[1-40 – 1-50 P.M.]

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** বিষয়টি সরকারের বিবেচনার বিষয় নয়, মধ্যশিক্ষা পর্ষদের বিবেচনার বিষয়, যেহেতু মধ্যশিক্ষা পর্ষদ একটি স্বশাসিত সংস্থা। তবে আমরা মধ্যশিক্ষা পর্ষদের কাছ থেকে জেনেছি যে কোনও ছাত্র ১০নং প্রশ্ন লিখুক বা যত খারাপই লিখুক না কেন, তাদের ৬ (ছয়) নম্বর করে দেওয়া হবে। ঐ একই প্রশ্ন যদি কেউ ভাল উত্তর লেখে তাহলে তাকে উত্তরের মান অনুযায়ী ৭,৮ এই ভাবে বেশি নম্বর দেওয়া হবে। তবে কাউকেই ৬ নম্বরের কম নম্বর দেওয়া হবে না এই সিদ্ধান্ত নেওয়া হয়েছে। প্রশ্নপত্র যেখান থেকে মুদ্রিত হবার কথা ছিল সেখান থেকে মুদ্রিত হয়নি। প্রশ্নের ব্যাপারে আমাদের যিনি প্রশ্ন করেন তাঁর উপরে নির্ভর করতে হয়। সেই প্রশ্ন পর্ষদের সচিব দেখেন না, মন্ত্রীর দেখবার তো প্রশ্নই ওঠে না। মডারেটর বোর্ড, যাঁরা প্রশ্ন দেখেন তাঁদের উপরেই আমাদের নির্ভর করতে হয়। প্রেস থেকে বাইরে বেরনো পর্যন্ত এটা আমরা কেউই দেখি না। আমি আজকে এখানে আনুষ্ঠানিক ভাবে কোনও জবাব দিচ্ছি না। এখানে অনেক শিক্ষক আছেন, তাঁরা এটা জানেন, যাঁরা প্রশ্ন করেন তাঁদের সেই মডারেটারের উপরে নির্ভর করা ছাড়া কোনও উপায় নেই। আমি এখানে যে উত্তর দিচ্ছি তা গনমাধ্যমে প্রকাশিত হবে। তাঁদের যে দায়িত্ব আছে, আশা করবো, সেই দায়িত্ববোধে তাঁরা উদ্বুদ্ধ হবেন। লক্ষ লক্ষ ছাত্র-ছাত্রীর কথা ভেবে দায়িত্বহীনতার পরিচয় না দিয়ে, পরীক্ষার গোপনীয়তা রক্ষা করার জন্য সরকার এবং পর্ষদের পক্ষ থেকে যে ব্যবস্থা নিয়েছেন সেই অনুযায়ী প্রচার করবেন। আমি আশা করবো, এই ব্যাপারে শিক্ষক এবং শিক্ষাবিদ্‌রা সকলে এগিয়ে আসবেন।

**শ্রী অমর ব্যানার্জি ঃ** আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করি, গত বছরে সিলেবাসের উপরে আমরা একটা টিচার্স ট্রেনিং-এর ব্যবস্থা পশ্চিমবঙ্গে করেছিলাম, তাতে এই বছরে কোন এফেক্ট পড়বে না ঠিকই, আগামী বছরে কি ধরণের কোশ্চেন হবে, সেই সিলেবাস ট্রেনিংয়ের সময়ে সবই বলেছি। মাননীয় মন্ত্রী মহোদয় কি জানেন, এই বছরে যারা ক্লাস নাইন থেকে ক্লাস টেন-এ উঠলো, ঐ সিলেবাস যা ঠিক করা হয়েছিল সেই সিলেবাস ফলো করা হয়নি? এখন প্রশ্ন হচ্ছে, আগামী বছরে ঐ সমস্ত গিনিপিগদের ভাগ্য কি হবে? এখন থেকে স্কুলে স্কুলে সার্কুলার ইস্যু করে ডাইরেকশন দিয়ে ক্লিয়ার করে বলা দরকার, যে সিলেবাস আমরা দিয়েছি, সিলেবাস ট্রেনিংয়ের সময়ে যে ভাবে সিলেবাস ঠিক করা হয়েছিল সেই অনুযায়ী কোশ্চেন সেট আপ করতে হবে। আমার প্রশ্ন হচ্ছে সেই অনুযায়ী কোশ্চেন হবে কি না?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** পরীক্ষা সম্পর্কে যে অভিমুখীকরণ অর্থাৎ ওরিয়েন্টেশন, সেটা আমরা নিয়েছি। কিছু ব্যতিক্রম ছাড়া সমস্ত বিদ্যালয়কে এই প্রকল্পের আওতায় আনা হয়েছে। প্রশ্ন দেখা এবং খাতা দেখার মধ্যে কোনও বিভ্রান্তি যাতে না থাকে তারজন্য আমরা নতুন উদ্যোগ নিয়েছি। এই প্রক্রিয়া চলতে থাকবে।

**শ্রী অমর ব্যানার্জি ঃ** কোশ্চেন তো সেই ভাবেই হবে যে ভাবে ট্রেনিং হয়েছে? অনেক স্কুলে হয়েছে। আবার কোনও কোনও স্কুলে যাঁরা সাবজেক্ট টিচার, যাঁরা মনে ভেবেছিলেন ঐ ভাবে করা দরকার, তাঁরা এক ভাবে কোশ্চেন করেছিলেন। কিন্তু বিভিন্ন টিচার অন্য রকম কোশ্চেন করেছেন। এখন থেকে যদি সবাইকে জানানো না যায় ক্লাস নাইন এবং ক্লাস

টেন'এর কোশ্চেন পেপার ঐ ধরণের হবে, তাহলে একটা বিভ্রান্তি আসবে। এখন থেকে সার্কুলার দিয়ে স্কুলে স্কুলে বলা দরকার। এটা অত্যন্ত সহৃদয়তার সঙ্গে বিবেচনা করার জন্য বলছি।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** প্রশ্ন এক ধরণের করার জন্য কঠোর ভাবে বলা হয়েছে। মডারেটার, যাঁরা দায়িত্ব পালন করেন, তাঁরা তা যদি না করেন, তাঁদের উপরে আমরা কিছু করতে পারি না—ছেড়ে দেওয়া ছাড়া কিছু করার নেই। তবে পর্ষদকে বলা হবে যে তাঁদের পক্ষ থেকে যেন বিশেষ ভাবে এই দিকে নির্দেশ দেন যাতে ভবিষ্যতে এই ধরণের অভিজ্ঞতার সম্মুখীন আর না হতে হয়। সেজন্য তাঁদের সনির্বন্ধ অনুরোধ করা হবে যে, আমাদের পাঠ্যক্রম এবং পাঠ্যসূচীর সঙ্গে সঙ্গতি রেখে যেন প্রশ্ন করা হয়।

**শ্রী প্রভঞ্জন মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, যে প্রশ্নপত্র বা কোশ্চেন নিয়ে যে ঘটনা ঘটেছে তার পরিপ্রেক্ষিতে আপনি যে উত্তর দিয়েছেন তাতে আমরা খুশী এবং আনন্দিত। আপনার ওরিয়েনটেশন ক্যাম্প ওয়ার্কশপে যেটা হয়েছে তার পরিপ্রেক্ষিতে ফলো আপে বোর্ড অফ সেকেণ্ডারি এডুকেশন থেকে ডিরেকশন না দেয় তাহলে পরবর্তীকালে এই ঘটনা ঘটতে পারে। সেইজন্য আমার মনে হয় ওরিয়েনটেশন ক্যাম্প অ্যাণ্ড ওয়ার্কশপে ফলো আপ পরিচালনায় যে গাইডলাইন ঠিক করে দেয়, তাতে পরবর্তী কালে আমার মনে হয় এই ব্যাপারে একটা চেক আপ করার দরকার।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** এটা প্রশ্ন করা হল না, উপদেশ দেওয়া হল, আমি বিবেচনা করে দেখবো।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, অনুগ্রহ করে জানাবেন কি, আপনি বললেন প্রশ্নকর্তা এবং মডারেটাদের জন্য এই বিপদটা ঘটেছিল। আমার মনে হয় সেইসব প্রশ্নপত্র ইচ্ছাকৃতভাবেই ওইভাবে ছাপানো হয়েছিল এবং তার পরিপ্রেক্ষিতে আপনার দপ্তর কি মধ্যশিক্ষা পর্ষদের সঙ্গে কথা বলেছিল যে ওই প্রশ্নপত্রের কর্তা এবং মডারেটারদের যাতে আর প্রশ্নপত্র করতে না দেওয়া হয়?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** সিদ্ধান্ত হয়েছে প্রশ্নপত্র কর্তা এবং মডারেটারদের দায়িত্ব দেওয়া হবে না।

## Growth of Non-plan expenditure

***210.** (Admitted Question No. ***122) Shri Sultan Ahmed :** Will the Minister-in-charge of the Finance Department be pleased to State—

(a) the rate of growth of Non-plan expenditure during 1989-90 over 1988-89 and 1987-88;

(b) the rate of growth of Plan expenditure during this period; and

(c) the rate of growth of collection of tax revenue during the period mentioned above (up to 28th February 1990)?

**Dr. Ashim Kumar Dasgupta :**

(a) The rate of growth of Non-plan expenditure during 1989-90 over 1988-89 is 16.60 per cent and that during 1988-89 over 1987-88 was 6.30 per cent.

(b) The rate of growth of plan expenditure during 1989-90 over 1988-89 is 13.45 per cent and that during 1988-89 over 1987-88 was 21.73 per cent.

(c) The rate of growth of collection of Tax Revenue during 1989-90 over 1988-89 is 19.51 per cent and that during 1988-89 over 1987-88 was 16.86 per cent.

**শ্রী সুলতান আহমেদ :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি নন-প্লান এক্সপেনডিচারের গ্রোথের পারসেনটেজ যে বেড়েছে তা কমাবার জন্য গভর্নমেন্ট কি কি স্টেপ নিতে যাচ্ছেন?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত :** আপনি প্রথমত লক্ষ্য করবেন যে, নন-প্ল্যান এক্সপেনডিচারে যে গ্রোথ ১৯৮৮-৮৯ এবং ১৯৮৭-৮৮ সালের পাওয়া গেছে তাতে দেখা দেছে ১৯৮৭-৮৮ সালে আগের বছরের থেকে কমেছিল এবং এর পরের বছর বাড়ছে। তার কারণ হচ্ছে থার্ড পে-কমিশনের রেকমেনডেশন অনুযায়ী সেটা শুরু হয়েছে। এটা সর্বভারতীয় সিদ্ধান্ত কেন্দ্রীয় সরকার নিয়েছে। এই বৃদ্ধি এই বছর এবং কিছুটা সামনের বছরেও জড়িত থাকবে। এ ছাড়া বাজেটে বলেছি যে, আমরা একটা ইকোনমি ড্রাইভ দেবো। বাজেটের প্রস্তাবের মধ্যে তার একটা পারসেনটেজও মেনশেন করা আছে। আমি মনে করি নন-প্ল্যান এক্সপেনডিচারে যে সমস্ত নন এসেনসিয়াল জিনিস আছে সেগুলোর ব্যয় কমাবার জন্য চেষ্টা করছি। এবং এরজন্য প্রস্তাবে ৫.২ পরিচ্ছেদে কমানোর কথা বলেছি। এ ছাড়া মনিটারিং করার সিদ্ধান্ত সরকার থেকে নেওয়া হয়েছে। এতে অপ্রয়োজনীয় পরিকল্পনা বর্হিভূত ব্যয় কি করে কমানো যায় তার চেষ্টা হচ্ছে। মাননীয় স্পিকার মহাশয়, যদি অনুমতি দেন তাহলে পরবর্তী সেশানে আমরা এই স্টেপের ফলে কি ফল পেয়েছি সেটা বলবো।

[1-50 – 2-00 P.M.]

**শ্রী সুলতান আহমেদ :** ট্যাক্স রেভেনিউয়ের ব্যাপারে মন্ত্রী মহোদয় যে পারসেন্টেজের কথা বললেন ৮৯-৯০-তে ১৬.৮৬ পারসেন্ট বেড়েছে, এটা আরো কি করে বাড়ান যায় সেটা বাজেট স্পিচে আছে। বাজেট স্পিচে স্টিরিও টাইপ বক্তব্য পাই, কিন্তু আগামী বছরের জন্য কি স্টেপ নিয়েছেন সেটা দয়া করে জানাবেন কি?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত :** প্রথমেই বলি বাজেট স্পিচের ব্যাপারে যেটা বলা দরকার যে এমনিতেই সর্ব ভারতীয় ক্ষেত্রে যে রেট অফ গ্রোথ তার চেয়ে আমাদেরটা ভাল। নবম অর্থ কমিশন বলেছেন ইদানীং যা কর আদায় হচ্ছে তাতে পশ্চিমবঙ্গের স্থান বোধ হয় সর্ব প্রথম। এতদসত্ত্বেও আপনি যেটা বললেন কর আরো বাড়ানোর সুযোগ আছে—সবচেয়ে বেশি কর আদায় হচ্ছে বিক্রয় কর থেকে, সেখানে আমরা একটা পদ্ধতি পরিবর্তন করতে চলেছি, যেটা এতদিন ছিল অ্যাসেসমেন্ট ভিত্তিতে। একজন ব্যবসায়ী যা রিপোর্ট দাখিল করতেন তার

অ্যাসেসমেন্ট করে কালেকশান করা হোত, কিন্তু এখন আমরা একটা নূতন পদ্ধতি করার কথা চিন্তা করছি। ইন্সপেকশন করে বা সারপ্রাইজ চেক করে যাতে ট্যাক্স ধার্য করা যায়, এটাকে আমরা নমুনাগত ভাবে করে ফল পেয়েছি। আর একটা জিনিস হচ্ছে প্রবেশ কর—এটা তিনটি জায়গায় আছে, যেটা আমরা মনে করি উন্নতির অনেক সুযোগ আছে, আবগারি তে সুযোগ আছে, মটর ভেহিকেলসে সুযোগ আছে। সামগ্রিকভাবে বলা হচ্ছে যে ভারতবর্ষের মধ্যে আমাদের স্থান সর্ব প্রথম।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, এখানে একটা কথা বলি ভারতবর্ষের প্রবণতা হচ্ছে মাল্টি পয়েন্ট ট্যাক্স যাতে কমিয়ে দেওয়া যায় এই ব্যাপারে অনেক দিন ধরে একটা প্রস্তাবও হচ্ছে। আমাদের এখানে যে জিনিসটা কলকাতার বাইরে থেকে আসে, বিক্রি হচ্ছে, তাকে দুইটি পয়েন্টে ট্যাক্স দিতে হচ্ছে—একটা অকট্রয়ে দিতে হচ্ছে আর একটা সেল্‌স ট্যাক্সে দিতে হচ্ছে। ফ্যাক্টরিতে যেটা দিতে হয় সেটাতো দিতে হচ্ছেই। এখন এই দুটো ট্যাক্স স্ট্রাকচারকে সিমপ্লিফাই করে আরো রেভিনিউ বাড়ানো যায় কি না বলুন।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** এখানে সেল্‌স ট্যাক্স সম্বন্ধে যা বলা হয়েছে সেটা পুনরুক্তি করছি না। অকট্রয়ের সম্বন্ধে আমি শুধু চিন্তাটা শেয়ার করছি। অকট্রয় যে স্পট থেকে কালেকশন হয় আর একটা হচ্ছে গাড়ীটাকে না থামিয়ে অ্যাসেসমেন্ট নেওয়া এতে হ্যারাসমেন্ট কমে যাবে এবং প্রসিডিওরটা যতদূর সম্ভব সিমপ্লিফাই হবে। এই ব্যাপারে একটু পরে হাউসকে বলব এর কতকগুলি আইনগত দিক আছে।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহোদয়, এখানে বললেন যে সেল্‌স ট্যাক্সটা হঠাৎ হঠাৎ গিয়ে আপনি হয়ত চেক-আপ করে অ্যাসেসমেন্ট করবেন এই রকম একটা প্লান প্রোগ্রাম আছে, কিন্তু আমরা জানি সেল্‌স ট্যাক্স অ্যাসেসমেন্ট সারা বছরের সেল্‌সের উপর হয়, এখন যদি আপনি মাসের প্রথমদিকে হাজির হয়ে যান সেই মাসে তাহলে আপনি কি করে সারা বছরের সেল্‌স অ্যাসেসমেন্ট করবেন। হয় এতে আপনাকে কম নিতে হবে নাহলে আপনাকে বাড়িয়ে নিতে হবে, এই ব্যাপারে আপনি কি পদ্ধতি প্রয়োগ করবেন।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** এখানে কোনও নাটকীয়তা নেই, সেল্‌স ট্যাক্স যেভাবে কালেকশন হচ্ছে এটা কিন্তু হ্যারাসমেন্টের বিষয় নয়, যে পয়েন্ট যাচ্ছে সেটা হয়ত বছরে থার্ড কোয়াটার হয়ে যায়, কিন্তু যে ডিউ আছে সেটা দিচ্ছেন কিনা আমরা দেখব, আমাদের একটা ধারণা আছে, কোনও কোনও জোনে এই জিনিস হচ্ছে, কোনও আনডিউ হ্যারাসমেন্ট হবে না।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মন্ত্রী মহাশয় অকট্রয় কালেকশনের ব্যাপারে আপনি যে অ্যাটেম্পট নিয়েছেন সেটা খুবই অনেস্ট এবং সেটাকে আমি অ্যাডমায়ার করছি। কিন্তু অকট্রয় আদায়ের ব্যাপারে যে দুর্নীতি আছে এটা আপনার নিশ্চয় জানা আছে. মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এটা চেক করবার কোনও ব্যবস্থা নিয়েছেন কি না?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মূল যে ব্যবস্থাগুলি, অর্থাৎ প্রশাসনিকভাবে যেগুলি নেওয়া হয়েছে এই অকট্রয় কালেকশনের ব্যাপারে এবারে তার খুব ভালো ফল হয়েছে। ট্রেড ফ্লো

বৃদ্ধি পায়নি, তবে টারগেট যা ছিলো সেটা ক্রস করেছে। আপনি যদি এর কোনও সংখ্যা চান তাহলে আমি পরে আপনাকে দিতে পারি। এ ছাড়া ৩/৪টি চেক পোস্টকে আমরা আমূল পরিবর্তন করবার কথা ভাবছি। এটা আমি এখনই বলতে চাই না।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, যে নন-প্ল্যান এক্সপেডিচারে ১৬.৬০ পারসেন্ট হয়েছে অর্থাৎ যা আদায় করেছেন সেটা আগের বছরের তুলনায় বেড়েছে, এবং এবার আপনার বাজেটে আপনি যে ২৬ কোটি টাকার ইণ্ডিকেশন দিয়েছেন সেটা রেস্টোরেশনের ব্যাপারে কি করেছেন? নন-প্ল্যান এক্সপেনডিচারে সার্বিক খরচের ক্ষেত্রে, সাসপেন্স অ্যাকাউন্টে রাখা হয়েছে কোটি কোটি টাকা, সেটা সঠিকভাবে খরচ করা হচ্ছে কিনা? দেখা যায় এই অ্যাকাউন্টের চাপ ফিনানসিয়াল ইয়ারের শেষে গিয়ে ইউটিলাইজড হচ্ছে। ফলে বছরের মাঝামাঝি সময় কোনও হিসাব-নিকাশ পাওয়া যায় না। মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি, এই যে সাসপেন্স অ্যাকাউন্ট এ জমিয়ে রেখে প্ল্যান এক্সপেনডিচার কার্টেল করবার যে প্রবণতা, এটাকে আপনি নূতন করে কোনও রূপ দেবার চেষ্টা করছেন কি না?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** ব্যাপারটা আপনাকে বলি, এই প্রশ্নের মধ্যে তিনটে জিনিস লুকিয়ে রয়েছে। নন-প্ল্যান এক্সপেনডিচারের ক্ষেত্রে আগের ফাইনানসিয়াল ইয়ারে সিক্স টু সেভেন পারসেন্ট ধরে রেখে ছিলাম কিন্তু সেটা ইনক্রিজ করেছে এবং এটা করেছে থার্ড পে-কমিশনের পরে। এটা ১ বছর ২ বছর মিলিয়ে করা হয়। সাসপেন্স অ্যাকাউন্টস এর ক্ষেত্রে, এটা আমি মাননীয় স্পিকার মহাশয়, আপনার মাধ্যমে বলছি, দপ্তরগুলি সাসপেন্স অ্যাকাউন্ট নেয়, সাধারণত রেট অপ গ্রোথ কত হবে তার ভিত্তিতে এটা চেক করা হয়, সরকার ঠিকভাবে চালানোর জন্য। ট্রেজারি, নাজেরাতখানা তেও রুটিন ওয়েতেই চেক করা হয়। আর তৃতীয় বিষয়ে বলি, আমাদের তো ৯৮ পারসেন্ট প্ল্যান এক্সপেনডিচার হয়েছে।

### ঝাড়গ্রাম মহকুমায় রেজিস্ট্রিকৃত ক্ষুদ্র ও মাঝারি শিল্প প্রতিষ্ঠান

***২১১। (অনুমোদিত প্রশ্ন নং *৬৪১।) শ্রী অবনীভূষণ সৎপথি ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলায় ঝাড়গ্রাম মহকুমায় রেজিস্ট্রিকৃত ক্ষুদ্র ও মাঝারি শিল্প প্রতিষ্ঠানের সংখ্যা কত;

(খ) উক্ত প্রতিষ্ঠানগুলিতে কর্মরত শ্রমিক কর্মচারীর সংখ্যা কত;

(গ) উক্ত প্রতিষ্ঠানগুলির মধ্যে কতগুলি বর্তমানে বন্ধ আছে; এবং

(ঘ) ঐ বন্ধ প্রতিষ্ঠানগুলি খোলার বিষয়ে সরকারের কোনও পরিকল্পনা আছে কি না?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ**

(ক) রেজিস্ট্রিকৃত ক্ষুদ্র শিল্প প্রতিষ্ঠানের সংখ্যা ৬২৭টি;

(খ) ৩৮৯৬ জন;

(গ) ১৭২ টি;

(ঘ) হ্যাঁ, আছে।

**দুর্গা টুডু ঃ** কারখানাগুলি কতদিন ধরে বন্ধ আছে?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** সেটা বলা যাবে না তবে ১৭২টি বন্ধ আছে। যাঁরা দরখাস্ত করেন জেলা শিল্পকেন্দ্রতে ১ মাসের মধ্যে এবং সেটা যদি চালু করবার মতো অবস্থায় থাকে তখন সে গুলির প্রতি ব্যবস্থা নেওয়া হয়।

## Starred Questions
## (to which written answers were laid on the Table)

### চাকুরী প্রার্থীদের মধ্যে যোগ্য তফসিলি প্রার্থীর অভাব

*২১২। (অনুমোদিত প্রশ্ন নং *২৯২।) **শ্রী অশোক ঘোষ ঃ** তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে রাজ্যে চাকুরী প্রার্থীদের মধ্যে অনেক সময় যোগ্য তফসিলি প্রার্থী পাওয়া যায় না;

(খ) সত্য হলে, সরকার এদের যোগ্যতা বৃদ্ধির জন্য কোনও কর্মশালা খোলার পরিকল্পনা গ্রহণ করেছেন কি না; এবং

(গ) করে থাকলে, কোন্ কোন্ জেলায়?

**তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ

(খ) হ্যাঁ

(গ) রাজ্য সরকারের অধীনে দার্জিলিং-এ ১টি, জলপাইগুড়িতে ১টি, মেদিনীপুরের ঝাড়গ্রামে ১টি, কলিকাতায় ৪টি এবং কেন্দ্রীয় সরকারের অধীনে কলিকাতায় ১টি—এই সর্বমোট ৮টি স্থায়ী প্রশিক্ষণ কেন্দ্র আছে। এ ছাড়া, কেন্দ্রীয় সরকারের স্টাফ্ সিলেক্শন কমিশন ও রাজ্য সরকারের যৌথ উদ্যোগে প্রয়োজনানুসারে বিভিন্ন জেলায় কখনও কখনও অস্থায়ী প্রশিক্ষণ কেন্দ্র খোলা হয়।

### কল্যাণী ইণ্ডাস্ট্রিয়াল এস্টেট

*২১৩। (অনুমোদিত প্রশ্ন নং *৮০০।) **শ্রী সুমন্তকুমার হীরা ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কল্যাণী ইণ্ডাস্ট্রিয়াল এস্টেটে কতগুলি সেড আছে;

(খ) উক্ত এস্টেটে ভাড়া বাবত সরকারের আয় কত; এবং

(গ) বর্তমানে কোনও ভাড়া বাকী আছে কি না?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ডাইরেক্টরেটের অধীনে ২৪টি শেড এবং পশ্চিমবঙ্গ ক্ষুদ্র শিল্প নিগমের অধীনে ৩৫টি শেড আছে।

(খ) ডাইরেক্টরেটের অধীনস্থ এস্টেটে বর্তমান আর্থিক বছরে (নভেম্বর ১৯৮৯ পর্যন্ত) ৫,২৯,২০৭.৬১ টাকা এবং ক্ষুদ্র শিল্প নিগমের অধীনস্থ এস্টেটে বর্তমান আর্থিক বছরে ৬,২১,১৭৮.০০ টাকা।

(গ) আছে।

**দেশি ও বিদেশি মদের দোকানের জন্য লাইসেন্স**

***২১৪।** (অনুমোদিত প্রশ্ন নং *৯৫৩।) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আবগারি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, ১৯৮৭-৮৮, ১৯৮৮-৮৯ এবং ১৯৮৯-৯০ (২৮এ ফেব্রুয়ারি, ১৯৯০ পর্যন্ত) প্রতিটি আর্থিক বৎসরে এই রাজ্যে কতগুলি দেশি ও বিদেশি মদের দোকানের জন্য লাইসেন্স মঞ্জুর করা হয়েছে?

**আবগারি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১৯৮৭-৮৮ আর্থিক বৎসরে নতুন মঞ্জুরীকৃত দোকানের সংখ্যা—দেশি মদ—৪টি, বিদেশি মদ ঃ বণ্ডেড ওয়্যার হাউস—১.৫টি, ট্রেড—১টি।

১৯৮৮-৮৯ আর্থিক বৎসরে কেবল মাত্র বিদেশি মদের জন্য ৭টি নতুন বার লাইসেন্স মঞ্জুর করা হইয়াছে।

১৯৮৯-৯০ আর্থিক বৎসরে (২৮.২.৯০ পর্যন্ত) কোন নতুন দেশি ও বিদেশি মদের লাইসেন্স মঞ্জুর করা হয় নি।

**জুনিয়ার টেক্‌নিক্যাল স্কুলে ছাত্র ভর্তি**

***২১৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫৫।) **শ্রী অমিয় পাত্র ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, শিক্ষা দপ্তর রাজ্যের জুনিয়ার টেক্‌নিক্যাল স্কুলগুলিতে ছাত্র ভর্তি বন্ধ রাখার নির্দেশ দিয়েছেন; এবং

(খ) সত্য হলে, এর কারণ কি?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, শিক্ষা বিভাগ রাজ্যের জুনিয়ার টেকনিক্যাল স্কুলগুলিতে গত শিক্ষাবর্ষ থেকে সাময়িকভাবে ছাত্র ভর্তি বন্ধ রাখার নির্দেশ দিয়েছে।

(খ) বর্তমানে উক্ত বিদ্যালয়গুলিতে যে পাঠক্রম পড়ানো হয় তাহা "National Council

For Training in Vocational Trades" এর দ্বারা আই. টি. আই পাঠক্রমের সমতুল্য বলে স্বীকৃতি না পাওয়া এই বিদ্যালয় গুলি থেকে উত্তীর্ণ ছাত্রদের কর্মে নিযুক্ত হওয়ার পথে বিশেষ অসুবিধা হচ্ছে।

এই পরিপ্রেক্ষিতে, শিক্ষাবিভাগ গঠিত একটি কমিটির সুপারিশক্রমে উক্ত বিদ্যালয় গুলিতে আই. টি. আই পাঠক্রম প্রবর্তন করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে। উক্ত পাঠক্রম সত্ত্বর চালু করার জন্য শিল্প বিভাগ শ্রমবিভাগের পরামর্শ অনুযায়ী প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করেছে। আশা করা যায়, শ্রমবিভাগের প্রচেস্টায় কেন্দ্রীয় সরকারের অনুমোদনের মাধ্যমে নূতন পাঠক্রম শুরু করা সম্ভব হবে।

**এক হাজার টাকা পর্যন্ত মাসিক আয়ের ব্যক্তিদের বৃত্তি কর থেকে রেহাই**

***২১৬।** (অনুমোদিত প্রশ্ন নং *১৮৯।) **শ্রী অরুণকুমার গোস্বামী ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ ক'রে উত্তর দেবেন কি, এক হাজার টাকা পর্যন্ত যাঁদের মাসিক আয় তাঁদের বৃত্তি কর থেকে রেহাই দেবার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

না।

**স্কুল বোর্ড কর্মচারিদের প্রমোশন ও অবসরকালীন সুযোগ সুবিধা**

***২১৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৬১।) **শ্রী অমর ব্যানার্জি ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, স্কুল বোর্ডের কর্মচারিদের প্রমোশনের ও অবসরকালীন সুযোগ সুবিধা সরকারি হারে না দেওয়ার কারণ কি?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১৯৯০ সালের ৭ই মার্চ তারিখে প্রকাশিত ৩৩-ইডিএন(বি) সরকারি বিজ্ঞপ্তির ১৭(২) অনুচ্ছেদে স্কুল বোর্ডের কর্মচারিদের অবসরকালীন সুযোগ সুবিধা সরকারী হারে দেওয়া হইয়াছে।

প্রমোশেনের বিষয়ে পূর্ব সিদ্ধান্তের কোনও পরিবর্তন করা হয় নাই।

**দক্ষিণ বাঁকুড়ার আদিবাসী ও তফসিলি অধ্যুষিত এলাকায় ক্ষুদ্র ও কুটিরশিল্প ইউনিট স্থাপন**

***২২১।** (অনুমোদিত প্রশ্ন নং *৭১৫।) **শ্রী রামপদ মাণ্ডি ঃ** ৮ই মার্চ, ১৯৮৯ তারিখের তারকিত প্রশ্ন নং ৫৮ (অনুমোদিত প্রশ্ন নং *৯০৮)-এর উত্তর উল্লেখপূর্বক কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, দক্ষিণ বাঁকুড়ার আদিবাসী ও তফসিলি অধ্যুষিত এলাকার (১) কোথায় কোথায় এবং (২) কতগুলি ক্ষুদ্র ও কুটিরশিল্প ইউনিট স্থাপন করা হয়েছে?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(১) এবং (২)

খাতড়া ১নং খাতড়া ২নং রানীবাঁধ, রায়পুর ১নং, রায়পুর ২নং, শিমলা পাল, তালডাংরা এবং ইন্দপুর ব্লকে মোট ৩৪৮টি ক্ষুদ্র শিল্প এবং ২৭০৬৩টি কুটির শিল্প স্থাপিত হয়েছে।

**শিক্ষকদের নূতন উচ্চতর বেতন প্রবর্তন**

*২২২। (অনুমোদিত প্রশ্ন নং *১১৫৫।) **শ্রী তুহিন সামন্ত** ঃ শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, শিক্ষকদের ১৮ বছর চাকুরী পূর্ণ হইলে নূতন উচ্চতর বেতনক্রমে তাঁহারা বেতন পাইবেন; এবং

(খ) সত্য হইলে, এম এ/এম এস সি/ অনার্স শিক্ষকবৃন্দ উক্ত বেতনক্রম হইতে বঞ্চিত হইবেন কি না?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী ঃ**

(ক) সংশোধিত বেতনক্রমে ১নং থেকে ১২নং ক্রমিক নম্বরে উল্লিখিত বেতন হারের আওতাভুক্ত শিক্ষক সন্তোষজনক চাকুরীর ভিত্তিতে আঠারো বৎসর অতিক্রম করার পর পরবর্তী উচ্চতর বেতনক্রম-এ যাওয়ার সুযোগ পাবেন।

(খ) এম. এ. এবং অনার্স শিক্ষকবৃন্দ উক্ত বেতনক্রমের ১২নং ক্রমিকের উর্ধ্বে থাকার ফলে এই সুযোগ পাওয়ার অধিকারী হবেন না।

**বর্ধমান শহর ও তৎসংলগ্ন গ্রামাঞ্চলের জন্য পরিকল্পনা অথরিটি**

*২২৩। (অনুমোদিত প্রশ্ন নং *৮১৯।) **শ্রী নিরুপম সেন** ঃ উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ ক'রে উত্তর দেবেন কি, বর্ধমান শহর ও তৎসংলগ্ন কয়েকটি গ্রামাঞ্চলকে নিয়ে পরিকল্পনা অথরিটি করার প্রস্তাবটি কবে নাগাদ কার্যকর করা হবে?

**উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

প্রস্তাবটি সরকারের বিবেচনাধীন আছে এবং যথাশীঘ্র সম্ভব প্রস্তাবটি বাস্তবে রূপায়িত করা হবে।

**প্রাথমিক বিদ্যালয়ের ছাত্র-ছাত্রীদের দুপুরের খাবারের ব্যবস্থা**

*২২৫। (অনুমোদিত প্রশ্ন নং *৮৪০।) **শ্রী সুশান্ত ঘোষ** ঃ শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবাংলার প্রাথমিক বিদ্যালয়গুলিতে কত সংখ্যক ছাত্র-ছাত্রীকে দুপুরের খাবার দেওয়ার ব্যবস্থা আছে;

(খ) এ বাবত শিক্ষা দপ্তরের কত টাকা ব্যয় হয়;

(গ) মাথা পিছু খাবার বরাদ্দের পরিমাণ কত;

(ঘ) ঐ বরাদ্দ বাড়ানোর কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(ঙ) থাকলে, তার পরিমাণ কত?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মোট ৩১ লক্ষ ৮৬ হাজার ছাত্র-ছাত্রীদের দুপুরের খাবার দেওয়ার বন্দোবস্ত আছে।

(খ) এ বাবদ বিগত আর্থিক বছরে (১৯৮৯-৯০) শিক্ষা দপ্তরের মোট বাজেট বরাদ্দ ছিল ৭ কোটি ১৩ লক্ষ টাকা।

(গ) পাঁউরুটি হলে, মাথাপিছু ৭৫ গ্রাম পাঁউরুটি; রান্না করা খাবারে মাথা পিছু ৮০ গ্রাম বালগার হুইট এবং ৫ গ্রাম স্যালাড় অয়েল।

(ঘ) পরিকল্পনা বিবেচনাধীন।

(ঙ) বিবেচনাধীন।

**পোস্ত চাষের জন্য লাইসেন্স**

***২২৬।** (অনুমোদিত প্রশ্ন নং ***১১৩৯।**) **শ্রী সুভাষ গোস্বামী ঃ** আবগারি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, অস্বাভাবিক মূল্য বৃদ্ধির পরিপ্রেক্ষিতে পোস্ত চাষের লাইসেন্স নীতি উদার করার কোনও প্রস্তাব সরকারের আছে কি না?

**আবগারি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

পোস্ত আফিম গাছের বীজ হিসাবে পরিচিত। কেন্দ্রীয় সরকারের অনুমতি ব্যতিরেকে "দি নারকটিক ড্রাগস্ অ্যাণ্ড সাইকোট্রপিক সাবস্ট্যান্সেস্ অ্যাক্ট"-এর ৯ নং ধারা অনুসারে আফিম চাষ বে-আইনী। অতএব আফিম চাষ সম্পর্কিত বিষয়টি রাজ্য সরকারের এক্তিয়ারভুক্ত নয়। কেন্দ্রীয় সরকারের নিকট আফিম চাষের লাইসেন্স নীতি উদার করার প্রস্তাব বর্তমান রাজ্য সরকারের নাই।

**রেশম শিল্পে স্টেট খাদি বোর্ড ও কেন্দ্রীয় খাদি কমিশন কর্তৃক ঋণ মঞ্জুর**

***২২৭।** (অনুমোদিত প্রশ্ন নং ***১১৮৪।**) **শ্রী আতাহার রহমান** এবং **শ্রী মোজাম্মেল হক ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, রেশম শিল্পে উৎপাদন ও শিল্পীদের কর্মসংস্থানের জন্য সমবায় সংস্থাগুলিকে স্টেট খাদি বোর্ড ও কেন্দ্রীয় খাদি কমিশন ঋণ মঞ্জুর করে; এবং

(খ) সত্য হলে, সারা ভারতে কি একই নিয়ম চালু আছে?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ,

(খ) হ্যাঁ।

**তফসিলি জাতিভুক্ত মাজি সম্প্রদায়**

*২২৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৯৬।) **শ্রী নটবর বাগদী ঃ** তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে মাজি সম্প্রদায় তফসিলি জাতিভুক্ত কি না;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'না' হলে, সরকার কি অবগত আছেন যে বর্ধমান এবং বাঁকুড়া জেলায় ঐ সম্প্রদায়ভুক্ত তফসিলি জাতির অন্তর্ভুক্ত অথচ পুরুলিয়া জেলায় মাজি সম্প্রদায় তফসিলি জাতির অন্তর্ভুক্ত নয়; এবং

(গ) অবগত থাকলে, তার কারণ কি?

**তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না

(খ) এবং (গ) বর্ধমান, বাঁকুড়া অথবা পুরুলিয়া-এর কোনও জেলাতেই "মাজি" সম্প্রদায় তফসিলি জাতি বলিয়া স্বীকৃত নয়। তবে, তফসিলি জাতিভুক্ত কাহার ও কাহারও মাজি, মাঝি পদবী থাকিতে পারে।

**১৯৮৯-৯০ আর্থিক বৎসরে স্বল্প সঞ্চয় প্রকল্পে সংগৃহীত অর্থ**

*২৩০। (অনুমোদিত প্রশ্ন নং *৭৮৭।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৯-৯০ আর্থিক বৎসরে (৩১এ জানুয়ারি, ১৯৯০ পর্যন্ত) রাজ্যে স্বল্প সঞ্চয়ের মাধ্যমে সংগৃহীত অর্থের পরিমাণ কত; এবং

(খ) উক্ত অর্থের কত শতাংশ উন্নয়নের জন্য ব্যয় করা হয়েছে/হচ্ছে?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৯-৯০ আর্থিক বৎসরে (৩১শে জানুয়ারি ১৯৯০ পর্যন্ত) রাজ্যে স্বল্প সঞ্চয়ের মাধ্যমে সংগৃহীত অর্থের মোট পরিমাণ ৬৮৩.২৪ কোটি টাকা (নীট)।

(খ) স্বল্প-সঞ্চয় সংগ্রহের প্রাপ্ত সমস্ত অংশই পরিকল্পনা খাতে রাজ্যের নিজস্ব সম্পদ-সংগ্রহের উৎস হিসাবে ব্যবহৃত হয় এবং ঐ অর্থ রাজ্যের মূলধনী প্রকল্পাধীন নানা প্রকল্প রূপায়ণে ব্যয়িত হয়।

**হুগলি জেলার উত্তরপাড়া সরকারি উচ্চ বিদ্যালয়ের প্রাথমিক বিভাগে আসন সংখ্যা বৃদ্ধি**

*২৩১। (অনুমোদিত প্রশ্ন নং *১৩১৪।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, হুগলি জেলার উত্তরপাড়া সরকারি উচ্চ বিদ্যালয়ের প্রাথমিক বিভাগে আসন সংখ্যা বৃদ্ধির কোন প্রস্তাব সরকার বিবেচনা করছেন কি না?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

আপাতত বিবেচনা করা হচ্ছে না।

**তফসিলি ও আদিবাসী ছাত্র-ছাত্রীদের পুস্তক ক্রয় বৃত্তি বৃদ্ধি**

*২৩২। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৪১।) **শ্রী উপেন কিস্কু ঃ** তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, পুস্তকের মূল্যবৃদ্ধি অনুপাতে তফসিলি ও আদিবাসী ছাত্র-ছাত্রীদের পুস্তক ক্রয় বৃত্তির পরিমাণ বৃদ্ধি করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

ঐ বৃত্তি কিছু পরিমাণ বৃদ্ধির প্রস্তাব সরকারের আছে।

**শলবনীতে ট্যাঁকশাল নির্মাণ**

*২৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *৮৫৬।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** গত ৫ই জুন, ১৯৮৯ তারিখের অ-তারকিত প্রশ্ন নং ৩৭৯ (অনুমোদিত প্রশ্ন নং ৬৫৭)-এর উত্তর উল্লেখপূর্বক শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, মেদিনীপুর জেলার শালবনীতে ট্যাঁকশাল নির্মাণের পরিকল্পনাটি বর্তমানে কোনও পর্যায়ে আছে?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

বিষয়টি সক্রিয় ভাবে বিবেচনাধীন আছে।

**অনুমোদিত দুই শ্রেণী বিশিষ্ট নিম্ন মাধ্যমিক বিদ্যালয়**

*২৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৫২৬।) **শ্রী প্রবোধচন্দ্র সিংহ ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে অনুমোদিত দুই শ্রেণী বিশিষ্ট (৫ম ও ৬ষ্ঠ) নিম্নমাধ্যমিক বিদ্যালয়ের সংখ্যা কত;

(খ) উক্ত বিদ্যালয়গুলিকে চার শ্রেণী বিশিষ্ট নিম্নমাধ্যমিক বিদ্যালয়ে পরিণত করার বিষয়টি সরকার বিবেচনা করছেন কিনা; এবং

(গ) 'খ' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, এই কাজ কবে নাগাত সম্পন্ন হবে বলে আশা করা যায়?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এই সংখ্যা ২৫৫

(খ) সরকারের আর্থিক সংগতি সাপেক্ষে বিদ্যালয়গুলির সম্ভাব্যতা বিচার করে পর্যায়ক্রমে পরবর্তী বছরগুলিতে বিবেচনা করা যেতে পারে।

(গ) নির্দ্দিষ্ট সময়সীমা বলা সম্ভব নয়।

## হাওড়া জেলায় চোলাই মদ প্রস্তুতকারী গ্রেপ্তার

***২৩৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৫৯।) শ্রী রাজকুমার মণ্ডল ঃ** আবগারি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৮৯ সালের জানুয়ারি মাস হইতে ডিসেম্বর মাস পর্যন্ত সময়ে হাওড়া জেলায় কতজন চোলাই মদ প্রস্তুতকারীকে গ্রেপ্তার করা হইয়াছে এবং তাহাদের নিকট হইতে কত লিটার চোলাই মদ পাওয়া গিয়াছে?

**আবগারি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১৯৮৯ সালের জানুয়ারি মাস হইতে ডিসেম্বর মাস পর্যন্ত সময়ে হাওড়া জেলায় ৭৫০ জন চোলাই মদ প্রস্তুতকারীকে গ্রেপ্তার করা হইয়াছে এবং তাহাদের নিকট হইতে ১৩,৬৮৭.৯ লিটার চোলাই মদ এবং ২,১৫,৪৬০.৬ লিটার "ফার-মেন্টেড অয়ার্শ" পাওয়া গিয়াছে।

## রেশমজাত বস্ত্র বিক্রয়ে সরকারি ছাড়

***২৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *১১৮৮।) শ্রী মোজাম্মেল হক** এবং **শ্রী আতাহার রহমান ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, রেশমজাত বস্ত্রের ঘোষিত সময়ের মধ্যে বিক্রয়ের ছাড় নিয়মানুযায়ী সংস্থাগুলিকে দেওয়া হয় না; এবং

(খ) অধিকাংশ চ্যারিটেবল সংস্থা সঠিক উৎপাদন ও বিক্রয়ের পদ্ধতি মেনে চলে না?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সত্য নয়;

(খ) জানা নেই।

## স্কুল বোর্ডে স্টাফিং প্যাটার্ন পরিবর্তন

***২৩৮। (অনুমোদিত প্রশ্ন নং *৬২।) শ্রী অমর ব্যানার্জি ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) স্কুল বোর্ডে স্টাফিং প্যাটার্ন পরিবর্তনের কোন পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, উহা কবে নাগাত কার্যকর হবে বলে আশা করা যায়?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আপাতত নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

### সরকারি পরিচালিত পোল্ট্রির সংখ্যা

***২৩৯।** (অনুমোদিত প্রশ্ন নং ***৮০৭**।) **শ্রী সুমন্তকুমার হীরা ঃ** প্রাণীসম্পদ বিকাশ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্য সরকার পরিচালিত পোল্ট্রির সংখ্যা কত; এবং

(খ) ১৯৮৮-৮৯ আর্থিক বছরে ঐ সকল পোল্ট্রি থেকে কত লাভ হয়েছে (টাকার অঙ্কে)?

**প্রাণীসম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্য সরকার পরিচালিত হাঁস ও মুরগী খামারের সংখ্যা ২২।

(খ) সরকার পরিচালিত খামারগুলি বাণিজ্যিক দৃষ্টিভঙ্গীতে পরিচালিত হয় না, তাই টাকার অংকে লাভ ক্ষতির প্রশ্ন ওঠে না।

### অনুমোদিত উর্দ্দু ও হিন্দী প্রাথমিক বিদ্যালয়

***২৪০।** (অনুমোদিত প্রশ্ন নং ***১১৫৬**।) **শ্রী তুহিন সামন্ত ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গে কিছু সংখ্যক উর্দ্দু ও হিন্দী প্রাথমিক বিদ্যালয়কে সরকারি অনুমোদন দেওয়া হয় নি;

(খ) সত্য হইলে, ঐরূপ বিদ্যালয়ের সংখ্যা কত; এবং

(গ) কবে নাগাত ঐ সমস্ত বিদ্যালয়ের অনুমোদন দেওয়া হইবে বলিয়া আশা করা যায়?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) শুধু হিন্দী-উর্দ্দু নয়; কোনও ভাষায় স্থাপিত প্রাথমিক বিদ্যালয়কেই বর্তমানে অনুমোদন দেওয়া হয় না, সরকারের পক্ষ থেকে প্রয়োজন অনুসারে স্থাপন করা হয়।

(খ) রাজ্যব্যাপী এ ধরণের অনুমোদিত বিদ্যালয়ের কোনও তথ্য সরকারি দপ্তরে রাখার সুযোগ নেই।

(গ) প্রশ্ন ওঠে না।

### কন্‌সাইনমেন্ট ট্যাক্স প্রবর্তন

***২৪১।** (অনুমোদিত প্রশ্ন নং ***৮৫৭**।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, কন্‌সাইনমেন্ট ট্যাক্স চালু করার বিষয়টি বর্তমানে কি অবস্থায় আছে?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

কন্‌সাইনমেন্ট ট্যাক্স চালু করার বিষয়টি বর্তমানে কেন্দ্রীয় সরকার কর্তৃক প্রয়োজনীয় আইন প্রণয়নের অপেক্ষায় আছে।

**কেন্দ্রীয় সরকার কর্তৃক নিয়ন্ত্রিত মূল্যের কাগজ সরবরাহ**

***২৪২। (অনুমোদিত প্রশ্ন নং *৬৯০।) শ্রী অমিয় পাত্র ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গের জন্য নিয়ন্ত্রিত মূল্যের কাগজ বরাদ্দ করে থাকেন;

(খ) সত্য হলে—এই কাগজ (১) কাহারা ও (২) কিভাবে পেয়ে থাকেন; এবং

(গ) ছাত্র সংসদ বা ছাত্র সমবায়গুলি ঐ কাগজ পেতে পারেন কি না?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) এই কাগজ পশ্চিমবঙ্গ সরকারের বিদ্যালয় শিক্ষা দপ্তর, মাধ্যমিক শিক্ষা পর্ষদ, উচ্চ মাধ্যমিক শিক্ষা সংসদ, বিশ্ববিদ্যালয়গুলি এবং সরকারি নথিভুক্ত বাঁধাই খাতা প্রস্তুতকারকগণ পেয়ে থাকেন।

(খ) (২) রাজ্য কাগজ বন্টন কমিটির সিদ্ধাত ক্রমেই যখন যেটুকু কাগজ পাওয়া যায় তা বন্টিত হয় এবং পারমিটের মাধ্যমে সংশ্লিষ্ট প্রকাশকদের মধ্যে বন্টন করা হয়।

(গ) না।

**হাওড়ার ছোট ছোট ঢালাই কারখায় লৌহপিণ্ডের অভাবে কর্ম সঙ্কট**

***২৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *৩০০।) শ্রী অশোক ঘোষ ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, হাওড়ার ছোট ছোট ঢালাই কারখানাগুলি লৌহপিণ্ডের অভাবে সঙ্কটের মধ্যে আছে; এবং

(খ) সত্য হলে, রাজ্য সরকার কর্তৃক ঐ সঙ্কট মোচনের জন্য কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি না?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ;

(খ) লৌহপিণ্ড সরবরাহ করে থাকে কেন্দ্রীয় ইস্পাত দপ্তর। উক্ত দপ্তরের সঙ্গে মাঝেমাঝেই আলোচনা করে সরবরাহ অব্যাহত রাখার চেষ্টা চলছে;

**প্রাথমিক বিদ্যালয় স্থাপন**

***২৪৪। (অনুমোদিত প্রশ্ন নং *৮৪২।) শ্রী সুশান্ত ঘোষ ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৮ সালের ১লা জানুয়ারি থেকে ১৯৮৯ সালের ৩১শে ডিসেম্বের পর্যন্ত পশ্চিম বাংলায় পৌর এলাকা বাদে কতগুলি নূতন প্রাথমিক বিদ্যালয় স্থাপন করা হয়েছে; এবং

(খ) তন্মধ্যে, মেদিনীপুর জেলায় এর সংখ্যা কত?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৮ থেকে ১৯৮৯ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত সময়ে পৌর এলাকার বাইরে কোনও প্রাথমিক বিদ্যালয় স্থাপন করার নিমিত্ত কোনও মঞ্জুরি রাজ্য সরকারের পক্ষ থেকে প্রদান করা হয় নি।

(খ) প্রশ্ন উঠে না।

**আদিবাসী ও তফসিলি ছাত্র-ছাত্রীদের ছাত্রাবাস বৃত্তি বৃদ্ধি**

*২৪৫। (অনুমোদিত প্রশ্ন নং *৭২১।) **শ্রী রামপদ মাণ্ডি ঃ** তফসিলি জাতি ও আদিবাসীকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, আদিবাসী ও তফসিলী ছাত্র-ছত্রীদের ছাত্রাবাস বৃত্তি বৃদ্ধি করা এবং উক্ত অর্থ মাসে মাসে দেওয়ার ব্যবস্থা করা হচ্ছে; এবং

(খ) সত্য হলে, উহা কবে নাগাত কার্যকরী হবে?

**তফসিলি জাতি ও আদিবাসীকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মাধ্যমিকোত্তর পর্য্যায়ের তফসিলি জাতি ও আদিবীস ছাত্র ছাত্রীদের ছাত্রাবাস বৃত্তি বিগত আর্থিক বছরেই বৃদ্ধি করা হয়েছে।

(খ) মাধ্যমিক পর্যায়ের ছাত্র ছাত্রীদের ক্ষেত্রে ছাত্রাবাস বৃত্তি বৃদ্ধি করার প্রস্তাবটি সরকারের সক্রিয় বিবেচনায় আছে। মাসে মাসে বৃত্তিদান সম্ভব নয়।

**বাঁকুড়া জেলায় নূতন পলিটেকনিক্ বিদ্যালয় স্থাপন**

*২৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৯৮।) **শ্রী সুভাষ গোস্বামী ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া জেলায় জুনিয়ার পলিটেকনিক্ বিদ্যালয় খোলার কোনও প্রস্তাব সরকারের আছে কি না?

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, প্রস্তাবটি বর্তমানে কোন পর্যায়ে আছে; এবং

(গ) (১) কোন স্থানে ও (২) কবে নাগাত প্রতিষ্ঠানটি চালু হইবে বলিয়া আশা করা যায়?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) জুনিয়ার পলিটেকনিক্ শীর্ষক কোনও শিক্ষা প্রতিষ্ঠান পশ্চিমবঙ্গ সরকারের অধীনে নেই সে জন্য প্রশ্ন উঠে না।

(খ) প্রশ্ন উঠে না।

(গ) প্রশ্ন উঠে না।

### মুর্শিদাবাদ জেলায় গো-প্রজনন কেন্দ্র

*২৪৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৫১।) **শ্রী শীশ মহম্মদ ঃ** প্রাণীসম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার কোন্ কোন্ অঞ্চলে গো-প্রজনন কেন্দ্র আছে;

(খ) ঐ জেলায় নূতন গো-প্রজনন কেন্দ্র স্থাপনের কোন পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কি; এবং

(গ) থাকলে, কোন কোন অঞ্চলে?

**প্রাণীসম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রাণী সম্পদ অধিকারের পরিচালনায় মুর্শিদাবাদ জেলায় নিম্নলিখিত পঞ্চায়েত সমিতি এলাকায় প্রাণী বিকাশ মূলকেন্দ্র ও প্রাণী বিকাশ সহায়ক কেন্দ্র আছে।

| পঞ্চায়েত সমিতি | মূলকেন্দ্র | সহায়ক কেন্দ্র |
|---|---|---|
| ভগবানগোলা ১ও২ রাণীনগর-২, লালগোলা, বহরমপুর, কান্দি, বেলডাঙ্গা-১ও২, নওদা, মুর্শিদাবাদ-জিয়াগঞ্জ, নবগ্রাম, রঘুনাথগঞ্জ-১ও২, হরিহরপাড়া | ৬টি | ৬১টি |

এছাড়াও প্রাণী স্বাস্থ্য অধিকারের অন্তর্ভুক্ত ২৩টি স্বাস্থ্য কেন্দ্রের মাধ্যমে কৃত্রিম প্রজনন ব্যবস্থা চালু আছে।

(খ) ও (গ) তরলীকৃত গো-বীজ প্রয়োগে গো-প্রজনন কেন্দ্র স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের নেই। তবে হিমায়িত গো-বীজ মাধ্যমে ক্রমপর্যায়ে নূতন কেন্দ্র স্থাপনের পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে।

### মাধ্যমিক স্তরে আদিবাসী ও তফসিলি ছাত্র-ছাত্রীদের কুড়ি টাকা হারে মাসিক সাহায্য

*২৪৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৪০০।) **শ্রী নটবর বাগদী ঃ** তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, পশ্চিমবঙ্গে মাধ্যমিক স্তরে কতজন আদিবাসী ও তফসিলি ছাত্র-ছাত্রীকে মাসিক কুড়ি টাকা করে আর্থিক সাহায্য করা হয়?

**তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১৯৮৮-৮৯ সালের হিসাব অনুযায়ী পশ্চিমবঙ্গে মাধ্যমিক স্তরে তফসিলি জাতি ও আদিবাসী বৃত্তি প্রাপ্ত ছাত্রদের সংখ্যা নিম্নরূপ ঃ-

| | | উপকৃত ছাত্র-ছাত্রীর সংখ্যা |
|---|---|---|
| তফসিলি জাতি | — | ৪০,০০০ |
| আদিবাসী | — | ৫০,৯২০ |

**অর্গানাইজার শিক্ষকদের প্রধান শিক্ষকের মর্যাদা দান**

***২৫০।** (অনুমোদিত প্রশ্ন নং ***৬৫৮।**) **শ্রী অমর ব্যানার্জি ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, অর্গানাইজিং বিদ্যালয়ে কর্মরত অর্গানাইজার শিক্ষকদের যোগ্যতা থাকা সত্ত্বেও প্রধান শিক্ষকের মর্যাদা দেওয়া হচ্ছে না কেন?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

প্রাথমিক এবং মাধ্যমিক বিদ্যালয়ের পরিচালন বিধি স্বতন্ত্র—এক্ষেত্রে কোন শ্রেণীর বিদ্যালয়ের কথা বলা হয়েছে তা পরিস্কার নয়—তদুপরি অর্গানাইজিং বিদ্যালয়ের সঠিক অর্থও বোঝা যাচ্ছে না সেজন্য প্রধান শিক্ষকের মর্যাদা দেওয়া না দেওয়ার প্রশ্ন ওঠে না।

**দুর্গাপুর দুগ্ধ প্রকল্প সরবরাহে লাভ**

***২৫১।** (অনুমোদিত প্রশ্ন নং ***৮০৮।**) **শ্রী সুমন্তকুমার হীরা ঃ** প্রাণীসম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৮-৮৯ আর্থিক বছরে দুর্গাপুর দুগ্ধ সরবরাহ প্রকল্পে কোনও লাভ হয়েছিল কিনা; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'না' হলে, তার কারণ কি?

**প্রাণীসম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সরকারি দুগ্ধ সরবরাহ প্রকল্প লাভ ক্ষতির বিচারে বানিজ্যিক দৃষ্টিভঙ্গীতে পরিচালিত হয় না। ভরতুকী মূল্যে সরবরাহ করা হয়। তাই লাভের প্রশ্ন ওঠে না।

(খ) প্রশ্ন ওঠে না।

**মাধ্যমিক শিক্ষক ও শিক্ষাকর্মিদের বেতন**

***২৫২।** (অনুমোদিত প্রশ্ন নং ***১১৫৭।**) **শ্রী তুহিন সামন্ত ঃ** শিক্ষা (প্রাইমারি ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গে মাধ্যমিক শিক্ষক ও শিক্ষাকর্মিগণ মাসের প্রথম দিনে বেতন পান না?

(খ) সত্য হলে,—

(১) ইহার কারণ কি? এবং

(২) মাসের প্রথম দিনে বেতন দেবার কোন ব্যবস্থা সরকার গ্রহণ করেছেন/করছেন কি না?

**শিক্ষা (প্রাইমারি ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সবৈব সত্য নয়। কেননা বৎসরের কোন কোন মাসে বেতন পেতে বিলম্ব নয়।

(খ) (১) সরকারি সাহায্য-প্রাপ্ত বেসরকারি বিদ্যালয় সমূহে শিক্ষক-শিক্ষাকর্মিদের সরকারী কোষাগার থেকে বেতন প্রদানের পদ্ধতির স্বাভাবিক ধর্মানুসারে কখন কখন এই বেতন প্রদানে বিলম্ব ঘটে।

(২) সারা বৎসর ধরে প্রতি মাসের প্রথম দিনে সুনিশ্চিতভাবে বেতন প্রদানের কোনও ব্যবস্থা আপাতত সরকারের হাতে নেই।

## Adjournment Motion

[2-00 – 2-10 P.M.]

**Mr. Speaker :** Today I have received two notices of Adjournment Motion. One is from Shri Ambica Banerjee on the subject of demonstrations by the traffic constables of Howrah Town leaving their places of duty and the other is from Shri Sudip Bandyopadhyay on the subject of reconsideration of the retirement age of the teacher in the West Bengal State Health Service Bill, 1990.

The first motion contains no date or time, so it cannot be considered as specific matter of recent occurrence. I do not accept the motion.

The second motion deals with reconsideration of the West Bengal State Health Service Bill, 1990 which has been passed in the Assembly by a majority of votes. Under Rule 61(v) of the Rules of Procedure, I do not accept this motion.

## Calling Attention

**Mr. Speaker :** I have received 6 notices of Calling Attention, namely :-

| | | |
|---|---|---|
| 1. Alleged murder of a couple at Naktala, Calcutta and failure of police to arrest the culprits | : | Shri Ambica Banerjee, Shri Mannan Hossain, Shri Shish Mohammad and Shri Gobinda Chandra Naskar |
| 2. Damage of Rabi crops in West Bengal by the recent rain and Hailstoam | : | Shri Mozammel Haque and Shri Paresh Nath Das |

| | | |
|---|---|---|
| 3. Damage of Boro crops in Sabang and in Pataspur blocks by the recent overflow of water of the rivers Keleghai and Kapaleswari | : | Dr. Manas Bhunia |
| 4. Alleged murder of one Rohini Kanta Burman of Mahhupur village under the P.S. Dinhata of Coochbehar district | : | Shri Sudip Bandyopadhyay and Shri Saugata Roy |
| 5. Reported assault of one Shri Dhiman Banerjee, advocate and Public Prosecutor, Durgapur Court by the police | : | Shri Suhrid Basu Mallick |
| 6. Accident by a Minibus at Bowbazar on 17.4.90 resulting in rampage by the public | : | Shri Prabuddha Laha |

I have selected the notice of Shri Ambica Banerjee, Shri Mannan Hossain, Shri Shish Mehammad and Shri Gobinda Chandra Naskar on the subject of alleged murder of a couple at Naktala, Calcutta and failure of police to arrest the culprits.

The Minister-in-charge may please make a statement today, if possible or give a date.

**Shri Abdul Quiyom Molla :** In 3rd May, 1990.

**Mr. Speaker :** Before I take up Mention Cases I would like to inform the House that I have received a notice from hon'ble member Shri Saugata Roy. "The notice refers to the voting on the Bill brought by the Health Minister in the House yesterday. During voting on the Amendment 16 brought by Dr. Tarun Adhikari, all the members of the RSP did not vote while Shri Subhas Goswami of RSP voted against the amendment.

This attracts the caluses of anti-defection bill 10th Schedule, Constitution of India (Articles 102(2) & 191(2) clause 2(b), as quoted in the Handbook for members, page (184). So, according to me, Shri Subhas Goswami attracts disqualification is going against the direction of his political party, the RSP, whose whip was to abstain from voting.

I would like to have your ruling on the matter.

The only question arises here, the anti-defection Act and rules make very interesting meaning.

[2-00 – 2-10 P.M.]

**শ্রী সৌগত রায় :** স্যার, গতকাল যা হয়েছে হাউসে সে ব্যাপারে আমরা সকলেই জানি। কালকে ওয়েষ্ট বেঙ্গল হেলথ সার্ভিসেস ১৯৯০-র উপর অ্যামেণ্ডমেন্ট দেওয়া হয়েছিল। মাননীয় সদস্য তরুণ অধিকারির অ্যামেণ্ডমেন্ট নং ১৬-র উপর আমাদের কংগ্রেস পার্টির পক্ষ থেকে ডিভিশন ডিমাণ্ড করা হয়েছিল। আমরা অ্যামেণ্ডমেন্টের পক্ষে ভোট দিয়েছিলাম। কিন্তু কালকে আমরা দেখেছি এবং সবাই দেখেছেন আর. এস. পি দলের সদস্যরা হাঁউসে থেকেও ভোট দান থেকে বিরত ছিলেন। কিন্তু আর. এস. পি দলের একজন সদস্য শ্রী সুভাষ গোস্বামী অ্যামেণ্ডমেন্টের বিরুদ্ধে ভোট দেন। স্যার, আমি যেটা এতে উল্লেখ করিনি আমাদের অ্যান্টি-ডিফেকশন বিলে Disqualification on grounds of dissension. কি হয় এটা ক্লজ বি-তে আছে A member of the House belonging to any political party shall be disqualified for being a member of the House if he votes or abstains from voting in such House contrary to any direction issued by the political party to which he belongs or by any person or authority authorized by it in its behalf without obtaining exception, etc, তার মানে যদি পার্টির ডাইরেকশনের বিরুদ্ধে কেউ ভোট দেন, অ্যাবস্টেন করেন তাহলে তিনি ডিসকোয়ালিফিকেশন অ্যাট্রাক্ট করেন। পার্টির ডেফিনিশনটা কি An elected member of House shall be deemed to belong to the political party, if any, by which he was set up as a candidate for election as such member. এখন স্বভাবতই আপনি জিজ্ঞাসা করতে পারেন আর. এস. পি'র অন্যান্য সদস্যরা ভোট দেননি, তাঁদের বিরুদ্ধে বললেন না কেন? এটার উত্তর আজকের সংবাদপত্রে আপনার বয়ানে বেরিয়ে গেছে যে যদি অ্যাবস্টেন করেন কিন্তু সেটা রেকর্ড না করান তাহলে সেটা ধরা হবে তাঁরা হাউসে ছিলেন না। সুতরাং তাঁদের ব্যাপারে কিছু বলতে চাই না, তাঁরা হাউসে থেকেও ছিলেন না। কিন্তু একজন ছিলেন এবং পার্টির হুইপ যেখানে ভোট না দেওয়া সেখানে তিনি সেই অ্যামেণ্ডমেন্টের বিরুদ্ধে ভোট দিয়েছেন। আমার বক্তব্য হচ্ছে এই ব্যাপারে আইন খুব ক্লিয়ার Decision on question as to disqualification on grounds of defection. এটা সম্পূর্ণ স্পিকারের হাতে এবং ডিসকোয়ালিফিকেশন রুলস ১৯৮৬ যেটা রয়েছে তাতে স্পিকারের কাছে কিভাবে জানাতে হবে সেটাও রয়েছে—ইন দি রেফারেন্স টু বি মেড বাই পিটিসান, আপনার কাছে পিটিসান ফর্মে বলতে হবে যে এই এই লোক এই এই কারণে ভোট দেননি। তাঁরা আপনার কাছে প্রিলিমিনারি চিঠি দিয়েছেন তাতে আমার মনে হয়েছে অ্যামেণ্ডমেন্টের বিরুদ্ধে যেখানে আর এস পি'র কোনও সদস্য ভোট দেননি সেখানে সেই পার্টির একজন সদস্য শ্রী সুভাষ বাবু অ্যামেণ্ডমেন্টের বিরুদ্ধে ভোট দিয়েছেন। যেখানে তাঁর পার্টির হুইপ নিশ্চয়ই ভোট না দেওয়া সেখানে তিনি নিজে ভোট দিয়ে তাঁর পার্টির হুইপের বিরুদ্ধে গেছেন এবং পার্টির সিদ্ধান্তের বিরুদ্ধে গেছেন, সেজন্য তিনি ডিসকোয়ালিফিকেশন অ্যাট্রাক্ট করবেন। শেষ পর্যন্ত সিদ্ধান্ত আপনার এবং আপনি বিচার করবেন যে আমাদের হাউসে এই প্রেসিডেন্স সেট হল কি না। যখন এর আগে এই রকম ঘটনা ঘটেছে কাগজে দেখেছি তখন অ্যান্টি ডিফেকশন আইন হয়নি। আপনি জানেন অ্যান্টি ডিফেকশন আইন হল রাজীব গান্ধী প্রধান মন্ত্রী হবার পর ১৯৮৪ সালের ডিসেম্বরে। তারপর এই রকম ঘটনা

ঘটেনি। আপনি বলতে পারেন লেফট ফ্রন্টের হুইপ ছিল অ্যামেণ্ডমেন্টের বিরুদ্ধে ভোট দেওয়ার তাই ভোট দিয়েছে, কিন্তু আমার বক্তব্য হচ্ছে লেফট ফ্রন্ট একটা পার্টি নয়, লেফট ফ্রন্টে কয়েকটি পলিটিক্যাল পার্টি আছে, লেফট ফ্রন্ট হচ্ছে একটা ইনফর্ম্যাল অ্যারেঞ্জমেন্ট, ইট ইজ নট রেকগনাইজড বাই দি ইলেকশন কমিশন নর বাই দিস হাউস। ইলেকশন কমিশন যে পার্টিকে রেকগনাইজ করে তাদের হুইপ হচ্ছে এই ক্ষেত্রে গুরুত্বপূর্ণ। এটা হতে পারে লেফট ফ্রন্ট এবং একটা পার্টির সিদ্ধান্ত এক হতে পারে। সেজন্য আমি বলছি একটা মৌলিক সাংবিধানিক প্রশ্ন উঠছে। আপনি আমাদের কাস্টোডিয়ান, আমি অনুরোধ করব আপনি এটা বিচার করে দেখুন সুভাষ গোস্বামী ডিসকোয়ালিফিকেশন অ্যাট্র্যাক্ট করেছেন কি না। অ্যান্টি ডিফেকশন অ্যাক্ট আণ্ডার দি কনস্টিটিউশন অনুযায়ী এটা বিচার করতে আপনাকে অনুরোধ করব।

**মিঃ স্পিকার ঃ** দি লেটার মেক্স ভেরি ইন্টারেস্টিং রিডিং। আইনে আছে, যে কোন লোক পিটিশান করতে পারে, যে কোন মেম্বার পিটিশন করতে পারে If anybody comes to mischief of this Provision. সেটা ঠিক আছে। আমাদের এখানে আছে যে কোনও মেম্বার আমার দৃষ্টিতে যা কিছু আনতে পারেন অন এ পিটিশন। I am not going to the technical details. এটা পিটিশনে আছে কি না। কিন্তু পয়েন্ট হচ্ছে সৌগত বাবু যেটা বলতে চাইছেন সেটা হচ্ছে একটা হুইপ ছিল এই বিলের যে অ্যামেণ্ডমেন্ট আছে এই ব্যাপারে ভোট না দেওয়ার জন্য, আর সুভাষ বাবু ওর বিরুদ্ধে ভোট রেকর্ড করে তাঁদের পার্টির হুইপ ভায়োলেট করেছেন। হুইপ হলে নিয়ম হচ্ছে হুইপ স্পিকারকে জানাতে হয় হুইপ ইস্যু হবার সঙ্গে সঙ্গে।

[2-10 – 2-20 P.M.]

হুইপ যদি স্পিকারকে জানানো না হয় তাহলে ধরে নেওয়া হয় যে হুইপ ইস্যু হয়নি। এই ঘটনা একবার আগেও হয়েছিল কংগ্রেস পার্টি নিয়ে। তখন রুলিং পার্টির একজন মেম্বার চিঠি দিয়েছিলেন হুইপের কোনও একটি ব্যাপারে এবং বলেছিলেন এটা ডিফেকশনের আওতায় আনা উচিত। আমি সেই কথা তখন'ও বলেছিলাম যেহেতু পার্টি থেকে হুইপের খবর জানানো হয়নি। অতএব আমি কগনাইজ দিতে পারছি না আদৌ কোনও হুইপ ছিল, কি ছিল না। দ্বিতীয় কথা হচ্ছে—যদি ধরে নিতে হয় যে, হুইপ আছে তাহলে কি ফর্মে হুইপ হতে পারে—আমাদের দেখতে গেলে কি দেখতে হবে? একটি বিল অ্যাসেম্বলিতে এসেছে। গভর্নমেন্ট অ্যাসেম্বলিতে বিল এনেছেন। অ্যাসেম্বলিতে বিল আনার আগে ক্যাবিনেটে পাস করতে হয় এবং ক্যাবিনেটের জয়েন্ট রেসপনসিবিলিটি—একটা ডিসিসন নিয়ে বিল যখন এখানে আসে তখন আমাকে ধরে নিতে হবে যে, দ্যাট পার্টি ইজ সাপোর্টিং দি বিল অ্যাণ্ড নট গোয়িং এগেনস্ট দি বিল। আর যদি কোনও হুইপ ধরতে হয় বাই ওয়ে অব ইমাজিনেসন তাহলে আমাকে ঠিক ইমাজিনেসনে যেতে হবে যে, হ্যাঁ, হুইপ ছিল। এই হুইপ থাকলে কি ফর্মে থাকতে পারে—আলটিমেটলি হুইপ কি ফর্মে ছিল—যেভাবে সুভাষবাবু ভোট দিয়েছেন ঐ ভাবে হুইপের বিরুদ্ধে আমি কোনও করতে পারব না। Because the party is in Government. The Bill has been proposed to be passed by the Government and sent to the Legislative Assembly for passing. Now, what

Shri Subhas Goswami has to do, he has to vote in favour of the Government in support of the Bill. Because the amendment was to amend certain provisions of the Bill, against the Government policy in the Bill. এই ফর্মে দেখা গেল সুভাষবাবু কোনও ভায়োলেট করেননি।

Because he supports the contention of the Bill. The amendment was going against the Bill. How can I say that the violation of the whip he has done.

Next question is, certain members had not recorded their vote. Certain members were absent. Abstention means abstaining from voting and not absenting from voting. Absenting and abstaining from voting are two different things. Absenting from voting means, they have not recorded their presence in the House for the purpose of casting their votes. It will be deemed that either Shri Subhas Goswami or any other member of that party was not present at the relevant time in the House. Physical presence is not relevant. Recording of the presence is relevant when a division takes place. that is why there are three votes—Ayes, Noes and Abstention. A member may choose to remain absent through his vote by not recording his vote. He cannot say that he abstained from voting. He can only say that he absented from voting. But the law as regards absenting from voting is silent on that point. On that also it does not come under the provision of defection rules. As such, I cannot entertain the letter of Shri Saugata Roy, and it has to be rejected suo moto.

[2-10 – 2-20 P.M.]

## MENTION CASES

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয় এখানে উত্থাপন করতে চাই। এখানে জুডিসিয়্যাল মিনিস্টার উপস্থিত আছেন, এই বিষয়ে একটা উত্তর দিলে আমরা খুশী হব। আপনি জানেন যে, ২৩ তারিখে পশ্চিমবাংলার সমস্ত জাজেরা ধর্মঘট করবেন বলে জানিয়েছেন। আপনি জাজেদের সম্মানের কথা জানেন। যে কোনও জায়গায় বিশেষ করে গণতান্ত্রিক রাষ্ট্রে এই জাজেরাই হচ্ছে গণতন্ত্রের ধারক এবং বাহক। হায়ার জুডিসিয়্যাল সার্ভিসে যারা আছেন তাদের আই. এ. এস. দের সঙ্গে সমান মাইনে দেওয়া হবে, এই সিদ্ধান্ত ছিল। এই সিদ্ধান্ত ডাঃ রায়ের আমলে হয়েছিল এবং এই ব্যাপারে ক্যাবিনেট ডিসিসন'ও ছিল। গভর্নমেন্ট পে-স্কেলের জন্য যে সমস্ত কমিশন হয় তার সঙ্গে হায়ার জুডিসিয়্যাল সার্ভিসটা হয় না। বিকজ তারা অন্য স্ট্রাকচারে থাকে, তাই তাদেরটা হয় না। লাস্ট পে-স্কেলে আই. এ. এস অফিসারদের জন্য করা হয়েছিল ১.১.৮৬ থেকে কিন্তু সেখানে হায়ার জুডিসিয়্যাল সার্ভিসের যারা তাদের জন্য করা হলো ৮.৯.৮৭ থেকে। এক বছরের বেশি পিছিয়ে দেওয়া হলো। হায়ার জুডিসিয়্যাল সার্ভিসে যারা আছেন তাদের পে-স্কেল আই. এ. এস. অফিসারদের সঙ্গে সমান না করার জন্য স্বভাবতঃই তারা ক্ষুব্ধ। তারা

যাতে ন্যায়বিচার পান সেটা অবিলম্বে দেখা উচিত। মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, জজদের যাতে ধর্মঘট করতে না হয়, রাস্তায় নামতে না হয়, কাজ বন্ধ করতে না হয় তার জন্য হায়ার জুডিসিয়াল অফিসারদের সুযোগ সুবিধা দেওয়া উচিত। আমার মনে হয় আই. এ. এস অফিসারদের চেয়ে বেটার স্কেল, বেটার ফেসিলিটিস তাদের দেওয়া উচিত। সাব-জজদের ক্ষেত্রেও একই ব্যাপার, এটাও দেখা দরকার। মাননীয় মন্ত্রী মহাশয়কে এগুলি দেখার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, জলপাইগুড়ি জেলার আলিপুরদুয়ারের কাছে মেসার্স পাওনিয়ার ভিনিয়ার প্রাইভেট লিমিটেড নামে যে মিলটি আছে সেই মিলটি ওয়েস্ট বেঙ্গল ফিনানসিয়াল কর্পোরেশন এবং ইউনাইটেড ব্যাঙ্কের কাছ থেকে প্রায় এক কোটি টাকা ঋণ নিয়েছে। এরা সেখান থেকে মানি ডাইভার্ট করছে। সেখানে প্রায় দুশো শ্রমিক কর্মচারী কাজ করেন। প্রথমে সেখানে বেআইনীভাবে লক আউট ঘোষণা করা হয় এবং পরবর্তীকালে তা ক্লোজার করা হয়। তাদের বক্তব্য হল কাঁচা মাল পাওয়া যায় না। কাঁচা মাল না পাওয়ার ব্যাপারটা কিছুটা সত্য কিন্তু আসল সত্য হচ্ছে ঐ মিলের শ্রমিক কর্মচারী বিরোধী মালিক এখানকার অর্থ অন্য জায়গায় খাটানোর জন্য এটা ক্লোজার করার জায়গায় নিয়ে গিয়েছেন। কেন্দ্রীয় মন্ত্রী অজিত সিংকে বলা সত্ত্বেও মাননীয় শ্রম মন্ত্রীর কাছে আমার অনুরোধ, শ্রমিক কর্মচারী দরদী বামফ্রন্ট সরকার সেখানকার শ্রমিক কর্মচারিদের স্বার্থে অবিলম্বে ঐ মিলটি অধিগ্রহণ করুন এবং মিলটি যাতে চালু হয় তার ব্যবস্থা করুন। মাননীয় শ্রম মন্ত্রীর কাছে আমার আবেদন, ঐ মিলের প্রায় দুই শতাধিক শ্রমিক কর্মচারী আজ যে স্টারভেসানের অবস্থায় দিন কাটাচ্ছেন তাদের জন্য কিছু রিলিফের ব্যবস্থা করুন এবং সেই মর্মে ত্রান দপ্তরের সঙ্গে কথাবার্তা বলে ডি. এম. এস. ডি. ও-র মাধ্যমে যাতে তারা রিলিফ পান সে ব্যবস্থা করুন। এই প্রসঙ্গে বলতে পারি যে, প্রয়োজন হলে শ্রমিক কর্মচারীরা কো-অপারেটিভ করে মিলটি চালাতে পারেন। স্যার, পরিশেষে বলি, ঘটনাটি দুঃখজনক কারণ ওখান থেকে এখানে কাঠ নিয়ে আসা হচ্ছে অথচ ওখানে মিল বন্ধ হচ্ছে। এই জিনিসটা বন্ধ হওয়া দরকার। মাননীয় শ্রমমন্ত্রীর এ ব্যাপারে আমি আগেই দৃষ্টি আকর্ষণ করেছিলাম, তিনি বলেছিলেন যে একটা বৈঠক ডাকবেন। অনেকদিন হয়ে গেছে, নভেম্বর মাস থেকে মিলটি বন্ধ আছে কাজেই শ্রমিক কর্মচারিদের স্বার্থে অবিলম্বে মিলটির ব্যাপারে ব্যবস্থা নিন।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গে কেন্দ্রীয় সরকার ও রাজ্যসরকারের উদ্যোগে বেকার যুবক যুবতীদের জন্য দুটি প্রকল্প চালু আছে। একটি হচ্ছে কেন্দ্রীয় সরকারের সিউ এবং অন্যটি রাজ্যসরকারের সেসরু। কেন্দ্রীয় সরকারের প্রকল্পে ৩৫ হাজার টাকা করে এবং রাজ্যসরকারের প্রকল্পে ২৫ হাজার টাকা করে বেকার যুবক যুবতীরা পেয়ে থাকেন। মন্ত্রী মহাশয় আমাদের জেলার কথা জানেন, সেখানে তিনি গিয়েছিলেন এবং সভা করে নির্দিষ্ট নির্দেশও দিয়ে এসেছিলেন। আমার বিধানসভা কেন্দ্র সবং ব্লকে গত দু বছর আগে সেসরু এবং সিউ প্রকল্পে যেসব যুবতী সিলেক্টড

হয়েছিলেন ডি. আই. সির কাছে ইন্টারভিউ দিয়ে, জেলা প্রশাসন এবং ব্যাঙ্কের মধ্যে জটলা পাকানোর ফলে কয়েক শত বেকার যুবক যুবতী সেই টাকা পাচ্ছেন না। এ ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয় নিজে হস্তক্ষেপ করেছিলেন। মন্ত্রী মহাশয় ডি. এম, ডি. আই. সির ডি. এমকে নির্দেশ দিয়েছিলেন কিন্তু দুর্ভাগ্যের ব্যাপার দীর্ঘদিন কেটে গেলেও এবং মন্ত্রী মহাশয় নির্দেশ দিলেও সবং ব্লকের কয়েক শত বেকার যুবক যুবতী সেই সাহায্য পাচ্ছেন না। তারা সেখানে বঞ্চিত হচ্ছেন।

[2-20 – 2-30 P.M.]

এই ব্যাপারে আমরা ব্লক স্তরে আলোচনা করেছি ডি. এম. এসেছিলেন। এস. ডি. ও. এবং ব্যাঙ্কগুলোর সঙ্গে মিটিং করা হলো। এবং সেই মিটিং-এ ঠিক হলো যে এপ্রিল মাসের ফার্স্ট উইক থেকে ডিসবার্সমেন্ট শুরু হবে। কিন্তু এখনও পর্যন্ত কিছু হলো না। ব্যাঙ্ক এবং লোকাল অফিসাররা এখন একটা জিগির তুলেছেন, যে পুরাণ কেসগুলোকে ডি. এম. অফিসে পাঠিয়ে নুতন করে স্পনসরড করা হতে হবে। সুতরাং এর ফলে একটা জটিলতার সৃষ্টি হচ্ছে. এই বিষয়ে মন্ত্রী মহাশয় যদি একটু আলোক পাত করেন, তাহলে আমরা একটু নিশ্চিন্ত হতে পারব।

**শ্রী তপন রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয় আপনার মাধ্যমে মাননীয় ত্রান মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। কেন্দ্রীয় সরকারের একটা স্কীম আছে কুটির বিমা প্রকল্প। এই স্কীমে চারশত টাকা পর্যন্ত যাদের মাসিক আয়, তাদের ঘর পুড়ে গেলে তাদের ক্ষতি পূরণ দেওয়া হয়। শোনা যাচ্ছে ৩০শে এপ্রিল থেকে এই বিমা প্রকল্পটি বন্ধ হয়ে যাচ্ছে। এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথাবার্তা বলা হোক যাতে এই স্কীমটা বজায় থাকে, যারা চারশত টাকা পর্যন্ত আয় করে তারা যাতে এই ব্যাপারে সাহায্য পায়।

**শ্রী মান্নান হোসেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। আগামী ২৭শে মে পশ্চিম বাংলার প্রায় ৭৪টি পৌর সভার নির্বাচন হতে চলেছে। আপনারা জানেন গত কিছুদিন আগে আমাদের রাজ্য সরকার বহরমপুর পৌরসভাকে বেআইনী ভাবে বরখাস্ত করেছিলেন। পরবর্তীকালে হাই কোর্টের রায়ে সেই বহরমপুর পৌরসভার কাজকর্ম চালানোর জন্য কংগ্রেস পৌর পিতাকে দায়িত্ব দিয়েছিলেন। বর্তমানে পৌরসভার নির্বাচনের দিন ঘোষণা হয়ে যাবার সঙ্গে সঙ্গে দেখছি, বহরমপুর পৌরসভার নির্বাচনও অনুষ্ঠিত হবে আগামী ২৭শে মে। এবং আমরা শুনতে পাচ্ছি—আমাদের মাননীয় পৌরমন্ত্রী কিছু দিন আগে বহরমপুর গিয়েছিলেন, তিনি নাকি সেখানকার প্রশাসনকে প্রশাসনের কর্তাদের এবং তাঁর দলের কমরেডদের বলে এসেছেন, যেন তেন প্রকারেন বহরমপুর পৌরসভাকে জয় করতে হবে। এটা একটা সম্মান জনক ব্যাপার। আমরা বরখাস্ত করেছিলাম, হাইকোর্ট তাদের ক্ষমতা ফিরিয়ে দিয়েছে, সুতরাং যেমন ভাবে হোক জিততে হবে। সেই জন্য দেখা যাচ্ছে যখন আমাদের প্রার্থীরা মনোনয়ন পত্র দাখিল করতে যাচ্ছে, তখন তাদের নানা ভাবে হয়রান করা হচ্ছে।

**শ্রী পুলিন বেরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় কৃষিমন্ত্রী

এবং ত্রান মন্ত্রী মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। ময়না এবং তমলুক থানায় গত দেড় মাস ধরে প্রচুর শিলা বৃষ্টি এবং ঝড় বৃষ্টি ইত্যাদি হওয়ার ফলে পান চাষ এবং বোরো চাযের প্রভুত ক্ষতি হয়েছে। পান চাষ একেবারে ধ্বংস হয়ে গেছে, বোরোজের কাঠামোগুলো ভেঙে গেছে। আর বোরো চাষও খুব ক্ষতিগ্রস্ত হয়েছে শিলা বৃষ্টিতে। যেখানে যেখানে গভীর গর্ত আছে সেখানে দু তিন হাত করে জল দাঁড়িয়ে গেছে। সেই জন্য আমি কৃযিমন্ত্রী এবং ত্রানমন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি, অবিলম্বে এই ব্যাপারে একটা সমীক্ষার ব্যবস্থা করা হোক এবং ক্ষতিগ্রস্তদের ঋণ এবং অনুদানের ব্যবস্থা করা হোক।

**শ্রী অম্বিকা ব্যার্জি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় খাদ্য মন্ত্রীর দৃষ্টির আকর্যণ করছি। স্যার, আমরা লক্ষ্য করে দেখছি যে, স্ট্যাটুটরি রেশনিং এরিয়ার রেশন ব্যবস্থা প্রায় ধ্বংস হয়ে গেছে। আমরা দেশের সাধারন নাগরিকদের রেশন কার্ড পাবার অধিকার একটা মৌলিক অধিকার। আজকের কাগজে আমরা একটা ছবি দেখলাম যে, মাননীয় খাদ্য মন্ত্রী কেরসিন তেল বন্টনের জন্য কার্ড বিতরণ করছেন। ছবিটি দেখে আমার হাসি পাচ্ছিল। কারণ আজকে রেশন ব্যবস্থা এমন একটা জায়গায় এসে দাঁড়িয়েছে যে, মানুষ রেশন দোকান থেকে চাল, গম ইত্যাদি পাচ্ছে না। সাথে সাথে রাজ্যে বহু ভূয়া রেশন কার্ড চালু রয়েছে, যা সরকার ধরতেও পারছেন না। এই অবস্থার মধ্যেও আবার বহু মানুযের নতুন কার্ডের প্রয়োজন হচ্ছে, আমরা উভয় পক্ষের এম. এল. এ'রা আফ্টার এনকোয়ারি রেশন কার্ড দেবার জন্য সুপারিশও করছি। কিন্তু গত ৬ মাস ধরে গোটা রাজ্যেই নতুন রেশন কার্ডের কোনও অ্যাপলিকেশন নেওয়া হচ্ছে না। আমি রেশন অফিসে গিয়ে কয়েকদিন আগে অফিসারদের সঙ্গে কথা বলে জানালাম যে, গত এক বছর ধরে রেশন কার্ড ছাপানো হচ্ছে না, ছাপানো কার্ড না থাকার জন্যই নতুন কার্ডের অ্যাপলিকেশন নেওয়া হচ্ছে না। সরকারের কাছে ছাপানো রেশন কার্ড নেই, এর চেয়ে লজ্জার আর কি হতে পারে। একদিকে মাননীয় মন্ত্রী কেরোসিন তেল বন্টন করবার জন্য কার্ড বিতরণ করছেন, সেই ছবি আমরা দেখছি, অপর দিকে রেশন কার্ড ছাপা না থাকার জন্য মানুযকে রেশন কার্ড দেওয়া যাচ্ছে না। আমি মনে করি এ বিষয়ে এখনই একটা তদন্ত হওয়া উচিত। আমি আশা করছি সকল মাননীয় সদস্যই এব্যাপারে আমার সঙ্গে এক-মত হবেন, কারণ আমাদের প্রত্যেককেই এব্যাপারে সাফার করতে হচ্ছে এবং মানুযকে মৌলিক অধিকার থেকে বঞ্চিত করা হচ্ছে। আমি মাননীয় খাদ্য মন্ত্রীর কাছে দাবি করছি, অবিলম্বে এ বিষয়ে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী সুভায গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ইদানিং ডাক বিভাগের গাফিলতিতে চিঠি-পত্র পৌছতে অনেক দেরী হয়ে যাচ্ছে। এর আগে একটা চিঠি এক স্থান থেকে আর এক স্থানে যেতে বড়জোর ৫ দিন সময় লাগত, এখন সে জায়গায় ৭/৮/৯/১০ দিন সময় লেগে যাচ্ছে। এর ফলে সরকারের বিভিন্ন গুরুত্বপূর্ণ চিঠিপত্র, ইন্টারভিউ লেটার—যেগুলি খুবই স্বল্প সময়ের মার্জিনে ছাড়া হচ্ছে—নির্দিষ্ট সময়ে নির্দিষ্ট স্থানে বা ব্যক্তির কাছে পৌছাচ্ছে না। ফলে ক্ষতি হচ্ছে, অসুবিধা হচ্ছে। আমি কয়েক দিন আগে হেলথ ডাইরেক্টরিয়েটে খবর নিয়ে দেখলাম যে, মাত্র ৫ দিনের ব্যবধানে ১০ জনের ইন্টারভিউ লেটার ছাড়া হয়েছিল। মাত্র দু'জন চিঠি পেয়ে ইন্টারভিউ দিতে হাজির হয়েছিল, বাকি ৮ জনই হাজির হতে পারে নি,

তাদের আবার নতুন করে ইন্টারভিউ-এর ব্যবস্থা করতে হয়েছে। অনুরূপভাবে বিভিন্ন বিভাগে বহু গুরুত্বপূর্ণ চিঠি এমন সময় ছাড়া হচ্ছে যে, সেগুলি উপযুক্ত সময়ের পূর্বে পৌঁছাচ্ছে না তাই আমি আপনার মাধ্যমে মন্ত্রী সভার মন্ত্রী মহোদয়গণের কাছে অনুরোধ করছি যে, তাঁর তাঁদের দপ্তর গুলিকে একটু নির্দেশ দিয়ে দিন যাতে দপ্তরের বিভিন্ন গুরুত্বপূর্ণ চিঠিপত্র গুলি অত্যন্ত ১০ দিনের ব্যবধানে ছাড়া হয়।

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আপনার মাধ্যমে একটা গুরুত্বপূ বিষয়ের প্রতি আমি গ্রামীণ জল সরবরাহ দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষ করছি। আমাদের দক্ষিণ ২৪-পরগনার বিশেষ করে সুন্দরবন এলাকায় পানীয় জলের তী সংকট দেখা দিয়েছে। আমার কেন্দ্রে—ক্যানিং (পশ্চিম) বিধানসভা কেন্দ্রে—গত ১৩ বছ আগে একটা ওয়াটার সাপ্লাই স্কীম, সিদ্ধার্থ শঙ্কর রায়ের আমলে পাস হয়েছিল এবং সে স্কীমের অধিকাংশ কাজকর্ম কমপ্লিট হওয়া সত্ত্বেও, এই বিধানসভায় মাননীয় মন্ত্রী মহাশয়ে ২/৩ বার দৃষ্টি আকর্ষণ করা সত্ত্বেও এখন পর্যন্ত চালু হলো না। '৮৭ সালে মন্ত্রী মহাশ বলেছিলেন প্রথম ফেজের কাজ চালু হবার তিন মাস পরে দ্বিতীয় ফেজের কাজ হবে। '৮ থেকে '৯০, তিন বছর হয়ে গেল, আজও কোনও ব্যবস্থা হয় নি। এই ভাবে দক্ষিণ ২৪ পরগনার বেশ কয়েকটি প্রকল্প পড়ে রয়েছে, অথচ ওখানে পানীয় জলের চরম হাহাকা দেখা দিয়েছে। কোথাও কোথাও দু একটা টিউবওয়েল আছে, কিন্তু সেগুলি থেকে জ পাওয়া যাচ্ছে না, সেগুলো অকেজো হয়ে গেছে। মানুষকে পুকুরের জল খেতে হচ্ছে, ফ বিভিন্ন রোগের প্রকোপ দেখা দিয়েছে। এই অবস্থায় আমি আপনার মাধ্যমে বিষয়টির প্র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলছি যে, দক্ষিণ ২৪-পরগনা জেলায় সুন্দরবন অঞ্চলে ক্যানিং, গোসাবা, বাসন্তী, কুলতলী, জয়নগর, পাথর-প্রতিমা প্রভৃতি প্রতিটি ব্লকে যে তী পানীয় জলের সংকট দেখা দিয়েছে তাতে অবিলম্বে বি. ডি. ও.'দের নির্দেশ দেওয়া হোক যে প্রতিটি ব্লকে ৫০'টি করে টিউবওয়েল বসিয়ে গ্রামবাসীদের পানীয় জলের হাহাকারের হা থেকে রক্ষা করা হোক। আজকে গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি—যারা আজকে গ্রামে রাজা—গ্রামে টিউবওয়েল বসাবার দায়িত্ব পেয়েছে। কিন্তু আমরা দেখছি তারা পানীয় জ সরবরাহের জন্য কোনও টিউবওয়েল বসাবার ব্যবস্থা না করে, টিউবওয়েল বসাবার স্কীমে টাকা ডাইভার্ট করে অন্যত্র বন্টন করছে। গ্রামে যে চরম দুরবস্থা দেখা দিয়েছে তাতে আমর দেখছি, গ্রামের নারী পুরুষ সবাই হাহাকার করছে। আমি কয়েকদিন আগে সুন্দরবনের গোসাবা গিয়েছিলাম, বাসন্তীতে দিয়েছিলাম, ঝড়খালিতে এবং ক্যানিং-এর কয়েকটি জায়গায় গিয়েছিলাম সর্বত্র একই কথা। এই সরকার সামান্য পানীয় জলটুকুর ব্যবস্থা করেনি। আমি তাই আপনা মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই, অতি সত্বর যেন সেইসব জায়গা পানীয় জলের ব্যবস্থা করা হয়।

[2-30 – 2-40 P.M.]

**শ্রী স্বদেশ চাকী ঃ**-মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমদিনাজপুরের ইটাহার থেকে মালদা চাঁচোল পর্যন্ত একটি পাকা রাস্তা কয়েক দশক থেকে পড়ে আছে। মাঝখানে মহানন্দা নদী এই নদীর উপর ব্রীজ না থাকার দরুণ দুইটি জেলার কয়েক লক্ষ লোকের যাতায়াতের ভীষ কষ্ট হচ্ছে। ১৯৮৭ সালে ততকালীন পূর্তমন্ত্রী তাঁর বাজেট ভাষণে ব্রীজটি তৈরি করার কথ

বলেছিলেন, কিন্তু আজ পর্যন্ত ঐ ব্রীজের কাজ শুরু হয়নি। তাই আমি সবিনয়ে মাননীয় পূর্ত মন্ত্রীকে অনুরোধ করছি, তিনি ব্যক্তিগতভাবে উদ্যোগ নিয়ে এই ব্রীজটির কাজ যাতে তাড়াতাড়ি শুরু হয় এবং সমাপ্ত হয় তার চেষ্টা করবেন।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, গতকাল এখানে ওয়েস্ট বেঙ্গল হেলথ সার্ভিসেস বিল নিয়ে যে আলোচনা হয়েছে তাতে আমার মনে হয়েছে বিলের যে প্রকৃত উদ্দেশ্য সেটা যে কোনও কারণেই হোক তেমনভাবে প্রতিফলিত হতে পারেনি। টিচিং ইনস্টিটিউশনের সঙ্গে যুক্ত ডাক্তারদের প্রাইভেট প্রাকটিশ বন্ধ করে দেওয়া হয়েছে। এটা তেমনভাবে প্রতিফলিত হতে পারেনি অথচ একটা বিরাট সিদ্ধান্ত হয়ে গেল যে মেডিক্যাল ইনস্টিটিউশনের সঙ্গে, টিচিং ইনস্টিটিউশনের সঙ্গে যে সমস্ত ডাক্তাররা যুক্ত থাকবেন তাঁরা বাইরে গিয়ে প্রাকটিশ করতে পারবেন না। এই সংবাদে ডাক্তার মহল ভীষণ ভাবে বিভ্রান্ত হয়ে পড়েছেন। বহু ডাক্তার এ বিষয়ে আমাদের কাছে জিজ্ঞাসা করতে এসেছিলেন।

**মিঃ স্পিকার ঃ** গতকাল এই নিয়ে ডিবেট হয়ে গেছে, আবার কি বক্তব্য রাখবেন? এটা হয়ে গেছে, আর হবে না।

**শ্রীমতী মিনতি ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে অত্যন্ত জরুরি বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিম-দিনাজপুরের বংশীহারি থানার হরিরামপুর প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রে প্রায় ২ মাস ধরে কালাজ্বরের ওষুধ সরবরাহ করা হচ্ছে না। আমাদের জেলার মধ্যে হরিরামপুর স্বাস্থ্য কেন্দ্রেই কালাজ্বরের রুগীর সংখ্যা সবচেয়ে বেশি। শুধু তাই নয়, আমাদের জেলার কুশমণ্ডী এবং ইটাহার থানা থেকে এই হাসপাতালে চিকিৎসার জন্য রুগীরা আসেন। মালদা জেলার বামনগোলা, পাকুয়া এবং গাজোল থেকেও রুগীরা এই হাসপাতালে আসেন, তাই আমি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই, ঐ প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রে অবিলম্বে কালাজ্বরের ওষুধ সরবরাহ করা হোক।

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গে পরিবহনের যে সমস্যা দেখা দিয়েছে সেই সম্বন্ধে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে কয়েকটি কথা বলতে চাই। সরকারি পরিবহন যা আছে সেটা পর্যাপ্ত নয়, চালাতে পারছেন না, কিন্তু প্রাইভেট বাস এবং মিনিবাস যেগুলি রাস্তায় বেরুচ্ছিলো ঐ মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির সিটু ইউনিয়নের তাণ্ডবে এবং নিজেদের ঝগড়ায় এই বাসগুলির মালিকেরা আস্তে-আস্তে রাস্তা থেকে বাসগুলিকে উইথড্র (তুলে) করে নিচ্ছে। আমরা দেখছি দমদম এলাকায় যেখানে রবিন বাবু থাকেন সেখানে ১২৯, ১২৯(এ), ৩সি(এ) এই বহু বাস ঐ নাগের বাজার এলাকা থেকে এখন ছেড়ে চলেছে। নিজেদের মধ্যে বিবাদ আগে সুভাষ বাবু শান্তি বাবুর মধ্যে বিবাদ ছিল, এখন গোপাল বাবু নতুন মেম্বার সেখানে সুভাষ বাবু ইউনিয়ন করেন, এখন এই সব ইউনিয়নের মধ্যে গণ্ডগোল দেখে মালিকরা ভয়ে ভয়ে রাস্তায় বাস বের করেন। বেহালায় রবিন বাবু এবং নিরঞ্জন বাবুর ইউনিয়ন সেখানে ক্ষমতা দখলের লড়াই চলছে সেটা বন্ধ করা দরকার না হলে যাত্রীদের দুর্ভোগ হচ্ছে। হাওড়া থেকে মাজু নামে যে রুট আছে গতকাল সেই রুটের একজন কণ্ডাক্টার রাস্তায় ট্রাফিক পুলিশকে একটা চড় মারে, যার জন্য সেই পথ থেকে বাস এবং ট্রাফিক পুলিশ দুই-ই উইথড্র হয়ে যায়।

এই রকম অসহণীয় অবস্থা হয়ে যাচ্ছে। সিটু ইউনিয়নে ঝগড়া হচ্ছে, কংগ্রেসের সঙ্গে মারামারি হলে বুঝতে পারি, আর. এস. পি. ফরওয়ার্ড ব্লকের সঙ্গে মারামারি হলে বুঝি। এ সি. পি. এমের নিজেদের মধ্যে গোষ্ঠী দ্বন্দ হচ্ছে, যার ফলে প্রাইভেট বাসের মালিকরা বাস বের করতে চাইছেন না। তাই আমি আপনার মাধ্যমে ট্রান্সপোর্ট মিনিস্টারের কাছে অনুরোধ করছি—যদিও তিনি দলের উর্দ্ধে নন কোনদিক নেবেন জানিনা, আপনার মাধ্যমে তাঁকে জানাচ্ছি যাতে যাত্রী সাধারন দুর্ভোগের মধ্যে না পড়ে সেদিকে একটু দৃষ্টি রাখবেন।

**Shri Mohan Sing Rai :** Hon'ble Speaker, Sir, through you I want to draw the attention of the Hon'ble Chief Minister. Sir, after the disturbances of four years in Darjeeling normaly is being returned very slowly. All youths involved in the last G.N.L.F. movement are moving like the hungry wolves and can be diverted towards the destructive dimension by the foreign agencies which may damage the integration of the country. So, I request the Hon'ble Chief Minister that either recruit them immediately to the police service, EFR or provide job oriented financial assistance for bringing peaceful situation in the district.

**শ্রী অমর ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। উলুবেড়িয়া শহর থেকে শেষ প্রান্ত পর্যন্ত ২০ কিলোমিটার রাস্তায় ৭০বি এবং ৭০ডি এই রুটে এক বছর হলো বাস বন্ধ হয়ে পড়ে আছে। রাস্তার কথা না বলাই ভাল, অশোক বাবু যা বললেন সেখানেও ঐ শরিকী বিবাদ। একজন ছোট সরিক একটা ইউনিয়ন করেছেন, বড় শরিক সেজন্য একটা বড় ইউনিয়ন করছেন এবং এই রাজায় রাজায় যুদ্ধেতে উলুখাগড়াদের প্রাণ যাচ্ছে। সেখানে অন্য কোনও ট্রান্সপোর্টের ব্যবস্থা নেই। ঐ ২০ কিলোমিটার পথ মাধ্যমিক এবং উচ্চ মাধ্যমিক পরীক্ষার্থীরা এই গরমে ট্রলিতে চেপে উলুবেড়িয়া শহরে পরীক্ষা দিতে আসছে। পরীক্ষা দিতে আসতে তাদের বেলা ৮ টায় বাড়ী থেকে বেরোতে হচ্ছে। কাজেই অসহণীয় অবস্থার একটা প্রতিকার করার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সালিব টপ্পো ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন ১৯৮৫-৮৬ সালে জলপাইগুড়ি চা বাগিচার শ্রমিকদের প্রভিডেন্ট ফান্ডের টাকা পাওয়ার ব্যাপারে একটা বিরাট আন্দোলন হওয়ায় জলপাইগুড়িতে কমিশনের অফিস হয়। কিন্তু আজও হাজার হাজার চা বাগিচার শ্রমিকদের মধ্যে যারা রিটায়ার করেছে অথবা মারা গেছে তাদের এবং যারা ফিজিক্যালী বা মেডিক্যালি আনফিট এখন তারা তাদের প্রভিডেন্ট ফাণ্ডের টাকা পায়নি। এরফলে একটা বিরাট অসুবিধা দেখা দিয়েছে। ভবিষ্যতে চা বাগানের শ্রমিকরা প্রভিডেন্ট ফাণ্ডের টাকা কাটাতে দেবে কিনা এই ধরণের পরিস্থিতি সেখানে সৃষ্টি হয়েছে। আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রী এবং মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাইছি যাতে চা বাগানের শ্রমিকরা উপার্জিত টাকা সময়মত পেতে পারেন তারজন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন।

[2-40 – 2-50 P.M.]

**শ্রী সুহৃদ বসুমল্লিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় ভূমি-রাজস্ব

মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আসানসোল শিল্পাঞ্চলে একটি গুরুত্বপূর্ণ প্রকল্প বহুদিন ধরে বন্ধ হয়ে পড়ে আছে, সেটা হচ্ছে শোনপুরী বাজার প্রকল্প, যেখানে কয়লা উৎপাদন করা হবে এবং সেই কয়লা বক্রেশ্বরে যাবে—এই ধরণের স্কীম আছে। সম্প্রতিকালে লক্ষ্য করলাম, ই. সি. এল কর্তৃপক্ষ শোনপুরী বাজার এবং বিভিন্ন এলাকায় ৩০০০ একর জমি অধিগ্রহণ করবে। মার্ক্সবাদী কম্যুনিস্ট পার্টির নেতৃবর্গ এক বছর আগে কংগ্রেস ভারতবর্ষের সরকার চালাচ্ছিলেন তখন তাঁরা দাবি করেছিলেন যে এক একর জমির পরিবর্তে একটি চাকরী দিতে হবে, কিন্তু এখন বিনয়বাবুর নেতৃত্বে এবং ডি. এম-এর মধ্যস্থতায় চাকরীর কোনও বন্দোবস্তই নেই, মুষ্টিমেয় ভাতা দেবার বন্দোবস্ত করা হয়েছে মাত্র। এরফলে গ্রামবাসীরা প্রচণ্ডভাবে বাধা দিচ্ছেন। তাঁরা ই. সি. এল., ডি. এম. এবং এস. পির কাছে গিয়ে বলছেন যে, ই. সি. এল. জমি অধিগ্রহণ করতে পারবেন না। তাঁদের দাবি চাকরী দাও। তাঁরা ই. সি. এল. কর্তৃপক্ষকে নিশ্চয়ই জমি দেবে এবং ই. সি. এলও বক্রেশ্বরকে নিশ্চয়ই কয়লা দেবে, কিন্তু তাঁরা যে জমি অধিগ্রহণ করবেন সেক্ষেত্রে আগে যেটা ৩ একরের জন্য একটি চাকরীর দাবি ছিল তার পরিবর্তে এবং তাঁরা ২ একরের জন্য একটি চাকরী দিতে হবে বলে দাবি করছেন। কাজেই তাঁদের দাবি বিবেচনা করবার জন্য অনুরোধ করছি।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মুর্শিদাবাদ জেলায় ২নং ব্লকের অধীন মহেসাইল প্রাইমারী হেলথ সেন্টারে একজন চোর-ডাক্তার আমদানি হয়েছে। সেখানে গত আগস্ট মাসে ১৬০০ টাকার ওযুধ স্টোর থেকে চুরি হয়ে যায়। এই চুরির অভিযোগে উক্ত হেলথ সেন্টারে নিযুক্ত ডাক্তার চারজন কর্মচারীর বেতন উইথহেল্ড করেন এবং তিনি তাদের বিরুদ্ধে থানায় ডায়রি করতে যান। সেখানে দারোগাবাবু তাঁকে প্রশ্ন করেন যে, চুরি যে হল স্টোরের চাবি কোথায় ছিল? আপনার কাছে সেই চাবি থাকলে যে চারজনের বেতন আটকেছেন তাদের পরিবর্তে আপনিই অ্যারেস্ট হবেন। ফলে তিনি থানা থেকে চলে আসেন। আমার প্রশ্ন হচ্ছে, এর পূর্বে বিধানসভায় এই সম্পর্কে বলেছিলাম যে, নিজে চুরি করে ওযুধ বিক্রি করে অর্থ সংগ্রহ করছেন, কিন্তু সেই দোয সামান্য কর্মচারিদের উপর চাপিয়ে তাদের বেতন উইথহেল্ড করছেন। কাজেই এর তদন্ত দাবি করেছিলাম। কিন্তু হেলথ ডিপার্টমেন্ট এখনও পর্যন্ত এই ব্যাপারে তদন্ত করলেন না। সেটা তাঁরা করলে উপযুক্ত প্রমান নিশ্চয়ই দিতে পারলাম। কাজেই আমার দাবি ঐ মহেসাইল পি. এইচ. সির ব্যাপারে তদন্ত হোক এবং ঐ ডাক্তারের বিরুদ্ধে যথাযথ ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী হাবিবুর রহমান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী গত ১০ তারিখে ফারাক্কাতে সাম্প্রদায়িক সম্প্রীতি এবং সংহতি রক্ষার উদ্দেশ্যে একটি সভা করতে গিয়েছিলেন। সেই সভাকে কেন্দ্র করে একটা অস্বস্তিকর অবস্থার সৃষ্টি হয়েছে। ঐ সভাতে লোক জমায়েত করার জন্য কি ধরণের ঘটনা ঘটেছে তা আমি এখানে উল্লেখ করছি। মানুষের জনজীবনকে স্তব্ধ করার জন্য প্রাইভেট বাসগুলোকে মাত্র তিনশো টাকার হায়ার করা হয়েছিল। বাসের মালিকদের বলা হয়েছিল যে তারা যদি ঐ ভাড়াতে বাস দিতে রাজী না হয় তাহলে তাদের রুট ক্যানসেল্ড হয়ে যাবে। এই ভাবে প্রায় সমস্ত বাসকে তুলে নিয়ে জনজীবনকে স্তব্ধ করে দেওয়া হয়েছে। সেই মিটিং থেকে ফেরার সময়ে মোড়িগ্রাম পেট্রোল পাম্পের কাছে কমরেড়রা একটি হোটেলে চা খেতে নামেন। বাস ভর্তি লোককে চা-বিস্কুট

সরবরাহ করতে বলা হয়। খাওয়া-দাওয়ার পর হোটেলের মালিক পয়সা চাইলে তাঁকে হুমকি দেওয়া হয়। হোটেলের মালিককে কমরেড্‌রা বলেন, কাদের কাছে পয়সা চাইছো? আমরা কমরেড্‌। তাছাড়া আমরা মুখ্যমন্ত্রীর জনসভা থেকে আসছি। তারপর সেই হোটেলের মালিককে জোর করে বাসের মধ্যে তুলে আনার চেষ্টা করা হয়। হোটেলের মালিক তখন চীৎকার করতে থাকেন। তারপর সেই কমরেড্‌রা হোটেলটিকে লুটতরাজ করে। তারপর থেকে সেখানে প্রতিদিনই কমরেড্‌রা জমায়েত হচ্ছে, চীৎকার চেঁচামেচি করছে এবং সেখানে সন্ত্রাস সৃষ্টি করছে। ঐ বাসের মধ্যে তিনজন এম. এল. এ. ছিলেন, লোক্যাল কমিটির দায়িত্বশীল ব্যক্তিরা ছিলেন। তাঁদের নেতৃত্বে হোটেলের মালিক তাঁর ন্যায্য চা-বিস্কুটের পয়সা চাইতে গিয়ে তাঁকে মার খেতে হোল। পুলিশ দিয়ে তাঁকে শাসানো হচ্ছে যে পয়সা চাইলে অ্যারেস্ট করা হবে। সেখানে যাতে শান্তি-শৃঙ্খলা বজায় থাকে তারজন্য আমি আবেদন জানাচ্ছি।

**শ্রী শিবপ্রসাদ মালিক** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আরামবাগে ১৯৮২ সালে একটি কুষ্ঠ হাসপাতালের জন্য সরকারি অনুমোদন লাভ করেছিল এবং অর্থ মঞ্জুরিও লাভ করেছিল। কিন্তু আজ আট বছর হয়ে যাবার পরেও সেই কুষ্ঠ হাসপাতালের কাজ শুরু হয়নি। হাসপাতালের কাজ যাতে অবিলম্বে শুরু হয় এবং লোকেরা চিকিৎসার সুযোগ লাভ করেন তারজন্য আবেদন করছি।

**শ্রী সাধন চট্টোপাধ্যায়** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় খাদ্যমন্ত্রীর গোচরে এই বিষয়টি আনতে চাই। বিষয়টি হলো এই যে, বামফ্রন্ট সরকার অসহায় দুস্থ মানুষদের জন্য যে জি. আর.'এর ব্যবস্থা রেখেছেন তা একজন আমলার হৃদয়হীনতার জন্য ব্যাহত হচ্ছে, দুস্থ মানুষেরা বঞ্চিত হচ্ছে। আমার নির্বাচন কেন্দ্র কৃষ্ণনগরে গত এপ্রিল থেকে এই পর্যন্ত জি. আর. বন্ধ আছে। সম্প্রতি ৩১শে মার্চে যেদিন ফিন্যান্সিয়াল ইয়ার শেষ হয়েছে সেইদিন একটি অর্ডার হয়েছে যে ১৯৮৯ সালের এপ্রিল থেকে ১৯৯০ সালের জানুয়ারি পর্যন্ত জি. আর. তোলা হোক। জি. আর. ডিলারদের উপরে এই আদেশ জারী হয়েছে। শুধু তাই নয়, ১৭ দিন পরে ঐ মাল তোলার আদেশ দেওয়া হয়েছে। এই ভাবে একদিকে যেমন অসহায় মানুষের জি. আর. নিয়ে ছিনিমিনি খেলা হচ্ছে, তেমনি ভাবে অপর দিকে দুর্নীতির আখড়া তৈরি হয়েছে। যে অর্ডার বেরিয়েছে তা আমি আপনার মাধ্যমে মাননীয় খাদ্যমন্ত্রীর কাছে উপস্থাপিত করছি এবং অনুরোধ করছি যাতে এই ধরণের আচরণ আর না হয়, নিয়মিত জি. আর. দুস্থ মানুষরা পেতে পারে তা যেন তিনি দেখেন। আমি এই আবেদন তাঁর কাছে রাখছি।

[2-50 – 3-00 P.M.]

**শ্রী আব্দুল কাইয়ুম মোল্লা** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী সত্যরঞ্জন বাপুলি মহাশয় একটু আগে যে মেনশেন করেছেন সেই সম্পর্কে আমি বলছি যে, জুডিশিয়াল সার্ভিসে যারা সিড ওয়ার্ক করবে বলেছিল আমি তাদের সঙ্গে আলোচনা করেছি। তারা সিজ ওয়ার্ক ডেফার্ড করেছে। আমার সঙ্গে বসবে তারপরে সিদ্ধান্ত নেবে।

**শ্রী প্রভঞ্জন মণ্ডল** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার নির্বাচিত কেন্দ্র সুন্দরবন বিস্তীর্ণ এলাকায় ভাঙ্গন সম্পর্কে গতকাল বলেছিলাম, অ্যামব্যাংকমেন্টের অবস্থা সম্পর্কে মেনশেন

করেছিলাম। আজকে আপনি জানেন যে, সুন্দরবন অঞ্চলকে পর্যটন কেন্দ্র হিসাবে গড়ে তোলার জন্য আমাদের তরফ থেকে বিভিন্ন দাবী উত্থাপিত করে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আমরা পদযাত্রা করে মাননীয় মুখ্যমন্ত্রীর হাতে দাবী পত্র তুলে দিয়ে এসেছিলাম। সেই সময়ে বলেছিলেন এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের অরুন নেহেরু সঙ্গে আলোচনা করবেন। সুন্দরবনের বিস্তীর্ণ অঞ্চলের মধ্যে সাগরদীঘি পর্যটন কেন্দ্রের অন্যতম স্থান হিসাবে গণ্য হবে। কিন্তু সেখানে কমিউনিকেশনের জন্য যে লায়ন্স কাপ জেটি তৈরি হচ্ছে, তার ফাস্ট ফেজ তৈরি হয়ে গেছে এবং সেকেণ্ড ফেজের জন্য ৬৮ লক্ষ টাকা ধরা আছে কিন্তু কাজ কিছু হচ্ছে না। অরুন নেহেরুও এই পরিকল্পনা গ্রহণও করেছেন এই সংবাদও আমরা পেয়েছি। সেই কারণে আমি পশ্চিমবঙ্গের পর্যটন বিভাগের মন্ত্রী, পূর্ত দপ্তরের মন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রী এবং সুন্দরবন উন্নয়ন পর্ষদের মন্ত্রীর এবং অন্যান্য মন্ত্রীর কাছে অনুরোধ যাতে এই লায়ন্স কাপ জেটির সেকেণ্ড ফেজ দ্রুত রূপায়িত হয়।

**শ্রী বংশগোপাল চৌধুরী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের পরিবেশ দপ্তরের কাছে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। বোকারো স্টীল প্ল্যান্টের ফার্নেস তেল দামোদরের জলে সঙ্গে মিশে যাবার ফলে আসানসোল, দুর্গাপুর প্রভৃতি অঞ্চলে জল দূষণের সম্ভাবনা দেখা দিয়েছে। ইতিমধ্যেই রাজ্য সরকারের পক্ষ থেকে বেশ কিছু পদক্ষেপ নেওয়া হয়েছে। গতকাল এই বিষয়ে একটা সভা হয়েছে, সেই সভাতে উচ্চ পর্যায়ের বৈঠক হয়েছে এবং সেখানে বলা হয়েছে এই ব্যাপারটা পরিবেশ দপ্তরকে জানাতে এবং এই সম্পর্কে ব্যবস্থা গ্রহণ করতে। ইতিমধ্যেই আসানসোল মাইন্স বোর্ড এবং ও. এন. জি. সি. এবং পরিবেশ দপ্তরের পক্ষ থেকে সমীক্ষা চালানো হচ্ছে। আমার আবেদন রাজ্য সরকারের পক্ষ থেকে বিস্তীর্ণ এলাকায় আসানসোল, দুর্গাপুর অঞ্চলে প্রচার করা হোক যে ওই জল ব্যবহারে কোনও অসুবিধা নেই। কারণ ওখানকার মানুষের আতঙ্ক দেখা দিয়েছে।

**শ্রী সাত্ত্বিক কুমার রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে ক্ষুদ্রসেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করবো। স্যার, যদিও এই দপ্তরটিকে ক্ষুদ্র সেচ দপ্তর বলা হয়, নামে এটি খুব ক্ষুদ্র কিন্তু দায়িত্ব বিরাট। এই ক্ষুদ্র সেচের যে সমস্ত জলসেচের জন্য ডিপ টিউবেল, রিভার লিফ্‌ট পশ্চিমবাংলায় আছে, তারমধ্যে আমার মনে হয় ৭০-৮০ পার্সেন্ট জায়গায় মেশিন কাজ করে না। এই দপ্তর কি করে বুঝতে পারিনা। একটি উদাহরণ দিয়ে বলছি যে, ১৯৮০ সালে ইলামবাজারে থানায় বীরভূমে বেলোয়াঁয় আজ পর্যন্ত ডিপ টিউবেল বোরিং করে পড়ে আছে কিন্তু কোনও কাজ হচ্ছে না। এরফলে গরীব ক্ষেত মজুররা খুব অসুবিধায় পড়েছে, চাষ-আবাদ হচ্ছে না। বামফ্রন্ট সরকারের আমলে এইরকম যে একটা অপদার্থ দপ্তর থাকতে পারে ভাবা যায় না। আমি আপনার মাধ্যমে মন্ত্রীকে অনুরোধ করছি যাতে সত্বর এই দপ্তরের কাজ ভালোভাবে পরিচালনা করা হয়।

**শ্রী সূর্য চক্রবর্তী ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে তথ্য-সংস্কৃতি দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্বাধীনতা সংগ্রামী শহিদ ক্ষুদিরাম বোস এবং প্রফুল্ল চাকী শুধু পশ্চিমবাংলার গর্ব নয় সারা ভারতবর্ষের তাঁরা উজ্জ্বল জোতিষ্ক। এঁদের জন্মশতবর্ষ উজ্জাবন উপলক্ষ্যে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আমাদের রাজ্য সরকার ২৫

কোটি টাকা দাবি করেছিল। আপনি জানেন স্যার বিগত কেন্দ্রীয় সরকার তাঁদের পছন্দ মতো কোনও কোনও ব্যক্তি বিশেষের জন্মশতবর্ষ পালন করার জন্য শত শত কোটি টাকা ব্যয় করছেন। কিন্তু আমরা ওই বিশেষ দু-জন স্বাধীনতা সংগ্রামীদের জন্মশতবর্ষ পালন করার উদ্যেশ্যে বারে বারে ২৫ কোটি টাকার আবেদন করে পাইনি। স্যার, কেন্দ্রে এখন সরকার পরিবর্তন হয়েছে, নূতন সরকারের কাছে যাতে আমাদের সরকারের পক্ষ থেকে এই ব্যাপারে উদ্যোগ গ্রহণ করা হয় তার জন্য অনুরোধ জানাচ্ছি। মাননীয় মন্ত্রী মহাশয় যাতে এই ব্যাপারে উদ্যোগ গ্রহণ করেন তার জন্য আমি তাঁর দৃষ্টি আকর্ষণ করছি। যাতে কেন্দ্রীয় সরকার এই ব্যাপারে উদ্যোগ গ্রহণ করে এবং তাঁরা যাতে ২৫ কোটি টাকা দেন তার জন্য উদ্যোগ নিতে হবে। আগামী ডিসেম্বর মাসের মধ্যে শহীদ ক্ষুদিরাম বোস এবং প্রফুল্ল চাকীর যথাযথ মর্যাদায় তাঁদের জন্ম শতবার্ষিকী পালন করতে পারি তার জন্য মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী বীরেন্দ্রনারায়ন মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে। পাটবীজ আমাদের প্রতিটি জেলায় কিছু কিছু পাঠানো হয় এবং সেখান থেকে কন্ট্রোল দামে পাওয়া যায়। কাকে কাকে পাটবীজ দেওয়া হবে তার তালিকা কে করে আমি জানি না। আমার নির্বাচনী ক্ষেত্রে বেশ কিছু পাটবীজ গিয়েছে, সেই বীজ অধিকাংশ ক্ষেত্রে যাদের জমি নেই তারা পেয়েছে এবং যাদের জমি আছে তারা পায়নি। আমার তিন বিঘা জমি আছে আমি পাটবীজ পাই নি। পঞ্চায়েত যদি সেটা বিলি করে তাহলে আমি পঞ্চায়েতে যেতে পারি। কিন্তু এমন সব লোক লিস্ট তৈরি করছে যাদের কাছে আমার পক্ষে যাওয়া সম্ভব নয়। আমি দাবি জানাতে চাই কৃষিমন্ত্রী এই ব্যাপারে তদন্ত করে একটা নীতি ঠিক করে দিন এবং আমাদের বলা হোক এই বিধানসভায়। আমাদের এখানে বলে দেওয়া হোক কারা এর দায়িত্বে থাকবে, আমরা কোথায় গিয়ে বলবো। আমরা এই ব্যাপারে কাউকে কিছু বলতে পারি না।

**শ্রী প্রবুদ্ধ লাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারকে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে সতর্ক হতে অনুরোধ করছি। স্যার, আমরা সবাই জানি যে দিল্লিতে বন্ধু সরকার আসার পর নাসকতা মূলক কার্যকলাপ বেড়ে গিয়েছে। নাসকতা বা স্যাবোটেজ সেটা বিহারে হয়েছে, দিল্লিতে হয়েছে যার পিছনে স্যার খালিস্থান লিবারেসান ফোর্স কিংবা জম্মু অ্যাণ্ড কাশ্মীর লিবারেসান ফোর্সের হাত থাকতে পারে এই আশঙ্কা করা হচ্ছে। তথ্যাভিজ্ঞ মহল থেকে বলছে এই নাসকতা বা স্যাবোটেজ ভারতবর্ষের সমস্ত রাজ্যে ছড়িয়ে পড়ছে। পশ্চিমবঙ্গেও যে নাসকতা মূলক কাজকর্ম ছড়িয়ে পড়তে পারে সেই জন্য রাজ্য সরকারকে সতর্ক হওয়া উচিত। পশ্চিমবাংলায় যে সমস্ত ভাইটাল ইন্সটলেসান আছে যেমন হাওড়া ব্রীজ, ভিক্টরিয়া মেমোরিয়্যাল হল, রাইটার্স বিল্ডিংস, অ্যাসেম্বলি হাউস, রেল বা স্টীল প্লান্ট এই সমস্ত জায়গায় স্যার হঠাৎ ওই ধরণের সাবটেজ হতে পারে এবং একটা ন্যাশানাল নিউজ ক্রিয়েট করবার চেষ্টা করতে পারে। জম্মু অ্যাণ্ড কাশ্মীর লিবারেশান ফোর্স-এর যারা অ্যাকটিভিটিস তাদের পেছনে ইন্টারন্যাশ্যানাল ব্যাকিং রয়েছে এটা আমরা সবাই জানি। ওরা হচ্ছে দেশের শত্রু, ওরা হঠাৎ স্যাবটেজ করে চমক দেখাতে পারে। তাই আমি আপনার মাধ্যমে অনুরোধ করবো রাজ্য সরকারকে এই ব্যাপারে সতর্ক থাকতে এবং কেন্দ্রীয় সরকারের

সঙ্গে যোগাযোগ করে পশ্চিমবাংলার ভাইটাল ইন্সটলেশনস গুলি রক্ষা করার চেষ্টা করেন এবং যে কোনও ধরণের প্রবনতা দেখা দিলে তাদের ধরা হবে এই ধরনের ব্যবস্থা করেন।

**শ্রী সুখেন্দু মাইতি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রী এবং শিল্পমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবাংলার সব চেয়ে বড় লবন কারখানা হচ্ছে দি বেঙ্গল সল্ট কোম্পানি লিমিটেড দাদনপাত্রবাড় মেদিনিপুর। এই কোম্পানির আজকে খুব করুন অবস্থা এবং সেই অবস্থার ব্যাপারেই আমি দৃষ্টি আকর্যণ করতে চাই। ওই কারখানায় আজকে ৪ মাস হয়ে গেল শ্রমিকরা কোনও বেতন পায়নি। তার অঙ্কের পরিমান হলো ৬-৭ লক্ষ টাকা। প্রভিডেন্ট ফান্ডের টাকা মালিক জমা দিচ্ছে না, তার পরিমান হলো ৭-৮ লক্ষ টাকা। ইলেকট্রিক বিল দেওয়া বন্ধ করে দিয়েছে, তার পরিমান হলো ৫ লক্ষাধিক। সেই জন্য বিদ্যুৎ সংযোগ কেটে দিয়েছে। অকাল বর্ষণের ফলে কারখানার উৎপাদন বন্ধ হয়ে রয়েছে। মাননীয় শ্রমমন্ত্রী এবং শিল্পমন্ত্রীর কাছে আমি আবেদন করতে চাই এই কারখানা যাতে না বন্ধ করতে পারে তার জন্য ব্যবস্থা গ্রহণ করুন। শ্রমিকরা ৪-৫ মাসের বেতন পাবে কিনা, আগামী দিনে তাদের কাজ থাকবে কিনা এটা দেখার জন্য মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্যণ করছি। এই ব্যাপারে সত্বর হস্তক্ষেপ করে শ্রমিকদের রক্ষা করার ব্যবস্থা করা হোক।

[3-00 – 3-10 P.M.]

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, কলকাতা শহরের আশেপাশে খুনের সংখ্যা বেড়ে যাওয়ায় এর আগে আমরা এই সভায় বারবার উদ্বেগ প্রকাশ করেছি। কিন্তু সম্প্রতি দেখা যাচ্ছে খুন আর একটা করে হচ্ছে না, একসঙ্গে জোড়া খুন হচ্ছে। কয়েকদিন আগে আমার বিধানসভা কেন্দ্রে ভবানীপুরের টার্ফ রোডে একটা পরিবারের তিনজন স্বামী-স্ত্রী এবং বাচ্ছাকে একজন হত্যা করে পালিয়ে গিয়েছে। কালকে শুনেছি হত্যাকারী শিলিগুড়িতে ধরা পড়েছে। আবার গতকাল সকালে নাকতলায় একটি পরিবারে জোড়া খুন হয়েছে উত্তম চক্রবর্তী এবং সঙ্গীতা সাহা নামে তাদের দুইজনকে রক্তাক্ত অবস্থায় পাওয়া গিয়েছে। আজকে মূল সমস্যা হচ্ছে খুনের অপরাধীরা ধরা পড়ছে না। এক মাস আগে ভবানীপুর থানায় রো ল্যাণ্ড রোডে গুজরাটি মেয়েকে হত্যা করা হয়েছিল এবং সেই ব্যাপারে বাড়ীর দারোয়ানকে সন্দেহ করা হয়েছিল. আলিপুর থানার অধীনে শেখ রসিদ বলে একটা ছেলেকে গুলি করে মারা হল, কিন্তু সেখানেও অরপাধী ধরা পড়েনি। আবার বর্তমানে এর উপর স্টোনম্যান রয়েছে যিনি ১২/১৩টি খুন করেছেন, তিনি এখনও ধরা পড়েননি। স্যার, আপনার মাধ্যমে হাউসকে জানাতে চাই যে আমরা চারিদিকেই দেখছি এখন জোড়ায় জোড়ায় খুন হচ্ছে, এই ঘটনাকে নিন্দা করা দরকার এবং খুনীদের অবিলম্বে গ্রেপ্তার যাতে করা যায় তার জন্য ব্যবস্থা নেওয়া দরকার। এই ব্যাপারে একটা দৃষ্টি আকর্ষণী প্রস্তাব এসেছে তার জবাব মুখ্যমন্ত্রী ৩রা মে দেবেন। কিন্তু অপরাধীরা এই যে জোড়া খুন করে যাচ্ছে এতে সাধারণ মানুষের মধ্যে একটা প্যানিক সৃষ্টি হচ্ছে. এই প্যানিককে দূর করার জন্য অবিলম্বে একটা ব্যবস্থা করা দরকার এবং অপরাধীদের গ্রেপ্তার করা দরকার; ও সাধারণ মানুষকে সেটা সংবাদপত্রে মাধ্যমে জানান দরকার, এটা আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীকে অনুরোধ জানাব।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** স্যার. আমি আপনার মাধ্যমে শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্যণ করছি

একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। বর্তমানে কেন্দ্রে বন্ধু সরকার প্রতিষ্ঠিত হওয়ার পর আমাদের রাজ্যে যখন একটা শিল্পের হাওয়া বইছে, সেখানে আমাদের রাজ্যের একটা গুরুত্বপূর্ণ শিল্প জয় ইঞ্জিনিয়ারিং ওয়ার্কস যারা পাখা এবং সুইং মেশিন উৎপাদন করতো; এই শিল্পের যা উৎপাদন হোত তাতে তারা লাভ করেছিল, এবং উৎপাদিত জিনিস ৬০টি দেশে বিক্রি হোত। এই শিল্পটা রুগ্ন নয়, তার প্রফিট বহু বেশি। কিছুদিন আগে এর কারখানার মালিক পাঞ্জাবের লুধিয়ানা এবং হায়দ্রাবাদ থেকে পার্টস তৈরি করে এনে এখানে বিক্রি করতো। তা সত্ত্বেও কারখানা কে রুগ্ন দেখিয়ে মিথ্যাভাবে ক্লোজার করে দিয়েছে। তাই এই ব্যাপারে শ্রমমন্ত্রীর কাছে দাবি করছি বিষয়টি দেখার জন্য, কিন্তু ইতিমধ্যে কেন্দ্রীয় শিল্প মন্ত্রী ঘোষণা করেছেন যে আর কোনও রুগ্ন কারখানা গ্রহণ করবেন না।

## ZERO HOUR

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে নগরোন্নয়ন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সংবাদপত্রে একটা খবর প্রকাশিত হয়েছে এবং এই খবরটি আমাদের পক্ষে খুবই উদ্বেগের কারণ। পলতা ট্যাঙ্কে একটি মৃতদেহ পাওয়া গেছে শিশুর এবং এই পলতা ট্যাঙ্ক থেকে কোলকাতা মহানগরীতে পানীয় জল সরবরাহ করা হয়। এটা আমাদের কাছে এই কারণেই উদ্বেগের খবর, কিছুদিন আগে এই ট্যাঙ্ক থেকে দুটি মৃতদেহ পাওয়া যায়, তার মধ্যে একটির হচ্ছে গরু এবং আর একটি হচ্ছে মানুষের। এটা আমাদের কাছে খুবই ভয়ঙ্কর খবর। এটা আরো ভয়ঙ্কর এই জন্য যে, আজকে চিফ ইঞ্জিনিয়ার পৌরসভা এবং হেলথ ইঞ্জিনিয়ার পৌরসভা ডাঃ সুজিত ঘোষ মহাশয় বলছেন যে, যে রিজার্ভার থেকে মৃতদেহ হাওয়া গেছে সেই রিজার্ভারের জল ছেড়ে দেওয়া হয়েছে এবং সেটাকে দূষণমুক্ত করা হয়েছে। কিন্তু সেটা বড় কথা নয়, এটা যার জন্য গুরুত্বপূর্ণ সেটা হচ্ছে পৌরসভার মেয়র আজকে যেটা বলছেন তা অত্যন্ত ভয়ঙ্কর, তিনি বলছেন যে জলাধারে নিরাপত্তার অভাব রয়েছে এবং সেখানে যে গার্ড এবং দারোয়ান আছে তাদের সাসপেণ্ড করা হয়েছে। তিনি একথাও বলেছেন সাংবাদিকদের কাছে যে আজকে জলাধারগুলিতে নিরাপত্তা নেই কারণ একটা ফাঁকা মাঠের মধ্যে এটা রয়েছে, উন্মুক্ত জায়গায় রয়েছে এবং সেটা ঘেরা নেই। সেখানে সামাজবিরোধীদের আড্ডা আছে। তিনি আশঙ্কা করছেন যে সন্ত্রাসবাদীরা, আনন্দ মার্গীরা যদি আজকে নিরাপত্তা কর্মিদের টাকা দিয়ে হাত করে নিয়ে জলাধারকে দূষিত করতে পারে। এইজন্য আমি দৃষ্টি আকর্ষণ করছি এবং আমরা উদ্বিগ্নের মধ্যে রয়েছি। আজকে কোলকাতা মহানগরীতে এখান থেকে পানীয় জল সরবরাহ করা হয় এবং এটা যদি কোনও কারণে দূষিত হয় তাহলে খুবই ভয়ঙ্কর কথা। আমি তাই আপনার মাধ্যমে নগরোন্নয়ন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে উনি ঘটনার পূর্ণ এনকোয়ারি করে একটা উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করেন সেই আবেদন আমি জানাচ্ছি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, এখানে শিক্ষামন্ত্রী আছেন, আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীর কাছে একটা বিশেষ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, হয়তো আপনি জানেন, যে হাবড়ায় বাণীপুরে নেতাজী আদর্শ একটা বুনিয়াদী বিদ্যালয়কে শিক্ষণ কলেজ করা হয়েছিলো প্রায় ৪০ বছর আগে, সম্প্রতি এটা অবস্থা খুব খারাপ পর্যায়ে দাঁড়িয়েছে, কেন্দ্রীয় সরকার সিদ্ধান্ত নিয়েছেন যে সেখানে পি. জি. বি. টি. কলেজ যেটা ছিলো, বুনিয়াদী শিক্ষণ ব্যবস্থা সেটাকে

তুলে দিয়ে সেখানে বি. এড. কোর্স চালু করা হবে, এর ফলে বাণীপুরের যে ঐতিহ্য ছিলো সেই ঐতিহ্য নষ্ট হবে। এবারে যত প্রাক্তন ছাত্র তাঁরা মুখ্যমন্ত্রী এবং শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছেন। অথচ স্যার, কেন্দ্রীয় সরকার প্রস্তাবিত ডিস্ট্রিক্ট ইনস্টিটিউট ফর এডুকেশন অ্যাণ্ড ট্রেণিং (ডায়েট) সেখানে একটা কর্মসূচী করেছেন এবং সেটা রাজ্য সরকার গ্রহণ করেছেন। কথা ছিলো বাণীপুরে করা হবে। ১৯৮৮ সালে এর ইনফ্রাস্ট্রাকচারের জন্য কেন্দ্রীয় সরকার ১৪ লক্ষ টাকা কেন্দ্রীয় সরকার দিয়েছিলেন কিন্তু রাজ্য সরকার খরচ করতে পারেন নি। আমি তাই আপনার মাধ্যমে আবেদন করছি যে যাতে বুনিয়াদী শিক্ষণ ব্যবস্থাটা এখানে চালু থাকে।

[3-10 – 3-20 P.M.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, আমি প্রথমেই এই বিষয়টার প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করেছিলাম, তারপর কোশ্চেন আরম্ভ হয়ে গিয়েছিল বলে আমি বলতে পারিনি। আমি আপনার মাধ্যমে মাননীয় খাদ্যমন্ত্রীর কাছে জানতে চাইছি যে আজ ছয় সপ্তাহ যাবত অনেক রেশন দোকানে গম, চাল পাওয়া যাচ্ছে না, কেরোসিন তেলেরও সঙ্কট দেখা দিয়েছে এবং বহু জায়গায় রেশন কার্ডও পাওয়া যাচ্ছে না। পশ্চিমবাংলার সমস্ত লোককে রেশন দেওয়া সরকারের একটা মৌলিক কর্তব্য বলে আমার মনে হয়। আপনারা কেন্দ্রের বন্ধু সরকারকে কেন বলছেন না, আপনাদের সেই শ্লোগান—১৪টি নিত্য প্রয়োজনীয় জিনিস একই দরে রেশন দোকানের মাধ্যমে সরবরাহ করতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ স্ট্যাটুটারি রেশনিং এরিয়া ও তার বাইরে যে ভাবে রেশনিং ব্যবস্থা ভেঙ্গে পড়েছে সে ব্যাপারে বর্তমান সরকারের দৃষ্টিভঙ্গী কি? এটা সত্য যে আজ ছয় সপ্তাহ থেকে দু'মাস যাবত রেশনের দোকানে চাল নেই, গম নেই, তেল নেই—কেন? মাননীয় খাদ্যমন্ত্রী এখানে আছেন, আমি আপনার মাধ্যমে এই ব্যাপারে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। উনি এই বিষয়ে কিছু বলবেন কি?

**শ্রী নির্মলকুমার বোস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সত্য বাপুলিকে ধন্যবাদ যে তিনি যে বিষয়টা উল্লেখ করেছেন, সেটা উল্লেখ করে আমাকে কিছু বক্তব্য রাখার সুযোগ করে দিয়েছেন। ওনার সঙ্গে এ ব্যাপারে আমার বিস্তৃত আলোচনা হয়েছে এবং উনিও সেসব কথা জানেন। একথা সত্য যে দক্ষিণ কলকাতার এবং দক্ষিণ ২৪ পরগনার অধিকাংশ জায়গায় আমরা চাল, গম এবং চিনি দিতে পারছি না। কারণটা কি? ঐ এলাকাতে, যে গুদাম থেকে ভারতের ফুড কর্পোরেশন অফ ইণ্ডিয়া খাদ্য সরবরাহ করে থাকে, সেই জিঞ্জিরাপুলে এই মুহূর্তে আমাদের চাল আছে ২১ হাজার মেট্রিক টন, গম ৭ হাজার ৯৮৬ মেট্রিক টন, চিনি আছে ৬ হাজার ৬১৩ মেট্রিক টন। কিন্তু ঐ খাদ্য আমরা সরবরাহ করতে পারছি না। কারণ, আমরা দেখতে পাচ্ছি ৫ই মার্চ থেকে ঐ গুদামে আই. এন. টি. ইউ. সি. ইউনিয়নের অনমনীয় মনোভাবের জন্য মাল ওঠানো যাচ্ছে না। আমি পশ্চিমবঙ্গের আই. এন. টি. ইউ. সি-র সভাপতি, এই সভার মাননীয় সদস্য সুব্রতবাবুকে অনুরোধ করেছি যাতে দক্ষিণ কলকাতা ও দক্ষিণ ২৪ পরগনায় চাল, গম ও চিনি সরবরাহ করা যায়। ইতিপূর্বে উনি এ ব্যাপারে সাগ্রহে সম্মত হয়েছিলেন। উনি বলেছেন, ওখানকার আই. এন. টি. ইউ. সি-র নেতা ঘনশ্যামবাবুর সঙ্গে আমার দেখা হচ্ছে না। আজ উনি পাটনা, কাল দিল্লী চলে যাচ্ছে। আমি

এ বিষয়ে সত্য বাপুলি মহাশয়েরও সাহায্য চেয়েছিলাম। উনি বললেন—আমি কি করব! যাই হোক, আমরা চেষ্টা করে কাশীপুর ও বেহালা গুদামে কর্মিদের অতিরিক্ত কাজ করিয়ে দক্ষিণ ২৪ পরগনা ও দক্ষিণ কলকাতার অনেক জায়গায় খাদ্য পৌঁছানোর ব্যবস্থা আমরা করেছি। কিছু কিছু জায়গায় খাদ্য পাঠানো সম্ভব হয়েছে, সব জায়গায় হয়নি। এছাড়া বন্ধ শালিমার গুদাম চালু করে রেল ওয়াগনে করে ক্যানিং ও মথুরাপুরে যাতে খাদ্য পাঠানো যায় সে ব্যাপারে আমরা চেষ্টা করছি। কিন্তু ক্যানিং-এ রেক যায় না, তাই আমরা দিল্লীর সাথে কথা বলেছি এবং ওরা চেষ্টা করছেন যাতে সেখানে রেক পাঠানো যায়। তাছাড়া বজবজ থেকে ট্রাকে করে সরাসরি জেলার বিভিন্ন স্থানে খাদ্য পাঠাবার চেষ্টা হচ্ছে। আশা করা যায়, কিছু দিনের মধ্যে অবস্থার উন্নতি করা সম্ভব হবে। খাদ্য গুদামে না থাকলে আলাদা কথা, দিল্লী না দিলে আলাদা কথা, কিন্তু খাদ্য মজুত থাকা সত্ত্বেও মানুষকে দেওয়া যাবে না। এরা কি সমাজবিরোধী নয়? ওখানে ৭০০ লোকের মধ্যে ৬৯০ জন আই. এন. টি. ইউ. সি-র লোক এবং বাকি ১০ জন সি. আই. টি. ইউ. ইউনিয়নের লোক। ওদের দাবি, ঐ ১০ জন সি. আই. টি. ইউ-র লোকদের তাড়িয়ে দিতে হবে। এটা সি সম্ভব? রাইটার্স বিল্ডিংসে কো-অর্ডিনেশন কর্মি বেশি, তাহলে কি কংগ্রেসের লোকদের সেখান থেকে তাড়িয়ে দিতে হবে? এই যুক্তি কি মানা যায়? আমি এই যুক্তি মানব না। তাদের দাবি সিটুর লোকদের তাড়িয়ে দিতে হবে। এটা ইণ্ডাস্ট্রিয়াল রিলেশানের প্রবলেম, এটা নিয়ে বসুন, আলোচনা করে মেটান। কার্ড আমরা নিয়মিত ছাপছি, দিচ্ছি। কোথাও না গেলে সেটা নিয়ে দৃষ্টি আকর্ষণ করলে আমরা ব্যবস্থা নিচ্ছি। আসলে জিঞ্জারপুর গুদাম থেকে আই. এন. টি. ইউ. সি'র লোকেরা মাল খালাস করতে দিচ্ছে না কংগ্রেসের লোক চাইলেও এই কথা তো একবারও বলছেন না।

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কালকে সংবাদপত্রে বেরিয়েছে বারুইপুর থানার দমদমা গ্রামে ৩০০ লোক ঘরছাড়া হয়ে আছে। যাদবপুর কেন্দ্রের বর্তমান এম পি'র উপস্থিতিতে ২০০ পরিবারের উপর উতপাত হয়েছে, ৪০টি বাড়ীতে আগুন দেওয়া হয়েছে। সেই গ্রামে বর্তমানে মহা শ্মশাণের নিস্তবদ্ধতা বিরাজ করছে। আমি স্বরাষ্ট্র মন্ত্রীব দৃষ্টি আকর্ষণ করছি দমদমা গ্রামের যেসমস্ত লোক ঘরছাড়া হয়ে রয়েছে তাদের অবিলম্বে যাতে খয়রাতি সাহায্য, ঘরবাড়ী তৈরী করে দিয়ে বসিয়ে দেওয়া হয় তারজন্য যথোপযুক্ত ব্যবস্থা অবলম্বন করুন।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমাদের প্রতিবেশি রাষ্ট্র নেপালে ৩০ বছর পরে রাজতন্ত্রের অবসান হয়েছে, গণতন্ত্রের বিজয় সেখানে সুচিত হয়েছে এতে আমরা সকলেই আনন্দিত। কারণ, আমরা মনে করি সমগ্র পৃথিবীর বুক থেকে একদিকে কমিউনিজম-এর অবসান, আর একদিকে রাজতন্ত্রের অবসান, তাই গণতন্ত্রপ্রেমী মানুষ তাকে স্বাগত জানাচ্ছে। আমাদের প্রতিবেশী রাষ্ট্র নেপালে কৃষ্ণ প্রসাদ ভট্টরাজকে সেখানকার প্রধানমন্ত্রী হিসাবে নিয়োগ করেছেন। তাই নেপালে গণতন্ত্রের এই জয়ে আজকে সমগ্র বিশ্ববাসী অত্যন্ত আনন্দিত। আমরা স্বভাবতই গণতন্ত্রকামী রাষ্ট্রকে স্বাগত অভিনন্দন জানাচ্ছি এবং সমস্ত পৃথিবীর বুক থেকে যে কমিউনিজম এবং রাজতন্ত্রের অবসান হচ্ছে তার জন্য আমরা আশ্বস্ত হচ্ছি। এই সভা থেকে আমরা নেপালকে অভিনন্দন জানাচ্ছি।

**শ্রী প্রবুদ্ধ লাহা ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে আমাদের পরিবেশ মন্ত্রীর কাছ থেকে একটা বিবৃতি দাবি করছি এবং মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপ দাবি করছি। কিছুক্ষণ আগে রাণীগঞ্জ থেকে নির্বাচিত মাননীয় সদস্য বংশগোপাল চৌধুরী বলেছেন বোকারো থেকে যে ফার্নেস ওয়েলসপিল ওভার হয়েছে দামোদর নদীতে, তারপর বরাকর নদীতে এগিয়ে আসছে যেটা সমস্ত আসানসোল শিল্পাঞ্চলকে দূষিত করতে পারে। সেখানে মানুষের পক্ষে ক্ষতিকর হতে পারে বলে আশঙ্কা প্রকাশ করেছেন বংশ গোপাল চৌধুরী মহাশয়। সেজন্য সরকার থেকে বলা হোক এই দূষণের ফলে আসানসোল মহকুমার মানুষের কোনও ভয় নেই, এই আশঙ্কা অমূলক। যদিও বিহার সরকারের বোকারো থেকে এই ফার্নেস স্পিল ওভার হয়েছে, তারপর থেকে আসানসোল, বরাকর, বার্ণপুর, রাণীগঞ্জের বিস্তীর্ণ অঞ্চল, বিহারের একটা অঞ্চলকে দূষিত করতে এগিয়ে আসছে। এই আশঙ্কা অমূলক এটা ঠিক নয়। কারণ, আসানসোলের বড় বড় টেকনোক্র্যাট, ডাক্তার তাঁরা বলছেন এই ফার্নেস অয়েল থেকে যেসব অসুখ বিসুখ হতে পারে সেগুলির ফার রিচিং এফেক্ট হতে পারে। আমি তাই দাবি করছি যে, পরিবেশ মন্ত্রী এই হাউসে একটা বিবৃতি দিন। আমি জানি তিনি অনেক চেষ্টা করছেন। পশ্চিমবঙ্গ সরকারের চিফ সেক্রেটারি বিহারের চিফ সেক্রেটারির সঙ্গে কথা বার্তা বলছেন। শুধুমাত্র চিফ সেক্রেটারি লেভেলে কথাবার্তা বললে হবে না। এই ব্যাপারে মুখ্যমন্ত্রীকেও উদ্যোগ নিতে হবে। তিনি'ও এই ব্যাপারে বিহারের মুখ্যমন্ত্রীর সঙ্গে কথাবার্তা বলুন। কেন না, দামোদর, বরাকর নদীর জল আসানসোল, ধানবাদ ইণ্ডাস্ট্রিয়াল বেল্টের মানুষ পান করে থাকে। তাই বিশেষজ্ঞদের দিয়ে পরীক্ষা করাতে হবে এবং একটা অ্যাকসন প্ল্যান তৈরি করতে হবে। এই অ্যাকসন প্ল্যান পশ্চিমবঙ্গ সরকার এবং বিহার সরকার মিলে করতে হবে এবং এটা ওয়ার ফুটিং-এ করতে হবে।

## LAYING OF REPORT

### Presentation of the Eighteenth and the Nineteenth Reports of the Committee on Public Accounts, 1989-90

[3-20 – 3-30 P.M.]

**Shri Saugata Roy :** Sir, with your permission I beg to present (i) the Eighteenth Report of the Committee on Public Accounts 1989-90 on the Reports of the Comptroller and Auditor General of India for the years 1981-82 to 1983-84 (Civil) relating to the Rural Development Department of the Government of West Bengal and (ii) the Nineteenth Report of the Committee on Public Accounts, 1989-90 on the Reports of the Comptroller and Auditor General of India for the years 1981-82 to 1983-84 (Civil) relating to the Fisheries Department of the Government of West Bengal.

## Mention cases

**শ্রী নটবর বাগদী ঃ** মিঃ স্পিকার, স্যার, আমি আপনার মাধ্যমে সেচ দপ্তরের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আপনি পুরুলিয়া জেলার অবস্থার কথা জানেন। সেচ দপ্তরের আমলারা ওখানে এমন সব রিপোর্ট দিচ্ছে—এই রিপোর্ট সম্বন্ধে এখন একটু চিন্তা ভাবনা করার প্রয়োজন আছে বলে আমরা মনে করছি। কারণ, কিছুদিন আগে তারা বলেছিলেন পুরুলিয়া জেলায় নলকূপ হবে না। কিন্তু ওখানে প্রথম নলকূপ হলো গ্রামে গ্রামে। এখন কিন্তু ওরা আবার বলছেন পুরুলিয়া জেলায় গভীর নলকূপ হবে না। কিন্তু আমরা দেখছি পুরুলিয়া জেলায় বেসরকারি সংস্থা আনন্দমার্গী এবং রামকৃষ্ণ মিশন ৬/৭টি গভীর নলকূপ তৈরি করেছে। সেখানে প্রচুর পরিমানে জল পাওয়া যাচ্ছে। অন্যদিকে সেচ দপ্তর থেকে ১৮টি স্কীম দেওয়া হয়েছে মাঝারি ধরণের—সেইগুলির ১৮ বছর ধরে কাজ চলছে, এখনো শেষ হয়নি, একই অবস্থায় আছে। বিভিন্ন অফিসার, ইঞ্জিনিয়াররা বলছেন পুরুলিয়া জেলার গ্রাউন্ড ওয়াটার সার্ভের রিপোর্ট হচ্ছে, ওখানে জল পাওয়া যাবে না। এই রিপোর্ট অনুসারে যদি জল না পাওয়া যায় তাহলে আনন্দনগরে আনন্দমার্গীরা এবং রামকৃষ্ণ মিশন গভীর নলকূপ করে জল পাচ্ছে কি করে? আমাদের ইঞ্জিনিয়ারদের রিপোর্টের ভিত্তিতে দেখা যাচ্ছে জল পাওয়া যাচ্ছে না—কিন্তু এরা প্রচুর জল পাচ্ছে। পুরুলিয়ায় দারিদ্র আছে, বঞ্চনা আছে, অভাব আছে। এই গভীর নলকূপের রিপোর্টটি আবার পুনর্বিবেচনা করে যাতে অবিলম্বে গ্রাউণ্ড ওয়াটার সার্ভে করা হয় সেই জন্য আমি মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

## Voting on Demand for Grants

## Demand No. 73

**Mr. Speaker :** There are 4 cut motions. All the cut motions are in order and taken as moved. :

**Shri Saugata Roy :** Sir, I beg to move that the amount
**Shri Apurbalal Majumdar :** of the Demand be reduced by Rs. 100/-
**Shri Sultan Ahmed :**

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয় আজ এই সভায় তাঁর দপ্তরের জন্য যে ৮২ কোটি ২০ লক্ষ ৩৭ হাজার টাকার ব্যয়বরাদ্দের দাবি রেখেছেন তার বিরোধিতা করে কয়েকটি কথা বলছি। স্যার, বিরোধিতা করছি এই সব কারণে যে, এই দপ্তর শুধু তথ্যের উপর ভিত্তি করে কতকগুলি বই প্রকাশ করেন কিন্তু সেই তথ্য অনুযায়ী তা প্রকৃতপক্ষে পশ্চিমবঙ্গের মধ্যে আছে কিনা বা জেলায় জেলায় সেই ইউনিটগুলি রান করছে কিনা সেটা দেখার মানসিকতা এর আগে যিনি মন্ত্রী ছিলেন তাঁরও ছিলনা এবং এঁরও নেই। কেবলমাত্র কতকগুলি তথ্য কাগজে ছাপিয়ে বলছেন যে পশ্চিমবঙ্গ প্রথম যাচ্ছে এবং মহারাষ্ট্র ও উত্তরপ্রদেশ পিছিয়ে গিয়েছে। এই বিবৃতি দেওয়া ছাড়া আর কিছু নেই তাই এই দপ্তরের জন্য এত টাকা বরাদ্দ দেওয়া উচিত নয় বলে আমি মনে করি। স্যার, সরকারপক্ষের সদস্যরা বলেন এবং মাননীয় মন্ত্রী মহাশয়ও বলেছেন যে

ক্ষুদ্রশিল্পে তাঁরা জোয়ার এনেছেন। একথা ঠিকই যে বেকার সমস্যার সমাধান করতে গেলে এ ক্ষেত্রে জোয়ার আনার প্রয়োজন আছে কিন্তু প্রকৃতপক্ষে আমরা কি দেখছি? বেকার সমস্যার সমাধান এই ক্ষুদ্রশিল্পে কর্মসংস্থানের মাধ্যমে আমরা কতটা করতে পেরেছি? স্যার, ১৯৮৯-৯০ সালের যে আর্থিক সমীক্ষা আমাদের দেওয়া হয়েছে তার প্রতি আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। সারণী নং ৫.২ টা একটু দেখুন। সেখানে পশ্চিমবঙ্গে জেলাওয়ারী ক্ষুদ্র ও কুটির শিল্পের নতুন রেজিস্ট্রিকরণের যে হিসাব দেওয়া হয়েছে তা হচ্ছে ৩ লক্ষ ৮ হাজার ৩০৫-এটা ৩১.৩.৮৯ পর্যন্ত করতে পেরেছেন। এ ব্যাপারে বলছেন যে পিছিয়ে দিয়েছেন পাঞ্জাব, মহারাষ্ট্রকে। এই প্রসঙ্গে আমি একটা কথা বলি, যদি এতোগুলি ইউনিট গড়ে উঠতো তাহলে নিশ্চয় পশ্চিমবঙ্গের আর্থিক চিত্রটা পাল্টে যেত এবং বেকার সমস্যার অনেক সমাধান হয়ে যেত। কাজেই কেবলমাত্র কাগজে কলমে দেখিয়ে সেটা বই আকারে প্রকাশ করে আমাদের সামনে দেওয়া, এটা একটা বড় ধাপ্পা ছাড়া আর কিছুই নয়। এর পর আমি আর্থিক সমীক্ষার সরণী নং ৫.১-এর প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। এখানে বলা হচ্ছে নতুন ক্ষুদ্র শিল্প ইউনিট স্থাপনের সংখ্যা এবং কর্মসংস্থানের পরিমান। এখানে দেখা যাচ্ছে ১৯৮৭-৮৮ সালে হয়েছে ১৯ হাজার ৪১৩ এবং কর্মসংস্থান হয়েছে ৪৪ হাজার ২৭, ১৯৮৮-৮৯ সালে সেটা কমে গেল, সেটা হলো ১৫ হাজার ৬৬৭ ফলে কর্মসংস্থানও স্বাভারিক কারণে কমে গেল, হলো ৪০ হাজার ৩৩১। ১৯৮৯-৯০ সালে হলো আনুমানিক ১৬ হাজার। কর্মসংস্থান ৪২ হাজার। তাহলে দেখা যাচ্ছে গত তিন বছরে নতুন ইউনিটের সংখ্যা নিম্নগামী হলো শতকরা ২০ ভাগ এবং কর্মসংস্থান ৫ ভাগ কমে গেল। উনি বেকার সমস্যার সমাধানের কথা বলেছেন। এখানে আমরা একটু হিসাবটা দেখি। নতুন ইউনিট আই. আর. ডি. পি. সব ১৯৮৭-৮৮ সালে ৫৪ হাজার ৩৫৯টি এবং সেখানে কর্মসংস্থান হলো ৯২ হাজার ৬০৬ জন। স্যার, একটা ইউনিটে যদি ৪ জন লোকের কর্মসংস্থান হবে আমরা ধরে নিই তাহলে এই ৫৪ হাজার ৩৫৯টিতে কর্মসংস্থান হবার কথা ২ লক্ষ ১৭ হাজারের বেশি বেকারের কিন্তু হলো কত, হলো ৯২ হাজার ৬০৬। এর পর ১৯৮৮-৮৯ সালে আসুন। সেখানেও সেই একই চিত্র। ৬৭ হাজার ৮৫২টি এবং কর্মসংস্থান হয়েছে ১ লক্ষ ২ হাজার ২২ জনের। সেখানেও যদি ঐ একই ফরমুলা ধরি অর্থাৎ ইউনিট পিছু ৪ জন তাহলে হওয়া উচিত ছিল ২ লক্ষ ৮০ হাজারের কাজেই বলছি, কাগজে কলমে বিবৃতি দেওয়া ছাড়া এই মন্ত্রীর আর কিছু দেখতে পাচ্ছি না। উনি দেখছেন না যে যা রেজিস্ট্রি হচ্ছে তার মধ্যে কতগুলি ভুয়ো এবং কতগুলি রানিং অবস্থায় আছে। উনি ঠাণ্ডা ঘর থেকে বেরুন না। আগে উনি বাঁকুড়ায় রোদে জলে ঘুরতেন কিন্তু এখন জ্যোতিবাবু ওঁকে ঠাণ্ডা ঘর দিয়েছেন কাজেই সেখান থেকে বেরুতে তাঁর কষ্ট হয়।

[3-30 – 3-40 P.M.]

স্যার, আমি আপনাকে যে তথ্য দিয়ে বললাম যে এইগুলো হচ্ছে, ভুয়া রেজিস্ট্রেশন ছাড়া কিছু নয়। কারণ এতে বোঝা যেত, পশ্চিমবাংলার আর্থিক চিত্রটা পাল্টাতো এবং বেকার সমস্যার সমাধান অনেক ক্ষেত্রে হতো, যদি ঠিক চিত্রটা উনি তুলে ধরতে পারতেন। ৫.৩, উনার বইতে যে স্মারণ আছে, আমি সেটা বলছি, উনি ইউনিট স্থাপন হয়েছে বলছেন, আমরা প্রথম হয়েছি। পশ্চিমবঙ্গ প্রথম হয়েছে। ১৯৭১ সালে পশ্চিমবাংলার মোট ১৯ হাজার

৪২৩টি ইউনিট ছিল, মহারাষ্ট্র, পাঞ্জাব, উত্তরপ্রদেশ পেছনে ছিল, সেখানে ১৯৮৬ সালে আমরা এগিয়ে গেছি ১ লক্ষ ২৫ হাজার ৫৭, ভারতে এই রাজ্যের স্থান প্রথম। তারপর মধ্যপ্রদেশ, উত্তরপ্রদেশ, আমি মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, উত্তর প্রদেশ এবং মধ্যপ্রদেশ, ওখানকার জনসংখ্যা কত, ওখানকার বেকার সমস্যার সেই দেশের সরকার কতটা ভুগছেন? ওখানে রুগ্ন শিল্প—আপনি যে উত্তরপ্রদেশ এবং মধ্যপ্রদেশের তুলনা করেছেন, সেখানকার ইনফ্রাস্ট্রাকচার, সেই অবস্থায় থেকে বেকার সমস্যার সমাধান করতে তারা যতটুকু পারদর্শী হয়েছে, সেই ক্ষেত্রে আপনি বা আপনার সরকার পেরেছেন কী না। আপনি ৭১ সালে যা ছিল, তারপর আপনি আপনার যে তথ্য আছে, যেটাতে বলছেন আমরা প্রথম হয়েছি, তাতে কতকগুলো রানিং আছে, সেই তথ্য কিন্তু বইতে দেন নি। আমার কাছে খবর আছে, বহু কারখানা, বহু ইউনিট বন্ধ হয়ে গেছে। তারপর আমরা দেখছি, আপনার যে দপ্তর, বিশেষ করে যে দপ্তর সম্পর্কে বহু অভিযোগ প্রতি বছর যখন বাজেট উত্থাপিত হয়, আমরা করে থাকি, সেটা হচ্ছে ডিস্ট্রিক্ট ইণ্ডাস্ট্রি সেন্টার, মন্ত্রী মহাশয়ের পারদর্শিতা নির্ভর করে, মন্ত্রী মহাশয়ের কাজ কর্মের কুশলতা নির্ভর করে, সাফল্য নির্ভর করে এই ডি. আই. সি. যদি ঠিক মত কাজ করে। আমরা দেখেছি দিনের পর দিন বেকাররা যাচ্ছে, ধর্ণা দিচ্ছে, একজন জেনারেল ম্যানেজার আছেন, তারপর সাত জন ইউনিট স্ট্রিম ম্যানেজারের কী সব দপ্তর আছে, তারা কাজ করছে, কিন্তু কোন ক্ষেত্রেই, আমরা তাদের কাছ থেকে উপকার পাই না। অর্থাৎ বেকাররা যায়, সেখানকার দরজায় মাথা ঠোকে, সুবিচার পায় না। আপনি যদি বলেন আমি বিশেষ করে যে জেলায় থাকি, হাওড়ার ক্ষেত্রে আমি কয়েকটি কেস দেখাতে পারি। আমি একটা কথা জানতে চাইছি, যে সমস্ত শিল্প উদ্যোগের কথা বলছেন—ধর্ণা দিতে হয়, বেকারদের কথা বলছিলাম, প্রভশন্যাল রেজিস্ট্রেশন এবং পার্মানেন্ট রেজিস্ট্রেশন, এই দুটোর ব্যাপারে রোড মেটিরিয়াল, ইনসেনটিভ, মার্জিন সাহায্যের নির্দিষ্ট সময় সীমা এই সব আছে। শুধু ২৪ পরগনা, হাওড়া, কলকাতা ডি. আই. সি. তে এমন অবস্থা যে বেকারেরা দিনের পর দিন মাথা ঠুকে আসছে কোনও সুরাহা হচ্ছে না। এই বিষয়ে আমি আপনাকে বলেছি। আমি আপনাকে অনুরোধ করছি বিশেষ করে আমি যে জেলায় থাকি, সেই হাওড়া ডি. আই. সেন্টারে যেখানে আমি মনে করি দুর্নীতির বড় একটা আখড়া তৈরি হয়ে গেছে, অকর্মন্যদের আপনি প্রমোশন দিয়েছেন। সেই অকর্মন্য যারা প্রমোশন পেয়েছে, অনেকে দলবাজী করে প্রমোশন পেয়েছে, অনেকে অকর্মন্যতা থাকা সত্বেও দাদা ধরতে পেরেছেন, মামা ধরতে পেরেছেন, প্রমোশন পেয়েছে। তারা যোগ্যতার অভাবে এই সেন্টারটাকে ডুবিয়েছে এবং পরোক্ষ ভাবে আপনাকে তারা ডোবাচ্ছে। আমি এর পরে আসছি, প্রশিক্ষনের ব্যবস্থা আপনি করেছেন, সেই প্রশিক্ষনে শিল্পোদ্যোগ বিকাশ প্রকল্প—এই. ডি. পি.'র মাধ্যমে আপনি শিল্পোদ্যোগীদের তৈরি করছেন, প্রশিক্ষনের কর্মসূচী গ্রহণ করেছেন। এই প্রশিক্ষনের কর্মসূচী গ্রহণ করা হয়েছে, এর দ্বারা তফসিল মহিলা এবং অন্যান্য অনুন্নত সম্প্রদায় থেকে আপনি ১ হাজার ৮৪১ জন শিল্পোদ্যোগীকে যে প্রশিক্ষন দেবার ব্যবস্থা করেছেন। এক্ষেত্রে আপনার কাছে আমার প্রশ্ন প্রশিক্ষণ-প্রাপ্ত ১৮৪১ জনের মধ্যে কত জনের বেকারত্ব ঘুচেছে। আমাদের অভিজ্ঞতা হচ্ছে, ট্রেনিং-এর পরে আর ডি. আই. সি এগুলি ফলো-আপ করে না। ট্রেনিং দেয়, ট্রেনিং পর্যন্ত সব ঠিক থাকে, পরে আর ফলো-আপ হয় না। ফলো-আপের অভাবে অনেক ক্ষেত্রেই ট্রেনিং প্রাপ্তরা অসুবিধায় পড়ে। ফলে শেষ পর্যন্ত ট্রেনিংটাই প্রহসনে পরিণত হয়। আমরা জানি

ইলেকট্রনিক শিল্প হচ্ছে একটা আধুনিক শিল্প। কিন্তু আপনার ডিপার্টমেন্ট থেকে আজ পর্যন্ত এই শিল্পের জন্য কোনও ট্রেনিং-এর ব্যবস্থা করা হয় নি। যদি করে থাকেন, তাহলে সেটা একটু আমাদের জানাবেন এবং আরো জানাবেন যে, ১৯৮৮-৮৯ সালে এই শিল্পের জন্য কতজন ট্রেনিং নিয়েছে? কতজনের বেকারত্ব ঘুঁচেছে? আর একটা ব্যাপার আপনার কাছে আমি জানতে চাইছি, গ্রামীণ ইলেকট্রনিক্স শিল্প এবং তাতে কর্ম সংস্থানের সুযোগ। এব্যাপারে পূর্বতন কেন্দ্রীয় সরকার খুবই সচেষ্ট ছিলেন এবং ইউ. পি. এবিষয়ে খুবই অগ্রণী ভূমিকা গ্রহণ করেছিল। এক্ষেত্রে আপনার রোল কি? এবিষয়ে আপনি কতটুকু কাজ করতে পেরেছেন? ডিপার্টমেন্ট অফ ইলেকট্রনিক্স এবং ডাবলু. বি. আই. ডি. বি. আই ৬% সুদে আর্থিক ব্যবস্থা করেছিল এবং সেই অনুযায়ী জেলায় জেলায় এই সুযোগ সম্প্রসারিত করার কথা ছিল। ইলেকট্রনিক শিল্পের একটা মূল অংশ হচ্ছে টি. ভি. শিল্প, কিন্তু আজকে সেই শিল্প বন্ধ হওয়ার মুখে। আপনি জানেন অল ইণ্ডিয়ার টি. ভি. শিল্পে শতকরা ২২ থেকে ২৫ ভাগ প্রোডাকশন কমেছে। আর পশ্চিম বাংলায় প্রোডাকশন ফল করেছে শতকরা ৫০ থেকে ৫৫ ভাগ। সারা ভারতবর্ষে যেখানে মাত্র ২২ থেকে ২৫ ভাগ, সেখানে পশ্চিম বাংলায় ৫০ থেকে ৫৫ ভাগ কেন? এর কারণ কি? আপনি যদি অবিলম্বে কার্যকরী ব্যবস্থা না নেন, তাহলে আমার মনে হয় আমাদের রাজ্যের টি. ভি. প্রস্তুতকারক ইউনিটগুলি সব সিক্ ইউনিট হয়ে যাবে। আরো মানুষ কর্মহীন হয়ে পড়বে, বেকার হয়ে যাবে। ইতিপূর্বে এবিষয়ে যে আশা জেগেছিল তা আজকে মিলিয়ে যেতে শুরু করেছে, নতুন করে কেউ আর কাজ পাচ্ছে না, এর পরে একের পর এক ইউনিট গুলি বন্ধ হয়ে যাবে। সেই জন্য আমি আপনাকে অবিলম্বে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করতে অনুরোধ করছি। অবশ্য আমরা জানি আপনাদের সরকারের আর এক নাম হচ্ছে, " ঝাঁপ বন্ধ করার সরকার" আপনারা কোথাও নতুন করে ঝাঁপ খোলেন না, এবং কোথাও ঝাঁপ বন্ধ হলে নজর দেন না। এক্ষেত্রে সব চেয়ে গুরুত্বপূর্ণ কথা হল, আপনাদের ডিপার্টমেন্ট থেকে যে পরিকাঠামো গোটা রাজ্যে গড়ে তোলা উচিত ছিল তা আপনারা গড়ে তুলতে পারেন নি। ক্ষুদ্র ও কুটির শিল্পের পরিকাঠামো গড়ে তোলার ক্ষেত্রে পশ্চিমবঙ্গ অন্যান্য রাজ্যের তুলনায় অনেক পিছিয়ে আছে। অথচ শিল্প স্থাপনের অপরিহার্য বস্তু হচ্ছে পরিকাঠামো। আপনার দপ্তর যথাযথ গুরুত্ব দিয়ে সেই কাজ করতে পারে নি। পরিকাঠামোর অভাবের জন্য আমরা দেখছি শিক্ষিত বেকাররা আপনাদের দপ্তরে ঘুরে বেড়াচ্ছে, আপনারা তখন তাদের কোনরকম সাহায্য করতে পারছেন না। এমন কি তাদের আপনারা একটা সেড পর্যন্ত করে দিতে পারছেন না। আপনারা তাদের বলেন, 'নিজেরা সেড জোগাড় কর, তারপর আমাদের কাছে আসবে, আমরা দেখব।' ডি. আই. সি'র এই হচ্ছে উত্তর। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি যদি এব্যাপারে সচেষ্ট না হন তাহলে শুধুই গাল ভরা বুলি বিধানসভার ভেতরে দিয়ে কোনও লাভ হবে না। আপনি জানেন হাওড়ার বাউড়িয়ায় একটা স্কীম তৈরি হয়েছ, বাউড়িয়া ইণ্ডাস্ট্রিয়াল স্কীম, কিন্তু গত পাঁচ বছর ধরে এখানকার চিত্রটা কি? আমি আশা করেছিলাম আপনি আপনার বাজেট বক্তৃতার মধ্যে সেটা একটু তুলে ধরবেন। কিন্তু আমরা সে সম্বন্ধে কিছুই দেখতে পেলাম না। বাউড়িয়া ইণ্ডাস্ট্রিয়াল এস্টেট ভাল ভাবে চলছে, একথা যদি আপনি আজকে এখানে বলতে পারতেন, তাহলে আমি আপনাকে অভিনন্দন জানাতাম। কিন্তু এ রাজ্যে ইণ্ডাস্ট্রিয়াল এস্টেট চালু হবে কি করে? এখানে পরিকাঠামোই নেই। পরিকাঠামোর প্রথম কথাই হচ্ছে বিদ্যুৎ, সেই বিদ্যুৎই

নেই। অনেক ক্ষেত্রেই দেখা যাচ্ছে সব কিছু হবার পরে বিদ্যুতের অভাবে সব বন্ধ হয়ে যাচ্ছে। বিশেষ করে বাউড়িয়া ইণ্ডাস্ট্রিয়াল এস্টেটে এই জিনিস আমরা দেখছি। বিদ্যুতের অভাবে চালু হতে পারছে না। আমরা জানি বিদ্যুৎ দেওয়া যাবে না, তবুও আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, কাগজে কলমে অন্তত ওখানে বিদ্যুৎটা পৌছে দিন। বাস্তবে বিদ্যুৎ কবে দেবেন, সে বিষয়ে আমাদের যথেষ্ট সন্দেহ আছে, কারণ এ রাজ্যের বিদ্যুৎ মন্ত্রী এতই অপদার্থ যে, অমন অপদার্থ মন্ত্রী কোথাও কখনো কেউ দেখে নি।

[3-40 – 3-50 P.M.]

প্রত্যেকটি ক্ষেত্রে, শুধু ডোমেস্টিক ক্ষেত্রে নয়, ইন্ডাস্ট্রিয়াল ক্ষেত্রে আমরা দেখতে পাই বিদ্যুতের অভাবে সব শেষ হয়ে যাচ্ছে। আপনি পারবেন না, বিদ্যুৎমন্ত্রী হচ্ছেন মুখ্যমন্ত্রীর পুষ্যিপুত্র। তিনি নিজে ৫ বছর অপদার্থতার পরিচয় দিয়েছেন। মুখ্যমন্ত্রী একসঙ্গে অনেকগুলি দপ্তর নিয়ে নিজেই ফেল করেছেন। তিনি পাখীর মতন থাকেন, আসেন, আবার উড়ে যান। সুতরাং বিদ্যুতের ব্যাপারে আপনার কোনও ক্ষমতা নেই তাঁকে কিছু করা। ডিস্ট্রিক্ট ইণ্ডাস্ট্রি সেন্টারে ডব্লু. বি..এস. ই. বি থেকে বিদ্যুৎ কানেকশন নিন। কাগজে-কলমে কানেকশন নিন, বিদ্যুৎ পাওয়া না পাওয়া পরের কথা। বাউরিয়াতে যে ইণ্ডাস্ট্রিয়াল এস্টেট আছে সে ব্যাপারে নিশ্চয়ই আপনি সচেষ্ট হবেন। ডানকুনি, রাজারহাট, দক্ষিণ-২৪পরগনা, ডায়মণ্ডহারবারে যে ইউনিটগুলি চলছে তা জেনারেটর দিয়ে। এই জেনারেটর দিয়ে চালাতে গিয়ে যে কষ্ট পড়ছে তাতে তারা টাকা শোধ দিতে পারছে না। আমরা দেখেছি, ডব্লু. বি. এস. ই. বি প্রাওরিটি দেয় ইলেকট্রিকালের ক্ষেত্রে। প্রাওরিটির কথা কাগজে-কলমে লেখা আছে। ওয়েস্ট বেঙ্গল ফিনান্স করপোরেশনের পক্ষ থেকে হুমকি যাচ্ছে। এই ব্যাপারটা নিশ্চয়ই নজর দেওয়া উচিত। অবস্থা এমন দাঁড়িয়েছে—সাংসন আপনি দিচ্ছেন অথচ ভুমিষ্ঠ হবার সঙ্গে সঙ্গে জরাগ্রস্ত হয়ে পড়ছে, কাজ করতে পারছে না। এই ব্যাপারে মন্ত্রী মহাশয় সজাগ হলে এবং সচেষ্ট হলে ভাল হয়। আপনি নিজে বেরিয়ে ডি. আই. সি অফিসগুলোতে ইন্সপেকসন করুন, কাজের তৎপরতা আরো বেড়ে যাবে। ইণ্ডাস্ট্রিয়াল এরিয়া ডেভেলপমেন্টের যে শেডের ব্যাপার সেই ব্যাপারে আপনি নিশ্চয়ই কার্যকরী ভূমিকা নেবেন একথা আমি আগেই বলেছি। ডি. আই. সির ব্যাপারে যে কথা বলেছিলাম সেটা হচ্ছে, কলকাতার আশে-পাশে শিক্ষিত বেকার ছেলে অনেক আছে। আপনি আগে থেকেই ডি. আই. সিতে অযোগ্য লোকেদের দিয়ে পঙ্গু করে দিয়েছেন, তাঁরা চালাতে পারছে না। যারা কেমিক্যাল, ইলেকট্রিক্যাল, ইলেকট্রনিক প্রভৃতি এমন সব স্কীম নিয়ে আসে তাদেরকে জেনারেল ম্যানেজার, ম্যানেজার কিম্বা ঐ ব্যাঙ্কের লোকেরা নানারকম অজুহাত দেখিয়ে এস. আই. এস. আইয়ের কাছে না পাঠিয়ে কাজের কাজ যাতে করে তার ব্যবস্থা করুন। তারা দরজার সামনে এসে ফিরে যায়। পশ্চিমবঙ্গে টেকনিক্যাল লোকের অভাব নেই। আপনি ডি. আই. সিতে প্রপার টেকনিক্যাল লোক নিলে যারা এই সমস্ত স্কীম নিয়ে দরজার সামনে হাজির হচ্ছে তাদের আর ফিরে যেতে হবে না। সুতরাং প্রপার টেকনিক্যাল লোক থাকলে আমার মনে হয় কাজ অনেক ভাল হবে। শুধু মাত্র নিছক প্রমোশন দিয়ে অকর্মণ্য লোকেদের বসিয়ে দুর্নীতির আখড়া করলে সাহায্যকারী সংস্থা হিসাবে প্রমান করতে পারবেন না। আর একটা ব্যাপারে বলছি, এস. আই. এস. আইতে মেকানিক্যাল, কেমিক্যাল, লেদার, ইলেকট্রনিক্স প্রভৃতি প্রত্যেকটির ডিভিশন অনুযায়ী

রেকমেণ্ডেশনের ব্যবস্থা আছে। এই সিসটেম যদি ডি. আই. সিতে করতে পারেন তাহলে দুর্নীতির হাত থেকে বেঁচে যাবে। আপনার দপ্তরে আরো বেশি সুযোগ আছে বলে আমার নিজের ধারণা। অনেকে স্কীম জমা দেয়, তারপর ইন্সপেকসনে যাবে, তারপর দক্ষিণা দিতে হবে ইন্সপেকসনে যাবার আগে দপ্তরে বসে দক্ষিণা দিতে হবে, আবার ইন্সপেকসনে যখন যাবেন তখন দক্ষিণা দিতে হবে এই যে সিসটেম চালু আছে এই সিসটেমটাকে চেঞ্জ করতে বলছি। আপনি এস. আই. এস. আইয়ের মত ডি. আই. সিতে যদি এই সিসটেম চালু করেন, বিভিন্ন ডিভিশনকে ভাগ অনুযায়ী বসান তাহলে আমার মনে হয় বেকার যারা আছে তারা অনেক ক্ষেত্রে লাভবান হবেন এবং আশান্বিত হবেন যে তারা আপনার ডিপার্টমেন্ট থেকে কাজ পাচ্ছেন। আর একটা দেখছি, আধুনিকীকরণের ব্যাপার। যেটাতে আপনি বলেছেন যে রাজ্যসরকার ক্ষুদ্রশিল্পের আধুনিকীকরণের প্রকল্প নিয়েছেন। এই প্রকল্পের জন্য সামগ্রিক সাহায্যের ব্যবস্থা করার জন্য স্থায়ী মূলধন ১৯৮৮-৮৯ সালে প্রযুক্তি করার জন্য ৩টি সেমিনারের আয়োজন করা হয়। ৪টির জন্য ৮ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে। আধুনিকীকরণের কথা যেটা আপনি বলেছেন সেই মর্ডানাইজেসনেরই অভাব আমরা দেখছি। হাওড়ার ফার্ণেশ শিল্প, মেকানিক্যাল ওয়ার্কশপ দারুণভাবে মার খাচ্ছে। এগুলি আপনি নিশ্চয় স্বীকার করেন। ১৯৮৮-৮৯ সালে ৪টি মর্ডার্ণ করার কেস করেছেন সেগুলি সুস্থ আধুনিকীকরণের লক্ষণ নয়। ৪টি মর্ডানাইজেসনের জন্য এক বছর লাগছে, এটা সুস্থ পরিকল্পনা নয়। কলকাতার আশে পাশে প্রতি বছর ৫টি ইউনিট করছেন এই রকমভাবে প্রতি জেলায় যদি দু-একটি ব্যবস্থা করেন—এটা আমার সাজেসান এটা যদি আপনার মাথায় রাখেন তাহলে আমার মনে হয় যে খারাপ হবে না। হাওড়ার লেদ আজকে পাঞ্জাবের লেদের কাছে মার খাচ্ছে। হাওড়ার লেদের এককালে নাম ছিল, সে আজকে পাঞ্জাবের কাছে মার খাচ্ছে। আগে যেখানে ইলেকট্রিক্যাল, মেকানিক্যাল ইণ্ডাস্ট্রি অবধি আগে যেখানে সব জায়গায় চলে এসেছে আজ সেখানে এই অবস্থা। আর একটা ব্যাপার জানতে চাইছি, এক্সপোর্ট প্রসেসিং জোনে ১০০ পারসেন্ট এক্সপোর্ট ওরিয়েনটেড কোনও ক্ষুদ্রশিল্পে আপনার দপ্তরের ভূমিকা বিরাট, সেখানে ফলতা এক্সপোর্ট প্রসেসিংয়ে এখন কি কোনও কার্যকর ব্যবস্থা গ্রহণ করেছেন। আপনার দপ্তর থেকে কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন বা করবার কথা ভাবছেন কিনা সেটা আপনি আপনার জবাবী ভাষণে দয়া করে জানাবেন। হাওড়া এককালে সারা ভারতের মধ্যে শিল্প নগরী ছিল বা শেফিল্ড বলা হোতো, আজকের মেটিরিয়েলসের অভাবে মার খাচ্ছে। হাওড়ার ঢালাই শিল্প ধুঁকছে। এই অবস্থা আমরা বছরের পর বছর লক্ষ্য করছি। আপনি দাঁড়িয়ে এখনি কেন্দ্রের দিকে আঙুল দেখাবেন কিন্তু আপনার যা করণীয় বিগত ১৯৮৮ সাল অবধি আপনি কি সে পরিসংখ্যান দেখাতে পেরেছেন? আপনার জবাবী ভাষণে যেন এগুলি থাকে। সারা ভারতবর্ষের মানুষ হাওড়ার মুখ চেয়ে পড়ে থাকত সারা পশ্চিমবঙ্গের মানুষ হাওড়াকে শিল্প নগরী বলত, সেই হাওড়া আজকে কাঁচামালের অভাবে ধুঁকছে। শ্রমিকেরা হতাশাগ্রস্ত এবং বেকার হয়ে পড়ছে, মালিকদের মধ্যেও হতাশা দেখা দিয়েছে। তাদের ব্ল্যাক মার্কেটে র'মেটিরিয়েলস কিনতে হচ্ছে, যার জন্য পাল্লা দিতে পারছে না। যা প্রোডাকশন হচ্ছে তাতে অন্যদের সঙ্গে পাল্লা দিয়ে পেরে উঠছে না, হাওড়ার এই রুগ্ন শিল্পের প্রতি দয়া করে একটু নজর দিন। আর একটা কথা জানাই, সেন্ট্রাল ইঞ্জিনিয়ারিং অর্গানাইজেসন, সি. ই. ও. ডাঃ বিধান রায়ের আমলে হয়েছিল আজকে সি. ই. ও.র কি অবস্থা। আপনার স্মৃতি গোচরে আছে কি না

আমরা জানিনা, আজকে সেখানে শুধু আসি যাই মাইনে পাই ছাড়া কর্মচারিরা আর কিছু কাজ করেনা। ডাঃ বিধান চন্দ্র রায়ের আমলে ক্ষুদ্র শিল্পকে কাজ দেওয়ার জন্য। প্রযুক্তিগত ভাবে তাই চলে আসছিল। আমি আপনার কাছে অনুরোধ করছি এই রুগ্ন শিল্পটির প্রতি নজর দিয়ে যদি সক্রিয় করতে পারেন, আপনার দপ্তর অগ্রণী ভূমিকা নিতে পারে ক্ষুদ্র শিল্পের ক্ষেত্রে, বেকার সমস্যা সমাধানের ক্ষেত্রে। আর দু-একটি কথা বলব। পশ্চিমবঙ্গের ক্ষুদ্র শিল্পে এর ভূমিকা ছিল, কাঁচা মাল সরবরাহ, পরিকাঠামো তৈরি এবং বাজার সৃষ্টি। মোটামুটি এই স্ট্রাকচারের মধ্যে একে কাজ করতে হয়। আমি জানিনা আপনি সক্রিয় করতে পারবেন কিনা। এই ক্ষেত্রে আপনার দপ্তর ব্যর্থ হয়েছে। আপনার দপ্তর শিল্প নিগমের দপ্তর। কাঁচামাল সরবরাহ, পরিকাঠামো তৈরি এবং বাজার সৃষ্টি করতে পারছে না বলে ধরণা দিয়েও কাঁচামাল পাচ্ছে না।

[3-50 – 4-00 P.M.]

যারা আশার আলো দেখছেন তারা যাচ্ছেন আপনার কাছে, ধরণা দিয়ে বসে আছেন, কিন্তু আপনার দপ্তর তাদের সাহায্য করতে পারছে না। সেখানে স্পেসিফিকেশন অনুযায়ী কোনও মাল পাবেন না। অপর দিকে, পেছন দিয়ে টাকা-পয়সা খরচ করলে মাল পাওয়া যায়। আমি বিধানসভায় দাঁড়িয়ে বলছি এবং স্বাভাবিক কারণে আমার বক্তব্য রেকর্ড করা হচ্ছে। কাজেই আপনি যদি কোনদিন বলেন যে, এর কোনও রেকর্ড আমার কাছে আছে কিনা তাহলে আমি এসে গোপনে তা দিতে পারবো। বর্তমানে ডিস্ট্রিক্ট ইণ্ডাস্ট্রিজ সেন্টারগুলোতে ঘুঘুর বাসা তৈরি হয়েছে। আপনি ডি. আই. সির উপর নির্ভর করে, ভরসা করে কাজ করছেন, কিন্তু ভালভাবে কাজ করতে পারছেন না, কারণ ওখানে দুর্নীতি চলছে। মার্কেটিং-এর ক্ষেত্রেও আপনারা ব্যর্থ। এক্ষেত্রে ভবতোষ দত্ত কমিটি না হলে কি হোত বলা যায় না। ওদের রক্ষাকবচ হচ্ছে ভবতোষ দত্ত কমিটি। পরিকাঠামোর ক্ষেত্রে ব্যর্থ আপনারা। এ-ব্যাপারে মহারাষ্ট্রের কথা ছেড়ে দিন, উড়িয্যারও পেছনে আমরা আপনি যে দপ্তর চালাচ্ছেন এই দপ্তরের এমন ধরণের পরিকাঠামো হওয়া প্রয়োজন যে, বেকার সমস্যার সমাধানের ক্ষেত্রে ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তর অগ্রনী ভূমিকা নেবে। আজকে পশ্চিমবঙ্গে ৪৫ লক্ষ বেকার। এই বেকারেরা বেকারত্বের জ্বালায় এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের দরজায় দরজায় ঘুরছে। এইরকম একটা অবস্থায় যখন বড় শিল্প গড়ে উঠছে না তখন নির্ভর করতে হয় ক্ষুদ্র শিল্পের উপর। কিন্তু সেখান থেকেও যদি ঐসব বেকারদের ফিরে আসতে হয় তাহলে একটা ভয়ানক দিনের কথা স্মরণ করতে হয়। এতদিনেও আপনার সরকার বেকারত্বের জ্বালা দূর করতে পারেননি। এদেরকে আজকে মানব-বন্ধন, মিঠুনের নাচ ইত্যাদি দিয়ে ভুলিয়ে রাখছেন। কিন্তু আজকে আপনি যদি কোনও বেকার সমস্যা সমাধানের ইঙ্গিত না দিতে পারেন তাহলে আগামী দিন ভয়ঙ্কর। কাজেই গতানুগতির বক্তব্য যা আর্থিক সমীক্ষায় রেখেছেন তার মধ্যে নিজেকে সীমাবদ্ধ না রেখে আপনি একটু বুঝবার চেষ্টা করুন, জেলায় জেলায় ডি. আই. সেন্টারগুলোতে যান, শ্যামলবাবু প্রথম মন্ত্রী হবার পর ছদ্মবেশে যেভাবে ট্রামে-বাসে ঘুরতেন সেইভাবে ডি. আই. সি. গুলোতে ঘুরুন। আজকে সেখানে সব অপদার্থরা প্রমোশন পেয়ে উঁচু পদে বসে আছেন এবং ডিপার্টমেন্টকে ছারখার করে দিচ্ছেন। কাজেই আজকে শুধুমাত্র আপনার গালভরা বানী শুনে এই বাজেট বরাদ্দকে সমর্থন করতে পারছি না।

**শ্রী উপেন কিস্কু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তরের ভার প্রাপ্ত মন্ত্রী যে ব্যায়-বরাদ্দের দাবি উত্থাপন করেছেন আমি তাকে সর্ব্বান্তকরণে সমর্থন করছি এবং সমর্থন করে দু-একটা কথা আপনাদের সামনে রাখতে চাই। স্যার, আপনি জানেন বর্তমান ভয়াবহ বেকারের যুগে নূতন ক্ষুদ্র এবং কুটির শিল্প স্থাপন করে এবং ক্ষুদ্র এবং কুটির শিল্পের বিকাশ ঘটিয়ে যুবকদের কর্মসংস্থানের যে ব্যবস্থা মাননীয় মন্ত্রী মহাশয় করার চেষ্টা করেছেন সেই জন্য আমি এই বাজেটকে সমর্থন করছি। আপনি জানেন বর্তমান পুঁজিবাদী উৎপাদন ব্যবস্থার মর্ডাণ টেকনলজি ব্যবহার করে কি করে কম লোক নিয়োগ করে বেশি মুনাফা করা যায় সেই চেষ্টা করা হচ্ছে। এই পুঁজিবাদী উৎপাদন ব্যবস্থার চিন্তা-ভাবনা মাথায় রেখে এর মধ্যে দাঁড়িয়ে ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তরের মন্ত্রী এখানে কম টাকায় নিয়োগ করে বেশি লোকের কর্মসংস্থানের পরিকল্পনা করে যেহেতু এই দপ্তর কাজকর্ম করেছে সেই জন্য আমি তাঁকে সমর্থন করছি। মাননীয় অশোকবাবুর বক্তব্য আমি শুনলাম। তিনি এমন ভাবে বক্তব্য রেখেছেন যে তিনি একেবারে হতাশ হয়ে পড়েছেন, এই দপ্তরের মাধ্যমে যেন কোনও কিছু হয় নি। ওনারা একটার পর একটা চিত্র উত্থাপন করার চেষ্টা করেছেন এবং তথ্য দিয়ে দেখাবার চেষ্টা করেছেন যে ১৯৮৭-৮৮, ৮৮-৮৯, ৮৯-৯০ সালের যে তথ্য দেওয়া হয়েছে সেটা নাকি বাস্তব নয় এবং কর্মসংস্থানের যে চিত্র দেওয়া হয়েছে সেটা নাকি সত্য নয়। উনি এখানে ৪দিন ধরে কি হিসাব-টিসাব করেছেন। আমি তাঁকে জিজ্ঞাসা করি সব ক্ষেত্রে কুটির শিল্পে নিয়োগ হবে এটা তিনি কোথা থেকে পেলেন? আই. আর ডি. পি-মাধ্যমে যে সমস্ত ছোট ছোট কুটির শিল্প স্থাপন হয় সেখানে ২-১ জনের কাজ হতে পারে, সেই অনুযায়ীই তথ্য দেওয়া হয়েছে। এটা মিথ্যা হয় কি করে? এই ভাবে তিনি সব কিছু উড়িয়ে দেবার চেষ্টা করেছেন। হাওড়ায় কুটির শিল্প ধুঁকছে, এই জন্য তিনি নাকি দুঃখ প্রকাশ করেছেন। আমি তাঁকে জিজ্ঞাসা করি হাওড়ার কুটির শিল্প বন্ধ হয়ে গেল কেন, ধ্বংস হয়ে গেল কেন? এর জন্য দায়ী কে? তার জন্য দায়ী হচ্ছে বিগত কেন্দ্রীয় সরকার, তাঁদের নীতিই তার জন্য দায়ী। তাঁরা কাঁচা মাল সরবরাহ করার কোনও পরিকল্পনা করেন নি, চেষ্টাও করেন নি। দিল্লী থেকে কাঁচা মাল বন্টন করার ক্ষেত্রে অনেক বিমাত্রিসুলভ আচরণ দেখা গেছে। শিল্পোদ্যোগীদের বাইরে থেকে কাঁচা মাল কিনতে হতো। শিল্পোদ্যোগীদের কাঁচা মাল কিনতে যে টাকা প্রয়োজন আছে সেই টাকা ব্যাঙ্ক দিতে রাজী হয় না। কারণ ব্যাঙ্ক পরিচালনা করেন কেন্দ্রীয় সরকার। এই সমস্ত ব্যাপার জেনে শুনে এই সভাকে বিভ্রান্ত করার চেষ্টা করছেন তাঁরা। উনি বলেছেন বিভিন্ন জায়গায় সেড নেই। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার বিভিন্ন জায়গায় সেড তৈরি করেছে। কসবায়, পুরুলিয়া, অশোকনগরে সেড তৈরি করা শুরু হয়ে গেছে এবং সাঁকরাইল, বেলুড়, দুর্গাপুর, বক্রেশ্বর, হলদিয়া এই রকম বিভিন্ন জায়গায় সেড তৈরি করার পরিকল্পনা নেওয়া হয়েছে। এই রকম সেড তৈরি করে শিল্পোদ্যোগীদের সাহায্য করা যায় তার জন্য এই সমস্ত শিল্প স্টেটের-এর কাজ চালু হয়েছে। শুধু তাই নয় বিভিন্ন জেলায় এই পরিকল্পনা নেওয়া হয়েছে এবং কুটির শিল্পের উৎসাহ দান কর্মসুচী কুটির শিল্প দপ্তর থেকে নেওয়া হচ্ছে। তা ছাড়া অর্থনৈতিক সাহায্য দান এবং উৎসাহ দান কর্মসূচী নেওয়া হয়েছে। শিল্পোদ্যোগীদের কাঁচা মাল সরবরাহ করে এবং উৎপাদিত বস্তু বিক্রি করার ব্যবস্থা ক্ষুদ্র কুটির শিল্প দপ্তর থেকে করা হচ্ছে। এই উৎসাহ দান কর্মসূচীর মধ্যে দিয়ে গত ৩১শে ডিসেম্বর ১৯৮৯ পর্যন্ত এই শিল্প ইউনিটের সংখ্যা দাঁড়িয়েছে ৩,৩৪৬১টিতে। আপনারা জানেন

১৯৭১ সালে কুটির শিল্পের ক্ষেত্রে পশ্চিমবঙ্গের স্থান ছিল চতুর্থ।

[4-00 – 4-10 P.M.]

আগে ছিল মহারাষ্ট্র, পাঞ্জাব এবং উত্তর প্রদেশ। কিন্তু ১৯৮৬ সালে ক্ষুদ্র ও কুটির শিল্পে এই রাজ্য প্রথম স্থানে উঠে এসেছে এবং পিছনে চলে যায় মধ্যপ্রদেশ এবং উত্তর প্রদেশ। তখন থেকে এ পর্যন্ত ক্ষুদ্র ও কুটির শিল্পে এই রাজ্য প্রথম স্থানে আছে। কাঁচামাল বন্টনের প্রশ্নে এবং ব্যাঙ্ক ইনভেস্টমেন্টের বিষয়ে, যেটি কেন্দ্রীয় সরকার পরিচালনা করতেন, আগে থেকে এই বিষয়ে যে সমস্যা ছিল তা এখনও দূর হয়নি। তবে বর্তমানে কেন্দ্রে জনতা সরকার হওয়ার ফলে পশ্চিমবঙ্গ দীর্ঘদিন যে ভাবে বঞ্চিত ছিল তা থেকে আমরা মুক্ত হতে পারবো এবং ক্ষুদ্র ও কুটির শিল্পে গতিবেগ দেখা দেবে এই আশা আমরা করতে পারি। এ সম্পর্কে একটি কথা আমি বিরোধী দলের সদস্যদের স্মরণ করিয়ে দিতে চাই। ওঁদের দলের লোক মহারাষ্ট্রের মুখ্যমন্ত্রী যিনি ছিলেন, তিনি দাম্ভিকতার সাথে বলেছিলেন যে বামফ্রন্ট শাসিত রাজ্য পশ্চিমবঙ্গকে আমরা কোনও কাঁচামাল দেবো না। আমি ওঁদের জিজ্ঞাসা করি, পশ্চিমবঙ্গের শিল্পের যাতে উন্নতি হবে তার বিরুদ্ধে ওঁদেরই দলের মুখ্যমন্ত্রী এই কথা যে বলেছিলেন তারজন্য কংগ্রেস দলের কোনও নেতা তো প্রতিবাদ করেন নি? আজ এখানে নাকিসুরে কথা বলছেন। ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তর কোনও কাজ করছে না। এখানে শিল্পের পরিবেশ, পরিকাঠামো নেই এইসব কথা বলছেন। বামফ্রন্ট সরকার কিছু দিন আগে থেকে দাবি করে আসছেন কেন্দ্রীয় সরকারের কাছে যে এখানে কিছু কিছু অ্যানসিলারি ইউনিট তৈরি করতে হবে। পূর্বতন কেন্দ্রীয় সরকারের যে শিল্পনীতি ছিল তাতে ছোট ছোট অ্যানসিলারি যেগুলো ছোট ছোট অ্যানসিলারি ইউনিট তৈরি করতে পারে তার মধ্যে বড় বড় শিল্পগুলো ঢুকে পড়েছে। যারফলে তারা উন্নত ধরণের মেসিন ইত্যাদি বসিয়েছে এবং ছোটছোট শিল্পগুলো পড়ে পড়ে মার খেয়েছে। বারেবারে বলা সত্ত্বেও পূর্বতন কেন্দ্রীয় সরকার তাঁদের সেই শিল্পনীতির কোনও পরিবর্তন করেন নি। বড়বড় শিল্পগুলোর অ্যানসিলারি কিছু দেওয়া হয়নি। সম্প্রতি দুর্গাপুর স্টীলকে চাপ দিয়ে লোক্যাল অ্যানসিলারি থেকে কিছু যন্ত্রপাতি কেনার ব্যবস্থা করা হয়েছে। কিন্তু বেশিরভাগ প্রতিষ্ঠান বাইরে থেকে এই সমস্ত যন্ত্রপাতি কিনছেন। বামফ্রন্ট সরকার ওয়ান উয়িণ্ডো স্কীম চালু করেছেন, তার ফলে উদ্যোগী যাঁরা আসবেন তাঁরা শিল্প ইউনিটের জন্য সাহায্য পাবেন। এই প্রকল্প যথেষ্ট সাফল্য দাবি করতে পারে। তাছাড়া, বিভিন্ন জেলায় পোটেনশিয়ালিটি পর্যালোচনা করে দেখার কোনও উদ্যোগ অতীতে কখনও নেওয়া হয়নি। বিভিন্ন জায়গায় ইণ্ডাষ্ট্রিয়াল সেন্টার'এর মাধ্যমে সার্ভে করে একটা গাইড বুক তৈরি করা হয়েছে যাতে উদ্যোগীরা তা থেকে সাহায্য পেতে পারেন। যে সমস্ত জেলা পিছিয়ে ছিল, সেখানে শিল্প স্থাপনে উৎসাহ দেবার জন্য রাজ্য সরকার ইনসেন্টিভ স্কীমস চালু রেখেছেন এবং কেন্দ্রীয় সরকারও চালু করবেন বলে ঘোষণা করেছেন। তাছাড়া বড় একটা সম্ভাবনা যেটা দেখা দিয়েছে তা হচ্ছে হলদিয়াতে পেট্রো কেমিকেলস কমপ্লেক্স এবং ডাউনস্ট্রিমে অনেক কারখানা গড়ে ওঠার সম্ভাবনা দেখা দিয়েছে। আমরা বলতে পারি যে এর দ্বারা ক্ষুদ্র শিল্পে একটা জোয়ার তৈরি হবে। তারজন্য একটা প্রজেক্ট রিপোর্টও তৈরি হয়েছে। কংগ্রেসিরা দীর্ঘদিন এই ব্যাপারে বাগড়া দেবার চেষ্টা করে এসেছেন অথচ আজকে এখানে বলছেন যে পশ্চিমবঙ্গে শিল্পের পরিকাঠামো নেই। দিল্লিতে কেন্দ্রীয় সরকারের পরিবর্তনের ফলে প্রচুর

ইণ্ডাস্ট্রিয়ালিস্ট এখানে শিল্প স্থাপনের জন্য ছুটে আসছেন। বামফ্রন্ট সরকার যে উদ্যোগ নিয়েছেন, যে ভাবে শিল্প বিকাশের ব্যাপারে গুরুত্ব দিয়েছেন তার সবচেয়ে বড় সাফল্য হচ্ছে তাঁতশিল্প। আপনি জানেন, স্যার, কংগ্রেস আমলে তাঁতশিল্প থমকে গিয়েছিল। এতে অনেক বাধা আছে, তা সত্ত্বেও এখানকার তাঁতশিল্পীরা টিকে আছেন তাঁদের নৈপুন্যে। সারা ভারতবর্ষে যেখানে তাঁতশিল্প মার খাচ্ছে, সেখানে পশ্চিমবঙ্গের তাঁতশিল্প ক্রমশ বেড়ে যাচ্ছে। তন্তুশ্রীর বিক্রি প্রচুর বেড়েছে। ওঁনারা এইসব বিষয়গুলো দেখতে পাবেন না। ওঁদের মুখে কেবল হতাশার কথা। ক্ষুদ্র ও কুটির শিল্পে যে বিভিন্ন পরিকল্পনা গ্রহণ করা হয়েছে এবং শিল্পের মধ্যে যে একটা উৎসাহ সঞ্চারিত হয়েছে সেটা ওঁনারা দেখতে পাচ্ছেন না। বিশেষ করে আগামী দিনে ক্ষুদ্র এবং কুটির শিল্পের মধ্যে যুবকরা আরো বেশি করে এগিয়ে আসবে এবং পশ্চিমবাংলার যে অগ্রগতি সেই অগ্রগতি এই শিল্পের মাধ্যমে যাতে অব্যহিত হতে থাকে সেই আশা রেখে এই বাজেট বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অমর ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় ক্ষুদ্র এবং কুটির শিল্পের মন্ত্রী মহাশয় যে ব্যয়বরাদ্দ রেখেছেন আমি তার বিরোধিতা করে কয়েকটি কথা বলতে চাই। মাননীয় মন্ত্রী মহাশয়ের প্রচেষ্টা আছে চেষ্টা আছে। বাজেটের বইয়ের ভেতরেই সেই প্রচেষ্টার প্রতিফলন দেখাবার চেষ্টা করেছেন। আমি তাঁকে কয়েকটি কথা জিজ্ঞাসা করতে চাই, সেটা হচ্ছে যে, বৃহৎ শিল্প প্রায় পশ্চিমবঙ্গ থেকে মুছে গেছে, ওগুলো শেষ হয়ে গেছে। আমি অবশ্য তারজন্য ওঁনাকে দায়ী করছি না। কিন্তু বৃহৎ শিল্পের পাশাপাশি ক্ষুদ্র শিল্পও যে নাভিশ্বাস তুলছে সেই বিষয়ে কোনও সন্দেহ নেই। আমি হাওড়া জেলার লোক, সুতরাং হাওড়ার কথাই বলবো বেশি করে। এককালে এই হাওড়াকে শেফিল্ড বলা হোত। এখানে সবচেয়ে বেশি ওয়াগানশিল্প ছিল, ওয়াগান শিল্পের অগ্রাধিকার ছিল। কিন্তু এখন এর অবস্থা কি? শুনছি নাকি ওয়াগান শিল্পে এখন আর অর্ডার পায় না। আমার প্রশ্ন মন্ত্রী মহাশয়ের কাছে যে, টেক্সম্যাকো, বার্ণ কোম্পানি তারা কি করে অর্ডার পান তারা অর্ডার পেয়ে ওই অর্ডারগুলো ক্ষুদ্র শিল্প এবং বড় শিল্পের যে সমস্ত এনসেলারি শিল্প আছে, তাদের অর্ডার রিপ্লেস করেন। এইভাবে বড় শিল্পগুলো ছোট শিল্পকে বাঁচান। আমার জিজ্ঞাসা মাননীয় মন্ত্রীর কাছে যে, ছোটশিল্পের ডেফিনেশানটা কি? কত টাকা ইনভেস্ট করলে তা ক্ষুদ্র শিল্পের মধ্যে পড়ে আপনি তো আর্থিক সমীক্ষা দেখালেন, আপনারই আর্থিক সমীক্ষা অনুযায়ী ওয়েস্ট বেঙ্গল ফিনান্স করপোরেশন লোন দিয়েছে। এই লোনের ব্যাপারটা আমি ভালো করে আপনার কাছ থেকে জানতে চাই। লোনের ব্যাপারে আপনার বইয়ের ১২৬ পাতাটা অনুগ্রহ করে দেখুন। আপনি ৩০ লক্ষ থেকে ৬০ লক্ষ টাকা ক্যাপিটাল নিয়ে যারা ব্যবসা করছেন তাদেরকে লোন দিয়েছেন। যারা এই ৩০ লক্ষ টাকা নিয়ে ৪০ লক্ষ টাকা করছে তাদের কি আমরা ক্ষুদ্র শিল্পের আওতায় ফেলবো? ১৯৭৫-৭৬ সালে যে জিনি ছিল এখন তা নেই। ১৯৭৫ সালে এবং ১৯৭৬ সালে ইউনিট ছিল ৮৫৩.২০, সেখানে লোন দেওয়া হয়েছে। এখন আমরা দেখছি যারা ৩০ লক্ষ টাকা থেকে ৬০ লক্ষ টাকা লোন নিয়ে ব্যবসা করছেন, তাদের সংখ্যা ৪৭ পার্শেন্টি, আর যারা ২৫ হাজার টাকা লোন নিয়ে ব্যবসা করছেন তাদের সংখ্যা মাত্র ২ পার্শেন্টি, ৩ পার্শেন্টি, ৭ পার্শেন্টি।

[4-10 – 4-20 P.M.]

অথচ আমরা দেখছি বৃহৎ শিল্পের নাম না নিয়েও আপনি স্ট্রেইট ফিনান্সিয়াল কর্পোরেশন থেকে লোন দিচ্ছেন যে সমস্ত বড় শিল্প মাঝারি শিল্প আছে যারা ৬০-৭০ লক্ষ টাকা ব্যবসা করছেন। আমি মাননীয় মন্ত্রীকে জিজ্ঞাসা করতে চাই যে ওয়েস্ট বেঙ্গল স্মল ইণ্ডাস্ট্রিজ কর্পোরেশন তারা র মেটিরিয়াল সাপ্লাই করে। এই র মেটিরিয়াল সাপ্লাই করে। এই র মেটিরিয়াল সাপ্লাইটা হাওড়ায় এবং বিশেষ করে শিল্পাঞ্চলে করাটা তাদের দায়িত্ব। আমি আপনাকে অনুরোধ করবো যে আপনি এই দিকটায় একটু নজর দিন এবং ছোট শিল্পগুলিকে বাঁচান। একটা ছোট ব্যবসায়ীর ট্রানজ্যাকশন খুব বেশি যদি হয়ে থাকে ৬ লক্ষ টাকা বা ৮ লক্ষ টাকা, সেই ব্যবসায়ী র মেটিরিয়ালের জন্য আপনার কাছে দাবি করলো থ্রু এস. এস. আই. আপনি তাকে র মেটিরিয়াল সাপ্লাই দিলেন ৭২ লক্ষ টন। যার ট্রানজ্যাকশন মাসে ৬০-৭০ লক্ষ টাকার তাকে আপনি ৭২ টন লোহা দিয়ে দিলেন, যে লোহা তার কেনবার ক্ষমতা নেই। তাহলে সেই ব্যক্তি এক্ষেত্রে ঐ লোহা ব্ল্যাক মার্কেটে বা বাজারে বিক্রি করবে। আপনাকে যদি এই সমস্ত ছোট ব্যবসাকে বাঁচাতে হয়, তাহলে ধরুণ যার ওয়াশার বিজনেস আই. এস. বি. এস আছে, যে হয়ত ২০/২৫/৩০ লক্ষ ওয়াশার প্রোডাকশান ম্যাকসিমাম করে, আবার ধরুণ ৫/৮-র যে ফেরুল লাগে এবং তার জন্য যে ৫/৮-র ওয়াশার তৈরি করে তার সারা মাসে যদি প্রোডাকশন হয় তাহলে খুব বেশি হলে ২ টন করতে পারবে। এখানে খুব বেশি হলে ১৬ মি. মি.-র ১ টন লোহা লাগবে। আবার ধরুণ ৬০/১২, ৬০/১২, ৫৬/১২ সাইজের তৈরি করতে গেলে, ৭, ১৪টন লাগবে, কিন্তু দিলেন তাকে ৭২ টন লোহা, কিন্তু এই ৭২ টন লোহার দাম কত সেটা কি ভেবেছেন? এইগুলি ছোট শিল্প এরা কিন্তু আপনাদের সহায়তা, আপনাদের সাহায্য নিতে পারবে না। আপনি কি করেছেন, একটা হাওড়ার ইণ্ডাস্ট্রিকে ২ টন মাল নিতে হলে যে ঈয়ার্ডের দরকার, একটা ইণ্ডাস্ট্রির ইনফ্রাস্ট্রাকচার আনার জন্য, তার জন্য হাওড়ার বেলিলিয়াস লেনে যে ডিপো সেখানে কোনও ঈয়ার্ড করলেন না ফলে সেখান থেকে মাল আনার খুব অসুবিধা হয়, এর স্টক ঈয়ার্ডটা হচ্ছে খিদিরপুরে। আবার একটা কোম্পানিকে দেড় টন লোহার জন্য। যেতে হচ্ছে দূর্গাপুরে, তাই বলছি দূর্গাপুর থেকে দেড় টন মাল আনতে ক্যারিং কস্ট অনেক বেড়ে যেতে পারে। ছোট ইণ্ডাস্ট্রিকে বাঁচাবার জন্য কম্পিটিশনের সামনে আমরা দাঁড়িয়েছি, একটা সময় ছিল যখন হাওড়ার নাটবল্টুর কারখানাগুলি পাঞ্জাব, মহারাষ্ট্র, গুজরাটের উপর নির্ভর করে থাকতো, আজকে কিন্তু সেই অবস্থা নেই। পাঞ্জাবে গণ্ডগোল চলছে বলে আজকে হাওড়ার ছোট ছোট শিল্পগুলি বেঁচে আছে। তাই আপনাকে চেষ্টা করতে হবে মার্কেটের জন্য। শুধু ইণ্ডাস্ট্রি করব, আর ইণ্ডাস্ট্রির জন্য লোন দেবেন, একটার পর একটা ইউনিট হতে দিচ্ছেন, কিন্তু আপনার সিক ইউনিট তো বাড়ছে, লেবার ট্রাবেল তো বাড়ছে, বিদ্যুৎ-এর প্রবলেম আছে, এ ছাড়াও আরো প্রবলেম আছে, এগুলি কিন্তু আপনাকে দেখতে হবে। সিক ইণ্ডাস্ট্রি কিন্তু দিনের পর দিন বাড়ছে। আপনি যদি বলেন সেল্ফ' এমপ্লয়মেন্ট প্রকল্পে যারা লোন করছেন তাদের দরখাস্ত নিয়ে এণ্টি করে তার জবাব ব্যাঙ্কে পাঠিয়ে লোন দেওয়ার জন্য সুপারিশ করছেন, কিন্তু আমার বক্তব্য এই ব্যাপারে এই কাজগুলিকে গুরুত্ব দিয়ে দেখা উচিত, কেননা আমাদের দেশে স্মল স্কেল ইণ্ডাস্ট্রিজের সংখ্যা বাড়ছে। তা যদি হয়ে থাকে তাহলে আমাদের কিছু

বলবার নেই, কিন্তু আপনাকে মাথায় রাখতে হবে, আপনাকে বুঝতে হবে। আমরা যাদের ২৫ হাজার টাকা লোন স্যাংশান করলাম, ৩৫ হাজার টাকা লোন স্যাংশান করলাম তাদের অবস্থাটা কি দেখুন, ধরুন কেউ উলুবেড়িয়াতে একটা কার্বন ফ্যাক্টরি করবে তাঁকে মার্কেট কোথায় দেবেন? এই সিওরিটি, এই গ্যারান্টি কি আপনি দিতে পেরেছেন? ক্ষুদ্রশিল্পে মানুষ নিযুক্ত রয়েছেন, যত ক্ষুদ্রশিল্প মালিক রয়েছে তাঁদের মাল কেনার দায়িত্ব আপনার, এটা আপনি আমাদের বলতে পারবেন? সেই অবস্থা এখনও হয়নি, আর এই অবস্থা যতক্ষণ পর্যন্ত না করতে পারেন, ক্ষুদ্রশিল্পের যে বাজার সেটাকে বাড়াবার চেষ্টা করতে হবে। আপনাকে বাজার দিতে হবে, ক্ষুদ্র শিল্পের মালিকদের বাঁচতে হবে। আপনি ব্যাঙ্ক থেকে লোন দিলেন, স্কীম পাস হয়ে গেলো ২৫ হাজার টাকার, ৩৫ হাজার টাকার, কিন্তু আপনি কি জানেন মাননীয় মন্ত্রী মহোদয়, এই ৩৫ হাজার টাকা থেকে ৭/৮ হাজার টাকা ব্যাঙ্ক রেখে দেয়। ধরুন কেউ একটা লেদ ফ্যাক্টরি করবে, এর দাম তো ১৫ হাজার টাকা, তো এই যদি অবস্থা হয় তাহলে তো তার করবার কিছু নেই। আপনি মালদায় রেশম শিল্পের উন্নতি বিধানের জন্য রেশম কুটির শিল্প বিকাশের জন্য, আপনি আপ্রাণ চেষ্টা করছেন, এতে আমাদের কিছু বলবার নেই, নিশ্চয়ই আপনি করবেন। কারণ গ্রামশিল্পকে, গ্রামের শিল্পীদের আপনাকে বাঁচাতে হবে, আপনি ঠিকই করছেন, এর জন্য আপনি প্রশংসনীয়। যাঁরা ক্ষুদ্রশিল্প চালান, তাঁদের আপনাকে ভরতুকি দিতে হবে, কিন্তু এই সরকারের ১৩ বছর লাগলো সেলস ট্যাক্স ফ্রি করতে। এই তো হচ্ছে বাস্তব অবস্থা। আমি ১৯৭৪-৭৫ সালে একবার পাঞ্জাবের বাটালায় গিয়েছিলাম, সেখানে যাঁরা ক্ষুদ্রশিল্প চালান, তাঁদের ৫ বছরে কোনও রকম সেলস ট্যাক্স দিতে হয় না। তিন বছর পর ব্যাঙ্কের লোন রিপেমেন্ট করতে হয়, এটা আপনি এখানে করুন। আপনি ন্যাশানালাইজড ব্যাঙ্কের সঙ্গে কথা বলুন, ছোট ছোট ইণ্ডাস্ট্রি করতে ক্ষুদ্রশিল্পের মালিকদের লোন দিন এবং তাঁদের বলুন যে মিনিমাম ২ বছর থেকে ৩ বছর লোন রিপেমেন্টের কথা বলবেন না। আজকে ব্যবসা বাঁচতে দিতে হবে, ব্যবসাকে নিজের পায়ে দাঁড়াতে দিতে হবে। কিন্তু আজকে টাকা পাবার পর তার কিছুদিন পরেই যদি ব্যাঙ্ক থেকে তাগাদা মারে টাকা শোধ করবার জন্য তাহলে কি করে ব্যবসা দাঁড়াবে? আমি আপনার প্রশংসা করবো, আপনি এগুলি নিশ্চয় চিন্তা করবেন যে ক্ষুদ্রশিল্পের মালিক যাঁরা তাঁদের রেহাই দেবেন। আমি আশা করবো আপনি ট্যাক্স আদায়ের ক্ষেত্রে উপযুক্ত ব্যবস্থা নেবেন। আমি আপনাকে অনুরোধ করবো, আপনার কাছে আমার সুপারিশ থাকবে, আপনার কাছে আমি বলছি যে আপনি অনুগ্রহ করে ন্যাশানালাইজড ব্যাঙ্কের সঙ্গে কথা বলুন। ব্যাঙ্ক যেন ৩/৫ বছরের মধ্যে লোন রিপেমেন্টের কথা না বলে। তাহলে আমার মনে হয় ক্ষুদ্রশিল্পের খানিকটা সমস্যা সমাধান করা যাবে। আম আর কয়েকটি কথা বলে আমার বক্তব্য শেষ করবো, আমার পরবর্তী বক্তা শ্রী সৌগত রায় মহাশয় আছেন, উনি বলবেন। কিন্তু আমি আবার বলছি, আপনি যদি বাজারের ব্যবস্থা না করতে পারেন তাহলে কিছু করা যাবে না। আজকে গেস্টকীন উইলিয়ামস বন্ধ হয়ে গেছে, এস. ই. বি. তে অফিসার যাঁরা আছেন তাঁরা অর্ডারটা প্লেস করলেন কোথায় না, এই অর্ডারটা কর্ণাটকে গেলো, মহারাষ্ট্রে গেলো, তামিলনাডুতে গেলো, কেন গেলো এটা? হাওড়াতে ছোট ছোট রুগ্নশিল্পগুলিতে যাঁরা নাট, বল্টুর ব্যবসা করছে তাঁদের ব্যবসাগুলি যাতে বাঁচতে পারে সেদিকে আপনাকে নজর দিতে হবে। সেজন্য আমি বলছি, মাননীয় মন্ত্রী মহাশয় যে প্রস্তাব রেখেছেন আমি তার বিরোধিতা

করছি এবং আমি পরিস্কারভাবে বলছি আপনার প্রচেষ্টা আছে, আপনার চেষ্টা আছে, আপনি চেষ্টা করুন, আপনি গ্রামাঞ্চলে উন্নতির বাতাবরণ তৈরি করুন। বেকার ছেলেরা ব্যাঙ্ক থেকে যে ঋণ পায় সেটা যাতে উপযুক্ত সময়ে পায় তার ব্যবস্থা করা এবং এটা মণিটারিং করতে হবে। তা ছাড়া এটাকে মণিটারিং করবার বিশেষ দরকার আছে বলে আমি মনে করি। এই বলে এই প্রস্তাবকে বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[4-20 – 4-30 P.M.]

**শ্রী শৈলেন্দ্রনাথ মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কুটির ও ক্ষুদ্রশিল্প দপ্তরের মন্ত্রী যে বাজেট পেশ করেছেন তাকে আমি সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। আমরা জানি যে একটা রাজ্যের যে ক্ষমতা, সেই আর্থিক ক্ষমতা দিয়ে সেই রাজ্যের মানুষের ও ক্ষুদ্র কুটির শিল্পের যা উন্নয়ন ঘটানো সম্ভব তাঁর চেষ্টা মাননীয় মন্ত্রী মহাশয় করেছেন। তিনি তার বাজেট বক্তৃতায় আগামী দিনের যে পরিকল্পনা রেখেছেন সঙ্গত কারণেই তার সেই বাজেট বরাদ্দকে সমর্থন করে কয়েকটি কথা আমি বলতে চাই। আমরা জানি কেন্দ্রের পূর্বতন কংগ্রেস সরকারের যে শিল্পনীতি এবং রাজ্যের প্রতি তাঁরা যে বঞ্চনা করে এসেছে, তার ফলে আমাদের দেশের বড় শিল্পের বিকাশ যে ভাবে হওয়া দরকার ছিল, সেটা হয়নি এবং সেটা না হওয়ার সাথে সাথে যে ছোট শিল্প গড়ে ওঠার দরকার ছিল সেটাও সম্ভব হয়নি। ফলে আজকে সারা দেশের মতো আমাদের রাজ্যের বেকার সমস্যা একটা ভয়াবহ জায়গায় গিয়ে দাঁড়িয়েছে। সেই অবস্থায় দাঁড়িয়ে আমাদের রাজ্য সরকারের পক্ষ থেকে তাঁদের বিকল্প কর্মসংস্থানের সুযোগের নানা প্রকল্প আমাদের মাননীয় মন্ত্রী বাজেট বক্তৃতার প্রথম দিকে রেখেছেন। এস. এস. আইয়ের যে স্কীম এবং তার যে ইউনিট সংখ্যা আমরা প্রতি বছর বাড়িয়ে যাচ্ছি, তার মধ্যে দিয়ে একটা বিরাট সংখ্যক বেকার যুবকদের কর্মসংস্থানের সুযোগ হয়েছে। কিন্তু এই প্রসঙ্গে মাননীয় মন্ত্রীর কাছে আমার অনুরোধ যে এই প্রকল্পগুলি কার্যকর করতে গিয়ে ব্যাঙ্কের এক শ্রেণীর কর্মচারীর অনীহা এবং বেকার যুবকদের যেভাবে হয়রানি করা হয়, সেটা যদি আমরা বন্ধ করতে না পারি তাহলে আমরা তাঁদের যে সুযোগ দিচ্ছি, সেই সরকারি সুযোগ তারা ঠিকমত ব্যবহার করতে পারবেন না। তাই আমি অনুরোধ করব, যে বিশেষ করে ব্যাঙ্কিং লোন, ও ইলেকট্রিক কানেকশনের ব্যাপারে আমাদের অত্যন্ত গুরুত্ব দেওয়া দরকার। তার কারণ, ব্যাঙ্কিং লোনের ক্ষেত্রে আমরা দেখেছি, কেসগুলি অনুমোদিত হওয়ার পরেও ব্যাঙ্ক থেকে তাদের ফিরে আসতে হয় এবং ব্যাঙ্ক থেকে তাদের নানাভাবে বেকায়দায় ফেলা হয় এবং অনেক সময় তাদের অনুমোদিত টাকাও দেওয়া হয়না। অনেক সময় আমরা দেখতে পাই, অনেক ছোট ছোট শিল্প ইলেকট্রিক কানেকশনের জন্য টাকা জমা দিয়েও কানেকশান পায়না। এই দুটো ব্যাপার অত্যন্ত গুরুত্বের সঙ্গে আমাদের দেখা দরকার। মাননীয় মন্ত্রী তার বক্তব্য দুর্গাপুর ও আসানসোল অঞ্চলের জন্য এস. এস. আই ইউনিটের কথা বলেছেন, সেইগুলো যাতে সঠিকভাবে কার্যকরী করা যায়, সেই ব্যাপারে একটা ডি. আই. সি কমিটি তৈরি করার জন্য আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো। তেমনি জেলার ক্ষেত্রেও এইরকম একটা মনিটারিং সেল হওয়া দরকার এবং এই ব্যাপারে একটা কার্যকরী ভূমিকা নেওয়া দরকার। তা নাহলে আমরা অনুমোদন দেওয়ার পরেও, তারা টাকা না পাওয়ার ফলে এই পরিকল্পনাগুলি কার্যকরী করতে পারছে না। দুর্গাপুর ও আসানসোল

অঞ্চলের জন্য এস. এস. আই. ইউনিটগুলির যে পরিকল্পনার কথা রেখেছেন, অন্যান্য জেলায়ও যাতে এইরকম ব্যবস্থা গ্রহণ করা যায়, সেই ব্যাপারে মন্ত্রী মহাশয় ব্যবস্থা গ্রহণ করবেন। এই সঙ্গে আর একটা কথা হচ্ছে প্রশিক্ষণের যে কথা রেখেছেন এই প্রশিক্ষণ যাদের দেওয়া হবে সেই প্রশিক্ষণ প্রাপ্তরা ব্যাঙ্ক লোন নিয়ে প্রশিক্ষণ অনুযায়ী শিল্প গড়ে তুলতে পারলেন কিনা এই সম্বন্ধে সঠিক চিত্র থাকা দরকার। মাননীয় মন্ত্রীর কাছে অনুরোধ প্রশিক্ষণ প্রাপ্তরা সঠিক অর্থে শিল্পের সঙ্গে যাতে যুক্ত হতে পারে সেই ব্যাপারে দেখার দরকার আছে। তারপর ক্ষুদ্র ও কুটির শিল্পের ক্ষেত্রে হাওড়া জেলার একটা বিশেষ ভূমিকা আছে। সুতরাং কোন প্রশ্ন নেই যে হাওড়া জেলার ক্ষুদ্র শিল্পকে বাঁচানোর জন্য সমস্যা কোথায়, কি পরিকল্পনা নেওয়া দরকার এই ব্যাপারে সঠিক পদক্ষেপ থাকা উচিত। আমরা জানি হাওড়াতে কিছু বড় শিল্প আছে, সেই শিল্পকে সামনে রেখে সেখানে ছোট ছোট শিল্প গড়ে উঠেছিল। সেইভাবে আমরা দাবি করেছিলাম হলদিয়ায় পেট্রোকেমিক্যাল হোক, তাহলে তার সঙ্গে ছোট ছোট কারখানা গড়ে উঠবে। এই প্রকল্পগুলিকে যদি বাঁচিয়ে না রাখতে পারি তাহলে ক্ষুদ্র শিল্পের অগ্রগতি হবে না। সেখানে বিদ্যুতের নানা সমস্যা আছে কানেকশন থাকলেও। এই বিদ্যুত না থাকায় সেখানে ছোট ছোট কারখানা মার খাচ্ছে। এই ব্যাপারটা দেখা দরকার। আজকে সারা পশ্চিমবঙ্গের গ্রামাঞ্চলে তাঁত শিল্পীদের যে ভূমিকা আছে সেই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয় অনেক পরিকল্পনার কথা রেখেছেন। এটা দুঃখের হলেও সত্য যে প্রশাসনের সমস্ত স্তরে একটা অংশ বামফ্রন্ট সরকারের ঘোষিত কর্মসূচীগুলিকে ব্যর্থ করার চেষ্টা করছেন, নানাভাবে দুর্নীতি করে হয়রানি করার চেষ্টা করছে। তন্তুবায় সমবায় সমিতি যাতে এই ধরণের দুর্নীতিগ্রস্ত প্রশাসনে পরিণত না হয় তারজন্য সরকারের তার উপর পর্যবেক্ষণ দরকার। কারণ সরকার চান সঠিক অর্থে এই তন্তুবায় সমিতিগুলি বেঁচে থাকুক। এই পর্যবেক্ষণ না থাকলে সেগুলি সরকারি সাহায্য নিয়ে দুর্নীতির আখড়ায় পরিণত হবে। সমবায় সমিতিগুলি থেকে তাঁত শ্রমিকদের কাছে যাতে লোন পৌঁছায় তার পর্যবেক্ষণ দরকার। এই পর্যবেক্ষণ করতে গিয়ে যদি দেখা যায় যে তন্তুবায়ীরা এই লোন পাচ্ছে না তাহলে সে সম্বন্ধে ব্যবস্থা নেওয়া দরকার। রেশমের ক্ষেত্রে অনেক কথা বলেছেন। যারা রেশম চাষ করে তারা উন্নত মানের বীজ না পাওয়ায় এই জিনিস গড়ে তুলতে পারে না। রেশম চাষের জন্য ব্যাঙ্ক থেকে আর্থিক সাহায্য পাচ্ছে, তা দিয়ে নিশ্চয়ই এই ব্যাপারে উন্নয়ন হচ্ছে, এই ব্যাপারে প্রকৃত চিত্র নেওয়া দরকার। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব আমাদের সরকারের সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে পরিকল্পনাগুলি সঠিক আছে, কিন্তু এগুলি কার্যকরী করার ক্ষেত্রে আরো বেশি উদ্যোগ নেওয়া দরকার। উদ্যোগ নেওয়ার ক্ষেত্রে যদি দেখা যায় দুর্নীতি আসছে তাহলে সঠিক পর্যবেক্ষণের মধ্য দিয়ে তার বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া দরকার। মালদহ জেলায় ২/৩টি সমবায়ের কথা আপনার নজরে আনতে চাই। মালদহ জেলার কালিয়া চক থানায় কমলপুর পশ্চিমপাড়া তন্তুবায় সমিতি লিঃ, (২) মেহেদী বিশ্বাস টোলা উইভার্স কো-অপারেটিভ সোসাইটি লিঃ, (৩) কমলপুর তাঁত উন্নয়ন সমবায় সমিতি লিঃ, এই সমিতিগুলি রেজিষ্টার্ড হয়েছিল এবং এদের একটা সমিতিকে টাকা দেওয়া হয়েছিল এবং তাদের ৩১শে মার্চের মধ্যে টাকা বিতরন করার দায়িত্ব থাকলেও বিতরন হয়নি। কি কারণে হল না এই ব্যাপারে মন্ত্রী মহাশয় যদি বক্তব্য রাখেন তাহলে এই ব্যাপারে প্রকৃত চিত্র পেতে পারি। সেই কারণে আমার বক্তব্য শেষ করছি এই বলে যে আজ সরকারের যে প্রচেষ্টা সেই প্রচেষ্টা যাতে কতিপয় দুর্নীতিগ্রস্ত কর্মচারিদের

দ্বারা ব্যাহত না হয় সেটা আপনি দেখবেন এবং তার মধ্য দিয়ে বামফ্রন্ট সরকারের ( ঘোষিত নীতি সেই নীতি কার্যকরী হবে এই আশা রেখে মাননীয় মন্ত্রী মহাশয়ের বাজে বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-30 – 4-40 P.M.]

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আজকে এই বাজেট বরাদ্দের বিরোধিতা করে বলতে উ( আমার যা বক্তব্য তা আমাদের পক্ষ থেকে অশোক ঘোষ ও শ্রী অমর ব্যানার্জি বলেছে( আমি শুধু দু একটি কথা আপনার মাধ্যমে মন্ত্রীর উদ্দেশ্যে বলতে চাই। প্রথমেই আমি বল( চাই যে, একটি খুব বিভ্রান্তিকর পরিসংখ্যান মন্ত্রী মহাশয়ের বাজেট বক্তৃতায় আছে। এমন ি ইকনমিক রিভিয়ুতে'ও যা আছে সেটা সম্পর্কে'ও আমি খুব স্পষ্ট নই, তাই সেটা ওঁর কা( জিজ্ঞাসা করতে চাই। আপনি ইকনমিক রিভিয়ুর স্ট্যাটিসটিক্যাল অ্যাপিণ্ডিক্স ১২৭ পাতা একটু দেখুন। সেখানে'ও দেওয়া আছে ১৯৮৭-৮৮ সালে স্মল স্কেল ইউনিট ছিল ৩০ হাজা ৬৪৯। ১৯৮৮-৮৯ সালে সেটা ছিল ২৮ হাজার ৫৩৬। তার পরে বলা হচ্ছে ৩১.৩.৮ তে ৩ লক্ষ ৮ হাজার ৩০৫। এটা আমাদের চোখের ভুল, না যারা ছেপেছে তাদের মা( খারাপ, সেটা আমি বুঝতে পারছি না এবং একই ভুল মন্ত্রী মহাশয়ের বাজেট বক্তৃতা ইংরাজী কপি'তে আছে। সেখানে'ও বলছেন Number of SSI units up to 3 lakh 30 thousand. ৩১.৩.৮৯ পর্যন্ত বলছেন ৩ লক্ষ ৮ হাজার ৩০৫, আবার এখানে আ( বেশি বলছেন, ৩ লক্ষ ৩০ হাজার নাকি হয়ে দাঁড়িয়েছে। তার আগে ১৯৮৮-৮৯ সা( ইউনিটের সংখ্যা ছিল ২৮ হাজার। সেটা ১ বছরে বেড়ে ৩ লক্ষ ৮ হাজার ৩০৫ হয়ে গেল এটা পিন্টার'স ফেলিওর, না আমাদের মাথা খারাপ হয়ে গেছে—এটা একটু মন্ত্রীর কা( ক্লারিফিকেসন চাই। দ্বিতীয়তঃ অশোক ঘোষ উল্লেখ করেছেন এই পরিসংখ্যানগুলি প্রায় মিসলিড করছে—কত নতুন ইউনিট হচ্ছে তার একটা রেজিস্ট্রেসনের সংখ্যা পাওয়া যায় এই বিষয়ে আমরা বিধানসভায় প্রশ্ন করেছি এবং মাননীয় মন্ত্রী অত্যন্ত সৎ ভাবে জবা দিয়েছেন, ওঁর কাছে কোনও ফিগার নেই। কত ইণ্ডাস্ট্রি বন্ধ আছে—উনি তার অনেক কার বলেছেন। কাঁচা মালের অভাব, বিদ্যুতের অভাব, বাজারের অভাব, শ্রমিক অশান্তি ইত্যাদি এ ৪টি কারণে স্মল স্কেল ইউনিট বন্ধ হয়। উনি আই. আই. এম. কে সার্ভে করতে দিয়েছেন সেই ইণ্ডিয়ান ইন্সটিটিউট অব ম্যানেজমেন্ট সার্ভে করে রিপোর্ট দিলে তবেই উনি বল( পারবেন। কিন্তু আমার কাছে যে তথ্য আছে তাতে দেখা যাচ্ছে পশ্চিমবাংলায় ২ হাজার স্মল স্কেল ইউনিট বন্ধ হয়ে আছে। আর খুলছে বছরে ১৫ হাজার নতুন ইউনিট এই যে ২২ হাজার ইউনিট বন্ধ হয়ে আছে এটা সামনে হাঁটার লক্ষন, না পিছনে হাঁটা লক্ষন সেটা আপনারা বিচার করে দেখবেন। তাহলে কি বলবেন, বামফ্রন্ট সরকার আ( বলে আমরা কোনও কিছু ভাল দেখতে পাই না? স্মল স্কেল ইউনিট, বন্টন ইণ্ডাস্ট্রির একট সাকসেস স্টোরি আছে। এই সাকসেস স্টোরিটা কি? নিশ্চয় তন্তুজ এবং তন্তুশ্রী। তা পরিচালন ব্যবস্থায়'ও ত্রুটি আছে। এই সংস্থার মধ্যে'ও বে-নিয়ম আছে। কিন্তু এটা ঠিক যে এই তন্তুজ, তন্তুশ্রীর মাধ্যমে বাংলার তাঁত শিল্পে আমরা ফিলিপ পেয়েছি। আধুনিক ডিজাই দিয়ে সারা ভারতবর্ষে বাংলার তাঁত শিল্পকে পপুলার করা হয়েছে। আজকে বাংলার তাঁত শিল্পের অনেক টাকার জিনিস বিক্রী হচ্ছে। তাঁতিরা'ও এতে অনেক সুবিধা পাচ্ছে। নিশ্চয়

এটা সাকসেস স্টোরি, এ বিষয়ে কোনও সন্দেহ নেই। কিন্তু এই সাকসেস স্টোরির পাশাপাশি পশ্চিমবঙ্গ সরকারের দুটি মেজর ফেলিওর স্টোরির কথা আমি বলি। একটির নাম হচ্ছে চর্মজ। আপনি জানেন সব সময় দপ্তরের স্ট্যাটিসটিক্স মন্ত্রীর কাছে থাকা উচিত। কিন্তু আপনার দপ্তরের কোন স্ট্যাটিসটিক্স নেই। স্ট্যাটিসটিক্যাল অ্যাপেণ্ডিক্সের ফিন্যানসিয়াল রেজাল্টস অব পাবলিক আণ্ডারটেকিংসটা দেখলে দেখা যাবে যে, ওয়েস্ট বেঙ্গল স্টেট লেদার ইণ্ডাষ্ট্রিয়্যাল ডেভেলপমেন্ট করপোরেসন এবং হ্যাণ্ডিক্রাফ্ট ডেভেল্পামেন্ট করপোরেশনের কত লোকসান বা কত লাভ—

লাস্ট ইয়ারের ফিগারস নট অ্যাভেলেবেল। সেটা কেউ দিতে পারছেন না। আমার নিজের ধারণা এগুলিতে লোকসান হচ্ছে। সরকারি বই-এ নেই, মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে যদি ফিগার থাকে আশা করি সেটা জানাবেন। তন্তুজ যেমন জনপ্রিয় তেমনি এই জনপ্রিয়তার অভাবে ভুগছে চর্মজ এবং হ্যান্ডিক্রাফ্ট ডেভেলপমেন্ট কর্পোরেশনের মঞ্জুষা, যেটা জনপ্রিয় হবার সুযোগ আছে। তৃতীয়ত মাননীয় মন্ত্রী মহাশয়কে আবার ফিগারের ব্যাপারে একটা কথা বলতে চাই। একটা রাজ্যে স্মল ইণ্ডাস্ট্রিসকে কত সাহায্য দেওয়া হচ্ছে সেটা কিসে বোঝা যাবে? বোঝা যাবে, রাজ্যে যে ফিনান্স কর্পোরেশন আছে যারা ছোট ইণ্ডাস্ট্রিসকে সাহায্য দেয় তাদের সেই সাহায্যের কোয়ানটামের ভিত্তিতে। সেখানে আপনি দেখুন স্যার যে কত লোনস ডিসবারসড হয়েছে। ১৯৮৭-৮৮ সালে পশ্চিমবঙ্গে হয়েছে ৩০ কোটি ১৩ লক্ষ। উত্তরপ্রদেশে ১২০ কোটি ৭৮ লক্ষ অর্থাৎ ৪ গুন। তামিলনাড়ুতে ৭৯ কোটি ৫৭ লক্ষ এবং এমন কি রাজস্থানে হচ্ছে ৫৭ কোটি ২৬ লক্ষ সেখানে পশ্চিমবঙ্গের জায়গা হচ্ছে ১২ নং-এ। আমরা বলছি যে আমরা স্মল ইণ্ডাস্ট্রিতে এক নং-এ কিন্তু পরিসংখ্যান বলছে আমাদের ডিসবারসমেন্ট অব লোন্স টু স্মল ইণ্ডাস্ট্রিজ তাতে ১২ নং-এ। আশা করি মাননীয় মন্ত্রী মহাশয় ব্যাপারটি স্পষ্ট করে বলবেন। এবারে মাননীয় মন্ত্রী মহাশয়ের বাজেট বক্তৃতা থেকে কয়েকটি কথা বলব। কালকে বিদুৎ নিয়ে আমরা এখানে আলোচনা করেছি এবং বিদ্যুৎমন্ত্রী দাবি করেছেন যে বিদ্যুতের অভাব নাকি ক্ষুদ্রশিল্পকে পীড়িত করছে না, তাহলে সংখ্যা বাড়ছে কি করে? হ্যাঁ, আপনি যদি তাঁতের ইউনিটগুলিকে ধরেন—তাঁত চালাতে বিদ্যুৎ লাগে না সুতরাং আপনার তাঁতের ইউনিট বাড়ছে কিন্তু স্মল ইণ্ডাস্ট্রিস—যাদের বিদ্যুৎ না থাকলে জেনারেটার চালিয়ে কাজ করার পয়সা নেই তারা আজকে বিদ্যুতের অভাবে সবচেয়ে বেশি ক্ষতিগ্রস্ত হচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয় বুঝবেন, যেগুলি কন্টিনিউয়াস প্রসেস ইণ্ডাস্ট্রিস যেমন প্লাস্টিক ইণ্ডাস্ট্রিস—আপনি প্লাস্টিকের থলি বা ছোট লোহার মেল্ট বানান সেখানে যদি মাঝখানে বিদ্যুৎ চলে যায় তাহলে পুরো জিনিসটাই নষ্ট হয়ে যায় এবং প্রচুর পরিমানে টাকা তাতে নষ্ট হয়। আপনি যতক্ষন না বিদ্যুতের ওভারঅল প্রবলেমটা সমাধান করতে পারছেন ততক্ষন আপনাকে ভাবতে হবে এ ক্ষেত্রে আপনি ক্যাপটিভ ইউনিট এই সমস্ত বিভিন্ন ইণ্ডাস্ট্রিয়াল এস্টেটে এবং হাওড়ার মতন ঘনবসতিপূর্ণ এলাকায় করতে পারেন কিনা। ছোট ক্যাপটিভ ইউনিট যারা শুধু স্মল ইণ্ডাস্ট্রিতে বিদ্যুৎ দেবে সেটা করতে পারেন কিনা দেখুন। সি. ই. এস. সি এবং ডব্লু. বি. এস. ই. বি.র উপর নির্ভর করে থাকার জন্য এই ছোট ইউনিটগুলি একদম রাস্তায় বসে যাচ্ছে। আমি প্রথমেই ৪টি অসুবিধার কথা বলেছি স্মল ইণ্ডাস্ট্রিজের সম্বন্ধে। পশ্চিমবঙ্গের ক্ষেত্রে যেটা সবচেয়ে বড় সমস্যা তা হল এখানে এন্ট্রিপ্রেনিয়ারশিপ

ডেভেলপমেন্ট হয়নি। ঊনবিংশ শতাব্দিতে বাঙালীর কালচারটা ছিল অ্যান্টি এনট্রিপ্রেনিয়ার। আমরা আগে শিল্প করাটাকে সম্মানের কাজ মনে করিনি। আজকে তরুন বাঙালী ছেলেরা কেউ কেউ ব্যবসা করতে চায় কিন্তু সংখ্যায় তা যথেষ্ট নয়। যেটা রাজ্যসরকারের অনেক আগে করা উচিত ছিল এন্ট্রিপ্রেনিয়ারশিপ ডেভেলপমেন্ট তাতে ওরা এতদিন বাদে একটা এন্ট্রিপ্লেনিয়ারশিপ ডেভেলপমেন্ট স্কীম করেছেন এবং সল্ট লেকে মাত্র ১০ কাঠা জায়গা নিয়েছেন। একটা বাড়ী করবেন এবং তারপর এন্ট্রিপ্রেনিয়ারশিপ ডেভেলপমেন্ট হবে। ১৩ বছর তো আপনাদের হয়ে গেল কবে আর আপনারা এসব করবেন? সব শেষে বলব, আজকে স্মল ইণ্ডাস্ট্রিতে পোটেনসিয়াল যেটাতে সবচেয়ে বেশি আছে তা হল ইলেকট্রনিক্স ইণ্ডাস্ট্রিজ। রাজস্থানে হচ্ছে ৫৭ কোটি ২৬ লক্ষ সেখানে পশ্চিমবঙ্গের জায়গা হচ্ছে ১২ নং-এ। আমরা বলছি যে আমরা স্মল ইণ্ডাস্ট্রিতে এক নং-এ কিন্তু পরিসংখ্যান বলছে আমাদের ডিসবারসমেন্ট অব লোন্স টু স্মল ইণ্ডাস্ট্রিজ তাতে ১২ নং-এ। আশা করি মাননীয় মন্ত্রী মহাশয় ব্যাপারটি স্পষ্ট করে বলবেন। এবারে মাননীয় মন্ত্রী মহাশয়ের বাজেট বক্তৃতা থেকে কয়েকটি কথা বলব। কালকে বিদুৎ নিয়ে আমরা এখানে আলোচনা করেছি এবং বিদ্যুৎমন্ত্রী দাবী করেছেন যে বিদ্যুতের অভাব নাকি ক্ষুদ্রশিল্পকে পীড়িত করছে না, তাহলে সংখ্যা বাড়ছে কি করে? হ্যাঁ, আপনি যদি তাঁতের ইউনিটগুলিকে ধরেন—তাঁত চালাতে বিদ্যুৎ লাগে না সুতরাং আপনার তাঁতের ইউনিট বাড়ছে কিন্তু স্মল ইণ্ডাস্ট্রিস—যাদের বিদ্যুৎ না থাকলে জেনারেটার চালিয়ে কাজ করার পয়সা নেই তারা আজকে বিদ্যুতের অভাবে সবচেয়ে বেশি ক্ষতিগ্রস্ত হচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয় বুঝবেন, যেগুলি কন্টিনিউয়াস প্রসেস ইণ্ডাস্ট্রিস যেমন প্লাস্টিক ইণ্ডাস্ট্রিস—আপনি প্লাস্টিকের থলি বা ছোট লোহার মেল্ট বানান সেখানে যদি মাঝখানে বিদ্যুৎ চলে যায় তাহলে পুরো জিনিসটাই নষ্ট হয়ে যায় এবং প্রচুর পরিমানে টাকা তাতে নষ্ট হয়। আপনি যতক্ষন না বিদ্যুতের ওভারঅল প্রবলেমটা সমাধান করতে পারছেন ততক্ষন আপনাকে ভাবতে হবে এ ক্ষেত্রে আপনি ক্যাপটিভ ইউনিট এই সমস্ত বিভিন্ন ইণ্ডাস্ট্রিয়াল এস্টেটে এবং হাওড়ার মতন ঘনবসতিপূর্ণ এলাকায় করতে পারেন কিনা। ছোট ক্যাপটিভ ইউনিট যারা শুধু স্মল ইণ্ডাস্ট্রিতে বিদ্যুৎ দেবে সেটা করতে পারেন কিনা দেখুন। সি. ই. এস. সি এবং ডব্লু. বি. এস. ই. বি.র উপর নির্ভর করে থাকার জন্য এই ছোট ইউনিটগুলি একদম রাস্তায় বসে যাচ্ছে। আমি প্রথমেই ৪টি অসুবিধার কথা বলেছি স্মল ইণ্ডাস্ট্রিজের সম্বন্ধে। পশ্চিমবঙ্গের ক্ষেত্রে যেটা সবচেয়ে বড় সমস্যা তা হল এখানে এন্ট্রিপ্রেনিয়ারশিপ ডেভেলপমেন্ট হয়নি। ঊনবিংশ শতাব্দিতে বাঙালীর কালচারটা ছিল অ্যান্টি এনট্রিপ্রেনিয়ার। আমরা আগে শিল্প করাটাকে সম্মানের কাজ মনে করিনি। আজকে তরুন বাঙালী ছেলেরা কেউ কেউ ব্যবসা করতে চায় কিন্তু সংখ্যায় তা যথেস্ট নয়। যেটা রাজ্যসরকারের অনেক আগে করা উচিত ছিল এন্ট্রিপ্রেনিয়ারশিপ ডেভেলপমেন্ট তাতে ওরা এতদিন বাদে একটা এন্ট্রিপ্লেনিয়ারশিপ ডেভেলপমেন্ট স্কীম করেছেন এবং সল্ট লেকে মাত্র ১০ কাঠা জায়গা নিয়েছেন। একটা বাড়ী করবেন এবং তারপর এন্ট্রিপ্রেনিয়ারশিপ ডেভেলপমেন্ট হবে। ১৩ বছর তো আপনাদের হয়ে গেল কবে আর আপনারা এসব করবেন? সব শেষে বলব, আজকে স্মল ইণ্ডাস্ট্রিতে পোটেনসিয়াল যেটাতে সবচেয়ে বেশি আছে তা হল ইলেকট্রনিক্স ইণ্ডাস্ট্রিজ। এ ক্ষেত্রে ছোট ছোট ইউনিট করা যায় এবং অসংখ্য মানুষকে তাতে

চাকরি দেওয়া যায় এবং এমন কি মেয়েদেরও চাকরি দেওয়া যায় এবং এমন কি মেয়েদেরও চাকরি দেওয়া যায়। আজকে পশ্চিমবঙ্গের ইলেকট্রনিক্স শিল্প বিপর্যয়ের মুখে। গত পরশুদিন অসীমবাবু বলেছেন যে টেলিভিসানে প্রায় ৩৪ টা ইউনিট পশ্চিমবঙ্গে বন্ধ আছে তার কারণ কোলকাতায় ইলেকট্রনিক্স কমপোনেন্ট ম্যানুফ্যাচারিং ইউনিট নেই। তারজন্য তাদের নিয়ে আসতে হচ্ছে দিল্লী থেকে এবং এর ফলে তাদের কষ্ট বেশি পড়ছে ১০/১২ পারসেন্ট। আপনারা এখানে ইলেকট্রনিক্সের ক্ষেত্রে এই জিনিসটা করতে পারলেন না। এটা যদি করতে হয় তাহলে আপনাদের এখানে জেনুইন রিলিফ দিতে হবে, ফিসক্যাল রিলিফ দিতে হবে এবং অন্যান্য ফাইনানসিয়াল সাপোর্ট এনট্রিপ্রেনিরিয়াল সাপোর্ট এবং ইনফ্রাস্ট্রাকচারাল সার্পোট সমস্ত আপনাদের দিতে হবে। স্টেটে যে স্কীম আছে, সাবসিডি স্কীম, এই স্কীমটা ভাল, কিন্তু এটা যথেষ্ট নয়। অসীম বাবু যেটা দিয়েছেন, বাজেট বই এর পেছনে লিখেছেন, এটা যথেষ্ট নয়। দিস ইজ নট এনাফ। পশ্চিমবাংলায় যে বেকারী, তাতে কম বিনিয়োগে বেশি লোককে কাজ দেবার উপায় একমাত্র ক্ষুদ্র ও কুটির শিল্পের মাধ্যমে। কিন্তু তার জন্য মাত্র ৯৩ কোটি টাকা রেখেছেন। আরও বেশি বাজেটারি অ্যালোকেশন হলে ভাল হতো এবং যে লিমিটেড ইনফ্রাস্ট্রাকচার, যেমন ষ্টক ইয়ার্ড, ক্যাপটিভ পাওয়ার ইউনিট তৈরি করা, একটা কমপোজিট মেটিরিয়াল ব্যাঙ্ক করা, এইগুলো আমরা পশ্চিমবাংলায় করতে পারিনি। সুতরাং এই টাকায় তা সম্ভব নয়। তা যদি না করতে পারি তাহলে আপনার চেষ্টা থাকলেও বন্ধ শিল্পের সংখ্যা বেড়ে যাবে এবং ছোট শিল্প আমরা বাড়াতে পারবো না। এই বলে আমাদের কাট মোশন গুলোকে সমর্থন জানিয়ে, এবং বাজেট-এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[4-40 – 4-50 P.M.]

**শ্রী তারাপদ ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কুটির শিল্প এবং ক্ষুদ্র শিল্প মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন জানিয়ে দু'চারটি কথা বলছি। সম্পদ সৃষ্টির ক্ষেত্রে এবং আর্থিক সমস্যা সমাধানের ক্ষেত্রে ক্ষুদ্র ও কুটির শিল্পের একটা বিশিষ্ট ভূমিকা আছে। যদি সেই ভূমিকা যথাযথ ভাবে পালিত হয়, যদি সঠিক নীতি এবং পদ্ধতি গৃহীত হয়, তাহলে আমরা সুফল পেতে পারি। আমরা মন্ত্রী মহাশয়ের বাজেট ভাষণে দেখেছি ১৯৮৮-৮৯ সালে তিনি ১৫ হাজার ৬৬৭টি নুতন ইউনিট স্থাপন করেছেন, তার ফলে ৪০ হাজার ৩৩১ জনের কর্ম সংস্থান হয়েছে। ১৯৮৯-৯০ সালে ১৬ হাজার ইউনিট চালু হবে এবং তাতে ৪০ হাজার লোকের কর্ম সংস্থান হবে বলে আশা করা যাচ্ছে। এর জন্য মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি। এই সঙ্গে সঙ্গে দু একটি কথা তাঁর সমক্ষে আপনার মাধ্যমে নিবেদন করতে চাই। গ্রামে গঞ্জে এখনও পর্যন্ত কর্মক্ষম, হোত দরিদ্র যে সমস্ত যুবক যুবতী অলস ভাবে দিনাতিপাত করছে, আমরা দেখলাম ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তরের বাজেটের মধ্যে তাদের এই ক্ষুদ্র ও কুটির শিল্পী রূপে সংগতি কারণের কোনও পরিকল্পনা নেই। আমার মনে হয় সেটা থাকা উচিত ছিল। এখনও পর্যন্ত গ্রামে গঞ্জে যে সমস্ত মৃতপ্রায় ক্ষুদ্র শিল্প যেগুলো ধুঁকছে, এই প্রতিযোগিতার ক্ষেত্রে তারা এখনও পর্যন্ত টিকে আছে, আমার মনে হয় সরকার থেকে উদ্যোগ নিয়ে সেইগুলোকে পুনরুজ্জীবনের ব্যবস্থা করা এবং সঙ্গে সঙ্গে সেই সব শিল্পীদের প্রতিভাকে বিকাশের চেষ্টা করা উচিত। আমাদের বীরভূম জেলায় বিভিন্ন কুটির

শিল্পের জন্য বিখ্যাত। যেমন কাঁথা শিল্প, কাঁশা শিল্প, বাঁশ শিল্প, চর্ম শিল্প, তসর শিল্প এবং রাজ নগরের শিশল শিল্প, এই সব শিল্প তারা ঠিক ভাবে নার্সিং পাচ্ছে না। যার ফলে ওখানকার বিখ্যাত তসর শিল্প মরতে বসেছে। ওখানকার বিখ্যাত তসর শিল্প মার খাচ্ছে। বাইরে থেকে মহাজনরা টাকা দাদন দিয়ে সেইগুলো কিনে নিয়ে যাচ্ছে, তার ফলে তারা ক্ষতিগ্রস্ত হচ্ছে এবং তাদের শিল্পের জন্য যে উদ্যোগ নেওয়া উচিত ছিল, সেটা তারা নিতে পারছে না। আমার মনে হয়, এই যে কাঁথা শিল্পের কথা বলছি, গ্রামের দুস্থ মহিলা যারা রয়েছেন, এই কাঁথা শিল্প চালাতে যদি ঐ সব গ্রামের মহিলারা সাহায্য পান তাহলে সেই শিল্পের বিকাশ ঘটতে পারে এবং এর ফলে তাদের অর্থনৈতিক অবস্থার একটা বিরাট পরিবর্তন ঘটতে পারে। প্রসঙ্গক্রমে উল্লেখ করা যেতে পারে যে, বীরভূম জেলার নানুর থানার পালিকা গ্রামের একজন মহিলা আমিনা খাতুন কাঁথা শিল্পে এমব্রয়ডারি করে বিশেষ খ্যাতি দেখিয়ে ১৯৮৮ সালে ন্যাশনাল অ্যাওয়ার্ড পেয়েছেন। আমাদের বীরভূম জেলার, আমার নির্বাচনী এলাকা বোলপুরের বিভিন্ন গ্রামে বহু পরিবার কাঁসা ও পিতলের জিনিস তৈরি করে জীবিকা নির্বাহ করে। এমন কি বাঁশ থেকে শিল্প সামগ্রী প্রস্তুত করে বহু পরিবার কোনও রকমে দিনপাত করে। এদের দিকে একটু যদি নজর দেওয়া যায়, তাহলে এদের অবস্থার উন্নতি হতে পারে। সাথে সাথে লুপ্ত প্রায় কুটির শিল্পের পুনরুজ্জীবন ঘটবে বলে আমার মনে হয়। আমি এই প্রসঙ্গে আর একটা কথা বলতে চাই যে, মাননীয় মন্ত্রী মহাশয়ের ভাষণের মধ্যে আমরা দেখলাম যে, হস্তচালিত তাঁত শিল্পকে ব্যাঙ্ক থেকে ঋণ দিয়ে সাহায্য করা হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে এই প্রসঙ্গে নিবেদন করতে চাই যে, ঋণ দান সংক্রান্ত ব্যাপারে আমাদের অভিজ্ঞতা হচ্ছে, ব্যাঙ্কের ভূমিকা আদৌ প্রশংসনীয় নয়। এ বিষয়ে আমাদের অভিজ্ঞতা অত্যন্ত তিক্ত। অভিজ্ঞতার মধ্যে দিয়ে আমি একথা বলতে বাধ্য হচ্চি যে, যদিও কিছু কিছু ঋণ মঞ্জুর করা হয়, কিন্তু সেই ঋণ পেতে বেনিফিসিয়ারিদের প্রচণ্ড পরিশ্রম করতে হয় এবং নাজেহাল হতে হয়। সেই জন্যই আমি এদিকে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ঋণ-দানের ব্যাপারটা একটু সরল করে দিলে বেনিফিসিয়ারিরা উপকৃত হবে। লেফ্‌ট ফ্রন্টের আমলে এখনো এই সব জিনিস চলছে। তারা যাতে বেকায়দায় না পড়ে তা অবশ্যই আমাদের দেখতে হবে। কাজেই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে এদিকে আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর বাজেট ভাষণের মধ্যে তাঁত শিল্প, তন্তুজ ও তন্তুশ্রীর উল্লেখ করেছেন। কিন্তু ইতিপূর্বে সাধারণ মানুষরা যে সমস্ত কাপড় খুবই সস্তায় পেত, সেই জনতা শাড়ি এখন আর প্রচুর পরিমাণে পাওয়া যাচ্ছে না। যদি জনতা শাড়ির প্রোডাকশন বাড়ানো যায় এবং সুলভে প্রচুর পরিমাণে কো-অপারেটিভের মাধ্যমে বন্টন করা যায় তাহলে দেশের সত্যিকারের দরিদ্র মানুষদের খুবই উপকার হয়। সুতরাং সেদিকে একটু দৃষ্টি দেওয়ার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। তিনি সেই ব্যবস্থা যদি করতে পারেন তাহলে দরিদ্র জনসাধারণের যেমন উপকার হবে, তেমন ক্ষুদ্র ও কুটির শিল্পেরও উন্নতি হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি বলতে চাই যে, আমাদের বীরভূম জেলা একটা পিছিয়ে পড়া জেলা। গত ১০/১২ বছর ধরে সেই জেলায় কোনও শিল্প গড়ে ওঠে নি। আমাদের ধারণা ছিল সেই জেলায় কিছু কিছু ক্ষুদ্র ও কুটির শিল্প অন্তত গড়ে উঠবে। কিন্তু দীর্ঘ কয়েক বছর ধরে আমাদের সে আশা পূরণ হলো না।

আমরা ভেবেছিলাম ক্ষুদ্র শিল্পের অগ্রগতির মধ্যে দিয়ে আমাদের জেলাকে অগ্রসরের পথে নিয়ে যাওয়া যাবে। কিন্তু এখন পর্যন্ত সেরকম কোনও কিছুই ঘটল না। আমি আশা করব [illegible]ননীয় মন্ত্রী মহোদয়, সেদিকে একটু নজর দেবেন। চর্মশিল্প, হস্তচালিত তাঁত শিল্প, রেশম, তসর, [illegible] পিতল, বাঁশ, শিশল প্রভৃতি ক্ষুদ্র ও কুটির শিল্পের পুনরুজ্জীবনের চেষ্টা যদি এখনো করা হয়, [illegible]লে বীরভূম জেলার বিশেষ উপকার হবে, তথা গোটা পশ্চিম বাংলার উপকার হবে। এই কয়ে[illegible] কথা বলে ক্ষুদ্র ও কুটির শিল্পে বিভাগের মন্ত্রী মহোদয়ের উত্থাপিত বাজেটকে সমর্থন জানিয়ে [illegible]মি আমার বক্তব্য শেষ করছি।

[4-50 – 5-00 P.M.]

**শ্রী স্বদেশ চাকী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় কু[illegible] ক্ষুদ্র শিল্প দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ উত্থাপন করেছেন তাকে আমি [illegible] করি এই কারণে যে, তিনি একটা পরিকল্পিত ভাবে ক্ষুদ্র ও কুটির শিল্পের উন্নয়নে আপ্রা[illegible] করছেন। একদা ভারতের পরিকল্পনাবিদরা দ্বিতীয় এবং তৃতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনায় ক্ষুদ্র ও কুটির শিল্পের গুরুত্বের কথা ঘোষণা করেছিলেন, কিন্তু পরবর্তীকালে সেইভাবে গুরুত্ব দেওয়া হয়নি। অগছালোভাবে গড়ে উঠেছে। ভারতে মোট শ্রমিক নিয়োগের যে হিসাব পাওয়া যাচ্ছে তাতে ৬০ থেকে ৮০ শতাংশ লোক ক্ষুদ্র ও কুটির শিল্পে নিয়োগ হলো অর্থাৎ কাজ করেন। সুতরাং পশ্চিমবঙ্গের ক্ষেত্রে আমাদের আরো গুরুত্বসহকারে পরিকল্পিতভাবে এই শিল্প তৈরি করতে হবে। এই শিল্প করতে গেলে প্রথমত দরকার হচ্ছে বিদ্যুৎ, তারপর দরকার হচ্ছে কাঁচামাল এবং এর অর্ডার পাওয়া এবং মার্কেট পাওয়া। প্রথমত বলা যায়, ওয়েস্ট বেঙ্গল ফিনান্স করপোরেশন এবং অন্যান্য যারা টাকা সাংসন করে বিশেষ করে ব্যাঙ্ক পরিমানমত টাকা দিতে চায় না, যে টাকার দরকার তার চেয়ে অনেক কম টাকা দেয়। যারফলে যা মূলধন দেয় শিল্প তাতেই রুগ্ন হয়ে যায়। সুতরাং এই রুগ্ন মূলধন দিয়েই এইসব শিল্পে যাঁরা কাজ করেন তাঁদেরকে এগুতে হচ্ছে। সুতরাং বাজার-ভিত্তিক, বাস্তব অবস্থার নিরিখে অর্থাৎ এখন একটা শিল্প করতে যে টাকার দরকার হবে—সে ক্ষুদ্র শিল্পই হোক আর কুটির শিল্পই হোক—সেই টাকা যাতে যথাযথভাবে পান এবং এইসব শিল্পগুলি যাতে অর্ডার পায় তারজন্য নজর দেওয়া দরকার। আমরা দেখতে পাচ্ছি, ঠিকমত টাকা পায় না। এবং কাঁচামাল যে পরিমান সরবরাহ করা হচ্ছে সরকার থেকে সেটা পরিমানের দিক থেকে অনেক কম যার ফলে তাদেরকে কাঁচামাল বাজার থেকে সংগ্রহ করতে হয়। এর ফলে তাদের অসুবিধার সম্মুখীন হতে হচ্ছে। আমি আপনার প্রশংসা করতে চাইছি যে আপনি এখানে পরিকল্পিতভাবে করার ফলে তাঁত শিল্প এবং রেশম শিল্পের খুব উন্নতি হয়েছে। আমি শুধু বলতে চাই, কৃষিভিত্তিক বহু শিল্প এখানে করা যায়। সুতরাং সেইদিকে নজর দেওয়া দরকার। পশ্চিমবাংলায় গ্রামের মানুষ সবচেয়ে বেশি এবং গ্রামেই বেকারের সংখ্যা বেশি। আমি সেদিন একটা এগজিবিশনে গিয়েছিলাম। সেখানে দেখলাম পাট থেকে ছোট ছোট বিভিন্ন রকমের জিনিস তৈরি করে এগজিবিশনে আনা হয়েছে। ছোট ছোট মেশিন দিয়ে পাট থেকে নানা রকম জিনিস তৈরি করা যায়। আজকে যেখানে বৃহৎ চটকলের মালিকরা পাট নিয়ে ছিনিমিনি খেলছে সেখানে গ্রামে যদি আমরা পাটজাত ক্ষুদ্র শিল্প তৈরি করতে পারি তাহলে বেকারী খানিকটা দূর করতে পারবো। এছাড়া কৃষিভিত্তিক ফ্রুন্ট প্রসেসিং হতে পারে এবং

আরো অন্যান্য কৃষি ভিত্তিক নানারকম শিল্প গড়ে উঠতে পারে। মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয়ই এই ব্যাপারে সচেষ্ট হবেন এবং প্রচেষ্টা চালাবেন। এছাড়া চর্ম শিল্পের কথা বলছি। এই চর্ম শিল্প মার্কেটের অভাবে এবং বাটা প্রভৃতি বৃহৎ পুঁজিপতিদের প্রতিযোগিতায় দাঁড়াতে পারছে না। এদের নিয়ে কো-অপারেটিভ করা যায় কিনা দেখবেন। চর্ম শিল্পকে ব্যাপকভা [illegible] দিয়ে এগিয়ে নিয়ে যাওয়া যাতে যায় সেইদিকে নজর দেবেন। সাথে সাথে [illegible] সাহায্য বলছি। ক্ষুদ্র ও কুটির শিল্পে যে সমস্ত শ্রমিকেরা নিয়োজিত [illegible] আর একটি কথা আপনার নয়, লেবার ডিপার্টমেন্টের ব্যাপার—তারা [illegible] আছে অবশ্য তার দায়িত্ব তাদেরকে ছাঁটাই করে নানারকম অসুবিধার [illegible] কমত মাইনা পাচ্ছে না, যখন তখন ডিপার্টমেন্টের সঙ্গে লেবার ডিপার্ট [illegible] ধ্যে ফেলে দিচ্ছে। সুতরাং আমি মনে করি এই যদি ঠিকমত কাজ না [illegible] ন্টের একটা কো-অর্ডিনেশন হওয়া দরকার। এই শ্রমিকেরা শ্রমিকরা যাতে [illegible] রতে পারে তাহলে ক্ষুদ্র ও কুটির শিল্প মার খেয়ে যাবে। সুতরাং থেকে [illegible] সামাজিক মর্যাদা পায় তারজন্য লেবার ডিপার্টমেন্টের সঙ্গে কথা বলে মজুরি [illegible] আরম্ভ করে সমস্ত বিষয়ে নজরে আনতে হবে। আজকে যারজন্য তাঁতীরা অন্য কাজ করতে বাধ্য হচ্ছে তাঁত শিল্পকে বাদ দিয়ে। কারণটা হচ্ছে কিছু কিছু ছাঁটাই করে থাকে এবং ছাঁটাই কর্মচারিদের নিরাপত্ত না থাকার দরুণ তাঁত শিল্প গুলি বেকার হয়ে যাচ্ছে। সেই রকম অন্যান্য শ্রমিকরাও বেকার হয়ে যাচ্ছে। এই দিকে একটু নজর দেবার জন্য তাঁকে অনুরোধ জানিয়ে এবং তাঁর এই বাজেটকে পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মোজাম্মেল হক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে বাজেট উত্থাপন করেছেন তাকে সমর্থন জানিয়ে ও বিরোধীপক্ষ থেকে যে সমস্ত কাটমোশন আনা হয়েছে তার বিরোধিতা করছি। ওনারা বিরোধীপক্ষ থেকে যাঁরা বক্তব্য রাখলেন সরকারের এই বাজেটের বিরুদ্ধে তাঁদের বলার মতো কোনও পয়েন্ট হাজির নেই, শুধু সমালোচনা করতে হয়, তাই করলেন। তাঁদের সাহস নেই এই কারণে যে আমাদের ভারতবর্ষের যা অর্থনৈতিক কাঠামো তার প্রভাব থেকে কোনও অঙ্গ রাজ্য বাদ যাবে না। শিল্পে, বিশেষ করে ক্ষুদ্র এবং কুটির শিল্পে শুধুমাত্র বেকারত্ব ও আধুনিকীকরণের জন্যই বলবেন যে করা হয় নি তা নয়, তার যে বহুমুখী ও বহু গুণ ধারী অর্থনৈতিক প্রভাব সেই সমাজে এবং দেশে পড়তে বাধ্য। এই উদ্দেশ্যেই বৃহৎ শিল্পের ক্ষুদ্র এবং কুটির শিল্প স্থাপন করা হয়ে থাকে। আমাদের রাজ্যে এই শিল্পে যে প্রভাব বিস্তার লাভ করেছে তার কতকগুলি কারণ আছে। যে সমস্ত একীকরণ করতে, পরিকাঠামো বলা হয় এবং সে ক্ষেত্রে যদি ১/২ করে ধরি তাহলে উৎসাহ দানের ক্ষেত্রে এবং প্রাতিষ্ঠানিক আর্থিক সাহায্য দান ও স্বনির্ভরতার জন্য প্রয়োজন কাঁচামাল সরবরাহ এবং উৎপন্ন যে পণ্য বা বস্তু তা বিক্রি করার জন্য যে বাজার সৃষ্টি করা এ ক্ষেত্রে আমাদের রাজ্যের কোনও অন্য ঘাটতি বা যে প্রচেষ্টা সেই প্রচেষ্টার মধ্যে কোনও ফাঁক ফোঁকার নেই তা আমি আগেই বলেছি। আমাদের সমগ্র দেশের অবস্থার কথা যাঁরা বললেন যে কিছু দুর্বলতার কথা, পিছিয়ে থাকার কথা সে ক্ষেত্রেও যদি ওনাদের ধরি এবং ১৯৭৫-৭৬ সালে এই রাজ্যের অবস্থা কি ছিল, আমাদের এখানে ক্ষুদ্র শিল্পের সংখ্যা কত ছিল যদি সেই সংখ্যা হাজির করা যায় এবং আজকে যে জায়গায় দাঁড়িয়ে আমরা বাজেট পেশ করছি সেখানে গত বৎসর পর্যন্ত যদি ধরা যায় খুব পার্থক্য নেই। ওনারা যে সমস্ত ক্ষুদ্র শিল্প স্থাপন করেছিলেন তাতে অমর বাবু যা বললেন

তা ঘুরে ফিরে কলকাতা, ২৪ পরগনা এবং হাওড়ার কথাই হলো তার বেশি কিছু বললেন না। সেই সময় একটা স্মল ইণ্ডাষ্ট্রিজ ইউনিট এর আওতাভুক্ত ছিল, মাত্র ২৮টি এবং পরবর্তীকালে যে সরকারি সাহায্য এবং ঋণের কথা বলা হয়েছে তার সংখ্যা মাত্র ১০০, আজকে পশ্চিমবঙ্গে বর্তমান সংখ্যা গত বস্তুর পর্যন্ত যদি ধরি ১৯৮৮-৮৯ সালে তার সংখ্যা হবে ১৫,৬৬৭, ১৯৮৯-৯০ সালে ৪২ হাজার জনকে কর্মসংস্থানের আওতায় আনা হয়েছে। আই. আর. ডি. পি.র মধ্যে দিয়ে ১৯৮৮-৮৯ সালে ৫২১৮৫, ১৯৮৯-৯০ সালে ৫৪ হাজার এই আওতাভুক্ত হয়েছে। অতিরিক্ত কর্মসংস্থান হয়েছে ৬১,৬৯১।

[5-00 – 5-10 P.M.]

এর দ্বারা অতিরিক্ত কর্ম-সংস্থান হয়েছে ৬১,৬৯১ জনের এই হচ্ছে পরিসংখ্যান। এটা হয়েছে প্রতি ক্ষেত্রে চর্মশিল্পের ক্ষেত্রে, হস্তশিল্পের ক্ষেত্রে, তাঁতশিল্পের ক্ষেত্রে, রেশমশিল্পের ক্ষেত্রে হয়েছে। পশ্চিমবাংলার মানুষের সহায়তা নিয়ে, ত্রি-স্তর পঞ্চায়েতের সাহায্য নিয়ে জেলায় জেলায় সর্বত্র এর শাখা-প্রশাখা আজকে ছড়িয়ে দেওয়া সম্ভভ হয়েছে। ওঁদের আমলে জেলায় জেলায় যে শিল্প কেন্দ্রগুলি ছিল সেখানে কয়টি শিল্প স্থাপন করা গিয়েছিল? ওঁদের ক্ষমতা নেই সেটা বলবার। ঐ সংস্থাগুলি ভারী শিল্পের সঙ্গে প্রতিযোগিতায় পিছিয়ে পড়েছিল। তাই যে কয়টি স্থাপন করেছিলেন তাঁরা সেগুলো জন্ম-লগ্ন থেকেই রুগ্ন হওয়া স্বাভাবিক। কিন্তু সেই রোগের কোনও চিকিৎসা হয়নি, ফলে সেগুলো মারা গেছে। আমাদের বামফ্রন্ট সরকার এক্ষেত্রে কি ব্যবস্থা গ্রহণ করেছেন? আজকে ওদের প্রাশাসনিক যে সাহায্য দিচ্ছেন তার ভিত্তিতে তাঁরা একটা জায়গায় এসে দাঁড়িয়েছেন। সেখানে ওঁরা বলছেন সুদ মকুবের কথা, ঋণ মকুবের কথা। কিন্তু আমরা লক্ষ্য করেছি, যে ঋণ তাদের দেওয়া হয় তার ২৫ শতাংশ মূলধন হিসাবে ফেরৎ নেওয়া হয় না এবং সুদের ৩ শতাংশ ভর্তুকি হিসাবে দেওয়া হয়। এই দীর্ঘমেয়াদী প্রচেষ্টার মাধ্যমে পশ্চিমবঙ্গকে এইরকম একটা অবস্থায় দাঁড় করান গেছে। শিল্পগুলিকে আধুনিকীকরণের ক্ষেত্রে, এমন কি কুটির শিল্পের ক্ষেত্রেও দেখা গেছে, আজকে প্রায় ১৮৪১ জনকে শিল্প-উদ্যোগী করবার জন্য একটা প্রশিক্ষণ দেওয়া হচ্ছে। তবে এক্ষেত্রে এখানে একজন বলেছিলেন এবং আমিও বলছি যে ব্যাঙ্কের মাধ্যমে নিজের পায়ে দাঁড়িয়ে যাতে তারা শিল্প গড়ে তুলতে পারে এবং তারজন্য যাতে দ্রুত সাহায্য পায় তারজন্য মনিটরিং সেল গঠন করে ব্যাঙ্ক থেকে ঋণ পাওয়ার ক্ষেত্রে যে জটিলতা সেটা দূর করবার জন্য প্রস্তাব রাখছি। আগে আমরা গ্রাম বাংলায় তাঁতশিল্পের ক্ষেত্রে দেখেছি আজ যার তাঁত আছে, কালকে সেটা বন্ধ হয়ে গেছে। কিন্তু এখন গ্রাম বাংলার তাঁতশিল্পীদের মুখে হাসি। আর এটা অন্যান্য ক্ষেত্রে যেভাবে দুর্বলতার শ্রেণীর মানুষকে আর্থিক এবং বিভিন্ন ধরণের সাহায্য করছেন, এই তাঁতশিল্পীদের ক্ষেত্রেও বন্যা-খরার সময় অনুদান দেওয়া হচ্ছে, ঋণ দান করা হচ্ছে এবং সেটা প্রতিনিয়ত করা হচ্ছে। আজকে তারজন্যই এই সাফল্য এবং তারজন্যই আজকে গ্রামীণ অর্থনীতির বিকাশ ঘটেছে। আজকে ভূমি সংস্কারের ক্ষেত্রে পঞ্চায়েত যে ভূমিকা গ্রহণ করেছে তার ফলে কাজের সৃষ্টি হচ্ছে এবং তার জন্য কুটির শিল্পের বিকাশ ঘটেছে। ওঁরা শহরে থাকেন, ফলে শহরের কথাই ঘুরিয়ে ফিরিয়ে বলেন, কিন্তু সামগ্রিকভাবে পশ্চিমবাংলার পরিস্থিতি আজকে কোথায় পৌঁছে গেছে সেটা ওঁরা বলেন না। আমার প্রস্তাব হচ্ছে, এর পাশাপাশি যে জেলাগুলি আছে তাতে গ্রামীণ এলাকার মানুষের স্বার্থে বাড়ি তৈরি

করবার ক্ষেত্রে ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তরকে অল্প খরচে কি করে বাড়ি তৈরি করে দেওয়া যায় সেটা দেখতে হবে। যে সমস্ত ফ্রুট আছে সেই ফ্রুট প্রোডাকটের মধ্যে দিয়ে শিল্প স্থাপন করা যায় কিনা নুতন ধরণের এই ধরণের একটু চিন্তা ভাবনা করা দরকার। আমার আগের বক্তা বললেন কৃষি-ভিত্তিক শিল্প স্থাপন করা যায় কিনা। এই ব্যাপারে আমার প্রস্তাব হচ্ছে যে সমস্ত জেলায় পাট হতে পারে বা অন্যান্য কিছু হতে পারে সেখানে পাটজাত শিল্প স্থাপন করা যায় কিনা সেটা দেখতে হবে। আমি আমার জেলার কথা বলতে পারি, মুর্শিদাবাদ জেলায় ভালো পাট হয় এবং সেই পাট কাটি থেকে কোনও কিছু করা যায় এই রকম একটা শিল্প গড়ে তুলতে হবে। এই পাট কাটি থেকে কাগজ হতে পারে, কারপেট হতে পারে বিভিন্ন ধরনের জিনিস হতে পারে। এখানে পাট ভিত্তিক শিল্প গোড়ে তোলার জন্য মন্ত্রী মহাশয়ের কাছে আমার প্রস্তাব থাকলো। এই ব্যাপারে চিন্তা-ভাবনা করে দেখবেন যাতে করে এই শিল্পের প্রসার ঘটানো যায়। জেলায় জেলায় তৃস্তর পঞ্চায়েত আছে, কোন জেলায় কোথায় কোথায় কি কি কাঁচামাল পাওয়া যায় তার রিপোর্ট সম্পূর্ণ তৈরি হয়ে আছে। ফলে তথ্য জোগাড় করার ক্ষেত্রে কোনও সমস্যা নেই। জেলাওয়ারী শিল্প প্রতিষ্ঠান গোড়ে তোলার জন্য আমরা প্রস্তাব রইল। আমি আবার এই বাজেটকে সমর্থন করে কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুনির্মল পাইক :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তরের মন্ত্রী যে বাজেট পেশ করেছেন তা তা সমর্থন করছি এবং সমর্থন করতে গিয়ে দু-একটা কথা বলতে চাই। আমি অধুনা একটা কথা পড়লাম জেলপাইল নাথিং হাইপ্রচার স্মল। এখানে আমাদের মাননীয় মন্ত্রী মহাশয় আগে আজকে যে বাজেট পেশ করেছেন তাতে আমরা দেখতে পাচ্ছি যে তিনি ন্যাচারাল রিসোর্স থেকে যে জিনিস গুলিকে আমরা তুচ্ছ-তাচ্ছিল্ল বলে মনে করি এবং রাস্তা ঘাটে যে গুলি ফেলে দিই—গরুর পায়খানা এই সমস্ত জিনিস—সেইগুলিকে তিনি কাজে লাগিয়ে কি করে মানুষের উপকার করা যায়, কি করে মানুষকে দরিদ্র সীমার নিচ থেকে উপরে তোলা যায় তার জন্য ব্যবস্থা করার চেষ্টা করেছেন এবং তিনি একটা বলিষ্ঠ পদক্ষেপ ক্ষুদ্র এবং কুটির শিল্পে আনতে পেরেছেন এবং এটা তাঁর বাজেটের মধ্যে প্রতিফলিত হয়েছে। এই প্রসঙ্গে আমি কয়েকটি কথা বলতে চাই। জৈব গ্যাস যেটার কথা আমরা সকলে জানি, এটা প্রচুর পরিমানে তৈরি করার জন্য তিনি ব্যাপক চেষ্টা চালাচ্ছেন। এখানে অনেক বক্তা তাঁদের বক্তব্য রেখেছেন, তাঁদের বক্তব্যের মধ্যে কিন্তু এই কথাটা উল্লেখ করেন নি। এটা আমাদের বিশেষ ভাবে দেখতে হবে যে জৈব গ্যাস তৈরি করা হচ্ছে সেটা যেন ব্যাপক ভাবে ব্যবহার করা হয়। এই ব্যাপারে যে ভাবে প্রচেষ্টা নিয়েছেন সেটা অত্যন্ত উল্লেখযোগ্য। আজকে ঘরে ঘরে যে গোবর গ্যাস প্লান্ট করা হচ্ছে সেটা এক সঙ্গে আলো এবং রান্না করা যাবে। তাতে অনেকে উপকৃত হবে এবং দরিদ্রের বাড়িতে আলো পাওয়া যাবে। এই ধরণের যে ব্যবস্থা সেই ব্যবস্থাকে আজ তিনি প্রায় প্রতিটি গ্রামে পৌছে দিতে সমর্থ হয়েছেন। এটা আমি দেখেছি, মেদিনিপুর, ২৪-পরগনা এবং বাঁকুড়ার কিছু কিছু জায়গায়। অন্যান্য জায়গায় নিশ্চই হয়েছে। এটা অত্যন্ত উল্লেখযোগ্য। ক্ষুদ্র এবং কুটির শিল্প দপ্তরের আরো একটা প্রকল্প দেখছি সেটা হলো চুলা প্রকল্প। আজকে মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর বাজেট ভাষণের মধ্যে বলেছেন এবং সেটা জৈব গ্যাসের মধ্যে পড়ছে এবং সেটা

চুলা প্রকল্প রূপায়ণের জন্য বিশেষ ভাবে প্রচেষ্টা চালাচ্ছেন। তাই আজকে পশ্চিমবঙ্গ কুটিরশিল্পে এগিয়ে আছে অন্যান্য রাজ্যের থেকে, এটা অবিসংবাদী সত্য, এটা মিথ্যা কথা নয়। সারা ভারতবর্ষে যে প্রতিযোগিতা হয়েছিল কিছুদিন পূর্বে, তাতে সর্ব ভারতীয় ক্ষেত্রে হস্ত শিল্পীরা ৮টি পুরস্কার লাভ করেছে। এটা এই বিভাগের উন্নয়নের কথা এবং নিদর্শন, তাই আজকে এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-10 – 5-20 P.M.]

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ক্ষুদ্র এবং কুটির শিল্পের বাজেটের উপরে নয় জন মাননীয় সদস্য যা উল্লেখ করলেন তার মধ্যে যে সমস্ত পরামর্শ এবং ঠিকমতো সমালোচনা করেছেন, তাঁদের মধ্যে আছেন মাননীয় সদস্য শৈলেন মণ্ডল মাননীয় সদস্য তারাপদ ঘোষ, মাননীয় সদস্য স্বদেশ চাকী, মাননীয় সদস্য মোজাম্মেল হক এবং মাননীয় সদস্য সুনির্মল পাইক। এঁরা সকলেই মূল্যবান মন্তব্য করেছেন এবং বক্তব্য রেখেছেন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** অচিন্ত্যবাবু, একটু দাঁড়ান। আমাদের এই বাজেটের উপরে যে সময় ছিল, দেখা যাচ্ছে যে সেই সময়ের মধ্যে এটা হবে না। সেজন্য আমি ১৫ মিনিট সময় বাড়াতে চাইছি। আশাকরি, এতে সকলের সম্মত আছে?

(উপস্থিত সদস্যরা এতে সম্মতি জ্ঞাপন করেন)

(এই সময়ে ১৫ মিনিট সময় বাড়ানো হয়)

**শ্রী অচিন্ত কৃষ্ণ রায় ঃ** সেগুলির প্রতি নিশ্চয়ই নজর দেবার চেষ্টা করবো। মাননীয় কংগ্রেস সদস্যরা এখানে যেসব কথা এখানে বলেছেন তার মধ্যে প্রতিফলিত হয়েছে বাস্তব অবস্থায় কংগ্রেসিদের পার্থক্যের পরিচয় এবং পশ্চিমবাংলার মানুষের সঙ্গে তাঁদের ঘনিষ্ঠতার কতখানি ব্যবধান তৈরি করেছেন। ওঁরা বললেন—ঠাণ্ডা ঘরে আমরা বুঝতে পারছি না। বাইরে তাকালে বুঝতে পারবেন, সরকার পক্ষ এবং তাঁদের মধ্যে পার্থক্য কি ভাবে প্রতিফলিত হয়েছে। আজকে দেখলাম ক্ষুদ্র ও কুটির শিল্পের বাজেটের উপরে ওঁদের তিনজন বক্তা ছিলেন, তাঁরা সকলেই হাওড়া জেলার। হাওড়া জেলা থেকে এই বিধানসভা পর্যন্ত কোনও সুড়ঙ্গ আছে কিনা জানি না। কেউ যদি পশ্চিমবাংলার দিকে, গ্রামে গঞ্জের যে কোনও জায়গাতে যান, তাহলে দেখবেন কি ধরণের অর্থনৈতিক বিকাশ ঘটছে। দেখতে পাবেন কি ধরণের পরিকাঠামো এখানে আছে। আমি প্রথমে পরিকাঠামোর বিষয়ে আসি। এখানে যে তথ্য দিলেন তা ঠিক নয়। বর্তমানে ভারতবর্ষের অন্য যে কোনও রাজ্য থেকে পরিকাঠামোর মাধ্যমে ১২৭ ভাগ আমাদের চিত্র, আর ১০০ ভাগ হচ্ছে অন্য রাজ্যগুলির। আমরা এগিয়ে আছি। কুচবিহার থেকে পুরুলিয়া পর্যন্ত শিল্প ব্যবস্থা, বড়, মাঝারি এবং ক্ষুদ্র শিল্পের বিকাশের জন্য ইণ্ডাস্ট্রিয়াল এস্টেটস তৈরি হয়েছে। এই সমস্ত এস্টেটস আমরা নির্মাণ করেছি। ঐ সমস্ত এস্টেটস নির্মাণের জন্য যে বিদ্যুৎ প্রয়োজন গত ১০ বছরে বিদ্যুতের উৎপাদন ৬৩ ভাগ বৃদ্ধি পেয়েছে, সেটাই সব নয়, এরজন্য দরকার হয় বাজারের। আমরা শিল্প বিকাশের কথা বলি। শিল্প বিকাশ কিন্তু হতো না, যদি না কিছু শিক্ষা বিস্তার হতো এবং গ্রামীণ কিছু উন্নতি না হতো, যার ফলে মানুষের হাতে কিছু পয়সা যায়। আমরা সেটা তৈরি করে

দিয়েছি। আপনারা নিশ্চয়ই এটা লক্ষ করেছেন। সেখানে বলা হয়েছে পার ক্যাপিটা ইনকাম কি রকম ধাপে ধাপে বেড়েছে। ১৯৮০-৮১ সালে কারেন্ট প্রাইসে সেটা ছিল ১,৬১২ টাকা, ১৯৮৫-৮৬ সালে সেটা ছিল ২,৫৯৭ টাকা। ১৯৮৭-৮৮ সালে ছিল ৩,০৮৯ টাকা, ১৯৮৮-৮৯ সালে তা ছিল ৩,৪২৩ টাকা। মানুষের এই যে আয় বৃদ্ধি হয়েছে, সেজন্য তারা বাজারে যায়।

বাজারগুলির জন্যই এই ক্ষুদ্র এবং কুটির শিল্পগুলি গড়ে ওঠে এবং সেইজন্য আমাদের কিছু অসুবিধা আছে আমি বলেছি। এবং এরজন্য আমাদের ব্যাঙ্কের উপরে নির্ভর করতে হয়। তবে গত বছর থেকে আমরা দেখেছি সিডিও অর্থাৎ ক্রেডিট ডিপোজিট রেসিও কিঞ্চিত বেড়েছে। সেইজন্য আমরা দেখছি গত ডিসেম্বর মাসে ৫০.৩ পার্শেন্ট বেড়েছে এবং সেটা সেপ্টেম্বরে ৫৪.৬ পার্শেন্ট বেড়েছে। অর্থাৎ ব্যাঙ্কের টাকা কিছুটা ইনভেস্টমেন্ট হয়েছে। সেইজন্য আমাদের গ্রামের ক্ষেত্রে, কৃষিক্ষেত্রে এবং শিল্পক্ষেত্রে কিছুটা অগ্রগতি ঘটেছে। আপনারাতো এইদিকটা একটু নজর দেন না। তারপরে আপনারা বলেছেন কাঁচামালের কথা। কাঁচামালের ক্ষেত্রে তো কিছু আমাদের অসুবিধা আছে, আমরা বারেবারেই বলেছি যে, পশ্চিমবঙ্গে যে চা, পাট এবং কয়লা উৎপাদিত হয় তা সারা ভারতবর্ষের মাশুল সমীকরণ নীতির ফলে পরিবর্ন্তন নীতির ফলে আমাদের ভোগ করার কোনও অধিকার নেই। তবে গত বছরের তুলনায় এই বছর হাওড়ায় কাঁচামাল সংগ্রহ করার ক্ষেত্রে কিছুর উন্নতি হয়েছে, সেটা নিশ্চয় আপনারা অনুধাবন করেছেন। এই কাঁচামাল আসতে আরম্ভ করেছে এবং কিছুটা বাড়াতে পেরেছি। পিগ আয়রনের ক্ষেত্রে আপনারা যে চাবির কথা বলেছিলেন যে খুলে দেবেন, কই কিছুই তো করতে পারেন নি এবং পারবেনও না। এই পিগ আয়রন আমরা ৩৫২.৮৯ পার্শেন্ট সাপ্লাই করতে পেরেছি। তাছাড়া নতুন নতুন শিল্প করেছি, যথা কেরল থেকে রবার এনে শিল্প গড়ার চেষ্টা করছি। তারপরে আই পি সি এল থেকে কাঁচামাল এনে প্লাসটিক শিল্পের কাজে লাগানো হচ্ছে। হলদিয়ায় পেট্রোকেমিক্যাল হলে পরে এই অসুবিধাটা অনেকটা দূর হবে। ইমপোর্টেড পিভিসি বেসিন এই বছর থেকে দেওয়া শুরু করেছি। তাছাড়া খাদি বোর্ডের উৎপাদন শতকরা ৭১ ভাগ বেড়ে গেছে। তা না হলে এখানে আরো উৎপাদন হতে পারতো। আপনাদের একটা বই দিয়েছি, বইটা দয়া করে দেখবেন, বইটার নাম হচ্ছে "ক্র্যাফটস রিসোর্স অফ ওয়েস্ট বেঙ্গল', এতে ২৮টা আইটেম আছে। তারপরে কলকাতার একটা প্রদর্শনী হলো, সেই প্রদর্শনীতে একেবারে দার্জিলিং থেকে শুরু করে পুরুলিয়া পর্যন্ত সত্যিকারের হস্তশিল্পের সঙ্গে যুক্ত যারা তাদের নিয়ে একটা প্রদর্শনী হলো। ওই প্রদর্শনী উদ্বোধন করলেন রাজ্যপাল অধ্যাপক নুরুল হাসান, যাঁকে আপনারা এখান থেকে তাড়িয়ে দিয়েছিলেন। তিনি দ্বিতীয়বার রাজ্যপাল হয়ে ফিরে এসে এখানে এই মেলার উদ্বোধন করলেন। এই মেলাতে প্রত্যেকটি হস্তশিল্পী তাদের তৈরি জিনিস নিজেরা বিক্রি করেছেন এবং এই মেলায় ৫০ লক্ষ টাকার শিল্পজাত জিনিস বিক্রি হয়েছে। এইরকম প্রদর্শনী কোথায় হয়েছে, কোনও রাজ্যে হয়েছে দেখাতে পারবেন যে, যেখানে হস্তশিল্পীরা নিজেরা এসে বিক্রি করেছেন। অবশ্যি আমি মাননীয় সৌগতবাবুকে আন্তরিক ধন্যবাদ জানাই যে, তিনি অন্তত স্বীকার করেছেন যে, তন্তুজ এবং তন্তুশ্রী থেকে আমাদের লাভ হয়েছে। তবে মঞ্জুষা লাভ করতে না পারলেও লোকসান করছে না, আয়-ব্যয় সমান রেখেছে। আমরা একটা চর্মজাত শিল্প যথা লেদার শিল্প শুরু করেছি।

আশা করছি আগামী দু এক বছরের মধ্যে এই শিল্পে যথেষ্ট উন্নতি করতে পারবো এবং পশ্চিমবঙ্গ এবং পশ্চিমবঙ্গের বাইরের মানুষকে এই চর্মজাত জিনিস কেনাতে আকৃষ্ট করতে পারবো। আমরা এই ভাবে এগিয়ে যাবার চেষ্টা করছি বিরোধীপক্ষ থেকে তো অনেক কাগজ দেখালেন, তথ্য দেখালেন। আমি তাঁদের একটু বলতে চাই যে, আপনারা দয়া করে একটু কষ্ট করে ভারত সরকারের যে স্টাটিসটিক রিপোর্ট আছে সেটা পড়ুন। কাগজপত্র পড়ুন তাহলে দেখতে পাবেন যে গত বছরের ক্ষুদ্র শিল্প থেকে ৮৩৮ কোটি টাকার দ্রব্য উৎপাদিত হয়েছিল এবং এর থেকে বৈদেশিক মুদ্রা এসেছে ৮.৮ পার্শেন্ট। অষ্টম প্ল্যান ডকুমেন্ট যেটা বিভিন্ন রাজ্যে দিয়েছে, তাতে দেখা যাচ্ছে ভারত সরকারের রপ্তানি বাণিজ্যে পশ্চিমবঙ্গের ক্ষুদ্র শিল্প একটা বড় জায়গাতে রয়েছে। সারা ভারতবর্ষে ১৭ লক্ষ ইউনিট, সেইসব ইউনিটের ভেতরে সবচেয়ে আমাদের ইউনিট। আপনারা যে কর্মসংস্থানে কথা বললেন, সেই কর্মসংস্থানের ব্যাপারে বলছি এখানে ২১ লক্ষ ৫৪ হাজার ১০১ জন লোকের এই ক্ষুদ্র শিল্পের অধীনে কর্মসংস্থান হয়েছে।

[5-20 – 5-30 P.M.]

একজন থেকে পাঁচজন পর্যন্ত হওয়া উচিত নয় তবে আমরা চেষ্টা করছি যাতে আরো সহযোগিতা পাই, তাহলে আরো হবে। ঐরকম কোন সহযোগিতা আগে পেতাম না, এখন পাচ্ছি। আপনারা তো একবারও কেউ বললেন না হলদিয়া পেট্রকেমিক্যালসের ফলে পশ্চিমবাংলায় শিল্পের সত্যিই উন্নয়ন হবে—সেটা আপনারা বলেননি। আমরা আর একটু চেষ্টা করছি রেয়ণ্ড ফিলামেন্টের ব্যাপারে সেটা এলে পলিয়েস্টার যে সমস্ত ফ্যাব্রিক্স বাইরে থেকে আসে তার পরিবর্তে কাপড় জামা সেগুলি তৈরি করার চেষ্টা করছি; অবশ্য আপনাদের এই ব্যাপারে রাগ হতে পারে। কিন্তু পশ্চিমবাংলায় এতে কিছু কর্মসংস্থান হবে, বাজারে কিছু কম দামে মানুষ যাতে পায় এই ব্যবস্থাগুলি আমরা করছি। দুর্গাপুরের কথা একবারও আপনারা উল্লেখ করলেন না হয়ত আপনাদের লজ্জা হলো, ঐ যে মর্ডানাইজেশন হচ্ছে। সেখানে আমরা চেষ্টা করছি এবং স্থানীয় উৎপাদকেরাও চেষ্টা করছেন—হাওড়াতে স্থানীয় উৎপাদিকাদের দিয়ে করবার চেষ্টা করছি—তাই এ ব্যাপারে একটু লজ্জা হলে কি করে চলবে? সিল্ক উৎপাদনে আমরা শতকরা ৩ ভাগ এগিয়েছি, যার জন্য তাঁত শিল্পের কিছুটা অগ্রসর হচ্ছে। পশ্চিমবাংলার উন্নতি হলে আপনারাই তো পরিচয় দিতে পারবেন যে আমরা পশ্চিমবঙ্গের মানুষ—অবশ্য বহুকাল বাইরে যদি না যান আমি কি করতে পারি—এগুলির ব্যাপারে আপনারা একটু অগ্রাধিকারের চিত্রটা দেখবেন। একটা জায়গায় ত্রুটি রয়েছে যেটা অমরবাবু বলতে চেয়েছিলেন ক্ষুদ্র শিল্পে ৩৫ হাজার টাকা পর্যন্ত ল্যাণ্ড মেশিনারি থাকলে করা যাবে। কিন্তু ২ লক্ষ টাকা পর্যন্ত টিনি ইনডাস্ট্রি আছে। আমাদের অজস্র ইণ্ডাস্ট্রি আছে ৩৫ হাজার পর্যন্ত, কিন্তু কেউ ২/৪ কোটি টাকার করতে পারেননি। আপনারা দেখবেন তন্তুজের টার্ন ওভার হচ্ছে ৫৫ কোটি টাকা, তন্তুশ্রীর চেয়ারম্যান নিখিলানন্দ শর যিনি ঐখানে বসে আছেন, ওখানে টার্ন ওভার হচ্ছে ২৫ কোটি টাকা। কাজেই একটা ব্যবসা বড় হতে পারে, কিন্তু সে যখন তৈরি করবে তখন প্লান মেশিনারি ৩৫ হাজার টাকা পর্যন্ত হলেই হবে, সেটা সম্ভবপর। এটাও ডিফাইন করা আছে যে কোনটা ক্ষুদ্র শিল্প হবে, এটা ৮৩ সালে একবার চেঞ্জ হয়েছিল। '৮৩ সালের পরে এখনও এটা চলছে। ৩৫ হাজারের মধ্যে থাকলে

সেটা ক্ষুদ্র শিল্প। আপনারাও একটু দেখবেন মূল ত্রুটিটা কোথায়, শুধু যে ৩৫ হাজার তা নয় বিগত কয়েক বছর ধরে শিল্প ক্ষেত্রে কি নীতি ছিল—এক দিকে বলা হচ্ছে হাই টেকনোলজির হাইটেক আছে আর মাচার বাবা পাশাপাশি চলছে। এই তো হচ্ছে দেশে, আপনারা কি করে টেকাবেন। এই যদি অবস্থা হয় তাহলে শিল্প কি করে থাকবে—ঐ রকম একটা পরিবেশের মধ্যে? সেজন্য বলছি এখন সময় আছে, দেখছেন তো পরিবর্তন হচ্ছে, একটু মন-বদল করলে আপনারা জেনারেল স্ট্রিম অফ সোস্যাল লাইফে আসতে পারবেন। এবং এ ভাবে এগুলো আপনারা সুনামও পাবেন প্রশংসাও পাবেন। এই যে সৌগত বাবু বললেন দু-একটা প্রশংসাও করলেন এটা মন্দ নয়। আপনারা আর একটু চিন্তা করে দেখবেন বিশেষ করে আশোকবাবু যেটা বললেন—ইলেকট্রনিক্স নিয়ে আমাদের যে বই আছে তার তৃতীয় অনুচ্ছেদে বলা আছে, দয়া করে পড়বেন, ওখানে বলা আছে। কিন্তু উনি বলছেন বলা হয়নি টিল জানুয়ারি, ১৯৯০, ২৪৬৬ electronics schemes have been approved through S.L.T.C. করা হয়েছে। এ বছরে ৫০০ তার ভেতরে ৪০০-র উপর অ্যাপ্রুভড হয়ে গেছে, এগুলি হয়ত ঘড়ি, টেলিফোন, টি. ভি. তৈরি হয়েছে। আপনারা জানেন মাননীয় অর্থমন্ত্রী তাঁর বক্তৃতায় বলেছিলেন টি. ভি.-র ব্যাপারে একটা সমস্যা দেখা দিয়েছে—টি. ভি.-র ক্ষেত্রে ট্যাক্সটা ৮ পারসেন্ট আছে। সর্বভারতীয় ক্ষেত্রে সুপ্রীম কোর্টের একটা আইন আছে, সুপ্রীম কোর্টের একটা রুল আছে, সেজন্য আমরা বলেছি পশ্চিমবঙ্গে যাঁরা টি. ভি. তৈরি করবেন তাদের ৮ পারসেন্ট দিতে হবে, কিন্তু যারা এখানেই তৈরি করবেন তাদের জন্য ৪ পারসেন্ট ফেরত দিতে হবে। আমরা শিল্পকে বাঁচাবার চেষ্টা করছি, বাঁচাবার চেষ্টা করছি না যে তা নয়। কিন্তু আমাদের ব্যাপারটাতো বুঝতে হবে। আমাদের সবগুলিই তো অগ্রাধিকার, কৃষিতে, শিল্পে, গ্রামোন্নয়নে সবেতেই অগ্রাধিকার আপনারা তো একটা আর্বজনা রেখে গিয়েছেন, কিন্তু তারই মধ্যে দিয়ে যে আমরা এগিয়েছি এটা তো একটু সুখ্যাতি করবেন। এই কারণে আমরা বলছি আপনারাও একটু দেখুন যে দু-একজন বলেন, কি কারণে এটা বলেন জানিনা—প্রশাসন নিয়ে তো বলিনি, কারণ গোটাটাই অর্থাৎ শতকরা ১০০ ভাগই হচ্ছে ভালো। সুইডেমের যে ব্যাঙ্ক অ্যাকাউন্ট, যে ব্যাঙ্ক অ্যাকাউন্ট সীল করে দেওয়া হয়েছে পশ্চিমবাংলায় তার প্রভাব পড়বে না পশ্চিমবাংলার ভিতর। প্রশাসনের ওপর তলায় যদি এই রকম ঘটনা ঘটে বা হয় তো দু একটা হয়তো হাওড়া, হাওড়াও হয়তো আছে। আমাদের নজরে পড়লে সেগুলোকে দেখবো। কিন্তু প্রশাসন সাহায্য না করলে এই অগ্রগতি পশ্চিমবাংলায় হতো? শুধু অফিসারদের দোষারোপ করে কিছু লাভ হবে না। আমরা জানি, আমাদের দৃষ্টিভঙ্গী হচ্ছে জনসাধারণ, জনপ্রতিনিধিরা এবং প্রশাসনকে একসঙ্গে নিয়ে চলা তো আমরা সবাই মিলিতভাবে অগ্রসর হয়েছি বলেই ভারতবর্ষের একটা জায়গায় গেছি। আপনারা সেই দৃষ্টিভঙ্গী নিতে পারছেন না, আপনারা ইতিবাচক দৃষ্টিভঙ্গী নিতে পারছেন না যার জন্য আপনারা হতাশায় ভুগছেন। কেবল পশ্চিমবাংলার বাইরেও দেখছেন না এবং ভিতরেও দেখতে পাচ্ছেন না। আমি আশা করি এই অগ্রগতি আপনারা দেখবেন এবং যেসব কাট মোশন ইত্যাদি আপনারা এনেছেন সেই কাট মোশনগুলির সম্বন্ধে আমি বলব যে পশ্চিমবাংলার মানুষের দিকে তাকিয়ে আপনারা প্রত্যাহার করে নেবেন। আর যদি না করেন তাহলে আমি সমর্থন করতে পারছি না। আমি আশা করছি পশ্চিমবঙ্গের জনগনের দিকে তাকিয়ে আপনারা অনুমোদন করে দেবেন। এইটুকু আপনাদের কাছে প্রার্থনা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Deputy Speaker** : Now I put all the cut motions to vote.

The motions of Shri Saugata Roy, Shri Apurbalal Majumder and Shri Sultan Ahmed that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Shri Achinta Krishna Ray that a sum of Rs. 82,20,37,000 be granted for expenditure under Demand no. 73, Major Heads : "2851—Village and Small Industries (Excluding Public Undertakings), 4851—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) and 6851—Loans for Village and Small Industries (Excluding Public Undertakings)"

(This is inclusive of a total sum of Rs. 20,55,09,000 already voted on account in March, 1990),

was then put and agreed to.

**Mr. Deputy** : Now discussion on Demand No. 49 & 50.

**DEMAND NO. 49 & 50**

**শ্রী প্রভাসচন্দ্র ফাদিকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ৩১শে মার্চ এর ৪৯ নং এবং ৫০ নম্বর দাবি উত্থাপন করেছি। সেই বাজেট ভাষণের মধ্যে কিছু ভুল ত্রুটি থাকার জন্য সেগুলিকে সংশোধনের জন্য অনুরোধ করছি। ৪৯ নং ডিমাণ্ডের পঞ্চম পৃষ্ঠায় অষ্টম লাইনে সেখানে আছে, ২০০ এর বদলে হবে ২২,০০০। নবম পংক্তিতে আছে ২৪৩০, এর বদলে হবে ২৪ হাজার ৩০০। আর ইংরাজি অনুবাদে ৪৯ নং দাবিতে ষষ্ঠ পৃষ্ঠায় প্রথম থেকে ১০ লাইনে ২,০০০ এর জায়গায় হবে ২২,০০০, ২,৪৩০ এর জায়গায় ২৪ হাজার ৩০০। আর এদিকে ৫০ নং দাবিতে ইংরাজী অনুবাদে তার চতুর্থ পৃষ্ঠায় অনুচ্ছেদে পঞ্চম পংক্তিতে এক সেখানে দশের বদলে হবে ৬। পঞ্চম পৃষ্ঠায় প্যারাগ্রাফ সিরিয়াল ৩ নং পংক্তিতে সেখানে সদস্য আছে সেখানে হবে সদস্য সংখ্যা। তারপরে অষ্টম অনুচ্ছেদে যেখানে ৫২ হাজার ২৫০ আছে সেখানে ৫৯ হাজার ২৫০ হবে। পঞ্চম পৃষ্ঠা থেকে ষষ্ঠ অনুচ্ছেদে প্রথম পংক্তিতে স্টেট শব্দটা বাদ যাবে। আর কাট মোশনগুলি যখন আলোচনা হবে তখন আমি সেই বিষয়ে বলব।

**Mr. Deputy Speaker** : Now there are 3 cut motions to Demand No. 49 which has already been moved. All the cut motions are in order.

| | |
|---|---|
| **Shri Apurbalal Majumdar**<br>**Shri Sultan Ahmed** | Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100— |

**Mr. Deputy Speaker :** There are 4 cut motions to Demand No.50 which has already been moved. All the cut motions are in order.

Shri Saugata Roy
Shri Apurbalal Majumdar
Shri Sultan Ahmed
Shri Amar Banerjee

} Sir, I beg to move that the Amount of the Demand be reduced by Rs. 100—

[5-30 – 5-40 P.M.]

**ডাঃ মানস ভূইঞ্যা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় বিভাগের মন্ত্রী প্রভাস ফাদিকার তার দপ্তরের ব্যয়-বরাদ্দ আজকে পেশ করেছেন এবং বিতর্ক শুরু হয়েছে। অত্যন্ত গুরুত্বপূর্ণ দপ্তর, এই কারণে যে দপ্তরের অধীন এবং যে দপ্তরের দেখাশোনার দায়িত্ব প্রভাসবাবুর, সেই দপ্তরের যাদের জন্য এত টাকা পয়সা খরচা হয় তারা সব অবলা জীব। কিন্তু যারা এই দপ্তরের দেখাশুনা করেন, তারা কিন্তু বাক্যহীন নন। সেই বাক্যবান মহাপুরুষরা মন্ত্রী মহাশয়ের দপ্তরে বসে যে ভাবে এই এনিমেল রির্সোসেস ডেভেলপমেন্টে যে স্বজন পোষন দূর্নীতি এবং স্বেচ্ছাচারিত চালাচ্ছেন তা সমস্ত লজ্জাকেও লজ্জা দিতে পারে। স্বর্গত ডাঃ বিধানচন্দ্র রায়ের যে স্বপ্ন ছিল আজকে যদি আমরা পর পর আলোচনা করি, তাহলে দেখব তার সমস্ত পরিকল্পনাগুলি বিশেষ করে দুগ্ধ সরবরাহ পরিকল্পনা আজকে কি পর্যায়ে এবং কি পরিস্থিতিতে এসেছে। মাননীয় মন্ত্রীর ইচ্ছা আছে কি না জানিনা এবং ইচ্ছা সত্ত্বেও এই ধরনের ঘটনা ঘটছে। তিনি একটা দলের প্রতিনিধি হিসাবে হয়ত কিছু করতে পারছেন না, নতুবা তার মনের ইচ্ছার বিরুদ্ধে এই ঘটনা ঘটে যাচ্ছে। কিন্তু যেসব ঘটছে তার দপ্তরে, ভয়ঙ্কর বিপদজনক সব ঘটনা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এক এক করে যদি আমি বিষয়গুলো পর্যালোচনা করি, তাহলে দেখব শহরের দুগ্ধ সরবরাহ থেকে প্রাণী সম্পদের রক্ষনাবেক্ষনে সমস্ত ক্ষেত্রে একই অবস্থা। বাজেটের মধ্য দিয়ে উনি অনেক সংখ্যাতত্ত্ব বলার চেষ্টা করেছেন। আপনি শুনলে চমকে উঠবেন স্যার, সংবাদপত্রের শিরোনামে প্রতিদিন একটা খবর দেখা যায়ই, দুধ পাওয়া যাচ্ছে না। আবার দুধ পাওয়া গেলেও কখনো দুধের বোতলে ছুচো, কোনটায় ইঁদুর, সাপ, ময়লা এমন কি কাদাও পাওয়া যায়। মাননীয় সদস্য লক্ষ্মীবাবু এখানে নেই, নাম করে বলা উচিত নয়, তাকে মিল্ক কমিশনার চিঠি দিয়েছেন স্যার কলকাতায় দুধের আকাল, কলকাতা মহানগরীর আশে পাশে দুধের আকাল, বাচ্চা শিশুদের দুধ দেওয়া যাচ্ছে না। জেলাতেও ইদানীং এমন এক অবস্থা দেখা যাচ্ছে প্রাক্তন মন্ত্রী শ্রী যতীন চক্রবর্তী এক সময় অভিযোগ করেছিলেন সরকারের বিরুদ্ধে, শুধু কংগ্রেস বা সাধারণ মানুষেরই অভিযোগ নয়। তার সঙ্গে আমরা দেখছি উন্মাদ দুগ্ধ কমিশনার জে. পাল মহাশয়কে। বিধান সভার মাননীয় সদস্য শ্রী লক্ষ্মী কান্ত দে, রিসেপশন কমিটির চেয়ারম্যান, সেভেন্থ অল ইণ্ডিয়া এস এফ আই কনফারেন্স, ৭৯/৩এ, আচার্য জগদীশচন্দ্র বোস রোড, কলিকাতা ১৪, তাঁকে চিঠি লিখে বলছেন যে ২৩/২/৮৯ তারিখে আপনি ২০০ লিটার দুধ পাবেন, ২৪/২/৮৯ তারিখ থেকে ২৮/২/৮৯ তারিখ পর্যন্ত ২৫০ লিটার করে দুধ পাবেন, সেটা হচ্ছে মোট ১ হাজার ২৫০ লিটার ডবল টোন দুধ। তারপর ১/৩/৮৯ এবং ২৭/৩/৮৯ তারিখে ২০০ লিটার করে দুধ পাবেন। কি ভয়ঙ্কর ব্যাপার, যেখানে বাচ্ছা শিশুরা দুধ খেতে পাচ্ছে না সেখানে এস এফ আই শিশু বাচ্ছাদের মাননীয় মন্ত্রী এবং দুগ্ধ কমিশনারকে দুধ খাওয়াতে হবে। তিনি তাঁদের দুধ দিলেন। এত বড় ক্রিমিন্যাল অফেন্স আর কিছু হতে পারে না। মিল্ক কমিশনারকে কোমরে দড়ি বেঁধে প্রকাশ্য রাস্তায় ঘোরান উচিত। যখন কলকাতায় দুধের আকাল, যখন বাচ্ছা শিশুরা দুধ

পাচ্ছে না, সারা পশ্চিমবঙ্গে দুধের আকাল পড়েছে তখন এই ভয়ঙ্কর ব্যাপার চলছে। এই মন্ত্রীকে গ্রেপ্তার করা হোক, দুগ্ধ কমিশনারকে কোমরে দড়ি বেঁধে প্রকাশ্যে কলকাতা শহরে ঘোরানো দরকার। আমার ভাবতে লজ্জা হয় যে আপনি একজন সংস্কৃত পণ্ডিত, একজন অধ্যাপক। আপনি মেদিনীপুর জেলার কলঙ্ক। এই অবস্থায় আজকে আপনি দুগ্ধ দপ্তরকে নিয়ে গেছেন। আর একটা অর্ডার বলছি, এ আর একটা ভয়ঙ্কর ব্যাপার। আপনি এস এফ আই বাচ্ছাদের চুক চুক করে মাইপোষে দুধ খাইয়েছেন, তাতে আপনি ক্ষান্ত হননি, আবার অর্ডার দিয়েছেন—ধর্মীয় ব্যাপার হলে, সংবেদনশীল ব্যাপার হলে বলা উচিত নয়, কোনও মাইনরিটি কমিউনিটি মুসলিম প্রতিনিধিদের পক্ষ থেকে আবেদন হলে আমার আপত্তি থাকত না, কিন্তু কতকগুলি বেছে বেছে তথাকথিত মার্ক্সবাদী ক্লাব-এর অনুকূলে অর্ডার করা হয়েছে। গত বছরের মত এই বছরে কাউকে ১৫০ লিটার, জুগ্নু স্পোর্টি ক্লাবকে ৭০০ লিটার, ডন স্পোর্টি ক্লাবকে ৩০০ লিটার, এইভাবে দুধের অর্ডার করে দেওয়া হলো কিসের ভিত্তিতে। আজকে মাইনরিটি কমিউনিটির যদি কোনও রিপ্রেজেনটেটিভ, সংখ্যালঘু সম্প্রদায়ের কোনও মানুষ রাজনীতির ঊর্ধে দাঁড়িয়ে এই কথা বলতেন, ইদুজ্জুহার ব্যাপারে, সাংস্কৃতিক ধর্মীয় ব্যাপারে যদি সরাসরি কেউ দরখাস্ত করতেন তাহলে আমাদের আপত্তি থাকত না। কিন্তু তা না করে কতকগুলি বেছে বেছে ক্লাবকে দিলেন। এই কমিশনার কি ভূত, প্রেত, না, দানব? এই হাউস থেকে এঁর সম্পর্কে একটা সিদ্ধাত নেওয়া দরকার। মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কিনা জানি না, আপনার এই কমিশনার কার আশীর্বাদ পুষ্ট হয়ে এইসব লঙ্কাকাণ্ড করছেন? হয় আপনি অন্ধ, কালা, বোবা, তা না হলে এই নক্কারজনক ভ্রষ্টাচারকে মদত দিতেন না, আপনার রাজনৈতিক অস্তিত্ব ভুলে গিয়ে মানুষ হিসাবে এর প্রতিবাদ করতেন। দুঃখের বিষয় আমরা তা দেখলাম না। ১৯৭৭ সালে গরুর দুধের দাম ছিল প্রতি লিটারে ৩.৮০ টাকা, সেই দুধ আজকে ১৯৮৯ সালে ৮.৮০ টাকায় এসে দাঁড়িয়েছে জল সমেত—১ ভাগ দুধ আর ৩ ভাগ জল। মোষের দুধ ছিল ৪ টাকা, আজকে ১৯৮৯ সালে সেটা হয়েছে ৯.৮০ টাকা। তার সঙ্গে কমিশনার সাহেব যুক্ত করে বললেন শিশি বোতলে যদি দুধ সরবরাহ করা হয় এবং সেই দুধ যদি খারাপ হয় তাহলে আপনারা পর্যালোচনা করে সেই দুধ ফেরত নেবেন, তার পরিবর্তে আবার দুধ দেওয়া যেতে পারে এই অর্ডার করলেন।

[5-40 – 5-50 P.M.]

আবার তার পাশাপাশি একটা অর্ডার বের করলেন। যদি পলিপ্যাকে দুধ সরবরাহ করা হয় এবং সেই পলিপ্যাকের দুধ যদি খারাপ হয় তাহলে সেই দুধ ফেরত নেওয়া হবে না এবং দুধের দাম'ও ফেরত দেওয়া হবে না। এই অর্ডারটা তিনি করলেন। তার মানে কি? এই দুধ দেওয়া নেওয়ার ব্যাপারে যারা ওয়াকিবহাল আছেন তারা জানেন যে, এই শতকরা ৯০ ভাগ দুধ এই পলিপ্যাকে সরবরাহ করা হচ্ছে। উদ্দেশ্য কি? পচা, ইঁদুর ভরা, নোংরা দুধ দেব, জনসাধারণের বলার কোনও অধিকার থাকবে না। কারণ, অর্ডার করে দিলাম পলিপ্যাকের দুধ খারাপ হলে মূল্য ফেরত দেওয়া হবে না এবং দুধ'ও ফেরত নেওয়া হবে বা এর চেয়ে বড় ডাকাতি আর কি হতে পারে? সরকারি দপ্তরে এর চেয়ে বড় বঞ্চনা আর কি হতে পারে? মাননীয় মন্ত্রী মহাশয় এর উত্তর দেবেন। এখানেই শেষ নয়—আর একটি অর্ডার ডেপুটি মিল্ক কমিশনার জে. পাল করেছেন। উনি বিখ্যাত মানুষ। বহুদিন ধরে কর্তৃত্ব

করে যাচ্ছেন। উনি সরকারি উকিলদের কয়েক বোতল ঘি সরবরাহ করার অর্ডার করছেন। কেন? না, These have been supplied for free distribution in order to pursuade the departmental law suits of different cases. একি কথা? সরকারি উকিলদের উনি ঘুস দিতে বলছেন কয়েক বোতল ঘি, যাতে করে সেই উকিলরা দয়া পরবশ হয়ে সরকারি এই দপ্তরের কেসগুলি ভাল করে পারসু করেন। এর থেকে বিপজ্জনক কোনও ঘটনা ইদানীংকালে কোন দপ্তরে ঘটেছে? এর চেয়ে কোনও বিপজ্জনক ঘটনা আগে ঘটেছে? সরকারি উকিলদের উৎকোচ দিতে হবে। এস. এফ. আই. বাচ্ছাদের দুধ খাওয়াতে হবে, কিছু কিছু প্রতিষ্ঠিত মার্ক্সবাদী কমুনিষ্ট পার্টির ছত্র-ছাওয়ায় আশ্রিত ক্লাবকে দুধ দিতে হবে। এর জন্যই কি আমরা বাজেটকে সমর্থন করব? এর জন্যই কি আমরা বাজেটের টাকা বাড়াব? এই বাজেটকে সমর্থন করে আপনার হাতকে শক্ত করব? এই জিনিস কখনো হতে পারে না। বিধানচন্দ্র রায়ের স্বপ্ন আজকে এই মান্যবর মন্ত্রীর হাতে পড়ে কিভাবে দিনের পর দিন তিল তিল করে শেষ হয়ে যাচ্ছে সেটা আপনারা একটু লক্ষ্য করে দেখুন। কতকগুলি অপদার্থ, দুর্নীতিবাজ, ডাকাতে এই দপ্তর, অফিস ভরে আছে। এই অপদার্থ বিভাগকে আপনার পৃষ্ঠপোষকতা আরো চরম সীমায় নিয়ে গেছে। কিছু দিন আগে একটা স্টাডি রিপোর্ট তৈরি হয়েছে। তাতে দেখা যাচ্ছে হরিণঘাটা দুগ্ধ প্রকল্পের অর্দ্ধেক গরুই টিউবারকুলেসিস রোগে ভুগছে। তাদেরকে ঠিকমতো মেনটেণ্ড করার জন্য সঠিক ভাবে ট্রিটমেন্ট করার ব্যবস্থা পর্যন্ত নেই। মাদার ডেয়ারি না থাকলে পশ্চিমবাংলায় দুধের অবস্থা কোথায় গিয়ে দাঁড়াতো সেটা আপনারা একটু চিন্তা করে দেখুন। ন্যাশন্যাল ডেয়ারি ডেভেলপমেন্ট করপোরেশনের প্রত্যক্ষ মদত না থাকলে সারা পশ্চিমবাংলায় এক ফোঁটা দুধ'ও পাওয়া যেত না। গ্রামাঞ্চলে যেটুকু পাওয়া যাচ্ছে তার জন্য মিল্ক কো-অপারেটিভ গড়ে তোলার কোনও উদ্যোগ নেওয়া হচ্ছে না। মাননীয় মন্ত্রী গ্রামাঞ্চলের লোক। তিনি আমার জেলার লোক। তিনি শহরের লোক নন। আজকে যেভাবে যে প্রথায় এবং যে গতিতে অ্যানিম্যাল হাসব্যাণ্ড্রি ডিপার্টমেন্টের ইউনিটগুলিকে অ্যাসট্যাবলিস করতে পারতাম গ্রামাঞ্চলে, তা কিন্তু করা যাচ্ছে না। আজকে অধিকাংশ সময়ই প্রাকৃতিক দুর্যোগ দেখা যাচ্ছে। খরা'ই বলুন আর বন্যাই বলুন, অধিকাংশ সময় এটা দেখা যাচ্ছে। গ্রামাঞ্চলে গরু, মোষের মূল খাদ্যই হচ্ছে খড়। প্রতি বছরই এই খড়ের অভাব দেখা যাচ্ছে গ্রামাঞ্চলে। গ্রামের প্রতিনিধিরা এটা ভালো করে বুঝবেন। এই বিষয়টি আমি অনেকবার উল্লেখ করেছি। গত বছর সাংঘাতিক খরা হলো। সেই সময় সরকারি দপ্তর থেকে ফডার দেওয়ার কথা হলো। কিন্তু সেই ফডার ঠিকমতো দেওয়া হচ্ছে না এবং যা'ও বা দেওয়া হচ্ছে তার পরিমান অত্যন্ত কম। এই বিষয়টি দেখার জন্য আমি মাননীয় মন্ত্রীকে অনুরোধ করব। আমি ভেটিরিনারি ডাক্তারদের সম্বন্ধে আর একটি কথা বলব। ব্লকে ব্লকে এই ডাক্তারদের যে অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হচ্ছে তার সংখ্যা সত্যিই খুব অপ্রতুল।

আমরা, মানুষরা কোনও যন্ত্রনা হলে হয় প্রাইমারি হেলথ সেন্টারে না হয় কোলকাতায় ছুটলাম যন্ত্রনা নিরসনের জন্য কিন্তু গরু, মোষ ইত্যাদি অবলা জন্তুরা তাদের যন্ত্রনার কথা বলতে পারে না। তাই এ ক্ষেত্রে আমাদের দায়িত্ব অনেক বেশি। আমার প্রস্তাব হলো ভেটেরেনারি ডাক্তারদের অনেক বেশি বেশি করে অ্যাপয়েন্টমেন্ট দিয়ে ব্লকে ব্লকে তাদের

পাঠানো হোক এবং ভেটেরেনারি ট্রেনিং ইউনিটগুলিকে ডিসেন্ট্রালাইজ করে আরো সাব সেন্টার করে সেগুলিতে ট্রিটমেন্ট ফেসিলিটিস বাড়ানো যায় কিনা ভেবে দেখুন। স্যার, আমরা স্বীকার করি বা না করি গ্রামাঞ্চলের মানুষের চিকিৎসার ক্ষেত্রে হাতুড়ে ডাক্তারদের একটা প্রয়োজনিয়তা আছে। বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গী থেকে তাদের তিরষ্কার করলেও বাস্তবে তাদের অস্বীকার করা যায় না। ঠিক তেমনি ভাবে পশ্চিমবাংলার ৪১ হাজার গ্রামে যে সমস্ত হাতুড়ে পশু চিকিৎসক আছেন তাদের কাজকর্ম বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গী থেকে সমালোচনা করলেও বাস্তবে একথা অস্বীকার করা যায় না যে তাদের জন্য গ্রামাঞ্চলে গরু, মোষ ইত্যাদিরা বেঁচে আছে। আমার তাই প্রস্তাব, তাদের জন্য রিফ্রেশার কোরস করে তাদের শিক্ষিত করে এবং স্বীকৃতি দিয়ে ও তাদের বেশি বেশি করে কিটস দিয়ে, ঔষধপত্র দিয়ে গ্রামাঞ্চলে গবাদি পশু চিকিৎসার ব্যবস্থা করা যায় কিনা সেটা একটু চিন্তা করে দেখবেন। এই প্রসঙ্গে আমি আপনাকে আর্টিফিসিয়াল ইনসেমিনেসানের ব্যাপারটিও একটু দেখতে বলছি। এই কাজটি আরো ব্যাপকভাবে করা দরকার। একটা ব্যাপার যেটা আমাদের জেলায় চালু আছে সেটা হচ্ছে কোনও ব্যক্তি যদি ইন্টারেষ্টেড হন তিনি সরকারি অনুমতি নিয়ে সিমেন প্রিজারভ করতে পারেন এবং ব্যক্তিগত উদ্যোগে সেটা তিনি করতে পারেন। কিন্তু বাস্তবে দেখা গিয়েছে যে যারা আর্টিফিসিয়াল ইনসেমিনেসান ব্যক্তিগত পর্যায়ে করার জন্য এগিয়ে যান তারা সরকারি পর্যায়ের সাহায্য ও সহযোগিতা পান না। মাননীয় মন্ত্রী মহাশয়কে এই বিষয়টি একটু দেখবার জন্য অনুরোধ জানাচ্ছি। তার কারণ দেশি গাই গরুর চেয়ে শঙ্কর জাতীয় গরু রাখার প্রবণতা গ্রামাঞ্চলে আছে কিন্তু সঠিকভাবে তা রাখার পরিবেশ তারা পাচ্ছেন না। সেখানে তারা চিকিৎসা ব্যবস্থাও সঠিকভাবে পাচ্ছেন না। আর্টিফিসিয়াল ইনসেমিনেসানের ক্ষেত্রে কিছু কিছু জায়গায় সমস্যা আছে, আপনার কাছে আবেদন, এই পর্যায়ে সাহায্য করা যায় কিনা ভেবে দেখবেন। তা ছাড়া ভ্যাকসিনেসানের ক্ষেত্রে ইদানিংকালে যে সমস্যা দেখা দিয়েছে সেটা আপনি মেদিনিপুরের লোক, আপনি জানেন। হঠাৎ হঠাৎ করে দেখা যাচ্ছে যে গরুর লেজ খসে যাচ্ছে। ভেটেরেনারি সার্জেনদের সঙ্গে পরামর্শ করেছিলাম কিন্তু তারাও সঠিকভাবে কারণটা ডিটেক্ট করতে পারছেন না। এ ব্যাপারে আপনার কাছে কোনও রিপোর্ট আছে কিনা জানি না কিন্তু এটা একটা মড়কের মতন দেখা দিয়েছে। এটা কেন হচ্ছে সেটা খুঁজে বার করে দেখা দরকার। লাঙ্গল চষা যে সমস্ত গরু সেগুলি বেশি করে এ্যাফেক্টেড হচ্ছে। এটা বোরো চাষের ব্যাপারে ইনসেকটিসাইটিস ব্যবহারের জন্য হচ্ছে, না, এটা কোনও রকম ভাইরাল ডিজিজ, না অন্য কোনও ব্যাপার সেটা স্থানীয় ভেটেরেনারি চিকিৎসকরা ধরতে পারছেন না। আপনার কাছে অনুরোধ, আপনি একটি বিশেষজ্ঞ দল সেখানে পাঠান। আপনার দপ্তরে নিশ্চয় খবর এসেছে, হঠাৎ হঠাৎ করে গরুর ল্যাজ খসে যাবার জন্য সেখানে একটা আতঙ্ক দেখা দিয়েছে। আশা করি বিষয়টি আপনি দেখবেন। মাননীয় মন্ত্রী মহাশয় মেদিনিপুর জেলার লোক কাজেই তাঁর কাছে মেদিনিপুর মিল্ক কো-অপারেটিভ সোসাইটির কথা না বললে অন্যায় করা হবে। এই সোসাইটি যে পর্যায়ে আছে তাকে আরো উন্নত পর্যায়ে নিয়ে যাওয়া যায় কিনা সেটা দেখতে বলছি। আমাদের জেলা সর্ব বৃহৎ কৃষিপ্রধান জেলা। এই জেলাতে দুগ্ধ উৎপাদন ও দুগ্ধ সরবরাহ আরো বেশি করে বাড়ানো যায় কিনা এবং এরজন্য কোনও ইনসেনটিভ প্রোগাম নেওয়া যায় কিনা সেটা আপনাকে ভাবতে বলছি।

[5-50 – 6-25 P.M.] (including adjournment)

অপারেশন ফ্লাড প্রোগ্রাম যে ধরণের উন্নয়ন কর্মসূচী আপনাদের নেবার কথা ছিল, উত্তরবঙ্গের জেলাগুলো থেকে আরম্ভ করে, দক্ষিণ বঙ্গের জেলাগুলোতে, আমাদের বাস্তব অভিজ্ঞতায় আমরা দেখতে পাচ্ছি, আপনার দপ্তর সঠিক ভাবে তা করতে পারছে না। কোথায় ত্রুটি, কোথায় গলদ, সেটা আপনার কাছ থেকে আজকে শুনতে চাই। যেমন করে উত্তরবঙ্গের হিমুল, একটা সর্ব বৃহৎ মিল্ক প্রোডাকশন সেন্টার ছিল, কো-অপারেটিভ ছিল, সেটা প্রশাসনের দুর্নীতি, অবহেলা এবং অপদার্থতার জন্য আজকে উওঃ্যঃ এই সর্ব বৃহৎ মিল্ক প্রোডাকশন ইউনিটটা স্তব্ধ হয়ে গেছে। আপনি কোনও রকম হস্তক্ষেপ করলেন না। নীরব দর্শকের ভূমিকায় বসে থেকে, সমস্ত কিছু পোষন করলেন, এবং তোষণ করলেন, কোনও পদক্ষেপ নিলেন না। পাশাপাশি বিভিন্ন গ্রাম উন্নয়নের কর্মসূচীতে গবাদি পশু উন্নয়নের যে কর্মসূচী গ্রহণ করা যায়, যেমন ধরুন আই. আর. ডি. পি.'র মাধ্যমে গবাদি পশু কিনতে পারে, সেই সুযোগ পরিকল্পনায় রয়েছে, কর্মসূচীর মাধ্যমে হতে পারে, কিন্তু বাস্তবে আমরা কী দেখতে পাচ্ছি, এক শ্রেণীর অসাধু ব্যাঙ্ক ম্যানেজার এবং পঞ্চায়েতের কর্তাব্যক্তিদের যোগসাজসে আদিবাসী এবং তফসিল সম্প্রদায় ভুক্ত মানুষকে ঠকিয়ে এক জোড়া বলদকে চার পাঁচ বার ধরে দেখিয়ে সাবসিডির টাকা চার পাঁচ বার ধরে নিয়ে নিচ্ছে এবং লোনের অংশটা ব্যাঙ্ক রেখে দিচ্ছে। এর ফলে আই. আর. ডি. পি সঠিক ভাবে রূপায়ণ হচ্ছে না। আপনি আপনার দপ্তরকে পশুপালন দপ্তর নাম পরিবর্তন করে অ্যানিম্যাল রিসোর্স ডেভেলপমেন্ট দপ্তর করেছেন, যেমন কেন্দ্রীয় সরকার হিউম্যান রিসোর্স ডেভেলপমেন্ট দপ্তরে করেছে। যদি সত্যিই অ্যানিম্যাল রিসোর্সকে বাড়াতে চান, রিসোর্স ফুল করতে চান, তাহলে আপনারে পরিকল্পনা মাফিক কাজ করতে হবে। তা নাহলে আপনি যে ভাবে আপনার দপ্তরকে পরিচালিত করছেন, ডাঃ বিধানচন্দ্র রায়ের স্বপ্নকে যে ভাবে কলঙ্কিত করেছেন এবং বিধানচন্দ্র রায়ের পরিকল্পনাকে যে ভাবে স্তব্ধ করে দিয়েছেন, আজকে তাকে আবার পুনরুজ্জীবিত করতে হলে আপনাদের সেচ্ছাচারিতা বন্ধ করতে হবে, প্রশাসনের সেচ্ছাচারিতা যদি বন্ধ না হয় তাহলে সমস্ত পরিকল্পনা ছত্রে ছত্রে শুধু লেখা থাকবে, কিছু অঙ্কের মধ্যে সীমাবদ্ধ থাকবে, আসলে কার্যকরী হবে না। সেই জন্য এই অপদার্থ, সেচ্ছাচার, দুর্নীতিগ্রস্ত প্রশাসনের এই ব্যয়বরাদ্দকে বিরোধিতা করে এবং আমাদের সমর্থনে যে সমস্ত কাট মোশন এসেছে, সেইগুলোকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেঃ স্পিকার ঃ** এখন বিরতি, হাউস আবার ৬-২৫ মিঃ বসবে।

**(The House was adjourned till 6-25 P.M.)**

**(After Adjournment)**

[6-25 – 6-35 P.M.]

**শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য মানস ভূঁইঞ্যা যেভাবে বলে গেলেন তাতে আমার মনে হলো যে, উনি প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত রাষ্ট্রমন্ত্রী শ্রী প্রভাস ফাদিকারের বাজেট ভাষণটি পড়বার সময় পান নি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মানসবাবু শুরু করলেন বিধান রায়ের স্বপ্ন দিয়ে। অথচ উনি জানেন না

যে, হরিণঘাটাকে বিধান রায় এক্সপেরিমেন্ট হিসাবে ধরে ছিলেন। অবশ্য উনি জানবেন কি করে, ওঁর তো তখন জন্মই হয়নি। তাই উনি বললেন বিধান রায়ের স্বপ্ন ছিল হরিণঘাটা। তারপরেই উনি বললেন, বিভিন্ন ক্লাবে দুধ দেওয়া হচ্ছে। বিভিন্ন ক্লাবের জেরক্স কপি দেখালেন। এমন ভাবে দেখাতে শুরু করলেন যে, আমার মনে হলো একটা জেরক্স কারখানাই বোধ হয় ওদের অফিসে বসিয়ে দিয়েছেন। তা ওঁকে আমি বলি ক্লাবকে দুধ তো এবছর প্রথম দেওয়া হচ্ছে না, রমজান মানে ক্লাবের মাধ্যমে প্রতি বছরই সংখ্যালঘু সম্প্রদায়ের মধ্যে দুধ বন্টন করা হয়। উনি এস. এফ. আই'র কথা বললেন। গত বারেও বলেছিলেন, ওটা নতুন কিছু বললেন না। পুরোন টেপরেকর্ডার বাজিয়ে গেলেন, তার আর আমি কি উত্তর দেব? তারপর বললেন, দুধের দাম বাড়ানো হয়েছে। উনি খবর রাখেন না যে, কলকাতা শহরে তথা পশ্চিমবঙ্গে দুধের দাম কত। উনি আরো খবর রাখেন না যে, দুধের সংগ্রহ মূল্য কত, উৎপাদন খরচ কি পড়ছে এবং কি দামে বিক্রি করা হচ্ছে। চাষীদের কাছ থেকে ৪ টাকা এবং সোসাইটি গুলির কাছ থেকে ৪ টাকা ৫৩ পয়সা লীটার দরে দুধ সংগ্রহ করা হচ্ছে, তারপর চিলিং কস্ট আছে, ট্রান্সপোর্ট কস্ট আছে, প্রসেসিং কস্ট আছে, প্যাকিং কস্ট আছে, ডিস্ট্রিবিউশন কস্ট আছে, এই সব নিয়ে পড়ছে উৎপাদন খরচ ৭ টাকা ৫৬ পয়সা। অথচ কলকাতা শহরে কত দামে দুধ বিক্রি করা হচ্ছে? ৩ টাকা ৩০ পয়সা প্যার লিটার। সাবসিডাইজড রেটে বিক্রি করা হচ্ছে। সারা ভারতবর্ষের মধ্যে কলকাতায় সব চেয়ে কম দামে দুধ দেওয়া হয়। এসব কিছুই উনি জানেন না, এক্সটেমপোর কতগুলি কথা বলে গেলেন, বাজেট বইটিও না পড়ে। মন্ত্রী মহাশয়ের বাজেট ভাষণের মধ্যে এই সমস্ত কিছু দেওয়া আছে। এর মধ্যে দেওয়া আছে যে, আমাদের এই রাজ্যে এই সমস্ত জিনিসের উৎপাদন কি ভাবে বেড়েছে। ওঁদের আমলে ১৯৭৬-৭৭ সালে পশ্চিম বাংলায় দুধের উৎপাদন ছিল ১০.৬৪ লক্ষ টন; আর বামফ্রন্ট আমলে ১৯৮৮-৮৯ সালে পশ্চিম বাংলায় সেই দুধের উৎপাদন বেড়ে হয়েছে ২৭.০৪ লক্ষ টন। এ বছর মার্চ মাস পর্যন্ত উৎপাদন বেড়ে হয়েছে ৩০.০০ লক্ষ টন। ৮ম পরিকল্পনার উৎপাদনের লক্ষ্য মাত্রা ধার্য হয়েছে ৪০.০০ লক্ষ টন। তারপর ডিমের উৎপাদন কি পরিমাণ বেড়েছে? ওঁদের আমলে ১৯৭৬-৭৭ সালে পশ্চিম বাংলার ডিমের উৎপাদন ছিল ৬৭ কোটি ৬০ লক্ষ। আর আজকে বামফ্রন্ট আমলে পশ্চিম বাংলায় ২২০ কোটি ৮০ লক্ষ ডিম উৎপন্ন হচ্ছে। এই যে বিপুল পরিমাণ উৎপাদন বৃদ্ধি হচ্ছে, এই খবর মাননীয় সদস্য রাখেন না, তাই উনি ঐসব-কথা বলে গেলেন। উনি বললেন গবাদি পশু নাকি উনি দেখতেই পাচ্ছেন না। অবশ্য হিসাব-পত্র না দেখলে দেখবেন কি করে? সারা ভারতবর্ষে গত ১০ বছরে যেখানে গবাদি পশুর বৃদ্ধির গড় হার হচ্ছে ৬.০২ শতাংশ, সেখানে পশ্চিম বাংলার সেই হার হচ্ছে ৩১.৭৫ শতাংশ। ওঁরা এটা দেখতে পেলেন না। ব্রয়লার মুরগীর উৎপাদনের ক্ষেত্রে এ রাজ্য তার লক্ষ্য মাত্রা ছাড়িয়ে গেছে এবং ডিম উৎপাদনের ক্ষেত্রে এই রাজ্য সর্ব ভারতীয় ক্ষেত্রে তৃতীয় স্থান অধিকার করেছে। অন্ধ্রপ্রদেশ প্রথম স্থানে রয়েছে, তামিলনাড়ু দ্বিতীয় স্থানে রয়েছে এবং পশ্চিম বাংলা তৃতীয় স্থানে। এসব উনি দেখলেন না এবং বললেনও না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য নিজে একজন ডাক্তার হয়ে বলে গেলেন যে, ভি. এস'দের দিয়ে হবে না। ভেটেরেনারি সার্জনদের দিয়ে ব্লক ডিসপেনসারি এবং হাসপাতাল গুলি নাকি চালানো যাবে না। উনি কাদের দিয়ে চালাবেন? ভলানটারি কর্মিদের ট্রেনিং দিয়ে ওষুধ-পত্র দিয়ে গ্রামে গ্রামে নাকি ছেড়ে দিতে

হবে। তাহলেই সব ভালো হয়ে যাবে। ভি. এস. পড়তে ৫ বছর সময় লাগে, ৫ বছর পরে তারপর প্রাক্টিক্যাল এক্সপেরিয়েন্স অর্জন করে যাঁরা চিকিৎসা করছেন, তাঁদের দিয়ে নাকি পশু চিকিৎসা হবে না। উনি একজন ডাক্তার হয়ে কি করে ঐসব কথা বললেন তা আমি বুঝতে পারলাম না। কাসটম সার্ভিস যা আছে—আমি হুগলি জেলার ক্ষেত্রে দেখেছি খুব ভাল সার্ভিস দেয় এবং এরজন্য ট্রেনিং-এর ব্যবস্থা আছে, বেকার ছেলেরা ভাল রোজগার করে। সংক্রামক রোগের কথা উনি বললেন। তারপর উনি বললেন কোথায় গরুর লেজ খসে গেছে। আমি হুগলি জেলায় দেখেছি, ভেটেরেনারি অফিসার যারা আছেন তাঁরা বিভিন্ন থানায় ঘুরছেন। বলাগড় থেকে পোলবা যাচ্ছেন। এছাড়া রাজ্যস্তর থেকে টিম গেছে সাহায্য করার জন্য। উনি এইসব দেখতে পান নি আর বিধানসভা শুরু হলেই উনি দুধের মধ্যে ইঁদুর দেখেন আর আনন্দবাজার পত্রিকায় সেই খবর বেরিয়ে যায়। উনি অন্য সময় দেখতে পান না, বিধানসভা চলার সময় উনি খালি দুধের মধ্যে ইঁদুর দেখেন। মানসবাবু বলে গেলেন হিমুলের ব্যাপারে সরকারি হস্তক্ষেপ চাই। এন. ডি. ডি. বি হিমুলের ব্যাপারে সরকারি হস্তক্ষেপ চায় না। এটা একটা কো-অপারেটিভ সংস্থা, নিজেরাই চালাবে, স্বাধীনভাবে চলবে এটাই হচ্ছে কেন্দ্রীয় সরকারের নীতি। বামফ্রন্ট সরকারও চায় না এই অটোনমাস বডিতে হস্তক্ষেপ করতে। তারপর উনি অপারেশন ফ্লাডের কথা বললেন। আমি তথ্য দিয়ে বললে ব্যাপারটি পরিস্কার হবে। উনি খালি ভাসাভাসা বলে গেলেন। পশ্চিমবাংলায় এখন ত্রিস্তর সমবায় হয়েছে। ফেডারেশন, জেলা ইউনিয়ন এবং ভিলেজ লেভেল সোসাইটি। অপারেশন ফ্লাড (১)তে এন. ডি. ডি. বি ঋণ দেবে শতকরা ৭০ ভাগ। ১৪ কোটি ২২ লক্ষ ৩৪ হাজার টাকার মধ্যে গ্রান্ট ছিল ৪ কোটি ২৯ লক্ষ ৩৮ হাজার টাকা। এই ঋণ সুদ সহ শোধ দেওয়া হয়েছে ১৪ কোটি ৬২ লক্ষ, ০৬ হাজার টাকা। অপারেশন ফ্লাড(২) তে এন. ডি. ডি. বি ঋণ দিয়েছে ৭ কোটি ৬০ লক্ষ ৬০ হাজার টাকা অর্থাৎ ৭০ শতাংশ ঋণ দিয়েছে। গ্রান্ট দিয়েছে ৪ কোটি ৫৩ লক্ষ ৯২ হাজার টাকা। শোধ করতে হবে ২২ কোটি ১৭ লক্ষ ৮০ হাজার টাকা। তাও কমপাউণ্ড ইন্টারেষ্টে শোধ করতে হবে। কই একথা তো একবার বললেন না? খালি অপারেশন ফ্লাড সর্ম্পকে খারাপ মঁন্তব্য করে চলে গেলেন। অপারেশন ফ্লাডের টাকা শোধ হতে চলেছে। ফেডারেশন থেকে যে টাকা চাওয়া হয়েছে এখনও সেই টাকা-পয়সা পাওয়া যায়নি। এন. ডি. ডি. বি'র চেয়ারম্যান কুরিয়ান সাহেব নাকি বলেছেন ঋণ শোধ না হলে টাকা-পয়সা পাওয়া যাবে না। ইনপুট ব্যবস্থা বন্ধ করে দেওয়া হয়েছে। রাজ্য সরকার গ্যারান্টি থাকা সত্ত্বেও টাকা দেবার ব্যাপারে টাল-বাহানা চলছে। সুতরাং অপারেশন ফ্লাড(২) যে অগ্রগতি হলো তা ব্যাহত হচ্ছে। এইরকম ২/৩ বছর ধরে এই ধরণের সাহায্য বন্ধ করে দেওয়া হয়েছে নানারকম অজুহাতের মধ্য দিয়ে। আর্থিক সাহায্য যদি না পাওয়া যায় এন. ডি. ডি. বি থেকে তাহলে মাঝখানে ভরাডুবি হয়ে যাবে অপারেশন ফ্লাডের বিভিন্ন প্রকল্প। সেই কারণে আজকে সরকারি যে ডেয়ারি গুলি চলছে, কলকাতা মাদার ডেয়ারি, গুড়ো দুধের সাপ্লাই বন্ধ করে দিয়েছে এন. ডি. ডি. বি থেকে।

এর ফলে খোলা বাজার থেকে বেশি দামে গুঁড়ো দুধ কেনা হচ্ছে। এর ফলে প্রোডাকশন কস্ট বেড়ে যাচ্ছে। সেদিক থেকে আমার ব্যক্তিগত ধারণা এন. ডি. বি. ডি. নিজে ব্যবসা করছে। কলকাতা এবং কলকাতার প্রান্তে মূল বিজনেস সেন্টারের হিসাবে সরবরাহ করছে। আমাদের সাহায্য করার ক্ষেত্রে তাদের অনীহা আছে যদিও মুখে বলছেন যে অনেক কিছু

করবেন। এই রকম সব ব্যাপার হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, উনি শুধু পশু পালনের ব্যাপারেতে দুধের কথাই বলে গেলেন। অন্যান্য দিক থেকে অনেক কিছু করার আছে। ব্ল্যাক বেঙ্গল বলে পরিচিত পশ্চিমবঙ্গের কালো ছাগল, সেই ছাগলের চামড়া একটা লাভজনক ব্যবসা, সেই চামড়ায় অনেক মূল্যবান জিনিস তৈরি হয়। ছাগল বছরে দুবার বাচ্ছা দেয়, এবং তাদের এক সঙ্গে অনেকগুলি করে বাচ্ছা হয়। যার জন্য তফসিলি এবং আদিবাসী ভাইয়েরা সেই ছাগল পোষে। শুধু দুধ নয়, গবাদি পশু থেকে শুরু করে হাঁস, মুরগী, গরু, ছাগল প্রভৃতির উন্নয়নের কথা বাজেট বইয়েতে আছে। আমাদের দেশে শঙ্কর জাতীয় গরুর প্রয়োজন আছে। পশ্চিমবঙ্গ ভারতবর্ষের একমাত্র রাজ্য যেখানে ছানা, ঘি, এবং মিষ্টির প্রচলন আছে এবং এজন্য উৎপাদনের ৪৫ ভাগ দুধ এই খাতে চলে যায়। কাজেই দুধের উৎপাদন বাড়াতে হবে। চাহিদা অনুযায়ী ঘাটতি থাকছে। কাজেই দুধের উৎপাদন আরও বাড়াতে গেলে শঙ্কর জাতীয় গরু দরকার। বামফ্রন্ট সরকার চেষ্টা করছেন প্রজনের মধ্যে দিয়ে সেই ধরণের অধিকতর উৎপাদনশীল শঙ্কর জাতীয় গরু যাতে তৈরি হয়। সেজন্য বামফ্রন্ট সরকারের যে প্রচেষ্টা উনি সেটা দেখতে পাচ্ছেন না। জনগণ থেকে বিছিন্ন হয়ে গিয়ে এই কথা বলছেন। আগামী বারে মাননীয় মানস বাবু আগামী নির্বাচনের পর বিধানসভায় আসবেন কিনা সন্দেহ আছে। কারণ এবারে পার্লামেন্টে নির্বাচনেও কংগ্রেস ঐ কেন্দ্রে পরাজিত হয়েছে। কাজেই জনগণ থেকে বিচ্ছিন্ন হয়ে এই ধরণের কথা বলেছেন। যদি দুধের উৎপাদন বাড়াতে হয় তাহলে গবাদি পশুকে বিজ্ঞান সম্মতভাবে তৈরি করতে হবে। চাষীকে তার দুধের ন্যায্য দাম দিতে হবে। প্রোডাকশন কস্ট বেড়ে যাচ্ছে, জিনিসপত্রের দাম বাড়ছে। প্রতি বছরই লাফিয়ে লাফিয়ে বাড়ছে যা আমরা কেন্দ্রীয় বাজেটে প্রতি বছর দেখছি। পশু খাদ্যের দাম বাড়ছে, এর ফলে কৃষকের উৎপাদন খরচা বাড়ছে, কৃষককে দুধের দাম বাড়াতে হবে, এবং দুধের দাম দিতে গেলে ভর্তুকী দিয়ে কম দামে সরবরাহ করে শহরের গরীব লোককে দুধ খাওয়াবার ব্যবস্থা হচ্ছে। গ্রামের গরীব কৃষক, ভাগচাষী, ক্ষেতমজুর এদের জমির উপর চাপ পড়ছে এগুলি আমরা দেখতে পাচ্ছি। তাই আমি ওঁদের সমস্ত বক্তব্যের বিরোধিতা করে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবোধ পুরকায়েত :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে প্রাণী সম্পদ বিকাশ দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ উপস্থাপন করেছেন আমি তার উপরে কয়েকটি কথা বলতে চাই। আমাদের যে কৃষি অর্থনীতি আছে সেই কৃষি অর্থনীতির সঙ্গে প্রাণী সম্পদের একটা ঘনিষ্ঠ সম্পর্ক আছে। গ্রামীণ অর্থনীতি, গ্রামে যে মানুষেরা বাস করেন সেই গ্রামীন মানুষের আর্থিক এবং সামাজিক যে পরিস্থিতি তাতে প্রাণী সম্পদের একটা গুরুত্বপূর্ণ ভূমিকা আছে। গ্রামের ক্ষেত্রে এই দপ্তরের যে ভূমিকা সম্বন্ধে মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর বিবৃতিতে যে সমস্ত বিষয়গুলি বলেছেন সেখানে আমরা যদি দেখি যে আমাদের দেশের যে গৃহপালিত পশু তার মধ্যে গরু, মহিষ, ছাগল, ভেড়া, হাঁস, মুরগী এগুলির যদি যথাযথ উন্নতি করা যায় সেগুলি উন্নত জাতের গরু মহিষ, ছাগল, ভেড়া উন্নত জাতের এই সমস্ত পশু গ্রামের মানুষে পায় এবং ব্যবহার করতে পারে এবং এর দ্বারা অর্থনীতির বিকাশ হতে পারে এবং পারিবারিক দিক থেকে এর দ্বারা উপার্জন হতে পারে। কিন্তু আমাদের দেখতে হবে যাতে এই দপ্তরের মাধ্যমে আমাদের রাজ্যে উন্নত জাতের গরুর সংখ্যা বাড়ে, কারণ এই

জাতীয় গরু আমাদের এখানে অত্যন্ত কম। গ্রামাঞ্চলে আদিম যুগ থেকে যেসব গরু আছে সেগুলো নিম্নমানের, সেগুলো অতি সামান্যই দুধ দেয় এবং সেখানে খাবার সংস্থান পর্যন্ত নেই। কিন্তু এখানে যদি গো সম্পদের উন্নতি ঘটাতে হয় তাহলে শঙ্কর জাতীয় গরুর প্রচলন এবং তা সরবরাহের দায়িত্ব সরকারকে নিতে হবে, শঙ্কর জাতীয় গরু যাতে গ্রামাঞ্চলে প্রসার লাভ করে তারজন্য ব্যবস্থা নিতে হবে। কিন্তু সেখানে শঙ্কর জাতীয় গরু সরবরাহ করবার ক্ষেত্রে আপনার দপ্তর ব্যর্থ। আমাদের কয়েক লক্ষ যে গ্রাম, সেখানে কয়টি গ্রামে আপনারা শঙ্কর জাতীয় গরু সরবরাহ করতে পেরেছেন তার হিসেব দিতে পারবেন কি? শঙ্কর জাতীয় গরুর বীজ সংগ্রহ এবং তার দ্বারা শঙ্কর জাতীয় গরু যাতে বেশি উৎপাদন হয় তারজন্য ব্যবস্থা নিয়েছেন বলেছেন, কিন্তু দেখা যাচ্ছে ব্লকগুলিতে যেসব পশু চিকিৎসা কেন্দ্র রয়েছে সেখানে গো-বীজ প্রয়োজনের তুলনায় অত্যন্ত কম থাকে। ফলে প্রয়োজনের সময় মানুষ সেগুলো পায় না। সেন্টারগুলি যে যে ব্লকে রেখেছেন তার দূরবর্তী অঞ্চলে যখন কোনও গরু হিটেড হয় তখন মানুষ সেই গরু নিয়ে সেখানে সময়মত পৌঁছাতে পারে না। আবার যখন সে পৌঁছায় তখন হয়ত হীমায়িত গো-বীজ ঐ কেন্দ্রে থাকে না। সেদিক থেকে আপনার সদিচ্ছা আছে ঠিকই, কিন্তু শঙ্কর জাতীয় গরুর সংখ্যা বৃদ্ধি করবার ক্ষেত্রে আরো গুরুত্ব দেওয়া দরকার। ব্লকের সেন্টারগুলি আরো ছড়িয়ে-ছিটিয়ে করা দরকার। বর্তমানে কৃষিতে লোকসংখ্যা বৃদ্ধির ফলে জমির উপর চাপ পড়েছে এবং তার ফলে গ্রামাঞ্চলে পশু চারণভূমি অত্যন্ত কম। এরফলে গ্রামাঞ্চলে গো খাদ্যের অভাব দেখা দিয়েছে। এর উপর খরা আছে, বন্যা আছে। ফলে গ্রামের মানুষের কাছে আজকে পশু খাদ্য সংগ্রহের সমস্যা রয়েছে। তাই আজকে পশু খাদ্য সরবরাহের দায়িত্ব সরকারকে নিতে হবে। বাজারে গো খাদ্য যা পাওয়া যাচ্ছে তার মূল্য সাংঘাতিক যা সাধারণ মানুষের ক্রয় ক্ষমতার বাইরে। আপনি বলেছেন যে, গ্রামে পোল্ট্রির সংখ্যা বেড়ে গেছে। কিন্তু সেটা আপনার দপ্তরের সহায়তায় হয়নি, ব্যক্তিগত ভাবে জীবিকা নির্বাহের তাগিদে মানুষ বহু জায়গায় পোল্ট্রি করেছে। আজকে দূর দূর গ্রামে ব্যাঙ্ক থেকে ঋণ নিয়ে তারা যেসব পোল্ট্রিগুলি করেছে সেখানে বিশেষ করে মুর্গির রানি ক্ষেত রোগের জন্য কোনও প্রতিষেধক ব্যবস্থা নেই এবং সেখানে ওষুধপত্র সরবরাহ করবার দায়িত্ব আপনার বিভাগ গ্রহণ করছে না। আজকে যতগুলি পোল্ট্রি খামার আছে তার মধ্যে দক্ষিণ ২৪-পরগনার সুন্দরবন এলাকার জয়নগরের নিমপীঠ একটি। সেই নিমপীঠ থেকে উন্নত মানের বীজ সরবরাহ করা হয়। আপনি কি বলতে পারবেন, বছরে কত পরিমান উন্নত মানের বীজ সরবরাহ করা হয় ঐ এলাকার সাধারণ মানুষের কাছে ঐ পোল্ট্রি ফার্ম থেকে? না, সেটা আপনি পারবেন না।

[6-45 – 6-55 P.M.]

অথচ আমরা দেখলাম আপনার এই বাজেট বিবৃতিতে নিমপিটের কথা উল্লেখ আছে। আপনি মেষ, ছাগল, শূকর পালনের কথা বলেছেন। উন্নত মানের ছাগল আই. আর. ডি. পি. প্রকল্পের মাধ্যমে সরবরাহ করা হয়। কিন্তু দেখা যায় উন্নত মানের ছাগল সরবরাহ বিভাগ থেকে করতে পারে না। দেখা যায় গ্রামাঞ্চলে যে সমস্ত সাধারণ ছাগল পাওয়া যায় সেই গুলিকেই কন্ট্রাকটারদের মাধ্যমে কিনে সরবরাহ করা হয় এবং তারা রোগগ্রস্ত থাকে, কিছু দিনের মধ্যেই তারা মারা যায়। আপনি এখানে মেষ, ছাগল, শূকরের কথা বলেছেন

কিন্তু গ্রামাঞ্চলের অর্থনীতির উপর মহিষের যথেষ্ট ভূমিকা আছে। আপনার বাজেট বিবৃতিতে মহিষের কথা দেখলাম না। মহিষের থেকে যেমন দুধ পাওয়া যায় সেই সঙ্গে তারা জমিতে চাষের কাজে লাগে এবং গাড়ি টানে। আপনার বিবৃতিতে সেই মহিষের উল্লেখ দেখলাম না। আপনি আরো বলেছেন যে প্রাণী সম্পদ রক্ষা করা চেষ্টা করছেন। কিন্তু গ্রামে যে পশু আছে তাদের চিকিৎসার কোনও ব্যবস্থা নেই। গ্রামাঞ্চলে চিকিৎসা ব্যবস্থা নেই, ব্লকে নামে মাত্র আছে। সেখানে কোনও ঔষধ পাওয়া যায় না, যাও বা থাকে তাও আবার দূর গ্রামাঞ্চলে যেতে পারে না। গ্রামে গরু, ছাগল, হাঁস, মুরগি যা আছে তার উপর আপনি চেষ্টা করছেন উন্নত মানের প্রাণী সম্পদ সৃষ্টি করার। এখন যেটা আছে সেটা রক্ষা করবার জন্য যে চিকিৎসা ব্যবস্থা দরকার সেই চিকিৎসা ব্যবস্থার ইনফ্রাস্ট্রাকচার আপনি গড়ে তুলতে পারেন নি। আমি মনে করি এই দিকে গুরুত্ব দেওয়া দরকার। বিশেষ করে সুন্দরবন অঞ্চলে লঞ্চ সারভিসের মাধ্যমে পশু চিকিৎসা করবেন বলেছেন। আমার তো কোথাও নজরে পড়লো না, কোথাও দেখতে পেলাম না বোট থেকে পশুদের চিকিৎসা করা হচ্ছে। কোথায় করা হচ্ছে, কি ভাবে করা হচ্ছে, কাদের মাধ্যমে করা হচ্ছে তার নমুনা তো আমি কোথাও দেখতে পেলাম না। আমি আপনাকে অনুরোধ করছি সুন্দরবনের দুর্গত এলাকায়, অগম্য এলাকায় যাতে পশু চিকিৎসা করা যায়, চিকিৎসা কেন্দ্র খোলা যায় সেই দিকে নজর দেবেন। আর একটা কথা অনেক সদস্য বলেছেন হরিণঘাটায় যে দুগ্ধ প্রকল্প আছে সেই প্রকল্পে নানা রকম দুর্নীতির কথা। এই নিয়ে বহুবার এই সভায় আলোচনা হয়েছে, সংবাদপত্রে প্রকাশিত হয়েছে। দুধের দাম বাড়ছে, নানা রকম দুর্নীতি হচ্ছে এই সব কথা অনেক সদস্যই বলেছেন, আমি আর সেই কথায় যাচ্ছি না। এখানে সরকারি দলের মাননীয় সদস্যকে বলতে শুনলাম যে ডিমের প্রোডাকশন প্রচুর পরিমানে বেড়ে গেছে, মাংসের সরবরাহের পরিমান বেড়ে গেছে, প্রচুর পরিমানে মাংস পাওয়া যাচ্ছে। আমার যেটা বক্তব্য সেটা হলো উৎপাদন বাড়ছে ঠিক কথা কিন্তু সেটা জনসংখ্যার তুলনায় বাড়ছে কিনা সেটা দেখা দরকার। পশ্চিমবাংলায় যে হারে লোকসংখ্যা বাড়ছে সেই অনুপাতে প্রোডাকশন বাড়ছে কিনা সেটা বেশি করে দেখা দরকার। এই বিষয়ে আপনাকে নজর দিতে অনুরোধ করছি। আপনার ৫০ নং দাবির অধীনে যে বাজেট বক্তব্য রেখেছেন তার একেবারে শেষে আপনি বলেছেন বিভাগীয় কর্মিবন্ধুদের অক্লান্ত পরিশ্রম ও সক্রিয় সহযোগিতা দোহ—বিকাশ কার্যক্রমকে সফল ও সার্থক করে তুলতে সক্ষম হবে বলে আশা করি। এই বিষয়ে আমি উল্লেখ করতে চাই আপনার যে সমস্ত দুগ্ধ বিক্রয় কেন্দ্রগুলি আছে সেখানে আপনার যে সমস্ত কর্মচারী আছে—ক্লার্ক কাম ক্যাশ কালেকটর তারা সকালে ২ ঘন্টা ওখানে কাজ করে বাকি সময়ে ১ থেকে সাড়ে ৫ ঘন্টা ক্লার্কের কাজ করে। তারা কিন্তু আপনার বহু বিধ সুযোগ সুবিধা থেকে বঞ্চিত। সেই জন্য তারা অনেক বার আপনার কাছে ডেপুটেশনে গিয়েছে, তারপর তারা আদালতে গিয়েছে, ডিভিশন বেঞ্চে তাদের হয়ে রায় দিয়েছে। এই বিষয়ে দেখার জন্য আমি অনুরোধ জানাচ্ছি। সেখানে জাজমেন্ট দিয়েছিল কমন গ্রেডেশন লিস্ট উইথ দি ক্লার্ক এটা মিলিয়ে তাদের বেনিফিট দিতে বলেছিল। যেহেতু আপনি তাদের দেন নি সেই জন্য আপনার বিভাগ থেকে সুপ্রিম কোর্টে আপিল করা হয়েছিল ওই অর্ডারের এস্টেনগে। সেখানে আপনার পিটিসন রিজেক্ট হয়েছে, প্রেয়ার রিজেক্ট হয়েছে। এই ক্ষেত্রে আমি বলবো আপনি যেহেতু আশা প্রকাশ করেছেন, সেইহেতু আপনার দপ্তরের কর্মচারিদের সহযোগিতার জন্য ক্লার্ক-কাম ক্যাশিয়ার যাঁরা

আছেন তাঁদের কমন গ্রেডেশন লিস্টের মধ্যে অন্তর্ভুক্ত করে আর্থিক সুবিধা যা তাঁরা পেতে পারেন তা দেবার ব্যবস্থা করুন। আশা করবো আপনি ঐ সমস্ত কর্মচারিদের আর্থিক এই দিকটির কথা বিবেচনা করবেন এবং আদালতের যে আদেশ রয়েছে সেটাকে অবিলম্বে কার্যকরী করবেন। আপনি আপনার বাজেটের মধ্যে এটা উল্লেখ করেছেন, আশা করি, সেটাকে আপনি কার্যে রূপায়িত করবেন এবং আপনার জবাবি ভাষণে এই সরকারি কর্মচারী, ক্লার্ক-কাম-ক্যাশিয়ারদের জন্য কি করছেন তা জনাবেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গৌরহরি আদক :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে প্রাণী সম্পদ বিকাশ বিভাগের মন্ত্রী মহোদয় যে বাজেট এখানে উত্থাপন করেছেন তাকে আমি সম্পূর্ণ ভাবে সমর্থন করে কয়েকটি কথা বলবো। প্রাণী সম্পদ বিকাশ অতি অবশ্যই আমাদের প্রয়োজন। কারণ আমরা জানি, যারা গ্রামবাংলার লোক, যারা কৃষির উপরে নির্ভরশীল, কৃষির উন্নতির উপর নির্ভরশীল যেমন, ক্ষেত মজুর থেকে বিভিন্ন সম্প্রদায়ের লোক, তারা এই প্রাণী সম্পদের বিকাশের ফলে উপকৃত হবে। প্রাণী সম্পদের চিকিৎসার যদি ব্যবস্থা করা যায় তাহলে গ্রাম বাংলার বিভিন্ন স্তরের মানুষ উপকৃত হবে এবং সঙ্গে সঙ্গে গ্রামীণ অর্থনীতির উন্নয়ন ঘটবে। আমরা জানি যে প্রাণী সম্পদকে রক্ষা করতে গিয়ে অনেক সময়ে সরকারি প্রশাসনের উপরে নির্ভর করতে হয়। সরকারি প্রশাসন যে ভাবে কাজ করছে তাতে গ্রাম বাংলার দিক থেকে অনেকটা ঘাটতি থেকে যায়। কারণ আমরা জানি ঐ প্রাণী সম্পদকে রক্ষা করতে গেলে যা করতে হবে সেদিক থেকে ঘাটতি আছে। গোটারি এবং মিল্ক সংগ্রহের ব্যবস্থা থাকলেও গ্রাম বাংলায় ঠিক ভাবে পরিচালনা করা যাচ্ছে না। সেখানে যেগুলো আছে সেগুলো রোগাক্রান্ত হয়ে অনেক সময়ে মড়ক লেকে যায় বা নষ্ট হয়ে যায়। গ্রামবাংলায় মেয়েরা, বিধবারা ২/৪টি ছাগল পোষে, কিন্তু আর্থিক দিক থেকে তারা বঞ্চিত হয়। অথচ ঠিক ভাবে পালন করতে পারলে আর্থিক সুবিধা কিছু তারা পেতে পারতো। ১৯৭৩-৭৪ সালে এই দপ্তরের নাম পরিবর্তন করে মাননীয় মন্ত্রী মহোদয় প্রাণী সম্পদ দপ্তর হিসাবে এটাকে গ্রহণ করেছেন। গ্রামবাংলায় এই প্রাণী সম্পদের বিকাশ করতে গেলে ইনিশিয়েটিভ নেওয়া দরকার এবং তা করতে পারলে মানুষ উপকৃত হবে। আজকে আমরা দেখছি যে বৎসারান্তে একবার যখন প্রদর্শনি হয় তখনই ইনিশিয়েটিভ দেখানো হয়। অর্থাৎ ঐদিনই দপ্তরে ইনিশিয়েটিভ দেখা যায়। তার পরে, আমরা জানি, যারা পশুপালন করে জীবিকা অর্জনের চেষ্টা করছে তাদের সেই প্রাণীগুলোর না থাকে চিকিৎসার সুযোগ, ব্লকে ব্লকে ভেটেনারি সার্জন থাকলেও সেগুলো ঠিকভাবে পরিচালিত হয় না। লোক্যাল লোক চিকিৎসার জন্য এগিয়ে যান, কিন্তু ব্লক স্তরে যাঁরা কাজ করেন তাঁরা সপ্তাহে দু'তিন দিন মাত্র সেখানে যান। অনেক সময়ে তাঁরা সেখানে থাকেন না। তাঁরা বি. ডি. ও.র কন্ট্রোলে থাকেন না, তাঁরা স্বয়ংসম্পূর্ণ ভাবে কাজ করেন। বিঁ. ডি. ও.র সঙ্গে তাঁদের সমন্বয় করা দরকার এবং তা যদি করা যায় তাহলে জনসাধারণের বিশেষ সুবিধা হবে।

[6-55 – 7-05 P.M.]

আমরা এটা জানি যে, আর্থ সামাজিক অবস্থার মধ্যে যেখানে ৩৫ কোটি মানুষ দারিদ্র সীমার নিচে, গ্রামাঞ্চলের মানুষ যারা দারিদ্র সীমার নিচে ক্ষেত মজুরি করেন এবং যারা

কৃষির উপর নির্ভরশীল তাদের ক্ষেত্রে যদি মিল্ক কাউ এবং গোটারির ব্যবস্থা করা যায় তাহলে নিশ্চয় অর্থনৈতিক উন্নতি সাধন করতে পারবে। গত ১৯৭৪-৭৫ সালে যেভাবে পশু পালন দপ্তরে কাজ হয়েছে তাতে অগ্রগতি কিছু হতে পারেনি। কংগ্রেস দলের তরফ থেকে কোনও ইনিশিয়েটিভ নেওয়া হয় নি। ভবিষ্যৎ কর্মপন্থা কিছু নেওয়া হয়েছিল সেগুলো ফলপ্রসু করার চেষ্টা করা হয় নি। চিলিং প্ল্যান্টগুলি যদি গ্রামের মধ্যে বা কোনও থানার মধ্যে করার ব্যবস্থা করা যায় তাহলে দুগ্ধ সরবরাহ অত্যন্ত ভালোভাবে হতে পারে। আমি মনে করি আজকে গ্রামে যেসব দুগ্ধ বাহি গাভী আছে সেগুলো ঠিকভাবে প্রতিপালন করা হয় না। তাদের যদি ঠিকমতো খাবারের ব্যবস্থা করা হয়, বিছালির ব্যবস্থা করা হয় এবং ভালোজাতের খাদ্যের ব্যবস্থা করা হয় তাহলে আমার মনে হয় গরুর উপকার হবে এইগুলো যদি প্রচারের মাধ্যমে বিলি করা যায় তা হলে আমার মনে হয় গ্রাম বাংলার মানুষের উপকার হবে। মাঝে মাঝে আপনার দপ্তর থেকে রেকোমেণ্ড করা হয় কিন্তু আপনার অফিসাররা প্রচার করার কোনও ইনিশিয়েটিভ নেয় না। এখানে যাতে উন্নতমানের ঘাস, বীজ ভালোভাবে চাষ হয় তার কোনও ব্যবস্থা করা হয় না। এটা ব্যাপারে যাতে প্রচার মাধ্যম সব ব্যবস্থা করা হয় তারজন্য অফিসাররা কোনও ইনিশিয়েটিভ নেয় না। পঞ্চায়েতের মাধ্যমে এটা করা যায় কিন্তু পঞ্চায়েতের যিনি প্রধান বা সভাধিপতি এবং পঞ্চায়েত সমিতির সদস্যদের অফিসার লেভেল থেকে এই ব্যাপারে ইনিশিয়েটিভ দেওয়ার জন্য চেষ্টা করা দরকার। আজকে যে কর্মপদ্ধতি ঠিকভাবে পালন করা দরকার এবং দপ্তরের অফিসারদের যে ইনিশিয়েটিভ নেওয়া দরকার আমার মনে হয় তাতে তাদের গাফিলতি আছে। আজকে আমরা জানি কোলকাতায় যেমন মাদার ডেয়ারি আছে, কলকাতা এবং উত্তরবঙ্গে যেমন দুগ্ধ কেন্দ্রগুলি আছে গ্রামবাংলার সেইরকম কিছু নেই। এখানে মাদার ডেয়ারিতে সাড়ে ৩ লক্ষ লিটার দুগ্ধ বিলি করা হয় অথচ গ্রামেগঞ্জে কোনও দুধ বিলি করা হয় না। মাদার ডেয়ারির দুধ কলকাতায় পলিপ্যাকে করে প্রচুর পরিমাণে বিক্রি হয়। এ ছাড়া হরিণঘাটার দুধও আছে। সেখানে ১৯৭৭-৭৮ সালে ৩টা ৪টার মধ্যে যেখানে গ্রামে দুধ পাওয়া যেতো ওই মাদার ডেয়ারির, এখন সেই দুধের দাম অনেক বেড়ে গেছে। সেই দুধের দাম এখন ৭-৮ টাকা দরে পাওয়া যায়। তাও আবার সর্বত্র পাওয়া যায় না। গ্রাম বাংলা থেকে যেসব দুগ্ধ উৎপাদন হচ্ছে সেইসব দুধের দাম সাড়ে ৫টাকা, ৬টাকা হয়ে গেছে। সেইক্ষেত্রে আমি এই কথা বলি যে, গ্রামবাংলার যেসব বিধবা মা বোনেরা আছেন তাদের দিয়ে যদি গরু চাষ করা যায় এবং সংগঠিত করা যায় তাহলে আমার মনে হয় ভালো হবে। সেগুলো করতে গেলে কো-অপারেটিভের মাধ্যমে করতে হবে। তবে কো-অপারেটিভ করতে গেলে দুগ্ধ দপ্তর কিছু করতে পারবে না এরজন্য কো-অপারেটিভ সোসাইটি করতে হবে। কো-অপারেটিভ দপ্তরকে দিয়ে কিন্তু এই কো-অপারেটিভ সোসাইটি করতে গেলেও তো ইনিশিয়েটিভ নিতে হবে। সেখানে কিভাবে এই কো-অপারেটিভ করা যায় তার জন্য অন্তত সরকারি অফিসার যাঁরা আছেন, তাদের সেগুলো ব্যবস্থা করা দরকার। এবং আপনারা যেসব শহরে ভি. এস.-র ব্যবস্থা করছেন সেখানে আরো বেশি তৎপরতা নেওয়া দরকার। এটা আমার ধারণা। কারণ আমরা জানি আজকে গ্রামাঞ্চলে যদি অর্থনৈতিক কাঠামোকে পরিবর্তন করতে আর্থ সামাজিক ব্যবস্থারপরিবর্তন করতে হয় তাহলে বিভিন্ন দিক থেকে যেমন কৃষির উন্নতির চিন্তা করতে হচ্ছে সেই সঙ্গে সঙ্গে যদি প্রাণী সম্পদের চিন্তাটা পাশাপাশি রাখি তাহলে নিশ্চয় গ্রামীণ অর্থনৈতিক পরিবর্তন হবে; এবং সেই সঙ্গে সঙ্গে গ্রাম

বাংলার অর্থনৈতিক মজবুত হবে। এই ব্যাপারে আমাদের ইনিসিয়েটিভ নেওয়া দরকার আজকে ৭টি সংস্থার মধ্যে দুটি কোলকাতায় ও একটি হচ্ছে মাদার ডেয়ারি, এছাড়া হরিণঘাট বর্দ্ধমান, দুর্গাপুরে, কৃষ্ণনগরে আছে; সেইগুলি যাতে সঠিকভাবে চলে সেটা দেখা দরকার অনেক সময় দুর্নীতির কথাও ওঠে, কিন্তু সেইগুলি একটু হলেও আমাদের সরকারের ে প্রোগ্রাম সেইগুলিকে বাস্তবায়িত করতে গেলে যে ইনিসিয়েটিভ দরকার সেইগুলি আমাদে তরফ থেকে নেওয়া উচিত। আশা করব এই ব্যাপারে মন্ত্রী মহাশয় সেদিকটায় হস্তক্ষে করবেন। এখানে যে দুর্নীতির কথা বলা হল এটা প্রকৃত হচ্ছে কিনা এবং কেউ প্রকৃ প্রতারিত হচ্ছে কিনা এটা দেখার জন্য আমি অনুরোধ করবো। আজকে একদিকে গ্রাম আ শহর, শহরে যারা ব্যক্তিগত ভাবে ইনিসিয়েটিভ নিয়ে দুধ বিক্রি করছেন সেই গুলিকে নিে কো-অপারেটিভ বেসিসে করা উচিত। আজকে যেমন প্রাণী সম্পদ বিকাশের মাধ্যমে করতে হবে, সেই সঙ্গে সঙ্গে যাতে কো-অপারেটিভ সোসাইটির মাধ্যমে করা যায় তার জন্য উদ্যো নিতে হবে। অতএব সে ক্ষেত্রে আমার বক্তব্য গ্রামীণ অর্থনৈতিক বিকাশের ক্ষেত্রে এটার দিে নজর দেওয়া দরকার। প্রয়োজনে জনগণের সাহায্য নিতে হবে, এই বলে প্রাণী সম্প বিকাশের যে ব্যয়-বরাদ্দ আজকে উপস্থাপিত হয়েছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শে করছি।

**শ্রী অমর ব্যানার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় ৪৯ ও ৫০ নম্বর দাবির সমর্থনে যে ব্যয়-বরাদ্দের দাবি রেখেছেন আমি তার বিরোধিতা করতে উঠে কয়েকটি কথা এখানে বলি। আমাদের মাননীয় সদস্য মানসবাবু বলেছেন যে আপনার দপ্তরের অন লোকে তামাক খেয়ে চলে যাচ্ছে, আপনাদের সম্পর্কে একটা সেন্টিমেন্টাল কথা বলেছেন আমি বুঝতে পারলাম না ব্রজবাবু কেন ওনার বিরুদ্ধে এই ধরণের বক্তব্য রাখলেন। মানসবাব তো অন্যায় কিছু বলেন নি, অন্যায় কোথায় বলেছেন। কলকাতায় দুগ্ধ সরবরাহ ব্যবস্থ পুরোপুরি ভেঙে পড়েছে বা দুগ্ধ সরবরাহ কলকাতায় করতে পারছেন না, এটা বলায় অপরাধ কোথায়? মানস বাবু বলেছেন বিভিন্ন সংগঠনের মাধ্যমে আপনি ৫ হাজার ৭৫ লিটার দুধ বিলি করার ব্যবস্থা করেছেন যেখানে আমরা শিশুদের জন্য দুধ দিতে পারছি না সাধারণ মানুষের জন্য দুধ দিতে পারছি না সেখানে আপনি ক্লাবের মাধ্যমে কেন দেবেন তাহলে তো স্বাভাবিক ভাবেই মনে হবে সেখানে রামের ক্লাব পাবে আর যদুর ক্লাব পাবে না। তাই বলছি রাজ্য সরকারকে কোলকাতা শহরে দুগ্ধ সরবরাহ চালু রাখতে গেলে তে লোকসান হচ্ছে ১৮ কোটি টাকা, অথচ রাজ্য সরকারের অন্য একটি সংস্থা রয়েছে মাদার ডেয়ারি, সেখানে কিন্তু বছরের পর বছর লাভ হয়ে যাচ্ছে—এটাও রাজ্য সরকারের একটা প্রকল্প। এই প্রকল্পটি ন্যাশানাল ডেয়ারি ডেভেলপমেন্ট বোর্ডের আণ্ডারে তৈরি হয়েছে। '৭৮ সালে যখন রাজ্য সরকার বিশ্বব্যাঙ্কের টাকা দিয়ে মাদার ডেয়ারির এই কর্মসূচী চালু করল তখন বলা হলো যে ৯১ সালে ৩০শে জুন অবধি তোমরা প্রোডাকশন করো দায়িত্ব নাও, তারপরে আপনারা হয়ত মিল্ক কমিশনারের হাতে তুলে দেবেন যদি দেন তাহলে সর্বনাশ। '৮৯-৯০ তে মাদার ডেয়ারি লাভ করেছে ২৬ লক্ষ ৩৪ হাজার ৭০০ টাকা, সেখানে আপনার কোলকাতায় দুগ্ধ সরবরাহ প্রতিষ্ঠান ১৮ কোটি টাকার মতো লোকসান করছে।

[7-05 – 7-17 P.M.]

এটা আপনাকে বুঝতে হবে এবং সেই লাভের টাকা রাজ্য সরকারকে তাঁরা অংশ দিয়েছে। ২৬ লক্ষ ৬৪ হাজার টাকা দিয়েছে। তাঁরা কোথায় দিল টাকা? তাদেরও তো একই মেশিনারি, তাদেরও তো একই চিলিং প্ল্যান্ট, তারাও তো বাইরে থেকে দুধ নিয়ে আসে, তারাও তো আশপাশ থেকে দুধ সংগ্রহ করে। তারা ট্রেনে করে কর্ণাটক, উড়িষ্যা, গুজরাট থেকে দুধ নিয়ে আসে, তারা লরীযোগে দুধ নিয়ে আসে, তাদেরও তো ওই একই মেশিনারি। আর আপনার কোলকাতায় দুগ্ধ সরবরাহ প্রতিষ্ঠান, এখানেও চিলিং প্ল্যান্ট রয়েছে, এখানে কর্মচারী রয়েছে, কিন্তু আপনাদের গাফিলতির জন্য, অবহেলার জন্য এই চিলিং প্ল্যান্টগুলি চুপচাপ বসে গেছে। কাজ হয় না, কর্মচারিরা নয় বসে থাকেন অথবা ঘুরে বেড়াচ্ছেন। মাদার ডেয়ারি দিনে ৪ লক্ষ লিটার দুধ সন্নিহিত এলাকায় সরবরাহ করছে। সেখানে আপনারা কত লিটার দুধ দিতে পারছেন? মাত্র এক লক্ষ লিটার। কেন এই জিনিস হবে? আপনাদের অনেক আগের সংগঠন, হরিণঘাটা করেছেন, অনেক বড় সংগঠন তৈরি করতে পারতেন, কিন্তু পারলেন না। আমার পরে আর একজন বক্তাও বলবেন। দুধের এখানে যথেষ্ট চাহিদা আছে। আমার এক আত্মীয় ১৯৬৮ সালে বেলেঘাটায় থাকত তখন সেখানে দেখেছিলাম অনেক গরু ছিলো কিন্তু এখন আর নেই। অনেক খাটাল ছিলো তখন কিন্তু সেগুলো উঠে গেছে। দুধের চাহিদা তো বাড়বে। জন্মহারের সংখ্যাটা একবার ভাবুন তো। দুধের চাহিদা তো বাড়বেই এবং এই বিষয়ে কোনও সন্দেহ নেই। আর দুধের চাহিদা বাড়াটা অকল্যাণকর কিছু নয়। এটা দেশের কাছেও অকল্যাণকর নয়। ব্যাপারটা হচ্ছে একটা পলিসির। ভাবুন তো একবার—আপনি উত্তরপ্রদেশে যাবেন সেখানে দেখবেন ছানার সন্দেশ নেই, মাদ্রাজে গেলে দেখবেন সেখানে ছানাজাত খাদ্য নেই—সেখানকার মানুষ কি দুর্বল? ১৯৬৫ সালের বেসিসে তৎকালীন মুখ্যমন্ত্রী একটা মিল্ক ট্রেড অ্যাক্ট করেছিলেন—দশ লিটার দুধের ট্যাক্স ছিল এক টাকা। এখনও সেটা বহাল থাকবে? ছানাজাত দ্রব্য বন্ধ করবার চেষ্টা করছেন। ১৯৬৩-৬৪ সালে গমের আটা, রুটি খাবে এটা গ্রামের বহু মানুষ ভাবত না বা ভাবতে পারতো না। আমরা রোজ খাদ্যমন্ত্রীকে ভর্ৎসনা দেবার চেষ্টা করছি। আসল ব্যাপারটা কি? মানুষের ফুড হ্যাবিটটা পরিবর্তনের দরকার রয়েছে। এখানে শুকনো মিষ্টির ব্যবস্থা করা যায় না? এখানে শুকনো মিষ্টি চলে না? বাজারে বিক্রি হয় না? আপনি দেখবেন তো ভীম নাগের দোকানে, সেখানে শোন পাপড়ী বিক্রি হয়ে যায়, পড়ে থাকে না। কেন আপনি দুধ নষ্ট করবেন? পাঞ্জাবে মিল্ক বার তৈরি হয়েছে। আপনি গিয়ে দেখবেন সেখানে এক মাইলের মধ্যে মধ্যে মিল্ক বার তৈরি করেছে। তারা একদম দুধ নষ্ট করছে না। আপনারা কন্ট্রোল করতে পারছেন না। উপযুক্তভাবে ট্যাক্স আদায় করতে পারছেন না। শুধু দপ্তরের অবহেলা এবং গাফিলতির জন্য। মানসবাবুতো এই কথাই বলেছেন, এতে ব্রজবাবুর রাগের কি আছে আমি বুঝতে পারলাম না। আমি আপনাকে বলি, তথ্য বা অফিসারদের কথা সব ছেড়ে দিন। এরপর ডিমের কথা বলি, আমাদের এখানে ৪ লক্ষ ডিম বিক্রি হয়। ১৯৮৮ সালে দিল্লিতে এশিয়াডের সময় ডিমের একটা বিরাট শেয়ার আমরা পশ্চিমবাংলা থেকে পাঠিয়েছিলাম। ওই আপনারই এলাকা গড়বেতা থেকে বিশাল অঙ্কের অর্থাৎ ৭৬.৫ পারসেন্ট ডিম পাঠানো হয়েছিলো। এটাতো আমাদের গর্বের বিষয়। তারপর ব্রয়লারের উৎপাদন বেড়েছে। আমি বারবারই বলেছি যে আমাদের খাদ্যে স্বয়ংসম্পূর্ণ হতে হবে। কেন আমরা মুরগির খাদ্য পাবো না। কেন

উলুবেড়িয়া থেকে আন্দুল আসতে হয় খাবারের জন্য। আজকে পোল্ট্রিগুলিতে ইনসেনটিভ দেবার চেষ্টা করুন। তারা যাতে উপযুক্ত দাম পায় তার ব্যবস্থা করতে হবে। এই ব্যবস্থা আপনাকে করতে হবে। তার জন্য সেন্টার করতে হবে। অথবা আপনাদের কোনো অর্গানাইজেশনের ব্যবস্থা করতে হবে। ব্রয়লার মুরগি চাষ করবার জন্য যাতে ন্যায্য দাম পাওয়া যায় তার ব্যবস্থা আপনাকে করতে হবে। আজকে তারা ব্রয়লারে নিরুৎসাহিত হচ্ছে, যারা ব্রয়লার চাষ করে তারা আজকে নিরুৎসাহিত হচ্ছে। বেকার যুবকদের আপনারা চাকরি দিতে পারছেন না, এই সরকার পশ্চিমবঙ্গে বেকার যুবকদের উৎসাহ দিতে পারছে না, কর্মসংস্থানের কোনও ব্যবস্থা করতে পারছে না। সেল্ফ এমপ্লয়মেন্ট স্কীমে কোথাও বেকার যুবকরা পোল্ট্রি করেছে, তারা বিভিন্ন রকম শঙ্কর গরু চাষ করছে, এটাতো অস্বীকার করার উপায় নেই। কিন্তু এইগুলো তারা করলে তাদের পাশে গিয়ে তো আপনাকে দাঁড়াতে হবে। আমাদের ব্রজবাবু শ্রদ্ধাভাজন সদস্য, তিনি আমাদের মানসবাবুর বক্তব্যের বিরোধিতা করলেন। মানসবাবু কি বলেছেন? মানসবাবু বলেছেন, ভেটেনারি ডাক্তারদের সংখ্যা আমাদের রাজ্যে অনেক কম। তা খারাপ কি বলেছেন? সরকারি লেভেলে চাকরী-বাকরী সহজে হচ্ছে না, আর আপনারা ক্লার্কদের ট্রেনিং দিয়ে পাঠিয়ে দিচ্ছেন ঐ সমস্ত ভেটেনারি সেন্টারগুলোতে এবং এটা বাস্তব ঘটনা। বহু ভেটেনারি সেন্টারে ঐ ক্লার্করা কাজ করছে, তারা বলছে হ্যাঁ এই ওষুধটা নিয়ে যান, আপনার মুরগির অসুখ করেছে, এটা নিয়ে যান, আপনার গরুর বাঁটের দুধ কমে গেছে, এই ওষুধটা নিয়ে যান, আপনার গরুর বাঁটের দুধ কমে গেছে, এই ওষুধটা নিয়ে যান, এই সমস্ত জিনিস হচ্ছে, এটা হওয়া তো ঠিক নয়। দিজ ইজ দি প্রোসিডিওর, কারণ একটা শঙ্কর গরু কিনতে যেখানে ১১ হাজার টাকা লাগে, সেখানে এই জিনিসটা হওয়া উচিত নয়। কেন আমরা এই জিনিস করব? আপনি সরকারি কর্মচারিদের সহায়তার কথা বলছিলেন, সাহায্যের কথা বলছিলেন, আমি আপনাকে বলি মাননীয় মন্ত্রী মহাশয়, আমি আপনাকে ব্যক্তিগত ভাবে জানি এবং চিনি বলেই বলছি, আমার পূর্ববর্তী বক্তা মাননীয় সদস্য প্রবোধ বাবু যে কথা বলেছেন, আপনার ডিপার্টমেন্টে ক্লার্ক-কাম-ক্যাশ কালেকটাররা অনেক পরিশ্রম করে, তারা আপনার ডিপার্টমেন্টের একটা পিলার। আপনার যে মেশিনারি প্রাণী সম্পদ বিকাশ বিভাগ, উইথ দ্য ডেয়ারি ডেভেলপমেন্ট বোর্ড ডিমাণ্ড ৪৯ কি ৫০ যেটা আপনি আজকে এখানে এনেছেন, সেখানে মেশিনারির একটা মহান পিলার হচ্ছে ক্লার্ক-কাম-ক্যাশ কালেক্টার। তারা তাদের গ্রেডেশানের ব্যাপারে আপনার দপ্তরে বার বার আবেদন-নিবেদন করেছে, আপনার ডিপার্টমেন্টে বহুবার গেছে। আমার মনে আছে, গত বছর সম্ভবত হবে, আমাদের অন্যতম নেতা সোমেন মিত্র মহাশয় একটা গ্রুপ নিয়ে গিয়ে আপনার সঙ্গে দেখা করেছিল এবং আপনি তাদের মোটামুটি অ্যাসুওরেন্স দিয়েছিলেন। কিন্তু আপনার কাছে যখন তারা বিচার-বিবেচনা পেল না এবং মিল্ক কমিশনারের কাছে বিচার পেল না, তখন তারা হাইকোর্টে কেস করল এবং হাইকোর্ট বলল হ্যাঁ, এদের গ্রাডেশন দেওয়া হোক, এদের এপ্রুভাল জাস্টিস দেওয়া হোক ও এদের প্রোমোশন দেওয়া হোক। মাননীয় মন্ত্রী মহাশয় আমি আপনাকে বলি এবং আপনি এর উত্তর দেবেন, আপনার এই ডিপার্টমেন্ট হাইকোর্টের এই রায়কে অগ্রাহ্য করল এবং তখন তারা সুপ্রীম কোর্টে গেল এবং সুপ্রীম কোর্ট সেটা রিজেক্ট করে দিল এবং তার নম্বর হচ্ছে ১১৪২৩, সালটা হচ্ছে ১৯৮৮, সেই কেসটা তারা রিজেক্ট করে দিল। তারপর আবার, শুধু একটা সংগঠন নই, শুধুমাত্র একটা ইউনিয়ন নই,

সরকারি কর্মচারিদের প্রত্যেকটি দলের ইউনিয়ন একজোট হয়ে অফিসারদের কাছে ডেপুটেশন দিল, অফিসারদের ঘরে বসে তারা সিটিং করল, ২৪.৬.৮৯ তারিখে তারা ডেপুটেশন দিয়েছিল এবং ২১.৬.৮৯ তারিখে তারা ডেয়ারি ডেভেলপমেন্ট বোর্ডের চেম্বারে বসেছিলেন, তারা বার বার আপনাদের বোঝালেন, কিন্তু আপনারা তাদের কোনও কথা শুনলেন না, আপনারা ঐ কেসটাকে আবার রিভিউ করার জন্য সুপ্রীম কোর্টে পাঠালেন। সুপ্রীম কোর্ট আবার ওটা আপনাদের ফেরত পাঠিয়ে দিল এবং আপনাদের ভৎর্সনা করল, আপনাদের থ্রেট করল, যে জাজমেন্ট ওরা দিয়েছে সেটা কেন মানা হবে না। কিন্তু তারপর এখনো পর্যন্ত তাদের কেসটা আপনারা ফয়সালা করলেন না। একজন মানুষের গ্রেডেশনের ব্যাপার, যে গ্রেডেশনের একটা লিস্ট থাকে, একজন মানুষ এর সঙ্গে জড়িয়ে থাকে, সেই ব্যাপারে সুপ্রীম কোর্টের জাজমেন্টকে আপনারা কোনও মর্যাদা দিলেন না। কেবলমাত্র একটা ডিপার্টমেন্টের গোয়ার্তুমি, কেবলমাত্র কিছু অফিসারের পার্সোনাল গ্রাজের জন্য ডিপার্টমেন্টের বদনাম হবে, মামলার বদনাম হবে। আপনাকে সেদিকটা দেখতে হবে, আমি জানি না সেদিকটা বিবেচনা করে আপনি কিছু বলবেন কি না। আরও কয়েকটা কথা আমার আছে, আপনার ডিপার্টমেন্টে এমন একজন মানুষ আছে, যিনি ১৮,৮৫৮ টাকা চুরি করে, ক্যাশ কালেকটারের চাকরি ছেড়ে দিলেন,. সেই টাকা রিভিউ-এর কোনও ব্যাপার স্যাপার হল না। এখন আবার তার স্ত্রীকে চাকরি দেবার ব্যবস্থা হচ্ছে। আরেকটা ঘটনা হল, সুবিমল মুখার্জি নামে একজন ক্যাশ ক্লার্ক ৬৬ হাজার টাকা তছরূপ করল এবং তিনি বাংলাদেশে পালিয়ে গেলেন। তিন মাস বাদে তাকে সাসপেণ্ড করা হল, এটা হল ১৯৮৬ সালের কেস। সেই সুবিমল মুখার্জির কেসটা এখন ঝুলে আছে, সেটাকে ওয়ার্ক আউট করবার এখন চেষ্টা করা হচ্ছে। এগুলো একটু ভাবুন, আপনার দপ্তর থেকে ৬৬ হাজার টাকা তছরূপ করল এবং আরও একটা কেশ যা বললাম, এই সমস্ত চুরি আপনারা রোধ করতে পারছেন না। আর আপনি কর্মচারিদের ন্যায্য ডিমাণ্ড মানছেন না, ক্যাশ কালেকটারদের দিয়ে চিলিং প্ল্যাণ্ট মেশিন চালাবার চেষ্টা করছেন। আপনার ডিপার্টমেন্টের অগ্রগতির অন্যতম সহায়ক হিসাবে এই তছরূপ হচ্ছে। কেন আপনার কর্মচারিরা চিলিং প্ল্যান্টে বসে মেশিনারি চালাবার চেষ্টা করবেন না? শুধু অফিসার দিয়ে হয়? আপনি ভাবছেন বুঝতে পারছি না। সেজন্য আপনাকে অনুরোধ জানাব এগুলি আপনি দেখুন। এছাড়া ছাগল চাষের কথা বলেছেন। আমাদের গ্রামাঞ্চলে যখন এত প্রাণী সম্পদ বিকাশ ছিল না তখন লোকে যে পরিমান ছাগল পুষত আজকে সেই তুলনায় ছাগল পোষা কমে গেছে। তার কারণ আমাদের গ্রামাঞ্চলে চাষ অনেক বেড়ে গেছে, ছাগলের যে খাদ্য আমরা সেই খাদ্য সরবরাহ করতে পারি না। আপনার বাজেট সম্বন্ধে মানস বাবু সবই বলেছেন, আপনার কাছে বলব আপনি ডিপার্টমেন্টকে সুচারু ভাবে চালাবার জন্য চেষ্টা করুন, দুর্নীতির বিরুদ্ধে রুখে দাঁড়াবার জন্য সচেষ্ট হোন এই আবেদন রেখে আপনার বাজেটের বিরুদ্ধে বক্তব্য রেখে আমাদের কাটমোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[7-15 – 7-25 P.M.]

**শ্রী নির্মল দাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে পশ্চিমবঙ্গ সরকারের প্রাণী সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত রাষ্ট্র মন্ত্রী যে বাজেট প্রস্তাব উত্থাপন করেছেন আমি প্রথমে তা সমর্থন করছি। আমরা জানি সভ্যতার যে ক্রম বিকাশ সেই সভ্যতার ক্রম বিকাশে মানুষ

যখন খাদ্য সংগ্রহ থেকে খাদ্য উৎপাদনে উত্তোরন করল তখন প্রাণী সম্পদ ব্যবহারের যে প্রয়োজনিয়তা আছে সেটা আমাদের আদিম মানুষ স্বীকার করে নিলেন। তারপর আমরা অনেক পথ পরিক্রমা করেছি। কংগ্রেসি বন্ধুরা যাঁরা এতক্ষণ ধরে এই বাজেটের বিরোধিতা করেছেন তাঁরা স্বীকার করলেন যে তাঁদের আমলে প্রাণী সম্পদ বিকাশের ক্ষেত্রে তাঁদের কোনও পরিকল্পনা ছিল না। জেলা, মহকুমা শহরগুলিতে ২/৩টি হাসপাতাল ছিল, গ্রাম উন্নয়নের ক্ষেত্রে গ্রামের মানুষের প্রাণী সম্পদ বিকাশের জন্য কোনও পরিকল্পনা তাঁরা করেননি। প্রকৃতপক্ষে তাঁদের ধ্যান-ধারনা সেকেলে বলে তাঁদের আমলে পশ্চিমবঙ্গের মানুষকে যতটা ঘোল খাইয়েছেন ততটা দুধ খাওয়াতে পারেননি। সেজন্য পশ্চিমবঙ্গ সরকার যে ডেয়ারি পরিকল্পনা নিয়েছেন সেই ডেয়ারি পরিকল্পনা কার্যকরী হবে না যদি না তার যে পরিকাঠামো তাতে সুদক্ষ ব্যবস্থা যা নেওয়া দরকার তা যদি না নেওয়া হয়। অন্যান্য জিনিসের দাম যেভাবে বাড়ছে, দুধ, ডিম, মাংস, মাছ-এর দাম বাড়ছে, আজকের দিনে তাতে উৎপাদন বাড়ানো দরকার। উৎপাদন বাড়ছে, আজকে পশ্চিমবঙ্গের গ্রামাঞ্চলে বিশেষ করে যারা বিধবা তাদের গোটারি লোন প্রচুর দেওয়া হয়, প্রচুর পিগারি লোন পাচ্ছে। আর দুর্নীতির যে কথা বলেছেন দুর্নীতি বামফ্রন্টের মন্ত্রীরা করেন নি, দুর্নীতি করেছেন তাঁরাই যাঁদের উত্তরাধিকার সূত্রে পেয়েছে, সঙ্গত কারণে তাঁদের মদতে দুর্নীতি চলছে। সেই দুর্নীতি বন্ধ করতে হবে। দুধের প্রয়োজন অন্তত জরুরি প্রয়োজন, শিশু, রোগী, বৃদ্ধদের প্রয়োজন, প্রতিটি জেলায় সরকারি উদ্যোগে দুগ্ধ প্রকল্প চালু করা দরকার। হরিয়ানা, পাঞ্জাবের মতো এখানে যাতে বাই প্রোডাক্ট উৎপাদন করা যায় তার নিশ্চয়ই চেষ্টা করা দরকার। আমরা লক্ষ্য করেছি উত্তরবাংলায় হিমুল আছে। কুচবিহারে বেসরকারি উদ্যোগে এভারেস্ট মেকানিক্যাল প্রজেক্ট হচ্ছে। এইগুলিকে মদত দেওয়া দরকার। আমরা জানি কোনও কোনও জায়গায় ৩ টাকা থেকে শুরু করে ১০ টাকা পর্যন্ত দুধের দাম উঠেছে। সরকারি উদ্যোগে সমস্ত দুধ কিনে নিয়ে বিলি বন্টনের ব্যবস্থা করা যেতে পারে। ডিম এখন খুবই এসেনসিয়্যাল খাদ্য। কাজেই সঙ্গত কারণে স্টলে যেমন গরুর দুধ বিক্রি করা হয় তেমনি করে যদি ডিম, মাংস বিক্রী করার ব্যবস্থা করা হয় তাহলে নিশ্চয় এটা সাধারণ মধ্যবিত্ত মানুষের উপকারে আসবে। গো খাদ্য প্রাণী খাদ্যের সঙ্কট দেখা দিয়েছে। কারণ যথেষ্ট গোচারণ ভূমি কংগ্রেস আমলে ওরা খতম করে গেছেন। উত্তরবাংলায় আমরা এটা লক্ষ্য করে দেখেছি। সেই জন্য সোসাল ফরেস্ট্রির মধ্যে যে সমস্ত গাছগুলি বড় হয়ে গেছে তার নিচেকার ঘাসগুলি প্রাণী সম্পদ বিকাশের কাজে লাগাতে পারি। ফরেস্টের এই ঘাসগুলি আমরা বিনা বাধায় পেতে পারি এবং এইগুলিকে গরু, মোষের খাদ্য হিসাবে ব্যবহার করতে পারি। সেই ব্যবস্থা করা দরকার। ভ্রাম্যমান চিকিৎসা ব্যবস্থা শুরু হয়েছে। অনেকেই এটা জানেন না, আমার কাছে খবর আছে, বিশেষ করে ২৪ পরগনা জেলার বাসন্তী, সাগর, হিঙ্গলগঞ্জ প্রভৃতি এলাকায় ভ্রাম্যমান বোটের সাহায্যে চিকিৎসা হচ্ছে। উত্তরবাংলাতেও ভ্রাম্যমান চিকিৎসা শুরু হয়েছে। কিন্তু এই ভ্রাম্যমান চিকিৎসায় যারা নিযুক্ত আছেন তারা খুব বেশি কার্যকরী ব্যবস্থা নিতে পারছেন না। তারা অনেক জায়গাতেই যান না, এই অভিযোগ আমাদের কাছে অনেকেই করেন। এইগুলি মন্ত্রী মহোদয় একটু দেখবেন। এই ভেটেনারি ডিপার্টমেন্টের বেশ কিছু লোকজন হাটে বাজারে গরু, মোষের পিঠে সিল মেরে থাকেন। এইগুলি একেবারে দুর্নীতির আখড়ায় পরিণত হয়েছে। এই দিকে একটু নজর রাখা দরকার। বর্ডার দিয়ে বাংলাদেশে গরু, মোষ পাচার হয়ে যাচ্ছে। এটা দেখা দরকার। আমরা

প্রাণী সম্পদের বিকাশ করছি, আর সেইগুলি অন্য দেশে চলে যাবে, এটা বরদাস্ত করা যায় না। সেই জন্য প্রায় প্রত্যেকটি ব্লক লেভেলে ব্লক হেডকোয়ার্টার্স-এ প্রাণী সম্পদ বিকাশের ব্যবস্থা থাকা দরকার। ভ্রাম্যমান চিকিৎসা ব্যবস্থা শুরু হয়েছে। সেটা যাতে আরো বিস্তার লাভ করে সর্বত্রই এটা দেখা দরকার। বনাঞ্চল, চা বাগান এলাকায় আমরা দেখি যে, প্রতিদিনই কিছু সংখ্যক ডাক্তার, কর্মচারী হাটে বাজারে ভ্রাম্যমান চিকিৎসা করার চেয়ে নিজেদের প্রাইভেট প্রাকটিস করার দিকেই বেশি নজর দিয়ে থাকে। সেইগুলি যাতে বন্ধ হয় সেটা দেখা দরকার। এইদিকে নজরদারি ব্যবস্থা থাকা দরকার। অর্থনৈতিক অবস্থার উন্নতির জন্য সেল্ফ এমপ্লয়মেন্ট স্কীম হাতে নেওয়া হয়েছে। সমাজে দরিদ্র মানুষ বহু রয়েছে। তারা এই প্রাণী সম্পদকে ব্যবহার করে জীবন জীবিকা নির্বাহ করছে। তাদেরকে যাতে আরো বেশি করে নিশ্চয়তা দেওয়া যায় তার জন্য উদ্যোগ, আয়োজন জরুরি হয়ে পড়েছে। বামফ্রন্ট সরকার সেই চেষ্টাই শুরু করেছে। এটা যাতে আরো বিস্তার লাভ করে তার জন্য উদ্যোগ গ্রহণ করবেন। এশিয়াডে পশ্চিমবাংলা থেকে ৭৫% ডিম যায়। এমন একটা দিন আসবে যখন আমরা পাঞ্জাব, হরিয়ানাকে চ্যালেঞ্জ করব, যদি এই উদ্যোগ, আয়োজন সঠিক ভাবে করা যায়। এই ডিপার্টমেন্টের সাথে যুক্ত অফিসারদের নিয়ে পঞ্চায়েত সমিতি, জেলাপরিষদ, মিউনিসিপ্যালিটির জনপ্রতিনিধিদের নিয়ে সামগ্রিক ভাবে উন্নতি করার চেষ্টা করলে নিশ্চয় সুফল পাওয়া যাবে বলে আমার বিশ্বাস। গ্রামাঞ্চলে এখন যে চিকিৎসা ব্যবস্থা আছে সেটার পরিবর্তন হওয়া দরকার। গরু, মোষের সাথে ছাগল, ভেড়ার চিকিৎসা'ও যাতে নিকটবর্তী ভেটেনারি ডিপার্টমেন্ট থেকে হয় তার ব্যবস্থা করা দরকার। এই ব্যাপারটি জরুরি ভিত্তিতে দেখা দরকার। আমি আর একটি কথা বলব। জলপাইগুড়ি জেলার বীরপাড়ায় মন্ত্রী মহোদয়ের ডিপার্টমেন্টের জনৈক ব্যক্তি কর্মরত অবস্থায় মারা যায়। আপনার ডিপার্টমেন্ট এবং ডাইরেক্টরেটে অনেকবার আবেদন নিবেদন করার পরে'ও ডায়েড ইন হারনেসে আজ পর্যন্ত তার পুত্রের চাকরি হয় নি। এমতাবস্থায় যে কোনও মুহূর্তে বাবা যেভাবে দুঃখে মারা গেছে, তার পুত্র'ও হয়ত আত্মহত্যার পথে যেতে পারে। কাজেই এই চাকরির ব্যাপারটা একটু দেখা দরকার। অবিলম্বে এই নিহত পিতার পুত্র যাতে চাকরি পায় সেটা দেখার জন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। পশ্চিমবাংলার এই প্রাণী সম্পদ বিকাশের জন্য যে উদ্যোগ নেওয়া হয়েছে সেটা যাতে দু একটির জায়গায় কনসেন্ট্রেট্র হয়ে না থাকে এই বিষয়ে লক্ষ্য রাখা দরকার। কেবল দুর্গাপুর, হরিণঘাটা, শিলিগুড়িতেই সীমাবদ্ধ হয়ে না থেকে গোটা পশ্চিমবাংলার সর্বত্রই যাতে বিস্তার লাভ করে সেটা দেখা দরকার। এই কথা বলে আমি বাজেটকে সর্বান্তকরণে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[7-25 – 7-35 P.M.]

**শ্রী স্বদেশ চাকি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রাণী সম্পদ বিভাগের ভারপ্রাপ্ত রাষ্ট্রমন্ত্রী মহাশয় আজ এই সভায় যে ৪৯/৫০ নং দাবি পেশ করেছেন তা সমর্থন করে আমি কয়েকটি কথা বলছি। স্যার, আমাদের রাজ্যের সামগ্রিক উৎপাদন থেকে মোট আয়ের মধ্যে প্রাণী সম্পদের অবদান যথেষ্ট। এই পশু সম্পদ গ্রামের ক্ষেতমজুর থেকে আরম্ভ করে ধনী কৃষক, মাঝারি কৃষক, মধ্যবিত্ত কৃষক এবং প্রান্তিক চাষীদের আয়ের একটা উৎস। মানুষের জীবন জীবিকার প্রয়োজনে এই পশু সম্পদ একটা অংশমাত্র নয়, অর্থ উপার্জন করার এটি

একটি গুরুত্বপূর্ণ অঙ্গ। এই রকম একটি গুরুত্বপূর্ণ দপ্তরের জন্য আজ মাননীয় মন্ত্রী মহাশয় এই সভায় যে বাজেট পেশ করেছেন টাকার অঙ্কে তা সামান্য বলেই আমি মনে করি। কেন এ কথা বলছি তা একটু ব্যাখ্যা দেওয়া প্রয়োজন। ধরুন, দুধ উৎপাদন বেশি হচ্ছে ঠিকই, মাংস, ডিমের উৎপাদনও বেশি হচ্ছে কিন্তু গ্রামের সাধারণ মানুষ সেই দুধ বিক্রি করতে পারেন না। সুদুর গ্রামাঞ্চলে যে দুধ উৎপাদন হয় এবং সেখানে সেই পরিপ্রেক্ষিতে পশু খাদ্যের যা দাম তাতে তাদের পোষায় না। সেখানে দুধ বিক্রি করার ব্যাপারে তাদের গোয়ালা এবং ফড়েদের উপর নির্ভরশীল হতে হয়। সেইজন্য আমি এর আগেরবারের বাজেটের সময়ই বলেছিলাম যে প্রতিটি ব্লকে একটি করে ডেয়ারি ফার্ম বা কো-অপারেটিভ ইত্যাদি করুন। গ্রামের দুধ যদি বিক্রি করার মার্কেট থাকে তাহলে আমার মনে হয় দুধের উৎপাদন আরো বেশি হবে। এরকম ব্যবস্থা হলে হাঁস, ডিম ইত্যাদির উৎপাদনও বেশি হবে। সঙ্গে সঙ্গে এগুলির যদি সমবন্টনের ব্যবস্থা করতে পারেন তাহলে শহর ও গ্রামের মানুষদের মধ্যে এই জিনিসগুলি অধিক পরিমানে বন্টন করতে পারবেন এবং অধিক পরিমানে তাদের খাওয়াতে পারবেন। তা ছাড়া গ্রামের মানুষদের আয়ের একটা উৎসও এটা হতে পারে। কাজেই আমি বলব, এ ক্ষেত্রে উন্নয়নের ব্যবস্থা করা দরকার। তবে এ ব্যাপারে আপনি প্রচেষ্টা তেমন ভাবে করতে পারছেন না। তার কারণ অর্থ সীমিত। এবারে কৃত্তিম প্রজনন ব্যবস্থা সম্পর্কে আমি কয়েকটি কথা বলতে চাই। আপনি এই কৃত্তিম প্রজনন ব্যবস্থা সম্পর্কে যে ব্যবস্থা করেছেন আমি বলব সেটা আরো ব্যাপক করা দরকার। বীজ দেওয়ার ও রাখার ব্যাপারে ব্লক স্তরে অনেক অসুবিধা হচ্ছে। সেখানে অনেক কৃষককে পশু নিয়ে ফেরত যেতে হচ্ছে। ব্লক স্তরে বীজ সংরক্ষণের ব্যাপারে একটা দৃষ্টিভঙ্গী থাকা উচিত বলে আমি মনে করছি। তা ছাড়া পশু খাদ্যের ব্যাপারে দৃষ্টিভঙ্গীটা আরো একটু ব্যাপক হওয়া দরকার। পশু খাদ্যের উৎপাদন বেশি হচ্ছে একথা ঠিক কিন্তু সেটা সাপ্লাই-এর ব্যাপারে কিছু অসুবিধা আছে। বহু জায়গায় এগুলি সাপ্লাই হয়না ফলে মানুষ তা কিনতে চাইলেও তা কিনতে পারেন না। ফলে মানুষকে খড় ইত্যাদির উপর নির্ভর করতে হয়। এই পশু খাদ্য যাতে আরো বেশি করে সরবরাহ করা যায় তার দিকে বিশেষভাবে নজর দিতে হবে। আর একটা জিনিস হচ্ছে যে সব পশু চিকিৎসা ব্লক স্তরে বা অন্য স্তরে করেছেন, সেটা আগের তুলনায় অনেক বেশি। কিন্তু আজকে মানুষ চিকিৎসার দিকে যাচ্ছে, ওষুধ কেনার জন্য যে টাকার অঙ্ক সেটা যদিও অনেক বেড়েছে, তার জন্য ধন্যবাদ, কিন্তু এই সামান্য টাকায় পশু চিকিৎসা হয় না। তার ফলে গরীব মানুষকে বাইরে থেকে ওষুধ কিনতে হয়। তার নিজেদের চিকিৎসা করাতে পারে না, পশুর জন্য বাইরে থেকে তাদের চিকিৎসা করা সম্ভব হয় না। সুতরাং আরও বেশি টাকা বৃদ্ধি করতে পারেন কী না ওষুধ কেনার জন্য, সেটা আগামী দিনে ভাববেন, এই কথা বলে এই বাজেট বরাদ্দকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কৃষ্ণপ্রসাদ দুলে :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গ সরকারের প্রাণী সম্পদ বিকাশের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন, তাকে আমি পূর্ণ সমর্থন জানিয়ে দু চারটি কথা বলছি। আমি বিরোধী পক্ষের বক্তব্য শুনলাম। কংগ্রেসি সদস্যরা বিরাট লম্ফঝম্প করে তাঁদের বক্তব্য হাজির করলেন। কিন্তু তাঁরা যে বক্তব্য রাখলেন, সেই বক্তব্যের কী সারাংশ, কী বিষয় বস্তু, তা তাঁর নিজেরা কিছুই বুঝতে

পারেন নি। এই দপ্তরকে তাঁদের আলোচনার মাধ্যমে কী দিয়ে গেলেন, তা তাঁরা নিজেরা বুঝতে পারেন নি। মাননীয় সদস্য মানস ভূঁইঞ্যা প্রতি বারে বাজেটের সময় তিনি পচা ইঁদুর, ছুঁচো বা ময়লা ইত্যাদি বিভিন্ন ভাবে সংগ্রহ করেন এবং তা আনন্দবাজার কাগজে বেরোয়। আজকে তিনি এত হতাশাগ্রস্ত যে, এই যে বাজেট বই, তা তিনি পড়ার সময় না পেয়ে যা খুশী এখানে বলে গেলেন। আমি এখানে আরও কিছু উল্লেখ করতে চাই, মাননীয় সদস্য প্রবোধ পুরকায়েত মহাশয়, যা বক্তব্য এখানে রেখেছেন, তিনি বলেছেন গো খাদ্যের এখানে সমস্যা রয়েছে, এর জন্য কিছু করা হয়নি। তিনি বোধ হয় সবটা পড়েননি এবং বোঝার চেষ্টাও করেন নি, এখানে যে ব্যয় বরাদ্দ করা হয় তার ১০ পার্সেন্ট সবুজ ঘাস উৎপাদনের জন্য ধরা হয়েছে এবং গ্রামের কৃষকদের উৎসাহিত করার জন্য উন্নত মানের গো খাদ্য সবুজ ঘাস উৎপাদন করার জন্য বেশ কিছু চাষীকে এর আওতায় নিয়ে আসা হয়েছে, যাতে তারা ২০/২৫ বিঘা জমিতে এই ঘাস উৎপাদন করে নিজেদের অর্থনৈতিক উন্নয়ন ঘটাতে পারে।

**মিঃ ডেপুটি স্পিকার :** আমাদের যে সময় আছে তাতে সভার কাজ শেষ করা যায় না, সেই জন্য সকলের অনুমতি নিয়ে আধ ঘন্টা সময় বাড়িয়ে দিচ্ছি।

**শ্রী কৃষ্ণপ্রসাদ দুলে :** গুঁড়ো দানা খাদ্য উৎপাদনের জন্য কল্যানী, শিলিগুড়ি এবং শালবনীতে ব্যবস্থা করা হয়েছে এটা তিনি পড়েন নি। এস. ও ভ্যাকসিন এর কথা তিনি বলেছেন। এস. ও. ভ্যাকসিন বেলগাছিয়ায় তৈরি হয়েছে, এ ছাড়া পুনা থেকে এই ভ্যাকসিন আনার ব্যবস্থা হয়েছে। তিনি আর একটা কথা বলে গেলেন আই. আর. ডি. পি.তে ছাগল দেওয়া সম্পর্কে। তিনি এটা জানেন না, এটা কোন দপ্তরের আওতায় পড়ে। দপ্তরগুলো তিনি গুলিয়ে ফেলেছেন। বিভিন্ন দপ্তরকে তিনি এখানে হাজির করেছেন। হাঁস, মুরগির রাণিক্ষেত রোগ সম্পর্কে ব্লকে যে চিকিৎসা কেন্দ্রগুলো আছে, সেই সমস্ত চিকিৎসা কেন্দ্রগুলোর উদ্যোগে এলাকার জনগণকে নিয়ে সেমিনার করে এই হাঁস মুরগির রোগ সম্পর্কে তাদের ওয়াকিবহাল করা হয় এবং পঞ্চায়েতের মাধ্যমে বিভিন্ন জায়গায় সেমিনার করে প্রচারের মাধ্যমে বিভিন্ন ভাবে, ব্যাপক ভাবে এই ভ্যাকসিন দেওয়া হয়ে থাকে।

[7-35 – 7-45 P.M.]

বিরোধী দলের তিনজন মাননীয় সদস্য দুর্নীতির কথা এখানে হাজির করেছেন। কিন্তু কোনও সুনির্দিষ্ট অভিযোগ উত্থাপন করতে পারেন নি। দুর্নীতি সম্বন্ধে কারো যদি কোনও নির্দিষ্ট অভিযোগ থাকে এবং তা সরকারকে জানানো হয়, তাহলে নিশ্চয়ই পশ্চিম বাংলার বামফ্রন্ট সরকার তা প্রতিরোধ করার, দূর করার সব রকম ব্যবস্থা করবেন। আমি বিরোধী সদস্যদের বলছি যে, আমরা দুর্নীতি যাতে দূর হয় তার জন্য সব সময় চেষ্টা করব, তাঁরাও এ ব্যাপারে আমাদের সঙ্গে সহযোগিতা করুন। কিন্তু আমি তাঁদের জিজ্ঞাসা করছি, তাঁরা কি এ ব্যাপারে আজ পর্যন্ত সঠিক ভাবে একটা অভিযোগও হাজির করতে পেরেছেন? শুধু দুর্নীতি দুর্নীতি বলে চিৎকার করে আসল বিষয় গুলিকে এড়িয়ে যাওয়া যায় না, এটা ভাল ভাবে বোঝা দরকার। মাননীয় সদস্য অমর ব্যানার্জি দুধ সরবরাহের ক্ষেত্রে ব্যাপক লোকসানের কথা বললেন। কিন্তু এখানে লোকসানের কোনও বিষয় নেই, এখানে ভরতুকি দিয়ে দুধ সরবরাহ করা হয়। আমাদের যে দুধ সংগ্রহ করতে লিটার প্রতি ৭.৫৬ টাকা খরচ পড়ছে,

ভরতুকি দিয়ে আমরা ৩.৩০ টাকা দামে প্রতি লিটার সেই দুধ সরবরাহ করছি। আজকে ডিম উৎপাদনে পশ্চিম বাংলা সর্ব ভারতীয় ক্ষেত্রে তৃতীয় স্থান অধিকার করেছে। আমাদের গড়বেতা থেকে প্রতি দিন প্রায় ৬০/৭০ হাজার ডিম সরবরাহ করা হয়। সমবায় সমিতি গুলির মাধ্যমে এই কাজ করা হচ্ছে। ডিম নিয়ে আসার জন্য পরিবহণ ব্যবস্থা যদি আর একটু উন্নত হতো তাহলে কেবল মাত্র গড়বেতা থেকেই এক/দেড় লক্ষ ডিম সরবরাহ করা সম্ভব হতো। পরিবহণ ব্যবস্থার অভাবের জন্য সরকারি দপ্তরের বদলে সমবায় সমিতিগুলিকে এবং চাষীদের বহু ডিম খোলা-বাজারে বিক্রি করে দিতে হয়। পোল্ট্রিগুলির জন্য এবং ডিম উৎপাদক চাষীদের জন্য আরো কিছু সুব্যবস্থা যদি সরকারের পক্ষ থেকে গ্রহণ করা হয় তাহলে ডিম উৎপাদন আরো বাড়বে এবং তারাও উপকৃত হবে। এই কয়েকটি কথা বলে এই বাজেটকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রভাসচন্দ্র ফদিকার ঃ মাননীয় উপাধ্যক্ষ মহোদয়,** আমি যে ৫৯ এবং ৫০ নং দাবি উত্থাপন করেছিলাম এবং সেই সূত্রে যাঁরা যাঁরা বক্তব্য রেখেছেন তাঁদের প্রত্যেকের বক্তব্য আমি মন দিয়ে শুনেছি এবং সেই সূত্রে কয়েকটা কথা এখানে বলব। মেদিনীপুর এবং হাওড়া-সন্তান, দু'জনে যে কথা গুলি বলেছেন সেই সূত্রে বলি, যতটুকু বিফ্রড হয়েছিলেন ততটুকুও সঠিক ভাবে দিতে পারেন নি বলে, সঠিক তথ্য এখানে দিতে পারেন নি। গরুর মাথায় মহিষের দেহ, আর মহিষের পায়ে ছাগলের দেহ লাগিয়ে ফেলেছেন। এই ভাবে অঙ্ক করলে অঙ্ক মেলে না, একদম গোড়া থেকে শুরু করতে হয়। প্রাণী-সম্পদ বিকাশকে মর্যাদা দেওয়ার বিষয়টিকে প্রবোধবাবু এবং আরো কয়েকজন মাননীয় সদস্য স্বীকার করেছেন। তাঁদের কাছে আমি কৃতজ্ঞ। আমাদের দেশের গ্রস ডোমেস্টিক প্রোডাক্ট-এর শতকরা ৪০ ভাগ আসে এগ্রিকালচার থেকে। আবার সেই ৪০ ভাগের শতকরা ২৪ ভাগ আসে লাইভ স্টক রিসোর্সেস থেকে। আবার সেই ২৪ ভাগের শতকরা ৬০ ভাগ আসে লাইভ স্টকের ক্যাটেল অ্যাণ্ড বাফেলো থেকে। সুতরাং গ্রামীণ অর্থনীতির বিকাশে প্রাণী-সম্পদের যে বিশেষ ভূমিকা আছে, এই বিষয়টি আমাদের সকলেরই স্বীকার করার কথা। নিশ্চয়ই প্রয়োজনের তুলনায় যে কাজ গুলি করা দরকার আমরা সে কাজগুলি করতে পারছি না। কিন্তু কেন পারছি না? পশ্চিম বাংলায় আমরা কেন পারছি না, এটা চিন্তা করা দরকার এবং পাশাপাশি আমাদের যা যা সম্ভাব্য আছে তাও বোঝা দরকার। পশ্চিম বাংলায় কিছু বাস্তব সমস্যা আছে। আমাদের দেশি গরুর গুণগত মানের সমস্যা আছে। খর্বাকৃতি, দুগ্ধ উৎপাদনের ক্ষমতা কম, দুটি সন্তানের জন্মকালের মধ্যে ব্যবধান বেশি, ওয়াইডার গ্যাপ ইন দি কাভিং পিরিয়ড। ফলে সময় বেশি লাগে, উৎপাদন কম হয়। সুতরাং এখানকার সম্পদকে যদি উন্নত করতে না পারি—আমাদের পশ্চিম বাংলার গ্রামীণ এলাকার দুর্বল মানুষদের অর্থনৈতিক কাঠামোর আমরা মেন মজ্জা সঞ্চিত করতে পারব না। প্রাণী সম্পদ বিকাশের চারটে মূল সম্ভব আছে,—(১) উন্নত প্রজন্ম সৃষ্টি, (২) বেটার ফিডিং, (৩) বেটার ম্যানেজমেন্ট, (৪) বেটার ডিসিস্ কন্ট্রোল। এই চারটি অপারেশনের মাধ্যমে আমাদের যে প্রাণী-সম্পদ আছে তার মান উন্নয়ন করতে হবে। এটাই একমাত্র পথ। আমরা যদি অন্য রাজ্য থেকে ভাল জাতের গরু কিনে সরবরাহ করা শুরু করি আই. আর. ডি. পি. বা ডি. আর. ডি এ. বা যে কোনও প্রকল্পের মধ্যে দিয়ে, তাহলে সেখানকার অ্যাগ্রো ক্লাইমেটিক কন্ডিশন বা তারা যে ধরণের কন্ডিশনে বড় হয়েছে সেই

কন্ডিশন থেকে হঠাৎ নিয়ে এসে অন্য জায়গায় প্রেস করলে সেই ধরণের ফল পাওয়া যায় না। এর বাস্তব প্রমান হরিণঘাটায় দেখেছি। সেখানে যারা মিল্কার রয়েছেন তাঁরা যদি ছুটিতে যান, অন্য একজন মিল্কার যদি মিলচিং করেন তাহলে আগের মতো সেই পরিমান মিলচিং হয় না। সুতরাং আমাদের দেশের গরু গুলিকে উন্নত করতে হবে। উন্নত প্রজন্ম সৃষ্টি করাই আমাদের প্রথম কাজ এবং সেই কাজ করার জন্য আমাদের যে ট্র্যাডিশনাল পদ্ধতিগুলি আছে তার সঙ্গে বৈজ্ঞানিক, আধুনিক প্রযুক্তির সুষম সমন্বয় ঘটাতে চাইছি। প্রাণী-সম্পদ বিকাশের বিভিন্ন দিক মানুষের কাছে পৌছে দেবার জন্য আমরা রাজ্যে চারটি পর্যায়ে প্রশিক্ষণের ব্যবস্থা করেছি। প্রথম পর্যায়ে প্রশিক্ষণ হচ্ছে, যে প্রশিক্ষণের মধ্যে দিয়ে প্রত্যেকটি এলাকা থেকে আমরা মানুষকে আমন্ত্রণ করেছিলাম, জেলা-পরিষদের সংশ্লিষ্ট স্থায়ী কমিটির কর্মাধ্যক্ষদের আমন্ত্রণ করেছিলাম, দুটি পর্যায়ে পাঁচ দিন করে মোট দশ দিন ট্রেনিং দিয়েছি। দ্বিতীয় পর্যায়ে ট্রেনিং দিয়েছি, প্রত্যেকটি ব্লক থেকে ৬ জন করে প্রতিনিধি নিয়ে, যার মধ্যে সভাপতি ছিলেন, কর্মাধ্যক্ষ ছিলেন, একজন করে কৃষক সংগঠনের প্রতিনিধি এবং মহিলা সংগঠনের প্রতিনিধি ছিলেন। যেহেতু মহিলারা বেশি বেশি ছাগল চাষ হাঁস—মুরগি চাষের ক্ষেত্রে এবং গরু দেখাশোনা করার ক্ষেত্রে ভূমিকা গ্রহণ করেন। আমরা ২৩০০ মানুষকে আমন্ত্রণ করেছিলাম। তার মধ্যে ১৮৮৮ জন, অর্থাৎ শতকরা ৮১.০৭ ভাগ আমাদের সাফল্য এসেছে। চার দিনের ট্রেনিং-এ আমরা কিছু কিছু জিনিস তাদের কাছে তুলে ধরতে পেরেছি। তৃতীয় পর্যায়ে প্রত্যেকটি পঞ্চায়েত সমিতি এলাকাকে দুটি ভাগে ভাগ করে, প্রত্যেকটি গ্রামসভা থেকে একজন করে প্রাণী-পালককে নিয়ে এসে তাদেরও অনুরূপ প্রশিক্ষণ দেওয়া হয়েছে। এই ভাবে যদি আমরা তাদের প্রশিক্ষণে আমন্ত্রণ করে সহযোগিতা দান করতে পারি তাহলে সারা পশ্চিম বাংলার সাড়ে একত্রিশ হাজার প্রাণী-পালকদের মর্ডাণ টেকনোলজি দিয়ে কিছু ধ্যান ধারণা দিতে পারি। চতুর্থ পর্যায় হচ্ছে, প্রত্যেক পাড়ায় পাড়ায় মানুষের সঙ্গে কথাবার্তা বলে এবং সান্ধ্য বৈঠক-এ আলোচনা করে তাদের প্রশিক্ষণ দিতে হবে। আমি জানি না অমর বাবুর এবং মানস বাবুর অবগতির মধ্যে এটা আছে কিনা। মানস বাবুর এলাকা তো পঞ্চায়েত সমিতির এলাকা, সেখানে অনুরূপ সেমিনার হয়েছে। আলোচনা হয়েছে, মূল বিষয় বস্তু ছিল, প্রাণী-সম্পদ বিকাশে পঞ্চায়েতের ভূমিকা। এবং অমর বাবুর এলাকায় আমি নিজে গিয়ে সেমিনারের উদ্বোধন করে এসেছিলাম। চার দিনের ট্রেনিং ছিল, প্রথম দিন আমি তিন ঘন্টা ছিলাম। তাই আমি অনুরোধ করব, আসুন সকলের সহযোগিতা নিয়ে নতুন দিকটা, যেটা আজকে অক্সিলারি সোর্স অফ ইনকাম, নেক্সট টু এগ্রিকালচার, সেটার উন্নয়নের জন্য এই কাজগুলি আমাদের করতে হবে। আমাদের রাজ্যে পপুলেশনের যে প্রবলেম আছে, যেখানে ৬১৪ পার স্কোয়ার মিটার ডেনসিটি অফ্ পপুলেশন সেখানে কালটিভেশন অফ্ ল্যাণ্ড বেশি বেশি পাওয়া যায় না। অপূর্ব বাবু ছাঁটাই প্রস্তাবে বলেছেন, গ্রেজিং গ্রাউণ্ড আপনারা রক্ষা করতে পারছেন না। কার জমি, কে রক্ষা করবে। আমরা যখন স্বাধীনতা লাভ করলাম ওপার থেকে মানুষ অনেক এলেন, তাঁরা অ্যানিমেল নিয়ে আসেন নি, বাড়ি ঘরও নিয়ে আসেন নি, তাই আমাদের পশ্চিমবাংলার চাষের জমির ওপর চাপ পড়ে। সুতরাং হিউম্যান পপুলেশন এবং ক্যাটেল পপুলেশনের রেশিওটা নিয়ে একটু ভাবতে হবে। তাই চারণ-ভূমি কমে যাচ্ছে। পঞ্চায়েতের যে স্থায়ী কমিটি আছে, সেই পঞ্চায়েতের বন্ধুরা সেখানকার নমেনক্লেচার বদলে দিয়ে মানুষকে চাষের জমি বিলি করছে। সুতরাং ফড়ারের জন্য আমাদের অন্য ব্যবস্থা

করতে হবে। আজকে সামাজিক বনসৃজন হচ্ছে, সেই সামাজিক বনসৃজনের ফলে যে গাছ গুলি বড় হচ্ছে তার তলাতে যদি পঞ্চায়েতের উদ্যোগে সিলভিকালচার করতে পারা যায় তাহলে নিশ্চয়ই ফড়ার তৈরি করার ক্ষেত্রে একটা উৎসাহ সৃষ্টি হবে। আমাদের বাজেটে, প্রাণী-সম্পদ অধিকার, এ্যানিমেল রিসোর্স ডাইরেক্টরেটের বাজেটে ১৫ ভাগ টাকা রেখেছি ফড়ার এবং ফিডিং-এর জন্য। এই ক্ষেত্রে আমরা ফরেস্ট ডিপার্টমেন্টের সঙ্গে কথা বলেছি। ফরেস্টের বিভিন্ন জায়গা গুলিতে সুবাবুল গাছের চাষ, হাইব্রিড ঘাসের চাষ করতে পারি—১০ কাঠা জমিকে সেচ সেবিত করে হাইব্রিড ঘাসের চাষ করতে পারলে একটা শঙ্কর গাভিকে সারা বছর খাওয়ানো যেতে পারে। এটাই হচ্ছে, গ্রিন ফিড়ারের চিত্র। ড্রাই ফিডিং-এর ক্ষেত্রে আমি কিছু বলতে চাইছি। ড্রাই ফিডিং হিসাবে সাধারণত খড় আমরা ব্যবহার করি। সেটা শুধুই পেট ভরায়। কিন্তু তাকে যদি একটু ট্রিটমেন্ট করে কেটে কুচিয়ে জলে ভিজিয়ে রেখে দিই এবং তিন ঘন্টা পরে একটা লাল ধরণের জুস বেরিয়ে যায়, তাকে তারপর একটু মলাসেস দিয়ে ট্রিটমেন্ট করলে তার ভ্যালু অনেক গুণ বেড়ে যায়।

[7-45 – 7-55 P.M.]

আমরা যে গমের খড় জ্বালানী হিসাবে পুড়িয়ে ফেলি, তাকে যদি কেটে কুচিয়ে প্রসেস করতে পারি কিছুটা মেশিনে বেরিয়ে গেলেও পশু খাদ্য হিসাবে তাকে ব্যবহার করতে পারি। বেটার ফুড আমাদের দরকার, এ্যানিমেল কিপিংয়েরও দরকার আছে, সুষম খাদ্য, ব্যালেন্সড ফুডের কথা সকলে বলেছেন, এইসব পশু খাদ্য হিসাবে ব্যবহার করুন। আমরা ঘাস উৎপাদন করে সকলকে সরবরাহ করতে পারি, এই ধরণের পরামর্শ যাঁরা দিচ্ছেন তাঁদের ভাবতে বলছি। ডাঃ বিধানচন্দ্র রায়ের স্বপ্নের কথা বলছিলেন, তিনি চেয়েছিলেন আমরা হরিণঘাটায় গরু রাখব, সেই গরু বড় হবে, দুধ দেবে এবং তা আমরা গ্রেটার ক্যালকাটায় সরবরাহ করব। কোলকাতার পপুলেশন কত জানেন? ১৯৮৮ সালে আমরা যেটা হিসাব করেছি তা প্রায় ৯৪ লক্ষের মতো। এই ৯৪ লক্ষ মানুষকে মাথা পিছু ২১০ গ্রাম করে দুধ যদি দিতে হয় তাহলে পার ডে ১৯ লক্ষ ১১ হাজার লিটার দুধ লাগবে। যে কোনও সরকারি ব্যবস্থায় গরু রেখে দুধ প্রসেসিং করে প্যাকেজিং করে সরবরাহ হয়। ভারতবর্ষে অন্য কোথাও কি এ রকম হচ্ছে? ভারতবর্ষের অন্যত্র প্রোডাকশন, প্রসেসিং এবং মার্কেটিং এই তিনটি কাজ অর্গানাইজ করছে প্রাইমারি মিল্ক কো-অপারেটিভ সোসাইটি। এরা হচ্ছে প্রথম গ্রাম পর্যায়ে, তারপর ডিস্ট্রিক্ট পর্যায়ে, তারপর রাজ্য পর্যায়ে এ্যাপেক্স বডি। প্রোডাকশনের মূল যে কাজ সেই প্রকিওরমেন্ট এবং মার্কেটিং সেটা ডিস্ট্রিক্ট ইউনিয়ন ফেডারেশনের মাধ্যমে হয়। কিন্তু পশ্চিমবঙ্গে আমরা দাবি করছি সরকারি ব্যবস্থাপনায় করতে হবে। সরকারি ব্যবস্থাপনাতে ৪/৪.৫৩ দরে দুধ কিনছি এবং সেই দুধ যদি সেখানেই বিক্রি করে দিই তাহলে ৩.৩০ পয়সায় বিক্রি করতে হচ্ছে। দুধ চিলিং, ট্রান্সপোর্ট এবং ডেয়ারি থেকে নিয়ে প্রকিওরমেন্ট, প্রসেসিং এতগুলি কাজ হচ্ছে, এতগুলি মানুষের শ্রম যুক্ত হচ্ছে কো-অপারেটিভের মারফত কম দামে সাবসিডি দিয়ে বিক্রি করতে হচ্ছে। মাননীয় অমরবাবু বলেছেন ১৮ কোটি টাকা লস, অথচ মাদার ডেয়ারিতে ন্না' কি লাভ হচ্ছে। মাদার ডেয়ারি প্রতি লিটার ৪.৫০ পয়সা দরে বিক্রি করে। ৫১৫ জন লোক এবং ১২ জন ক্যাজুয়েল লেবার, মোট ৫২৭ জন লোক নিয়ে কাজ করে। আর ডাঃ বিধান রায়ের স্বপ্নের কথা ভেবে হরিণঘাটায় এবং বেলগাছিয়ায়

৬৫০০ জন লোক কাজ করে এবং তাদের বেতন ধীরে ধীরে বাড়ছে, গত বছর তাদের বেতন দেবার জন্য ১০ কোটি টাকা লেগেছে। এর উপর বোতল ভাঙ্গা, প্যাকেট ফুটো করার ব্যাপার আছে। যদি সেখানে আমাদের কোনও সহৃদয় বন্ধু থাকেন তাঁরা বোতল ভাঙ্গার সুযোগ না পেলে প্যাকেট ফুটো করে দিচ্ছেন। প্রশ্ন হচ্ছে যে, মার্কেটিংয়ের কাজ কারা করবেন? ভারতবর্ষের অন্য রাজ্যে কি করছে? অন্ধ্রপ্রদেশে তাদের যে প্যাটার্ণ তা হল প্রকিওরমেন্ট এবং মার্কেটিংয়ের কাজ হয় থ্রু প্রাইমারি মিল্ক কো-অপারেটিভ সোসাইটি এবং তার উপর ডিস্ট্রিক্ট ইউনিয়ন দিয়ে যা করা হয় তা হলো ক্রেডিট গোস টু দি ম্যানেজেরিয়াল এফিসিয়েন্সি অফ দি মহারাষ্ট্র কো-অপারেটিভ মুভমেন্ট। মহারাষ্ট্র এবং আমাদের মার্কেটের দুধের উৎপাদন প্রায় সমান সমান। কিন্তু সেখানে কো-অপারেটিভ মুভমেন্টের দ্বারা করা সম্ভব হয়েছে। এর ফলেই তারা করতে পারে। আমাদের এখানে সে ধরণের কো-অপারেটিভ মুভমেন্ট গড়ে ওঠেনি বলে আমরা করতে পারিনি। গ্রামে গ্রামে সান্ধ্য বৈঠক করে ফার্ম প্রডিউসারদের সঙ্গে নিয়ে বসে তাদের চেতনা, তাদের উৎসাহ আগ্রহ সৃষ্টি করে কাজে লাগিয়েছি সেটা আমাদের টাস্ক। সেটা করার জন্য আমরা আপনাদের কাছে আবেদন করছি। প্রশ্ন উঠেছে চিকিৎসা এবং চিকিৎসক পাব কিনা? আমরা পি. এস. সি কে বলেও ডাক্তার পাচ্ছি না। এজন্য হাসপাতাল, ব্লক ডিস্পেনসারি, অ্যাডিসন্যাল ডিসপেনসারি থাকার দরকার এবং এর জন্য অ্যাডভাইসারি কমিটি দরকার। এরজন্য আমরা প্রত্যেকটি এড ক্যাম্পের সঙ্গে মাননীয় স্থানীয় বিধায়কদের যুক্ত করছি। তাঁরা দয়া করে সেখানে থেকে দেখবেন ডাক্তাররা কাজে যাচ্ছেন কি যাচ্ছেননা, তারপর তাদের রবিবার ছুটির দিন, সেকেণ্ড স্যাটার ডে, ফোর্থ স্যাটার ডে এই সব আছে—এগুলি একটু খেয়াল রাখতে হবে। আমাদের মাননীয় বন্ধুরা যদি খেয়াল না করেন—তাহলে সকল কে দিয়ে জোর করে সব কাজ করানো যায় না—একটা বড় অংশকে দিয়ে আমরা এই কাজ করাতে পেরেছি। পশ্চিমবঙ্গের পঞ্চায়েত সমিতি এলাকায় আমরা একাধিক সান্ধ্য বৈঠক করাতে পেরেছি। তাই আমাদের চিকিৎসার যতটুকু ব্যবস্থা আছে সেটা নিশ্চিৎ করবার চেষ্টা করবো, এটা আপনারা জানবেন, ওষুধের কথা বলেছেন। এই ওষুধের গত তিন বছরে তিনগুণ বাড়ানো হয়েছে। বর্তমানে এই ওষুধের দাম অনেক বেড়ে গেছে, কিন্তু গরুর চেহারা বড় বলে ডোজটা বেশি লাগছে। সেই কারণে বলেছি, যতটুকু ওষুধ পাওয়া যাবে তার তালিকা চিকিৎসা কেন্দ্রের বাইরে টাঙিয়ে দিতে হবে এবং ঐটুকুতে সবটা দেওয়া যাবে না একথা হাত জোড় করে বলতে হবে। আজকে মানুষ বুঝছে এবং গুরুত্ব দিতে চাইছে, সেটা হচ্ছে—বেটার ডিজিজ কন্ট্রোল, অসুখ হলে চিকিৎসা। আমি মানস বাবুর সঙ্গে রোগ প্রতিরোধ সম্পর্কিত ব্যাপারে একমত। রোগ প্রতিরোধের ব্যাপারে পঞ্চায়েত সমিতির প্রাণী সম্পদ বিকাশের স্থায়ী সমিতিগুলির সঙ্গে সভা করে তাদের সিদ্ধান্ত অনুযায়ী বিভিন্ন গ্রামে গিয়ে তিন দিন করে অ্যান্টি-ডি-ওয়ার্মিং হেলথ ক্যাম্প করা যায় কিনা চেষ্টা করছি। আর কি করতে চাচ্ছি? উন্নত প্রতিষেধক ব্যবস্থা গ্রহণ করার স্বার্থে এক দিনের হেলথ ক্যাম্প করতে চাচ্ছি। রোগের চিকিৎসা ও রোগ নিয়ন্ত্রণ—এই দুটি কাজের ব্যাপারে অগ্রাধিকার দিতে চাচ্ছি। রোগ নিয়ন্ত্রণের ক্ষেত্রে আগাম কিছু ব্যবস্থা গ্রহণ করার জন্য। ভ্যাকসিনের উপর জোর দিচ্ছি। এই ভ্যাকসিনের সরবরাহটাও প্রয়োজনের তুলনায় কম। এখন কিছু কিছু মানুষ এসব ব্যাপারে সচেতন হয়েছেন, কিন্তু আগে নানারকম সংস্কার ছিল বলে তারা সচেতন ছিলেন না। এই প্রাণী সম্পদ বিকাশের জন্য দরকার বেটার ফিডিং,

বেটার ডিজিজ কন্ট্রোল এবং বেটার ম্যানেজমেন্ট। আমি বেটার ম্যানেজমেন্টের ব্যাপারে বিস্তারিত আলোচনায় যাবো না। তবে ট্র্যাডিশনাল যেটা রয়েছে সেটা আরো উন্নত করতে হবে। সেক্ষত্রে সুযোগ-সুবিধা বা সদিচ্ছার ব্যাপারটাও আসছে। এখানে একেবারে অর্থনৈতিক অনিয়ম নেই এই দাবি নিশ্চয়ই করবো না, কিন্তু যদি নজরে আসে নিশ্চয়ই কঠোর ভাবে খোঁজ নেবার চেষ্টা করি। আপনাদের কাছে বলবো, যখন এসব নজরে আসবে সেটা বিধানসভায় না বলে একটু আগে যদি বলবার চেষ্টা করেন নিশ্চয়ই সাহায্য করবার চেষ্টা করবো। প্রশ্ন উঠেছে, এস. এফ. আই-কে দুগ্ধ দেওয়া হচ্ছে কেন? বিভিন্ন প্রতিষ্ঠানকে দুগ্ধ দেওয়া বন্ধ হয়ে গেছে এখন। তবে বিশেষ বিশেষ ক্ষেত্রে তা দেওয়া হয়। তবে রমজান মাসে ট্র্যাডিশনাল দুধ দিয়ে আসছি বহু বছর ধরে। বলা হয়েছে গভর্নমেন্ট কেন নিজে দিচ্ছেন না সেটা, কেন ক্লাবের মাধ্যমে দিচ্ছেন? তবে যেটা করেছি সেটা জনপ্রতিনিধিদের রেকমাণ্ডেশন অনুযায়ীই করেছি। আজকে তারা টাকা নিয়ে লাইনে দুধ বিলি করছে। খুব একটা অন্যায় কাজ করিনি। যতীনবাবুর দুধের কার্ড কেন হয়নি জানতে চেয়েছেন। আমরা বলেছিলাম ডি. টি. এম. আধ লিটার করে দেওয়া হবে, কারণ এই দুধ অনেক সময় চা-এর সংযোজন হিসাবে ব্যবহার করা হয়, স্বাস্থ্য ভাল হবে এই জন্য ব্যবহার করেন না। আর স্বাস্থ্যের কারণে দরকার হলে আধ লিটারেই হবে। আমরা বলেছিলাম, আধ লিটার ডি. টি. এম. দেওয়া হবে, বাকি আধ লিটার টোণ্ড মিল্ক বা কাউ মিল্ক নিতে পারেন। একই নিয়মে সকলকে দেখবার চেষ্টা করেছি তাই না? আর পলি-প্যাকের কথা বলতে দিয়ে বলেছেন যে, পলি-প্যাকের দুধ কেটে গেলে দাম ফেরত পাওয়া যায় না। আরো বলেছেন যে, নয় টাকা করে বাফেলো মিল্ক বিক্রি করা হচ্ছে। জানি না, কোথা থেকে এটা শুনলেন, কারণ সরকারি ব্যবস্থা কাউ মিল্ক, টোণ্ড মিল্ক এবং ডি. টি. এম. দেওয়া হয়, এখন যা ধীরে ধীরে পাউচের মধ্যে চলে যাচ্ছে। তবে সেক্ষেত্রে মাস-কাডলিং হলে নিশ্চয়ই ভাবতে হবে টাকা ফেরতের কথা। তবে যার গুণগান করে বলে গেলেন, যারা না থাকলে নাকি পশ্চিমবঙ্গ অচল হয়ে যাবে, সেই মাদার ডেয়ারি কি সেক্ষেত্রে টাকা ফেরত দেয়?

[7-55 – 8-05 P.M.]

একটু খোঁজ নেবেন, আমরা তো তাদের ভালই করেছি, তাদের প্রশাসন সম্পর্কে আমরা তো খোঁজ খবর রাখি। এখন মাসির যদি বেশি দরদ হয়ে যায় তাহলে আমি আর কি করবো। কো-অপারেটিভের কথা বলেছেন। আমি একটু আগে যে কথাটা বলেছি যে সত্যিকারের প্রাণী সম্পদ বিকাশের কাজটা আন্দোলনের ভিত্তিতে দেখতে পারছি না বলেই এই বিষয়ে আমরা সাফল্য যে ভাবে চেয়েছিলাম তা আমরা পাইনি। আমি মেদিনীপুরের লোক বলে আপনারা হয়ত ভেবে ছিলেন যে মেদিনীপুরের মিল্ক ইউনিয়নকে বেশি করে সাহায্য করবো। না। প্রশ্ন হচ্ছে সেটা অপারেশান ফ্লাড (১), ফ্লাড (২) টাকায় গড়ে উঠেছে, সেখানে কিন্তু যে ভাবে পরিচালনা করা দরকার সেই পরিচালনায় কোথায় ঘাটতি আছে, দৃষ্টিভঙ্গীর কোথাও ঘাটতি আছে। আর ঘাটতি আছে বলেই তাদের অ্যাকোমুলেটেড লস বেড়েছে। অর্থাৎ আনন্দ প্যাটার্ন কে সামনে রেখে বেদ বাক্য হিসাবে সেটাকে পরিচালনা করা হয়। সেখানে তো সরকারের কোনও কথা বলার সুযোগ নেই। সমগ্র নির্বাচিত প্রতিনিধি সেখানে গিয়ে দাঁড়ান, সরকারের প্রতিনিধিও সেখানে থাকেন, কিন্তু সিদ্ধান্ত তাঁরাই গ্রহণ

করেন। সরকার হস্তক্ষেপ করে না। যখন আপনারা হিমুলের ব্যাপারে বলেন তখন আমি নিরলিপ্ত থাকি। তখন আপনারা ভাবেন আমি কানেও শুনতে পাই না চোখেও দেখতে পাই না—রাজা কর্ণেন পশ্যতি। খবর থাকে, কিন্তু কোনও কাজ কে কোথায় করবে? ওদের যে অটোনমাস বডিগুলি আছে সেই অটোনমাস বডি গুলি চালনা করার জন্যই ফারমার প্রডিউসারকে দিয়ে সোসাইটি তৈরি হচ্ছে। তাদের উদ্বুদ্ধ করা দরকার। আসলে কো-অপারেটিভ মুভমেন্টের একটা প্রয়োজন আছে। কো-অপারেটিভ মুভমেন্টের অর্থ সেখানেই হবে যেখানে এমপ্লয়মেন্ট জেনারেসন অ্যাট ডোরস্টেপ বাড়িতে বাড়িতে এমপ্লয়মেন্ট জেনারেসন হবে। কি করে হবে? উন্নত মানের গরু চাষ করতে হবে, ছাগল চাষ করতে হবে। প্রবোধবাবু বলেছেন উন্নত মানের পশু সরকার সরবরাহ করুক। সরকার প্রডিউস করবে, ভাল জাতের গরু এবং ছাগল সরবরাহ করবে, এটা কি করে হবে? বাইরে থেকে এনে সরবরাহ করা যায় না, সৃষ্টি করতে হবে, উপযুক্ত পরিবেশ সৃষ্টি করতে হবে, প্রজন্ম নুতন করে সৃষ্টি করতে হবে। তার জন্য কৃত্রিম এ. আই এবং অপারেশনের কথা বলি। নিশ্চই আমরা উন্নত মানের বীজ দেব সেটা লিকুইড সারভিস হতে পারে, সেটা হিমাইড হতে পারে। আমাদের রাজ্যে তেমন ব্রিডিং পলিশি ছিল না। সেই ব্রিডিং পলিশি তৈরি করার জন্য পাঞ্জাবের প্রস্তাবকে সামনে রেখে কোন ধরনের ব্রিডিং পলিশি গ্রহণ করা দরকার সেটা আমরা সিদ্ধান্ত করতে পেরেছি। তাই আমরা চাচ্ছি লিকুইড সারভিস। সেটা কাস্টম সারভিস বলেছে সাহায্য চায় না। লিকুইড সারভিস যেখানে আছে সেখানে থাকবে। কিন্তু সেখানে কি এক্সটেন করবে? ফ্রোজেন সিমেন। তার ব্যবস্থা আমরা বিগত ২ বছরের মধ্যে ২০০ করতে পেরেছি। অ্যানিম্যাল হেলথ ইন্সটিটিউশন যেখানে আছে সেখানে হয়। এখানে আমাদের একজন মাননীয় সদস্য বললেন যে ব্লকে দুটি হচ্ছে। গ্রামে কি করে হবে গ্রামে গ্রামে এই জিনিস ছড়ানো যাবে? পঞ্চায়েত মনোনিত কিছু লোককে আপনারা ঠিক করে দিন তাদের আমরা প্রশিক্ষণ দিয়ে দেব, এক মাস পাঁচ দিনের তারা শিক্ষা গ্রহণ করে আমাদের এই যে এ্যানিম্যাল হেলথ ইন্সটিটিউট রয়েছে সেখান থেকে তারা ফ্রোজেন সিমেন নিয়ে যাবেন অন নেসেসিটি তারা সেটা প্রয়োগ করবে এবং সেখান থেকে সংগ্রহ করবে। তবে দয়া করে ভেবে নেবেন না এই কাজটা করতে, ভগবতীর সেবা এই ভাবে করলে সরকারের সেবা এই ভাবে করলে চাকুরী করার দাবি এসে যাবে। আর একজন মাননীয় সদস্য বললেন যে গ্রামে গঞ্জে যাঁরা হাতুড়ে চিকিৎসা করেন তাঁদের ট্রেনি দিতে পারেন কিনা। এটা কি করে হবে? ৫ বছর ধরে ওঁরা এখানে পড়াশোনা করেন, আপনারা যেমন ৫ বছর ধরে পড়াশোনা করে ডাক্তার হয়েছে তাঁরাও তেমনি ৫ বছর ধরে পড়াশোনা করে ডাক্তার হয়েছেন হঠাৎ তাদের অ্যাবক্রিজড কোর্স-এ নিয়ে যাবো। ওঁরা যদি একমত হন তাহলে না হয় দেখা যাবে। তবে আমি চেষ্টা করছি এ্যানিম্যাল হেলথ কনসাসনেস এটা বৃদ্ধি করার জন্য বেশি বেশি করে উদ্যোগ নিতে এবং এটা সকলকে নিতে হবে। আর একটা বিষয় বলতে হবে, দু দুজন সদস্য বলেছেন — অমর বাবু বলেছেন এবং প্রবোধ বাবু বলেছেন। আমরা এই বিশাল বাহিনীকে নিয়ে কাজ করতে চাই। মাথা তো একা এগোবে না, হাত পা কে নিয়ে এগোতে হবে। তাই বাজেট ভাষণের শেষে আমি বলেছি সকলের সহযোগিতা নিয়ে আমরা এগোতে চাই। সকলের সহযোগিতা নিয়ে এগোবো ঠিক কথা কিন্তু কে কতটুকু সহযোগিতা করবেন সেটা তাঁদের ব্যাপার। চেষ্টা করবেন তাঁদের যেন ইকুয়াল পার্টিসিপেশন হয়। আর একজন সদস্য বলেছেন,

বলতে গিয়ে বিভ্রাট হয়ে গেল। সোমেন বাবু আমার কাছে দেখা করতে এসেছিলেন, আমি তাঁর সঙ্গে কথা বলেছি। সুপ্রিম কোর্ট যা বলবে তাই হবে। তাদের কোর্টে দি মেরিট অফ দি কেস ওয়াজ নট কনসিডার্ড। কেন বিলম্ব হলো সেটা অপূর্বলাল বাবু নিশ্চই ভাল করে জানবেন টাইম পার হয়ে গিয়েছিল, লিমিটেশন পার হয়ে গিয়েছিল। আমাদের প্রেয়ারটা, আমাদের কনটেন্টটা যেটা ছিল সেটা বিচার্য হলো না, তাঁরা এটাকে পাঠিয়ে দিয়েছেন। সুপ্রিম কোর্ট নির্দেশ দেন নি। আমরা যেটা অ্যাপিল করেছিলাম তা শোনা হলো না, লিমিটেশনস এর মধ্যে পড়ে গেছে। আমরা বলেছিলাম, ওখান থেকে যা আসবে আমরা সেই মতো করব। আমরা এ. জি. এর মতামত নিয়ে অর্থ বিভাগে পাঠিয়ে দিয়েছি। এই ধরণের সিদ্ধান্ত একক আমাদের বিভাগ গ্রহণ করতে পারবেন না যতক্ষণ পর্যন্ত না অর্থ বিভাগের অনুমোদন আমরা পাই। আমরা সুচিন্তিত মতামত নিয়ে এগোচ্ছি। আমরা এক জায়গায় গিয়ে পৌছাব। সৌমেন বাবু আমার কাছে এসেছিলেন। তাঁকে চিঠি দিয়ে জানিয়েছি যে, আপনার যেমন উদ্বেগ আছে, আমারও তেমনি উদ্বেগ আছে। সমস্ত কথা বলা যাচ্ছে না, তবে বোধ হয় সবটা বলেছি। এখানে মিনিকিটের কথা উঠেছে। এটা আমরা সবাই মিলে যদি চেষ্টা করি, কোনও পঞ্চায়েত সমিতি, কোনও প্রতিষ্ঠান, তাঁরা যদি উদ্যোগ গ্রহণ করতে চান — তাঁরা যদি ফড়ার কাল্টিভেশন করেন তাহলে আমরা তা কিনে নেব এবং মিনিকিট সেই সমস্ত এলাকায় বিতরণের ব্যবস্থা থাকবে। এফ. এম. ডি. রোগ যেটা ছড়িয়ে পড়েছে, তারজন্য আমরা দ্রুত লোক পাঠিয়ে দিয়েছি। সেটা আনুষঙ্গিক ব্যবস্থা। যেটা করতে বলেছি তা হচ্ছে, তাঁদের সমস্ত ছুটি এখন ক্যান্সেল হবে, তাঁদের মনে রাখতে হবে যে তাঁরা অলওয়েস অন টো, মানুষের কাছে তাঁরা যেন যান। সঠিক কথা এখন বলা না হলেও যেভাবে বললাম তাতে প্রত্যেকটি নিশ্চয়ই বোঝা যাচ্ছে। অপূর্ব বাবু এবং আরও অনেকে যেসব বক্তব্য এনেছিলেন, তার অসারত্ব মনে করে তাকে সসম্মানে প্রত্যাখ্যান করে, আমি যে প্রস্তাব রেখেছি তাকে সমর্থন করার জন্য আহ্বান করছি।

The motions of Shri Apurbalal Majumdar and Shri Sultan Ahmed that the amount of the Demand be reduced by Rs. 100 were then put and lost.

The motion of Shri Prabhas Chandra Phodikar that a sum of Rs. 46,65,36,000 be granted for expenditure under Demand No. 49, Major Heads : "2403 — Animal Husbandry and 4403 — Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings)".

(This is inclusive of a total sum of Rs. 11,66,34,000 already voted on account in March, 1990) was then put and agreed to.

**Demand No. 50**

The motions of Shri Saugata Roy, Shri Apurbalal Majumdar, Shri Sultan Ahmed and Shri Amar Banerjee that the amount of the Demand be reduced by Rs. 100 were then put and lost.

The motion of Shri Prabhas Chandra Phodikar that a sum of Rs. 60,57,66,000 be granted for expenditure under Demand No. 50, Major Heads : "2404 — Dairy Development, 4404 — Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings) and 6404 — Loans for Dairy Development (Excluding Public Undertakengs)".

(This is inclusive of a total sum of Rs. 15,14,41,000 already voted on account in March, 1990) was then put and agreed to.

### Adjournment

The House was then adjourned at 8.05 P.M. till 3.00 P.M. on Thursday, the 19th April, 1990 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Thursday, the 19th April, 1990 at 3.00 p.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 14 Ministers, 4 Ministers of State and 179 Members.

[3-00–3-10 P.M.]

### Calling Attention to Matters of Urgent Public Importance

**Mr. Speaker :** I have received one notice of Calling Attention, namely : –

Alleged murder of one

Shri Meghnad Naskar at

Mariswar under the P.S.

Joynagar and inaction of Police — Shri Gobinda Chandra Naskar.

The Minister-in-charge may make a statement to-day, if possible or give a date.

**Shri Abdul Quiyom Molla :** On the 3rd May, 1990.

**Mr. Speaker :** Now the Minister-in-charge of Home (Police) Department will please make a statement on the subject of alleged murder of a person at Lakshminathpur village in Murshidabad district on 26th March, 1990.

(Attention called by Shri Mozammel Haque on 30th March, 1990)

### STATEMENT ON CALLING ATTENTION

**Shri Jyoti Basu :**

Mr. Speaker, Sir,

I rise to make the following statement in reply to the Calling Attention Notice given by Shri Mozammal Haque regarding the murder of Nikhil Pal under Domkal P. S. in Murshidabad district.

On 26-3-90, in the evening, Nikhil Chandra Pal left his house in search of labour. Around 7.00 P.M., he was attacked by Basudev Pal and others with fire arms and sharp cutting weapons. Shibsankar Pal and Srimanta Pal, both sons of Nikhil Chandra Pal, saw the incident. A complaint was lodged at Domkal P. S. and a criminal case was started over the incident against Basudev Pal and 9 others. One FIR

named accused Moloy Pal was arrested on 27-3-90. The other FIR named accused persons have prayed for anticipatory bail.

Nikhil Chandra Pal was a leader of Rastriya Swayam Sevak Sangha in his village but about 7/8 months back he left that organisation. Accused Basudev Pal and others are reportedly members of the R.S.S. This political rivalry, it is suspected, is one of the reasons for the murder of Nikhil Ch. Pal. Besides, there has also been a history of rivalry between them and quite a few cases have been filed by them against each other. Nikhil Ch. Pal was even arrested in the case of the murder of Jayanta Pal, brother of Basudev Pal. The relationship between Nikhil Ch. Pal and Basudev Pal deteriorated after the murder of Jayanta Pal.

To maintain peace in the area, a police picket has been posted at the village. Attempts are being made to arrest the remaining accused persons immediately.

**Mr. Speaker :** Now the Minister-in-charge of Home (Police) Department will please make a statement on the subject of reported anti-social activities in and around Dhaparia village in the district of Nadia causing terror in the area.

(Attention called by Shri Santosh Kumar Sinha and Shri Madhabendu Mohanta on 31st March, 1990)

## STATEMENT ON CALLING ATTENTION

**Shri Jyoti Basu :**

Mr. Speaker, Sir,

I rise to make the following statement in reply to the Calling Attention Notice given by Shri Santosh Kumar Sinha and Shri Madhabendu Mohanta regarding recent group clashes at village Dhaparia, P. S. Nakashipara, in Nadia, resulting in death of a few persons and consequential tension and sense of insecurity that prevailed in the locality.

Dhaparia village is inhabited pre-dominantly by Sheiks. It has for quite some time, been the hotbed of traditional rivalry between the Dafadars and the Sheiks, both belonging to the Muslim community. In March and September, 1989, there have been two serious incidents involving these two sections of the villagers and this called for intervention by the police. Such is the degree of animosity between these two groups of people that there have been quite a few clashes involving them. Some clashes have even been followed by instances of looting and ransacking of each other's houses. Both groups have criminals amongst them who have been found involved in cases of theft of shallow tubewells etc., and there is great animosity between the criminal groups.

থানা তৈরি করেছি যাতে প্রশাসনের অগ্রগতি ঘটে। আমরা ডিসেন্ট্রালাইজেশনের সমস্ত কর্মসূচীকে প্রশাসনিক সংস্কার কমিটির রিপোর্ট অনুযায়ী ধীরে ধীরে রূপায়িত করে চলেছি। কাজেই আমরা প্রশাসনিক সংস্কার কমিটির সুপারিশ রূপায়িত করছি না এটা ঠিক নয়। সুদীপবাবু এটা ভুল বলেছেন। ওঁরা জানেন, আমাদের প্রশাসন কিভাবে কাজ করে যা আমরা বিশেষভাবে দেখেছি ওঁদের ২৮ বছরের রাজত্বে ডিস্ট্রিক্ট লেভেলে বিভিন্ন যে সমস্ত বিল্ডিং আছে প্রশাসনের, রাজ্যস্তরে যেসব আদালত আছে, কলকাতায় যে সমস্ত প্রশাসনিক বিল্ডিং আছে, সেগুলোকে দেখেছি যে জায়গা এত অপ্রতুল ছিল তাতে কাজ করার মতো একটা সুষ্ঠু পরিবেশ ছিল না, প্রশাসনিক কাজকর্ম করার পক্ষে অসুবিধাজনক ছিল। বামফ্রন্ট সরকার সরকারে আসার পর আমরা সল্টলেকে বড় বড় বিল্ডিং তৈরি করেছি এবং সেখানে বিভিন্ন দপ্তরের কাজকর্ম চলছে। সেখানে বড় বড় ভবন তৈরি করা হয়েছে।

বারাসতের একটা বিল্ডিং সম্পন্ন হয়ে গেছে। বিভিন্ন মহকুমায় এবং বিভিন্ন মহকুমা স্তরে যেসব প্রশাসনিক বিল্ডিং সম্পন্ন করার কথা ছিল সেগুলো সম্পন্ন হয়েছে। ট্যাক্স কালেকশনের বিল্ডিং তৈরি করা হয়েছে। নিম্ন আদালতের বিল্ডিং তৈরি হয়েছে। মহকুমা স্তরে জেলা লেবেলে প্রশাসনিক কাজকর্ম সুষ্ঠুভাবে পরিচালনার ক্ষেত্রে দক্ষতার সঙ্গে এবং দায়িত্বপূর্ণভাবে পরিচালনা করে যাচ্ছেন। আপনারা বলেছেন এই প্রশাসন স্থবির এবং অযোগ্য। আমরা মনে করি এই প্রশাসন যোগ্যতার সঙ্গে কাজ করে যাচ্ছেন। এরপরে একটি কথা বন্ধুদের আমি বলতে চাই যে, প্রশাসনিক ব্যয়বরাদ্দ করতে গিয়ে আমাদের বন্ধুরা অনেক সময়ে অনেক কথা বলেন যে আমরা নাকি খরচ করতে পারি না বা বেশি খরচ করে ফেলি। এখানে চুরি হচ্ছে, ডাকাতি হচ্ছে এই রকম নানা ধরনের কথা বলেন। ভিজিলেন্স কমিশনের যেকথা আপনারা বললেন তাতে আমি বলছি যে, ভিজিলেন্স কমিশনের রিপোর্ট আপনাদের মতো আমরা চেপে দিইনি। আপনারা তো ভিজিলেন্স কমিশনের রিপোর্ট চেপে দিতেন, আমরা তা করিনি। আমরা ভিজিলেন্স কমিশনে আমরা যেসব বিষয় পাঠানো দরকার পাঠিয়েছি। আপনারা জেনে রাখুন, প্রত্যেকটি অফিসারের বিরুদ্ধে কমপ্লেন গেছে। কোনও কিছু চেপে দেওয়া হয়নি। আরেকটি কথা বলি সেটা হচ্ছে যে, আপনারা সি.এ.জি. রিপোর্টের কথা বললেন। আপনাদের বলে রাখি সি.এ.জি. রিপোর্ট ১৯৮৭-১৯৮৮ সালে বেরিয়েছে, তাতে পরিষ্কার করে বলা আছে যে প্রশাসনিক কাজে বামফ্রন্ট সরকার প্রশাসনিক ব্যয় কমিয়ে সেভিংস করেছে। আপনারাই একটু সি.এ.জি. রিপোর্ট দেখে নেবেন। ওই সি. এ. জি. রিপোর্টের ১৮ নং ডিমান্ডে যে টোটাল গ্রান্টটা দেওয়া আছে সেটা একটু দয়া করে দেখে নেবেন। আমরা অতীত প্রশাসনিক ব্যয় কমিয়ে সেভিংস করতে পেরেছি। এই কথা তো আদৌ আপনাদের ধোঁপে টিকবে না। আমি হিসাব দিচ্ছি দেখুন টোটাল গ্রান্ট ছিল ১১,৫০,৯৮,০০০, আমাদের খরচ হয়েছে ১০,২৩,০২,৪৯৬ আর সেভিংস হয়েছে ১,২৭,৯৫,৫০৪ কোটি টাকা। সুতরাং অবান্তর কথা বলে তো কোনও লাভ নেই। এই কথা বলে বিরোধী পক্ষের আনীত ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে আমাদের আনীত বাজেট প্রস্তাবের ব্যয়বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তৃতা শেষ করছি।

**শ্রী তুহিন সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বর্তমান প্রশাসন পঙ্গু, পক্ষাঘাতগ্রস্ত, মৃত্যু পথযাত্রী হেঁচকি ওঠার সামিল মৃতপথযাত্রী। মাননীয় অধ্যক্ষ মহাশয়, একা মুখ্যমন্ত্রী জ্যোতিবাবুই

পশ্চিমবঙ্গের এই প্রশাসনকে একেবারে স্ববংশে নির্বংশ করতে বদ্ধ পরিকর। আমরা কি দেখছি—মাননীয় মুখ্যমন্ত্রীর হাতে এতোগুলো দপ্তর যথা উচ্চশিক্ষা দপ্তর, শিল্প ও বাণিজ্য দপ্তর, পুলিশ দপ্তর, সাধারণ প্রশাসন দপ্তর। আমরা জানি না উনি দপ্তরগুলো দেখার সময় পান কিনা। কারণ অধিকাংশ সময়ে তো তাঁকে দিল্লির পলিটব্যুরোর মিটিং-এ যোগদান করতে হচ্ছে অথবা বন্ধু সরকারের ছোটখাট ঝগড়া-ঝাঁটি মেটাতেই সময় চলে যাচ্ছে। সত্যিকারের তাঁর প্রশাসনকে দেখার সময় কোথায়?

[4-20—4-30 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রশাসন কাদের প্রশাসন। আজকে পশ্চিমবঙ্গের প্রশাসন এদের দলের কিছু সমর্থকের কো-অর্ডিনেশন কমিটির প্রশাসন। বি. ডি. ও. অফিস থেকে শুরু করে সেক্রেটারিয়েট পর্যন্ত কারুর ঘাড়ে কোনও মাথা নেই, তাদের বিরুদ্ধে কোনও কথা বলা বা অন্যায় করলে যে তার শাস্তি হবে এমন কারুর ঘাড়ে তিনটে মাথা নেই। এমন কি বি. ডি. ও. অফিসের কর্মচারী চুরি করার জন্য যদি বি. ডি. ও.র কাছে ধমক খান বা রিপোর্ট পাঠান কিংবা ট্রান্সফার করার ব্যবস্থা করেন, তখনই কো-অর্ডিনেশান কমিটির দাপটে বি. ডি. ও. সাহেবের পরিবর্তন হয়ে যায়। সেই ব্যক্তি কিন্তু ঠিকই থাকে। কারণ সে বলে আমার বন্ধু সরকার পশ্চিমবঙ্গের সরকারে বসে আছে। আজকে বন্ধু সরকার বলতে যদি এটাই বুঝি চুরি করলে তার শাস্তি হয় না, যদি এটা বোঝায় যে অন্যায় করলে পার্টিবাজি করলে তার কোনও প্রতিকার হবে না তাহলে সেই প্রশাসনের আর কোথায় কতটুকু থাকবে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, ২ হাজার ৫২ সেক্রেটারিয়েটে জেনারেল সার্ভিসে গত বছরে খরচ হয়েছে ১১ কোটি ৫৯ লক্ষ ১৪ হাজার ৪৪৯ টাকা, এই বছরে সেখানে ১০৬ পারসেন্ট বাড়ানো হোল। এই বছরে সেখানে দাঁড়াল ২৩ কোটি ৯১ লক্ষ ৩৯ হাজার টাকা। এর অধিকাংশ কিসে খরচ হবে—এত বাজেটে বাড়ানোর চমৎকারিত্ব কিছু নেই—মুখ্যমন্ত্রী সেই সম্বন্ধে নিজে বলেছেন মাহিনা বাবদ, রাহা খরচ ইত্যাদি দেবার জন্য আমাদের বেশি পরিমাণে টাকা লাগছে। হোম পারসোনালে যদি একটু পারসোনালভাবে ভিজিলেন্স করেন তাহলে ২৬ কোটি টাকা অতিরিক্ত খরচকে বাঁচাতে পারবেন। আমি জানি না মুখ্যমন্ত্রী এত বছর ধরে কত টাকা জলাঞ্জলি দিয়েছেন, সঠিকভাবে সেইগুলি যদি বাঁচাতেন তাহলে অপ্রয়োজনীয় খরচগুলি বাঁচানো যেত। আজকে তারা বলছেন ২৬ কোটি টাকা আমরা বাঁচাতে পারতাম। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সুমন্ত হীরা মহাশয়ের প্রশ্নের কি জবাব দেব, উনি কি জানেন সাম্প্রদায়িক সম্প্রীতি কি, দিল্লিতে দাঙ্গা হয়েছে উনি বলে দিলেন, পশ্চিমবঙ্গে অ্যাডমিনিস্ট্রেশনের একটা মাইনোরিটি সেল হয়েছিল তার কোনও কথা যদি বাজেটের মধ্যে পেতাম বা মুখ্যমন্ত্রী যদি তার বাজেট বক্তৃতায় তার ফিউচার প্রসপেক্ট এবং প্রোগ্রাম সম্বন্ধে বলতেন তাহলে ভাল হোত, কিন্তু কিছু বললেন না। উনি সাম্প্রদায়িকতার কথা বলেন, উনি বলেন দিল্লিতে নাকি কিছু শিখ খুন হয়েছে, আপনি বলতে পারেন একটা ছেলের মা মারা গেল, সে ডেড বডিকে রেখে দিয়ে রাস্তায় বেরিয়ে এসে মিলিটারিকে বলছে সুট অ্যাট সাইট, যে কোনও মূল্যে আইনশৃঙ্খলাকে ফিরিয়ে আনতে হবে। সেদিনকে তিনি সেই অবস্থায় আইনশৃঙ্খলাকে ফিরিয়ে এনেছিলেন। সামন্তবাবুকে বলতে চাই মুর্শিদাবাদ জেলায় কাটরা মসজিদে কতজন মারা গিয়েছিলেন নামাজ পড়ার জন্য যারা জড়ো হয়েছিল, কতজনকে গ্রেপ্তার করা হয়েছিল—সেটা জানেন?

ডোমকল—নদীয়া জেলার যে ঘটনা তার সম্বন্ধে কে জবাব দেবেন—আজকেও খবরের কাগজে বেরিয়েছে; এই সাম্প্রদায়িক সম্প্রীতি সম্বন্ধে বন্ধু সরকারকে জিজ্ঞাসা করতে চাই এর জবাব কে দেবে? অটল বিহারী বাজপেয়ীকে নিয়ে যারা ময়দানে সেদিন সভা করেছে পশ্চিমবঙ্গের মানুষ সেদিন তাদের চরিত্র সম্বন্ধে বুঝে নিয়েছে। তারা মুখে বলে যে আমরা গণতন্ত্রের পরিবেশকে রক্ষা করতে চাই, কিন্তু তারাই সত্যের অপলাপ করে, সত্যকে গলাটিপে মারার চেষ্টা করে। আজকে তারা যেমন তেমন করে পশ্চিমবঙ্গের প্রশাসনকে কব্জা করে টিকে থাকতে চায়। স্যার, এই প্রশাসন সাধারণ মানুষের উপকারের জন্য নয়, এই প্রশাসনকে বামফ্রন্ট সরকার কেবলমাত্র মেশিনারি ইলেকশনে পরিণত করেছে। সেই কারণে যদি কোনও এস. ডি. ও.কে পরিবর্তন করার দরকার হয়, তখন পার্টি মাইন্ডের লোককে এস. ডি. ও. করে দেওয়া হয়।

আবার যদি কোনও জায়গায় বি. ডি. ও.র পরিবর্তন দরকার হয় তখন সেখানে আবার পার্টি মাইন্ডের লোককে বসিয়ে দেওয়া হয়, আবার যদি ডি. এম.এর পরিবর্তন দরকার হয় তাঁকে তখন পরিবর্তন করে দেওয়া হয়, এইভাবে সমস্ত প্রশাসনকে একটা ইলেকশন মেশিনারিতে পরিবর্তন করা হয়েছে।

কারণ ইলেকশন মেশিনারি, এদের আসল কথা হচ্ছে সাইন্টিফিক রিগিং করেই হোক, আর আন-সাইন্টিফিক রিগিং করেই হোক এই প্রশাসনের ভরসায় করতে হবে। তাই মাননীয় মুখ্যমন্ত্রী, নির্বাচনে জেতার পর সরকারি কর্মচারিদের একটা বাহবা দেবেন বৈ কি? না দিয়ে উপায় কি? এই সরকারি কর্মচারিরাই তো নিষ্ঠার সঙ্গে তাঁর ইন্সট্রাকশন ফলো করে যাচ্ছেন। এই প্রশাসনে দীর্ঘদিন ধরে এই জিনিস চলছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে প্রশাসনে ভয়াবহ অবস্থা। জেলা প্রশাসনে কত টাকা খরচা হয়েছে, জেলা প্রশাসন বলে কিছু আছে? এবারে জেলা প্রশাসনে ২১ কোটি ৮৩ লক্ষ ৮৫ হাজার টাকা দেওয়া হয়েছে। কিন্তু অ্যাকচুয়াল এক্সপেন্ডিচার হচ্ছে ১২ কোটি ৬৫ লক্ষ ৬৪ হাজার টাকা। বাড়ল কত—না বাড়ল ৭৩ পারসেন্ট। বাজেটে বাড়ল। জেলা প্রশাসনগুলির অবস্থা কি দেখুন, ডি. এম. সাহেবের কোনও ক্ষমতা আছে? ডি. এম. সাহেবের কোনও ক্ষমতা নেই। কো-অর্ডিনেশন কমিটির লোকেরা ডি. এম. কে বলবে যে কোথায় কার ট্রান্সফার হবে। কোথায় কার পোস্টিং হবে, কোথায় কার কি হবে? সমস্ত তাদের নখদর্পণে। আসলে অধ্যক্ষ মহাশয় ডি. এম.এর কোনও ক্ষমতা নেই। তাহলে আপনি দেখুন প্রশাসন কিভাবে চলছে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, এমন ভয়াবহ অবস্থা, যে সাধারণ মানুষ আজ আর মুখ খুলে বলতে পারে না। আজকের প্রশাসন শুধুমাত্র চাঁদা তোলার প্রশাসন। কখন ডি. এ. দিতে হবে তাও কো-অর্ডিনেশন কমিটির লোকেরা ঠিক করে দেয়। এক (১) মাসের বর্ধিত বেতন দিতে হবে, কখনও বলেন বক্রেশ্বরের জন্য দিতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বক্রেশ্বরের চাঁদা তোলবার জন্য কত সরকারি কর্মচারিদের হেনস্থা হতে হয়েছে, কত সরকারি কর্মচারিরা মার খেয়েছে, তাঁরা অভিযোগ করেছেন জেলা প্রশাসনের কাছে, কিন্তু তাঁরা কোনও প্রতিকার পাননি, তো স্যার এই তো হচ্ছে অবস্থা। এই প্রশাসনের মাননীয় মুখ্যমন্ত্রীর কথা আজ আর পশ্চিমবাংলার মানুষ বিশ্বাস করে না, তাঁর সততা সম্বন্ধে আজকে পশ্চিমবঙ্গের মানুষের মনে প্রশ্ন উঠছে। তিনি কি করে নিরপেক্ষ প্রশাসন দেবেন? কি করে পশ্চিমবঙ্গের মানুষকে নিরপেক্ষ, সৎ

প্রশাসন দেবেন? ১৩ বছর ধরে গলা টিপে, মুমূর্ষ অবস্থায় যখন হেঁচকি উঠছে, এতদিন পর মাননীয় মুখ্যমন্ত্রী ঘোষনা করলেন কি, না দুর্নীতি হটাতে হবে। এই কথা তিনি ১৯৭৭ সালেও বলেছিলেন। দুর্নীতিকে হটাব। এটাই হচ্ছে কমিউনিস্টদের প্রশাসন, কমিউনিস্টরা দুর্নীতিকে পছন্দ করে, দুর্নীতি পছন্দ না করলে, হাওড়ার ট্রেজারি কেলেঙ্কারি, আলিপুরের ট্রেজারি কেলেঙ্কারি, বহরমপুরের ট্রেজারি কেলেঙ্কারি। এই বিধানসভায় ডি. সি. আর. সম্বন্ধে কিছু বললেন না, কিন্তু প্রকৃতপক্ষে ট্রেজারিগুলোর কি অবস্থা? কত টাকা আছে? কত টাকা খরচ হয়েছে এই সব খবরের জন্য পার্শ্বচরেরা ডি. সি. আর.-এর রিপোর্ট স্পিকারের হাতে তুলে দেয়, মুখ্যমন্ত্রী পারেন না। অন্য কোনও দেশ হলে, গণতান্ত্রিক এবং আইনগত দেশ হলে সেদিনই মুখ্যমন্ত্রীর পদত্যাগ করা উচিত ছিল। বি. সি. মুখার্জি কমিটির রিপোর্ট খবরের কাগজ পরে পায়। মাননীয় অধ্যক্ষ এই হচ্ছে অবস্থা।

**মিঃ স্পিকার ঃ** ডি. সি. আর.-এর রিপোর্ট তুলে দেওয়া হয়েছিল বিরোধী দলের অনুরোধেই। অপোজিশন এর অনুরোধেই ইন্সপেকশনের জন্য মাননীয় মুখ্যমন্ত্রী তুলে দেন।

**শ্রী তুহিন সামন্ত ঃ** আই ডু নট নো। তবু মাননীয় অধ্যক্ষ মহাশয়, এঁরা বলছেন নিরপেক্ষ প্রশাসন দেবেন, এঁরা ভয়ঙ্কর অবস্থার সৃষ্টি করেছেন। কো-অর্ডিনেশন কমিটি না করলে ২/১ বছরের মধ্যে ট্রান্সফার হয়ে যায়, এস. ডি. ও. ডিভিশনে ঠিকভাবে কাজ করলে তাঁকে ট্রান্সফার হয়ে যেতে হয় কিন্তু কো-অর্ডিনেশন কমিটির লোক হলে আমরা দেখতে পাই যে ১৫ বছর, ২০ বছর হলেও তাঁদের ট্রান্সফার হয় না। গণতান্ত্রিক এবং নিরপেক্ষ প্রশাসন দেবেন? মাননীয় অধ্যক্ষ মহাশয়, এঁদের প্রশাসনের নমুনা আরও শুনবেন, ধরুন কেউ ডবলু. বি. সি. এস.-এ যোগ দিল ১৯৬০ সালে, উনি ডেপুটি সেক্রেটারি হলেন, পরবর্তীকালে দেখা গেল ১৯৭৮ সালে যে আই. এ. এস. হলেন তিনি কিন্তু সরাসরি ডেপুটি সেক্রেটারি হলেন।

[4-30—4-40 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, সব থেকে অবাক কাণ্ড যে তিনজন ডবলু. বি. সি. এস. অফিসারকে প্রমোশন দেওয়া হোল, অথচ এই তিনজন রিটায়ার করে গেছেন। মাননীয় মুখ্যমন্ত্রী কি বলবেন, যে সাধারণ প্রশাসন দপ্তরে কেন এই তিনজনকে এক্সটেনশন দেওয়া হোল বা তাঁদের চাকরি বাড়ানো হোল? অথচ শিক্ষকদের অবসরের বয়স ৬৫ নিয়ে তিনি বড় বড় কথা বলছেন। আর ঐ ডবলু. বি. সি. এস. অফিসাররা এক্সটেনশন পেয়ে সরকারি প্রশাসনে এখনও কাজ করছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে প্রশাসনিক স্তরে একটা সংস্কার দরকার। ২৪-পরগনাকে দুটো ভাগে ভাগ করার প্রপোজালটা আমরা ১৯৭২-৭৭ করেছিলাম। আমাদের প্রপোজাল ছিল বর্ধমান ডিভিশনে ভাতারকে আলাদা সাব-ডিভিশন করা হোক। কিন্তু এখনও পর্যন্ত সেটা করা হোল না। মাননীয় মুখ্যমন্ত্রী, তার নিজের বাজেট বক্তৃতায় বলেছেন, তিনি অনেক জায়গায় প্রশাসনিক ভবন তৈরি করতে পারেননি। ভিজিলেন্সের স্টাফ কমে গিয়েছে বলে তিনি অজুহাত দেখিয়েছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সামগ্রিকভাবে আজকে প্রশাসনে নাভিশ্বাস ওঠার মতো অবস্থা হয়েছে। ডি. এম., এ. ডি. এম.-এর হাতে কোনও ক্ষমতা নেই। মন্তেশ্বরের বি. ডি. ও. অফিসারের ঘটনা আমি বলছি, আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী শুনতে পাবেন। চুরি ধরার জন্য সেই বি. ডি. ও.-কে রাতারাতি ট্রান্সফার করে দেওয়া হোল। তিনি সাহস ও নিষ্ঠা নিয়ে প্রশাসনকে সেবার চেষ্টা করেছিল। পঞ্চায়েতের

দুর্নীতি এবং পঞ্চায়েতের চুরি ধরার জন্য মন্তেশ্বরের বি. ডি. ও.কে ট্রান্সফার করে দেওয়া হোল্। আজকে এই হচ্ছে প্রশাসনের অবস্থা। বি. ডি. ও. থেকে আরম্ভ করে রাইটার্স বিল্ডিং পর্যন্ত আজ ভাল, সৎ, আই. এ. এস. অফিসাররা কোনও জায়গায় কাজ করতে চাইছে না, কোনও জায়গাতে পালাতে পারলে তাঁরা বেঁচে যায়। গ্রাম থেকে শহরে আজ একই অবস্থা। আবার কি করে কলকাতায় নিউ সেক্রেটারিয়েটে বা সেক্রেটারিয়েটে একটা কোণায় একটা চেয়ার—টেবিল নিয়ে বসে শান্তিতে কাটাতে পারে সেই চেষ্টা তারা করছেন। প্রশাসনিক স্তরে আজকে কেউ কোনও রকম কথা শুনতে চাই না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে বলছি, মুর্শিদাবাদে বহরমপুর ট্রেজারি কেলেঙ্কারি হয়েছিল। অথচ, সেই কেলেঙ্কারির কথা আমাদের সৎ এবং নিষ্ঠাবান গভর্নমেন্টের প্রশাসন, তদন্ত করে সঠিক ঘটনা দেশের মানুষের কাছে জানাচ্ছে না। আজকে দেশের মানুষ ভাবতে পারছেন না, প্রশাসনিক স্তরে তাদের যে সম্পত্তি বা অর্থ গচ্ছিত আছে, সেটা সঠিকভাবে আছে তো! ঠিকমতোভাবে চলছে তো? না, শুধুমাত্র পার্টির কোনও নির্দেশের উপর বা দলের কোনও নির্দেশের উপর, সেই টাকা তছরূপ করে অন্য খাতে বইয়ে দেওয়ার চক্রান্ত চলছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি শুধু আপনাকে এই কথা বলতে চাই যে, আজকে প্রশাসনের ব্যাপারে নতুন করে ভাবনা-চিন্তা করা দরকার, একটা খোলা মন নিয়ে আমাদের এগিয়ে যাওয়া উচিত। আজকে প্রশাসনে সমস্ত জায়গায় গতি রুদ্ধ হয়ে গেছে, সাধারণ মানুষ এই প্রশাসন থেকে আজ কোনও উপকার পাচ্ছে না। এমন একটা অপদার্থ জায়গায় গিয়ে আজকে প্রশাসন পৌঁচেছে। অনেক সময় প্ল্যানিং-এ সেন্টার গভর্নমেন্ট যে টাকা দেয়—যেমন সেচ খাতে, বিদ্যুৎ খাতে, পুর্ত খাতে, সিডিউল কাস্ট বা সিডিউল ট্রাইব খাতে, সে সব টাকা তারা খরচ করতে পারেন না—সে সমস্ত টাকা দিল্লিতে ফেরত চলে যায়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমার কাছে রিপোর্ট আছে এবং সেই রিপোর্ট যদি আপনি দেখেন তাহলে আপনি খবর নিতে পারবেন, প্রতি বছর কত টাকা আন-ইউটিলাইজড্ হচ্ছে। তবুও তারা কেন্দ্রের বৈষম্যের কথা বলেন, ১৯৭৭ সাল থেকে কেন্দ্র দিচ্ছে না বলে তারা চিৎকার করে আসছিল। মাননীয় মুখ্যমন্ত্রী, যদি সত্য ঘটনা বলেন, অন্তত হিসাব দেন এই বিধানসভায় যে ১৯৭৭ সাল থেকে ১৯৯০ সাল পর্যন্ত কত টাকা কেন্দ্রে ফেরত গেছে।

আজকে কাজ করার পরিবেশের অভাব, কেউ কাজ করতে চায় না এই জন্য যে কাজ করে কোনও লাভ নেই, কোনও অ্যাপ্রিসিয়েশন নেই, কোনও রাজনৈতিক দলের কাছে যতক্ষণ পর্যন্ত মাথা না নোয়াচ্ছে ততক্ষণ পর্যন্ত তার ভবিষ্যৎ অন্ধকার। ঠিক এমনিভাবে আজকে প্রশাসন অন্ধকারে নিমজ্জিত হচ্ছে। গণতন্ত্র, নির্বাচনের কথা সুমন্ত হীরা মহাশয় বলছিলেন, বুকে হাত দিয়ে বলুন তো নির্বাচন সঠিকভাবে নিরপেক্ষ পদ্ধতির মাধ্যমে করেছি? আজকে গ্যাস টার্বাইনের হিসাব দিতে পারেননি, আজকে বিভিন্ন জায়গায় হিসাব দিতে পারেননি। আপনারা নিরপেক্ষতার কথা বলেন, ইলেকশন অফিসে গেলে দেখতে পাই কত সুন্দরভাবে একটা মেশিনারি সেট আপ করেছেন শুধুমাত্র নির্বাচনে জেতার জন্য নিরপেক্ষ প্রশাসন যদি করতে হয়, যদি আমরা দেখি সেই নিরপেক্ষ প্রশাসনের উপর কোনও পার্টির খবরদারি চলছে না তবেই সেখানে নিরপেক্ষ প্রশাসন সম্ভব। আজকে পশ্চিমবঙ্গের মানুষ নিরপেক্ষ প্রশাসনের কথায় বিশ্বাস করে না। আজকে দুর্নীতির সীমা পরিসীমা নেই। আমি সি

এ জি'র রিপোর্ট বলতে চাই না, আমরা দেখেছি খরা, বন্যায় মুখ্যমন্ত্রী বলেছেন এইসব খরচ হয়, সরকারি কর্মচারিদের পাশে বসে তাঁদের পার্টির লোকদের দিয়ে মনিটারিং করা হয়, এত বেশি কাজ করেন যে অনেক সময় তাঁদের মাংস খাবার বিল হয় ২৯ লক্ষ টাকা এবং রাহা খরচের বিল হয় ১৮ লক্ষ টাকা। এই অবস্থা করলে প্রশাসন বাঁচে না। প্রশাসনের এই যে নাভিশ্বাস উঠেছে এরজন্য কেউ যদি দায়ী থাকে তাহলে একা মুখ্যমন্ত্রী যথেষ্ট। আমরা চাই তিনি দীর্ঘজীবী হোন, তিনি দীর্ঘজীবী হলে এই প্রশাসন তাড়াতাড়ি নিঃশেষ হবে। তিনি বলেছেন এই প্রশাসন সংস্কারের জন্য সকলের সমর্থন চান, সকলে দলমত নির্বিশেষে আসুন এই প্রশাসনের শেষকৃত্য সম্পন্ন করার জন্য আমরা প্রস্তুত হই। আজকে আনন্দিত হতাম যদি মুখ্যমন্ত্রী বলতেন প্রশাসন মৃত, তার সৎকারের জন্য সকলের সাহায্য চাইছি। বক্রেশ্বরের জন্য আমরা চাঁদা তুলি, এই প্রশাসনের সৎকারের জন্য মুখ্যমন্ত্রীর তহবিলে চাঁদা তুলে মুখ্যমন্ত্রীর হাতে অর্পন করতে পারতাম পরবর্তী পর্যায়ে মুখ্যমন্ত্রী হিসাব দেন আর না দেন। প্রশাসনের সৎকার, সংস্কার এবং সততার জন্য মুখ্যমন্ত্রী একটা নতুন নজীর সৃষ্টি করে গেছেন। তাই এই অসৎ দুর্নীতিগ্রস্ত অপদার্থ পঙ্গু প্রশাসনের জন্য একটা পয়সাও দেওয়া উচিত নয় বিশেষ করে যতদিন মুখ্যমন্ত্রী জ্যোতি বসুর হাতে এই প্রশাসন থাকবে। তাই আমি এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[4-40—4-50 P.M.]

**শ্রী সত্যেন্দ্রনাথ ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী ১৮ এবং ১৯ নং দাবির অধীন ব্যয় বরাদ্দ মঞ্জুরি সম্পর্কে যে বাজেট পেশ করেছেন সেই বাজেট সমর্থন করে এবং বিরোধী পক্ষের সমস্ত কাট মোশন নাকচ করে দিয়ে আমি দু'একটি বক্তব্য রাখতে চাই। মুখ্যমন্ত্রীর বাজেট অত্যন্ত সংক্ষিপ্ত। ১৮ নং দাবির অধীন ২৩ কোটি ৯১ লক্ষ ৩৯ হাজার টাকা হচ্ছে সেক্রেটারিয়েট এবং জেনারেল সার্ভিসের জন্য। আর ১৯ নং দাবির অধীন ২১ কোটি ৮৩ লক্ষ ৮৫ হাজার টাকা হচ্ছে ডিস্ট্রিক্ট অ্যাডমিনিস্ট্রেসের জন্য। গত বছর এই দুটি আইটেম, হেডে ছিল যথাক্রমে ১৩ কোটি ৭৯ লক্ষ ৬০ হাজার টাকা এবং ১৩ কোটি ৫৬ লক্ষ ৫৬ হাজার টাকা। কাজেই বাজেটের মধ্যে দেখা যাচ্ছে গত বারের চেয়ে প্রায় ১০ কোটি টাকার মতো করে বেশি ধরা হয়েছে। তবে অধিকাংশই ডেভেলপমেন্ট এবং স্টাফ পেমেন্টের জন্য এই খরচাগুলি বেড়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের বিরোধী পক্ষের সদস্যরা এই বাজেটকে সমর্থন করতে পারলেন না। আমি তাদের উদ্দেশ্যে একটি কথা বলতে চাই যে, একটি হচ্ছে অ্যাডমিনিস্ট্রেসন, আর একটি হচ্ছে জেনারেল সার্ভিস—এই দুটি জায়গায় যে খরচ হচ্ছে সেই খরচাগুলিকে একটা নতুন দৃষ্টিভঙ্গী নিয়ে বিচার করতে হবে। ইকনমিস্ট ডালটন কিংবা পিপু দু'জনেই বলছেন, বাজেটে এক্সপেন্ডিচার নিশ্চয় বাড়বে সোসাল অ্যাডভানটেজ এবং সোসাল অ্যাগ্রিগেট ওয়েলফেয়ারের জন্য। অর্থাৎ এই দুটি অ্যাডভানটেজ—সোসাল অ্যাডভানটেজ এবং সোসাল অ্যাগ্রিগেট ওয়েলফেয়ার-এর মানে করলে দাঁড়ায় সমাজের উন্নয়নের জন্য যদি খরচ হয় তাহলে সেই খরচকে স্বীকার করা উচিত এবং যত কষ্টই সেই রাষ্ট্রের হোক্ না কেন এই খরচ বহন করতেই হবে। মাননীয় স্পিকার মহোদয়, আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী যে খরচগুলি এখানে ধরেছেন—সেই সোসাল ওয়েলফেয়ার এবং অ্যাগ্রিগেট সোসাল অ্যাডভানটেজ সিস্টেমের কথা বলা হয়েছে। আজকের দিনে একটা

নতুন দৃষ্টিভঙ্গী নিয়ে শুধু এই খাতের বাজেট নয়, সমস্ত খাতের বাজেটকে বিচার করার জন্য আমি মাননীয় বিরোধী পক্ষের সদস্যদের অনুরোধ করছি। আজকে যে সিস্টেমে প্রকল্প রূপায়ণ করা হবে সেই সিস্টেম হচ্ছে কিভাবে প্রকল্পগুলি তৈরি হয়েছে। বামফ্রন্ট সরকারের মূল বক্তব্যই হচ্ছে এই, প্রকল্পগুলি অত্যন্ত গণতান্ত্রিকভাবে গণতান্ত্রিক পদ্ধতিতে হবে। আর এই প্রকল্পগুলির সাথে জনসাধারণকে জড়িত করতে হবে। পাবলিক পার্টিসিপেশন এবং পাবলিক ওয়েলফেয়ার, আজকের দিনে অ্যাডমিনিস্ট্রেশন বা বাজেটের মূল লক্ষ্য হওয়া উচিত। কাজেই আমাদের পঞ্চায়েতী ব্যবস্থা, পুলিশ অ্যাডমিনিস্ট্রেশন কিম্বা সিভিল সাপ্লাইজ ইত্যাদি এই ব্যাপারগুলি বাজেটের মধ্যে আলোচিত হবে। আমাদের মুখ্য উদ্দেশ্য হচ্ছে সোসাল সার্ভিস এবং সোসাল অ্যাডভানটেজ।

কাজেই যে প্রতিবাদে বা কারণে বিরোধীপক্ষের মাননীয় সদস্যরা এটা গ্রহণ করতে পারলেন না তাদের আমি বলছি, এই দিক থেকে, এই কনসেপ্টে এবং এই আউটলুক থেকে বাজেটটা বিচার করার চেষ্টা করুন। মাননীয় স্পিকার মহাশয়, আজ সারা দেশের মধ্যে পশ্চিমবঙ্গে ভূমি সংস্কারের যে কাজ হয়েছে সেটা সকলেই জানেন। তাছাড়া আমাদের এই রাজ্যে কৃষিতে রেকর্ড পরিমাণে উৎপাদন হয়েছে। আজকে পঞ্চায়েত ব্যবস্থায় মানুষ অংশ গ্রহণ করেছে এবং তারা সহযোগিতা করেছে বলে আজকে এমন একটা অবস্থার সৃষ্টি করা গিয়েছে। অ্যাগ্রিকালচারে আজ পশ্চিমবঙ্গের অনেক উন্নতি হয়েছে। এর পর অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস সম্বন্ধে আমি কয়েকটি কথা বলব। হ্যাঁ, একথা ঠিকই যে অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মসের অনেকগুলি ধারা ছিল এবং অনেকগুলি ব্যাপারে অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মসের কথা বলা হয়েছিল। তারমধ্যে আমরা দেখতে পাচ্ছি জেলা দু'ভাগে ভাগ করা, নতুন সাব ডিভিসন করা, সাব-ডিভিসনকে ভাগ করে আরও সাব-ডিভিসন করা ইত্যাদি। এগুলি করে অ্যাডমিনিস্ট্রেশন বা প্রশাসন যাতে জনগণের কাছে পৌঁছাতে পারে সেইজন্য একথা বলা হয়েছে। আমি বলব, অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মসের মধ্যে যেগুলি প্রমিনেন্ট এবং কার্ডিন্যাল সেই অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মসগুলি গ্রহণ করা উচিত। মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আমার অনুরোধ, এ বছর বা পরবর্তীকালে অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মসের যে সুপারিশগুলি তারমধ্যে যতগুলি সম্ভব, যেগুলি পসিবল, ফিজিবল সেগুলি যেন গ্রহণ করেন। শুধু জেলাকে দু'ভাগে ভাগ করে দিয়ে প্রশাসনের খুব বেশি উন্নতি কিছু করা যাবে না। কাজেই অ্যাডমিনিস্ট্রেশনকে চাঙ্গা করতে যেগুলি খুব দরকারি সেগুলি করার জন্য তৎপর হোন। তারপর রিপোর্টে দেখেছি, কুইক অ্যাডমিনিস্ট্রেশন এবং স্পিডি অ্যাডমিনিস্ট্রেশন যাতে করা যায় তারজন্য অনেকগুলি সুপারিশ ছিল। আজকে অ্যাডমিনিস্ট্রেশনকে তরান্বিত করতে গেলে, অ্যাডমিনিস্ট্রেশনকে এফিসিয়েন্ট করতে গেলে অন্তত সেই সুপারিশগুলি গ্রহণ করা উচিত। এ ক্ষেত্রে কোনও রকম কালক্ষেপ করা উচিত নয়। একটি ব্যাপারে আমরা মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গে একমত যে আজকে অ্যাডমিনিস্ট্রেশনের উন্নতি করতে গেলে সর্বাগ্রে বিভিন্ন অফিসে একটা পরিবেশ তৈরি করা দরকার। মাননীয় সদস্যরা সকলেই জানেন যে কি অবস্থার মধ্যে দিয়ে ডিস্ট্রিক্ট অফিস, রাইটার্স বিল্ডিং এবং সাব-ডিভিসনের অফিসগুলি চলে। অনেক সময় ডি. এম. এস. ডি.ও এবং ব্লকের অফিসাররা বলেন যে, "স্যার, আপনাদের বসতে দেবার জায়গা পর্যন্ত নেই।" কথাটা অত্যন্ত সত্য কথা। কাজ করতে গেলে তারজন্য একটা পরিচ্ছন্ন পরিবেশ তৈরি করা দরকার।

আমরা দেখেছি, রাইটার্স বিল্ডিং-এর বারান্দায় একজন আই. এ. এস. অফিসার বসছেন, হাওড়া কোর্টের বারান্দায় বসে একজন এস. ডি. ও. কাজ করছেন। স্থানাভাবের জন্য এইভাবে কাজ চলছে কিন্তু এতে ভালভাবে অ্যাডমিনিস্ট্রেশন চলতে পারে না। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বলেছেন যে পরিবেশের উন্নতির জন্য কিছু কিছু বাড়ি তৈরি করা হচ্ছে। এই বাড়িগুলি স্বল্পদিনের মধ্যে করা উচিত তার কারণ অনেক কোটি টাকার রেন্ট গভর্নমেন্টকে এরজন্য পে করতে হচ্ছে। মাননীয় মন্ত্রীমহাশয় এই স্টেটমেন্টের মধ্যে বলেছেন যে ৭ম পরিকল্পনার কাজ শেষ হয়ে গিয়েছে, টাকা পয়সা নেই, ৮ম পরিকল্পনায় যে টাকা পাবেন তারমধ্যে কিছু কিছু ইনকমপ্লিট কাজ কমপ্লিট করবেন।

[4-50—5-00 P.M.]

আর একটা কথা হচ্ছে সরকারি কর্মচারিদের বেতনের পুনর্বিন্যাস হয়েছে, তার জন্য আমি স্বাগত জানাচ্ছি। তাদের বাড়ি ভাড়া অনেক বেড়েছে, এল. টি. এ বেড়েছে, তাদের এনক্যাসমেন্ট বেড়েছে। কিন্তু তাদের মধ্যে কাজের যে লেথারজিক টেম্পারমেন্ট, যে মানসিকতা এটাকে দূর করা উচিত। আমরা জানি যে সব কর্মচারী লেথারজিক নয়। কিন্তু অনেক কর্মচারী আছে যাদের কাজ করার মানসিকতা আছে তারা সিমপ্যাথেটিক। কিন্তু দুঃখের সঙ্গে বলতে হচ্ছে যে অনেক কর্মচারী আছে, তারা সিমপ্যাথেটিক। কিন্তু দুঃখের সঙ্গে বলতে হচ্ছে যে অনেক কর্মচারী আছে যারা জনসাধারণের সঙ্গে ভাল ব্যবহার করতে জানে না এবং শুধু তাদের সঙ্গেই নয়, আমরা যারা জনপ্রতিনিধি, আমাদের সঙ্গেও তারা সদাচরণ করেন না। তাদের এই বেতন বৃদ্ধির সঙ্গে সঙ্গে যে সদাচারণ করা উচিত সেকথা বলছি না। সদাচারণ এমন একটা জিনিস যেখানে নো কোয়েশ্চেন অব মানি, নো কোয়েশ্চেন অব আপগ্রেডিং অব পে—এই মানসিকতা থাকা দরকার। আজকে একটা চিঠি সরকারি দপ্তরে পাঠালে ৩/৪ মাস বাদেও তার উত্তর পাওয়া যায় না। এগুলি কেন হবে? আমরা যা এক্সপেক্ট করেছিলাম, বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে আমরা বলেছিলাম যে একটা পরিচ্ছন্ন প্রশাসন দেব, কিন্তু আজও তার অভাব রয়েছে। যাই হোক, আমাদের মুখ্যমন্ত্রী এই বিষয়ে চেষ্টা করবেন। অনেকগুলি জিনিস করা হয়েছে যেটা উল্লেখযোগ্য বামফ্রন্ট সরকারের ১২ বছরে অনেক জিনিস আমরা করতে পেরেছি। তবে একথা বলব যে এই সিস্টেমের মধ্যে প্রশাসনকে সম্পূর্ণভাবে পারফেক্ট এবং মিনিংফুল করা সম্ভব নয়। তবুও এই দিক থেকে যেন আমরা পিছিয়ে না আসি। সব সময়ে আমাদের যেন মনে থাকে যে আমাদের ইলেকশন ম্যানিফেস্টোতে আমরা যেকথা বলেছিলাম সেই অনুযায়ী যেন আমরা চলতে পারি। এই স্টেটমেন্টের মধ্যে একটা ভাল কথা রয়েছে। সেটা হচ্ছে, সরকারি কর্মচারিদের ট্রেনিংয়ের ব্যাপার। শুধু আই. এ. এস. এবং ডবলু. বি. সি. এস. নয়, সমস্ত রকম টেকনিক্যাল ওয়ার্কার যারা আছেন—টেকনোক্রাট এবং টেকনিসিয়ানস—তাদের একটা ভাল ট্রেনিং দিয়ে তারা যাতে আরওবেশী ভাল কাজ করতে পারেন তার জন্য ব্যবস্থা করা হবে। আজকে ইংরাজির পাশাপাশি নেপালি এবং বাংলা ভাষাকে সমস্ত পশ্চিমবঙ্গে সরকারি ভাষা হিসাবে ব্যবহার করা হচ্ছে। এখনও বহু অফিসের কাজকর্ম ইংরাজিতে চলছে। কারণ টাইপরাইটিংয়ের মেসিন নেই, অন্যান্য অসুবিধা আছে। কাজেই আমি মুখ্যমন্ত্রীকে অনুরোধ করব যে এদিকে আপনি দৃষ্টি দেবেন এবং এগুলি যাতে বাংলা এবং নেপালি ভাষা অল্পদিনের মধ্যে যাতে পশ্চিমবঙ্গে

সরকারি কাজে ব্যবহার করা যায়। আর একটা বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রীর প্রস্তাব অত্যন্ত অভিনন্দনযোগ্য। সুদীপবাবু এটা সমর্থন করেও যেন পুরোপুরি একমত হতে পারেননি। আমরা যেটাকে হাফ-হার্টেড সাপোর্ট করি, সেই রকমভাবে উনি সমর্থন করেছেন। তিনি একটা কথা বলেছেন যে দিল্লির সরকারের কাছ থেকে ছিনিয়ে আনুন। এখানে ছিনিয়ে আনার কোনও প্রশ্ন নেই। কলকাতা শহর একটা প্রাচীন শহর। সারা ভারতবর্ষের ইতিহাসে এটা একটা উল্লেখযোগ্য জায়গা। এর নিজস্ব অবস্থার মধ্যে, নিজস্ব পরিস্থিতির মধ্যে অটোমেটিক্যালি আমরা সেটাকে মুভ করতে পারি। মুখ্যমন্ত্রী সেটা মুভ করবেন। এখানে ছিনিয়ে আনার কোনও প্রশ্ন নেই। ছিনিয়ে আনবে পশ্চিমবঙ্গের জনসাধারণ যদি প্রয়োজন হয়। যদি কলকাতাকে জাতীয় শহর হিসাবে স্বীকার করা না হয় তাহলে তার জন্য পশ্চিমবঙ্গের জনগণ সম্মিলিতভাবে চেষ্টা করবে। সেখানে বিরোধী পক্ষের সুদীপবাবু, তুহিনবাবু যেকথা বলেছেন, এটা ছিনিয়ে আনার প্রশ্ন নয়। তারা যদি এটাকে হাফ-হার্টেড সমর্থন না করে ফুল সাপোর্ট করতেন তাহলে আমি খুশি হতাম।

আর একটা কথা সুদীপবাবু যেটা বলেছেন, পরিবেশ সম্পর্কে, উনি বলেছেন তা নয়, এনভায়রনমেন্ট ডিপার্টমেন্টকে হেল্‌থের সঙ্গে যুক্ত করে দেবার কথা, এটা অ্যাডমিনিস্ট্রেশন রিফর্মস কমিশনের একটা সুপারিশ, সেখানে আমরা ডিস-অ্যাগ্রি করেছি। যে পরিবেশ এমন একটা জিনিস, এটাকে একটা নোডাল ডিপার্টমেন্ট বলা হয়। এর সঙ্গে অ্যাগ্রিকালচার জড়িত, এর সঙ্গে টাউনশিপ জড়িত, এর সঙ্গে ইরিগেশন যুক্ত এর সঙ্গে ইন্ডাস্ট্রি জড়িত। পরিবেশ একটা ডিপার্টমেন্ট যার সঙ্গে সমস্ত ডিপার্টমেন্ট জড়িত। কাজেই এটা হেল্‌থের ব্যাপার নয়, এটা একটা ইন্ডিপেন্ডেন্ট ডিপার্টমেন্ট হিসাবে সেল্‌ফ সাপোর্টিং অর্গানাইজেশন হিসাবে পরিবেশ দপ্তরকে আরও একটু সুন্দর, বৃহত্তর সংগঠনে পরিণত করতে চাই। কাজেই হেল্‌থের সঙ্গে জুড়ে দেবার পক্ষপাতী আমরা নই। আজকে অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস কমিটির সুপারিশকে আমরা স্বীকার করি না। যাই হোক মুখ্যমন্ত্রী মহাশয় যে বাজেট এখানে উপস্থিত করেছেন, তাকে আন্তরিকভাবে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য তুহিন সামন্ত মহাশয়, তাঁর বক্তব্যের শেষে একটা কথা বললেন যে সাধারণ প্রশাসনের শেষকৃত্য বাকি আছে, উনি তাতে অংশগ্রহণ করবেন। আপনারা জানেন, গ্রামের কিছু কিছু লোক থাকে যারা মদ এবং গাঁজা খাবার লোভে শবদাহ করতে যায়। উনি কি সেই জন্য বসে আছেন? যাই হোক আমি সাধারণ প্রশাসন বাজেটের উপর বক্তব্য রাখতে গিয়ে দু'একটি কথা বলতে চাই। প্রশাসনে যদি অচলাবস্থা হয় তাহলে দেশটা চলছে কি করে? সাধারণ আয় বাড়ছে, ট্যাক্সের আয় বাড়ছে, অ্যাগ্রিকালচারাল প্রডাকসন বাড়ছে, আপনারা যা করে রেখে গিয়েছিলেন, সে তো একেবারে সাংঘাতিক ব্যাপার, তার তুলনায় বর্তমানে প্রভূত উন্নতি হয়েছে। কাজেই আপনারা সমর্থন করবেন না তাতে কি হোল? রাজীব চলে গেলেন, আপনারা মাওড়া হয়ে গেলেন, মাতৃহারা হয়ে গেলেন। এখন আর কেন্দ্রে গিয়ে নালিশ করার পথ নেই। বিরোধী সদস্যরাই বলুন পশ্চিমবঙ্গে কটা দাঙ্গা হয়েছে? কাটরায় তো আপনারাই উস্কানি দিয়েছিলেন সাধারণ মানুষকে। ওখানে আপনারা মুসলিম লিগের সঙ্গে মিলে উস্কানি দিয়েছেন। সাধারণ মানুষকে নামাজ পড়ার নাম করে ওখানে নিয়ে গিয়েছিলেন। ওখানে তো নামাজ পড়ার বহু মসজিদ

আছে। কিন্তু সেই অপচেষ্টা স্তব্ধ করে দেওয়া হয়েছে, কারণ পশ্চিমবাংলায় অ্যাডমিনিস্ট্রেশন আছে। যদি অ্যাডমিনিস্ট্রেশন খারাপ হোত তাহলে পশ্চিমবাংলা সুষ্ঠুভাবে চলছে কি করে? ভোটে রিগিং-এর কথা বললেন, এটা তো কাল্পনিক। আমাদের এখানে কি ভোটে মারামারি হয়? সারা দেশে তো ভোটের সময় মারামারি হয়েছে। মেহমের কথা তো সারা পৃথিবীর লোক জানে। রাজীবের ওখানে কি হোল? ছুরি মেরে লোপাট করে দিয়েছিলেন, লণ্ডনে গিয়ে চিকিৎসা করাতে হোল। আমাদের পশ্চিমবাংলায় মারামারি হয়নি, পুলিশ অ্যাডমিনিস্ট্রেশন করতে দেয়নি। আমাদের এখানে মারামারি হয়নি, পশ্চিমবঙ্গে নিরপেক্ষভাবে ভোট হয়। এই যে খরা, বন্যা এত হোল, আমি একবার খরার ব্যাপারে বক্তৃতা দিয়েছিলাম, তাতে আমি বলেছিলাম গ্রামের লোক ছুটে আসবে কলকাতায় খাবারের জন্য। কিন্তু তারা আসেনি। অ্যাডমিনিস্ট্রেশন দক্ষতার সঙ্গে মোকাবিলা করেছে। পঞ্চায়েত এবং অ্যাডমিনিস্ট্রেশন দক্ষতার সঙ্গে মোকাবিলা করেছে। গ্রামে যা পেয়েছে তাই গ্রামের লোককে খাইয়েছে। কাজেই অ্যাডমিনিস্ট্রেশনের শেষকৃত্য হয়েছে, এটা মনে করার কোনও কারণ নেই। হাসপাতাল অ্যাডমিনিস্ট্রেশন সম্পর্কে অনেক বক্তব্য এখানে বলা হয়েছে। কিন্তু তা একেবারে পচে গেছে তা নয়। সুদীপবাবু ছিলেন আমাদের সঙ্গে, আমরা ঘুরে ঘুরে দেখেছি—হয়তো আমরা যা চাইছি তত ভাল কাজ হচ্ছে না। কিন্তু সাধারণ মানুষ চিকিৎসা করায় অন্যান্য রাজ্যে শতকরা ৬৫ পারসেন্ট প্রাইভেটে। আর আমাদের এখানে শতকরা ৬৫ ভাগ হাসপাতালে চিকিৎসা হয় সাধারণ মানুষের। সুতরাং হাসপাতাল অ্যাডমিনিস্ট্রেশন একেবারে ভেঙে পড়েছে তা নয়। টাকার অভাব আছে, হয়তো কিছু কিছু গণ্ডগোল হতে পারে। কিন্তু পশ্চিমবাংলায় অ্যাডমিনিস্ট্রেশন তাদের কর্তব্য পালন করছে না, এটা ঠিক নয়। অ্যাডমিনিস্ট্রেশন না থাকলে খরা, বন্যা কিভাবে মোকাবিলা হয়? এখানে ধানের উৎপাদন বেড়েছে, সেচের এলাকা বেড়েছে, ক্ষুদ্র সেচ এলাকা বেড়েছে, তিস্তা প্রকল্প হয়েছে, সমস্ত প্রকল্পের কাজ চলছে।

[5-00—5-10 P.M.]

ধান থেকে আরম্ভ করে সমস্ত কিছুর উৎপাদন বাড়ছে। সাধারণ প্রশাসন যদি ঠিকভাবে না চলত, তাহলে কি এসব বাড়তে পারত? আজকে বিভিন্ন জায়গায় যেমন ডাকাতি হচ্ছে তেমন পুলিশ তার কিনারাও করছে। কথায় কথায় শুনি পুলিশ নাকি ঘুষ দুর্নীতিবাজে, কিন্তু বহু ডাকাতির তারা কিনারা করছে এবং মালও উদ্ধার করছে। তারা বুদ্ধি খরচ করে এই সমস্ত কাজ করছে। আমাদের ধারণা পশ্চিমবঙ্গ পুলিশের ওপরতলায় যেরকম বুদ্ধি আছে তাতে স্কটল্যান্ড ইয়ার্ডের সঙ্গে তার তুলনা চলে। তারা ট্রেন ডাকাতির বহু মক্কেলকে ধরেছে। ফ্ল্যাটে খুন হোল, সেই খুনিকেও তারা ধরেছে। সুতরাং পশ্চিমবঙ্গের সাধারণ প্রশাসন খুব খারাপ, একথা তুহিনবাবু মনে করতে পারেন, কিন্তু আমরা তা মনে করি না। তাই যদি হোত তাহলে তুহিনবাবুরা নির্বাচন করতে পারতেন না, জিততে পারতেন না এবং এখানে বহাল তবিয়তে থাকতে পারতেন না। এখানে যা হচ্ছে তাই বক্তৃতা করতে পারতেন না। প্রশাসন খারাপ বলছেন, এত কিছু বলছেন, তবুও তাঁদের কেউ মারছে না। এসব কথাও তো তাঁদের বলা উচিত। তাঁদের বলা উচিত যে, পশ্চিমবঙ্গে বর্গাদারদের নাম রেকর্ড করা হয়। অবশ্য ওঁরা বর্গাকে বর্গী বলে চিৎকার করেন। কিন্তু ওঁদের চিৎকারে সরকারি কর্মচারিরা হতাশ হননি, তাঁরা লক্ষ লক্ষ একর জমিতে লক্ষ লক্ষ বর্গাদারের নাম রেকর্ডভুক্ত করেছেন।

আজকে বর্গা রেকর্ডিং-এর অবস্থা আগের চেয়ে অনেক ভাল। ওঁদের সময়ে বর্গাদারেরা ফসল পেত না, আজকে তারা ১২ আনা ফসলই পাচ্ছে। বর্গাদাররা, পাট্টা হোল্ডাররা আজকে আগের চেয়ে অনেক সুখে শান্তিতে বসবাস করছে, দু'মুঠো খেতে পাচ্ছে প্রশাসনের জন্য, বামফ্রন্ট সরকারের জন্য। যার ফলে আজকে তারা দু'হাত তুলে সরকারকে সমর্থন করছে। অবশ্য ওঁরা এসব দেখতে পাচ্ছেন না, কারণ ওঁরা আকাশ পথে হাঁটেন; মানুষের সঙ্গে ওঁদের কোনও যোগাযোগ নেই। আজকে পল্লী গ্রামের কি অবস্থা তা ওঁরা জানেন না, আমি পল্লী-গ্রাম থেকে এসেছি, আমি দেখেছি পল্লী গ্রামে মানুষের মুখে হাসি ফুটেছে। ওঁরা ওসব দেখতে পান না, ওঁরা এখানে এসে শুধুই বিরোধিতার জন্য বিরোধিতা করেন। আজকে পশ্চিমবাংলার কোনও জায়গায় উন্নতি হয়নি বলুন? পশ্চিমবঙ্গের যে উন্নতি হয়েছে তা এই প্রশাসনই করেছে। বর্গাদারদের অধিকার প্রতিষ্ঠিত করেছে। কয়েক লক্ষ একর জমি বর্গাদারদের হাতে তুলে দিয়েছে। তারা আজকে ব্যাঙ্ক থেকে ঋণ পেয়ে, সেই ঋণ দিয়ে চাষ করছে। পাট্টা হোল্ডাররা ঋণ পাচ্ছে। এই ব্যবস্থা আজকে প্রশাসনই করেছে, সরকারি কর্মচারিরাই করেছে। কাজেই প্রশাসন একেবারে খারাপ একথা মনে করার কোনও কারণ নেই। আজকে পশ্চিমবাংলায় সর্বস্তরে শান্তি-শৃঙ্খলা বজায় আছে। অবশ্যই একটু-আধটু গণ্ডগোল কোথাও কোথাও হচ্ছে, কিন্তু অন্যান্য প্রদেশের সঙ্গে তুলনা করলে পশ্চিমবাংলায় অনেক বেশি শান্তি আছে। পশ্চিমবাংলার বিশেষ কোনও অশান্তি আছে, এটা ওঁরা প্রমাণ করতে পারবেন না। ৫/৬ কোটি লোকের মধ্যে কোথাও একটা খুন হলে তা দিয়ে অশান্তির প্রমাণ হয় না। কোথাও একটা খুন, চুরি বা ডাকাতি হলে, তা দিয়ে শান্তিশৃঙ্খলার অবনতি হয়েছে, তা প্রমাণিত হয় না। এই আমলেই ট্রেনে ডাকাতি হয়েছে, পুলিশ বামাল সমেত ডাকাত ধরেছে। কাজেই পশ্চিমবঙ্গের প্রশাসনিক ব্যবস্থা যথেষ্ট ভাল। ওঁরা পঞ্চায়েতের বিরুদ্ধে অনেক বক্তব্য রাখলেন। কিন্তু পশ্চিমবঙ্গে যে উন্নয়নমূলক কাজগুলি হয়েছে তা পঞ্চায়েত না থাকলে হওয়া সম্ভব হোত না। ভিলেজে, গ্রামে পঞ্চায়েতের মতো একটা ইউনিট থাকা দরকার। আমরা পঞ্চায়েত ব্যবস্থার জন্য গর্বিত। পশ্চিমবঙ্গে যে খরা এবং বন্যা বিগত কয়েক বছর হয়েছে তা কি পঞ্চায়েত না থাকলে মোকাবিলা করা যেত? আগে কি ছিল? সার্কেল ইন্সপেক্টর বা সার্কেল অফিসাররা প্রেসিডেন্টের বাড়িতে গিয়ে উঠত, বড় বড় লোকেদের বাড়িতে গিয়ে উঠত, খানা খেত এবং যখন যা খুশি হোত তাই করত। আজকে পঞ্চায়েত প্রতিষ্ঠিত হবার পর গ্রামের সাধারণ মানুষদের দাঁড়াবার একটা জায়গা হয়েছে। আজকে পঞ্চায়েতের হাত দিয়ে সমস্ত কিছু বিলি হচ্ছে—আই. আর. ডি. পি., এন. আর. ই. পি., আর. এল. ই. জি. পি. স্কিমের সমস্ত সুযোগসুবিধা সাধারণ মানুষরা ঢালাওভাবে পাচ্ছে। একটা দাঁড়াবার জায়গা পঞ্চায়েতে আছে। মানুষ পঞ্চায়েতে গিয়ে সুযোগ-সুবিধা পাচ্ছে। একটা ইউনিট আছে, সেই ইউনিটে গিয়ে দাঁড়াতে পারে। সেখানে সাধারণ মানুষ যাচ্ছে। পঞ্চায়েতের মাধ্যমে মোরাম রোড প্রচুর হয়েছে। যদি তার সংখ্যা কখনও বেরোয় তখন জানতে পারবেন। এখানে বলছেন চুরি হচ্ছে। অর্থনীতির নিয়ম হচ্ছে সার্কুলেশন অব মানি। আমাদের দেখতে হবে এই মানি উইদিন পুওর পিপলের মধ্যে সার্কুলেশন হচ্ছে কিনা এবং এটাই হচ্ছে কারেক্ট সার্কুলেশন। গ্রামের প্রধান যদি চুরি করে তাহলে সেই টাকা গ্রামেই তো ঘুরবে আর বি. ডি. ও., এস. ডি. ও. যদি চুরি করে সেই টাকা অন্যত্র চলে যাবে। সুতরাং এই যে চুরি এটাকে আমি চুরি বলে মনে করি না। সার্কুলেশন অব মানির যে নিয়ম সেই নিয়ম তারা রক্ষা করছেন। অর্থনীতির প্রথম

পাঠই হচ্ছে সার্কুলেশন অব মানি। আমি মনে করি, পশ্চিমবাংলার মানুষ মুখে শান্তিতে আছে। যে কোনও রাজ্যের তুলনায় পশ্চিমবাংলার মানুষ অনেক সুখে-শান্তিতে আছে। এখানে কোনও দাঙ্গা-হাঙ্গামা নেই। এখানে পঞ্চায়েত খুব সুষ্ঠুভাবে কাজকর্ম করছে, তবে কাজকে আরও ভালভাবে করা উচিত। এখানে অর্থমন্ত্রী বোধ হয় বলেছিলেন মানুষ তো মানুষই, যন্ত্র নয়, স্টিম দিলেই চলতে আরম্ভ করবে না। সুতরাং কাজ করাতে হবে। ভাল কথা বলে কাজ করাতে হবে। সরকারি কর্মচারিরা মানুষ তাদের দিয়ে কাজ করাতে হবে। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে আমার বক্তব্য, এদের অনেক ইউনিয়ন আছে। কো-অর্ডিনেশন কমিটি আছে, জয়েন্ট কাউন্সিল আছে, এমপ্লয়িজ ইউনিয়ন আছে, ফেডারেশন আছে। তারা যেমন বেতন বাড়াবার জন্য, বোনাস বাড়াবার জন্য আন্দোলন করে, ঠিক তেমনি কাজ করার জন্য উদ্বুদ্ধ করবে। ইউনিয়নগুলির কাজ হচ্ছে, কর্মক্ষমতা বৃদ্ধি করে কাজে উদ্বুদ্ধ করা। এখানে অনেকে বলেছেন ডি. এম.রা কিছু করতে পারে না, তাঁদের ট্রান্সফার করে দেওয়া হয়। কিন্তু আমি বলি অন্য কথা। এখন ডি. এম.রা পরের ঘাড়ে বন্দুক রাখে। এস. ডি. ও., ডি. এম.রা পঞ্চায়েতের ঘাড়ে বন্দুক রেখে শিকার করছে, কোনও অসুবিধা নেই। পঞ্চায়েতকে দিয়ে তারা কাজ করিয়ে নিচ্ছে। সম্মান, মর্যাদার কোনও অসুবিধা হয়েছে বলে আমি মনে করি না। আজকে পশ্চিমবাংলার মানুষ সুখে শান্তিতে আছে। আগে বর্গাদারদের অবস্থা কি দেখেছি? সারা বছর কাজ করার পর টিন বগলে করে বাড়ি যেত। যে ধান করতো তা শোধ দিতেই চলে যেত। এখন তারা ধানের ভাগ নিয়ে যাচ্ছে। আজকে সেই স্টান্ডার্ডে বিচার করতে হবে। যারা ছোট চাষী তারা চাষের সময় মহাজনের কাছে হাত পাততেন, এখন তারা কো-অপারেটিভের মাধ্যমে লোন পাচ্চে। সুতরাং সেই নিরিখে আজকে বিচার করতে হবে তারা খারাপ আছে, না ভাল আছে। যারা ক্লাস ফোর সরকারি কর্মচারী তারা এককালে মাসের শেষে খেতে পেত না। কোনও দোকানদার তাদের ধার দিত না। আজকে তারা খেয়ে-পরে সুখে-শান্তিতে আছে। সুতরাং সেই নিরিখে বিচার করতে হবে। এই বামফ্রন্ট সরকার এই সমস্ত মানুষদের সুখ-সমৃদ্ধির ব্যবস্থা করেছে। তাই এই বাজেটকে সম্পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-10—5-20 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় আজকে সাধারণ প্রশাসনের উপর স্বরাষ্ট্র কর্মীবর্গকে প্রশাসনিক সংস্কারের ১৮ এবং ১৯ নম্বর খাতে যে ব্যয় বরাদ্দের দাবি মঞ্জুর করার জন্য রেখেছেন আমি তার সমালোচনা করে আমার যে কাট মোশনগুলি এখানে আছে তার সমর্থনের দাবি জানিয়ে আমার বক্তব্য রাখছি। মাননীয় অধ্যক্ষ মহাশয় আজকে সাধারণ প্রশাসনের পরিচালনের ক্ষেত্রে একটা দৃষ্টিভঙ্গী—যে সরকার নিজেকে বামপন্থী এবং জনমুখী সরকার বলে দাবি করেন তাঁর দৃষ্টিভঙ্গীর ক্ষেত্রে কতকগুলি বিশেষ বৈষম্য প্রতিফলিত হবে সাধারণ মানুষের অর্থাৎ গণতন্ত্রের প্রশ্নে সৎ, পরিচ্ছন্ন নিরপেক্ষ, জনমুখী প্রশাসনের যেগুলি বৈশিষ্ট্য আপনারা সবাই জানেন, স্বীকার করেন। এখন এখানে প্রথমেই মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় তাঁর এই বাজেট ভাষণে ৫ নম্বর অনুচ্ছেদে বলেছেন প্রশাসন পরিচালনার গণতান্ত্রিক পদ্ধতিতে তিনি পরিচালনা করেছেন। পঞ্চায়েত ব্যবস্থাগুলিকে কাজে লাগিয়ে। এখন এই কথাটি খুবই আপাতত দৃষ্টিভঙ্গীতে গণতান্ত্রিক। এর জেসচার

আছে একথা ঠিক, কিন্তু পঞ্চায়েত ব্যবস্থার নামে গণতন্ত্রের মহিমা কীর্তন করতে করতে গণতন্ত্রকে ধ্বংস করার এই একটা অভিনব সোস্যাল ডেমোক্রেটিক কৌশল কিনা এটা বিচার করার বিষয়। কারণ আজকে এ প্রকার ব্যবস্থার উপর দাঁড়িয়ে আমি বলতে চাই আমাদের এই রাজ্যে পঞ্চায়েতগুলির যে সঙ্কীর্ণ দলীয় রাজনৈতিক দৃষ্টিভঙ্গী দ্বারা পরিচালিত হচ্ছে সেই রকম অবস্থায় এই পঞ্চায়েতগুলির উপর নির্ভরশীল যে প্রশাসন ব্যবস্থা সেই প্রশাসন ব্যবস্থায় এই প্রক্রিয়ায় গণতন্ত্র সম্প্রসারিত হবে নাকি আপেক্ষিক অর্থে প্রশাসনের অভ্যন্তরে যা বৈশিষ্ট্য ছিল যেখানে তাদের নিরপেক্ষ চরিত্র ছিল সেটা এই সরকারি দলের কুক্ষিগত পঞ্চায়েতের ক্ষমতার প্রভাবে সেটাও বিনষ্ট হতে চলেছে। সেটাও বিচার্য বিষয়, আমি বলতে চাই যেটা বাস্তব অভিজ্ঞতা আজকে এইগুলি এই পঞ্চায়েতী সরকার ক্ষমতার জোরে পঞ্চায়েতেগুলির মাধ্যমে জনগণের অর্থে সরকারি অর্থ তা বিতরণ করে সরকারি দল বৃদ্ধি, দলীয় প্রভাব বৃদ্ধির এক অভিনব কৌশল তাঁরা আয়ত্ব করেছেন যেটা কিনা ভোট ব্যাঙ্ক সৃষ্টির হাতিয়ার হয়েছে। গ্রামাঞ্চলের বহু মানুষদের দূরবস্থার সুযোগ নিয়ে ঐ রাজনীতিকে কেন্দ্র করে তাদের সম্পূর্ণভাবে পঞ্চায়েতের তথা ঐ শাসকদলের কুক্ষিগত পঞ্চায়েতের মুখাপেক্ষী হয়ে থাকতে হয়। শাসকদলকে অনেক কষ্ট করে এই অভিনব পন্থা নিতে হয়েছে। যে কারণে বিগত প্রাক্তন প্রধানমন্ত্রী শ্রী রাজীব গান্ধী মহাশয় যিনি এই জিনিসটা ধরতে পেরেছিলেন। তিনি দেখেছিলেন এতো সুন্দর ব্যবস্থা, গণতন্ত্রকে পঞ্চায়েতের হাতে ক্ষমতায় তুলে দিচ্ছেন। সরকারি অর্থ বিতরণ করে দলীয় সংগঠন বৃদ্ধি করে পঞ্চায়েতী রাজ বিল আনতে চেয়েছিলেন। এইভাবে পঞ্চায়েতে সরাসরি কর্তৃত্ব দিলে প্রভাব বৃদ্ধি করতে পারে সেই উদ্দেশ্যে এগিয়ে এসেছিলেন, স্বভাবতঃই রাজ্য সরকার বাধা দিলেন। বিষয়টি হচ্ছে যে সত্য সত্যই পঞ্চায়েতের হাতে ক্ষমতা তুলে দিয়ে এইভাবে বিকেন্দ্রীকরণ করে সত্যই কি আজকে গণতন্ত্র সম্প্রসারিত হচ্ছে? এই গণতান্ত্রিক রীতিনীতির মূল্যবোধ আজকে বিচার্য বিষয়।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, দ্বিতীয় প্রশ্ন হল, মাননীয় মুখ্যমন্ত্রী তাঁর বাজেট ভাষণের ১২ নং অনুচ্ছেদে বলেছেন, 'প্রশাসনকে দুর্নীতিমুক্ত করবার জন্য সরকার নিরবচ্ছিন্নভাবে প্রচেষ্টা চালিয়ে যাচ্ছেন।' আমি এখানে বলতে চাই, নিরবচ্ছিন্ন প্রচেষ্টা যে চালিয়ে যাচ্ছেন তার নিদর্শন কোথায়? প্রশাসনকে দুর্নীতিমুক্ত করবার জন্য সরকারের হাতে যে ভিজিলেন্স কমিশন আছে সেই ভিজিলেন্স কমিশনকে সত্যি সত্যিই কি প্রশাসনকে দুর্নীতিমুক্ত করবার স্বার্থে ব্যবহার করছেন? ভিজিলেন্স কমিশনের কাজকর্মে গুরুত্ব দিয়েছেন কি? অ্যাসেম্বলির স্ট্যাটুটরি প্রভিশন অনুযায়ী ভিজিলেন্স কমিশনের অ্যানোয়াল রিপোর্ট এই সভায় প্লেস করতে হয়, কিন্তু দেখা যাচ্ছে ভিজেলেন্স কমিশনের লাস্ট যে রিপোর্ট এখানে প্লেস করা হয়েছে সেটা হোল ১৯৮০ সালের ভিজিলেন্স কমিশনের সিক্সটিনথ অ্যানোয়াল রিপোর্ট এবং সেটি ১৯৮৮ সালে এখানে পেশ করা হয়েছে। প্রায় দশ বছর পর। তাহলে ভিজিলেন্স কমিশন রেখেছেন কেন? অথচ আমি দেখতে পাচ্ছি, কেন্দ্রীয় সরকারের সেন্ট্রাল ভিজিলেন্স কমিশন প্রতি বছর তাদের রিপোর্ট প্লেস করেন এবং কারেন্ট রিপোর্ট প্লেস করেন। আমার বক্তব্য হোল, সত্যি সত্যিই যদি প্রশাসনকে দুর্নীতিমুক্ত করবার জন্য ভিজিলেন্স কমিশনকে কাজে লাগাতে চাইতেন তাহলে ভিজিলেন্স কমিশনকে এইভাবে ঠুঁটো জগন্নাথ করে ফেলে রাখতেন না। কারণ দশ বছর পর যে রিপোর্ট আসবে সেই রিপোর্টের যা সুপারিশ তার মুল্য কতটুকু থাকবে? তাতে যে অফিসারের বিরুদ্ধে অভিযোগ, যার বিরুদ্ধে অ্যাকশন নেবার কথা, তিনি হয়ত ততদিন

রিটায়ার করে গেছেন। কাজেই সমস্ত সুপারিশই হয়ে যাবে অকার্যকরী। আজকে প্রশ্ন উঠেছে, ভিজিলেন্স কমিশনকে ঠিক ঠিকভাবে কাজে লাগাতে গেলে সেন্ট্রাল অ্যাক্ট—প্রিভেনশন অব করাপশন অ্যাক্ট যা আছে সেটা প্রয়োগ করা দরকার। কারণ ভিজিলেন্স কমিশনের মাধ্যমে অভিযোগ এলে তাতে খুব সামান্যই শাস্তি হয়, অর্থাৎ গুরু অপরাধে লঘু দণ্ড হয়; কিন্তু ঐ প্রিভেনশন অব করাপশন অ্যাক্ট প্রয়োগ করলে সেখানে মিনিমাম শাস্তি এক বছর কারাদণ্ড, সর্বোচ্চ সাত বছর কারাদণ্ডর ব্যবস্থা আছে। এখানে সরকারের চিফ সেক্রেটারি কাগজে বলেছেন যে, প্রিভেনশন অব করাপশন অ্যাক্ট প্রয়োগ করবার ক্ষেত্রে সরকারের মধ্যে মতবিরোধ রয়ে গেছে, কারণ ঐ অ্যাক্টে পুলিশের হাতে অনেক বেশি ক্ষমতা দেওয়া হয়েছে। যেসব অফিসারের বিরুদ্ধে অভিযোগ আসবে, পুলিশ তাদের বাড়ি পর্যন্ত রেড্ করতে পারবে। তবে আমিও পুলিশের হাতে বিরাট ক্ষমতা তুলে দিতে চাই না, কিন্তু হোম (পারসোনাল) ডিপার্টমেন্টের সচিব এবং ভিজিলেন্স কমিশনের হাতেও যথেষ্ট ক্ষমতা আছে। কাজেই সরকার যদি মনে করেন তাহলে ভিজিলেন্স কমিশনের হাতে যে ক্ষমতা আছে তার দ্বারা দুর্নীতির বিরুদ্ধে যথেষ্ট ব্যবস্থা নিতে পারেন। কিন্তু সরকার সেটা মনে করছেন না। এত অভিযোগ ভিজিলেন্স কমিশনের দপ্তরে এসে পড়ে আছে, কিন্তু সেখানে সাফিশিয়েন্ট নাম্বার অব অফিসার নেই, ইনফ্রাস্ট্রাকচার নেই। আজকে এইরকম একটা অবস্থার মধ্যে দিয়ে ভিজিলেন্স কমিশন চলছে। নিয়ম আছে যে, প্রমোশনের ক্ষেত্রে, বিদেশে যাবার ক্ষেত্রে, অবসর নেবার ক্ষেত্রে ভিজিলেন্স কমিশনের নো অবজেকশন সার্টিফিকেট লাগবে। কিন্তু সেখানে কোনও রেকর্ড মেনটেন হয় না বলে না দেখেই ঐ সার্টিফিকেট দিতে হয়। অনেক সময় ভিজিলেন্স কমিশনের সার্টিফিকেট ছাড়াই অনেকে বিদেশে চলে যাচ্ছেন। এই সমস্ত কেস হচ্ছে। এই ধরনের ভায়োলেশন অব রুলস, ভায়োলেশন অব অ্যাক্ট হচ্ছে। কাজেই, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে দুর্নীতি দমনের প্রশ্নে সরকারি যেসব তৎপরতা সেটা যে কতখানি তৎপরতার নমুনা সেটা আপনি দেখুন।

[5-20—5-30 P.M.]

এছাড়া আপনি জানেন যে সরকারের নিজস্ব যে তদন্ত কমিটি, দুর্নীতির অভিযোগ উঠেছিল, দুর্নীতির তদন্ত হয়েছে, একটার পর একটা তদন্ত কমিটির রিপোর্টের মর্যাদা দেওয়া হচ্ছে না। অনেক তদন্ত কমিটির রিপোর্ট প্রকাশিত পর্যন্ত হচ্ছে না। টাইমস উইদাউট নাম্বার এই হাউসে বলেছি, কিন্তু কোনও রিপোর্ট প্রকাশ করা হয়নি। আলিপুর নাজারাত খানার ব্যাপারে এখানে অর্থ কেলেঙ্কারির অভিযোগ উঠেছিল। তদন্ত হোল। বি. সি. মুখার্জি চেয়ারম্যান ছিলেন ওই তদন্ত কমিটির, তিনি রিপোর্ট দিলেন। আড়াই বছর আগে সেই রিপোর্ট সরকারের কাছে জমা পড়েছে, সেটা সংবাদপত্রে প্রকাশিত হয়েছে। কিন্তু এখানে সেই রিপোর্ট প্রকাশ করা হোল না। তার বিরুদ্ধে কি অ্যাকশন নেওয়া হোল আমরা জানতে পারলাম না। আজকে ডিস্ট্রিক্ট স্কুল বোর্ডগুলি একটা দুর্নীতির আখড়া হয়ে গেছে। সেখানে টিচারদের প্রভিডেন্ট ফান্ডের টাকা জমা পড়ছে না। তার তদন্ত করার জন্য একটা ওয়ান ম্যান কমিশন করা হোল, বিনয় লাহিড়ী কমিটি করা হোল। সেই কমিটির রিপোর্ট ১৯৮৬ সালে গভর্নমেন্টের কাছে সাবমিট করা হোল। আজ পর্যন্ত সেই কমিটির রিপোর্ট প্রকাশিত হয়নি, পিপল আর ইন দি ডার্ক। আমি দাবি করেছি, কিন্তু প্রকাশিত হয়নি। নিরবিচ্ছিন্ন প্রশাসন, দুর্নীতিমুক্ত প্রশাসন

তৈরি করেছেন এই ঘটনা তা প্রমাণ দেয় না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এখানে আরও কতকগুলি জিনিস এসেছে। এখানে প্রশাসন যেভাবে চলছে সেটা নিয়ে বিভিন্ন ক্ষেত্রে অভিযোগ উঠেছে এবং রেসপনসিবিল কোয়ার্টার থেকে এই অভিযোগ উঠেছে। ডবলু. বি. সি. এস. অফিসাররা সরকারের কাছে মেমোরেন্ডাম দিয়েছে, তারা অভিযোগ করেছে। তারা বলছে সিনিয়রিটি রুলস বা ক্যাডার সিডিউল ইভ্যানুয়েশন এই সমস্ত কোনও কিছু তোয়াক্কা না করে পি. অ্যান্ড এ. আর. ডিপার্টমেন্ট এই সমস্ত পোস্টগুলি পূরণ করে যাচ্ছে। তারা বলছে যে বিভিন্ন ক্ষেত্রে এই সমস্ত রিপোর্ট প্রকাশ পেয়েছে। আপনি জানেন স্যার, কতকগুলি প্রশ্ন তারা তুলে ধরেছে। স্টেটস গভর্নমেন্ট আন্ডারটেকিংসগুলোর ম্যানেজিং ডিরেক্টর বা জেনারেল ম্যানেজার এই পদগুলিতে নিয়োগ করা হচ্ছে কিন্তু সেখানে কোনও রুল মানা হচ্ছে না। যেমন ১৯৭৪ সালের ব্যাচের সিনিয়র ক্যাডারদের সুপারসিড করে ১৯৭৬ সালের ব্যাচের অন্তর্ভুক্ত ডবলু. বি. সি. এস. অফিসারকে সাউথ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশনের ম্যানেজিং ডিরেক্টর করে দেওয়া হোল। যে পদে নিয়োগ করা হোল সেই পদটি পুরোপুরি আই. এ. এস. এবং আই. পি. এস. অফিসারদের জন্য। এয়ার কমান্ডার যে পদটি আছে এই রকম পদে নিয়োগ করা হোল কাকে? না ট্রামওয়েজ-এর একজন ট্রাফিক অ্যাসিস্টেন্টকে যিনি একজন সাবডিভিসনাল অফিসার। এই পদ সাবডিভিসন্যাল অফিসার পায় না। তাকে নিয়ে গিয়ে বসিয়ে দিল কে? না, আমাদের পরিবহন মন্ত্রী শ্রী শ্যামল চক্রবর্তী। স্যার, এই জিনিস চলছে প্রশাসনে। একই জিনিস হয়েছে, ১৯৭৮ সালের ব্যাচের একজন জুনিয়ার অফিসারকে হাওড়ার কৃষ্ণা গ্লাস ফ্যাক্টারির ম্যানেজিং ডিরেক্টর পদে নিয়োগ করা হয়েছে। পাবলিক এনটারপ্রাইস সেলে নিয়োগের ক্ষেত্রে এইভাবে অনিয়মিতভাবে ছাড়পত্র দেওয়া হয়েছে। জুনিয়র অফিসারকে স্পেশাল হায়ার পে স্কেল দিয়ে হায়ার পোস্টে রিক্রুট করা হয়েছে। তার থেকে সিনিয়র অফিসারকে জয়েন্ট ডিরেক্টর পদে রেখে দেওয়া হয়েছে। আবার তাদের স্পেশাল পে পাইয়ে দেবার সুযোগ করে দেওয়া হচ্ছে। এই রকম সব নানা অভিযোগ উঠেছে। প্রমোশন পলিশির ব্যাপাবে গত ডিসেম্বর মাসে সরকার একটা সার্কুলার দিয়েছিল এবং তাতে বলা ছিল প্রমোশনের ক্ষেত্রে যে অন্তরায় ছিল সেই অন্তরায় তাঁরা দূর করে দেবেন, ১৩-২০ বছর যাঁরা একই পদে রয়েছেন তাঁদের সিনিয়রিটির ভিত্তিতে তারা স্বাভাবিকভাবে হায়ার পে-স্কেলে চলে যাবে।

কিন্তু এই ব্যাপারে এখনও পর্যন্ত কোনও গভর্নমেন্ট অর্ডার স্পেসিফিক গভর্নমেন্ট অর্ডার এখনও পর্যন্ত ইস্যু হয়নি। ফলে এগুলো আজকে বিচারের প্রশ্ন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এর পরে আর একটি বিষয় হল, ওঁরা যে গণমুখী প্রশাসনের কথা বলেন, এটা সত্যিই মানুষ আশা করে যে অন্তত, এঁরা বামপন্থী হিসাবে নিজেদের দাবি করেন, প্রশাসনের মধ্যে একটা জনমুখী দৃষ্টিভঙ্গী প্রতিফলিত হবে। সরকারি কর্মচারিদের মধ্যে সামাজিক চেতনাবোধ জাগ্রত করবেন, সেই দায়িত্ববোধে উদ্বুদ্ধ করবেন, এটা মানুষ আশা করে। কিন্তু আজকে কি অবস্থা? সরকারি প্রশাসনের কি অবস্থা? আমি আপনার পারমিশন নিয়ে বলছি। আমাদের মাননীয় স্বাস্থ্যমন্ত্রী প্রশান্ত শূর গতকাল রাইটার্স বিল্ডিংসে বলেছেন। তিনি বলেছেন—'জেলার হাসপাতাল ও স্বাস্থ্যকেন্দ্রগুলির দূরাবস্থার জন্য দায়ী সি. এম. ও. এইচ.রাই। জেলা স্বাস্থ্য দপ্তরের সর্বময় অধিকর্তা হয়েও তাঁরা প্রশাসন ও পরিচালনার ব্যাপারে কিছু জানেন না, বোঝেন না। তাঁরা হাসপাতালগুলি ঘুরে দেখেন না, শুধু অফিসে বসে থাকেন। নিজেদের ক্ষমতা সম্পর্কে তাঁরা সচেতন নন। এই জন্যই জেলার হাসপাতালগুলি এত নোংরা। অধিকাংশ

হাসপাতালেই বাজারের চেহারা। ডাক্তার থেকে শুরু করে ঝাড়ুদার, কারও আসা-যাওয়ার সময়ের ঠিক নেই। হাসপাতালগুলিতে সুপারিন্টেডেন্টদের কেউ মানেন না।'

**মিঃ স্পিকার ঃ** কাগজ থেকে কিছু বলা যায় না।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আমি আপনার পারমিশন নিয়ে পড়ছি। 'হাসপাতালগুলি যেন এক একটি স্বাধীন প্রতিষ্ঠান। স্বাস্থ্য দপ্তরের নির্দেশ তাঁরা মানেন না। আজ স্বাস্থ্য দপ্তরের বিরুদ্ধে যত সমালোচনা শুনতে হচ্ছে আমাকে।' ফলে, এই হচ্ছে আজকের প্রশাসনের অবস্থা। মাননীয় মুখ্যমন্ত্রী নিজে বলেছেন—আমি রাইটার্স বিল্ডিংসে গিয়েছিলাম। গিয়ে দেখলাম শুধু খালি চেয়ার। কাকে বলব কাজ করবার জন্য? সরকারি কর্মচারিদের বলব, না চেয়ারকে বলব? এই হচ্ছে আপনাদের অ্যাডমিনিস্ট্রেশন। ফলে তাদের মধ্যে দায়িত্ববোধ জাগ্রত করার ক্ষেত্রে কোন অবস্থা দেখা দিয়েছে মাননীয় সদস্যরা সে সম্পর্কে অভিযোগ করেছেন। পিপ্‌ল কিভাবে হ্যারাস্‌ড হচ্ছে—সরকারি অফিসগুলিতে ঘুষ ছাড়া ফাইল নড়ে না। সর্বত্রই কংগ্রেস আমলে যেমন ছিল তেমনি ঘটছে। ডি. আই. অফিসে যান, সেটেলমেন্ট অফিসে যান, সর্বত্রই ঘুষ ছাড়া ফাইল নড়ে না, বরঞ্চ দিনের পর দিন এগুলো বাড়ছে। এগুলি কি জনমুখী প্রশাসনের দৃষ্টিভঙ্গী? মাননীয় অধ্যক্ষ মহাশয়, এগুলিকে বিচার করে দেখতে হবে। প্রশাসনের আর একটি যে দিক, মিতব্যয়িতা, মাথাভারী প্রশাসনের হাত থেকে মুক্ত করে তা করা যায়। এবারে প্রায় ১৮০ কোটি টাকা বেড়েছে, ৩য় বেতন কমিশনের জন্য এই বৃদ্ধি হয়েছে। তবে দিনের পর দিন প্রশাসন যেভাবে ব্যয়বহুল হয়ে পড়ছে—হেলিকপ্টার থেকে অন্যান্য খরচ ক্রমাগত বেড়ে যাচ্ছে, যেটা আমাদের মত দরিদ্র মানুষের দিকে না তাকিয়ে করা হচ্ছে। বিলাসবহুল এই সমস্ত ব্যয় কমিয়ে আনার বদলে ক্রমাগত দেখা যাচ্ছে বেড়ে যাচ্ছে। এই সমস্ত দিক থেকে বিচার করে একটা যথার্থ বাম এবং জনমুখী দৃষ্টিভঙ্গী নিয়ে প্রশাসনকে পরিচালনা করলে যেভাবে তা পরিচালিত হতো, তা না করে আপনারা বামপন্থার নামে তার বিপরীতমুখী হয়ে চলেছেন। আমি এর বিরোধিতা করে এবং আমার কাট মোশনগুলির সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বংশগোপাল চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় মুখ্যমন্ত্রী আজকে ১৮ এবং ১৯ নং দাবির ব্যয়বরাদ্দের মঞ্জুরি সম্পর্কিত বাজেট এখানে পেশ করেছেন, সেই বাজেটকে সম্পূর্ণ সমর্থন করে এবং মাননীয় বিরোধী পক্ষের সদস্যরা যে কাট মোশন এনেছেন সেই কাট মোশানের বিরোধিতা করে আমি আমার বক্তব্য রাখছি। মাননীয় সুদীপ বন্দ্যোপাধ্যায় তাঁর বক্তব্যে যা বললেন তা শুনলাম। বিরোধী পক্ষের সদস্য তুহিন সামন্ত-এর বক্তব্যও শুনলাম। বিরোধী পক্ষের সদস্যরা পশ্চিমবঙ্গের প্রশাসন সম্পর্কে যে কথা বলেছেন, এবারের রাজ্যপালের ভাষণের মধ্যেও সেই একই কথা বলেছেন।

[5-30—5-40 P.M.]

গতবারের কথা এবং তার আগেরবারের কথা বলেছেন যে পশ্চিমবঙ্গের প্রশাসনে নাকি অতি রাজনীতিকরণ হয়ে গেছে। একটা কথা কিছুতেই কেন বোঝাতে পারছি না যে, পশ্চিমবঙ্গ সরকার পরিচালনার ক্ষেত্রে সরকারি অফিসার্স, পঞ্চায়েত এবং পৌরসভাগুলির মিলিত উদ্বেগের ফলেই এই সফলে নিয়ে যাওয়া সম্ভব হয়েছে। এইকথা বারেবারে অ্যাকুইজেড করছে যে

পশ্চিমবঙ্গের অফিসাররা রাজনীতি করছে। এইকথা বলে তারা প্রশাসনকে পঙ্গু করবার একটা প্রচেষ্টা নিয়েছে। আমি দায়িত্ব নিয়ে বলতে পারি যে, এই সরকারি অফিসারদের সম্পর্কে এই ধরনের মন্তব্য করে তারা প্রশাসনকে পঙ্গু করবার চেষ্টা করছেন। আমরা মার্কসবাদী কমিউনিস্ট পার্টির লোকেরা তো জানি সর্বদা গরিবদের পাশেই থেকেছে, তাদের লোকেদেরই ঘাঁটিয়ে বেড়ায় তারা যে আবার এস. ডি. ও. এবং ডি. এম.-এর সঙ্গে রাজনীতি করে এইকথা তো আমাদের জানা ছিল না। আসলে এই কথা বলে অফিসারদের মনোবল ভাঙবার চেষ্টা করা হচ্ছে, প্রশাসনের মনোবল ভাঙার চেষ্টা করা হচ্ছে। এই জিনিস তারা অত্যন্ত পরিকল্পিতভাবেই করছেন। পশ্চিমবঙ্গে যে ভয়ঙ্কর বিধ্বংসী বন্যা, খরা এবং প্রাকৃতিক দুর্যোগ ঘটে গেছিল তার মোকাবিলা পশ্চিমবঙ্গ সরকার এবং পৌরসভাগুলি সরকারি অফিসারদের সঙ্গে একযোগে সমাধান করতে সক্ষম হয়েছিল। এর অবদান শুধুমাত্র পশ্চিমবঙ্গের মধ্যে কেন্দ্রীভূত নয়, সারা ভারতবর্ষের যে কোনও রাজ্যের থেকে তারা একটা জায়গা করে নিয়েছে। আপনাদেরই তো কংগ্রেস বিগত প্রধানমন্ত্রী রাজীব গান্ধী, যিনি আজকে দুর্ভাগ্যবশত প্রধানমন্ত্রী নেই, ভারতবর্ষের জনগণ তাঁকে আজকে সরিয়ে দিয়েছে, তিনি তো এখানে এসে পশ্চিমবঙ্গের পঞ্চায়েতি রাজের প্রশংসা করে গেছেন। আমার প্রশ্ন হোল রাজীব গান্ধী যখন ভারতবর্ষের প্রধানমন্ত্রী ছিলেন, সেই সময়ে তিনি পশ্চিমবঙ্গের প্রশাসন এবং পঞ্চায়েত সম্পর্কে কি মন্তব্য করেছিলেন? তিনি পশ্চিমবঙ্গের প্রশাসন সম্পর্কে একথা মন্তব্য করেছিলেন যে পশ্চিমবঙ্গের পঞ্চায়েতের কাজ যে সুচারুভাবে করা হচ্ছে তাতে যে কোনও রাজ্যের তুলনায় ভাল। তখন তো আপনারা কেউ কংগ্রেসী বন্ধুরা তার এই কথার প্রতিবাদ করলেন না? আজকে দুর্ভাগ্যবশত তিনি প্রধানমন্ত্রী নেই, কিন্তু উনি তো ওই দলের নেতা এবং সর্বভারতীয় কংগ্রেসের সভাপতি। তাঁর মুখ দিয়ে যখন এই মন্তব্য বেরিয়ে এসেছে তাঁকে জিজ্ঞাসা করতে পারলেন না কেন যে পশ্চিমবঙ্গে আদৌ অতি রাজনীতি করণ হয়েছে কিনা? এতোদিন তো আপনারাই ভারতে সরকার পরিচালনা করেছেন। আমি আরেকটি বিষয়ে মাননীয় কংগ্রেসী বন্ধুদের দৃষ্টি আকর্ষণ করছি। গত নির্বাচনের আগের নির্বাচনের ঘটার কথা আমি বলছি। সারা ভারতবর্ষে যখন সর্বত্র নির্বাচন নিয়ে একটা গণ্ডগোল চলেছিল এবং বুথ ক্যাপচারিং হয়েছিল সেই সময়ে নির্বাচন কমিশনারের মুখ দিয়ে একথা বেরিয়েছিল যে পশ্চিমবঙ্গ সরকার তার কাজের মধ্যে দিয়েই প্রমাণ করতে পেরেছে যে পশ্চিমবঙ্গে অত্যন্ত শান্তিপূর্ণ নির্বাচন হয়েছে। এতো আমাদের কথা নয়, এতো মার্কসবাদী, কমিউনিস্ট পার্টির পক্ষ থেকে বলা হয়নি। বলেছেন স্বয়ং নির্বাচন কমিশনার, যাঁকে রাষ্ট্রপতি নিয়োগ করেন। তিনি তো আর মার্কসবাদী কমিউনিস্ট পার্টির দলিল, তথ্য দেখে একথা বলেননি। পশ্চিমবঙ্গের গ্রামোন্নয়নের ব্যাপারে এবং পঞ্চায়েতের ব্যাপারে নাবার্ড যে রিপোর্ট দিয়েছে সেই রিপোর্ট দেখেননি। সেই রিপোর্টে তো বারে বারে পশ্চিমবঙ্গের ডেভেলপমেন্টের কথা বলা হয়েছে এবং রিপোর্ট বেরোয় তো দিল্লির থেকেই। সেক্ষেত্রেও কি বলবেন? সেক্ষেত্রেও কি বলবেন পশ্চিমবঙ্গের সর্বত্র রাজনীতি চলছে? আমরা নাকি পশ্চিমবঙ্গকে নষ্ট করে দিয়েছি। এই তো আপনাদের তথ্য আসলে আপনারা সুপরিকল্পিতভাবে পশ্চিমবঙ্গের অফিসারদের মনোবল ভাঙবার জন্য বদ্ধপরিকর। আপনারা নবম ফিনান্স কমিশনের রিপোর্ট দেখুন। সেখানে পশ্চিমবঙ্গ কর আদায়ের জন্য একটা নিজস্ব জায়গা করে নিয়েছে। ১১৪ শতাংশ কর আদায়ের ক্ষেত্রে সফলতা দেখাতে সক্ষম হয়েছে। তারপরে অ্যাচিভমেন্টের কথা বলেছেন, পশ্চিমবঙ্গের প্রশাসনিক কোনও

কাজকর্ম নেই, এতে অতি রাজনীতিকরণ করা হচ্ছে। প্রশাসন সম্বন্ধে ভুল ধারণা করে মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করা হচ্ছে। কংগ্রেসের পক্ষ থেকে এইকথা বলে মনোবল ভেঙে দেবার একটা চেষ্টা করা হচ্ছে। তারপরে আপনারা ভিজিলেন্সের কথা বলেছেন। কংগ্রেস দল আজকে ভিজিলেন্সের কথা বলেছেন? ১৯৭৪ সালে কংগ্রেস যখন পশ্চিমবঙ্গ সরকারে ছিল তখন তুহিনবাবু তো এই সভার সদস্য ছিলেন, সেই সময়ে তো কমিশন অব এনকোয়ারি কে. এন. ওয়াংচু বসেছিল। সেখানে মন্ত্রীর বিরুদ্ধে তো কমিশন করতে হয়েছিল। আপনারাই আবার ভিজিলেন্স কমিশনের কথা বলছেন? আপনারই তো দপ্তরের মন্ত্রীর বিরুদ্ধে কমিশন করতে হয়েছিল। সেই কথা কি আপনারা ভুলে গেলেন? এই তো বেশ কিছুদিন আগে আপনাদের প্রাক্তন কেন্দ্রীয় সরকারের মন্ত্রীর বিরুদ্ধে অভিযোগ এসেছিল যে তিনি নাকি একজন নারীর মর্যাদাহানি করেছিলেন।

ভিজেলেন্স কমিশন তো আমরা জানি, ব্রিটিশ আমল থেকে যে প্রশাসন চলে আসছে এখানে সারা ভারতবর্ষ জুড়ে, সেখানে প্রশাসনের মধ্যে কিছু দুর্নীতি তো আছেই, ঐ কথা অস্বীকার করবার উপায় নেই; সেই প্রশাসনের মধ্যেই পশ্চিমবাংলাকে কাজ করতে হচ্ছে। ওরা আজকে বারে বারে এই প্রশ্ন তুলছেন ভিজিলেন্স কমিশনের রিপোর্টি সুপারিশ করা হয়েছে কিন্তু তাদের শাস্তি হয়নি—কেন? আমি বলি কংগ্রেসি আমলে একজনকে অন্তত ভিজিলেন্স কমিশনের সুপারিশের ভিত্তিতে শাস্তির ব্যবস্থা করা হয়েছিল কি, কংগ্রেস কতকগুলি ক্ষেত্রে ভিজিলেন্স কমিশন নিয়োগ করেছিলেন? কোথাও কোথাও তারা প্রশাসনের ভিতরে কিছু লোককে চিহ্নিত করতে পেরেছিলেন তার ব্যাপারে কি করেছিলেন, আজকে ওরা এই সমস্ত প্রশ্ন তুলছেন এগুলি শুনলে অবাক লাগে। আজকে কংগ্রেস পক্ষ থেকে বারে বারে বলা হচ্ছে—এ ব্যাপারে সুদীপবাবু একটু আগে বলছিলেন—আপনারা সাম্প্রদায়িক সম্প্রতির কথা বলছেন, অথচ আপনারাই ভোটের সময় সাম্প্রদায়িক জীগি তুলেছেন। আজকে কংগ্রেসকে একটা প্রশ্নের উত্তর দিতে হবে—গোটা দেশ যখন একটা সর্বনাশার মুখে দাঁড়িয়েছে, সাম্প্রদায়িক বিভেদের মধ্যে যখন ফাটল ধরিয়ে দিয়েছেন তাদেরই দীর্ঘ কয়েক বছরের রাজত্বে এই সমস্ত ব্যাপারে কিন্তু কংগ্রেসকেই জবাবদিহি করতে হবে। কাশ্মীরের ব্যাপারে তারা কি ভুমিকা পালন করেছে—তারা কি নীতি নিয়েছিলেন, এবং কেন আজকে আমরা এই জায়গায় দাঁড়ালাম; সর্বনাশা ঘটনা—কেন ভাগলপুরের দাঙ্গা ঘটে গেল—কংগ্রেসকে তো আজকে এর জবাব দিতে হবে। তারা মানুষের সামনে ধর্মের নামে, সম্প্রদায়ের নামে ভোট চাওয়ার ব্যবস্থা করেননি? তাদের দলের নেতা কখনও মন্দিরে গিয়ে, মসজিদে গিয়ে, কখনও ভারতবর্ষের অত্যন্ত প্রত্যন্ত অঞ্চলে গিয়ে নৃত্য করে বলেননি যে তাদের জন্য যা কিছু দরকার আমি করে দেব—নির্বাচনের আগে। এইসব কথা তাদেরই দলের পক্ষ থেকে বলা হয়। এবারে বলি আপনারা সম্প্রীতির ব্যাপারে যা কাজ করেছেন যা শ্লোগান দিয়েছেন গত পৌর নির্বাচনের আগে ভোটের সময়—একেবারে সুনির্দিষ্ট অভিযোগ আছে, প্রতি জেলায়, আমার জেলায়, বর্ধমান জেলায় সেই অভিযোগ আছে—শরিয়তের বিরুদ্ধে মুসলমানের সঙ্গে বিশ্বাসঘাতকতা করা হয়েছে, এই কথা আপনারা বলেছিলেন এবং দেওয়ালে দেওয়ালে লিখেছিলেন তার ফটোকপি প্রশাসনের কাছে রক্ষিত আছে। কারা এই কাজ করেছিলেন—ধর্মের নামে, কারা স্প্রীতির নামে এইসব কাজ করেছিলেন? আমি তাদের কাছে একটা কথা জিজ্ঞাসা করতে

চাই যখন পশ্চিমবাংলার প্রশাসন একটা বিকেন্দ্রীকরণের কথা বার বার বলছেন তখন ওরা প্রশ্ন তুলছেন—পশ্চিমবাংলায় এমন একটা প্রশাসন তৈরি হয়েছে যেটা সাধারণ মানুষের ধরা ছোঁয়ারও বাইরে। এই প্রশ্ন তারা তুলছেন কেন—কৈ অতীতে কেন্দ্র রাজ্যের সম্পর্ক পুনর্বিন্যাসের কথা তো বলেননি, তখনও তো বলেননি—আমাদের পশ্চিমবাংলার যা পাওয়া বরাদ্দ তা দেওয়া উচিত। এক্ষেত্রে আমরা যখন বিকেন্দ্রীকৃত অর্থনীতির কথা বলছি এবং প্রশাসনের কথা বলছি তখন তো তারা একটি বারের জন্যও সেই কথা সমর্থন করেননি। কোনও ফিনান্স কমিশনের রিপোর্টে কংগ্রেসি আমলে—আমরা তো এটা দেখিনি—প্রশাসনকে বিকেন্দ্রীকরণ করার জন্য মানুষের স্বার্থে তারা কার্যকরী ব্যবস্থা গ্রহণ করেছেন বা কখনও বলেছেন, এই রকম ঘটনার বা কাজ কোনওদিন কংগ্রেস করেনি। স্যার, সেইজন্য আমার বক্তব্য পশ্চিমবাংলার প্রশাসনিক উদ্যোগে যে কাজ চলছে তাতে—আগামী দিনের হয়ত অনেক কাজ বাকি আছে—আমরা এটা মনে করি না যে এটা আমাদের আত্মতুষ্টির চূড়ান্ত এবং সমস্ত কাজ একেবারে শেষ হয়ে গিয়েছে আর কিছু করার বাকি নেই। আমরা চেষ্টা করছি যে কাজগুলি খুঁটিয়ে দেখা দরকার বিশ্লেষণ করা দরকার, যেখানে মানুষের সঙ্গে আলোচনা করা দরকার, যেক্ষেত্রে আমাদের ব্যর্থতা আছে, সমালোচনা আছে, সেক্ষেত্রে সেগুলিকে মাথায় রেখে আমরা কাজ করবার চেষ্টা করব এবং পশ্চিমবাংলা সরকার প্রতিনিয়ত সেই কাজ করে যাচ্ছেন। আজকে জেলায় জেলায় এইজন্য মনিটরিং সেল গঠন করা হয়েছে প্রতিটি জেলায় আজকে সমস্ত জায়গায় পরিকল্পা করার জন্য ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। বিকেন্দ্রীকরণ পরিকল্পনার জন্য সাধারণ মানুষের যে কথা, সেই কথা আজকে রাইটার্স বিল্ডিংয়ে ধ্বনিত হচ্ছে—বিষয়টা আজকে কংগ্রেসকে বুঝতে হবে, শুধু বিরোধিতা করার জন্য তারা বিরোধিতা করছেন এবং বিরোধিতার নামে তারা পশ্চিমবাংলার প্রশাসন সম্পর্কে যে কথা বলছেন এতে পশ্চিমবাংলার মানুষের স্বার্থ রক্ষা করবেন বলে আমরা মনে করছি না। স্যার, আমরা এটাও মনে করছি না কংগ্রেস পক্ষ থেকে যে অভিযোগ তোলা হচ্ছে তারা যে কথা বলছেন যে, আজকে পঞ্চায়েতে ব্যাপক দুর্নীতি হচ্ছে, দলবাজি হচ্ছে, কিন্তু পাশাপাশি এটা তো তারা বলছেন না যে পশ্চিমবাংলাতে আমরা সেই টাকার সদ্ব্যবহার করতে পেরেছি। আমরা যে কাজটা করতে পেরেছি কেন্দ্রীয় সরকারের অর্থ দিয়ে সেই অ্যাচিভমেন্ট সম্পর্কে যে প্রশ্নগুলি এসেছে সেইগুলিও তুলে ধরা দরকার। ওরা তো পশ্চিমবাংলার বাইরে থেকে নির্বাচিত হয়ে আসেনি, ওরা তো পশ্চিমবাংলার মানুষ এবং পশ্চিমবঙ্গে থেকেই কাজকর্ম করছেন, তাই পশ্চিমবঙ্গের যদি কোনও অ্যাচিভমেন্ট হয় তার ভাগিদার তো ওরাও হবে। ওরা আজকে বক্রেশ্বরের প্রশ্ন নিয়ে মাননীয় মুখ্যমন্ত্রীকে উপহাস করছেন, ওরা উপহাস করছেন শিল্পের ব্যাপারে—স্যার, আমি বেশি কথা বলব না—আমাদের পশ্চিমবাংলার সমীক্ষাতে যে রিপোর্ট রেবিয়ে এসেছে, আমরা শিল্পে যা অ্যাচিভমেন্ট করতে পেরেছি সেটা গত বছরের তুলনায় অনেক ভাল।

[5-40—5-50 P.M.]

আমাদের শিল্পের ক্ষেত্রে অগ্রগতি তো হয়েছে। আমাদের এখানকার শিল্পের ক্ষেত্রে তো বিনিয়োগের দরকার এবং এখন তো শিল্পপতিরা বিনিয়োগ করতে চাইছেন। এটা তো কম কথা নয়। এখানে যদি পলিটিসাইজেশন হতো তাহলে তো শুধুমাত্র রাজনীতির প্রতি লক্ষ্য রেখেই কাজ করা হোত তাহলে তো শিল্পের ক্ষেত্র পরিবেশ আলাদা হোত। কিন্তু এতটা কি

করে সম্ভব হোল? এই তো কিছুদিন আগে কেন্দ্রে সরকার এর বদল ঘটেছে, এটা হয়তো পশ্চিমবাংলার মানুষের মনের কোণ থেকে লাল সূর্য উঠছে। এখন পশ্চিমবাংলায় শিল্পের অগ্রগতি লক্ষ্য করছি, কি করে সেটা সম্ভব হোল? আপনারা যখন হলদিয়া দিতে চাইলেন না, বক্রেশ্বর নিয়ে অন্য ভূমিকা পালন করলেন ঠিক সেই সময় কেন্দ্রের সরকার বদলে গিয়ে পশ্চিমবঙ্গের শিল্পের দরজা আস্তে আস্তে উন্মুক্ত হয়ে যাচ্ছে। এতদিন কিন্তু হয়নি। যে অভিযোগ ছিল আপনাদের বিরুদ্ধে সেই অভিযোগ তো আজকে নীল দিগন্তের মতন প্রমাণিত হয়ে যাচ্ছে। পশ্চিমবঙ্গের প্রশাসনকে পর্যুদস্ত করবার জন্য আপনারা আর্থিক দিক থেকে আপনারা বঞ্চিত করেছেন, যে অর্থ পশ্চিমবাংলার জন্য বরাদ্দ সেই টাকা আপনারা আত্মসাত করেছেন সেই টাকা থেকে আজকে পশ্চিমবঙ্গের মানুষকে বঞ্চিত করেছেন। পশ্চিমবাংলার অগ্রগতিকে রোধ করবার জন্য, পশ্চিমবাংলায় যাতে কোনও রকম শিল্প স্থাপন না হয় সেই চেষ্টাই আপনারা করে গেছেন। আজ কি আমি আপনাদের জিজ্ঞাসা করতে পারি, পশ্চিমবাংলার উন্নয়নের জন্য কেন আপনারা কিছু বলেননি, পশ্চিমবাংলায় নতুন শিল্প স্থাপন করবার জন্য কেন আপনারা উদ্যোগী হননি? আমাদের দাবি ছিল যে ক্রেডিট জিপোজিট রেশিও বাড়ানো হোক, পশ্চিমবাংলায় এই কাজ করা হোক, তাহলে পশ্চিমবাংলার উন্নয়নের কাজ ব্যাহত হবে না। একটি বারও তো কংগ্রেস বন্ধুরা বলেননি, আজকে পশ্চিমবাংলার প্রশাসনের বিরুদ্ধে কথা বলছেন। আজকে জেলায় জেলায় গিয়ে সেখুন তো উন্নয়নমূলক কাজ কি রকম হয়েছে, গঠনমূলক কাজ কি রকম হয়েছে. একবারও সেই কথা তো বলছেন না। আমাদের পশ্চিমবাংলায় ব্যাঙ্কের ক্রেডিট ডিপোজিট রেশিও বাড়ানো দরকার। পশ্চিমবাংলার মানুষের স্বার্থে পশ্চিমবাংলার শিল্পের ক্ষেত্রে লাইসেন্স মঞ্জুরির জন্য যে ধরনের দাবি করা উচিত ছিল কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে, কেন্দ্র থেকে ইনিসিয়েটিভ নেওয়ার দরকার ছিল এই ব্যাপারে একটি বারও বলেননি। উল্টে বারে বারে এই প্রশ্নকে এড়িয়ে গেছেন, চাপা দেবার চেষ্টা করেছেন। আজকে পশ্চিমবাংলার মাননীয় মুখ্যমন্ত্রী শ্রী জ্যোতি বসু মহাশয় যখন মিটিং ডেকেছেন সেই মিটিংকে আপনারা ভেস্তে দেবার চেষ্টা করছেন। উল্টো কথা বলছেন। পার্লামেন্ট ভবনে যখন মিটিং হয়েছে সেই মিটিংকে তখন আপনরা নষ্ট করেছেন। আপনাদের কোনও গঠনমূলক সমালোচনার নজির নেই। আপনারা কোনও গঠনমূলক কাজ করতে পারেননি। আজকে বলছেন সাধারণ প্রশাসনে সি. পি. এম. দল রাজনৈতিক কারণে কুক্ষিগত করে রেখেছে, আজকে কি করে রাজনীতির কথা আপনারা বলেন। পশ্চিমবাংলার রাজনীতির ব্যাপারে মানুষের কি বক্তব্য সেটা মানুষ আজকে বারে বারে জবাব দিয়েছেন। মানুষের জবাব আপনারা গত লোকসভা নির্বাচনে পেয়েছেন। তাই আমি শুধু এই কথা আপনাদের বলতে চাই এবং এই কথা আপনাদের মনে রাখবার জন্য অনুরোধ করি, আপনারা যদি পশ্চিমবাংলার লোক হন, পশ্চিমবাংলার মানুষের জন্য কিছু করবার চেষ্টা করুন। পরিশেষে মাননীয় মুখ্যমন্ত্রীর আনীত ব্যয়বরাদ্দের প্রস্তাবকে সমর্থন করে এবং মাননীয় বিরোধীপক্ষের মাননীয় সদস্যদের দেওয়া কাট মোশনের প্রস্তাবের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নাজমূল হক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় মুখ্যমন্ত্রী ভারপ্রাপ্ত মন্ত্রী হিসাবে যে ১৮ নং এবং ১৯ নং দাবির যে ব্যয় বরাদ্দ উপস্থিত করেছেন সেই ব্যয়বরাদ্দকে সমর্থন করতে গিয়ে এবং বিরোধী পক্ষেরা সমস্ত কাট মোশন এর বিরোধিতা করছি। সমর্থন

করতে গিয়ে আমি কয়েকটি কথা উল্লেখ করতে চাইছি, মাননীয় বিরোধীপক্ষের সদস্য বিশেষ করে ওঁদের যিনি বললেন সুদীপবাবু উনি নতুন, বাজেট বক্তৃতায় ৪ নং অনুচ্ছেদে তিনি দেখতে পাচ্ছেন যে বর্তমান সরকার দিল্লিতে যাঁরা এসেছেন, তাঁরা একটা রাজনৈতিক পরিবর্তনের মধ্যে দিয়ে এসেছেন। তাঁদের আপনারা বলছেন প্রতিক্রিয়াশীল বুর্জোয়া সরকার। আর রাজীব গান্ধীর নেতৃত্বে যে সরকার ছিল তাঁর দল কি? সেই জবাব তাঁরা দিলেন না। আমরা আগের যে সরকার ছিল সেই সরকারের কাছে কেন্দ্র রাজ্য সম্পর্কের বিষয় বার বার দাবি করেছি।

আলোচনা করবার আমরা চেষ্টা করেছি ওরা জানেন। আমরা এই পশ্চিমবাংলার বিধানসভার শাসক দলের বিধায়করা, দিল্লিতে গিয়ে ওইসব দপ্তরে ধর্ণা দিয়েছি, প্রধানমন্ত্রী রাজীব গান্ধীর সঙ্গে আমাদের প্রতিনিধি দল দেখা করেছে। তাঁর সেই একই কথা, যা গোটা দেশের মানুষকে ওরা শুনিয়েছিলেন—হাম দেখেঙ্গে, হামে দেখনা হ্যায়, সেই একই কথা, আমাদের উদ্দেশ্যেও বলা হয়েছে। কিন্তু উনি কিছুই দেখেননি। তাই এই নির্বাচনে আমরা ঐ রাজীব গান্ধী সরকারকে অপসারিত করবার ডাক দিয়েছিলাম এবং সেই ডাক মানুষ শুনেছে এবং নতুন সরকার এসেছে। এই নতুন সরকার এমন কিছু কিছু পদক্ষেপ গ্রহণ করেছেন, যার ফল আমরা পাচ্ছি। মাননীয় মুখ্যমন্ত্রী তার বাজেট বক্তৃতার মধ্যে দিয়ে তাদের সঙ্গে আলাপ-আলোচনা করবার কথা বলেছেন। এখানে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আমাদের একটা বিরোধ এই মুহূর্তে লাগিয়ে দেবার জন্য তারা এই কথা বলছেন। আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী কেন্দ্রকে বলেছেন সারকারিয়া কমিশন যে রিপোর্ট দিয়েছে, তাতে আমরা সন্তুষ্ট হতে পারিনি। কেন্দ্র রাজ্য সম্পর্ক নিয়ে আমাদের আরও কিছু দাবি আছে এবং তা নিয়ে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আমাদের আলোচনা চালিয়ে যেতে হবে, সে কথা সেখানে উল্লেখ করা আছে। বিরোধীরা সমালোচনা প্রসঙ্গে যেসব কথা বলেছেন—প্রশাসন আমাদের এই যে জনমত, গরিবদের অগ্রাধিকারের ভিত্তিতে আমরা যে কর্মসূচী রূপায়িত করেছি এবং পশ্চিমবাংলার প্রশাসনে জনপ্রতিনিধিদের সঙ্গে একাত্ম হয়ে যে কাজ করছে সেই সম্পর্কে। ওরা বললেন, কো-অর্ডিনেশান ফ্লাড নেই। আমাদের এলাকায়। দীর্ঘদিন ধরে কোনও বন্যা হয়নি। ১৯৭৮ সালে যে বন্যা হয়েছিল, যে বন্যা ১০০ বছরের মধ্যে দেখা যায়নি, সেইরকম বন্যায় একটা লোককেও ত্রাণ সামগ্রীর অভাব উপলব্ধি করতে হয়নি এবং কোনও অসুবিধার মধ্যে পড়েননি। সেখানে প্রশাসন এমনভাবে হস্তক্ষেপ করেছিল যা কল্পনা করা যায় না। মাননীয় মুখ্যমন্ত্রী এই দপ্তরে অনেক শক্তি ও প্রাণের সঞ্চার করেছেন। পঞ্চায়েতের মাধ্যমে আমরা সেই বন্যার মোকাবিলা করেছি, তাদের পাশে এসে দাঁড়িয়েছি। আমরা দেখেছি রাতারাতি সেখানে মানুষকে উদ্ধার করার চেষ্টা করা হয়েছে। আমার নির্বাচন ক্ষেত্রের পাশেই বিহার। দিল্লিতে যেমন রাজীব গান্ধী সরকার ছিল, বিহারেও সেরকম কংগ্রেস দলের সরকার ছিল। যখন একই সঙ্গে বিহারেও বন্যা হল তখন কিন্তু ওকানকার সরকার সেই দুর্গত মানুষদের পাশে এসে দাঁড়াননি। আমাদের পশ্চিমবাংলার সরকারের তরফ থেকে পঞ্চায়েতের মাধ্যমে তাদের ত্রাণ সামগ্রী দেওয়া হয়েছিল। এই লোকসভার নির্বাচনে বিহারের সেই মানুষের কাছে যাবার আমার সুযোগ হয়েছিল। সেখানে আমরা দেখেছি, তারা অকুণ্ঠ চিত্তে পশ্চিমবাংলার পঞ্চায়েতের সাহায্যকারী স্বীকার করেন। আজকে বিরোধীদলের সদস্যরা এই কো-অর্ডিনেশন কমিটির উপর সব দোষ আরোপ করছেন। আমার জেলার পাশেই ভাগলপুরে সাম্প্রদায়িক দাঙ্গা লেগেছিল, তার উত্তাপ আমার জেলায় পৌঁছে যাবার অনেক সুযোগ ছিল। কিন্তু

সেখানে এমন ব্যবস্থা গ্রহণ করা হয়েছিল, যেখানে সাম্প্রদায়িক বিরোধ, ট্র্যাডিশনাল বিরোধ আছে, তার উত্তাপ থাকা সত্ত্বেও তা আমাদের জেলায় পৌঁছাতে পারেনি।

[5-50—6-25 P.M. (including adjournment)]

আজকে প্রশাসন জনমুখী প্রশাসন নিরপেক্ষ এইসব ঘটনার মধ্য দিয়ে বার বার প্রমাণিত হয়েছে। সেই প্রশাসনের ব্যয়বরাদ্দ সম্পর্কে ওঁরা বিরোধিতা করছেন। এখানে আমাদের বিরোধী দলের আর একজন সদস্য, তিনি অন্য দলের, দেবপ্রসাদ সরকার মহাশয় এখানে নেই, তিনি রাজীব গান্ধীর পঞ্চায়েত বিলের রেফার করলেন যাঁকে বিগত লোকসভার নির্বাচনে গোটা ভারতবর্ষের মানুষ ছুঁড়ে ফেলে দিয়েছে, তাঁর কথা উল্লেখ করেছেন। তারপর দেখলাম আমাদের জেলার ক্ষেত্রে ১৯৮০ সালে প্রধান মন্ত্রীর তহবিল থেকে টাকা দেওয়া হোল, আমাদের জেলার জেলা প্রশাসন সেটা জানাল না, রাজ্য প্রশাসন জানাল না, কংগ্রেস দলের একজন লোকের হাতে টাকা তুলে দেওয়া হোল। এই কি পরিচ্ছন্ন প্রশাসন নিরপেক্ষ প্রশাসনের নমুনা? সঙ্কীর্ণ দলীয় যে অভিযোগ এনেছেন এটা তার উদাহরণ। আমাদের সহকর্মীরা অনেক বলেছেন, আমি বাজেট বক্তৃতায় লক্ষ্য করেছি আমাদের জেলা একমাত্র জেলা যেখানে একটামাত্র মহকুমা আছে। সাম্প্রদায়িক কারণে সেখানে নানা রকম উত্তেজনার ট্র্যাডিসন আছে, সাম্প্রদায়িক দিক থেকে সেখানে নানা রকম ব্যাপার হয়। আমাদের একটা মহকুমা থাকার জন্য অসুবিধা দেখা দেয়। আমাদের জেলার দাবি ছিল ডি পি সি সি সর্বসম্মত অভিমত নিয়ে যে সিদ্ধান্ত করেছেন সেটা মাননীয় মুখ্যমন্ত্রী বিবেচনা করবেন সেই আশ্বাস আছে। আমাদের জেলা থেকে মহকুমা আছে আমাদের জেলার প্রত্যন্তে। মালদহ শহর থেকে যদি সেখানে কোনও প্রশাসনিক অফিসার যান তাহলে সারা দিন সেখানে থেকে তারপর মালদহ সদর দপ্তরে তাঁর মহকুমায় ফিরে এসে আর কোনও কাজ তাঁর পক্ষে দেখা সম্ভব নয়। সেজন্য এই যে আশ্বাস বাজেট বক্তৃতায় দেওয়া হয়েছে সেটা নিশ্চয়ই কার্যকরী করা হবে। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করতে চাই যে ডি পি সি সি-তে যে সর্বসম্মত অভিমত গ্রহণ করা হয়েছে তিনি যেন এই বিষয়ে বিবেচনা করে সিদ্ধান্ত গ্রহণ করেন। এই কথা বলে বাজেট বক্তৃতাকে সমর্থন করে বিরোধীদের কাট মোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Mohan Singh Rai :** Honourable Speaker, Sir I support the Budget which has been presented by the Honorable Minister-in-charge of the Home Department and the Chief Minister under Demand Nos. 18 and 19. First of all, I am to express the reasons of my supporting the Budget. The budget has been strictly prepared in the sense of experience, developments and time. So, I will say that this Budget is worthful and time-bound. To implement the policies and programmes of the government, the strong machinery of the administration must work properly. It should be a leading institution. To make the administration a leading institution, there should be this type of atmosphere in the State. This Budget deals with various issues.

Since the Left Front Government came into power in West Bengal, this Government has geared up the administration to work for

the betterment of the poorer and weaker sections of our population who are living in the villages. I may say here that the opposition Members do not see any good work done by this Left Front Government has been succeeding in maintaining an atmosphere of communal harmony. No communal disharmony or communal disturbance has taken place in West Bengal. It has become a history when Gurkha Land Movement started in Darjeeling which was encouraged by the former Prime Minister, Shri Rajiv Gandhi three and a half years ago and with the endeavour of the Left Front Government under the leadership of Shri Jyoti Basu, no communal disturbance had taken place in my district. It is also an encouraging fact that traders and businessmen of other States are being attracted to West Bengal for making industry and business. This is the successful work done by the Left Front Government. It has been mentioned in the Budget Speech that 378 corruption cases have been referred to the Vigilance Commission. In this way the Administration is running to combat with the corruption cases. This Government is a people's Government and specially the working people. If any corruption is done here by any person who is engaged in the administration, he is not spared by the authority. Opposition Members are always shouting that the Left Front Government came into power by rigging. Every time you cannot make the people fool. People of West Bengal know very well the role of Congress Government. Congress ruled India during the last four decades. But they did not adopt any progressive meassures. People of West Bengal is very conscious. With these words I support the Budget moved by our Hon'ble Chief Minister. I also oppose the cut motios tabled by the Opposition Members. Thank you Sir.

(At this stage the House was adjourned till 6-25 p.m.)

(AFTER ADJOURNMENT)

[6-25—6-35 P.M.]

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে হোম, পারসোনেল অ্যান্ড অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস—এই দুটি দপ্তরের বাজেটের বিরোধিতায় বলতে উঠে আমি প্রথমেই আমাদের দলের পক্ষ থেকে যে সমস্ত কাটমোশন আনা হয়েছে সেগুলি সমর্থন করছি। স্যার, একথা আগেই বলে রাখা ভাল যে আমাদের দলের পক্ষ থেকে সুদীপ বন্দ্যোপাধ্যায় মহাশয় বিস্তৃতভাবে অনেক তথ্য দিয়ে বলেছেন। আমি সেইজন্য আর বিস্তৃত হিসাবের আলোচনায় যেতে চাই না। আমি দেখেছি, আমাদের মুখ্যমন্ত্রীর কাছে বেশি হিসাব দিলে উনি হিসাবে জবাব দেন না, উপর উপর কয়েকটি কথা বলেন এবং অনেক হাততালি কুড়িয়ে তারপর বক্তৃতা শেষ করেন। আমি তাই সাধারণভাবে কয়েকটি কথা প্রশাসনের ব্যাপারে বলতে চাই। তবে তার আগে আমি দু/একটি কথা ওঁর এবারের এবং আগেরবারের বক্তৃতা থেকে উল্লেখ

করতে চাই এবং তারপর কোথায় আমাদের প্রশাসনের মধ্যে গণ্ডগোল সে ব্যাপারে যাব। একথা প্রথমেই সুদীপবাবু বলেছেন যে, মুখ্যমন্ত্রী তাঁর বক্তৃতায় সাধারণ নির্বাচন হবার ব্যাপারে এবং তাতে যে পরিবর্তন হয়েছে সে ব্যাপারে আনন্দ প্রকাশ করেছেন। এটা ঠিকই যে ওঁদের বন্ধু সরকার দিল্লিতে প্রতিষ্ঠিত হয়েছে। ওঁরা আশা করছেন যে হলদিয়া এবং বক্রেশ্বর হয়ে যাবে তাই কাশ্মীরে যে কাউকে রাজ্যপাল নিয়োগ করা হলেও এবং কাশ্মীরে নির্বাচিত সরকারকে ভেঙে দেওয়া হলেও ওঁদের মেনে নিতে হবে। আমরা দেখছি ভারতবর্ষের জায়গায় জায়গায় সাম্প্রদায়িক দাঙ্গা হলেও তা নিয়ে চিৎকার করা যাবে না তার কারণ বন্ধু সরকারের মাধ্যমে হয়ত হলদিয়া এবং বক্রেশ্বর হয়ে যাবে। তাই ভারতবর্ষে সাম্প্রদায়িক শক্তির অভ্যুত্থান হলেও তা নিয়ে কিছু বলা যাবে না তার কারণ হলদিয়া, বক্রেশ্বর হয়ে যেতে পারে। সুতরাং এই যে একটা নতুন বাতাবরণ—দিল্লির সংখ্যালঘু বন্ধু সরকার যা করবেন তা এদের গিলতে হবে—সেই অবস্থায় একটা নতুন পরিস্থিতির সৃষ্টি হয়েছে। এই প্রসঙ্গে বলি, মুখ্যমন্ত্রীর রিপোর্টে বলা হয়েছে সারকারিয়া কমিশনের রিপোর্ট ওঁদের একেবারে পছন্দ হয়নি। একথা একবারও বলেননি যে ভারতবর্ষের আজকের যে সমস্যা—সাম্প্রদায়িক সম্প্রীতির সমস্যা, ভারতবর্ষের যে সমস্যা, বহিঃশত্রুর আক্রমণের হাত থেকে আমাদের দেশকে রক্ষা করার সমস্যা, সেই সমস্যা মোকাবিলা করার জন্য ভারতবর্ষে একটা শক্তিশালী কেন্দ্রীয় সরকার দরকার কিনা? আমরা দেখছি ৪ মাস আগে কেন্দ্রে একটা দুর্বল সরকার আসার পরে কিভাবে ভারতবর্ষের ঐক্য, সংহতি বিপন্ন হচ্ছে। আগে পাকিস্তানের প্রধানমন্ত্রীর সাহস ছিল না আমাদের ব্যাপারে হস্তক্ষেপ করার। কিন্তু আজকে এই দুর্বল সরকার আসার পরে তারা জানে যে ভারতবর্ষে এমন একটা সরকার হয়েছে যার ডানদিকে বি. জে. পি. আর বামদিকে সি. পি. এম. রয়েছে, সেই সরকারের জোর নেই, সে জন্য আজকে পাকিস্তান দুঃসাহস করছে একথা বলার যে ভারতবর্ষের বিরুদ্ধে তারা এক হাজার বছর যুদ্ধ চালিয়ে যাবে।

এখানে আমি আর একটা কথা বলতে চাই। ওরা বলেছেন যে সারকারিয়া কমিশনের রিপোর্ট ওদের পছন্দ নয়। কিন্তু আপনারা একটা দাবি করলেন না কেন যে এই রিপোর্ট আপনাদের পছন্দ না, আর একটা রিপোর্ট সেখানে প্রকাশ করা হোক? এর কারণ এই যে বন্ধু সরকারের কাছে বেশি দাবি করা যাবে না, সব বন্ধ কলকারখানা খোলার দাবি এইভাবে করা যাবে না। এইভাবে জোর দিয়ে ওদের কাছে কিছু বলা যাবে না। নতুন ভাবে বিচার-বিবেচনা করা হোক—এই রকম কিন্তু কিন্তু ভাব রেখেছেন।

আর একজন যিনি আপনাদেরই লোক, যাকে আপনারা ভুলে গেছেন, তাকে চেয়ারম্যান করে একটা কমিটি করেছিলেন, অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্ম কমিটি। সেই কমিটির রিপোর্ট বেরিয়েছে। সেই রিপোর্টের থেকে সুদীপবাবু অনেক কথা তুলেছেন এবং সেখানে ডিসেন্ট্রালাইজেশনের কথাও বলা হয়েছে। আপনারা যদি সত্যি সত্যি ডিসেন্ট্রালাইজেশন চাইতেন তাহলে আপনাদের ভূমিকা এই রকম হবে কেন? আজকে ডিসেন্ট্রালাইজেশনের মূল স্তম্ভ হচ্ছে ডি. এম. অর্থাৎ জেলা শাসক। তাকে নিয়ে যখন রাজীব গান্ধী মিটিং করার কথা বললেন, সম্মেলন করার কথা বললেন তখন আপনারা আপত্তি করলেন কেন? আগে আপত্তি করলেন কিন্তু পরে পঞ্চায়েত সম্মেলন করলেন পশ্চিমবঙ্গে এবং সেখানে মুখ্যমন্ত্রী গেলেন, বক্তব্য রাখলেন রাজীব গান্ধীর উপস্থিতিতে। কিন্তু রাজীব গান্ধী যখন বলেছিলেন তখন গেলেন না কেন?

আপনাদের যদি এতই ডিসেন্ট্রালাইজেশনে আগ্রহ থাকে তাহলে পঞ্চায়েত বিল, নগরপালিকা বিলে পার্লামেন্টে বিরোধিতা করলেন কেন? আপনারা বলতে পারতেন যে রাজীব গান্ধীর সঙ্গে আমাদের বিরোধ আছে, কিন্তু পঞ্চায়েত বিল, নগর পালিকা বিলের আমরা সমর্থন করছি। কিন্তু তা আপনারা করেননি। আপনারা ডিসেন্ট্রালাইজেশন করতে চান সেইটুকু যেটুকু করলে প্রশাসনকে পার্টির কব্জা করা যায়। মানুষের সংবিধানগত অধিকারকে প্রতিষ্ঠিত করার জন্য ক্ষমতাকে বিকেন্দ্রীকরণ করা সেটা আপনারা চান না, সেইভাবে মানুষের হাতে সেই ক্ষমতা আপনারা দিতে চান না।

আমি আর একটা কথা এখানে বলতে চাই। মাননীয় মুখ্যমন্ত্রী মনে হয় বাজেট বক্তৃতা পড়ে দেখেন না। গতবার বাজেট বক্তৃতায় একটা জিনিস দেখেছি। আপনি তিনের পাতায় দেখুন সেখানে বলেছেন, 'বিসাইডস প্রোপোজাল ফর ফর্মেশান অব এ সাব-ডিভিশান অ্যাট সল্ট লেক ইজ আন্ডার কনসিডারেশন।' গতবারে কনসিডারেশনে ছিল। এবারের বাজেট বক্তৃতায় সল্ট লেক সাব-ডিভিশনের কথা বলা হয় না। তিনি ভুলে গেছেন যে গতবারে এই প্রোপোজাল ছিল। কাজেই বাজেট বক্তৃতায় এই ধরনের কথা বলে আবার পরের বছর সমস্ত ভুলে যাচ্ছেন। এখন আবার নতুন করে একটা সাবডিভিশন অ্যাট পুরুলিয়া, মালদা, নর্থ অ্যান্ড সাউথ ২৪ পরগনাস। সল্ট লেক সাবডিভিশন আলাদা করে করার কথা বলা হয়েছিল কিন্তু এবারে সেটার উল্লেখ নেই। আজকে এইভাবেই অ্যাডমিনিস্ট্রেশন চলছে। আপনাকে আর একটা গুরুত্বপূর্ণ জিনিস বলি। আপনি যে সাবডিভিশন তৈরি করছেন, আমি সম্প্রতি মুকুটমণিপুরে ঘুরে এসেছি, সেখানে কিছু নেই, কয়েকটা টিনের ঘর আছে, আর কিছু তৈরি করতে পারেননি। আপনি যে সাবডিভিশন করছেন সেটা সম্পূর্ণ পলিটিক্যাল উদ্দেশ্য নিয়ে করছেন। আপনার কোনও ইনফ্রাস্ট্রাকচার তৈরি করার ক্ষমতা নেই। হলদিয়াতে যে সাবডিভিশন করছেন, সেখানে কি ইনফ্রাস্ট্রাকচার তৈরি করছেন? কিছুই নেই। আজকে পশ্চিমবঙ্গে ভাল করে যদি প্রশাসন চালাতে হয় তাহলে পশ্চিমবঙ্গকে আরও জেলায় ভাগ করতে হবে। এটা আমার কথা নয়, এটা ডঃ অশোক মিত্রকে চেয়ারম্যান করে যে কমিটি করেছিলেন তার রিপোর্ট থেকে বলছি। এখানে বলা আছে যে সাইজ অব এ ডিস্ট্রিক্ট শুড বি ডিটারমাইন্ড ইন টার্মস অব টোটাল পপুলেশান অব ১৫ টু ২০ লাখ। আপনি পশ্চিমবঙ্গের জনসংখ্যার একটা হিসাব নিন। এখন হচ্ছে ৫ কোটি ৪৫ লক্ষ। তাহলে ২০ লক্ষ করে যদি করা হয় তাহলে কয়টা ডিস্ট্রিক্ট পশ্চিমবঙ্গে দরকার? ২৫ আর দুই ২৭টি দরকার।

[6-35—6-45 P.M.]

স্যার, ৩৬টি জেলা পশ্চিমবাংলায় করতে হবে, সেটা ১০ বছর ক্ষমতায় থেকে একটা নতুন জেলা করে প্রতিবার বাজেট বক্তৃতায় বার বার করে বলছেন নর্থ ২৪ পরগনা, সাউথ ২৪ পরগনা আলাদা হয়েছে। স্যার এই প্রসঙ্গে আপনাকে একটা ইন্টারেস্টিং হিসাব দিই, আপনি আনন্দ পাবেন। ধরুন আমাদের সিমিলার পপুলেশান কাদের? ওয়েস্টবেঙ্গলে পাঁচ কোটি ৪৫ লক্ষ পপুলেশন, আমাদের ১৭টা জেলা। আমাদের মত পপুলেশন হচ্ছে মধ্যপ্রদেশ, ৫ কোটি ২১ লক্ষ, সেখানে কটা জেলা জানেন স্যার? ৪৫টা জেলা। আমাদের চেয়ে সাইজে অনেক বড়, কিন্তু ৪৫টা জেলা। তার মানে আপনার জেলা অ্যাডমিনিস্ট্রেশনের উপর লোকের চাপ প্রতিদিন বেড়ে যাচ্ছে এবং আমি আর একটা উদাহরণ দিই, তামিলনাড়ু, মধ্যপ্রদেশ

সাইজে অনেক বড়, তামিলনাড়ু ৪ কোটি ৮৪ লক্ষ পপুলেশন, কটা জেলা জানেন স্যার, ২০টা জেলা। আমাদের চেয়ে কম পপুলেশন, আমাদের চেয়ে বেশি জেলা। আমাদের এখানে কোনও রকম ডিসেন্ট্রালাইজেশন অব অ্যাডমিনিস্ট্রেশন, ম্যানেজেবল ইউনিট তৈরি করার কোনও চেষ্টাই এরা করেননি এবং অ্যাডমিনিস্ট্রেশন রিফর্মস কমিটি যেটা হয়েছিল আই অ্যাম প্রিপেয়ার টু সে, এর চেয়ে বেশি ফিল্মজি রিপোর্ট খুব কম দেখেছি তাও দিয়েছে ওরা। সেইই রিপোর্টটাকে ইমপ্লিমেন্ট করতে পারছেন না পশ্চিমবাংলার ক্ষেতের। কি অ্যাডমিনিস্ট্রেশন প্রপারলি ওরা চালাবেন আমি সেই কথা বুঝতে পারছি না। আজকে ভারতবর্ষের যে কোনও জায়গায় এত বেশি জেলাগুলোর উপর পপুলেশন প্রেসার নেই। আমি ফিগার বলে আপনার ধৈর্য্যচ্যুতি ঘটাতে চাই না। আর মুখ্যমন্ত্রী তো ফিগার শোনেনেই না। সুতরাং তাও আমি বলছি যে পশ্চিমবাংলার মতো এত পপুলেশন প্রেসার ডিস্ট্রিক্ট কোনও জায়গায় নেই। একটা উদাহরণ দেখুন স্যার, বিহারে আমাদের চেয়ে বেশি পপুলেশন ৬ কোটি ৯৯ লক্ষ। কটা জেলা জানেন স্যার, ৯৪টা জেলা। ধরুন উত্তরপ্রদেশ, আমাদের ঠিক ডবল পপুলেশন, ১১ কোটি পপুলেশন, কটা জেলা জানেন? আমাদের তিনগুণের চেয়ে বেশি। ৫৭টি জেলা। ত্রিপুরার পপুলেশন হচ্ছে ২০ লক্ষ, ৩টে জেলা। ত্রিপুরার এরিয়াও আমাদের চেয়ে কম। ৬ লক্ষ করে পপুলেশনে একটা করে জেলা ত্রিপুরায়। সুতরাং আপনার এখানে পপুলেশন প্রেসার অন দি ডিস্ট্রিক্ট বেশি থাকায় ডিস্ট্রিক্ট অ্যাডমিনিস্ট্রেশনে কোনও রিচ মানুষের কাছে থাকছে না। মানুষের যে কল্যাণকর কাজ পৌঁছে দেওয়া হবে, সেটা করা হচ্ছে না। এটা একটা মেজর ত্রুটি হিসাবে আমি মনে করি যে পশ্চিমবাংলার অ্যাডমিনিস্ট্রেশনে দেখা দিয়েছে। স্যার, আমি এবার দু'একটা অন্য কথায় যাই। পশ্চিমবাংলায় আজকে মুখ্যমন্ত্রী ১৪ নম্বরে কলকাতার ৩০০ বছরের কথা বলেছেন কলকাতার ৩০০ বছর ওরা পালন করছেন। হ্যাঁ, কলকাতাটা তো আপনাদেরই কলকাতা। ৩০০ বছর পালন করছেন, আপনাদের কোনও কমিটি হয়েছে, আর তাতে একজন কংগ্রেসের লোককে ভুল করে নিয়েছেন? কলকাতাটা আপনাদের কলকাতা, আপনাদের কলকাতার ২৩টা আসনের মধ্যে ১৩টায় আমরা জিতেছিলাম, আর কলকাতাটা আপনাদের? কলকাতার ২৩টা আসনের মধ্যে ১৩টায় আমরা জিতলাম, আর আপনারা বলছেন কলকাতার মালিক আপনারা। তিনটে পার্লামেন্টের সিট, আমরা জিতলাম দুটোতে। কলকাতার ট্রাই সেন্ট্রিনারি করবেন আপনারা। জ্যোতিবাবু নগর ভ্রমণ করবেন ঘোড়ায় টানা ট্রামে চড়ে, আর কলকাতার সেলিব্রেশনটা আপনাদের মাধ্যমে হবে। আপনারা গণতন্ত্রের কথা বলেন, একটা এফার্ট টু ইনভলভিং দি অপোজিশন? আপনি করুন, সুভাষবাবু সল্ট লেকে যান, ফাংশান করুন। সেটা ভাল সংস্কৃতি কি খারাপ সংস্কৃতি, সেটা বুদ্ধবাবু বলতে পারবেন। কিন্তু কোনও এফার্ট কলকাতার আমরা জনপ্রতিনিধিরা নই, একটা মিটিং ডেকেছেন? কোনও মন্ত্রীর পক্ষ থেকে একজন এম. এল. এ.কে ডেকেছেন? একবার ডেকেছেন কলকাতার কাউন্সিলারদের? আপনাদের দায়িত্ব ছিল না? কলকাতাটা মানে সি. পি. এম. পার্টির? কলকাতায় ট্রাই সেন্টিনারি হচ্ছে? না কলকাতাটা কলকাতার মানুষের? যারা বার বার ভোট দিয়ে প্রমাণ করেছে যে তারা আপনাদের সঙ্গে নেই। তা সত্ত্বেও আপনারা ডাকবেন না, আপনারা আমাদের সেই কথা বলবেন না।

স্যার, আজকে আমি আপনার কাছে যে কথাটা বলতে চেয়েছিলাম সেটা হচ্ছে, এই যে অ্যাডমিনিস্ট্রেশন আমরা পশ্চিমবাংলায় দেখছি, পশ্চিমবাংলায় অ্যাডমিনিস্ট্রেশন-এর নামে

যেটা হচ্ছে, সেটা হচ্ছে স্ট্যালিনিজম অব অ্যাডমিনিস্ট্রেশন। আমি আপনার কাছে বলতে চাই যে, এক এক করে পশ্চিমবাংলার প্রশাসন থেকে সব রকম নিরপেক্ষতা জোর করে সরিয়ে দেওয়া হয়েছে এবং পশ্চিমবাংলাকে ক্রমশ একটা পার্টির ভাইস লাইফ গ্রিপের মধ্যে নিয়ে যাওয়া হচ্ছে। স্যার, আপনি যদি একটু গুরুত্ব দিয়ে শোনেন তাহলে আপনাকে আমি একটা কথা বলি যে, অ্যাডমিনিস্ট্রেশন তার মূল পিভটটা কি? সর্দার প্যাটেল বলেছিলেন, "আমাদের ইন্ডিয়ান অ্যাডমিনিস্ট্রেটিভ সার্ভিস হবে এবং সেটা হবে আমাদের অ্যাডমিনিস্ট্রেশনের স্টিল ফ্রেম। ভারতবর্ষের সব চেয়ে ভাল ছেলেরা পরীক্ষা দিয়ে, ইন্টারভিউ দিয়ে ইন্ডিয়ান অ্যাডমিনিস্ট্রেটিভ সার্ভিসে চেঞ্জ হবে। ইন্ডিয়ান অ্যাডমিনিস্ট্রেটিভ সার্ভিসে মাদ্রাজের ছেলে পশ্চিমবঙ্গ ক্যাডারে হতে পারে, পশ্চিমবঙ্গের ছেলে মাদ্রাজ ক্যাডারে হতে পারে। ইন্ডিয়ান অ্যাডমিনিস্ট্রেটিভ সার্ভিস, এই স্টিল ফ্রেম ভারতবর্ষের ঐক্য ও সংহতিকে রক্ষা করবে।" আমরা এখনও পর্যন্ত শুনিনি আই. এ. এস.এর রিক্রুটমেন্টের ব্যাপারে পক্ষপাতিত্ব হয়েছে। কিন্তু আজকে যদি খুব মনোযোগ দিয়ে আমরা লক্ষ্য করি যে, কি হচ্ছে পশ্চিমবাংলার প্রশাসনের ক্ষেত্রে, তাহলে আমরা দেখব যে, এখানে পলিসি হচ্ছে, 'দি ক্যারট অ্যান্ড দি বীগ স্টিক।' গাধাকে চালাবার প্রচেষ্টার মত। গাধার সামনে একটা গাজর ঝুলিয়ে দিয়ে তার পেছনে লাঠি ধরার মত। সব ছেলের, সব চাকুরিজীবীর লক্ষ্য হচ্ছে চাকরীতে উন্নতি করা। তাই তো এখানে ক্যারট ঝুলিয়ে লোভ দেখান হচ্ছে, পাবে ইফ ইউ আর প্লাইয়্যাবল। অর্থাৎ যদি কথা শোন তাহলে এই সরকার ক্যারট অর্থে তোমার পুরস্কার দেবে, আর যদি কথা শুনে না চলো তাহলে পুরস্কার পাবে না, উল্টে হেনস্থা হবে। আজকে Main game is politicisation of the administration by using the carol and the big stick Policy.

আমি কারও নাম করে বলতে চাই না বা আমি যখন কোনও পদাধিকারীর সম্বন্ধে বলব, এমন নয় যে ব্যক্তিগতভাবে তাঁর সঙ্গে আমার ঝগড়া আছে। আমি বলতে চাই পশ্চিমবাংলার প্রশাসনের ক্ষেত্রে যেগুলি হচ্ছে সেগুলি মোটেই স্বাস্থ্যকর নয়। তার কারণ আমরা যে সংসদীয় গণতন্ত্রে বিশ্বাস করি, যে সংবিধানের প্রতি আমরা শপথ নিয়েছি সেই সংবিধানের মূল কথা হচ্ছে, প্রশাসনের নিরপেক্ষতা। প্রশাসনের নিরপেক্ষতা পারমানেন্ট ক্যাডারদের দিয়েই বজায় থাকে, সেটাই হচ্ছে স্টিল ফ্রেম। গণতন্ত্রে সরকার আসবে, সরকার যাবে, পলিটিক্যাল মাস্টার যাবে, আসবে, কিন্তু অ্যাডমিনিস্ট্রেশানকে স্টিল ফ্রেম ধরে রাখবে। কিন্তু আমরা কি দেখছি? স্যার, আমরা যা দেখছি তার একটা উদাহরণ আমি আপনার কাছে দিচ্ছি। স্যার, আপনি জানেন একটি রাজ্য ছাড়া ভারতবর্ষের আর কোনও রাজ্যে চিফ ইলেকশন অফিসার এবং হোম সেক্রেটারি একই লোক নেই। একমাত্র হরিয়ানায় চিফ সেক্রেটারিই চিফ ইলেকশন অফিসার এবং তাঁর সময়ে হরিয়ানার মেহামে কি হয়েছে তা আপনি জানেন। আর পশ্চিমবাংলায় আছে। আমার কারও বিরুদ্ধে ব্যক্তিগত অ্যাসপারসন নেই। এটার অর্থ হচ্ছে, আপনি যদি চিফ ইলেকশন অফিসার থাকেন, আপনার নেতৃত্বে যদি সাইন্টিফিক রিগিং হয়, যদি বুথ দখল হয়, ভোটার লিস্টে কারচুপি হয় এবং আপনি যদি কোনও অভিযোগ না শোনেন তাহলে আপনি রাজ্য সরকারের সব চেয়ে গুরুত্বপূর্ণ পদটি পেতে পারেন, হোম সেক্রেটারির পদ। ভদ্রলোক জেনে করেছেন, না, না জেনে করেছেন, তা আমি জানি না। কিন্তু দিস ইজ দি ক্যারট। স্যার, আমি আর একটা উদাহরণ দিচ্ছি। রিসেন্টলি আমাদের সেক্রেটারিদের সব ট্রান্সফার করা হোল, ব্যাপকহারে হোল। কিন্তু আপনি

দেখেছেন অর্ডার যাবার পরেও আবার চেঞ্জ হোল। হেল্‌থ সেক্রেটারিকে ট্রান্সফার করে ট্রান্সপোর্ট ডিপার্টমেন্টে পাঠান হোল, কিন্তু মন্ত্রী তা পছন্দ করলেন না, মন্ত্রী তাঁকেই হেল্‌থ সেক্রেটারি চান। দিস ইজ অ্যানাদার ক্যারট, তুমি যদি, ইফ ইউ টু দি লাইন, ঠিক জায়গায় থাকবে। শুধু এই নয়, আমি এর আগেও বলেছি, আমাদের আলিপুর ট্রেজারি কেলেঙ্কারির ব্যাপার নিয়ে, নজরত কেলেঙ্কারি নিয়ে আমরা অনেক আলোচনা এই হাউসে করেছি।

[6-45—6-55 P.M.]

মানুষ আবার বলছে বি. সি. মুখার্জির রিপোর্টের কথা, যে ভদ্রলোক রিটায়ার করে চলে গেছেন, তার রিপোর্ট আজও পেশ হোল না। যাঁরা এর সঙ্গে ইনভল্‌ভড, যাঁরা নেমড্ ছিলেন বি. সি. মুখার্জির কমিটির রিপোর্টে—এইরকম একজন অফিসারকে আজকে সবচেয়ে গুরুত্বপূর্ণ দপ্তর পাওয়ার সেক্রেটারিয়েটে দেওয়া হোল, যদি ইফ ইউ টু দি লাইন তাহলে ইউ উইল গেট দি ক্যারেট। পশ্চিমবাংলায় অ্যাডমিনিস্ট্রেশন যাঁরা নিরপেক্ষভাবে চালাতে চাইবেন তাঁদের বোঝানো হবে না, ইউ কাননট মুভ দ্যাট। এখানেই শেষ নয়, অবশ্য সব সরকারই করেন, এটা একটা দুর্বলতা, নিয়ম হওয়া উচিত কোনও রিটারিং সিনিয়র অফিসার ২ বছর গভর্নমেন্ট, নন-গভর্নমেন্ট কোনও পোস্টেই তিনি নিতে পারবেন না।—এটাই নিয়ম হওয়া উচিত উইদাউট এক্সসেপশন। কিন্তু আমি দেখছি, কখন চিফ সেক্রেটারি রিটায়ার করেন, তিনি তারপর আর কোনও পদ পান না, আর কখন চিফ সেক্রটারি রিটায়ার করেন, তারপর তিনি বড় পদ পান। এমন উচ্চ পদ পান যে তারপর কারও মনে আশা জাগাতে পারে, যদি তুমি ইফ ইউ টো দি লাইন তাহলে বড় পদ পাবেন, এগেইন দি ক্যারট। কিন্তু এর পাশাপাশি বিগ্ স্টিকও আছে। সাম্প্রতিক সেক্রেটারিদের যে রিসাফেল হোল তাতে আমরা এও দেখেছি যে একজন সিনিয়র আই. এ. এস. অফিসার যিনি একটা বড় দপ্তরের সেক্রেটারি ছিলেন তাঁকে সরিয়ে ছোট-খাট একটা দপ্তরের সেক্রেটারি করা হয়েছে, তাও রাইটার্স-এর মধ্যে তাঁর অফিস হয়নি। সো ইফ ইউ ডু নট টু দি লাইন তাহলে তোমার এটা হতে পারে। অ্যাডমিনিস্ট্রেশনের মূল যে জায়গা যেখানে নিরপেক্ষতা আসতে পারতো অল ইন্ডিয়া সার্ভিসের মাধ্যমে, সেখানে এই পলিসি আস্তে আস্তে দুর্বল করে দেওয়া হচ্ছে। আমি আর একটি স্পেসিফিক কেস বলতে চাই, একজন ভদ্রলোক তাঁর সম্বন্ধে আমরা পাবলিক অ্যাকাউন্টস কমিটিতে রিপোর্ট দিয়েছি যে স্কুল বোর্ডগুলিতে মিড-ডে-মিলের ব্যাপারে কি পরিমাণ দুর্নীতি হয়েছে। সেই ভদ্রলোক সেই সময় ডিরেক্টর অব স্কুল এডুকেশন ছিলেন। তাঁকে সরানো গেল না ডিরেক্টর অব স্কুল এডুকেশন থেকে। আমার কাছে ইনফরমেশন আছে, পরপর ২ জন ফিনান্স সেক্রেটারি তাঁর বিরুদ্ধে নোট দিয়েছেন, কিন্তু তবুও তাঁকে সরানো গেল না।

He has been given a plump posting now in the Health Department. Now he has been shifted. There is a proposal to shift him as District Magistrate in the Murshidabad

ইজ দিজ এ ফেয়ার অ্যাডমিনিস্ট্রেশান? যদি একজন লোকের বিরুদ্ধে একটার পর একটা অভিযোগ আসে তাঁকে আপনি প্লাম্প পোস্টিং দেবেন As long as you to the line, the carrot is there, আপনি পাবেন প্লাম্প পোস্টিং। আজকে একথা মাননীয় সদস্য সুদীপবাবু বলেছেন, এর আগে একজন ডি. জি.র উপর রিটায়ারমেন্টের ঠিক আগে

ভিজিলেন্স হোল। যদি অফিসার ডিস-অনেস্ট হয় তাহলে তার ভিজিলেন্স আছে, যদি অনেস্ট হন তাহলে You have to go annoyed answer. কোনও এক্সটেনশন নয়, কোনও নতুন চাকরি নয়, কোনও পাবলিক আন্ডারটেকিংস-এ চেয়ারম্যানশিপ নয়। আগে You have to go annoyed answer. অ্যাডমিনিস্ট্রেশনের মরাল ভেঙে যাচ্ছে। যে স্টিল ফ্রেম নিয়ে আমরা গর্ব করি সেই স্টিল ফ্রেম আজকে পশ্চিমবাংলায় দুর্বল হয়ে যাচ্ছে এবং আমি আপনাকে এই কথা বলছি স্যার, আজকে প্লাইয়েবেল অ্যাডমিনিস্ট্রেশনের জন্য আমাদের এত কমপ্লেন যে নির্বাচন ফেয়ার হয়নি। অ্যাডমিনিস্ট্রেশন-এর ইলেকশন মেশিনারি করা হোত এই ভেবে যে ইলেকশন ফেয়ার হবে না। আজকে আমি এই কথা বলতে বাধ্য হচ্ছি এবং একথা আমি অনেকবার বলেছি যে The administration is run by a parallel administration called the Coordination Committee.

কো-অর্ডিনেশন কমিটির নেতারা ঠিক করে দেন হেড ক্লার্ক থেকে শুরু করে অ্যাসিসটান্ট সেক্রেটারি পর্যন্ত কে কোন দপ্তরে যাবেন। একটা দপ্তরের সেক্রেটারি পোস্টিং হতে গেলে কো-অর্ডিনেশন কমিটির ক্লিয়ারেন্স দরকার হয় যে হোয়েদার they accept a certain official secretary একথা কেউ মুখে বলতে পারে? একথা বাইরে প্রকাশ হয় না। কিন্তু আজকে ফীয়ার সাইকোসিস-এ পশ্চিমবাংলা ভুগছে। আমি জানি এটা হয়তো কমিউনিস্ট সিসটেমে হতে পারে। আমি বহু কমিউনিস্ট দেশে গিয়েছি, আমি দেখেছি যতবড় গভর্নমেন্টের অফিস ততবড় পার্টির অফিস। সরকারি দপ্তরে দপ্তরে কমিসনার বসিয়ে দেওয়া হত। পার্টি ইজ রিপ্রেজেন্টেটিভ ইন দি গভর্নমেন্ট। আজকে গণতান্ত্রিক বহু দলীয় সংসদীয় ব্যবস্থার মধ্যে থেকে সেই কমিসনার সিসটেমে ফিরে যাচ্ছি। আমরা কি স্টালিনাইজেশন পর্যায়ে নিয়ে যাব? সেখানে প্রশাসনের কোনও নিরপেক্ষতা থাকবে না। সাধারণ মানুষ গিয়ে পার্টির বক্তব্য শুনবে, বাইরের কোনও বক্তব্য শোনার সুযোগ পাবে না। It is time for soul searching. রাজ্যপালের ভাষণের বক্তৃতার সময় আমি এই কথা বলেছিলাম যে, পৃথিবীর প্রত্যেকটি ঘটনার ক্ষেত্রে আমাদের চোখ খুলে দেওয়া উচিত। পূর্ব ইউরোপে যে ঘটনা ঘটেছে সেটা ওভার ব্যুরোক্রেটাইজেশনের জন্য। একদিনে ঘটেনি, আস্তে আস্তে অ্যাডমিনিস্ট্রেশনের উপর টোটাল গ্রিপ এসেছিল।

You can fool some people for some of the time, all the people for some of the time, but, you cannot fool all the people for all the time.

সব সময়ের জন্য সব লোককে আপনি বোকা বানাতে পারবেন না। আমরা হয়ত পরিবর্তন দেখতে পাব না, কিন্তু পরিবর্তন আসবে। নেপালের মহারাজা মহেন্দ্র, কৈরালা পরিবর্তন দেখে যেতে পারেননি, কিন্তু পরিবর্তন এসেছে। রাজতন্ত্র আলটিমেটলি দি পিপল উইল ইন টিরামপ, মানুষ শেষ পর্যন্ত জিতবে। আপনি অ্যাডমিনিস্ট্রেশনকে কব্জা করুন কো-অর্ডিনেশনকে দিয়ে সরকারের ভিতরে গলা টিপে ধরুন, আপনি নিরপেক্ষ অফিসারদের একে একে সরিয়ে দিন, ট্রান্সফার করে সবাইকে একটা সংগঠনের কাছে আত্মসমর্পণ করিয়ে দিন, শেষ পর্যন্ত ফাইনাল জাজমেন্টে আজকে এই করে জিতবেন না। পিপলের দরবারেই আজও আমাদের অ্যাডমিনিস্ট্রেশন দাঁড়িয়ে আছে। আমার সঙ্গে মাঝে মাঝে শিল্পপতিদের দেখা হয়, আমি অনেককে বলি আপনারা পশ্চিমবঙ্গে যাচ্ছেন না কেন? পশ্চিমবঙ্গের মাননীয় মুখ্যমন্ত্রী

আপনাদের ডাকছেন, এত বলছেন আপনারা শিল্প করছেন না কেন? ওঁরা একটা বলেন যে, ইনফ্রাসট্রাকচারের কথা, পাওয়ার নেই, রাস্তা নেই এবং তারপর ওঁরা আর একটা কথা বলেন যে পশ্চিমবঙ্গের মতো এত অ্যান্টি ডেভেলপমেন্টাল ব্যুরোক্রেসি দেখা যায় না। আপনি দেখবেন দিল্লিতে গিয়ে সিকিমের অফিসাররা ঘুরে বেড়াচ্ছে, কবে ইন্ডাস্ট্রিয়াল অ্যাপ্রুভ্যাল বেরল, কবে কার লেটার অব ইন্টেন্ট বেরল, তাকে ধরে নিয়ে গিয়ে প্রাইভেট প্লেন দিয়ে নিয়ে যাবে। এখানে কি সেরকম অফিসার নেই যাঁরা বাংলার উন্নতি চান না? জানি, এখন অনেক সৎ এবং দক্ষ অফিসার আছেন। দেশের ভাল ছেলেরাই তো আই. এ. এস. হন, বাংলার ভাল ছেলেরাই তো বি. সি. এস. হন, পারছেন না কেন? There rectitude has gone to the point of doing nothing. আমরা কিছু করতে চাই না, তার কারণ, করতে গিয়ে উদ্যোগ দেখাতে গিয়ে কে কি বলবে কোথায় কো-অর্ডিনেশন প্রশ্ন করবে, It is killing the initiatives of the bureaucratic officialdom.

This is the vice-like-grip in which West Bengal is caught to day.

আজকে আর একটা অবস্থা আছে সেটা বাইরের লোক বুঝতে পারবেন না, ভিতরে একটা ভয় আস্তে আস্তে পরিব্যপ্ত হচ্ছে এবং সেই ভয়ের নেসাস থেকে আমরা যদি বেরিয়ে আসতে না পারি তাহলে রাজ্য সরকারের পক্ষে সমস্যা আছে। আপনাকে দুটি সহজ উদাহরণ দিই স্যার, আজকে মাননীয় মুখ্যমন্ত্রী একটা বিবৃতি পাঠ করলেন আনন্দমার্গীদের সম্বন্ধে। আমাদের এখান থেকে অনেকে চিৎকার করেছেন, কালকে কেন্দ্রীয় স্বরাষ্ট্র মন্ত্রী নাকি আর একটি করেছেন, আমরা ১০০ বার বলছি যে, আমরা আনন্দমার্গীদের বিরুদ্ধে বিরুদ্ধে।। বিরুদ্ধে।।। শ্রীমতী ইন্দিরা গান্ধী সেই ভদ্রমহিলা যিনি আনন্দমার্গীদের প্রথম ব্যান করেছিলেন। আমাদের পার্টির সদস্য প্রাক্তন কেন্দ্রীয় মন্ত্রী এল. এন. মিশ্রকে ওরা হত্যা করেছে। কিন্তু আমরা ভাবতে পারি না, একটা রিপোর্ট পড়লেন ওঁরা দপ্তরে তৈরি করে দিয়েছে It cloted over the fact that five of their people were killed. It clotted over the fact that foreign national was beaten half almost to death by the Ananda Margis.

একটা মেনসন নেই, ভালভাবে মেনসন নেই, এই জায়গায় এসে দাঁড়িয়েছে অ্যাডমিনিস্ট্রেশন। পার্টির রিপোর্ট....

(গোলমাল)

তাই বলে মারবেন? কে অধিকার দিয়েছে সি. পি. এম.-এর লোকেদের, যে মানুষকে মারবে? আপনি জেলে দিন, বিদেশে পাঠিয়ে দিন, কিন্তু কেন আপনারা মারবেন? পিটিয়ে মারবার কোনও অধিকার আপনাদের নেই। মানুষের গণতান্ত্রিক অধিকার আছে, ৫ জনকে পিটিয়ে মেরে দিলে, একটা রিপোর্ট হোল না, কেন মারা হোল? আজকে রাজ্য সরকার অ্যাডমিনিস্ট্রেশনকে এমন জায়গায় দাঁড় করিয়েছেন যে মানুষকে পিটিয়ে মারা হোল কেউ কিছু বলল না? কি করবেন ডি. এম.? আজকে এস. পি.রা কথা শোনে না ডি. এম.দের। হাওড়ার ক্ষেত্রে দেখেছি একজন এস. পি. ছিলেন, যিনি অ্যাডমিনিস্ট্রেশনের কথা ভাবতেন, ডি. এম.-এর কথা শুনতেন তাঁকে ট্রান্সফার করা হোল। এমনি অগ্নিগর্ভ অবস্থা দাঁড়িয়েছিল। কোনও এস. পি. যদি শাসক দলের প্রীতিভোজন হন যিনি ডি. এম.কে মানেন না The composite nature of the administration is gone. ডি. এম.-এর দুটি কাজ ছিল,

বৃটিশ আমলে ডি. এম. ছিল ল অ্যান্ড অর্ডার এনফোরসিং অথরিটি, আইন এবং শৃঙ্খলা রক্ষার মালিক ছিলেন তিনি। স্বাধীনতার পর নতুন করে কনসেপ্ট হোল যে ডি. এম. ডেভেলপমেন্টের কাজ দেখবে। আজকে দেখা যাচ্ছে ল অ্যান্ড অর্ডারের কাজ ডি. এম.-এর হাতের বাইরে চলে গেল। এস. পি. ডাইরেক্টলি পার্টির সাথে যোগাযোগ করে যাচ্ছেন, আর ডেভেলপমেন্ট পুরো চলে গেছে জেলাপরিষদের সভাধিপতিদের হাতে। সেখানে ডি. এম. তাঁদের সেক্রেটারি। আজকে অ্যাডমিনিস্ট্রেশনের উপর তাঁর কোনও কন্ট্রোল নেই, কোনও ডিসিপ্লিন নেই, কোনও পাংচুয়ালিটি নেই। হতাশ মুখ্যমন্ত্রী মহাশয় কে তাই হাত তুলে বলতে হয় ঠিক সময়ে লোক না এলে আমি কি করব? আমি তো কো-অর্ডিনেশন কমিটিকে কাজ করতে বলি। আজকে স্বাধীনতার ৪৩ বছর পরে বলতে হচ্ছে আমরা কর্মীদের ট্রেনিং দেব, আমরা পে-কমিশন দিয়েছি, এখন কর্মীদের আমরা বোঝাব কেন সময় মতো আসতে হয়, কেন জনগণের ফাইলটা একটু দেখতে হয়, কেন কোট রেখে অফিস থেকে চলে যেতে হয় আজকে অ্যাডমিনিস্ট্রেশনটাকে কোনও পর্যায়ে পৌছে গেছে।

[6-55—7-05 P.M.]

আজকে কোনও লাইন অফ অথরিটি, কোনও লাইন অব ডিসিপ্লিন কোনও জায়গায় নেই এবং আজকে সেটা এমন পর্যায়ে পৌছেছে যে, এখানে যিনি সি. পি.. এম. পার্টির পলিটব্যুরোর সদস্য এবং পশ্চিমবঙ্গে বামফ্রন্টের একচ্ছত্র নেতা স্বয়ং মুখ্যমন্ত্রীকে হতাশাগ্রস্ত হতে হয়। বলতে হয়—আমি পারছি না কর্মচারিদের নিয়মানুবর্তিতা মানাতে। এশিয়ান গেমসের সময় তারা টি. ভি. দেখতে অফিস থেকে চলে যায়—একথা তাঁকে বলতে হয়! আজকে আমি যা বললাম তারজন্য অফিসারদের কাছে এরপর জনসাধারণের কাজ নিয়ে গেলে আমাকে হেনস্তা হতে হবে। কিন্তু কেউ বলছেন না যে, আজকে রাজ্যটা কোথায় গেছে বা আমাদের যেখানে যেখানে স্বার্থ জড়িত সেখানে আমরা কমপ্রোমাইজ করব না। ঐ যে ওঁরা তিনটি সাদা গাড়ির জন্য বিবেককে বেচে দিয়েছেন, কিন্তু বাংলার মানুষের স্বার্থে কিছু দায়িত্ব ওদেরও ছিল। আমরা বলতে চাই, মুখ্যমন্ত্রীর নেতৃত্বে যে প্রশাসন চলছে সেই প্রশাসন কল্যাণকারী নয়, সেই প্রশাসন নিরপেক্ষ নয়, সেই প্রশাসন উন্নয়নমুখী নয়, সেই প্রশাসন পশ্চিমবঙ্গের ভাল করছে না, পশ্চিমবঙ্গের মানুষকে সঙ্কট ও সমস্যা থেকে উত্তোরন ঘটাতে কোনও রাস্তা দেখাতে পারছে না। আমি তাই সবার সঙ্গে গলা মিলিয়ে বলছি যে, সব কথা শুনতে হবে। তবে আমি তাঁকে কম ভালবাসি তা নয়, কিন্তু ব্রুটাসের কথায় বলতে চাই—"Net that I love Ceasar less but I have Rome more. Net that I love Jyoti Basu less but I love Bengal more." এবং বাংলার স্বার্থে আজকে বলতে হবে। আজকে পশ্চিমবঙ্গে যেভাবে প্রশাসনকে স্ট্যালিনাইজেশন করা হয়েছে এর বিরুদ্ধে মানুষকে রুখে দাঁড়াতে হবে। কো-অর্ডিনেশন কমিটি তৈরি করে যে অবস্থা আজকে তৈরি করা হয়েছে, নির্বাচনী স্বার্থে যেভাবে প্রশাসন তৈরি করা হয়েছে, প্রশাসনকে যেভাবে জনগণের কাছ থেকে সরিয়ে নিয়ে পার্টিমুখী করা হয়েছে, এর বিরুদ্ধে রুখে দাঁড়াতে হবে--হবে-হবে। আমি দীর্ঘ বক্তৃতা করতে চাই না। আমি বলতে চাই, পশ্চিমবঙ্গে আজকে যে জায়গায় যেতে চেয়েছিলাম সেই জায়গায় যেতে পারিনি। এর আগে সুদীপ বিশেষভাবে বলেছে যে, ভিজিলেন্স কমিশনকে সরকার কিভাবে ব্যবহার করছেন। একটু আগে দেবপ্রসাদ

সরকার মহাশয়ও সংবাদপত্রের উল্লেখ করে বলেছেন যে, কিভাবে আমাদের পশ্চিমবঙ্গের এই স্বরাষ্ট্র দপ্তর নিয়মভঙ্গ করছে, কিভাবে রাজনৈতিক কারণে জুনিয়র অফিসারকে প্লাম্প পোস্টিং দেওয়া হচ্ছে। আমি তার পুনরাবৃত্তি করতে চাই না। আমি বলতে চাই যে, এখনও সময় আছে, ১৯৯২ সাল আসতে এখনও দুই বছর বাকি। সারকারিয়া কমিশনের কথা বলেন, কিন্তু আজকে সি. পি. এম.-এর সোল সার্টিং দরকার। হৃদয় খুলে দেখুন, এতে কি লাভ হবে! বাংলা শাসন করছেন, কিন্তু নিজেদের বিবেক হারিয়েছেন। গণতন্ত্রকে বিকৃত করে আজকে যে প্রশাসন চালাচ্ছেন সেই প্রশাসন আমরা চাইনি। আমি মনে করি না, তা গণতান্ত্রিক প্রশাসন। আমি মনে করি না, এই প্রশাসনের জন্য আমাদের পূর্ব পুরুষ স্বাধীনতা সংগ্রাম করেছিলেন। আমি তাই এই বাজেটের বিরোধিতা করে আমাদের কাট মোশনকে সমর্থন করে এখানেই শেষ করছি।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা পয়েন্ট অব অর্ডার তুলতে চাচ্ছি। স্যার, আমি আপনার কাছে জানতে চাচ্ছি যে হাউসের প্র্যাকটিসটা কি? শ্রী সৌগত রায় একটা মাত্র কাট মোশন দিয়েছেন। অনলি ওয়ান এবং সেটা হচ্ছে 'Shri Saugata Roy—to discuss the Government's inability to improve punctuality in the Secretariat.'

আমি প্র্যাকটিসটা জানতে চাই। এটা কি হেলদি প্র্যাকটিস? প্রপার কোর্সটা কি? যখন এখানে আলোচনা করা হয়? কাট মোশন এই জন্য দেওয়া হয় যে কাট মোশনের ভিত্তিতে যে মিনিস্টার উত্তর দেবেন তিনি তৈরি হয়ে আসতে পারেন। যদি কেউ এখানে দাঁড়িয়ে একেবারে কামদৃকাটকা থেকে নেপাল পর্যন্ত যা ঘটনা সব বলেন, সমস্ত নাম করে বলছেন, অফিসারদের ধরে ধরে বলেন তাহলে তো এর উত্তর দেওয়া শক্ত। এটাই কি প্র্যাকটিস? এটাই কি প্রসিডিয়োর? এটা কি প্রপার কোর্সে হচ্ছে? কাট মোশন দিলেন না উত্তর দেবেন কি করে? এটাই প্রপার কোর্স কিনা সেটা আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়ের কাছে জানতে চাই।

**মিঃ স্পিকার ঃ** মিঃ রায়, এখানে সিজার নিয়ে আলোচনা হয়েছে, ক্রটাশ নিয়ে আলোচনা হয়েছে। কিন্তু পার্লামেন্টারি প্র্যাকটিস হচ্ছে A person giving a cut motion on a budget dabate has to confine his speech to the cut motion.

এই হচ্ছে কথা Because the Minister has to reply on that.

কাট মোশন না থাকলে ডিবেট হয় না, পার্লামেন্টারি নিয়ম এটা। গত বারে কোনও কাট মোশন অনেক ডিমান্ডে ছিল না, আমি এটা পয়েন্ট আউট করেছি। থিওরিটিক্যালি ডিবেট হতে পারে না যদি না কাট মোশন থাকে, উইদাউট ডিবেটে বাজেট পাশ করতে হবে ইজ দেয়ার ওয়াজ নো কাট মোশন। তবে আমি ডিবেট করতে দিয়েছি কারণ আমাদের হাউসে অনেক কনভেনশন এসটাবলিস্ট হয়েছে। এটা তো ওপেন ফোরাম, সেই জন্য ক্রটাশ শুনি, কত কিছু শুনি সেইজন্য এটাও শুনবো।

**শ্রী জ্যোতি বসু ঃ** স্পিকার মহাশয়, আমার ১৮ এবং ১৯ নং ব্যায় বরাদ্দের পক্ষে এবং ছাঁটাই প্রস্তাব যেগুলি উত্থাপিত হয়েছে তার বিরুদ্ধে আমার বক্তব্য পেশ করতে চাই।

প্রথমে আমি শুনলাম শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় বলেছেন যে মোট দু-পাতার বক্তব্য আমি কেন দিলাম। তা আমি বলছি ওনাকে ব্রেভিটি ইজ দি সোল অব দি উইট—এই জন্য দিলাম। বেশি কথা বলে কি হবে? তাতে অনেক রকমের পুনোরুল্লেখের প্রয়োজন হয়, সব হারিয়ে যায়। সেই জন্য আমি বলতে চাই ইংরাজিতে একটা কথা আছে—'ব্রেভিটি ইজ দি সোল অফ দি উইট।' দ্বিতীয় কথা হচ্ছে উনি এবং আরও মাননীয় সদস্য বলেছেন যে আমার সরকার হয়েছে। আমি এই বিষয়ে বলতে চাই এটা তো একটা ঘটনা, হয়েছে। এবং আমি বলেছি যে সেই সরকারকে আমরা সমর্থন করছি এবং বামফ্রন্টের পক্ষ থেকে সমর্থন করছি। ইতিমধ্যে আমরা ওঁদের সঙ্গে আলোচনা আরম্ভ করেছি—নতুন সরকারের সঙ্গে, এক, এবং অনেক জিনিস যা পড়ে ছিল স্তুপীকৃত হয়ে সেইগুলি তো একদিনে সব বিষয়ে আলোচনা করা যাবে না, সমাধান করা যাবে না, কিন্তু আরম্ভ করেছি? নতুন প্রক্রিয়া আরম্ভ হয়েছে, এটা ভাল। এই প্রক্রিয়া যদি থেকে যায় তাহলে ভালর দিকেই যাবে এই বিষয়ে কোনও সন্দেহ নেই। যেমন এই সেদিন গিয়েছিলাম দিল্লিতে, বিষয় একটা ছিল, ন্যাশনাল ইন্টিগ্রেশন কাউন্সিলের মিটিং নিয়ে, ৩ বছর এই মিটিং হয়নি। আমি প্রাক্তন প্রধানমন্ত্রী রাজীব গান্ধীকে বলে বলে মিটিং ডাকাতে পারিনি। অনেক সদস্য সেখানে ছিলেন, কিন্তু যে কি কারণে জানি না উনি ডাকেননি। অনেক বার ওনাকে বলেছি অবস্থা খুব সঙ্গীন হচ্ছে ভারতবর্ষের, নানা বিচ্ছিন্নতাবাদী আন্দোলন হচ্ছে, সাম্প্রদায়িক শক্তি মাথাচাড়া দিয়ে উঠছে, তফসিলি জাতি এবং উপজাতি আদিবাসীদের উপর বিশেষ করে কংগ্রেসী রাজ্যগুলিতে আক্রমণ হচ্ছে। তখন ওনাকে বলেছিলাম ডাকুন না, কিছু তো উপকার হবে, শুনুন না সবার মত।

[7-05—7-15 P.M.]

উনি বললেন সাম্প্রদায়িক যারা তারাও আসবে। কি হবে তাদের কথা শুনে? আমরা বললাম, আমরা তো সাম্প্রদায়িক নই? এটা উনি করলেন না। সবার হাত শক্ত হবে, সংবিধানে আছে, চল্লিশ বছর ধরে করা হয়নি—ইন্টার স্টেট কাউন্সিল। এটা সমস্ত রাজ্যের মুখ্যমন্ত্রীদের নিয়ে, প্রধানমন্ত্রীকে নিয়ে হচ্ছে। এটা একটা নীতিগত কথা, চল্লিশ বছরে যেটা হয়নি। আমরা বারে বারে মুখ্যমন্ত্রীদের নিয়ে সম্মেলন করার কথা বলেছি। কেন্দ্রীয় সরকারের যাঁরা ছিলেন তাঁদের বলেছি একসঙ্গে বসে পারস্পরিক সাহায্য করে, পরস্পরের কথা বুঝে অনেক কিছু করার আছে ভারতবর্ষে। কারণ ভারতবর্ষে একদলীয় শাসন তো নেই, নানা দল ও নানা বক্তব্য সেখানে থাকবে। এইজন্য ইন্টার স্টেট কাউন্সিল অত্যন্ত গুরুত্বপূর্ণ ব্যাপার। এতদিন পর সেটা হোল। আমাদের নিজেদের কথা বলতে গেলে, তিন হাজার কোটি টাকার প্রকল্প পেট্রো কেমিকেলস—সেই সময়ে নির্বাচন এসে গিয়েছিল, তখন শিলান্যাস হয়েছিল। তখনকার প্রধানমন্ত্রী রাজীব গান্ধী আমাকে বলেছিলেন, আই. ডি. বি. আই.'এর সাহায্য আপনি পাবেন। উনি বলেছিলেন, কিন্তু আসেননি। নির্বাচন হয়ে যাবার পর, সরকারে আসার পর বর্তমান প্রধানমন্ত্রী এসেছেন। এখন ব্যবস্থা হয়ে গিয়েছে। এই রকম অনেক কথা আমি বলতে পারি, অল্প সময়ের মধ্যে আমরা কথা বলেছি, আলোচনা করেছি, যেগুলো আগে হয়নি। বক্রেশ্বর নীতিগতভাবে স্বীকৃতি লাভ করেছে। যদি আপত্তি থাকে তাহলে ঋণ পেলে রাজ্যকে দেওয়া যায়? এরজন্য একটা কমিটি তৈরি হয়েছে। প্রধানমন্ত্রী আসবেন এবং বলেছেন, আমরা দেখবো কতটা কি পাওয়া যায়। বক্রেশ্বরের কাজ অনেকখানি এগিয়ে গিয়েছে এ

বিষয়ে কোনও সন্দেহ নেই। এটা নিয়ে আরও গভীরে যেতে হবে, যাতে আরও বিস্তার লাভ করে সেটা আমাদের দেখতে হবে। এটা একটা, আরও বহু জিনিস আছে আমরা চুপ করে বসে থাকতে পারি না। কেন্দ্র রাজ্য সম্পর্কের নানা বিষয় আছে। সারকারিয়া কমিশনের কথা নিয়ে, ইন্টার স্টেট কাউন্সিল নিয়ে, আমাদের ফ্রেট ইকুয়ালাইজেশন, মাশুল সমীকরণ থেকে আরম্ভ করে যেসব জিনিস পড়ে আছে সেইসব নিয়ে এর আগে যখন দিল্লি গিয়েছিলাম তখন প্রধানমন্ত্রীর সঙ্গে কথা হয়েছিল। উনি বলেছিলেন যে কেউ কেউ আপত্তি করেছেন। রাজীব গান্ধী বলেছেন যে অনেকে আপত্তি করেছেন। আমি তাঁকে বলেছিলাম আপত্তিটা কি? আপনি তো আমাদের সঙ্গে একমত হয়েছিলেন? তাহলে আপত্তিটা কি? ইন্টার স্টেট কাউন্সিল হচ্ছে এখন যেগুলো সম্ভব, যেগুলো আমাদের রাজ্যের মধ্যে পড়ে আছে—রাজ্যের সঙ্গে কেন্দ্রের সম্পর্ক ইত্যাদি যে বিষয়গুলো আছে, সেগুলো নিয়ে আলোচনা হবে। তারপর একটা প্রশ্ন এখানে উঠেছে। ভিজিল্যান্স কমিশনের কথা এখানে বলা হয়েছে। আমি একটা হিসাব নিয়ে দেখছিলাম এটা সত্যি এতে দেরি হয়। বিভিন্ন ডিপার্টমেন্ট থেকে খবর নিয়ে এটা ওখান থেকে আসে। অ্যাসেম্বলিতে উপস্থিত করার জন্য ওখান থেকে খবর নিয়ে আমাদের বক্তব্য রাখতে হয়। ১৯৮০ সাল অবধি হয়েছে আরও রিপোর্ট আমরা পেয়েছি যেগুলো '৮৫ সাল অবধি এবং অ্যাসেম্বলি শেষ হয়ে যাবার মধ্যে যে কটা রিপোর্ট দিতে পারব তা দেব। আর বাকিগুলো তরান্বিত যাতে করা যায় তা দেখতে হবে। আমার মনে হয় তরান্বিত করা যায়। এই অভিযোগ ওঁরা করেছিলেন। এটা ঠিক যে এতদিন পর যদি আসে ঠিক নয়। তবে উন্নতি যে হয়েছে তা বলা যায়। আমি একটা হিসাব নিয়ে দেখলাম ১৯৮৯ সালে ৩৬৯টিচ কেস ভিজিল্যান্স কমিশনের কাছে গিয়েছিল তারমধ্যে ২৭২টি এনকোয়ারি করে রিপোর্ট দিয়েছেন। তার মানে শতকরা ৭১ ভাগ। ১৯৭৪ সালে, কংগ্রেসের সময়ে ৭৩২টি কেস গিয়েছিল, সেখানে ২৬৯টির রিপোর্ট হয়েছিল। তার মানে শতকরা ৩৭ ভাগ। তাহলে তুলনামূলকভাবে উন্নতি তো নিশ্চয়ই হয়েছে, তবে আরও করা দরকার।

তারপরে আমাদের যে দাবি-দাওয়া আছে সে সম্বন্ধে বলি। যেমন একটা বিষয়ে, এখানে বলা হয়েছে ৩০০ বছর কলকাতার পূর্তির কথা বলতে গিয়ে, যে জাতীয় গুরুত্বপূর্ণ শহর হিসাবে যে ৪টি শহরকে চিহ্নিত করা উচিত বলে কোরিয়া কমিশনের রিপোর্ট ছিল সেটার কি হোল? এটা নিয়ে আপনারা কি করছেন? আমাদের এটাই আনন্দ কংগ্রেস পক্ষ অন্তত এই ব্যাপারে আমাদের সঙ্গে আছেন। কোরিয়া কমিশনের রিপোর্টে যা ছিল পরবর্তীকালে সেটা থাকলো না কেন আমরা সেই ব্যাপারে আলোচনা করব। কারণ আমাদেরও কিছু প্রাপ্য আছে, আমরা নিশ্চয়ই সেই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা করব। অ্যাডমিনিস্ট্রেটিভ কমিটির রিপোর্টের কথা বলা হয়েছে, এ সম্বন্ধে ওঁরা কিছু ভুল কথা বলেছেন। আমি দু'বারই বোধহয় প্রশ্নোত্তরের সময়ে এর উত্তর দিয়েছি। অ্যাডমিনিস্ট্রেটিভ কমিটির রিপোর্টে ৯১টি সুপারিশ ছিল, তারমধ্যে ৭৩টি আমরা গ্রহণ করেছি। বাকিগুলো গ্রহণ করতে পারিনি। তার মধ্যে ৩৭টি এখনও পর্যন্ত ইমপ্লিমেন্ট করেছি আর বাকিগুলো করেছি, কিছু জটিলতা দেখা দিয়েছে, সেগুলো আমরা অতিক্রম করে বাধা দূর করতে পারব আশা করি। আরেকটা গুরুত্বপূর্ণ বিষয় হচ্ছে, অ্যাডমিনিস্ট্রেটিভ কমিটির রিপোর্টে আমাদের জেলাগুলিকে কিছু ভাগ করবার কথা বলেছে। আমাদের কিছু বড় বড় জেলা আছে, ভারতবর্ষে যেমন বিহার, মধ্যপ্রদেশ প্রভৃতি রাজ্যে দেখেছি যে, সেখানে অনেকগুলো জেলা করে দিয়েছে। আমরা এখানে সত্যি

কিছু অসুবিধার মধ্যে পড়ে রয়েছি। একটা ছাড়া আর কোনও জেলা ভাগের ব্যবস্থা করতে পারিনি। তারমধ্যে নানা রকম গণ্ডগোল আছে, জটিলতা আছে। আমরা ঠিক করেছি যদি এরজন্য সাবডিভিশন করি তাহলে অন্তত প্রশাসনের পক্ষে সুবিধা হবে। পুলিশ স্টেশন সেইভাবে বাড়বে এবং আর যা প্রয়োজন তা আমরা করব। সেইদিকে আমরা নজরও দিয়েছি। আরও যাতে ২-৩টে করা যায়া তাই আমরা করব। লবণ হ্রদ। বিধান নগরের কথা যা বলা হোল সেটা নিয়ে আমরা অন্যভাবে চিন্তা আরম্ভ করেছি। সেইজন্য এখানে কিছু বলিনি। সেই বিষয়ে আলোচনা করে কি করা যাবে দেখছি। তারপরে আরেকটি বিষয়ে বলি হোম পি. এ. পার ডিপার্টমেন্টের যে বরাদ্দ আছে, যা পেশ করেছি, একটা ১৮ নং ডিমান্ড এবং ১৯ নং ডিমান্ড—এই দুটোরই আমি মন্ত্রী, সেইজন্য আমিই পেশ করেছি। তবে একটা কথা উঠেছে যে পারসোনাল ডিপার্টমেন্ট করে পুলিশ এবং হোম সেটা পর্যালোচনা করে। এই কথাটা কিন্তু ঠিক নয়। এই দুটো সম্পূর্ণ আলাদা, কিন্তু মন্ত্রী আমি দুটোরই। তারপরে ইনফরমেশন অ্যান্ড কালচারালের জন্য একটা সুপারিশ করা হয়েছে, এই রিপোর্টে সে সম্বন্ধে বলা হোল। আমি মনে করছি ওটা করলে ঠিক পথ হবে না। সাথে সাথে এও বুঝেছি এটা ভাগ করার দরকার আছে। ৩টে ডাইরেক্টরেটে তাই করা হয়েছে—একটা সিনেমা, একটা সংস্কৃতি আর কটা ইনফরমেশন। তারপরে আমি অবাক হয়ে শুনলাম আপনারা স্পেশাল কমিশন অব এনকোয়ারি এবং জুডিশিয়াল এনকোয়ারি নিয়ে অনেক কথা বললেন। আমরা নাকি এরজন্য হাজার হাজার লক্ষ লক্ষ টাকা খরচ করেছি। এইগুলো তো বিরোধী দলেরই দাবি। আমি খালি একটা করেছি লালবাজারে যে ইদ্রিশ খুন হল, সেটারই জুডিশিয়াল এনকোয়ারি করতে বলেছি। বাদবাকিগুলো তো সব আপনারাই করতে বলেছেন। এই তো সেদিন হাওড়ার ব্যাপারে আপনাদের নেতারা এসে বললেন যে জুডিশিয়াল এনকোয়ারি করুন। আমি তাঁদের বোঝালাম যে এতে দেরি হবে, সাক্ষী নাও, খরচ কর, একটা অফিস এখানে, ওখানে একটি অফিস প্রভৃতি করতে হবে। তখন ওঁনাদেরই একজন কংগ্রেস নেতা, আমি নাম করতে চাই না বললেন, আপনারাই তো বিরোধী দলে থাকতে জুডিশিয়াল এনকোয়ারির কথা বলতেন। আমি ওঁকে বললাম, আপনি ধরে নিন আমরা ভুল করেছি।

[7-15—7-25 P.M.]

কোনও অসুবিধা নেই জাজ বসিয়ে দিলাম, দুই বছরের মধ্যে কিছু হবে না এটা আমি জানি, কিন্তু আমি অ্যাকশন নিতে পারলাম না। আমার যা করণীয় দরকার প্রশাসনের দিক থেকে অ্যাডমিনিস্ট্রেশনের দিক থেকে করেছি। ওরা দাবি করছেন আমি মানলে আবার ওরা সমালোচনা করছেন, এটা অদ্ভুত ব্যাপার, জাজ না করলে আমি কি করব, হাইকোর্টে তো কেস পড়ে আছে। আপনারা হাইকোর্টে গিয়ে দেখুন না, কত হাজার হাজার কেস পড়ে আছে, আমি পারি কোনও জাজকে অর্ডার দিতে যে কেন সেখানে দেরি হচ্ছে—এটা আমার অপরাধ? আমরা কখনই পারি না। যদি কোনও জাজ বলেন জুডিশিয়াল এনকোয়ারিতে যে সরকারের জন্য কোনও অসুবিধা হয়েছে তাহলে এই কথা আপনারা বলতে পারতেন, কিন্তু সরকারের জন্য কোনও দিন কোনও অসুবিধা হয়নি এই কথা আমরা বলতে পারি। তার পরে এখানে সাধারণভাবে বলা হয়েছে সেটা হচ্ছে, সব মানুষ নাকি হতাশ হয়ে গিয়েছেন, এমন হতাশ হয়েছেন যে ওরা প্রতিটি নির্বাচনে আমাদের জিতিয়ে দিয়েছেন কি অ্যাসেম্বলি নির্বাচন, কি

লোকসভা নির্বাচনে। লোকসভা নির্বাচনে ১২টা থেকে ৪টে হয়ে গিয়েছে; ওখানে ইন্দিরা গান্ধীর হত্যার সুযোগ নিয়ে যে ১২ জন এম.. পি. ওদের ছিলেন, বাড়িয়ে নিয়েছিলেন ৮ জন সেইসব শেষ হয়ে গিয়েছে? এমনই সব হতাশ মানুষ। এই হতাশ ভাল। এই রকম যদি হতাশ হয় তাহলে তো মঙ্গল, পশ্চিমবঙ্গের মঙ্গল, সবার পক্ষে মঙ্গল, আপনাদের পক্ষে অমঙ্গল সেটা আমি কি করতে পারি। আর ঐ এক কথা বলা হচ্ছে বারে বারে কোঅর্ডিনেশন কমিটির মতো কত কমিটিই তো আছে তারাও আমাদের কাছে বলতে পারেন, আলোচনা করতে পারেন, দাবি-দাওয়া নিয়ে বলতে পারেন, তাদের কোনও অসুবিধা হলে বলতে পারেন, কংগ্রেসের কমিটি আছে তারাও বলতে পারেন, কিন্তু তাদের কথা আমায় গ্রহণ করতে হবে বা আমরা করি এটা তো অসত্য কথা, আমরা কোনওদিন করি না। এটা যদি কেউ করে তাহলে তো একদিনও তাদের সরকার চালানো উচিৎ নয়, এই কথা আমি বলতে পারি না, উই আর নট ডিকটেটেড টু বাই এনিবডি। এটা হচ্ছে গণতন্ত্র। এখানে কর্মচারিদের যে সমিতিগুলি আছে, সংস্থাগুলি আছে তারা নিশ্চয় দাবি-দাওয়াগুলি আমাদের কাছে পেশ করতে পারেন, বক্তব্য পেশ করতে পারেন। ওরা আমাদেরকে বলেন দেরি হয়—এইসব কথা ওরা এসে বলেন—আমরা আমাদের কনফারেন্সে সিদ্ধান্ত নিচ্ছি, কো-অর্ডিনেশন কমিটি আমাকে বলেন ২--৩ বার ওরা সিদ্ধান্ত নিয়েছেন যাতে ত্বরান্বিত করে কাজ করা হয়, সময়মত যাতে অফিসে যায়, ওরা বলছেন এটা একটা কন্টিনিউয়াস প্রসেস, আমাদেরকে মনে করিয়ে করিয়ে যেতে হবে, তাতে কিছুটা উন্নতি হয়েছে, এটা বলবার অধিকার নেই? তার মানে কি, আমাদের সংবিধানের উপর হস্তক্ষেপ করছেন, এই রকম কোনও কথা গণতান্ত্রিক প্রিয় মানুষ বলতে পারেন, এটা তো আমি কল্পনা করতে পারি না! তার পরে ঐ কথা আলিপুর ট্রেজারি নাজরতখানা, ঐ এক কথা বলছেন, স্পিকার স্যার, আপনার কাছে এখনও বোধহয় রিসিপ্টগুলি আছে ওদের দেখান না কেন, আপনি যদি বলেন তো আমি পাঠিয়ে দিচ্ছি আপনার কাছে। যখন আপনার হাতে রিসিপ্টগুলি দিলাম তখন বলা হোল চিৎকার করে—ঐখান থেকে বলেন—ঐগুলি ফেক, ঐগুলি ফেক, জোচ্চুরি। জোচ্চুরিটা ওরাই ভাল করে বোঝেন। কাজেই এইসব কথা যে বললেন না দেখে কি করে বললেন জোচ্চুরি হচ্ছে ওখানে; আসল রিসিপ্ট তো এখানে। কাজেই ওদের কত যে দুর্বল যুক্তি এটা ওরা নিজেরাই বোঝে না। আপনাদের লোকেরা কখনো বলেন অ্যাসেম্বলিতে একটু বলতে হয় নাহলে কাগজে বেরুবে কি করে।

কাজেই এইসব রিপোর্ট আমি দেব না, আর এর জবাব দেবারও কিছু নেই। এটা কমিশন অব এনকোয়ারি অ্যাক্ট করা হয়নি, তাই আমাদের কোনও অ্যাডমিনিস্ট্রেটিভ রিপোর্ট আপনাদের তো পাওয়ার কোনও অধিকার নেই। আর আমার মনে আছে যে কমিশন অব এনকোয়ারি রিপোর্ট যাতে দিতে না হয় অ্যাসেম্বলিতে, পার্লামেন্টে, তার জন্য আপনাদের প্রাক্তন নেতা প্রধানমন্ত্রী তিনি সেখানে আইন আনলেন যে আমরা রিপোর্ট দেব না। তখন তো কোনও প্রতিবাদ করেননি। আমাদের এখানে যে ক'টা রিপোর্ট জুডিসিয়াল এনকোয়ারিতে হয়েছে সেই রিপোর্ট আমি এখানে সময়মত পেশ করেছি। কিন্তু আমাদের অ্যাডমিনিস্ট্রেটিভ রিপোর্টে যদি কিছু হয় তাহলে নিশ্চয় সেটা আমি দেব না, এই ব্যাপারে আপনারা স্থির নিশ্চিত থাকতে পারেন। আপনারা জানেন—আমি বেশি কিছু বলব না—এটা সাব-জুডিস, আলিপুরে মামলা হচ্ছে—আলিপুরের উকিল মশাই আছেন, তিনিও জানেন—মামলায় অভিযুক্ত হয়েছেন কয়েকজন এবং ফলাফল যখন বেরুবে তখন আপনারা সেটা দেখবেন।

এখানে দুনিয়ার কথা শুনলাম শ্রী সৌগত রায় মহাশয়ের কাছে, আমি তার মধ্যে যাচ্ছি না। কিন্তু একটা কথা আমি প্রশাসন সম্বন্ধে বলতে চাই, বারে বারে বলা হচ্ছে সাবডিভিশনের ব্যাপারে, এটা না কি দেরি হচ্ছে—কিন্তু এটাতো খুব ভাল প্রস্তাব, ভাল কথা, যে যদি পারা যায় তাহলে জেলাগুলিকে ভাগ করা, কিন্তু কিছু অসুবিধা আছে, এটা ভাল প্রস্তাব, কিন্তু আমরা করতে পারছি না। এটা আমরা স্বীকার করেছি যে আমরা করতে পারছি না। কিন্তু এটা বলা হোল না যে আমরা বিকেন্দ্রীকরণ করেছি। আর কোনও পঞ্চায়েত ঠিকভাবে চলছে। তারপর রাজীব গান্ধী বললেন যে ১০ টি রাজ্যকে নিয়ে মিলিতভাবে তিনি আলোচনা করবেন, তো আমি ওঁকে দিল্লিতে বললাম যে এটা তো আপনার এক্তিয়ারে পড়ে না, এটা তো স্টেট সাবজেক্ট। তবু আমি বলেছি যে আপনি যদি চান আমি এখানের ব্যবস্থা করে দিচ্ছি, কাকে কাকে আমন্ত্রণ জানাতে হবে বলুন, এত না হয় কয়েক লক্ষ টাকা খরচা হবে। ভালই হবে, আমরা সবাই মিলে আলোচনা করব কিন্তু তারপর আমরা দেখলাম যে বিকেন্দ্রীকরণের জায়গায়, উনি ক্ষমতা কেন্দ্রীভূত করতে চাইছেন, তখন আমরা বাধা দিলাম। এখানে ৫ বছর পর পর পুরসভার এবং পঞ্চায়েতের নির্বাচন হয়, অ্যাসেম্বলি এবং লোকসভার নির্বাচনও হয়। কোনও কংগ্রেস রাজ্যে হয়েছে না কি? কোথাও হয়নি, কোথাও হবে? আপনাদের কোনও কংগ্রেস রাজ্যে হবে? ৪০ বছর পার হয়ে গেছে। আমরা বিকেন্দ্রীকরণ করেছি এবং এখানে ব্লক লেভেল অবধি জেলায় জেলায় কমিটি হয়েছে, পঞ্চায়েত কি করছে না করছে, এটা দেখবার জন্য আমাদের পরিকল্পনা তলা থেকে উপর দিয়ে নিয়ে এসে তৈরি করা হয়। আমরা শতকরা ৫০ ভাগ টাকা খরচা করেছি পুরসভা এবং স্থানীয় স্বায়ত্বশাসন প্রতিষ্ঠানের মধ্যে দিয়ে। এইসব কাজ আমরা করেছি। ভারতবর্ষে যাঁরা আইন করেছেন যে ৫ বছর অন্তর অন্তর এখানে নির্বাচন হতে হবে পুরসভার নির্বাচন, পঞ্চায়েতের নির্বাচন, এইসব তো এখানে হয়েছে, এইগুলো একটু নজরে পড়ে না? আর বলছেন যে আমাদের এখানে প্রশাসন নেই, মানুষের আস্থা নেই, কিসের উপর মানুষের আস্থা হবে? কেন্দ্রীভূত ক্ষমতার উপর মানুষের আস্থা হবে, না কি সমস্ত ক্ষমতা বিকেন্দ্রীকরণের প্রবণতার দিকে মানুষের আস্থা হবে? এইসব করেছি বলে মানুষের আস্থা আছে আমাদের উপর। কিন্তু এইগুলি মনে রাখতে হবে। ভুলে গেলে চলবে না যে, এটা প্রতিনিয়ত মানুষের সঙ্গে যোগাযোগ রাখা, এই নয় যে একবার করলাম আবার ২ বছর বাদে দেখা হোল। সেজন্য পঞ্চায়েত যাতে এফেকটিভ হয়, কার্যকর হতে পারে তার জন্য আমরা ইঞ্জিনিয়ার, অফিসার এঁদেরকে আমরা যুক্ত করেছি এই সব কাজের সঙ্গে। এতো কথাও হয়নি ভারতবর্ষে। এই তো কিছুদিন আগে বি. জে. পি.র মুখ্যমন্ত্রী ৩ জন না ২ জন এসেছিলেন এখানে, তাঁদের মধ্যে মধ্যপ্রদেশের একজন বললেন যে না আমাদের মধ্যে যাই ঝগড়াঝাটি থাকুক, আমরা অনেক কথা শুনেছি পঞ্চায়েত সম্বন্ধে। তো আমি বললাম যে, এখন শুনে আর কি হবে? এখন তো ময়দানে গিয়ে বিরোধিতা করবেন, আপনাকে আমি আবার পরে ডাকব, ডেকে আনব তখন দেখে যাবেন যে আমাদের পঞ্চায়েতে কি হয়েছে না হয়েছে। তারপর আমি বললাম যে সারকারিয়া কমিশনের রিপোর্টে যা বলা হয়েছে অর্থাৎ কেন্দ্র রাজ্য সম্পর্কের ব্যাপারে আমরা একমত হতে পারিনি, এই ব্যাপারে আমরা একটা পুস্তিকা প্রকাশ করেছি, বোধ হয় আপনারা পেয়েছেন। তারপর কলকাতার ৩০০ বছর পূর্তি উপলক্ষ্যে বলা হচ্ছে, সৌগতবাবু বললেন যে কলকাতার ৩০০ বছর পূর্তি উপলক্ষ্যে আমাদের যে কর্মসূচী হয়েছে,

কমিটি হয়েছে তাতে নাকি কংগ্রেসের একজনও নেই, আমি বুদ্ধদেববাবুকে জিজ্ঞাসা করলাম, তো উনি বললেন যে প্রত্যেক কংগ্রেস এম. এল. এ.কে চিঠি দেওয়া হয়েছে এবং তাঁদের অনুমতি নিয়ে তাঁদের রাখা হয়েছে কমিটির মধ্যে। কখনো অসত্য কথা বলতে নেই, অ্যাপার্ট ফ্রম এনিথিং ইউ আর এ টিচার। তো চিঠি খুলে না পড়লে কি আর করা যাবে? কিছু করবার নেই। অ্যাডমিনিস্ট্রেটিভ সার্ভিসের কথা বলা হয়েছে, ১ জন, ২ জন অফিসারের বিরুদ্ধে বলা হয়েছে, এটা তো নিয়ম বহির্ভূত। সি. ই. ও. সম্বন্ধে বলা হয়েছে, সবাই তো জানেন ওঁর নাম কি? প্রত্যেকে জানেন—তিনি নাকি রিগিং করেছেন, তাঁকে আবার হোম সেক্রেটারি করা হয়েছে। তো আমি বলছি সার্টিফিকেট কে দিয়েছেন? ইলেকশন কমিশনার দিয়েছেন, উনি তো আর ইলেকশন দিল্লিতে বসে দেখেননি, তিনি তার প্রতিনিধি পাঠিয়েছেন, বলেছেন না ঠিক আছে। আর এখানে নানা রকম অভিযোগ আসছে ওঁদের পক্ষ থেকে। শুধু তাই নয়, নির্বাচন হয়ে যাবার পর তিনি আমাকে চিঠি দিয়েছেন এবং বলেছেন যে সি. ই. ও. থেকে আরম্ভ করে, বিভিন্ন অফিসারদের আপনি আমার হয়ে ধন্যবাদ জানাবেন, অভিনন্দন জানাবেন। এইসব ভারতবর্ষের আর কোনও কংগ্রেস রাজ্যে হয়েছে কি না? সেই ইলেকশন কমিশনারকে তো আর আমরা অ্যাপয়েন্ট করিনি, তাঁকে তো রাজীব গান্ধী অ্যাপয়েন্ট করেছিলেন।

[7-25—7-38 P.M.]

তাকে রাজীব গান্ধী অ্যাপয়েন্টমেন্ট করেছেন। কথাটা আমি এইজন্য বলেছি যে, আপনারা এই রকমভাবে মানুষের বদনাম করবেন না। ইলেকশনে হেরে গেলেই কি এই রকমভাবে মানুষের বদনাম করতে হয়! কিন্তু এবারে আর বৈজ্ঞানিক রিগিং-এর কথা শুনলাম না। রিগিং হোল—অথচ ইলেকশন কমিশান সেটা বুঝতে পারলেন না। এটা ইলেকশন কমিশনকে বুঝতে হবে, কি করে সৌগত রায় ১৪ হাজার ভোটে জিতলেন; যেখানে এর আগে কম ভোট পেয়েছিল এইসব। আরেকটা হচ্ছে—সেটা আবার হয়ত—পুলিশ বাজেট আসছে তখন শুনব। বৈজ্ঞানিক সন্ত্রাস! কি অদ্ভুত সব ব্যাপার! সন্ত্রাস হচ্ছে, অথচ কেউ টের পাচ্ছে না। যাই হোক, পাঁচজন আনন্দমার্গীকে হত্যার ব্যাপারে ওরা বললেন। এই ব্যাপারে আমি আগেই বলেছি—এ ব্যাপারে মানুষ তো গ্রেপ্তার হয়েছে এবং তার মধ্যে কংগ্রেসের লোকও আছে। আর এফ. আই. আর. এতো আপনাদের লোকের নাম আছে। এফ. আই. আর.-এ যাদের নাম আছে তারা ধরা পড়ছে, পুলিশের যা কর্তব্য পুলিশ তা করছে। তারপর আমরা দেখব কারা দোষী? এফ. আই. আর.-এ প্রথমেই যার নাম আছে সে কংগ্রেস দলের লোক—নাম ধীরেন মণ্ডল। আপনারা চেনেন তাঁকে? কংগ্রেসের কোনও সদস্য বলে জিনিস নেই? আপনারা কি করে চিনবেন? তবে, এই ব্যাপারে একটা জিনিস বোঝা যাচ্ছে, যে গ্রামবাসীরা অতিষ্ঠ হয়ে এটা করেছে। আমি যে বড় একটা বিবৃতি দিয়েছি সেটা আপনারা পড়ুন, পড়লেই আপনারা সব বুঝতে পারবেন, আর এই ব্যাপারে অ্যাকশন তো নেওয়া হয়েছে। তবে, আনন্দমার্গীদের কারা মেরেছে, কি ব্যাপার, সেটা আমরা খুঁজে বার করবার চেষ্টা করছি। আর যারা মরেছে, তারাই বা কারা, তাদের ইতিহাসটা কি, তাদের বায়োডাটাটা কি সেটা আমরা খুঁজে বার করবার চেষ্টা করছি। যাই হোক, আমি বলছি, আপনারা হয়ত কিছু না বুঝে বা কিছু না পড়ে এইসব কথা বলছেন। তবে অ্যাসেম্বলি অসত্য কথা বলার জায়গা নয়, এটা আমি কংগ্রেসী বন্ধুদের মনে করিয়ে দিতে চাই। তবে, বেশি কথা বলা ঠিক নয়, আর দু-

একটা কথা বলে আমি শেষ করছি। পঞ্চায়েত বা জেলায় আমরা যে কাজ করেছি, এই যে খানিকটা পরিকাঠামো আমরা বদলেছি, খানিকটা এইসব কথা আপনারা বলুন না, এইসব কথা বলতে আপনাদের অসুবিধা আছে? যেটা আমরা পশ্চিমবাংলায় করতে পারি, যেটা আমরা গর্ব করতে পারি, যেটা করলে পশ্চিমবঙ্গ প্রথম স্থান অধিকার করবে, এই সমস্ত ব্যাপারে আপনারা কোনও কথা বললেন না। আপনাদের সঙ্গে আমাদের অনেক বিবাদ আছে, অনেক মত পার্থক্য আছে, কিন্তু যেগুলি ভাল হয়েছে সেগুলি অন্তত আপনাদের বলতে হবে মাঝে মাঝে হ্যাঁ, এই কতগুলি জিনিস ভাল হয়েছে। তাদের আমি বলব এবং আমি আশা করি; যে এখানে কতগুলি বিষয় আছে, যেগুলি আমরা একমত হয়ে করতে পারি। বিরোধী দলকে আমি বলব, যে সেইসব বিষয়গুলো আপনারা একমত হয়ে করবেন। যেমন—সাম্প্রদায়িকতা। সাম্প্রদায়িকতার বিরুদ্ধে আপনারা কি করেছেন? আপনারা একটাও মিটিং করেছেন পশ্চিমবাংলায়? এই সাম্প্রদায়িকতার বিরুদ্ধে ১৩ বছরের মধ্যে পশ্চিমবাংলায় একটাও মিটিং করেছেন? আপনারা একটাও মিটিং করেননি। আমি এবং আমার বামফ্রন্টের বন্ধুরা এই ব্যাপারে পশ্চিমবাংলায় ঘুরে ঘুরে বেড়িয়েছি। আমরা দেখেছি যে, পশ্চিমবাংলা কি ভয়ঙ্কর অবস্থার দিকে যেতে পারে। পশ্চিমবঙ্গের বিভিন্ন জায়গায়, বিভিন্ন জেলায় জেলায়, আমরা ঘুরে ঘুরে মিটিং করি, সভা করেছি। মানুষের কাছে আমরা পৌঁছেছি। আর সেইজন্য যখন দিল্লি থেকে আমাকে রাজীব গান্ধী ফোন করেছিলেন কলকাতায়, আর আমি যখন দিল্লি গিয়েছিলাম, দেখা করেছিলাম, তখন আমি ওনাকে বললাম, এই বিষয়ে তো আপনি একমত হবেন যে আপনারা হচ্ছেন সব থেকে বড় পার্টি, পার্লামেন্টে সিঙ্গল লার্জেস্ট পার্টি এবং আপনি হচ্ছেন লিডার অব দি অপোজিশন।

আমি দেখলাম পাঞ্জাব নিয়ে আপনি কেন সহযোগিতা করলেন না বুঝতে পারলাম না। জম্মু-কাশ্মীরের কি হবে, এই ব্যাপারে আপনি থাকবেন না আমাদের সঙ্গে ন্যাশন্যাল ফ্রন্ট গভর্নমেন্টের মিটিং-এ। ন্যাশন্যাল ইন্টিগ্রেশান কাউন্সিলের মিটিং-এ তিনি গিয়েছিলেন, সেখানে তাঁর বক্তব্য তিনি রেখেছেন। একটা কমিটি হয়েছে, আশা করছি সবাই মিলে আমাদের দেখতে হবে। দেশ ভেঙে দেবে এটা কি হতে পারে? এটাই তো রাজনীতি যে দেশকে ভাঙতে পারবে না, বিভিন্ন সম্প্রদায় এক হয়ে থাকবে। তফসিলি জাতি উপজাতি আমাদের ভাই, তাদের আমাদের সঙ্গে রাখতে হবে আমি এই আবেদন করছি, এই বিষয়ে আপনারা ভেবে দেখবেন।

**Mr. Speaker :** There are six cut motions to Demand No. 18. All the cut motions are in order and taken as moved. Now, I put to vote all the cut motions except cut motion Nos. 1 and 2 on which I understand a Division will be demanded.

The motions (Cut Motion Nos. 3–6) that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motions (Cut Nos. 1 & 2) that the amount of the demand be reduced by Rs. 100/- were put and a Division was taken with the following results :

**NOES**

Abul Basar, Shri
Abdul Quiyom Molla, Shri
Anisur Rahaman Biswas, Shri
Bagdi, Shri Bijoy
Bal, Shri Shakti Prasad
Bandyopadhyay, Shri Balai
Basu, Shri Jyoti
Bauri, Shri Haradhan
Bauri, Shri Madan
Bera, Shrimati Chhaya
Bera, Shri Pulin
Bhattacharjee, Shri Buddhadeb
Bhattacharyya, Shri Satya Pada
Biswas, Shri Binoy Krishna
Biswas, Shri Chittaranjan
Biswas, Shri Jayanta Kumar
Bora, Shri Badan
Bose, Shri Nirmal Kumar
Chakraborty, Shri Deb Narayan
Chatterjee, Shri Dhirendra Nath
Chatterjee, Shri Tarun
Chattopadhyay, Shrimati Sandhya
Chowdhury, Shri Bansa Gopal
Das Gupta, Shri Ashim Kumar
Dey, Shri Partha
Duley, Shri Krishna Prasad
Ghosh, Shri Kamakhya Charan
Ghosh, Shri Malin
Ghosh, Shrimati Minati
Ghosh, Shri Susanta
Goppi, Shrimati Aparajita
Goswami, Shri Subhas
Habib Mustafa, Shri

Haldar, Shri Krishnadhan
Hajra, Shri Sachindranath
Hazra, Shri Haran
Hira, Shri Sumanta Kumar
Jahangir Karim, Shri Sk.
Kar, Shri Nani
Kar, Shri Ramsankar
Kisku, Shri Laksmi Ram
Kujur, Shri Sushil
Kumar, Shri Pandab
Mahata, Shri Kamala Kanta
Mahato, Shri Bindeswar
Mahato, Shri Satya Ranjan
Mahamuddin, Shri
Maity, Shri Gunadhar
Maity, Shri Hrishikesh
Malick, Shri Shiba Prasad
Mamtaz Begum, Shrimati
Mandal, Shri Prabhanjan Kumar
Mandal, Shri Sukumar
Mazumdar, Shri Dilip Kumar
Mitra, Shrimati Jayashree
Mohanta, Shri Madhabendu
Mojumdar, Shri Hemen
Mondal, Shri Bhadreswar
Mondal, Shri Biswanath
Mondal, Shri Kshiti Ranjan
Mondal, Shri Mir Quasem
Mondal, Shri Raj Kumar
Mondal, Shri Sudhansu Sekhar
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Rabin
Mukhopadhyay, Dr. Ambarish

Murmu, Shri Sarkar
Najmul Haque, Shri
Naskar, Shri Sundar
Nazmul Haque, Shri
Neogy, Shri Brajo Gopal
Paik, Shri Sunirmal
Pakhira, Shri Ratan Chandra
Phodikar, Shri Prabhas Chandra
Pradhan, Shri Prasanta Kumar
Rai, Shri Mohan Singh
Ray, Shri Achintya Krishna
Ray, Shri Birendra Narayan
Ray, Shri Subhas Chandra
Roy, Shri Amalendra
Roy, Shri Banamali
Roy, Shri Hemanta
Roy, Shri Mrinal Kanti
Roy, Shri Sada Kanta
Roy, Barman, Shri Khitibhusan
Saha, Shri Kripa Sindhu
Sar, Shri Nikhilananda
Saren, Shri Ananta
Sen, Shri Nirupam
Sen, Shri Sachin
Sen Gupta, Shrimati Kamal
Seth, Shri Lakshman Chandra
Sinha, Shri Nirmal Kanti
Sinha, Shri Prabodh Chandra
Sinha, Shri Santosh Kumar
Sur, Shri Prasanta Kumar
Toppo, Shri Salib
Tudu, Shri Bikram
Tudu, Shri Durga

**AYES**

Abdus Sattar, Shri

Bandyopadhyay, Shri Sudip

Banerjee, Shri Amar

Bapuli, Shri Satya Ranjan

Bhunia, Dr. Manas

Roy, Shri Saugata

Samanta, Shri Tuhin

**Abst.** ; (1) Sarkar Shri Deba Prasad, (2) Purkait, Shri Probodh.

The Ayes being 7 and Noes. 100, the motion were lost.

The motion of Shri Jyoti Basu that a sum of Rs. 23,91,39,000 be granted for expenditure under Demand No. 18, major Head : "2052-Secretariat--General Services". (This is inclusive of a total sum of Rs. 5,97,90,000 already voted on account in March, 1990) was then put and agreed to.

**Mr. Speaker :** There are 4 cut motions to Demand No. 19. All the cut motions are in order and taken as moved. I put all the cut motions to vote excepting Nos. 1 & 2, on which I understand a Division will be demanded.

The motions (cut motions No. 3 & 4)) that the amount of the Demand be reduced by Rs. 100-, were then put and lost.

**Mr. Speaker :** Before putting the cut motions No. 1 & 2 to vote, I would like to point out Mr. Abdus Sattar that these cut motions were of Shri Apurbalal Majumdar and Shri Sultan Ahmed, and none of them is present in the House now. So technically the cut motions fall. However, I am taking the motions into consideration.

The motions (cut motions No. 1 & 2) that the amount of the Demand be reduced by Rs. 100-, were then put and a Division taken with the following results :

**NOES**

Abul Basar, Shri

Abdul Quiyom Molla, Shri

Anisur Rahaman Biswas, Shri

Bagdi, Shri Bijoy

Bal, Shri Shakti Prasad

Bandyopadhyay, Shri Balai

Basu, Shri Jyoti
Basu, Shri Nihar Kumar
Bauri, Shri Haradhan
Bauri, Shri Madan
Bera, Shrimati Chhaya
Bera, Shri Pulin
Bhattacharjee, Shri Buddhadeb
Bhattacharyya, Shri Satya Pada
Biswas, Shri Binoy Krishna
Biswas, Shri Chittaranjan
Biswas, Shri Jayanta Kumar
Biswas, Shri Kumud Ranjan
Bora, Shri Badan
Bose, Shri Nirmal Kumar
Chaki, Shri Swadesh
Chakraborty, Shri Deb Narayan
Chatterjee, Shri Dhirendra Nath
Chatterjee, Shri Tarun
Chattopadhyay, Shrimati Sandhya
Chowdhury, Shri Bansa Gopal
Das Gupta, Shri Ashim Kumar
Dey, Shri Partha
Duley, Shri Krishna Prasad
Ghosh, Shri Kamakhya Charan
Ghosh, Shri Malin
Ghosh, Shrimati Minati
Ghosh, Shri Susanta
Goppi, Shrimati Aparajita
Goswami, Shri Subhas
Habib Mustafa, Shri
Haldar, Shri Krishnadhan
Hajra, Shri Sachindranath
Hazra, Shri Haran
Hira, Shri Sumanta Kumar

Jahangir Karim, Shri Sk.
Kar, Shri Nani
Kar, Shri Ramsankar
Kisku, Shri Laksmi Ram
Kujur, Shri Sushil
Kumar, Shri Pandab
Mahata, Shri Kamala Kanta
Mahato, Shri Bindeswar
Mahato, Shri Satya Ranjan
Mahamuddin, Shri
Maity, Shri Gunadhar
Maity, Shri Hrishikesh
Malick, Shri Shiba Prasad
Mamtaz Begum, Shrimati
Mandal, Shri Prabhanjan Kumar
Mandal, Shri Sukumar
Mandi, Shri Rampada
Mazumdar, Shri Dilip Kumar
Mitra, Shrimati Jayashree
Mohanta, Shri Madhabendu
Mojumdar, Shri Hemen
Mondal, Shri Bhadreswar
Mondal, Shri Kshiti Ranjan
Mondal, Shri Mir Quasem
Mondal, Shri Raj Kumar
Mondal, Shri Sudhansu Sekhar
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Rabin
Mukhopadhyay, Dr. Ambarish
Murmu, Shri Sarkar
Najmul Haque, Shri
Naskar, Shri Sundar
Nazmul Haque, Shri

Neogy, Shri Brajo Gopal
Paik, Shri Sunirmal
Pakhira, Shri Ratan Chandra
Phodikar, Shri Prabhas Chandra
Pradhan, Shri Prasanta Kumar
Rai, Shri Mohan Singh
Ray, Shri Achintya Krishna
Ray, Shri Birendra Narayan
Ray, Shri Subhas Chandra
Roy, Shri Amalendra
Roy, Shri Banamali
Roy, Shri Hemanta
Roy, Shri Mrinal Kanti
Roy, Shri Sada Kanta
Saha, Shri Kripa Sindhu
Sar, Shri Nikhilananda
Saren, Shri Ananta
Sen, Shri Nirupam
Sen, Shri Sachin
Sen Gupta, Shrimati Kamal
Seth, Shri Lakshman Chandra
Sinha, Shri Nirmal Kanti
Sinha, Shri Prabodh Chandra
Sinha, Shri Santosh Kumar
Sur, Shri Prasanta Kumar
Toppo, Shri Salib
Tudu, Shri Bikram
Tudu, Shri Durga

**AYES**

Abdus Sattar, Shri
Bandyopadhyay, Shri Sudip
Banerjee, Shri Amar
Bapuli, Shri Satya Ranjan
Bhunia, Dr. Manas

Roy, Shri Saugata

Samanta, Shri Tuhin

**ABST**

Sarkar, Shri Deba Prasad

Purkait Shri Prabodh

The Ayes being 7, and the Noes 103; the motions were lost.

The motion of Shri Jyoti Basu that a sum of Rs. 21,83,85,000 be granted for expenditure under Demand No. 19, Major Head : "2053—District Administration." (This is inclusive of a total sum of Rs. 5,45,97,000 already voted on account in March, 1990), was then put and agreed to.

**Adjournment**

The House was then adjourned at 7.38 p.m. till 1.00 p.m. on Friday, the 20th April, 1990 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Friday, the 20th April, 1990 at 1 P.M.

### P R E S E N T

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the chair 9 Ministers, 2 Ministers of State and 135 Members.

[1-00 — 1-10 P.M.]

### Held Over Starred Questions
### (to which oral answers were given)

### সরকারি চিকিৎসকদের প্রাইভেট প্র্যাকটিস

*২০। (অনুমোদিত প্রশ্ন নং *১৩১।) **শ্রী দেবপ্রসাদ সরকার** ঃ স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ইহা কি সত্য যে, স্বাস্থ্য দপ্তরের অধীন মেডিক্যাল শিক্ষা এবং প্রশাসনিক কাজে নিযুক্ত চিকিৎসকদের প্রাইভেট প্র্যাকটিস বন্ধ করার উদ্দেশ্যে রাজ্য সরকার এক বিশেষ পরিকল্পনা নিচ্ছেন; এবং

(খ) সত্য হলে, সরকার এ বিষয়ে নির্দিষ্ট কি পরিকল্পনা গ্রহণ করেছেন?

**শ্রী প্রশান্তকুমার শূর** ঃ

(ক) না, প্রাইভেট প্র্যাকটিস বন্ধের উদ্দেশ্য নিয়ে রাজ্য সরকার কোনও বিশেষ পরিকল্পনা নেয় নি। সামগ্রিক ভাবে মেডিক্যাল শিক্ষার মান উন্নয়ন, মেডিক্যাল কলেজ হাসপাতালগুলিতে আরও চিকিৎসার সুযোগ এবং মেডিক্যাল প্রশাসনিক ক্ষেত্রের বিশেষ জোরদার করার জন্য রাজ্য সরকার এক পরিকল্পনা নিচ্ছেন।

(খ) সংক্ষেপে পরিকল্পনাটির বর্ণনা দেওয়া হল ঃ—

১। বর্তমান ওয়েস্ট বেঙ্গল হেলথ সার্ভিস ভেঙ্গে দুটো সার্ভিস হচ্ছে।

(ক) ওয়েস্ট বেঙ্গল মেডিক্যাল এডুকেশন সার্ভিস।

(খ) ওয়েস্ট বেঙ্গল হেলথ সার্ভিস যার মধ্যে আলাদা ভাবে পাবলিক হেল্‌থ কাম অ্যাডমিনিস্ট্রেশন থাকবে।

২। ওয়েস্ট বেঙ্গল মেডিক্যাল এডুকেশন সার্ভিস শুধু মাত্র মেডিক্যাল শিক্ষক এবং কিছু শিক্ষক-অ্যাডমিনিস্ট্রেটর নিয়ে হবে। এরা পুরোপুরি নন প্র্যাকটিসিং থাকবেন। এদের নিয়োগ পাবলিক সার্ভিস কমিশনের মাধ্যমে হবে (যদিও কিছু প্রোমোশন পোস্ট থাকবে) এদের অবসরের বয়স হবে ৬০ বছর। তবে প্রয়োজন ক্ষেত্রে ৬৫ বছর অবধি পূর্ণ নিয়োগ করা যেতে পারে। এদের চাকুরি বদলি যোগ্য এবং পেনশন পাবেন। সরকারি চাকুরিদের ক্ষেত্রে যে সব অন্যান্য নিয়মাবলি আছে তা এদের ক্ষেত্রে প্রযোজ্য হবে। বর্তমান শিক্ষকগণ 'অপশন' দিতে পারবেন।

৩। পাবলিক হেলথ কাম অ্যাডমিনিস্ট্রেশন ইউনিট শুধুমাত্র প্রশাসনিক কার্যে নিযুক্ত মেডিক্যাল অফিসার দিয়ে হবে। যারা বর্তমানে প্রমোশনে আছেন তারা 'অপশন' দিতে পারবেন। এদের নিয়োগ ওয়েস্ট বেঙ্গল হেলথ সার্ভিস থেকেই হবে এমন পরিকল্পনা আছে। যারা এই ইউনিটে থাকবেন তারা নন-প্র্যাকটিসিং হবেন। তাদের অবসর বয়স হবে ৫৮ বছর। তাদের বেতনক্রম বর্তমানে যে বেতনক্রম চালু আছে তাই থাকবে।

৪। ওয়েস্ট বেঙ্গল মেডিক্যাল এডুকেশন সার্ভিস ও পাবলিক হেলথ কাম অ্যাডমিনিস্ট্রেশন ইউনিট বাদ দিয়ে আগেকার ওয়েস্ট বেঙ্গল হেলথ সার্ভিসের যে অংশটি থাকবে তাই হবে নূতন ওয়েস্ট বেঙ্গল হেলথ সার্ভিস। এটা পুরোপুরি সেই সব মেডিক্যাল অফিসার নিয়ে তৈরি হবে যারা সরাসরি রুগী সেবায় নিযুক্ত থাকবেন।

**মিঃ স্পিকার ঃ** বসুন, বসুন। মিঃ সরকার, আপনি অ' নার সাপ্লিমেন্টারি কোয়েশ্চেন করুন।

**(কংগ্রেসের সদস্যরা আগে থেকেই উঠে দাঁড়িয়ে পোস্টার দেখিয়ে চিৎকার করে তাদের দাবি জানাচ্ছিলেন এবং এই সময়ে তারা ওয়াক আউট করে বাইরে চলে যান।)**

[1-10 — 1-20 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গোলমালে ভাল করে শুনতে পেলাম না। কাজেই আর একবার যদি পড়েন তাহলে ভাল হয়। মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কী, আপনি আপনার জবাবি ভাষণে যেটা বলেছেন যে মেডিক্যাল এডুকেশন সার্ভিসে, এদের ৬০ বছর অবসর গ্রহণের বয়স, এবং প্রয়োজনে ৬৫ বছর হতে পারে। এই প্রয়োজনে কথাটার একটু ব্যাখ্যা চাইছি। যারা ফিজিক্যালি ফিট, মেন্টালি অ্যালার্ট, তাদের ক্ষেত্রে ৬৫ বছর থাকবে কি, বা প্রয়োজন বলতে আপনি কী বোঝাচ্ছেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমরা বলছি, এমন ডার্থ সাবজেক্ট আছে, যেখানে হয়ত আমাদের চিকিৎসক পাওয়া যায় না। সেই সব ক্ষেত্রে বা এমন কিছু স্পেশ্যালিস্ট রয়েছেন,

যে তাদের সাবস্টিটিউট কাউকে পাচ্ছি না, এই ধরনের বিশেষ প্রয়োজনে তাদের আমরা ৬৫ বছর পর্যন্ত দিতে পারি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** যেটা জিজ্ঞাসা করছিলাম, ফিজিক্যালি ফিট এবং মেন্টালি অ্যালার্ট থাকলে ৬৫ বছর পর্যন্ত তাদের দেওয়া যাবে কী, এখানে কী কোনও বার আছে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমাদের প্রয়োজনটা ফিজিক্যালি ফিট, মেন্টালি অ্যালার্ট এর উপর নির্ভর করছে না। আমাদের প্রয়োজনটা নির্ভর করছে, চিকিৎসার ক্ষেত্রে, যাদের প্রয়োজন, আমাদের যে সব ডার্থ সাবজেক্ট আছে, সেই সব সাবজেক্টে যারা স্পেশ্যালিস্ট আছেন, যেমন প্যাথলজিস্ট, রেডিওলজিস্ট, অ্যানাসথেসিওলজিস্ট, এদের পাওয়া যায় না। সাধারণত এদেরকে আমাদের এক্সটেনশন দিতে হবে। এমন একজন স্পেশ্যালিস্ট আছেন, এই রকম স্পেশ্যালিস্ট আমরা পাচ্ছি না, সুতরাং যিনি আছেন তাঁকে দেব। সুতরাং ফিজিক্যালি ফিট অ্যান্ড মেন্টালি অ্যালার্ট তাকেও হতে হবে। যে কোনও একজন ফিজিক্যালি ফিট, মেন্টালি অ্যালার্ট হলেই, তাকে আমরা এক্সটেনশন দেব, তা নয়।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** বর্তমানে যে ৫৮ বছর যেটা আছে, সেখানে বলেছেন, তাতে একজিস্টিং ৬ মাস করে তাদের এক্সটেনশন দেবার প্রভিসন আছে, সেটা তো ঐ রকম ডার্থ অব সার্ভিস, ডার্থ অব ডক্টর্স এই রকম ক্ষেত্রে, না কি জেনারেল আছে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** জেনারেল নেই।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমার প্রথম প্রশ্ন হল, আপনি যেটা উদ্যোগ নিয়ে করেছেন তার জন্য ধন্যবাদ, আপনি ডাক্তারদের প্র্যাকটিস বন্ধ করে শিক্ষার জন্য এই উদ্যোগ গ্রহণ করেছেন, এটা খুব ভাল উদ্যোগ। কিন্তু তারা যতক্ষণ সময় হাসপাতালে থাকতে হবে, সেই সময় তাদের নির্দিষ্ট কাজ দেওয়া দরকার। এই রকম পরিকল্পনা করেছেন কী, যদি করে থাকেন তাহলে সেটা বলবেন। দ্বিতীয়ত এর সঙ্গে রিলেটেড যেটা, বহু হাসপাতালে ডাক্তার আছেন, যাঁরা কেউ নন-প্র্যাকটিসিং অ্যালাউয়েন্স নিচ্ছেন, কেউ নিচ্ছেন না, এই রকম অনেক ডাক্তার সুপারিন্টেন্ডেন্ট থেকে শুরু করে যারা ডাক্তার, তারা অন্যান্য জায়গায় বহাল তবিয়তে হাসপাতালে কিছুক্ষণ থেকে বাইরে প্র্যাকটিস করছেন। এইগুলোকে ধরার জন্য প্রশাসনিক স্তরে চিকিৎসার স্বার্থে, রোগীদের স্বার্থে কঠোর ভাবে, কঠিন ভাবে ধরার জন্য আপনাদের কোনও পরিকল্পনা আছে কি না জানাবেন। কারণ আজকে এটা একটা ক্রাইটেরিয়া হয়ে দাঁড়িয়েছে।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** নিশ্চয়ই আমাদের সেই রকম পরিকল্পনা আছে। তবে এই কথা বলতে পারি, টিচিং পোস্টে যারা থাকবেন নন-প্র্যাকটিসিং, তারা যেমন টিচার হিসাবে কাজ করবেন, ছাত্রদের পড়াবেন, আবার হাসপাতালে রোগীদের চিকিৎসাও তাদের করতে হবে। সুতরাং যা ডিউটি আওয়ার্স আছে, সেই ডিউটি আওয়ার্সে প্রত্যেকটি চিকিৎসককে হাসপাতালে থাকা, রোগী দেখা এবং যেমন যেমন প্রয়োজন, তাদের করতে হবে। প্রাকটিক্যালি হোল টাইমার ইন দি সেন্স বলতে পারেন, তাদের কাজ করতে হবে। তাদের যখন কল করা হবে, তখন তাদের আসতে হবে এবং রোগী দেখতে হবে। নন-প্র্যাকটিসিং কিছু কিছু ডাক্তার হয়ত

প্র্যাকটিস করেন এবং তাঁদের যদি আমরা অভিযোগের ভিত্তিতে ধরতে পারি তাহলে তাঁদের সাজা দেবার ব্যবস্থাও আমাদের বর্তমান প্রশাসনিক ব্যবস্থার মধ্যে আছে। এ ছাড়াও প্রয়োজন মনে করলে আরও কিছু কিছু ব্যবস্থা করতে পারি। তবে একটা কথা এখানে আপনাদের কাছে বলা দরকার যে, কোনও কিছু করতে গেলে কলকাতা হাইকোর্ট বলে একটা হাইকোর্ট আছে সেখানে একজন ল ইয়ারকে ফিস দিয়ে স্ট্যাম্প ডিউটি দিলেই ইঞ্জাংশন পাওয়া যায়। এমন কি আমরা অনেক সময় জানতেও পারি না। সাধারণ অ্যাডমিনিস্ট্রেটিভ ট্রান্সফারও করা যাচ্ছে না, করলেই ইঞ্জাংশন দিয়ে বন্ধ করে দিচ্ছে। এই রকম বহু ডাক্তার আজকে ইঞ্জাংশন দিয়ে বসে আছে, কাজ করছে না। এই রকম নানা রকম আছে।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি শিক্ষক ডাক্তারদের প্র্যাকটিস বন্ধ করবার জন্য ব্যবস্থা নিয়েছেন, কিন্তু প্র্যাকটিস বন্ধ হবার ফলে তাদের বাড়তি আয়ও বন্ধ হবে। সেক্ষেত্রে তাদের জন্য নূতন বেতন কাঠামো তৈরি করা বা বাড়তি সুযোগ সুবিধা দেবার কথা কি ভাবছেন? এবং শিক্ষক নন এমন যে সমস্ত ডাক্তাররা হেলথ সার্ভিসে আছেন তাদের প্র্যাকটিসও বন্ধ করবার জন্য কোনও নূতন আইন করবেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর :** যখন তারা নন-প্র্যাকটিসিং হবে তখন তাদের আমরা অ্যাডিশনাল রেমুনারেশন দেব, অতিরিক্ত রেমুনারেশন দেব। আপনি জানেন যে, আমাদের পে-কমিশনের রিপোর্ট বেরিয়েছে, তার সঙ্গে যুক্ত করে আরও কিছু রেমুনারেশন দিতে হবে, সেটা আমরা হিসাব করে দেখছি। কিন্তু নন-প্র্যাকটিসিং নন অথচ প্র্যাকটিস করছেন, এটা নৈতিকতার দিক দিয়ে খুবই খারাপ এবং আমরা আশা করি যে, যারা নন-প্র্যাকটিসিং রেমুনারেশন নেবে তারা প্র্যাকটিস করবে না। আর যদি প্র্যাকটিস করে তাহলে তাদের [illegible]বার জন্য একদিকে আমাদের প্রশাসন আছে, অন্য দিকে জন প্রতিনিধিরা আছেন, জনগণ আছেন।

**ডাঃ দীপক চন্দ্র :** স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, চিকিৎসা শিক্ষার সঙ্গে যাঁরা যুক্ত হবেন তাঁদের রিসার্চ গাইডও করতে [illegible]ব। রিসার্চ গাইড করতে গেলে ইন্টারন্যাশনাল যে সমস্ত ডেভেলপমেন্ট হয় তার সাথে তাঁদের যোগসূত্র রক্ষা করা প্রয়োজন। এখন যাঁরা নন-প্র্যাকটিসিং টিচিং ক্যাডারে এলেন তাঁদের রিসার্চ করার ফেসিলিটিস সব জায়গায় থাকবে কি? তাঁরা প্র্যাকটিস যদি না করতে পারেন তাহলে নিজেরা গাড়ি রাখতে পারবেন না এবং তাঁদের যদি যখন তখন হাসপাতালে আসতে হয়, তাহলে তাদের জন্য কনভিয়েন্সের ব্যবস্থা করা হবে কি?

**শ্রী প্রশান্তকুমার শূর :** আমাদের রাজ্যে যে দুটি পোস্ট-গ্রাজুয়েট মেডিক্যাল কলেজ আছে সেখানে টিচারদের রিসার্চ করার সুযোগ আছে। নন-প্র্যাকটিসিং হবার পর কোনও টিচার যদি রিসার্চ করার জন্য উদ্যোগী হন তাহলে সেই সুযোগ তাঁকে করে দেওয়া হবে। আর একটা কথা হচ্ছে, এখন অন কল যেসব ডাক্তার আসেন তাঁদের গাড়ি পাঠানো না হলে সাধারণত তাঁরা আসেন না। তবে আমরা গাড়ির ব্যবস্থাও করি।

[1-20 — 1-30 P.M.]

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় দয়া করে জানাবেন কি, কলকাতা শহরসহ পশ্চিমবাংলার সমস্ত হাসপাতালের ডাক্তাররা যাঁরা নন-প্র্যাকটিসিং অ্যালাউন্স নেন না তাঁদের সংখ্যা কত এবং যাঁরা নন-প্র্যাকটিসিং অ্যালাউন্স নেন এবং বাইরে প্র্যাকটিস করছেন এইরকম সংখ্যা তত্ত্ব আপনার কাছে আছে কি না?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** নোটিশ দিলে বলতে পারব।

**শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাইবেন কি, নন-প্র্যাকটিসিং অ্যালাউন্স চালু থাকা সত্ত্বেও প্র্যাকটিস চলছে এবং প্রশাসনিক কিম্বা শিক্ষার সাথে যুক্ত যাঁরা আছেন বিভিন্ন হাসপাতালে তাঁরা সকলেই এই জিনিস করছেন। আমি দুর্গাপুর হাসপাতালের ক্ষেত্রে বলতে পারি সেখানে টাইমে হাসপাতালের সামনে লাইন দিয়ে বসে প্রাইভেট প্র্যাকটিস করছেন। এইসব বন্ধ করার জন্য আপনি যে নৈতিকতার কথা বললেন সেইসব কিছুই হচ্ছে না। সরকার এদের বিরুদ্ধে এখনও কোনও ব্যবস্থা গ্রহণ করছেন না। যদি এফেকটিভ না হয়ে থাকে তাহলে আইন করে ব্যবস্থা গ্রহণ করার কোনও পরিকল্পনা আপনার আছে কিনা এবং কবে আইন হবে জানাবেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আইন করে কি করে করা যাবে। আপনার চোখের সামনে, বিধায়কদের চোখের সামনে এইগুলি হচ্ছে আর জনসাধারণ দেখছে। আমাদের কাছে যদি নোটিশ আসে যে এই ধরনের চিকিৎসকরা এই কাজ করছে তাহলে ডেফিনেটলি আমরা প্রশাসনিক ভাবে তাঁদের উপর নিষেধাজ্ঞা জারি করে বা যা কিছু করার আছে তা করব। কিন্তু বিধায়করা কি করেন, বা জনসাধারণই বা কি করেন? এই যে যাঁরা নৈতিকতা নষ্ট করে, তাঁদের দায়িত্ব পালন না করে এই যে এইসব কাজ করছেন সে বিষয়ে বিধায়করা সচেতন আছেন কি না?

**শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** হেল্‌থ ডিপার্টমেন্টকে কি আপনি অর্ডার দেবেন যে বিধায়করা ধরে আনতে পারবেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আপনি দীর্ঘদিন ধরে ট্রেড ইউনিয়নের আন্দোলন করেন। কিভাবে কাজ করাতে হবে, কিভাবে কি করতে হবে আমার চেয়ে আপনি বেশি জানেন।

**গড়িয়ায় পিয়ারলেস সংস্থার হাসপাতাল নির্মাণ**

***২৪।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৪৬।) **শ্রী সুমন্তকুমার হীরা ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি

(ক) ইহা কি সত্য যে, গড়িয়ার কাছে ইস্টার্ন বাইপাসের পাশে পিয়ারলেস সংস্থা একটি হাসপাতাল নির্মাণ করছেন;

(খ) সত্য হলে, উক্ত নির্মাণ সম্পর্কে রাজ্য সরকারের কাছে কোনও তথ্য আছে কি না; এবং

(গ) থাকলে, তাহা কী?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ**

(ক) স্বাস্থ্য দপ্তরে এ বিষয়ে কোনও তথ্য নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** ইস্টার্ন বাইপাসে পিয়ারলেস ছাড়া অন্য কোনও সংস্থা হাসপাতাল করার জন্য আপনার কাছে আবেদন রেখেছেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** ইস্টার্ন বাইপাসে নয়, সল্টলেক এরিয়ার আশপাশ অঞ্চলে এখানে কিছু এন. আর. আই. আমাদের কাছে অ্যাপ্রোচ করেছিল, কিছু আর. আই — ইন্ডিয়ান রেসিডেন্ট আবেদন করেছিল। এখন আলাপ-আলোচনা হচ্ছে, কথাবার্তা হচ্ছে তবে কোনওটাই কোনও ম্যাচুইওরিটি লাভ করে নি। সুতরাং কিছু সঠিক ভাবে বলা যাচ্ছে না।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** আপনি নিশ্চয়ই অবগত আছেন, পশ্চিমবঙ্গের অনেক পেশেন্টকে মাদ্রাজের ভেলোরে যেতে হয় কতকগুলি হাইটেক অপারেশনের জন্য। সেইদিক দিয়ে এই ধরনের হাইটেক অপারেশনের জন্য পশ্চিমবঙ্গে হাসপাতাল করার কোনও পরিকল্পনা আছে কিনা?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** একটা কথা হল, এই যে পেশেন্টরা ওখানে যায় এই যাওয়ার ব্যাপারে কতকগুলি মানসিকতা আছে। সেই মানসিকতাটা হল, এঁরা ধরে নিয়েছেন যে পশ্চিমবাংলায় চিকিৎসা ব্যবস্থা নেই। কিন্তু আমি এইকথা বলতে পারি, আমাদের এখানে ওপেন হার্ট সার্জারি, বাইপাস সার্জারি এগুলি সাকসেসফুলি হয়। পশ্চিমবঙ্গের ৩টি হাসপাতালে এই জিনিস ভালভাবে হয়। তিনটি কেন, চারটি হাসপাতালে হয়। তিনটি নয়, চারটি হাসপাতালে হয়। কিন্তু কথা হল, তাঁরা যাবেন। এখানে তাঁরা ভরসা করতে পারেন না বলে চলে যান। কিন্তু আমাদের এখানে সুপার স্পেশ্যালিস্ট আছেন। আমরা ১৭টি সুপার স্পেশ্যালিস্ট ঠিক করেছি এবং ধীরে ধীরে বিভিন্ন জায়গায় দেব। ইতিমধ্যে কয়েকটি জায়গায় দিয়েছিও। আর একটি কথা হল, অল ইন্ডিয়া ইনস্টিটিউট অফ মেডিক্যাল সায়েন্সের ধরনের যে ইনস্টিটিউট, ঐ ধরনের ইনস্টিটিউটের কথাও আমরা ভাবছি। এই ব্যাপারে আমরা কেন্দ্রীয় সরকারের সঙ্গে লেখালেখি করছি যাতে অল ইন্ডিয়া ইনস্টিটিউট অফ মেডিক্যাল সায়েন্সের ধরনের একটি ইনস্টিটিউট এখানে করা যায়। এই ধরনের ইনস্টিটিউট করতে কেন্দ্রীয় সরকার সম্পূর্ণ টাকা দেন। এখন কথা হল, কেন্দ্রীয় সরকার সেটা আমাদের দেবেন, কি দেবেন না।

আগেকার সরকারের আমল থেকেই এই ব্যাপারে কথাবার্তা চলছে। আর একটি কথা হল, বাইরে যাঁরা যান বিড়লা, অ্যাপোলো বা যশোলোক হসপিটালে, এর সবগুলিই প্রাইভেট। আমাদের এখানেও পি. সি. বিড়লার যে হসপিটালটি রয়েছে দ্যাট ইজ ওয়ান অফ দি মোস্ট মডার্ন হসপিটাল। বর্তমানে আমেরিকা, ব্রিটেন প্রভৃতি জায়গায় যে ধরনের বাইপাস সার্জারী বা ওপেন হার্ট সার্জারী হয় এবং বিড়লার ঐ হসপিটালে সেটা যা হয় তার সঙ্গে পৃথিবীর যে কোনও হসপিটালের সঙ্গে তুলনা করা যায়।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** এটা বির্তকের ব্যাপার নয়; মানসিকতার ব্যাপার, নৈতিকতার ব্যাপার। আমি স্বভাবতই, বিড়লার কথা যা বললেন সেখানে পার ডে রোগী পিছু ২০০০ টাকা খরচা। আর ভেলোর, যশোলোক বা ইনডিয়ান ইনস্টিটিউট অফ মেডিক্যাল সায়েন্সে সাধারণ মানুষের পক্ষে যাবার ব্যাপারটা স্বপ্নের কথা। তবে মানুষ বাঁচবার জন্য সাত সমুদ্রও পাড়ি দিচ্ছে। এখানে যাতে কোনও মডার্ন বন্দোবস্ত থাকে, অল্প খরচে উন্নত চিকিৎসার ব্যবস্থা হয় তার জন্য আপনি দীর্ঘ ১২-১৩ বছর ধরে চেষ্টা করছেন। আমি আপনার কাছে জানতে চাইছি, মানুষের বাইরে যাবার এই যে মানসিকতা, এই মানসিকতাকে আমাদের রাজ্যে কনসেনট্রেড করবার জন্য, তাঁদের বিশ্বাস স্থাপন করাবার জন্য মডার্ন অ্যাপারেটাস ইত্যাদির ব্যবস্থা করা — এই ধরনের সায়েন্টিফিক চিন্তা ভাবনা স্বাস্থ্য দপ্তরের পক্ষ থেকে নেবেন কি? এটাই হল আমার সবিনয় নিবেদন।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আপনি যা বললেন সেটা আমরা অনেক আগেই ভেবে রেখেছি। কিন্তু মেডিক্যাল কার্ডিওথেরাপী ইউনিট যা আছে সেখানে আপনি ঐ ধরনের অপারেশন করাবেন কি? নাকি, চিফ মিনিস্টারকে বলে ভেলোরে যাবেন? বলেছেন, বি. এম. বিড়লার ওখানে প্রতিদিন ২০০০ টাকা করে লাগে, কিন্তু ভেলোরে যে চিকিৎসা করাতে যায় তারও দৈনিক দেড়-দুই হাজার টাকা লাগে, কারণ রোগীর সাথে যে যাবে তাকে অন্য জায়গায় থাকার ব্যবস্থা করতে হবে। তাতে প্রায় দেড়-দুই হাজারের মতই দৈনিক লাগে। বর্তমানে মানুষের সেই মানসিকতা এবং বিশ্বাস এখান থেকে উঠে গেছে। আর এই মানসিকতা সৃষ্টি হয়েছে ঐ হোস্টাইল প্রেসগুলো যা খুশি তাই লিখছে বলে। তবে কলকাতার শহরে হসপিটালগুলিতে সেইসব সুযোগ-সুবিধা আছে, তবে সেটা যদি গ্রহণ করা যায় তবেই। অন্যান্য রাজ্যের তুলনায় এখানে সরকারি শয্যা সংখ্যা সবচেয়ে বেশি। অন্যান্য রাজ্যে বে-সরকারি শয্যা সংখ্যা বেশি এবং সেখানে পয়সা দিয়ে চিকিৎসা করাতে হয়। কিন্তু আমাদের এখানে পর্টিকুলারলি গরিবদের জন্য বিনা পয়সায় চিকিৎসার ব্যবস্থা আছে। কাজেই গরিবরা নিশ্চয়ই বাইরে যান না। এখানে বাল্ক সার্জারী বা বাইপাস সার্জারী করাতে গরিবরা এখানে চিফ মিনিস্টারের কাছে আবেদন করেন এবং আমাদের এখানে সেটা মেডিক্যাল কলেজ, এস. এস. কে. এম., নীলরতন মেডিক্যাল কলেজ প্রভৃতি স্থানে হয়। কাজেই মানসিকতার উপর নির্ভর করছে যে, ঐসব এখানে কে করাবেন, আর কে করাবেন না।

[1-30 — 1-40 P.M.]

সুতরাং সাধারণ ভাবে সাধারণ মানুষের মধ্যে এই প্রবণতাটা যদি ধীরে ধীরে কাটানো

যায় তাহলে ভাল হয়। বাইরের থেকে আমাদের এখানে যে চিকিৎসা ব্যবস্থা আছে সেই চিকিৎসা ব্যবস্থা ভাল এবং এই সুযোগটা নেব এই চিন্তাধারা যদি সকলের মধ্যে ধীরে ধীরে আসে তাহলে আমি মনে করি অনেক সুবিধা হবে। এখানকার চিকিৎসা ব্যবস্থা এমন কিছু খারাপ নয়। অন্য রাজ্যে যে চিকিৎসা ব্যবস্থা আছে সেখানকার থেকে আমাদের এখানে চিকিৎসা ব্যবস্থা ভাল আছে।

**শ্রী সুনির্মল পাইক :** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই বর্তমান বছরে এই ধরনের একটা রুর‍্যাল হাসপাতাল পশ্চিমবঙ্গে করার আপনার ইচ্ছা আছে। এই ধরনের পরিকল্পনা আপনি হয়ত ভবিষ্যতে নেবেন তার সংখ্যাটা আমি জানতে চাই।

**মিঃ স্পিকার :** না, এই ভাবে কোথা থেকে হবে? আপনি নোটিশ দেবেন।

**শ্রী নটবর বাগদী :** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি জানতে চাই, কিডনি পরিবর্তন করার একটা হাসপাতাল রাজ্য সরকারের সহযোগিতায় এবং আমাদের গর্ব সুপার স্টার মিঠুন চক্রবর্তীর অবদানে তৈরি হওয়ার একটা পরিকল্পনা হয়েছিল, সেটা এখন কি পর্যায়ে আছে?

**শ্রী প্রশান্তকুমার শূর :** কিডনি ট্রান্সপ্লানটেশন সম্পর্কে বলি, আর্টিস্ট মিঠুন চক্রবর্তী একবার উত্তমকুমারের মৃত্যু দিবসে একটা অনুষ্ঠানে আসেন। তিনি এখানে এসে আমাকে আলাদা ভাবে ডেকে নিয়ে গিয়ে কথা বলেন এবং বলেন যে কিডনি ট্রান্সপ্লানটেশন এখানে হোক আমি চাই। আমি বলি যে আপনি যদি এটা সত্যিই করতে চান তাহলে আমাকে কি করতে হবে বলুন। আমাকে বললেন যে আপনি একটা প্রোজেক্ট তৈরি করে পাঠান। আমি পাঠালাম। প্রথমে ৪৬ লক্ষ টাকার একটা প্রোজেক্ট পাঠিয়েছিলাম। পাঠানোর পর তিনি সেটা দেখে চিঠি লিখলেন যে ৫০ পারসেন্ট তিনি দেবেন এবং ৫০ পারসেন্ট আমরা দেব। আমি রাজি হয়ে গেলাম, ৫০ পারসেন্ট আমরা দেব, ৫০ পারসেন্ট উনি দেবেন। তারপর তিনি আর একবার আসেন এখানে, একটা উৎসবে তাঁর সঙ্গে আমার দেখা হয়। ক্রীড়া মন্ত্রী সেখানে ছিলেন — তিনি বলেন যে আমি রাজি এবং আমি করব। কিছু দিন আগে তিনি মুখ্যমন্ত্রীর সঙ্গে দেখা করতে আসেন, কিন্তু কোনও ম্যাটারালাইজ করেন নি। তবে আমরা সরকারের তরফ থেকে বলতে পারি টু ফ্লোরের যে বাড়ি তৈরি করার কথা তার মধ্যে ফাস্ট ফ্লোর হয়ে গেছে, আর একটা ফ্লোর আমাদের হচ্ছে। এখানে ১৬ লক্ষ টাকা আমরা বরাদ্দ করেছি, সেই কাজ চলছে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় স্পিকার মহাশয়, মিঠুন চক্রবর্তী পশ্চিমবাংলায় বিভিন্ন সময়ে আসেন এবং তিনি আমাদের পশ্চিমবাংলার গর্ব যে কথা মাননীয় সদস্য বলেছেন সেটা ঠিকই। তিনি যে সব প্রতিশ্রুতি দেন তারপর যেসব কথা শুনলাম — যাই হোক, এখন টাকা তো আদায় করতে হবে। আমি বলছিলাম যে আপনি একটা আমাদের সদস্যদের নিয়ে একটা কমিটি করে দেন, একটা ডেলিগেশনের ব্যবস্থা করে দিন আমরা তাঁকে গিয়ে ধরব।

**(নো রিপ্লাই)**

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি এখানে যে বাইপাস সার্জারি হচ্ছে তার কত পারসেন্ট সাকসেসফুল হচ্ছে কত পারসেন্ট আনসাকসেসফুল হচ্ছে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** ফিগার আমার কাছে নেই। তবে অবস্থা এত খারাপ নয় যে এখানে চিকিৎসা করা যায় না।

## Starred Questions

## (to which oral answers were given)

### কলিকাতায় কেরোসিন তেলের ডিলারের সংখ্যা

*২৫৩। (অনুমোদিত প্রশ্ন নং *৮।) **শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) কলিকাতায় মোট কেরোসিন তেলের ডিলারের সংখ্যা কত; এবং

(খ) বর্তমানে ডিলারশিপ বাড়ানোর কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা?

**শ্রী নির্মলকুমার বসু ঃ**

(ক) কলিকাতায় কেরোসিন তেলের ডিলারের সংখ্যা মোট ১২২৮ জন।

(খ) কেরোসিন তেলের ডিলারশিপ বাড়ানোর জন্য রাজ্য সরকারের পরিকল্পনা আছে। কিন্তু এ ব্যাপারে মহামান্য কলিকাতা হাইকোর্টের একটি স্থগিতাদেশ থাকায় তা কার্যে রূপায়িত করা সম্ভব হচ্ছে না।

**শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** মাননীয় মন্ত্রী মহোদয়ের কেরোসিন তেলের ডিলার বাড়াবার পরিকল্পনা আছে অথচ বাড়াতে পারছেন না। আমরা সংবাদপত্রে আবার দেখছি আপনি বলছেন, কেরোসিন তেলের জন্য আলাদা কার্ড দেবেন, তাহলে সরবরাহ কিভাবে হবে?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** প্রশ্নটা ডিলারের ব্যাপারে, কিন্তু অতিরিক্ত প্রশ্ন কেরোসিন তেলের কার্ডের উপরে, তাহলেও উত্তরটা দিচ্ছি। ডিলারের সংখ্যা আমরা বাড়াতে চাই। আমি তথ্যটা দিচ্ছি। ২০ দফা কর্মসূচির ভিত্তিতে ১৯৮৭ সালে আমরা কলকাতায় আরও একশো কেরোসিন ডিলারের অনুমতি দেব ঠিক হয়। এরজন্য ১৯৮৬ সালের ২৫শে সেপ্টেম্বর আমাদের বিজ্ঞাপন বেরিয়েছিল। কিন্তু ১৯৮৭ সালের ২রা এপ্রিল কিছু ডিলার হাইকোর্টে গিয়ে ইঞ্জাংশন নিয়ে আসেন। তারপর থেকে আমাদের পক্ষ থেকে বারে বারে চেষ্টা করা

হয়েছে — আর্জকে ১৯৯০ সালের ২০শে এপ্রিল পর্যন্ত কিছুতেই মামলা ওঠানো যায় নি, যদিও বা কখনও ওঠে তা আবার পিছিয়ে যায়। কোথায় কার ক্ষমতা এখানে তা আমি জানি না। আদালতের বিচারপতিদের বোধ হয় কেরোসিনের দরকার হয় না। যে কজন ডিলার আছেন তাঁদের মাধ্যমে যাতে সুষ্ঠু ভাবে বন্টন করা যায় তার জন্য কার্ডের ব্যবস্থা করছি এবং ১৬ই এপ্রিল থেকে কার্ড দেওয়া শুরু হয়ে গেছে। অল্প দিনের মধ্যেই কলকাতার বাইরে যে ৪৫ লক্ষ লোক আছেন তাঁদের পারিবারিক কার্ড ১২ লক্ষ দিয়ে দেব। আশা করছি, যে কজন ডিলার আছেন তাঁদের দিয়ে এই বন্টনের কাজটা ভাল ভাবে চালানো যাবে — অবশ্য যদি কার্ড থাকে।

**শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** আপনি সংখ্যা বাড়াবার ব্যবস্থা করছেন, কিন্তু সাপ্লাই না দিতে পারলে কি হবে? আমরা তো লাইন দিয়েও কেরোসিন পাচ্ছি না?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** সাপ্লাই বাড়াবার চেষ্টা আমরা করছি, কিন্তু অসুবিধা আছে। কলকাতা সহ সারা পশ্চিমবঙ্গে কেরোসিন তেল দরকার ১ লক্ষ টন। এটাকে আবার কিলো লিটারে রূপান্তরিত্র করা হয়। আমরা গড়ে পাই ৫৩, ৫৪ হাজারের মতো। শীতে ৬১ হাজারের বেশি পেয়েছিলাম। এক লক্ষের মধ্যে এই রকম পেলে কত তো হয়ই। এরজন্য আমরা চাপ দিচ্ছি। ২রা মার্চ কেন্দ্রীয় মন্ত্রী গুরুপদ স্বামীর সঙ্গে সাক্ষাৎ করেছি। ইতিপূর্বে ব্রহ্মাদত্ত-এর সঙ্গেও সাক্ষাৎ করেছি। তাঁদের হাতে তেল নেই। বৈদেশিক মুদ্রা ব্যয় করে তেল নিয়ে এসে সরকার তা দিতে পারছেন না। মাননীয় মুখ্যমন্ত্রী আমাদের বর্তমান প্রধানমন্ত্রীর সঙ্গে সাক্ষাৎ করে বলেছেন যদি এক লক্ষ টন দিতে না পারেন তাহলে অন্ততঃপক্ষে ৭৫ হাজার টন যেন তিনি দেন। প্রধানমন্ত্রী সহানুভূতির সঙ্গে বিবেচনা করবেন বলেছেন। যেটুকু পাওয়া যাচ্ছে তা যাতে সুষ্ঠু ভাবে বন্টন করা যায় তার জন্য চেষ্টা করতে হবে, আমরা সেই চেষ্টাই করছি।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলছেন যে তাঁর ডিলার বাড়াবার পরিকল্পনা আছে, কিন্তু হাইকোর্টের ইঞ্জাংশনের জন্য তা পারছেন না। এটা কি শুধু কলকাতার ক্ষেত্রে প্রযোজ্য, না পশ্চিমবঙ্গের ক্ষেত্রেও প্রযোজ্য?

[1-40 — 1-50 P.M.]

**শ্রী নির্মলকুমার বসু ঃ** কলকাতার ব্যাপারে নূতন ডিলারের কথা কিছু খবর পাই নি। তবে প্রয়োজন বোধে বিভিন্ন জায়গায় নূতন ডিলারের লাইসেন্স দিয়েছি।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে এজেন্ট রাজ্য সরকার নিয়োগ করেন না, বা ইন্ডিয়ান অয়েল কর্পোরেশনও নিয়োগ করেন না। এই এজেন্ট যে পেট্রোল, ডিজেল বা কেরোসিন তেল পায় মাননীয় স্পিকার মহাশয় আমি জানতে চাই, তারা তো এই তেল অয়েল ইন্ডাস্ট্রির কাছ থেকে পায় এবং সেটা তারা চুরি করে বিক্রিও করছে যার ফলে ডিলাররা ঠিকমতো তেল পায় না, এই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** মাননীয় সদস্য ঠিকই বলেছেন এটা একটা অদ্ভুত ব্যাপার। এই পেট্রোলিয়াম প্রোজেক্টস যথা পেট্রোল, ডিজেল এবং কেরোসিন এবং এল পি জি এদের এজেন্ট স্থির করার ক্ষমতা রাজ্য সরকারের নেই। তবে যখনই এইসবের সঙ্কট দেখা যায় তখনই বিধানসভায় প্রশ্ন ওঠে। নাগরিকরা বিক্ষোভ করে এবং রাজ্য সরকারকে তার জবাবদিহি করতে হয়। আর দিল্লিতে দৌড়াদৌড়ি করতে হয়। এই এজেন্ট স্থির করবার ব্যাপারে রাজ্য সরকারের কোনও ক্ষমতা নেই। কেন্দ্র থেকে এর সিলেকশন বোর্ড করা হয় এবং এর যে সভাপতি থাকেন তিনিও বাইরের কেউ একজন হন। যেমন আগে ছিলেন জম্মু এবং কাশ্মীরের বিচারপতি। এইবার গুজরাটের প্রাক্তন বিচারপতিকে করা হয়েছে এবং সদস্যরাও অধিকাংশ বাইরের, রাজ্যের কোনও সদস্য নেই। আমরা শুধু ডিলার অর্থাৎ দোকান স্থির করি। তাছাড়া এজেন্ট ঠিক করা কেন্দ্রীয় সরকারই করেন। আগের জামানার সরকারকেও বলেছিলাম যে রাজ্য সরকারের সঙ্গে যুক্তি করে এই সিলেকশন কমিটি করুন এবং একজন আমাদের সদস্য কমিটিতে রাখার ব্যবস্থা করবেন। বর্তমান সরকারকেও এই একই কথা বলেছি এবং কেন্দ্রীয় মন্ত্রী গুরুপদ স্বামীকে এই বিষয়টা দেখতে বলেছি। কিন্তু এখনও পর্যন্ত কোনও সিদ্ধান্ত হয় নি। কেন্দ্রীয় মন্ত্রীকে বলেছিলাম যে পূর্ব ভারতে যেসব সিলেকশন কমিটি হয়েছে সেই সিলেকশন বোর্ডে যেন পশ্চিমবঙ্গ সরকারের একজন প্রতিনিধি থাকেন। তবে এটুকু জানি এইবারের যে সিলেকশন বোর্ড হয়েছে তাতে পশ্চিমবঙ্গের কোনও প্রতিনিধি হয় নি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রীর তো সব ডাটাই কণ্ঠস্থ। আপনি ডিলারশিপের ব্যাপারে জবাব দিতে গিয়ে বললেন যে প্রয়োজনের তুলনায় কেরোসিনের সাপ্লাই খুবই কম। কিন্তু আগে যেটা ৫৪ হাজার মেট্রিক টন ছিল এখন এই নূতন কেন্দ্রীয় সরকার আসার পর তো সেই পরিমাণ ৬৪ হাজার মতো বেড়েছে কিন্তু তা সত্ত্বেও কেরোসিনের সঙ্কট এত কেন?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** বাড়ালো কোথায়? ৩টে ব্লক আছে, যথা সামার, মনসুন, উইন্টার। এই মার্চ মাসে আমরা ৬১ হাজার কিলোলিটার কেরোসিন পেয়েছি। এই নূতন মন্ত্রিসভা হবার পরে যে কেন্দ্রীয় সম্মেলন হল প্রত্যেক রাজ্যের মন্ত্রীদের নিয়ে, তাতে দক্ষিণ ভারতের মন্ত্রী তো বললেন যে ওঁদের রাজ্যে উইন্টার ব্লক বলে কিছু নেই। সারা বছরই তো পশ্চিমবঙ্গে ৫৩-৫৪ হাজার মেট্রিক টন পাই সেখানে মার্চ মাসে ৬১ হাজার মেট্রিক টন পেয়েছি। আমাদের দরকার তো ১ লক্ষ মেট্রিক টন। তার মধ্যে তো বোরো চাষ, ভটভটি ইত্যাদি ধরছি না, লোডশেডিং ইত্যাদির জন্য তো কেরোসিনের অভাব রয়েই গেছে। এগুলোকেও ধরছি না। আমরা গ্রামঞ্চলে সিকি লিটার এবং কলকাতা এবং পৌর এলাকা, বৃহত্তর পৌর এলাকাতে অর্দ্ধেক লিটার দিয়ে থাকি। যেখানে আমাদের ১ লক্ষ মেট্রিক টন পাওয়ার কথা সেখানে আমরা পেয়েছি ৬১ হাজার মেট্রিক টন, অর্থাৎ ৪০ ভাগ কম থেকে যাচ্ছে। আগে কার্ড ছিল না, এখন আমরা কার্ড করেছি। এর দ্বারা আমরা চেষ্টা করছি কেরোসিন আমরা যাতে ঠিকমতো সরবরাহ করতে পারি।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, অনুগ্রহ করে জানাবেন কি কেরোসিন তেলের ডিলারশিপ পেতে হলে ফায়ার ব্রিগেড-র ক্লিয়ারেন্স লাগবে, এই রকম নিয়মের কোনও শর্ত ঠিক করা হয়েছে কিনা এবং খুচরা বিক্রির ক্ষেত্রে এটা প্রযোজ্য কি না বলবেন কি?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** আলাদা ভাবে প্রশ্ন করবেন তাহলে উত্তর দেব।

**বর্তমান আর্থিক বৎসরের সমবায় ঋণ আদায়**

*২৫৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৬।) **শ্রী অমিয় পাত্র ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ইহা কি সত্য যে, বর্তমান আর্থিক বছরে সমবায় ঋণ আদায় আশানুরূপ হচ্ছে না; এবং

(খ) এই ঋণ মকুব হওয়ার কোনও সম্ভাবনা আছে কিনা?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ**

(ক) হ্যাঁ, ইহা সত্য।

(খ) এই ব্যাপারে আমাকে একটু বুঝি
হাজার টাকার উপর যারা নয়, নিচে, তাদে
হবে। তাই আমি দুঃখের সঙ্গে বলছি এই টাকা দেবে কে, আমরা ভেবেছিলাম যে সেন্টারই দেবে যখন বলে দিয়েছেন। কিন্তু দেখলাম সেন্টার বলছেন যে আপনাদের স্টেট থেকে দেওয়া হোক টাকাটা। কিন্তু আমাদের বাজেট হচ্ছে ৪০ কোটি টাকার, প্ল্যানে হচ্ছে ১০ কোটি টাকা সামথিং আর ২০০ কোটি টাকা আমাকে শোধ দিতে হবে। এবারে আপনারা বুঝে দেখুন ২০০ কোটি টাকা কোথা থেকে আমি পাব। আমার সরকারের টোটাল বাজেট হচ্ছে ১৩শ কোটি টাকা, এইসব খাতে যা দিয়েছেন তার প্ল্যান বাজেট হচ্ছে ১৩শ কোটি টাকা আর ওদের হচ্ছে ৫৭ হাজার কোটি টাকা। কাজেই এবারে বুঝুন আমি বিপদে পড়ে গিয়েছি। আর লোকেও বলছেন যে আপনাদের তো ছাড় হয়ে গিয়েছে, আমরা কি করে টাকা দেব আর ঐসব টাকাও দিচ্ছেন না, আর আমাদেরও টাকা দেবার ক্ষমতা নেই। যাই হোক আমার সি. এম. এবং ফাইন্যান্স মিনিস্টার বলেছেন আর একবার মধু দন্ডবতের সঙ্গে ওনারা দেখা করবেন। আমি দেখা করেছিলাম তখন — সাত দিন আগের কথা বলছি — ওনাকে বললাম যে মহাশয়, আপনারা তো বলে দিলেন, কিন্তু আমাদের কথা কেউ শুনছে না। কিন্তু আপনারা বলে ফেললেন যে টাকা পে করবেন গভর্নমেন্ট অফ ওয়েস্ট বেঙ্গল। কিন্তু গভর্নমেন্ট অফ ওয়েস্ট বেঙ্গলের তো টাকা নেই, নট ক্যাপাসিটি টু পে। আপনারা আমাকে খোলাখুলি বলুন আপনারা কি করতে চান, কারণ আপনারা আমাদের বন্ধু সরকার, আপনাদের বিরুদ্ধে বলাও মুশকিল। আবার যদি না বলি তাহলে আমাদের লোককে মেরে ফেলবে — এই হচ্ছে অবস্থা। উনি বললেন যে আপনারা টাকা দিয়ে দিন, আমরা বিবেচনা করে দেখব। বললাম যে ঐসব কথা তো যখন ৪০ বছর বয়স ছিল তখন ভাবতাম, এখন বয়স হয়ে গিয়েছে ৭০ বছরে বিবেচনা করলে সেন্ট্রাল কখনই টাকা দেবে না। আপনি ইয়েস অর নো

বলুন। আমি ঐ অবস্থাতেই পড়ে আছি, এটা আপনাদের জানা দরকার। কারণ এটা না জানলে খুব অসুবিধা হবে।

**শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ঋণ শোধ সম্বন্ধে মধু দন্ডবতে বাজেট স্পিচে পার্লামেন্টে ১০ হাজার টাকা পর্যন্ত কৃষি ঋণ মুকুব হবে বলেছেন, এই টাকাটা কে দেবেন, এটা নিয়ে সমস্যা হচ্ছে, তাহলে কি ধরে নেব যে ঋণ মুকুব হচ্ছে

[1-50 — 2-00 P.M.]

**মিঃ স্পিকার ঃ** মিস্টার হাসানুজ্জামান, আপনি যে মধু দন্ডবতের কথা বলছেন সেই ব্যাপারে আপনার কাছে কি কিছু ডকুমেন্ট আছে? আপনার যদি কোনও ডকুমেন্ট থাকে তাহলে হাউসে লে করুন সেটা। তা ছাড়া আপনি যে বলছেন কেন্দ্রীয় অর্থমন্ত্রী বিবৃতি দিয়েছেন সেই ব্যাপারে আপনার কাছে কি কিছু ডকুমেন্ট আছে?

**শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** না ডকুমেন্ট কিছু নেই, আমরা সংবাদপত্রে দেখেছি।

**মিঃ স্পিকার ঃ** সংবাদপত্রের লেখা দেখে তো আর পার্লামেন্টারি কাজকর্ম চলে না। কাগজ কি বলছে সেটাতে আমি গুরুত্ব দেব না, আমি পার্লামেন্টারি রীতি-নীতি মেনে চলতে চাই। ভক্তি বাবু আপনার সঙ্গে কি কোনও কেন্দ্রীয় অর্থমন্ত্রী মধু দন্ডবতের কোনও চিঠিপত্রের আদান, প্রদান হয়েছে এই ব্যাপারে না কি মৌখিক কিছু কথাবার্তা হয়েছে?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** মধু দন্ডবতের সঙ্গে কথা হয়েছে, তিনি বলেছেন কনসিডার করবেন। আমরা একটা লেটেস্ট সার্কুলার ওঁদের কাছে পাঠিয়েছি, আজকে পর্যন্ত কোনও রিপ্লাই পাই নি।

**মিঃ স্পিকার ঃ** তাহলে ব্যাপারটা দাঁড়াচ্ছে এবং আমি যা বুঝছি কমপ্লিট কম্যুনিকেশন এখনও হয় নি।

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** ডাইরেকট কোনও এভিডেন্স নেই। আমাদের সঙ্গে আলোচনা হয়েছে এই পর্যন্ত। তবে আমি এই পয়েন্টই স্টিক করে থাকতে চাই।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় ২।৩ দিন আগে আমাদের মাননীয় অর্থমন্ত্রী এই প্রসঙ্গে অর্থাৎ কৃষি ঋণ প্রশ্নের ব্যাপারে কেন্দ্রীয় অর্থমন্ত্রীর যে বক্তব্য রেখেছেন কমার্শিয়াল ব্যাঙ্কের ব্যাপারে দায়িত্ব হচ্ছে সেন্ট্রালের এবং কো-অপারেটিভ ব্যাঙ্কের ব্যাপারে কৃষি ঋণ মুকুব করবার দায়িত্ব আমাদের রাজ্যের। অর্থাৎ রাজ্যকে কিছুটা দায়িত্ব নিতে হবে। যেটা রাজ্য পারবে না সেটা কেন্দ্রীয় সরকার নেবেন। উনি ফিনান্স মিনিস্টার হিসাবে দায়িত্ব নিয়ে বললেন, এতে কিন্তু কোনও ইনফরমেশন গ্যাপ থাকবার কথা নয়। আমি আপনাকে জিজ্ঞাসা করতে চাই, যে এই রকম একটা অবস্থায় যারা ডিফলটারস তাঁদের ক্ষেত্রে যে নোটিশগুলি ইস্যু করা হয়েছে, চূড়ান্ত সিদ্ধান্তে আসার আগে, আপাতত সেগুলি বন্ধ করবেন কি এবং এই ব্যাপারে রাজ্য সরকারের বক্তব্য কি?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** আপনি এটা ঠিক জানেন যে কমার্শিয়াল-এর যে ওভার ডিউ আর যেটা রিজিওনাল ব্যাঙ্কের ওভার ডিউ সেটাকে রাইট অফ করব। কিন্তু তাঁদের পজিশান এই মূহুর্তে ১০-১৫ পারসেন্ট, আর ৮৫ পারসেন্ট হচ্ছে কো-অপারেটিভ লোন। কাজেই কো-অপারেটিভ লোনটা হচ্ছে প্রধান। এটা আপনি ভাল করে বুঝুন। আপনি যে ফাইন্যান্স মিনিস্টার বা আমাদের অনারেবল চিফ মিনিস্টারের কথা বললেন, আমি তো বললাম যে এখনও আমাদের সঙ্গে মৌখিক কিছু কথা হয়েছে এবং এখনও সেগুলি ফাইনালাইজড হয় নি, তবে কয়েক দিনের মধ্যেই হবে। তখন এই সমস্তগুলো ঠিক হবে।

**মিঃ স্পিকার ঃ** আমি তো আপনাকে সেইজন্য বলছি যে আপনার কাছে যখন কোনও কিছু লিখিত নেই বা অর্ডার নেই, তাহলে এই ব্যাপারটা আপনি বলছেন কেন।

**শ্রী দেবস্মরণ ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, এই বিষয়টা নিয়ে আপনি যেমন বিব্রত হয়ে পড়েছেন, তেমনি আমরাও বিব্রত হয়ে পড়েছি। যারা ঋণ গ্রহীতা তারাও বিব্রত হয়ে পড়েছে। এটা সমাধানের জন্য, আপনার সঙ্গে কেন্দ্রীয় অর্থমন্ত্রীর যে আলোচনা হয়েছে, সেই আলোচনাতে আপনি এই বিষয়ে ব্যবস্থা গ্রহণের জন্য কি বলেছেন?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** এটা তো আপনি বুঝতে পেরেছেন যে আমরা বলেছি, তিনি বলেছেন দেখি, কতটা কি করা যায়। এই মাত্র তো আপনাদের ভাল করে বুঝিয়ে দিলাম যে ১৩০০ কোটি টাকা আমাদের টোটাল বাজেট। তার মধ্যে আমাদের প্ল্যান বাজেট হচ্ছে ১১ কোটি টাকা। এতে কখনও আমরা করতে পারি?

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি যখন মধু দন্ডবতে মহাশয়কে জিজ্ঞাসা করেছিলেন, তখন তিনি কি বলেছিলেন, ইয়েস অর নো? তাহলে আমরা সমস্ত ঋণ গ্রহীতা কৃষকদের কাছে কি বলব? আর দ্বিতীয় প্রশ্ন হচ্ছে কৃষকদের উপর ঋণ আদায়ের নামে যে জুলুম চলছে, যে নোটিশ দেওয়া হয়েছে, সেগুলি কি বন্ধ থাকবে নোটিশ না দেওয়া পর্যন্ত?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** সব প্রশ্নের উত্তর ইয়েস অর নো দেওয়া যায় না।

**শ্রী ধীরেন সেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়-এর কাছে আমার জিজ্ঞাসা, তিনি তো জানেন যে কো-অপারেটিভ ব্যাঙ্কের যে লোন আছে সেটা তারা এসচিউ (eschew) করছে, তারা টাকা দিচ্ছে না। যার জন্য আই. আর. ডি. পি. স্কীমে গরিব লোকেরা টাকা পাচ্ছে না। এই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয় কি ব্যবস্থা নেবেন?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** আমি বলেছি যে তোমরা ১০০ টাকা দেবে তো ২০০ টাকা নেবে। আমাদের কাছ থেকে ওভার ডিউ শিলিং হয়ে গেল, এটাও আমরা বলেছি। আজ পর্যন্ত অনেক জায়গায় আদায় হয়েছে মাত্র .৫। কাজেই এটা আমরা চেষ্টা করছি।

## Starred Questions

### (to which written answers were laid on the Table)

### ১৪টি নিত্যপ্রয়োজনীয় দ্রব্য সরবরাহে সরকারি ব্যবস্থা

***২৫৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৪১।) **শ্রী অমর ব্যানার্জি ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) রাজ্য সরকারের দ্বারা ঘোষিত নীতি অনুসারে ১৪টি নিত্যপ্রয়োজনীয় দ্রব্যের সরবরাহের জন্য কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কিনা; এবং

(খ) হয়ে থাকলে,

(১) উক্ত ব্যবস্থাটি কি, ও

(২) কবে নাগাত এই ব্যবস্থা কার্যকর হবে বলে আশা করা যায়?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৪টি নিত্য ব্যবহার্য দ্রব্য ভরতুকি দিয়ে রেশনিং-এর মাধ্যমে দেবার ব্যবস্থা করার জন্য রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করেছেন। এখনও পর্যন্ত কেন্দ্রীয় সরকার এই ব্যাপারে কোনও সিদ্ধান্তের কথা রাজ্য সরকারকে জানান নি।

(খ) (১) এবং (২)-এ প্রশ্ন ওঠে না।

### রাজ্য সমবায় হাউসিং ফেডারেশন (লিঃ)

***২৫৬।** (অনুমোদিত প্রশ্ন নং *২১৫।) **শ্রী সুমন্তকুমার হীরা ঃ** সমবায় বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) পশ্চিমবঙ্গে রাজ্য সমবায় হাউসিং ফেডারেশন (লিঃ)-এর বর্তমান পরিচালকমন্ডলীর কার্যকলাপ সম্পর্কে সরকারের নিকট কোনও অভিযোগ আসিয়াছে কিনা; এবং

(খ) আসিয়া থাকিলে,

(১) কি ধরনের অভিযোগ আসিয়াছে, ও

(২) এর বিরুদ্ধে সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) (১) ডিরেক্টর নন এমন ব্যক্তিকে ফেডারেশনের বিভিন্ন উপসমিতির অন্তর্ভুক্ত করা এবং মিটিং এ তাঁহাদের ফি প্রদানের সিদ্ধান্ত গ্রহণ। তাছাড়া বিভিন্ন উপসমিতি গঠন ও ফেডারেশনের শেয়ার হোল্ডারদের শেয়ারের উপর কোনও লভ্যাংশ না দেওয়া — এই বিষয়গুলি সম্পর্কে অভিযোগ আসিয়াছে;

(২) বিষয়টির সম্বন্ধে সমবায় দপ্তরের আইন বিষয়ক পরামর্শদাতার মতামত লইবার পর ফেডারেশনকে প্রতিটি সিদ্ধান্ত কার্যকর করিবার ব্যাপারে সাধারণ সভার অনুমোদনকল্পে যথাযথ ব্যবস্থা গ্রহণ করিবার জন্য বলা হইয়াছে। বিষয়টি যথাযথভাবে অনুসরণ করা হইতেছে।

## Price hike in Rapeseed Oil

***257.** (Admitted question No. *124.) **Shri Sultan Ahmed :** Will the Minister-in-Charge of the Food and Supplies Department be pleased to state —

(a) Is it a fact that the price of mustard oil is gradually increasing in the State due to the reduction of monthly allocation of rapeseed oil by the Union Government in the recent past; and

(b) If so, what steps have been taken by the Government to check such price rise ?

**Minister-in-Charge of Food and Supplies Department :**

(a) It is a fact that reduction of monthly allocation of 'Rapeseed Oil' by the Union Govt. is one of the reasons for recent increase in the price of mustard oil in the state.

(b) The Govt. is trying to get more edible oil from the Union Govt. for its supply through public distribution system. The Govt. is also keeping constant vigil in the matter of rising prices of mustard oil in the open market.

**কাঁঠালবেড়িয়া সাবসিডিয়ারী হেলথ সেন্টার**

***২৫৮।** (অনুমোদিত প্রশ্ন নং *২২৪।) **শ্রী সুভাষ নস্কর :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) কাঁঠালবেড়িয়া সাবসিডিয়ারী হেলথ সেন্টার-এ কোনও ডাক্তার আছেন কিনা; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'না' হইলে, কিভাবে উক্ত হেলথ সেন্টারের চিকিৎসা কার্য চলিতেছে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ, আছে।

(খ) প্রশ্ন ওঠে না।

**পদ্মেরহাট ব্লক প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটিকে গ্রামীণ হাসপাতালে রূপান্তরিত করার পরিকল্পনা**

***২৫৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩৩।) **শ্রী দেবপ্রসাদ সরকার :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ইহা কি সত্য যে, জয়নগর ১নং ব্লকের অধীন পদ্মেরহাট ব্লক প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটিকে গ্রামীণ হাসপাতালে উন্নীত করার জন্য উদ্যোগ নেওয়া হয়েছে; এবং

(খ) সত্য হলে, কত দিনের মধ্যে ঐ ব্যাপারে সরকারি অনুমোদন পাওয়া যাবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) প্রয়োজনীয় সরকারি আদেশনামা বের হয়েছে।

**ভাদুরীপাড়া থেকে ধনিরামপুর পর্যন্ত রাস্তাটি অধিগ্রহণ**

***২৬০।** (অনুমোদিত প্রশ্ন নং *৩২৪।) **শ্রী আতাহার রহমান :** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) মুর্শিদাবাদ জেলার ভাদুরীপাড়া থেকে ধনিরামপুর (ভায়া খয়রামারী, দেবীপুর) পর্যন্ত রাস্তাটি সরকার অধিগ্রহণ করেছেন কিনা; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, রাস্তাটির বর্তমান অবস্থা কিরূপ?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) আপাতত রাস্তাটিতে ৫ কিঃ মিঃ পর্যন্ত পিচের কাজ হয়েছে এবং আরও ৩ কিঃ মিঃ ঝামা মাড়াইয়ের কাজ হয়েছে। ১৩টি কালভার্টের কাজ শেষ হয়েছে।

**ভেড়ার মাথা দিয়ে এ আর ভি ইনজেকশন**

*২৬১। (অনুমোদিত প্রশ্ন নং *১৯১।) **শ্রী অরুণকুমার গোস্বামী ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ইহা কি সত্য যে, পূর্বে পাস্তুর ইনস্টিটিউটে ৫টি ভেড়ার মাথা থেকে ৭৫০০ মিঃ লিঃ এ আর ভি ইনজেকশন তৈরি করা হত এবং সাম্প্রতিককালে সেই ৫টি ভেড়ার মাথা থেকে ৫৯০০ মিঃ লিঃ এ আর ভি ইনজেকশন তৈরি করা হচ্ছে; এবং

(খ) সত্য হলে, গুণগত মানের দিক থেকে কোনও ইনজেকশনটি চিকিৎসার উপযোগী জানাবেন কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**পশ্চিমবঙ্গে গমের মাসিক বরাদ্দের পরিমাণ**

*২৬২। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৩।) **শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) পূর্বতন কেন্দ্রীয় সরকারের শেষ ছয় মাস পশ্চিমবঙ্গে গমের মাসিক বরাদ্দ এবং সরবরাহের পরিমাণ কত ছিল;

**রাজ্যে চাষযোগ্য জমির পরিমাণ**

৩২। (অনুমোদিত প্রশ্ন নং ৪৪৫।) **শ্রী সুমন্তকুমার হীরা ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) বর্তমানে রাজ্যে চাষযোগ্য জমির পরিমাণ কত;

(খ) ঐ পরিমাণ মাথা পিছু হিসাবে কত দাঁড়াবে; এবং

(গ) ২০ বৎসর পূর্বে মোট চাষযোগ্য জমির পরিমাণ কত ছিল?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) (১৯৮৮-৮৯ কৃষি বর্ষে) বর্তমানে পশ্চিমবঙ্গে চাষ যোগ্য জমির অনুমিত পরিমাণ ৫৭ লক্ষ ২৮ হাজার ৩৯০ হেক্টর।

(খ) পশ্চিমবঙ্গে মাথা পিছু এই চাষযোগ্য জমির পরিমাণ দাঁড়ায় ০.০৯ হেক্টর।

(গ) ২০ বৎসর পূর্বে পশ্চিমবঙ্গে মোট চাষযোগ্য জমির পরিমাণ ছিল ৫৮ লক্ষ ৭১ হাজার ৯১০ হেক্টর।

**কলকাতা দূরদর্শন**

৩৩। (অনুমোদিত প্রশ্ন নং ৪৪৭।) **শ্রী সুমন্তকুমার হীরা ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) দূরদর্শনের দ্বিতীয় চ্যানেলে রাজ্য সরকারের নিজস্ব অনুষ্ঠান প্রচার সম্পর্কে কেন্দ্রের কাছ থেকে কোনও নির্দেশ এসেছে কিনা;

(খ) ইহা কি সত্য যে, কলকাতা দূরদর্শনের উপদেষ্টা মন্ডলীতে রাজ্য সরকার অনুমোদিত কয়েকজন বিশিষ্ট ব্যক্তিকে নেওয়া হবে; এবং

(গ) সত্য হলে, ঐ বিশিষ্ট ব্যক্তিদের নাম কি?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) এ রকম কোনও প্রস্তাব আসে নি।

(গ) প্রশ্ন ওঠে না।

**কলকাতায় আন্তর্জাতিক চলচ্চিত্র উৎসবে রাজ্য সরকারের সাহায্য**

৩৪। (অনুমোদিত প্রশ্ন নং ৪৫০।) **শ্রী সুমন্তকুমার হীরা ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) গত জানুয়ারি ১৯৯০ তারিখে কলকাতায় অনুষ্ঠিত আন্তর্জাতিক ভারতীয় চলচ্চিত্র উৎসব ৯০তে রাজ্য সরকার কি কি ভাবে সহায়তা করেছেন;

(খ) ঐ বাবদ রাজ্য সরকারের কোনও অর্থ ব্যয় হয়েছে কিনা; এবং

(গ) অর্থ ব্যয় হয়ে থাকলে, ব্যয়িত অর্থের পরিমাণ কত?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ভারতের আন্তর্জাতিক চলচ্চিত্র উৎসব ৯০-এর প্রস্তুতি পর্ব থেকেই পশ্চিমবঙ্গ সরকার ভারত সরকারের ডিরেক্টোরেট অফ ফিল্ম ফেস্টিভালকে নানা ভাবে সহায়তা করেছেন। উদ্বোধনী অনুষ্ঠানের জন্য রবীন্দ্র সরোবরের মুক্ত মঞ্চকে যথাযথ ভাবে প্রস্তুত করা ও যথা সময়ে 'চ্যাপলিন' প্রেক্ষাগৃহের নির্মাণ কার্য শেষ করে চলচ্চিত্র প্রদর্শনীর ব্যবস্থা করা এ প্রসঙ্গে উল্লেখযোগ্য। নন্দন, রবীন্দ্রসদন ও শিশির মঞ্চ-এ তিনটি সরকারি প্রেক্ষাগৃহ উৎসবের জন্য ব্যবহার করতে দেওয়া হয়েছিল। নন্দন, রবীন্দ্রসদন, কলকাতা তথ্য কেন্দ্র কমপ্লেক্সে ভারত সরকারের ইনফরমেশন ও ব্রডকাস্টিং মিনিস্ট্রির ২৩/২৪টি অফিস ইউনিট স্থাপনের ব্যবস্থাও রাজ্য সরকারকে করতে হয়েছিল। অফিস ফার্নিচার, টাইপ রাইটার থেকে শুরু করে অফিসের কাজ করবার জন্য বিভিন্ন স্তরের কর্মচারির ব্যবস্থাও রাজ্য সরকারকে করতে হয়। শতাধিক কেন্দ্রীয় সরকারি কর্মচারির থাকা, তাঁদের ব্যবহারের জন্য গাড়ি, টিকিট বিক্রয়ের তদারকি ও উৎসব অনুষ্ঠানের যথাযথ প্রচার ও অলঙ্করণ রাজ্য সরকারের দায়িত্বের মধ্যে ছিল। সিনেমা হলগুলির শান্তি শৃঙ্খলা রক্ষার ব্যবস্থাও ছিল রাজ্য সরকারের দায়িত্বে। এছাড়া উৎসব অনুষ্ঠানের প্রতিনিধিদের জন্য রাজ্য সরকারের তরফ থেকে সাংস্কৃতিক অনুষ্ঠান ও প্রমোদ ভ্রমণের ব্যবস্থা করা হয়।

(খ) হ্যাঁ, হয়েছে।

(গ) উৎসব বাবদ সব খরচ এখনও মেটানো যায় নি। বিল এখনও জমা পড়ছে। পরীক্ষা করে এগুলো পেমেন্টের ব্যবস্থা করা হচ্ছে। আনুমানিক মোট ব্যয় হতে পারে ২২ (বাইশ) লক্ষ টাকা।

**ব্রেসব্রিজকে ভেঙ্গে নূতন করে নির্মাণের পরিকল্পনা**

৩৫। (অনুমোদিত প্রশ্ন নং ৪৫১।) **শ্রী সুমন্তকুমার হীরা ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) পুরাতন ব্রেসব্রিজকে ভেঙ্গে নূতন করে নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের

আছে কি না; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, উক্ত পরিকল্পনাটির রূপরেখা কিরূপ?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ব্রেসব্রিজটি কলিকাতা পোর্টট্রাস্টের পরিচালনাধীন। পোর্টট্রাস্টের চেয়ারম্যান-এর কাছে বিষয়টি জানাবার জন্য চিঠি দেওয়া হয়েছে। জবাব পাওয়ামাত্র জানানো হবে।

(খ) প্রশ্ন ওঠে না।

**মৎস্যজীবীদের জন্য চিকিৎসা ও পেনশনের ব্যবস্থা**

৩৬। (অনুমোদিত প্রশ্ন নং ৫৭০।) **শ্রী সাত্বিককুমার রায় ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) পশ্চিমবঙ্গের মৎস্যজীবীদের জন্য পৃথক হাসপাতাল তৈয়ারি করার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) বৃদ্ধ মৎস্যজীবীদের জন্য পেনশনের কোনও ব্যবস্থা সরকার করেছেন কিনা?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) বৃদ্ধ মৎস্যজীবীদের পেনশন দেবার একটি পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। সেটি রূপায়ণের ব্যবস্থা নেওয়া হচ্ছে।

**রাজ্যের গ্রাম পঞ্চায়েতগুলিতে নূতন কর্মী নিয়োগ**

৩৭। (অনুমোদিত প্রশ্ন নং ৬১৪।) **শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ও শ্রী গোবিন্দ বাউরী ঃ** পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি —

(ক) পশ্চিমবঙ্গের গ্রাম পঞ্চায়েতগুলিতে নূতন কর্মী নিয়োগের জন্য পদ সৃষ্টির কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, তাহা কি কি?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) নূতন পদ সৃষ্টির কোনও পরিকল্পনা বর্তমানে নেই; তবে, তার প্রয়োজন আছে কি না তা পরীক্ষা করা হচ্ছে।

(খ) প্রশ্ন ওঠে না।

**সাঁওতালী সাহিত্য অ্যাকাডেমি গঠন**

**৩৮।** (অনুমোদিত প্রশ্ন নং ৭০৭।) **শ্রী রামপদ মান্ডি ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি —

(ক) বর্তমান আর্থিক বছরে সাঁওতালী সাহিত্য অ্যাকাডেমি গঠনের কোনও পরিকল্পনা আছে কি না; এবং

(খ) থাকলে, তাহা কবে নাগাদ গঠিত হবে?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**Release of New Bengali Films**

**39.** (Admitted question No. 738.) **Shri Saugata Roy :** Will the Minister-in-Charge of the Information and Cultural Affairs Department be pleased to state—

(a) Total number of New Bengali Films released in the last three years; and

(b) Whether such number is showing increasing trend ?

**Minister-in-Charge of the Information and Cultural Affairs Department :**

(a) In 1987 — 45 Nos., in 1988 — 38 Nos. and in 1989 — 37 Nos.

(b) No.

**Celebration of the Birth Centenary of**

**Dr. Sarbapalli Radhakrishnan**

**40.** (Admitted question No. 764.) **Shri Sultan Ahmed :**

Will theMinister-in-Charge of the Information and Cultural Affairs Department be pleased to state—

What steps, if any, have been taken by the State Government to celebrate the Birth Centenary of Dr. Sarbapalli Radhakrishnan ?

**Minister-in-Charge of the Information and Cultural Affairs Department :**

No programme for celebrating the Birth Centenary of Dr. Sarbapalli Radhakrishnan has been taken as yet.

### Adjournment Motion

**Mr. Speaker :** Today I have received one notice of Adjounment Motion from Shri Sudip Bandyopadhyay on the subject of rise in the price of essential commodities.

The Member will get opportunity to raise discussion on the subject matter today when relevant demand will be taken up in the House for discussion.

I, therefore, with hold my consent to this motion.

The member may, however, read out the text of his motion as .mended.

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, দ্রব্যমূল্য বৃদ্ধির উপর আমার মুলতুবি প্রস্তাব আমি পড়ে দিচ্ছি।

This House do now adjourn to discuss definite matter of urgent public importance and of recent occurrence viz. The price rise of essential commodities is causing serious difficulties to the common people. The black-marketeers, hoarders and the unscrupulous businessmen are exploiting the situation. Government has totally failed to tackle the situation.

### Calling attention to matters of urgent public importance

**Mr. Speaker :** I have received 6 notices of the Calling Attention, namely :—

1. Setting up of a mint at Salbai : Shri Lakshman. Seth.

2. Answer script of H. S. Examination found on the street : Shri augata Roy.

3. Ferry-boat accident at Nabadwip : Shri Shish Mohammad and hri Satyapada Bhattacharyya.

4. Irregularities in the distribution of stalls and plots at New Market Dr. Manas Bhunia.

5. Alleged murder of one Rohini Kanta Burman and one Padmini Burman at Dinhata, Cooch-behar : Shri Sudip Bandyopadhyay.

6. Alleged murder of one Shri Badal Naskar at Gourdaha under he P. S. Canning of South 24-Parganas and inaction of police : Shri Gobinda Chandra Naskar.

I have selected the notice of Shri Saugata Roy on the subject of nswer Script of H. S. Examination found on the street.

The minister-in-charge may make a statement today, if possible or give a date.

[2-00 — 2-10 P.M.]

**শ্রী কান্তি বিশ্বাস ঃ**

**মাননীয় অধ্যক্ষ মহোদয়,**

মাননীয় সদস্য শ্রী সৌগত রায় দৃষ্টি আকর্ষণী প্রস্তাবের উত্তরে নিম্নলিখিত বিবৃতি দিচ্ছি।

যে কোনও পরীক্ষার উত্তরপত্র সঠিকভাবে পরীক্ষিত হবার পূর্বেই যদি বাইরে চলে যায় তাতে পরীক্ষা ব্যবস্থার উপরেই ছাত্র-শিক্ষক এবং শিক্ষা প্রিয় অভিভাবকদের আস্থা হ্রাস পায়। বিষয়টি অতীব গুরুত্বপূর্ণ। কিন্তু লক্ষ লক্ষ ছাত্র বিভিন্ন কেন্দ্রে পরীক্ষায় উপস্থিত হয়। তাদের প্রত্যেকটি খাতা পরীক্ষা অন্তে দায়িত্ব প্রাপ্ত শিক্ষকদের নিকট জমা পড়ল কিনা কখনও কখনও তা সঠিকভাবে দেখা সম্ভব হয় না। কোনও পরীক্ষার্থী ইচ্ছাকৃত ভাবে পরীক্ষার খাতা জমা না দিয়ে উক্ত খাতা নিয়ে যদি পালিয়ে যায় তাহলে এ জাতীয় অনভিপ্রেত ঘটনা ঘটতে পারে। সে জাতীয় ঘটনার প্রতিই আজ দৃষ্টি আকর্ষণ করা হয়েছে। আজকের এই প্রস্তাবে উল্লিখিত পরীক্ষার্থীর নাম সৌরভ ব্যানার্জি পিতা সজনীকান্ত ব্যানার্জি। কলকাতায় সূর্য্য সেন স্ট্রিটের বাসিন্দা। শৈলেন্দ্র সরকার বিদ্যালয় হতে কলকাতার অ্যাংলো গুজরাটী ইনস্টিটিউশন কেন্দ্রে উচ্চ মাধ্যমিক পরীক্ষা দিচ্ছে। গত ৯.৪.৯০ তারিখে শিক্ষার দ্বিতীয়পত্র পরীক্ষা ছিল। পরীক্ষা অন্তে দেখা যায় এই খাতা জমা পড়ে নি। পরের দিনই পরীক্ষা কেন্দ্রের পক্ষ থেকে এই খোয়া যাওয়া খাতাটি সম্পর্কে পুলিশের নিকট ডায়রি করা হয়।

এই প্রকার আরও পাঁচটি অভিযোগ উচ্চ মাধ্যমিক শিক্ষা সংসদে নথীভুক্ত হয়েছে। উক্ত পাঁচটি ঘটনা নিচে উল্লেখ করছি।

শ্রী অনুপ ঘোষ, দক্ষিণ ২৪ পরগনা হরিহর মহাবিদ্যালয় থেকে বঙ্গীয় সরদার কলেজ কেন্দ্রে উচ্চ মাধ্যমিক পরীক্ষা দিচ্ছে। গত ৯.৪.৯০ তারিখে বিজনেস অর্গানাইজেশন এর দ্বিতীয় পত্রের পরীক্ষা ছিল। পরীক্ষা শেষে দেখা যায় তার খাতাটি নেই। পরীক্ষার্থীটির পরবর্তী পরীক্ষা ছিল ১৬.৪.৯০ তারিখে সেদিন পরীক্ষা দিতে আসলে কেন্দ্রের শিক্ষকগণ তাকে জেরা করেন। জেরার মুখে পরীক্ষার্থীটি লিখিত ভাবে স্বীকার করে যে, উক্ত পরীক্ষার খাতা সে জমা দেয় নি — কেন না পরীক্ষা ভাল হয় নি। সে খাতাটি বাইরে নিয়ে গিয়ে নষ্ট করে দিয়েছে।

তৃতীয় ঘটনা — পার্থ সারথী ঘোষ, বড়িশা হাইস্কুলের ছাত্র। গত ৯.৪.৯০ তারিখে শিক্ষা — দ্বিতীয়পত্রের পরীক্ষা ছিল। পরীক্ষা কেন্দ্র ছিল খিদিরপুর অ্যাকাডেমীতে। পরীক্ষা শেষে এই খাতাটিও পাওয়া যায় না। ফলে ঐ দিন কেন্দ্রের ভারপ্রাপ্ত আধিকারিক এর পক্ষ থেকে ওয়াটগঞ্জ থানায় ডায়রি করা হয়।

চতুর্থ ঘটনা — কুন্তল হালদার, সরশুনা হাইস্কুল কেন্দ্রে গত ৭.৪.৯০ তারিখে ইংরাজি দ্বিতীয়পত্রের পরীক্ষা ছিল। পরীক্ষা শেষে তার খাতাটিও খুঁজিয়া পাওয়া যায় নাই। ঐ দিনই ভারপ্রাপ্ত আধিকারিক ঠাকুরপুকুর থানায় ডায়রি করেন।

পঞ্চম ঘটনা — বিশ্বজিৎ মহন্তম গত ৫.৪.৯০ তারিখে সরশুনা বিদ্যালয় কেন্দ্রে বাংলা দ্বিতীয় পত্রের পরীক্ষা ছিল। পরীক্ষা শেষে খাতা খুঁজে না পাওয়ার জন্য ঐ দিনই ঠাকুরপুকুর থানায় ডায়রি করা হয়।

ষষ্ঠ ঘটনা — সাকিব আফসার হোসেন জগবন্ধু ইনস্টিটিউশন কেন্দ্রে গত ৫.৪.৯০ তারিখে উর্দু দ্বিতীয়পত্রের পরীক্ষায় হাজির হয়। পরীক্ষা শেষে এই খাতাটিও খুঁজে পাওয়া যায় না ফলে ৭.৪.৯০ তারিখে গড়িয়াহাটা থানায় ডায়রি করা হয়।

এইসব পরীক্ষার্থীদের সম্পর্কে উচ্চ মাধ্যমিক শিক্ষা সংসদ আনুপূর্বক সমস্ত বিষয় বিবেচনা করে যথোচিত সিদ্ধান্ত গ্রহণ করবে এবং সংশ্লিষ্ট সকলকে অবহিত করবে।

### পয়েন্ট অব ইনফর্মেশন

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** স্যার, আমরা একটা অভিনব দৃশ্য দেখেছি। বিধানসভার ভিতরে এবং বিধানসভার বাউন্ডারির মধ্যে কতকগুলি নিয়ম নীতি আছে। আমরা দেখছি লবিতে পোস্টারিং করা হয়েছে কংগ্রেসের পক্ষ থেকে নিত্য প্রয়োজনীয় জিনিসপত্র নিয়ে এবং সমস্ত লবি জুড়েই এটা করা হয়েছে। আমি জানতে চাইছি এটা পারমিসিব্‌ল কিনা।

**মিঃ স্পিকার ঃ** এটা বে-আইনি। পোস্টারগুলি রিমুভ করে দিতে আমি মার্শালকে নির্দেশ দিয়েছি।

Now, The Minister-in-charge of the Agriculture Department will make a statement on the subject of reported damage of Rabi crops in the district of Nadia due to recent rain and storm.

**(Calling Attention called by Shri Madhabendu Mohanta on 28th March, 1990)**

## STATEMENT ON CALLING ATTENTION

**শ্রী আব্দুল কোয়ায়ুম মোল্লা ঃ**

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

বিধায়ক শ্রী মাধবেন্দু মহান্ত মহাশয়ের গত ২৮.৩.৯০ তারিখের দৃষ্টি আকর্ষণী প্রস্তাবের উত্তরে আপনার মাধ্যমে আমি জানাতে চাই যে —

নদীয়া জেলায় গত ইংরাজি ১৯শে ফেব্রুয়ারি হতে ৯ই মার্চ পর্যন্ত বিভিন্ন এলাকায় স্বল্প হতে ভারি বৃষ্টিপাত ও শিলাবৃষ্টি হয়। ২০শে, ২৬শে ফেব্রুয়ারি ও ১৯শে মার্চ উল্লেখযোগ্য বৃষ্টিপাত হয় ও ২৬শে ফেব্রুয়ারির শিলাবৃষ্টির জন্য বিভিন্ন ব্লকে ফসলের কিছু ক্ষতি হয়েছে। কৃষি বিভাগ এই বিষয়ে যথাযথ ওয়াকিবহাল আছেন।

এখনও পর্যন্ত যে তথ্য পাওয়া যায় তা থেকে দেখা যাচ্ছে যে নদীয়া জেলায় নিম্নলিখিত পরিমাণ জমিতে চাষ ক্ষতিগ্রস্ত হয়েছে ঃ—

| ফসল | সম্পূর্ণ ক্ষতিগ্রস্ত এলাকা (হেক্টর) |
|---|---|
| আলু | ৪ শত ১৯ |
| সরিষা | ২ হাজার ৩ শত ৩৫ |
| সব্জি | ১ হাজার ৫ শত ১৯ |
| গম | ২ হাজার ২ শত ২৮ |
| ডালশস্য | ৪ হাজার ৫ শত ৭৬ |
| পান | ৯ |
| ফল | ৭ শত ৪৯ |
| মোট | ১১ হাজার ৮ শত ৩৫ |

ঐ এলাকায় মোট ফসল হানির পরিমাণ ২৫ হাজার ১ শত ৯৭ টন, যার আর্থিক মূল্য ৭ কোটি ৫২ লক্ষ ৫ হাজার টাকা।

ক্ষতিগ্রস্ত কৃষকরা যাতে অন্য ফসল চাষআবাদ করে ঐ ক্ষতির হাত থেকে খানিকটা বাঁচতে পারেন তার জন্য রাজ্য সরকার ঐ জেলায় ৩ হাজার বিভিন্ন সব্জি ও ১৪ হাজার স্বল্প মেয়াদী ধানের মিনিকিট বিলির ব্যবস্থা করেছেন।

## Mention Cases

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আজকের সবচেয়ে আলোচ্য বিষয়টি এখানে উল্লেখ করতে চাই। স্যার, আজকে সারা পশ্চিমবঙ্গের মানুষ তাদের নিত্য প্রয়োজনীয় দ্রব্য সামগ্রী পাচ্ছে না। ৩ মাস আগে যে পরিস্থিতি ছিল, আজকে এই মূহুর্তে তা অত্যন্ত বিপজ্জনক এবং ভয়ঙ্কর অবস্থায় এসে দাঁড়িয়েছে। চালের কেজি ডিসেম্বর মাসে গড়ে ৩.৯০ টাকা পার কেজি ছিল, সেটা এখন ৫.৭৫ টাকা থেকে ৬ টাকায় এসে দাঁড়িয়েছে।

[2-10 — 2-20 P.M.]

সরষের তেলের দাম ডিসেম্বর মাসে ছিল ২৩ টাকা কেজি আজ, এই মূহুর্তে সেই সরষের তেল বিক্রি হচ্ছে ২৮ টাকা কেজি দরে। জিরে ডিসেম্বর মাসে কেজি ছিল ২৬ টাকা আজকে তার দাম ৪৫ টাকা। হলুদ ডিসেম্বর মাসে ছিল ১৪ টাকা কেজি আজকে সেটা বিক্রি হচ্ছে ১৬ টাকা কেজি দরে। সাবু ডিসেম্বর মাসে কেজি ছিল ১২ টাকা, আজকে বিক্রি হচ্ছে ১৪ টাকায়, বাদামতেল ছিল ৪৩.৫০ টাকা আজকে সেটা বিক্রি হচ্ছে ৪৮ টাকাতে। এমন কি নুনের দাম ২।। টাকায় উঠেছে। এ স্যার, এক ভয়ঙ্কর পরিস্থিতির সৃষ্টি হয়েছে। যে বামফ্রন্ট সরকার খাদ্য এবং নিত্য প্রয়োজনীয় দ্রব্য সারা ভারতবর্ষে একই দামে বিক্রি করতে হবে বলে দীর্ঘদিন ধরে আন্দোলন করেছিলেন আজকে দিল্লিতে তাদের বন্ধু সরকার আসার পর দেখছি তারা এ ব্যাপারে আদি ভৌতিক নীরবতা পালন করছেন। আমি শুধু এরজন্য খাদ্যমন্ত্রীকে দায়ী করতে চাই না। আমরা দেখছি, বামফ্রন্টের যিনি চেয়ারম্যান, শ্রী দাশগুপ্ত মহাশয়, তিনি সংবাদপত্রে বিবৃতি দিয়ে বলেছেন যে বন্ধু সরকার কোনও রকম উত্তেজিত অবস্থায় পড়ুন, অস্বাভাবিক অবস্থায় পড়ুন এই ধরনের কোনও আন্দোলন আমরা করব না। এ কোনও বামফ্রন্ট? এ কোন মার্কসবাদী কমিউনিস্ট পার্টি? আমরা দেখছি নির্বাচনের আগে এ ব্যাপারে মানুষকে প্রভাবিত করার জন্য তারা রাজীব গান্ধীর সরকারের বিরুদ্ধে মানুষকে প্ররোচিত করার জন্য এ নিয়ে পশ্চিমবঙ্গের দেওয়ালগুলি ভরিয়ে দিয়েছিল অথচ আজকে পশ্চিমবঙ্গের মানুষের মুখের গ্রাস কেড়ে নেওয়া হলেও তারা কিছু বলছেন না। ১৪টি নিত্য প্রয়োজনীয় দ্রব্য রেশনের মাধ্যমে বিলি করার যে প্রতিশ্রুতি বামফ্রন্ট সরকার দিয়েছিল এবং সে ব্যাপারে যে গণ আন্দোলনের ডাক দিয়েছিল এবং তার জন্য যে সব পত্র পত্রিকা ছাপিয়ে বিলি করেছিল আজকে কিন্তু তারা সেই আন্দোলন থেকে সরে গিয়েছেন এবং

কালোবাজারি, মুনাফাখোরদের হাতকে শক্ত করার জন্য প্রশাসনকে নিস্তব্ধ, নীরব করে দিয়েছেন। তাই স্যার, আমি বলছি, সামগ্রিক ভাবে এই সরকার এরজন্য জনগণের কাছে জবাব দিহি করুন আর তা না হলে পদত্যাগ করুন।

**শ্রী মদন বাউরি ঃ** (নট প্রেজেন্ট)

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে এই সভার ও মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন, কুষ্ঠ রোগ একটি সামাজিক ব্যাধি। গতকাল আমাদের এখানে আপনার সহযোগিতায় এবং হাউসের হেলথ কমিটির উদ্যোগে একটি সুন্দর সেমিনার অনুষ্ঠিত হয়ে গেল। কুষ্ঠ রোগের ব্যাপারে আমাদের পশ্চিমবাংলায় যে রাজ্য কমিটি আছে তার সভাপতি হচ্ছেন মাননীয় স্বাস্থ্য মন্ত্রী। স্যার, জাতীয় কুষ্ঠ নিবারণী সমিতির এবং আমাদের স্বাস্থ্য দপ্তরের হিসাব অনুযায়ী আমাদের রাজ্যে কুষ্ঠ রোগীর সংখ্যা প্রায় ৪ লক্ষ। কেন্দ্রীয় সরকার নাকি এ বছর কিছু টাকা দিয়েছিলেন এবং আমাদের স্বাস্থ্য দপ্তর একটা পরিকল্পনাও করেছিলেন কিন্তু অর্থ দপ্তরের অনুমোদনের অভাবে সেটা খরচ করা যায় নি। স্যার, বর্তমান চিকিৎসা শাস্ত্র অনুযায়ী আমরা জানি যে এই রোগ সম্পূর্ণ নিরাময়যোগ্য এবং সুস্থ মানুষের চেয়ে এরা বেশি দিন বাঁচার অধিকার পেতে পারে। স্যার, এর সঙ্গে আমরা জানি অনেকগুলি স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠান যুক্ত আছেন। এটা স্বাস্থ্য দপ্তরও জানেন। স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠানের তরফ থেকে এর উপর একটি তথ্য চিত্র তারা তৈরি করতে চেয়েছিলেন এবং এরজন্য স্বাস্থ্য দপ্তর অনুমোদনও দিয়েছিলেন কিন্তু সেখানে নাকি অর্থ দপ্তরের অনুমোদন পাওয়া যায় নি। স্যার, এ ব্যাপারে আমি আপনার হস্তক্ষেপ প্রার্থনা করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বিধানসভা বসার সঙ্গে সঙ্গে দেখছিলাম সি. পি. এম.-এর তরফ থেকে কয়েকজন সদস্য আনন্দমার্গীদের সম্পর্কে বলছিলেন এবং তারা দাবি করছিলেন যে আনন্দমার্গীদের দলকে নিষিদ্ধ করা হোক। গতকাল বিধানসভায় মাননীয় মুখ্যমন্ত্রী আনন্দমার্গীদের সম্পর্কে একটা স্টেটমেন্ট করেছিলেন। এ ব্যাপারে আনন্দমার্গীরা আবার ঠিক উল্টো কথা বলছে। আনন্দমার্গীরা বলছে, এ সমস্ত কথা সাজানো, মিথ্যা, আনন্দমার্গীদের পশ্চিমবঙ্গ থেকে উৎখাত করার জন্য চক্রান্ত হচ্ছে ইত্যাদি। স্যার, আমি দ্ব্যর্থহীন ভাষায় বলছি, আনন্দমার্গীরা যদি এসব করে তাহলে সেটা নিশ্চয় খারাপ। আনন্দমার্গীদের তরফ থেকে মুখ্যমন্ত্রী, কোনও মন্ত্রী বা নেতাকে যদি হত্যার কোনও চক্রান্ত কোথাও হয় নিঃসন্দেহে তা সমূলে উৎপাটিত করতে হবে কিন্তু নিছক এটা প্রচার করে দিয়ে একদল লোককে পুড়িয়ে মারা হয়, হত্যা করা হয়, খুন করা হয়, পিটিয়ে মারা হয় তাহলে কোনও সভ্য সরকার বা পরিচ্ছন্ন প্রশাসনের চিহ্ন সেখানে থাকবে না।

আমি সে জন্য আপনার কাছে বলতে চাই যে এটা দূর করার জন্য আপনি হাউসে একটা কমিটি করে দিন। মুখ্যমন্ত্রীর একটা স্টেটমেন্ট আছে, তাদেরও একটা স্টেটমেন্ট আছে। কাজেই আমাদের সকল দলের লোক নিয়ে একটা কমিটি করে দিন, আমরা অন দি স্পট ঘুরে দেখব এবং এই বিষয়ে আপনার কাছে একটা রিপোর্ট দেব। আপনি তার চেয়ারম্যান হন। একটা নিরপেক্ষ তদন্ত করে দেখা হোক যে কে ঠিক বলছে, মুখ্যমন্ত্রী ঠিক বলছেন,

না ওরা ঠিক বলছেন, এটা দেখা হোক।

**শ্রী বিজয়কুমার বাগদী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই হাউসে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকার রাজনগরের খয়রা ব্লকে অত্যন্ত জলাভাব দেখা দিয়েছে। ঐ সমস্ত এলাকায় মানুষ নলকূপের জল পান করে। এখন সেগুলি অকেজো হয়ে পড়ে আছে। মানুষ পুকুর, ডোবার জল পান করছে এবং তার ফলে তাদের স্বাস্থ্যের ক্ষতি হচ্ছে। মানুষের মধ্যে জন্ডিস, কলেরা রোগ দেখা দিচ্ছে। আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে ঐ অকেজো নলকুপগুলি অতি সত্বর যাতে সারাবার ব্যবস্থা করা হয়।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষা মন্ত্রীর প্রতি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে উল্লেখ করছি। আপনি জানেন যে নূতন বেতন হারের ভিত্তিতে শিক্ষকদের বেতন এবং অবসর গ্রহণের বয়স নিয়ে একটা বিতর্ক দেখা দিয়েছে। এই রকম অবস্থায় সরকার পক্ষ থেকে যেখানে একদিকে প্রতিশ্রুতি দিয়েছে যে ৬০ বছর কি ৬৫ বছর, এটা অপশানের ব্যাপার, এই ব্যাপারে আমরা সিদ্ধান্ত চাপিয়ে দিতে চাচ্ছি না। কিন্তু অপর দিকে দেখা যাচ্ছে যে এই নূতন বেতন হারে অ্যাডহক এরিয়ার বাবদ ঢালাও ভাবে প্রত্যেকটি স্কুলে শিক্ষক এবং শিক্ষা কর্মীদের কাছে ১ হাজার করে টাকা পাঠিয়ে দেওয়া হচ্ছে এবং শিক্ষক এবং শিক্ষাকর্মীদের স্যালারি ডিপোজিট অ্যাকাউন্টে জমা দেবার জন্য। একদিকে সরকার এই সমস্ত স্কুলগুলিতে শিক্ষক এবং শিক্ষাকর্মীরা নূতন বেতন হার নিতে চান কিনা, ৬০ বছর কি ৬৫ বছর, এই অপশান দেবার কথা বলছেন, অন্য দিকে এই ভাবে কৌশলে অ্যাডহক এরিয়ার হিসাবে টাকা পাঠানো হচ্ছে। আজকে এই অ্যাডহক এরিয়ারের টাকা যদি তারা অ্যাকসেপ্ট করে তাহলে আর অপশানের প্রয়োজন থাকে না, ৬০ বছর মেনে নেওয়া হবে। ইতিমধ্যে বহু স্কুলের শিক্ষক এবং শিক্ষাকর্মীরা এই টাকা ফেরৎ পাঠিয়েছেন, তারা নিচ্ছেন না। কিন্তু সরকার কোনও ঘোষণা না করে এই ভাবে সর্বত্র ঢালাও ভাবে টাকা পাঠাচ্ছেন, আমি তার তীব্র প্রতিবাদ জানাচ্ছি।

**শ্রী লক্ষ্মীরাম কিস্কু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর প্রতি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা এলাকায় একটা গুরুত্বপূর্ণ ব্রিজ আছে। এটা দীর্ঘদিন প্রায় ৭ বছর হল শুরু হয়েছে। আজকে দুই বছর হল এর কাজ স্থগিত আছে। আমি জানি না কি কারণে এটা স্থগিত আছে। এই ব্রিজ না হওয়ার ফলে আজকে হাজার হাজার মানুষের যাতায়াতের ব্যাপারে যোগাযোগ বিচ্ছিন্ন হয়ে পড়েছে বিশেষ করে বর্ষাকালে এখানে চিকিৎসা এবং লেখাপড়ার দিক থেকে একেবারে বিচ্ছিন্ন হয়ে পড়ছে। কাজেই অবিলম্বে এই ব্রিজের কাজ তরান্বিত করার জন্য আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী তুহিনকুমার সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা অত্যন্ত ব্যাথিত এবং দুঃখিত হই যখন দেখি দিল্লির বিজ্ঞান ভবন ভস্মিভূত হয়েছে। আমরা গতকাল কাগজে দেখলাম যে

বিজ্ঞান ভবনে আগুন লেগেছে। আজকে তর্ক উঠেছে যে এটা সাবোটেজ না অন্য কোনও কারণে শর্ট সার্কিটের জন্য এটা হয়েছে।

[2-20 — 2-30 P.M.]

আমার আশঙ্কা হচ্ছে যে কোনও মূহুর্তে এই জিনিস যদি ঘটে যায়, তাহলে পশ্চিমবঙ্গ সরকার তার মোকাবিলা করতে পারব তো? আমি বিভিন্ন অফিসে গিয়ে দেখেছি, বহু জায়গায় জলের কোনও ব্যবস্থা নেই, দমকলের কোনও ব্যবস্থা নেই। পশ্চিমবঙ্গে দমকলের অবস্থা অত্যন্ত দুর্বল, যার ফলে রাইটার্স বিল্ডিংস, নিউ সেক্রেটারিয়েট এবং জেলায় জেলায় যে বড় অফিসগুলো আছে, সেই সব জায়গায় যদি আগুন লাগে তাহলে ফায়ার ফাইটিং এর কোনও ব্যবস্থা নেই। মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করব, তাঁর গুরুত্বপূর্ণ অফিসগুলোতে ফায়ার ফাইটিং এর ব্যবস্থা করুন এবং সেখানে যথেষ্ট পরিমাণে সরঞ্জাম আছে কি না পরীক্ষা করুন। কারণ যে কোনও সময়ে যে কোনও অফিসে শর্ট সার্কিট হয়ে আগুন ধরে যেতে পারে, এর ফলে যদি ফায়ার ফাইটিং এর সুবন্দোবস্ত না থাকে তাহলে আমরা ক্ষতিগ্রস্ত হব।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলার দু' নম্বর সুতী ব্লকের অধীন মহেশাই প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রের দুর্নীতির কথা গত পরশু দিন বলেছি। আজকে আবার সেখানকার আর একটি বিষয়ের উল্লেখ করছি। মাননীয় মন্ত্রী মহাশয় বিষয়টি সুরাহা করবেন। ঐ হাসপাতালের ডাক্তার এর ক্রিয়াকলাপের জন্য হাসপাতালের আউট ডোর এবং ইন্ডোর চিকিৎসা বন্ধ হয়ে গেছে। এর ফলে হাসপাতালের কর্মচারিরা অসন্তুষ্ট। তিনি হাসপাতালে রোগী ভর্তি করছেন না, তিনি বলেছেন আমি অ্যাডমিনিস্ট্রেটার, আমি চিকিৎসা করতে পারব না। ইদানিং হাসপাতালের দুটো আম গাছ তিনি বিক্রি করে দেন চার হাজার টাকায়, যদিও এর দাম আরও বেশি। সেই টাকায় তিনি ঐ হাসপাতালের চত্বরে বি. জে. পি.-র কিছু ছেলেকে একটি ক্লাব করে দেন, ঘর করে দেন। হাসপাতালের কর্মচারিরা এর প্রতিবাদ জানালে, তিনি বি. জে. পি.-র ছেলেদের খবর দেন এবং সেই কর্মচারিদের বি. জে. পি.-র ছেলেরা হুমকি দেয়। সুতরাং এই ব্যাপারে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর হস্তক্ষেপ দাবি করছি।

**মিঃ স্পিকার ঃ** মিঃ সুদীপ বন্দ্যোপাধ্যায়, আপনার মেনশন আউট অফ অর্ডার হয়ে গেছে। কারণ আপনি এই ব্যাপারে অ্যাডজোর্নমেন্ট মোশন দিয়েছিলেন, এই ব্যাপারে বলেছেন, সেই জন্য মেনশন হবে না।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি এই সভার দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে। এই হাউজে আমরা অনেকবার দার্জিলিং-এ যে ঘটনা ঘটল তার সম্পর্কে উদ্বেগ প্রকাশ করেছি। পরে আবার দার্জিলিং-এ শান্তি বিরাজ করছে, আমরা আনন্দ প্রকাশ করেছি। আজকে দার্জিলিং-এ জলের অভাব দেখা দিয়েছে। আজকে ট্যুরিস্ট সিজন আরম্ভ হয়ে গেছে, জলের অভাবে পর্যটকরা সেখানে যাবে না, কারণ তারা জল পাবে কি না সন্দেহ। দার্জিলিং এর লরেটো স্কুল আজকে বন্ধ করে দেওয়া হয়েছে,

হস্টেল বন্ধ করে দেওয়া হয়েছে জলের অভাবে। এছাড়া গোর্খা হিল কাউন্সিলের প্রধান বলেছেন যে তারা যথেষ্ট পরিমাণে টাকা পাচ্ছেন না। দার্জিলিং এর জনসংখ্যা আট লক্ষ, কিন্তু তারা এই পর্যন্ত ২৬ কোটি টাকা পেয়েছেন। অথচ সিকিম এর জনসংখ্যা তিন লক্ষ, তারা পেয়েছে ৭০ কোটি টাকা। এর ফলে দার্জিলিং এর মানুষ আজকে বিক্ষুব্ধ হয়ে উঠেছে। সেখানে একটা অসন্তোষের ছায়া দেখা দিচ্ছে। মুখ্য সচিব কিছুদিন আগে দার্জিলিং গিয়ে ছিলেন। তিনি বলছেন যে দার্জিলিং কাউন্সিল নিয়ম মেনে টাকা খরচ করছে না।

এর ফলে সাম্প্রতিক কালে দার্জিলিং-এ টাকা খরচ করার ক্ষেত্রে আরও সমস্যা দেখা দিয়েছে। তাই আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীকে বলব যে, দার্জিলিং-এর উন্নয়নের জন্য কেন্দ্র ও রাজ্য যাতে যথেষ্ট টাকা দেন তার জন্য তিনি সচেষ্ট হোন। অন্তত পক্ষে দার্জিলিং-এ জল সরবরাহ করার জন্য একটা আর্জেন্ট লেভেল-এ মাস্টার প্ল্যান করা দরকার। দার্জিলিংকে অবহেলা করার জন্য আবার সেখানে আন্দোলন যাতে ধূমায়িত না হয় তা নিশ্চয়ই রাজ্য সরকার দেখবেন।

**শ্রী দুর্গা টুডু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি বীনপুর প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রের একটি গুরুতর সমস্যার প্রতি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বীনপুর প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রে একটা এক্স-রে মেশিন অব্যবহৃত অবস্থায় পড়ে আছে। বীনপুর এলাকার গরিব মানুষরা বসবাস করে; ওটি আদিবাসী অধ্যুষিত এলাকা। যখন ঐ এলাকার মানুষের এক্স-রে এর প্রয়োজন হয় তখন তাদের মেদিনীপুর হাসপাতালে বা ঝাড়গ্রাম হাসপাতালে যেতে হয়। সেটা তাদের পক্ষে যথেষ্ট খরচা সাপেক্ষ হয়ে পড়ে। সুতরাং আমি আপনার মাধ্যমে বিষয়টির প্রতি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং বীনপুর প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রের এক্স-রে মেশিনটি চালু করার জন্য অনুরোধ করছি।

**শ্রী সুলতান আহমেদ ঃ** স্পিকার স্যার, আপনি জানেন রমজানের সময় প্রতি বছরই কলকাতা শহরে অনেকগুলো হাট বাজার বসে। মল্লিক বাজার, পার্ক সার্কাস, জানবাজার রোড অঞ্চলে এবছর গত ৫ দিন ধরে যারা ফুটপাতে স্টল বা দোকান লাগাচ্ছে তাদের মার্কসবাদী কমিউনিস্ট পার্টির মাস্তানরা বিরক্ত করছে, তাদের কাছে টাকা ডিমান্ড করছে। অনেক জায়গায় ফুটপাত অ্যালটমেন্টও মাস্তানরা করছে, ২০ টাকা থেকে ৫০ টাকা স্কোয়ার ফিট পর্যন্ত পজিশন ওয়াইজ তাদের দিতে হচ্ছে। স্পিকার স্যার, আপনি জানেন আপনার বাড়ির পাশে চাঁদনিতেও হতে পারত, কিন্তু আপনি তা হতে দেন নি। আজকে বামফ্রন্ট সরকারের সিনিয়র মন্ত্রী প্রশান্ত বাবু এখানে উপস্থিত আছেন, তাঁকে আমি অনুরোধ করব তিনি এটা একটু দেখুন। হকাররা দু' চার টাকা হকারি করে বাড়ি নিয়ে যাবে, না মাস্তানদের দিয়ে যাবে? কর্পোরেশনের ফুটপাত মাস্তানরা দখল করে নিয়েছে। পুলিশকে জানানো হয়েছে, কর্পোরেশনকে জানানো হয়েছে, লোকাল সি. পি. এম. লিডারদের জানানো হয়েছে, কিন্তু কোনও কিছু হয় নি। মাস্তানদের টাকা দিতে হচ্ছে। সিটুর ফ্ল্যাগ নিয়ে, সি. পি. এম.-এর ফ্ল্যাগ নিয়ে মাস্তানরা এই জিনিস করছে। আমি প্রশান্ত বাবুর মতো সিনিয়র মন্ত্রীকে অনুরোধ করছি, তিনি তাদের ডেকে এবিষয়ে একটু বলুন। ঈদের সময় মানুষের ওপর এই ওভার ট্যাক্সেশন করা উচিত নয়।

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে বিষয়টি আমি এখানে উত্থাপন করব সেটির মধ্যে যথেষ্ট উদ্বেগের কারণ রয়েছে। গত ২৮শে ফেব্রুয়ারি হুগলি জেলায় চুচুড়া থানার ২০০ গজের মধ্যে একটি বাড়িতে সন্ধ্যা রাতে ঢুকে দুর্বৃত্তরা — দুজন দুর্বৃত্ত — সেই বাড়ির একটি ছেলে শচীন পাল এবং তার বৃদ্ধা মাকে নৃশংস ভাবে খুন করে। কিন্তু আজ পর্যন্ত সেই খুনের কোনও কিনারা হল না। লোকাল থানা দিনের পর দিন স্থানীয় নিরপরাধ ছেলেদের ধরে নিয়ে গিয়ে হেনস্থা করছে। এমন কি নবম দশম শ্রেণীর ছাত্রদের পর্যন্ত এই পরীক্ষার সময় দিনের পর দিন ধরে নিয়ে গিয়ে সকাল ১০টা থেকে রাত ১১টা পর্যন্ত বসিয়ে রাখছে। ফলে তাদের পড়াশোনার ক্ষতি হচ্ছে। আজ পর্যন্ত ঐ খুনের কিনারা হল না, সাধারণ মানুষদের মধ্যে আতঙ্কের সৃষ্টি হয়েছে। দুজন মানুষ সন্ধ্যা রাতে বাড়ির মধ্যে খুন হল, সেই খুনের কিনারা যদি না হয়, তাহলে সাধারণ মানুষদের নিরাপত্তা কোথায়? এই প্রশ্ন আজকে সাধারণ মানুষের মধ্যে জেগেছে। যে অঞ্চলে ঘটনাটি ঘটেছে সেই অঞ্চলের মানুষেরা এখনও সন্ধ্যা হলেই বাড়ির দরজা বন্ধ করে দিচ্ছে। তাদের এই আতঙ্ক দুর করতে হবে, এবং খুনীদের ধরবার ব্যবস্থা করতে হবে। প্রয়োজনে গোয়েন্দা দপ্তরের সাহায্য নিতে হবে। এই কথা বলে আমি খুনীদের গ্রেপ্তারের দাবি জানিয়ে বক্তব্য শেষ করছি।

[2-30 — 2-40 P.M.]

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। দক্ষিণ ২৪ পরগনা জেলার ক্যানিং থানার ২ নম্বর ব্লকের খুঁচিতলা স্বাস্থ্য কেন্দ্রে বিগত ১৬ বছর ধরে কোনও ডাক্তার নেই। আমি গতবার মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয়কে এই বিষয়ে জানিয়েছিলাম। ১৯৬৩ সালে এই হাসপাতালটি তৈরি হয়েছিল। আজ ১৬ বছর ধরে সেখানে ডাক্তার নেই। জি. ডি. এ. এবং সুইপাররা সেখানে ঔষুধ দিচ্ছে। কি ঔষুধ দিচ্ছে সে তো সকলেই বুঝতে পারছে। গতবার আন্ত্রিক রোগে ১৫ জন লোক মারা গেল। এই ব্যাপারে স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছিলাম, কিন্তু তিনি কোনও ব্যবস্থা অবলম্বন করতে পারলেন না। হঠাৎ দেখলাম তিনি বৈঠক করছেন, সি. এম. ও. এইভাবে ধমকাচ্ছেন, টমকাচ্ছেন ইত্যাদি। স্বাস্থ্য দপ্তরে একটা চরম অব্যবস্থা চলছে।

**(এই সময় পরবর্তী বক্তাকে স্পিকার ডাকায় মাইক অফ হয়ে যায়।)**

**শ্রী পুলিন বেরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ে বিজ্ঞান বিষয়ে পড়াশুনার যে ব্যবস্থা হয়েছে তাতে আমরা আনন্দিত। আমি আবেদন করছি, ভূগোল বিষয়ে পড়ানোর ব্যবস্থা হোক। ভূগোল একটা বিজ্ঞানের বিষয়। বিদেশে ভূগোলকে বিজ্ঞান হিসাবে চিহ্নিত করা হয়ে থাকে। সেইজন্য বলছি, বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ে ভূগোল বিষয় পড়ানোর জন্য। এখন ইউ. জি. সি. গ্রান্ট পাচ্ছে, পূর্বতন সরকারের আমলে দেওয়া হচ্ছিল না। সুতরাং অর্থের অভাবটা অনেক কমে গেছে। বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ে যদি ভূগোল ইন্ট্রোডিউস করা হয় তাহলে স্থানীয় ছাত্র-ছাত্রীরা পড়তে পারে এবং এর সাথে সাথে মাধ্যমিক বিদ্যালয়ে ভূগোলের শিক্ষকের অভাব

মিটবে। সুতরাং অবিলম্বে বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ে এবং তার অধীনস্থ কলেজগুলিতে ভুগোল পড়ানোর ব্যবস্থা করা হোক।

**শ্রী মোহন সিং রাই ঃ** (নট প্রোজেন্ট)।

**শ্রী নটবর বাগদী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে, আগামী ২৫ তারিখে বিহারের পাটনায় কেন্দ্রীয় স্বরাষ্ট্রমন্ত্রক ঝাড়খন্ড নেতাদের সঙ্গে আলোচনা করার জন্য মিটিং ডেকেছেন ঝাড়খন্ড প্রশ্নের মীমাংসা করার জন্য। আপনি জানেন, পুরুলিয়া জেলার অধিকাংশ জায়গা শিডিউল কাস্টস অধ্যুষিত। পঞ্চায়েতে বলুন, এম. এল. এ. তে বলুন, এম. পি. তে বলুন কোনও স্থানেই তারা নির্বাচিত হতে পারে নি। বেশির ভাগ মানুষ বামফ্রন্টের দিকে, ঝাড়খন্ডীদের দিকে নয়। কম সংখ্যক মানুষ আছে কংগ্রেসের দিকে। সুতরাং তারা কেউই চায় না ঝাড়খন্ড রাজ্য হোক। মেদিনীপুর এবং বাঁকুড়াতে অল্প সংখ্যক মানুষ তাদের দিকে আছে। সুতরাং আমাদের উপর আঘাত হঠাৎ না আসে, খেটে খাওয়া মানুষের উপর হঠাৎ আঘাত না আসে সেটা দেখতে হবে। এইসব জেলাকে বাদ দিয়ে সিংভুম এবং আরও ঐদিককার জায়গা নিয়ে ওরা যদি সন্তুষ্ট হতে পারেন তাহলে তা করতে পারেন। কিন্তু নূতন করে শান্ত পশ্চিমবাংলায় যেখানে ১৩।১৪ বছর গণতান্ত্রিক আন্দোলনের ফলে গরিব মানুষ একটা জায়গায় নিয়ে এসেছে সেখানে আর যাতে অশান্তির বাতাবরণ সৃষ্টি করতে না পারে তার জন্য আমি মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে আমি অনুরোধ করছি, পশ্চিমবঙ্গের কোনও জেলার যাতে এক ইঞ্চি জমি না পায় সেই বিষয়ে সজাগ দৃষ্টি রাখবেন। তারা যে আন্দোলন করছেন তাতে স্থায়িত্ব বিঘ্নিত হবার সম্ভাবনা। কাজেই বিষয়টির প্রতি মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি সমাজ কল্যাণ দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। পশ্চিমবঙ্গে দারিদ্র সীমার নিচে যারা বাস করেন তাদের মধ্যে থেকে ৬ মাস থেকে ৬ বছরের শিশুদের জন্য পশ্চিমবঙ্গের বামফ্রন্ট ব্লকে ব্লকে ১৩৯টি আই. সি. ডি. এস. প্রকল্প চালু করেছেন। এই প্রকল্পে ৩৫,০০০ অঙ্গনওয়ারি কর্মী নিযুক্ত। তাদের কাজের মধ্যে রয়েছে আসন্ন প্রসবা মায়েদের স্বাস্থ্য রক্ষা করা, ঔষুধ দেওয়া, শিশুদের রান্না করে প্রোটিন খাদ্য খাওয়ানো, ভিটামিন ঔষুধ ইত্যাদি দেওয়া এবং বাড়ি বাড়ি ঘুরে ফ্যামিলি প্ল্যানিং বোঝানো। তাদের দিনে পাঁচ-ছয় ঘন্টা কাজ করতে হয়, কিন্তু তাদের মধ্যে যারা মাধ্যমিক পাশ তারা মাসে ৩২৫ টাকা, নন-ম্যাট্রিকরা পান ২৭৫ টাকা এবং সহকারীরা পান মাত্র ১১০ টাকা করে। বহুরকম স্বাস্থ্য দপ্তরের কাজ আজকে তাদের করতে হচ্ছে। কাজেই ওদের যাতে পারিশ্রমিক বৃদ্ধি পায় সেদিকে দৃষ্টি দিতে আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে মাননীয় স্বাস্থ্য মন্ত্রী উপস্থিত আছেন, আপনার মাধ্যমে তাঁকে জানাতে চাই যে, উত্তরপাড়া জেনারেল হসপিটালে দীর্ঘদিন ধরে সুপারিন্টেনডেন্ট পদটি শূন্য পড়ে আছে। অনেক চেষ্টার পর এমন একজনকে সেখানে পাঠানো হল যাঁরা অবসর নিতে মাত্র ২০।২২ দিন বাকি। কাজেই তিনি অবসর নিয়ে চলে

গেলে আবার পদটি শূন্য হয়ে পড়বে। তিনি রি-এমপ্লয়মেন্ট পাবেন কিনা জানি না, কিন্তু একজন সুপারিন্টেনডেন্ট ছাড়া হসপিটালটি চলবে কি করে জানি না। বিষয়টা স্বাস্থ্য মন্ত্রী নিশ্চয়ই জানেন। আজকে ঐ অঞ্চলের রোগীর প্রেসার যাতে কলকাতার উপর না আসে তার জন্য ঐ হসপিটালে একজন সুপারিন্টেনডেন্ট অত্যন্ত প্রয়োজন।

**শ্রী অশোক ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী তৃতীয় বেতন কমিশনের সুপারিশ মেনে নিয়েছেন, কিন্তু তিনি একটি জিনিস হয়ত লক্ষ্য করেন নি, বা লক্ষ্য করেও এড়িয়ে গেছেন। বিষয়টা হল, আপনি জানেন, সি. এম. ডি. এ. কর্মচারিদের মধ্যে ক্যালকাটা ইমপ্রুভমেন্ট ট্রাস্ট, হাওড়া ইমপ্রুভমেন্ট ট্রাস্ট এবং সি. এম. ডব্লু. এস. এ.-র প্রায় ২০ হাজার কর্মচারী অর্থমন্ত্রীর ঘোষিত বেতন থেকে বাদ গেছেন। উনি একটি ইনটারিম রিলিফের কথা ঘোষণা করেছিলেন ঠিকই, কিন্তু তাঁরা এই নূতন বেতনক্রম থেকে বাদ গেলেন কেন? পৌর নগরের উন্নয়নের ক্ষেত্রে বড় কাজ করবার জন্য সি. এম. ডি. এ.-র সঙ্গে ক্যালকাটা ইমপ্রুভমেন্ট ট্রাস্ট, হাওড়া ইমপ্রুভমেন্ট ট্রাস্ট এবং সি. এম. ডব্লু. এস. এ.-কে অন্তর্ভূক্ত করেছিলেন, কিন্তু যাদের দিয়ে কাজ করাবেন তাদের যদি এই নূতন বেতনক্রম থেকে বাদ দিয়ে রাখেন তাহলে তাদের কাজ করবার প্রেরণা আসবে কোথা থেকে? কাজেই বেতন কমিশনের সুপারিশ অনুযায়ী ঐসব এমপ্লয়িদের জন্য নূতন বেতনক্রম যা ঘোষণা করা হয় নি সেটা অবিলম্বে ঘোষণা করতে অনুরোধ করছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি অত্যন্ত গুরুত্বপূর্ণ একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি, কারণ আমাদের নিজেদের স্বার্থ এখানে জড়িত। কয়েক দিন আগে পাটনায় একটি ট্রেনে আগুন লেগে বহু প্রাণহানী ঘটেছে।

[2-40 — 2-50 P.M.]

আমাদের এই পশ্চিমবাংলায় আমরা দেখতে পাচ্ছি ট্রেনে সকাল বেলায় জ্বলন্ত স্টোভ নিয়ে চায়ের লোক উঠছে। একদিন আগে আমি দেখলাম একটা গ্যাস সিলিন্ডার রাখা আছে একটা কমপার্টমেন্টে, ওই কমপার্টমেন্টে আমি আসছিলাম, সেখানে আমি দেখি একটা জ্বলন্ত স্টোভ নিয়ে উঠেছে। অবশ্য সিলিন্ডারের মালিক বলল যে সিলিন্ডারটি খালি। যদি ওই গ্যাস সিলিন্ডার লিক করে তাহলে গাড়িতে অগ্নি কান্ড ঘটতে পারে। আমি একজন টি. টি. কে বললাম আপনারা ওই জলন্ত স্টোভ নিয়ে গাড়িতে উঠতে দিচ্ছেন? তার উত্তর-এ তিনি বললেন যে না দিয়ে উপায় নেই, ওদের কিছু বলার উপায় নেই, ওদের ইউনিয়ন আছে। এই গাড়িতে সিলিন্ডার নিয়ে যাওয়ার ব্যবস্থাটা সব জায়গায় আছে। আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে এটা রেলের ব্যাপার ঠিকই কিন্তু যদি কোনও ঘটনা ঘটে তাহলে সেটা সরকারের দায়িত্বে এসে পড়বে। সেই জন্য আমি আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই এটাকে কি ভাবে বন্ধ করা যায় তার জন্য চিন্তা ভাবনা করতে বলছি।

**শ্রী মদন বাউরী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বাঁকুড়া সম্মিলনী মেডিক্যাল কলেজ হাসপাতালে রোগীদের অবস্থা অত্যন্ত সঙ্কটজনক। ওই হাসপাতালে শয্যা সংখ্যা কম থাকার জন্য একটা বেডে দুজন করে রোগীকে থাকতে হয়। সেখানে রোগীদের থাকার অবস্থা খুব খারাপ। আমি স্বাস্থ্য মন্ত্রীকে জানাচ্ছি আপনি যে নিয়ম মতো খাবার রোগীদের দেন সেটা তারা ঠিকমতো পায় না। যার ফলে রোগীদের অনেক কষ্টে পড়তে হয়। তাই আমি স্বাস্থ্য মন্ত্রীকে অনুরোধ করব এই ব্যাপারে সুব্যবস্থা করা হোক।

## Zero Hour

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি জিরো আওয়ারে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে বলব বলে আগে থেকে আপনাকে বলে রেখেছিলাম। কিছুক্ষণ আগে আমাদের শিক্ষামন্ত্রী সামান্য আলোকপাত যে বিষয়ে করলেন সেটা হচ্ছে যে প্রশ্ন পত্রের উত্তরপত্র রাস্তায় পাওয়া যাচ্ছে এবং তিনি বলেছেন এফ. আই. আর. করা হয়েছে আগে থাকতে। কিন্তু গুরুত্বপূর্ণ বিষয় হল এই শিক্ষামন্ত্রক কি ধরনের অপদার্থ দেখুন। মাধ্যমিক পরীক্ষায় বাংলার দ্বিতীয় পত্রে পরীক্ষার্থীরা তৈরি হয়েছে এসেছে, যখন প্রশ্নপত্র পেল তখন দেখা গেল ভূগোলের প্রশ্ন। এটা যদি শিক্ষামন্ত্রী এড়িয়ে যান এই কথা বলে যে ডায়রি করা হয়েছে তাহলে কি হবে? একটা সাবজেক্টের জায়গায় যদি আরও একটা সাবজেক্টের প্রশ্নপত্র দিয়ে দেওয়া হয় তাহলে পরীক্ষার্থীদের কি অবস্থা দাঁড়ায় স্যার আপনি ভাবুন। পরীক্ষার্থীরা এত দিন ধরে একটা প্রশ্ন পত্র তৈরি করে মানসিক প্রস্তুতি নিয়ে পরীক্ষা দিতে এল তারপর দেখল অন্য প্রশ্ন পত্র তাহলে অবস্থা কি রকম হবে আপনি চিন্তা করুন। এর উত্তর মাননীয় মন্ত্রী মহাশয় কি দেবেন? তিনি তো এখন ৬৫ থেকে ৬০ বছর করার জন্য মানসিক যন্ত্রণায় ভুগছেন আমরা জানি। যারা এই ব্যাপারে দায়ী তাদের ধরে শিক্ষামন্ত্রী মহাশয় তাদের কোথাও বদলি করতে পারেন নি। শিক্ষামন্ত্রকে এই ব্যাপারে যারা দায়ী, যাদের দৌরাত্মে আজকে শিক্ষা দপ্তরের এই অবস্থা তিনি যেন তাদের ধরার ব্যবস্থা করেন এবং তিনি যেন এই ব্যাপারে দৃষ্টি দেন। প্রশ্নপত্রের ব্যাপারে যেটা হয়েছে অর্থাৎ বাংলা সেকেন্ড পেপারের জায়গায় ভূগোল প্রশ্নপত্র দেওয়া হয়েছে এই ব্যাপারে শিক্ষা মন্ত্রীর কাছ থেকে আমি বিবৃতি দাবি করছি। তিনি এই হাউসে আছেন, এই ব্যাপারে তিনি একটা বিবৃতি দিন, তাহলে বাংলার মানুষ জানতে পারবে প্রকৃত অবস্থাটা কি।

**মিঃ স্পিকার ঃ** তুহিন বাবু, আপনার জিরো আওয়ার মেনশন হবে না, আপনি সাবজেক্ট মেনশন করেন নি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি আজকে জিরো আওয়ারে দাঁড়াচ্ছি মূলত আপনাকে ধন্যবাদ দেবার জন্য। তার কারণ গতকাল আপনার উদ্যোগে আমাদের অ্যাসেম্বলিতে ইমুনাইজেশনের উপরে একটি সেমিনারের আয়োজন হয়েছিল। শিশুদের ক্ষেত্রে যে যে প্রতিষেধক টিকা ব্যবহার করা উচিত সেই ব্যাপারে আমাদের জ্ঞান অনেকটা বেড়েছে এবং সেই সঙ্গে বেড়েছে সচেতনতা। আপনার অ্যাওয়ারনেস থেকেই সেটা বেড়েছে। আর একটা কথা জানতে

পারলাম, ইউনিসেফের ভদ্রমহিলা যিনি এসেছিলেন তিনি বললেন যে, পশ্চিমবাংলায় শিশু মৃত্যুর হার এখন প্রতি হাজারে বাহাত্তর এবং এটা ভারতবর্ষের অধিকাংশ রাজ্যের থেকে বেশি। আমরা দাবি করি পশ্চিমবাংলা এগিয়ে আছে অথচ এখানেই বেশি শিশু মারা যাচ্ছে। এই যে ইমুনাইজেশন প্রোগ্রাম, এটাতে অন্যান্য রাজ্য থেকে আমরা পিছিয়ে আছি। গতকাল মুখ্যমন্ত্রী তাঁর বক্তৃতায় সেটা স্বীকার করেছেন এবং বলেছেন যে এই ব্যাপারে আমাদের ল্যাপ্স আছে। আমাদের মহিলাদের মধ্যে নিরক্ষরতা বেশি, ট্রিপল এন্টিজেন বা অন্যান্য তিনটি রোগের জন্য যে টিকা নিতে হবে সেটা নেওয়া হয় না। এখানে স্বাস্থ্যমন্ত্রী উপস্থিত আছেন, আমাদের রাজ্যে কুড়ি হাজার হেলথ ওয়ার্কার এবং ভিলেজ ওয়ার্কার রয়েছেন, তা সত্ত্বেও কেন অন্য রাজ্য থেকে আমরা পিছিয়ে আছি এটা তাঁর কাছ থেকে জানতে চাই। কেন এই শিশু মৃত্যুর হারকে এক হাজারে বাহাত্তর থেকে কমিয়ে তিরিশ করতে পারছি না? আমি এই ব্যাপারে স্বাস্থ্য মন্ত্রীকে দৃষ্টি দিতে বিশেষ ভাবে অনুরোধ করছি।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় স্পিকার মহোদয়, আমি মাননীয় সদস্য সৌগত রায়কে ধন্যবাদ দিচ্ছি। একটি খবর আমাদের ইউনিসেফের প্রতিনিধি বলেন নি, সেটি হল এই ভারতবর্ষে গড় মৃত্যুর হার হল শতকরা ৯৫ জন। সুতরাং আমরা কয়েকটি রাজ্যের পিছনে আছি তা ঠিক নয়। ভারতবর্ষের বেশির ভাগ রাজ্য এখনও আমাদের পিছনে আছে। আমি যে কথাটি বললাম, গতকালকেও আমি বক্তব্যের মধ্যে বলেছি, যে কথাটি উনি স্বীকার করলেন — আমাদের সচেতনতা বেড়েছে। স্বাস্থ্য কর্মীদের বাড়িতে বাড়িতে যাওয়ার কথা, গ্রামে গ্রামে যাওয়ার কথা। আমাদের প্রতিনিধিরা যাঁরা আছেন, পঞ্চায়েত প্রতিনিধি, সভাপতি এঁদের সই নিয়ে আসার যে কাজটা আমরা করেছি, যে কাজটা এতদূর থেকে সম্ভব নয়। সেজন্যই প্রতিটি কমিটির সাথে পঞ্চায়েত, পৌরসভা এবং আমাদের এম. এল. এ.দের প্রত্যেকটি জেলা হাসপাতালে, মহকুমা হাসপাতালে, আমাদের গ্রামীণ হাসপাতালে, স্টেট জেনারেল হাসপাতালে, আমাদের প্রত্যেকটি প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রে, সহায়ক স্বাস্থ্য কেন্দ্রে এবং উপ কেন্দ্রে পর্যন্ত তাঁরা ইন্টারভেন করতে পারেন। আমার মনে হয় তাঁরা এই ইন্টারভেনশনের কাজটা করেন না। আমি এই হাউসে এ সম্পর্কে তিনবার বলেছি — তবুও বলছেন, আপনারা জানেন না? এই হাউস থেকে লিখিত ভাবে ডিস্ট্রিবিউট পর্যন্ত করা হয়েছে এবং বলা হয়েছে যে এটা আপনাদেরই করতে হবে। কোনও কিছু পড়াশুনা করেন না। আপনাদের পড়াশুনার অভ্যাস কম। আমার মনে হয় আপনাদের ইন্টারভেনশনটা কম।

[2-50 — 3-00 P.M.]

**শ্রী অমর ব্যানার্জি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে অত্যন্ত গুরুত্বপূর্ণ এবং বিশেষ জরুরি একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন স্যার, কেন্দ্রে নূতন সরকার আসার পরে পশ্চিমবঙ্গ সরকারের নেতৃত্বে পশ্চিমবঙ্গে রুগ্ন ও বন্ধ কারখানা খোলার জন্য একগুচ্ছ প্রস্তাব কেন্দ্রীয় শিল্পমন্ত্রীর এবং অর্থমন্ত্রীর কাছে দেওয়া হয়েছে। সেই একগুচ্ছ প্রস্তাবের উত্তরে মাননীয় অর্থমন্ত্রী এবং শিল্পমন্ত্রী বলে দিয়েছেন পশ্চিমবঙ্গে আর বন্ধ ও রুগ্ন শিল্প খুলতে পারবে না। আমি হাওড়া জেলার লোক, হাওড়ায় বহু কারখানা বন্ধ। গতকাল খবরে জানতে পারলাম যেই ইন্ডিয়া মেশিনারি খুলতে পারবে না। একথা কেন্দ্রীয় সরকার

পরিষ্কার ভাবে বলে দিয়েছে রাজ্য সরকারকে। বেঙ্গল পটারিজের ক্ষেত্রেও কেন্দ্রীয় সরকার পরিষ্কার ভাবে বলে দিয়েছে যে, বেঙ্গল পটারিজের দরজা তারা খুলতে পারবে না। মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে, আর কতদিন বন্ধু সরকারের প্রতি মোহ আপনাদের থাকবে? এইবার বন্ধু সরকারের প্রতি মোহ পরিত্যাগ করে কেন্দ্রের বিরুদ্ধে রাস্তায় নামুন এবং জনসাধারণকে নিয়ে কেন্দ্রের বিরুদ্ধে রাস্তায় নামুন।

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। পর্যটন মন্ত্রী মহোদয় নিশ্চয় অবগত আছেন যে, তিনি সুন্দরবনের পিয়ালীতে একটা পর্যটন কেন্দ্র খোলার কথা ঘোষণা করেছেন। সুন্দরবনের প্রকৃত জায়গা যেখানে সব রকম দিক থেকে প্রাকৃতিক পরিবেশ মনোরম চিত্তহরকর এবং মনোমুগ্ধকর দৃশ্য আছে প্রকৃতির খেলা ঘর কলস দ্বীপ। কিন্তু সেখানে না করে তিনি পিয়ালী থেকে ৫০ কিলোমিটার দূরে অম্বিকা নগরের একটা স্লুইস গেট আছে, সেখানে একটা ফাঁকা জায়গা কোনও প্রকার দৃশ্য নেই সেই জায়গায় করবার সিদ্ধান্ত নিয়েছেন। এরজন্য পিয়ারলেস থেকে ২০০ কোটি টাকা আর তাঁর দপ্তর থেকে নাকি ৬০ কোটি টাকা দিয়ে একটা পর্যটন কেন্দ্র করতে যাচ্ছেন। সেখানে তাল পাতা খর পাতা বিছিয়ে ডাল, ভাত করে নাকি খাওয়ানো হয়েছে। সুন্দরবনের মানুষ আমরা, আমি আপনার কাছে অনুরোধ করতে চাই যে, সুন্দরবনের পিয়ালীতে যদি পর্যটন কেন্দ্র খোলার পরিকল্পনা করেই থাকেন তা হলে পিয়ালীর উত্তর ভাগে প্রফুল্ল সরোবরে ১০০ গজ চওড়া এবং ৩ মাইল লম্বা সেখানে করতে পারেন অথবা কলস দ্বীপ বা জম্বু দ্বীপে করতে পারেন। কিন্তু অম্বিকা নগরে একটা ফাঁকা জায়গা সেখানে এই পর্যটন কেন্দ্র করবেন না। লক্ষ লক্ষ কোটি কোটি টাকা এরজন্য নষ্ট করবেন না।

## LAYING OF REPORT

### Presentation of the First Report of Subject Committee on Panchayat, 1990-91

**Shri Hrishikesh Maity :** Sir, with your permission, I beg to present the First Report of the Subject Committee on Panchayat, 1990-91.

## VOTING ON DEMAND FOR GRANTS

### DEMAND NO-57

**Mr. Speaker :** There are 5 cut motions on this Demand. All the cut motions are in order.

**Shri Saugata Roy :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/-

**Shri Apurbalal Majumdar :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/-

**Shri Sultan Ahmed :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/-

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সমবায় মন্ত্রী ১৯৯০-৯১ সালের তাঁর বিভাগীয় ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন ৪০ কোটি ৩০ লক্ষ ৪৪ হাজার টাকা। এই এত টাকা আপনার দপ্তর তো খরচ করতে পারবে না এবং অর্দ্ধেক টাকা চুরি হয়ে শেষ হয়ে যায়। সেই কারণেই এই দপ্তরের ব্যয় বরাদ্দকে আমি সমর্থন করতে পারছি না। আপনি বলেছেন রাজ্যে সমবায় আন্দোলনের পরিকাঠামোর আমূল পরিবর্তন ঘটাতে এবং সরকারের ঘোষিত নীতি অনুসারে সমাজের দুর্বলতর শ্রেণীর জনগণের আর্থিক সহায়তার সংস্থান করতে বেশি মাত্রায় আর্থিক সংস্কার করা হয়েছে যাতে দুর্বলতর শ্রেণীর মানুষ অধিকমাত্রায় অর্থনৈতিক সুযোগ সুবিধা পেতে পারেন।

আমি যে প্রসঙ্গে বলছিলাম সমবায় দপ্তরের ব্যাপারে এই দপ্তরের জন্য এত টাকা প্রয়োজন কিন্তু সেখানে চলছে কিভাবে আমরা দেখেছি যে অন্ধ মানুষ রাস্তায় চলে তার হাতে একটা লাঠি থাকে, সেই লাঠিটা ঠুকে সে চলে, যে ভাবে লাঠিটা তাকে নির্দেশ দেয় সেই মতোই অন্ধ মানুষটা চলে। আমাদের সমবায় মন্ত্রী অন্ধ মন্ত্রী, হাতে তার সি. পি. এম.-র লাঠি, সেই সি. পি. এম.-র লাঠি অন্ধমন্ত্রীকে যেভাবে যেতে বলে সেই ভাবে উনি চলেন। এই দপ্তরে দলীয় ক্যাডার এবং সি. পি. এম. ক্যাডারে ভর্ত্তি করার সুযোগ দিচ্ছে এবং বিপণনগুলিতে যা ১২টা বাজার তা বাজিয়ে দিয়েছেন। আমি পরিকল্পনার কথায় আসি ৮৩ সালের যে সমবায় আইন আছে, সেই আইনে একটা অদ্ভুত আইন আছে প্রতি বছরে সাধারণ সভা আবশ্যিক, আবার পরিচালক মন্ডলীরও দীর্ঘ দিন ক্ষমতা কুক্ষিগত করার সুযোগও আছে। যেখানে আইনে বলছে যে পরিচালক মন্ডলীকে ইলেকশন করতে হবে, নূতন করে ফ্রেশ করে, আবার সেই পরিচালক মন্ডলীরও ক্ষমতা কুক্ষিগত করে রাখার সুযোগ আছে। তার ফলে দেখা যাচ্ছে যে একদিকে বামফ্রন্টের সুনিপুণ প্রতিষ্ঠিত ক্ষমতা ও দলীয় প্রভূত্ব চলছে এবং অপর দিকে সাধারণ মানুষেরা অবহেলিত হচ্ছে। যেমন আমি দেখছি স্টেট ব্যাঙ্ক স্টেট কো-অপারেটিভ লিঃ, ওয়েস্ট বেঙ্গল স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্ক লিঃ, হাওড়া ডিস্ট্রিক্ট সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাঙ্ক লিঃ, এই সমস্ত ব্যাঙ্কগুলি যেভাবে চলে, এবং সমবায় ব্যাঙ্কগুলিকে আমরা যে অবস্থায় দেখি সেটা সত্যিই সমবায় আন্দোলনের পক্ষে লজ্জাজনক কারণ। ক্ষুদ্র প্রান্তিক চাষীরা আজকে অবহেলিত, আপনার দপ্তরের থেকে ওদের কাছে প্রয়োজনীয় যে সার, বীজ তা আজকে সমবায় কৃষি বিপণনের সমিতির মাধ্যমে পৌঁছাচ্ছে না। আপনি ঠান্ডা ঘর থেকে বেরিয়ে একবার দেখে আসুন বামফ্রন্ট সরকারের পরিচালিত যে সমস্ত সমবায় সমিতির দোকানগুলি আছে সেখানে কিন্তু আপনাদের জিনিস বিক্রি হচ্ছে না, সমিতির কাছাকাছি এই শাসক দলের আরও কিছু দোকান আছে, সেই দোকান থেকে এই চাষীরা মাল কিনছে। যেহেতু সমবায়ের দোকান থেকে মাল পাচ্ছে না। আমি মন্ত্রীকে বলব, সমবায় আন্দোলনের কথা বলব, কৃষি বিপণন সমিতি থেকে এই সমস্ত জিনিসগুলি দিন, না

হলে এই বিপণনের কাছাকাছি যে সমস্ত দোকানগুলি আছে সেখান থেকে মাল কিনলে আমার মনে হয় প্রান্তিক চাষীরা তারা সুযোগ পাচ্ছে না। স্যার, আপনি জানেন যে ফসল কাটার সময় গুদাম ঘরের দরকার হয়, কিন্তু গুদাম ঘরের যথেষ্ট অভাব আছে, গুদাম ঘরে যদি মাল না রাখা যায় তাহলে কম দামে সেটা বিক্রি করতে হচ্ছে। এই ব্যাপারে বিপণন সমিতিরও কোনও সামগ্রিক ভূমিকা নেই। আমি মন্ত্রীকে অনুরোধ করব এই ব্যাপারে আপনি একটু নজর দিন। স্যার, আপনি আশ্চর্য হয়ে যাবেন, উদয়নারায়ণপুরে কোল্ড স্টোরেজ-এর ব্যাপারে সেখানে সরকারি আইন অনুযায়ী তদন্ত হল, মন্ত্রী মহাশয় বললেন সেই তদন্তের রিপোর্ট কি, কোনও অ্যাকশন নেওয়ার কথা থাকলে সেক্ষেত্রে আপনি অ্যাকশন নেবার ব্যবস্থা করুন। আপনার উদয়নারায়ণপুরের ক্ষেত্রে কোথায় অসুবিধাটা আছে আমি জানি, এমন প্রভাবশালী শাসকদল বসে আছে যে তাদের বিরুদ্ধে ব্যবস্থা নিলে আপনি এসে দেখবেন আপনারও চেয়ার খালি হয়ে গিয়েছে। যদি আপনার দল উদয়নারায়ণপুরের কোল্ড স্টোরেজ সম্বন্ধে বলতে চায় — কৃষি সমবায় সমিতির ক্ষেত্রে যেটা আমরা দেখেছিলাম — চিন এবং পাকিস্তানের যুদ্ধের পর মানুষের মধ্যে পণ্য কেনার একটা প্রবণতা জানিয়ে ছিল যে এদের থেকে পণ্য কেনা যাবে, সেই জিনিসটা সুদীর্ঘ ১৩ বছরে দেখলাম এর ইতিহাসটা প্রশাসনের ইতিহাস, ব্যর্থতার ইতিহাস, কুশাসনের ইতিহাস।

[3-00 — 3-10 P.M.]

সেই ক্ষেত্রে এখন সাধারণ ক্রেতারা এইগুলিকে এড়িয়ে চলেন। এঁদের কাজ কি? বেশির ভাগ কর্মচারীই বসে আছে। রেশনের জিনিস কেনে। তাও দেখি সমবায় এবং খাদ্য দপ্তরকে চোখ রাঙ্গিয়ে তাঁরা কারবার গোটাতে সচেষ্ট হন। আপনারা স্লোগান দিয়েছিলেন ১৪টি জিনিস রেশনিং এর মাধ্যমে সরবরাহ করতে হবে। এই স্লোগানগুলি দীর্ঘ দিনের স্লোগান। পশ্চিমবাংলার মানুষ গ্রামে, গঞ্জে, হাটে, বাজারে এই স্লোগানগুলি শুনেছে। কিন্তু আজকে আমি মাননীয় মন্ত্রিমহাশয়কে জিজ্ঞাসা করি যে, এই ক্রেতা সমবায় সমিতিগুলি কেন জিনিস সরবরাহ নিশ্চিত করতে পারছেন না? সেখানে চোদ্দটি নিত্য প্রয়োজনীয় জিনিস আপনার ক্রেতা সমবায় সমিতি বিপণন সমিতিগুলির মাধ্যমে কেন পৌঁছে দিতে পারছেন না? আজকে আপনি বলুন, হাওড়া থেকে প্রভাবশালী মার্কসিস্ট কমিউনিস্ট পার্টির এম. এল. এ.-রা সমবায় আন্দোলনে এগিয়ে নিয়ে যাবার চেষ্টা করেছিলেন। হাওড়ার হোলসেলার দীর্ঘ দিন ধরে বন্ধ হয়ে আছে কেন? কোন যুক্তিতে এই হাওড়ার হোলসেলারগুলি খোলা হচ্ছে না? কোনও স্বার্থ জড়িয়ে আছে সেখানে? আমি জানতে চাইছি আপনার কাছে, যে আপনার সময় নেই, সময় নষ্ট করবার কিন্তু বিধানসভার মাননীয় সদস্য যাঁরা সমবায় আন্দোলনের ধারক, বাহক বলে নিজেদের জাহির করেন তাঁরাও হাওড়াতে হোলসেলারগুলি খুলতে পারলেন না। আজও অবধি বন্ধ আছে। এর উত্তর আপনি দেবেন? আমরা দেখছি যে, দুর্নীতিপরায়ণ সমবায় সমিতিগুলিতে অনেক অসৎ পরিচালকমন্ডলী আছে। অনেক অসৎ পরিচালকমন্ডলী আছে যাঁদের বিরুদ্ধে এফ. আই. আর. করা হয়। সেই অসৎ পরিচালকমন্ডলীদের কোনও অজ্ঞাত কারণে পুলিশ দিয়ে চেপে দেওয়া হয়? বলা হয় যে, এখন অনুসন্ধান করো না এঁদের দিনের পর দিন দুর্নীতি পরায়ণ প্রবণতা বাড়বে কি বাড়বে না, আপনি বলুন। এফ.

আই. আর. করা কতকগুলো কেস আপনার দপ্তরে আছে? আপনি এর উত্তর দিতে পারবেন? এফ. আই. আর. ব্যাপারটাকে কোনও অবস্থায় নিয়ে এসে ফেলেছেন? আজকে মানুষ তা জানতে চাইছেন। এফ. আই. আর. বলে প্রকৃত ব্যবস্থা নিতে পারবেন — সৎ সাহস আছে? আপনি দৃষ্টান্ত স্থাপন করতে পারবেন? এই ক্ষেত্রে আপনি নীরব দর্শক ছাড়া আর কিছু হতে পারবেন না। এত অন্ধ মন্ত্রীর অবস্থা, মন্ত্রী অন্ধ আর সি. পি. এম. হচ্ছে লাঠি, লাঠি যেভাবে নিয়ে যাচ্ছে অন্ধ মন্ত্রীও সেদিকে যাচ্ছে। আপনি বলুন, হাওড়া জেলা সমবায় ব্যাঙ্কে লক্ষ লক্ষ টাকা নয় ছয়ের ইতিহাস আছে। এফ. আই. আর. আছে, আপনি কি ব্যবস্থা নিয়েছেন? মাননীয় মন্ত্রী আপনি দয়া করে বলবেন? আপনার দপ্তরের অফিসারদের গাফিলতির জন্য অনেক সময় কেসগুলি পারস্যু হয় না। আপনার দপ্তরের অফিসারদের আরও এই বিষয়ে তৎপর হতে হবে। কাজের সুযোগ করে দেওয়া দরকার। পরিচালকমন্ডলীতে অনেক অসৎ লোক ঢুকে গেছে। এটা আপনার দেখা দরকার। ছোটবেলায় একটা গল্প পড়েছিলাম — আপনার দপ্তর দেখে সেই কথাটাই মনে পড়ে যায়, " মজার দেশে মজার কথা, বলব কত আর, চোখ খুললে যায় না দেখা বুঝলে পরিষ্কার"। আপনার দপ্তরও হচ্ছে তাই। এত সুন্দর, সচেতন এই দপ্তর। এরপর আবাসন দপ্তর সম্বন্ধে বলি, এই দপ্তরের আইন বলে কিছু আছে এতো মনে হয় না। আইনে বলছে যে আবাসন সমিতি পিছু একটা প্রোজেক্ট থাকবে। আমি যদি নাম করি তাহলে বিধানসভার সদস্য জড়িয়ে পড়বেন, এমন কি আপনারও চেয়ার রাখা মুশকিল হয়ে যাবে। আমি শুধু বলছি, একটা প্রোজেক্ট আবাসন পিছু থাকা উচিত। ভারত হাউসিং কো-অপারেটিভ, বন্ধুমহল হাউসিং কো-অপারেটিভ এই দুটোর ক্ষেত্রে একটু তদন্ত করে দেখবেন, কতকগুলি প্রোজেক্ট অনুমোদনের জন্য আপনার দপ্তরে দিয়েছে? যদি একাধিক প্রোজেক্টের অনুমোদন দিয়ে থাকুন, কেন দিয়েছে? তার কারণটা বিশ্লেষণ করবেন। বিশ্লেষণ করলে চোখ বুজলে পরিষ্কার দেখতে পাবেন।

এই অবস্থায় সমবায় আইনে, আবাসন সমিতিতে সদস্যের যোগ্যতা ও আয়ের সীমা অনুযায়ী সদস্যীকরণের ব্যবস্থা নেই, কিন্তু প্রকৃত পক্ষে সেটা থাকা উচিত। সদস্যার যোগ্যতা ও আয়ের সীমা অনুযায়ী যদি সদস্যীকরণের ব্যবস্থা হয়, তাহলে অসাধু পরিচালকমন্ডলী এটা নিয়ে খেলতে পারবে না। আমরা দেখেছি অনেক সময় অসাধু পরিচালকরা স্বল্প আয়ের সদস্যদের মূল্য কম দেখিয়ে দামী প্লট ও ফ্ল্যাট তৈরি করে আসছে এবং সুযোগ পেলে নিজেদের লোকদের মধ্যে বিক্রি করছে, এই অবস্থা ভূরি ভূরি আছে। আপনি যদি প্রমাণ চান, তাহলে আপনি আমাকে সময় দেবেন, আমি আপনাকে প্রমাণ দিয়ে দেব। আমরা দেখেছি হাওড়া হাউসিং কো-অপারেটিভ, ভারত হাউসিং কো-অপারেটিভ, এই সমস্ত ক্ষেত্রে অর্থ ও সম্পদ ভুলুণ্ঠিত হচ্ছে। দক্ষিণ পশ্চিম সমবায় সমিতির হাওড়ায় যে আবাসন সমিতি আছে তাদের কার্যকলাপ আরও বিচিত্র। বামফ্রন্টের কতিপয় প্রভাবশালী মহল, এম. এল. এ.-রা সব পরিচালক। সদস্য গ্রহণ করা হল, কিন্তু তাদের নাম পর্যায়ক্রমে পাঠালো না, অনুমোদনের পরও পর্যায়ক্রমে নাম পাঠালো না। অনেক ক্ষেত্রে টাকা জমা পড়ল, কিন্তু যখন অনুমোদন পেল না, তখন সেই টাকা ফেরত চলে গেল। এতগুলো বছর টাকাটা পরিচালকরা সুদে খাটালেন, এই ঘটনা দিনের পর দিন চলছে, এই বিষয়ে সচেষ্ট হওয়া দরকার। এই ব্যাপারে আমি তদন্তের দাবি করছি, এই ব্যাপারে প্রশাসনিকরা বিচার বিভাগীয় তদন্ত করুন। আমি

জোরের সঙ্গে বলতে পারি, এই ব্যাপারে তদন্ত করলে অনেক রুই, কাৎলা জালে ধরা পড়বে। আমরা কি দেখছি? আমরা দেখছি যে বামফ্রন্ট সরকারের ১৩ বছরের রাজত্বকালে মুনাফা লুঠছে একজন বা দুজন মালিক, যারা বেনামে প্রচুর টাকা করেছে। এইচ. সি. সি. পাতাল রেলের এদের অধীনে একটা ইঞ্জিনিয়ারিং সমবায় সমিতি আছে। এদের চেয়ারম্যান, সেক্রেটারিরা প্রতি বছর লক্ষ লক্ষ টাকা আয় করছে, আর কয়েকজন বেতনভুক্ত সদস্য করে রেখেছে। আপনি খোঁজ নিয়ে দেখবেন, আমার কথার পেছনে সত্যতা আছে কি না? কয়েকজনকে সদস্য হিসাবে দেখানও হয়েছে এবং স্বনামে, বেনামে তারা এটা চালাচ্ছে। সেইজন্য বলছিলাম দুর্নীতির বাস্তু ঘুঘু তৈরি করেছেন, এত টাকা দিয়ে করবেনটা কি? এত টাকাতো সমবায় আন্দোলনের কাজে লাগবে না। কৃষিঋণ মকুবের ঘটনাটা তো অদ্ভুত। আপনারা বলতেন দুনিয়ার শ্রমিক এক হও, দুনিয়ার কৃষক এক হও, কিন্তু আপনারা ভাবতে পারেন নি যে রাজীব গান্ধী চলে যাবে, তাহলে আপনারা বলতেন না, যে কৃষিঋণ মেটানো হবে। মুশকিল হয়ে গেছে আপনাদের বন্ধু সরকার দিল্লিতে এসে গেছে এবং তারা ১০ হাজার টাকা পর্যন্ত ঋণ মকুবের কথা ঘোষণা করে দিয়েছে। আপনারা দাঁড়িয়ে বলেছিলেন আমরা চাষীদের বন্ধু, আমরা সঙ্গে সঙ্গে আপনাদের কথা মেনে নিয়েছি। কিন্তু আপনারা এতবড় অপদার্থ, যে আজকে সেই কৃষকদের নিয়ে ছেলেখেলা করছেন, আজও আপনারা সেই কৃষিঋণ মকুবের কথা ঘোষণা করতে পারেন নি, দিল্লি থেকে যেটা ঘোষণা করা হয়েছে, আপনারা সেটা পারছেন না। এই কৃষিঋণ মকুবের জন্য ১৩৯.৯৯ কোটি টাকা ধরা হয়েছে যেটা টাকায় অনেক দেখানো হয়েছে, কিন্তু জিজ্ঞাসা করা হলে বলছেন কই, এখনও চিঠি আসে নি। চিঠিটা আপনারা দিল্লি থেকে নিয়ে আসতে পারছেন না। এদিকে সকাল বেলায় আমাদের মুখ্যমন্ত্রী এখানে ব্রেকফাস্ট করেন এবং দিল্লিতে গিয়ে সেদিন ডিনার করেন, কিন্তু উনি মধু দন্ডবতের কাছ থেকে চিঠিটা নিয়ে আসতে পারছেন না। আপনারা যদি না পারেন, বলুন না আমরা করে দিচ্ছি। কিন্তু আপনারা এটা চান না মেটাতে, কৃষকদের আপনারা আর ভাঁওতা দেবেন না। এখন দেখা যাচ্ছে আপনারা ১২ বছরে শুধু খালি বুলি, বুলি আর ভিক্ষের ঝুলি নিয়ে ঘুরেছেন। তাহলে আপনারা কৃষকদের বন্ধু কোথায়। আপনারা তো বলেন, যে আমাদের সরকার গরিবের সরকার, এখন তো দেখা যাচ্ছে ১২ বছরে শুধু কেন্দ্র দিচ্ছে না বলে চালিয়ে গেলেন। আর আপনাদের বিরুদ্ধে আন্দোলন করতে গেলেই গুলি করে মারছেন। এইভাবেই আপনারা চালিয়ে যাচ্ছেন।

[3-10 — 3-20 P.M.]

কৃষকদের ব্যাপারে সচেষ্ট হোন, আপনি কাজ চালান, আপনার দপ্তরের পারদর্শিতা দেখান। আপনার দপ্তর যদি এতই পারদর্শী হয় তাহলে ফিশারী সমবায় সমিতি, হ্যান্ডলুম উইভার সমবায় সমিতি এবং দুগ্ধ সমবায় সমিতি এই তিনটিকে আপনার হাতে রাখলেন না কেন? আপনার দপ্তরের এত পারদর্শিতা থাকা সত্ত্বেও দক্ষ অফিসার থাকা সত্ত্বেও এই তিনটি সমবায় সমিতিকে অন্য ডিপার্টমেন্টকে দিয়ে দিলেন কেন? এটা জানার আমাদের প্রয়োজন আছে। আর আপনাকে বলব শুধু নিচের তলার অফিসারদের হঠাৎ হঠাৎ আপনি বদলি করছেন আপনার পছন্দ না হলে। তাদের সুযোগ সুবিধার প্রয়োজন আছে, তাদের ছেলেমেয়েরা

লেখাপড়া শিখছে, ফেডারেশনের ক্ষেত্রে ছেড়ে দিন, আপনারা সেটা করবেন, সেই দৃষ্টিভঙ্গি নিয়ে আপনারা এসেছেন, কিন্তু যারা নিচের তলার অফিসার তাদের দেখছি হঠাৎ হঠাৎ করে পছন্দ না হলে পশ্চিম দিনাজপুরে যাও, বীরভূমে যাও এই মনোভাব দেখাচ্ছেন। এর ভূরি ভূরি প্রমাণ আছে। এই মনোভাব আপনি ত্যাগ করুন। এই জিনিস যদি চলতে থাকে তাহলে আপনি কাজ চালাতে পারবেন না। আমি তাই মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে এই অনুরোধ করছি আপনার সমবায় দপ্তর সমবায় আন্দোলন সম্পর্কে পশ্চিমবঙ্গের মানুষ যেন অত্যন্ত গর্বের সঙ্গে বলতে পারে যে আমরা সারা ভারতবর্ষে এই সমবায় আন্দোলনের ক্ষেত্রে একটা দৃষ্টান্ত স্থাপন করতে পেরেছি। কিন্তু প্রকৃতপক্ষে দুর্নীতি দূর করতে না পারলে এই দৃষ্টান্ত স্থাপন করতে পারবেন না। যে সব জায়গায় করাপশন ঢুকে গেছে, বাস্তু ঘুঘুদের বাসা যে সব জায়গায় হয়ে রয়েছে সেগুলি ভাঙ্গবার চেষ্টা করুন। এগুলি সত্য নয় এই মনোভাব গ্রহণ করলে সমবায়ের দুর্নীতি দূর করা যাবে না। হাওড়ার হোলসেলের কথা যেটা বললাম আপনি সেই ব্যাপারে কতটা সচেষ্ট হয়েছেন বলুন। আপনি ৩ বছর এসেছেন, কেন হাওড়ার মানুষ এখান থেকে বঞ্চিত হচ্ছে। যে সমস্ত করাপশন, দুর্নীতি, চুরিগুলি আপনার দপ্তর সম্পর্কে ধরা পড়েছে সি. পি. এমে.-র প্রভাবে আপনি তার বিরুদ্ধে কিছু করতে পারছেন না, ভয়ে সঙ্কুচিত হয়ে আছেন। কিন্তু তার মধ্য দিয়ে আপনাকে কাজ করতে হবে। সেই কাজ করার প্রবণতা মানসিকতা আপনি দেখান। আমরা জানি এই মানসিকতা দেখাতে গিয়ে বামফ্রন্টের একজন মন্ত্রী বলি হয়েছেন, রাইটার্স বিল্ডিংস থেকে তাঁকে বাই করতে হয়েছে। আমি আপনাকে সেলাম জানাব যদি আপনি চুরি দুর্নীতির বিরুদ্ধে লড়াই করতে পারেন। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সমবায় মন্ত্রী যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন সেই ব্যয় বরাদ্দের আমি বিরোধিতা করছি এইজন্য যে এত টাকার মধ্যে অর্ধেকের বেশি টাকা তছরূপ হবে, আর আপনি সি. পি. এম.-এর ভয়ে ঠান্ডা ঘরে বসে মিউ মিউ করবেন। আমি তাই এই ব্যয় বরাদ্দের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী পান্নালাল মাজি :** মাননীয় চেয়ারম্যান মহাশয়, একটা কথা বলতে ইচ্ছা করছে 'এ কি কথা শুনি আজ মন্থরার মুখে'। আমাদের বিরোধী দলের বন্ধুবর যেগুলি বলে গেলেন — একেবারে বীর গর্জনে দুর্নীতির বিরুদ্ধে সংগ্রাম ঘোষণা, আর দরিদ্র কৃষকদের ঋণ মকুবের ব্যাপারে যে ধরনের গর্জন করলেন তাতে একথা বলা ছাড়া আর আমার উপায় নেই। কারণ, ওদের ৪২ বছরের শাসনে চিৎ হাত ওরা কখনও উপুড় হাত করেন নি। ওরা গরিবদের কাছ থেকে নিয়েছেন, জিনিসের দাম বাড়িয়েছেন, তাদের কাছে কখনও উপুড় হাত করেন নি। ওরা এত নির্লজ্জ হয়ে গেছে যে ভাবা যায় না। ওরা দুর্নীতির বিরুদ্ধে জেহাদ ঘোষণা করেছেন, কিন্তু ওরা ভুলে গেছেন বোফোর্স, সাবমেরিন, হেলিক্যাপ্টার নিয়ে যে সব চলছে সেইসব কথা। এরপরেও ওরা এইসব কথা বলছেন। তবে একটা কথা ওদের বলি যে বামফ্রন্ট সরকারের যে ঘোষিত নীতি সেই অনুযায়ী সমস্ত কিছু তাঁরা করে চলেছেন। সমবায় দপ্তর তার বাইরে নয়। মাননীয় সমবায় মন্ত্রী যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন করে আমি কয়েকটি কথা বলতে চাই।

মাননীয় চেয়ারম্যান মহোদয়, "চোরের মায়ের বড় গলাই হয়"। এটাতে আমরা মনে কিছু করছি না।

**(এই সময় মাননীয় সদস্য শ্রী অম্বিকা ব্যানার্জি উত্তেজিত ভাবে কিছু চিৎকার করে বলতে বলেত হন্ত-দন্ত হয়ে সভায় প্রবেশ করেন।)**

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার।

**মিঃ চেয়ারম্যান ঃ** এখন বাজেট ডিসকাশন চলছে, এটা শেষ হবে, তারপর আমি দেখব। আপনি এখন বসুন। প্লিজ টেক ইওর সিট।

**শ্রী পান্নালাল মাজী ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, আমার যে সময়টুকু ওরা নষ্ট করলেন সেটা ওদের কাছ থেকে কেটে নিয়ে আমাকে দেবেন। যাই হোক, গরিবদের জন্য যখন এত জল ফেলছেন তখন এটা ভাল কথা। একটা নূতন জিনিস আমরা দেখলাম। আমাদের ইউনিভার্সাল মেম্বারশিপের কথাটা বোধ হয় আপনারা জানেন না। আপনারা চিরদিনই গরিবদের সমবায় আন্দোলন থেকে দূরে সরিয়ে রেখেছিলেন। আর জোতদার, জমিদার, পুঁজিপতিরাই এই কো-অপারেটিভ দখল করে মেরে খাচ্ছিল, গরিব বর্গাদার, পাট্টাদারদের ঢুকতে দিচ্ছিল না।

**(গোলমাল)**

**(এই সময় একাধিক মাননীয় কংগ্রেস (ই) সদস্যরা বলতে শুরু করেন।)**

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** স্যার, আমাকে একটু বলতে দিন।

**মিঃ চেয়ারম্যান ঃ** এখন বাজেট ডিসকাশন চলছে। ডিমান্ডটা যাতে পাশ হয় সেই জন্য আপনি ডিসকাশন চালিয়ে যেতে দিন। ওঁর বক্তব্য শেষ হলে আপনার বক্তব্য শোনা হবে। প্লিজ টেক ইওর সিট। আই উইল নট অ্যালাও অ্যাট দিস স্টেজ টু স্পিক দয়া করে আপনি এখন বসুন, আপনাকে বলার সুযোগ দেওয়া হবে।

**শ্রী পান্নালাল মাজি ঃ** মাননীয় চেয়ারম্যান, স্যার, আমি জানি না ওঁদের গায়ে এত লাগছে কেন। বাজেট বই যেটা দেওয়া হয়েছে সেটা বোধ হয় ওঁরা খুলেও দেখেন নি। সেটা খুলে দেখলে এই কথা বলতে পারতেন না। এই ইউনিভার্সাল মেম্বারশিপের মধ্য দিয়ে ১০ লক্ষ ৮ হাজার ভূমিহীনকে সদস্য করে দেওয়া হয়েছে। ৫০ টাকা করে তাদের শেয়ার আমাদের গভর্নমেন্ট দিয়ে দিয়েছে। চিরকালই এদের আপনারা দূরে সরিয়ে রেখে দিয়েছিলেন। ১ লক্ষ ৫০ হাজার পাট্টাদার, বর্গাদারদের ঋণ দেওয়া হয়েছে। বামফ্রন্ট সরকারের সমবায় নীতির মধ্য দিয়ে এটা কার্যকর করা হচ্ছে। কাজেই এই সব কথা আপনাদের মুখে শোভা পায় না। সেন্ট্রাল ব্যাঙ্কের ডিপোজিট বেড়েছে। হাওড়া ডিস্ট্রিক্ট সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাঙ্কের কথা বললেন। সেখানে ডিপোজিট লং টার্মে কনভারশন হয়ে গেছে এবং প্রায় ৮৫ লক্ষ টাকা ডিস্ট্রিক্ট স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্কে জমা দেওয়া হয়েছে।

[3-20 — 3-30 P.M.]

ঋণ মকুবের ব্যাপারে একটি কথা বলি। মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে হাওড়া ডিস্ট্রিক্ট সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাঙ্ক স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্কের ৮৫ লক্ষ টাকা পরিশোধ

করে দিয়েছে। এটা ডিপোজিটারদের টাকা। এখন যদি ঋণ মকুব করা হয় তাহলে গ্রাম লেভেলে টাকা আদায় হবে না, ডিপোজিটারদের টাকা মারা যাবে। ডিপোজিটারদের টাকা কিভাবে এ ক্ষেত্রে ফেরৎ দেবেন সেটা মাননীয় মন্ত্রী মহাশয় আশা করি বলবেন। মাননীয় চেয়ারম্যান মহাশয়, বিরোধী পক্ষের মাননীয় সদস্য অনেক বড় বড় কথা বললেন। আমি মাননীয় সদস্যকে শর্ট টার্ম এবং লং টার্ম লোনের ব্যাপারে ভারতবর্ষের পরিপ্রেক্ষিতে পশ্চিমবঙ্গের অবস্থাটা কি সেটা একটু বলি। শর্ট টার্ম লোনের ক্ষেত্রে এদের টার্গেট ছিল সারা ভারতবর্ষে কো-অপারেটিভের মধ্যে দিয়ে ৪ হাজার ১৫২ কোটি টাকা দেবেন। কিন্তু সেখানে প্রকৃত অবস্থাটা কি? অ্যাভারেজে দিতে পেরেছেন ২ হাজার ১৫৮ কোটি টাকা। সেই জায়গায় পশ্চিমবঙ্গে আমাদের টার্গেট ছিল ৭০ কোটি টাকার আর আমরা দিতে পেরেছি ৬৩ কোটি ১২ লক্ষ টাকা। যেখানে ৮৫ কোটি টাকা টার্গেট ছিল ৮৮/৮৯ সালে সেখানে সেই জায়গায় দেওয়া হয়েছে ৭২ কোটি ২৩ লক্ষ টাকা অর্থাৎ ৮৫ পারসেন্ট। অল ইন্ডিয়া অ্যাভারেজের থেকে বেশি। এখানে সমবায়ের কাজ কি ভাবে চলছে সেটা বোঝার ক্ষমতা স্যার, ওঁদের নেই এবং সে ইচ্ছাও নেই কারণ আমরা যে দৃষ্টিভঙ্গি নিয়ে সমবায় পরিচালনা করছি সেটা ওঁরা কোনওদিনই করেন নি। এরপর আমি লং টার্মের কথায় আসি। এ ক্ষেত্রে অল ইন্ডিয়াতে টার্গেটা ছিল ৮৬৬ কোটি টাকা ইনভেস্টমেন্ট করার কিন্তু সেখানে তা হয়েছে মাত্র ৪৮২ কোটি টাকা অর্থাৎ অর্দ্ধেকের মতন হয়েছে। আর এ ক্ষেত্রে পশ্চিমবঙ্গে কত হয়েছে? পশ্চিমবঙ্গে আমাদের টার্গেট ছিল ৬৫ কোটি টাকার এবং সেখানে ৫৬ কোটি টাকা ইনভেস্টমেন্ট হয়েছে। এটা কত পারসেন্ট হল আশা করি বিরোধী দলের মাননীয় সদস্যরা সেটা বুঝবেন। কাজেই ওঁদের যে কথা, বামফ্রন্ট আমলে ঠিকমতো দপ্তর চলছে না সেটা ওঁরা প্রমাণ করতে পারেন নি। অনেক বড় বড় রাজ্যের চেয়ে সমবায় মুভমেন্ট এ রাজ্যে অনেক বেশি হয়েছে। শর্ট টার্ম লোনের ক্ষেত্রে ৮১ পারসেন্ট ইনভেস্টমেন্ট হয়েছে। এগ্রিকালচারাল লোন এবং আদার আইটেমে ১২০ কোটি টাকা হয়েছে — ২০.৩ পারসেন্ট বেড়েছে। গত বছর থেকে ইনভেস্টমেন্ট বেড়েছে। আপনারা অনেক বড় বড় কথা বলেছেন কিন্তু আপনারাও তো এ রাজ্যে ৩০ বছর ক্ষমতায় ছিলেন, আপনারা কিছু করতে পারেন নি কেন? তন্তুজ, হ্যান্ডলুমের জন্য কত টাকা রাজ্যে এনেছিলেন? ন্যাবার্ড থেকেই বা কত টাকা এনেছিলেন। আনেন নি। আমরা দেখছি ১৯৭৭ সালে ১ কোটি ৩৩ লক্ষ টাকা পশ্চিমবাংলায় ন্যাবার্ডের লোনের ব্যবস্থা করেছিলেন তাতে পৌনে তিন লক্ষ উইভার এবং তার সঙ্গে যুক্ত ১০ লক্ষ লোককে কাজ দেওয়া যায় না। আর বামফ্রন্টের আমলে গত কয়েক বছরে এ ক্ষেত্রে কি হয়েছে সেটা একটু পর্যালোচনা করুন। এখন ৩৯ কোটি ২১ লক্ষ টাকা ন্যাবার্ড থেকে উইভার্সদের জন্য লোন আনা হয়েছে। আপনারা কি করেছেন? আপনারা ক্ষমতায় গিয়ে নিজেদের পকেট ভরাট করেছেন, গরিব মানুষের জন্য ভাবেন নি। ১ কোটি ৩৩ লক্ষ টাকা ন্যাবার্ড যখন দিতে চেয়েছে তখন আপনারা রাজ্যের জন্য এক পয়সাও আনেন নি। এই ভাবে অবহেলা করেছেন। আজকে সমবায় আন্দোলনের কথা বলি। যেখানে প্রোডাকশন হয়েছে ৪১৩ মিলিয়ন মিটার যেটা ওয়েস্ট বেঙ্গল উইভার্সরা প্রোডাকশন করেছে, তার মধ্যে সমবায় সমিতির মাধ্যমে প্রোডাকশন হয়েছে ২০২ মিলিয়ন মিটার। এটা কি সমবায় আন্দোলনের অগ্রগতি নয়? এটা আপমাদের বুঝতে হবে। আপনারা এসব কোনও দিন ভাবেন নি। আপনারা এসব নিয়ে

অপপ্রচার করতে পারেন। এগুলি আজকে বোঝা দরকার। আপনারা অ্যাপেক্স হ্যান্ডলুম উইভার্স কো-অপারেটিভ সোসাইটি সম্পর্কে বলেছেন। ১৯৬৭ সাল থেকে আপনারা যে বিজনেস করে গেছেন সেখানে তৎকালীন মন্ত্রী, তিনি এখন নেই, অতীশ সিনহা মহাশয় তার চেয়ারম্যান ছিলেন, তার সময়ে ২ কোটি ১০ লক্ষ টাকার বিজনেস হয়েছে। আজকে সেই বিজনেস হয়েছে ৬২ কোটি টাকার। এটা সমবায় সমিতির মধ্যে দিয়েই বিজনেস হয়েছে। আরও অন্য উইভার্সগুলি যদি দেখি তাহলে দেখব যে সেখানে প্রায় ১০০ কোটি টাকার বিজনেস হয়েছে। সেখানে আপনাদের আমলে ১০/১২ কোটি টাকার বেশি সোসাইটি থেকে বিজনেস করা যায় নি। এটা বুঝতে হবে। আপনারা জেনে রাখুন যে ১২২০টা প্রাইমারি উইভার্স কো-অপারেটিভ সোসাইটি তৈরি হয়েছে। পশ্চিমবাংলার গ্রামে গ্রামে আজকে তারা সমস্ত কিছু ফিরে পেয়েছে সমবায় আন্দোলনের মাধ্যমে। এটাকে উপেক্ষা করা যায় না। একথা আশা করি আপনারা মনে রাখবেন। আমি এবারে এখানে একটু কনজিউমারের কথা বলি। মাননীয় বন্ধু কনজিউমার কো-অপারেটিভের কথা বলে খুব চেঁচামেচি করলেন, ১৪টি নিত্য প্রয়োজনীয় জিনিসের কথা বললেন। আপনারা যখন মন্ত্রিত্বে ছিলেন তখন এক দিনের জন্যও কিছু করেন নি। আজকে ১৪টি নিত্য প্রয়োজনীয় জিনিস সম্পর্কে কিছু করা হচ্ছে না বলে এখানে চিৎকার করছেন। আপনাদের জানা দরকার যে আপনাদের সময়ে কনজিউমার কো-অপারেটিভে কি বিজনেস হয়েছে? ১৯৮৭-৮৮ সালে কনজিউমার মুভমেন্টের ফলে ৮ কোটি টাকার জায়গায় ১৬ কোটি টাকার বিজনেস হয়েছে। এটাকে পিছিয়ে যাওয়া বলবেন, না এগিয়ে যাচ্ছি? আপনারা রুর‍্যাল কনজিউমার সম্পর্কে বলেছেন। এই রুর‍্যাল কনজিউমার যেগুলি আছে তাদের হোলসেলের মধ্যে দিয়ে বিজনেস ছিল ৫ কোটি টাকা ১৯৮৭-৮৮ সালে, কিন্তু সেটা ১৯৮৯-৯০ সালে ১২ কোটি ২৬ লক্ষ টাকায় উঠেছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, যেটা গরীবদের কাজে লাগে, এই জনতা প্রডাকশন, জনতা প্রডাকশন যেটা কনফেডের মাধ্যমে বিক্রি হয়, সেটা শহরে আজকে ৯ কোটি, গ্রামে হচ্ছে ৩ কোটি। এই জায়গায় আমি একটা কথা বলতে চাই, এই জনতা কাপড়টা প্রধানত গ্রামাঞ্চলে গরিব লোকেদের জন্য তৈরি করা হয়, সাবসিডাইজড প্রডাক্ট, কিন্তু এটা গ্রামাঞ্চলে বিলি করার ব্যবস্থা নেই। আমাদের বন্ধু যাঁরা চেঁচাচ্ছেন, আজ তাদের কাছে অনুরোধ করছি, একটু ভেবে দেখবেন, আপনারা যাবার সময় কেন্দ্র থেকে সেখানে করে গেছে ৮৫ পারসেন্ট জনতা প্রডাক্ট পাবলিক ডিস্ট্রিবিউশন চ্যানেল দিয়ে বিক্রি করতে হবে, এটা কোনও শো রুম দিয়ে তন্তুজ, তন্তুশ্রী, মঞ্জুষার শো রুম দিয়ে বিক্রি করতে পারবে না, তাই সেখানে গ্রামে গ্রামে, ডিস্ট্রিক্ট টাউনে, ব্লক টাউনে যে সব শো রুম আছে, আজকে সেখানকার লোকেরা জনতা কাপড় পাচ্ছে না। গরীব লোকেরা জনতা কাপড় পাচ্ছে না, কারণ সেখানে কোনও শো রুম নেই। আমাদের রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে আমরা ডেপুটেশন দিয়েছি, মেমোরেন্ডাম দিয়েছি মুখ্যমন্ত্রীর মাধ্যমে, এটা যেন পরিবর্তন করেন, অন্ততঃ তিন ভাগের এক ভাগও যাতে সেই সমস্ত শো রুমগুলোর মধ্যে দিয়ে বিক্রি করা যায়। অতএব কো-অপারেটিভ মুভমেন্ট পেছন দিকে হঠছে, এই কথা ঠিক নয়, আগের দিকে যাচ্ছে এবং মানুষ আজকে বুঝেছে যে কো-অপারেটিভ আন্দোলনই হচ্ছে গরিব মানুষের বাঁচার বর্তমানে একমাত্র রাস্তা। অতএব সেদিক থেকে এটা তারা করে যাচ্ছে এবং আমাদের সরকারও

তাদের কাছে সেই সমস্ত জিনিসের উন্নতি করে দিচ্ছে। আর একটা জিনিস বলি, আমাদের স্টেট কো-অপারেটিভ ইউনিয়ন — যদিও স্টেট কো-অপারেটিভ ইউনিয়নের তথ্য টথ্য রাখার দরকার ছিল অল ইন্ডিয়া লেভেলে, অন্যান্য রাজ্যের কো-অপারেটিভ ডেভেলপমেন্ট, তাদের আন্দোলন কী ভাবে হচ্ছে, কতটুকু অগ্রগতি হচ্ছে, এটা রাখা উচিত ছিল। এখনও সেই ভাবে তৈরি হতে পারি নি আগামী দিনে সেটা করতে হবে। কিন্তু এখনই আমরা যেটা বলি, আমাদের যে ট্রেনিং, তার জন্য একটা ইনস্টিটিউশন আছে, সেখানে প্রায় ১৬ হাজার ৮৬ জনকে ট্রেনিং দেওয়া হয়েছে। তার মধ্যে শিডিউল কাস্ট হচ্ছে ৪ হাজার ৪৩৭ জন আর শিডিউল ট্রাইবস ৩ হাজার ৭২৩ জন। সুতরাং তারা আজকে এই সুযোগ পাচ্ছে। সেই জন্য তারা আজকে মাথা উঁচু করে দাঁড়াচ্ছে, তারা তাদের মর্যাদা নিয়ে বাঁচার চেষ্টা করছে, তাই আপনাদের এত বুকের জ্বালা। আমি আশা করি এইগুলো আপনারা বুঝবেন এবং মাননীয় সমবায় মন্ত্রীর যে বাজেট তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[3-30 — 3-40 P.M.]

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটু আগে ডান ধারের গেট দিয়ে আমি এবং দিলীপ মজুমদার শশা খেতে গিয়েছিলাম। গিয়ে দেখলাম হাইকোর্টে গেটের সামনে এই রকম কিছু হঠাৎ ছেলে মেয়ে, তারা দৌড় ঝাঁপ করে আসে, ওখানে কিছু মহিলা পুলিশ ছিল, তাদের উপর ওমনি ধস্তাধস্তি শুরু করে, আমি বুঝতে পারি নি, সামনে গিয়ে দেখলাম, কিছু মেয়ে মহিলা পুলিশদের ধাক্কা দিচ্ছে, আমিও জর্জিয়ার মহিলাকে চিনি, একমাত্র এছাড়া অন্যান্য কিছু রাউডি টাইপের ছেলে হঠাৎ এসে ধস্তাধস্তি করছে। সঙ্গে সঙ্গে দেখা গেল ঐ ভীড়ের মধ্যে থেকে প্রচন্ড আওয়াজে একটা বোম ব্লাস্ট করল এবং সেটাতে পুলিশের একটা গাড়ি ভেঙে চৌচির হয়ে গেল। আর একটা গাড়ি এল, তারা বন্দেমাতরম ধ্বনি দিতে শুরু করল এবং আমাদের একজন শ্রদ্ধেয় অধ্যাপক নির্মল বোস সম্পর্কে অশ্লীল মন্তব্য শুরু করল এবং সেটা কংগ্রেসি মিছিল, সেই সময় মিঃ [***] ওখান দিয়ে আসছিলেন। গেটে যারা ছিলেন, তারা বললেন যে আচ্ছা আসুন। স্যার আপনি এখান থেকে চলে যান। স্যার, আমি এইটুকু বলতে চাই যে এটা একেবারে ওদের সুপরিকল্পিত — কংগ্রেস এটা সুপরিকল্পিত ভাবে করেছে। বিধানসভার বাইরে এই রকম একটা অশালীন ব্যবস্থা তারা তৈরি করার চেষ্টা করেছে এবং এই বিধানসভার মর্যাদা ক্ষুণ্ণ করার যে চেষ্টা কংগ্রেস থেকে করা হচ্ছে, সুপরিকল্পিত ভাবে করছে — আমি দুঃখিত [***] নয়, বন্ধুবর অম্বিকা ব্যানার্জি আসছিলেন, আমি দুঃখিত, কিন্তু সেই সময় আমি বলছি কংগ্রেসের তরফ থেকে একটা পরিকল্পিত ভাবে বিধানসভার মর্যাদাকে ক্ষুণ্ণ করার চেষ্টা হয়েছে, আপনার কাছ থেকে আমরা প্রটেকশন চাই। বিধানসভার মর্যাদা যাতে ক্ষুণ্ণ করতে না পারে, কংগ্রেসিরা যাতে বোমাবাজি না করতে পারে, বিধানসভার ভেতরে এবং বাইরে যাতে বিশৃঙ্খলার সৃষ্টি না করতে পারে তার জন্য আমি আশা করব আপনি উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করবেন। আপনার কাছে আমি ঐ ইনফরমেশনটি রেখে এই নিবেদন করছি।

---

[**Note : Expunged as order by the chair]

**মিঃ স্পিকার ঃ** মিঃ রবীন মন্ডল, আপনাকে আমি স্মরণ করিয়ে দিতে চাই, এই হাউসের মধ্যে কোনও সদস্যকে অপমান করার অধিকার আপনার নেই। ভবিষ্যতে এই কথাটা মনে রাখবেন। যে কোনও সদস্যকে অ্যাড্রেস করতে গেলে আমার মাধ্যমে করতে হয়, মাননীয় সদস্য বলতে হয়। সুতরাং খারাপ নাম নিয়ে, নিক নেম দিয়ে কাউকে উল্লেখ করবেন না। ভবিষ্যতে এটা করবেন না। 'বোতল ব্যানার্জি' ঐ নামটা বা শব্দটা বাদ যাবে। ভবিষ্যতে এটা খেয়াল রাখবেন। ভবিষ্যতে এরকম আচরণ করলে আমি বাধ্য হব স্টার্ন স্টেপ নিতে। এরকম করবেন না।

**শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** স্যার, আড়াইটে, কি দুটো চল্লিশ নাগাদ আমি এবং আমার বন্ধু রবীন মন্ডল শশা খেতে যাচ্ছিলাম। হঠাৎ দেখি কয়েকজন মহিলা একটা মিছিল নিয়ে ওখানে এলেন এবং এসে তাঁরা নানা রকম অশালীন অঙ্গ ভঙ্গী করতে শুরু করলেন এবং এমন সব কথাবার্তা এবং স্লোগান দিচ্ছেন যা বিধানসভার মর্যাদার সঙ্গে খাপ খায় না। আমি আরও অবাক হয়ে গেলাম যখন দেখলাম কিছু মহিলা কংগ্রেসের ঝান্ডা নিয়ে অশ্রাব্য অকথ্য ভাষায় গালিগালাজ করছে। সেগুলি আমি এখানে বলতে পারব না, বলা উচিত নয়। তারপর আমরা শশা খেতে খেতে এগিয়ে আসছিলাম, এমন সময় ওখানে বোম পড়ল, রাস্তায় মানুষের ছোটাছুটি শুরু হয়ে গেল, দুটো গাড়ি ভেঙে চুরমার হয়ে গেল। সেই সময় আমরা শুনতে পেলাম, যারা বোমা ছুঁড়ছিল তাদের মধ্যেই একজন বলছে, 'মার, বিধানসভার ভেতরে মার'। তারপর সিকিউরিটি এবং পুলিশ অনেক কান্ড করে ঐসব রাউডি এলিমেন্টকে আটক করে এবং বিধানসভাকে একটা বিরাট বোমাবাজির হাত থেকে রক্ষা করে। আমাদের ধারণা সরকার পক্ষের মন্ত্রী এবং সদস্যদের বোম মারার জন্য কংগ্রেসের পক্ষ থেকে সুপরিকল্পিত ভাবে ঐ মিছিলটি আনা হয়েছিল। অতীতেও আমরা এই জিনিস দেখেছি। ওরা গণতান্ত্রিক ভিত্তি নষ্ট করে দিচ্ছে। কংগ্রেস ৪০/৪২ বছর ধরে সারা দেশের বোমাবাজি, গুন্ডামী, চুরি, ছিনতাই প্রভৃতিকে মদত দিয়ে দেশকে ধংস করেছে। পশ্চিমবঙ্গেও ওঁরা ঐসব জিনিস করেছে। আজকে আবার পশ্চিমবঙ্গে যে গণতন্ত্র আছে সেই গণতন্ত্রকে ধংস করার জন্য উঠে পড়ে লেগেছে। একটা মিছিল নিয়ে এসে নোংরা স্লোগান দিয়ে বিধানসভার ভেতরে বোমা ছোঁড়বার চেষ্টা করল। বিধানসভা অভিযানের নামে গুন্ডা প্রকৃতির লোকজনদের নিয়ে মিছিল করে অশালীন অঙ্গ ভঙ্গী করে, নোংরা স্লোগান দিয়ে, বোমা ছুঁড়ে — বিধানসভায় বোমা ফেলে — মন্ত্রী এবং সরকারি দলের সদস্যদের খুন করার চেষ্টা কংগ্রেসিরা আজকে করল। আমাদের আশঙ্কা এ জিনিস তারা ভবিষ্যতেও করতে পারে, আপনি ওদের হাত থেকে আমাদের রক্ষা করুন।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় স্পিকার স্যার, এই মাত্র দুজন মাননীয় সদস্য বক্তব্য রাখলেন। তাঁদের মধ্যে একজন তাঁর যে রুচির পরিচয় দিলেন তা এই সভায় যাঁরা আছেন তাঁরা পেয়েছেন। আমি বুঝতে পারি না, যেখান থেকে তিনি নির্বাচিত হন সেখানকার সাধারণ মানুষ এসবের খবর পান কিনা! যদি পান তাহলে নিশ্চয়ই ভবিষ্যতে তাঁরা তাঁর বিচার করবেন। আমি স্যার, সাধারণত এই সময়েই হাউসে আসি এবং নর্থ গেট দিয়ে ঢুকি। আজকে আমি একটা বিশেষ কাজে নিউ সেক্রেটারিয়েট বিল্ডিং-এ এডুকেশন ডিপার্টমেন্টে

গিয়েছিলাম। খানিকক্ষণ আগে সেখান থেকে যখন ফিরছিলাম তখন দূর থেকেই বুঝতে পারছিলাম যে, আমাদের বিধানসভার সাউথ গেটের কাছে একটা কিছু কমোশন হয়েছে। তবে কোনও রকম আওয়াজ বা গোলমালের খবর আমি পাই নি। মনে হয়েছিল একটা কিছু ঘটনা একটু আগে হয়ে গেছে। আবহাওয়াটা সেই রকমই ছিল। তারপর আমি যখন এ রাস্তা দিয়ে সাউথ গেটের সামনে চলে আসি তখন হঠাৎ পুলিশ লাঠি চার্জ আরম্ভ করে। আমি দেখি প্রিজন ভ্যানে মমতা ব্যানার্জি রয়েছেন এবং সেখান থেকেই তিনি কথাবার্তা বলছেন পুলিশের উদ্দেশ্যে। পুলিশ হঠাৎ চারিধারে লাঠি চার্জ আরম্ভ করে। ওখানে নিয়ারেস্ট প্রেমিসেস বা বিল্ডিংগুলিতে মানুষ সন্ত্রস্ত হয়ে ঢুকে পড়তে থাকে। সাধারণ মানুষদের পুলিশ তাড়া করে। তাদের ওপর লাঠি চার্জ করে। যারা প্রোসেশন করে এসেছিল তারও সেখানে ছিল কিনা তা আমি জানি না। ওখানে বহু মানুষই ভীড় করেছিল, প্রত্যেকের ওপরই লাঠি চার্জ করেছিল। সেই সময় আমি ওখানে এসে পড়ি, আমাকে লাঠি পেটা করে। জয়েন্ট কমিশনার অফ পুলিশ শ্রীসুলতান সিং ওখানে ছিলেন। আমাকে নির্বিচারে পেটানো হয়। স্যার, আপনি ডাক্তার ডেকে দেখুন আমার ট্রিটমেন্টের প্রয়োজন আছে কিনা। দেখুন আমার গায়ে কতগুলো লাঠির দাগ আছে। আপনি যদি বলেন, আমি এই সভায় সদস্যদের সামনে তা আপনাকে দেখাতে পারি। স্যার, আমার কথা হচ্ছে আমি ওখানে ঐ গন্ডগোলে কোনও রকম প্ররোচনা না দিয়ে এবং নিজেও কোনও ভাবেই প্ররোচিত না হয়ে শুধু মাত্র বিধানসভায় ঢুকতে গিয়ে পুলিশের লাঠি পেটা খেলাম।

[3-40 — 3-50 P.M.]

আমি সঙ্গে সঙ্গে ধন্যবাদ জানাই জয়েন্ট কমিশনার অফ পুলিশ, সুলতান সিংকে। তিনি ব্যক্তিগত ভাবে আমাকে চেনেন, তিনি ঝাপিয়ে পড়ে আমাকে আড়াল না করলে আমি বিধান সভায় বলার সুযোগ পেতাম না। আমি মিঃ সিংকে বললাম, আপনার সামনে আমাকে লাঠি পেটা করল — হয়তো আমাকে ওখানেই শুয়ে থাকতে হত, হয়ত আরও বেশি আমার উপর লাঠির আঘাত পড়ত — তাদের আপনি এতটুকু বিচার করলেন না? তিনি আমাকে এইটুকু বলেছেন, আমি ওদের চিনি, প্রত্যেককে আমি দেখব। তাই স্যার আমি বলছি, বিধান সভার ভিতরে ঢুকতে গিয়ে গেটের সামনে যদি বিধায়ককে পুলিশের লাঠি পেটা খেতে হয় তাহলে এর চেয়ে দুর্ভাগ্যের কথা আর কি হতে পারে? মাননীয় স্পিকার স্যার, আমার আবেদন, আপনি যদি বিচার না করেন, আমাদের যদি প্রটেক্ট না করেন — মাননীয় মুখ্যমন্ত্রী আমাদের নেতা, তিনি স্বরাষ্ট্র মন্ত্রী, তিনি যদি এর বিচার না করেন তাহলে আজকে আমাদের উপর, এরপর পুলিশ আপনাদের উপরও মার দিতে পারে। এখানে মাননীয় সদস্য শশা খেতে গিয়ে আনন্দ করতে করতে, হাসতে হাসতে যে কথা বললেন তা ঠিক নয়। আমি সেই সময় আসি নি, আমি অনেক পরে এসেছি। তখন শান্ত অবস্থা ছিল, কোনও উত্তেজনা ছিল বলে আমি মনে করি না। অনেক জার্নালিস্ট বন্ধু ছিলেন, অনেক ফটোগ্রাফাররা ছিলেন। তাঁরা দেখেছেন, তাঁরা কি লিখবেন না লিখবেন তা আমি জানি না। আমার কথা হচ্ছে পুলিশ সেখানে অরাজকতা সৃষ্টি করেছেন। নিম্নস্তরের পুলিশ কর্মচারিরা পুলিশ অফিসারদের

কথা মানছেন না, তাদের সামনেই লাঠি চার্জ করেছে। একটা সময় আসবে তখন আপনি, আমি, মাননীয় মুখ্যমন্ত্রী কিম্বা কোনও সদস্যই রেহাই পাব না। এই কথা আপনার গোচরে আনবার বারবার চেষ্টা করেছি। সুতরাং প্রত্যেক সদস্যকে ...কে এই ব্যাপারে চিন্তা করতে হবে। আমি তাই আপনার সুচিন্তিত মতামত দাবি করছি।

**শ্রী শীশ মহম্মদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমি গেটের কাছে দেখলাম, আমাদের খাদ্যমন্ত্রী শ্রী নির্মলকুমার বসুর কুশপুত্তলিকা নিয়ে মমতা ব্যানার্জি এবং কিছু মহিলা দলবল নিয়ে এসেছিল এবং পুলিশ তাদের বাধা দেয়। এর ফলে তারা পুলিশকে বোম চার্জ করেছে এবং গাড়ি উড়ে গেছে। ২ জন পুলিশ ইনজিওর্ড হয়েছে। এরা চক্রান্ত করে এইসব করছে। অফিসের অনেকেই জানেন প্রথম থেকেই এদের একটা সাজ-সাজ ভাব ছিল। মাননীয় সদস্য অম্বিকা বাবু কি করেছেন তা আমি জানি না। যদি অন্যায় ভাবে তাঁকে মেরে থাকে তাহলে নিশ্চয়ই আমি দুঃখিত। আজকে ঐ গেটে যে ঘটনা ঘটেছে — অম্বিকা বাবু যদি এসে থাকেন তাহলে আমি বলব তিনি ইচ্ছাকৃত ভাবে এসেছেন, তাঁর আসা উচিত হয় নি।

**Mr. Speaker :** Honourable Members, a serious incident took place a little while ago when I was a in my Chamber holding a meeting of the Business Advisory Committee. The Honourable Members Shri Saugata Roy and Shri Satya Ranjan Bapuli were with me in my Chamber. We have heard the sound of a loud explosion. I looked outside the window to see the sight. There was something going on outside. There appeared to be some sort of demonstration and some sort of police action. It has been reported to me that in the bomb explosion, 11 constables/police officers have been injured, two of my Assembly staff have been injured and one staff of the Chief Whip's office has been injured. This is a very serious matter. The citizens of democracy have been attacked. It is being attacked with explosives. It is a free country, it is a democratic country. You have a right to protest. Protest has to be made with certain norms and formalities. I am told that an Ex-Member of Parliament was in the demonstration. An Ex-Member of Parliament fully understands the Parliamentary responsibilities. I do not know what sort of democratic demonstration this was when the very citizens of democracy were attacked with explosives. I do not understand it. I have heard Shri Ambica Banerjee's submissions. It is very unfortunate that in the melee he had also been assaulted by the police officers. I will enquire into that. Enquiry will have to be made. Till such time as the report comes, we will have to wait. But my submissions to the Honourable Members here are that this is a political party. In a democracy, right of protest always exists

but that has to be maintained with certain democratic norms. I believe that this pattern has not been the democratic norms. I can only appeal for democracy to prevail.

Because if this institution does not exist, then nothing exists. I hope all the members will understand that. Now, we should go back to our business. I have taken serious note of what has happened. We had some information that some sort of demonstration will take place today. We had that information. So extra caution was taken today. Extra arrangements have been made. The staff were alerted. The police was alert. In earlier occasions. The demonstrators had entered the Assembly compound. But, I have to praise the police that the demonstrators could not and were not allowed to enter the Assembly compound. They have been able to protect the sanctity of the Assembly premises. We have to congratulate them for that. Eleven of them have been injured. The number is not a small number. Two of my Assembly staff have been injured. One staff of the Chief Whip office has been injured. The total number of the injured persons is 14. It is very serious. Now, all parties must consider what steps they should take to see that these things are not repeated in future. With these words, I end the matter now. As regards Mr. Ambica Banerjee's matter, I will call an enquiry to be made. I have heard him. I have to get the matter enquired. I will get a report. After that we will see what is to be done. We will look into it.

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি প্রশ্ন শুধু বিরোধদলের মাননীয় সদস্যদের কাছ থেকে জানতে চাইছি আজকে যে শোভাযাত্রা সেই শোভাযাত্রা কংগ্রেস দলের কিনা সেটা এই সভাকে জানালে খুশি হব।

**(Noise)**

**Mr. Speaker :** Mr Amalendra Roy, this is apparent which political party has arranged the demonstration. Without going into the notices of the details.

**(Noise)**

It is apparent that there is no necessity to go into the details. I believe, the people will decide that. In a democratic system, let the people decide that. We have to decide all these things. No further debate on this.

**(Noise)**

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** বোমাটা যে মিছিলকারীরাই মেরেছেন তার কোনও প্রমাণ পেয়েছেন কি?

**(Noise)**

**Mr Speaker :** I am not going into that. I have made no comment on that. I have said there was an explosion and these people have been injured. The rest, people will decide. I am not going into the details.

Now, Dr. Manas Bhunia to deliver his speech.

(At this stage, Dr. Manas Bhunia stood up to deliver his speech but he could not as his voice became choked and he expressed his inability to deliver his speech at that point of time. So, Mr. Speaker called the next person Shri Bindeswar Mahato.)

[3-50 — 4-00 P.M.]

**শ্রী বিন্দেশ্বর মাহাতো :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সমবায় মন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে সম্পূর্ণ সমর্থন করে দু' একটা কথা বলতে চাই। স্যার, আজকে সারা ভারতবর্ষে তথা আমাদের পশ্চিমবাংলায় সমবায়ের যে ভূমিকা সেটা সবাই ভাল ভাবে উপলব্ধি করতে পেরেছি। আজকে আমাদের মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন তাতে আমরা দেখতে পাচ্ছি বিশেষ করে সাধারণ মানুষ, গরিব কৃষক, বর্গাদার, পাট্টাদার, আদিবাসী এবং হরিজনদের আরও বেশি করে সমবায়ের মধ্যে এনে যাতে তাদের অর্থনৈতিক উন্নয়ন ঘটতে পারা যায় তার জন্য তাঁর ব্যয় বরাদ্দের মধ্যে অর্থ সংস্থান রেখে দিয়েছেন যাতে করে আরও বেশি করে অর্থ তাদের জন্য লগ্নি করা যায়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সাথে সাথে আমরা দেখতে পাচ্ছি যে শুধু কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্ক নয়, রাজ্য সমবায় ব্যাঙ্ক নয় বর্তমানে প্রাথমিক সমবায় ব্যাঙ্কগুলি যে ভাবে সংগঠিত হচ্ছে তাতে গরিব সাধারণ মানুষের স্বার্থে যে ভাবে তাদেরকে বিভিন্ন ক্ষেত্রে সাহায্য করা হচ্ছে এটা একটা উপলব্ধি করার বিষয়। আজকে প্রাথমিক সমবায় সমিতি নয়, বিভিন্ন ক্ষেত্রে সমবায় আন্দোলনের মধ্যে দিয়ে বেকার যুবকদের কর্মসংস্থানের ব্যবস্থা করা হচ্ছে এবং তাদের নিয়ে সমবায় সমিতি গঠন করা হচ্ছে। স্কুল কলেজের ছাত্রদের নিয়ে ইঞ্জিনিয়ারদের নিয়ে সমবায় সমিতি গঠন করা হচ্ছে। আদিবাসী অধ্যুষিত এলাকায় আদিবাসিদের অর্থনৈতিক উন্নতি ঘটানোর জন্য শুধু গ্রামে নয় শহরাঞ্চলে পর্যন্ত বেকারদের সেখানে অর্থনৈতিক উন্নতি ঘটানোর জন্য সমবায়ের একটা ভূমিকা আছে। শুধু তাই নয় কৃষক, শ্রমিক এবং কারখানার শ্রমিকদের এই ব্যাপারে প্রেরণা যুগিয়েছে এবং অর্থ উপার্জন করার সুরাহা করে তাদের সাবলম্বী করে দেওয়া এই সমবায়ের মাধ্যমে সম্ভব হয়েছে। সমবায়ে বিভিন্ন স্তরে ঋণ আদায়ের ক্ষেত্রে, ঋণ দাদনের

ক্ষেত্রে বিগত দিনের চেয়ে ১৯৮৮-৮৯ সালে আমরা দেখতে পাচ্ছি ৩৯ ভাগ দাদনের টাকা বেশি আদায় হয়েছে।

বর্তমান বছরে মন্ত্রী মহাশয় স্বীকার করেছেন যে এখন কেন্দ্রীয় সরকারের যে বাসনা, ঋণ মকুবের যে প্রশ্ন উঠেছে — এই ক্ষেত্রে অনিশ্চয়তা দেখা দিয়েছে। তাছাড়া এখন বিভিন্ন ক্ষেত্রে ন্যায্য মূল্যে জিনিসপত্র পাওয়া, যা কৃষি বিপনন সমিতির স্তরে বেনফেড নয়, আরও জেলা স্তরে, মহকুমা স্তরে এবং ব্লক স্তরে রয়েছে সেগুলোর মধ্যে দিয়ে সাধারণ মানুষ উপকৃত হচ্ছে। কৃষকদের জন্য হিমঘরের ব্যবস্থা হয়েছে যেখানে চাষীরা আলু চাষ করে রাখতে পারে, এগুলো সমবায়ের মধ্যে দিয়েই হয়েছে এটাই শুধু নয়, আরও প্রসারণের জন্য আমি মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করব যে পুরুলিয়া এবং বাঁকুড়া জেলার লাক্ষা আজ অর্থকর ফসল, সমবায়ের দ্বারা সংগঠিত না হওয়ার জন্য লাক্ষা চাষীরা কিন্তু বঞ্চিত হচ্ছে এবং যে পরিমাণে উৎপাদন হচ্ছে তা রপ্তানি করার ক্ষেত্রে অসুবিধা হচ্ছে। এই ব্যাপারে সমবায়ের উদ্যোগ গ্রহণ করে প্রোডাকশনের ব্যবস্থা করতে পারলে এবং সমবায়ের মাধ্যমে লাক্ষা সংগ্রহ করতে পারলে অনেক প্রান্তিক ও ক্ষুদ্র চাষী উপকৃত হবেন। বিভিন্ন জায়গায় যেখানে হিমঘর নেই সেখানে চাষীদের স্বার্থে আরও হিমঘরের ব্যবস্থা যাতে করা যায় এবং শস্যবিমার ক্ষেত্রে সমবায় সমিতি যদি প্রতিষ্ঠা করা যায় তাহলে ভাল হয়। এই কথা বলে এবং মন্ত্রী মহাশয়ের কাছে এই আবেদন রেখে আমার বক্তব্য আমি শেষ করছি।

**Mr. Speaker :** Now I call upon Dr. Manas Bhunia (Not Present) I call upon Shri Bhakti Bhusan Mandal.

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** মাননীয় স্পিকার স্যার, তাঁরা যে কথা বলেছেন তার জন্য খুব বেশি বলার প্রয়োজন আছে বলে মনে করছি না। তবে হ্যাঁ, দু' একটা ডিফেক্ট আছে, আমি নিজেও স্বীকার করছি, একেবারেই কোরাপশন নেই একথা বলছি না — আছে। কিন্তু ডেমোক্রাটিক ওয়েতে ইলেকটেড হয়ে যাঁরা এসেছেন, তাঁদের সরাতে গেলে একটা প্রসেসে সরাতে হবে, সেজন্য সময় লাগছে। তাঁরা আবার হাইকোর্ট করে স্টে করে আনছেন। কোরাপশনের ব্যাপারে কোনও স্পেসিসিফ কেস দিতে পারেন নি। বাগনানের কথা এখানে বলেছেন। বাগনানের কথাটা না বললেই ভাল করতেন। আপনাদের কংগ্রেসের লোকই সেখানে দোষী।

**শ্রী অশোক ঘোষ ঃ** কে বলেছে কংগ্রেসের লোক?

**শ্রী ভুক্তিভূষণ মন্ডল ঃ** আমি তো তাই-ই জানি। এখন জেনে নিচ্ছি উনি কংগ্রেসের লোক নন। এতদিন পর্যন্ত জানতাম। হাওড়া সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাঙ্ক এবং বাগনানের ব্যাপারে আমি এই জিনিসটা জানতাম আপনাদেরই লোক। এটা শুনেছি বা জানতাম। এখন মাইন্ডটা চেঞ্জ করব।

[4-00 — 4-10 P.M.]

এফ. আই. আর. করা হয়েছে। তারপরে তারা হাইকোর্টে গিয়ে তার জন্য বেল নিয়েছে, অ্যান্টিসেপেটারি বেল নিয়েছে। তারপরে তো আর আমাদের কোনও হাত নেই। তাদের কি করে কোমরে বেড়ি বেঁধে আনব? যাই হোক আমি তো বলছি যে, করাপশন আছে। বরাহনগরে করাপশন হয়েছে। সেখানে হাইকোর্টের স্পেশ্যাল অফিসারকে অ্যাপয়েন্ট করা হয়েছে। তা হলে বলুন আমাদের কোনও জায়গায় আমাদের শৈথিলতা বা নেগলিজেন্সি দেখতে পেলেন? হাইকোর্ট যে অর্ডার দেবে আমরা তা মেনে নিতে বাধ্য, কিছু করতে পারব না। বরাহনগরে স্পেশ্যাল অফিসার নিয়োগ করেছি। যত দূর করা যায় তার চেষ্টা করছি কারণ বরাহনগরে যাতে এই অবস্থা না চলে তার ব্যবস্থা নিয়েছি। এখানে হাজার হাজার ইনস্টিটিউশন আছে, আমি অ্যাসেম্বলি হাউসে বলেছি যে সেটাকে এরা ডিটেক করার চেষ্টা করছে। তারপরে আপনারা যে কথাটা বললেন যে আমরা নাকি অন্ধ, সি. পি. এম.-এর লাঠি নিয়ে যাই। এটা খুব অশুদ্ধ কথা বললেন। এই কথাটা ভারতবর্ষের যে কোনও মানুষের কাছে বলুন তারা বিশ্বাস করবেন না। আমাদের একটা ইনডিপেন্ট মত আছে, তবে তাদেরকেও আমরা সাপোর্ট করি। তার মানে এই নয় যে তারা যাই বলেন আমরা তাই শুনি। একসঙ্গে পার্টি করে যাই, একসঙ্গে চলার চেষ্টা করব ভারতবর্ষের মুক্তির প্রয়োজনে তা করব। ভারতবর্ষের মুক্তির প্রয়োজনে সি. পি. এম., আর. এস. পি., ফরোয়ার্ড ব্লক, সি. পি. আই. আমরা এক সঙ্গে কাজ করি। তারপরে আমি আপনাদের কাছে কয়েকটি কথা বলতে চাই যে, দুটি হোলসেলের কথা যথা হাওড়া এবং আসানসোল হোলসেলের কথা বলেছেন। কোথায় ছিলেন আপনারা যখন আপনাদের চোখের সামনে দিয়ে সেলসম্যানরা হাজার হাজার কাপড় নিয়ে চলে যাচ্ছিল? তখন হাওড়ার কোনও লোকই তো বাধা দেন নি। আমি তো বলছি আমরা টাকা দিতে চাই, আপনারা হাওড়াতে এবং আসানসোলে হোলসেল করুন। আসানসোল আর হাওড়া ছাড়া বাদ বাকী সব জায়গাতেই কিছু কিছু হয়ত লস হয়েছিল কিন্তু আমি প্রত্যেক মাসে একটা করে হিসাব নিকাশ নিই। কোথায় কত লস হচ্ছে তার একটা হিসাব নিকাশ নিই। তবে লস আগের থেকে অনেক কমে গেছে। সুতরাং আপনারা শুধু মাইনাসটাই দেখবেন আর প্লাসের দিকটা দেখবেন না, তাতো হয় না। আগে রিকোভারি ছিল ৪৬ পারসেন্ট সেখানে আমরা ৫০ পারসেন্ট রিকোভারি করেছি। আগে ১৩ কোটি টাকার ল্যান্ড ডেভেলপমেন্ট হয়েছিল এখন সেখানে ১৫ কোটিতে দাঁড়িয়েছে। তারপরে শর্ট টার্ম লোনের ক্ষেত্রে ৬২ কোটির জায়গায় ৮২ কোটিতে দাঁড়িয়েছে। মানুষকে দেবার জন্যে কো-অপারেটিভ তৈরি হয়েছে। তারপরে আরেকটা জিনিস উপলব্ধি করবেন আপনার মতো আমার মতো লোকেরা মস্তানি করেছিলাম বলেই মিলিত উদ্যোগে ১৩ লক্ষ ইউনিভার্সাল মেম্বারশিপ করতে সক্ষম হয়েছি। সুতরাং বুঝতেই পারছেন পজিশান চেঞ্জ হয়েছে। মানুষেরা আজকে ডাইরেক্টরেট বোর্ডের চেয়ারম্যান হচ্ছেন। এটা পার্টি এবং গভর্নমেন্টের যতটুকু নীতি সেই নীতিই আমরা সম্পূর্ণ ভাবে পালন করার চেষ্টা করছি। এমন কি কংগ্রেস দলেরও যদি কোনও ভাল লোক থাকেন আমি তাঁকে বলেছি আপনি এখানে আসুন আমি সুযোগ করে দেব।

এটা বোধ হয় আর কোথাও পাবেন না আমার সেটুকু মনোভাব আছে। পার্টির কোনও

জিনিস আমি ভাবি না অন্তত কো-অপারেটিভের ক্ষেত্রে। যারা ঠিক অনেস্টলি কাজ করবে তাদেরকে আমি সমস্ত সময় সুযোগ সুবিধা দিতে রাজি আছি। প্রত্যেকটি জিনিসে আপনারা দেখবেন যেমন ৩২ কোটি ফার্টিলাইজারেতে ১০০ কোটি ফার্টিলাইজার ডিস্ট্রিবিউশন করছে এগুলি আমি সারা রাত ধরে দিতে পারি কত কত করেছি। কিন্তু জেনে রাখুন একটা ট্রেন্ড আমি হয়ে গিয়েছি, সেটায় অনেকটা এগিয়েও গিয়েছি। আমার বক্তব্য হচ্ছে এগুলি আপনারা দেখবেন। আর কোরাপশন দু-একটা নিশ্চয় আছে সেগুলিও দেখতে হবে। আমি হয়ত সবগুলি সামলাতে পারি না, আমার মনে হয় আমরা যেভাবে এগিয়ে গিয়েছি, আমাদের কো-অপারেটিভে যেভাবে প্লাস পয়েন্টে এসেছে তাতে আপনাদের এটায় বিরোধিতা না করাই উচিত ছিল। অন্য জায়গায় জানেন আরও অনেক কোটি টাকা ইনভেস্ট করে, আমার ইচ্ছা এবারে ১২০ কোটিতে যাব। এসব নানা গোলমাল হয়ে গেল, এখন ৮৫তেই যেতে পারব কিনা সন্দেহ আছে। তবে আমরা চেষ্টা করব ১২০ কোটি টাকা লোন দিতে পারি কিনা। আর এটাকে বাড়িয়ে যদি ১৫ কিংবা ১৮ লং টার্ম লোন করা যায় তাহলে মানুষের প্রকৃত সুযোগ-সুবিধা হবে, মহাজনের কাছে যেতে হবে না তাই আমরা চেষ্টা করি এগুলি যাতে হয়। ব্যাঙ্কগুলির অবস্থা শুধু উত্তরবঙ্গ ছাড়া আর কিছু করতে পারছি না তাহলেও মালদায় ও মুর্শিদাবাদে করেছি। পশ্চিমবঙ্গে বাকি যে ব্যাঙ্কগুলি আছে এল. ডি. বি. বলুন, সি. সি. বি. বলুন দেখবেন তাদের কি রকম ভাবে এগিয়ে নিয়ে গিয়েছি। এখন আমরা উত্তরবঙ্গে সবটা করতে পারছি না। এটায় নানা রকমের কারণ আছে সেটা আমরা ওভারকাম করতে পারি নি। কিন্তু টোটালের দিক দিয়ে আমরা অনেক এগিয়েছি, ৩০।৪০।১০০ এরকম ভাবে আমরা এগিয়েছি। কাজেই কো-অপারেটিভে যাতে সর্বাঙ্গীন সুবিধা হয় সেটা আমরা নিশ্চয় চেষ্টা করব। আরও কতকগুলি বলেছেন যেমন ফিশারী এটা ম্যাড্রাসের কো-অপারেটিভের ছত্রে ছত্রে আছে, ম্যাড্রাস গভর্নমেন্ট সেটা অ্যাকসেপ্ট করেছে ভাল কি মন্দ জানি না, — যেগুলি চলে গিয়েছে সেগুলির সম্বন্ধে আমাদের পাওয়ার নেই — এখন সেটাকে ইন্সপেকশন করে এবং ডিজলভ করে — বাকিটা তাদের হাতে আছে — ম্যাড্রাস প্যাটার্নে করা হয়েছে। একটা জিনিস জেনে রাখুন ম্যাড্রাস এখন বলছে যে এটা ঠিক হয় নি — আমরা এটাকে কো-অপারেটিভের আমব্রেলাতে নেব — তবে কিছুদিন আগে আমি ম্যাড্রাস গিয়েছিলাম — ম্যাড্রাস মিনিস্টারের সঙ্গে আলাপ-আলোচনা করেছিলাম এবং কিছু কথাবার্তাও হয়েছে। আমরা ইঞ্জিনিয়ারিং কো-অপারেটিভ, লেবার কো-অপারেটিভ অনেক বাড়িয়ে দিয়েছি, তবে সব জায়গাতে সব কাজ যে হয়ে যাচ্ছে তা নয়, কিন্তু যা রেটে বাড়ছে সেটা আপনারা বিবেচনা করে দেখবেন।

সকালে কোয়েশ্চেনে সব বলেছি। এখন আমার টাইম নেই। আর উনি যদি বসতে বলেন তাহলে আমি নিশ্চয় বসে যাব। কারণ আমি সিস্টেমটাকে ঠিক রাখতে চাই। উনি যদি আবার বলতে বলেন তাহলে আমি বলব। কাজেই আমি আপনাদের কাছে কাট মোশন যাঁরা এনেছেন সেগুলির বিরোধিতা করে, এটা পাশ করে দিন আমি এটা বলছি।

[4-10 — 4-20 P.M.]

**Mr. Speaker :** There are 5 cut motions on Demand No. 57. All the cut motions are in order.

Now I put all the cut motions to vote except No.1 on which I understand a division will be demanded.

The motions of Shri Apurbalal Majumdar and Shri Sultan Ahmed. That the amount of the Demand be reduced by Rs. 100/-, was then put and lost.

The motion of Shri Saugata Roy that the amount of the Demand be reduced by Rs. 100/- was then put and a division was taken with the following results :—

**Noes :**

Adak, Shri Gourhari.

Bagdi, Shri Bijoy.

Bagdi, Shri Natabar.

Bal, Shri Shakti Prasad.

Basu, Shri Nihar Kumar

Bauri, Shri Haradhan.

Bauri, Shri Madan.

Bera, Shrimati Chhaya.

Bera, Shri Pulin.

Biswas, Shri Chittaranjan.

Biswas, Shri Kumud Ranjan.

Chakraborti, Shri Umapati.

Chatterjee, Shri Tarun.

Chattopadhyay, Shri Santasri.

Chowdhury, Shri Bansa Gopal.

Dey, Shri Narenda Nath.

Dey, Shri Partha.

Duley, Shri Krishna Prasad.

Ganguly, Shri Santi Ranjan
Ghosh, Shri Deb Saran.
Habib Mustafa, Shri.
Hazra, Shri Haran.
Hira, Shri Sumanta Kumar.
Jana, Shri Manindra Nath.
Kar, Shri Nani.
Kisku, Shri Laksmi Ram.
Koley, Shri Barindra Nath.
Kumar, Shri Pandab.
M. Ansaruddin, Shri.
Mahato, Shri Bindeswar.
Mahamuddin, Shri.
Maity, Shri Gunadhar.
Malick, Shri Shiba Prasad.
Mandal, Shri Prabhanjan
Mandal, Shri Sukumar.
Mandi, Shri Rampada.
Mitra, Shrimati Jayashree.
Moitra, Shri Birendra Kumar.
Mondal, Shri Bhadreswar.
Mondal, Shri Raj Kumar.
Mondal, Shri Shashanka Sekhar.
Mukherjee, Shri Amritendu.
Mukherjee, Shri Anil.
Mukherjee, Shri Joykesh.
Mukherjee, Shri Rabin.
Naskar, Shri Sundar.
Neogy, Shri Brajo Gopal.

Paik, Shri Sunirmal.

Ray, Shri Birendra Narayan.

Ray, Shri Subhas Chandra.

Roy, Shri Amalendra.

Roy, Shri Banamali.

Roy, Shri Tarak Bandhu.

Roy Barman, Shri Khitibhusan.

Saha, Shri Kripa Sindhu.

Sar, Shri Nikhilananda.

Sen, Shri Sachin.

Sen Gupta, Shrimati Kamal.

Sinha, Shri Nirmal Kanti.

Tudu, Shri Durga.

**Ayes :**

Abdus Sattar, Shri.

Bandyopadhyay, Shri Sudip.

Banerjee, Shri Amar.

Banerjee, Shri Mrityunjay.

Bhunia, Dr. Manas.

Majumdar, Shri Apurbalal.

Naskar, Shri Gobinda Chandra.

Roy, Shri Saugata.

Samanta, Shri Tuhin.

The Ayes being 9, and Noes 60; the motion was lost.

The motion of Shri Bhakti Bhusan Mandal that a sum of Rs. 40,30,44,000 be granted for expenditure under Demand No. 57, **Major Heads : "2425 — Co-operation, 4425 — Capital Outlay on Co-operation and 6425 — Loans for Co-operation".**

(This is inclusive of a total sum of Rs. 10,07,61,000 already voted on account in March, 1990), was then put and agreed to.

**Mr. Speaker :** Now Demand Nos. 54 and 86.

### Demand No. 54

There are 15 cut motions on this Demand. All the cut motions are in order.

**Shri Sultan Ahmed :** Sir I beg to move that the amount of the Demand be reduced to Re.1/-

**Shri Sultan Ahmed :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

**Shri Saugata Roy :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

**Shri Apurbalal Majumder :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

**Shri Deba Prasad Sarkar :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

**Shri Amar Banerjee :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

**Shri Satya Ranjan Bapuli :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

### Demand No. 86

**Mr. Speaker :** There are two cut motions on this Demand. Both the cut motions are in order.

**Shri Saugata Roy :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

**Shri Deba Prasad Sarkar :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100.

**শ্রী অমর ব্যানার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ সরকারের খাদ্য সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয় ৫৪ নং ও ৮৬ নং ডিমান্ড যেটা রেখেছেন তার বিরোধিতা করে এবং যে কাট মোশনগুলো আমাদের পক্ষে দেওয়া হয়েছে তাকে সমর্থন করে, আমি আপনার মাধ্যমে এখানে কয়েকটি কথা বলতে চাই। স্যার, মাননীয় মন্ত্রিমহাশয়ের বিগত কয়েক বছরের বাজেট অভিভাষণ আমার কাছে রয়েছে। আমি তাঁর সেই বাজেট ভাষণগুলির

মধ্যে একটা চিরাচরিত পদ্ধতি লক্ষ্য করেছি। আগেকার বাজেট অভিভাষণের মধ্যে তিনি কেন্দ্রীয় সরকারকে গালিগালাজ করে কেন্দ্রীয় সরকারের বিভিন্ন রকম দুর্বলতা এবং খাদ্যের ব্যাপারে পশ্চিমবঙ্গ সরকারকে তারা কি রকম বিপদের মধ্যে ফেলেছেন সে সম্পর্কে একটা পরিষ্কার ইঙ্গিত তিনি তাঁর আগেকার বাজেট বক্তৃতার মধ্যে বার বার দিতেন। আগেকার বাজেট বক্তৃতার প্রতিটি ছত্রে আমরা দেখেছি কেন্দ্রীয় সরকারকে গালিগালাজ করা হত; তাদের অর্কমণ্যতা এবং অপদার্থতার বিরুদ্ধে বলা হত। কিন্তু, এখন অবস্থার পরিবর্তন হয়েছে, তাই আপনারা তার থেকে অব্যহতি পেয়েছেন। আমি মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে পরিষ্কার ভাবে জিজ্ঞাসা করতে চাই, যা আমরা বিভিন্ন সংবাদপত্রের মাধ্যমে দেখেছি এবং এই হাউসের বাজেট বক্তৃতার মাধ্যমে আপনি যেটা বারবার উল্লেখ করেছেন — বর্তমানে যে কেন্দ্রীয় সরকার আছে, তারা আগের কংগ্রেসি সরকারের তুলনায় অনেক ভাল। আপনি বলেছেন, আমাদের বন্ধু সরকার যদি কাজে কোনও গাফিলতি করে তবে তাদের আমরা ছেড়ে কথা বলব না। গত ১৬ তারিখে পূর্ব ইউরোপে বেড়াতে যাবার আগে আপনি বিমান বন্দরে দাঁড়িয়ে বলে গেলেন, আমাদের বন্ধু সরকার যদি পশ্চিমবঙ্গের খাদ্য সরবরাহের ব্যাপারে কোনও রকম গাফিলতি করে, তবে আমরা তাদের কোনও ভাবেই ছেড়ে দেব না। আমি আপনার কাছে পরিষ্কার ভাবে জানতে চাই, যখন খাদ্য দ্রব্য একটা ভাইটাল জিনিস, তখন সেই জিনিসটা নিয়ে, আপনাদের কোনও রাজনীতি করা উচিত নয়। আজকে সেই খাদ্য শস্য নিয়ে পশ্চিমবঙ্গে আপনারা রাজনীতি করেছেন। পশ্চিমবঙ্গের রেশন ব্যবস্থা আজকে কোথায় গিয়ে দাঁড়িয়েছে? পশ্চিমবঙ্গের খাদ্য সরবরাহ ব্যবস্থা আজকে কোথায় গিয়ে দাঁড়িয়েছে? কেন পশ্চিমবঙ্গ কেরোসিন তেল পাবে না? কেন ভোজ্য তেল পাবে না? আপনি আগের বাজেট বক্তৃতায় বলেছিলেন, ৯ হাজার মেট্রিক টন ভোজ্য তেল আমাদের দেওয়া হয়েছিল, যা প্রয়োজনের তুলনায় ছিল অপ্রতুল। এটা ঠিকই যে, পশ্চিম[illegible]ঙ্গ সরষের তেলের ব্যবহার অনেক বেশি। আমাদের রাজ্যে সরষের তেল যা উৎপাদন হয়, [illegible] আমাদের রাজ্যের সমস্যা মেটাতে পারে না। ভোজ্য তেল আমাদের বাইরে থেকে আমদানি করতে হয়। বিভিন্ন জায়গা থেকে এবং বিদেশ থেকে আমরা পাম অয়েল ও এডিবল অয়েল নিয়ে আসি। আমাদের পশ্চিমবঙ্গে সেগুলি রেশন দোকানের মাধ্যমে বিতরণ করা হয়। আজ ছয় মাস হয়ে গেল কেন্দ্রের বন্ধু সরকার ক্ষমতাসীন হয়েছে। মাননীয় খাদ্য মন্ত্রীর কাছে আমি জিজ্ঞাসা করতে চাই, এই ছয় মাসে আপনারা চালের কোটা কত বাড়িয়েছেন?. আপনার, বাজেট বইয়ের মধ্যে রয়েছে, যে আগের কেন্দ্রীয় সরকার প্রয়োজনের তুলনায় নগণ্য চাল সরবরাহ করত। আগের সরকার ৮০ হাজার মেট্রিক টনের মতো চাল ও গম সরবরাহ করত। এবারের বাজেট বক্তৃতায় আপনি পরিষ্কার ভাবে বলেছেন, পশ্চিমবঙ্গে চাল ৫ হাজার টন এবং গম ১০ হাজার টনের মতো বেড়েছে। যেখানে পাশের রাজ্য থেকে হাজার হাজার মানুষ আপনাদের রাজত্বে এসে হাজির হচ্ছে, সেখানে এই অল্প পরিমাণ খাদ্য বাড়ানো কিছুই নয়। মাননীয় মুখ্যমন্ত্রী এই সভায় দাঁড়িয়ে সেই বাড়তি মানুষের কথা স্বীকার করেছিল, আর সেই বাড়তি মানুষের জন্য মাত্র ৫ হাজার টন চাল এবং ১০ হাজার টন গম সরবরাহ করেছে আপনার বন্ধু সরকার। আপনারা ফিরিস্তী রাখলেন, পোস্টার করলেন, যে কেন্দ্রের বন্ধু সরকারের কাছে পর পর কি চাওয়া উচিত। মাননীয় মন্ত্রী মহাশয় আপনাকে আমি জিজ্ঞাসা করতে চাই, কেরোসিনের অবস্থা আজকে কোথায় গিয়ে দাঁড়িয়েছে?

[4-20 — 4-30 P.M.]

আপনি কেরোসিন তেলের যে হিসাব দিচ্ছেন আর ইন্ডিয়ান অয়েল কর্পোরেশন যে হিসাব দিচ্ছে এই দুটোর মধ্যে ফারাক হয়ে যাচ্ছে। আপনি হিসাব দিচ্ছেন ৫২ হাজার মেট্রিক টন কেরোসিন পাচ্ছি সেখানে ইন্ডিয়ান অয়েল কর্পোরেশন বলছে ৬০ হাজার ৩২০ মেট্রিক টন কেরোসিন দিয়েছি। ফেব্রুয়ারি মাসে ইন্ডিয়ান অয়েল কর্পোরেশন ৬ কোটি ৪০ লক্ষ লিটার কেরোসিন তেল দিয়েছে, তাহলে পশ্চিমবঙ্গের ১ কোটি পরিবারকে ৫ লিটার করে কেরোসিন দেওয়া যাবে না কেন? এই তেলটা ইন্ডিয়ান অয়েল কর্পোরেশনের মৌড়ি গ্রাম ট্যাঙ্কার থেকে বজ বজ ট্যাঙ্কার থেকে এসেছে। তাহলে পশ্চিমবঙ্গের মানুষ কেন তেল পাবে না? এই হিসাব আপনার কাছে পশ্চিমবঙ্গের মানুষ জানতে চায়, পরীক্ষার্থীরা, গৃহস্থরা আপনার কাছে জানতে চায় কেন এই তেলের অভাব। আজকে পশ্চিমবঙ্গের গ্রামের কৃষকদের বিদ্যুৎ সঙ্কটের জন্য কেরোসিন তেল দিয়ে পাম্প চালাতে হচ্ছে, তার জন্য আজকে কেরোসিন তেলের দরকার হয়, আপনি সেই কেরোসিন তেলের জন্য চিন্তা করছেন না। তারপর ভোজ্য তেল রেশনে নেই। সরষের তেলের আজকে আকাশ ছোঁয়া দাম হয়ে আছে। দিল্লির সরকারের বিরুদ্ধে আর কবে লড়াই করবেন? আপনার দেওয়া যে মাস্টার্ড অয়েলের হিসাব আমি গত বছরের হিসাবে যাচ্ছি না, জানুয়ারির হিসাব থেকে বলছি, জানুয়ারিতে ১৯.২৮ টাকা, ২০.৮৪ টাকা, ২১.৯৫ টাকা, ২১.৯৯ টাকা, তারপর ২১.৮৪ টাকা সরষের তেলের দাম ছিল। কেন্দ্রে আপনাদের বন্ধু সরকার আসার পর নভেম্বর ডিসেম্বর মাসে ২১.৮৪ টাকা ছিল, বর্তমানে এই প্রাইস কোথাও ২৫ টাকা, কোথাও ২৫.৫০ টাকা, আবার কোথাও ২৬ টাকার কাছাকাছি পৌঁছেছে। সরষের তেলের এই রকম দাম হওয়ার পর কেন্দ্রীয় সরকার সংবাদপত্রে বলেছেন ২৫ হাজার মেট্রিক টন সরষের তেল আমরা বাইরে পাঠাব। জানি না আপনি বলার পর ২।। হাজার মেট্রিক টন বিদেশে রপ্তানি করল। কেন্দ্রের বন্ধু সরকার কি এটা জানেন না যে আমার বন্ধু পশ্চিমবঙ্গ সরকারের মুখ্যমন্ত্রী জ্যোতি বাবুর রাজ্যের মানুষের প্রতি চরম বেইমানি করা হবে যদি সরষের তেল বাইরে পাঠানো হয়? কিন্তু ভারত সরকার পশ্চিমবঙ্গের প্রতি বেইমানি ব্যবহার করে সেই সরষের তেল বাইরে চালান দিলেন, আর আপনি বসে রইলেন। সংবাদপত্রে আপনার বিবৃতি দেখেছি, কিন্তু মুখ্যমন্ত্রীকে জিজ্ঞাসা করতে চাই মন্ত্রিসভার যিনি হেড, আপনি মন্ত্রিসভার অন্যতম অংশীদার, আপনার বিরুদ্ধে ব্যক্তিগত ভাবে আক্রমণ করে বিষোদ্গার করে কোনও লাভ নেই, কিন্তু চিফ মিনিস্টার পশ্চিমবঙ্গের মানুষের কাছে কথা দিচ্ছে যে সরকার থেকে ১৪টি নিত্য প্রয়োজনীয় জিনিস সুলভ মুল্যে জনসাধারণের কাছে বিতরণ করার ব্যবস্থা করা হবে রেশনের মাধ্যমে, লোকসভার নির্বাচনের আগে এই ব্যাপারে দেওয়ালের লিখনগুলি এখনও মুছে যায় নি, কিন্তু এই ব্যাপারে কী আপনাদের ভূমিকা? পশ্চিমবঙ্গ চুপচাপ বসে রয়েছেন। সেই বন্ধু সরকারের বিরুদ্ধে আর কবে রাস্তায় নামবেন? আমরা সংবাদপত্রে দেখলাম বামফ্রন্টের চেয়ারম্যান বলেছেন বন্ধু সরকারের বিরুদ্ধে এমন কোনও কথা বলা উচিত নয় যাতে তারা বিব্রত হতে পারে, আমরা আন্দোলন করছি। সেই আন্দোলন কি? কেন্দ্রীয় সরকারের বৈষম্যের বিরুদ্ধে বছরের পর বছর আপনারা যে বনধ পালন করতেন সেই বনধ আর কবে ডাকবেন? আপনাদের বন্ধু সরকারের ৬ মাস হয়ে গেল, তারা বন্ধুর সঙ্গে চরম বেইমানি করেছেন, এখনও তার বিরুদ্ধে সরব হবেন না? আমি

বলব নীতিগত ভাবে বামফ্রন্ট সরকার ১৪টি নিত্য প্রয়োজনীয় জিনিস সুলভ মুল্যে পশ্চিমবঙ্গে দেবার ব্যবস্থা করুন।

পার্লামেন্টে আমাদের থেকে অনেক বেশি মেম্বার রয়েছে। সেখানে যখন খাদ্য বাজেট পাস হল তখন আপনাদের লোকসভার সদস্যরা নীরব ছিলেন, ওয়াক আউট করেন নি, পদত্যাগ করেন নি, প্রতিবাদ করেন নি এবং কোনও বিবৃতিও দেন নি যে, পশ্চিমবঙ্গের মানুষের কাছে ১৪টি নিত্য প্রয়োজনীয় জিনিস সুলভ মূল্যে সরবরাহ করার প্রতিশ্রুতি দিয়েছিলাম সেটা দিল্লির সরকার পালন করছেন না। আপনারা দূর থেকে পরোক্ষে দিল্লি সরকারের অংশীদার হয়ে আছেন। কাজেই এই কথা আপনারা সেখানে বলতে পারতেন যে — ''আমরা তোমাদের অংশীদার হয়ে আছি। আমরা এই দাবি নিয়ে এসেছি, আমাদের এই দাবি পূরণ করতে হবে। পশ্চিমবঙ্গের মানুষের প্রতি এই বঞ্চনা চলবে না, এই জিনিস চলতে পারে না''। কেন্দ্রের বঞ্চনার কথা আপনারা বারে বারে বলেছেন। এখন কেন বলবেন না? এখনও তো কেন্দ্র খাবার দেয় না, ডাল, কেরোসিন তেল দেয় না, ভোজ্য তেল দেয় না। আপনারা বলতে পারতেন অবিলম্বে পশ্চিমবঙ্গে চাল, চিনি, গম, তেল, ডাল, কেরোসিন তেল পাঠাতে হবে। পশ্চিমবঙ্গে এই সব জিনিসের হাহাকার উঠে গেছে। আপনি কি জানেন আমাদের এলাকায় এম. আর. রেশন শপে বিগত সপ্তাহ যাবৎ ৫০ থেকে ৭৫ গ্রামের বেশি চিনি পাওয়া যাচ্ছে না? এম. আর., এফ. আর. এ. ২৫০/৩০০ গ্রাম করে গম দেওয়া হচ্ছে। এতে মানুষ কি করবে? এই গম নিয়ে কি তারা মুরগি, পায়রাকে খাওয়াবে? যদি তাই হয় তাহলে বলার কিছু নেই। আপনাকে এই দায়িত্ব সম্পূর্ণ ভাবে নিতে হবে। কেন না, আপনি পশ্চিমবঙ্গের খাদ্য মন্ত্রী। পশ্চিমবঙ্গের মানুষকে খাওয়ানোর দায়িত্ব আপনার এবং আপনি মানুষের কাছে প্রতিশ্রুতিবদ্ধ হয়ে আছেন। আপনার এই বাজেট বক্তৃতার মধ্যে একটি জায়গাতেও পেট্রোল, ডিজেলের দাম বাড়ানোর কথা বলেছে ? রেলের মাশুল বেড়েছে. সেই জন্য বাইরের রাজ্য থেকে আমাদের এই রাজ্যে চাল, ডাল তেল আমদানি করতে জিনিসপত্রের দাম ঊর্ধ্বগতি হবে। এই কথা কোথাও বলেছেন? কেন্দ্রের বন্ধু সরকার জিনিসের দাম বাড়িয়ে যে অচল অবস্থার সৃষ্টি করছে তার বিরুদ্ধে আপনার একটাও বিবৃতি আছে? কেন্দ্রীয় সরকার জনস্বার্থ বিরোধী যে সমস্ত নীতি নির্দ্ধারণ করেছেন তার বিরুদ্ধে একটি কথাও কোথাও লিখেছেন? কোথাও একটি কথা আপনি লেখেন নি। আপনার সরকার বা আপনি কি বলেছেন? আপনি বলেছেন কয়েকটি জায়গায় আই. এন. টি. ইউ. সি.-র লোকেরা খাদ্য গুদামে ধর্মঘট করছে। আই. এন. টি. ইউ. সি.-র লোকেরা আমাদের কাছে বড়, না পশ্চিমবঙ্গের মানুষ আমাদের কাছে বড়? আই. এন. টি. ইউ. সি., না, সি. আই. টি. ইউ. করছে আমরা সেটা দেখতে চাই না। আপনার হাতে মেশিনারি রয়েছে। আপনার দায়িত্ব রয়েছে। তাদের যদি কিছু ন্যায্য দাবি দাওয়া থাকে তাহলে ওদের সাথে মিট করে সেটা মিটিয়ে নিন যাতে করে ওখান থেকে খাদ্য শস্য সরবরাহ করা যায়। সেই দায়িত্ব আপনাকে নিতে হবে। আর সেই দায়িত্ব পালনে আমাদের সহযোগিতা করার কথা বললে আমরা উদার হস্তে সেই সহযোগিতা করব। কিন্তু সব চেয়ে বড় কথা হল এই যে, পশ্চিমবঙ্গের মানুষকে আপনাদের বলতে হবে মানুষের এই ন্যায্য দাবি আদায়ে আমরা রাস্তায় নামব, মাননীয় মুখ্যমন্ত্রীকেও এই কথা বলতে হবে। কেন্দ্রীয় সরকারের বঞ্চানার বিরুদ্ধে, সরষের তেল, কেরোসিন তেল, চাল, ডাল, ভোজ্য

তেল না দেওয়ার বিরুদ্ধে আমরা রাস্তায় নামব — এই কথা আপনাদের বলতে হবে। এতদিন আপনারা মেকি রাজনীতি করেছিলেন রাজীব সরকারের বিরুদ্ধে। আপনারা বছরে একবার করে বাংলা বনধ পালন করেন। আজকে বনধের প্রয়োজন হয়েছে। এই বিষয়ে আপনাদের কোনও উদ্যোগ কেন দেখা যাচ্ছে না? বিচ্ছিন্নতাবাদের বিরুদ্ধে হাউসে অনেক কথা বার্তা হয়। এই সরকারের অন্যতম বড় শরিক হচ্ছে বি. জে. পি.। তারাও বাইরে থেকে সরকারকে সমর্থন করে চলেছে। আজকে আমাদের এই বঞ্চনার বিরুদ্ধে পশ্চিমবঙ্গের মানুষকে সঙ্গে নিয়ে লড়াই করতে হবে। ৬ মাস তো অতিক্রান্ত হয়েছে। আর কবে আপনারা লড়াই করবেন? আমাদের পশ্চিমবঙ্গের রেশন ব্যবস্থা খুব সুন্দর রয়েছে! আর কতদিন এই এস. আর., এম. আর. এর ভোজবাজি চলবে, জানি না। এখানে এটা কেন থাকবে? এটা কোন রাজত্বে হয়েছে? কেরালাতেও বামফ্রন্ট, কমিউনিস্ট সরকার আছে। সেখানে এস. আর., এম. আর. রেশন ব্যবস্থা রয়েছে। সারা পশ্চিমবাংলায় কেন আপনি পূর্ণ রেশন ব্যবস্থা চালু করবেন না? বর্ধমানের ফাইন মিহি চাল অন্য স্টেটে চলে যাচ্ছে। কেন আপনি কন্ট্রোল করতে পারবেন না? আপনি অন্য রাজ্য থেকে চাল নিয়ে এসে রেশনিং-এর মাধ্যমে বিলি বন্টন করে দিন। এটা আপনি কেন পশ্চিমবঙ্গে করতে পারছেন না?

[4-30 — 4-40 P.M.]

কো-অর্ডিনেশন কমিটির চুরি আটকাতে পারছেন না, তাদের চুরির সিংহ দরজা খুলে রাখতে রেশনের এই ব্যবস্থা করে রেখেছেন। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনার গতবারের বাজেট ভাষণ এবং এবারের বাজেট ভাষণ নিয়ে আমি একটি তুলনামূলক বিচার করছিলাম। বিচার করতে গিয়ে সংহত উপজাতি উন্নয়ন প্রকল্পটির প্রতি আমার দৃষ্টি আকৃষ্ট হল। আপনারা গরিব মানুষদের কথা বলেন, রাজীব গান্ধীর কেন্দ্রীয় সরকার প্রতিক্রিয়াশীল ছিলেন — এইসব কথা বলেন তাই দেখছিলাম সেই আমলে এ ব্যাপারে কি হয়েছিল এবং আপনাদের আমলে কি হয়েছে। দেখলাম গত বছরের তুলনায় কম ২১ লক্ষ মানুষ। তাদের জন্য কত বরাদ্দ করেছেন? এবারে করেছেন ৪ হাজার ৫০৯ টি মৌজার জন্য ২৪ হাজার ২৪৫ মেট্রিক টন চাল এবং ৫৫ হাজার ৪৭২ টন গম। আর তার আগেরবার কত বরাদ্দ ছিল? বরাদ্দ ছিল চাল — ৩৯ হাজার ৫৪৮ মেট্রিক টন এবং গম ১,০০১৬৫ মেট্রিক টন। রাজীব গান্ধী যখন ক্ষমতায় ছিলেন তখন হাজার হাজার মেট্রিক টন ভোজ্য তেল পাঠিয়েছিলেন রেশনের মাধ্যমে বিলি করার জন্য কিন্তু সেটা এবারে যখন পাচ্ছেন না তখন নিশ্চয় আপনাদের তা বলতে হবে। আগের কেন্দ্রীয় সরকার তো আপনাদের ভাষায় খারাপ ছিল, প্রতিক্রিয়াশীল ছিল, পশ্চিমবঙ্গের মানুষের জন্য তারা কিছুই করে নি কিন্তু এখন কেন্দ্রীয় সরকার কি করছেন সেটাও আপনাদের বলতে হবে। আমি যে প্রশ্নগুলি রেখেছি আশা করি মাননীয় মন্ত্রী মহাশয় সেগুলির জবাব দেবেন। তিনি বলবেন, পশ্চিমবঙ্গে রেশন ব্যবস্থা যেটা ভেঙ্গে পড়েছে সেটা পুরোপুরি বজায় রাখার জন্য কি ব্যবস্থা অবলম্বন করেছেন, কতদিনের মধ্যে সেটা করতে পারবেন, কেরোসিনের যে কৃত্রিম সঙ্কট তা দূর করে মানুষের কাছে কেরোসিন কতদিনের মধ্যে ঠিক মতন পৌঁছে দিতে পারবেন। ভোজ্য তেল আমদানি করতে পারবেন

কিনা এবং রেশনের মাধ্যমে তা দিতে পারবেন কিনা। যদি না পারেন তাহলে কিন্তু সরষের তেলের দাম অস্বাভাবিক ভাবে বাড়বে। পরিশেষে, বলি, আপনাদের পরম বন্ধু আজকে চরম বেইমানি করছেন, তাদের বিরুদ্ধে কিন্তু পশ্চিমবঙ্গের মানুষের আন্দোলন করার দিন এসেছে। এই কথা বলে আমাদের কাট মোশনগুলির প্রতি সমর্থন জানিয়ে এবং এই বাজেটের বিরোধিতা করে শেষ করছি।

**শ্রীমতী কমল সেনগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় খাদ্য ও সরবরাহ মন্ত্রী আজ এই সভায় যে ৫৪ ও ৮৬ নং দাবি পেশ করেছেন তা সমর্থন করে এবং বিরোধী দলের কাট মোশনগুলির বিরোধিতা করে কয়েকটি কথা বলছি। স্যার, আমরা দেখছি, এখন খাদ্যের জন্য বিরোধী দলের সদস্যরা প্রায়শই নানান প্রশ্ন করেন, নানান দাবি করেন এবং নানান কথা বলেন। মাননীয় সদস্য অমর বাবুও নানান কথা বললেন। স্যার, আমি যে কথাটা প্রথমেই বলতে চাই সেটা হচ্ছে, পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকারের ১৩ বছরের শাসনে সবচেয়ে উল্লেখযোগ্য যে সাফল্য সেটা হল কংগ্রেস আমলে গ্রাম বাংলা থেকে মানুষ খাদ্যের জন্য শহরে বা কলকাতায় চলে আসত এবং এসে মা, একটু ফ্যান দাও, একটা রুটি দাও বলে লোকের দরজায় দরজায় ঘুরত। এটা অতি বাস্তব। বিরোধী সদস্যদের শুনতে খারাপ লাগবে কিন্তু এটা অতি বাস্তব। সেই চিত্রের আজকে পরিবর্তন হয়েছে। গ্রামের মানুষের মুখে আজকে খাদ্য যোগান দেওয়া সম্ভব হয়েছে। পশ্চিমবঙ্গে ৬ কোটির বেশি মানুষ, তাদের আজকে খাদ্যের ব্যাপারে সম্পূর্ণ প্রয়োজন মেটানো না গেলেও তাদের মুখে এই রকম ভাবে খাদ্য যোগান সম্ভব হয়েছে। অতীতে ভুট্টা, মাইলো, গুগলি, এগুলি মানুষকে খেতে হয়েছে। আজকে আর তা খেতে হচ্ছে না। বিরোধী দলের সদস্যদের এই কথা স্মরণ রাখা কর্তব্য। পশ্চিমবঙ্গের মানুষ একথা স্মরণ রেখেছে। পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকারের ১৩ বছরের যে সাফল্য সেই সাফল্য হচ্ছে খাদ্যের জন্য মানুষকে কাতারে কাতারে গ্রাম ছেড়ে চলে আসতে হচ্ছে না। এটাই হচ্ছে আপনাদের সামনে আমার সর্বপ্রথম বক্তব্য। আজকে কেন মানুষ আসছে না? আমাদের সরকারের যে নীতি পঞ্চায়েতের ত্রিস্তর-এর মাধ্যমে গ্রামে কাজকর্ম করার যে নীতি তার জন্য এই সাফল্য হয়েছে। হ্যাঁ, সঙ্কট আছে। তবে সেই সঙ্কটকে বঙ্গ সন্তান হিসাবে, পশ্চিমবঙ্গের মানুষ হিসাবে যদি উপলব্ধি করেন তাহলে সেটা ভাল কথা। তাহলে তার সমাধানের দিকে আমরা যেতে পারব। আপনাদের কি মনে পড়ে না? আপনারা কি ভুলে গেছেন সেই ইতিহাসের কথা? ১৯৫৯ সালে প্রয়াত মুখ্যমন্ত্রী বিধানচন্দ্র রায়ের পুলিশ ৮০ জনকে গুলি করে হত্যা করেছিল কলকাতার রাজপথে তারা খাদ্য চেয়েছিল বলে। এসব কথা শুনতে খারাপ লাগে। পশ্চিম বাংলার মানুষের স্মৃতিতে এটা আছে। ১৯৬৬ সালে নুরুল ইসলামের কথা কি আপনারা ভুলে গেছেন? প্রয়োজনে কি ভাবে আপনারা দলকে ব্যবহার করতেন? নুরুল ইসলামকে জীবন দিতে হয়েছিল পুলিশের গুলিতে। মানুষ সেকথা ভোলে নি। আপনারা ভুলে যেতে পারেন। মানুষ যদি ভুলে যেত তাহলে পশ্চিম বাংলার মানুষ বামফ্রন্ট সরকারকে পুনরায় ক্ষমতায় ফিরিয়ে আনত না, লোক সভার নির্বাচনে এই ফল হত না। কাজেই এগুলি একটু ভেবে দেখবেন। বামফ্রন্ট সরকারকে আক্রমণ করার কথা বলে লাভ নেই। পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকারের আর একটা বিশেষ সাফল্যের কথা আমি এখানে উল্লেখ করতে চাই। দীর্ঘদিন ধরে ক্ষেতমজুরদের যে দাবি, সেই দাবির জন্য বা

মানুষের জন্য আপনারা ভুলেও চিন্তা করেন নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একথা স্মরণ করিয়ে দিতে চাই যে ক্ষেতমজুরদের শুখা মরশুমে ১৯৮৯ সালে খাদ্যের ঘাটতির মধ্যেও আমাদের সরকার এক মাস ভরতুকি দিয়ে খাদ্য সরবরাহ করেছে। আবার ১৯৯০ সালে ২ মাস এই খাদ্য ক্ষেতমজুরদের দেওয়া হবে। আমি এখানে কংগ্রেসি বন্ধুদের আর একটা কথা স্মরণ করিয়ে দিতে চাই। আপনারা একটা হিসাব নেবেন তো যে ভারতবর্ষের কোন কোন রাজ্য এই দৃষ্টিভঙ্গি গ্রহণ করেছে। ভারতবর্ষের কোন কোন রাজ্য ক্ষেতমজুরদের এই ভরতুকি দিয়ে খাদ্য দেবার ব্যবস্থা করেছে? এই ব্যাপারে পশ্চিমবঙ্গ ভারতবর্ষের মধ্যে প্রথম। এটা আপনারা গ্রামের মানুষকে ভুলিয়ে দেবেন? আপনারা চেষ্টা করে দেখতে পারেন কিন্তু তা পারবেন না। এক কোটি ৩০ লক্ষ ক্ষেতমজুরদের জন্য এই যে খাদ্য দেবার কাজ, এটা খুব সহজ ব্যাপার নয়। ১৯৯০ সালে ২ মাস এটা দেওয়া হবে। এটাও খুব সহজ ব্যাপার নয়।

আমি মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার কাছে সরবরাহের ব্যাপারে যে কিছু সমস্যা হয়েছে সেই কথাটা উল্লেখ করতে চাই। আমি এটা আলোচনা করব না, কারণ এটা মাননীয় খাদ্যমন্ত্রী, তিনি সুন্দর ভাষায় প্রশ্নোত্তরে বারে বারে এই সমস্যার কথা বলেছেন। আমি আমার সময় সেদিকে দিতে চাই না। জিঞ্জিরাপোলে আমাদের খাদ্যের যে গুদাম আছে, সেখান থেকে কোনও খাবার বেরোয় না, সেটা খাদ্যমন্ত্রী গতকাল বলেছেন। খাদ্য নিয়ে যারা রাজনীতি করেন, তাদের রাজনীতির রূপটা কী, সেটা আজকে স্পষ্ট হয়েছে। গোটা ভারতবর্ষব্যাপী স্পষ্ট হয়েছে বলেই দিল্লির সরকার থেকে ওরা অপসারিত হয়েছেন। তবে একটা আনন্দের কথা, আজকে দিল্লির সরকার থেকে অপসারিত হওয়ার পরে ওদের মনে পড়েছে ভারতের জনগণের জন্য, পশ্চিমবাংলার মানুষের জন্য ১৪টি নিত্য প্রয়োজনীয় জিনিস বড় দরকার। কেন্দ্রীয় সরকার থেকে অপসারিত হওয়ার পর এই কথা তাদের মনে পড়েছে। আজকে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এই ১৪টি নিত্য প্রয়োজনীয় জিনিস আদায় করবার কথা উনারা আজকে বলছেন, প্রাক্তন প্রধানমন্ত্রী বলেছেন। এই মুহূর্তে দুটি কথা বলতে চাই, আজকে ভুট্টা, মাইলো পশ্চিমবাংলার সাধারণ মানুষ, খেটে খাওয়া মানুষ, শ্রমিক, কৃষক শ্রেণীর মানুষকে খেতে হয় না। বিরোধী পক্ষের একজন সদস্য চালের দরের কথা যেটা বলেছেন, সেটা অসত্য। তিনি হয়ত প্রত্যক্ষ ভাবে যাচাই করার সময় পান না, আমি তাদের দেখাতে পারি, আমার কাছে নমুনা পর্যন্ত আছে, ডেপুটি স্পিকার মহাশয় যদি অনুমতি করেন তাহলে দেখাতে পারি। মোটা চাল ৪.১০ টাকা থেকে ৪.৪০ টাকার মধ্যে পাওয়া যাচ্ছে, সাধারণ চাল ৫.৬০ টাকায় পাওয়া যাচ্ছে, আর মিহি চাল ৬.৩০ টাকায় পাওয়া যাচ্ছে। মাননীয় সদস্য একটু অসত্য কথা বলে ফেলেছেন, নমুনা সংগ্রহ করতে পারেন নি, সেই বিষয়ে কিছু বলছি না। খোলা বাজারে খাদ্য পাওয়া যাচ্ছে, এটা কী করে সম্ভব হল? পশ্চিমবাংলায় গণ বন্টন ব্যবস্থা ভাল আছে বলেই এটা সম্ভব হয়েছে। এই গণ বন্টন ব্যবস্থাকে অতীতে কেন্দ্রীয় সরকারের প্রাক্তন প্রধানমন্ত্রী রাজীব গান্ধী এই গণ বন্টন ব্যবস্থাকে তুলে দেবার কথা বলেছিলেন। কিন্তু বর্তমান কেন্দ্রীয় সরকার সেটা বলছেন না। এই তফাৎটার কথা যদি আমাদের খাদ্য মন্ত্রী বলে থাকেন তবে কী সেটা বেঠিক হয়েছে? তিনি বেঠিক বলেছেন? তিনি ঠিক কথাই বলেছেন। এরা বলছেন ছয় মাস হয়ে গেলে, বন্ধু সরকার, এই বলছেন। কিন্তু আমারও বয়স হয়েছে, আমিও অনেক কিছু শুনেছি, শিশু রাষ্ট্র, শিশু রাষ্ট্র,

একটু সময় দিতে হবে, একটু সময় দিতে হবে। কংগ্রেস যখন প্রথম ক্ষমতা গ্রহণ করে, প্রধানমন্ত্রী জওহরলাল নেহেরু তিনি যখন তখন শিশু রাষ্ট্র বলতেন, আমরা অনেক বছর ধরে এই সব শুনেছি, আর আজকে আপনারা এত অসহ্য, এত অধৈর্য হলে চলবে কেন? আমরা এই কথা কখনও বলি নি নাকি পেট্রোল, ডিজেল এর দাম বাড়ানো সম্পর্কে। পেট্রোল, ডিজেলের দাম এর কথা রাজ্যপালের ভাষণের মধ্যে লেখা ছিল। বারে বারে কথা বললে বেশি মূল্য হবে কী? আমরা বলেছি এর দাম কমাবার জন্য। না কী সেটা বলার জন্য বলা হবে। প্রসঙ্গ ক্রমে রেল ভাড়া কমানোর জন্য বলেছেন। এই প্রসঙ্গে দুটো কথা বলতে চাই, আমাদের তন্ডুল জাতীয় খাদ্য শস্যের চাহিদা ১ কোটি ২০ লক্ষ ২৭ হাজার মেট্রিক টন। ১৯৮৯ সালে আমাদের খাদ্যের উৎপাদন কিন্তু ভাল হয়েছিল, কিন্তু তা সত্ত্বেও কী ঘটনা ঘটল, খাদ্যে আমাদের প্রচন্ড ঘাটতি হল, সমস্ত তন্ডুল জাতীয় খাদ্য শস্য চিনি সহ, নিত্য প্রয়োজনীয় সমস্ত জিনিস এর ব্যাপারে এই রাজ্যটাকে ঘাটতি রাজ্য করে রাখা হয়েছে। অতীত ইতিহাস বলবার সময় নেই। এই ঘাটতি সত্ত্বেও এখানে যে খাদ্য শস্য গণ বন্টন ব্যবস্থা চলছে, তার জন্য কৃতিত্ব দাবি করতে পারি। আমরা সঠিক ভাবে কাজ করছি, আরও ভাল ভাবে কাজ করতে চাই এবং খাদ্যের জন্য বর্তমান রাজ্য সরকার, কেন্দ্রের মোর্চা সরকারের কাছে যাবে। আমাদের মাননীয় খাদ্যমন্ত্রী আমাদের এই বিধানসভা থেকে সর্বদলীয় প্রতিনিধি দল নিয়ে দিল্লিতে গিয়েছিলেন কেন্দ্রীয় খাদ্য মন্ত্রীর কাছে। কি বলেছিলেন কেন্দ্রীয় খাদ্য মন্ত্রী? আমাদের মাননীয় খাদ্য মন্ত্রী খাদ্যের নমুনা নিয়ে গিয়েছিলেন। নিকৃষ্ট মানের খাদ্য, যে খাদ্য গরু ছাগলে খায়, সেই খাদ্য আমাদের সরবরাহ করা হয়েছিল। সেই খাদ্যের নমুনা নিয়ে গিয়েছিলেন। কেন্দ্রীয় খাদ্য মন্ত্রী বলেছিলেন, 'এক কনাও চাল দেওয়া যাবে না'। তৎকালীন কেন্দ্রীয় খাদ্য মন্ত্রী অবশ্যই কংগ্রেস সরকারের মন্ত্রী ছিলেন। তিনি এই কথা বলেছিলেন যে, এক কনাও চাল দেওয়া যাবে না। বর্তমানে রাষ্ট্রীয় মোর্চা সরকার ইতিমধ্যেই খাদ্যের — চাল গমের — যোগান বাড়িয়েছেন। এখানে আমাদের বিরোধী বন্ধু অমর বাবুও সে কথা উল্লেখ করেছেন। ৫০০০ আর ১০,০০০ কুইন্টাল চাল আর গমের যোগান বেড়েছে। এটা কি ইতিবাচক ভূমিকা নয়? যেখানে এক কনাও চাল দেওয়া হবে না বলা হয়েছিল, সেখানে এই পরিমাণ যোগান বৃদ্ধি ঘটেছে। সেদিন এখানে কংগ্রেসের মাননীয় বিধায়ক সত্য বাপুলি মহাশয় বলেছিলেন, 'মাননীয় খাদ্য মন্ত্রী কি নিকৃষ্ট মানের খাদ্যের নমুনা দেখিয়েছেন, তার চেয়ে নিকৃষ্ট মানের নমুনা দেখানো যায়'। সন্দেহ নেই নিকৃষ্ট মানের খাদ্যের নমুনা পশ্চিমবাংলায় আছে, সুতরাং আসুন আমরা সকলে মিলে পশ্চিমবাংলায় মানুষের জন্য ভাল খাদ্যের দাবি জানাই এবং আদায় করি। কেন্দ্রে যে সরকারই থাক না কেন, সেই সরকারের কাছ থেকে আমরা খাদ্য চাইব। এতে আপত্তির কি আছে? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বর্তমান পরিস্থিতিতে গোটা রাজ্যে ২৭৪৮টি ন্যায্য মূল্যের দোকান বা রেশন দোকানের মাধ্যমে বিধিবদ্ধ এলাকায় ১ কোটি মানুষের মধ্যে খাদ্য সরবরাহ করা হচ্ছে। আর সংশোধিত রেশন এলাকায় ১৪,১৮৫টি দোকানের মাধ্যমে ৫ কোটি মানুষকে খাদ্য সরবরাহ করা হচ্ছে। আরও করতে পারলে নিশ্চয়ই ভাল হত। আরও করবার জন্য আমরা চেষ্টা করব। আমরা যা করেছি এবং করছি তার সম্বন্ধে আপনাদের কারও কাছ থেকে একটা কথাও এখানে শুনতে পাই না। আপনারাও তো পশ্চিমবঙ্গের সন্তান, পশ্চিমবঙ্গের মানুষ, আপনাদেরও তো কিছু কর্তব্য আছে। কিন্তু আপনারা আপনাদের কর্তব্য পালন করছেন না। আমি এই প্রসঙ্গে সরকারের

কাছে কয়েকটি সুপারিশ করতে চাই। আমাদের খাদ্যমন্ত্রী এবং কৃষিমন্ত্রী উভয়ে যদি একযোগে চিন্তা এবং চেষ্টা করেন তাহলে আমাদের রাজ্যে খাদ্য উৎপাদন আরও বাড়তে পারে। আমরা যদি প্রতি বছর ২০ লক্ষ করে নারকেল চারা বিনা মূল্যে বিতরণ করতে পারি — যদিও পঞ্চায়েতের মাধ্যমে কিছু কিছু হচ্ছে, আমি আরও বেশি করতে বলছি — তাহলে ১০/১২ বছরের মধ্যে নিম্ন বঙ্গের মেদিনীপুর, দক্ষিণ ২৪-পরগনার সুন্দরবন অঞ্চল, হাওড়া জেলায় নারকেলের উৎপাদন প্রচুর পরিমাণে বেড়ে যাবে, ফলে রাজ্যে বনস্পতি এবং নারকেল তেল শিল্পের প্রসার ঘটবে এবং এই সমস্ত বিষয়ে আমাদের আর কেন্দ্রীয় সরকারে কাছে হাত পাততে হবে না। তাই আমি এই সুপারিশ মাননীয় খাদ্য মন্ত্রীর কাছে রাখছি। পঞ্চায়েতের মাধ্যমে বিনা মূল্যে নারকেল চারা বিলি করে নারকেল গাছের সংখ্যা যদি আমরা বৃদ্ধি করতে পারি তাহলে একদিকে যেমন আমরা নারকেল তথা নারকেল-জাত শিল্প সামগ্রীর উৎপাদন বৃদ্ধি করতে পারব, তেমনি অপর দিকে মাটির ক্ষয় রোধ করতে পারব, ইরোশন রোধ করতে পারব। আবার নারকেল গাছগুলি আমাদের ঝড় এবং অন্যান্য প্রাকৃতিক বিপর্যয়ের হাত থেকে রক্ষাও করবে। এই প্রসঙ্গে আর একটা কথা আমি বলব যে, তৈলবীজ, ডাল ইত্যাদি যা আমাদের অন্য রাজ্য থেকে আনতে হয় তার উৎপাদন দীর্ঘ মেয়াদী পরিকল্পনার মাধ্যমে যদি আমাদের এখানে করবার চেষ্টা করা হয়, তাহলে যেসব জিনিসে আমাদের ঘাটতি আছে সেসব জিনিসের ঘাটতি আমরা কমিয়ে আনতে পারি। খুব আশার সঙ্গে এবং দৃঢ়তার সঙ্গে মাননীয় খাদ্য মন্ত্রী বলেছেন যে, আমরা কয়েক বছর যদি এই ভাবে চলতে পারি তাহলেই খাদ্যে আমরা স্বনির্ভর হতে পারব। আমি তাঁর এই কথা সমর্থন করে আমার নিজের অভিজ্ঞতার কথা বলব যে, আমরা দেখছি যে ক্ষেতে কোনও দিন সর্ষে উৎপন্ন হত না সেই ক্ষেতে সর্ষের ফলন হচ্ছে। এই ভাবে আমরা চিনাবাদামের ফসল বাড়াতে পারি, তাহলে আমাদের আর বাদাম তেল বাইরের রাজ্য থেকে আনতে হবে না। আনলেও কম আনতে হবে। সুতরাং এই সমস্ত দিকগুলিও আমি মন্ত্রী মহাশয়কে ভাবতে অনুরোধ করছি।

[4-50 — 5-00 P.M.]

আর একটি কথা ভাবতে অনুরোধ করব, রেশন দোকানের অনেক অসাধু মালিক আছেন। সেখানে যাঁরা কাজ করেন অর্থাৎ কর্মচারী তাঁরা অত্যন্ত সামান্য বেতন পান। ঐ অসাধু মালিকদের সঙ্গে তাঁদের অনিচ্ছাকৃত ভাবে হাত মেলাতে হয়। মাননীয় খাদ্য মন্ত্রী মাননীয় শ্রমমন্ত্রীর সঙ্গে এই ব্যাপারে আলোচনা করে, মন্ত্রিসভার সঙ্গে আলোচনা করে এই সমস্ত কর্মচারিদের ন্যুনতম মজুরি যদি ঠিক করার ব্যবস্থা করতে পারেন তাহলে ভাল হয় যদিও এই কাজ করা কঠিন। কেরোসিন সঙ্কটের কথা মাননীয় সদস্য অমর বাবু বললেন। এই কেরোসিন সঙ্কট কি ৬ মাস থেকে শুরু হয়েছে, এর আগে সঙ্কট ছিল না? আগে কি এইরকম ভাবে বলেছিলেন? এখন কি রাজনীতি করার জন্য বলছেন? মাননীয় খাদ্য মন্ত্রী সমস্যাটাকে সমস্যা হিসাবে উপস্থিত করতে চেয়েছেন সমস্ত সদস্যদের কাছে, সমস্ত পশ্চিমবঙ্গবাসীর কাছে। হ্যাঁ সমস্যা আছে। কেরোসিন বন্টনকারী কোম্পানিদের ব্যাপারে রাজ্য সরকারের কোনও নিয়ন্ত্রণ নেই। আমি এখানে সবিনয়ে একটি কথা বলতে চাই, এম. এল. এ. বিরোধী গোষ্ঠীর এম. এল. এ. সকলকে নিয়ে যদি একটা কো-অর্ডিনেশন কমিটি করেন তাহলে ভাল হয়।

জানি, এই জাতীয় কমিটি আছে, এটাকে আরও কার্যকর করুন তা যাতে তাঁরা এই এজেন্টদের কাজকর্ম দেখতে পারেন, পরামর্শ দিতে পারেন, সুষম বন্টনে সাহায্য করতে পারেন। আর একটি সুপারিশ আমি করছি, আমরা বহু বছর ধরে সংগ্রাম করেছি, অন্দোলন করেছি। সুতরাং ক্ষেতমজুরদের ভরতুকি শস্য সরবরাহ করতে হবে, যদিও তা করা হচ্ছে। আমি এই সুপারিশ করতে চাই, রেশন দোকানের মাধ্যমে শিশু খাদ্য সরবরাহ করার জন্য। মাননীয় খাদ্য মন্ত্রীর ইনিসিয়েটিভ আছে, আপনি উদ্যোগ গ্রহণ করুন শিশুদের জন্য খাদ্য সরবরাহ যাতে করা যায়। মূল্য বৃদ্ধির কথা অনেকে বলেছেন। কবে হল মূল্য বৃদ্ধি — ২ মাস আগে, না ৬ মাস আগে? কোন নীতিতে হল মূল্য বৃদ্ধি? দেশটাকে বিদেশিদের কাছে বিকিয়ে দিয়েছে কারা? চুপ করে থাকলে কি হবে? তার জবাব জনগণ দিয়েছেন আর জনগণ দিয়েছেন বলেই তো আজকে এই লোকসভার নির্বাচনে দিল্লির আসন থেকে কংগ্রেসকে সরে দাঁড়াতে হয়েছে, অপসারিত হতে হয়েছে। দীর্ঘকাল কংগ্রেসের দুঃশাসনের ফলে মূল্য বৃদ্ধি ঘটেছে, মুদ্রাস্ফীতি ঘটেছে। বিদেশিদের কাছে নিজেদের দেশকে বিকিয়ে দেওয়া বিদেশি ঋণ ক্রমবর্দ্ধমান ভাবে বাড়িয়ে নিয়ে যাওয়া এই সমস্ত জিনিস কংগ্রেসি রাজত্বে হয়েছে, কংগ্রেসি নীতির ফলে হয়েছে। আমি বলতে চাই, সেই মূল্য বৃদ্ধি ঘটা সত্ত্বেও বড় বড় শহরগুলির মধ্যে কলকাতায় সবচেয়ে সস্তায় জিনিস পাওয়া যায়। কলকাতায় যেমন বড় লোকেদের ডিশ পাওয়া যায় তেমনি অতি দুস্থ মানুষেরা অল্প পয়সায় ঘর-বাড়ি ভাড়া করে অল্প মূল্যে খাবার পায়। জানি, সেই মূল্যও গরিব মানুষ দিতে পারে না। কিন্তু সব কটা বড় শহরের মধ্যে কলকাতায় সমস্ত জিনিস তুলনামূলক ভাবে সস্তা। খারাপ লাগছে শুনতে? আপনারাও তো পশ্চিমবঙ্গের মানুষ। সত্য বাপুলি মহাশয় খাদ্যের প্রশ্নে তো বিরোধিতা করতে পারলেন না? জ্ঞান সিং সোহন পাল খাদ্যের প্রশ্নে সমর্থন করেছেন। পশ্চিমবঙ্গবাসীর পক্ষে আপনারা আসুন, আসতে হবেই বামফ্রন্টের পিছনে, আমাদের এই নীতিকে সমর্থন করতে হবে। পশ্চিমবঙ্গবাসীকে যদি খাওয়াতে হয়, যদি পশ্চিমবঙ্গবাসীর উন্নয়ন করতে হয় তাহলে এই জাতীয় জিনিস করলে হবে না। আমাদের অনেক প্রতিকূল অবস্থাকে ডিঙ্গিয়ে ডিঙ্গিয়ে আসতে হয়েছে। সেই জায়গায় আপনারা এসে দাঁড়ালে অনেক সহজ হবে। কারণ হল চাল। আপনাদের সময় অবস্থাটা কেমন ছিল? দেখা যাচ্ছে, ১৯৭৭ সালে যেখানে ৭২ লক্ষ ১ হাজার মেট্রিক টন চালের উৎপাদন হয়েছিল সেখানে ১৯৮৯ সালে সেটা ১ কোটি ৩০ লক্ষ ৬১ হাজার মেট্রিক টন উৎপন্ন হয়েছে। কোনও নীতির দ্বারা সম্ভব হল এটা? আজকে পশ্চিমবঙ্গে সরকার পরিচালনার নীতি, এখানকার যে খাদ্য নীতি — তার ফলেই এত বাড়তি উৎপাদন করা সম্ভব হয়েছে।

**(বিরোধী কংগ্রেস বেঞ্চ থেকে ঃ ফিগারটা ভুল বলছেন)**

বসুন, বসুন। কোনও জায়গায় ভুল হয় নি আমার। খাদ্য শস্য এবং চিনি সব আবশ্যকীয় অত্যাবশ্যক পণ্য সামগ্রীর ক্ষেত্রে পশ্চিমবঙ্গ একটা ঘাটতি রাজ্য। এর জন্য আপনারা কি করেছেন? আজকে যে সমস্ত পাটকলগুলি চলছে, অবশ্য তার মধ্যে অনেকগুলি বন্ধ, তার কাঁচামাল যোগান আসছে কোথা থেকে? কানপুরেও কয়েকটি পাটকল আছে। পশ্চিমবঙ্গের চাষী আজকে এই কাঁচা পাট যোগান দিচ্ছে, কিন্তু সে তো তার জমিতে পূর্বে ধান ফলাতো! প্রয়াত প্রধানমন্ত্রী জওহরলাল নেহরুর প্রতিশ্রুতিতে ধানের জমিতে পাট ফলাতে রাজি হয়েছিল পশ্চিমবঙ্গের চাষী। কাজেই আজকে পশ্চিমবঙ্গ সেটা পাবে না কেন? আমরা

মাঠে ময়দানে ঘুরি, সাধারণ মানুষের সঙ্গে থাকি, কিন্তু ওঁরা কি করেন সেটা জানি। জনগণের সঙ্গে যোগাযোগ থাকলে অনেক কিছু জানতেন তাঁরা। কাজেই আগে সমস্ত কিছু জেনে নিন।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় খাদ্য মন্ত্রী বলেছেন যে, কয়েক বছরের মধ্যেই পশ্চিমবঙ্গ খাদ্য শস্য উৎপাদনে এবং অন্যান্য ক্ষেত্রে স্বনির্ভর হয়ে উঠবে। আমি এই কথাটাই আর একবার উল্লেখ করতে চাই। এর আগে এই বছরই জানুয়ারি থেকে ৫ হাজার মেট্রিক টন চাল এবং ৯০ হাজার মেট্রিক টন গম কেন্দ্রীয় সরকার আমাদের দিয়েছেন। এরজন্য দাবি করতে হলে আপনি আবার উদ্যোগ গ্রহণ করুন, সর্বদলীয় প্রতিনিধি দল নিয়ে আমরা সেখানে যাব। ঐ অমর বাবুও আমাদের সঙ্গে যাবেন, পশ্চিমবঙ্গবাসীদের বাঁচাবার জন্য সে ক্ষেত্রে রাজনীতি করব না, এক জায়গায় অবস্থান করব। এই বলে বিরোধী দলের আনীত কাট মোশনের বিরোধিতা করে এই বাজেটকে সমর্থন করে বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, খাদ্য মন্ত্রী মহাশয়ের ব্যয় বরাদ্দের উপর বিতর্ক শুরু হয়েছে। আমার হাতে একটি বই আছে যা ১৯৮৯ সালের ২৪শে জুলাই আমাদের পশ্চিমবঙ্গের বিপ্লবী এবং বিদ্রোহী খাদ্য মন্ত্রী প্রকাশ করেছিলেন মানুষকে জানাবার জন্য। বইটির নাম "গণ বন্টন ব্যবস্থা ধংসের কেন্দ্রীয় চক্রান্তের বিরুদ্ধে"। এর প্রথম এবং শেষ লাইনটা পড়ি। প্রথম লাইনে লেখা আছে — "কেন্দ্রীয় সরকারের অসহযোগিতা, বৈষম্য এবং বিরোধিতার ফলে পশ্চিমবঙ্গে গণ বন্টন এবং রেশনিং ব্যবস্থা আজ ভেঙ্গে পড়বার উপক্রম হয়েছে"।

[5-00 — 5-10 P.M.]

আর শেষ লাইনে কি বলেছেন? 'আন্দোলনের আবেদন'। 'গণ বন্টন ব্যবস্থা ধ্বংস করার এই কেন্দ্রীয় চক্রান্তের বিরুদ্ধে সবাইকে আজ রুখে দাঁড়াতে হবে। আশার কথা কেবল পশ্চিমবঙ্গ নয় অন্যান্য অকংগ্রেসি (আই) শাসিত রাজ্যের সরকারও আজ এই ব্যাপারে যুক্ত কর্মসূচি গ্রহণ করার কাজে এগিয়ে আসছে। কংগ্রেস শাসিত রাজ্যেও এই ব্যাপারে চাপ আছে'। খুব ভাল কথা। আজকে ১৯৯০ সালের ২০শে এপ্রিল আর আপনি বলছিলেন ১৯৮৯ সালের ২৪শে জুলাই। তফাৎ খুব বেশি নয়। এখন মনে হচ্ছে বিপ্লবী, বিদ্রোহী নির্মলবাবুর প্রেতাত্মা বসে আছে, মনে হচ্ছে তিনি আজ বোবা হয়ে বসে আছেন, বধির হয়ে বসে আছেন, অন্ধ হয়ে বসে আছে। তা না হলে আজকে এই বিধানসভায় যে বিষয় নিয়ে আমরা বিতর্ক করছি, সেই বিষয়টার সঙ্গে পশ্চিমবাংলার ৬ কোটি মানুষ জড়িত, বিতর্কের বিষয় খাদ্যের অভাব, রেশন ব্যবস্থা ভেঙ্গে পড়েছে, কেরোসিন তেল নেই, নিত্য প্রয়োজনীয় জিনিসপত্রের দাম বাড়ছে, জিনিস পাওয়া যাচ্ছে না, সাধারণ মানুষের সংসারে হেঁসেলে টান ধরেছে, গিন্নির হাতে ভান্ডার শূন্য, খাদ্য মন্ত্রী নীরব কেন? যে মন্ত্রী বিদ্রোহের ফুলঝুরি ফোটাতেন, সপ্তাহের ৭ দিনের মধ্যে ৬ দিন রাইটার্স বিল্ডিংসে বসে প্রেস কনফারেন্স করে সাংবাদিকদের ডেকে ডেকে বিদ্রোহের কথা বলতেন — রেশনে চাল নেই, বিদ্রোহ, কেরোসিন নেই, বিদ্রোহ, নিত্য প্রয়োজনীয় জিনিসপত্র কেন্দ্রীয় সরকার দিচ্ছে না, বিদ্রোহ। এখন সেই হুঙ্কার কোথায় গেল? তিনি তো কানমোলা খেয়েছেন বামফ্রন্টের চেয়ারম্যানের কাছ থেকে। কে

কানমোলা খেয়েছেন? নির্মল বাবু! তিনি তো বলার চেষ্টা করেছিলেন, ওনাকে আর এক দোষ দেব, কি বলব? ওনার বিদ্রোহী চরিত্র নষ্ট হয়ে গিয়েছে কেন? আলিমুদ্দিন স্ট্রিট ওনার কান মুলে দিয়েছে। ওনাকে বলা হয়েছে আন্দোলন, গরম কথাবার্তা এখন বলা চলবে না, বন্ধু সরকার, এখন বিরক্ত করলে চলবে না, অস্বস্তির মধ্যে ফেললে চলবে না, এখন সব কিছু সহ্য করুন। এই কথার আপনি উত্তর দেবেন। আর আমি দেখতে চাই রাইটার্স বিল্ডিংসে গিয়ে ঠিক আগের কায়দায় একটা বই ছাপবেন। বন্ধু সরকারের আপনি ডান হাত না বাম হাত সেটা আমি জানি না। মাননীয় মুখ্যমন্ত্রী তো শুনেছি বন্ধু সরকারের ডান হাত এবং 'বি. জে. পি' বাম হাত। কিন্তু উনি কোন মণি? উচ্চ মণি না মধ্যমণি নাকি নিম্ন মণি সেটা জানি না। কিন্তু উনি যে একটা মণি সেটা আমরা জানি। আপনি আগামী দিনে একই কায়দায় একটা বই ছাপবেন। বই ছাপবেন ওই কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে, তথাকথিত চক্রান্তকারী বন্ধু সরকারের বিরুদ্ধে পশ্চিমবাংলার ৬ কোটি মানুষের স্বার্থে বিদ্রোহ ঘোষণা করে এই দাবি করছি। কেরোসিন তেলের জন্য আপনি দাবি করেছিলেন। আপনাকে কেরোসিন তেল দেওয়া হয়েছে ৬২ হাজার টন, আপনি চেয়েছিলেন ১ লক্ষ টন। মন্ত্রী মহাশয় নিজে ক্ষোভ প্রকাশ করেছিলেন। বাড়তি কেরোসিন তেলের আর্জি নাকচ করে দিয়েছে, রাজ্যের সঙ্কট বাড়ছে। আমাদের প্রাক্তন কেন্দ্রীয় মন্ত্রী শ্রী অজিত পাঁজা মহাশয় ১৪ই মার্চ লোকসভায় জিজ্ঞাসা করেছিলেন মাননীয় মন্ত্রী নাথুরাম মির্ধাকে যে মন্ত্রী মহাশয় আমাদের রাজ্যের খাদ্য মন্ত্রী বলেছেন যে আপনি তেল দিচ্ছেন না, কি ব্যাপার? মানুষের সঙ্কট বাড়ছে, কি ব্যাপার? মন্ত্রী মহাশয় লোকসভার ফ্লোরে উত্তর দিয়েছিলেন — সংবাদপত্রে সেই খবর বেরিয়েছিল — যে ১৩ই মার্চ খাদ্য মন্ত্রী তো আমার সঙ্গে টেলিফোনে কথা বলেন, কই, সেখানে তো কেরোসিন তেলের সঙ্কট বললেন না?

সরবরাহের ব্যাপারে শুনুন, আপনি উত্তর দিয়েছেন সিভিল সাপ্লাইয়ের ব্যাপারে। সার্বিক ভাবে আপনি উত্তর দিয়েছেন, কিন্তু ক্রিটিসিজম হয় নি। আপনার পক্ষ থেকে আপনি কন্ট্রাডিকশন করেন নি এখন অবধি। ১৫ই মার্চ সংবাদ বেরিয়েছে, আর আজকে ২০শে এপ্রিল, আপনি কন্ট্রাডিকশন করেন নি। আমি যে জিনিসটা মাননীয় মন্ত্রী মহাশয়কে বলতে চাইছি, মন্ত্রী মহাশয় যেটা বলার চেষ্টা করেছেন — পশ্চিমবঙ্গে ৬ কোটি ১৫ লক্ষ মানুষ আছেন যদি ধরি এবং গত বছরের উৎপাদন যেটা হয়েছে, ১ কোটি ৩ লক্ষ মেট্রিক টন, এটা পশ্চিমবঙ্গের কৃতিত্ব বলুন বা যাই-ই বলুন, উৎপন্ন হয়েছে — তন্ডুল জাতীয় খাদ্য ৫০০ গ্রাম করে দিতে হবে, যেহেতু প্রোটিন জাতীয় খাবার আমরা দিতে পারছি না। খাদ্য দপ্তর নির্ভর করে দুটো জিনিস এর উপরে, একটা হচ্ছে প্রোকিওরমেন্ট আর একটা হচ্ছে ডিস্ট্রিবিউশন। প্রোকিওরমেন্টের ব্যাপারে মন্ত্রী মহাশয় এখানে উত্তর দেবেন, আপনি মিজার‍্যাব্লি এত ফেল করেছেন কেন? গতবারে আপনি ২ লক্ষ মেট্রিক টন ধার্য করেছিলেন, আপনি পেরেছিলেন ৬৪ হাজার মেট্রিক টন। আপনার নিজের জেলা জলপাইগুড়িতে ধার্য করেছিলেন ১০০ মেট্রিক টন, আপনি পেরেছিলেন মাত্র ৬৪ মেট্রিক টন। আর প্রোকিওরমেন্ট কোথায় হয়? হয় রাইস মিলে। রাইস মিলে আপনি ধার্য করেছিলেন যে ৫০ পারসেন্ট লেভি দিতে হবে, কিন্তু অজুহাত একটাই — মহামান্য হাইকোর্টের ইনজাংশন। মহামান্য হাইকোর্টের ইনজাংশন যদি হয় তাহলে রাইস মিলের মালিকরা আপনাকে লেভি দেবে না? তাহলে

প্যারালাল প্রোকিওরমেন্টের জন্য কোনও জায়গা থাকা চাই, এটা আপনাকে নিশ্চয়ই ভাবতে হবে? আমরা কি দেখছি? আমরা দেখছি যে সীমান্তবর্তী জেলাগুলিতে, মুর্শিদাবাদ, কুচবিহার ওয়েস্ট দিনাজপুর, উত্তর চব্বিশ পরগনা এবং নদীয়া দিয়ে হাজার হাজার টন চাল পাচার হয়ে বাংলাদেশে চলে যাচ্ছে। আপনি নিজে এই কথা বলেছেন। কয়েক দিন আগে ক্যাবিনেটের বিভাগীয় মন্ত্রী বিশ্বনাথ চৌধুরি, আর. এস. পি. দলের মন্ত্রী, তিনি সোজাসুজি মুখ্যমন্ত্রীকে এই অভিযোগ করেছেন যে এই রাজ্যের পুলিশ এবং বর্ডার সিকিউরিটি ফোর্স যৌথ ভাবে সীমান্ত দিয়ে পাচারের ব্যাপারে সাহায্য করছে। আপনি তাতে অসন্তুষ্ট হয়েছিলেন। আপনি বলেছিলেন, মুখ্যমন্ত্রীকে কেন বললেন, আমাকে বলতে পারতেন। কর্ডনিং সিস্টেমকে স্ট্যাবিলাইজ করার জন্য কেন্দ্রীয় সরকার পাঁচ কোটি টাকা দিচ্ছেন। — ফাইভ ক্রোর ইচ ইয়ার কেন্দ্র পশ্চিমবঙ্গকে দিচ্ছেন। তাহলে পশ্চিমবঙ্গের খাবার, কেন হাজার হাজার টন খাবার সীমান্ত দিয়ে বাংলাদেশে চলে যাবে? আমরা দেখছি অথর্ব হয়ে আছেন জ্যোতি বাবু। তিনি মুখ্যমন্ত্রী, তাঁর হাতে এনফোর্সমেন্ট ডিপার্টমেন্ট, এই ব্যাপারে সহযোগিতা করবে না কেন? কেন এই জিনিস চলবে? কেন হাজার হাজার টন খাদ্যের চোরাচালান হবে? এই জিনিস হতেই থাকবে? পাশাপাশি আপনি বিবৃতি দিয়ে বলেছেন যে প্রায় চার লক্ষের মতো ভুয়া রেশন কার্ড আপনি বাতিল করেছেন এক মাসে ড্রাইভ দিয়ে। তাই যদি হয়, মন্ত্রী মহাশয়ের কাছে জানতে ইচ্ছা করছে কনটিনিউয়াস প্রসেসে ভুয়া রেশন কার্ডকে ধরার অ্যাডমিনিস্ট্রেটিভ সিস্টেমকে আপনি হল্ট করলেন কেন? কার চাপে? অদ্ভুত ভাবে একে একে এই যে রেশন কার্ড বেড়ে যাচ্ছে, এটা কেন হচ্ছে? মার্কসবাদী কমিউনিস্ট পার্টি পরিকল্পনা মাফিক তাঁদের দলের ভোটার বাড়াবার জন্য পঙ্গপালের মতো রেশন কার্ড দিয়ে লোক ঢুকিয়ে একের পর এক ভোটার লিস্টে নাম তুলছেন। আপনি ড্রাইভ দিতে গিয়েছিলেন? আপনার হাত কেটে দেওয়া হয়েছে। আপনাকে ভুয়া রেশন কার্ড ধরা বন্ধ করে দিতে হয়েছে। তা নাহলে এই ভুয়া রেশন কার্ডের সংখ্যা ৫০ থেকে ৬০ লক্ষ হত না, পশ্চিমবঙ্গের মানুষ খাদ্য পেত। আপনি আপনার দপ্তরকে আরও বেশি করে সচল রাখতে পারতেন। আপনি গর্ব প্রকাশ করেছেন যে ২-৫০ টাকা দরে সপ্তাহে ৪ দিন ভূমিহীন কৃষকদের অন্ধ্র থেকে চাল এনে দিয়েছেন। এত উদ্যোগ, কিন্তু কি হল?

[5-10 — 5-20 P.M.]

এফ সি আইয়ের চাল নিয়ে অভিযোগ করেছিলাম। তারপরে এম সি সি এফের গোডাউনে চাল যে মজুত ছিল সেই চালের স্যাম্পেল আমি দেখাতে পারি। সেই চাল অন্ধ্রপ্রদেশ থেকে নিয়ে আসা হয়েছিল, কুড়ো ভর্তি চাল এবং অতি নিকৃষ্টমানের চাল। সেই সময়ে এন. টি. রামারাওয়ের, আপনাদের বন্ধু নির্দেশে কাট মানি দিয়ে চাল কিনে আনা হল। অন্ধ্রপ্রদেশের এত নিম্ন মানের চাল যে সেই চাল রেশনে বিলি করা সম্ভব হল না এবং গভর্নমেন্ট অর্ডার করা হল যে এই পচা চাল দেওয়া সম্ভব হবে না এবং তার যে কপি আমার কাছে আছে, আমি পড়ে শোনাচ্ছি —

The stock of the rice imported from Andhra Pradesh and lying at

Dum Dum Godown will be transferred to the godown of WBECSC Ltd. at lake Gardens.

অর্ডার দিয়েছেন ম্যানেজার ফুডগ্রেনসের এন. সি. মজুমদার ১৭.২.৯০ তারিখে। কিছুক্ষণ আগেই মাননীয়া সদস্যা গর্ব করে বললেন যে ১ কোটি ৩০ লক্ষ ভূমিহীন ক্ষেতমজুরদের আমরা চাল দিতে পেরেছি। এই যে টাকা ভরতুকি দিয়ে আপনারা চাল আনলেন তাতে কি সত্যি ঠিকমতো ক্ষেতমজুরদের চাল সরবরাহ করা হয়েছিল। সুতরাং মাননীয় সদস্যার এত উৎফুল্লের কারণ নেই। আপনার দলেরই রাজ্য সম্পাদক অশোক বাবু প্রেস কনফারেন্স করে অভিযোগ করলেন যে ক্ষেতমজুরদের চাল দেওয়ার যে তালিকা ব্লকে তৈরি হয়েছিল সেগুলো ভুয়ো তালিকা। মার্কসবাদী কমিউনিস্ট পার্টি পরিকল্পনা মাফিক তাদের পঞ্চায়েত মেশিনারিকে কাজে লাগিয়ে লোকসভার নির্বাচনের আগে চাল নিয়ে রাজনীতি করেছেন এবং একটা বিশেষ রাজনৈতিক কারণে এই চাল বিলি করা হয়েছে। আজকে সেই বিষয় মাননীয় মন্ত্রী জবাব দেবেন। কে অধিকার দিয়েছিল এই এসেনসিয়াল কমোডেটিসগুলো নিয়ে ছেলে খেলা করার? তারপরে আপনার এসেনসিয়াল কমোডেটিসের যিনি সচিব ছিলেন সেই মহানায়িকা এখন আপনাকে ছেড়ে বিদ্যুৎ দপ্তরের সচিব হয়ে চলে গেছেন। তিনি তো অবশ্য আপনাকে তোয়াক্কাও করতেন না। আপনি তো তাকে কন্ট্রোলও করতে পারতেন না। তাঁর ঘরে জেরক্স মেশিন থাকা সত্ত্বেও লিন্ডসে স্ট্রিটের একটি প্রাইভেট জেরক্স মেশিন থেকে তাঁর অফিসের গুরুত্বপূর্ণ কাগজপত্র ছাপিয়ে ছিলেন। একদিনে তিনি গোপনে রাতারাতি ৬৫ হাজার টাকার কাগজপত্র ছাপিয়ে নিলেন। এইভাবে সরকারি টাকার অপচয় করলেন। আলিপুল নাজারাৎ খানার বিখ্যাত নায়িকা ওই দপ্তরের কেলেঙ্কারীর সঙ্গে যেসব করাপ্ট অফিসার যুক্ত ছিলেন তাদের আস্তে আস্তে ওখান থেকে তুলে নিয়ে এসে কর্পোরেশনে ঢোকাচ্ছেন। এইভাবে একটি প্রাইভেট মেশিনে অফিসের জরুরি জিনিসপত্র জেরক্স করিয়ে তিনি কোটি কোটি টাকা নষ্ট করেছেন। আজকে সিমেন্ট কেলেঙ্কারীতে ৩০ কোটি টাকা নষ্ট হয়েছে। অন্ধ্রপ্রদেশ থেকে সস্তা দরে সিমেন্ট এনেছিলেন এবং সেই সিমেন্ট ব্যবহারের অযোগ্য। এই ব্যাপারে কম্পট্রোলার অ্যান্ড অডিটর জেনারেল বারে বারে রিপোর্ট চেয়েছেন। এই যে কোটি কোটি টাকা নষ্ট হয়েছে এরজন্য সরকারকে বহু আবেদন-নিবেদন করা সত্ত্বেও কোনও তদন্ত রিপোর্ট পায় নি। আপনার অফিসাররাই দুর্নীতি পরায়ণ, আপনি তার মধ্যে থেকে কাজ করবেন কি করে। একদিন আপনাদেরই স্লোগান ছিল দ্রব্য মূল্য হ্রাস করার, আজকে সেই আপনাদের রাজনৈতিক স্লোগান কোথায় গেল? চালের দাম ৫.৫০ টাকা থেকে ৬.০০ টাকা পর্যন্ত উঠেছে। মাননীয়া সদস্যা খুব গর্বের সঙ্গে বললেন যে চালের দাম এখন ৫ টাকা করে। আমার মনে হয় তাঁর দ্রব্য মূল্য সম্বন্ধে কোনও ধারণা নেই। এখন তেলের দাম ২৮ টাকা করে, নুন ২.৫০ টাকা। সুতরাং এই অবস্থায় কোনও ভাবেই এই বাজেটকে সমর্থন করতে পারছি না।

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবঙ্গ সরকারের খাদ্য মন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন সেই দাবিকে সমর্থন করে দু' একটি কথা বলতে চাই। আমি বিরোধী পক্ষের দুজন ব্যক্তির বক্তৃতা শুনলাম। তার মধ্যে কিছু উত্তেজিত কথাবার্তা আছে, তাছাড়া আর কোনও যুক্তি নেই, তথ্য নেই। তার মধ্যে একটা স্টান্ড দেওয়ার চেষ্টা করেছেন। সুতরাং যুক্তি খন্ডন করার কোনও প্রশ্ন ওঠে না। আমরা আগে প্রথম প্রথম, ৭৭

সালে যখন বামফ্রন্ট সরকার ক্ষমতায় এল তখন কংগ্রেসি সরকারের সঙ্গে আমাদের তুলনা করতাম। কিন্তু ইদানীংকালে সেইসব তুলনা করা আর চলে না কারণ তফাৎটা অনেক বেশি হয়ে গিয়েছে। এত বেশি তফাৎ যে তুলনা করা আর হয় না। আমরা সেইসব দিনের কথা কিছু কিছু মনে করতে পারি যে সময়ে আমাদের কাঁচকলা খেতে বলা হয়েছিল, যে সময়ে মাইলো সরবরাহ করা হয়েছিল, সেই সময়ে চালের অভাব ছিল এবং তখন চালের দর হুহু করে বেড়ে গিয়েছিল। এইগুলি উল্লেখ করা যেতে পারে। কিন্তু আমরা তা করছি না। আমরা কবব আগের বছরে কতটা ছিল এবং অগ্রাধিকার কতটা করতে পেরেছি। আমরা এই কথা বলি না যে পারফেকশনে পৌঁচেছি, আর সেটা কখনই সম্ভব নয়, তাহলে সেটার অগ্রগতিটা থেমে যাবে। আমরা এখানে দাঁড়িয়েছি আমাদের খাদ্য মন্ত্রী দলের মন্ত্রী বলে, এবং দলের মন্ত্রী বলেই যে তার ব্যয় বরাদ্দকে সমর্থন করতে হবে তা নয়, বা বামফ্রন্ট সরকারের একজন সদস্য এই ব্যয় বরাদ্দের ঘোষণা করেছেন বলে যে সমর্থন করছি তা নয়। এখানে বক্তব্য রাখতে গিয়ে সেটাকে সমর্থন করছি এই কারণে যে এটা অত্যন্ত যুক্তিপূর্ণ এবং এখানে বামফ্রন্ট সরকারের গণমুখি চিন্তাধারা ও প্রগতিমুখি চিন্তাধারাটা যথার্থ। এই চিন্তাধারাটা তার দাবির মধ্যে আছে, বক্তব্যের মধ্যে আছে সেইজন্য সেটাকে সমর্থন করছি। আমরা দেখেছি অগ্রগামী কিষাণসভার যখন দাবি ছিল ভর্তুকি দিয়ে রেশনের মাধ্যমে চাল সরবরাহ করার তখন এই বামফ্রন্ট সরকার পশ্চিমবাংলায় প্রথম — ভারতবর্ষের মধ্যেও প্রথম, এটা অন্য কোনও রাজ্যে নেই — ক্ষেতমজুরদের জন্য রেশনের মাধ্যমে চাল সরবরাহ করেন। এক মাসের জন্য হলেও এই সরকার দিয়েছে। এবারেও চাল দেওয়া হবে, আমরা বলব কেবলমাত্র এটা এক মাস দুই মাস নয়, এই সময়টাকে আরও বাড়ানো দরকার। আমরা বলেছি এটাকে শুধু চালের মধ্যে সীমাবদ্ধ না রেখে অন্য নিত্য প্রয়োজনীয় দ্রব্যের মধ্যে ছড়িয়ে দিতে হবে এটার ব্যাপকতা আরও চাই। তাই আমরা চাই ভর্তুকি দিয়ে রেশন দেওয়ার সময় সীমাটাকে বাড়াতে হবে এবং সেটাকে চালের মধ্যে সীমাবদ্ধ রাখলে চলবে না। এর সাথে সাথে অন্যান্য অত্যাবশ্যকীয় জিনিসগুলিও সরবরাহ করতে হবে ক্ষেতমজুরদের জন্য। কিছু কিছু জিনিসপত্রের দাম বেড়েছে এই কথা সত্য। কিন্তু ৬০।৬১ সালে যখন ৭৫ পয়সা ছিল সেই প্রাইস ইন্ডেক্স অনুযায়ী যদি ১০ গুণ বেড়ে থাকে তাহলে এখন হওয়া উচিত সাড়ে ৭ টাকা, এখন সেই তুলনায় অনেক কম আছে। যদিও কংগ্রেসের সদস্যরা চিৎকার করছেন যে হুহু করে দাম বেড়ে যাচ্ছে এর কিন্তু কোনও তথ্য নেই, যুক্তি নেই। সংসদীয় গণতন্ত্র অনুযায়ী বিরোধী পক্ষকে রীতিনীতি মেনেই ব্যয় বরাদ্দের বিরোধিতা করতে হবে, কিন্তু আপনাদের মধ্যে সিরিয়াসনেস নেই, আপনাদের বেঞ্চের উপস্থিতির সংখ্যা দেখলেই বোঝা যায় যে আপনাদের সিরিয়াসনেস কতটা আছে। আপনারা আপনাদের উপস্থিতির মধ্যে দিয়েই বুঝিয়ে দিচ্ছেন যে আপনাদের এই বাজেটের প্রতি ব্যয় বরাদ্দের পরোক্ষ ভাবে সমর্থন করছেন। বর্তমানে কেন্দ্রীয় সরকার তার বাজেটের মধ্যে দিয়ে জিনিসপত্রের দাম বাড়িয়েছেন, তেলের দাম বাড়িয়েছেন, রেলের ভাড়া বাড়িয়েছেন। আমাদের পশ্চিমবঙ্গের মানুষ ভারতবর্ষের বাইরে নয়, ভারতবর্ষের যে অর্থনৈতিক কাঠামো রয়েছে তার একটি অঙ্গ রাজ্য পশ্চিমবঙ্গ, তাদের যে এফেক্ট সেটা

তো এখানে পড়বেই। আমাদের পশ্চিমবঙ্গে রেশনের বাইরে খোলা বাজারে প্রয়োজনীয় জিনিসপত্রের দাম চাল, ডাল তেল ইত্যাদির যা দর আছে সেটা ভারতবর্ষের অন্য রাজ্যের তুলনায় অনেক কম।

[5-20 — 5-30 P.M.]

এই কথা বলা যাবে যে কংগ্রেসি আমলে যেভাবে দাম বৃদ্ধি হয়েছিল, যেভাবে জিনিসপত্রের দাম বেড়ে গিয়েছিল সেই তুলনায় এখন জিনিসপত্রের দাম ধরে রাখা হয়েছে। রেশন ব্যবস্থাটা এইজন্য যে, নিত্য প্রয়োজনীয় জিনিসগুলিকে রেশনের মধ্যে দিয়ে, গণ বন্টন ব্যবস্থার মধ্যে দিয়ে মানুষের কাছে পৌঁছে দেওয়া যায়, তাহলে আজকে খোলা বাজারে দামটাকে টেনে ধরে রাখা যায়। আজকে পশ্চিমবাংলা এমন একটি রাজ্য, গর্ব করবার মতন, আজকে বলা দরকার আজকে শুধু খাদ্য মন্ত্রী নয়, সামগ্রিক ভাবে পশ্চিমবাংলা মন্ত্রিসভা গর্ব করতে পারে। পশ্চিমবাংলায় সাধারণ খেটে খাওয়া গরিব মানুষ তাঁরাও এই গর্বের অংশীদার হতে পারেন। পশ্চিমবাংলায় গণবন্টন ব্যবস্থা জোরদার হবে বলে এখনও কিন্তু পশ্চিমবাংলার নিত্য প্রয়োজনীয় জিনিসের দাম কিছুটা ধরে রাখা গেছে। যদিও এর আগে এটা আমরা দেখেছি, অনেক চক্রান্ত চলেছে আমাদের কেন্দ্রীয় বরাদ্দ এক সময় দেখেছিলাম ১ লক্ষ ২৫ হাজার টনের জায়গায় ৮৪ হাজার টন চাল বরাদ্দ করে দেওয়া হয়েছে, অর্থাৎ ৫০ পারসেন্ট কমিয়ে দিয়েছে এফ. সি. আই.। খাদ্য সরবরাহ করা হল না, এফ. সি. আই. সেটা সরবরাহ করলেন না। এই অবস্থার মধ্য দিয়ে পশ্চিমবাংলাকে প্রতি নিয়ত কেন্দ্রের চক্রান্তের বিরুদ্ধে ইঞ্চি ইঞ্চি করে এগিয়ে নিয়ে যেতে হয়েছে। আবার এই কথা বলছি যে, গণ বন্টন পশ্চিমবাংলায় যেভাবে করা হয়েছে অন্য কোনও রাজ্যে সেটা সম্ভব হয় নি। অনেক চক্রান্তের বিরুদ্ধে অতিক্রম করে এটাকে সম্ভব করা হয়েছে। বাজেট বক্তব্যের মধ্যে পজিটিভ কথা কতকগুলি যেমন এফ. সি. আই. এর কাছ থেকে রাজ্য সরকার দায়িত্ব নিয়েছে জেলায় জেলায় খাদ্য সরবরাহ করবার জন্য। বিশেষ কয়েকটি জেলায় কার্যকর করা হয়েছে এবং এটা আমরা দেখেছি পশ্চিমবাংলায় পজিটিভ কিছু জিনিস হয়েছে যেমন আপনার বাজেট বক্তৃতায় ৮ নম্বর অনুচ্ছেদে বলা হয়েছে যে ক্ষেতমজুরদের সস্তা দরে গত বছর ১ মাস চাল দিয়েছে আর এই বছর ঠিক করা হয়েছে যে ২ মাস ধরে চাল দেওয়া হবে। এটা একটা সঠিক জাতীয় বন্টন নীতি। আমরা আন্তরাজ্য পর্ষদ গঠন করেছি, এতে করে অনেকটা সমতা আনা যাবে। কংগ্রেসের পক্ষ থেকে ১৪টি নিত্য প্রয়োজনীয় জিনিসের দাম বেড়ে যাবার কথা বলা হয়েছে, এটা আগে বামফ্রন্ট সরকার এবং বামফ্রন্টের শরিকদলগুলির দাবি ছিল যে ভারতবর্ষের সমস্ত জায়গায় ১৪টি নিত্য প্রয়োজনীয় জিনিস বাজারে দেওয়া উচিত। একসময় আমরা হিসাব করেছিলাম যে, সস্তায় ক্ষেতমজুরদের চাল দেবার জন্য ৫০০ কোটি টাকা ভরতুকি দিতে হয়েছে, এখন সেটা হয়ত বেড়ে দাঁড়িয়েছে দেড় হাজার কোটি টাকায়। আমরা এখন কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করছি ৩০০০ কোটি টাকা যদি কৃষি ঋণের জন্য দেওয়া যায় তাহলে দেড় হাজার কোটি টাকা কেন দেওয়া যাবে না? যাঁরা গরিব মানুষ ঋণ নেবার উপযুক্ত নয় তাদের অনেক সুবিধা হবে এতে। যাঁরা গরিব খেটে খাওয়া সাধারণ মানুষ দারিদ্র্য সীমার নিচে বাস করেন তাদের সুবিধা হবে, তাই এই দাবি বামপন্থী দলগুলির পক্ষ

থেকে বলা হয়েছে যে ১৪টি নিত্য প্রয়োজনীয় জিনিসের দাম বেঁধে দেওয়া হোক। প্রোকিওরমেন্টের কথা বলেছেন, তথ্য কোনও কথা বলে, ১৯৮৬-৮৭ সালে ৫২ হাজার মেট্রিক টন, ১৯৮৭-৮৮ সালে ৮৪ হাজার মেট্রিক টন, ১৯৮৮-৮৯ সালে ৯৯ হাজার মেট্রিক টন প্রতি বছরে বেড়েছে এবং তার সঙ্গে সঙ্গে উৎপাদনও বেড়েছে। একটা মন্ত্রিসভার পুরো টীমের কৃতিত্বের জন্য এই জিনিস হয়েছে। বছরে ৪ লক্ষ টন খাদ্যশস্যের উৎপাদন বেড়েছে। তাই আজকে কংগ্রেসিদের দেওয়া সমস্ত কাট মোশনের যুক্তিসঙ্গত ভাবে বিরোধিতা করে, আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৮৭ সালে অধ্যাপক প্রতীপ মুখার্জির নেতৃত্বে, আমরা সরকারের পক্ষ থেকে একটা কমিটি গঠন করেছিলাম। রাজ্যের সাতটি বিশ্ববিদ্যালয়ের মতো পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদ এবং উচ্চ মাধ্যমিক শিক্ষা সংসদের যারা কর্মী তাদের বেতন হার পুর্নবিন্যাস করবার উদ্দেশ্যে কিছুদিন আগে আমরা এই কমিটি গঠনের সিদ্ধান্ত নিয়েছিলাম। সেই প্রতীপ মুখার্জি কমিটি যে সুপারিশ করেছিলেন, আমাদের অর্থ বিভাগ তাতে সম্মতি জানিয়েছে। পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদ উচ্চ মাধ্যমিক শিক্ষা সংসদের অফিসার নন বা শিক্ষক নন এমন যে সমস্ত কর্মচারী আছে, কমিশনের সুপারিশ অনুযায়ী তাদের বেতন কাঠামো পুর্নবিন্যাস করার সিদ্ধান্ত আমাদের সরকার নীতিগত ভাবে মেনে নিয়েছে। যেহেতু, বিধানসভার অধিবেশন চলছে, সেইজন্য মাননীয় সদস্যদের অবগতির জন্য এই তথ্য আমি আপনার মাধ্যমে সভায় পেশ করছি।

**শ্রী তুহিন সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের ব্যবসাদার, মজুতদার, কালোবাজারি, মুনাফাখোরদের অত্যন্ত প্রাণের এবং কাছের মানুষ নির্মল বোস মহাশয় আজ বাজেট ব্যয়-বরাদ্দ অনুমোদনের জন্য বিধানসভায় তার দাবি উত্থাপন করেছেন। স্যার, অত্যন্ত দুঃখের কথা, ডাঃ বিধানচন্দ্র রায়ের পর পশ্চিমবঙ্গের আর কাউকে দেখতে পেলাম না, কলকাতাকে বাদ দিয়ে সারা পশ্চিমবঙ্গের কথা তারা ভাবতে পারে। আজকে তাদের চিন্তাধারা এমন একটা সংকীর্ণ অবস্থায় পৌচেছে, যে টোটাল অবস্থাটা শুধুমাত্র কলকাতা কেন্দ্রিক। এখানকার বিধানসভার সদস্যরা বার বার এখানে মেনশনের মাধ্যমে বলেছেন, গ্রামাঞ্চলে রেশন নেই, চিনি নেই, চাল নেই, ডাল নেই, আজ ছ মাস ধরে এই সমস্ত জিনিস রেশন দোকানে পাওয়া যাচ্ছে না। বামফ্রন্টকে সমর্থন করে কমলদি বললেন, অথচ এই বিধানসভার সদস্যরা বহুবার চিৎকার করে বলেছেন, রেশন দোকানে কিছু পাওয়া যাচ্ছে না। আর মাননীয় অধ্যক্ষ মহাশয় মাননীয় খাদ্যমন্ত্রী বলছেন রেশনে সব কিছু পাওয়া যাচ্ছে এবং তার কাছে নাকি সঠিক তথ্য আছে। আর কলকাতার জন্য উনি কি করছেন? ভাবতে অবাক লাগে কি করে কলকাতার লোকদের খাওয়াব, কি করে কলকাতার লোকদের তুষ্ঠ রাখব, সেই চেষ্টা উনি করছেন। যেন কলকাতা ঠিক থাকলে, সারা পশ্চিমবঙ্গ ঠিক থাকবে, সেই চেষ্টা হচ্ছে। ৯ নং অনুচ্ছেদে ১৪টি নিত্য প্রয়োজনীয় জিনিস কম দামে ন্যায্য মুল্যের দোকান থেকে দেওয়ার প্রতিশ্রুতির কথা বলা হয়েছে। এই জিনিসগুলি হল — চাল, গম, চিনি, ভোজ্য তেল, গায়ে মাখা সাবান, বিস্কুট, গুঁড়ো মশলা, আয়োডিনযুক্ত লবন, ঘি, মোমবাতি, দেশলাই, কাপড়কাচা সাবান, ডাল এবং গুঁড়ো দুধ। ওনারা গরীবদের কথা বলেন, অথচ গ্রামের মানুষ

দুধ খেতে পাচ্ছে না। গ্রামের কোনও গরীব মানুষের ছেলে এই গুঁড়ো দুধ পায়? কিন্তু কলকাতাকে দুধ দিতে হবে। উনি ব্যবসা ভাল বোঝেন, তাই গুঁড়ো দুধ কলকাতাকে না দিলে চায়ের দোকান চলবে কি করে, কফি হবে কি করে, চা হবে, কফি হবে, আর মাস্টার তৈরি হবে আপনার মতন। তাই কলকাতাকে গুঁড়ো দুধ দিতে হবে। জানি না, পশ্চিমবঙ্গের কোনও জেলায় রেশন দোকানের মাধ্যমে গুঁড়ো দুধ দেওয়া হয়? মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয় অবশ্য এটার সম্বন্ধে আমাকে একটু বলবেন। ৯ নং অনুচ্ছেদে যে ১৪টি নিত্য প্রয়োজনীয় জিনিসের কথা তিনি বলেছেন, সেইগুলি গ্রামের মানুষকে দেওয়ার ব্যাপারে একটু বলবেন। আবার উনি রেশন কার্ডের কথা বলেছেন। রেশন নেই তো রেশন কার্ড। আবার ভুয়ো রেশন কার্ডের কথা বলেছেন। আমি আপনাকে জিজ্ঞাসা করি, রেশন দোকানগুলি এখন কাদের কুক্ষিগত? ভুয়ো রেশন কার্ড না থাকলে টাকা আসবে কোথা থেকে? ভাগ বাটোয়ারা হবে কি করে? তাই তিনি বললেন ভুয়ো রেশন কার্ড ধরার জন্য আমরা চেষ্টা করছি। আবার তিনি নূতন জিনিস চালু করলেন, বললেন কেরোসিনের জন্য রেশন কার্ড দেওয়া হবে। ভালই হল, — খবরের কাগজে ছবি হল, যে কেরোসিনের রেশন কার্ড দেওয়া হবে। মাননীয় খাদ্যমন্ত্রী এবং অসামরিক সরবরাহ মন্ত্রী জানাবেন কি, কেরোসিন তেলের কালোবাজারিদের জন্য কত লক্ষ ভুয়ো রেশন কার্ড তৈরি হবে?

[5-30 — 5-40 P.M.]

গ্রামাঞ্চলে শহরে পুরানো রেশন কার্ডে কিছু করে চাল, চিনি, গম, কেরোসিন তেল মাঝে মাঝে পাওয়া যায়, আবার কেরোসিন তেলের জন্য নূতন করে রেশন কার্ডের দরকার কি? এটা একটা ব্যবসা, খাদ্য দপ্তরকে নিয়ে এত ভাল ব্যবসা আর কি হতে পারে? দুটো দপ্তর — কৃষি এবং খাদ্য, দলটাকে তো চালাতে হবে, তাই ভাল ব্যবসা না খাটালে কেমন করে দল চলবে। মন্ত্রী মহাশয় ৭ নং অনুচ্ছেদে বলেছেন আমাদের উৎপাদন কৃষি ক্ষেত্রে বেড়েছে। খাদ্য শস্যের উৎপাদন বাড়ছে, আবার ঘাটতি তত বাড়ছে। আবার আরও বলছেন ১০ শতাংশ অপচয় হচ্ছে, ১০ শতাংশ বিহার বাংলাদেশে সীমান্ত দিয়ে চলে যাচ্ছে। কয়েকদিন আগে কাগজে দেখছিলাম বি এস এফের সঙ্গে রাজ্য পুলিশের একটা সংঘর্ষ শুরু হয়েছে। সীমান্ত প্রদেশ থেকে যে চোরাচালান হয় তাতে ৩০০ কোটি টাকা আদায় হয় এবং তার বখরা নিয়ে দ্বন্দ্ব আরম্ভ হয়েছে। খাদ্যমন্ত্রী যদি মনে করতেন তাহলে এই ১০ শতাংশকে আটকাতে পারতেন। কারণ, তাঁর তো একটা সেটআপ আছে। তবুও তিনি পারছেন না কেন? তিনি পারবেন না, কারণ, রাজ্যটা এইভাবে চলছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে স্মরণ করিয়ে দিতে চাই ১৯৭৭ সালে বামফ্রন্ট ৩৬ দফার একটা দফা দিয়েছিলেন ১ টাকা কিলো চাল খাওয়াবেন। রামা রাও ২ টাকা কিলো দরে চাল খাইয়েছেন, আপনারা ১ টাকা কিলো যে চাল খাওয়াবেন মাননীয় মুখ্যমন্ত্রীকে জিজ্ঞাসা করতে চাই ১ টাকা কিলো কি খুদ কুঁড়ো পাওয়া যায়? নির্বাচনের আগে বলেছিলেন যে ক্ষেত মজুরদের দেওয়া হবে কিন্তু কাদের দেওয়া হয়েছে জানি না। নির্বাচনের আগে তাদের বাড়িতে চাল যায় যারা ভোটে নামের লিস্ট করে, যারা আপনাদের ভোট দেয়। ১ কোটি ৩০ লক্ষ লোকের নাম লিখে ফেলা হল। এইসব কথা শুনলে লোকে হাসবে। যতীন বাবু খাদ্য মন্ত্রীকে বলতে শুনেছি যে ট্রয়ের ঘোড়া,

সেই ঘোড়া হাসতে পারত কিনা জানি না, আমার মনে হয় অন্য লোকে শুনলে হাসবে। চিনি সরবরাহের ক্ষেত্রে বললেন যে তাঁর অনেক অসুবিধা আছে। আমরা বার বার তথ্য দিয়েছি যে চিনি কিভাবে পাচার হয়, কিভাবে হোলসেলারদের কাছে যায়, হোলসেলাররা রেশনের দোকানে না পাঠিয়ে কেমন করে বিক্রি করে দেয়। সেই ব্যাপারটা খবরের কাগজে বেরিয়েছে, তার জন্য কি ব্যবস্থা অবলম্বন করেছেন জানাবেন। শহরের লোক চিনি পেতে পারে কিন্তু গ্রামের মানুষ চিনি পায় না, রেশনে চাল নেই, রেশনের প্রকৃত অবস্থাটা খুঁটিয়ে দেখার প্রয়োজন আছে। আমি আশা করি মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয় এটা ভাল করে দেখবেন। মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর বাজেট বক্তৃতায় কয়লার কথা বলেছেন। আসানসোল শিল্পাঞ্চল কয়লাখনি অঞ্চল, কয়লাখনি অঞ্চলে উৎপাদন হয়। খাদ্যমন্ত্রী উত্তরে বলবেন আসানসোল সাব ডিভিসনে কয়টি ডিপো আছে বা আড়ত আছে। শুনলাম সেখানে কয়লা কখনও আড়ত, ডিপো করতে দেওয়া হয় না। তাহলে সেখানকার মানুষ কয়লা পাবে কোথা থেকে? অথচ আমি জানি সরকার তার তথ্যমতো দাবি অনুযায়ী প্রয়োজনীয় কয়লা পেয়ে থাকেন। আসানসোলে যদি কয়লার আড়ত না থাকে তাহলে সেখানকার লোক কি কয়লা চুরি করে আনবে?

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার সময় অল্প, তাই খুব সংক্ষেপে আমি কয়েকটি কথা বলতে চাই। উনি প্রোকিওরমেন্টের কথা বলেছেন। প্রফুল্ল সেন কাঁচকলা খাইয়েছিলেন। আজকে গ্রাম বাংলার লোকেরা আপনাকে ঢেঁড়স মন্ত্রী বলে। আমরা এর জবাব দিতে পারি না। প্রফুল্ল সেন খেয়েছিলেন এবং তিনি সোমবার দিন খেতেন না। কিন্তু তাঁর আমলে ডিহোর্ডিং করতে চাল কল মালিকদের বিরুদ্ধে ডি. আই. আর. প্রয়োগ হয়েছিল। তখন ৩ লক্ষ টনের বেশি প্রোকিওরমেন্ট হয়েছিল। এবারে চাপ সৃষ্টি করে ৫০% লেভির কথা বললেন। আপনি প্রোকিওরমেন্ট করবেন কি করে? আপনি চালকলগুলিকে কেস ঠুকে দেওয়ার পরামর্শ দিয়েছেন। কারণটা সহজেই অনুমান করা যায়। চালকল মালিকদের সঙ্গে মাননীয় মন্ত্রীর অত্যন্ত সুসম্পর্ক আছে। এত ভাল ব্যবস্থা আর হয় না। খাদ্যের ব্যবস্থা সুষ্ঠুভাবে পরিচালনা করার জন্য উনি সব সময় চালকল মালিকদের উপর নির্ভরশীল। তাই কোনও চালকল মালিকের লাইসেন্স ক্যানসেল হয় না। ব্যাঙের ছাতার মতো চারিদিকে চালকল হয়েছে। আমরা শুনেছি এই রকম নাকি বক্তব্য হয়েছে — 'আমাদের নাকি মাথা খারাপ হয়েছে — আমরা ডিহোর্ডিং করব, লোককে জোর করে ধরব, জেলে পুরে দেব, আন পপুলার হব — এত বোকা আমরা নই। আমরা ঠিক এই ভাবেই চলব'। আমরা লোককে অ্যারেস্ট করতে চাই না। এতদিনে কোনও আন্দোলন হয়েছে? নুরুল ইসলাম. আনন্দ হাইত কি মারা গেছে? উনি ক্রেতা প্রতিরোধ আন্দোলন করবেন! নিজের ঢাল তরোয়াল ব্যবহার করলেন না, অথচ বাজেট বক্তৃতায় বলেছেন ক্রেতা প্রতিরোধ আন্দোলন করবেন। কমলদি চলে গেছেন, আমি ওঁকে একটি কথা বলতে চাই। উনি বললেন আমরা নাকি দিল্লি থেকে অপসৃয়মান হয়ে যাচ্ছি। ১৯২৫ সালে যে পার্টির জন্ম হয়েছে সেই পার্টি আজ পর্যন্ত ৫০ এর উপর উঠতে পারল না। দিল্লিতে আপনাদের ৫০ এর উপর সিট যায় নি। ৫০ এর উপরে যারা যায় নি, তারা কংগ্রেসের কথা বলে কি করে? কংগ্রেস কখনও হারে, কখনও জেতে। এই গণতন্ত্র কংগ্রেসই দিয়েছে। একটা রুটির জন্য লড়াই করে পোল্যান্ডে কমিউনিস্ট পার্টির বিরুদ্ধে, সলিডারিটি কমিউনিস্ট পার্টি স্ক্রাপ হয়ে যায়, রুমানিয়ায় রুটির লড়াই-এ

চেসেসস্কু শেষ হয়ে যায়। মিথ্যা কথা বলে, অতিরঞ্জিত কথা বলে, শুধুমাত্র অসত্য ভাষণের মধ্য দিয়ে যদি ওঁরা ভেবে থাকেন বামফ্রন্ট সরকারকে টিকিয়ে রাখবেন তাহলে মুর্খের স্বর্গে বাস করছেন। এই ভাবে বামফ্রন্ট সরকারকে টিকিয়ে রাখতে পারবেন না। যে ফুড পলিসি কংগ্রেসের প্রফুল্ল সেন মহাশয় গ্রহণ করেছিলেন আজও সেটাই চলছে। বামফ্রন্টের নূতন ফুড পলিসি কোথায়? নূতন ফুড পলিসির কথা বলুন। ব্ল্যাক অ্যান্ড হোয়াইট নূতন ফুড পলিসির কথা বলুন। রেশনিং ব্যবস্থা থেকে শুরু করে প্রোকিওরমেন্ট ব্যবস্থা পর্যন্ত সব কিছুই আগেকার সরকারের নীতিই চালু আছে। আপনারা নূতন কিছু দিতে পারেন নি। আমি তাই এই বাজেটের বিরোধিতা করে এবং আমাদের দেওয়া কাট মোশন সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবস্মরণ ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, খাদ্য সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় তাঁর দপ্তরের ব্যয় বরাদ্দের যে দাবি এখানে পেশ করেছেন আমি তাকে সমর্থন করছি। এই বাজেটকে সমর্থন করে আমি কয়েকটি বিষয়ের উপর কিছু বক্তব্য রাখতে চাই এবং আমার এই বক্তব্যগুলি বিবেচনার জন্য মন্ত্রী মহোদয়কে আগাম অনুরোধ করে রাখছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, চাহিদা এবং যোগানের মধ্যে যদি ঘাটতি থাকে তাহলে সেই অবস্থায় রেশনিং ব্যবস্থাই হচ্ছে বৈজ্ঞানিক ভাবে বাস্তব সম্মত সঠিক পন্থা। সেই কারণেই পশ্চিমবাংলায় খাদ্য সরবরাহের ক্ষেত্রে দ্বিবিধ রেশন ব্যবস্থা চালু আছে। কলকাতা শহরের জন্য বিধিবদ্ধ রেশন ব্যবস্থা এবং গ্রামাঞ্চলে ও মফস্বল শহরের জন্য সংশোধিত রেশন ব্যবস্থা।

[5-40 — 5-50 P.M.]

কলকাতা শহরের রেশন ব্যবস্থার মধ্যে যদি কখনও কোনও ত্রুটি বিচ্যুতি দেখা দেয় বা অনিয়ম দেখা দেয় তাহলে — সেগুলি তুলে ধরার জন্য সংবাদপত্র আছে, কলকাতার জনমত আছে কাজেই সঙ্গে সঙ্গে সেগুলি প্রতিফলিত হয় কিন্তু গ্রামাঞ্চলে যে আংশিক রেশন ব্যবস্থা আছে সেখানকার কথা খুব ভাল ভাবে প্রচারিত হয় না। মাননীয় কংগ্রেসি বন্ধুরা যে কথা বলেছেন যে শুধু কলকাতার মানুষদের খাওয়ানোর জন্যই বামফ্রন্ট সরকারের রেশননীতি চালু হয়েছে এটা কিন্তু ঠিক কথা নয়। রাগে অনেক কথা তাঁরা বলতে পারেন কিন্তু এটা বাস্তব কথা নয়। রাগে তাঁরা অনেক কথা বলছেন কিন্তু এই রেশন ব্যবস্থা তুলে দিয়ে এর বিকল্প কি ব্যবস্থা করা যায় যাতে সমগ্র পশ্চিমবাংলার সর্বস্তরের মানুষের কাছে খাদ্য পৌছে দেওয়া যায় তার কথাও তাঁরা কিছু বলতে পারেন নি। স্যার, আমি মফস্বলের আংশিক রেশন ব্যবস্থার দুটি বিষয় এখানে উল্লেখ করব। আপনি জানেন, এই আংশিক রেশন এলাকায় যে রেশন কার্ড আছে সেই রেশন কার্ডের যে ক্লাসিফিকেশন করা আছে — শ্রেণী বিন্যাস করা আছে দীর্ঘদিন আগে থেকে — ক খ গ ঘ ঙ ইত্যাদি, সেটা পুরানো হয়ে গিয়েছে। সেই পুরানো ব্যবস্থাই অদ্যাবধি চালু আছে, তার কোনও পরিবর্তন করার চেষ্টা বা ব্যবস্থা এ পর্যন্ত করা হয় নি। আপনি জানেন যে গ্রামাঞ্চলে অর্থনৈতিক অবস্থার পরিবর্তনের সঙ্গে সঙ্গে ঘটনাচক্রে আগে যারা 'ক' ছিল সে হয়ত 'ঙ' হয়ে গিয়েছে আবার যে 'ঙ' ছিল সে

ঘটনাচক্রে 'ক' হয়ে গিয়েছে। প্রায় মান্ধাতার আমলে বলা যায় এই ক্লাসিফিকেশনের ব্যবস্থাটা চালু হয়েছিল এবং অদ্যাবধি সেই ব্যবস্থাটাই চালু আছে। আমি মনে করি পরিবর্তিত পরিস্থিতিতে এই শ্রেণী বিন্যাসটা নূতন করে করা হোক। তা হলে গ্রামের গরিব মানুষরা এই মডিফায়েড রেশনিং ব্যবস্থার সুযোগটা নিতে পারবেন। আর একটি বিষয়ে আমি বলব। বেশ কিছুদিন আগে প্রত্যেক বিধানসভা এলাকার এম. এল. এ.-দের ফুড ইন্সপেক্টাররা একটি করে লিখিত সাপ্তাহিক রিপোর্ট দিতেন। কোন কোন ডিলাররা কত মাল নিলেন সে সম্পর্কে লিখিত রিপোর্ট দিতেন। এই ব্যবস্থাটা বর্তমানে নেই। এটা কোনও প্রশাসনিক ত্রুটির জন্য, না, সরকারি নীতির জন্য সেটা আমরা জানি না। সরকারি দপ্তরে অনুসন্ধান করেও এর হদিশ বার করতে পারি না। আমি মনে করি এটা থাকা দরকার। এটা না থাকলে পুনঃপ্রবর্তন করা দরকার। এটা থাকলে মডিফায়েড রেশনিং এলাকার কোন কোন ডিলার বা হোলসেল ডিলার যে অসৎ কাজের সুযোগ নিচ্ছেন বা দুর্নীতি করছেন সেটা করতে পারবেন না। স্থানীয় ভাবে যাতে এই তদারকির ব্যবস্থাটা হয় সেটা দেখার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি। এ ক্ষেত্রে এম. এল. এ. এবং গ্রাম প্রধানদের যুক্ত করে এই ব্যবস্থাটার পুনঃপ্রবর্তন করা দরকার। এটা হলে দুর্নীতি অনেকটা দূর হবে। আমি দ্বিতীয় যে কথা বলতে চাই সেটা হচ্ছে, ১৯৮৬ সাল পর্যন্ত ফুড কর্পোরেশনের মাধ্যমে কত গম সরবরাহ করা হত, সেই রকম একটা ব্যবস্থা ছিল। সেই ব্যবস্থা তুলে দিয়ে কেন্দ্রীয় সরকার মাঝে মাঝে নীলামে ময়দাকলের মালিকদের সাবসিডাইস রেটে ময়দা সরবরাহ করতেন। সেই ব্যবস্থাও পরবর্তী কালে বাতিল হয়ে গেছে। ফলে পশ্চিমবঙ্গে ময়দাকলে গম সরবরাহ বন্ধ হয়ে গেছে এবং যার ফলে এই ময়দার কলগুলি বন্ধের মুখে এসে দাঁড়িয়েছে এবং তারই ফলশ্রুতি হিসাবে হাজার হাজার ময়দাকলের শ্রমিকরা বেকার হওয়ার সম্মুখে এসে দাঁড়িয়েছে। বর্তমানে ইউ. পি. সরকার সমস্ত প্রকার গম বাইরে যাবার ব্যবস্থার উপরে নিষেধাজ্ঞা জারি করেছেন। ফলে পশ্চিমবঙ্গের ময়দাকলের মালিকদের গম আনতে হয় হরিয়ানা, পাঞ্জাব থেকে এবং তার ফলে তাদের পরিবহন খরচ বেশি হওয়ায় তারা অন্যান্য প্রদেশের সঙ্গে কমপিটিশনে টিকতে পারছে না। অন্য প্রদেশের মালিকরা ময়দা পশ্চিমবঙ্গের বাজারে কম দামে বিক্রয় করছে। অথচ পশ্চিমবঙ্গের মালিকরা সেই দামে বিক্রয় করতে পারছে না সেই কারণে মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করব যে এই বিষয়ে কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথা বলে একটা ব্যবস্থা গ্রহণ করবেন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অশোক ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যের খাদ্য মন্ত্রী শ্রী নির্মল বোস মহাশয় আজকে যে ব্যয় বরাদ্দের দাবি এখানে পেশ করেছেন, এই দাবির বিরোধিতা করে আমি দু' একটি কথা বলতে চাই। আমাদের এই রাজ্যে চাল আছে কিন্তু রেশনে নেই। এই রাজ্যে গম আছে কিন্তু রেশনে নেই। কন্ট্রোলে কেরোসিন তেল আছে কিন্তু লোকে পায় না। জিনিসপত্রের দাম এখানে উর্দ্ধমুখি। যখন রাজ্যের চারিদিকে হাহাকার উঠেছে, চিৎকার হচ্ছে, মানুষ পাচ্ছে না তখন সেই রবীন্দ্রনাথ ঠাকুরের জুতো আবিষ্কারের কথা মনে পড়ছে। 'হবু চন্দ্র রাজার গবু চন্দ্র মন্ত্রী'। জ্যোতি বাবু হচ্ছেন হবু চন্দ্র রাজা, আর তার গবু চন্দ্র মন্ত্রী হচ্ছেন নির্মল বোস মহাশয়। এই মন্ত্রী এখন কাকে দোষ দেবেন? এতদিন তিনি কেন্দ্র দিচ্ছে না বলে চিৎকার করতেন। কিন্তু এখন কেন্দ্রে বন্ধু সরকার এসেছে তাদের কিছু বলতে

পারছেন না। এখন খুঁজে পেলেন কাকে? এখন খুঁজে পেলেন জিনজিরাপোলের আই. এন. টি. ইউ. সি.-কে। তারা কেন্দ্রের ধারে যেতে পারছেন না কারণ বন্ধু সরকার এসেছে বলে, কিন্তু জিনজিরাপোলের আই. এন. সি. ইউ. সি.-র উপরে দোষ চাপিয়ে বলছেন যে ওরা সব প্লান ভেস্তে দিল, সেজন্য রাজ্যে খাদ্য সরবরাহ ঠিকমতো তারা দিতে পারছেন না। স্যার, আগে ছেলেরা বইয়ে ফুড মানে জানত খাদ্য। কিন্তু এখন নির্মল বাবুর দৌলতে তারা ফুড মানে কি জেনেছে? তারা জেনেছে ফুড মানে পলিটিক্স। নির্মল বাবু এটা দিয়ে গেলেন। রেশন, বিবৃতি, পলিটিক্স, কেন্দ্র এসব বলে বেশ মজায় চালিয়ে যাচ্ছেন। নিজের দায়িত্ব তিনি খুব সুন্দর ভাবে এড়িয়ে যাচ্ছেন। আসলে উনি হচ্ছেন যাত্রা পালার মন্ত্রী। যাত্রা পালার মন্ত্রীর কাজ কি? কিছুই নেই। এত বড় একটা ফুডের অফিসের কাজ কি? কিছুই নেই। উনি করেন কি? উত্তরবঙ্গে আয়োডাইস লবন পাঠানোর জন্য একজনকে সুপারিশ করছেন ঐ ফ্রি স্কুল স্ট্রিটে বসে।

[5-50 — 6-00 P.M.]

আর কী আছে স্যার, না পশ্চিম দিনাজপুরের কালিয়াগঞ্জে বছরে ১ লক্ষ ১১ হাজার কুইন্টাল চিনি পাঠাতে হবে, এই দুটো মেন কাজ উনার দপ্তরে। আর সংবাদপত্রের রিপোর্টারদের ডেকে হ্যান্ড আউট দিচ্ছেন, আর কেন্দ্র, কেন্দ্র, কেন্দ্র এই বলে চালিয়ে গেলেন। তাহলে এই দপ্তরে টাকা দিয়ে হবেটাই বা কী? কী করবেন এত টাকা নিয়ে? শুধু হোম ওয়ার্ক করেন, করে তারপর একটা মোটামুটি বিবৃতি দিয়ে উনার দপ্তরের কাজ শেষ। যখন খুব তাড়া খান তখন বলেন একটু জেলায় জেলায় ঘুরি, দেখি। চালকল মালিকরা কী করছেন, দিচ্ছে না, বেরিয়ে পড়লেন চালকল মালিকদের বিরুদ্ধে অভিযান করতে, জেলায় ঘুরলেন, সংবাদপত্রের ফটোগ্রাফার নিলেন, শহর হলে দূরদর্শন, তারপর যখন রাইটার্স বিল্ডিং-এ এলেন, দেখলেন পকেটে কতগুলো ললিপপ আছে। চালকলের মালিকরা তাঁর হাতে ললিপপ ধরিয়ে দিয়েছেন। তুমি ডিপার্টমেন্টে বসে চুষগে যাও। এই অবস্থায় এই দপ্তরের মন্ত্রিত্ব উনি চালিয়ে যাচ্ছেন। সরকারি বন্টন ব্যবস্থায় কেন্দ্রকে যেমন দায়ী করছেন, কিন্তু ভুলে যাবেন না আপনার নিজের দায়িত্ব সম্পর্কে। রাজ্য সরকারেরও কিছু দায়িত্ব থাকে। কিন্তু আপনি কেবলমাত্র রাজনীতি করে নিজেদের দায়িত্বটাকে এড়িয়ে যাচ্ছেন। আপনাদের সংগ্রহ নীতি দুর্বল, তাই কেন্দ্রীয় সরকারের উপর দোষ দিয়ে চালিয়ে যাচ্ছেন। আপনারা সংগ্রহ নীতি প্রণয়ন-এ নরম মনোভাব দেখাচ্ছেন, আর নীতি রূপায়ণে চরম শৈথিল্যতা দেখাচ্ছেন। তাই আপনার ডিপার্টমেন্টে মজুতদার, কালোবাজারি, মুনাফাখোররা আপনার বন্ধু। তারা আজকে আপনার ডিপার্টমেন্টকে ডুবিয়ে দিয়েছেন এবং তাদের বিরুদ্ধে কথা বলার ক্ষমতা আপনাদের নেই। এই কায়েমী স্বার্থ চালকল মালিকরা কারা? গ্রাম পঞ্চায়েতের পান্ডারা। ক্ষমতা নেই তাদের বিরুদ্ধে কথা বলার। আপনার বাম দিকের একদম কোণে যিনি বসেন, তিনি এবং তাঁর দলের লোকেরা চালাচ্ছে। তাঁর দলের লোকেরা এই সব চালকলের মালিক এবং গ্রামে কায়েমী স্বার্থের বাস্তু ঘুঘু হিসাবে বেঁধে দিয়েছে, কী করবেন আপনি, আপনার ক্ষমতা আছে তাদের বিরুদ্ধে প্রতিবাদ করার? প্রতিকার আপনি করতে পারবেন না খাদ্য দপ্তর থেকে। বৃহৎ পরিমাণ জমির মালিক, কেউ কেউ ভটভটির মালিক, সিনেমা হলের মালিক এবং এরা বামফ্রন্টের অশেষ

করুণায় এরা চালিয়ে যাচ্ছে। স্যার, আপনি বলেছেন খাদ্য দপ্তরে যে এখানকার চাল বাংলাদেশে পাচার হয়ে যাচ্ছে। শুনতে লজ্জা লাগে যে একজন মন্ত্রী দীর্ঘদিন এই সভায় থেকে, এই দপ্তরে থেকে কোনও ব্যবস্থা নিতে পারেন না, এখান থেকে চাল বেরিয়ে যাচ্ছে বাংলাদেশে। কেন যাবে? সেখানে কেন কঠোর নিরাপত্তা ব্যবস্থা থাকবে না। আজকে এই সমস্ত বে-আইনি হাস্কিং মেশিন, লাইসেন্সহীন হাস্কিং মেশিন যেগুলো আছে, তার হিসাব আপনার কাছে আছে? জেলাওয়ারী হিসাব আপনার কাছে আছে? একমাত্র বর্ধমান জেলাতে বলুন কতগুলো বিনা লাইসেন্সে হাস্কিং মেশিন চলছে। এদের কাজটা কী, চাল করছে, তারপর সেই চাল পাচার হয়ে যাচ্ছে বাংলাদেশে, সেই চাল চলে আসছে কলকাতার রেশনিং এলাকায়, আপনি কী করছেন? এতদিন রাজীব গান্ধী, রাজীব গান্ধী বলে চালিয়ে দিলেন, আজকে আপনাকে একটু সক্রিয় হতে হবে, সচেষ্ট হতে হবে, এই দপ্তর চালাতে গেলে দুর্নীতির বাস্তু ঘুঘুকে হঠাতে হবে। আমরা জানি যে এখন চালের ব্যবসা সবচেয়ে বড় এবং লাভ জনক ব্যবসা হয়ে উঠেছে। নাম মাত্র লেভি দিলে ছাড়া পান, আপনি বলুন তো যে বামফ্রন্ট সরকারের আর এতে কী কাজ আছে, খাদ্যমন্ত্রী হিসাবে আপনি জানেন যে ডি. আর. ডি. এ.-র মাধ্যমে আপনি যে টাকা দেন, এটা চোরকে চুরি করার জন্য সিঁধ কাঠি কেনার ব্যবস্থা। এই টাকা চুরি করে ঋণ করলে ২৫ থেকে ৫০ পারসেন্ট ভরতুকি হয়, পঞ্চায়েতের সহযোগিতায় এরা ঋণ নিয়ে ধান কেনে, চাল তৈরি করে এবং বিধিবদ্ধ রেশন এলাকায় সেই চাল পাচার হয়। কেন্দ্রের কাছে আপনি কেবল বায়না ধরেন চাল দাও, গম দাও, রেশন দোকান থেকে সেইগুলো বিলি করাই হচ্ছে আপনার কাজ। আপনার তো কোনও কাজই নেই। কোথায় আপনি সমাজতান্ত্রিক পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেম চালাবেন? শুধুই কথা, আপনার কোনও কাজ নেই। এমন কি আপনাদের কোনও সংগ্রহ নীতি পর্যন্ত নেই। আপনাদের বামফ্রন্টের মাননীয়া সদস্য প্রফুল্ল সেনের আমলের খাদ্য নীতি নিয়ে আলোচনা করলেন। কিন্তু পাশাপাশি তখনকার সংগ্রহ নীতির কথা বললেন না। প্রফুল্ল সেন যেভাবে দাপটের সঙ্গে কায়েমী স্বার্থের গায়ে হাত দিতেন, সে ভাবে কাজ করার সেই সৎ সাহস কি আপনাদের আছে? আজকে সেই সমস্ত কায়েমী স্বার্থের মানুষেরা সি. পি. এম.-এর বড় বড় চাঁই হয়ে গেছে, সি. পি. এম. মেম্বার হয়ে গেছে। আপনারা আজকে শুধু বাড়ি থেকে বেরিয়ে গাড়ি চেপে ঠান্ডা ঘরে এসে ঢুকছেন। আপনি গাড়িতে লাল আলো জ্বেলে চলে যান, রাস্তার দিকেও তাকান না। যদি তাকাতেন তাহলে দেখতে পেতেন টিন হাতে মা বোনেরা লাইন দিয়ে দাঁড়িয়ে আছেন এক ফোঁটা কেরোসিনের জন্য। আপনি তাঁদের জন্য কোনও ব্যবস্থা করেছেন? রাজ্যে কেরোসিন নেই, একথা সত্য নয়। কিন্তু কেরোসিন যাচ্ছে কোথায়? ছোট ছোট ডিলাররা কেরোসিন বিক্রি করতে পারছে না। মাস্তানদের মাধ্যমে রঙের কারখানায়, হাস্কিং মিলে সেই তেল চলে যাচ্ছে। সিমেন্টের কি অবস্থা? রাজীব গান্ধী যখন সিমেন্ট ডি কন্ট্রোল করেছিলেন, তখন আপনারা চিৎকার করেছিলেন — গরিব মানুষ কোথায় সিমেন্ট পাবে, কি করে ঘর বাড়ি করবে? তারা কিছু করতে পারবে না। আজকে সেই সিমেন্টের অবস্থা কোথায় এসে দাঁড়িয়েছে? কেন্দ্রের বন্ধু সরকার আসার পরে আপনারা তাঁদের কাছে বলতে পেরেছেন, রাজীব গান্ধীর সরকার অন্যায় করেছিল, আমরা ডি-কন্ট্রোল তুলে দিতে চাই? কেন বলেন নি? আজকে সিমেন্টের জন্য হাহাকার নেই? আজকে সিমেন্টের দাম কোথায় গিয়েছে। ৭৫ থেকে ৭৭ টাকা সিমেন্টের দাম।

**(এই সময় লাল আলো জ্বলে এবং মাইক বন্ধ হয়ে যায়।)**

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি আজকে এই সভায় পেশ করেছেন তাঁর সেই দাবিকে আমি পূর্ণ সমর্থন করছি এবং সেই সঙ্গে বিরোধী পক্ষের যে সমস্ত কাট মোশন এখানে উত্থাপিত হয়েছে সে সমস্তের আমি বিরোধিতা করছি। আমি খুব মন দিয়ে বিরোধী পক্ষের বক্তাদের বক্তব্য শুনলাম। ওঁরা খুব আন্দোলন করতে চাইছেন। তা আমরা তো ওঁদের বাধা দিচ্ছি না, করুন না আন্দোলন। ওঁরা কেন্দ্র বিরোধী আন্দোলন করতে চাইছেন, তা করুন। তারপর ওঁরা খাদ্য নেই, রেশনে সরবরাহ নেই, এই সব কথা বলে গেলেন। ওঁরা খাদ্যের দাবিতে, রেশনের দাবিতে নাকি আন্দোলন করবেন! করুন না, এখানে গণতন্ত্র আছে, আমরা নিশ্চয়ই ওঁদের বাধা দেব না। আসলে ওঁরা আন্দোলনের কথা মুখেই বলেন, জীবনে আন্দোলন করেন নি। ওঁরা শুধু একটা জিনিস করতেন, সেটা হচ্ছে, কেন্দ্রে যে কংগ্রেস সরকার ছিল সেই সরকার যদি পশ্চিমবঙ্গের মানুষের স্বার্থ বিরোধী কোনও কাজ করত, তাহলেও ওঁরা সেই সরকারকে সমর্থন করতেন, তাঁদের কিছুই বলতেন না। পশ্চিমবাংলায় মানুষের পক্ষে ওঁরা থাকতেন না। আজকে পরিবর্তিত পরিস্থিতিতে ওঁরা কেন্দ্র বিরোধী আন্দোলন করতে চাইছেন। আমরা জানি আমাদের খাদ্যমন্ত্রীর অনেক অসুবিধা আছে। ওঁকে কৃষির ওপর নির্ভর করতে হচ্ছে, সেচের ওপর নির্ভর করতে হচ্ছে, ক্ষুদ্র সেচের ওপর নির্ভর করতে হচ্ছে, আরও অনেক কিছুর ওপর নির্ভর করতে হচ্ছে যাতে খাদ্য উৎপাদন বাড়ে। অবশ্যই খাদ্য উৎপাদন আমাদের বেড়েছে। এটা কেউ একক ভাবে বাড়াতে পারেন না। যৌথ ভাবে মন্ত্রিসভা কাজ করছে বলেই খাদ্য উৎপাদন বাড়ছে। গোটা মন্ত্রিসভা এ ব্যাপারে খাদ্যমন্ত্রীকে সাহায্য করছেন। এই অবস্থায় আজকে পশ্চিমবাংলায় খাদ্যের জন্য কোনও মিছিল হয় না। অবশ্য পশ্চিমবাংলায় জিনিসের দাম বাড়ছে, এটা ঠিক কথা। কিন্তু স্যার, আপনি জানেন আমাদের রেলওয়ে ফ্রেট, পেট্রোল, ডিজেলের যে দাম বেড়েছে তা নিয়ে আমাদের মুখ্যমন্ত্রী কেন্দ্রকে জানিয়েছেন। ওটা বিবেচিত হচ্ছে দাম হয়ত কিছুটা কমবে। কাজেই এ বিষয়ে আমাদের বামফ্রন্টের সঠিকভাবে দৃষ্টি আছে। তা ছাড়া আমি বিশেষ করে বলতে চাই যে, আমাদের চাল গমের উৎপাদন বেড়েছে। যদিও এ বছর কয়েকটা প্রাকৃতিক দুর্যোগ হয়েছে। ইতিমধ্যে অকালবর্ষণ এবং শিলা বৃষ্টিতে সর্ষে, তিল, গম, আলু, বোরো ধান প্রভৃতি নষ্ট হয়ে গেছে সেই ক্ষয়ক্ষতির এখনও সঠিক হিসাব সারা পশ্চিমবঙ্গব্যাপী হয় নি। ইতিমধ্যেই আমাদের ক্ষতি হয়ে গেছে, কাজেই আমাদের এখন থেকে সতর্ক থাকতে হবে। কেন্দ্রকে জানাতে হবে যে, এ-বছর আমাদের পশ্চিমবাংলায় আরও বেশি খাদ্যের প্রয়োজন হবে। যখন আমাদের পশ্চিমবাংলা ঘাটতি রাজ্য। কেন এই ঘাটতি, সেকথা এখানে অনেকবার আলোচনা হয়েছে। পাট চাষের জন্যই মূলত এই ঘাটতি। অতীতে আমাদের যেসব জমিতে ধান, গম এবং অন্যান্য ফসল হত, এখন সেখানে পাট চাষ করতে হচ্ছে।

[6-00 — 6-30 P.M.]

**(Including Adjournment)**

কাজেই এই যে ঘাটতি এটা হবেই এবং হয়েছে। আমাদের চিনি আমদানি করতে হচ্ছে, সব কিনতে হচ্ছে বাইরে থেকে। এই অবস্থায় আমার মনে হয় জাতীয় খাদ্যনীতির দিকে আমাদের এগিয়ে যেতে হবে যাতে সারা ভারতবর্ষের সমস্ত মানুষ সে ঘাটতিই থাকুক আর উদ্বৃত্তই থাকুক সমন্বয় করে যাতে আমরা সকলকে একই দরে খাদ্য পৌছে দিতে পারি। অনেকে এখানে বললেন রেশন ব্যবস্থা ভেঙে পড়েছে। রেশন ব্যবস্থা ভেঙে পড়েছে এই সংবাদ আমার জানা নেই। যদি সত্যিই ভেঙে পড়ত তাহলে মানুষ মিছিল করে আসত। আপনারা দেখিয়ে দিন লোকে রেশন পাচ্ছে না? তবে কখনও কখনও কম হয়, কখনও কখনও বেশি হয়। পশ্চিমবাংলায় খাদ্য সাপ্লাইয়ের দিক থেকে ফুড কর্পোরেশন অফ ইন্ডিয়ার যে আচরণ সেই আচরণ ক্ষতিকর আচরণ। ফুড কর্পোরেশন অফ ইন্ডিয়া আমাদের যে সমস্ত খাদ্য দেয় তা গুদামে পচিয়ে আমাদের দেয় যেটা খাওয়ার মতন নয়। এর জন্য কি আমাদের মন্ত্রি সভা দায়ী? ফুড কর্পোরেশন অফ ইন্ডিয়া ভারত সরকারের। এতদিন কংগ্রেস সরকার সেখানে ক্ষমতায় ছিল, এখন আমাদের বন্ধু সরকার ক্ষমতায় এসেছেন, সুতরাং এই সম্পর্কে বিধি-ব্যবস্থা নিশ্চয়ই গ্রহণ করবেন। এবার আমি আর একটি কথা বলতে চাই, গত বছর আপনি লিন সিজিনে অর্থাৎ শুখা মরসুমে ক্ষেতমজুরদের ১ মাসের জন্য চাল দিয়েছেন। এ বছর ২ মাস আপনি বাড়িয়েছেন, এরজন্য আপনাকে বিশেষ করে ধন্যবাদ জানাচ্ছি। এখানে মাননীয় একজন সদস্য বললেন এর সীমাটা আরও বাড়াতে অর্থাৎ ৩ মাস করতে। এটা আপনি দেখবেন এবং নিত্য প্রয়োজনীয় জিনিসের যে দাবি সেই দাবি আমাদের আছে, আমরা লড়ব। লড়াই আপনারা করুন, আমাদের লড়াই শেখাতে আসবেন না (বিরোধী পক্ষকে উদ্দেশ্য করে)। পরিশেষে আপনার ব্যয় বরাদ্দের দাবিকে সমর্থন করে যে ঘটনা ঘটেছে সেই সম্বন্ধে দৃষ্টি আকর্ষণ করে আমার বক্তব্য শেষ করছি। ঘটনাটা হচ্ছে, এফ. সি আইয়ের গো-ডাউন অনেক জায়গা থেকে উঠে যাচ্ছে। যেমন ধরুন, মেদিনীপুরের ঝাড়গ্রাম থেকে এফ. সি. আইয়ের গো-ডাউন উঠে যাচ্ছে, বালিচক থেকে উঠে যাচ্ছে এবং বেলদা থেকে উঠে যাচ্ছে। সুতরাং সুদূর ঝাড়গ্রামে রেশন পৌছে দেওয়া কঠিন হবে। মেদিনীপুরের সমস্ত দক্ষিণ মহকুমা রেশন পায় না। বেলদা, কাঁথি মহকুমা, দাঁতন ইত্যাদি সমস্ত জায়গা রেশন পায় না। কাজেই এফ. সি. আই. যদি উঠে যায় তার পরিবর্তে রাজ্য থেকে দায়িত্ব নিয়ে বাঁচিয়ে রাখতে হবে। অবশ্য মাননীয় মন্ত্রি মহাশয়ের সঙ্গে আমার কথা হয়েছে। উনি বলেছেন এই সমস্ত গুদাম রাজ্য থেকে করা হবে এবং সাড়ে ৭০০ কর্মচারী যারা ছাঁটাই হবে তাদের বহাল রাখা হবে। এইটুকু বলে আপনাকে ধন্যবাদ জানিয়ে, ব্যয় বরাদ্দকে সমর্থন করে, বিরোধীদের আনা কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

## LAYING OF REPORT

### 57th Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I beg to present the 57th Report of the Business Advisory Committee. The committee met in my chamber today and recommended the following revised programmes of business for 2nd

May and 12th May, 1990.

| Date | Demand | Department |
|---|---|---|
| Wednesday, 2-5-1990.. (12 Noon) | (i) Demand No.38 .. | Information and Cultural Affairs Department — 2 hours. |
| | (ii) Demand No.47<br>(iii) Demand No.55<br>(iv) Demand No.58 | Agriculture Department — 3 hours. |
| Saturday, 12-5-1990.. (10 A. M.) | (i) Demand No. 51 .. | Fisheries Department — 1 hour. |
| | (ii) Demand No. 4<br>(iii) Demand No. 8 | Judicial Department — 1 hour. |

There will be no Mention Case on 12th May, 1990.

I would now request the Minister-in-Charge of Home (Parliamentary) Affairs Department to move his motion for acceptance of the House.

**Shri Abdul Quiyom Molla :** Sir, I beg to move that the 57th Report of the Business Advisory Committee be taken into consideration.

The motion was then put and agreed to.

(At this stage, the House was adjouned till 6-30 P. M.)

**(After Adjournment)**

[6-30 — 6-40 P.M.]

**শ্রী সৌগত রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, খাদ্য মন্ত্রির বাজেট বরাদ্দের বিরোধিতা করে আমি বলতে উঠেছি এবং আমাদের কাট মোশনের সমর্থন জানাচ্ছি। আজকে পশ্চিমবঙ্গে সবচেয়ে সমালোচিত মানুষ আমাদের খাদ্যমন্ত্রী। তার কারণ হল, রেশনিং ব্যবস্থা ভেঙ্গে পড়েছে বামফ্রন্টের সদস্যরা যাই বলুন না কেন। খোদ কলকাতা শহরে সপ্তাহের পর সপ্তাহ

চাল-গম-চিনি কিছুই পাওয়া যাচ্ছে না। বাজার থেকে কেরোসিন উধাও অথচ ব্ল্যাক মার্কেটে ৪.৫ টাকায় কেরোসিন কিনতে পাওয়া যাচ্ছে। সিমেন্ট, যা ৭৩ টাকায় বস্তা পাওয়া যেত, সেটা আজকে ১০০ টাকায় বস্তা বিক্রি হচ্ছে। পশ্চিমবঙ্গের মানুষের জন্য খাদ্য দপ্তরের অধীনে যা যা জিনিসগুলি ছিল সেগুলো বন্টন করবার দায়িত্ব খাদ্যমন্ত্রী পালন করতে পারেন নি। যে রেপসিড তেল নিয়ে এর আগে তিনি এত আওয়াজ তুলেছিলেন এই রেপসিড তেল আমদানি বন্ধ হয়ে গেছে এবং যে তেল রাজীব গান্ধী যাবার আগে ৯০ হাজার টন দেওয়া হয়েছে, সেখানে তার পরিবর্তে পাম তেল দেওয়া হচ্ছে মাত্র ৩৮ হাজার টন। কিন্তু আগে এই তেল নিয়ে নির্মল বাবু যে ডঙ্কা নিনাদ ছাড়তেন, আজকে বন্ধু সরকারের আমলে এইভাবে কমিয়ে দেবার পরও তিনি সেই ডঙ্কা নিনাদ ছাড়ছেন না। আজকে পশ্চিমবঙ্গ সরকার অত্যাবশ্যক পণ্য সামগ্রী সরবরাহে ব্যর্থ, জিনিসপত্রের মূল্য বৃদ্ধি রোধ করতে ব্যর্থ, সামগ্রিক ভাবে পশ্চিমবঙ্গের অর্থনৈতিক জীবনকে বিপর্যয়ের হাত থেকে রক্ষা করতে ব্যর্থ। আজকে এই পরিপ্রেক্ষিতে দাঁড়িয়ে আমি এর সম্পূর্ণ দোষ খাদ্যমন্ত্রীকে হয়ত দিতে চাই না। বাজেট বক্তৃতার সময় আমি বলেছিলাম যে, বামফ্রন্টের তের বছরের সাফল্য এবং পঞ্চায়েতের সাফল্যের এত ডঙ্কা নিনাদ আমি শুনেছি, কিন্তু স্বাধীনতার ৪৩ বছর পরেও খাদ্য দ্রব্যের কোনও একটি সামগ্রী নেই বা আমাদের প্রয়োজনীয় কোনও সামগ্রী নেই যাতে পশ্চিমবঙ্গ স্বয়ম্ভর হতে পেরেছে। সুতরাং কৃষি দপ্তর, পশুপালন দপ্তর, মৎস্য দপ্তর — সবটার ব্যর্থতাই আজকে খাদ্যমন্ত্রীর উপর বর্তাচ্ছে, কিন্তু উৎপাদনের উপর ওঁর কোনও হাত নেই। আবার দেখবেন, অন্যান্য জ্বালানীর দাম বেড়ে যাওয়ায় বর্তমানে কেরোসিন-এর প্রয়োজন বেড়ে গেছে, ফলে তারজন্য বিরাট বিরাট লাইন পড়ছে। কিন্তু যে কেরোসিন নিয়ে প্রতিদিন লাইনে মারামারি হচ্ছে সেটা ব্ল্যাক মার্কেটে পাওয়া যাচ্ছে। আজকে কেরোসিন আলো জ্বালাবার কাজে নয়, রান্নার কাজে নয়; সেটা কারখানায় ব্যবহৃত হচ্ছে। এখন এটা ৬২,০০০ টন মাত্র পান, কিন্তু সেটাই নীরবে মেনে নিতে হয়। এর বিরুদ্ধে বলার মতো রাজনৈতিক শক্তি তাঁর আছে কি না? মূলত আমাদের বন্টন ব্যবস্থায় নূতন একটা চিন্তা করবার প্রয়োজনীয়তা আজকে এসেছে। স্যার, আপনি জানেন যে স্ট্যাটুটারী রেশনিং আমাদের দেশে চালু হয়েছিল প্রথম দ্বিতীয় বিশ্ব যুদ্ধের সময় থেকে। সাধারণত বড় শহরে স্ট্যাটুটারী রেশনিং চালু হয়েছিল যার মধ্যে কলকাতা শহরাঞ্চল এবং দুর্গাপুর শিল্পাঞ্চল ছিল। তার মূল উদ্দেশ্য ছিল যাতে গ্রামাঞ্চলের সব জিনিস শহরমুখি না হয়ে যায়। শহরের মানুষের ক্রয় ক্ষমতা বেশি সেই জন্য আর্টিফিশিয়াল বেরিয়ার সৃষ্টি করা হয়েছিল যাতে গ্রামে জিনিসপত্রের দাম বেশি না বেড়ে যায়। শহরের মূল্যমানের মোটামুটি দুটি মার্কেট হয়, একটা হচ্ছে ফ্রি মার্কেট এবং আর একটা হচ্ছে স্ট্যাটুটারী রেশনিং মার্কেট। কলকাতার মানুষ রেশনের চাল খায় না এই কথা নির্মল বাবু তাঁর বক্তব্যে বলেছেন। আমরা বলেছি রেশন শপে চাল দেবার পরিমাণ বছরের পর বছর কমে যাচ্ছে। off take from statutory rationing (SR) shops of rice has fallen by 34% from 1980-81 to 1988-89. তার মানে কি? তার মানে কলকাতার মানুষ আপনার রেশন ব্যবস্থার উপর নির্ভর করছে না, গ্রাম থেকে চাল আসছে, বাইরে থেকে চাল আসছে, কলকাতার মানুষ সেই চাল কিনছে। আর একটা ব্যাপারে আপনার তো মানসিকতার পরিবর্তন দরকার, চিরকাল কি পশ্চিমবাংলার মানুষ ভিক্ষার পাত্র হাতে থাকবে? কেন্দ্রের বিরুদ্ধে বিবৃতি দিয়ে কেবলমাত্র রাজনীতি করে যাচ্ছেন। আপনি এই ব্যাপারে একটু

ভাবুন। পশ্চিমবাংলায় ফ্রি ফ্লো অফ রাইস ছিল। বাজারে এখন চালের দর আস্তে আস্তে বেড়ে যাচ্ছে। আপনি তো ঠিক ভাবে রেশন ব্যবস্থা গড়ে তুলতে পারেন নি। বাজারের চাল যদি অগতির গতি হয় তাহলে আর এক হবে? আপনি সেই ব্যাপারে কিছু ব্যবস্থা গ্রহণ করতে পেরেছেন? আপনি পারেন নি। আপনি কেবল কেন্দ্রের মুখাপেক্ষী হয়ে রয়েছেন, আপনার রেশন ব্যবস্থা ভেঙ্গে পড়েছে। অন্য দিকে বাজারে চালের দাম বাড়ছে, গ্রামাঞ্চলে চালের দাম বাড়ছে, শহরের বাজারে চালের দাম বাড়ছে। কি ব্যর্থতা গত কয়েক বছর ধরে চলছে! চালকল মালিকদের বিরুদ্ধে আপনার বলবার ক্ষমতা নেই। ওদের বিরুদ্ধে আপনি ব্যবস্থা নিন। আপনি কোনও দিন নিতে পেরেছেন? প্রফুল্লচন্দ্র সেন সাড়ে চার লক্ষ টন প্রোকিয়োরমেন্ট করে দেখিয়েছেন, সিদ্ধার্থশংকর রায় সাড়ে তিন লক্ষ টন প্রোকিয়োরমেন্ট করে দেখিয়েছে। আপনি ১৯৮৮-৮৯ সালে প্রোকিয়োরমেন্ট করেছিলেন সব চেয়ে বেশি, সেই ১৯৮৮-৮৯ সালে আপনি প্রোকিয়োরমেন্ট করেছেন ৯৯ হাজার টন, এক লক্ষে আপনি পৌঁছাতে পারেন নি। এদিকে আপনারা বলছেন যে পশ্চিমবাংলায় ১ কোটি ১০ লক্ষ টন খাদ্য উৎপাদন হচ্ছে কিন্তু আপনি প্রোকিয়োরমেন্ট করছেন তার ১ পারসেন্ট। এর বেশি আপনি প্রোকিয়োরমেন্ট করতে পারছেন না। চালকল মালিকদের কাছে আপনি মাথা বিক্রি করে দিয়েছেন। আপনার বে-আইনি হাস্কিং মেশিনের বিরুদ্ধে ব্যবস্থা নেবার ক্ষমতা নেই। মন্ত্রি মহাশয় তাঁর বাজেট বক্তৃতায় স্বীকার করেছেন যে আমাদের রাজ্য ডেফিসিট স্টেট। আপনি ভাবুন স্যার তাতে আবার ২০ পারসেন্ট আউট ফ্লো হচ্ছে, আপনি বলেছেন ১০ পারসেন্ট চাল বাইরে চলে যাচ্ছে এবং ১০ পারসেন্ট নষ্ট হয়ে যাচ্ছে। কেন্দ্র থেকে আমরা কি পেয়েছি? রেশনিং-এর জন্য ৫ কোটি টাকা আপনি কেন্দ্রের কাছ থেকে পেয়েছেন। ৮ কিলোমিটার কড়নিং-এর জন্য আপনি পেয়েছেন ৫ কোটি টাকা। শুধু তাই নয় এই যে ৫ কোটি টাকা আপনি পেয়েছেন কেন্দ্রের থেকে সেখানে কোথাও এনফোর্স ডিপার্টমেন্টের সঙ্গে ফুড ডিপার্টমেন্টের কোনও রকম ন্যূনতম কো-অর্ডিনেশন নেই। শুধু তাই নয় আপনি শুনলে অবাক হয়ে যাবেন ফুড ডিপার্টমেন্ট ফুড কর্পোরেশনের কাছ থেকে ১০ লক্ষ টন চাল নিয়ে নিয়েছে ডিস্ট্রিবিউশনের জন্য। তাতে রাজ্য সরকার ২ কোটি টাকা বাঁচাতে পেরেছে। আমি জানতে চাই ফুড কর্পোরেশনের থেকে বাঁচানো টাকা রাজ্য সরকার পাবলিক ডিস্ট্রিবিউশনে কোথায় ব্যবহার করতে পেরেছেন?

**(এই সময় লাল বাতি জ্বলে ওঠে)**

আমার অনেক বিষয়ে বলার ছিল, কিন্তু আমার সময় হয়ে গেছে, আমি আর দুটি পয়েন্ট বলে আমার বক্তব্য শেষ করব। প্রথম হচ্ছে নর্থ কোরিয়ান সিমেন্ট আমদানি করে আপনি ১ কোটি ৮ লক্ষ টাকার বেশি খরচ করেছেন মিডিলম্যানদের মাধ্যমে করেছেন বলে এবং সেখানে ইরেগুলার পেমেন্ট হয়েছে ১ লক্ষ ৪৫ হাজার টাকা ট্রান্সপোর্ট কন্ট্রাক্টের জন্য। উপযুক্ত মানুষ এই রায় দিয়েছে, তার নাম বলা যাবে না, মাননীয় অধ্যক্ষ মহাশয় আপত্তি করবে। এত বড় একটা করাপশনের কেস সিমেন্টে রয়েছে, সিমেন্ট ব্ল্যাক মারকেটিং সেখানে হচ্ছে।

[6-40 — 6-50 P.M.]

দ্বিতীয়ত যে কথা বলে আমি শেষ করব তা হচ্ছে আমার কাছে চালের একটা স্যাম্পেল ছিল, যে চাল নির্বাচনের আগে চার মাস মাত্র গরিব ভূমিহীন, ক্ষেত মজুরদের দিয়েছেন। নির্বাচনের আগে পচা চাল উনি দিয়েছেন যা পশ্চিমবঙ্গের মানুষ ফেরৎ পাঠিয়েছেন। আজকে ওঁর কাছ থেকে সুস্পষ্ট নীতির কথা আমরা শুনতে চাই। পশ্চিমবাংলার মানুষ আপনার পজিটিভ অ্যাকশন দেখতে চায়। পশ্চিমবাংলার মানুষ দেখতে চায় বন্টন ব্যবস্থার মাধ্যমে শুধু মানুষকে ন্যূনতম জিনিস আপনি দিতে পারছেন এবং গ্রামে মূল্যমান স্থিতিশীল করতে পেরেছেন। শুধু বিবৃতি নয় বা দূরদর্শনে ঘন্টা বাজানো নয়, মানুষ এটা চায় না।

**শ্রী প্রবোধ পুরকাইত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, খাদ্য ও সরবরাহ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী এখানে যে ব্যয় বরাদ্দ উপস্থিত করেছেন, আমাদের দলের পক্ষ থেকে মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার যে কাট মোশনগুলো দিয়েছেন সেগুলোকে সমর্থন করে এবং এই বাজেটের বিরোধিতা করে কয়েকটি কথা বলব। এটি অত্যন্ত গুরুত্বপূর্ণ একটি দপ্তর, যে দপ্তর এখানে আমার মনে হয় নামটা একটু পরিবর্তন করা দরকার। কারণ দেশের অভ্যন্তরে মাননীয় খাদ্যমন্ত্রী বলেছেন যে উৎপাদন বেড়েছে, কিন্তু অভ্যন্তরীণ সংগ্রহ সেভাবে হচ্ছে না। তাই খাদ্য সংগ্রহ এবং সরবরাহ করা, এইভাবে না হলেই ভাল ছিল। মাননীয় মন্ত্রী মহাশয় বিগত কয়েক বছর ধরে এই দপ্তরের দায়িত্বে আছেন। কিন্তু আমরা কি দেখছি? একদিকে অভ্যন্তরীণ সংগ্রহ বা খাদ্যনীতিটা কি এ সম্পর্কে কোনও সুস্পষ্ট হয় নি। বামফ্রন্ট সরকার আছে বলে আমরা মনে করি না। তিনি যে সংগ্রহ করেন তা চাল কলকারখানার মালিক, যারা ধনী জোতদার, ধনী চাষী তাদের দয়ার উপরে নির্ভর করে এটা হয়। অভ্যন্তরীণ সংগ্রহ তিনি আদৌ করেন না, যেহেতু গ্রামীণ জোতদার বা ধনী চাষী তাদের কাছ থেকে সংগ্রহ করলে রাজনীতিগত ভাবে তাঁরা বিরোধী হয়ে যাবেন তাই তাঁরা করেন না। অপরদিকে, রেশনের মাধ্যমে যে চাল, গম, চিনি এবং অন্যান্য খাদ্য সামগ্রীর কথা তিনি বলেছেন, নিত্য প্রয়োজনীয় কয়েকটি জিনিস এর কোনও নিশ্চয়তাই গ্রামাঞ্চলে নেই। যে সামগ্রীগুলো দেওয়া হয় সেখানে তা সম্পূর্ণই অনিশ্চিত, কখনও যায়, কখনও যায় না আবার যে খাদ্য সামগ্রীগুলো যায় তা যথাযথ ভাবে বিলিবন্টন করার ব্যবস্থা নেই — সম্পূর্ণ ভাবে চোরাকারবারি, মজুতদারদের দয়ার উপরে নির্ভর করেই এটা চলছে। তাই আমরা দেখছি, তিনি যে খাদ্য ব্যয় বরাদ্দ উপস্থিত করেছেন, আমাদের যে রেশনিং ব্যবস্থা তা সম্পূর্ণ ভাবে বিপর্যস্ত এবং ভেঙে পড়েছে। গ্রামে রেশন আদৌ যাচ্ছে না, চিনি ৫০ বা ৭০ গ্রাম যা যাওয়ার কথা তা যাচ্ছে না, চাল, গম কিছু নেই। কেরোসিনের তো সাংঘাতিক অভাব যে কথা মন্ত্রী মহাশয় নিজেই স্বীকার করেছেন। বিভিন্ন কারখানা, ভুটভুটিতে বা অন্যান্য পাম্পসেট কেরোসিনে চলছে। যেটা রেশনের মাধ্যমে আসছে সেটা অন্য জায়গায় যায় কি করে? দাম দিলে, ৪।। টাকা দিলে পাওয়া যায়। এই সমস্ত দুর্নীতি রোধের দায়িত্ব কি তিনি পালন করেছেন? খাদ্যমন্ত্রী মাঝে মাঝে এক একটা কড়া কড়া বিবৃতি দেন, হুঙ্কার ছাড়েন।

আজকের দিনে তিনি এই খাদ্য বিভাগের মন্ত্রী হিসাবে সম্পূর্ণ দায়িত্ব জ্ঞানহীনের পরিচয় দিয়েছেন। আজকে যেখানে জিনিসপত্রের দাম আকাশ ছোঁয়া। আজকে যেখানে চাল,

গম, ডাল, সরষের তেল, এবং অন্যান্য প্রয়োজনীয় জিনিস, গুড়ো দুধের দাম দিনের পর দিন বেড়ে চলছে, রেশন ব্যবস্থা একেবারে ভেঙ্গে পড়েছে সেখানে এইরকম একটা গুরুত্বপূর্ণ দপ্তরের মন্ত্রী হিসাবে আপনি একেবারে অকর্মণ্য, অক্ষম, অপদার্থ হয়ে বসে আছেন এবং এই দপ্তরকে একেবারে পঙ্গু ও অথর্বতে পরিণত করে দিয়েছেন। মন্ত্রী হয়ে আপনি ঠুঁটো জগন্নাথের মতো বসে আছেন। আপনার বন্টনের ব্যাপারে কোনও পদক্ষেপ নেই। আপনি বলে যাচ্ছেন যে কেন্দ্র দিচ্ছে না কেরোসিন, কিন্তু তার জন্য কি পদক্ষেপ আপনি নিয়েছেন? এখন তো কেন্দ্রে বন্ধু সরকার এসেছে। তার কাছে দাবি তুলুন। এই সরকারের তো দায়িত্ব খাবার দাওয়ার দাম নিয়ন্ত্রণের মধ্যে রেখে, কিন্তু সেই কাজে আপনি সম্পূর্ণ ব্যর্থ হয়েছেন। অভ্যন্তরীণ উৎপাদন বৃদ্ধি পেয়েছে বলে যে খাদ্যমন্ত্রী বিবৃতি দিয়েছেন তার পরিপ্রেক্ষিতে আমি তাঁকে জিজ্ঞাসা করছি, তাহলে তা সংগ্রহ করা হচ্ছে না কেন? যেখানে এইরকম একটা পরিস্থিতি চলছে সেখানে খাদ্যমন্ত্রী হিসাবে আপনি চুপ করে বসে থাকেন কি করে? আমাদের এই ক্ষেত মজুরদের রেশনের মাধ্যমে স্বল্প মূল্যে রেশন দেওয়ার কথা বলেছেন। ঠিক লোকসভা নির্বাচনের ৪ সপ্তাহ আগে এটা করলেন, তাতেও দেখি দুর্নীতি আর দুর্নীতি। আপনারা যে তালিকাভুক্ত করলেন এতে কোনও পঞ্চায়েতের লোকেরা আসবে? আপনারা তো ঢালাও ভাবে পঞ্চায়েতের উপরে দায়িত্ব ছেড়ে দিলেন। আসলে আপনাদের দলের হাতের লোক যারা, যারা এই জিনিস পাওয়ার যোগ্য নয়, তাদের ক্ষেত-মজুর নামের তালিকার মধ্যে ঢুকিয়ে দেওয়া হল। আপনার দলের নেতারাই বিবৃতি দিয়েছেন যে এটা নীতি বিরোধী। এই নীতি অনুযায়ী যেভাবে তালিকাভুক্ত করা হয়েছে তার আমরা বিরোধিতা করছি। যেখানে গ্রামঞ্চলের ক্ষেত-মজুরদের কাজ নেই, অসহায় অবস্থায় ন্যূনতম মজুরি পর্যন্ত নেই, এইরকম একটা পরিস্থিতির মধ্যে আপনি চুপ করে বসে আছেন। এই ক্ষেত-মজুররা অসহায় অবস্থায় দিন কাটাতে হচ্ছে। সারা বছর রেশনের মাধ্যমে কম মূল্যে সস্তায় রেশন সামগ্রী যথা গম, চাল ইত্যাদি সরবরাহ করার কথা বলেছিলেন নির্বাচনের আগে। কিন্তু সত্যি কি তারা সারা বছর সস্তায় তেল, ডাল, চাল ইত্যাদি পাচ্ছে? আজকে এরজন্য আপনাদের ভরতুকি দিয়ে এইসব নিত্য প্রয়োজনীয় জিনিস সরবরাহ করা দরকার। তারপরে দ্রব্য মূল্য বৃদ্ধির জন্য আপনি কি করেছেন? বামফ্রন্ট সরকার তো জনগণের কথা বলেন, জনমুখি কথা বলেন, গণ বন্টনের কথা বলেন আর ক্রমাগত জিনিসপত্রের দাম বাড়িয়ে চলেছেন। চাল ৫ টাকা, ৬ টাকা দরে, ডাল ১২ টাকা, ১৩ টাকা দরে হয়ে গেছে। কেরোসিন তেলের এমন অবস্থা যে ব্ল্যাকে ৫ টাকা ৬ টাকা দরে কিনতে হচ্ছে। আলু শেষ হয়ে গেছে। তারপরে সারা পশ্চিমবঙ্গে বিশেষ করে দক্ষিণবঙ্গে প্রচুর বৃষ্টি এবং শিলাবৃষ্টির ফলে সমস্ত বোরো ধান নষ্ট হয়ে গেছে। সমস্ত রবি শস্য, তৈলবীজ নষ্ট হয়ে গেছে। এই যে জিনিসপত্রের দাম আকাশ ছোঁয়া অবস্থা তার বিরুদ্ধে সরকারের কোনও বক্তব্য নেই। রাজনৈতিক দল বামফ্রন্টের চেয়ারম্যান তাঁকে জিজ্ঞাসা করা হলে তিনি বলেছেন যে, এর জন্য কোনও রাজনৈতিক আন্দোলন গড়ে তোলা যাবে না। সবচেয়ে দুঃখের সঙ্গে লক্ষ্য করছি যে, বামফ্রন্টের চেয়ারম্যান জিনিসপত্রের দাম বাড়ার জন্য তার বিরুদ্ধে কোনও আন্দোলন গড়ে তুলতে চাইছেন না। কারণ তাহলে দিল্লিতে যে শাসক

দল বন্ধু সরকার এসেছেন তাদের ক্ষতি হয়ে যাবে। জনজীবনে যখন এইরকম একটা অবস্থা তখন আপনারা অন্দোলন গড়ে তুলতে চান না।

[6-50 — 7-00 P.M.]

এর থেকে আর দুর্ভাগ্য কি হবে। তাই আমি বলতে চাই জিনিসপত্রের দাম বৃদ্ধি হচ্ছে কেন্দ্রীয় সরকারের বাজেট অর্থনীতিতে, এটা ঠিকই রাজ্যের খাদ্যমন্ত্রী হিসাবে আপনি দায়িত্ব এড়াতে পারেন না। তাই আপনার এই অপদার্থতা এবং ব্যর্থতার জন্য আমি বিরোধিতা করছি এবং কাট মোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুকুমার মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় খাদ্য এবং সরবরাহ দপ্তরের মন্ত্রী যে ব্যয় বরাদ্দ-র দাবি উপস্থাপন করেছেন আমি তাঁকে সর্বান্তকরণে সমর্থন করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে পশ্চিমবঙ্গে বিশেষ করে তন্ডুল জাতীয় খাদ্য এবং অন্যান্য যে খাদ্য সামগ্রী আছে সেই দিক থেকে পশ্চিমবঙ্গ একটা ঘাটতি এলাকা এবং ঘাটতি রাজ্য। এই রাজ্যে সাড়ে ৬ কোটি থেকে ৬ কোটি ৫৯ লক্ষর মতো জনসংখ্যা, এদের খাদ্য সরবরাহ করতে গেলে একটা জনদরদী সরকার বা মানুষের প্রতি যাদের ভালবাসা আছে এবং মানুষের প্রতি মমতাবোধ আছে তারা নিশ্চয় একটা খাদ্য নীতি গ্রহণ করবে। সেইদিক থেকে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার একটা সঠিক খাদ্যনীতি গ্রহণ করেছেন এবং সঙ্গে সঙ্গে তারা অভ্যন্তরীণ উৎপাদন বাড়ানোরও চেষ্টা করেছেন। ৭৭ সালে যখন পশ্চিমবঙ্গে কংগ্রেস সরকার ছিল তখন ৭১ লক্ষ ১ হাজার মে. টন তন্ডুল জাতীয় খাদ্য উৎপাদন করেছিল আর বামফ্রন্ট সরকার তার বিভিন্ন কর্মসূচির মাধ্যমে শুধু খাদ্য নয়, খাদ্যের যোগান বা সরবরাহের উপর নির্ভর করে নয়, খাদ্যকে কি করে বাড়ানো যায় তার জন্য উৎপাদন বৃদ্ধি করার একটা প্রচেষ্টা এই সরকার চালিয়েছে। ভূমি সংস্কার থেকে আরম্ভ করে বিভিন্ন দিক দিয়ে এই সরকার একটা প্রচেষ্টা চালিয়েছে — এইসব দিক থেকে আমরা গর্বের সঙ্গে বলতে পারি যে ভারতবর্ষে এমন কোনও অঙ্গ রাজ্য নেই যেখানে ৫০ শতাংশ খাদ্যশস্যর উৎপাদন বাড়াতে পারে, সেই দিক থেকে আমরা বলতে পারি ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ প্রথম স্থান অধিকার করেছে। তা সত্ত্বেও বলব আমাদের এখানে ঘাটতি আছে তার জন্য আমাদেরকে অন্যান্য রাজ্য থেকে আনতে হয় কেন্দ্রের কাছ থেকেও আনতে হয়। তাই সাফল্যটা নির্ভর করে সেদিক থেকেও যে বন্টনটা সঠিক ভাবে হচ্ছে কিনা তার উপর। তাই আমরা গর্বের সঙ্গে বলতে পারি সারা ভারতবর্ষের মধ্যে সর্বশ্রেষ্ঠ গণবন্টন হচ্ছে পশ্চিমবঙ্গে। এখানে যে বৃহত্তম এলাকা আছে তার বিধিবদ্ধ রেশন ব্যবস্থায় ১ কোটি ৫ লক্ষের উপর লোককে রেশন দেওয়ার ব্যবস্থা আছে, অন্য দিকে রাজ্যের বাকি এলাকায় যে সংশোধিত রেশন ব্যবস্থা আছে তাতে ৫ থেকে সাড়ে ৫ কোটি লোককে আংশিক রেশন দেওয়ার ব্যবস্থা করা হয়েছে। সেইজন্য আজকে বলতে পারি যে সারা ভারতবর্ষের মধ্যে — কংগ্রেসি বন্ধুরা জেনে নিন — একমাত্র পশ্চিমবঙ্গেই হচ্ছে সবচেয়ে দ্রব্য মূল্য কম, খাদ্য শস্যের মূল্য কম। এমন কি ভারতবর্ষের ৪টি প্রধান শহরের মধ্যে সবচেয়ে দ্রব্য মূল্য কম হচ্ছে এখানে। আজকে দ্রব্য মূল্য যদি বাড়ে তাহলে বোধ হয় কংগ্রেসি বন্ধুদের একটু সুবিধা হয় — কিন্তু

সেদিন আর আসবে না। তাই খাদ্য নিয়ে মিছিল করলে লোকে কিন্তু এখন আসবে না, সেক্ষেত্রে মমতা ব্যানার্জির মতো লোকেরাই আসে আর বোমা মারে। এছাড়া জনগণ আসবে না, আসতে পারে না। আপনাদের সময়ে আমরা খাদ্য আন্দোলন করেছি, মিছিল করেছি, আমিও সেই আন্দোলনের একজন ছিলাম। ৫৯ সালে আমাদের চোখের সামনে তারা আমাদের লোকেদেরকে পিটিয়ে মেরেছে। খাদ্যের জন্য প্রতি বছর আমাদের আন্দোলন করতে হয়েছে, কিন্তু আজকে আর তা হচ্ছে না। এস. ইউ. সি. বন্ধু বললেন গরিব ক্ষেত-মজুরের সংখ্যাও কম নয় — আমার যতটুকু স্মরণ আছে, — প্রবীণ বিধায়করা এখানে আছেন — ইংরাজ রাজত্বে দেখেছি গরিব মানুষের ইতিহাস, বঞ্চনার ইতিহাস, এই জিনিস আমরা ৪৭ সাল থেকে দেখে আসছি, একজন ক্ষেত মজুর কংগ্রেসি রাজত্বকালে কাজ করলে ২ কে. জি. চালও পেত না, সেখানে আজকে একজন ক্ষেত-মজুর ৩ কে. জি. চাল কিনতে পারে।

তাইতো আজকে আমরা দেখছি গ্রামে ভুখা মিছিল হয় না। এইসব আমরা দেখতে পাই। মনে পড়ে আমার এলাকা নদীয়ার হাঁসখালিতে বাতকুল্যা বাজারে ওই হরিণামি গ্রামে হত। ওদিন পেরিয়ে গেছে। সেখানে যারা আছেন, তারা ওইখানে খিচুড়ির ভোগের ব্যবস্থা করত। কিন্তু আজকে সাত, আট বছর ধরে বন্ধ কেন? গরিব মানুষ আজ আর খিচুড়ি খেতে যায় না। তাদের আত্মমর্যাদা বড় হয়েছে। আর কোনওদিন খেতে যাবে না। এইসব হচ্ছে বৈশিষ্ট। এই সব করে আর কিছু হবে না। কংগ্রেসের অবস্থা হচ্ছে — চোরকে বলে চুরি করতে আর গৃহস্থকে বলে সজাগ থাকতে। জবাব তো পেয়ে যাচ্ছেন সুতরাং এইসব বলে আর কিছু করা যাবে না। কেরোসিন পাওয়া যাচ্ছে না, ডিজেল পাওয়া যাচ্ছে না, কি ব্যাপার, না এজেন্টরা ট্যাঙ্কের মাধ্যমে সাপ্লাই করে তাদের উস্কানি দেয় তারা যাতে সরবরাহ বন্ধ করে দেয়। যাতে না পাওয়া যায়। দক্ষিণ কলকাতায় পাওয়া যাচ্ছে না, কি হয়েছে, না জিঞ্জিরাপোলে এফ. সি. আই. গো-ডাউনে স্যাবোটেজ করে আজকে খাদ্য শস্য যাতে বের না হয় তার ব্যবস্থা করা। তাই তো বন্ধুগণ আজকে আপনাদের বলতে চাই, মানুষ আজকে নিজের অভিজ্ঞতাতে শিক্ষা অর্জন করেছে। আপনারা মানুষকে অসত্য কথা বলেছেন, ধাপ্পা দিয়েছেন। কোথায় গেল বড় বড় কথা? ১৯৮৭ সালে বিধানসভা নির্বাচনে প্রতিশ্রুতি দিয়েছিলেন দু' টাকা কে. জি. চাল খাওয়াব। কোথায় গেল এইসব প্রতিশ্রুতি? আপনারা যে ইতিহাস রচনা করেছেন ভারতবর্ষে, এক কে. জি. চালের দাম এক ধাক্কায় ৭২ পয়সা বাড়িয়েছেন। এইসব কাজ আপনারা করেছেন। দ্রব্য মূল্য বৃদ্ধি হয়েছে তো রাজীব গান্ধীর জন্যই। রাজীব গান্ধীর, তাঁর যে নীতি তার ফলে দেশের দ্রব্য মূল্য বৃদ্ধি পেয়েছে এবং ৫ বছরের মধ্যে ৫০০ ইন্ডেক্স বেড়ে গিয়েছিল। আর এখন বলছেন বন্ধু সরকারের আমলে দ্রব্য মূল্য বৃদ্ধি ঘটেছে। আজকে গাত্রোদাহ হচ্ছে, হওয়াই স্বাভাবিক। বলবই তো বন্ধু সরকার। দুঃখ লাগে, এস. ইউ. সি. যাঁরা আছেন তাঁরা আজকে ব্যাঙ্গ করছেন। তারপর আমরা বিধানসভায় এস. ইউ. সি.-র যা চরিত্র আমরা দেখি তা হচ্ছে কংগ্রেস বা তার বাবুরা যা না বলে, তার থেকে অমুক বলে বেশি। বাবু কংগ্রেস যা বলে, তার চেয়েও এক কাঠি উপরে উঠতে হবে। আজকে তো আমরা বন্ধু সরকার বলবই, কারণ চাল, গম, এবং অন্যান্য জিনিসের সরবরাহ বাড়িয়েছেন। ৫ হাজার টন, ১০ হাজার টন বাড়িয়েছেন। আজকে আমরা যা দাবি করছি তা

খানিকটা শোনবার চেষ্টা করছেন, সম্পূর্ণ না পারলেও বলছেন আমরা দেখছি। জনগণের চাহিদা সহানুভূতির সঙ্গে বিবেচনা করছেন। বন্ধু সরকার প্রতিষ্ঠিত হয়েছে বলে আজকে গাত্রোদাহ হচ্ছে। কোনও লাভ নেই। পশ্চিমবাংলাকে বৈষম্য করা হয়েছে। আজকে তাঁরা যে পদক্ষেপগুলি নিচ্ছেন সেগুলি লক্ষ্য করবার বিষয়। লক্ষ্য করবার বিষয় কি? না আমরা যে দাবি করছি, আমরা যেগুলি বলছি সেগুলি তারা স্বীকার করে নিচ্ছে। সামনা সামনি বলে দিচ্ছে। সুতরাং এত উতলা হবেন না। আপনাদের দিন সমাপ্ত হয়ে গেছে। কিছুদিন ধাপ্পা দিয়ে পার পাওয়া যার চিরকাল হয় না। বাস্তবে এইসব হতে পারে না। আপনাদের নৌকা ফুটো হয়ে গেছে। এই নৌকা ডুববে। যতই আলকাতরা বা অন্য কিছু মাখান না কেন, এই নৌকা ডুববেই। কোনও কিছুতেই হবে না। পলিসি পাল্টেছে। ওই নৌকা থেকে অনেকে লাফ, ঝাঁপ দিয়ে বেরিয়ে যাচ্ছে। তাই আমরা বলতে চাই, খাদ্য মন্ত্রী যে খাদ্য ব্যবস্থা নিয়েছেন তা সঠিক নীতি এবং এই জিনিস ভারতবর্ষের কোথায় আছে? আজকে লিস্টের কথা বলেছেন — লিস্ট তো পঞ্চায়েতই করবে। সেখানে জন প্রতিনিধিরা থাকবেন। আজকে সমস্ত কিছু পঞ্চায়েতই করবে এবং এতে আপনাদের গাত্রোদাহ হলে কিছুই করবার নেই আপনাদের। পঞ্চায়েতই লিস্ট করবেন, লোকাল অ্যাডমিনিস্ট্রেশন তারা থাকবেন, তারাই লিস্ট করবেন। এখানে বক্তৃতা শুনলাম, প্রফুল্ল খাদ্যনীতির জয়গান, ওই নীতিকে পশ্চিমবাংলার জনগণ শত্রুনীতি হিসাবে ঘোষণা করেছিলেন।

[7-00 — 7-10 P.M.]

আমরা তখন কি দেখেছি? আমরা দেখেছি, গ্রামে চালের উপর তখন লেভি চাপানো হয়েছে। তখন আমরা দেখেছি, কৃষকদের কাছ থেকে দু' কুইন্টাল, আট কুইন্টাল চাল সংগ্রহ করে তারা তাদের কোটা পূরণ করত। তখন হয়ত কোনও লোক বাজার থেকে এক কেজি চাল কিনে নিয়ে যাচ্ছে, তখন তার কাছ থেকে ব্যাগ কেড়ে চাল সংগ্রহ করা হত। এই নীতিতে আমরা বিশ্বাস করি না, ধংসের দিকে মানুষকে ঠেলে আমরা চাল সংগ্রহ করব না, তাই মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয়, আমি আপনাকে বলব যেটুকু সংগ্রহ করা যায় তার প্রচেষ্টা আপনাকে চালাতে হবে। কিন্তু, কংগ্রেসিদের উপদেশ শুনে আপনাকে চাল সংগ্রহের প্রচেষ্টা চালাতে হবে না। এখনও গ্রামে যারা জোতদার তারা সমস্ত কংগ্রেসের লোক। আমি দায়িত্ব নিয়ে বলতে পারি চোরাচালানদারদের মধ্যে শতকরা ৯৯ জন এখনও কংগ্রেসের লোক। তাই এখন তারা গ্রামে অনেক কিছু শুরু করেছে। আজকে তারা গ্রামে ভি. ডি. ও. চালাচ্ছে, ভি. ডি. ও.-র ব্যবসা করছে। এই সমস্ত কান্ডকারখানা ওরা গ্রামে করছে। তাই, মাননীয় খাদ্যমন্ত্রীকে আমি বলতে চাই, আপনাকে সঠিক ভাবে ঐ ১৪টি নিত্য প্রয়োজনীয় জিনিস রেশনের মাধ্যমে দেওয়ার ব্যবস্থা আপনাকে করতে হবে। গণবন্টন ব্যবস্থার মাধ্যমে এই নিত্য প্রয়োজনীয় জিনিসগুলি দেওয়ার কথা আমরা আগেও বলেছি, আজও বলছি এবং ভবিষ্যতেও বলব। কেন্দ্রের বন্ধু সরকারকে নিশ্চয় এটা স্বীকার করতে হবে। তাই তো আমাদের খাদ্যমন্ত্রী কেন্দ্রকে বলেছেন, কেরোসিনের বন্টন নীতি সঠিক ভাবে সারা দেশে চালু করতে হবে। সুতরাং এই বিষয়গুলি আপনাকে সঠিক ভাবে দেখতে হবে। আমি বিশেষ করে আমার নদীয়া জেলার কথা বলতে চাই, নদীয়ায় ব্যাপক পরিমাণে ভূয়ো রেশন কার্ড আছে এবং

সেই ভূয়ো রেশন কার্ড ধরতে হবে। ওখানে যারা ইন্সপেক্টার আছে তাদের এ ব্যাপারে একটু সক্রিয় হতে হবে এবং যারা সত্যিকারের রেশন কার্ড হোল্ডার তাদেরকে রেশন দেওয়ার ব্যবস্থা করতে হবে। আর বিশেষ করে কংগ্রেসের বন্ধু যে সমস্ত রেশন ডিলাররা আছে তারা মাল রেশন দোকানে সাপ্লাই করে না। আমরা ১৩ বছর ধরে আছি, কিন্তু এখনও কংগ্রেসিরাই সব রেশন ডিলার রয়ে গেছে। ঐ রেশন ডিলাররা মাল রেশন দোকানে সাপ্লাই না করে বাজারে বেশি দামে বিক্রয় করে দেয়। আমার গোপীনাথপুর গ্রাম পঞ্চায়েতের রাধানগর গ্রামে সাধারণ লোককে তারা খাদ্য দেয় নি, সেই খাদ্য তারা বাজারে বিক্রি করে দিয়েছে। আপনি এর বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করুন। মাননীয় খাদ্যমন্ত্রী যে খাদ্য বাজেট এখানে পেশ করেছেন তাঁকে আমি সম্পূর্ণ রূপে সমর্থন করছি এবং আপনাকে আমি বলতে চাই আপনি দৃঢ় পদক্ষেপে সামনের দিকে এগিয়ে যান, সারা পশ্চিমবাংলার মানুষ আপনার পেছনে আছে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় স্পিকার মহোদয়, আজকে এখানে নির্মল বাবুর উপস্থাপিত বাজেট বরাদ্দ ৫৪ নং এবং ৮৬ নং-এর বিরোধিতা করে কংগ্রেসের কাট মোশনের সমর্থনে আমি কিছু কথা নিবেদন করতে চাই। আজকে এখানে খাদ্য বাজেটের উপর যে আলোচনা মোটামুটি হয়েছে তাতে আমরা একটাই সিদ্ধান্তে উপনীত হতে পারি সেটা হচ্ছে দ্রব্য মূল্য বৃদ্ধি নিয়ন্ত্রণে এই সরকার সম্পূর্ণ ভাবে ব্যর্থ হয়েছে এবং প্রশাসনিক নিয়ন্ত্রণ বা অ্যাডমিনিস্ট্রেটিভ কন্ট্রোল বলতে যা বোঝায় সম্পূর্ণ ভাবে সেই প্রশাসনিক নিয়ন্ত্রণ হারিয়ে ফেলেছে এবং এই হারিয়ে ফেলার ফলে কালোবাজারি মুনাফাখোরীরা এই রাজ্যকে একটা স্বর্গ রাজ্য ভেবে নিয়েছে। কালোবাজারি মুনাফাখোরীদের কাছে রাজ্য সরকার আত্ম সমর্পণ করেছেন, দ্রব্য মূল্য বৃদ্ধির ব্যাপারে কোথাও কোনও প্রতিবাদ নেই। আমি আপনাদের এখানে সি. পি. এমের পিপল ডেমোক্রাসি, তাদের যে মুখপত্র, সেই পিপল ডেমোক্রাসি ইলেকশন ম্যানিফেস্টোর এক জায়গায় বলেছেন হাই প্রাইস সম্পর্কে। আমি বিস্তারিত বলছি না, সেখানে তাঁরা বলছেন যে সমগ্র ভারতবর্ষে — পশ্চিমবঙ্গ নিশ্চয়ই ভারতবর্ষ থেকে বাইরে নয়, সেই দ্রব্য মূল্য বৃদ্ধি সম্পর্কে দেশের মানুষকে সজাগ এবং সচেতন থাকতে হবে এবং সে সম্পর্কে ব্যাপক আন্দোলন গড়ে তুলবার প্রয়োজন আছে। পিপল ডেমোক্রাসির ইলেকশন ম্যানিফেস্টোতে এই কথা উল্লিখিত আছে। কিন্তু আমরা লক্ষ্য করলাম গত ৩ দিন আগে বামফ্রন্টের চেয়ারম্যান শৈলেন দাশগুপ্ত, যিনি এই নির্বাচনী ম্যানিফেস্টো করেছেন বলে আমরা ধরে নিতে পারি, গত ৪ মাস সময়ের মধ্যে অবস্থায় এমনকি পরিবর্তন ঘটল যার ফলে একটা নির্বাচনী ইস্তাহারে দ্রব্য মূল্য বৃদ্ধির বিরুদ্ধে সংগ্রাম আন্দোলনের ডাক দিয়ে পরে সেখান থেকে পিছিয়ে এলেন? কেন্দ্রীয় সরকারে পরিবর্তন হয়েছে বলে পিছিয়ে এলেন? সংসদীয় গণতন্ত্রে সরকারের পরিবর্তনকে আমরা মেনে নিতে পেরেছি কিন্তু দেশের মানুষের সামনে যে ভয়ানক পরিস্থিতির সৃষ্টি হল তাকে মোকাবেলা করতে গিয়ে কেন্দ্রের বন্ধু সরকারের কি অসুবিধা হবে সেই কথা চিন্তা করে রাজ্যের মানুষকে সমূহ বিপদের মধ্যে ফেলে দিয়ে কালোবাজারি মুনাফাখোরীদের কাছে যে সরকার আত্মসমর্পন করলেন তা পশ্চিমবঙ্গের মানুষের কাছে কলঙ্কিত হয়ে চিহ্নিত হবে। এখানে কালোবাজারি মজুতদারিদের এত উৎসাহ কেন? ১৯৭২-৭৬ সালের কথা বলছি যে আমাদের এই পশ্চিমবঙ্গে একবার মজুত উদ্ধার অভিযান শুরু হয়েছিল, সেই মজুত

উদ্ধার অভিযানে রসুই বনস্পতির মালিক রঘুনন্দন মোদীর মাটির তলা থেকে ৬০ হাজার বস্তা সিমেন্ট উদ্ধার করা হয়। তারপর সেই মালিককে ভারত রক্ষা আইনে গ্রেপ্তার করা হয়েছিল, ৬ মাস তিনি কারাগারের অন্তরালে ছিলেন ভারত রক্ষা আইনে। সেই রঘুনন্দন মোদীকে কলকাতার শেরিফ নিযুক্ত করা হল এই বামফ্রন্ট সরকারের আমলে।

**মিঃ স্পিকার ঃ** সুদীপ বন্দ্যোপাধ্যায়, আপনারা বার বার এই কথাটা বলেন কেন? আমরা জানতে চাই আপনার কাছ থেকে শেরিফ যে নিয়মে হবে, তার পদ্ধতি কি সেটা কি আপনার জানা আছে? হাইকোর্ট থেকে নাম পাঠানো হয়, রাজ্য সরকারের পক্ষ থেকে নাম অনুমোদিত হয়, ঘটনাটা জানতে হবে।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, তিনি ভারত রক্ষা আইনে গ্রেপ্তার হয়েছেন, তারপর পরবর্তীকালে তিনি এই পশ্চিমবঙ্গের বুক অনার্ড হয়েছেন, তিনি কলকাতার প্রথম নাগরিকের সম্মান এবং মর্যাদা পেয়েছেন।

**মিঃ স্পিকার ঃ** যে লোককে হাইকোর্ট সিলেকশন করলেন শেরিফ হবার যোগ্য সেখানে রাজ্য সরকারের করার কি আছে? এটা তো হাইকোর্টের জুরিসডিকশন।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** রাজ্য সরকারের পক্ষ থেকে অবজেকশন হতে পারে সেই ব্যাপারে। আমি আপনার সঙ্গে একমত হতে পারছি না। ইট ইজ এ ম্যাটার অব ওপিনিয়ান। রাজ্য সরকারের অথরিটি আছে টু অপোজ ইট।

[7-10 — 7-20 P.M.]

তাহলে কি রাজ্য সরকার কোন ব্যাপারেই তাদের মতামত জানাতে পারবেন না?

**মিঃ স্পিকার ঃ** মিঃ বন্দ্যোপাধ্যায়, এই বিষয়টি আপনারা প্রায়ই তোলেন। একটা বিষয় আপনাদের জানা দরকার যে, এই শেরিফ নির্বাচনের ব্যাপারে হাইকোর্ট থেকে তিন জনের নাম পাঠানো হয় ইন অর্ডার অব সিনিয়রিটি এবং তার মধ্য থেকে ইন অর্ডার অব সিনিয়রিটি স্টেট গভর্নমেন্ট সিলেক্ট করে। সাধারণ নিয়মে পর পর যে নাম আসে তার মধ্যে থেকে ইন অর্ডার অব সিনিয়রিটি সেই নামটি স্টেট গভর্নমেন্ট সিলেক্ট করে।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্টেট গভর্নমেন্ট কেন সেই নামটি সিলেক্ট করবে? এই ব্যাপারে তো স্টেট গভর্নমেন্ট প্রতিবাদ জানাতে পারে।

**মিঃ স্পিকার ঃ** এই পদ্ধতিটাই চলে আসছে।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** এই পদ্ধতির পরিবর্তন হওয়া দরকার। যাই হোক, আমি যে কথা বলছিলাম সেই কথায় আবার ফিরে আসছি। স্যার, আমার যেটুকু সময় নষ্ট হয়ে গেল সেটা আপনি আমাকে দিয়ে দেবেন। আপনি ভিজিলেন্স অ্যান্ড অ্যান্টি করাপশন ড্রাইভ, ঠিকমতো করতে পারেন নি। আপনি কি করেছেন? ১৯৮৬ সাল থেকে ১৯৮৯ সাল পর্যন্ত আপনি ৯ হাজার ১৯৯ বার রেইড করেছেন বিভিন্ন জায়গায়। ১৯৮৬ সালে ১৫৩৬ বার,

১৯৮৭ সালে ২৯৮৬ বার, ১৯৮৮ সালে ২৭৮২ বার, আর ১৯৮৯ সালে ১১৯৭ বার এবং আপনি এই এতবার রেইড করেছেন। আর গ্রেপ্তার করেছেন ৬৮৪৭ জন লোককে। কিন্তু আপনি কনভিকশন দিতে পেরেছেন কত জনকে? কনভিকশন দিতে পেরেছেন মাত্র ৭৭ জনকে — এটা অত্যন্ত লজ্জার কথা। আপনার দপ্তর সেই ভাবে তাদের বিরুদ্ধে মামলা তৈরি করে কোর্টে পাঠাতে পারে নি। ৪ বছরে আপনি ৬৮৪৭ জন লোককে গ্রেপ্তার করলেও তাদের বিরুদ্ধে ঠিকমতো কাগজপত্র তৈরি করে আদালতে উপস্থাপিত করতে পারলেন না। তাহলে কি আমরা এটা ধরে নেব যে, এনফোর্সমেন্ট বিভাগের সঙ্গে আপনার খাদ্য দপ্তরের একটা আনহোলি নেকশাস, একটা অশুভ আঁতাত আছে এবং সেই অশুভ আঁতাতে বাঁধা আছে বলেই তাদের পানিশমেন্ট দিতে পারছেন না? আর এই আনহোলি নেকশাস হচ্ছে বলেই আপনি পশ্চিমবাংলায় ৯১৯৯ বার রেইড করেও মাত্র ৭৭ জনকে পানিশমেন্ট দিতে পেরেছেন। এটাই হচ্ছে আপনার বড় ব্যর্থতা আপনার দপ্তরের দুটি বই 'এ রিপোর্ট অন দি ওয়ার্কিং অব দি ফুড অ্যান্ড সাপ্লাইজ ডিপার্টমেন্ট, ১৯৯০-৯১ এবং ওয়েস্ট বেঙ্গল এসেনশিয়্যাল কমোডিটিজ সাপ্লাই কর্পোরেশন, ১৯৯০-৯১' আমরা পেয়েছি। তার এক জায়গায় আপনি বলছেন, ১৯৮৭ সালে প্রফিট হয়েছে ২ কোটি ৫৯ লক্ষ টাকা। আবার সেই একই বছরে আর একটা হিসাবে বলছেন ২ কোটি ৭১ লক্ষ টাকা। এতে আমরা তাজ্জব হয়ে যাচ্ছি। এটা কি প্রিন্টিং মিসটেক হয়েছে? ১২ লক্ষ টাকার হেরফের কি করে হল? তাহলে আপনার দপ্তর কি ভাবে পরিচালিত হচ্ছে? এর থেকে আমরা সহজেই বুঝতে পারছি যে, লক্ষ লক্ষ টাকার তছরূপ হচ্ছে। এর পর আমি আপনার কাছে কনজিউমারস প্রোটেকশন অ্যাক্ট সম্বন্ধে কিছু জানতে চাই। ক্রেতা সাধারণের স্বার্থ রক্ষা করার জন্য আপনি বলেছিলেন ১৫ই এপ্রিল ১৯৮৭ সালে কনজিউমারস প্রোটেকশন অ্যাক্ট বিধিবদ্ধ হয়েছে। কিন্তু আপনি মাত্র ৩টি জেলায় এটা ইম্পলিমেন্ট করতে পেরেছেন, পার্লামেন্টে [illegible] হয়ে যাবার ২২ মাস পরে। জলপাইগুড়ি, চুঁচুড়া এবং কলকাতায় জানুয়ারি, ১৯৯০ থেকে কাজ শুরু হয়েছে। কেন্দ্রীয় অনুমোদন পাওয়ার ২২ মাস পরে ডিস্ট্রিক্ট ফোরাম কাজ শুরু করল। কেন এত বিলম্ব হল — এটা আমরা জানতে চাই। আমার আগে অনেকেই বলেছেন যে, উৎপাদনের ব্যাপারে প্রায়শই আপনারা গর্ব করে থাকেন এত প্রোডাকশন বেড়েছে। আমিও বলছি ফুড প্রোডাকশন বেড়েছে। এই বিতর্কে আমি যেতে চাই না। আমরা সকলেই বলছি যে, হ্যাঁ, উৎপাদন বেড়েছে।

তা সত্ত্বেও যে ঘাটতি হচ্ছে — আপনার ৩৯ পারসেন্ট ইনক্রিস হয়েছে ১৯৮১ সালের পর থেকে এটা নিশ্চয় সাফল্যের কথা কিন্তু আপনাদের প্রকিওরমেন্টের কথা আমাদের সদস্যারা বলেছেন, সেকথা আবার বলছি যে চোরাচালান বন্ধের ক্ষেত্রে যে ব্যবস্থা গ্রহণ করা উচিত ছিল সে ব্যবস্থা কোনও অবস্থাতেই গ্রহণ করা যাচ্ছে না। মুখ্যমন্ত্রীও কিছুদিন আগে দেখলাম উদ্বেগ প্রকাশ করেছেন। তিনি সম্ভবত আপনার উপর আর নির্ভরশীল হয়ে থাকতে পারলেন না তাই তাঁকে বলতে হল যে বাংলাদেশ এবং নেপালের বর্ডার দিয়ে যেভাবে চাল যাচ্ছে সে ব্যাপারে নিশ্চয় দপ্তরকে আরও সজাগ দৃষ্টি রেখে এই পরিস্থিতির মোকাবিলার দায়িত্ব নিতে হবে। ও দিক থেকে লোক এসে এ দিক থেকে চাল নিয়ে চলে যাচ্ছে। আজকে আমাদের পশ্চিমবাংলায় যে উৎপাদিত খাদ্য শস্য তার তুলনায় যে ঘাটতি সেই ঘাটতি

কখনও হতে পারত না যদি আপনার দপ্তরের একটা শক্ত বাঁধুনি থাকত। কাজেই আপনাকে নূতন বেসিক কনসেপ্ট নিয়ে ভাবতে অনুরোধ করছি। আপনি কি করলেন? নির্বাচনের আগে ক্ষেত মজুরদের ভরতুকি দিয়ে দু' টাকা কে. জি. দরে চাল দেবেন বললেন এবং তাতে আপনার দপ্তর থেকে ১৫ কোটি টাকা খরচ করলেন। আপনি তারপর সংবাদপত্রে বিবৃতি দিয়ে বললেন যে ক্ষেত মজুরদের মধ্যে আজকে বাড়তি লোক, বাইরের লোক ঢুকে পড়েছে। আনন্দবাজার পত্রিকাতে ২১শে অক্টোবর ১৯৮৯ সালে আপনার নামে বিবৃতি বেরুল যে ক্ষেত মজুরদের তালিকায় বাড়তি নাম ঢুকেছে। সেই ১৫ কোটি টাকা ভরতুকি দিতে না হলে তা দিয়ে ১।। লক্ষ স্যালো টিউবওয়েল বসাতে পারতেন গ্রামে যা দিয়ে বাংলার ঐ ক্ষেত মজুর ও কৃষকদের মাধ্যমে আজকে গ্রামের মধ্যে ইকনমিক ডেভেলপমেন্ট ইন রিয়েল সেন্স — একটা অর্থনৈতিক উন্নয়নের ভিত্তি ভূমি তৈরি করতে পারতেন। আজকে আপনি সেটা পারলেন না। ১৫ কোটি টাকা ভরতুকি দিয়ে আপনি চাল দিয়ে ক্ষেত মজুরদের কাছে একটা নির্বাচনী স্টান্ট দিতে গেলেন। নির্বাচনের আগে ক্ষেত মজুরদের কাছে ভোট আদায় করার জন্য আপনি পচা চাল কিনলেন। সেই পরিমাণ টাকায় স্যালো টিউবওয়েল বসালে রাজ্যের অর্থনীতির ক্ষেত্রে আপনি যে বিপুল পরিমাণে ভাল কাজ করতে পারতেন সেই কাজ আপনি করতে পারলেন না। আপনার যিনি প্রাক্তন খাদ্যসচিব, তিনি একদিন সংবাদপত্রে বিবৃতি দিয়ে বললেন যে, বম্বে শহরের মতন কলকাতার বুকে স্টাটুটারি রেশনিং এরিয়াতে রেশন ব্যবস্থা তুলে দেওয়া উচিত। আমি জানতে চাই আপনার কাছে যে, উনি কি তখন সরকারি সিদ্ধান্তের কথা বলেছিলেন, না, এটা তাঁর নিজের ব্যক্তিগত মতামত প্রকাশ করেছিলেন? আপনি যে কথা বলেছিলেন যে বাইরে থেকে ক্ষেত মজুরদের তালিকায় অন্যান্য লোক ঢুকে পড়েছে, আপনার খাদ্যসচিব একই কথা বললেন। কিন্তু আমরা দেখলাম যে সেই খাদ্যসচিবকে সরিয়ে দেওয়া হল, তাকে চলে যেতে হল। আপনার কাছে আমার জিজ্ঞাস্য, আপনি নূতন ভাবে চিন্তা ভাবনা করছেন কিনা? আপনাকে বলছি, বনস্পতি, তার মূল্য হু হু করে বাড়ছে। আজকে জিনিসপত্রের দাম কি ভাবে বাড়ছে সে সম্পর্কে অনেক সদস্য অনেক রকম স্টাটিসটিক্স দিয়েছেন। আমি সেইসব তথ্যের মধ্যে যাচ্ছি না, আমি ইকনমিক রিভিউ ১৯৮০-৮৩, পেজ-১৭৩, এবং ইকনমিক রিভিউ ১৯৮৯/৯০, পেজ-১৬৫ এই দুটির তুলনামূলক বিচার করে কয়েকটি কথা বলছি। চাল, ডাল, গম, মসুর, মুগ, কলাই, খেসারি, অড়হর, মটর বিভিন্ন ক্ষেত্রে আমরা দেখছি কি ভাবে দ্রব্য মূল্য বৃদ্ধি ঘটেছে। কি ভাবে জিনিসপত্রের দাম বাড়ছে পশ্চিমবাংলায় তার প্রত্যক্ষ উদাহরণ পাবেন। মাস্টার্ড অয়েল, ঘি, ডাল, পটাটো, ভিনগ্যাল, মিট, ফিশ, এগ সর্বক্ষেত্রে আজকে এই অবস্থা। কোথাও কোথাও আবার ১০ পারসেন্টের বেশি — ১৯৮৩ থেকে ১৯৮৯ এই ৫/৬ বছরের গ্যাপে এই মূল্য বৃদ্ধি ঘটেছে।

[7-20 — 7-30 P.M.]

আজকে বনস্পতিতে সরকার ট্যাক্স ছাড় দিয়েছেন। কিন্তু ট্যাক্স ছাড় দেবার পরেও দেখা যাচ্ছে বনস্পতির দাম বাড়ছে। যেখানে ৩৬০ টাকা টিন ছিল সেখানে ৪৮০ টাকা টিন হয়ে গেছে ট্যাক্স ছাড় দেবার পরে। সরকার একদিকে ট্যাক্স ছাড় দিচ্ছেন অপর দিকে বনস্পতির

দাম বাড়ছে। তাই, আজকে সব কিছু মিলিয়ে একথা বলতে হচ্ছে যে আপনার মাথায় ব্যর্থতার শিরোপা পরিয়ে দেওয়া উচিত। আর সরকার পক্ষ থেকে যারা আপনাকে দ্ব্যর্থহীন ভাষায় এই বাজেটের সমর্থন করলেন, তারা অন্তত যদি কিছুটা প্রতিবাদের কথা বলে আপনার সচেতনা বোধকে কিছুটা জাগাতেন, দপ্তর পরিচালনার ক্ষেত্রে আর একটু পথ নির্দেশ দিতেন, আর একটু যদি সিরিয়াস হবার কথা বলতেন কেবল মাত্র ভিক্ষার ঝুলি নিয়ে মুখাপেক্ষী হয়ে দিল্লির দিকে তাকিয়ে থাকতে হত না। তাদের সমালোচনা করে তো অনেক দিন কাটিয়ে দিলেন, এখন মানুষের প্রত্যাশাও চলে গেছে। তাই, আজকে ব্যর্থতার শিরোপা আপনার মাথায় আমরা চড়িয়ে দিলাম এবং যত শীঘ্র সম্ভব খাদ্য দপ্তর থেকে আপনার পদত্যাগই একমাত্র পশ্চিমবঙ্গের এই ভয়াবহ সমস্যা থেকে রাজ্যের মানুষ মুক্তি পেতে পারে। আজকে তাই একথা বলব যে কিছু মানুষের স্বার্থ না দেখে, কালোবাজারি, মুনাফাখোর, মজুতদারদের বিরুদ্ধে আরও ব্যপক লড়াইয়ের মানসিকতা নিয়ে আর একজন এগিয়ে আসুন এই খাদ্য দপ্তরে। আপনার মতো এত মেরুদন্ডহীন, এত দুর্বল মানুষ দিয়ে এই ভয়াবহ অশুভ শক্তি, যারা তৃণমূল থেকে সমাজকে শোষণ করে তাদের সঙ্গে লড়াই করা হবে না। আর যাকে দিয়ে হোক, আপনার মতো মানুষ দিয়ে এই লড়াই হবে না। আপনি মন্ত্রী হিসাবে বিবৃতি দিতে পারেন, টি. ভি.-তে ইন্টারভিউ দিতে পারেন, বক্তব্য রাখতে পারেন, কিন্তু দপ্তর চালানো আপনার দ্বারা হবে না। তাই, ব্যর্থ মন্ত্রী হিসাবে আমাদের দলের পক্ষ থেকে আপনার পদত্যাগ আমরা দাবি করছি। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মলকুমার বোস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি অত্যন্ত ধৈর্যের সঙ্গে আমার বাজেট প্রস্তাবের উপরে মাননীয় সদস্যদের বক্তৃতা শুনেছি। এখানে কিছু গঠন মূলক প্রস্তাব এসেছে, আমি সেই সম্পর্কে আমার বক্তব্য রাখব, কিছু প্রশ্ন করা হয়েছে তার উত্তর দেব এবং আমাদের নীতি সম্পর্কে কয়েকটি কথা বলব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তার আগে আপনি যদি আমাকে অনুমতি দেন তাহলে আমার জবাবি অংশ হিসাবে দুটো তথ্য আপনার কাছে পেশ করতে চাই মাননীয় সদস্যদের অবগতির জন্য।

**(এই সময়ে মন্ত্রী মহাশয় কিছু কাগজপত্র মাননীয় অধ্যক্ষ মহাশয়ের কাছে পেশ করেন।)**

এখানে দুটি বড় সমালোচনা করা হয়েছে। একটি হচ্ছে, পশ্চিমবঙ্গে জিনিসপত্রের দাম হু হু করে বেড়ে যাচ্ছে — বাড়বেই তো। সারা ভারতবর্ষে যদি বাড়ে তাহলে এখানেও বাড়বে, কারণ পশ্চিমবঙ্গ ভারতবর্ষের বাইরে নয়। এটা বেড়েছে কেন? প্রাক্তন যে কেন্দ্রীয় সরকার, তাদের ভ্রান্ত নীতির ফলে হাজার হাজার কোটি টাকা ঘাটতি বাজেট করবেন, অসাধু ব্যবসায়ীদের প্রশ্রয় দেবেন, যে সমস্ত জিনিস আমদানি করা দরকার সেগুলি ঠিক সময়ে করবেন না, যেমন চিনির ব্যাপারে যা হয়েছে ইত্যাদি করবেন না, দাম বাড়ছে। কিন্তু তা সত্ত্বেও আমরা দেখছি, আমি যে তথ্য দিয়েছি, এটা আমার তথ্য নয়, ভারত সরকারের লেবার ব্যুরোর তথ্য, প্ল্যানিং কমিশনের তথ্য, তাতে সর্বভারতীয় যে গড় মূল্য বৃদ্ধি তার চেয়ে পশ্চিমবঙ্গে কম। অন্যান্য রাজ্যের প্রধান প্রধান শহরের চেয়ে পশ্চিমবঙ্গে কম। সর্বশেষ যে তথ্য আছে, সেন্ট্রাল স্ট্যাটিসটিক্যাল অর্গানাইজেশনের তথ্য, সেটাও আমি দিয়েছি তাতেও

কম। আমাদের নূতন কেন্দ্রীয় সরকার পেট্রোল, ডিজেলের দাম বৃদ্ধি করা এবং রেলের মাসুল বৃদ্ধি করার ফলে যে দাম বেড়েছে তার হিসাব নিলে একই জিনিস দেখা যাবে। এখানে বারে বারে বলা হয়েছে যে অসাধু ব্যবসায়ীদের নাকি আমি প্রশ্রয় দিয়েছি। আমি তুলনা মূলক ভাবে তথ্য দিয়েছি, ১৯৮৮ সালের অন্যান্য রাজ্যের তথ্য দিয়েছি। ১৯৮৮-৮৯ সালের অর্থাৎ গত ডিসেম্বর মাসের আমাদের রাজ্যের তথ্য দিয়েছি যে আমরা অসাধু ব্যবসায়ীদের সম্পর্কে কি পরিমাণ ব্যবস্থা গ্রহণ করেছি। ১৯৮৮ সালের অন্যান্য রাজ্যের মধ্যে যেগুলি কংগ্রেস শাসিত রাজ্য — বিহার, উড়িষ্যা, গুজরাট, মধ্যপ্রদেশ, মহারাষ্ট্র এদের সঙ্গে যদি তুলনা করে দেখেন তাহলে দেখবেন যে কোনও রাজ্য অসাধু ব্যবসায়ীদের বিরুদ্ধে কি ব্যবস্থা নিয়েছে। পশ্চিমবঙ্গে অসাধু ব্যবসায়ীদের বিরুদ্ধে সব চেয়ে বেশি ব্যবস্থা নেওয়া হয়েছে এবং সেই ব্যবস্থার উপরে জোর দেওয়া হয়েছে। অসাধু ব্যবসায়ীদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণের জন্য জনগণের যে চেতনা তার ফলে আমাদের এখানে জিনিসপত্রের দাম কম রাখা সম্ভব হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সব তথ্য সংগ্রহ করেছি, গুজরাট কংগ্রেস শাসিত রাজ্য, বিহার কংগ্রেস শাসিত রাজ্য, মধ্যপ্রদেশ কংগ্রেস শাসিত রাজ্য, উড়িষ্যা কংগ্রেস শাসিত রাজ্য, যে কয়টা রাজ্য আছে তাদের তথ্য সংগ্রহ করেছি। এখনও বিধানসভা একমাস চলবে, যদি তথ্য ভুল হয় অনুগ্রহ করে আমাকে বলবেন। কিন্তু তা তাদের দেবার ক্ষমতা নেই। আমি এর আগেও আলোচনার সময়ে বলেছি যে এই তথ্য দিলাম, পারলে আপনারা প্রতিবাদ করুন। কিন্তু আজ পর্যন্ত কোনও প্রতিবাদ করতে পারেন নি। সব জায়গায় ব্যবসায়ীদের ঘাড়ে চড়বেন, আর আমরা ব্যবসায়ীদের বিরুদ্ধে ব্যবস্থা নেব সে জন্য বড় গায়ের জ্বালা। ওদের পক্ষে আর কত দাঁড়াবে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই অবস্থার মধ্যেও আমাদের অসুবিধা আছে, তা সত্ত্বেও পশ্চিমবাংলায় গণ বন্টন ব্যবস্থা ঠিক রাখবার ফলে এবং অন্যান্য দিকে ব্যবস্থা রাখার ফলে আমাদের খাদ্যের সমস্যা কম এবং খাদ্য সঙ্কট বড় রকমের কিছু নেই। থাকলে এই তো সামান্য দিন আগে লোকসভায় নির্বাচন হয়ে গেল, কংগ্রেস খাদ্য সমস্যাকে ইস্যু করতে পেরেছে? কোথাও তাদের নির্বাচনী কাগজপত্রে লিখেছে, জনসভায় বক্তব্য রেখেছে? অন্যান্য কোনও কোনও রাজ্যে এটা তো ইস্যু হয়েছে, ওখানে তো বলেন নি, একটা জনসভা করেছেন বড়? একটা বড় মিছিল করেছেন? আমরা তো যখন ডাঃ বিধানচন্দ্র রায়ের সরকার ছিল, প্রফুল্লচন্দ্র সেনের সরকার ছিল, আমরা তো সমস্ত বিধানসভা ঘেরাও করে ফেলেছিলাম, লক্ষ লক্ষ মানুষ ৩১শে আগস্ট ১৯৫৯ সালে ১০০ জন কৃষককে হত্যা করা হয়েছিল, কারণ লক্ষ লক্ষ কৃষক বিধানসভা চত্বরে ঘিরে ফেলেছিল। আর কংগ্রেসের জনগণ নেই, ওদের দলের লোকও খাদ্য সঙ্কটের সভা ডাকলে আসে না। তাই আজকে গেটে ২৫/৩০ জন সমাজ বিরোধী নিয়ে বোমা মারতে হয়। আজকে ফ্রী স্কুল স্ট্রিটে হঠাৎ লুকিয়ে গিয়ে ঢুকে পড়তে হয়। কোথায় গেলেন মাননীয় বিধায়ক অশোক ঘোষ মহাশয়? লুকিয়ে পকেটে করে পোস্টার নিয়ে রাইটার্স বিল্ডিং-এ গিয়েছিলেন, ঘোমটা দিয়ে কেন? হাওড়ার ডালমিয়া পার্কে একটা সভা করুন না? সভা করতে পারবেন না, বাংলা বন্ধ ডাকতে পারবেন না, মিছিল করতে পারবেন না, তার কারণ জনগণ এই কথা বিশ্বাস করে না যে পশ্চিমবাংলায় খাদ্য সঙ্কট আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের এখানে অসুবিধা থাকবার মূল কারণ কী? ঘাটতি আছে, আমরা হিসাব দিয়েছি যে ১৯৭৭ সাল থেকে আজ পর্যন্ত আমাদের

[ 20th April, 1990 ]

খাদ্যের উৎপাদন অনেক বেড়েছে, তা সত্ত্বেও এখনও ৩১ লক্ষ মেট্রিক টন আমাদের বছরে ঘাটতি আছে এবং এই ঘাটতি আজকে মাননীয় সদস্য সৌগত বাবু বলেছেন স্বয়ম্ভর হতে পারেন না? তিনি তো অধ্যাপক, তিনি জানেন না, যে সব জায়গায় সব জিনিস হয় না? আমাদের এখানে চা হয়, আমাদের এখানে ইস্পাত, কয়লা হয়, আমাদের এখানে পাট হয়, দুর্ভাগ্য বশত খাদ্য শস্য সেই পরিমাণে হয় না। তাহলে তো কয়লা খনি বন্ধ করতে হয়, চা বাগান বন্ধ করতে হয়, পাট চাষ বন্ধ করতে হয়। একদিন আমরা পাট চাষ করে ভারতবর্ষকে বাঁচিয়েছিলাম। দেশটাকে ভাগ করতে কে বলেছিল? তার দায়টা কার? জওহরলাল নেহেরুদের নয়? শতবার্ষিকী পালন করলেন, আর তিস্তা সেচ প্রকল্প উত্তরবঙ্গে কার্যকর হলে ৬৪ হাজার মেট্রিক টন খাদ্য শস্য উৎপাদন বাড়বে, ৩১ লক্ষ আমরা পূরণ করে আর ৩০ লক্ষের উপর আমরা কেন্দ্রীয় ভান্ডারে দিতে পারব। কেন ভাঁকরা নাঙ্গাল এর টাকা কেন্দ্রীয় সরকার দিয়েছে, নাগার্জুন সাগরের টাকা কেন্দ্রীয় সরকার দিয়েছে, উত্তরবঙ্গের তিস্তা সেচ প্রকল্প খাদ্য শস্য উৎপাদনের জন্য এত দরকার, ১৩ বছরে আমরা ওদের কাছ থেকে মাত্র ৫ কোটি টাকা পেয়েছি, ন্যাশনাল ফ্রন্ট সরকারকে ধন্যবাদ, প্রথম বছরই ১০ কোটি টাকা দিয়েছেন। ১৩ বছরে ৫ কোটি টাকা আর নূতন সরকার হবার পর ভান্ডার খালি, তাও আমাদের ১০ কোটি টাকা দিয়েছে তিস্তা সেচ প্রকল্পের জন্য। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ঘাটতি থাকলে কিছু অসুবিধা হয়, কিন্তু আরও অসুবিধাটা বাড়ছে কেন? আমাদের বরাদ্দ বাড়লেও অল্প বেড়েছে, পুরো বাড়েনি, সেই দাবি আমাদের আছে, নূতন সরকার হবার পর, নূতন মন্ত্রী সাত দিনের মধ্যে চালের বরাদ্দ ৫ হাজার, গমের বরাদ্দ ১০ হাজার বাড়িয়েছেন। কিন্তু সব জায়গায় কেন হচ্ছে না? বন্টনের দায়িত্ব তো আমাদের কিন্তু আমাদের কাছে পৌঁছে দেবার দায়িত্ব তাদের। যদি আমরা না পাই তাহলে দেব কোথা থেকে? এফ. সি. আই. এর কিছু ত্রুটি বিচ্যুতি আছে। এফ. সি. আই. এর কিছু অসুবিধা আছে। এফ. সি. আই. এত বছর ধরে যে জায়গায় পৌঁচেছে, কিছু বদ লোক ওখানে বসে আছে, ওদের আমলে যাদেরকে বসিয়ে দিয়ে গেছে, তারা সাবোটেজ করছে, তারা কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে কাজ করছে, এই জিনিসগুলো নষ্ট করবার চেষ্টা করছে।

[7-30 — 7-40 P.M.]

আজকে ভাবতে পারেন, বজবজের ওরিয়েন্ট জুট মিল কত বছর ধরে বন্ধ! হাই কোর্টের আদেশ মানছে না! আজকে ভাবতে পারেন, জিঞ্জিরাপুলে ৫ই মার্চ থেকে — এক মাস ১৫ দিন হয়ে গেল — কাজ হচ্ছে না! সেখানে আই. এন. টি. ইউ. সি. ইউনিয়নের কেউ কেউ বললেন, সহযোগিতা করবেন। কোথায় সহযোগিতা? আর ওঁরা তো কেউ একবারও সে কথা বললেন না! সেখানে চাল, গম, চিনি পড়ে আছে, কি করে দক্ষিণ ২৪ পরগনায়, দক্ষিণ কলকাতায় দেব? অত বড় গুদাম, কোনও কাজ হচ্ছে না। ঘনশ্যাম জানা, আমি দুঃখিত নাম করার জন্য, আমি নামী না করেই বলছি, আই. এন. টি. ইউ. সি.-র ইউনিয়ন সেখানে গোলমাল করছে। আমরা তাদের ঐ কাজকে সমর্থন করি না, এ কথা কৈ ওঁরা তো কেউ বলতে পারলেন না! কি দাবি তাদের? অন্য দলের পাঁচ জন লোককে তাড়িয়ে দিতে হবে। সে সব তো এফ. সি. আই. ঠিক করবে। সুতরাং এই জায়গায় কিছু অসুবিধা আছে,

তবুও আমরা চেষ্টা করে যাচ্ছি। আর একটা সমস্যার কথা বলা হয়েছে, কেরোসিন তেলের কথা বার বার বলা হয়েছে। সেই সমস্যার কারণ কি? আমি তো সে প্রশ্নের জবাব দিয়েছি। আজকেই প্রশ্নোত্তরের সময় জবাব দিয়েছি। আমাদের প্রতি ব্লকে ১ লক্ষ টন করে কেরোসিন তেলের দরকার। যা পাই তা আবার সামার ব্লকে, মনসুন ব্লকে কিছু কম পাই, আবার উইন্টার ব্লকে কিছু বেশি পাওয়া যায়। তবে কখনই ৬১/৬৯ হাজার টনের বেশি পাওয়া যায় না। কিন্তু ওঁরা তো কংগ্রেস আমলে এসব কথা এক দিনও বলেন নি! কেন কেন্দ্রীয় সরকার দিচ্ছে না, সে কথা তো ওঁরা বলেন নি! আজকে আমরা জানি কিছু অসুবিধা আছে। তবুও পেট্রোলিয়াম মন্ত্রীর সঙ্গে আমি সাক্ষাৎ করেছি, তিনি বলেছেন, 'আপনাদের দাবি সঙ্গত দাবি, কিন্তু আমাদের এখন নেই, আমরা বিদেশ থেকে আনবার চেষ্টা করছি, বৈদেশিক মুদ্রার কিছু অসুবিধা আছে'। সুতরাং এখনও আমাদের দাবি আছে, দাবি চলে যায় নি। আমরা জানি প্রয়োজনের তুলনায় কম পাওয়া গেলে অসুবিধা হবে। তবে একথা তো ঠিক যে আজকে হঠাৎ দেশে রাম রাজত্ব এসে যায় নি, সমাজ ব্যবস্থার পরিবর্তন হয়ে যায় নি। সমাজে চোর জোচ্চররা আছে, তাদের আমরা সামলাবার চেষ্টা করছি। শুনলেন তো ডিলারদের কথা। ওঁরা তো তাদের সঙ্গে দোস্তি করেন, দেখেছেন তো তাদের চেহারা। কোরোসিন তেলের ডিলাররা যে সকলেই সহযোগিতা করছেন না, তা নয়, কেউ কেউ সহযোগিতা করছেন, দু' চার জন গোলমাল করছে! তাদের বিষয়টা দেখতে হবে। ভোজ্য তেলের ব্যাপারে এখানে কথা উঠেছে। আমরা ১৯৮৭ সালে সরষের তেলের দাম বেঁধে দিয়ে কঠোর ব্যবস্থা নিয়েছিলাম এবং অবস্থাটা সামলেছিলাম। চাপ দিয়ে দিল্লি থেকে রেপসিড তেল আনিয়ে ছিলাম এবং ভরতুকি দিয়ে সরষের তেল এসেনশিয়াল কমোডিটিস সাপ্লাই কর্পোরেশনের মাধ্যমে বিক্রি করেছিলাম। রেপসিডের দাম আন্তর্জাতিক বাজারে বেড়ে যাবার ফলে কেন্দ্রীয় সরকার রেপসিড আমদানি বন্ধ করে দিয়েছেন। তার বদলে বিদেশ থেকে পামোলিন, পাম অয়েল নয়, কংগ্রেসি আমলে পাম অয়েল দেওয়া হয়েছিল, এটা পাম অয়েলের চেয়ে আরও একটু ভাল জিনিস — আমদানি করছেন। সেটা এসে গেছে। পামোলিন তেল ৬ হাজার মেঃ টন কলকাতা বন্দরে এসে গেছে। সেটার হেলথ সার্টিফিকেট হয়ে গেছে, কাস্টমস ক্লিয়ারেন্স হয়ে গেছে। আশা করছি কয়েক দিনের মধ্যেই পেয়ে যাব। এবারে হঠাৎ বৃষ্টি হওয়ায় উত্তরপ্রদেশে এবং আমাদের পশ্চিমবঙ্গে সর্ষে নষ্ট হয়েছে। এই অবস্থায় আমরা পামোলিন গণবন্টন বা রেশন দোকানের মাধ্যমে ১৬ টাকা ১৬ পয়সা কে. জি. দরে দিতে পারব। হ্যাঁ, এটা সত্যি যে দাম একটু বেড়েছে এবং সকল সদস্যই সেটা বলেছেন। রেশনের মাধ্যমে যদি কম দামে আমরা জিনিসপত্র বেশি বেশি দিতে পারি, তাহলে বাজারে জিনিসপত্রের দাম কম থাকে। কেন্দ্রীয় সরকার যদি বিদেশ থেকে আমদানি বন্ধ করেন, আমাদের যদি না দেন, তাহলে দাম বাড়তে বাধ্য। রেপসিড তেল এখনও অল্প স্বল্প, কিছু কিছু দিচ্ছে। কিন্তু আমাদের প্রয়োজন ১০ হাজার মেট্রিক টনের। ফলে এখন বন্টন বন্ধ করা হয়েছে। চিনির ব্যাপারে কথা উঠেছে। দিল্লিতে মাসে মাথা পিছু ৮০০ গ্রাম করে চিনি দেওয়া হয়, চন্ডীগড়েও মাসে মাথা পিছু ৮০০ গ্রাম করে চিনি দেওয়া হয়। আর ভারতবর্ষের অন্য সব জায়গায় মাসে মাথা পিছু ৪০০ গ্রাম করে চিনি দেওয়া হয়। এ এক অদ্ভুত ব্যাপার! সন্দেহ নেই যে, এটা আগের আমল থেকেই চলে আসছে। এ ব্যাপারে নূতন কেন্দ্রীয় মন্ত্রী নাথুরাম মির্ধাকে বলেছি, দেখা যাক কি হয়। আর গম সম্বন্ধে শ্রী দেবপ্রসাদ সরকার একটা কথা বলেছেন, সেটা খুবই গুরুত্বপূর্ণ কথা।

আমাদের রাজ্যের ময়দা কলগুলি গমের অভাবে বন্ধ হয়ে যাচ্ছে। ১৯৮৬ সালের আগে পর্যন্ত কেন্দ্রীয় সরকার গম দিতেন। কিন্তু হুইট কন্ট্রোল অর্ডারের পর থেকে আর পাচ্ছি না। এখন অবস্থা এমন দাঁড়িয়েছে যে, হরিয়ানা, পাঞ্জাব, ইউ. পি.-র ময়দা কলের ময়দা কম দামে বিক্রি হচ্ছে। গমের অভাবে আমাদের ময়দা কলগুলি এক এক করে বন্ধ হয়ে যাচ্ছে। সেই জন্য ভারত সরকারের কাছে আমাদের দাবি, কম দামে ইউ. পি., পাঞ্জাব, হরিয়ানা থেকে ফ্রেট ইকুইলাইজেশনের মাধ্যমে গম দেবার ব্যবস্থা করুন। আমরা অন্যান্য রাজ্যকে চা দেব, কয়লা দেব, পাট দেব অথচ গম পর্যন্ত পাব না! আমরা নিশ্চয়ই গমের প্রধান উৎপাদক রাজ্য নই। সুতরাং এটা কেন্দ্রীয় সরকারকে দেখতে হবে। এখানে প্রোকিওরমেন্টের কথা উঠেছে, এ কথা সত্য যে প্রোকিওরমেন্টের ক্ষেত্রে আমাদের কিছু সমস্যা আছে। যে পরিমাণ আদায় করার দরকার আমরা সেই পরিমাণ আদায় করতে পারছি না, প্রোকিওরমেন্ট কিন্তু বাড়ছে। ১৯৮৬-৮৭ সালে আদায় হয়েছিল ৫২ হাজার ৯৬৭ মেট্রিক টন, ১৯৮৭-৮৮ সালে আদায় হয়েছিল ৬৪ হাজার মেট্রিক টন আর ১৯৮৮-৮৯ সালে আদায় হয়েছে ৯৯ হাজার ৩৯৩ মেট্রিক টন। সুতরাং বাড়ছে। কিন্তু অসুবিধার মুল কারণ হচ্ছে চালকলগুলি সব আদালতে চলে যাচ্ছে। আমাদের মোট চালকলের সংখ্যা হচ্ছে ৩৭৭, তার মধ্যে ৭২টি আদালতে চলে গেছে, আদালতে গিয়ে তারা বসে আছে। আমরা কি করতে পারি? আমরা সমস্ত মামলা তদ্বির করে যাচ্ছি, কিন্তু কিছু হচ্ছে না। ১৯৮৬ সালের মামলা জিতলাম। আদালত আদেশ দিলেন বকেয়া হিসাব দিয়ে দাও, কিন্তু আবার ইনজাংশন পেয়ে গেলেন। অদ্ভুত অবস্থা। মেদিনীপুর জেলায় ২৪টি চালকল, এই ২৪টি চালকলের মালিকই আদালতে গেছে অর্থাৎ শতকরা ১০০ ভাগ আদালতে গেছে। বীরভূমে ৫০টি চালকল, তার মধ্যে ৪১টি আদালতে গেছে। পশ্চিমবঙ্গ ঘাটতি রাজ্য কিন্তু কেন দেব একথা আমরা বলি না। আমাদের ঘাটতি রাজ্য, প্রয়োজনীয় জিনিস কেন্দ্রীয় সরকারের কাছ থেকে নিশ্চয়ই চাইব, সে যে সরকারই কেন্দ্রে থাকুক না কেন। কংগ্রেস সরকারই হোক আর জাতীয় মোর্চার সরকারই হোক আমাদের দায়িত্ব আছে কেন্দ্রীয় ভান্ডারে কিছু দেওয়া, সেই কারণে আমরা চেষ্টা করে যাচ্ছি। আমরা প্রধান বাধা পাচ্ছি আদালতের জন্য। চালকলের মালিকরা অদ্ভুত সমস্ত সুযোগ নেবেন — বিদ্যুতের সুযোগ নেবেন, রাস্তার সুযোগ নেবেন, আইন-শৃঙ্খলার জন্য পুলিশের সুযোগ নেবেন, কিন্তু সামাজিক দায়িত্ব পালনের সময় হাইকোর্টে গিয়ে বসে থাকবেন। হাইকোর্টের এবং আদালতের সব জজেরা হচ্ছেন — আমি বলব না — মানহানির মামলা হয়ে যাবে — বিধানসভার ইমিউনিটির এই সুযোগ আমি নেব না — এদের বিরুদ্ধে জনগণ দাঁড়াতে পারে না? গণবন্টন ব্যবস্থার স্বার্থে এটা দরকার। আমাদের দায়িত্ব যে কেন্দ্রীয় ভান্ডারে দিতে হবে। এদের ধোপা-নাপিত বন্ধ করার জন্য চেষ্টা করা উচিত এইসব চালকলগুলির মালিকদের যারা সামাজিক দায়িত্ব পালন করে না, এরা সোজা হাইকোর্টের আশ্রয় নিয়ে নিচ্ছে। আমি সময় থাকলে হিসাব দিতাম। এক-একটা চালকল প্রচুর ধান উৎপাদন করছে। এবারে ধান ভাল হয়েছে। হাইকোর্টের আদেশে আমাদের ছিটে ফোঁটা ছুঁইয়ে দিচ্ছে। এখানে বলা হচ্ছে কটা লাইসেন্স বাতিল করেছেন। আমরা অনেক লাইসেন্স বাতিল করেছি। তথ্য দিয়ে পরে জানিয়ে দেব। আমরা কঠোর ব্যবস্থা গ্রহণ করতে চাই যারা আমাদের প্রোকিওরমেন্ট দেব না। আমরা এটা আদায় করতে চাই এ বিষয়ে অস্পষ্টতা নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ক্ষেত মজুরদের

ব্যাপারে কথা উঠেছে। ক্ষেত মজুরদের ব্যাপারটা অদ্ভুত ব্যাপার। আমার কাছে অভিযোগ আছে যে, নির্বাচনের জন্য করা হয়েছে। আমার কাছে কাগজ আছে, ১২ই সেপ্টেম্বর এই বিবৃতি বিধানসভায় দিয়েছিলাম অর্থাৎ যখন এই প্রস্তাব ঘোষণা করেছি তখন কোথায় লোকসভার নির্বাচন? সবাই জানতেন জানুয়ারি মাসে নির্বাচন হবে। নির্বাচনের তারিখ ঘোষণা করা হল ১৬ই অক্টোবর, আর আমাদের ১৮ই অক্টেবর চালু হবার কথা, সব কিছু হয়ে গেছে, কাজ আরম্ভ হয়ে গেছে তখন বন্ধ হবে? আর সমাজের সবচেয়ে যারা গরিব মানুষ ক্ষেত মজুর তাঁরা কম দামে চাল পাবেন তাতে এত আপনাদের গায়ের জ্বালা! এখানে বলা হচ্ছে যে খারাপ চাল কেনা হয়েছে। অন্ধ্র থেকে যে চাল আমরা এনেছি তা সর্বোৎকৃষ্ট। এ. আই. ডি. এম. কে.র জয়ললিতা যাঁর সঙ্গে কংগ্রেসের গাঁট ছড়া বাঁধা তিনি কি বিবৃতি দিয়েছেন? সমস্ত কাগজের প্রথম পাতায় বেরিয়েছে। তিনি বিবৃতি দিয়েছেন, পশ্চিমবঙ্গের এসেনশিয়াল কমোডিটিস সাপ্লাই কর্পোরেশন যে চাল কিনে নিয়ে গেল তা চমৎকার চাল আর তামিলনাডু কর্পোরেশন খারাপ চাল নিয়ে আমাদের ডুবিয়ে দিল। জয়ললিতা কি বামফ্রন্টে যোগ দিয়েছেন? উনি কি আমাদের দলে ঢুকে গেছেন? উনি তো এই কথা বললেন। তালিকা তৈরিতে আমি বলেছি যে, গ্রাম পঞ্চায়েতের প্রধান, মিনিমাম এগ্রিকালচার ওয়েজেস ইন্সপেক্টর এবং বিভিন্ন কৃষক সংগঠন মিলে করবে। হতে পারে, এখানে ওখানে দু-চারটে ভুল হতে পারে, কিন্তু মোটামুটি তালিকা ভাল হয়েছে, ১ কোটি ৩০ লক্ষ লোক। প্রায় ৩৬ হাজার মেট্রিক টন চাল ১ মাসের জন্য দিয়েছি — এটা চারটি খানি কথা নয় এবং সেই কাজ যাঁরা করেছেন তাঁদের অভিনন্দন জানাই, ধন্যবাদ জানাই। আগামী বছর ২ মাস দেব এবং এরফলে গ্রামের গরিব মানুষ বিশেষ ভাবে উপকৃত হবেন-এ বিষয়ে কোনও সন্দেহ নেই।

[7-40 — 7-56 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে এসেনশিয়াল সাপ্লাই কর্পোরেশন সম্পর্কে সমালোচনা করা হয়েছে, কিন্তু ১৯৭৪।৭৫ সালে ওঁরা যখন সরকারে ছিলেন এটা তখন চালু হয়। তখন টার্ণওভার ছিল ১১ লক্ষ ৪৩ হাজার ৮৮২ টাকা ৪১ পয়সা, এখন ১৯৮৮।৮৯ সালে টার্ণওভার হয়েছে ৩ কোটি ৬৪ লক্ষ টাকা। ১৯৭৪।৭৫ সালে লাভ হয়েছিল ১১ লক্ষ ৪০ হাজার টাকা, ১৯৮৮।৮৯ সালে আমাদের টার্ণওভার ছিল ১৭৮ কোটি ৬৪ লক্ষ টাকা, ১৯৭৪।৭৫ সালে লাভ হয়েছিল ১১ লক্ষ ৬৫ হাজার টাকা, ১৯৮৮।৮৯ সালে লাভ হয়েছে ৩ কোটি ৬৪ লক্ষ টাকা। কাজেই প্রচেষ্টা দিয়ে যে কাজ করছি সে বিষয়ে সন্দেহ করবার কারণ নেই। হাস্কিং মিল সম্পর্কে ব্যবস্থা নিচ্ছি আমরা, কিন্তু সেক্ষেত্রে হাইকোর্টের আদেশ অনুযায়ী কাজ করতে অসুবিধা হচ্ছে। এখানে ভূয়া রেশন কার্ডের ব্যাপারে কথা উঠেছে। এই ভূয়া রেশন কার্ডের ব্যাপারে মাঝে মাঝে স্পেশ্যাল ড্রাইভ দেওয়া হয়। ওদের আমলে রাজীব গান্ধী যখন প্রধানমন্ত্রী ছিলেন, তিনি সিমেন্টকে ডিকন্ট্রোল করে দিলেন এবং তার জন্য সিমেন্টের দাম বেড়ে গেছে। এক মেট্রিক টনে পাঁচ ছয়শ টাকা দাম বেড়ে গেছে। এ ব্যাপারে তিনি আমাদের কথা শোনেন নি। এখানে নারকেল গাছ লাগাবার প্রস্তাব রাখা হয়েছে। এটা ঠিকই ব্যাপক ভাবে এটা লাগাতে পারলে ভোজ্য তেলের দিক দিয়ে সুবিধা হবে। রেশনে শিশু খাদ্য দেবার ব্যাপারে প্রস্তাব করা হয়েছে। কাজেই এটা দেওয়া যায় কিনা নিশ্চয়ই ভেবে

দেখব। এম. এল. এ.-দের কাছে রিপোর্ট পাঠাবার ব্যাপারে বলছি যে, মালপত্র কোথায় কি যাচ্ছে সে সম্পর্কে তাঁদের কাছে রিপোর্ট পাঠানো যায় কিনা নিশ্চয়ই দেখব। শেষে যে কথা বলতে চাই — এই ব্যাপরটা ঠিক নয় যা কোরিয়ান সিমেন্ট সম্পর্কে বলা হল। এর আগেও এর উত্তর দিয়েছি। সি. এ. জি.-র কথা বলছেন, কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে সি. এ. জি. সম্পর্কে কোনও উল্লেখ করা যায় কিনা আমি জানি না। এ বিষয়ে একটি সংবাদপত্রের রিপোর্ট পড়ছিলাম যাতে আমার জবাব পুরোটা ছাপিয়েছে। এই বিধানসভায় আগেও জবাব দিয়েছি। ১৯৮২।৮৩ সালে উত্তর কোরিয়া থেকে যে সিমেন্ট কেনা হয়েছিল তাতে কোনও অনিয়ম হয় নি। এ ব্যাপারে আবার দরকার হলে তথ্য দেব। আলোচনার সময় নির্দিষ্ট করবেন, সমস্ত বিষয়ে জবাব দেব। একথা ঠিকই, প্রধান প্রধান দ্রব্য — চাল, গম, চিনি, ভোজ্য তেল, কেরোসিন প্রভৃতি সমস্ত বিষয়ে পশ্চিমবঙ্গ ঘাটতি রাজ্য এবং তার জন্য কেন্দ্রীয় সরকারের উপর আমাদের চাপ এখনও আছে। এ ব্যাপারে যে সমস্ত বক্তব্য রাখছি সেটা বড় বড় করে কাগজে ছাপা হচ্ছে।

**মিঃ স্পিকার ঃ** নির্মল বাবু, টাইম বরাদ্দ যা রয়েছে তাতে এই আলোচনা পৌনে আটটার মধ্যে শেষ করবার কথা, কিন্তু শেষ হবে না। কাজেই ৩০ মিনিট সময় বাড়াবার প্রস্তাব রাখছি।

**(এই সময় সভার সম্মতিক্রমে ৩০ মিনিট সময় বৃদ্ধি ঘটে।)**

**শ্রী নির্মলকুমার বোস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একথা বলতে চাই, আমাদের কেন্দ্রীয় সরকারের কাছে বক্তব্য থাকবে, কারণ তাঁদের সমর্থন এবং সাহায্য ছাড়া খাদ্যের ব্যাপারে রাজ্য সরকার গণবন্টন ব্যবস্থা ঠিক রাখতে পারবেন.না। কিন্তু নূতন সরকার কতগুলো ভাল কাজ করেছেন সেটা বলতেই হবে। এর আগে আমরা সর্বদলীয় প্রতিনিধিদল নিয়ে দিল্লি গিয়েছি যাতে সত্য বাপুলি মহাশয় এবং জ্ঞান সিং সোহনপাল মহাশয়ও গিয়েছিলেন, কিন্তু সেখানে আপনাদের মন্ত্রী বলেছিলেন যে, এক ছটাকও দেব না। নূতন সরকারের সংশ্লিষ্ট অফিসারদেরও এক্ষেত্রে আপত্তি ছিল, কিন্তু তাঁরা ৫ হাজার মেট্রিক টন চাল এবং ১০ হাজার মেট্রিক টন গম বাড়িয়ে দিয়েছেন। আমরা বরাবর দেখেছি যে, কেন্দ্রীয় বাজেটের ঠিক আগে অ্যাডমিনিস্টার্ড প্রাইসিং পলিসি বলে চাল, গম, চিনি, কয়লা প্রভৃতি সমস্ত নিত্য প্রয়োজনীয় দ্রব্যের দাম তাঁরা বাড়িয়ে দিতেন, কিন্তু বহু বছর বাদে এই সরকার সেই ভাবে দাম বাড়ান নি। মানুষ বেড়ে গিয়েছে, পণ্য বেড়ে গিয়েছে, পরে কি করবেন জানি না। এই কায়দাটা তাঁরা নেন নি একদিকে রাজ্যের পাওনা থেকে বঞ্চিত করা আর এক দিকে জিনিসপত্রের দাম বাড়িয়ে দেওয়া। এর জন্য অবশ্যই তাঁরা ধন্যবাদ পাবেন। সেই সঙ্গে সঙ্গে পেট্রোল, ডিজেলের দাম বেড়েছে, আমরা তার প্রতিবাদ করেছি, আজও প্রতিবাদ করছি। পেট্রোল ডিজেলের দাম বাড়ার ফলে জিনিসপত্রের দাম বাড়ছে এবং এটা ঘটনা, এর বিরুদ্ধে প্রতিবাদ করেছি, আজও প্রতিবাদ করছি। সিমেন্টের ব্যাপারে আমরা বারে বারে বলেছি সিমেন্ট কন্ট্রোল করুন, এবারে লেভির ব্যবস্থা চালু করুন। তাঁরা শোনেন নি, আমরা আবার চাপ দিয়ে যাব। ১৪টি নিত্য প্রয়োজনীয় দ্রব্য সম্পর্কে ওনারা যা বলেছেন সেটা আমার খুব ভাল লাগল। কোনও দিন তাঁরা আমাদের দাবি সঙ্গে সুর মিলিয়ে আগের সরকারের কাছে বলেন নি যে ১৪টি নিত্য

ব্যবহার্য দ্রব্যে ভরতুকি দিয়ে সারা ভারতবর্ষে গণ বন্টনের মাধ্যমে সরবরাহ করতে। কোনও দিনই তাঁরা আমাদের সঙ্গে এই ব্যাপারে গলা মেলান নি। আজকে দেখলাম বিধানসভায় তাঁরা পোস্টার নিয়ে এসেছেন ১৪টি নিত্য প্রয়োজনীয় জিনিসের ব্যাপার নিয়ে। চেহারা কি পাল্টে গেল, বদলে গেল? মনোভাবটা ভাল, চমৎকার, তাঁর জন্য তাঁদের অভিনন্দন জানাই। আসুন আমরা সবাই এক সঙ্গে দাবি জানাই। আমরা ইতিমধ্যে বলেছি, আমাদের মুখ্যমন্ত্রী প্রধানমন্ত্রীকে বলেছেন, চিঠি লিখেছেন, আমরা এটা চাই, তারপর সরকার কতটা কি করতে পারে সেটা পরের কথা। তাতে আপামোর জনসাধারণের উপকার হবে — অনেক ক্ষেত্রে তো অনেক ভরতুকি দিতে হয় — ১৪টি নিত্য ব্যবহার্য দ্রব্যের উপর ভরতুকি দিয়ে রেশনের মাধ্যমে দিলে গরিব মানুষের উপকার হবে। যদি বাজারে দামের নিয়ন্ত্রণ হয় খাদ্য দ্রব্যের ব্যাপারে গণ বন্টনের মাধ্যমে সকল মানুষের স্বার্থে, এতে রাজনৈতিক মতামতের কোনও ব্যাপার নেই। তাই আমি আবেদন করি আসুন, একটা সুষ্ঠ নীতি নিয়ে যাতে আজকে সাধারণ মানুষের উপকার হতে পারে নিত্য প্রয়োজনীয় জিনিসের দাম কমতে পারে, অসাধু ব্যবসায়ীরা যাতে একটু কোণঠাসা হতে পারে তার জন্য আমরা সবাই মিলে চেষ্টা করি। অন্যান্য রাজ্যে কোথাও কোনও গণ বন্টন ব্যবস্থা সেই রকম চালু আছে যেরকম পশ্চিমবাংলায় চালু আছে? একেবারে প্রত্যন্ত গ্রামে গ্রামে, সুন্দরবনের জলা অঞ্চলে গেলে, দার্জিলিং-এর পাহাড়ে গেলে, পুরুলিয়ার বনের মধ্যে গেলে রেশনের দোকান দেখা যায়। গণ বন্টনকে শক্তিশালী করার জন্য, নিত্য প্রয়োজনীয় জিনিসপত্রের দাম নিয়ন্ত্রণ করার জন্য আসুন আপনাদের সকলের সহযোগিতা আহ্বান করি, আসুন দেশের মানুষের উপকার করি। এই কথা বলে বাজেট বরাদ্দ প্রস্তাবকে সমর্থন করার আহ্বান জানিয়ে, সব কটা মুলতুবি প্রস্তাবের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

## Demand No 54

The cut motion of Shri Sultan Ahmed (Nos 2-5), Shri Apurbalal Majumder (No. 7), Shri Deba Prasad Sarkar (Nos 8,9) and Shri Satya Ranjan Bapuli (Nos 13-15) that the amount of the Demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion (Cut Motion No. 1) of Shri Sultan Ahmed that the amount of the Demand be reduced to Re. 1/- and the motions (Cut Motions 6,10,11,12) that the amount of the demand be reduced by Rs. 100/- were then put and a division was taken with the following results :—

**Noes :**

Bagdi, Shri Bijoy.

Bal, Shri Shakti Prasad.

Bauri, Shri Madan.

Bera, Shri Pulin.

Biswas, Shri Kumud Ranjan.

Bose, Shri Nirmal Kumar.

Chatterjee, Shri Tarun.

Duley, Shri Krishna Prasad.

Ganguly, Shri Santi Ranjan

Ghosh, Shri Deb Saran.

Ghosh, Shri Kamakhya Charan.

Hazra, Shri Haran.

Hira, Shri Sumanta Kumar.

Jana, Shri Manindra Nath.

Kisku, Shri Laksmi Ram.

Koley, Shri Barindra Nath.

Mahato, Shri Bindeswar.

Mahamuddin, Shri.

Maji, Shri Pannalal.

Malick, Shri Shiba Prasad.

Mandal, Shri Prabhanjan Kumar.

Mandal, Shri Sukumar.

Moitra, Shri Birendra Kumar.

Mojumdar, Shri Hemen.

Mondal, Shri Bhadreswar

Mondal, Shri Raj Kumar.

Mondal, Shri Sudhansu Sekhar.

Mukherjee, Shri Amritendu.

Mukherjee, Shri Anil.

Mukherjee, Shri Joyesh.

Neogy, Shri Brajo Gopal.

Paik, Shri Sunirmal.

Ray, Shri Subhas Chandra.

Roy Barman, Shri Khitibhusan.

Saha, Shri Kripa Sindhu.

Sen, Shri Sachin.

Sinha, Shri Nirmal Kanti.

Tudu, Shri Durga.

**Ayes :**

Abdus Sattar, Shri.

Bandyopadhyay, Shri Sudip.

Banerjee, Shri Amar.

Bhunia, Dr. Manas.

Majumdar, Shri Apurbalal.

Roy, Shri Saugata.

Samanta, Shri Tuhin.

**Abstentions :**

Purkait, Shri Prabodh.

Sarkar, Shri Deba Prasad.

The Ayes being 7, Noes 38 and Abstentions 2 the motions were lost.

The motion of Shri Nirmal Kumar Basu that a sum of Rs. 68,96,81,000 be granted for expenditure under Demand No. 54, Major Heads "2408 — Food, Storage and Warehousing and 4408 — Capital Outlay of Food, Storage and Warehousing (Excluding Public Undertak-

(This is inclusive of a total sum of Rs. 17,24,20,000 already voted on account in March 1990.) was then put and agreed to.

### Demand No. 86

**Mr. Speaker :** The cut motion No.1, on which I understand a Division will be demanded.

The motion (Cut Motion No.2) of Shri Deba Prasad Sarkar that the amount of the demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion (Cut Motion No. 1) Shri Saugata Roy that the amount of the demand be reduced by Rs. 100/- was then put and a Division was taken with the following results :—

**Noes :**

Bagdi, Shri Bijoy.

Bal, Shri Shakti Prasad.

Basu, Shri Nihar Kumar

Bauri, Shri Madan.

Bera, Shri Pulin.

Biswas, Shri Kumud Ranjan.

Bose, Shri Nirmal Kumar.

Chatterjee, Shri Tarun.

Duley, Shri Krishna Prasad.

Ganguly, Shri Santi Ranjan

Ghosh, Shri Deb Saran.

Hazra, Shri Haran.

Hira, Shri Sumanta Kumar.

Jana, Shri Manindra Nath.

Kisku, Shri Laksmi Ram.

Koley, Shri Barindra Nath.

Mahato, Shri Bindeswar.

Mahamuddin, Shri.

Maji, Shri Pannalal.

Malick, Shri Shiba Prasad.

Mandal, Shri Prabhanjan

Mandal, Shri Sukumar.

Moitra, Shri Birendra Kumar.

Mojumdar, Shri Hemen.

Mondal, Shri Bhadreswar.

Mondal, Shri Raj Kumar.

Mondal, Shri Shashanka Sekhar.

Mukherjee, Shri Amritendu.

Mukherjee, Shri Anil.

Mukherjee, Shri Joyesh.

Neogy, Shri Brajo Gopal.

Paik, Shri Sunirmal.

Ray, Shri Subhas Chandra.

Roy, Shri Banamali

Roy Barman, Shri Khitibhusan.

Saha, Shri Kripa Sindhu.

Sen, Shri Sachin.

Sen Gupta, Shrimati Kamal.

Sinha, Shri Nirmal Kanti.

Tudu, Shri Durga.

**Ayes :**

Abdus Sattar, Shri.

Bandyopadhyay, Shri Sudip.

Banerjee, Shri Amar.

Bhunia, Dr. Manas.

Majumdar, Shri Apurbalal.

Roy, Shri Saugata.

Samanta, Shri Tuhin.

The Ayes being 7, and Noes 40; the motion was lost.

The motion of Shri Nirmal Kumar Bose that a sum of Rs. 1,87,37,000 be granted for expenditure under Demand No. 86 Major Head : "3456 — Civil Supplies".

(This is inclusive of a total sum of Rs. 46,85,000 already voted on account in March 1990) was then put and agreed to.

## ADJOURNMENT

The House was then adjourned at 7.56 P.M. till 1 P.M. on Monday, the 24th April, 1990 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Monday, the 23rd April, 1990 at 1 P.M.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the chair 8 Ministers, 5 Ministers of State and 137 Members.

[1-00—1-10 P.M.]

### Obituary Reference

**Mr. Speaker :** Hon'ble Members, I beg to perform a melancholy duty to refer to the sad demise of **Shrimati Indumati Bhattacharyya,** a former Member of Parliament who breathed her last in her residence at Chandernagar on Friday, the 20th April, 1990. She was about 72.

Born at Chandernagar, Hooghly. She took her education from Krishna Bhamini Nari Siksha Mandir, Chandernagar, Hooghly Mohosin College, Scottish Church College, Calcutta and Calcutta University. She received the National Award for Teachers in 1978-79. She contributed poems and articles in different magazines and also translated French Dramas into Bengali.

Shrimati Bhattacharya organised camps under Bharat Sevak Samaj and participated in various organisations for upliftment of women.

She was elected as the Member of parliament from the Hooghly parliamentary Constituency in 1984.

She travelled different countries of Europe.

At her death the State has lost an eminent educationist and Social worker.

Now, I would request the Hon'ble Members to rise in their seats for two minutes as a mark of respect to the deceased.

(At this stage, the Hon'ble Members rose in their seats for two minutes as a mark of respect to the deceased.)

Thank you, Ladies and Gentlemen.

Secretary will send the message of condolence to the members of bereaved family of the deceased.

**Starred questions**

**(to which oral answer were given)**

**গ্রন্থাগারের পাঠক সংখ্যা হ্রাসের কারণ**

***১২৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৯৭০।) **শ্রী সুব্রত মুখার্জি ঃ** জনশিক্ষা প্রসার (গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, রাজ্যের গ্রন্থাগারগুলিতে গত দু' বছর পাঠক সংখ্যা শতকরা ৬০ শতাংশ হ্রাস পেয়েছে; এবং

(খ) বর্ধমান জেলার ১৯৮৯ সালে রাজা উদয়চাঁদ জেলা গ্রন্থাগার-এর গ্রাহক সংখ্যা ৪,৩০০ হতে ৬০০ হওয়ার কারণ কি?

**শ্রী সরল দেব ঃ** (ক) তথ্যটি সঠিক নহে। সাধারণভাবে পাঠকসংখ্যা বৃদ্ধি পেয়েছে।

(খ) তথ্যটি সঠিক নহে, গ্রাহক সংখ্যা বর্তমানে ৪১৪৪।

**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, এই যে লাইব্রেরিগুলি আছে এদের অ্যাভারেজ বুক কালেকশন কত বা বই কত থাকে?

**শ্রী সরল দেব ঃ** অ্যাভারেজ হচ্ছে প্রত্যেকটি ইউনিটের এক একটা ক্যাটিগরি আছে—গড়ে বলা চলে—কোথাও কালেকশন ৫ হাজারের মতন বা তার বেশি আছে। এটা নির্ভর করে এক একটা এলাকার পুস্তক প্রেমিকদের উপর এবং ম্যানেজিং কমিটির উৎসাহের উপর. দ্বিতীয়ত টাউন লাইব্রেরি বা সাব-ডিভিসনাল লাইব্রেরিতে কোথাও কোথাও ১০,০০০ থেকে ২৫ হাজার পর্যন্ত আছে। আবার জেলা লাইব্রেরিগুলিতে ৩০/৩১ হাজার থেকে লক্ষের কাছাকাছি হবে।

**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** অনেক থানা এলাকায় বা ব্লক এলাকায় এখনও পর্যন্ত লাইব্রেরি হয়নি। সেইসব জায়গায় লাইব্রেরি করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী সরল দেব ঃ** আমাদের এই বছরের বাজেটের পর এই বিষয়ে আমি বলতে পারব। যে সমস্ত ব্লকে আমরা এখনও লাইব্রেরি করতে পারিনি, সেখানে লাইব্রেরি করবার একটা প্রচেষ্টা আমাদের সরকারের পক্ষ থেকে আছে।

**শ্রী তুহিন সামন্ত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, বর্ধমানে উদয়চাঁদ লাইব্রেরীতে সাধারণ সদস্য এবং আজীবন সদস্য কত? সাধারণ সদস্যরা কি ধরনের বই নেন এবং গত এক বছরে কত পারসেন্ট বই তারা নিয়েছে?

**শ্রী সরল দেব ঃ** এটা কিন্তু কোয়েশ্চেনে ছিল না। এটার জন্য নোটিশ চাই।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, যে গ্রামীণ গ্রন্থাগারগুলিতে টেক্ষ্ট বুক সরবরাহ করবার কোনও সিদ্ধান্ত সরকার গ্রহণ করেছেন কি না?

**শ্রী সরল দেব ঃ** টেস্ট বুক সরবরাহ করবার কোনও পরিকল্পনা গ্রন্থাগার বিভাগের নেই।

**শ্রী ধীরেন সেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, কোন নিরীখে এবং কি পদ্ধতিতে গ্রামীণ লাইব্রেরিগুলিকে নির্বাচন করা হয়?

**শ্রী সরল দেব ঃ** ব্লক বা জেলাতে একটা অথরিটি আছে, তারা নির্বাচন করে, কোথায় লাইব্রেরি করা হবে।

**শ্রী দেবরঞ্জন সেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, যে বর্তমানে দুর্গাপুর সিটি সেন্টারে যে লাইব্রেরি স্থাপন করা হয়েছে, সেই লাইব্রেরির কোনও রেগুলার স্টাফ নেই এবং সেখানকার মেইনটেনান্স আসানসোল থেকে স্টাফ নিয়ে এসে করা হচ্ছে। এই সম্বন্ধে কোনও ভাবনা চিন্তা সরকার করছেন কি?

**শ্রী সরল দেব ঃ** সেখানে মামলা থাকার জন্য আমরা নিয়োগ করতে পারিনি। তবে, অতি শীঘ্রই নিয়োগের ব্যবস্থা আমরা করছি।

### উত্তরপাড়া জয়কৃষ্ণ সাধারণ গ্রন্থাগারের উন্নয়নের জন্য জমি অধিগ্রহণ

*১৩২। (অনুমোদিত প্রশ্ন নং *৩৭১।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** জনশিক্ষা প্রসার (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ইহা কি সত্য যে, উত্তরপাড়া জয়কৃষ্ণ সাধারণ গ্রন্থাগারের উন্নয়ন ও সম্প্রসারণের উদ্দেশ্যে রাজ্য সরকার গ্রন্থাগার সংলগ্ন বাটি ও জমি অধিগ্রহণ করেছেন;

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, কবে এই অধিগ্রহণ করা হয়েছে; এবং

(গ) অধিগৃহীত সম্পত্তি গ্রন্থাগারের নিকট কবে হস্তান্তর করা হয়েছে?

**শ্রী সরল দেব ঃ** (ক) হ্যাঁ।

(খ) ১৯৯০ সালের মার্চ মাসে অধিগ্রহণ করা হয়েছে।

(গ) অধিগৃহীত সম্পত্তি ইতিমধ্যে সরকারের উপর ন্যস্ত হয়েছে। গ্রন্থাগারিককে রক্ষণাবেক্ষণের ভার দেওয়া হয়েছে।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আশা করি অবগত আছেন এবং ইতিহাসে ও এশিয়ার মধ্যে এই গ্রন্থাগারের বেশ গুরুত্ব আছে। পশ্চিমবঙ্গ সরকার বহু চেষ্টা করে সমস্ত মামলা মোকদ্দমা করে এই জমিটি অধিগ্রহণ করলেন। তাহলে গ্রন্থাগার দপ্তর

থেকে এত ইনঅর্ডিনেট ডিলে হওয়ার কারণ কি?

[1-10—1-20 P.M.]

**শ্রী সরল দেব ঃ** মাননীয় সদস্য এই ব্যাপারে জানেন যে উনি মাননীয় মুখ্যমন্ত্রীে একটা চিঠি দিয়ে বলেছিলেন যে এই বাড়িটির অধিগৃহীত মূল্য হবে ২৪ লক্ষ টাকা। আম এল এ কালেক্টারকে জানিয়েছিলাম এই ভ্যালুয়েশন করে জানাও, তিনি জানালেন ২৪ ল টাকা নয়, ৮ লক্ষ ৭১ হাজার টাকা। তারপর আমাদের বাজেটে অ্যালটমেন্ট ছিল ন আমাকে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে ফাইল পাঠাতে হয়েছিল। আমাদের ভূমি ও ভূমি রাজ মন্ত্রীও সেটা জানেন। তারপর এই ফাইল পাঠিয়ে তাঁর অনুমতি নিয়ে এই ৮ লক্ষ ৭ হাজার টাকা এই বাজেটে বরাদ্দ করা হয়েছে। এই টাকাটা গত বারের বাজেটে ধরা ছি না বলে দেরি হয়েছে।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি মাননী মুখ্যমন্ত্রীর কাছে যে চিঠি গ্রন্থাগার ওয়ার্কিং কমিটির পক্ষ থেকে পেশ করা হয়েছিল এব আপনাকে দেওয়া হয়েছিল সকলের জ্ঞাতার্থে এটা কি হাউসে পেশ করবেন? কারণ, আপি তো পুরো ফ্যাক্টস্ জানালেন না।

**শ্রী সরল দেব ঃ** নোটিশ দিলে চিঠিখানা দেখাব।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** আমার শেষ প্রশ্ন হচ্ছে ঐ বাড়ি এবং জমি আমাদে গ্রন্থাগার দপ্তর নিজ হাতে নিয়েছেন এল এ কালেক্টারের কাছ থেকে, যে উদ্দেশ্যে পশ্চিমব সরকার এতবড় ঐতিহ্য মন্ডিত গ্রন্থাগারের সম্প্রসারণের জন্য বাড়ি এবং জমি অধিগ্রহ করেছেন এই গ্রন্থাগার দপ্তর তার বাকি কাজ কবে থেকে শুরু করবেন সেটা জানাবেন কি

**শ্রী সরল দেব ঃ** আমি হাউসকে বাজেট বক্তৃতার দিন জানাব।

### আরবান ল্যান্ড সিলিং অ্যাক্ট-এর আওতাভুক্ত শহর

*১৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *৬৪০।) **শ্রী অবনীভূষণ সৎপথি ঃ** ভূমি ও ভূমি রাজ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) পশ্চিমবাংলার কোন কোন শহরগুলি আরবান ল্যান্ড সিলিং অ্যাক্ট-এর আওতাভুক্ত

(খ) ১৯৮৭-৯০ সালের ফেব্রয়ারির মধ্যে কি পরিমাণ জমি এই আইনে উদ্বৃত্ত ব ঘোষণা করা হয়েছে; এবং

(গ) উদ্বৃত্ত জমি কাদের মধ্যে বন্টন করা হয় বা কোন কাজে ব্যবহার করা হয়?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** (ক) পশ্চিমবাংলার মোট ৪৩টি পুর শহর আরবান ল্যা সিলিং অ্যাক্টের আওতাভুক্ত।

(খ) ১৯৮৭ সালের জানুয়ারি থেকে ১৯৯০ সালের ফেব্রুয়ারি পর্যন্ত মোট—২,১৪,৩৮০.৫১৬ বর্গ মিটার জমি আরবান ল্যান্ড সিলিং আইনে উদ্বৃত্ত বলে ঘোষণা করা হয়েছে।

(গ) সরকারের বিভিন্ন দপ্তর, পৌরসংস্থা, গৃহনির্মাণ পর্ষদ, শিক্ষা প্রতিষ্ঠান এবং সাংস্কৃতিক ও দাতব্য প্রতিষ্ঠান প্রভৃতির মধ্যে উদ্বৃত্ত জমি নানা জনহিতকর কাজের জন্য বন্টন করা হয়।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই জমি অধিগ্রহণ করতে গিয়ে কোনও লিটিগেশনে পড়েছেন কিনা এবং কতগুলি লিটিগেশনে পড়েছেন তার হিসাব আছে কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** এরজন্য পৃথক নোটিশ দিতে হবে।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** খেলার মাঠের জন্য কোনও জমি ছাড় দেওয়ার কোনও ব্যবস্থা আছে কিনা এর মধ্যে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** আরবান সিলিং যেটা সেটা হচ্ছে সরকারের যেসব জায়গা আরবান সিলিং অ্যাক্টের অন্তর্ভুক্ত সেখানে খালি জমি, বিল নয়, কোনও মালিক ৭ কাঠার বেশি রাখতে পারবে না, তার অতিরিক্ত হলে আরবান সিলিং অ্যাক্টের মধ্যে পড়বে।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন ২ লক্ষ ১৪ হাজার ৩৮০.৫১৬ বর্গ মিটার জমি আরবান ল্যান্ড সিলিং আইনে উদ্বৃত্ত বলে ঘোষণা করা হয়েছে, এই সরকারে যে পরিমাণ জমি ন্যস্ত হয়েছে সেই জমির মধ্যে কত পরিমাণ জমি উপরোক্ত তারিখ পর্যন্ত বিভিন্ন সংস্থার কাছে বিলি করার যে তালিকা দিয়েছেন তাতে কত পরিমাণ জমি উন্নয়নমূলক সরকারি কাজে জনসেবা মূলক কাজে আপনি বিলি করেছেন?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** পৃথক নোটিশ না দিলে এটা এখনই বলা যাবে না। আপনি নোটিশ দেবেন, আমি আপ টু ডেট কোন ডিপার্টমেন্টকে কি কি দিয়েছি সব বলে দেব।

**শ্রী দেবরঞ্জন সেন ঃ** বর্ধমান জেলার সদর থানা মহকুমা, কালনা, কাটোয়া কি এই আরবান ল্যান্ড সিলিং-এর অন্তর্ভুক্ত আছে, না থাকলে এইগুলিকে অন্তর্ভুক্ত করার কথা কি আপনি চিন্তাভাবনা করছেন?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** নোটিশ দেবেন, বলে দেব।

**মিঃ স্পিকার ঃ** আরবান ল্যান্ড সিলিং-এর নোটিফিকেশন আছে, সেটা আপনি দেখে নেবেন। এই ভাবে কোশ্চেন হয় না।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** এই রকম উদ্বৃত্ত জমি বিভিন্ন প্রতিষ্ঠানকে যেগুলি বিলি করা হয়েছিল, পরবর্তীকালে আইন সংক্রান্ত কিছু কিছু সমস্যা দেখা দেওয়ায় পুরানো কিছু কিছু মালিক তারা জমির দখল নিয়েছে। এই সমস্ত ক্ষেত্রে যেসব সংস্থাকে উদ্বৃত্ত জমি বিলি বন্টন

করা হয়েছিল পরবর্তী বন্টনের সময় তাদেরকে অগ্রাধিকার দেওয়ার বিষয়টি কি আপনার দপ্তর ভাবছেন?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** কোনও দপ্তরকে যখন এটা দেওয়া হয় তার পর সেই দপ্তর এটাকে ইউটিলাইজ করবে এবং তারা যখন সেটা করছে দেখা গেল তখন সেই জমি দখল হল—এই রকম হলে আলাদা জিনিস। কি ধরণের হয়েছে সেটা নির্দিষ্ট ভাবে না বললে বলা মুশকিল। কারণ নিয়ম হচ্ছে এই যে, যেটা সরকারে ন্যস্ত হয়েছে সেটা আমরা ব্যবহার করার চেষ্টা করি। বিলি করে দেবার পর সেখানে কিছু না করলে খালি জমিটা পড়ে থাকলে নানা রকমভাবে দখল হয়ে যেতে পারে। সেই জন্য আমরা দ্রুত বন্টন করে দিই। বন্টন হয়ে যাবার পরে যে দপ্তরকে দেওয়া হল সেই দপ্তর যদি সেখানে দ্রুত কাজ না করে ফেলে রেখে দেয় তাহলে নানা রকম সমস্যা দেখা দেবে।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** আমি স্পেসিফিক্যালি বলছি—একটি স্কুলকে উদ্বৃত্ত জমি দিয়ে বললেন এখানে তোমরা নতুন বিল্ডিং করতে পারবে। পরবর্তীকালে কোর্টে মালিকানা নিয়ে মামলা হল। মামলায় সরকার হেরে গেল। এইসব ক্ষেত্রে পরবর্তীকালে উদ্বৃত্ত জমি বিলি বন্টন করার ব্যাপারে এইসব স্কুল বা প্রতিষ্ঠানকে অগ্রাধিকার দেবার কথা বিবেচনা করবেন কিনা—জানাবেন?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** সেটা অন্য কথা আরবান ল্যান্ড সিলিং-এ ভেস্ট হবার পরে মামলা হলে ডিভেস্ট করে অ্যালট করা হলে নিশ্চয় তারা পাবেন, যাদের যোগ্য বলে দেওয়া হয়েছিল। হাইপথেটিক্যাল কোনও জিনিস হয় না।

**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** আপনি ২ লক্ষেরও উপর বর্গমিটার জমি দখল করে বিভিন্ন সেবা প্রতিষ্ঠান, ইনস্টিটিউশনকে দিচ্ছেন। কিন্তু ব্যক্তিগত লোককে এইসব জমি অ্যালট করার কথা কি ভাবছেন?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** এটা হচ্ছে আরবান সিলিং-এর ব্যাপার। শহরাঞ্চলের। সিলিং সারপ্লাস জমি যেমন গ্রামে চাষ করার জন্য সেকশন ৪৯ বিনামূল্যে দেওয়া, এখানে সেই রকম ক্ষয়রাতি করা যাবে না। এখানে জমির দাম অনেক বেশি। ২/৩ লক্ষ টাকা এই জমির দাম। সেই জন্য এখানে এই সব বিলি হবে না। একজনের কাছ থেকে যখন আরবান সিলিং-এ নেওয়া হচ্ছে তখন সেটাকে বেস্ট পারপাসে ইউজ করতে হবে। বিভিন্ন সরকারি উন্নয়ন মূলক কাজে ব্যবহার করতে হবে। কলকাতায় হাউসিং প্রবলেমের কথা আপনারা সকলেই জানেন। কলকাতায় যে উদ্বৃত্ত জমিটা দেওয়া হবে সেটা আমরা হাউসিং-এর ক্ষেত্রে প্রায়রিটি দেব। এটা হলে হাউসিং-এর কস্ট কিছুটা কমে যাবে, ২/৩ লক্ষ টাকা কমে যাবে। এই আরবান সিলিং-এর জমির দাম পড়বে মাত্র ৭৫০০ টাকা। ইনকাম যাদের বেশি আছে তাদের দেওয়ার প্রয়োজন হবে না। লো ইনকাম গ্রুপে যারা আছে, অন্যান্য কম ইনকাম গ্রুপে যারা আছে তাদের জন্য আমরা চেষ্টা করছি। হাডকো, এল আই সি থেকে ফিন্যান্স নিয়ে

এইসব জায়গায় প্রায়রিটি দিয়ে বাড়ি হওয়া উচিত, তা না হলে কলকাতায় মধ্যবিত্ত গরিব মানুষের তো আর বাস করাই যাবে না।

[1-20—1-30 P.M.]

কত রকম রন্ধ্রে চলে যাচ্ছে কাদের হাতে এ সবই তো জানেন। এখানে যেটা আইনে হয় না সেটা বম্বেতে গিয়ে করে আসছে।

**শ্রী অমর ব্যানার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে জমি যেগুলি অধিগ্রহণ করছেন এরমধ্যে কোলকাতা শহরে অধিগৃহীত জমির পরিমাণ কত?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** নোটিশ চাই।

**শ্রী সৌগত রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, বড় বড় রুগ্ন কারখানার বাড়তি জমি আরবান ল্যান্ড সিলিং-এর বাইরে নিয়ে গিয়ে তা বিক্রি করার অধিকার দেবার ব্যাপারে মন্ত্রিসভা কোনও সিদ্ধান্ত নিয়েছেন কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** হ্যাঁ, এটা আমি জানাচ্ছি। সিক ইন্ডাস্ট্রিজ—বড় বড় কারখানা, যে কেউ পারবেন না, সিক ইন্ডাস্ট্রিজ, তারা এটা বিক্রি করে দাঁড় করাবেন বলে অনেকদিন ধরে বলছিলেন। এটা নিয়ে আমাদের দীর্ঘ আলোচনা হয়। ধরুন একটি কারখানা একশো বছর আগে তৈরি হয়েছে, সেখানে তখন জমির দাম ছিল ১০০ টাকা বিঘা, এখন হয়ত কাঠা হচ্ছে ৫০ হাজার টাকা। তাহলে এই যে আনআরবান্ড ইনকাম সেটা সে পাবার মালিক নয়। একটা জিনিস একটা স্পেসিফিক পারপাসে নিয়েছে, যদি না করতে পারে তাহলে সেটা হয় না। ন্যাশনাল স্বার্থে যদি কিছু করতে হয় সেইজন্য এটা করা হয়েছে যে সেটা বিক্রি করে সেই টাকাটার অধিকার তাকে দেওয়া হবে না, একটা কমিটিতে থাকবে। কমিটির হাতে সেটা থাকবে এবং কমিটি সেই সিক কারখানার অল লাইবিলিটিস, পেমেন্ট ইত্যাদির ব্যবস্থা করবেন। মালিক সেখানে নিজের খুশি মতন করবেন না। দীর্ঘ আলোচনা করে এরকম একটা হয়েছে।

**শ্রী সৌগত রায় :** মার্কেট রেটে এগুলি বিক্রি করা হবে না, হাউসিং-এর জন্য আলাদা করে রাখা হবে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** হাউসিং-এর প্রশ্নটা আলাদা প্রশ্ন। জমিটা যাকে, তাকে দিতে পারবে না। সেখানে কাকে কাকে অগ্রাধিকার দিতে হবে সেকথা বলা হয়েছে। আমি সেগুলি এক/দুই/তিন করে বলছি। প্রথমত কথা হচ্ছে, টাকাটা তার হাতে দিয়ে দেওয়া হবে আর সে খুশি মতন খরচ করবে তা হবে না। একটি কমিটি হবে এবং কমিটির হাতে টাকাটা থাকবে। এই কমিটি ডিসবারসমেন্ট অর্থাৎ যে সিক ইউনিট তার কি লাইবিলিটিস আছে সেসব দেখে তার পেমেন্ট, তার ডেভেলপমেন্ট ঠিক সেইভাবে হচ্ছে কি না দেখবেন। কারণ বহু জায়গা আছে যেখানে নানান রকমের গন্ডগোল করা হয়েছে। এমন কি নতুন ইন্ডাস্ট্রিজ

করবে বলে টাকা নিয়ে ইন্ডাস্ট্রিজ না করে চলে গিয়েছে—এরকম বহু ইনস্টেন্স আমি দেখাতে পারি।

**শ্রী সৌগত রায় ঃ** একটা মিলের বাড়তি জমি সরকার পারমিশন দিলেন বিক্রি করার এবং সেখানে বলছেন যে টাকাটা কমিটির হাতে থাকবে। এটা করতে গেলে তো অ্যাকুইজিশন করতে হবে। তা না করে আইনগতভাবে কি সরকার এটা করতে পারেন?

**মিঃ স্পিকার ঃ** করতে পারেন। Government can give condition for sale তার কারণ হচ্ছে, একটা সিক ইন্ডাস্ট্রিজ তাদের প্রোপোজাল হচ্ছে এই সিক ইন্ডাস্ট্রিজকে রিভাইজড করার জন্য, কিম্বা এটা মডিফাই করার জন্য আমাদের এই উদ্বৃত্ত জমি বিক্রি না করলে আমরা এটা করতে পারব না। সেখানে টাকাটা ব্যবসায়ীর হাতে পড়লে টাকাটা ডাইভার্ট হতে পারে। ওঁনার যা কথা, গভর্নমেন্ট বলছে, আমরা কমিটি করব। The Government can give conditions that money will be controlled by the committee for sale. গভর্নমেন্ট পারবে না কেন? এ তো ভাল জিনিস। জমি সেলের পারমিশন দেবে অন দি কনডিশন যে কমিটি টাকাটা কনট্রোল করবে। এটা খারাপ কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** আপনি আগের কথাটা ভুলে গেছেন। সেই জমিটা ঐ মিল করবার জন্য অ্যাকোয়ার করে তাকে দেওয়া হয়েছিল এক সময়ে। সে ঐ জমিটা পেল কোথা থেকে? যখন এটা অ্যাকোয়ার করা হয়েছিল অন দ্যাট পয়েন্ট অব টাইম এক শত বা দেড় শত বছর আগে তখন হয়ত ১০০ টাকা বিঘা নিয়েছিল। আজকের ইকনমিক্সে আনআর্নড ইনকাম বেড়েছে, কলকাতাও নানা রকম হয়েছে, সেই ১০০ টাকা বিঘা আজকে হয়ত ৫০ হাজার টাকা কাঠা হয়েছে। এটা সে পাবার হকদার কোথা থেকে হচ্ছে? উচিত হচ্ছে যে পারপাসে তখন ওটা নেওয়া হয়েছিল সেটা এখন ফুলফিল করতে না পারলে সেটা ফিরে আসবে।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় এদের হাতে টাকা দেওয়া উচিত নয়, এটাতে একমত হয়েছেন। কিন্তু একবার স্যাংশন দিলে হাই কোর্ট থেকে অর্ডার নিয়ে বিক্রি করে টাকাটা তারা নিজেদের কাছে রেখে দেবে এবং সেটা ব্লাক মানি তৈরি করবে। এটাই আমার আশঙ্কা, আদারওয়াইজ যা বলেছেন ঠিক আছে।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** আপনার যে আশঙ্কা, সেই আশঙ্কা আমারও আছে বলে এটা বলা হয়েছে।

**মিঃ স্পিকার ঃ** গভর্নমেন্টের গাইড লাইন মানলে দেবে, না মানলে দেবে না।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** কোনও অবস্থাতেই তাদের হাতে টাকা দেওয়া হবে না বিড়ালের হাতে মাছ বাছতে দেওয়া হবে না।

**শ্রী সত্য রঞ্জন বাপুলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আরবান ল্যান্ড সিলিং অ্যাক্টে সাধারণত

বড় বাড়িগুলি বাদ দিলেও, যাদের ছোট ছোট জমি আছে, এক শতক, দুই শতক জমি আছে, এই অল্প জমিও আরবান ল্যান্ড সিলিং অ্যাক্টের মধ্যে পড়ছে। তারা জমি বিক্রয় করতে পারছে না। তাদের দরকার আছে জমি বিক্রয় করবে কিন্তু ল্যান্ড সিলিং-এর আওতায় বিক্রয় করতে পারছে না। বিক্রয় করতে গেলে কালেক্টরের কাছে দরখাস্ত করে পার্মিশন নিতে হবে। সেখানে একটা দুর্নীতির আখড়াখানা হয়ে আছে। যারা মধ্যবিত্ত, যাদের ইমিডিয়েট জমি বিক্রয় করার দরকার আছে, যেটা পার্মিসিবল আন্ডার দি ল, কিন্তু তারা পারছে না বিকজ তাদের কালেক্টরের কাছে দরখাস্ত করে পার্মিশন নিতে যে পরিমাণ অর্থ ব্যয় হয়, যে সময় যায় তার ফলে তার যে রিকোয়ারমেন্ট সেটা হয় না। আপনি আরবান ল্যান্ড সিলিং অ্যাক্টের বিষয়টা সহজ করার জন্য কিছু ভাবছেন কি না জানাবেন কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** মাননীয় সদস্য বোধ হয় জানেন না, আমি বলে দিচ্ছি। আরবান সিলিং অ্যাক্টটা হচ্ছে সেন্ট্রাল অ্যাক্ট। এটা রেজলিউশন করে একমাত্র তামিলনাড়ু অ্যাসেম্বলি ছাড়া বাকি সমস্ত অ্যাসেম্বলি আপনাদের আমলেও রেজলিউশন করে কেন্দ্রকে পয়েন্ট আউট করেছে। এটায় আমাদের অধিকার নেই। এর জন্য আজকে নয়, আমরা যখন দায়িত্ব নিয়েছি তখন সেকেন্দার বকত্ দায়িত্বে ছিলেন, তাকে আমি আইনের ক্রুটির বিচ্যুতির কথা পয়েন্ট আউট করেছিলাম এবং এগুলিকে অ্যামেন্ড করার কথাও বলেছিলাম। তখন তারা বলেছিলেন যে তারা রাজ্যসভায় পাস করতে পারবেন না, এটা করতে গেলে সেখানে করতে হবে। একমাত্র তামিলনাড়ু সেন্ট্রাল গাইডলাইন অনুযায়ী নিজেরা অ্যাক্ট করেছে। আর অন্যরা সমস্ত রেজলিউশন করে কেন্দ্রকে দিয়েছে, তারা বলবে। তারপরেও সেখানে বুঝিয়ে বলা হয়েছিল যে ৮ কিলোমিটার পেরিফেরি তাতে প্রায় ১১ শত গ্রাম পড়ে, এগুলি কবে হবে? কাজেই এই আইন হওয়া উচিত ছিল। যেমন মিউনিসিপ্যালিটি যখন হয়, যখন তার এক্তিয়ার বাড়িয়ে দেওয়া হয় তখন যেটা উইদিন আরবান আসবে সেটাকে ইনক্লুড করা হবে। কিন্তু এটা কবে হবে বা আদৌ হবে কিনা, এই যে ১১ শত আরবান পেরিফেরি এরিয়া সেটা ভীষণ ভাবে অসুবিধায় পড়ে আছে। আমি বলেছিলাম যে, অন্তত এটা করুন, এটা অ্যানেক্চারে আছে, লিস্টে আছে। তখন তারা বলেছিলেন, অ্যানেকচারটা হচ্ছে অব দি বিল। সেই অ্যানেক্চার চেঞ্জ করতে গেলে, এটা না করলে হবে না। তখন আমি বলেছিলাম যে দরকার নেই, আমি গায়ের জোরে এটা করছি। এটা স্পষ্টত এগ্রিকালচারাল ল্যান্ড দেখা যাচ্ছে। এটা নিয়ে আমি একজিকিউটিভ অর্ডার দিলাম যে কমপিটেন্ট অথরিটি যা আছে, আপনারা এটা নিয়ে করবেন। এই ১১ শত গ্রামের প্রত্যেকটি লোক তাদের এগ্রিকালচারাল ল্যান্ড বিক্রয় করতে অসুবিধা হত। এসব জিনিস আছে। আলিপুরে যান সেখানে বড় বড় বাড়ি আছে, সেখানে অনেক ফাঁক-ফোকর আছে। তবে অ্যাপার্টটনিং যদি কিছু স্ট্রাকচার থাকে তাহলে তার জন্য সব কিছু করতে হবে।

[1-30—1-40 P.M.]

সেইজন্য বড় বড় আলিপুরের বাড়িগুলো দেখবেন, এখানে দারোয়ানের গুমটি এবং

চাকরবাকরদের ঘর, এই সব করে ম্যাপ নিয়ে উকিলের সঙ্গে পরামর্শ করে স্ট্রাকচার করল, একটা যেখানে আছে, সেখানে তিনটে করে দেখিয়ে দিয়েছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** তামিলনাড়ু যেমন করেছে, সেই রকম করতে পারেন কি না, এখন তো কেন্দ্রে আপনাদের বন্ধু সরকার রয়েছে? এখন আপনারা ডিফিকাল্টি ফিল করছেন কেন?

**মিঃ স্পিকার ঃ** আইনটা ডিফেকটিভ, আপনি তাহলে এটা স্বীকার করছেন তো? কারণ আমি যখন আইনমন্ত্রী ছিলাম, তখন আমি এবং বিনয় বাবু কেন্দ্রীয় মন্ত্রী সেকেন্দার বখ্তের সঙ্গে আলোচনা করেছিলাম। এটা বিশেষ করে যে সমস্ত এলাকা রয়েছে, তার সঙ্গে আট কিলো মিটার এর ভেতর, সেই সমস্ত আরবান এরিয়ার ৭ কাঠা জমি এবং গ্রামের ৭ কাঠা জমির একদর হতে পারে না, এক দর থাকতে পারে না। এরজন্য তখনকার কেন্দ্রীয় সরকার কিছু করতে পারলেন না, কারণ রাজ্যসভায় তারা সংখ্যা গরিষ্ঠ ছিলেন না। তখন তো আপনারা ছিলেন, আপনারা করতে পারেন নি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আপনারা তো এখন করতে পারেন।

**হুগলি চকবাজার নজরুল-অনুশীলন কেন্দ্র নির্মাণের জন্য জমি অধিগ্রহণ**

*১৪৭। (অনুমোদিত প্রশ্ন নং *১০৫৫।) **শ্রী বিনোদ দাস ঃ** ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি চকবাজারে নজরুল-অনুশীলন কেন্দ্র নির্মাণের জন্য যে জমি সংগৃহীত হয়েছে সেই জমি অধিগ্রহণের অপেক্ষায় রয়েছে কিনা; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, জমি অধিগ্রহণের কাজ বিলম্বিত হওয়ার কারণ কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** (ক) হ্যাঁ।

(খ) ভূমি গ্রহণের আইনের বিভিন্ন ধারা অনুযায়ী ব্যবস্থা নিয়ে অধিগ্রহণ সম্পূর্ণ করতে সময় লাগে।

**শ্রী বিনোদ দাস ঃ** বিলম্বের কারণ ভাল করে বুঝলাম না। আমি অতিরিক্ত প্রশ্ন করছি, ইতিমধ্যে পৌর সভাপতি সমস্ত অধিগ্রহণের কাগজপত্র প্রস্তুত করে মন্ত্রী মহাশয়ের দপ্তরে পাঠিয়েছেন অনুমোদনের জন্য, সেটা কি অবস্থায় আছে।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** যদি পাঠানো হয়ে থাকে তাহলে নিশ্চয় তাড়াতাড়ি হবে। সেই জন্য আপনার 'ক' প্রশ্নের উত্তর-এ আমি হ্যাঁ বলেছি। যা যা প্রয়োজন তা যদি পাঠিয়ে থাকে তাহলে আমি খোঁজ নিয়ে দেখব।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মন্ত্রী মহাশয় বিশেষ করে অবগত আছেন, কারণ হুগলির

সঙ্গে তাঁর সম্পর্কে আছে এবং নজরুলের যে স্মৃতি সেই সব বিচার বিবেচনা আপনার দপ্তর থেকে করে, অধিগ্রহণের কাজটা ত্বরান্বিত করার জন্য যাবতীয় উদ্যোগ আপনি নেবেন কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** সেটা তো করবই, কারণ আপনি জানেন না, হুগলিতে তিনি থাকতেন, কিন্তু তাঁর বাড়ি হচ্ছে বর্ধমান জেলাতে, আমি স্বচক্ষে তাঁকে দেখেছি এবং তাঁর কণ্ঠের গান সামনে থেকে শুনেছি। তাঁর অগ্নি বীণা ছবিটা নিশ্চয়ই দেখেছেন—১৯৪৯ সালে তিনি বেঙ্গল রেজিমেন্টে হাবিলদার ছিলেন।.

## Number of Book-fairs

***151.** (Admitted question No. *770.) **Shri Sultan Ahmed :** Will the Minister-in-Charge of the Mass Education Extension (Library Services) Department be pleased to state—

(a) how many Book-fairs took place in the year 1989-90 in the different districts of the State (district wise);

(b) how much revenue have been earned by the State Government there from; and

(c) in between 1977-89 how many new libraries have been opened in the State (district wise)?

**Shri Saral Deb :** (a) In 1989-90, West Bengal Book Fair was held in Calcutta for the three districts namely Calcutta, Howrah and 24-Parganas (South). Besides this 11 Book Fairs were held in different districts namely, 24-Parganas North, Burdwan, Nadia, Malda, West Dinajpur, Murshidabad, Jalpaiguri, Cooch Behar, Purulia, Birbhum and Hooghly.

(b) State Govt. Sponsors the Book fairs not for revenue earnings.

(c) In between 1977- '89 1748 Libraries were sanctioned for set up or taken over by the State Govt. in different districts the break-up of which are as follows :-

| | |
|---|---|
| Bankura-90, | Birbhum - 79, |
| Burdwan - 151, | Calcutta - 94, |
| Cooch Behar - 71 | Darjeeling - 64, |
| Hooghly - 103, | Howrah - 90 |
| Jalpaiguri - 75, | Malda - 76, |
| Midnapore - 212, | Murshidabad - 119, |
| Nadia - 78 | Purulia - 78 |

24-Parganas (North & South) - 287
and West Dinajpur - 75.

**শ্রী সুলতান আহমেদ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, কলকাতা এবং কলকাতার বাইরে বুক ফেয়ার খুবই পপুলার হয়ে উঠেছে, সুতরাং বছরে একটার পরিবর্তে দুটো করার স্টেট গভর্নমন্টের কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী সরল দেব ঃ** মাননীয় সদস্যের অবগতির জন্য জানাচ্ছি যে, সাধ আছে, সাধ্য নেই। কারণ জেলায় জেলায় বুক ফেয়ারের জন্য রামমোহন ফাউন্ডেশন থেকে ৫০০০ টাকা দেওয়া হয়, সরকার থেকে ৫০০০ টাকা দেওয়া হয়। স্টল নির্বাচন থেকে আরম্ভ করে সমস্ত কাজগুলি জেলায় লোকাল লাইব্রেরি অথরিটি উদ্যোগ নিয়ে করেন। সুতরাং টাকার অভাবে একাধিক করবার ইচ্ছা থাকা সত্ত্বেও করা সম্ভব হচ্ছে না।

**শ্রী সুলতান আহমেদ ঃ** স্যার, মন্ত্রী মহাশয় ইতিপূর্বে জানিয়েছেন যে, তাঁরা রেভিনিউ আর্নিং-এর জন্য ফেয়ার করেন না। কিন্তু আমরা দেখছি বুক ফেয়ারে ঢুকতে গেলে কোথাও ৫০ পয়সা, কোথাও ১ টাকা এন্ট্রি ফি দিতে হয়। স্টল করার জন্য পাবলিশারদের কাছ থেকে গ্রাউন্ড রেন্ট নেওয়া হয়। সুতরাং এই সমস্ত এক্সপেন্ডিচার, প্রফিট ইত্যাদির ক্ষেত্রে স্টেট গভর্নমেন্টের কোনও কন্ট্রোল আছে কি?

**শ্রী সরল দেব ঃ** প্রথম কথা হচ্ছে মাননীয় সদস্য নোটিশ দিলে বুক ফেয়ারের জেলাওয়ারি হিসাব আমি দিয়ে দেব। দ্বিতীয় কথা হচ্ছে, আমি আগেই বলেছি নো লস নো প্রফিটের ভিত্তিতেই এগুলি করা হয়। তৃতীয় হচ্ছে, স্টল বন্টন ইত্যাদির থেকে কোনও টাকা আমরা নিই না, বুক ফেয়ার কমিটি নেন। জেলায় লোকাল লাইব্রেরি অথরিটি জেলার বিশিষ্ট শিক্ষাবিদদের নিয়ে কমিটি গঠন করে দেন। তাঁরা বিষয়গুলি নির্দিষ্ট করেন। স্টলের জন্য পার স্কোয়ার ফুট জায়গার জন্য মফস্বলে ১ টাকা, শহরে একটু বেশি ধার্য হয়। এক এক জায়গায়, এক এক রকম হয়। নো লস নো প্রফিটের ভিত্তিতে টোটাল বাজেট করা হয়। বাড়তি কোনও টাকা নেওয়া হয় না। সেই জন্য উদ্বৃত্ত থাকে না। সমস্ত কিছু কমিটি ঠিক করেন। তা সত্ত্বেও নোটিশ দিলে আমি জেলাওয়ারি হিসাব উপস্থিত করতে পারব।

[1-40—1-50 P.M.]

**Shri Rabindra Nath. Mandal :** Will the Minister-in-Charge be pleased to State how much revenue had been earned by the State Government, through your own credit, for the last three consecutive years?

**Shri Saral Deb :** Regarding what? Please give me notice. I have already mentioned it earlier.

**Shri Saugata Roy :** This question regarding Book-fair has already been confirmed. But it is the second part of the question.

মাননীয় মন্ত্রী মহাশয় জানেন, কলকাতায় দুটো বুক ফেয়ার হয়। রাজ্য সরকারের গ্রন্থাগার বিভাগ থেকে আর ওয়েষ্ট বেঙ্গলে বুক পাবলিশার্স গিল্ডের মাধ্যমে। আমি দুটো ফেয়ারেই যাই। গিল্ডের যে বুক ফেয়ার হয় তার চাইতে রাজ্য সরকারের বইমেলাটা খুবই নিষ্প্রভ মনে হয়। এক সময় মন্ত্রী মহাশয় বলেছিলেন যে তিনি ভাল করে বইমেলা করতে পারছেন কারণ, কোনও কোনও ক্ষেত্রে অসুবিধার জন্য। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছ থেকে জানতে পারি কি, প্রাইভেট অর্গানাইজেশনের তুলনায় রাজ্য সরকারের বইমেলা এত দুর্বল কেন ব্যাকিং সত্ত্বেও, ফেসিলিটি থাকা সত্ত্বেও কম লোক যায় কেন, কম স্টল থাকে কেন?

**শ্রী সরল দেব ঃ** এটা সঠিক নয়। তার কারণ হল, আমাদের মূল লক্ষ্য হচ্ছে—আপনি স্টলে গিয়ে দেখবেন—আমাদের ওখানে মূলত কারা যান, ছোট ছোট পাবলিশার্স, স্মল টেডার্স তাঁরা যান। আর গিল্ডের উদ্যোগে যেটা হয় সেখানে বড় পাবলিশার্সরা, তারা অঢেল টাকা খরচ করে। বাংলার বাইরে থেকে বিভিন্ন লিটারেচার, যেমন তামিল, তেলেগু, ইংরাজি এই সমস্ত লিটারেচার জানেন। ভারতবর্ষের বাইরেও ওঁরা করেন, ওঁরা বাইরেও যান। গভর্নমেন্টের একটা ইয়ারস্টিক্ আছে, আমাদের লিমিটেশন আছে। আমরা ছোট পাবলিশার্সদের পেট্রোনাইজ করি।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** আমার প্রশ্ন হচ্ছে, ১৯৮৭-৮৮ এবং ১৯৮৮-৮৯ এই দুই আর্থিক বছরে কতগুলি গ্রন্থাগার এই রাজ্যে স্থাপিত হয়েছে?

**শ্রী সরল দেব ঃ** নোটিশ চাই।

**শ্রী মান্নান হোসেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাইবেন কি, জেলায় জেলায় যে বুক ফেয়ারগুলি হয় সেগুলো কি সবই আপনার দপ্তরের উদ্যোগে হয়, না অন্য কোনও সংস্থা বা কোনও দপ্তরের উদ্যোগে হয় এবং সব জায়গাতেই কি আপনাকে আমন্ত্রণ জানানো হয়, নাকি আপনাকে বাদ দিয়ে করা হয়?

**শ্রী সরল দেব ঃ** ঘটনাটা তা নয়। মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি, সমস্ত জেলায় জেলায় এল.এল.এ.র উদ্যোগে হয় এবং বেসরকারি উদ্যোগেও হয়। যেগুলি এল.এল.এ.র উদ্যোগে হয় সরকারি প্রসুত সেখানে সবাই আমাকে যেতে বলেন যদিও সব জায়গায় যাওয়া সম্ভব হয়ে ওঠে না। তার মানে বাদ দেওয়ার প্রশ্ন ওঠে না।

**২৪-পরগনার গোসাবা থানার কেন্দুয়া জঙ্গলে পুলিশের সাথে জলদস্যুদের সংঘর্ষ**

***১৫৬। (অনুমোদিত প্রশ্ন নং *৪২২।) শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ১৯৮৯-র ডিসেম্বর মাসে দক্ষিণ ২৪-পরগনার গোসাবা থানার কেন্দুয়া নামক সংরক্ষিত জঙ্গলে পুলিশের সাথে জলদস্যুদের সংঘর্ষ হয়েছে;

(খ) হয়ে থাকলে, উক্ত সংঘর্ষের ফলে কয়জনের প্রাণহানি হয়েছে?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** (ক) হ্যাঁ।

(খ) উক্ত সংঘর্ষের ফলে চারজন জলদস্যু মারা গেছে।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি—জলদস্যুরা এদেশের না বাংলা দেশের, এ রকম কোনও খবর আপনার কাছে আছে?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** ব্যাপারটা হচ্ছে, এটা ডিরেক্টার জেনারেল এবং আই.জি. পুলিশের ব্যাপার। প্রশ্নটা আমার কাছে করা হয়েছিল, আমি ওঁদের কাছ থেকে রিপোর্ট নিয়ে আপনাদের জানিয়েছি, ডিটেলসের জন্য ওঁদের সঙ্গে যোগযোগ করতে হবে।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** যদিও প্রশ্নটা ছিল যে কতজনের প্রাণ হানি হয়েছে? প্রাণহানি ছাড়া আর কাউকে গ্রেপ্তার করা হয়েছে কি, হলে তার সংখ্যাটা কত?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** জলদস্যুদের কথাই এখানে বলা হয়েছে। ওরা একটা নৌকায় পালাবার চেষ্টা করেছিল, পুলিশ সেই নৌকা চেজ করে, এবং চেজ করার সময় নৌকাটা জলে ডুবে যায়, আশঙ্কা করা হচ্ছে যে বাঁচার সম্ভাবনা কম, অন্য কারও অ্যারেস্ট হওয়ার সংবাদ আমার কাছে নেই।

**শ্রী গণেশচন্দ্র মণ্ডল ঃ** আপনি বললেন যে, এই প্রশ্নটা আপনার দপ্তর সম্পর্কিত নয়। কিন্তু সুন্দরবন এলাকায় বন দপ্তরের যে সমস্ত কর্মচারী আছেন এবং যাঁরা ঐ অঞ্চলে মাছ এবং মধু সংগ্রহ করতে যান তাঁদের প্রাণ রক্ষার জন্য আপনার দপ্তর থেকে কি কি ব্যবস্থা করা হয়েছে?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** প্রথমেই বলা ভাল যে, ওদের সঙ্গে আমাদের বন দপ্তরের কর্মচারিদের কোনও সংঘর্ষ হয় নি। আমাদের যাঁরা কর্মচারী আছেন তাঁদের নিরাপত্তার ব্যবস্থা জোরদার করার জন্য আমরা টহলদারি কর্মীর সংখ্যা বাড়িয়েছি এবং অত্যাধুনিক আগ্নেয়াস্ত্র দিয়েছি ও যান বাহনের ব্যবস্থা করেছি। এর জন্য আমরা আরও কিছু কিছু সেক্টারের কাছে অনুমোদন চেয়েছি। বায়োস্ফিয়ার রিজার্ভ এর মধ্যে পড়ে। ব্যাপারটা যখন ধরা পড়েছে আমাদের ওপর আক্রমণ তেমন কিছু হয় নি। মধু যাঁরা সংগ্রহ করতে যান তাঁদের জন্য নিরাপত্তা ব্যবস্থা আছে তা আপনার আগে থেকেই জানানো হয়, মুখোস ইত্যাদি দেওয়া হয়, তাদের গতিবিধিও লক্ষ্য করা হয়, সম্প্রতি তাদের জীবন বিমাও করিয়ে দেওয়া হয়েছে। মধু সংগ্রহ করতে গিয়ে তাঁরা যাতে বাঘের ঘরে পৌছে না যান তার ব্যবস্থা আমরা করি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—এই যে জলদস্যুরা বার বার আক্রমণ করছে. ২৪ পরগনায় স্থলদস্যুও আছে, তাদের আক্রমণ আমরা প্রতিনিয়ত দেখতে

পাচ্ছি। এই জলদস্যুদের সঙ্গে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির যোগাযোগ আছে কি?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** জলদস্যুদের খবর আমাদের চেয়ে আপনারাই বেশি রাখেন।

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন ৪ জন জলদস্যুর প্রাণহানি ঘটেছে। তাদের নাম, ঠিকানা ইত্যাদি সম্বন্ধে ডিটেলস জানাবেন কি?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** প্রশ্নটা আমার কাছে যখন আসে আমি সঙ্গে সঙ্গে পুলিশ দপ্তরের সঙ্গে যোগাযোগ করি। এটা ডিরেক্টর জেনারেল এবং আই.জি. পুলিশের ব্যাপার। ওঁরা আমাকে যে রিপোর্ট দিয়েছেন আমি তা আপনাদের কাছে জানিয়েছি। ফর ফারদার ডিটেলস যদি কিছু জানতে চান পরে জানাতে পারি। বাট অ্যাট দি মোমেন্ট আমার কাছে আর কিছু খবর নেই। ৪ জন মারা গেছে, নৌকা চেজ করার সময়। এখনও আইডেন্টিফিকেশন এর সময় হয় নি।

[1-50—2-00 P.M.]

**শ্রী প্রবোধ পুরকায়েত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ঐ যে সংঘর্ষ হল জলদস্যুদের সঙ্গে সুন্দরবনের নদীতে এবং জঙ্গলে সেটা কি করে আপনার বাহিনীর সঙ্গে সংঘর্ষ হল, সংবাদ পেল কি করে?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** ওখানে আমাদের বাহিনী জোরদার টহলদারি করে এবং সব দিকে তাঁরা লক্ষ্য রাখেন, কারণ সুন্দরবনে শুধু নান্দনিক দিকই নয়, অনেক সম্পদও রয়েছে সেখানে। সে কারণে খবর পেয়ে, পুলিশের সঙ্গে যুক্ত হয়ে ওদের রুখবার চেষ্টা করি এবং পুলিশ সেখানে অ্যাকশন নেয়।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** বিষয়টা কাগজে প্রকাশিত হবার পর চারিদিকে মানুষের মনে আতঙ্ক এবং আগ্রহ বেড়ে গেছে। আপনি জলদস্যুর কথা বলেছেন, কিন্তু ওরা জলদস্যু নয়, ডাকাত। জলদস্যু বলতে বুঝি জলে যাদের সঙ্গে ফাইট হয়, কিন্তু তাদের কাছে কি ডকুমেন্ট ছিল যার ফলে গভর্নমেন্ট মনে করছেন তারা জলদস্যু? এ-ব্যাপারে আপনার কিছু জানা আছে কি না?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** বাংলা ভাষায় আমার যতটুকু জ্ঞান আছে তাতে জলদস্যু এবং ডাকাতের মধ্যে সামান্যই তফাত আছে। পর্তুগিজ আমল থেকে জলদস্যুর কথা শুনে আসছি, কিন্তু জলদস্যুরা স্থলে আসে কিনা এবং এলেও কতদিন থাকে সে-ব্যাপারে জবাব দেওয়া আমার পক্ষে সম্ভব নয়। আমি বলেছিলাম, সংবাদ পেয়ে ওদের রুখবার চেষ্টা করা হয় এবং তখন সংঘর্ষ হয়। ডিটেলস জানতে হলে নোটিশ দেবেন, কারণ এটা পুলিশের কাজ, তাদের কাছে কি খবর আছে সেটা জেনে জানিয়ে দিতে পারব।

**পাঠাগারের সংখ্যা**

***১৫৮। (অনুমোদিত প্রশ্ন নং *১০৩০।) শ্রী সুশান্ত ঘোষ ঃ** জনশিক্ষা প্রসার (গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সারা রাজ্যে কতগুলি সরকারি গ্রামীণ পাঠাগার ১৯৮৯-৯০ সালের আর্থিক বৎসরে তৈরি করা হয়েছে; এবং

(খ) তার মধ্যে মেদিনীপুর জেলায় কয়টি?

**শ্রী সরল দেব ঃ** (ক) ১৯৮৯-৯০ আর্থিক বছরে কোনও অতিরিক্ত সরকারি গ্রামীণ পাঠাগার তৈরি হয়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী সুশান্ত ঘোষ ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, বর্তমান আর্থিক বছরে গ্রামীণ পাঠাগার তৈরি করবার কোনও পরিকল্পনা আপনার দপ্তর থেকে করা হয়েছে কিনা?

**শ্রী সরল দেব ঃ** আগেই বলেছি যে, এই বছর বাজেটের পর আমরা এই হাউসে বলব এই সম্পর্কে সরকারের কি পরিকল্পনা আছে, কিন্তু সেটা আজ বলা সম্ভব নয়।

**শ্রী সুশান্ত ঘোষ ঃ** এ-সম্পর্কে কতগুলি প্রস্তাব আপনার দপ্তরে এসেছে এবং তারমধ্যে মেদিনীপুর জেলা থেকে কতগুলি?

**শ্রী সরল দেব ঃ** এরজন্য নোটিশ চাই।

**শ্রী মলিন ঘোষ ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, মেদিনীপুর এবং হুগলি থেকে লোকাল লাইব্রেরি অথরিটি যে সুপারিশগুলি পাঠিয়েছেন সে-সম্পর্কে কি ব্যবস্থা নিচ্ছেন।

**শ্রী সরল দেব ঃ** এই ধরনের কোনও সুপারিশ আসেনি।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** বর্তমান আর্থিক বছরে কিছু গ্রামীণ পাঠাগার তৈরি করবেন বলেছেন। আপনি কী নীতির ভিত্তিতে এগুলো করবেন; যেসব গ্রাম পঞ্চায়েতের আদৌ কোনও পাঠাগার নেই সেখানে অগ্রাধিকার দেবেন কি না; এবং তারজন্য অষ্টম পরিকল্পনার আগামী পাঁচ বছরের জন্য কোনও পরিকল্পনা গ্রহণ করেছেন কি না?

**শ্রী সরল দেব ঃ** স্বভাবতই অষ্টম পরিকল্পনায় আমাদের লক্ষ্য হচ্ছে, যেসব গ্রাম পঞ্চায়েতে পাঠাগার নেই সেখানে সেটা আগে করা।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের বক্তব্যে হতাশার ছবি দেখতে পাচ্ছি। গত আর্থিক বছরে পশ্চিমবঙ্গ সমেত মেদিনীপুরে একটাও সরকারি গ্রন্থাগার তৈরি করতে পারেননি। আমার প্রশ্ন হচ্ছে এর অন্যতম কারণ কি এই বিষয়ে মন্ত্রিসভার কারও সহযোগিতা পান নি?

**শ্রী সরল দেব ঃ** মাননীয় সদস্যের এই প্রশ্ন ওঠে না। তার কারণ হল গত আর্থিক বছরে আমার যে বাজেট বরাদ্দ ছিল তাতে আমার কাছে যে প্রস্তাব এসেছে তা হল ১১৪টি প্রাইমারি লাইব্রেরিকে আপগ্রেড করতে হবে। আমার যে টাকা বরাদ্দ ছিল সেটা আপগ্রেডের পক্ষে যথেষ্ট নয়। এখানে হতাশার কোনও প্রশ্ন ওঠে না, যেগুলি আছে সেইগুলি আমরা আপগ্রেড করার চেষ্টা করছি।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে জেলার স্তরে পরিকল্পনা গ্রহণ করবেন। স্যার, এখনও পর্যন্ত এমন অনেক ব্লক আছে যে ব্লকে এখনও পর্যন্ত গ্রন্থাগার নেই। যে সমস্ত ব্লকে গ্রন্থাগার নেই সেখানে গ্রন্থাগার তৈরি করার কোনও পরিকল্পনা আপনার আছে কি?

**শ্রী সরল দেব ঃ** এই মাত্র যে কথা বললেন মাননীয় সদস্য হয়ত শোনেন নি। আমি বলেছি যে সমস্ত ব্লকে বা পঞ্চায়েতে লাইব্রেরি নেই লোকাল লাইব্রেরি অথরিটির থেকে সুপারিশ আসে। লোকাল লাইব্রেরি অথরিটি একটা অটোনমাস বডি, তাকে আমরা রাইটার্স বিল্ডিংসে বসে ডিফেক্ট করতে পারি না। তারা একটা গণতান্ত্রিক প্রতিষ্ঠান তাই তাঁরাই মূল সুপারিশ করেন। সেই সুপারিশ অনুযায়ী যেটা গ্রহণ করা হবে সেটা সমস্ত জেলাকে জানিয়ে দেওয়া হয়।

**শ্রী প্রবোধ পুরকায়েত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, যে সমস্ত ব্লকে বা গ্রাম পঞ্চায়েতে লাইব্রেরি নেই সেই ব্যাপারে কোনও প্রস্তাব এলে আপনি গ্রহণ করবেন। অর্থাৎ আপনি যেটা বললেন যে লোকাল লাইব্রেরি অথরিটি যদি প্রপোজাল দেয়, তাহলে আপনি বিবেচনা করবেন। কোনও জায়গায় বিধানসভার সদস্য যদি আপনাকে কোনও প্রস্তাব দেয় তাহলে আপনি সেটা বিবেচনা করবেন কি? সদস্যদের প্রপোজাল পাঠাবার অথরিটি আছে কিনা এবং আপনি সেটা নিজে বিবেচনা করতে পারেন কিনা জানাবেন কি?

**শ্রী সরল দেব ঃ** আপনারা পাঠিয়ে দেবেন, আমি আবার সেটা লোকাল লাইব্রেরি অথরিটির কাছে পাঠিয়ে দেব। আইনে যে প্রভিশন আছে সেই ভাবেই হবে।

**রাজ্যে বন্টিত বাস্তু জমির পরিমাণ**

***১৭০।** (অনুমোদিত প্রশ্ন নং *১২২১।) **শ্রী অমিয় পাত্র ঃ** ভূমি ও ভূমিসংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ১৯৮৯-৯০ সালের ফেব্রুয়ারি মাস পর্যন্ত রাজ্যে কতজনকে বাস্তু জমি দেওয়া হয়েছে; এবং

(খ) তন্মধ্যে কতজন (১) তফসিলি সম্প্রদায়ভুক্ত, (২) তফসিলি উপজাতি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** (ক) ২,৪৮,৯৮৪ জন।

(খ) (১) ১,০৫,১২৮ জন।

(২) ৪৭,৬৯৩ জন।

**শ্রী রামপদ মান্ডি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে তফসিলি জাতি এবং উপজাতিদের জন্য বাস্তু রেকর্ডের ব্যাপার চলছে সেটা কোনও সময় সীমা বাঁধা আছে কি, নাকি এর কনটিনিউশন চলবে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** ব্যাপারটা একটু শুনুন। ১৯৭৬ সালে এই আইনটা ছিল, তখন সেটা কার্যকর হয়নি। তাতে যেটা আছে তা হচ্ছে সেই সময় জুলাই মাস থেকে যেখানে বাস করছে সে যদি ক্ষেতমজুর হয়, সে যদি আর্টিজান হয়, সে যদি কোনও মজুর তাহলে যেখানে সে বাস করছে সেটা সরকারের জমি হোক বা অন্য কোনও মালিকের হোক সেই জমিটার ৮ ডেসিম্যাল পর্যন্ত ধরে নিতে হবে ইট ইজ ড্রিমড টু বি ভেস্টেড।

[2-00—2-10 P.M.]

সেটা রেকর্ড করাতে যেটা মুশকিল তা হচ্ছে এটা আপনাদের সকলেরই করতে হবে। এই রকম, যাদের রেকর্ড যদি দেখা যায় বাকি আছে তাহলে তা আপনাদেরই করিয়ে নিতে হবে—যারা এলিজিবল্ তাদের রেকর্ডটা করিয়ে নিতে হবে। যে সমস্ত জেলায় এই ব্যাপারে উদ্যোগ নিয়েছে তাদের বেশি হয়েছে, আর যারা তেমন উদ্যোগ নেয় নি তাদের হয়নি। আবার এটা দেখতে হবে যে, যারা ঐ সময় থেকে বাস করছে তাদের ক্ষেত্রেই এটা করা যাবে, নতুন করে নয়। এই ব্যাপারে কাজ হবে আপনাদের, পঞ্চায়েতের। এখানে অনেকেই বলেন বর্গাদারদের সম্বন্ধে। এটা আগেকার আমলে যখন হত না—এখন কত লেফট্ আউট তা বলতে পারব না। তবে বিভিন্ন সংগঠনের এখন কাজ হবে যে এই রকম যারা সত্যিকারেরই এলিজিবল্ বা যারা বাদ গেছে তাদের দরখাস্ত আমার কাছে পাঠিয়ে দেওয়া হোক, তাহলে সুবিধা হয়।

## Starred Questions

(to which written answers were laid on the table)

### উলুবেড়িয়া শ্যামপুরের বেলাড়ী অঞ্চলে হরিণ পার্ক নির্মাণের পরিকল্পনা

*৩০৮। (অনুমোদিত প্রশ্ন নং *৫৫।) **শ্রী অমর ব্যানার্জি ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি, উলুবেড়িয়া দক্ষিণ কেন্দ্রের অধীন শ্যামপুরের বেলাড়ী অঞ্চলে হরিণ পার্ক করার কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি না?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

না।

### বিহার রাজ্যের সাথে সীমানা নিয়ে বিরোধ

*৩০৯। (অনুমোদিত প্রশ্ন নং *৪২৪।) **শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** ভূমি ও ভূমি সংস্কার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, গঙ্গা নদীর প্রবাহ পথ পরিবর্তনের ফলে বিহার রাজ্যের সাথে

পশ্চিমবঙ্গের মালদহ জেলার সীমানা নিয়ে কোনও বিরোধ দেখা দিয়েছে; এবং

(খ) সত্য হলে, মালদহ জেলার মানিকচক থানার কয়েকটি গ্রামের উপর বিহার সরকারের দাবি এবং সে বিষয়ে বিহারের রাজমহল জেলা কতৃপক্ষের সাথে মালদহ জেলা প্রশাসনের কোনও আলোচনা হয়েছে কি না?

**ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এরূপ মতপার্থক্য দেখা দিয়েছে।

(খ) হ্যাঁ। এ-বিষয়ে প্রধাণত আইন শৃঙ্খলা রক্ষার পরিপ্রেক্ষিতে উভয় জেলার কর্তৃপক্ষের মধ্যে গত ২০-১২-৮৯ তারিখে রাজমহল জেলা শাসকের অফিসে আলোচনা হয়েছে।

**গ্রন্থ মেলায় স্টল বন্টন**

*৩১০। (অনুমোদিত প্রশ্ন নং *২৮২।) **শ্রী অশোক ঘোষ ঃ** জনশিক্ষা প্রসার (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রবীন্দ্রসদনের বিপরীত ময়দানে অনুষ্ঠিত রাজ্য সরকারের গ্রন্থ মেলায় মোট কতজন প্রকাশককে স্টল বন্টন করা হয়েছিল;

(খ) মোট কত টাকা রাজ্য সরকারের আয় হয়েছিল; এবং

(গ) স্টল বন্টন নিয়ে কোনও অভিযোগ সরকারের গোচরে আছে কি না?

**জনশিক্ষা প্রসার (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৯-৯০ সালের পশ্চিমবঙ্গ গ্রন্থাগার মোট ২২০ জন প্রকাশক, পুস্তক বিক্রেতা ও সংস্থাকে স্টল বন্টন করা হয়েছিল।

(খ) গ্রন্থামেলা থেকে সরকারের আয়ের কোনও প্রশ্ন ওঠে না।

(গ) না।

**অলচিকি হরফে সাঁওতালী ভাষায় স্বাক্ষর দানের পরিকল্পনা**

*৩১১। (অনুমোদিত প্রশ্ন নং *৭২৬।) **শ্রী রামপদ মান্ডি ঃ** জনশিক্ষা প্রসার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় স্বাক্ষর দানের ব্যবস্থা প্রথাবহির্ভূত জনশিক্ষার মাধ্যমে করার কোনও পরিকল্পনা নেওয়া হয়েছি কি না?

**জনশিক্ষা প্রসার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

বিষয়টি পরীক্ষাধীন আছে।

### Opening of new Courts

***312.** (Admitted question No. *774.) **Shri Sultan Ahmed :** Will the Minister-in-charge of the Judical Department be pleased to State—

(a) How many new Courts will be opened during the financial year 1990-91 for prompt disposal of the pending cases;

(b) How many Judges|Munsief|Magistrates|Subdivisional Judicial Magistrates to be appointed ; and

(c) If so, how money will be provided by the State Government for the purpose?

**Minister-in-Charge of Judicial Department :**

(a) Creation of 3 Courts of Assistant District Judge, 3 Courts of Judicial Magistrate and 6 Courts of Munsief as recommended by the High Court, Calcutta is under consideration.

(b) Twelve posts of presiding Officers will be created as mentioned above.

(c) It is not possible to commit how much funds may be made available because the grant under Upgradation Scheme is considered by the Govt. of India.

### রাজ্যে মুক্ত চিড়িয়াখানা স্থাপনের পরিকল্পনা

*৩১৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৮৮।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** পরিবেশ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্ব জানাবেন কি—

(ক) রাজ্য সরকার মুক্ত চিড়িয়াখানা স্থাপনের কোনও সিদ্ধান্ত গ্রহণ করেছেন কিনা; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে কোথায় নির্মিত হবে বলে আশা করা যায়?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রস্তাবটি কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনাধীন আছে।

(খ) সোনারপুর থানার অন্তর্গত ভগবানপুর মৌজায় ৩২৫ একরে উক্ত চিড়িয়াখানা স্থাপন করার প্রস্তাবটি বিবেচনাধীন।

### অনুমোদিত মাদ্রাসার সংখ্যা

*৩১৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৯৩।) **শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** জনশিক্ষা

প্রসার (মাদ্রাসা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৮-৮৯ ও ১৯৮৯-৯০ সালে পশ্চিমবঙ্গে কতগুলি সিনিয়র মাদ্রাসা ও হাই মাদ্রাসা অনুমোদন লাভ করেছে; এবং

(খ) ১৯৯০-৯১ সালে নতুন কোনও সিনিয়র ও হাই মাদ্রাসা অনুমোদনের পরিকল্পনা সরকারের আছে কি না?

**জনশিক্ষা প্রসার (মাদ্রাসা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ঐ দুই সালে ঐ ধরনের কোনও মাদ্রাসা অনুমোদন লাভ করে নাই।

(খ) এ সম্পর্কে এখনই কিছু করা সম্ভব নহে।

**রাজ্যে গ্রন্থাগারের সংখ্যা**

***৩১৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৬৯।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** জনশিক্ষা প্রসার (গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, ১৯৮৭-৮৮ এবং ১৯৮৮-৮৯ আর্থিক বৎসরে রাজ্যে সরকার কর্তৃক কয়টি গ্রন্থাগার স্থাপিত হয়েছে?

**জনশিক্ষা প্রসার (গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী ঃ**

১৯৮৭-৮৮ সালে কোনও গ্রন্থাগার স্থাপিত হয় নাই।

১৯৮৮-৮৯ সালে পুরুলিয়া অযোধ্যা পাহাড়ে সরকারি সাহায্যে গ্রন্থাগার স্থাপনের জন্য গৃহনির্মাণ বাবদ অর্থ সংগ্রহ করা হইয়াছে। কাজটি সম্পন্ন হওয়ার শেষ পর্যায়ে উপনীত হওয়া গেছে।

**পশ্চিমবঙ্গে সরকারি ও বে-সরকারি গ্রন্থাগারের সংখ্যা**

***৩১৭।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৯৫।) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** জনশিক্ষা প্রসার (গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, বর্তমানে পশ্চিমবাংলায় কতগুলি সরকারি ও বে-সরকারি গ্রন্থাগার আছে?

**জনশিক্ষা প্রসার (গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী ঃ**

৯টি সরকারি গ্রন্থাগার ও ২৪৯৯টি সরকার ঘোষিত সাহায্যপ্রাপ্ত বে-সরকারি গ্রন্থাগার আছে।

**মুর্শিদাবাদে রঘুনাথগঞ্জ ১নং ব্লকে বনসৃজন প্রকল্পে ব্যয়িত অর্থ**

***৩১৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১৮১৯।) **শ্রী হাবিবুর রহমান ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার রঘুনাথগঞ্জ ১নং ব্লকে ১৯৮৮-৮৯ ও ১৯৮৯-৯০ সালে বনসৃজন

প্রকল্পে কত টাকা ব্যয় করা হয়েছে;

(খ) উক্ত প্রকল্পে ঐ বর্ষগুলিতে কোন গ্রাম পঞ্চায়েতের মাধ্যমে বৃক্ষ রোপণ করা হয়েছিল; এবং

(গ) তন্মধ্যে এখন কতগুলি বৃক্ষ জীবিত ও সতেজ আছে?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রঘুনাথগঞ্জ ১নং ব্লক ঃ-

| | |
|---|---|
| ১৯৮৮-৮৯ ঃ পূর্ববর্তী বনসৃজনের রক্ষণাবেক্ষণ বাবদ ব্যয়— | ৭০,৬৯৮ টাকা |
| ১৯৮৯-৯০ পূর্ববর্তী বনসৃজনের রক্ষণাবেক্ষণ বাবদ ব্যয়— | ৪৬,২৯৬ টাকা |
| এবং ১৯৯০-৯১ সালের বনসৃজনের জন্য প্রারম্ভিক কাজ বাবদ ব্যয় হয়— | ১২,৬০০ টাকা |
| মোট | ১,২৯,৫৯৪ টাকা |

রঘুনাথগঞ্জ ২নং ব্লকে উক্ত বর্ষগুলিতে কোনও কাজ ও খরচ হয়নি।

(খ) ১৯৮৮-৮৯ সালে কোনও চারা তৈরি বা বন্টন করা হয়নি। ১৯৮৯-৯০ সালে নিম্নলিখিত গ্রাম পঞ্চায়েতগুলিকে সরকার নির্ধারিত মূল্যে চারা গাছ বিক্রয় করা হয়েছিল—

(১) রঘুনাথগঞ্জ ১নং পঞ্চায়েত সমিতির অন্তর্গত ঃ-

| | | |
|---|---|---|
| জামুরিয়া গ্রাম পঞ্চায়েত | — | ৯০০০ টি চারা |
| জুরুর গ্রাম পঞ্চায়েত | — | ৮০০০ " " |
| কানুপুর গ্রাম পঞ্চায়েত | — | ২৫০০ " " |
| মির্জাপুর গ্রাম পঞ্চায়েত | — | ৭০০০ " " |
| মোট | | ২৬,৫০০ টি চারা |

(২) রঘুনাথগঞ্জ ২নং পঞ্চায়েত সমিতির অন্তর্গত এলাকায় কোনও চারাগাছ তৈয়ারি ও বন্টন করা হয়নি।

(গ) ১৯৮৯-৯০ আর্থিক বছরে রোপিত গাছের নমুনা সমীক্ষা করার সময় এখনও হয়নি বলে এ সম্বন্ধে সঠিক তথ্য দেওয়া যাচ্ছে না।

### লোক আদালত

***৩১৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১৪৫০।) **শ্রী শীশ মহাম্মদ ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের কোন কোন জেলায় লোক আদালত প্রতিষ্ঠা করা হয়েছে;

(খ) ১৯৯০-৯১ আর্থিক বৎসরে আর কোনও নতুন লোক আদালত খোলার পরিকল্পনা আছে কি না;.

(গ) থাকলে কোন কোন জেলায় খোলা হবে; এবং

(ঘ) লোক আদালত মারফত এ পর্যন্ত কতগুলি মামলার নিষ্পত্তি হয়েছে?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) যেহেতু লোক আদালত কোনও বিধিবদ্ধ আদালত নয় তাই কোনও জেলায় লোক আদালত প্রতিষ্ঠার প্রশ্ন ওঠে না। তবে এ পর্যন্ত পশ্চিমবঙ্গের প্রতিটি জেলাতেই অন্তত একটি করে লোক আদালত অনুষ্ঠিত হয়েছে।

(খ) ১৯৯০-৯১ আর্থিক বৎসরেও সাধ্যানুযায়ী লোক আদালতের অনুষ্ঠান হবে

(গ) ঠিক এখনই নির্দিষ্ট উত্তর দেওয়া সম্ভব নয়।

(ঘ) এ পর্যন্ত ১৫২৩ টি মোটর দুর্ঘটনাজনিত মামলার আপোষ মীমাংসা সম্ভব হয়েছে।

**সুন্দরবনের বিভিন্ন গ্রামে বাঘের অনুপ্রবেশ**

*৩২১। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৩।) **শ্রী সুভাষ নস্কর ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ইহা কি সত্য যে,—সুন্দরবনে বাঘ গণনার সময়ে ব্যাঘ্রকুলকে খুব বেশি পরিমাণ উত্যক্ত করার ফলে জঙ্গল থেকে বাঘ প্রায়ই লোকালয়ে ঢুকে পড়ছে;

(খ) সত্য না হলে কি কারণে সম্প্রতি সুন্দরবনের বিভিন্ন গ্রামে বাঘ ঢুকে পড়ছে; এবং

(গ) বাঘের আক্রমণের হাত থেকে সুন্দরবনের জঙ্গল সংলগ্ন গ্রামগুলিকে রক্ষার জন্য কী ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) সুন্দরবনে জঙ্গল সংলগ্ন গ্রামে বাঘের অনুপ্রবেশ কোনও নতুন ঘটনা নয়। এবারেও তার ব্যতিক্রম হয় নি। সুন্দরবনের বাঘ স্বভাবতই বিচরণশীল প্রাণি এবং বিশেষ এলাকাভুক্ত নয়। বিচরণের পথে মাঝে মাঝে গ্রামে ঢুকে পড়ে।

(গ) (১) পাহারা জোরদার করে লোকালয়ে বাঘের ঢোকা বন্ধ করার চেষ্টা করা হয়।

(২) বিশেষ বিশেষ ক্ষেত্রে বৈদ্যুতিক তারের বেড়া খাটানো হয়।

(৩) গত বৎসর হইতে পর্যায়ক্রমে জঙ্গলের ধারে গরাণ ছিটার বেড়া দেবার কাজ

আরম্ভ হইয়াছে।

(৪) বাঘের বাসস্থানের উন্নতি ঘটানো হচ্ছে এবং প্রয়োজনে জঙ্গলে বন্যশূকর ছাড়িয়া বাঘের খাদ্য বৃদ্ধি ঘটানো হইতেছে।

(৫) জেলে, কাঠুরিয়া এবং মধুসংগ্রহকারিদের মাটির মূর্তিগুলি বৈদ্যুতিক তার সংলগ্ন করিয়া জঙ্গলে রাখিয়া দেওয়া হইতেছে। যাহাতে বাঘ ঐ মূর্তিগুলি আক্রমণ করিলে বৈদ্যুতিক শক লাগিয়া উহা ছাড়িয়া দেয় এবং মানুষকে আক্রমণ করিতে ক্রমশ ভীত ও নিরুৎসাহী হইয়া পড়ে।

(৬) প্রয়োজনে ঘুম পাড়ানী ঔষধ প্রয়োগ করে বাঘ ধরে জঙ্গলে ছেড়ে দেওয়া হয়।

### কৃষি জমিকে বালিখাদ ইত্যাদির কাজের ব্যবহার

*৩২২। (অনুমোদিত প্রশ্ন নং *১২৭৪।) **শ্রী সুমন্তকুমার হীরা** ঃ ভূমি ও ভূমিসংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, ইহা কি সত্য যে,—রাজ্যের কিছু অসাধু ব্যবসায়ী কৃষি জমিকে বালিখাদ, ইঁটভাটা ও টালি খোলার কাজে ব্যবহার করছে?

**ভূমি ও ভূমিসংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এরূপ কিছু কিছু ঘটনা সরকারের নজরে এসেছে এবং সেক্ষেত্রে যথাযোগ্য ব্যবস্থাও নেওয়া হয়েছে। কৃষি জমিতে ইঁটভাটা ইত্যাদি খোলার বিরুদ্ধে সরকারি নিষেধাজ্ঞা আছে।

### মেদিনীপুর ও বোম্বাই রোডের ধারে লাগানো গাছ কেটে ফেলার ঘটনা

*৩২৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৭৩।) **শ্রী পুলিন বেরা** ঃ বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মেদিনীপুর রোড সহ বোম্বাই রোডের ধারে লাগানো গাছগুলিকে নির্মমভাবে কেটে নেওয়া হচ্ছে;

(খ) সত্য হলে, উক্ত কারণে কোনওরূপ ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি না; এবং

(গ) ঐ গাছগুলির রক্ষণাবেক্ষণের ভার কাদের উপর দেওয়া আছে?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আংশিক সত্য।

(খ) হ্যাঁ।

(গ) কতগুলি এলাকায় রক্ষণাবেক্ষণের দায়িত্ব পঞ্চায়েতের উপর ন্যস্ত করা হয়েছে এবং কোনও কোনও এলাকায় এই দায়িত্ব বন বিভাগের উপর রয়েছে।

**ভূমি সংস্কার তৃতীয় সংশোধনীর পর রাজ্যে সরকারের হাতে বিলিযোগ্য জমির পরিমাণ**

***৩২৪।** (অনুমোদিত প্রশ্ন নং *১২৯৬।) **শ্রী সূর্য চক্রবর্তী ঃ** ভূমি ও ভূমি সংস্কার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ভূমি সংস্কার আইনের তৃতীয় সংশাধনীর পর রাজ্যে বিলিযোগ্য কতজমি রাজ্য সরকারের হাতে ন্যস্ত হওয়ার সম্ভবনা আছে; এবং

(খ) উক্ত বিলির উদ্যোগ গ্রহণ করা হয়েছিল কি না?

**ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৭এ ধারামতে রিটার্ন দেওয়ার তারিখ ৩০-৪-৯০ পর্যন্ত বাড়ানো হয়েছে। ঐ তারিখের পর রিটার্নগুলি বিচার এবং ন্যাসযোগ্য জমি ন্যস্ত করার কাজ অবিলম্বে হাতে নেওয়া হবে। তার পূর্বে সম্ভাব্য সযোগ্য জমির পরিমাণ সম্বন্ধে কোনও দৃঢ় ধারণা করা সম্ভব নয়।

(খ) জমি ন্যাস্তের সঙ্গে সঙ্গে বিলির ব্যবস্থা করা হবে।

**সুন্দরবনের লোকালয়ে বাঘের অনুপ্রবেশ**

***৩২৬।** (অনুমোদিত প্রশ্ন নং *২৩৫।) **শ্রী সুভাষ নস্কর ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৭৯-৮৯ সাল পর্যন্ত কত বার সুন্দরবনের লোকালয়ের মধ্যে বাঘের অনুপ্রবেশ ঘটেছে;

(খ) উক্ত অনুপ্রবেশের ফলে বাঘের আক্রমণে কতজন প্রাণ হারিয়েছেন; এবং

(গ) লোকালয়ে অনুপ্রবেশের ফলে এবং আক্রমণে অথবা ক্ষয়ক্ষতিতে অতিষ্ঠ হয়ে সুন্দরবনবাসীরা বাঘ মেরে ফেলতে বাধ্য হয়েছেন এমন কতগুলি ঘটনা আছে?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৪৪ বার বাঘের অনুপ্রবেশ ঘটেছে।

(খ) ৩ জন প্রাণ হারিয়েছেন।

(গ) ৬ টি ঘটনা ঘটিয়াছে।

**পশ্চিমবঙ্গে বয়স্ক শিক্ষা কেন্দ্র**

***৩২৭।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫৮৯।) **ডাঃ মানস ভুঁইয়া ঃ** জনশিক্ষা প্রসার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে কত সংখ্যক বয়স্ক শিক্ষা কেন্দ্র আছে;

(খ) কত সংখ্যক ছাত্র-ছাত্রী এতে উপকৃত হচ্ছেন;

(গ) কত সংখ্যক শিক্ষক-শিক্ষিকা এই শিক্ষা কেন্দ্রের সঙ্গে যুক্ত আছেন;

(ঘ) উক্ত শিক্ষা কেন্দ্রের সঙ্গে যুক্ত কত সংখ্যক সুপারভাইজার রয়েছেন; এবং

(ঙ) সুপারভাইজারদের সংশোধিত বেতনহার চালু করার জন্য সরকার চিন্তাভাবনা করছেন কি না?

**জনশিক্ষা প্রসার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৭২৩৪ টি।

(খ) ৫,৯৫,৬৭৭ জন।

(গ) ১৭২৩৪ জন স্বেচ্ছাসেবী প্রশিক্ষক প্রশিক্ষিকা আছেন। এই কেন্দ্রের সঙ্গে যে সমস্ত স্বেচ্ছাসেবক যুক্ত আছেন তাহাদের শিক্ষক শিক্ষিকা বলে না।

(ঘ) ৩২৬ জন।

(ঙ) বিষয়টি মহামান্য আদালতের বিচারাধীন।

## মহিলা গ্রন্থাগার স্থাপনের পরিকল্পনা

*৩২৮। (অনুমোদিত প্রশ্ন নং *৭২৭।) **শ্রী রামপদ মান্ডি ঃ** জনশিক্ষা প্রসার (গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, ইহা কি সত্য যে, মহিলাদের দ্বারা পরিচালিত মহিলাদের জন্য আলাদা গ্রন্থাগার স্থাপনের কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি না?

**জনশিক্ষা প্রসার (গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী ঃ**

এরূপ কোনও পরিকল্পনা নাই।

## উত্তরপাড়া জয়কৃষ্ণ গ্রন্থাগার

*৩৩১। (অনুমোদিত প্রশ্ন নং *১৩১৫।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** বন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উত্তরপাড়া জয়কৃষ্ণ সাধারণ গ্রন্থাগারে বন বিভাগের উদ্যান ও কানন শাখার পক্ষ থেকে কোনও কার্যক্রম গ্রহণ করা হয়েছিল কি না;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে কবে নাগাত করা হয়েছিল; এবং

(গ) বর্তমানে তা কি অবস্থায় আছে?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ১৯৮৩-৮৪ সালে।

(গ) বর্তমানে বন দপ্তরের পক্ষ থেকেই রক্ষণাবেক্ষণ করা হচ্ছে।

**পঞ্চায়েত কর আদায়কারীদের তৃতীয় শ্রেণী সরকারি কর্মচারী হিসাবে গণ্যকরণ**

*৩৩২। (অনুমোদিত প্রশ্ন নং *১৫০৮।) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পঞ্চায়েত কর আদায়কারিদের তৃতীয় শ্রেণী সরকারি কর্মচারীরূপে গণ্য করার কথা সরকার বিবেচনা করিতেছেন কি না; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, কতদিনে উক্ত পরিকল্পনাটি বাস্তবায়িত হইবে বলিয়া আশা করা যায়?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে পঞ্চায়েত কর আদায়কারীদের ৩য় শ্রেণীর সরকারি রূপে গণ্য করার কথা সরকার বিবেচনা করছেন না।

(খ) প্রশ্ন ওঠে না।

**পশ্চিমবঙ্গে অরণ্যাবৃত জমির পরিমাণ**

*৩৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৭৫।) **শ্রী পুলিন বেরা ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের আয়তনের কত অংশ বর্তমানে অরণ্যাবৃত আছে;

(খ) ১৯৭৭ হইতে ১৯৯০ সাল পর্যন্ত কত অংশে নতুন বন সৃষ্টি করা হয়েছে;

(গ) এর জন্য মোট কত টাকা খরচ করা হয়েছে;

(ঘ) ১৯৯০-৯১ আর্থিক বছরে নতুন বনভূমি তৈরি করার জন্য কত লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছে; এবং

(ঙ) এর জন্য মোট কত টাকা খরচ করা হবে বলে আশা করা যায়?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মোট আয়তনের ১৩.৪ শতাংশ।

| | |
|---|---|
| (খ) বনাঞ্চলের ভিতরে—পশ্চিমবঙ্গের মোট আয়তনের— | ১.৯৮ শতাংশ |
| বনাঞ্চলের বাইরে—পশ্চিমবঙ্গের মোট আয়তনের— | ৩.৬৯ শতাংশ |
| মোট | ৫.৬৭ শতাংশ |

(গ) ১৪০ কোটি ১৮ লক্ষ টাকা।

| | | |
|---|---|---|
| (ঘ) বনাঞ্চলের ভিতরে | — | ১৫,৭১৪ হেক্টর। |
| বনাঞ্চলের বাহিরে | — | ৪৬,৭৩৬ হেক্টর। |
| মোট | — | ৬২,৪৫০ হেক্টর। |

(ঙ) আনুমানিক ২৩ কোটি ৮৪ লক্ষ টাকা।

**অনুমোদনপ্রাপ্ত বয়স্ক শিক্ষাকেন্দ্রের সংখ্যা**

***৩৩৪।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৬৩।) **শ্রী অমর ব্যানার্জি ঃ** জনশিক্ষা প্রসার বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে কতগুলি বয়স্ক শিক্ষা কেন্দ্রকে ১৯৯০ সালের ১লা জানুয়ারি পর্যন্ত অনুমোদন দেওয়া হয়েছে;

(খ) এই কেন্দ্রগুলি চালাতে গত আর্থিক বছরে কত টাকা খরচ হয়েছে; এবং

(গ) হাওড়া জেলায় এরূপ বয়স্ক শিক্ষাকেন্দ্রের সংখ্যা কত?

**জনশিক্ষা প্রসার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯০ সালের ১লা জানুয়ারি পর্যন্ত ২৩,৮১০ টি বয়স্ক শিক্ষা কেন্দ্রের অনুমোদন দেওয়া হয়েছে।

(খ) অনুমোদিত বয়স্ক শিক্ষা কেন্দ্রগুলির মধ্যে গত আর্থিক বছরে ১৯৭৪১টি কেন্দ্র চালু করা সম্ভব হয়েছিল এবং ঐ বাবদ উক্ত সময়ে খরচ হয়েছে ৫৪৮ লক্ষ টাকা।

(গ) হাওড়া জেলায় অনুমোদিত কেন্দ্রের সংখ্যা ১২৩১টি। তন্মধ্যে ১৪২টি কেন্দ্র চালু করা সম্ভব হয়েছে।

**অসেচ এলাকা ঘোষণার সরকারি পরিকল্পনা**

***৩৩৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৭২০।) **শ্রী রামপদ মান্ডি ঃ** ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সেচ এলাকা হিসাবে ঘোষিত অথচ একেবারে কোনও সেচ পায়নি, এমন থানাকে বা এলাকাকে অসেচ এলাকা ঘোষণা করার কোনও পরিকল্পনা রাজ্য সরকার লইয়াছেন কি;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, তবে কতগুলি থানা বা এলাকা অসেচ এলাকা ঘোষিত হইয়াছে; এবং

(গ) তন্মধ্যে বাঁকুড়া জেলায় কয়টি?

**ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিষয়টি আলোচনাধীন আছে।

(খ) এখনও এরূপ ঘোষণা হয়নি।

(গ) প্রশ্ন ওঠে না।

**সুন্দরবনে বাঘ গণনার পদ্ধতি**

*৩৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৪।) **শ্রী সুভাষ নস্কর ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) কি পদ্ধতিতে সুন্দরবনের জঙ্গলে বাঘ গণনার কাজ করা হয়ে থাকে; এবং

(খ) বাঘ গণনার সময় কর্মীদের কোনও বিপদের সম্মুখীন হতে হয় কি না?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সুন্দরবনের জঙ্গলকে নদীনালার অবস্থান অনুযায়ী অনেকগুলি কপার্টমেন্টে ভাগ করা হয় এবং প্রতি কপার্টমেন্টের নদী তীরস্থ বালুভূমিতে বাঘের পিছনের বাঁ পায়ের ছাপ সংগ্রহ করে তাহার ভিত্তি করে বাঘ গণনা করা হয়ে থাকে। ইহাই অন্যতম বৈজ্ঞানিক পদ্ধতি।

(খ) সুন্দরবনে কাজ করা এবং তদুপরি বাঘ গণনা করার কাজ বিপদমুক্ত নয়, তবে বিভিন্ন রকমের আত্মরক্ষার ব্যবস্থা গ্রহণ করা হয়।

**ন্যায় পঞ্চায়েত গঠনের পরিকল্পনা**

*৩৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *৮৫৩।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি, ১৯৯০-৯১ আর্থিক বৎসরের ন্যায় পঞ্চায়েত গঠনের কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি না?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে এইরকম কোনও পরিকল্পনা নেই।

**গ্রামপঞ্চায়েতের অধীন ইন্সপেক্টর নিয়োগের পরিকল্পনা**

*৩৩৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৪৮।) **শ্রী শীশ মহম্মদ :** পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গের প্রত্যেক গ্রামপঞ্চায়েতের অধীন একজন করে ইন্সপেক্টর নিয়োগ করা হইবে, কবে নাগাত উহা কার্যকর হইবে বলিয়া আশা করা যায়?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) এরকম কোনও পরিকল্পনা বর্তমানে সরকারের বিবেচনাধীন নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

## Adjournment Motion

**Mr. Speaker :** Today I have received one notice of Adjournment Motion from Shri Saugata Roy on the Subject of alleged arrest of a Congress(I) Commissioner and police firing at Dum Dum. The motion contains no date or time. So, it cannot be considered as a special matter of recent occurrence. I do not accept the motion.

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received 4 notices of Calling Attention, namely :-

| | | | |
|---|---|---|---|
| 1. | Serious injury of Shri Sankar Singh, General Secretary, Nadia District Congress Committee by bomb explosion at Ranaghat | : | Dr. Manas Bhunia, and Shri Saugata Roy. |
| 2. | Reported arrest of a Cong(I) Commissioner and police firing at Dum Dum on 22.4.90 | : | Shri Shish Mohammad, Shri Gobinda Naskar, and Shri Prabuddha Laha. |
| 3. | Renovation of the river Choto Bhairab in the district of Murshidabad | : | Shri Mozammal Haque, and Shri Paresh Nath Das. |
| 4. | Break-down of the bridge on the Chandpara Apply Bill at Sagardhigi | : | Shri Paresh Nath Das, and Shri Mozammal Haque. |

I have received the notice of Shri Shish Mohammad, Shri Gobinda Naskar and Shri Prabudha Laha, reported arrest of a congress commis-

sioner and police firing at Dum Dum on 22.4.90.

The Minister-in-Charge may make a Statement to-day, if possible or give a date.

**Shri Abdul Quiyom Molla :** On 3.5.90, Sir.

## Presentation of First Report of the Subject Committee on Transport, 1990-91

**The Chairman (Shri Lakshman Chandra Seth) :** Sir, I beg to present the First Report of the Subject Committee on Transport, 1990-91, on Pre-Budget Scrutiny.

## Presentation of Report of the Subject Committee on Welfare, 1990-91

**The Chair person (Shrimati Anju Kar) :** Sir, I beg to present the First Report of the Subject Committee on welfare, 1990-91, on Pre-Budget Scrutiny.

## Presentation of the Second Report of the Subject Committee on Education, 1990-91

**The Chairman (Shri Partha De) :** Sir, I beg to present the Second Report of the Subject Committee on Education (1990-91), on Pre-Budget Scrutiny.

## Mention Cases

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়া জেলার জেলা কংগ্রেসের সাধারণ সম্পাদক শঙ্কর সিং গত ২০ শে এপ্রিল সন্ধ্যাবেলা যখন দলের গাড়ি চালিয়ে রানাঘাট যাচ্ছিলেন সেই সময়ে অতর্কিতে তাঁর উপরে বোমা বর্ষণ করা হয়। ঐ ঘটনায় ইতিমধ্যে তাঁর একটি চোখ নষ্ট হয়ে গিয়েছে, তিনি দৃষ্টিশক্তি হারিয়েছেন। আর একটি চোখের মধ্যে বোমার স্প্লিন্টার লাগার ফলে চোখের রেটিনা ড্যামেজ হয়েছে। আজকে তাঁকে নিয়ে সাধারণ সম্পাদক সোমেন মিত্র মাদ্রাজে যাচ্ছেন চিকিৎসার জন্য। আমার মূল কথা আপনার মাধ্যমে জানাতে চাই যে, পশ্চিমবঙ্গের এক শ্রেণীর সিনিয়ার আই পি এস এবং মার্কসসিস্ট কমিউনিস্ট পার্টির কিছু নেতা সংযুক্তভাবে একটা গভীর চক্রান্ত করেছে এবং একটা তালিকাও করেছেন যে কংগ্রেসের বেশ কিছু নেতাদের খুন করবে। কংগ্রেসের বেশ কয়েকজন বড় নেতা এবং জেলায় জেলায় কিছু নেতাকে পরিকল্পনা মাফিক খুন করার চক্রান্ত গ্রহণ করেছে। পশ্চিমবঙ্গ এবং কলকাতার প্রখ্যাত এবং বিখ্যাত আই পি এস অফিসার এরসঙ্গে যুক্ত রয়েছেন। আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে, এই ব্যাপারে অবিলম্বে একটা

তদন্ত করা হোক। কংগ্রেসকে ব্যাপকভাবে খুন করার পরিকল্পনা ঠিক পৌরসভা নির্বাচনের আগে করা হয়েছে।

**মিঃ স্পিকার ঃ** মিঃ ভুঁইয়া, আপনি কলিং অ্যাটেনশন যে বিষয় দিয়েছেন, মেনশনের ঠিক সেই একই বিষয় দিয়েছেন। আমি বারে বারে বলেছি যে, দুটো একই বিষয়বস্তু হলে চলবে না। আমি এবার আপনাকে পড়তে দিয়েছি। কিন্তু পরবর্তী কালে আর হলে দুটোর মধ্যে আমি কোনওটাই পড়তে দেব না। সব বাতিল করে দেব।

**শ্রী তোয়াব আলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মালদহ জেলার ৭টি প্রাইমারি স্কুল বর্তমানে মালদহ জেলায় অবস্থিত। কিন্তু এই স্কুলগুলির সমস্ত প্রশাসনিক বিষয় মুর্শিদাবাদ জেলার দক্ষিণ দিকে গঙ্গা নদীর পারে। এই স্কুলগুলি ১৯৮৩ সাল পর্যন্ত মুর্শিদাবাদ জেলায় ছিল কিন্তু বর্তমানে মালদহ জেলাতে চলে এসেছে। এর স্কুল বিল্ডিং করার ব্যাপারে যেহেতু এটা মালদহ এবং মুর্শিদাবাদের মধ্যে পড়ছে সেইজন্য কিছু করা যাচ্ছে না। এই স্কুলটির পঞ্চায়েত আবার মালদহ জেলাতে পড়েছে। কিন্তু আমরা লক্ষ্য করছি এই স্কুলগুলির ইনস্পেকশন কিছু করা হচ্ছে না। স্কুলের শিক্ষকরা লিজ দিয়ে বেকার ছেলেদের দিয়ে ছাত্র পড়াচ্ছেন। নিজেরা না পড়িয়ে বেকার ছেলেদের দিয়ে ২০০ টাকা দিয়ে পড়াচ্ছেন। অবিলম্বে যাতে ওই স্কুল মালদহ জেলা থেকে নিয়ে যাওয়া যায় তার ব্যবস্থা করা হোক।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি। আমি আনন্দমার্গীদের ব্যাপারে বিধানসভায় কয়েকবার বলেছিলাম এবং আজও বলছি এই যে প্রকাশ্যে এই নিয়ে যে ঘটনা ঘটছে তা খুবই দুঃখজনক। এই বিষয়টা নিয়ে প্রকাশ্যে দুরকম নেতা দু'রকম কথা বলে বেড়াচ্ছেন। বিজেপির নেতা মুরলীমনোহর যোশী এবং মার্কসসিস্ট কমিউনিষ্ট সি পি এম এই দুই দলের মিলিত প্রয়াসে জনতা সরকার গঠিত হয়েছে। সেখানে মুরলীমনোহর যোশী বলেছেন যে আনন্দমার্গীরা বিচ্ছিন্নতাবাদী বলা যায় না। আর মুক্তি মহম্মদ সৈয়দ পার্লামেন্টে স্টেটমেন্ট করলেন যে মুখ্যমন্ত্রী জ্যোতি বসু তথা সি পি এমকে খতম করবার জন্য একটা চক্রান্ত করছে। তথাকথিত কেন্দ্রে দুটি সরকারি সমর্থনকারী দল দু' রকম স্টেটমেন্ট করছেন। এইজন্য আমি বলছি আপনাকে যে, একটা সর্বদলীয় হাউস কমিটি করার দরকার আছে।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় একটি জিনিস সারা পশ্চিমবঙ্গেই চলছে। কয়েকদিন ধরেই আমি বলব বলব ভাবছি কিন্তু সাহস পাচ্ছি না। তবে আজকে খবরের কাগজে দেখে একটু সাহস পেয়েছি। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের এক দুর্নীতি চলছে। আজকের কাগজে দেখলাম যে, ৩-৪টি জেলায় কতগুলি চক্রান্ত তৈরি হয়েছে যে, যেখানে যারা সিনিয়ারিটি পেয়ে গেছে তাদের নাম বাদ করে দিয়ে তাদের জায়গায় যারা পরবর্তী রেজিষ্ট্রি করেছে তাদের নাম পাঠিয়ে দেওয়া হচ্ছে এবং তারজন্য বিশেষ তদারকি হচ্ছে। ওই যে কয়টি জেলার নাম কাগজে লেখা হয়েছে ওই জেলাগুলি ছাড়াও অনেক জেলাতে এইসব ঘটনা ঘটছে।

[2-10—2-20 P.M.]

এই যে চক্রটা এই চক্রটা কে বা কারা করছে আমার এই সম্বন্ধে জানা নেই। তবে চক্রটা খুব ভালভাবে কাজ করে যাচ্ছে। যারা সিনিয়ারিটি পেয়ে আছে তাদের এই পর্যন্ত বয়স ৩৫ বছর পার হয়ে গেল—আমার জানা কতকগুলি ছেলের কথা বলছি তারা চান্স পেল না—সুতরাং এই রকম যে অবিচার দিনের পর দিন চলছে, এই ব্যাপারে সুরাহা করবার জন্য কেউ আছেন কি? কাজেই আপনার মাধ্যমে মাননীয় লেবার মিনিস্টার-র কাছে আবেদন করব তিনি এটার সম্বন্ধে যে কথা বলেছেন একটু শক্ত হাতে হাল ধরতে হবে। এই ব্যাপারে তিনি কি কিছু চিন্তা করবেন। যেমন ফারাক্কায় একজন ইঞ্জিনিয়ার ছেলের চাকরি হয়েছিল সিনিয়ারিটিতে নয়,—যেহেতু ইঞ্জিনিয়ারদের ছেলে—সেইজন্য আমরা তাঁকে ডিসচার্জ করেছিলাম। আমার মনে হয় পশ্চিমবাংলায় এই রকম ঘটনা নেই। যারা সিনিয়ার, যাদের বয়স ৩৫ বছর পার হয়ে গিয়েছে—এমনিতেই ৫৮তে খতম চাকরি—তারা পাচ্ছে না, এই জিনিস কয়েকটি জেলায় নয়, সমগ্র পশ্চিমবাংলায় চলছে। যারা টাকা দিয়ে করবেন তাদের চাকরির ক্ষেত্রে সুরাহা হচ্ছে। সুতরাং এই সম্বন্ধে লেবার মিনিস্টারকে যথাযথ ব্যবস্থা নেবার জন্য আমি আবেদন জানাচ্ছি।

**শ্রী তুহিন সামন্ত ঃ** মিঃ স্পিকার স্যার, আপনার কাছে এবং আপনার মাধ্যমে বামফ্রন্ট সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আর এল ই জি পি যেটা জওহর রোজগার যোজনা প্রকল্প, ইন্দিরা আবাসন প্রকল্পতে সারা পশ্চিমবাংলার বিভিন্ন জায়গায় গরিব মানুষদের বাড়ি দেবার জন্য, নিজেদের ইঁট দিয়ে তৈরি করবে, ভীত খুঁড়বে এবং নিজেই বাড়ি তৈরি করবে এবং বাড়ির মালিক গরিব লোকেরাই হবে—এটা একটা গ্রামের গরিব মানুষদের প্রকল্প। ইন্দিরা আবাসন প্রকল্পর একটি জায়গায়—খন্ডকোষ থানার পাশে,—গরিব মানুষদের জন্য যে বাড়ি দেওয়ার কথা, জানি না এটা কাদের দিয়েছে বা কারা করেছে—মার্কসবাদী কমিউনিস্ট পার্টির অফিস বলে সেখানে লেখা আছে। এই জওহর রোজগার যোজনায় যে বাড়িগুলি হয়েছে তার পশ্চিম দিকের একটি বাড়িতে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির অফিস তৈরি হয়েছে। এটা দেখবার জন্য আমি আবেদন জানাচ্ছি।

**শ্রী লক্ষ্মীরাম কিস্কু ঃ** স্যার, আপনার মাধ্যমে আমি মাননীয় বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র বান্দোয়ানে ৬ বছর হয়ে গেল বিদ্যুৎ-র ব্যাপারে কাজ শুরু হয়েছে কিন্তু আজও এই কেন্দ্রটি বিদ্যুৎ-র থেকে বঞ্চিত। স্যার, আপনার মাধ্যমে বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে বর্তমান সময়ের মধ্যে বিদ্যুৎ-এর কাজটি সমাপ্ত হয় এবং বিদ্যুৎ যায়।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্যার, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গতদিনকে বিধানসভায় বিধায়কদের জন্য একটি রুগ্ন শিল্প যেটাকে রাজ্য সরকার অধিগ্রহণ করেছে—লিলি বিস্কুট কোম্পানির তরফ থেকে আমাদের বিস্কুট প্যাকেট বিতরণ করা হয়েছিল। এই রুগ্ন শিল্পটিকে সরকার থেকে পুনরুজ্জীবিত করার জন্য চেষ্টা

করছে। স্যার, পাবলিক ডিস্ট্রিবিউশন স্কীমে এদের জন্য যে রেশনিং সিস্টেম হয়েছে, মার্কেটের ব্যবস্থা করে দেওয়া হয়েছে, এইভাবে আজকে রুগ্ন শিল্পটিকে সরকারের পক্ষ থেকে বাঁচাবার চেষ্টা করা হচ্ছে। সেখানে এই ব্যাপারে কিভাবে মিস ম্যানেজমেন্ট হচ্ছে এবং অর্থ তছরুপ হচ্ছে, নষ্ট হচ্ছে সেটা দেখার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন স্যার, বিজ্ঞাপনের জন্য এই লিলি বিস্কুট কোম্পানি দু' বছরে ৩০ লক্ষ টাকা ব্যয় করেছেন। কিছুদিন আগে 'কানামাছি' এবং 'কালপুরুষ' সিরিয়াল তারা স্পনসর্ড করছেন। প্রতি সেকেন্ডে এই অ্যাডভার্টাইজমেন্টের জন্য খরচ হয় ১ হাজার টাকা। হিসেব করে দেখা যাচ্ছে খবরের কাগজ ও অন্যান্য সংবাদপত্র, ম্যাগাজিন, বা অল ইন্ডিয়া রেডিওতে তারা বিজ্ঞাপন দিয়ে দু' বছরে ৩০ লক্ষ টাকার উপর খরচ করেছে। এই রকমভাবে মানি ওয়েস্টেজ করা হচ্ছে। এই রকম অবস্থায় ওখানকার রুটি তৈরি করার যে চালু মেশিন আছে, সেই মেশিনকে অচল বলে বিক্রি করে দেওয়া হচ্ছে। এই রকম মাথা ভারি প্রশাসন, তারা ঐ শিল্পটাকে রুগ্ন শিল্পে পর্যবসিত করার চেষ্টা করছে। এ বিষয়ে আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং অবিলম্বে যাতে এই ধরনের অপচয় বা তছরুপ বন্ধ করা হয় তার জন্য প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণ করার দাবি জানাচ্ছি।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে জনস্বার্থে একটা গুরুত্বপূর্ণ জরুরি বিষয়ের প্রতি এই সভায় আপনার দৃষ্টি আকর্ষণ করছি এবং সেই সঙ্গে রাজ্যের মুখ্যমন্ত্রী এবং কেন্দ্রের হস্তক্ষেপ প্রার্থনা করছি। ভারতবর্ষে তেল শিল্প যেগুলি আছে—ইন্ডিয়ান অয়েল কর্পোরেশন, হিন্দুস্থান পেট্রোলিয়াম কর্পোরেশন, ভারত পেট্রোলিয়াম কর্পোরেশন, অয়েল ইন্ডিয়া এবং ও.এন.জি.সি. তাদের সমস্ত অফিসার ও ইঞ্জিনিয়াররা ২৪, ২৫ ও ২৬ এই তিনদিন ধরে দেশ ব্যাপী কর্মবিরতি পালনের সিদ্ধান্ত গ্রহণ করেছেন। এই তিন দিন ব্যাপী ধর্মঘটের জের হিসাবে সারা দেশে তেল সরবরাহ বন্ধ হয়ে যাবে। তিন দিন অফিসাররা কর্মীবিরতি পালন করলে তেল সরবরাহ স্বাভাবিক করতে আরও সাত আট দিন সময় লেগে যাবে এবং সমস্ত কাজকর্ম এর ফলে ব্যহত হবে। তাদের কিছু দাবি যুক্তিসঙ্গত—যেমন বেতন কাঠামো পুনর্গঠনের দাবি। অতীতে যে কংগ্রেস সরকার ছিল তারা এই দাবির প্রতি কোনও গুরুত্ব আরোপ করেনি। দীর্ঘদিন ধরে উপেক্ষিত থাকার ফলে স্বাভাবিক ভাবে অফিসাররা ও ইঞ্জিনিয়াররা ধর্মঘটে অংশগ্রহণ করছেন এবং এটা অত্যন্ত দুর্ভাগ্যজনক ঘটনা ঘটতে চলেছে। অর্থাৎ কেন্দ্রীয় সরকার এবং রাজ্যের মুখ্যমন্ত্রীর কাছে আমার দাবি, এই বিষয়ে হস্তক্ষেপ করুন এবং এর একটা সুষ্ঠ মীমাংসা করুন।

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সম্প্রতি পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় কংগ্রেসি নেতা ও কর্মীদের হত্যা করার একটা চক্রান্ত চলছে। গত শুক্রবার, নদীয়া জেলার কংগ্রেস নেতা শ্রী শঙ্কর সিং যখন রানাঘাট দিয়ে যাচ্ছিলেন, তখন তাঁর জিপ গাড়ির উপর কয়েকজন দুস্কৃতিকারী পর পর কয়েকটা বোমা ছোঁড়ে। তাঁর জীবন এখন সঙ্কটাপন্ন, তার একটা চোখ

নষ্ট হয়ে গেছে এবং তার অবস্থা অত্যন্ত খারাপ। আমি আপনার মাধ্যমে জানাচ্ছি যে এক শ্রেণীর পুলিশ অফিসার এই ধরনের পরিকল্পনা করছে এবং পৌরসভা নির্বাচনের মুখে এইভাবে সন্ত্রাস সৃষ্টি করে, কংগ্রেস কর্মীদের উপর অত্যাচার সৃষ্টি করে, কংগ্রেস কর্মীদের খুন করে কিভাবে নির্বাচনে জয়লাভ করা যায় সে চেষ্টা তারা করছে। এই বিষয়ে আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এস.ডি.ও., বি.ডি.ও এবং পুলিশ অফিসাররা এই দুষ্কৃতিকারীদের বিরুদ্ধে এখনও কোনও ব্যবস্থা অবলম্বন করতে পারেনি। যাঁদের বিরুদ্ধে এই সমস্ত খুনের অভিযোগ আছে, সেইসব খুনিদের যাতে অবিলম্বে গ্রেপ্তার করা হয় তার দাবি রাখছি। শঙ্কর সিং-এর উপর হামলার পর গোটা নদীয়া জেলায় একটা আতঙ্ক ছড়িয়ে পড়েছে, সে বিষয়ে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি এবং স্বরাষ্ট্র মন্ত্রীকে অনুরোধ করছি ইমিডিয়েট এই ঘটনার তদন্ত করে প্রকৃত দুষ্কৃতকারীকে গ্রেপ্তার করা হোক। মানুষ যাতে নিশ্চিন্তে ভোট দিতে পারে, নিরপেক্ষভাবে যাতে ভোট হয়, সি.পি.এম বোমাবাজি ও খুন করে যে অত্যাচার সৃষ্টি করছে ও পশ্চিমবঙ্গে সন্ত্রাস সৃষ্টি করার যে চক্রান্ত চলছে সে, বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি এবং এর তীব্র প্রতিবাদ করছি।

[2-20—2-30 P.M.]

**শ্রী নাজমুল হক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে শিয়ালদহ-লালগোলা প্যাসেঞ্জারের বিষয়ে ডিভিসন্যাল রেলওয়ে ম্যানেজার বা রেল কর্তৃপক্ষের দৃষ্টি আকর্ষণ করার জন্য আপনার দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টা হচ্ছে আমরা বেশ কিছুদিন ধরে মুর্শিদাবাদ এবং নদীয়ার বিধায়করা যৌথভাবে তাঁর কাছে আবেদন করেছিলাম যে আমাদের যখন সেশান চলে সেই সময়ে আমাদের জন্য ২০/২২ টা বার্থ রিজার্ভ থাকে। কিন্তু গতকালের ঘটনা হচ্ছে আমাদের কিছু বিধায়ককে আমাদের এলাকায় যেতে হয়েছিল, ফেরার সময় দেখলাম আমরা রবিবার ফিরে আসব এই নোট তাঁদের কাছে দেওয়া সত্ত্বেও আমাদের জন্য কোনও রিজার্ভেশন নেই। সাধারণ প্যাসেঞ্জার যেভাবে কষ্ট করে আসে সেইভাবে আমাদের আসতে হয়েছে। আমার বক্তব্য হচ্ছে এই শিয়ালদহ-লালগোলা প্যাসেঞ্জারে প্রথম শ্রেণী বলুন আর দ্বিতীয় শ্রেণী বলুন একই অবস্থা, কোনও নিরাপত্তা নেই, নোংরা, এতে প্যাসেঞ্জারদের যে অসুবিধা হয় এই বিষয়ে বিহিত ব্যবস্থার জন্য আপনার দৃষ্টি আকর্ষণ করলাম।

**শ্রী সুলতান আহমেদ ঃ** মিঃ স্পিকার, স্যার, আপনি জানেন রমজান মাস চলছে, আজ থেকে ৩ দিন পরে ২৭ তারিখে ঈদ আছে। রমজান মাসে বিদ্যুৎ সঙ্কট দেখা দিচ্ছে, ঠিক সন্ধ্যা ৬ টা থেকে রাত ৭/৮ টা পর্যন্ত রমজান মার্কেটে লোডশেডিং হচ্ছে। আমরা বিদ্যুৎ মন্ত্রীকে আপনার মাধ্যমে অনুরোধ করছি আপনি ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই, স্টেট ইলেকট্রিসিটি বোর্ডকে বলুন রমজান মাসে যেন পাওয়ার সঙ্কট না হয়। এতে মার্কেটিং-এ, রাস্তায় আসতে খুব কষ্ট হয়, স্পেশ্যালি ঈদের দিন এটা যেন তিনি নজর রাখেন। ঈদের একদিন আগে

আপনার পার্মিশন নিয়ে আর একটা কথা বলছি ঈদের জন্য হাউস বন্ধ হয়ে যাবে, আমি সকলকে ঈদ মবারকের আমন্ত্রণ জানাচ্ছি।

**শ্রী পরেশনাথ দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলার অন্তর্গত নবগ্রাম ব্লকে কিরিটেশ্বরী হাসপাতাল এবং অনন্তপুর হাসপাতালে ডাক্তার, নার্স এবং কম্পাউন্ডার নেই। স্বাভাবিকভাবে সেখানকার পেশেন্টদের দূরবর্তী আজিমগঞ্জ, বহরমপুর প্রায় ৩০/৪০ কি.মি দূরে গিয়ে চিকিৎসা করাতে হচ্ছে। এই হাসপাতালে একজন নার্স আছেন যিনি আদিবাসীদের গায়ের গন্ধে শুশ্রষা করেন না। এইসব হাসপাতালে অবিলম্বে ডাক্তার, নার্স দেওয়ার জন্য আপনার মাধ্যমে স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে বিষয়টি এখন উল্লেখ করতে চাই, সেটি ডাঃ মানস ভুঁইয়া এবং গোবিন্দচন্দ্র নস্কর আগেই উল্লেখ করেছেন। আমি বিষয়টির উপর আরও একটু জোর দেবার জন্য উল্লেখ করছি। স্যার, গত শুক্রবার রাত্রে নদীয়া জেলার কংগ্রেসের সাধারণ সম্পাদক শ্রী শঙ্কর সিং বোমার আঘাতে আহত হয়েছে। তার একটি চোখ নষ্ট হয়ে গেছে। অন্য চোখটিও খুব বিপজ্জনক অবস্থায় আছে। চিকিৎসার জন্য তাকে মাদ্রাজ নিয়ে যাওয়া হচ্ছে। স্যার, আপনি জানেন ৭৪ টি পৌরসভা নির্বাচন হচ্ছে এবং নদীয়া জেলা নবদ্বীপ-সহ ৪টি পৌরসভা নির্বাচন হচ্ছে। স্বভাবতই এই নির্বাচনের আগে এ ধরনের আক্রমণ সাধারণ মানুষের মনে সন্ত্রাস ছড়াচ্ছে। কে আক্রমণ করেছে, অন্ধকারের মধ্যে কে বোমা ছুঁড়েছে, এই ব্যাপারে কাউকে অভিযুক্ত করে আমি কোনও বিতর্ক সৃষ্টি করতে চাই না। কিন্তু আমি এই কথা বলতে চাই যে, সরকারের এটা দেখার দায়িত্ব যাতে ইলেকশনের আগে হিংসা না বাড়ে, রাজনৈতিক দলের উপর আক্রমণ না হয়। শাসক দলের এটা কর্তব্য যে, এই রকম কোনও লোক যদি আক্রমণ করে তাহলে তাদের যাতে কোনও রকম প্রশ্রয় না দেওয়া হয় সেটা তারা দেখবেন। সরকারের প্রধান কর্তব্য হচ্ছে, যারা এই ধরনের ঘটনা ঘটাচ্ছে তাদের অবিলম্বে গ্রেপ্তার করে সাধারণ মানুষের মনে আস্থার ভাব ফিরিয়ে নিয়ে আসা। একজন লোক নিহত হয়ে যেতে পারত, কিন্তু অত্যন্ত কপালের জোরে রক্ষা পেয়ে গেছে। কোনও লোক যাতে অপরাধ করে ছাড়া না পেয়ে যায় সেটা দেখা প্রশাসনের কর্তব্য। এর আগে আর একজন কংগ্রেসের সমর্থক শিবু চ্যাটার্জি নিহত হয়েছে। কে বা কারা খুন করছে, সেটা আমাদের পক্ষে বলা সম্ভব নয়, এটা পুলিশের কর্তব্য। এর আগেও নদীয়া উপদ্রুত জেলা ছিল। পর পর এই ধরনের ঘটনা ঘটলে মানুষের মনে ভয় দেখা দেবে এবং প্রশাসনের প্রতি মানুষের আস্থা কমে আসবে। তাই আমি আপনার মাধ্যমে সরকারের কাছে আবেদন জানাচ্ছি যে, অবিলম্বে এই সব অপরাধীদের ধরার জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন। আমি মুখ্যমন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি যে, এই আহত কংগ্রেস কর্মীকে সাহায্য করার জন্য তিনি তাঁর ত্রাণ তহবিল থেকে টাকা মঞ্জুর করে একটা মানবিক দৃষ্টান্ত স্থাপন করুন।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্থানীয় স্বায়ত্ত্ব শাসন তথা পৌরমন্ত্রীর গোচরে একটি গুরুত্বপূর্ণ বিষয় আনছি। কৃষ্ণনগর পৌরসভা কংগ্রেস পরিচালিত পৌরসভা। সেখানে নতুন করে অ্যাসেসমেন্ট শুরু হয়েছে। নির্দ্ধারিত সময়ে বি.এম.অ্যাক্ট অনুযায়ী নিয়ম মেনে অ্যাসেসমেন্ট হবে, এতে কারও কিছু বলার নেই। কিন্তু কৃষ্ণনগরের মানুষের অতীত অভিজ্ঞতা আছে। সেখানে বি.এম.এ্যাক্ট না মেনে খেয়াল খুশিমতো কোনও রকম নিয়ম বিধির তোয়াক্কা না করে ইতিপূর্বে যতবারই অ্যাসেসমেন্ট হয়েছে ততবারই কৃষ্ণনগরের রেটপেয়ারদের সঙ্গে আইন আদালত হয়েছে এবং তারা পরাজিত হয়েছে, রক্ষাকর্তারাই জয়ী হয়েছে। এবারেও বি.এম.অ্যাক্টের বিধি বিধান না মেনে আবার হোল্ডিং ভ্যালুয়েশন নির্দ্ধারণ, অ্যাসেসমেন্ট হচ্ছে। এই ব্যাপারে কৃষ্ণনগরে মিউনিসিপ্যাল রেটপেয়ার্স অ্যাশোসিয়েশন অভিযোগ তুলেছে। তাদের অভিযোগের মধ্যে প্রধান বিষয় হচ্ছে ভ্যালুয়েশনের ভিত্তি বছরটাই হচ্ছে ভুল এবং বেআইনিভাবে এই ভিত্তি বর্ষ ধার্য হয়েছে। তাছাড়া অ্যাসেসমেন্ট যে বিধি বিধান আছে সেটা মানা হচ্ছে না। বি.এম.অ্যাক্টে যেভাবে অ্যাসেসমেন্ট করার নিয়ম নীতি নির্দ্ধারিত আছে সেইভাবে তারা কাজ করছে না। এছাড়া বি ফর্ম যেভাবে দেওয়া হচ্ছে তা আইনানুগ নয়, ভুল, বেআইনি। এই সমস্ত কারণে এই অ্যাসেসমেন্ট বাতিল করবার দাবি তারা তুলেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ। আমি তাই এই বিষয়ে অবিলম্বে মাননীয় পৌরমন্ত্রীর হস্তক্ষেপ দাবি করছি। আর সেই সঙ্গে অ্যাসেসমেন্ট যাতে সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ড, সি.ভি.বি.র মাধ্যমে হয় সেটা বিবেচনা করার জন্য মাননীয় পৌরমন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি। কৃষ্ণনগর মিউনিসিপ্যাল রেটপেয়ার অ্যাশোসিয়েশন যে চিঠি দিয়েছে সেটা আমি পৌরমন্ত্রীর কাছে পৌঁছে দেবার জন্য আপনার কাছে দিয়ে দিচ্ছি।

[2-30—2-40 P.M.]

**শ্রী প্রবুদ্ধ লাহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সংশ্লিষ্ট দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আসানসোলে গরমকালে জলের অভাব হয় কিন্তু এবারে সেখানে প্রচন্ড জলের অভাব দেখা দিয়েছে। আসানসোলে যেসব জায়গায় মুসলমানরা বেশি বাস করেন সেই মুসলিম এবং হিন্দিভাষীদের অঞ্চল—রেলপারে—জল নেই, বিদ্যুৎ নেই। এর ফলে রমজান মাসে সেখানে মুসলমান ভাইরা অত্যন্ত অসুবিধার মধ্যে পড়েছেন। ক'দিন বাদেই তারা পবিত্র ঈদ পালন করবেন কাজেই স্যার, আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ, যথাশীঘ্রসম্ভব এব্যাপারে ব্যবস্থা নিন।

**শ্রী রাজকুমার মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়া জেলাতে ফোর্ট গলস্টার কোম্পানির বড় বড় ৪টি ইন্ডাস্ট্রি আছে এবং সেখানে প্রায় ১৬/১৭ হাজার কর্মী কাজ করেন। সেখানে একটি শ্রমিক মঙ্গল কেন্দ্র আছে। সেই কেন্দ্রটি একটি চালাঘরের মধ্যে অবস্থিত। ঘরটির অবস্থা অত্যন্ত খারাপ। বর্ষার সময় ঘরে জল পড়ে। সেখানে বসার জায়গা নেই। ইন্ডোর

এবং আউটডোরে খেলার ব্যবস্থা নেই। একটি লাইব্রেরি আছে বটে কিন্তু সেটিও অত্যন্ত খারাপ অবস্থায় পড়ে আছে। বইপত্র সেখানে কিছু দেওয়া নেওয়া হয় না। এক কথায় বলতে গেলে ঐ শ্রমিক কেন্দ্রটি একটি আড্ডাখানায় পরিণত হয়েছে। শ্রমিক মঙ্গল কেন্দ্রটি কারখানা থেকে অনেক দূরে অবস্থিত সেই কারণে শ্রমিকরা কেউ যান না। অফিসার এবং স্টাফরাও নিয়মিত সেখানে যান না। ওখানে একটি শ্রমিক মঙ্গল কেন্দ্রের নিশ্চয় প্রয়োজন কারণ ১৬/১৭ হাজার শ্রমিক ওখানে কাজ করেন। মাননীয় শ্রমমন্ত্রীর কাছে আমার আবেদন, ওখানে একটি শ্রমিক মঙ্গল কেন্দ্র যাতে যথার্থভাবে কাজ করতে পারে তার ব্যবস্থা করুন।

**শ্রী অমর ব্যানার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে এ ব্যাপারে তাঁর হস্তক্ষেপ প্রার্থনা করছি। স্যার, আপনি জানেন, দেশের তেল কোম্পানিগুলির অফিসাররা ২৪ তারিখ থেকে তিন দিন ধরে ধর্মঘট ডাকবার প্রস্তাব করেছেন। ২৪,২৫,২৬ তারিখে তারা ধর্মঘট ডাকছেন। এই ধর্মঘট হলে কলকাতা শহর সহ সারা পশ্চিমবাংলায় বেসরকারি বাস, মিনিবাস, ট্যাক্সি ইত্যাদির চলাচল প্রায় বন্ধ হয়ে যাবে। তার উপর ২৭ তারিখে ঈদ এবং ২৮ ও ২৯ তারিখ যথাক্রমে শনিবার ও রবিবার কাজেই নরম্যাল লাইফে ফিরে আসতে আসতে সেই এক বা দু তারিখ হয়ে যাবে। এখানে একটা বিশাল গ্যাপ পড়ে যাবার জন্য খুচরো তেল বিক্রির ডিপো থেকে লোকে তেল পাবেন না ফলে সারা পশ্চিমবাংলায় একটা ভয়াবহ অবস্থার সৃষ্টি হবে। বর্তমানে কেন্দ্রে যে সরকার রয়েছেন সেই সরকার যে অপদার্থ তা পদে পদে প্রমাণিত হয়ে গিয়েছে। পেট্রোলিয়াম দপ্তর নাকি চেষ্টা করেছেন এই ধর্মঘট থেকে তাদের নিবৃত্ত করার। কেন্দ্রে একটি অকর্মণ্য, অপদার্থ সরকার রয়েছে এবং প্রতিটি ব্যাপারেই তারা ফেলিওর। পশ্চিমবঙ্গের মাননীয় মুখ্যমন্ত্রী, যিনি কেন্দ্রীয় সরকারের একজন অভিভাবক এবং তাউজির ভূমিকা পালন করে তাদের বিভিন্ন প্রবলেম মেটাচ্ছেন, তাঁর কাছে আমার আবেদন, এই সমস্যা তিনি মিটিয়ে দিন।

**শ্রী রবীন মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, সামনে মিউনিসিপ্যালিটির নির্বাচন। আমি আশঙ্কা করছি যে যত বেশি করে জনগণ থেকে কংগ্রেস বিচ্ছিন্ন, তারা এই মিউনিসিপ্যালিটির নির্বাচনকে খানিকটা বানচাল করার চেষ্টা সুপরিকল্পিতভাবে করবে এবং ইতিমধ্যে তা শুরু হয়েছে। আজকে খবরের কাগজে দেখেছেন যে দমদমের কুখ্যাত মস্তান—ইতিপূর্বেও আমি এই হাউসে উল্লেখ করেছি যে এই ম্যাগাজিন কোয়াটার যা গান অ্যান্ড শেল ফ্যাক্টরীর সঙ্গে যুক্ত সেখানে বাইরের লোক থাকতে পারে না, ওখানকার যারা এমপ্লয়ী তাদের থাকার কথা [***] সে ২০ টা কেসের আসামী, মার্ডার করা থেকে আরম্ভ করে রেপিং সব কিছুর। সে মার্ডার করে চলে যায় উত্তর প্রদেশে। গতবার মিউনিসিপ্যালিটির নির্বাচনের সময়ে সে মল রোডে ছিল। সেই সময়ে আমার সামনে এসে বোমাবাজি করে চলে যায়। ওখানে প্রায়ই খুন হচ্ছে এবং বিভিন্ন ভাবে সমস্ত মস্তানদের অর্গানাইজ করে। এর মধ্যে অস্ত্রের কারখানা তৈরি

আছে। পশ্চিমবঙ্গ পুলিশের খানিকটা অসুবিধা আছে ঐ ম্যাগাজিন কোয়াটারের মধ্যে ঢোকা। ইতিমধ্যে সে অ্যারেস্ট হয়েছে। এই ভদ্রলোক [***] এই রকম মস্তান, সে আবার মিউনিসিপ্যালিটির কমিশনার নির্বাচিত হয়েছে। এটা আমাদের দুর্ভাগ্যের বিষয়। তাকে অ্যারেস্ট করা হয়েছে। আমার আবেদন হল তাকে অ্যারেস্ট করে রাখা হোক মিউনিসিপ্যালিটির নির্বাচন পর্যন্ত এবং আইনে যে সমস্ত বিধান আছে সেগুলি প্রয়োগ করা হোক ঐ এলাকার জনজীবনকে শান্ত করার জন্য। এই সমস্ত মস্তান, সমাজবিরোধীদের দমন করার জন্য প্রশাসনকে আরও কঠোর হওয়ার জন্য আবেদন জানাচ্ছি।

আমার দ্বিতীয় কথা হচ্ছে, যে সমস্ত কংগ্রেসি নেতারা বিভিন্নভাবে তাদের মদত দিচ্ছেন, আমি তাদের কাছে আবেদন করব যে গণতন্ত্রের স্বার্থে এই সমস্ত সমাজ বিরোধীদের পিছনে আপনারা মদত দেবেন না। ইতিমধ্যে আমরা দেখেছি যে বিধানসভার পবিত্র মর্যাদা ক্ষুন্ন করার জন্য কয়েকদিন আগেও এখানে এসে বোমাবাজি করে গেলেন। এইভাবে নির্বাচনকে বানচাল করার প্রচেষ্টা চালানো হচ্ছে। কাজেই আমি আবেদন করব যে নির্বাচনের আগে যেন তাকে মুক্ত করা না হয়।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, উনি এখানে নাম উল্লেখ করেছেন। এটা করতে পারেন না।

**মিঃ স্পিকার ঃ** নাম বাদ যাবে।

**শ্রী সুহৃদ বসু মল্লিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে উচ্চ শিক্ষা মন্ত্রী মহাশয়ের প্রতি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আসানসোল বিধানচন্দ্র কলেজে ফেব্রুয়ারি, মার্চ এই দুই মাস ধরে লাগাতার ধর্মঘট চলছিল এবং স্টুডেন্ট ফেডারেশন অব ইন্ডিয়ার তরফ থেকে এই ধর্মঘট-এর ডাক দেওয়া হয়েছিল। বিধানচন্দ্র কলেজ আমার নির্বাচনী কেন্দ্রের অভ্যন্তরে। এই কলেজে দীর্ঘদিন ধরে বিভিন্ন অব্যবস্থা রয়েছে। এখানে উর্দুর কোনও শিক্ষক নেই, বায়ো-সায়েন্স নেই, আমাদের স্টাফ প্যাটার্ন-এর দিক থেকে কোনও রকম সুব্যবস্থা করা হয়নি। এই সব বিভিন্ন দাবিতে সেখানকার স্টুডেন্টস ফেডারেশন এবং অন্যান্য ছাত্র সংস্থা লাগাতার ধর্মঘটে যায়। এই কলেজে এক বছর আগে অর্থ মন্ত্রী ডঃ অসীমকুমার দাশগুপ্ত মহাশয় পরিদর্শনে গিয়েছিলেন। তিনি সেখানে প্রতিশ্রুতি দিয়েছিলেন যে বিধানচন্দ্র কলেজে বায়ো-সায়েন্স থেকে শুরু করে ছাত্রছাত্রীদের বিভিন্ন যে দাবি-দাওয়া আছে সেগুলি পূরণ করবেন কিন্তু আজ পর্যন্ত কিছুই করেন নি। তারপরে ফেডারেশনের তরফ থেকে লাগাতার ধর্মঘট করা হয়েছে। কিন্তু যেহেতু উচ্চ মাধ্যমিক পরীক্ষা আসন্ন সে জন্য তারা এই ধর্মঘট স্থগিত রেখেছেন। কাজেই কলেজের স্বার্থে, ছাত্রছাত্রীদের স্বার্থে কলেজের যে সমস্যা রয়েছে—উর্দু লেকচারার দীর্ঘদিন নেই, কলেজে বায়ো-সায়েন্স-এর সুযোগ-সুবিধা নেই—সেগুলি ব্যবস্থা করার জন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রী তথা উচ্চ শিক্ষা মন্ত্রী মহাশয়ের

---

Note : *[Expunged as ordered by the chair]

কাছে আবেদন করছি। এগুলি না হলে কলেজে লাগাতার ধর্মঘট হলে কলেজটি বন্ধ হয়ে যেতে পারে এবং তাতে ছাত্র-ছাত্রীদের পড়াশুনা বিঘ্নিত হতে পারে।

[2-40—2-50 P.M.]

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আজকে সভার দৃষ্টি আকর্ষণ করছি এই ভেবে যে পশ্চিমবাংলা যাতে বঞ্চিত না হয় তার জন্য একজন মন্ত্রী কেন্দ্রে যদি পশ্চিমবাংলা থেকে থাকতে পারতেন তাহলে সেটা পশ্চিমবঙ্গের পক্ষে খুব ভাল হত এবং পশ্চিমবাংলার দাবি দাওয়া যদি একজন কেন্দ্রীয় মন্ত্রীর মারফত কেন্দ্রীয় সরকারের কাছে উপস্থিত করা যেত তাহলে পশ্চিমবাংলার নানা অভাব, নানা অভিযোগ আমরা অত্যন্ত সুন্দর ভাবে স্পষ্টভাবে পৌছে দিতে পারতাম। গত পরশুদিন প্রধানমন্ত্রী ভি.পি.সিং বাগডোগরা বিমান বন্দরে বলেছেন যে পেছনের দরজা দিয়ে নির্বাচনে জয়ী, এই রকম কোনও ব্যক্তিকে কেন্দ্রীয় মন্ত্রিসভায় নিতে তিনি আগ্রহী নন। কেন্দ্রীয় সরকারের যদি এই মানসিকতা হয় তাহলে বিকল্প একটাই আছে, সেটা হচ্ছে বন্ধু সরকার যাদের কাঁধের উপর ভর দিয়ে তাদের অস্তিত্ব টিকিয়ে রেখেছে, সেই মার্কসবাদী কমিউনিস্ট পার্টি এবং তার দলবল যদি কেন্দ্রীয় মন্ত্রিসভাতে যোগদান করেন এবং তাদের বন্ধু সরকার বন্ধু সরকার এই স্লোগানের মধ্যে নিজেদের সীমাবদ্ধ না রেখে যে বিপুল সমর্থন আজকে তাদের টিকিয়ে রেখেছে, পশ্চিমবাংলার স্বার্থে সেটাকে ব্যবহার করুন। পশ্চিমবাংলার স্বার্থ কিভাবে রক্ষিত হতে পারে, কিভাবে পশ্চিমবাংলার ভাল হতে পারে সেটার দিকে নজর রেখে তারা মন্ত্রিসভায় যোগদান করুন। আমার প্রস্তাব শাসক দল সি.পি.এম. এবং তার শরিক দলগুলো ভেবে দেখবেন এই আশা রেখে, আমি বক্তব্য শেষ করছি।

**শ্রী ননী কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি অ্যালাউ করলেন যে বিয়ে উল্লেখ করতে, সেটা হচ্ছে কেন্দ্রে একজন মন্ত্রী হওয়ার ব্যাপারে। কংগ্রেস পরাজিত হওয়ার পর সেই বিষয়ে এখানে উপস্থিত করছেন, আমি জানি না, ওঁরা এই গভর্নমেন্টকে ভালবাসেন, পশ্চিমবাংলাকে ভালবাসেন, সেইজন্য কেন্দ্রীয় মন্ত্রীর কথা বলছেন। কিন্তু বিষয়টা হচ্ছে ওখানে মন্ত্রী করবেন কেন্দ্রে যার ধারে কাছে ওরা পৌছতে পারবেন না। যে কথাটা আমি বলতে চাইছি, সেটা হচ্ছে আগে পশ্চিমবাংলা থেকে অনেকগুলো মন্ত্রী ছিলেন কেন্দ্রে, সেই আমলে তো বক্রেশ্বর ওরা দেননি, হলদিয়া ওরা দেননি, তারা আমাদের রাজ্যকে বঞ্চনা করেছেন। সুতরাং মন্ত্রী কে হল না হল তার উপর নির্ভর করে না। প্রশ্নটা হচ্ছে রাজনীতি, কোন নীতি কেন্দ্র নেবে সেটা তাদের ব্যাপার। আজকে সরকার যেটা ভাবছে, পশ্চিমবাংলার জনগণ যেটা ভাবছে, তার মধ্যে খানিকটা একাত্মতাবোধ আছে। কাজেই এই বিষয়ে কথা বলে কোনও লাভ নেই। সুতরাং যদি মন্ত্রী করে পাঠাতে হয় তাহলে ওদের মধ্যে থেকে কেউ পদত্যাগ করে তার সুযোগ করে দিন।

**মিঃ স্পিকার ঃ** সুদীপ বাবু আপনার কি কোনও ক্যান্ডিডেট আছে না কি?

**শ্রী সুরেশচন্দ্র সিংহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে পশ্চিম দিনাজপুর জেলার একটা গুরুতর সমস্যা মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের কাছে উত্থাপন করছি। দেশ স্বাধীন হওয়ার পর এই জেলা পশ্চিম দিনাজপুর এবং পূর্ব দিনাজপুর এই দুই ভাগে ভাগ হয়ে যায়। পরবর্তীকালে ১৯৫৬ সালে ইসলামপুর মহকুমা এবং পুরুলিয়া মহকুমা পশ্চিমবাংলায় আসে। পশ্চিম দিনাজপুর জেলার আয়তন ৩০০ কিলোমিটার দীর্ঘ, যার ফলে সুদুর চোপড়া থেকে আরম্ভ করে হিলি পর্যন্ত ৩০০ কিলোমিটার এই জেলাতে কোনও রেল লাইনের ব্যবস্থা নেই। পূর্ববর্তী কেন্দ্রীয় সরকার একলাখ বালুরঘাট রেল লাইন স্থাপন করার পরিকল্পনা নিয়েছিলেন। কিন্তু এই বছরও বাজেটে দেখা যাচ্ছে সেখানে এক হাজার টাকা রাখা হয়েছে। ঐ জেলা ৩০০ কিলো মিটার দীর্ঘ, সুতরাং এই জেলার সদর দপ্তর বালুরঘাট থেকে যাতায়াতের খুব অসুবিধা হচ্ছে। অর্থনৈতিক দিক দিয়ে তাদের আরও বেশি দুর্ভোগ ভোগ করতে হচ্ছে। দিনের পর দিন বাস ভাড়া যেভাবে বাড়ছে তাতে জেলা হেড্ কোয়াটার আমাদের কাছ থেকে আরও দূরে চলে যাচ্ছে। এই অবস্থায় অশোক মিত্র কমিশন কয়েক বছর আগে যে সুপারিশ করেছিলেন—জেলা শহর বালুরঘাট থেকে স্থানান্তরিত করে রায়গঞ্জে নিয়ে যাওয়া হোক—তা কার্যকর করা হোক। তবে আমরা জানি এক্ষেত্রে অর্থনৈতিক এবং রাজনৈতিক অনেক সমস্যা জড়িত আছে। স্বাভাবিক ভাবেই অশোক মিত্র কমিশনের অনেক সুপারিশের মতো—অনেক সুপারিশ ইতিমধ্যে কার্যকর হয়েছে, অনেক হয়নি—এই সুপারিশও কার্যকর হয়নি। না হওয়ার ফলে ইসলামপুর এবং রায়গঞ্জ মহকুমার সাধারণ মানুষের মধ্যে ক্ষোভ বেড়ে চলেছে। তারা জেলাস্তরে কমিটি গঠন করে দিনের পর দিন আন্দোলন করছে। মুখ্যমন্ত্রী জেলায় গিয়ে এবিষয়ে প্রতিশ্রুতিও দিয়ে এসেছিলেন। তাই আমি আপনার মাধ্যমে সরকারের কাছে, বিশেষ করে মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ করছি জেলাবাসীর কথা চিন্তা করে তিনি অবিলম্বে অশোক মিত্র কমিশনের সুপারিশ কার্যকর করুন অথবা জেলাটিকে দুভাগে ভাগ করার ব্যবস্থা করুন।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় অর্থমন্ত্রী এবং বিচার মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গোটা রাজ্যে গত ২ বছর যাবৎ নন্-জুডিসিয়াল স্ট্যাম্প পাওয়া যাচ্ছে না। ইতিপূর্বেও আমি বিষয়টি এই হাউসে মেনশন করেছিলাম, কিন্তু অবস্থার কোনও পরিবর্তন হয়নি। ৫ টাকার, ১০ টাকার নন্-জুডিসিয়াল স্ট্যাম্প ৪০/৫০ টাকা দামে বিক্রি হচ্ছে। এমন কি ডেমি কাগজ পর্যন্ত পাওয়া যাচ্ছে না। শোনা যাচ্ছে যে, নাসিক থেকে আসছে না বলেই নাকি পাওয়া যাচ্ছে না। গ্রামে গঞ্জে রেজিস্ট্রি কাগজও পাওয়া যাচ্ছে না। স্যার, আমরা বিষয়গুলি এখানে মেনশন করি, কিন্তু অ্যাকশন হয় কিনা জানতে পারি না, এ বিষয়ে আমাদের কাছে কোনও চিঠি-পত্র যায় না। আমি আপনার মাধ্যমে বিচার মন্ত্রীকে অনুরোধ করছি যে, তিনি এবিষয়ে কি অসুবিধা আছে এবং কি ব্যবস্থা করছেন তা তাঁর বাজেট বক্তৃতার সময় আমাদের কাছে বলবেন। বা এবিষয়ে আজকেই কিছু বলবেন।

**শ্রী আব্দুল কোয়ায়ুম মোল্লা** : স্যার, আমি আগামী ২ তারিখে এবিষয়ে একটা স্টেটমেন্ট দেব।

## ZERO HOUR

**শ্রী সত্যরঞ্জন বাপুলি** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, বহু বিতর্কিত বি.সি. মুখার্জি কমিশনস রিপোর্ট বিধানসভায় রাখবার জন্য আমরা দাবি করেছিলাম। এরজন্য আমাদের মাননীয় সদস্য ডাঃ মানস ভুঁইয়া মহাশয়কে শাস্তি পেতে হয়েছিল। অথচ সেদিন মুখ্যমন্ত্রী অত্যন্ত দম্ভের সঙ্গে বললেন, বি.সি. মুখার্জি কমিশন'স রিপোর্ট আমরা দাখিল করব না। আমরা দেখলাম যে, অ্যাডভোকেট জেনারেল বলছেন, ওটা এনকোয়ারি কমিশন অ্যাক্টের মধ্যে পড়ছে না, ওটা দেওয়া হবে না। স্যার, আপনি আইনজ্ঞ, আপনি জানেন ওটা যখন এনকোয়ারি করতে দেওয়া হয় তখন দেখা যাবে যে, ওর মধ্যে কতগুলো পাবলিক ইন্টারেস্ট জড়িত ছিল। কোটি কোটি টাকা তছরূপ এবং অপচয়ের অভিযোগ ছিল। এবং সেবিষয়ে ডাঃ মানস ভুঁইয়া অভিযোগ এনেছিলেন। তারপরে কমিশন বসেছিল। কমিশন যথার্থ এবং সঠিকভাবে এনকোয়ারি করেন। এনকোয়ারিতে দেখা যায় যে, ১৪টি কেসে বেশ কয়েকজন দুর্নীতিগ্রস্ত অফিসার জড়িত। আমার কাছে বি.সি. মুখার্জি কমিশন'স রিপোর্টের একটা কপি আছে। মুখ্যমন্ত্রী যদি রিপোর্টটা হাউসে দাখিল করতেন তাহলে মাননীয় সদস্যরা সবাই সেটা জানতে পারতেন যে, মুখ্যমন্ত্রীর তৎকালীন সি.এ. জড়িত ছিলেন কি না বা আর কারা কারা জড়িত ছিলেন। এবং রানু ঘোষ ডি.এম. হিসাবে কিভাবে জড়িত ছিলেন। সদস্যরা সবাই এসব জানতে পারতেন। কিন্তু দুর্ভাগ্যের বিষয় রিপোর্টটা এখানে চাপা হয়েছে। কেন? এটাই আজকে সাধারণ মানুষের কাছে প্রশ্ন। স্যার, আমি আমার কাছে রিপোর্টের যে কপিটি আছে সেটি আপনার কাছে জমা দিতে চাই। কারণ তাহলেই সেটা হাউসের প্রপার্টি হয়ে যাবে এবং ইট উইল বি এ প্রপার্টি অফ দি পিপল। হাউসের প্রপার্টি হবার পরে আপনি সকলকে কপি দিতে পারবেন। কপি দিলেই সকলে সেটি দেখতে পাবেন। আমার অনুরোধ আপনি সি.পি.এম. মেম্বারদের একটা করে কপি দেবেন। তাহলেই তাঁরা তাঁদের অপকীর্তিগুলি জানতে পারবেন। সাধারণ মানুষ জানতে পারবে। অনুগ্রহ করে আপনি প্রচারের ব্যবস্থা করলে জনসাধারণের স্বার্থ সুরক্ষিত হবে। এই বিশ্বাস আমার আছে।

[2-50—3-00 P.M.]

**শ্রী অপূর্বলাল মজুমদার** : মাননীয় স্পিকার স্যার, আপনার অনুমতি নিয়ে আমি ২৩৮ জন দুর্ভাগা কর্মচারির কথা এখানে উল্লেখ করতে চাই। এই ২৩৮ জন কর্মচারী গত ১৬ বছর ধরে কাজ করে আসছেন। কিন্তু এই ১৬ বছর যে কাজ করছেন নো-ওয়ার্ক, নো-পে বেসিসে। ডেলি যে মাহিনা পান সেই হিসাব হচ্ছে ২৬ টাকা ৭১ পয়সা, অর্থাৎ ৩০ দিন কাজ করলে ৮০১ টাকা, এই হল তাদের পে। এইভাবে তাঁরা ১৬ বছর ধরে কাজ করে আসছেন এবং মাঝখানে ঠিক হল এখান থেকে তাঁদের যাতে সরিয়ে দেওয়া যায়, কাজ থেকে যাতে বাতিল করে দেওয়া যায়। তখন এর প্রতিবাদে তাঁরা হাইকোর্টে উপস্থিত হন।

হাইকোর্ট রায় দেন, এঁদের তাড়িয়ে না দিয়ে অন্য কোনও বিকল্প ব্যবস্থা করা যায় কিনা সেটা গভর্নমেন্টকে দেখতে বললেন। হাইকোর্টের রায়ে স্টে-অর্ডার হল, Calcutta and Howrah Municipal Corporation will not recruit any new hand for the purposes of discharging the workers for running the Pump Houses. এঁরা পাম্প হাউস চালায় ডিপ-টিউবওয়েল থেকে পানীয় জল তোলার জন্য। ২০টা ডিফাঙ্কট হয়ে গেছে। হাওড়ায় যা আছে তার মধ্যে ডিফাঙ্কট হয়ে আছে ২৬ টা। হাইকোর্টের অর্ডার থাকা সত্ত্বেও এঁদের নিয়োগ করা হয়নি। আমি মাননীয় মন্ত্রী রেজ্জাক সাহেবকে জানিয়েছিলাম। উনি কয়েকদিন আগে বলেছিলেন এঁদের আমরা কিছু কিছু অ্যাবসর্ব করে নিয়ে নেব হোমগার্ডে, বিদ্যুতে, ক্ষুদ্র সেচ দপ্তরে, পৌরসভায়। উনি একথাও বলেছিলেন, সবটা না পারেন অন্তত শতকরা ১৫জনকে অ্যাবসর্ব করে নেবেন। আমি এই কথা এইজন্য বলছি, ৮০০ টাকার উপর এদের মাহিনা দেওয়া হয় ডেলি রেটে। আর ২০০ টাকা বাড়ালে এঁরা পারমানেন্ট হতে পারে। এঁরা ১৬ বছর কাজ করার পর আর এঁদের বয়স নেই নতুন করে চাকরিতে অ্যাপ্লাই করা। সুতরাং এঁদের নিলে কোনও অসুবিধা নেই। মিউনিসিপ্যাল কর্পোরেশন হাওড়া, এবং ক্যালকাটা কর্পোরেশন এঁরা কাজ করেন। এখন যদি টিউবওয়েল ডিফাঙ্কট হয়ে যায় তাহলে এদের কিছু করণীয় নেই। এঁদের সরিয়ে দিয়ে নতুন লোক নেওয়া ঠিক নয়। কলকাতায় বিশেষ করে আপনারা নতুন লোক নিয়েছেন। এক-একটি টিউবওয়েলে ৩জন করে লোক কাজ করেন। সেখানে এরফলে আপনাকে ৫/৬ লোক দিতে হচ্ছে। এরজন্য আপনাদের ২ সেট লোকের মাহিনা দিতে হয়। নতুন লোক যাঁদের নিলেন তাঁদের মাহিনা দিতে হচ্ছে আবার এঁদের মাহিনা দিতে হচ্ছে অর্থাৎ দু-সেট মাহিনা আপনাদের দিতে হচ্ছে। কিন্তু এই ২৩৮ জন লোক ১৬ বছর ধরে কাজ করে এসেছেন, এঁরা ১৬ বছরের অভিজ্ঞতা-সম্পন্ন। তাহলে আবার আর এক সেট লোক নিয়ে ডাবল টাকা খরচ করবার কোনও প্রয়োজনীয়তা নেই। এমনিতেই ২ লক্ষ টাকার মতন এই ২৩৮ জনকে দিতে হচ্ছে, তার উপর নতুন লোক নিয়ে ডাবল্ করা উচিত নয়। আমি মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ রাখছি, এঁদের ২০০ টাকা মাহিনা বাড়িয়ে দিন আর এঁদের ডিসচার্জ না করে ডাবল সেটের খরচের দিকটা বিচার করুন। কয়েকদিন আগে রেজ্জাক সাহেব একটা স্টেটমেন্টে স্বীকার করে নিয়েছেন যে শতকরা ১৫ জনকে অ্যাবসর্ব করে নেবেন। এই বিষয়টি তরান্বিত করার জন্য অনুরোধ করব এবং তরান্বিত করে বিদ্যুৎ, ক্ষুদ্র সেচ, আপনার দপ্তর, পৌরসভা প্রভৃতি দপ্তরে এঁদের নিয়ে নিন। এরফলে আপনাদের টাকা কিছু বাঁচবে। এখানে আইনমন্ত্রী এবং বন দপ্তরের মন্ত্রী উপস্থিত আছেন। তাঁরা যেন বিষয়টি সংশ্লিষ্ট দপ্তরে উপস্থাপিত করে ভাল করে বিচার বিবেচনা করেন—এইটুকু আমার অনুরোধ।

**শ্রী তুহিন সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় যাতে একটি গুরুত্বপূর্ণ ব্যাপারে দ্রুত ব্যবস্থা গ্রহণ করেন তার জন্য আবেদন জানাচ্ছি। খন্ডকোষ থানার অন্তর্গত বেরুদগ্রাম, হুগলি, সসঙ্গা এইরূপ আরও কয়েকটি গ্রামে তফসিলি জাতি এবং উপজাতি অধ্যুষিত গ্রামের বিভিন্ন জায়গায় ব্যাপকভাবে কলেরা শুরু হয়েছে। গত

কয়েকদিন আগে কিছু মানুষ মারা গেছে। গোপাল রায়, খোকন রায়, খুকু রায় এই রকম ভাবে দলে দলে মানুষ বর্ধমান বি.সি. হাসপাতালে ভর্তি হয়েছে। জনস্বাস্থ্য দপ্তরের কোনও জায়গা থেকে কোনও ডাক্তার গ্রামগুলিতে যায় নি বা কোনও রকম চিকিৎসার ব্যবস্থা হয়নি। এর ফলে ঐ সব অঞ্চলে একটা ত্রাসের সঞ্চার হয়েছে। রোগীদের বমি হচ্ছে, কেউ বলছে গ্যাসট্রো এন্ট্রাটাইটিস, কেউ বলছে কলেরা, মারাত্মকভাবে একেবারে মহামারীর আকার নিয়েছে। মাননীয় স্বাস্থ্য মন্ত্রী শুধু কলকাতা নিয়ে ব্যস্ত। হুগলি গ্রামে তফসিলি এবং উপজাতিদের পাড়ায় রোগের প্রাদুর্ভাব হয়েছে, অবিলম্বে সেখানে ওয়ার্ক ফুটিং মেজার করা উচিত। তাই আমি আপনার মাধ্যমে তাঁর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গের সর্বত্র সন্ত্রাস এবং খুন যে ভাবে চলছে—প্রতিদিন আমরা হাউসে মেনশন এবং জিরো আওয়ার্সে তা আপনার দরবারে পৌছে দিচ্ছি। কিন্তু কিছুই প্রতিকার হচ্ছে না। গত কয়েকদিন আগে জয়নগর ২নং ব্লকের অন্তর্গত একটি গ্রামের গ্রামপঞ্চায়েতের সদস্য শ্রী পিয়ারালী ধারি যখন তাঁর বাড়িতে যাচ্ছিলেন তখন একজন এস.ইউ.সি.র লোক তারক বোমা এবং পাইপগান দিয়ে আঘাত করে। বেশ কিছুদিন চিকিৎসার পর গত ২০ শে এপ্রিল যখন তিনি তাঁর বাড়িতে ঘুমোচ্ছিলেন সেই সময় ঐ দুর্বৃত্তবাহিনী তার বাড়ি ঢুকে তার সঙ্গে লড়াই করছেন। আমি আপনার মাধ্যমে জানাতে চাই যে, জয়নগর কুলতলিতে এস.ইউ.সি.র গুন্ডা বাহিনী এবং সমাজবিরোধীদের অবাধ রাজত্ব চলেছে। আমরা অ্যাডিশন্যাল এস.পি., এস.পি., ও.সি., সি.আই বারুইপুরে সবাইকেই আমরা জানিয়েছি, কিন্তু কোনও রকম ব্যবস্থা নেওয়া হয়নি। পুলিশ নীরব দর্শক হয়ে আছেন। গ্রাম পঞ্চায়েতের সদস্য পিয়ারালী ধারীর ব্যাপারে দুর্বৃত্তদের যাতে অ্যারেস্ট করা হয় এবং জয়নগর কুলতলির লোকেরা নিশ্চিন্তে থাকতে পারে আপনার কাছে সেই আবেদন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, একটু আগে মাননীয় সদস্য শ্রী রবীন মন্ডল দমদমের একজন কংগ্রেস কমিশনারকে গ্রেপ্তার করার কথা উল্লেখ করেছেন। দুঃখের সঙ্গে বলছি স্যার, উনি একজন নির্বাচিত প্রতিনিধিকে সমাজ বিরোধী বলে উল্লেখ করেছেন। আমি গতকাল রাত্রে দমদম পৌরসভার ৩ নম্বর ওয়ার্ডের ওয়ার্ড কমিশনার শ্রী বিশ্বনাথ সিংকে গ্রেপ্তার করার কথা বলছি।

**মিঃ স্পিকার ঃ** না না, আপনি সেভাবে নোটিশ দেননি। আই অ্যাম সরি। আপনি আগে কিছুই আমাকে বলেন নি। ওভাবে হবে না।

**শ্রী শিবরাম বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রী এবং মুখ্যমন্ত্রী মহাশয়ের সামনে আমার নির্বাচিত এলাকার জনগণের একটি গুরুতর সমস্যা সমাধানের জানাচ্ছি। আপনি জানেন কোলাঘাট থার্মাল পাওয়ার প্রোজেক্ট গড়ে ওঠার ফলে অধিগ্রহণ করেছিলেন এবং বিদ্যুৎ দপ্তর রাজ্য সরকার প্রতিশ্রুতি বদ্ধ।

যাদের জমি নেওয়া হয়েছে তাদের বাড়ির এক এক জনকে চাকরি দেওয়া হবে। কিন্তু এখন পর্যন্ত খুব অল্প লোকেরই চাকরি হয়েছে। ১৯৮৪-৮৫ সাল থেকে এখন পর্যন্ত একটিও অ্যাপয়েন্টমেন্ট হয়নি। অথচ নতুন করে জমি অধিগ্রহণ হতে চলেছে।

[3-00—3-10 P.M.]

ফলে ঐ এলাকার মানুষের মধ্যে প্রচন্ড ক্ষোভ সৃষ্টি হয়েছে এবং তা যে কোনও দিন বিস্ফোরিত হতে পারে। তাই চাকরির ব্যাপারটা নিয়ে মাননীয় মুখ্যমন্ত্রী এবং বিদ্যুৎ মন্ত্রী যাতে চিন্তা ভাবনা করেন সেই অনুরোধ আপনার মাধ্যমে জানাচ্ছি।

**শ্রী সৌগত রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি জিরো আওয়ারে বলব বলে যা দিয়েছিলাম সেটা হল, হরিয়ানায় ডিজনীল্যান্ড তৈরি হয়েছে এবং সেখানকার মুখ্যমন্ত্রী চাষীদের উচ্ছেদ করে ঐ ডিজনীল্যান্ডটি তৈরি করেছেন। আমাদের পশ্চিমবঙ্গের সল্টলেকে একটি অ্যামিউজমেন্ট পার্ক তৈরি হচ্ছে এবং সেটি একটি বিশেষ ব্যক্তি মালিকানার সঙ্গে যোগাযোগ করে। ঐ অ্যামিউজমেন্ট পার্ক তৈরি করবার ফলে লবন হ্রদ এলাকায় যে গ্রিন বেল্ট ছিল, যেটাকে ঝিলমিল বলা হত, সেটা পুরোটা বন্ধ করে দেওয়া হচ্ছে এবং সেখানে যেসব পশুপাখি যেমন, হরিণ, খরগোশ, বানর ইত্যাদি ছিল সেগুলো সরিয়ে দেওয়া হচ্ছে। ঝিলমিলের ঐসব পশুপাখি আজকে কোথায় সরিয়ে নিয়ে যাওয়া হবে সেটা ঠিক করতে পারছেন না বনমন্ত্রী। হরিয়ানার মতো পশ্চিমবঙ্গে লবন হ্রদে যে ডিজনীল্যান্ড তৈরি করবার পরিকল্পনা গ্রহণ করা হল ঐ অ্যামিউজমেন্ট পার্কটা তৈরি হবে কিন্তু প্রাইভেট সেক্টরের কোম্পানির লাভের জন্য আমি তাই পশ্চিমবঙ্গ সরকারকে এখনও ঐ প্রস্তাব থেকে পিছিয়ে আসবার জন্য, ঝিলমিল যে রকম ছিল—খোলা জায়গা, জন্তু জানোয়ার এবং বাচ্চাদের খেলবার জায়গা, সেইভাবে রাখবার জন্য আবেদন জানাচ্ছি।

## Voting on Demand for Grants

### Demand No.26

**Mr. Speaker :** There are two cut motions on this Demand. Both the cut motions are in order.

Shri Apurba Lal Majumdar<br>Shri Saugata Roy } Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/-

### Demand No.37

**Mr. Speaker :** There are 12cut motions on this Demand. All the cut motion are in order and taken as moved as follows.

**Shri Saugata Roy :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re.1.

| | |
|---|---|
| **Shri Apurba Lal Majumdar**<br>**Shri Satya Ranjan Bapuli**<br>**Shri Sultan Ahmed**<br>**Shri Deba Prasad Sarkar** | Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/- |

**Demand No.90**

**Mr. Speaker :** There are two cut motions on this Demand. Both the cut motion are in order.

| | |
|---|---|
| **Shri Apurba Lal Majumdar**<br>**Shri Sultan Ahmed** | Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/- |

**Demand No.81**

**Mr. Speaker :** There is only one cut motions on this Demand. The cut motion is in order.

**Shri Apurba Lal Majumdar :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/-

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ডিমান্ড নম্বর ২৬, ৩৭, ৮১ এবং ৯০- এই চারটি দাবির উপর যে ব্যয়বরাদ্দ তার বিরোধিতা করছি এবং আমাদের কাট মোশনের সমর্থনে আমি বক্তব্য রাখছি। আমি, স্যার, খুব স্পষ্ট ভাষায় গতবারের বাজেট বক্তৃতার সময় বলেছিলাম যে, এই বুদ্ধদেববাবুর দপ্তর ছোট এবং মাঝারি শহর উন্নয়নের জন্য বরাদ্দকৃত অর্থ কিছুতেই খরচ করতে পারছে না। ইন্টিগ্রেটেড ডেভেলপমেন্ট অফ স্মল অ্যান্ড মিডিয়াম টাউনশিপ যার অর্ধেক টাকা আমাদের কেন্দ্রীয় সরকার বহন করেন, ম্যাচিংগ্র্যান্ট হিসাবে, বাকি অর্ধেক টাকা রাজ্য সরকারকে বহন করতে হয়। এই সম্পর্কে বাজেট বই থেকে একটি বিস্তারিত বিবরণ আপনার সামনে রাখছি। ১৯৮৭-৮৮ সালে আপনার এই ইন্টিগ্রেটেড ডেভেলপমেন্ট অফ স্মল অ্যান্ড মিডিয়াম টাউনশিপ খাতে বাজেট বরাদ্দ ছিল ৩ কোটি ২৭ লক্ষ টাকা। আপনি তারপর তাকে কমিয়ে আনলেন রিভাইজড বাজেটে ১ কোটি ২৫ লক্ষ টাকায়। আপনার একচুয়াল এক্সপেন্ডিচার হয়েছে ৭৪ লক্ষ ২৭ হাজার টাকা। অর্থাৎ ১৯৮৭-৮৮ সালে ৫০ লক্ষ ১৩ হাজার টাকা খরচ করতে পারলেন না ইন্টিগ্রেটেড ডেভেলপমেন্ট অফ স্মল অ্যান্ড মিডিয়াম টাউনশিপ-এর ক্ষেত্রে। পশ্চিমবঙ্গের ছোট এবং মাঝারী নগরগুলির উন্নয়নের জন্য বরাদ্দকৃত পুরো টাকাটা খরচ করতে পারলেন না, ফলে রাজ্যের মানুষ বঞ্চিত হল। ১৯৮৮-৮৯ সালে আপনার বাজেট বরাদ্দে ধরা ছিল ২ কোটি টাকা, অ্যাকচুয়াল এক্সপেন্ডিচার, অর্থাৎ আপনার প্রকৃত খরচ হয়েছে ৫২ লক্ষ ৩৯ হাজার ৭৬০ টাকা। এখানে আমরা দেখতে পাচ্ছি ১ কোটি ৪৭ লক্ষ ৬ হাজার ২৪০ টাকা খরচ হল না। আপনার ওই পরিকল্পনা খাতে। ১৯৮৯-৯০ সালে যেখানে আপনার বাজেট

এস্টিমেটসে ধরা ছিল ১ কোটি ৬৯ লক্ষ টাকা, আপনি রিভাইজ এস্টিমেটস করলেন ৬৯ লক্ষ টাকা। তার মানে আপনার সেভিংস হল ১ কোটি টাকা, অর্থাৎ আপনি ১ কোটি টাকা খরচ করতে পারলেন না। প্রতি বার আমরা দেখতে পাচ্ছি ১৯৮৭-৮৮, ৮৮-৮৯, ৮৯-৯০ পর পর এই তিন বছর আমাদের ক্ষুদ্র এবং মাঝারি নগর উন্নয়নের টাকা যেটা আপনি বরাদ্দ করেছেন অধিকাংশ ক্ষেত্রে আপনি সেই টাকা খরচ করতে পারছেন না। অর্থাৎ আপনার সেই টাকা কোনও কাজে লাগছে না। ভাবটা এমনই যেন আপনার টাকার প্রয়োজন নেই। আমরা মনে করছি এর ফলে এই সমস্ত নগরগুলো বিভিন্ন ভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছে এবং এই প্রকল্পে ব্যর্থতা সীমাহীন পর্যায়ে উপনীত হয়েছে। আশা করছি ছোট এবং মাঝারি নগর উন্নয়নের বরাদ্দকৃত অর্থ খরচ না হওয়ার অভিযোগ সম্পর্কে আপনি সুনির্দিষ্ট বক্তব্য রাখছেন। এরপর আমি আসছি আরবান ডেভেলপমেন্ট-এর ক্যাপিটাল আউটলে হেড অফ অ্যাকাউন্ট ৪১২৭ সম্পর্কে। আপনার নগর উন্নয়নের জন্য যে বাজেট বরাদ্দ—জল সরবরাহ, পয়ঃপ্রণালী, গৃহনির্মাণ উন্নয়নের জন্য যে টাকা বরাদ্দ হচ্ছে সেই টাকা আপনি খরচ করতে পারছেন না। হেড অফ অ্যাকাউন্ট যদি নিয়ে আসেন তাহলে দেখবেন ১৯৮৭-৮৮ সালে আপনার বরাদ্দ ছিল ৯৪ লক্ষ টাকা, অ্যাকচুয়াল এক্সপেন্ডিচার হয়েছে ৬২ লক্ষ ১০ হাজার ৭৭২ টাকা, আপনার সেভিংস হল ৩১ লক্ষ ৮৯ হাজার ২২৮ টাকা। আপনার জল সরবরাহ, পয়ঃপ্রণালী এবং গৃহনির্মাণ এই সমস্ত খাতে যা বাজেট এস্টিমেটস ধরলেন তার থেকে অ্যাকচুয়াল এক্সপেন্ডিচার যা হল ১৯৮৭-৮৮ সালে তাতে ৩১ লক্ষ ৮৯ হাজার ২২৮ টাকা। এই ক্ষেত্রে খরচ হতে পারল না। ১৯৮৮-৮৯ সালে ডিমান্ড নং ৪২১৭ খাতে ক্যাপিটাল আউট লে তাতে আমরা দেখতে পাচ্ছি বাজেট এক্সপেন্ডিচার হচ্ছে ৯৮ লক্ষ টাকা, তার থেকে অ্যাকচুয়াল এক্সপেন্ডিচার হয়েছে ৫৪ লক্ষ ১২ হাজার ৮২১ টাকা, প্রায় ৪৪ লক্ষ টাকা আপনি নগর উন্নয়নের ক্ষেত্রে জল সরবরাহ, প্রয়ঃপ্রণালী গৃহনির্মাণ বাবদ হেড অফ অ্যাকাউন্টে আপনি খরচ করতে পারেন নি। অর্থাৎ দপ্তরের এই হালচাল দেখে মনে হচ্ছে নগরবাসীদের কোনও অভাব অভিযোগ নেই, বস্তি উন্নয়নের ক্ষেত্রে আপনার কাছে আর কোনও অভাব অভিযোগ নেই। যে তৎপরতা এবং অধিকতর গুরুত্বের সঙ্গে নগর উন্নয়নের মনোভাব পোষণ করা হয়েছিল সেই তৎপরতা আমরা দেখতে পেলাম না। দপ্তর পরিচালনার ক্ষেত্রে যে যোগ্যতা আমরা প্রত্যাশা করেছিলাম, বিভিন্ন বিষয়ে বিস্তৃত খোঁজ-খবর পেলে আশাহত হতে হয়। বিভিন্ন বিষয়ে সঠিক তথ্য পেলে এই কথা প্রতিফলিত হয় যে ছোট এবং মাঝারি নগর উন্নয়নের টাকা খরচ হচ্ছে না, ম্যাচিং গ্রান্ডের টাকা আসা সত্ত্বেও কি রকমভাবে ক্যাপিটাল আউটলে আরবান ডেভেলপমেন্টের ক্ষেত্রে হেড অফ অ্যাকাউন্ট নং ৪২১৭ খাতের টাকা খরচ করতে পারছেন না। খরচ কিসে বাড়ছে? নন-প্ল্যান এক্সপেন্ডিচারে খরচ বাড়ছে। পরিকল্পনা বহির্ভূত যে টাকা, আপনার বাজেটে আপনি ব্যাখ্যা করে দেখবেন নন্-প্ল্যান এক্সপেন্ডিচার আপনার দপ্তরে ভয়ানক ভাবে বাড়ছে। প্ল্যান এক্সপেন্ডিচারে কাজের সুযোগ ক্রমাগত কমে আসছে এবং ক্রমাগত নন্-প্ল্যান এক্সপেন্ডিচার টাকা বেড়ে যাচ্ছে।

[3-10—3-20 P.M.]

আপনার ডিমান্ড নম্বর ৩৭, মেজর হেড্ ২২১৭ আরবান ডেভেলপমেন্টের জন্য '৮৯-৯০ সালে আপনি বরাদ্দ করেছিলেন ১৯০ কোটি ১৫ লক্ষ ৪৮ হাজার টাকা, তারমধ্যে নন-প্ল্যান এক্সপেন্ডিচার ছিল ৭০ কোটি ৭২ লক্ষ ১৬ হাজার টাকা। ১৯৯০-৯১ সালের বাজেট এস্টিমেট্টে আরবান ডেভেলপমেন্টের জন্য আপনি ধার্য করেছেন ২৪৩ কোটি ৩৭ লক্ষ ৫৫ হাজার টাকা, সেখানে নন-প্ল্যান এক্সপেন্ডিচার ২১০ কোটি ৩৫ লক্ষ ৫ হাজার টাকা। কি ভয়াবহ চেহারা ২৪৩ কোটি টাকার বাজেটের মধ্যে ২১০ কোটি টাকা নন-প্ল্যান এক্সপেন্ডিচার হয়েছে। এই রকম হারে যদি নন-প্ল্যান এক্সপেন্ডিচারে টাকা বাড়ে তাহলে দপ্তর পরিচালনার ক্ষেত্রে আপনার দপ্তর কিভাবে কাজ করছে সেটা সহজেই অনুমান করা যেতে পারে। আমি আশা করব যে আপনি এই ব্যাপারে আপনার সুস্পষ্ট মতামত এখানে দেখাবেন। আরবান ডেভেলপমেন্টের জন্য ধার্য ২৪৩ কোটি টাকা থেকে নন-প্ল্যান এক্সপেন্ডিচার ২১০ কোটি টাকা যেটা হয়েছে, এটা কোনও অবস্থাতেই গ্রহণযোগ্য হতে পারে না। এটা কখনই মেনে নেওয়া যায় না। পরিকল্পনা বহির্ভূত খাতে যে টাকা বরাদ্দ হচ্ছে এটাকে আপনি সংকুচিত করার চেষ্টা করুন। নন-প্ল্যান এক্সপেন্ডিচারের ব্যাপারে আমি আরও দু'একটি হিসাব আপনার কাছে তুলে ধরতে চাইছি। ১৯৯০-৯১ সালের বাজেট এস্টিমেটের ব্যাপারে আপনাকে আরও কিছু কথা বলা দরকার সেটা হচ্ছে এই যে, বৃহত্তর কলকাতার উন্নয়নের খরচের জন্য যে পরিমাণ টাকা দরকার, সেই পরিমাণ টাকা আপনি খরচ করছেন না। ১৯৮৬-৮৭ সালে মোট প্ল্যান বাজেট বরাদ্দ ছিল ২৮.৭৭ পারসেন্ট, ১৯৮৭-৮৮ সালে ৩০.৯ পারসেন্ট, ১৯৮৮-৮৯ সালে ছিল ৩১ পারসেন্ট এবং ৮৯-৯০ সালে সেটাকে আ' নি নামিয়ে এনেছেন ১২.৬ পারসেন্টে। অর্থাৎ বৃহত্তর কলকাতার উন্নয়নের ব্যাপারে বিগ. চার বছরের বাজেটের মধ্যে আমরা দেখছি যে আপনি ক্রমশ কমাতে কমাতে ১২.৬ পারসেন্টে নামিয়ে এনেছেন '৮৯-৯০ সালে, যেটা ঠিক তার আগের বছরে ছিল ৩১ পারসেন্ট। অর্থাৎ বৃহত্তর কলকাতার উন্নয়নের জন্য কাজ হচ্ছে না, কিন্তু কেন হচ্ছে না? আপনি গ্রেটার ক্যালকাটার ডেভেলপমেন্টের জন্য ৩০ কোটি ১৭ হাজার টাকা বরাদ্দ করেছেন, তারমধ্যে ২৯ কোটি ১৭ হাজার টাকা হচ্ছে নন প্ল্যান এক্সপেন্ডিচার। এটা কি জন্য হয়েছে? এটা হয়েছে, "Payment of grants-in-aid to Calcutta Municipal Corporation for Dearness concession to the employees and to meet the increased cost of payment of the Corporation Employees." শুধু মাইনে বাড়ানোর রাজনীতি করে, শুধু সরকারি কর্মচারিদের মাইনে বাড়ানোর স্লোগান দিয়ে তাদের কর্মবিমুখ করে গড়ে তুলেছেন। আপনি মাইনে যখন বাড়াবেন তখন তাদের কাজের প্রতি আকৃষ্ট করুন? মিউনিসিপ্যালিটি এবং কর্পোরেশনের জন্য আপনি একবার ভেবে দেখুন, ৩০ কোটি টাকা যা বরাদ্দ করেছেন তার মধ্যে ২৯ কোটি টাকাই হচ্ছে নন প্ল্যান এক্সপেন্ডিচার, তাহলে উন্নয়নের ক্ষেত্রে, বৃহত্তর কলকাতার উন্নয়নের ক্ষেত্রে আপনি যে অর্থ বরাদ্দ করেছেন তা দিয়ে প্রকৃত অর্থে কখনও বৃহত্তর কলকাতার উন্নয়নের কাজ, শহর উন্নয়নের কাজ করতে পারবেন না। আমার মনে হয়, আপনি এই বিষয়ে তথ্য দিয়ে

আমাদের অবহিত করবেন। আপনার বিরুদ্ধে দপ্তর পরিচালনার ক্ষেত্রে খুব সুস্পষ্ট অভিযোগ থাকল। একদিকে যেমন ছোট-মাঝারি শহর উন্নয়নের জন্য, নগর উন্নয়নের জন্য আপনি টাকা বরাদ্দ চাইছেন, বরাদ্দকৃত টাকা খরচ করতে পারছেন না, নন-প্ল্যান এক্সপেন্ডিচারের টাকা বিপুলভাবে বেড়ে যাচ্ছে—এই বছরে কলকাতার ব্যাপারে সুস্পষ্ট অভিযোগ হয়েছে, উন্নয়নের ক্ষেত্রে টাকাগুলো, বরাদ্দকৃত টাকাগুলো আপনি খরচ করতে পারছেন না, ঠিক তেমনি আমরা দেখছি যে বিভিন্ন পৌরসভাগুলো কি ভাবে আর্থিক অসুবিধার জন্য ভুগছে। এটা আমরা আবার বিশেষভাবে লক্ষ্য করছি যে, কংগ্রেস পরিচালিত যে সমস্ত পৌরসভাগুলো আছে সেগুলোর সঙ্গে আপনি বিমাতৃসুলভ আচরণ করছেন। বহরমপুর পৌরসভা ভেঙে দেবার পর হাইকোর্টের রায় বেরিয়েছে আপনার ঘোষিত সিদ্ধান্তকে হাইকোর্ট নাকচ করে দিয়েছে। আপনি কংগ্রেস পরিচালিত বিভিন্ন পৌরসভাগুলিকে ইকোনমিক ব্লকেড করার চেষ্টা করেছেন। সেই ব্যাপারে সুনির্দিষ্ট অভিযোগ আমি আপনার কাছে উপস্থিত করতে চাই। জিয়াগঞ্জে কংগ্রেস পরিচালিত যে বোর্ড ছিল সেই বোর্ডের কমিশনারকে বাধ্য হয়ে পদত্যাগ করতে হয়েছিল। বারেবারে টাকা চেয়ে টাকা না পেয়ে পদত্যাগ করতে বাধ্য হয়েছিলেন। টাকা চেয়ে টাকা না পেয়ে মিউনিসিপ্যালিটি কমিশনার পদত্যাগ করলেন। আপনি তো পারলেন সেই জিয়াগঞ্জ মিউনিসিপ্যালিটিতে তথাকথিত সরকারি টাকা থেকে আর্থিক সাহায্য করতে? তারপরে কৃষ্ণনগরে পৌরসভার জন্য বারে বারে আবেদন-নিবেদন করা সত্ত্বেও আপনি নানারকম যুক্তি দেখিয়েছেন। যখনই আমাদের পক্ষ থেকে নানা রকম আর্থিক অসুবিধার কথা তুলে আপনার কাছে এই কংগ্রেস পরিচালিত পৌরসভাগুলির আর্থিক গুরুত্ব বিবেচনা করার জন্য আবেদন করি তখনই আপনি কংগ্রেস পরিচালিত বোর্ডগুলির অপরাধ সৃষ্টি করে এড়িয়ে যাবার চেষ্টা করেন। আমার অনুরোধ আপনি এর থেকে মুক্তি দিন, পৌরসভার নির্বাচন তো এসে গেছে। তারপরে আপনি কমিটি করুন, বোর্ড তৈরি করুন। এই পলিসির কথা যদি আমরা জানতে না পারি, দপ্তর পরিচালনার ক্ষেত্রে মিউনিসিপ্যালিটির বিল্ডিং তার ক্ষেত্রে যদি নিরপেক্ষ মনোভাব না থাকে তাহলে এই পৌরসভাগুলি আগামী দিনে, সঠিকভাবে কাজ করতে পারবে না এবং গণতান্ত্রিক সুষ্ঠ প্রচলিত অবস্থা তাহলে ভেঙ্গে পড়বে। আপনি এই সম্পর্কে যথোচিত ব্যবস্থা গ্রহণ করুন এবং সিদ্ধান্ত নিন। আজকে আমি আপনার কাছে কলকাতা পৌরসভার বিল্ডিং দপ্তর সম্পর্কে কিছু বিষয় উপস্থাপিত করতে চাই। আপনি জানেন কিছু দিন আগে কলকাতা শহরে দক্ষিণ কলকাতায় একটি মাল্টি-স্টোরিড বিল্ডিং ভেঙ্গে পড়েছিল। প্রদীপ কুন্দলিয়া প্রমোটর তার বাড়ি ভেঙ্গে পড়ার ফলে ১২ জন প্রাণ হারিয়েছিল। সেইদিন আপনি অত্যন্ত বলিষ্ঠ ভাবে এই প্রমোটর সম্পর্কে ঘোষণা করেছিলেন যে, করাপ্ট প্রমোটর উইল বি পানিশড্। আমি আপনার কাছে জানতে চাই যে, ওই প্রদীপ কুন্দলিয়ার বাড়ি ভেঙ্গে পড়ার পরে ১২ জন মানুষের প্রাণহানি হওয়ার পরে এবং আপনার কর্তৃক বলিষ্ঠ পদক্ষেপ নেবার কথা ঘোষণা করার পরেও প্রদীপ কুন্দলিয়া বহাল তবিয়তে কলকাতার রাজপথে, রাজ্যের বুকে অবলীলায় হেঁটে চলে বেড়াচ্ছেন। সেই প্রদীপ কুন্দলিয়া কর্পোরেশনের সঙ্গে তার যোগাযোগ বলিষ্ঠভাবে রেখে চলেছেন। সেই প্রদীপ কুন্দলিয়ার বিরুদ্ধে দ্রুততার সঙ্গে মামলা

রুজু করে যে পদক্ষেপ নেওয়ার সরকারি পক্ষ থেকে উচিত সেই উদ্যোগ নেওয়া হয়নি। আজ পর্যন্ত কোনও ব্যবস্থাই গ্রহণ করা হয় নি। একটার পর একটা দিন পড়ছে আদালতের মামলায় কিন্তু প্রদীপ কুন্দলিয়াকে হাজির করানো যাচ্ছে না। আজ পর্যন্ত তিনি আদালতে হাজির হন নি। তাঁর কর্পোরেশনের সঙ্গে একটা আনহোলি নেকসাস অর্থাৎ অশুভ আতাঁত রয়েছে। এই অশুভ আতাঁত থাকার ফলেই কিছু করা হচ্ছে না। আমি বারে বারেই বলেছি যে, এই ব্যাপারে আপনি যথেষ্ট বলিষ্ঠভাবে সঙ্গে আপনার মনোভাব ব্যক্ত করেছিলেন। তা হলে আজ সেই গুরুত্ব কোথায়? কেন হাইকোর্টে আজকে দু' মাস পর পর দিন চলে যাচ্ছে অথচ তাকে ধরা যাচ্ছে না। আমি মনে করি আপনি এই খুব সৎ এবং আপনার মনোভাব আমাদের কাছে খুব স্পষ্টভাবেই ব্যক্ত করেছিলেন। আশা করি সেইভাবে আপনি যথোচিত বলিষ্ঠ পদক্ষেপ নেবেন তারপরে আমি কলকাতা দপ্তরের বিল্ডিং দপ্তর সম্পর্কে সুনির্দিষ্ট অভিযোগ আমি আপনার কাছে রাখছি। আমি আশা করব সুনির্দিষ্টভাবে এর উত্তর দেবেন। কলকাতা পৌরসভার যে দপ্তরের বিল্ডিং ট্রাইবুন্যাল আছে, সেই বিল্ডিং ট্রাইবুন্যাল ঠিকমতো কাজ করছে না। কলকাতা কর্পোরেশনের বিল্ডিং ট্রাইবুন্যাল সম্পর্কে মানুষের অভিযোগ প্রচুর আছে। এই বিল্ডিং ট্রাইবুন্যালগুলো ঠিকমতো কাজ করছে না। এই সম্পর্কে আপনি একটু ব্যবস্থা নেবেন। প্ল্যানের বাইরে বিল্ডিং তৈরি হচ্ছে কিনা তার পর্যন্ত ব্যবস্থা আপনার দপ্তরে আছে কি না কিংবা ক্যালকাটা কর্পোরেশনে আছে কি না আমার জানা নেই। কলকাতা শহরে বেআইনি বাড়ি তৈরি করার একটা স্বর্গরাজ্য হয়ে গেছে। এখানে বেআইনি বাড়ির সংখ্যা কত তার একটা হিসাব আমি আপনাকে দিচ্ছি, এম আই সি বিল্ডিং তিনি ইন্ডিয়া টু ডের একটা প্রেস কনফারেন্সে বলেছিলেন যে বেআইনি ড়ির সংখ্যা ৫ হাজার ২০০। গত কয়েক বছর ধরে এই বেআইনি বাড়িগুলো তৈরি হয়েছে, অথচ কর্পোরেশন একেবারে উদাসীন এই ব্যাপারে।

[3-20—3-30 P.M.]

কলকাতা কর্পোরেশনে টাউন অ্যান্ড কান্ট্রি প্ল্যানিং অ্যাক্টে আপনাদের এখন পর্যন্ত কোনও এলাকায় কত তলা বাড়ি হবে তার সুনির্দিষ্ট প্রস্তাব সম্ভব হলে এই বিধানসভায় আপনি উপস্থিত করুন। যদি টাউন অ্যান্ড কান্ট্রি প্ল্যানিং অ্যাক্টে কোনও সুনির্দিষ্ট এবং সুস্পষ্ট প্রস্তাব থাকে তাহলে তার মাধ্যমে একটা গাইড লাইন পাওয়া যেতে পারে কিন্তু এই গাইড লাইন দিতে দপ্তরের ক্ষেত্রে এত ঢিলেমি এবং এত গাফিলতি কিসের জন্য? এর একটা কারণ থাকতে পারে সেটা হচ্ছে কর্পোরেশনের সঙ্গে প্রমোটারদের একটা অশুভ আতাঁত রয়েছে যার ফলে কোটি কোটি টাকার স্যাংশন করে এক শ্রেণীর অফিসাররা বিভিন্নভাবে অর্থ আমদানি করছেন। এদের হাতে যদি দপ্তরের ভার থাকে তাহলে তারা কখনই টাউন অ্যান্ড কান্ট্রি প্ল্যানিং অ্যাক্টকে হতে দেবেন না। একবার লালবাহাদুর শাস্ত্রী—যখন রেল মন্ত্রী ছিলেন রেল দুর্ঘটনার জন্য তিনি পদত্যাগ করেছিলেন কিন্তু আপনি কুন্দলিয়ার ঘটনার পরেও পদত্যাগ করলেন না। এই দুর্ঘটনা হয়ত গৌণ হয়ে যায়, কিন্তু এই যে বিচারটা এটা সামগ্রিকভাবে

মানুষের কাছে উল্লেখিত হয়। কর্পোরেশনে এই যে দুর্নীতির আস্তাকুঁড় এর নিচ থেকে শেষ পর্যন্ত এ থেকে বলা যায় এটাকে দুর্নীতি আখড়ায় গ্রাস করেছে। এই কর্পোরেশনের বুকে আজকে ক্যানসার হয়ে গেছে। এই থেকে আজকে একে মুক্তি দিতে হবে। আজকে এই যে বেআইনি বাড়ি তৈরি হচ্ছে এবং এই ব্যাপারে কিছু কিছু বাড়ি ভেঙে দেওয়া নিয়ে যে মামলাগুলি চলছে সেই মামলাগুলির কি হচ্ছে এবং এই বাড়ি ভেঙে দেওয়ার ব্যাপারে মামলাগুলি এখন পর্যন্ত কি অবস্থায় আছে সেটা আমরা দেখতে চাই। আপনারা বলছেন পার্ক প্লাজা এবং বর্দ্ধন মার্কেট ভাঙবেন, বর্তমানে পার্ক প্লাজা এবং বর্দ্ধন মার্কেট নিয়ে মামলা চলছে। এই ব্যাপারে আমরা আপনাদেরকে সাহায্য করতে চাই, আদালতের ব্যাপারে আপনাদের তৎপরতা কি রকম চলছে, মামলাগুলি কি পর্যায়ে আছে, আপনারা এই ব্যাপারে রীতিমতো সার্ভে করুন, মনোনিবেশ করুন যদি মামলার ব্যাপারটা আপনারা দপ্তরের হাতে ছেড়ে দিয়ে থাকেন তাহলে পার্ক প্লাজা এবং বর্দ্ধন মার্কেটের ব্যাপারটা আপনার জীবদ্দশায় এটা করা সম্ভব হবে না। আদালতের মামলা ছাড়াতে গেলে আরও মনোনিবেশ করতে হয়, কনসেন্ট্রেশন করতে হয়, তাহলে আমার বিশ্বাস এবং আমরা মনে করি, এই বিষয়টা যথাযথ গুরুত্ব সহকারে বিবেচনা করবেন। এবং আপনি বাড়ি ভাঙা ও তৈরির ব্যাপারে দায়িত্ব নিয়ে আমাদেরকে অবহিত করবেন। আমি প্রতিবারেই বাজার ব্যবস্থা নিয়ে বলে থাকি, কিন্তু আপনি বলেছেন যে আর কোথাও বাজার নির্মাণ হবে না—এটা আপনি ঘোষণা করেছেন। আমি দ্বিতীয় কথা যেটা বলতে চাই সেটা হচ্ছে নিউ মার্কেট পুনর্বন্টন নিয়ে একটা ভীষণ আলোচনা শুরু হয়েছে। তার কারণ হচ্ছে আপনাদের রাজ্য কমিটির নেতা শ্রী বিমান বসু তিনি কয়েকদিন আগে সংবাদপত্রে সাংবাদিক সম্মেলনে বললেন যে নিউ মার্কেটের স্টল বিলি বন্টন নিয়ে একটা অনিয়ম হয়েছে—এটা আমার অভিযোগ নয়। এই ব্যাপারে বলি গত তিন বছর ধরে আমি বোঝাবার চেষ্টা করছি কলকাতার বিভিন্ন বাজার পুনর্গঠনের নামে নিউ মার্কেট, লেক মার্কেট, ল্যান্সডাউন মার্কেট, আলিপুর মার্কেট—এই ৪টি বাজারের ক্ষেত্রে অসাধু, প্রমোটারদের হাতে দেওয়ায় ফতে পুরিয়া, বাজোরিয়ারা ৭০ কোটি টাকার মুনাফা তারা লুঠেছে। আমার অভিযোগ—যদিও আপনি বলেছেন যে আর কোনও বাজার নির্মাণ হবে না—আপনাদের দলের লোক বিমান বসু তিনি সাংবাদিক সম্মেলন করে বললেন যে নিউ মার্কেটের স্টল বন্টন নিয়ে অভিযোগ আছে, তিনি আবার পরে বলেছেন আমি ভুল করেছি, কিন্তু আমার অভিযোগ বহাল রইল। নিউ মার্কেটের স্টলের বিলি বন্টন নিয়ে একটা ভয়াবহ দুর্নীতি আছে এবং আমারও এই ব্যাপারে অভিযোগ আছে। বাজার পুনর্নির্মাণের ব্যাপারে বলব এই যে নিউ মার্কেট পুনর্গঠন করা হল এই ব্যাপারে তখন কর্পোরেশন থেকে একটা টেন্ডারস স্ক্যান্ডেল হয়েছিল, আমার অভিযোগকে যদি গুরুত্ব দিয়ে আনতে চান তাহলে বলব (১) নম্বর হচ্ছে কলকাতার কোন কোন সংবাদপত্রে কোন কোন প্রতিষ্ঠানে কতখানি অংশ জুড়ে নিউ মার্কেট পুনর্গঠন করবার নামে টেন্ডার দেওয়া হয়েছে বা নোটিশ জারি করা হয়েছে। এতবড় একটা প্রকল্পের কাজ রূপায়িত করতে কত টাকার টেন্ডার ডাকা হয়েছিল এবং কোন কোন সংবাদপত্রের কোন কোন অংশে কতখানি পাতা জুড়ে সে বিজ্ঞাপন দেওয়া

হয়েছিল, তার হিসাব আজকে সভায় উপস্থাপিত করা হোক। এই ব্যাপারে কতগুলি টেন্ডার ফর্ম বিলি করা হয়েছিল? (৩) তার মধ্যে কতগুলি টেন্ডার ফর্ম জমা পড়েছিল এবং টেন্ডার ফান্ড ফ্লো করা হয়েছিল কি না? এবং (৪) যাঁরা টেন্ডার ফর্ম জমা দিয়েছিল তারা কোনও ফার্মের এবং তাদের সবকিছু ক্রিডেনশিয়াল বিচার-বিবেচনা করে দেখা হয়েছিল কি না? আমি আপনার অবগতির জন্য জানাচ্ছি যে, প্লাস্টিকের মগ, বালতি তৈরি করে এই রকম একটি প্রতিষ্ঠান অরুন প্ল্যাস্টিক প্রাঃ লিমিটেড, তাদের নাম আমি কর্পোরেশনের কাছ থেকে পেয়েছি। এই রকম একটি প্রতিষ্ঠানকে ল্যাঙ্গডাউন মার্কেট-এর কাজ দেওয়া হয়েছে। এটা কি? এই অরুন প্ল্যাস্টিকের নাম আমি বলছি ওটা অন রেকর্ডেড রইল। ঐ কোম্পানিকে চারটি মার্কেট দেওয়া হয়েছে। এই অরুন প্ল্যাস্টিকের না আছে টেলিফোন, না আছে ট্রেড লাইসেন্স। টেলিফোন ডাইরেক্টরীতে এই কনসার্নের কোনও টেলিফোন নাম্বার আমি পাইনি। সেই অরুন প্ল্যাস্টিককে কেন এই বাজারগুলি দেওয়া হল? আপনি অনুগ্রহ করে দেখুন, যাদের কিছু নেই সেই প্রমোটাররা বাজার পুনঃনির্মাণ করবে কি করে? যেহেতু, এইগুলি আমাদের বিরোধী দলের অভিযোগ, তাই এইগুলি শুধু অভিযোগ হিসাবেই থেকে যায়। কিন্তু সংসদীয় গণতন্ত্রে রথের যে চাকা, সেই চাকা এক জায়গায় কখনও থেমে থাকে না, এটা মাঝে মাঝে ঘুরবে। তাই আজকে টেন্ডারের যে স্ক্যান্ডাল এবং বাজার পুনঃনির্মাণের ক্ষেত্রে আজকে যে দুর্নীতি সে সম্পর্কে আপনি সুনির্দিষ্ট তথ্য দেবেন। আরেকটা কোম্পানি পেলেন নিউ আলিপুর মার্কেট, তাদের নাম মেসার্স কনসালটেন্স। এই কোম্পানির নাম আমি টেলিফোন ডাইরেক্টরি খুঁজে পাইনি এবং কলকাতা কর্পোরেশনে লোক দিয়ে ফাইল দেখেছি, তার নামে কোনও ট্রেড লাইসেন্স নেই। অর্থাৎ সেই ফতেপুরিয়া, বাজোরিয়ারা আপনার বিভিন্ন বাজারগুলি বেনামে নিয়ে নিয়েছে। একটার পর একটা তারা এইভাবে দখল করেছে। এই অভিযোগগুলি আমার আগেও ছিল, আজও আছে এবং এই অভিযোগগুলি সম্পর্কে আপনার সুনির্দিষ্ট বক্তব্য শোনবার জন্য আজও আমার অধীর আগ্রহ রইল। আমি তাই মনে করি, আপনি আমাদের এই সুনির্দিষ্ট গুরুত্বপূর্ণ অভিযোগগুলি সম্পর্কে দায় সারা গোছের উত্তর না দিয়ে, সুনির্দিষ্ট উত্তর দেবেন। কর্পোরেশনের দুর্নীতি আজকে গগন চুম্বী, এই দপ্তরের ব্যর্থতা আজকে সীমাহীন পর্যায়ে গিয়ে পৌঁছেছে এবং সর্বোপরি এই দপ্তর সম্পর্কে মানুষের অভিযোগ আজকে এমন একটা জায়গায় গিয়ে পৌঁছেছে যে এর কোনও সদুত্তর আজকে পাওয়া যায় না। কুন্দলিয়ার ব্যাপারে আপনারা একটা তদন্ত কমিটি গঠন করলেন, কিন্তু সেই কমিটির রিপোর্ট আপনি হাউসে প্লেস করলেন না। আমি আপনাদের বলেছিলাম এই ব্যাপারে একটা হাউস কমিটি গঠন করুন। আপনার কাছে আমার প্রশ্ন যে সেখানে কি ধরনের রড ব্যবহার করা হয়েছে এবং একটা ছ'তলা বাড়ির ভার সহ্য করবার মতো সেই বাড়ির মাটির নিচে ছিল কি না? মাটির নিচে যদি ভীত শক্ত না হয়, যদি ফাউন্ডেশন ঠিক না থাকে তাহলে তো একটা বাড়ি ভেঙ্গে পড়বেই। কি পারসেন্টেজে বালি, সিমেন্ট, পাথরকুচি এইগুলির মিশ্রণ করা হয়েছিল। কেন না এইখানে তারা লুঠ করে থাকে। এই মিশ্রণগুলো ঠিকমতো দেওয়া হয়েছিল কি না, এবং পৌরসভার ইঞ্জিনিয়ার ও আর্কিটেক্টরা এটার তদারকি ঠিকমতো করেছিল কি না?

আপনি এই ব্যাপারে একটা থ্রি মেম্বারস্ কমিটি গঠন করলেন, কিন্তু সেই রিপোর্ট আজকেও উপস্থিত করছেন না। এই দপ্তরের রন্ধ্রে রন্ধ্রে আজকে দুর্নীতি যেভাবে বসে আছে সেটা আপনাকে দমন করতে হবে, এই কথা বলে এই বাজেট বরাদ্দর বিরোধিতা করে আমাদের কাট মোশনের সমর্থন করে, আমি এই বক্তব্য শেষ করছি।

[3-30—3-40 P.M.]

**শ্রী উমাপতি চক্রবর্তী :** মিঃ স্পিকার, স্যার, আজকে স্থানীয় স্বায়ত্ব শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় সভায় যে বাজেট বরাদ্দ রেখেছেন আমি সেই বাজেট বরাদ্দকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। আমাদের দেশে কি পরাধীন যুগে কি স্বাধীনতার পরবর্তীকালে কংগ্রেস শাসনের আমলে পৌর ব্যবস্থা কখনও গণতান্ত্রিক দৃষ্টিভঙ্গি নিয়ে গঠিত বা পরিচালিত হয়নি। পৌরসভাগুলিতে জনগণের প্রতিনিধিত্ব, জনগণের আশা-আকাঙ্খার প্রতিফলন, জনগণের অংশগ্রহণ সব সময় উপেক্ষিত হয়েছে। পৌরসভাগুলিতে সাধারণ মানুষের অধিকার ও সুযোগ-সুবিধাগুলি কোনওদিন মূল্য পায়নি। উচ্চ বিত্তদের জন্য শহরাঞ্চলে কিছু কিছু পরিকল্পনা নেওয়া হয়েছে, কিছু উদ্যোগ গ্রহণ করা হয়েছে, কিন্তু সাধারণ মানুষকে পৌর অধিকারের বাইরে প্রথম থেকে রাখা হয়েছে। সার্বজনীন ভোটাধিকারের ভিত্তিতে পৌরসভা গঠনের দাবি আমরা বামফ্রন্ট সরকার করেছি, পরবর্তীকালে ১৮ বছর করার দাবিটাও আমরাই করেছি। কংগ্রেস কোনওদিনই এই দাবিকে সমর্থন করেনি, কারণ, তারা জনগণকে ভয় পায়, জনগণের প্রতি তাদের কোনও আস্থা নেই। বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার সঙ্গে সঙ্গে প্রকৃতপক্ষে পৌর সমস্যা ও উন্নয়নের প্রশ্নে একটা সামগ্রিক নীতি নির্ধারণের চেষ্টা প্রথম থেকে করা হয়েছে এবং অগ্রগতি সুনির্দিষ্ট রূপ নিচ্ছে। গ্রামীণ ক্ষেত্রে যেমন পঞ্চায়েতের মাধ্যমে ক্ষমতার বিকেন্দ্রীকরণ ব্যবস্থা সাফল্যের সঙ্গে এগিয়েছে তেমনি শহরাঞ্চলের ক্ষেত্রে উন্নয়নের জন্য পৌরসভাগুলিকে একই রকম গুরুত্ব দেওয়া হয়েছে। সেখানে নাগরিকরা পৌরসভা পরিচালনা বা পৌরসভাগুলির উন্নয়নের কাজে অংশ গ্রহণ করছে এবং তাদের মতামত দিচ্ছে। পুরানো আইনগুলি সংস্কার করে ক্রমান্বয়ে জনস্বার্থমুখী করে তোলা হচ্ছে। রাজ্য সরকারের পক্ষ থেকে পৌরসভাগুলিকে উন্নয়নের জন্য সরাসরি অর্থ সাহায্য বর্তমানে করা হচ্ছে। সি এম ডি এ এবং তার বাইরের এলাকাভিত্তিক বিভিন্ন উন্নয়নমূলক পরিকল্পনা নেওয়া হয়েছে। আমরা একটা পরিসংখ্যান এখানে দিচ্ছি, সেই পরিসংখ্যান থেকে দেখতে পাওয়া যাবে বর্তমানে পৌরসভাগুলির উন্নয়নের জন্য সরকার কি কি দৃষ্টিভঙ্গি গ্রহণ করেছেন। ১৯৭৬-৭৭ সালে কলকাতা এবং হাওড়া কর্পোরেশন এলাকায় মাথাপিছু খরচ করা হত ৬১ টাকা, সি এম ডি এ এলাকায় খরচ করা হত ১৮ টাকা এবং অন্যান্য পৌরসভা এলাকায় খরচ করা হত মাত্র ৮৭ পয়সা। ১৯৭৮-৭৯ সালে অনুরূপভাবে দেখছি কলকাতা কর্পোরেশন এবং হাওড়া কর্পোরেশন এলাকায় মাথাপিছু খরচ করা হত ৬০ টাকা, সি এম ডি এ এলাকায় ৩৪ টাকা, সি এম ডি এ ছাড়া অন্যান্য পৌরসভা এলাকায় খরচ করা হত ১৪ টাকা। এই যে অসাম্য ছিল এই অসাম্য দূর করে যাতে ভারসাম্য আনা যায়

তার চেষ্টা ক্রমাগত করা হচ্ছে। বর্ধমানের নোটিফায়েড এলাকা সহ ১১৬ টি পৌরসভা এলাকায় নতুন প্রকল্প কার্যকর করা হচ্ছে। পৌরসভা উন্নয়নের জন্য জেলা স্তরে এবং পৌর স্তরে পৌর কমিটি গঠনের কথা সরকার ঘোষণা করেছেন। শুধু পরিকল্পনার কথা নয়, পরিকল্পনাকে যারা রূপায়িত করবেন তাদের ক্ষেত্রে বিশেষ গুরুত্ব দেওয়া হচ্ছে। পৌর কর্মচারিদের তৎপরতার উপর এই প্রকল্পগুলির ভবিষ্যত নির্ভর করে। পৌর কর্মচারিদের যে বিভিন্ন সমস্যা ছিল তাদের চাকরির নিরাপত্তার ক্ষেত্রে বেতনের ক্ষেত্রে এই সমস্ত সমস্যা সমাধানের জন্য বর্তমানে বামফ্রন্ট সরকার তাদের কাঠামো পরিবর্তন করছেন। এবং চাকরি সংক্রান্ত সুযোগ সুবিধা, এমন কি অবসরকালীন ভাতার ব্যবস্থাও এই সরকারের আমলে করা হয়েছে। কলকাতা মহানগরী উন্নয়নের ক্ষেত্রে বিশেষ ভাবে আমি কয়েকটি সমস্যার কথা আগে উল্লেখ করব। কলকাতা হচ্ছে এই রাজ্যের অর্থনীতি এবং সংস্কৃতির পীঠস্থান এবং গণতান্ত্রিক আন্দোলনের কেন্দ্র। প্রায় ১ কোটি লোক বৃহত্তর কলকাতা এলাকায় বাস করে এবং বস্তিবাসীর সংখ্যা হচ্ছে ৪০ লক্ষ। ১৭ লক্ষ মানুষ প্রায় প্রতিদিন এই নগরীতে যাতায়াত করে। অত্যন্ত সমস্যাবহুল, জনবহুল এই শহর। পরিকল্পনাহীনভাবে সাম্রাজ্যবাদ আমলে এই শহরের জন্ম হয়েছিল। প্রয়োজনের তাগিদে, ব্যবসা বাণিজ্যের প্রয়োজনে মানুষ ক্রমশ এখানে এসেছে। বিশেষ করে বিহার, উত্তরপ্রদেশের মানুষ কর্মসংস্থানের জন্য, ব্যবসার খাতিরে এখানে এসেছে। ফলে শহর ঘিঞ্জি হয়ে উঠেছে। কোনও পরিকল্পনা আদৌ গ্রহণ করা হয়নি অতীতে এবং এই শহর দীর্ঘদিন উপেক্ষিত হয়ে আছে। এতদিনের জমে থাকা কাজ বর্তমানে এক সঙ্গে করে ওঠা বর্তমান সরকারের পক্ষে খুবই কষ্টকর হয়ে উঠেছে। চার্লস্ কুরিয়া কমিটি যে চারটি শহরকে জাতীয় শহর হিসাবে গণ্য করতে বলেছিল, তার মধ্যে কলকাতা শহর হল একটি এবং এর উন্নয়নের জন্য কেন্দ্রীয় সরকারকে বিশেষ দায়িত্ব নিতে হবে। কেন্দ্রীয় সরকারকে আর্থিক দায়িত্ব নিতে হবে, এই কথা সেই কমিটি সুপারিশ করেছে। দীর্ঘদিন কেন্দ্রের কংগ্রেস পরিচালিত সরকার এই সুপারিশ, পশ্চিমবঙ্গের দাবি, কলকাতার দাবি উপেক্ষা করে চলেছে। এই মহানগরীর উন্নয়নের জন্য বর্তমান সরকার কতকগুলি পরিকল্পনা গ্রহণ করেছে। এখানকার পয়ঃপ্রনালী, জল নিষ্কাশন সমস্যার দিকে লক্ষ্য দেওয়া হয়েছে। এখানকার পয়ঃপ্রণালীগুলি দীর্ঘদিন ধরে মেরামত করা হয়নি। এবং সেগুলির মধ্য দিয়ে জল নিষ্কাশন করা খুবই অসুবিধাজনক হয়ে উঠেছে। আবার কোথাও কোথাও গঙ্গা নদীতে পলি পড়ে নদী উঁচু হয়ে গেছে। যার ফলে নদীর বেড উঁচু হয়ে গেছে। ফলে জল নিষ্কাশনের পক্ষে অসুবিধা হচ্ছে। নদীর পাড় উঁচু, আর পয়ঃপ্রণালী নিচু হয়ে যাওয়ায় জল নিষ্কাশন হচ্ছে না। এখানকার রাস্তা ঘাটের সমস্যা রয়েছে। পরিকল্পনাহীন ভাবে রাস্তাঘাটগুলি তৈরি হয়েছে। রাস্তা প্রশস্ত করার জন্য যে জমি প্রয়োজন, সেই জমি পাওয়ার সুযোগ সুবিধা খুবই কম আছে। এই অবস্থায় দাঁড়িয়ে কলকাতা শহরের উন্নয়ন, পয়ঃপ্রণালীর উন্নয়ন, জল নিষ্কাশনের ব্যবস্থা করার জন্য মন্ত্রী মহাশয় বাজেটে কতকগুলি বিষয় উল্লেখ করেছেন। টালির নালা, কলিকাতা শহরের নর্দমার মোহানা (ক্যালকাটা আউটলে), মহানগরীর পয়ঃপ্রণালী, চৌভাগা পাম্পিং স্টেশন প্রভৃতির কাজ এগিয়ে চলেছে। সমস্যাটা অত্যন্ত গভীর এবং জটিল,

একদিনে এই সমস্যার সমাধান হবে না। আমরা দেখতে পাচ্ছি সরকারের তরফ থেকে উদ্যোগ নেওয়া হয়েছে, সেদিকে দৃষ্টি দেওয়া হয়েছে। জল সরবরাহের ক্ষেত্রে অসুবিধা আছে। সেই সমস্যার সমাধানের জন্য টালা পলতা ব্যবস্থা পদ্ধতির নবরূপদানের কাজ সম্পন্ন হয়েছে এবং এই ব্যবস্থা শীঘ্রই কার্যকর হবে। যে সব কাজগুলি সমাপ্তির মুখে, সেগুলির মধ্যে রয়েছে গার্ডেনরীচে নিম্নচাপের পাম্পিং স্টেশন এবং বি.টি. রোড বরাবর ৬০ ব্যাসের টালা পলতা মূল পাইপলাইন স্থাপনের কাজ। বরাহনগর কামারহাটি এবং শ্রীরামপুর ওয়াটার ট্রিটমেন্ট প্ল্যান্টগুলির কাজ চলছে। টালা অকল্যান্ড ট্রান্সমিশন মেইন লাইনের কাজও শুরু করা হবে।

[3-40—3-50 P.M.]

বস্তি উন্নয়নের ব্যাপারে এবারে দু/চারটি কথা বলছি। প্রায় ৪০ লক্ষ বস্তিবাসীর উন্নয়নের জন্য সরকার নানান প্রকল্প গ্রহণ করেছেন। বস্তির যে মালিকানা ছিল তা অধিগ্রহণ করেছেন। বস্তিবাসীদের উন্নয়নের জন্য বর্তমানে বাজেট বক্তৃতায় অনেক কথা হয়েছে। বলা হয়েছে, "এ বছর সি এম ডি এ ৫০ হাজার সংখ্যক বস্তিবাসী মানুষের এই সুযোগ সুবিধার আওতায় আনতে পারবে বলে আশা করা যায়।" ভাষণে বলা হয়েছে যে, অঞ্চলের উন্নয়নের জন্য বিভিন্ন দুর্বলতর শ্রেণীর এবং নিম্ন আয় বিশিষ্ট মানুষদের জন্য ৩ হাজার ৮১১ টি কোর হাউস এ পর্যন্ত নির্মিত হয়েছে বৈষ্ণবঘাটা, পাটুলি এবং বিভিন্ন অঞ্চলে। তা ছাড়া কলকাতা এবং হাওড়ার ইমপ্রুভমেন্ট ট্রাস্ট দুটি কাজ করছে। তা ছাড়া পরিবহন ব্যবস্থার উন্নয়নের জন্য বিভিন্ন প্রকল্প গ্রহণ করা হয়েছে। এইভাবে উন্নয়নমূলক প্রকল্প গ্রহণ করা হয়েছে। বিরোধীপক্ষের মাননীয় সদস্য বহুতল বাড়ির প্রসঙ্গ উত্থাপন করে অনেক কথা বললেন এবং বললেন যে এতে অনেক সময় নানান রকমের দুর্ঘটনা ঘটে। এই প্রসঙ্গে বিরোধীদলের মাননীয় সদস্যকে আমি বলতে চাই যে কলকাতার সমস্যা একা রাজ্য সরকারের পক্ষে সমাধান করা সম্ভব নয়, এরজন্য প্রয়োজন সর্বস্তরের মানুষের সক্রিয় সহযোগিতা এবং সমর্থন। বহুতল বাড়ির সমস্যা সম্পর্কে ওঁরা অনেক কথা বললেন। এই সমস্যার সমাধানের জন্য সহযোগিতা চাইলে বিধানসভায় এসে ওঁরা মুখে সেই সহযোগিতা দেবার কথা বলেন কিন্তু আবার অন্য দিক দিয়ে তাঁরাই এই সমস্যা জটিল করে তোলেন। এর পর আমি ফায়ার বিগ্রেড সম্পর্কে কয়েকটি কথা বলব। বর্তমানে সারা রাজ্যে অগ্নি-নির্বাপন কেন্দ্রের সংখ্যা হল ৭৮। এগুলির মধ্যে পশ্চিমবঙ্গ অগ্নি-নির্বাপন কৃত্যকের নিয়মিত শাখার অধীনে রয়েছে ৪২ টি এবং অসামরিক প্রতিরক্ষা শাখার অধীনে ৩৬টি। এগুলিতে আগে তারা পুরানো যন্ত্রপাতি নিয়ে কাজ করতেন এবং বর্তমানে আধুনিক এবং অতি আধুনিক যন্ত্রপাতি নিয়ে তারা কাজ করতে পারছেন। তা ছাড়া অনেক ক্ষেত্রে নির্দিষ্ট বাড়ি ছিল না, এখন সে ক্ষেত্রেও কিছু কিছু সাহায্য দেওয়া হচ্ছে। পরিশেষে আমি বলব, পৌরসভা এলাকাগুলিতে বেকার মানুষদের কর্মসংস্থানের জন্য কোনও কোনও ক্ষেত্রে স্বনির্ভর প্রকল্প গড়ে তোলার জন্য সরকার চেষ্টা করছেন এবং এ ব্যাপারে সরকার আশাবাদী। আমরা আশা করি এই স্বনির্ভর প্রকল্পের মাধ্যমে কিছু বেকারের কর্মসংস্থানের

ব্যবস্থা করা যাবে ফলে তাতে বেকার সমস্যার কিছুটা সমাধান হবে। আমি এবারে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে দুটি সুপারিশ রাখব। আমরা মনে করি যে, পৌরসভা পরিচালনার ক্ষেত্রে জনগণের উদ্যোগ এবং অংশগ্রহণের প্রশ্নটি অত্যন্ত গুরুত্বপূর্ণ। জনগণ যদি পরিকল্পনা রূপায়ণের ক্ষেত্রে অংশ গ্রহণ করতে না পারেন তাহলে সেই পৌরসভার যথার্থ উন্নয়ন হতে পারে না কাজেই এই প্রশ্নটিকে যথেষ্ট গুরুত্ব দিতে হবে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে এ দিকে গুরুত্ব দেবার জন্য অনুরোধ করব। দ্বিতীয়ত পৌর প্রশাসন পরিচালনার ক্ষেত্রে সমাজের পিছিয়ে পড়া অংশের মানুষ—তফসিলি জাতি, উপজাতি এবং মহিলা—এদের সুযোগ সুবিধা কম। এ ক্ষেত্রে যদি তাদের জন্য আসন সংরক্ষণের ব্যবস্থা না হয় তাহলে এরা সেই সুযোগ পাবেন না। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ, এ বিষয়ে তিনি সুস্পষ্ট বক্তব্য রাখবেন। এই বলে এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে ৪ টি দাবি তার ব্যয়-বরাদ্দের জন্য এনেছেন, আমি তার বিরোধিতা করতে এখানে দাঁড়িয়েছি এবং আমাদের যে কাট মোশন আছে সেগুলির সমর্থন করছি। প্রথমেই দু' একটা প্রশংসার কথা বলব। তা না হলে আপনারা বলবেন যে শুধু সমালোচনাই করি। সে জন্য প্রথমে দু' একটা প্রশংসার কথা বলে আসল জায়গায় যাব। বর্তমান মন্ত্রী সম্পর্কে এই অভিযোগ এখানে আসেনি যে উনি ব্যক্তিগতভাবে কোনও দুর্নীতির সঙ্গে যুক্ত। তবে তার দপ্তরে কতকগুলি দুর্নীতি আছে সেটা আমি পরে উদাহরণ দেব। ওনাকে আমি আগেও ধন্যবাদ জানিয়েছি কারণ উনি কর্পোরেশন এবং মিউনিসিপ্যালিটির কর্মচারিদের ক্ষেত্রে পে কমিশনের রেকমেন্ডেশন মেনে নিয়েছেন। ইনফ্যাক্ট আমাদের সরকারি কর্মচারিদের একটা ফেডারেশন আছে। আগামীকাল মাস ক্যাজুয়াল লিভ নেবার জন্য তাদের একটা সিদ্ধান্ত ছিল। সেটা পোস্টপোন করা হয়েছে কারণ আমাদের দাবিগুলি ইতিমধ্যে উনি মেনে নিয়েছেন। তারপরে ৭৪টি পৌরসভা এবং কর্পোরেশনে তিনি নির্বাচন করছেন। এটা নিশ্চিতভাবে একটা গণতান্ত্রিক কাজ। তবে ভোটার লিস্টে কোথাও কোথাও ডিসক্রিপেন্সি হয়েছে, গোলমাল হয়েছে তাড়াহুড়ো করে করা হয়েছে বলে। কিন্তু তিনি নির্বাচন করছেন বলে তাকে ধন্যবাদ জানাচ্ছি। আরও ধন্যবাদ জানাব যদি এই নির্বাচনে রিগিং হবে না, এটা অ্যাসিওর করতে পারেন। তারপরে আসানসোল, শিলিগুড়ি এবং চন্দননগরকে কর্পোরেশন করার জন্য তিনি বিল এনেছেন। সে জন্য ধন্যবাদ জানাচ্ছি কারণ এটা ন্যায্য এবং গণতান্ত্রিক ছিল, সেটা উনি মেনে নিয়ে ভাল করেছেন। এই কয়টি প্রশংসার কথা আমি এখানে বললাম। এবারে একটু অন্য কথায় যাচ্ছি। স্যার, আমাদের এই মন্ত্রী তরুন। তার কাঁধের উপরে যে টাকার বোঝা, মুখ্যমন্ত্রী ছাড়া আর কোনও মন্ত্রীর দপ্তরে এত বেশি টাকা আছে কি না আমি জানি না। আপনি দেখবেন যে ডিমান্ড নং ২৬, এতে আছে ১৬ কোটি টাকা। ৩৭ নং ডিমান্ডে আছে ২৭৭ কোটি টাকা। ৯০ নং ডিমান্ডে আছে ১২৬ কোটি টাকা এবং ৮১ নং ডিমান্ড আছে ২৯ কোটি টাকার দাবি করেছেন। সব মিলিয়ে একটা বিরাট অংকের বোঝা ওর ঘাড়ে রয়েছে। আমাদের সুদীপবাবু বলেছেন যে এই বিরাট টাকার অধিকাংশ টাকা উন্নয়ন কাজে খরচ হচ্ছে না। তার কারণ এই টাকা অধিকাংশ খরচ

হচ্ছে নন-প্ল্যান এক্সপেন্ডিচার মেটাতে। মন্ত্রী মহাশয়ের কাজ হচ্ছে কর্মচারিদের মাইনা দেওয়া, মাইনা বাড়ানো। শহর এবং আধা-শহরগুলির উন্নতির জন্য যে ব্যালেন্স আনা দরকার ছিল সেই ব্যালেন্স আমরা দেখছি না। আজকে ২৭১ কোটি টাকা যেখানে নন-প্ল্যান এক্সপেন্ডিচারে খরচ হচ্ছে সেখানে মন্ত্রী মহাশয় ১৩৩ কোটি টাকা ওর প্ল্যান এক্সপেন্ডিচারে নতুন স্কীমের জন্য খরচ করছেন। এটা মনে রাখা ভাল যে এই একটি মাত্র দপ্তরে, যে দপ্তর বিভিন্ন দপ্তর থেকে টাকা পায়। সি এম ডি এতে বিশ্বব্যাঙ্ক থেকে টাকা ঋণ হিসাবে আসে। তারপরে গ্রো গঙ্গা অ্যাকশন প্ল্যান থেকে তারা টাকা পাচ্ছেন। গঙ্গা অ্যাকশন প্ল্যান থেকে মিউনিসিপ্যালিটি টাকা পাচ্ছেন। আই.ডি.এস.এম.টি থেকে কেন্দ্রীয় সরকারের টাকা পাচ্ছেন। হুগলি ব্রিজের ব্যাপারে কেন্দ্রীয় সরকার থেকে লোন পাচ্ছেন। তার যে পুরোটা নিজের রিসোর্স থেকে ডেভেলপমেন্ট করতে হয় তা নয়। কাজেই সেই তুলনায় ওর ডেভেলপমেন্ট খুবই সীমিত। আপনি যদি দেখেন তাহলে দেখবেন যে পঞ্চায়েত এবং পৌরসভাগুলির জন্য যা খরচ হচ্ছে সেটা অকিঞ্চিৎকর। এনভায়রনমেন্ট ইমপ্রুভমেন্ট অব আরবান প্ল্যানে মাত্র ৭ কোটি টাকা খরচ হয়েছে। লিবারেশন অব স্ক্যাভেনজেস প্রোগ্রামের দুটি স্কীমে ১২ কোটি ৩০ লক্ষ টাকা, তাও খরচ হয়নি। ডেভেলপমেন্ট অব মিউনিসিপ্যালিটি মাত্র ৫ কোটি টাকা। স্যার, যেখানে ডেভেলপমেন্ট দরকার সেখানে মেজর টাকাটা চলে গেছে নন-ডেভেলপমেন্ট খরচে। স্যার, আপনি যদি ডিমান্ডটা দেখেন তাহলে দেখবেন যে শুধু অ্যাসেসমেন্ট অব মানি রাজ্য সরকার যা সেস থেকে তোলে, যা এন্ট্রি ট্যাক্স থেকে তোলে, যা মোটর ভিহিকেল থেকে ট্যাক্স তোলে তার থেকে একটা মোটা অ্যামাউন্ট দিয়ে দেওয়া হয়। ১২৬ কোটি টাকা হচ্ছে স্টেট অ্যামাউন্ট যা চলে যাচ্ছে।

[3-50—4-00 P.M.]

কিন্তু যেটা মেন প্রবলেম হচ্ছে পৌরসভায়, আপনি নিশ্চয়ই জানেন বুদ্ধদেব বাবু যে পৌরসভাগুলোর আয় এবং ব্যয়ের কোনও সমতা থাকছে না। তার ফলে শেষ পর্যন্ত পৌরসভাগুলো ওঁর উপর নির্ভরশীল হয়ে পড়ছে। হ্যান্ড বুক অব মিউনিসিপ্যাল অ্যাডমিনিস্ট্রেশন থেকে আমি উল্লেখ করছি, ধরুন ক্যালকাটা কর্পোরেশন, তার কি অবস্থা—ক্যালকাটা কর্পোরেশনের মোট খরচ ১১৪ কোটি গত বছর ছিল, এটা আমি বলছি ১৯৮৭-৮৮ সালের বইটা বেরিয়েছে, তারপর আপনার বই বেরোয়নি। আমি কলকাতা কর্পোরেশনের আয়ের কথা বলছি, সেখানে আয় কত, মাত্র ৬০ কোটি টাকা। কলকাতা কর্পোরেশনের মাইনে দিতে লাগে ৫৩ কোটি টাকা, আর আয় হচ্ছে ৬০ কোটি টাকা। তার ফলে কলকাতা কর্পোরেশনের মতো কর্পোরেশনে, যাদের টাকা তোলার ক্ষমতা আছে, তারাও নির্ভরশীল রাজ্য সরকারের উপর। তার ফলে পৌরসভাগুলো আরও বেশি নির্ভরশীল, আমার কাছে এখানে ফিগার আছে যে পৌরসভা কতটা নির্ভরশীল ওর ওপরে, সেটা দিতে অনেক সময় চলে যাবে। মিউনিসিপ্যালিটিগুলোকে স্বনির্ভর করার জন্য যে উদ্যোগ এবং যে ব্যবস্থা করার দরকার ছিল, সেটা মন্ত্রী মহাশয় করেন নি। তার ফলে কি হচ্ছে? তার ফলে দুটো জিনিস হচ্ছে, উনি

কোনও জায়গায় কোনও মিউনিপ্যালিটিতে ডাইভারশন অব ফান্ডস্ আটকাতে পারছেন না, আর রাজনৈতিক কারণে চাকরি দিচ্ছেন নিজেদের লোককে, খরচ বাড়িয়ে ফেলছেন এবং সেই ফান্ডটা আসছে ডাইভার্ট করে এবং উনি পেয়েছেন শুধু বহরমপুর পৌরসভা, যেটা উনি বার করেছেন। আমি ২০টা মিউনিসিপ্যালিটির নাম এখান থেকে দিতে পারি, এর আগে আমরা পাবলিক অ্যাকাউন্টস্ কমিটিতে ব্যাপারটা দেখেছি, ব্যাপকভাবে ডাইভারশন অব ফান্ড হচ্ছে এবং তার উপর কোনও কন্ট্রোল ওঁর দপ্তর করতে পারেন নি। তার ফলে আজকে যেগুলোকে আমরা মিউনিসিপ্যালিটি বলছি ৭৮ এবং ৩৬ টা, প্রায় ১১৬ টা নোটিফায়েড এরিয়া নিয়ে আরবান এলাকা, সেইগুলো আধা গ্রামই রয়ে গেছে। তাদের ন্যুনতম যে নাগরিক সুযোগ সুবিধা, তা তারা পাচ্ছে না। বিংশ শতাব্দির শেষভাগে এখনও পর্যন্ত লিবারেশন অব স্ক্যাভেঞ্জারস, মাথায় করে মানুষ-এর মল মুত্র নিয়ে যায় মানুষ, এটা আমরা দূর করতে পারিনি। সবে মাত্র কলকাতায় দূর হয়েছে। এখনও এটা আমরা দূর করতে পারিনি। এটা বামপন্থীরা দূর করার স্কীমটা নিয়েছেন, দূর করার চেষ্টা চলছে। সুতরাং আজকে অ্যাডেড এরিয়ায় হয়নি, মূল কলকাতায় হয়েছে। বামফ্রন্ট সরকার ১৩ বছর থাকার পরেও কিন্তু সমাজের সবচেয়ে অবহেলিত সমাজের যে অবস্থা, সেই অবস্থাতেই রয়ে গেছে। এখন, স্যার, এই পরিস্থিতিতে দাঁড়িয়ে বুদ্ধদেববাবু কি করছেন? বুদ্ধদেব বাবুর ভূমিকাটা অনেকটা রাগি যুবকের মতো, মন্ত্রীর মতো নয়। অনেক জিনিস অব্যবস্থা হচ্ছে, এই দিয়ে অসন্তোষ প্রকাশ করছেন বোঝা যাচ্ছে, যা উনি অ্যাপ্রুভ করতে পারছে না, কিন্তু উনি কন্ট্রোল করতে পারছেন না। আমি একটার পর একটা উদাহরণ দিয়ে দেখাব যে বুদ্ধদেব বাবু এতগুলো দপ্তর নিয়ে বার্ডেন্ড হয়ে যে পরিমাণ চাপ নিজের উপর নিয়েছেন, হি ইজ নট বিন এব্‌ল টু ডু দ্যাট, ওঁর আগে একজন মন্ত্রী ছিলেন, তাঁর নাম এখানে নিতে চাই না, তাঁর নামের সঙ্গে কিছু কেলেঙ্করী যুক্ত ছিল, তার মধ্যেও যেতে চাই না, কিন্তু সেই মন্ত্রী সি এম ডি এ তে গিয়ে সপ্তাহে চার পাঁচদিন বসতেন, কিন্তু অধ্যক্ষ মহাশয়, আপনি জিজ্ঞাসা করুন এই মন্ত্রীকে যে তিনি কত দিন সি এম ডি এ'র অফিসে গিয়ে বসেছেন? সেই সময় কলকাতা কর্পোরেশনের ইলেকটেড বডি ছিল না, সেই সময় সেই মন্ত্রী কলকাতা কর্পোরেশনে গিয়ে বসছেন, বুদ্ধদেব বাবুকে জিজ্ঞাসা করুন যে কতদিন কলকাতা কর্পোরেশনে কত রেগুলারলি কলকাতা কর্পোরেশনের মেয়রের সঙ্গে উনি মিটিং করেছেন? তার ফলে দেয়ার ইজ নো এফেকটিভ কন্ট্রোল অন দি ডিপার্টমেন্ট। এটা দপ্তরের পক্ষে সামগ্রিক ভাবে ক্ষতি হচ্ছে। আমি কোনও বড় কথা বলার আগে ছোট দু' একটা কথা উল্লেখ করে নিচ্ছি। একটা হচ্ছে আমি এর আগে ওঁকে ধন্যবাদ জানিয়েছি, উনি পৌরসভা এবং কর্পোরেশনের লোকেদের পে কমিশন দিয়েছেন। ওঁরই অধীনে কয়েকটা দপ্তর রয়েছে, যার নাম সি এম ডি এ, সি এম ডব্লিউ এস এ, এইচ আই টি এবং সি আই টি, এইগুলোকে এখন সি.এম.ডি.এ'র মধ্যে নিয়ে আসা হয়েছে, এখনও পর্যন্ত পে কমিশন চালু করা হয়নি। কবে সেই ৫০ টাকা এরিয়ার হয়েছিল, কিন্তু এই চারটে সংস্থা মিলে ২০ হাজার লোক কাজ করে, এর আগে পে কমিশনের আওতায় এরা ছিল, কভার্ড ছিল, এখনও পর্যন্ত এরা পে কমিশনের আওতায় আসেনি।

আমি আশা করি বুদ্ধদেব বাবু এই ব্যাপারে ঘোষণা করবেন। দ্বিতীয়ত আর একটা ছোট্ট ব্যাপার আমি উল্লেখ করি বুদ্ধদেব বাবুকে যে আগুন, কলকাতায় আগুন, বাজারে আগুন নিয়ে এখানে অনেক আলোচনা করেছি। স্যার, আপনি শুনলে আশ্চর্য হয়ে যাবেন যে, ১৯৮৬ সাল থেকে ১৯৮৯ সালের মধ্যে চার বছরে আগুনে সম্পত্তি নষ্ট হয়েছে ১৪৫ কোটি টাকার এবং ৮৫৪ জনের মৃত্যু হয়েছে। অথচ ১৯৮৮-৮৯ সালে পার্চেসিং ফায়ার ফাইটিং মেশিনারিস অ্যান্ড ইকুইপমেন্টের বাজেট এস্টিমেট ছিল ৩ কোটি ৫০ লক্ষ টাকার। কিন্তু সেটার রিভাইজড্ এস্টিমেট হয় ১ কোটি ৮০ লক্ষ টাকার। তার মানে ৪৯ পারসেন্ট খরচ হয়নি। যেখানে আগুনে মানুষ মরছে, সেখানে ওঁর দপ্তর ফায়ার ফাইটিং ইকুইপমেন্ট কিনতে পারছে না। তারপর ১৯৮৯-৯০ সালে বাজেট এস্টিমেট ছিল ৩ কোটি টাকার, কিনেছে ১ কোটি ২০ লক্ষ টাকায়। সুতরাং এখানে ওঁর দপ্তর যন্ত্রপাতিই কিনতে পারছে না। এ-বারে আবার বাজেট এস্টিমেট ধরা হয়েছে ৩ কোটি ২০ লক্ষ টাকা। আবার কেনা হবে কি না জানি না। তারপর স্যার, ফায়ার সার্ভিস কি রকম চলছে, সেটা একটা উদাহরণ দিলেই আপনি বুঝতে পারবেন, ১৯৮৮-৮৯ সালের বাজেট এস্টিমেট ছিল ফর কনস্ট্রাকশন অফ ফায়ার স্টেশন বিল্ডিংস ১০ লক্ষ টাকা, খরচ হয়েছে ৫ লক্ষ ৬৪ হাজার টাকা। মানে ৪৪ পারসেন্ট। বাজেট প্রভিসন থাকা সত্ত্বেও নতুন ফায়ার স্টেশনের বাড়ি করার জন্য ওরা খরচ করতে পারেন নি। তাহলে এই যে আগুনের ব্যাপারে যে টাকা উনি বরাদ্দ করেছেন সেটা ওর দপ্তর খরচ করতে পারছে না; দিস ইজ্ দি রিয়েলিটি। পরে এ-ব্যাপারে আমরা পাবলিক অ্যাকাউন্ট কমিটির রিপোর্ট দেব, তখন আপনি দেখবেন। স্যার, আগের কেন্দ্রীয় সরকারকে ওঁরা গালাগাল দিতেন যে, তাঁরা ওঁদের কিছুই দিত না। আমি এই প্রসঙ্গে বলি যে, নবম অর্থ কমিশনের চেয়ারম্যান ছিলেন কংগ্রেসের এম.পি., এম.কে.ভি.সালভে; তাঁরা ৫০ কোটি টাকার ওয়ান টাইম গ্রান্ট দিয়েছিলেন পশ্চিমবঙ্গ সরকারকে ফর স্লাম ক্লিয়ারেন্স অফ্ এনভায়রনমেন্টাল্ ডেভেলপমেন্ট। ফিনান্স কমিশন শুধু বস্তির জন্য ওয়ান টাইম গ্রান্ট দিয়েছিল এবং রাজ্য সরকারকে ১০০ কোটি টাকার স্কীম তৈরি করতে বলেছিল। অথচ রাজ্য সরকার মাত্র ৭৮ কোটি টাকার স্কীম তৈরি করেছিল। তার মধ্যে ৫১ কোটির কলকাতার জন্য, ২০ কোটি টাকার হাওড়ার জন্য এবং ৭ কোটি টাকার সি.এম.ডি.এর জন্য। পুরো স্কীম ওঁর দপ্তর তৈরি করতে পারে নি। স্যার, এরপরে মূল জায়গা যেটা, যেটা ডাঃ রায়ের স্বপ্ন ছিল, কংগ্রেসের সময় যেটা হয়েছিল, সেই সি.এম.ডি.এর কথায় আমি আসছি। স্যার, কলকাতার ৩০০ বছর হল। সি.এম.ডি.এ হচ্ছে মেন এজেন্সি ফর ডেভেলপমেন্ট এবং আজকে আমি যেটা আগেই বলেছি সি.এম.ডি.এ ইজ্ বিং গ্রসলি রিপ্রেজেন্টেড। সি এম ডি এর কাজ শুনলেই আজকে লোকে বলে, টাকা ৯/৬ হবার কাজ। আমি এখানে একটা উদাহরণ দিচ্ছি, আমার কাছে একটা চিঠি আছে। আমি দেখছি যে, ওদের কাছে যেসব যন্ত্রপাতি আছে, সেসব যেখানে ব্যবহার করার কথা সেখানে ব্যবহার না করে অন্যত্র ব্যবহার করা হচ্ছে। কলকাতা এবং কলকাতা মেট্রোপলিটন এরিয়ার অন্তর্ভুক্ত ৩৬ টি মিউনিসিপ্যালিটির জন্য ব্যবহৃত হবার কথা যেসমস্ত যন্ত্রপাতির সেই সমস্ত যন্ত্রপাতির ক্ষেত্রে একটা অর্ডার দেখছি, একজিকিউটিভ

ইঞ্জিনিয়ার (ম্যানেজমেন্ট ডিভিসন) সি এম ডি এ ১৭.৭.৮৯ তারিখে অর্ডার দিয়েছেন যে, ধাপা থেকে এবং অন্যান্য জায়গা থেকে সব নিয়ে যাওয়া হবে ফর ইউজিং মেশিনারি কনস্ট্রাকশন অফ্ বক্রেশ্বর থার্মাল পাওয়ার প্রোজেক্ট। ফলে সি এম ডি এর কাজ হচ্ছে না। অফিসারের অর্ডারে সি এম ডি এর যন্ত্রপাতি—ওয়াটার স্প্রিংকলার, এয়ার কমপ্রেসার প্রভৃতি—পাঠিয়ে দেওয়া হয়েছে বক্রেশ্বরে। যাতে বক্রেশ্বরের ক্ষেত্রে রাজ্য সরকার কথা রাখতে পারে। স্যার, আমি ডাইভার্সিফিকেশন অব ফান্ড সম্বন্ধে বলেছি। এবারে আমি বলছি, ডাইভার্সিফিকেশন অব ইকুইপমেন্ট, সি এম ডি এর ইকুইপমেন্ট বক্রেশ্বরে নিয়ে যাওয়া হল। এটা নিয়ে যাওয়া যেতে পারে না। তারপর ইস্টার্ন মেট্রোপলিটন বাইপাসের টাকা নিয়ে মাটি কেলেঙ্কারী হয়েছিল। সেটা তৈরি হতে বিলম্বিত হয়েছে এবং তাতে প্রায় ৯৯ লক্ষ ৫২ হাজার টাকা বাজে খরচ হয়েছে। আমি এখানে দেখাতে চাইছি যে, ইস্টার্ন মেট্রোপলিটন বাইপাস তৈরি হতে দেরি হওয়ার জন্য ৪৫ শতাংশ খরচ বেড়েছে। এটাতে একাধিক ব্যাপার আছে। একটা একজাম্পেল দিই—আনোয়ার শা রোডের সঙ্গে একটা কানেক্টর হওয়ার কথা, সেই কানেক্টর হয়নি। অথচ সেখানে বক্স ড্রেন করা হল ২ কোটি ১০ লক্ষ টাকার।

[4-00—4-10 P.M.]

রাস্তা হল না, অথচ সেখানে বক্স ড্রেন তৈরি হয়ে গেল। এইরকম কখন শুনেছেন? তারপর সি.এম.ডি.এ বৈষ্ণবঘাটা-পাটুলিতে যে বাড়ি তৈরি করেছেন সেখানকার রিপোর্ট কি? বৈষ্ণবঘাটা-পাটুলিতে খরচ হয়েছে কয়েক লক্ষ টাকা। কিন্তু বৈষ্ণবঘাটা-পাটুলি টাউনশিপে যে ২ হাজার ৪৬২ টি বাড়ি তৈরি হয়েছে তা বে-আইনি দখলদারদের খপ্পরে চলে গেছে এবং সেখানে একশ্রেণীর লোকের মদতে ঢালাও ব্যবসা চলছে এবং সি.এম.ডি.এর ডিরেক্টর, সুরাট এই সম্পর্কে লিখছেন, ডেভেলপমেন্ট জমি পড়ে আছে এবং তা বে-আইনি দখলদারদের হাতে চলে যাচ্ছে। সুতরাং বৈষ্ণবঘাটা-পাটুলিতে যে বিরাট পরিমাণ টাকা খরচ হয়েছে তা কোনও কাজে লাগছে না। এছাড়া সি.এম.ডি.এ ১৯৮৬ সালে একটি ঠিকাদারী সংস্থাকে কোনও রকম অনুমোদন ছাড়াই গার্ডেনরীচ জল প্রকল্পের জন্য ১৯ লক্ষ টাকা দিয়েছেন। এর চেয়েও সিরিয়াস ব্যাপার হচ্ছে, ওদের নিজেদের সি.পি.এমের শাসিত প্রতিষ্ঠান বরানগর পৌরসভার চেয়ারম্যান তিনি অভিযোগ (এ্যালেজ) করেছেন সি.এম.ডি.এ. গঙ্গা-অ্যাকশন প্ল্যানের কোটি-কোটি টাকা নয়-ছয় হয়েছে। তিনি যে কমপ্লেন করলেন তার উপর একজিকিউটিভ ইঞ্জিনিয়ার কি নোটিশ দিয়েছেন? তিনি লিখেছেন, "In Baranagar-Kamarhati Ganga Action Plan, the Sewerline execution is in progress at PWD Road, Gopal Lal Thakur Road, R.N Tagore Road and A.C. Sarkar Road, where no concreting or brick soiling is done under the pipe. This has resulted in misuse of about 80 lacs of rupees." ৮০ লক্ষ টাকা, ব্রিক-সোয়ারেজের জন্য না রেখে গঙ্গা অ্যাকশন প্ল্যানের টাকা নষ্ট হয়েছে। আরও বলছে, "The work at above site is done by timber shorting but in contractor's bill iron-sheet shoying is shown which has also resulted in misappropriation of 15 lacs

of rupees." সি.এম.ডি.এর প্রোগ্রাম ইঞ্জিনিয়ার, গঙ্গা অ্যাকশন প্ল্যান সেক্টরের তিনি এই নোট দিয়েছেন। বরানগর পৌরসভার চেয়ারম্যান এই কমপ্লেন সি.এম.ডি.একে জানিয়েছেন, প্রায় ১ কোটি টাকা নয়-ছয় হয়েছে। সি.এম.ডি.এ ইন টোটালনেস কখনও কোনও কাজ সম্পন্ন করতে পারে নি। তারফলে বিরাট খরচের এই অবস্থা এসে দাঁড়িয়েছে। আমার কাছে সমস্ত কাগজ-পত্র আছে। ক্যাগ (সি.এ.জি.) রিপোর্টের উপর অ্যাডিশনাল ডিরেক্টর অফ ফিনান্স লিখছেন বি.আই.অ্যান্ড এম.এ.ডিকে ডিপার্টমেন্টকে, সেখানে বলেছেন, ৪২ লক্ষ টাকা ওভার-পেমেন্ট করা হয়েছে একটি ঠিকাদারী সংস্থাকে। আমার সব কাগজপত্রগুলির কপি আমি মাননীয় মন্ত্রী শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয়কে দেব। একটার পর একটা ঘটনা ঘটে যাচ্ছে। প্রথমে ই.এম. বাইপাস দিয়ে শুরু হয়েছিল, তারপর গার্ডেনরীচ জল প্রকল্পের ব্যাপারে ঠিকাদারী সংস্থা টাকা দেয়নি, তারপর বরানগর পৌরসভা এলাকার গঙ্গা অ্যাকশন প্ল্যানের টাকা খরচ করতে প্রায় ১ কোটি টাকা নয়-ছয় হল, আবার এক কনসালটেন্সি এজেন্সিকে পাইয়ে দেওয়া হয়েছে ৪২ লক্ষ টাকা ওভার-পেমেন্ট, সেটা ১৩.৩.৮৯ তারিখে ওদের দপ্তর থেকে নোট দিয়েছে। এরপর সি.আই.টি. একটি সংস্থা যেটা কলকাতার উন্নয়নের জন্য বিরাট কাজ করেছেন। আমরা বলেছিলাম সেই সি.আই.টিকে নেবেন না। আমাদের ইউনিয়ন এই ব্যাপার নিয়ে অনেক আন্দোলন করেছিল, কিন্তু বুদ্ধদেব বাবু তাঁদের কথা শুনলেন না, সি.আই.টিকে নিয়ে নিলেন। এখন সেই সি.আই.টির কি অবস্থা? আজকে সরকার ঐ সংস্থাকে কোনও টাকা দিচ্ছে না, মাত্র ৫০ লক্ষ টাকা স্যাংশন করেছে। এই সি.আই.টি যারা রবীন্দ্র সরোবর তৈরি করেছে, যারা চিত্তরঞ্জন অ্যাভিনিউ তৈরি করেছে, যারা বেলেঘাটার সুভাষ সরোবর তৈরি করেছে সেই সংস্থাকে মাত্র ৫০ লক্ষ টাকা দিয়েছে এবং সি.আই.টিকে বলা হয়েছে, তোমরা জমি নাও, জমি নিয়ে ডেভেলপ কর, তারপর তোমরা সেই জমি বিক্রি কর নিলাম করে, তার থেকে তারপর তোমরা টাকা নাও। সেই নিলাম প্র্যাকটিক্যালি বন্ধ হয়ে গেল এবং আজকে আমরা দেখছি কর্পোরেশন, সি.আই.টির ১১ কোটি টাকা দিচ্ছে না। আজকে সি.আই.টির যে বাজেট সেই বাজেট আমার কাছে রয়েছে। সেখানে দেখা যাচ্ছে, সি.আই.টির বাজেটে বারে বারে বলা হচ্ছে আমাদের কোনও টাকা নেই, আমরা জমি বিক্রি করতে পারছি না। আমার কাছে অন্যদিক থেকে একটা চিঠি এসেছে। মন্ত্রীর চিঠি আমার কাছে আসার কথা নয়। এটা লিখেছেন ট্রান্সপোর্ট মিনিস্টার, লিখেছেন বুদ্ধদেব বাবুকে। তাতে বলেছেন উল্টাডাঙ্গা মুরারিপুকুরে একটা মেটারনিটি হোম প্রতিষ্ঠা করার কথা। আপনার সঙ্গে আলোচনা করে..নানা কথা বলে টলে বলছেন ২০ কাঠা জমি বিনামূল্যে দেবার কথা। মাননীয় শ্যামলবাবু মাননীয় বুদ্ধদেব বাবুকে এটা লিখেছেন। আবার প্রশান্ত বাবু একটা চিঠিতে লিখেছেন, ফ্রি তে জমি পেলে আমরা মুরারিপুকুরে হোম বানিয়ে দেব। আমরা চাই চেতলাতেও একটা মাতৃসদন হোক। সি.আই.টি জমি দিচ্ছে। আবার অপর দিকে সি.আই.টির অফিসার অন স্পেশ্যাল ডিউটি কি লিখছেন? তিনি লিখছেন, "Which C.I.T. has no objection to allot this land for the purpose mentioned, it is difficult to do so free of cost. Sale of land is the only capital revenue of the

organisation. These two have been restricted due to this reason." সি.আই.টি অফিসার লিখেছেন ১৯শে ফেব্রুয়ারি ১৯৯০, আর শ্যামলবাবু লিখেছিলেন ৭ই ডিসেম্বর ১৯৮৯। মন্ত্রী মহাশয় ৪ দিনের মধ্যে চিঠি দেখে নোট দিয়েছেন, কিন্তু সি.আই.টির পক্ষ থেকে বলা হচ্ছে কর্পোরেশন বকেয়া টাকা দিচ্ছে, আমরা বকেয়া ল্যান্ড ফ্রিতে দেব, মন্ত্রী চাইছেন। বুদ্ধদেব বাবু, উনি দিতে চান কিন্তু শুধু শ্যামলবাবুর কনস্টিটিউয়েন্সিতে কেন। বাই অল মিন্স কলকাতার প্রত্যেকটি বিধানসভা কেন্দ্রে মাতৃসদন তৈরি করে দিন, কিন্তু তার টাকা স্বাস্থ্য দপ্তরকে দিতে বলুন, সি.আই.টি.র জমি থেকে সেই টাকা দেবেন না। আজকে সি.আই.টির ফ্ল্যাটগুলি বিভিন্ন মিউনিসিপ্যাল মার্কেটে আছে, তার উপর আমার কনস্টিটিউয়েন্সি চেতলা মার্কেটে আছে। ফ্ল্যাটে—শুধু আপনারা নন, অন্য দলের সরকারের সময়েও সেই দলের লোক ফ্ল্যাটে থাকে। কারা পেয়েছেন? আপনাদের পার্টির গুরুত্বপূর্ণ লোকেরাই পেয়েছেন। সি.আই.টি. ফ্ল্যাটের লক্ষ লক্ষ টাকা মকুব করে দেওয়া হয়েছে ভাড়া হিসাবে। সেখানকার একটা ফ্ল্যাটের কথা বলি। একজন ইনপর্ট্যান্ট রাজনৈতিক নেতা, ফ্ল্যাট নং ডি-২২, স্কীম ৩৫-আর, ইয়ার মার্কড ফর এ পার্টিকুলার পার্সন। কিন্তু সেখানে প্রাপ্য ভাড়া ১০ লক্ষ টাকা মকুব করা হয়েছে। আপনি বিশেষ করে এক একটা ফ্ল্যাট সাজিয়ে দেবেন রাজনৈতিক ব্যক্তিরা থাকবেন বলে। তাহলে কি করে সি.আই.টি সংস্থা চলবে? বুদ্ধদেব বাবু একটু ভেবে দেখুন। পার্টিকুলার ফ্ল্যাটকে আলাদা করে সাজানোর জন্য সি.এম.ডি.এ., সি.আই.টি ব্যবস্থা করছে। এইবার আমি মূল বিষয়ে আসছি। আমি দেখালাম সি.এম.ডি.এতে কি রকম দুর্নীতি চলছে, আমি দেখালাম সি.আই.টিকে কি ভাবে ব্যবহার করা হচ্ছে রাজনৈতিক উদ্দেশ্যে, দেখালাম কিভাবে ফায়ার ফাইটিং ইকুইপমেন্ট ঠিকভাবে কেনা হচ্ছে না। আগেও আমি সল্ট লেকের বিষয়ে এই হাউসে বলেছি। সেখানে আগের স্পেশ্যাল কেস হিসাবে ৩৮ জন ব্যবসায়ীকে জমি দেওয়া হয়েছে এবং তার লিস্ট হাউসে প্লেস করেছি। তারপর কি ব্যবস্থা হল? কি করে সেক্টর থ্রিতে পাবলিক ল্যান্ডের বিজ্ঞাপন দেওয়া হল? কাকে দেওয়া হল মন্ত্রী জানেন না, উনি বলেন যা হয়েছে আমি আসার আগে হয়েছে, আমি বাজার হতে দেব না, প্রাইভেট সেক্টারের হাতে দিচ্ছি না—এই রকম অবস্থা চলছে। প্রশান্ত বাবু, কমলবাবুর আমলে হয়েছে। বুদ্ধদেব বাবুকে আমরা কোনও রাগি যুবকের ভূমিকায় দেখতে চাই না, আমরা চাই আপনি অ্যাডমিনিস্ট্রেটিভ মেজারস্ নেবেন। সল্টলেকে ১২০টি প্রকল্পের কথা বলেছেন। আমি জানি না, কোথা থেকে টাকা আসবে। টাকা জোগাড় করতে পারছেন না। সল্টলেকে জমি হস্তান্তরিত করছেন। লীজ জমি আই.ও.ইউ. করে হস্তান্তরিত করা হচ্ছে, মাননীয় মুখ্যমন্ত্রী বলেছিলেন এটা চেঞ্জ করবেন।

[4-10—4-20 P.M.]

কিন্তু একটা অ্যাডমিনিস্ট্রেটিভ ব্যবস্থা নেওয়া গেল না। সল্টলেক নিয়ে ডাঃ বিধানচন্দ্র রায় মধ্যবিত্তদের জন্য স্বপ্ন দেখতেন। আপনারা মার্কস, লেলিনের অনুসারী; আপনাদের চোখের সামনে দিয়ে এগুলো পুঁজিপতিদের হাতে চলে যাবে এটা আশা করিনি। আজকে কত টাকার

ট্যাক্স কলকাতায় মাল্টি স্টোরিড বিল্ডিংগুলির কাছে বাকি রয়েছে, কিন্তু গরিব লোকের কাছ থেকে ট্যাক্স আদায় করবার জন্য ব্যস্ত হয়ে যান, রাস্তার হুকার তুলে দেন। আজকে ডিফল্টারদের কাছে কত টাকা বাকি পড়ে রয়েছে। পোদ্দার কোর্টের কাছে ট্যাক্স বাকি পড়ে রয়েছে ২ কোটি টাকা, চ্যাটার্জি ইন্টারন্যাশনালের কাছে ৮০ লক্ষ টাকা, রাসেল প্রপ্রাইটার্স-এর কাছে ৫০ লক্ষ টাকা যেটি লিটল্ রাসেল স্ট্রিটে অবস্থিত। কয়েক কোটি টাকার ট্যাক্স এইভাবে পড়ে রয়েছে। যেখানে ক্যালকাটা কর্পোরেশন কোনওরকম খরচ মেটাতে পারছে না সেখানে কয়েক কোটি টাকার ট্যাক্স এইভাবে বাকি পড়ে রয়েছে। মাঝে মাঝে আপনি বিবৃতি দিচ্ছেন, রাগি যুবকের মতো ব্যবহার করছেন—মন্ত্রীর মতো নয়। আপনাকে আমি এমবারাস্ করতে চাই না। প্রথমত বলছি, আমার ব্যক্তিগত কোনও অভিযোগ নয়, কিন্তু কলকাতায় হাই রাইজ বিল্ডিং যেগুলো হয়ে গেছে—প্রশান্তবাবুর আমলে ১৯৭৭ থেকে ১৯৮৫ সালের মধ্যে কলকাতায় ৭৭৫ টি হাই রাইজ হয়েছে। আপনি এটা এক বছরের জন্য বন্ধ করতে বিধানসভায় আইন পাস করিয়েছেন, কিন্তু তার আগে যেসব প্ল্যান স্যাংশনড্ হয়েছে সেগুলোর ক্ষেত্রে কি করবেন? আজকে আলিপুরে মাল্টি স্টোরিড বাড়ি হচ্ছে এবং তার চৌদ্দতলার উপর স্যুইমিং পুল হচ্ছে, আপনি সেটা বন্ধ করতে পারছেন না। আপনারা আজকে মেজরিটি, ওয়েল অর্গানাইজড পার্টি আপনাদের। সেখানে সামান্য কলকাতা শহরে হাই রাইজ এবং প্রমোটারদের ব্যাপারটা কন্ট্রোল করতে পারছেন না? আপনি বলেছেন যে, বারবার আটকে যাচ্ছেন, কিন্তু আমি মনে করি না যে সেটা ঠিক। আমি আর আপনাকে এমবারাস্ করতে চাই না। কিন্তু আপনাদেরই সেন্ট্রাল কমিটির একজন মেম্বার নিউমার্কেটের সি-৬১ এবং ৬২ স্টল সম্পর্কে অভিযোগ তুলেছিলেন সেই অভিযোগ ক্লিয়ার হল না, আপনি সে সম্পর্কে ক্লিয়ার স্টেটমেন্ট দিলেন না। মেয়র একটি স্টেটমেন্ট দিয়েছিলেন ব্যাপারটা মুখ্যমন্ত্রীর কাছে বলায় তিনি বলেছিলেন, যদি অভিযোগ আসে তাহলে সেগুলো বান্ডিল করে মেয়রের কাছে কর্পোরেশনের ভিজিলেন্স ডিপার্টমেন্টে পাঠিয়ে দেব। গত তিন বছরে প্রতি বছর সুদীপ বলেছে যে, নিউ মার্কেটে স্টল অ্যালটমেন্ট এবং মার্কেট কনস্ট্রাকশন নিয়ে দুর্নীতি হয়েছে-হয়েছে-হয়েছে, ক্যালকাটা কর্পোরেশনের লোকসান হয়েছে-হয়েছে-হয়েছে। তিনি বলতে পারতেন যে, এনকোয়ারী করব, যদি কোনও অন্যায় সেখানে হয়ে থাকে তা কারেক্ট করব, ব্যবস্থা নেব। কলকাতা শহরের ত্রিশত বার্ষিকী নিয়ে আমি আগেও বলেছি। আজকে সল্টলেকে মেলা করে নববাবু বিলাসে ঘোড়ার গাড়ি চেপে কলকাতাকে বাঁচানো যাবে না। কলকাতাকে বাঁচাতে গেলে সি.এম.ডি.এ.-কে ৯৪ লক্ষ টাকার মতো মেনটেনেন্স গ্রান্ট দিয়ে বাঁচানো যাবে না। কলকাতাকে সুন্দর করতে গেলে ইউ হ্যাভ টু থিঙ্ক বিগ অ্যান্ড ইউ হ্যাভ টু অ্যাক্ট পজিটিভলি। অতীতের এত পাপ জমা হয়েছে যে, সেটা পরিষ্কার না করলে আপনি কাজ সম্পূর্ণ করতে পারবেন না। আপনার দপ্তরের জন্য অনেক টাকার দাবি রেখেছেন, কিন্তু সেই টাকায় সাধারণ মানুষের জীবনে স্বাচ্ছন্দ এনে দিতে পারবেন না, সেই টাকায় কলকাতা শহরের মানুষের দুর্বিসহ অসুবিধা, পশ্চিমবঙ্গের মানুষের দুর্বিসহ অসুবিধা দূর করতে পারবেন না। তাই আবার বলি, আপনার নিষ্ঠা সম্পর্কে সন্দেহ ছিল না, কিন্তু আপনি হয়ত নানা কাজে ব্যস্ত বলে সময় দিতে পারছেন না। কিন্তু

এটি একটি বিরাট দপ্তর। এর পূর্ণাঙ্গ সংস্কার করতে হলে নিজেকে হালকা করুন, মানুষের প্রতি নজর দিন, নইলে এই দপ্তর ছেড়ে দিন। এই বলে বাজেট বরাদ্দের বিরোধিতা করে, আমাদের আনীত কটি মোশনকে সমর্থন করে শেষ করছি।

**শ্রী শান্তিরঞ্জন গাঙ্গুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে লোকাল সেল্ফ গভর্নমেন্ট অ্যান্ড আরবান ডেভেলপমেন্ট ডিপার্টমেন্টের মন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন সেই বাজেটকে সমর্থন জানাচ্ছি। আমার পূর্বে মাননীয় বিধায়ক সুদীপ বন্দ্যোপাধ্যায় এবং মাননীয় বিধায়ক সৌগত রায় কিছু পরিসংখ্যান এবং কিছু তথ্য দিয়ে গালভরা কতকগুলি কথা বললেন—সেইগুলি আমি শুনলাম। ওনারা ওঁদের আমলে কলিকাতা কর্পোরেশনের নির্বাচন বন্ধ করে দিয়ে গণতান্ত্রিক অধিকারকে হত্যা করেছিলেন। সেই জায়গায় বামফ্রন্ট সরকারের আমলে কর্পোরেশনে নির্বাচন করা হয় এবং নতুন আইন প্রণয়ন করে সে আইনের মাধ্যমে পৌরসভাগুলিকে প্রসারিত করা হয়। হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশন করা হয়েছে, কলিকাতার কাছাকাছি যাদবপুরের অনেকগুলি ওয়ার্ডকে, প্রায় ৪০ টি ওয়ার্ডকে কলিকাতা কর্পোরেশনের অন্তর্ভুক্ত করা হয়েছে। এই সমস্ত জায়গায় রাজ্যের অনুদান বৃদ্ধি করা হয়েছে এবং প্রতিটি পৌরসভার অনুদানের আর্থিক দায়-দায়িত্ব বহন করে রাজ্য সরকার। কংগ্রেস আমলে প্রতিটি পৌরসভার মাথা পিছু ব্যয় করা হত ৮৭ পয়সা সেই জায়গায় বামফ্রন্ট সরকারের আমলে পৌরসভাগুলির ক্ষেত্রে মাথা পিছু ব্যয় করা হচ্ছে ২০ পয়সা। কংগ্রেস আমলে পৌরসভাগুলিতে দুর্নীতি এবং প্রশাসনে দূর্বলতা ছিল। কর্মচারিরা চেয়ারে চাদর রেখে চলে গেল, কোনও কাজে গেলে তাদের পাওয়া যেত না, কোনও নিয়ম নীতি সেই সময় ছিল না। বামফ্রন্ট সরকারের আমলে নতুন ভাবে পৌরসভাগু কে গঠন করা হয়েছে। হাওড়া কর্পোরেশনের বৃদ্ধি ঘটানো হয়েছে, যাদবপুরকে সঙ্গে নিয়ে কলকাতা পৌরসভার বৃদ্ধি ঘটানো হয়েছে। পৌরসভাগুলির উন্নয়ন এবং সেই সঙ্গে বস্তিগুলির ক্ষেত্রে প্রভৃতি উন্নতি সাধন করা হয়েছে। বামফ্রন্ট সরকারের আমলে বস্তিগুলিতে আলো, পানীয় জল, পায়খানা, বিদ্যুৎ এবং অন্যান্য সুযোগ সুবিধার বৃদ্ধি ঘটানো হয়েছে, সেখানে একটা সুস্থ পরিবেশের সৃষ্টি করা হয়েছে। ওঁনাদের আমলে বস্তিগুলিতে সরবরাহ পর্যন্ত করা হত না। এই বামফ্রন্ট সরকার একটা নতুন দৃষ্টিভঙ্গি নিয়ে বস্তিগুলিতে কাজ আরম্ভ করেছে এবং বস্তিতে বস্তিতে উন্নয়নের পরিকল্পনা গ্রহণ করেছে। আমি আপনার মাধ্যমে সমস্ত বিধায়কদের জানাতে চাই ১৮ বছরের ভোটাধিকার এই বামফ্রন্ট সরকার আসার পর প্রতিষ্ঠিত করেছে। ওঁরা তার বিরুদ্ধে হাই-কোর্টে গিয়েছিলেন, ১৮ বছরে ভোটাধিকার যাতে না প্রতিষ্ঠিত হতে পারে তার জন্য ওঁরা চেষ্টা করেছেন। বামফ্রন্ট সরকারের এই নীতি সারা ভারতবর্ষে প্রতিষ্ঠিত হয়েছে এবং পার্লামেন্ট ইলেকশনে সেটা প্রয়োগ করা হয়েছে, ১৮ বছরের নীতি ওনারা মেনে নিয়েছেন। তাই আমি মনে করি কংগ্রেসিদের গালভরা কথা বলার কোনও যুক্তি নেই। পশ্চিমবাংলায় এই উন্নতির জন্য বামফ্রন্ট সরকারকে স্বাগত জানাই। সাথে সাথে পৌরমন্ত্রীকে অনুরোধ করব হাওড়ার ফ্লাইওভারে তাঁদের যে জায়গাগুলি আছে সেখানে হকারদের পুনর্বাসনের ব্যবস্থা করে দেবেন। ব্রেস ব্রিজের সামনে ২ হাজার পরিবার তারা এই অঞ্চলে শান্তি প্রতিষ্ঠা করছে। আগে

এখানে দিনের বেলায় খুন হত, লরি থামিয়ে জিনিসপত্র নামিয়ে নিত এবং মানুষ খুন হত। এখানকার দোকানদারদের থাকার ফলে এখানে শান্তি প্রতিষ্ঠা হচ্ছে। এখানে পোর্ট ট্রাস্টের জায়গা পড়ে রয়েছে, আমাদের সরকারের পক্ষ থেকে উদ্যোগ গ্রহণ করে সেই পোর্ট ট্রাস্টের কাছ থেকে নিয়ে এখানে একটা বাজার তৈরি করা যায় তাহলে অনেকে উপকৃত হতে পারে। পাশাপাশি যারা ফুটপাতে বাস করছে ঐ ২ হাজার পরিবার তাদের যদি আর্থিক রিহ্যাবিলিটেশন করতে পারেন তাহলে ভাল হয়। এই কথা বলে আবার বাজেটকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-20—4-30 P.M.]

**শ্রী সুলতান আহ্মেদ ঃ** মাননীয় স্পিকার স্যার, আজকে যে বাজেট আরবান ডেভেলপমেন্ট মিনিস্টার পেশ করেছেন তার বিরোধিতা করে এবং আমরা যে কাট মোশনগুলো দিয়েছি তার সমর্থনে আমি আমার বক্তব্য রাখব। আমি মাননীয় বুদ্ধদেববাবুকে বলব যে আপনার ডিপার্টমেন্টের নাম পাল্টে ফেলুন, যদি এর নামটা আরবান ডেভেলপমেন্ট না রেখে আরবান মেনটেন্যান্স রাখতেন তাহলে ভাল হত। এই বাজেট বরাদ্দের উপরে একটু আগে মাননীয় সুদীপ বন্দ্যোপাধ্যায় এবং সৌগত রায় মহাশয় প্রতিটি হেডস্-এ গত পাঁচ বছরে মন্ত্রী যে টাকা খরচ করতে পারেন নি সে সম্পর্কে বলেছেন। কিন্তু উনি প্রতি বছরেই বাজেট ডিম্যান্ড করেন যে এই টাকা আমার দরকার, খরচ করবেন। কিন্তু বছরের শেষে দেখা যায় যে সেই টাকা খরচ হচ্ছে না এবং ওঁর ডিপার্টমেন্টের টাকা অন্য ডিপার্টমেন্টে চলে যাচ্ছে। নাইন্থ ফিন্যান্স কমিশন ছয় মাস আগে এন.কে.পি. সাল্‌ভে কলকাতা শহর উন্নয়নের জন্য এবং ক্যালকাটা টার সেন্টিনারি উপলক্ষে ৫০ কোটি টাকা দিয়েছিলেন এবং ৫০ কোটি টাকা রাজ্য সরকারের দেবার কথা ছিল। সেই টাকা উনি খরচ করতে পারেন নি। দেখা গেছে যে আড়াই কোটি টাকা ধার্য ছিল বস্তি হেডে বস্তি পলিউশন কন্ট্রোলের জন্য, সেখানে সেই আড়াই কোটি টাকা শ্যামল বাবু ক্যালকাটা স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশনের বাস কেনার জন্য নিয়ে গেছেন। উনি কি বস্তিতে যান? উনি বোধহয় বস্তিতে যান না? গাড়ি করে পাম এভিনিউ থেকে আলিমুদ্দিন স্ট্রিটে আসেন, রাইটার্স বিল্ডিংসে যান। ক্যালকাটা কর্পোরেশন অ্যান্ড অ্যাডেড এরিয়ার জন্য নাইন্থ ফিন্যান্স কমিশন এর বরাদ্দকৃত সেই একশো কোটি টাকার মধ্যে খরচ করেছেন ৭৮ কোটি টাকা। সি-এ-জি, এর রিপোর্ট বার হলে এটা আপনারা দেখতে পাবেন। সুমন্তবাবু বস্তিতে যান না, শুধু আর কয়েকদিন পরে যখন কর্পোরেশনের ইলেকশন হবে তখন ভোট নিতে যাবেন সেখানে। কলকাতা কর্পোরেশন কলকাতার বস্তিগুলোর উন্নয়ন না করে কলকাতাবাসীর উপরে ট্যাক্স এর যে চাপ সৃষ্টি করছে তার নজির ক্যালকাটা কর্পোরেশনের ইতিহাসে কেউ পাবেন না। কলকাতা শহরের যাঁরা মিড্‌ল ক্লাস লোয়ার মিড্‌ল ক্লাস, যাঁদের বাড়ি আছে সেই সমস্ত ল্যান্ড লর্ডস্, অতিরিক্ত ট্যাক্স থেকেই রেহাই পেতে বাড়ি বিক্রি করে চলে যাচ্ছেন। মাননীয় মন্ত্রীর এই ব্যাপারে উত্তর দেবার কিছু নেই, উত্তর তিনি দিতে পারবেন না। ক্যালকাটা কর্পোরেশনকে গ্রান্টস্-ইন-এইড্ দেওয়া হয়েছে যা হিসাব করলে দেখা যায় যে

৪০-৫০ কোটি টাকা হবে। গ্রান্টস্-ইন-এইড্ এর সেই টাকা ক্যালকাটা কর্পোরেশন এর স্টাফের মাইনে দিতেই চলে যায়, ডেভেলপমেন্ট কিছুই হয় না। মন্ত্রী মহাশয় দেখছি এখানে উপস্থিত নেই, তাঁর চেম্বারে আছেন, সেখানে মাইক বাজছে, আশা করি তিনি সব শুনছেন। কলকাতা শহরের এক্সপানশন অব গ্রেটার ক্যালকাটা স্কীম যেটা ছিল তা আজ কোথায় গেল? ইস্টার্ন বাইপাস আজ চোদ্দ বছর হয়ে গেল উনি সেটাকে কমপ্লিট করতে পারলেন না। এর আশেপাশে যে জায়গাগুলো ছিল, যেটা শচীনবাবুর এলাকার মধ্যে পড়ে, সেখানকার জমিগুলো সব চুরি হয়েছে—পাট্টা চেঞ্জ হয়েছে, ডীড্ চেঞ্জ হয়েছে এবং সেই ভাবেই বিক্রি হয়ে গিয়েছে—শচীনবাবু সেগুলো আটকাতে পারলেন না আর বুদ্ধদেববাবু বসে বসে দেখছেন। সৌগতবাবু বুদ্ধদেববাবুকে অ্যাংরি ইয়ং ম্যান বলে উল্লেখ করেছেন। অমিতাভ বচ্চনকে এতদিন অ্যাংরি ইয়ং ম্যান বলে বলা হত, কিন্তু আমরা দেখছি যে গত চার বছর ধরে বুদ্ধদেববাবু অ্যাংরি ইয়ং ম্যানের ভূমিকা পালন করে চলেছেন। তাঁর ডিপার্টমেন্টে কাজকর্মে কি কোনও বিপ্লব আনতে পেরেছেন বা চিন্তাধারাতে কোনও পরিবর্তন আনতে পেরেছেন? কলকাতা শহরের জন্য এবং ফায়ার ফাইটিং ডিপার্টমেন্টের জন্য উনি আজকে টাকা চাইছেন কিন্তু আমরা কি দেখছি এতদিন ধরে? ১২টি মার্কেট আজ চার বছর হয়ে গেছে কমপ্লিট করতে পারলেন না। ফায়ার ফাইটিং এর ব্যাপারে সময়ে সময়ে কম্প্লেন পাওয়া যায়। ফায়ার ফাইটিং ইঞ্জিনগুলো সময় মতো আগুন নেভানোর জন্য যেতে পারে না, অনেক জায়গায় ফায়ার ইকুইপমেন্ট থাকে না, কোথাও আবার আগুন নেভানোর জন্য জল পাওয়া যায় না। আজকে ১২টা মার্কেটে আগুন লেগেছে যথা ফ্যান্সি মার্কেট, নিউ বৈঠকখানা মার্কেট, ফ্যান্সি মার্কেট, হাওড়া ফিশ মার্কেট, মঙ্গলা হাট মার্কেট, গড়িয়া হাট ফ্যান্সি মার্কেট, গণেশ কাটরা মার্কেট, লক্ষ্মী কাটরা মার্কেট, অরফ্যানেজ মার্কেট, এস এস মার্কেট, বাংলা বাজার মার্কেট, নিউ জুবিলি মার্কেট, ঝাড়গ্রাম প্রভৃতি মার্কেটে যে আগুন লাগলো তাতে কার হাত ছিল তার কোনও উত্তর মন্ত্রী মহাশয়ের কাছ থেকে কিংবা ডিপার্টমেন্টাল রিপোর্টের কোনও খবর নেই। এনকোয়ারী অর্ডার পর্যন্ত অফিসাররা এবং বুরোক্রেটস্ আপনারা জানাননি। ওই মার্কেটগুলোতে কত প্রপার্টির ক্ষতি হয়েছে, কত টাকার ক্ষতি হয়েছে, মার্কেটে আগুন লাগার পরে কোনও প্রোমোটার্স বিল্ডারস্ বাড়ি তৈরি করেছে তার কোনও রিপোর্ট আমরা পাইনি। ক্যালকাটা কর্পোরেশনের মেয়র কমল বসু তো দলীয় নেতা, তিনি তো আপনার কথাই শোনেন না। আপনিও ভয়ে কিছু বলেন না। ১০দিন আগে টালা ট্যাঙ্কে একটি ৪ বছরের শিশুর লাশ পাওয়া গেছে। সেই জল ১৫/২০ দিন ধরে লোকেরা খেলো। তার এনকোয়ারী রিপোর্টও পাওয়া গেল না। এরও আগে টালা ট্যাঙ্কে পাম্পিং স্টেশনে একটা মরা কুকুর পাওয়া গেছিল, তারও কোনও ব্যবস্থা করা হয় নি। তারজন্য যে শো-কজ করা তার কিছুই হয় নি। আজকে কংগ্রেসের কোনও মেয়র থাকলে মাননীয় বুদ্ধদেববাবু তাঁকে শো-কজ করতেন, যেমন নানারকম ছলকৌশলে বহরমপুরের মিউনিসিপ্যালিটি ভেঙ্গে দিয়েছেন। আজকে মেয়র ক্যালকাটা কর্পোরেশনকে দুর্নীতির আখড়ায় পরিণত করেছে। ক্যালকাটা কর্পোরেশনের অন্তর্গত নিউ মার্কেট নিয়ে যে দুর্নীতি করলেন তার কোনও ব্যবস্থা নেওয়া হয়েছে? মেয়র ক্যালকাটা

কর্পোরেশনকে একটা প্রাইভেট ফার্মে পরিণত করেছেন। এখানে বস্তি ইমপ্রুভমেন্টের কোনও ব্যবস্থা নেই। ক্যালকাটা কর্পোরেশনের যে সিস্টেম আরবান ডেভেলপমেন্ট সিস্টেম তারসঙ্গে এই ডিপার্টমেন্টের কোনও কো-অর্ডিনেশন নেই। রোডস্ ডিপার্টমেন্ট রাস্তা তৈরি করে চলে যাচ্ছে। তারপরে দেখা যাচ্ছে ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই এসে কেবল্ সারাচ্ছে, ক্যালকাটা টেলিফোন এসে রাস্তা খুড়ছে এবং গ্যাস ইন্ডাস্ট্রি এসে রাস্তা খুড়ে দিয়ে যাচ্ছে। ফলে রাস্তা সারানোর কোনও দাম থাকছে না। আপনি কলকাতার স্ট্রান্ড রোডের অবস্থা দেখে আসুন, একবার দয়া করে গাড়ি করে ওখানে যান, কেউ ওই রাস্তাতে ঢুকতে পারবে না। আজকে আরবান ডেভেলপমেন্ট ডিপার্টমেন্ট কোনও ডেভেলপমেন্ট করতে পারছে না। এই আরবান ডেভেলপমেন্ট ডিপার্টমেন্টকে আরবান ডেভেলপমেন্ট না বলে মেনটেনেন্স ডিপার্টমেন্ট বলাই ভালো। এটা নট ডেভেলপমেন্ট ডিপার্টমেন্ট। এই গ্রেটার কলকাতায় বামফ্রন্ট সরকার ১২ বছরের রাজত্বকালে কলকাতার মানুষকে কি দিয়েছে? হুগলি রিভার ব্রিজের কি অবস্থা, এই ব্রিজ কবে যে শেষ হবে জানি না। আপনারা কেবল সেন্টারের কাছে গ্র্যান্ট চেয়ে যান। আপনি প্রতি বছরেই বাজেট বক্তৃতার সময়ে বলেন যে এই বছরই কমপ্লিট করে দেব। ১২ বছর ধরে দেখে আসছি এই অবস্থা। হাওড়ার রাস্তাগুলির কি অবস্থা, মাল্টি স্টোরিড যতসব ইল্লিগ্যাল কনস্ট্রাকশন হাওড়া থেকে পঞ্চানন তলা, কদমতলায় আছে সেগুলো একবার গিয়ে দেখে আসুন। আপনার রাস্তা বাড়ানোর কোনও পরিকল্পনা নেই। প্ল্যান প্রোগ্রাম যা ছিল সি এম ডি এর সেগুলো ঠিকমতো কাজে লাগাতে পারেনি। যে সমস্ত রাস্তা ওয়াইডেন করার কথা ছিল সি এম ডি এর সেগুলো করতে পারেনি। আপনাদের তো ভালো ভালো ইঞ্জিনিয়ার আছেন, একসপেরিয়েন্স লোক কিন্তু তাদের কোনও কাজে লাগানো হয় না। তারা বলে আমাদের কাছে ফান্ড দেওয়া হয় না তাই আমরা কাজ করতে পারি না। ওয়ার্ল্ড ব্যাঙ্কের থেকে টাকা নিয়ে ডেভেলপমেন্টের নামে কর্পোরেশনের কর্মচারী এবং সি এম ডি এর কর্মচারিদের দেওয়া হয়। বস্তির কোনও ইমপ্রুভমেন্ট হয় না। আপনি দয়া করে কলকাতার শহরের বড় বাজার অঞ্চলে গিয়ে দেখে আসুন ওখানের কি অবস্থা।

[4-30—4-40 P.M.]

সাউথ ক্যালকাটা ভবানীপুর অঞ্চলে জল নেই। কিন্তু কর্পোরেশনকে নাইন্থ ফিনান্স কমিশন যেসব টাকা দিয়েছিলেন খরচ করবার জন্য সে ব্যাপারে খোঁজ নিন জানতে পারবেন সি এম ডি এর কত খরচ বেড়েছে, কর্পোরেশন কত খরচ করেছে ও কোথায় খরচ করেছে এবং টাকা ডাইভার্ট হয়েছে কি না; তাই আমি আপনাকে বলব আপনি সি এম ডি এর মতো এই সংস্থাগুলিকে কাজে লাগান। ক্যালকাটা কর্পোরেশন একটা পাবলিক ইলেকটেড বডি, তাঁকে আপনি প্রাধান্য দিচ্ছেন, কিন্তু ক্যালকাটা কর্পোরেশন কি করছে? ক্যালকাটা কর্পোরেশনে ট্যাক্স থেকে আরম্ভ করে মানুষের যেসব অসুবিধা ছিল ড্রেনেড সার্ভিস, পাবলিক সার্ভিস সেগুলিও পর্যন্ত তারা পাচ্ছে না; ক্যালকাটা কর্পোরেশন সরকারের সাবসিডির উপর চলছে।আপনার ডিপার্টমেন্ট যা কাজ করে ও ডাঃ বিধান রায়ের যে স্বপ্ন ছিল ক্যালকাটাকে

গ্রেটার ক্যালকাটা করে তার সমস্যার সমাধান করবে। ৭২ সালে সি এম ডি একে করেছিলেন—কংগ্রেস গভর্নমেন্ট করেছিলেন, তারপর সি এম ডি এ কে আপনারা বসিয়ে দিয়েছেন ফলে তারা কোনও কাজ করছে না। আমি আপনাকে অনুরোধ করব ইস্টার্ন বাইপাসে যে সমস্ত জমি আছে তার জন্য আপনি যে বিজ্ঞাপন দিয়েছিলেন তাতে ৫০,০০০ অ্যাপ্লিকেশন পড়েছিল, জমি অ্যালটমেন্ট আপনারা করবেন, সি এম ডি এ অ্যাপ্লিকেশন নিয়েছিল তারপর আপনারা ২০০ টাকা করে সিকিউরিটি মানি নিয়েছিলেন। আজ পর্যন্ত লটারী হয়নি জমিগুলি অ্যালটমেন্ট হয়নি। আপনি আপনার ডিপার্টমেন্টের কর্মচারিদের বলেছিলেন—সি এম ডি এর যে কর্মচারী তারা কো-অপারেটিভ করুক, কর্মচারিরা ইন্ডিভিজুয়াল অ্যাপ্লাই করুক, তাদের জমি দেব কিন্তু আপনি দিতে পারেন নি সেটা ফাইলে রয়েছে। সৌগত বাবু বলেছেন আপনি পে-কমিশনে রেওয়ার্ড দিয়েছেন কর্পোরেশন এবং ক্যালকাটা কর্পোরেশন এমপ্লয়িদের। কিন্তু আপনার আন্ডারে যে ডিপার্টমেন্টগুলি আছে তাঁকে দিচ্ছেন না; এটা কর্পোরেশনের এমপ্লয়িদের দিয়েছেন কারণ সামনে ইলেকশন আছে এদেরকে কাজে লাগাতে হবে। আমি আপনাকে অনুরোধ করব আপনি যে ডিপার্টমেন্ট ডাইরেক্ট হোল্ড করছেন সেইখানকার এমপ্লয়িদের উপর যেন ইন্ডাস্ট্রি না হয়। আমার কাছে সি এম ডি এর একটা রিপোর্ট আছে—আমি হাউসে দেখাতে পারছি না—আমি তার রেফারেন্স দিচ্ছি ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকায়—৩ কোটির মতো টাকার—যে চেক মেশিন কেনা হয়েছিল সেটা ৪ বছর ধরে গারবেজে পড়ে আছে, আজ পর্যন্ত আপনার ডিপার্টমেন্ট সেটা কাজে লাগাতে পারেনি। কোটি কোটি টাকা প্রত্যেকটি ডিপার্টমেন্টের ফান্ড থেকে খরচ করার নামে যে মেশিনগুলি কেনা হয়, ইকুইপমেন্টস কেনা হয় সেগুলি কিন্তু কাজে লাগানো হয় না; তাই আমি আপনাকে অনুরোধ করব এই সম্পর্কে আপনি দেখুন। কলকাতা শহরকে বাঁচান। কলকাতা শহরে যে ট্যাক্স স্ট্রাকচার রয়েছে তাতে সাধারণ মানুষের উপর ৪০ শতাংশ থেকে ৬০ শতাংশ ট্যাক্স আপনারা চাপিয়ে দিয়েছেন। তাই কলকাতা শহরের মানুষ মধ্যবিত্ত মানুষ জমি বিক্রি করে সোনারপুর ক্যানিংয়ে চলে যাচ্ছে, বুদ্ধদেব বাবু তাঁদেরকে বাঁচান, তাঁদেরকে দেখুন। সাউথ পার্ক স্ট্রিটে আপনি যদি সার্ভে করেন তাহলে দেখবেন ঐসব ছোট ছোট বাড়ির জমিগুলির কারা মালিক ছিল, তার খোঁজ নিয়ে দেখুন কারা ঐখানে গিয়েছেন। আজকে যারা সাউথ পার্ক স্ট্রিট কিনেছে তাঁদের আপনারা এবং আপনার বন্ধুরা ইস্টার্ন বাইপাসের জমি বদল করে বসিয়ে দিয়েছেন—হাত-বদল হচ্ছে অ্যাপ্লাইয়ের চিঠিগুলি। সল্টলেকের দিকে চেয়ে দেখুন ওখানে কারা আছেন আর কলকাতার মানুষ জমি বিক্রি করে ফ্ল্যাট বিক্রি করে বাইরে চলে যাচ্ছে তারা ট্যাক্স দিতে পারছে না। সৌগতবাবু পোদ্দার আর ৪/৫ টা ইন্টারন্যাশনালের নাম বলেছেন—আপনি এই হাইরাইজ বিল্ডিংগুলির সম্বন্ধে খোঁজ নিয়ে দেখুন—তারা ট্যাক্স দিচ্ছেন না। কিন্তু যারা মধ্যবিত্ত যাদের ছোট জমি আছে তাদেরকে নিজের বাড়ি বিক্রি করে চলে যেতে হচ্ছে যেহেতু ট্যাক্স দিতে পারছে না। আমি শেষে এই বাজেটের ডিমান্ড তার বিরোধিতা করে এবং আমাদের কাটমোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পূর্তমন্ত্রী বুদ্ধদেব বাবু

বিভিন্ন খাতে যে ব্যয়-বরাদ্দের দাবি উপস্থিত করেছেন তাকে আমি সমর্থন জানাচ্ছি এবং সঙ্গে সঙ্গে বিরোধী পক্ষ থেকে যে সমস্ত কাট মোশন আনা হয়েছে তার বিরোধিতা করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আমরা দেখলাম বিরোধী পক্ষের দু'জন শ্রেষ্ঠ বিতর্কবিদ সৌগত রায় এবং সুদীপ বন্দ্যোপাধ্যায়, তারা সারাক্ষণ বক্তব্য রাখার সময় মাননীয় বুদ্ধদেব ভট্টাচার্যর প্রতি অজস্র প্রশংসা বাক্য উচ্চারণ করেছেন। সে ক্ষেত্রে তাঁরা একটা কূট কৌশলের আশ্রয় নিয়েছেন, মন্ত্রী বুদ্ধদেব বাবু এবং ব্যক্তি বুদ্ধদেব বাবুর মধ্যে তফাৎ করে তাদের মনের মধ্যে যে শ্রদ্ধা লুকিয়ে আছে, সেই শ্রদ্ধাকে তারা আর অবগুণ্ঠিত করে রাখতে পারেননি, বলতে বাধ্য হয়েছেন, সেইজন্য তাঁদের ধন্যবাদ। প্রকৃতপক্ষে কি নগর উন্নয়ন, কি মফস্বলের পৌর ব্যবস্থা, এইসব ক্ষেত্রে বিগত ১২ বছরে যে উন্নয়নের কাজকর্ম হয়েছে তার পরিমাণগত পরিবর্তন যে কোনও মানুষেরই চোখে পড়বে। কলকাতা শহর বা অন্য পৌরসভাগুলির ক্ষেত্রে গুণগত যে বিপুল পরিবর্তন হয়েছে, সেটা বলব না। কারণ সমস্যা পাহাড় প্রমাণ, সেই সমস্যার মধ্যে ১০-১২ বছর খুবই কম সময়। সেই কম সময়ের মধ্যে সমস্ত কিছুর সমাধান হয়ে যাবে, এই প্রত্যাশা আমরা কখনও করি না। তবে এই কথা অকুণ্ঠ চিত্তে বলব যে, সাফল্যের ভাগটা যে অনেক বেশি, এই ব্যাপারে কোনও সন্দেহ নেই। সঙ্গে সঙ্গে বিরোধী পক্ষ বাজেট বিতর্কে অংশগ্রহণের সময় যে কথা বলেছেন, সেজন্য তাদের ধন্যবাদ জানাচ্ছি। তারা বলেছেন—মাননীয় মন্ত্রী বুদ্ধদেব বাবু শুভ্র ফেননিভের মতো স্বচ্ছ, পরিষ্কার। তার ওপর কালিমা লেপনের কোনও চেষ্টা তারা করেননি। মাননীয় বুদ্ধদেব বাবুর কৃতির ধ্বজা যাতে আরও উঁচুতে ওঠে সেদিকে দৃষ্টি রেখে আমি কিছু কথা বলতে চাই, যেগুলির প্রতি দৃষ্টি নিবদ্ধ করলে পরবর্তীকালে আমরা উপকৃত হব এবং পশ্চিমবঙ্গ মহানগর উন্নয়ন ও পৌরসভাগুলির উন্নয়নের প্রশ্নে আরও সদার্থক ভূমিকা আমরা ভবিষ্যতে নিতে পারব। নতুন যে অভিযোগগুলি এখানে উঠেছে—(১) এবারের বাজেট বিবৃতির মধ্যে দেখলাম মাননীয় মন্ত্রী মহাশয়—"বিধাননগরী উপনগরীটিকে আরও ৭৮৩.৭৮ একর পরিমাণ জমির উপর প্রসারিত করা হচ্ছে।" সে ক্ষেত্রে একটা প্রশ্ন থেকে যায়, ঐ এলাকায় যেভাবে তীব্র গৃহ সমস্যা, আবাসন সমস্যা সে কথা তাঁকে বুঝতে হবে। সল্টলেকে লক্ষ্য করলে আমরা দেখব যে সেখানে যারা বাড়ি করছে, তারা সব কন্ট্রাক্টর, আই.এ.এস. অফিসার, আই.পি.এস. অফিসার, ইঞ্জিনিয়ার, ডাক্তার ও ব্যবসায়ী। এই সমস্ত লোকেরা আজ সল্টলেক দখল করে নিয়েছে এবং এখনও অনেক জায়গায় আই.এ.এস. অফিসার, আই.পি.এস. অফিসার, ইঞ্জিনিয়ার, ও ডাক্তার দখল করে নিচ্ছে। আমরা পৌর বিজ্ঞানের বই পড়ার সময় জেনেছি—রাষ্ট্রপতি অন্যান্য সুযোগ-সুবিধা ছাড়া ১০ হাজার টাকা মাইনে পান। কিন্তু, এই সমস্ত যারা প্রথম সারির পদাধিকারী, তাঁদের বেতন কিন্তু অনেক কম। তাহলে কি করে তারা ঐ ধরনের অট্টালিকা গড়ে তুলছেন? মাননীয় মন্ত্রী মহাশয়, সুযোগ পেলে একটু তদন্ত করে দেখবেন, কিভাবে এটা হচ্ছে এবং ঐ অফিসাররা কিভাবে টাকা সংগ্রহ করে বিলাসবহুল প্রাসাদে জীবন-যাপন করছে। এইসব বিষয়গুলির তদন্ত হওয়া দরকার। (২) বহুতল অট্টালিকা প্রসঙ্গে আপনি খুব দৃঢ় ব্যবস্থা গ্রহণ করেছেন। সেই জব চার্ণকের আমলের পর, বাংলা ভাগের পর

এই ব্যাপারে কোনও পরিকল্পনা ছিল না, কিন্তু বর্তমানে এই ব্যাপারে নানাভাবে পরিকল্পনা সম্প্রসারিত হয়েছে।

[4-40—4-50 P.M.]

এই শহরের ক্ষেত্রে আপনি বহুতল অট্টালিকা নিষিদ্ধ করে ভাল কাজ করেছেন, প্রোমোটারদের ক্ষেত্রে ব্যবস্থা নেওয়ার জন্য অগ্রসর হয়েছেন ভাল করেছেন, কিন্তু একটা ক্ষেত্রে আমি আপনাকে সতর্ক করে দেব। কুন্দলিয়ার ক্ষেত্রে দেখলাম এখানে পুলিশ ব্যর্থ। প্রোমোটারদের শিকড় মাটির কত গভীরে ঢুকে গেছে সেই দিকে আপনি দৃষ্টি দেবেন। শুনেছি কলকাতার গোয়েন্দা শাখা নাকি স্কটল্যান্ড ইয়ার্ডের সমতুল, কলকাতায় এই কুন্দলিয়াকে ধরতে এত সময় তাদের লাগল। সুতরাং এদের ক্ষমতা কত গভীরে গ্রথিত সেই বিষয়ে আপনাকে সতর্ক থাকতে হবে। আপনি এবং পূর্ববর্তী মন্ত্রী কতকগুলি কাজে সাহসিকতার সঙ্গে অগ্রসর হয়েছেন, কিন্তু সমালোচনার ভয়ে পিছিয়ে এলেন কেন? ১৯৬২-৬৩ সালে দেখেছি কলকাতার পার্কগুলি কত সুন্দর ছিল, সেখানে গাছ ছিল, ভাল লাগত। কিন্তু এখন পার্কে বাড়ি হয়ে যাচ্ছে, পার্ক সংকুচিত হচ্ছে। সমস্যা থাকবে অজস্র, সত্যনারায়ণ পার্কে আন্ডার গ্রাউন্ড মার্কেট করতে গিয়ে কত বাধা হল, কিন্তু তা সত্ত্বেও মার্কেট হল, মানুষ প্রশংসা করল। পার্কের ব্যাপারে সমালোচনার বিরুদ্ধে খুব দৃঢ়তার সঙ্গে দাঁড়াতে হবে। রডন স্কোয়ার ক্রিমিন্যালদের আড্ডাখানা, সেখানে বাণিজ্যিক কমপ্লেক্স করার ক্ষেত্রে সমালোচনার ভয়ে পিছিয়ে পড়লেন কেন? এই ধরনের সমালোচনার ভয়ে পিছিয়ে না পড়ে দৃঢ় পদক্ষেপে অগ্রসর হন, কলকাতাকে আরও শ্রীমন্ডিত করে তোলার জন্য অগ্রসর হন, দেশের মানুষ আমাদের পিছনে দাঁড়াবে। এছাড়া আরও যেসব সমস্যাগুলি আছে তার মধ্যে বস্তির কথা বলেছেন। বস্তি নিশ্চয়ই স্বর্গ হয়ে যায়নি কিন্তু ওদের চেয়ে তফাত হয়েছে। বস্তিতে আলো যাচ্ছে, জল সরবরাহ হচ্ছে, এইসব ইতিবাচক দিক আছে। বস্তি সমস্যা একটা অন্যতম অভিশাপ, তার থেকে তাড়াতাড়ি উত্তোরণ হবে না। কিন্তু আপনার প্রচেষ্টা আছে, সেদিক থেকে আপনাকে অভিনন্দন জানাচ্ছি। সঙ্গে সঙ্গে আর একটা দিকে আপনার দৃষ্টি আকর্ষণ করব সেটা হচ্ছে কলকাতা শহরে দিনের বেলায় অগুনিত মানুষ আসছে কিন্তু রাতের বেলায় ভবঘুরে থেকে শুরু করে ভিখারিতে কলকাতা শহর ছেয়ে যাচ্ছে। এটা পুঁজিবাদী অর্থনীতির ফল। এটা এখনও দূর করতে পারবেন না, কারণ আমরা পুঁজিবাদী কাঠামোর মধ্যে বাস করছি। রাতের কলকাতা অন্য কলকাতায় রূপান্তরিত হয়ে যায়। পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে গ্রান্টদের পুনর্বাসনের জন্য কিছু কিছু প্রয়াস হয়েছে, এই প্রয়াসকে সম্প্রসারিত করুন, তাহলে রাতের কলকাতার এই কদর্য নগ্ন রূপ দূর হবে এবং আমরা যা চাই তা পেতে পারি। এই দিকে দৃষ্টি রাখুন। আর একটা বিষয় হচ্ছে কলকাতা শহরকে আপনি জাতীয় শহরের দাবি করেছেন। আপনার সঙ্গে কণ্ঠ মিলিয়ে আমরাও সেই দাবি তুলেছি। কলকাতা নিশ্চয়ই চন্ডীগড় দিল্লি নয়, এত সমস্যার মধ্য দিয়ে সাংস্কৃতিক জীবনে প্রধান ভূমি হিসাবে আজও ভারতবর্ষের ক্ষেত্রে অগ্রণী থাকার জন্য কলকাতার বিশেষ ভূমিকা আছে। তাই

কলকাতাকে জাতীয় শহর হিসাবে দাবি করার ক্ষেত্রে আপনার যে বলিষ্ঠ কণ্ঠ ছিল কেন্দ্রে যেকোনও সরকার থাকুক না কেন সেই দাবিকে সমর্থন করবেন। যে দাবি আমরা এতদিন উচ্চারণ করে এসেছি তার থেকে আমরা পিছিয়ে আসতে পারি না, ভবিষ্যতে সেই দাবি সজোরে তুলে ধরবেন এই দাবি আমি আপনার কাছে রাখছি। পানীয় জলের তীব্র সংকট আছে। মাঝে মাঝে পাইপের মধ্য দিয়ে সাপ বেরোয়, পুরানো জীর্ণ ব্যবস্থা হয়ে গেছে। নতুন নতুন পানীয় জলের এই সমস্ত প্রকল্প গড়ে তোলা সত্ত্বেও এই সব ঘটনা ঘটছে। এই সংকট আছে। এই বিষয়ে আপনি জোর দেবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলকাতা সম্পর্কিত প্রশ্নের সাথে সাথে মফস্বলের কথাও আমি বলতে চাই, যেটা সৌগতবাবু উল্লেখ করেছেন। সুদীপ ভুলে গেছে। পুরানো জীবনকে সুদীপ ভুলে গেছে। মফস্বলে আজকাল তাঁর কাছে অনেক দূরের স্মৃতি মাত্র। সেই জন্য তিনি সেই সব কথা উল্লেখ করেননি। বহরমপুর শহরের কথা বলেছেন। প্রত্যেকটি মিউনিসিপ্যালিটিতে বরাদ্দের পরিমাণ বেড়েছে। প্রত্যেকটি ছোট ছোট শহরকে গড়ে তোলার জন্য বরাদ্দ বেড়েছে। বহরমপুর পৌরসভায় টাকা পয়সা অত্যন্ত নয়ছয় হয়েছে। আপনি ঠিক ব্যবস্থাই নিয়েছিলেন। কিছু পদ্ধতিগত ত্রুটি ছিল। আপনি চোরগুলিকে শায়েস্তা করার জন্য সঠিক পথই নিয়েছিলেন। তদন্ত হলে, মামলা হলে হাজত বাস হবে। এদের জেল অবধারিত ছিল। পদ্ধতিগত কিছু ভুল হয়েছে। সেই ভুল অফিসাররা করবেন। ভবিষ্যতে আপনাকে আরও সতর্ক হতে হবে। ওদের পরিচালিত পৌরসভাগুলি দুর্নীতির আখড়ায় পরিণত হয়েছে। সেই ক্ষেত্রে আপনি ঠিকই এগিয়ে গিয়েছিলেন। কিন্তু যাঁরা পরামর্শ দেবেন, তারা ইচ্ছাকৃত ভাবে এইটা করার জন্য আপনাকে অসুবিধায় পড়তে হয়েছিল। বহরমপুর শহরের মানুষ বুঝে গেছে কি পরিমাণ দুর্নীতি ওখানে পুঞ্জীভূত হয়েছিল। আমরা জানি বলেই এটা বলছি। আপনি মফস্বল শহরের কোনও পার্থক্য করেন নি। আর.এস.পি., সি.পি.এম., কংগ্রেস দলের পৌরসভার মধ্যে পার্থক্য করেন নি। আমি জানি বলেই বলছি যে, আপনাদের সত্য কথনের সাহস থাকা দরকার, বলা দরকার। সুদীপবাবু শুধু অস্বীকার করে গেলেন রাজনৈতিক কারণে। সুদীপ আমার ভাতৃপ্রতীম, অত্যন্ত সন্দেহভাজন। কিন্তু তিনি অস্বীকার করে গেলেন। সেই জন্য আমি বলছি যে আপনি পৌরসভাগুলির ক্ষেত্রে যথেষ্ট চেষ্টা করেছেন, আরও চেষ্টা চালিয়ে যেতে হবে। আমি বেলডাঙ্গা শহর ঘুরেছি। বেলডাঙ্গা একদিন ছোট্ট একটি গ্রাম ছিল। সেদিন আমি ঘুরতে ঘুরতে দেখছিলাম সর্বত্রে এই পাকা রাস্তা হয়েছে, পায়খানা গড়ে উঠেছে, যেগুলি আগে ছিল না। আপনি টাকা বরাদ্দ করেছেন। কোন দল সেখানে ক্ষমতায় আছে সেদিকে আপনি দৃষ্টি দেননি। আমি দুটি মুর্শিদাবাদের মফস্বল শহরে গেছি। সেখানে দেখেছি উন্নতির ছোঁয়া লেগেছে। কিন্তু যেখানে ওদের স্পর্শ লেগেছে, ওরা পরিচালনা করছেন সেখানে দেখবেন জনগণের কোনও উন্নয়ন হয়নি। এক একজন কমিশনার ফুলে ফেঁপে উঠেছে এক একজন কমিশনারের বাড়ি একতলা ছিল, দোতলা হয়েছে। সুদীপবাবু বহরমপুর শহরের কমিশনারকে জানেন। তার একতলা বাড়ি ছিল, দোতলা হয়েছে। আগে সাইকেলে করে যেত, এখন স্কুটার হয়েছে, কাওয়াসিকি, রাজদূত হয়েছে। বহরমপুর পৌরসভার নির্বাচনে যাবার জন্য সুদীপবাবুকে আমন্ত্রণ জানিয়ে রাখলাম।

ওখানেও তো ভোট হবে। বহরমপুর পৌরসভা নিয়ে হাইকোর্ট রায় দিয়েছে। এবার জনগণের রায় হবে, সামনেই দিন এগিয়ে আসছে। জনগণ কি রায় দেবে সেটা সুদীপবাবু দেখতে পাবেন। আপনার ব্যয় বরাদ্দের সমস্ত দাবিকে সমর্থন জানিয়ে একটি কথা বলতে চাই যে, আপনি ফায়ার ব্রিগেডের সংখ্যা বাড়াতে পারেন নি। কেবল কলকাতা শহরে আগুন লাগলে কোটি কোটি টাকার সম্পদ ধংস হচ্ছে তা নয়, মফস্বল শহরেও আগুন লাগলে কোটি কোটি টাকার সম্পদ ধংস হচ্ছে। তাই মফস্বল, গ্রামাঞ্চলেও এই ফায়ার ব্রিগেডের ব্যবস্থা অত্যন্ত অপ্রতুল। এই দিকে আপনি একটু দৃষ্টি দেবেন। আপনার কাছে এই আবেদন জানিয়ে বাজেট ব্যয় বরাদ্দকে সমর্থন জানিয়ে বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্থানীয় শাসন ও নগর উন্নয়ন মন্ত্রী মহাশয় আজকে যে বাজেট বরাদ্দ পেশ করেছেন আমি তার বিরোধিতা করে আমাদের কাটমোশনগুলিকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বাজেট ভাষণে মাননীয় মন্ত্রী মহাশয় ক্ষমতা বিকেন্দ্রীকরণের কথা বলেছেন। একেবারে তৃণমূল পর্যন্ত ক্ষমতা বিকেন্দ্রীভূত করা হয়েছে বলে তিনি বলেছেন। আমি এই প্রসঙ্গে বলতে চাই যে, মুখে ক্ষমতা বিকেন্দ্রীকরণ করার কথা বললেও কার্য ক্ষেত্রে কিন্তু ঠিক বিপরীত পথই অনুস্মরণ করে চলেছেন। দৃষ্টান্ত হিসাবে আমি বলছি—আপনি জানেন সম্প্রতি শ্রীনিকেতন শান্তিনিকেতন উন্নয়ন পর্ষদ গঠন করা হয়েছে।

[4-50—5-00 P.M.]

আমি বলতে চাই, উন্নয়ন পর্ষদ গঠনের নামে নির্বাচিত যে পৌর প্রতিষ্ঠান তার উপর সরকারি খবরদারি ও কতৃত্ব প্রতিষ্ঠার যে কি নগ্ন প্রয়াস এটা তার একটা দৃষ্টান্ত। আপনারা জানেন, বোলপুরের ৪৩টি মৌজা নিয়ে এই শ্রীনিকেতন, শান্তিনিকেতন পর্ষদ গঠিত হয়েছে। সমগ্র বোলপুর পৌরসভা এবং বিশ্বভারতী বিশ্ববিদ্যালয় এই উন্নয়ন পর্ষদের অন্তর্গত। এইরকম একটা উন্নয়ন পর্ষদ গঠন করা হল অথচ বিশ্ববিদ্যালয়ের কর্তৃপক্ষ এবং বোলপুর পৌর কর্তৃপক্ষের সম্পূর্ণ অন্ধকারে রেখে এই পর্ষদ গঠন করা হল। এই উন্নয়ন পর্ষদ কার্যত আমলা নির্ভর। এই উন্নয়ন পর্ষদ সম্পর্কে স্বভাবতই খেদ প্রকাশ করে বোলপুর পৌরসভার চেয়ারম্যান বলেছেন যে, স্বায়ত্বশাসনের উপর এটা হচ্ছে একটা আমলাতান্ত্রিক হামলা। দু/তিন দিন আগে স্টেটসম্যান কাগজে দেখছিলাম, বিশ্বভারতী বিশ্ববিদ্যালয়ের কর্তৃপক্ষ ক্ষোভ প্রকাশ করে মাননীয় রাষ্ট্রপতির কাছে একটা ডেপুটেশন দিয়েছিলেন এবং বিশ্ববিদ্যালয়ের প্রতিনিধিত্ব যথাযথভাবে এই উন্নয়ন পর্ষদে প্রতিফলিত হয়নি। এই অভিযোগে তাদের যে দুজন প্রতিনিধি পর্ষদে পাঠাতে বলা হয়েছিল সেই প্রতিনিধি তারা পাঠান নি। এই নিয়ে একটা তীব্র সমালোচনা আছে এবং কার্যত কৌশলে বিশ্বভারতী বিশ্ববিদ্যালয় এবং বোলপুর পৌরসভা—তাদের উপর রাজনৈতিক কর্তৃত্ব কায়েম করার প্রচেষ্টা হচ্ছে—এরকম একটা আশঙ্কা প্রকাশ করা হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আর একটি বিষয় আমি উল্লেখ করতে চাই। মাননীয় মন্ত্রী মহাশয় উন্নয়নের কথা বলতে গিয়ে আই.এস.টি.ডি.পি. কর্মসূচির

কথা বলেছেন। অর্থাৎ, ক্ষুদ্র এবং মাঝারি শহরের উন্নয়ন। জলপাইগুড়ি, কুচবিহার, শিলিগুড়ি ইত্যাদি কয়েকটি শহরের কথা বলা হয়েছে যে উন্নয়ন হয়েছে এবং এই কাজ দ্রুত এগিয়ে চলছে। স্যার, কি রকম কাজ এগিয়ে চলছে সেটা আমি বলছি। শহর যেটা সি.এম.ডি.এর বাইরে তার কথা বলছি। কেন্দ্রীয় সরকারের টাকায় ষষ্ঠ পরিকল্পনায় এই কাজ সারা ভারতবর্ষে শুরু হয়েছিল। পশ্চিমবঙ্গে এক্ষেত্রে ২৬টি শহরে যে কাজ হচ্ছে এক্ষেত্রে বলতে পারি যে ভারতবর্ষের মধ্যে একমাত্র এই রাজ্য এই ক্ষুদ্র ও মাঝারি শহরের উন্নয়নের কাজের ব্যাপারে অগ্রগতির দিক থেকে সবচেয়ে পিছিয়ে আছে। এখানে কেন্দ্রীয় সরকার এই প্রকল্পে টাকা দিতে চাইছেন কিন্তু রাজ্য সরকার সেই টাকা পরিকল্পনার অভাবে ব্যবহার করতে পারছেন না এবং বরাদ্দকৃত অর্থ ঠিক ঠিক মতন খরচ করতে পারছেন না। আজ পর্যন্ত কেন্দ্রীয় সরকার এই প্রকল্পে যে টাকা বরাদ্দ করেছেন তার একটা সামান্য পারসেন্টেজ, ১৮ শতাংশ যেটা এখনও পর্যন্ত এই দপ্তর ব্যয় করতে পারেন নি। তা ছাড়া যে টাকা ব্যয় করা হচ্ছে সেখানে কাজ হচ্ছে অত্যন্ত নিম্নমানের। বাঁকুড়ার মার্কেট কমপ্লেক্স—এটা অর্ধেক তৈরি হতে না হতেই ভেঙ্গে গিয়েছে। সিউড়ি, খড়্গাপুর, বহরমপুর মার্কেট কমপ্লেক্স-ছাদ ফুটো হয়ে জল পড়ছে। দপ্তরের ইঞ্জিনিয়ারদের তত্বধান বা দেখাশুনার অভাবে সেখানে সরকারি অর্থের অপচয় হচ্ছে। স্যার, এবারে আমি কলকাতা কর্পোরেশন এলাকার কথা বলব। কলকাতার বুকের উপর লক্ষ লক্ষ মানুষের বাস। এটা একটা ঘনবসতিপূর্ণ শহর। এখানে বেআইনি কারখানা এবং গুদাম যেগুলি নাগরিক জীবনের পক্ষে মারাত্মক এবং বিপদজ্জনক, এই রকম বেআইনি কারখানা এবং আড়তের সংখ্যায় গোটা কলকাতা ছেয়ে গেছে। লক্ষ লক্ষ নাগরিক জীবন বিপন্ন হয়ে পড়ছে অথচ এই রকম একটা অবস্থায় সরকার তার অসহায়তার কথা ব্যক্ত করছেন। আপনি জানেন যে কিছুদিন আগে কালীঘাটে গ্যাস লীক করে ৪ জন মারা গেল এবং শতাধিক মানুষ আহত হয়েছিল। এই রকম অবস্থা অহরহ ঘটছে। মন্ত্রী মহাশয় বিবৃতি দিলেন যে হ্যাঁ, পরিবেশ দূষণ প্রতিরোধ করার জন্য আইন তৈরি করতে হবে যাতে এগুলি বন্ধ হয়। এই গ্যাস লীক করে কালীঘাটে যে দুর্ঘটনা হয়েছিল সেই সঙ্গে পৌরসভার মেয়র পরিষদের সদস্য, সুবোধ দে, তিনি বলেছিলেন যে কলকাতায় এই রকম কারখানা একটা, দুটো নয়, প্রায় ১৫ হাজার কারখানা আছে যেগুলি নাগরিক জীবনের পক্ষে বিপজ্জনক এবং মারাত্মক। এই রকম যেখানে অবস্থা, কলকাতার লক্ষ লক্ষ মানুষের জীবন যেখানে এই রকম অবস্থার মধ্যে রয়েছে, যেখানে আমরা জতুগৃহের মধ্যে বাস করছি সেখানে সরকার এর প্রতিবিধানের জন্য কি ব্যবস্থা নিয়েছেন? সরকার শুধু ভাবছেন যে পরিবেশ দূষণের জন্য আইন করতে হবে। এই রকম কথা নেই যে এটাকে যুদ্ধকালীন গুরুত্ব দিয়ে দেখা দরকার। এখানে সামগ্রিক একটা পরিকল্পনা নিয়ে তৎপরতার সঙ্গে সমস্ত বিপজ্জনক এবং মারাত্মক কারখানাগুলিকে চিহ্নিত করা, অনুসন্ধান করে এগুলিকে উৎখাত করা, অপসারণ করার জন্য ব্যবস্থা গ্রহণ করা দরকার। যদি সম্ভব না হয় তাহলে অন্তত বিপদ নিবারণের জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা দরকার। তা না হলে লক্ষ লক্ষ নাগরিকের জীবন বিপন্ন হবে, আর সরকার অসহায় অবস্থায় থাকবে, এই জিনিস চলতে পারে না। এই প্রসঙ্গে যেখানে বিভিন্ন

মহল থেকে প্রশ্ন উঠেছে সেখানে পৌরসভা বলছে আমাদের কিছু করার নেই। হ্যাঁ, ১৫ হাজার বিপজ্জনক কারখানা আছে, কিন্তু আমরা কি করব, আমরা বড়জোর মামলা করতে পারি। এগুলি যদি তুলে দিতে হয় তাহলে সরকারকে সিদ্ধান্ত নিতে হবে। আপনি মাঝে মাঝে বিবৃতি দিচ্ছেন যে কলকাতার মানুষের মধ্যে আস্থা ফিরিয়ে আনতে হবে, সরকারকে কতকগুলি গুরুত্ব আরোপ করে পদক্ষেপ নিতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে আমি আর একটা গুরুত্বপূর্ণ বিষয়ে উল্লেখ করতে চাই। সি.এম.ডি.এর প্রশ্নে যে গঙ্গা অ্যাকশন প্রকল্প, সেই গঙ্গা অ্যাকশন প্রকল্পে ৭ম যোজনায় ১১০ কোটি টাকা পশ্চিমবঙ্গের জন্য মঞ্জুর করা হয়েছে। এই গঙ্গা অ্যাকশন প্রকল্পের কাজগুলি এই রাজ্যে করার ক্ষেত্রে বিভিন্ন দপ্তরের মধ্যে পড়লেও মূলত সি.এম.ডি.এর উপরে পড়ছে। গঙ্গা অ্যাকশন প্রকল্পের কাজকর্ম পশ্চিমবঙ্গে কি হয়েছে? সেখানে সি.এম.ডি.এর ভূমিকা কি? এটা আমার কথা নয়, কিছুদিন আগে কেন্দ্রীয় পরিবেশ মন্ত্রী মেনকা গান্ধী এখানে এসে ঘুরে গেছেন, তখন তিনি এই সম্পর্কে ক্ষোভ প্রকাশ করেছেন। বিগত ৩ বছরের পশ্চিমবঙ্গে গঙ্গা অ্যাকশন প্রকল্পের কাজকর্মের অগ্রগতির চেহারা দেখে তিনি বিরক্তি প্রকাশ করেছেন এবং শতাধিক কর্মসূচি রূপায়ণ সম্পর্কে যে কথা বলা হয়েছে সে সম্পর্কে আমি পরে আসছি। গঙ্গা অ্যাকশন প্রকল্পের সি.এম.ডি.এ'র কাজকর্ম সম্পর্কে অন্য কারও অভিযোগ নয়, বরাহনগর পৌরসভার চেয়ারম্যান, যিনি আপনাদেরই দলের লোক, তিনি এর কাজকর্ম সম্পর্কে ক্ষোভ প্রকাশ করে আপনার ডিপার্টমেন্টে চিঠি লিখেছেন।

[5-00—5-10 P.M.]

গঙ্গা অ্যাকশন প্ল্যানের যিনি ডিরেক্টর, এই দায়িত্বে রয়েছে, তাঁর কাছে লিখেছেন যে সেখানে কি ভাবে দুর্নীতি হয়েছে, কিভাবে কাজ হয়েছে, সেখানে বরানগরের গোপাল লাল ঠাকুর রোডে তার ভূগর্ভস্থ পয়ঃপ্রনালী করবার জন্য তিন বছর আগে দায়িত্ব নেওয়া হয়েছিল এবং সেখানে মাটি খোঁড়া হল, সমস্ত রাস্তা মেরামত হল, এত ক্ষয়ক্ষতি হল, বড় যানবাহন চলাচলের পক্ষে একেবারে অচল, এমনভাবে কাজকর্ম হয়েছে এবং রাস্তা যখন খুলে দেওয়া হল হেভি পলিক্রেটেড ম্যানহোলগুলো গাড়ির চাকার চাপে ভেঙে চুরমার হয়ে গেল। এর ফলে এত ক্ষয় ক্ষতি হল, এই হচ্ছে সি.এম.ডি.এ'র উদ্যোগ, গঙ্গা অ্যাকশন প্ল্যান প্রকল্পের কাজকর্মের নমুনা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এখানে আর একটি প্রসঙ্গ উত্থাপন করতে চাই, সেটা হচ্ছে বস্তি উন্নয়নের প্রসঙ্গে। আপনি জানেন এই কলকাতা শহর, যে কলকাতায় এক তৃতীয়াংশ মানুষ, যারা বস্তিবাসী, যেটা প্রায় ৩০ লক্ষ এসে দাঁড়াবে আজকে, কারণ ১৯৮১ সালের সেনসাসে ১৫ লক্ষ ছিল, সেটা আজকে ২৫/৩০ লক্ষে এসে দাঁড়িয়েছে বাড়তে বাড়তে, এই যে বস্তিবাসী, যাঁরা শ্রমজীবী মানুষ, যাদের রক্ত জল করা পরিশ্রমে কলকাতার সভ্যতা দাঁড়িয়ে আছে, যারা কার্যত সভ্যতার পিলসুজ, আজকে সেই বস্তিবাসীদের জন্য একটা বামফ্রন্ট সরকার, যারা নিজেদের বামপন্থী বলে দাবি করেন, তাদের উন্নয়নের ক্ষেত্রে যতখানি গুরুত্ব সহকারে এবং যে দৃষ্টিভঙ্গি নিয়ে এই বস্তি উন্নয়নের কাজ গ্রহণ করা

উচিত ছিল, সেটা আমরা কি দেখতে পাচ্ছি? বস্তি উন্নয়নের জন্য এই কলকাতায় ৫০ কোটি টাকা কেন্দ্র এবং রাজ্যের সাহায্যে প্রকল্প নেওয়া হল, সেই কাজের ২৫ পারসেন্ট যেটা ৩১ শে মার্চের মধ্যে শেষ হওয়ার কথা, সেটা হল না। সেখানে কোনও রকমে বিল তৈরি করবার জন্য কিছু সরঞ্জাম কেনা হল, তার ফলে যেটা মর্মান্তিক, এই বস্তি উন্নয়ন প্রকল্পের যে অর্থ বরাদ্দ হয়েছে, তা ডাইভার্টেড হয়েছে এবং অভিযোগ উঠেছে নির্বাচনের সময় বস্তি উন্নয়নের টাকা অন্যখাতে খরচ করা হচ্ছে। যেমন রাস্তা মেরামতের জন্য ১৪ কোটি টাকা, জঞ্জাল সাফাই এর জন্য ১৩ কোটি টাকা, শহরে পানীয় জল সরবরাহের জন্য ৫ কোটি টাকা, শহরের জল নিকাশি ব্যবস্থার জন্য ১ কোটি ৫৭ লক্ষ টাকা, এমন কি বেআইনি বাড়ি ভাঙার জন্য বিল্ডিং দপ্তর এর কয়েক লক্ষ টাকা খরচ হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয় যেহেতু এই বিষয়ে অভিযোগ উঠেছে সেই জন্য বলা হচ্ছে এইগুলো সব রাস্তামুখী কর্মসূচি। রাস্তা মেরামতি বস্তিমুখী? জল নিকাশি ব্যবস্থা কি বস্তিমুখী? এইভাবে সব ডাইভার্ট করা হয়েছে। আমি যেটা বলতে চাইছি, অ্যাটিচ্যুডটা কি? যে অ্যাটিচ্যুড এক্সপ্রেস হওয়া উচিত ছিল, সেই অ্যাটিচ্যুড এক্সপ্রেস হয়নি। যারা সভ্যতার পিলসুজ, আজকে যারা প্রো পিপল গভর্নমেন্ট বলে নিজেদের দাবি করেন, সেই গভর্নমেন্টের পক্ষ থেকে যেখানে সর্বাধিক প্রায়রিটি দিয়ে দেখা উচিত্ ছিল, সেটা হল না। সেটা অন্য ভাবে ডাইভার্ট হল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পানীয় জলের প্রশ্ন, যেটা নাগরিক জীবনের একটা অত্যন্ত প্রয়োজনীয় সামগ্রী, সেই পানীয় জল আজকে কিভাবে সরবরাহ করা হচ্ছে, সেটা তো আছে, তা ছাড়া অনিয়মিত যে পানীয় জল সরবরাহ করা হয়, সেটা কতটুকু পানের যোগ্য, সেই প্রশ্ন বারবার উঠেছে। তার অবশ্যম্ভাবী পরিণতি হচ্ছে আজকে চারিদিকে জন্ডিশ, আন্ত্রিক রোগে মানুষ আক্রান্ত হচ্ছে। এছাড়া মশার উপদ্রব তো আছেই। এই বিষয়ে আমাদের ঈশ্বর গুপ্তের একটা কবিতার কথা মনে পড়ে, রাতে মশা দিনে মাছি, সেই যুগে আমরা ফিরে যাচ্ছি। যে ম্যালেরিয়া দেশ থেকে উৎখাত হয়ে গেছিল, সেই ম্যালেরিয়া আবার এসেছে এই রকম অবস্থার ফলে। তাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই বাজেট বরাদ্দের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুরজিৎ শ্মরণ বাগচী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় নগর উন্নয়ন ও পৌর মন্ত্রী এখানে যে বাজেট বরাদ্দ পেশ করেছেন সেই বরাদ্দের সমর্থনে এবং বিরোধীদের আনীত সমস্ত কাট মোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য পেশ করছি। পশ্চিমবঙ্গ সরকারের পৌরনীতি সার্থক ভাবেই গণতান্ত্রিক জনগণের স্বার্থবাহী, এবিষয়ে কোনও সন্দেহ নেই। নতুন নতুন পৌরসভা গঠন এবং গ্রামীণ পৌরসভাগুলিকে উন্নত করার জন্য সমভাবে আর্থিক অনুদান দিয়ে এবং সময় মতো গণতান্ত্রিক নির্বাচন ব্যবস্থার মধ্যে দিয়ে বারবার একথা প্রমাণিত হয়েছে যে বামফ্রন্ট গণতান্ত্রিক রীতি-নীতিতে বিশ্বাস করে। কংগ্রেস বিশ্বাস করত না, একথাও বারবার প্রমাণিত হয়েছে। এবিষয়ে আমি আর বিস্তারিত ব্যাখ্যা দিতে চাইছি না, কারণ আমার সময় কম। আমি মাননীয় পৌরমন্ত্রীর কয়েকটি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ

করছি। স্যার, আপনি জানেন যে, পশ্চিমবঙ্গে ক্ষমতার বিকেন্দ্রীকরণ হয়েছে, পৌরসভাগুলির ক্ষমতা ক্রমশ বাড়ছে। কিন্তু পৌরসভাগুলির মধ্যে যে সমস্ত বাড়ি তৈরি হচ্ছে সেই সমস্ত বাড়ি তৈরি করতে গিয়ে পৌরসভাগুলি টাউন অ্যান্ড কান্ট্রি প্ল্যানিং অ্যাক্টের বিধানগুলি সঠিকভাবে মানছে না। বিভিন্ন গ্রামীণ পৌর এলাকার ল্যান্ড ইউজ ম্যাপ এখনও পর্যন্ত তৈরি না হওয়ার ফলে পৌর কর্তৃপক্ষ নাগরিকদের যথেচ্ছভাবে বিভিন্ন ধরনের বাড়ি তৈরি করার অনুমোদন দিচ্ছে। ফলে পুরাতন জল-নিকাশি ব্যবস্থা নষ্ট হয়ে যাচ্ছে, পরিবেশের ভারসাম্য নষ্ট হয়ে যাচ্ছে এবং ভবিষ্যতের আরও অনেক সমস্যা তৈরি হওয়ার পথ প্রশস্ত হচ্ছে। তাই আমি আপনার মাধ্যমে নিবেদন করব যে, এ সম্পর্কে একটা সুব্যবস্থা—বিধান—আজকে আমাদের গ্রহণ করা দরকার। পৌর এলাকার সমস্ত সরকারি খাস জমি এখন পৌর কর্তৃপক্ষের হাতে রয়েছে এবং তারা সেই জমিগুলি মোটা সেলামীর বিনিময়ে লিজ্ দিচ্ছে। আমার অভিজ্ঞতা হচ্ছে—আমি যে পৌর এলাকায় থাকি সেখানে বা অন্য পৌরসভায় খাস জমিগুলি মোটা সেলামীর বিনিময়ে লিজ্ দেওয়া হচ্ছে। বড় বড় ব্যবসায়ীরা লিজ্ নিচ্ছে। ফলে যে সমস্ত নিম্নমধ্যবিত্ত ও দরিদ্র গৃহহীন মানুষরা বস্তিতে দিন কাটাচ্ছে, তারা ঐ জমির দিকে হাত বাড়াতে পারছে না। সেলামীর টাকা এত বেশি চাওয়া হচ্ছে যে, তারা তা দিতে পারছে না। শুধু তাই নয় নিয়ম আছে যে, যে লিজ্ দেওয়া হচ্ছে তার মেয়াদ হবে ৫ বছর। কিন্তু আমরা দেখছি অধিকাংশ পৌরসভা এই নিয়ম মানছে না, যথেষ্টভাবে দীর্ঘ দিনের জন্য জমি লিজ্ দিচ্ছে। আমার মনে হয় মন্ত্রী মহাশয়ের এটা একটু দেখা উচিত। দেখা দরকার যে, আরও কঠোর আইন এ সম্পর্কে প্রণয়ন করা যায় কি না। স্যার, এরপরে পৌর কর্মীদের কিছু সমস্যা ও অসুবিধার কথা আমি আপনার মাধ্যমে পৌর মন্ত্রীর কাছে বলতে চাই। মন্ত্রী মহাশয় ঘোষণা করেছেন, তৃতীয় বেতন কমিশনের সুপারিশ পৌর কর্মীদের ক্ষেত্রেও প্রযোজ্য হবে। এতে তাঁরা নিঃসন্দেহে খুশি হয়েছেন। কিন্তু এই বর্দ্ধিত বেতনের আর্থিক দায় ভারের অনেকটা পৌরসভাগুলিকে মেটাতে হবে। একথাও মন্ত্রী মহাশয় বলেছেন। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি জানেন নানা কারণে পৌরসভাগুলি এখনও পর্যন্ত স্বনির্ভর হয়ে উঠতে পারে নি। ফলে অতটা আর্থিক দায়িত্ব তারা বহন করতে পারবে কি না সে সম্পর্কে আমাদের যথেষ্ট সন্দেহ আছে। তাই শিক্ষক এবং শিক্ষা-কর্মীদের বেতনের দায়-ভার যেমন সরকার গ্রহণ করেছেন তেমন পৌর কর্মচারী ও শ্রমিকদের বেতনের দায়-ভার সরকার গ্রহণ করতে পারেন কি না, সেটা আপনি একটু চিন্তা করে দেখুন। আমি আপনাকে এই অনুরোধ করছি। আমরা দেখছি সরকারি কর্মচারিদের জন্য প্রযোজ্য লীভ্ রুলস, লীভ এনক্যাশমেন্টের সুযোগ এবং রিটায়ারমেন্ট বেনিফিট নির্ধারক যে নীতি সেই নীতির সঙ্গে পৌর কর্মচারিদের লীভ্ রুলস লীভ এনক্যাশমেন্ট আইন এবং রিটায়ারমেন্ট বেনিফিট্ আইনের কিছুটা পার্থক্য আছে, বৈষম্য রয়েছে। আমি আপনাকে অনুরোধ করব, এই বৈষম্যগুলি দূর করে শ্রমিক কর্মচারিদের সঙ্গে সরকারি কর্মচারিদের এই সমস্ত ক্ষেত্রে সমতা বিধান করা যায় কি না সেটা একটু ভেবে দেখুন।

[5-10—5-20 P.M.]

আসানসোল, দুর্গাপুর ডেভেলপমেন্ট অথরিটি, সংক্ষেপে যেটা এ.ডি.ডি.এ নামে পরিচিত, এই অথরিটিতে ৩ শ্রেণীর কর্মচারী আছেন। যাঁরা প্রাক্তন আসানসোল ডেভেলপমেন্ট অথরিটির কর্মচারী ছিলেন তাঁরা এক শ্রেণীর, যাঁরা প্রাক্তন দুর্গাপুর ডেভেলপমেন্ট অথরিটির কর্মচারী ছিলেন তাঁরা এক-শ্রেণীর আর যাঁরা সংযুক্তির পর নতুন এ.ডি.ডি.এর কর্মচারী হিসাবে নিযুক্ত হয়েছেন তাঁরা এক-শ্রেণীর। এই ৩টি সংস্থায় এক ধরনের বেতনক্রম কর্মচারিদের ছিল এবং পদ বিন্যাস ছিল ৩ রকমের। নতুন বেতনক্রম নির্দ্ধারণের ক্ষেত্রে একটা বৈষম্য থেকে যাচ্ছে। এঁরা আগে তিন ধরনের সুযোগ পেতেন। ফলে এই বিভাজন জনিত বিক্ষোভ, এ.ডি.ডি.এর কর্মচারিদের মধ্যে এই বিক্ষোভ পরস্পর থেকে বিচ্ছিন্ন করে রেখেছে। আমি তাই আপনাকে বলব, এই বিষয়টির উপর গুরুত্ব দিয়ে ভাববেন এবং সমাধান করার দিকে নিশ্চয়ই এগিয়ে যাবেন। এছাড়া আর একটি বিষয়ে আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, নানা কারণে খড়্গপুর পৌরসভার নতুন জল প্রকল্পের কাজ বিলম্বিত হয়েছে। কারণগুলি বিশ্লেষণ করার সময় আমার হাতে নেই, কিন্তু এটা ঠিক যে বিলম্বিত হয়েছে—এ বিষয়ে কোনও সন্দেহ নেই। আমি এই সংবেদনশীল একটা সমস্যার ক্ষেত্রে আপনার প্রত্যক্ষ সহৃদয় হস্তক্ষেপ প্রার্থনা করব। কলকাতা কর্পোরেশনের অনেক সমস্যা আছে। এই সমস্যার কথা বলতে গেলে আমার অনেক সময় লাগবে। নানা আর্থ-সামাজিক কারণে পশ্চিমবঙ্গের অন্য শহরগুলির তুলনায় কলকাতার গুরুত্ব আরও বেড়ে যাচ্ছে। আমরা গ্রামীণ শহরগুলির সঠিকভাবে উন্নয়ন করতে পারছি না—এটাই হচ্ছে প্রধান কারণ। ফলে কলকাতাবাসীদের এই সমস্যা এবং এর পাশাপাশি দৈনিক লক্ষ লক্ষ বহিরাগত ব্যক্তিরা আসার ফলে কলকাতায় যে সমস্যা হয় সেই সমস্যাগুলি কলকাতা কর্পোরেশন মোকাবিলা করতে পারেন এমন একটা আর্থিক আইনের উৎস তাদের কাছে নেই—এই কথাটা আমাদের মনে রাখতে হবে। কলকাতা কর্পোরেশন এর এক সময় যে আয় ছিল সমগ্র আসাম রাজ্যের আয়ের চেয়ে বেশি। কিন্তু কলকাতা কর্পোরেশনে যথেষ্ট পরিমাণে আয় হচ্ছে না। আজকে একথা সত্য যে, কংগ্রেস আমলে কলকাতা কর্পোরেশনে বাস্তু ঘুঘুদের যে বাসা ছিল সেই বাস্তু ঘুঘুদের বাসা এখন আমরা ভেঙে দিতে পারিনি, এটা অস্বীকার করার কোনও উপায় নেই। আমলাতান্ত্রিক চক্রান্তে কলকাতা কর্পোরেশনের যথার্থ আয় কমে যাচ্ছে। কলকাতা কর্পোরেশনের জমির যে দাম তা কর্পোরেশনের নিয়ন্ত্রণে নেই। তারফলে জমির দাম হু-হু করে বাড়ছে। মধ্যবিত্ত, নিম্ন মধ্যবিত্ত মানুষেরা এরফলে কলকাতার জমি বিক্রি করে দিয়ে আধা-শহর বা আধা-গ্রামে গিয়ে বাড়ি করছে। আর কলকাতায় এই প্রদীপ কুন্দলিয়ার মতন প্রোমোটাররা সেই সমস্ত জমিগুলি কিনে নিচ্ছে এবং সেখানে প্রাসাদপম অট্টালিকা করছেন এবং প্রচুর টাকা মুনাফা করছেন। আমি আপনাকে অনুরোধ করছি, কলকাতায় জমির দাম নিয়ন্ত্রণ করার জন্য একটা প্রকৃত কার্যকর ব্যবস্থা গ্রহণ করতে পারা যায় কি না সেইদিকে নজর দেবেন এবং আপনি নজর দিলে আমার আশা এই সমস্যার সমাধান হতে পারে। আর সময় নেই। মাননীয় মন্ত্রী যে বাজেট বরাদ্দ পেশ করেছেন তাকে আমি সমর্থন করছি এবং বিরোধীদলের আনীত সমস্ত কাট-মোশনের

বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তুহিন সামন্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সংস্কৃতে একটা শ্লোক আছে, এতক্ষণ ধরে মাননীয় বুদ্ধদেব বাবুর প্রশংসা শুনে সেই শ্লোকের কথা মনে হল, রূপ যৌবন সম্পন্না:, বিশাল কুল সম্ভবাঃ। বিদ্যাহীণ নঃ শোভন্তে, নির্গমধৈব কিংশুকাঃ।। বুদ্ধদেব বাবুও তাই, দেখতে সুন্দর, কিন্তু কোনও কাজে লাগে না। পলাশ ফুলের নামান্তর মাত্র। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বাজেট বক্তব্যে মাননীয় বুদ্ধদেব বাবু দেখিয়েছেন, আশা করি আর একটু ভাল করে লিখবেন—কারণ, এ তো অফিসারদের লেখা, আর একটি জিনিস আমার মনে হয়েছে যে, পৃথিবীর সব কমিউনিস্টরাই সমান, সত্য জিনিসটাকে তুলে ধরার মতো সৎ সাহস নেই। এর ফলে বাস্তবের সাথে তাঁদের পরিচয় নেই। কিছুক্ষণ আগে জয়ন্ত বিশ্বাস মহাশয়, মাননীয় বিধায়ক বন্ধু সরকারের কথা বলেছেন। প্ল্যান এক্সপেন্ডিচারে ১৯৮৯ সালে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কত পেয়েছিলেন, ১১৯ কোটি ৪৫ লক্ষ ৩২ হাজার টাকা, প্ল্যান এক্সপেন্ডিচার অ্যাপ্রুভড বাই দি সেন্ট্রাল গভর্নমেন্ট ১৯৯০ সালে কত পেলেন, ৩৩ কোটি ২ লক্ষ ৫০ হাজার টাকা, আগে কত ছিল ৬২.৮১ পারসেন্ট এখন হল ৩০.৫০ পারসেন্ট। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ছোট এবং মাঝারি পৌরসভাগুলির উন্নয়ন প্রকল্প ইন্টিগ্রেটেড ডেভেলপমেন্ট অফ স্মল অ্যান্ড মিডিয়াম মিউনিসিপ্যালিটিজ গত বছর কত পেয়েছিলেন, আর কত খরচ হয়েছিল? মাননীয় উপাধ্যক্ষ মহাশয় একটু আগে মাননীয় বুদ্ধদেব বাবু দ্বিতীয় হুগলি সেতুর কথা বললেন কবে শেষ হবে তিনিও জানেন না। আমি রোজ নদী পেরোবার সময় সেতুর মাঝখানটা দেখি, ১৩ বছর ধরে জমির ভাগের কাজটাই হচ্ছে, জলের উপর সেতু দেখা যাচ্ছে না। কাজটিকে দেড় বছর পিছিয়ে দেওয়া হল। ২৯ কোটি টাকা নতুন করে নিয়ে এলেন। লোকে বলে অদৃশ্য সেতু, আর ঐ অদৃশ্য সেতুর নায়ক হলেন অদৃশ্য মন্ত্রী। কলকাতা শহর নিশ্চয়ই কল্লোলীনি তিলোত্তমা হোক, কিন্তু তার চার পাশে যে পৌরসভাগুলি আছে তার অবস্থা কি তিনি জানেন। তিনি কি কোনওদিন সি.এম.ডি.এর অফিসে গিয়ে সরেজমিনে তদন্ত করে সেখানকার কর্মীদের সঙ্গে বসে কথাবার্তা বলেছেন? এক একটি পৌরসভাকে নিয়ে সঠিকভাবে আলোচনা করে দেখেছেন? পৌরসভাগুলি যা জনগণের ট্যাক্সের উপর চলছে অবশ্য সরকার থেকেও টাকা যাচ্ছে, কিন্তু উনি কি দেখেছেন বহু মিউনিসিপ্যালিটির জল, বিদ্যুৎ, রাস্তা এসব নেই। পাশাপাশি উনি রাজনীতির একটা ভাল আখড়া করেছেন, নোটিফায়েড এরিয়া অথরিটি করেছেন। তার সদস্য কারা, কি তাদের কাজ এইসব নিয়ে পরামর্শ বা তথ্যানুসন্ধান করে কিভাবে তাকে এগিয়ে নিয়ে যাওয়া যায় তার চেষ্টা করেছেন? কতকগুলি গ্রাম এবং শহর ভিত্তিক নোটিফায়েড এরিয়া ডেভেলপমেন্ট অথরিটি দেখতে পাওয়া যাচ্ছে। আবার দেখছি নোটিফায়েড এরিয়া ডেভেলপমেন্ট অথরিটির পাশাপাশি নতুন মিউনিসিপ্যালিটি ডিক্লেয়ার করা হচ্ছে। বর্ধমান জেলার গুসকরায় মিউনিসিপ্যালিটি ডিক্লেয়ার করা হল অথচ দুর্গাপুর নোটিফায়েড এরিয়ায় দীর্ঘদিন ধরে নির্বাচন হচ্ছে না। আবার কুলটি, বরাকর, ডিসেরগড় এইসব জায়গায় কার এবং কিসের কোন দলবাজির স্বার্থে নির্বাচন করা হয় নি?

[5-20—5-30 P.M.]

আজকে কুলটি, বরাকর, নিয়ামতপুরে লক্ষ লক্ষ টাকা চুরি হয়েছে এবং যারা টাকা চুরি করেছে তাদের বিরুদ্ধে এফ.আই.আর. হয়েছে, কিন্তু দেখা যাচ্ছে, তারা পুননির্বাচিত হয়ে সদস্য হয়েছেন। এটা কিসের স্বার্থে? আজকে তিনি নগর উন্নয়ন এবং স্বায়ত্ব শাসন মন্ত্রী হিসাবে যদি সমস্ত বিষয়গুলির প্রতি সময় দিতেন তাহলে অবস্থার পরিবর্তন হত। বর্ধমান মিউনিসিপ্যালিটিতে লক্ষ লক্ষ টাকা খরচ করে বড় বড় সব বিল্ডিং হয়েছে, মার্কেট কমপ্লেক্স তৈরি করা হয়েছে এবং তার প্রতিটিতে হয় পার্টি অফিস আছে, না হয় 'সিটু'-র অফিস আছে, না হয় শিক্ষক ফেডারেশনের অফিস আছে। কিন্তু সরকারি পয়সায় সেখানে রাস্তা হয়নি, বহু জায়গায় বিদ্যুৎ যায় নি। এর পাশাপাশি নোটিফায়েড এরিয়া অথরিটিগুলির এই একই অবস্থা। আজকে দীর্ঘদিন ধরে নোটিফায়েড এরিয়া অথরিটি হওয়া সত্ত্বেও আমার এলাকার ২৬টি মৌজায় বিদ্যুতায়ন হয়নি। কাজের সুবিধার জন্য প্রপোজাল দিয়েছিলাম যে, যে টাকা দাও সেই টাকায় চলছে না। যদি কোনও মিউনিসিপ্যালিটি বা নোটিফায়েড এরিয়া অথরিটি জল দিতে না পারে, বাড়িতে বিদ্যুৎ দিতে না পারে, রাস্তাঘাট না করতে পারে তাহলে তাদের জনসাধারণের কাছ থেকে ট্যাক্স চাইবার অধিকারও থাকতে পারে না। অথচ ট্যাক্স-এর ক্ষেত্রে দেখেছি পার্টিবাজি হয়, দুর্নীতি হয়। সেখানে বেছে বেছে কংগ্রেসি লোকদের ট্যাক্স বেশি হয়, নিজেদের ট্যাক্স কম হয়। আজকে আপনি যদি নজির হিসাবে, যোগ্য প্রশাসক হিসাবে এই বিষয়টা দেখতেন তাহলে বুঝতাম। আজকে তাই এই নোটিফায়েড এরিয়া অথরিটিগুলিকে পার্টির কবলমুক্ত না রেখে নির্বাচনের মাধ্যমে জনগণের হাতে তুলে দিন যাতে জনগণ বিচার বিশ্লেষণ করে ঠিক করতে পারেন যে সেখানে কিভাবে কাজ-কর্ম করবেন, না করবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় নাইন্থ ফিনান্স কমিশনের কাছ থেকে বস্তি উন্নয়নের জন্য ১০০ কোটি টাকা পেয়েছিলেন। টাকাটা সিভিল অ্যামিনিটিজ এবং এনভায়রনমেন্টাল দিকটা দেখবার জন্য দেওয়া হয়েছিল। আমি জিজ্ঞাসা করতে চাই, এরমধ্যে ৭৮ কোটি খরচ করতে পারলেন, কিন্তু বাকি ২২ কোটি টাকা কেন খরচ করতে পারলেন না? এই টাকা অর্ধেক দেন কেন্দ্রীয় সরকার এবং অর্ধেকটা দেন রাজ্য সরকার। অথচ দেখা যাচ্ছে, বহু মিউনিসিপ্যালিটিতে পানীয় জলের ব্যবস্থা করা দরকার। আপনি অবাক হয়ে যাবেন, বিষয়টা আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে বলতে চাই। বর্ধমান মিউনিসিপ্যালিটিতে জলের স্ট্রাকচার তৈরি করতে গিয়ে লক্ষ লক্ষ টাকার দুর্নীতি হ. ছে। একই কাজে বারবার টেন্ডার ডাকা হয়েছে এবং কনট্রাকটর সেই টাকা আত্মসাত করেছে। বারবার বলা সত্ত্বেও এই বিষয়ে কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়নি। জয়ন্তবাবু বলছিলেন বহরমপুর মিউনিসিপ্যালিটির কথা, কিন্তু আমাদেরটা তো পদে আছে। অন্যান্য মিউনিসিপ্যালিটিগুলির ক্ষেত্রে আমরা হিসাব করে বলতে পারি, কার কোনও আত্মীয়স্বজন কত টাকা চুরি করে কোন জায়গায় কত অর্থ উপার্জন করেছেন। সৎ মন্ত্রী বুদ্ধদেব বাবুর সততা সেদিন প্রমাণিত হত যদি তিনি সবটার প্রতি নজর দিতে পারতেন এবং ঐসব দুর্নীতির বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করতে পারতেন। এখানে প্রতিটি নির্বাচন গণতান্ত্রিক পদ্ধতিতে তিনি করে থাকেন বলে বলেন, কিন্তু আমরা

দেখছি, নির্বাচনের ঠিক আগে মিউনিসিপ্যালিটির এরিয়া হঠাৎ এক্সট্যান্ডেড হয়ে গেল, কিছু গ্রাম ঢুকে গেল এবং সেখান থেকে লোক জড় করে ভোটের দিন কোমরে রিভলভার ঝুলিয়ে লোকজনকে দাঁড় করিয়ে আমাদের লোকদের বের করে দিয়ে মিউনিসিপ্যালিটির নির্বাচন হয়েছে। সামনেই ৭৪টি পৌরসভা এবং কল্‌কাতা কর্পোরেশনের নির্বাচন। সেখানে নিরপেক্ষভাবে যদি বন্দোবস্ত করতে পারেন তাহলে সবচেয়ে বেশি আমি আনন্দিত হব, পশ্চিমবঙ্গের মানুষ আনন্দিত হবে। আমি দেখেছি, বালি পৌরসভা নির্বাচনে এবং বিভিন্ন পৌরসভা নির্বাচনে কি অবস্থা হয়েছে। আজকে ভোটের উপর মানুষের আর আস্থা নেই, বিশ্বাস নেই। আজকে ওয়ার্ডে ওয়ার্ডে যেখানে ভোট হচ্ছে সেই সমস্ত ওয়ার্ডে সি.পি.এম.-এর গুন্ডা বাহিনী গলাচেপে যেনতেনপ্রকারে তাদের কমিশনারকে না জেতালে নির্বাচন সম্পূর্ণ হয় না। নির্বাচনে জেতার পর তারা জনগণকে ধন্যবাদ দেন। জনগণের দ্বারা নির্বাচিত, জনগণের দ্বারা প্রতিষ্ঠিত এই সমস্ত জনগণের দোহাই দেখিয়ে কাজ হাঁসিল করে যাচ্ছে। কলিকাতার ৪৬ নং ওয়ার্ডে কিভাবে ভোট হয়েছে সেটা সাংবাদিকরা দেখেছে, সাধারণ মানুষ দেখেছে, খবরের কাগজে বেরিয়েছে। সৎ, দক্ষ প্রশাসন তৈরি করে তার মধ্যে সততা এবং নিষ্ঠা রক্ষা করার জন্য আমি মনে করি তিনি চেষ্টা করবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, উনি বাজেট বক্তৃতায় বলেছেন যে ২৮ হাজার পায়খানা তৈরি হয়েছে। ৫০ লক্ষ টাকার কাজ হয়েছে এবং ১৫ হাজার স্বতন্ত্র পায়খানা এবং ৪০টি বারোয়ারী পায়খানা তৈরি হয়েছে। আমার কেন্দ্রে পায়খানা তৈরি হয়েছে আমি দেখতে গিয়েছিলাম। বহু টাকা খরচ হয়েছে, ৬৩০ লক্ষ টাকা কোথায় খরচ হয়েছে, কোথায় ৫১০ লক্ষ টাকা খরচ হয়েছে। গিয়ে দেখি একটা গর্ত খুঁড়ে দেওয়া হয়েছে, তাতে ঢাকনার কোনও ব্যবস্থা নেই। দেখানো হয়েছে ২ লক্ষ আড়াই লক্ষ টাকা খরচ করা হয়েছে। আমি সেখানে গিয়ে সেখানকার লোককে জিজ্ঞাসা করেছিলাম তোমরা এই পায়খানা ব্যবহার কর? তারা বলল না। তারা বলছে কেউ যদি ঠেলে দেয় তাহলে চাপা পড়ে মরে যাব, কেউ খোঁজ খবর নিতে পারবে না। আপনি টাকা খরচ করবেন ঠিকই কিন্তু অনুগ্রহ করে মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব আপনি নিজে সেইগুলি ব্যবহার করুন, একবার দেখে আসুন স্বতন্ত্র পায়খানা এবং বারোয়ারী পায়খানার কি অবস্থা, লোক চাপা পড়ে মরে যাবে। আপনি দেখে এসে কোটি কোটি লক্ষ লক্ষ টাকা নয়-ছয়ের হাত থেকে পশ্চিমবাংলাকে বাঁচাবেন কি? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি নিজে সেই পায়খানা দেখেছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় উনি নগর উন্নয়ন এবং বিভিন্ন জায়গা সজীব রাখবার চেষ্টা করেছেন। দমকল নিয়ে এখানে আরও কয়েকজন বলেছেন। জলের ব্যাপারে আমি এই কথা বলতে পারি বর্ধমান শহরে যদি আগুন লাগে তাহলে জল পাবার ক্ষেত্রে অনেক অসুবিধার মধ্যে পড়তে হবে। সমস্ত পুকুর বুজিয়ে দেওয়া হয়েছে, বড় বড় মার্কেট কমপ্লেক্স হয়েছে পুকুর নেই, জলের রিসোর্স নেই। আমি বারে বারে মিউনিসিপ্যালিটিকে বলেছি পুকুর বোজানো বন্ধ করুন। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই বর্ধমান জেলায় যতগুলি নোটিফায়েড এরিয়া আছে, মিউনিসিপ্যালিটি আছে সব জায়গায় ফায়ার ফাইটিং-এর ব্যবস্থা আছে তো? আজকে ফায়ার ফাইটিং-এর অবস্থা অত্যন্ত শোচনীয়। এই দপ্তর ব্যর্থতার দপ্তর, কেলেঙ্কারীর দপ্তর। আজকে

যে টাকা খরচ হয় সেই টাকা কে খরচ করে, কোথায় যায় কারা করে আজকে মানুষের মনে সেই প্রশ্ন বেশি করে দেখা দিয়েছে। এই কথা বলে আমরা যে কাট মোশন দিয়েছি তাকে সমর্থন করে বাজেটের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী অঞ্জু কর :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, স্থানীয় স্বায়ত্ব শাসন এবং নগর উন্নয়ন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে বিভিন্ন খাতে ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছেন আমি তাকে সর্বান্তকরণে সমর্থন করছি। দীর্ঘক্ষণ ধরে মাননীয় বিরোধী দলের সদস্যদের বক্তৃতা শুনলাম। মাননীয় সুদীপবাবু এবং সৌগতবাবু যে বক্তব্য রেখেছেন তার মধ্যে দিয়ে তাঁরা বলতে চেয়েছেন যে এই আমলে যত রকম অভিযোগ তাতে রয়েছে, ব্যর্থতা এবং অপদার্থতা রয়েছে। প্রশংসা করতে গিয়ে প্রছন্ন ব্যর্থতার কথাগুলি তুলে ধরেছেন। আমি যে কথা বলতে চাই সেটা হচ্ছে সব শেষে তুহিনবাবুর বক্তব্য শুনলাম, তিনি বলতে গিয়ে কবিতা দিয়ে আরম্ভ করেছেন এবং কমিক করে শেষ করলেন।

[5-30—5-40 P.M.]

ওঁদের বক্তব্যের মধ্যে দেখলাম যে কতকগুলো বিষয়ে বিশেষভাবে জোর দিয়েছেন, দুর্নীতি নিয়েও এখানে বলেছেন। এ সম্পর্কে আমি একটি কথাই বলব যে দুর্নীতির কথা আপনাদের মুখে শোভা পায় না, দুর্নীতির জবাব গোটা দেশের মানুষ আপনাদের দিয়েছেন। বহরমপুর মিউনিসিপ্যালিটি ভেঙে দেবার ব্যাপারে বলি যে সেটি চোখের সামনেই রয়েছে। সেখানে হাইকোর্টের পদ্ধতিগত বিষয় ছাড়া আর কিছু নেই। আপনাদের তহবিল তছরূপ, দুর্নীতি, অপকর্ম এসব সম্পর্কে হাইকোর্ট কিছু বলেন নি। এটা ক্যালকাটা কর্পোরেশনের দিকে লক্ষ্য করলে আজও দেখা যায়—কর্মচারিদের কোনও হিসাব নেই। কেন নেই? তার একমাত্র কারণ হচ্ছে আপনাদের যে পাপ সেই পাপের ফল। দুর্নীতি নিয়ে এখানে এতসব কথা বলছেন, আপনাদের দুর্নীতি নিয়ে সি.বি.আই. মহাভারত তৈরি করছে, দেখুন কাদের দিকে অঙ্গুলি নির্দেশিত হয়? আমরা দেখছি কলকাতা নিয়ে আপনাদেরই যতবেশি চিন্তা এবং বাজেটের আলোচনা করতে গিয়ে বেশিরভাগ সময়ই কলকাতা সম্পর্কে উদ্বেগ প্রকাশ করেছেন। আমরা জানি যে কলকাতার জনজীবনে সমস্যা রয়েছে, কিন্তু এ হচ্ছে কংগ্রেস আমলের দীর্ঘ বঞ্চনার ফল এবং আপনাদের পাপের ফলশ্রুতি। তাই যদি না হবে তাহলে কলকাতা শহর কেন জাতীয় শহরের মর্যাদা পায় নি। বিশেষ করে সেখানে তিনশ বছর পুর্তি উদ্‌যাপন হচ্ছে? কলকাতা সকল ধর্ম-বর্ণ-সম্প্রদায়ের মহামিলন কেন্দ্রে পরিণত হয়েছে, শিল্প-বাণিজ্য ও সংস্কৃতির অন্যতম কেন্দ্র হিসাবে সারা পৃথিবীর দৃষ্টিকে আকর্ষণ করেছে। এই যে শহর, সেই শহর আপনাদের দৃষ্টিতে জাতীয় শহরের স্বীকৃতি কেন পায় নি? আজ আমরা দেখছি কলকাতার মানুষের জন্য আপনাদের বড় বেশি দরদ। আপনাদের সময়কার তৎকালীন প্রধানমন্ত্রী জহরলাল নেহেরু কলকাতাকে বলেছিলেন মিছিলের নগরী। '৭২ সালে আমরা দেখেছি এই কলকাতা ছিল দুঃস্বপ্ন-এর নগরী। পরবর্তী সময়ে প্রাক্তন প্রধানমন্ত্রী রাজীব গান্ধী এই কলকাতাকে বলেছিলেন মুমুর্ষু নগরী, কারণ তিনি কলকাতাকে মুমুর্ষু নগরীতে পরিণত করতে

চেয়েছিলেন। সিদ্ধার্থ শংকর রায় কী প্রতিশ্রুতি দিয়েছিলেন? তিনি বলেছিলেন যে কলকাতাকে তিনি তিলোত্তমা করবেন। কিন্তু '৭২ সালে এই কলকাতাকে তিনি জঞ্জালের নগরীতে পরিণত করেছেন। অস্বীকার করতে পারেন এই সব কথা? কি জবাব দেবেন আপনারা? এই কথা কি অস্বীকার করতে পারেন, অজিত পাঁজার বাড়ির সামনে জঞ্জালের স্তুপ নিয়ে মানুষ ঢেলে দিয়ে এসেছিলেন? আমরা কলকাতাকে তিলোত্তমা করতে পারিনি ঠিকই, কিন্তু কলকাতাকে জঞ্জাল মুক্ত করতে পেরেছি। পরিচ্ছন্ন কলকাতা বেঁচে আছে, বেঁচে থাকবে। তথাপিও কলকাতার সমস্যা আছে। কিছু বেসরম মানুষ আছে যারা প্রকৃতির ডাকে সাড়া দিয়ে যত্রতত্র প্রকাশ্যে কাজটা করে যা আমাদের লজ্জা সৃষ্টি করে। এই সমস্ত মানুষের বিরুদ্ধে আমি কঠোর শাস্তির দাবি করছি। প্রাকৃতিক ভারসাম্য রক্ষার জন্য, পরিবেশ দূষণ মুক্ত করার জন্য কলকাতাকে আরও সবুজ করে তোলা প্রয়োজন, তারজন্য মন্ত্রী মহোদয় ব্যাপক কর্মসূচি গ্রহণ করেছেন তবে আরও কিছু বাস্তব পরিকল্পনা গ্রহণ করা প্রয়োজন। আমি কলকাতার মানুষ নই, গ্রামের মানুষ, তবুও আমি মনে করি কলকাতা আমারই। গ্রামের মানুষ মনে করে কলকাতা তাদেরই কলকাতা। কলকাতায় যে সমস্ত ঐতিহাসিক দ্রষ্টব্য স্থানগুলো আছে তা দেখানোর জন্য আমরা সরকারি বা বেসরকারি বাসের এখনও পর্যন্ত ব্যবস্থা করতে পারিনি। আপনারা তো শুধু চিৎকার করেন কিন্তু আপনারা কি আজকে অস্বীকার করতে পারবেন যে আপনাদের নেতৃত্বে ফুটপাত বেআইনি ভাবে আটকে রেখে সমাজবিরোধীরা রাস্তায় যত্রতত্র মন্দির গড়ে তুলে সাম্প্রদায়িক উত্তেজনার সৃষ্টি করেছেন। এরফলে পথচারীদের চলাফেরা করতে অসুবিধা হয়। আমি মাননীয় মন্ত্রীকে এই বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি যাতে এই ব্যাপারে তিনি কঠোর ব্যবস্থা নেন। আপনি গ্রামাঞ্চলে এবং মফস্বল পৌরসভাগুলি সম্পর্কে যেসব ব্যবস্থা গ্রহণ করেছেন তা অভিনন্দনযোগ্য। আপনারা তো কেবল তুল . করেন, কিন্তু এই তুলনা কার সঙ্গে করবেন? আপনারা কি আপনাদের সময়কার পৌরসভাগুলির সঙ্গে তুলনা করছেন? তখন পৌরসভাগুলি ঠিকমতো পরিচালনা করা হত না। জনগণ সেইসব দেখেছে বলে আজকে আপনাদের কাছ থেকে সরে এসেছে আপনাদের তুলনা করার কোনও যোগ্যতা নেই। আজকে সময়মতো সব কিছু কাজ হচ্ছে। আপনাদের সময়ে নির্বাচন বলে কিছু ছিল না। আপনারা গণতন্ত্রের ধার দিয়ে যেতেন না। সেখানে বামফ্রন্ট সরকার এসে গণতান্ত্রিক পদ্ধতিতে নির্বাচন করার ফলে আজকে সেখানে প্রতিনিধি রাখার ব্যবস্থা করতে পেরেছি। সময় মতো নির্বাচন যেটা আপনারা কখনও করতে পারেন নি এখন তা সম্ভব হচ্ছে। ১৮ বছরে ভোটের অধিকার প্রয়োগ করে ক্ষমতার বিকেন্দ্রিকরণ নীতি সুষ্ঠভাবে গ্রহণ হয়েছে। আমাদের তো এতে গর্ব করার কথা। আমাদের ৭৪টি মিউনিসিপ্যালিটির মেয়াদ শেষ হয়ে যাচ্ছে বলে আমাদের মাননীয় মন্ত্রী ২৭শে নির্বাচনের দিন ধার্য করেছেন। এই ব্যাপারে তিনি সত্যিই অভিনন্দন যোগ্য। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে প্রশংসা করি এই কারণে যে তিনি খুব সুন্দরভাবে ক্ষমতায় বিকেন্দ্রীকরণ নীতি গ্রহণ করেছেন। আপনাদের রাজীব গান্ধী, আমাদের প্রাক্তন প্রধানমন্ত্রী তিনিও তো আমাদের এই ব্যবস্থাকে প্রশংসা করতে বাধ্য হয়েছেন। আপনাদের নেতাই তো এই প্রশংসা করে গেছেন। তারপরে রাষ্ট্রীয় মোর্চার সরকার তারা এই ব্যবস্থাকে

উদাহরণ হিসাবে তুলে ধরেছেন। আপনারা তো শুধু ট্যাক্স তুলে মিউনিসিপ্যালিটিগুলো চালাতেন। ট্যাক্স ছাড়া অন্য কোনও আয় আপনাদের ছিল না। আমরা সেখানে মিউনিসিপ্যালিটির আয় অনেক বাড়িয়েছি। মানুষকে জল, বিদ্যুৎ দেবার ব্যবস্থা করতে পেরেছি। আপনাদের তো নীতি ছিল শুধু তদ্বির করার। আমলাদের তদ্বির করলে পরে টাকা পাওয়া যেত এখন সেই অবস্থা আর নেই। এই ব্যাপারে আমার যথেষ্ট অভিজ্ঞতা আছে। আজকে রাজ্য সরকার সেই জায়গায় একটা সুনির্দিষ্ট নীতি গ্রহণ করেছে। যে সমস্ত পৌরসভাগুলির ত্রুটি আছে, সেই সমস্ত পৌরসভাগুলিকে শক্তিশালী করার জন্য সরকার চেষ্টা করছেন। একটা পৌরসভার উদাহরণ দিলেই বুঝতে পারবেন। আমি ছোট একটি পৌরসভার কথা বলছি। ১৯৭৬-৭৭ সালে যে সমস্ত পৌরসভার টোটাল অনুদান দেওয়া হত ৫ লক্ষ ১৮ হাজার ৮৯২ টাকা। আজকে সেখানে ১৯৮৯-৯০ সালে বামফ্রন্ট সরকার এসে মিউনিসিপ্যালিটির সেই অনুদানের পরিমাণ ৬৭,২৯,৯০৩ টাকা হয়েছে। এই হিসাব দেখলেই বোঝা যাবে যে কাজের অগ্রগতি হয়েছে কি না। আপনারা বিভিন্ন প্রকল্পের ব্যাপারে সমালোচনা করেছেন। আজকে গ্রামাঞ্চলে যে সমস্ত এলাকায় জলের অভাব সেখানে বামফ্রন্ট সরকার জলের ব্যবস্থা করেছে। তাছাড়া আই ডি এস স্কীম গ্রহণ করা হয়েছে এবং বাকি যে সমস্ত কর্মসূচি আছে সেগুলোও আমরা গ্রহণ করেছি। আপনাদের সময়ে তো ট্যাক্স ধার্যের ক্ষেত্রে কোনও নীতিই ছিল না।

[5-40—5-50 P.M.]

আই.ডি.এস.-র ব্যাপারে বলেছেন যে সেই সমস্ত জায়গাগুলির ব্যাপারে কোনও নীতি ছিল না। নিয়ম হল ভ্যালুয়েশনের উপর শতকরা মাত্র ২৫ ভাগ গরিবদের জন্য ছাড় আছে। আজকে সেই জায়গায় বামফ্রন্ট সরকার ভ্যালুয়েশনের উপর-যারা বিত্তবান নাগরিক সুবিধা বেশি ভোগ করেন তাদের ক্ষেত্রে ট্যাক্স বসিয়েছেন। আজকে মিউনিসিপ্যালিটিগুলি নিজের পায়ে দাঁড়াতে চেষ্টা করছে। এই অবস্থায় যে সমস্ত গরিব মানুষদের ১০০ টাকা ভ্যালুয়েশন তাদের ক্ষেত্রে ট্যাক্স মুকুব করে দিয়েছে। আজকে পৌরসভার কথা বলতে গেলে তাদের কর্মচারিদের কথাও বলতে হয় আজকে মাহিনার দিকটাও দেখা উচিত। শতকরা ৮০ ভাগ টাকা সরকার থেকে আজকে অনুদান হিসাবে দিয়েছেন। এবং সঙ্গে চাকরির নিরাপত্তা, এইসবও দিয়েছেন। আর একটি কথা বলতে চাই এতসব বাধা বিপত্তি সত্ত্বেও কেন্দ্রের বঞ্চনা সত্ত্বেও রাজ্যের উন্নয়ন চলছে এর একটি মাত্র কারণ সেটা হচ্ছে সরকারের সদিচ্ছা এবং মানুষের উপর যদি সদিচ্ছা থাকে তাহলে সেটা করা যায়। আমাদের মিউনিসিপ্যালিটিগুলিতে মহিলা প্রতিনিধিত্বের ব্যবস্থা নেই, এইসব বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুপ্রিয় বসু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এতক্ষণ ধরে মন্ত্রীর শিক্ষায় শিক্ষিত মাননীয়া বিধায়ক অঞ্জু করের বক্তৃতা শুনছিলাম এবং আমার ধারণা মন্ত্রী মহাশয় শিক্ষা ভালই দিয়েছেন। ১৩ বছর পরে যখন কেউ বক্তব্য দেয় তখন কংগ্রেস কি করেছে সেটা বলে না। ১৩ বছর পরে আমরা কি করেছি সেটার জবাব দেয়। আজকে আপনাদের জবাব দিতে হবে আপনারা ১৩ বছরে কি করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বামফ্রন্ট নৈতিকতার

উপর ভিত্তি করে চলে, আমরা তাই সকাল বেলায় ভেবেছিলাম আজকে একজন নতুন পৌরমন্ত্রীকে এখানে দেখতে পাব যে পৌরমন্ত্রীর বিরুদ্ধে হাইকোর্ট রায় দিয়েছে বহরমপুর মিউনিসিপ্যালিটি ভাঙার জন্য। আমরা ভেবেছিলাম নৈতিকতার জন্য তার দপ্তর পাল্টাবে। আপনাদের মনে রাখা উচিত ভারতবর্ষের কোনও কংগ্রেসের মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে প্রাইমাফেসি কেস হয়েছিল, সেজন্য তাঁকে সরিয়ে দেওয়া হয়েছিল। আমরা ভেবেছিলাম এই মন্ত্রী দপ্তর পাল্টে আসবে। মাননীয় সদস্য জয়ন্ত বিশ্বাস এবং আমাদের সুদীপ বাবুর বক্তব্যও আমি শুনলাম, আমি দৃঢ়তার সঙ্গে বলছি এই যে বহরমপুর মিউনিসিপ্যালিটি এখান থেকে লোকসভা নির্বাচনের সময় আমরা ৩০টি সিটেই জয়লাভ করেছি। তবে শুনেছি আপনারা নাকি নতুন করে শোকজ করছেন কিন্তু জেনে রাখুন এই নির্বাচনে বহরমপুর জবাব দেবে আপনাদের—৩০টি সিট আবার আমরা পাব—তার জন্য আপনারা প্রস্তুত হয়ে থাকুন। আমরা দেখছি বহরমপুর পৌরসভার ক্ষেত্রে, আপনারা দুর্নীতির অভিযোগ সামনে রেখে সেই পৌরসভাকে ভেঙ্গে দিয়েছেন। কিন্তু বলুনতো, পশ্চিমবঙ্গে যত মিউনিসিপ্যালিটি আছে, তার মধ্যে কোন মিউনিসিপ্যালিটি আপনাকে রিটার্ন দিয়েছে? মাত্র ৭৫ টি মিউনিসিপ্যালিটির মধ্যে, সি.এম.ডি.এ. এলাকার বাইরে ২৪টি মিউনিসিপ্যালিট মাত্র রিটার্ন দিয়েছে। তাদের বিরুদ্ধে আপনি কিছু করেননি। মাত্র নয়টি মিউনিসিপ্যালিটি সঠিক রিটার্ন দিয়েছে, তা বাদ দিয়ে সমস্ত মিউনিসিপ্যালিটি কোনও রিটার্ন দেননি। আজকে তাদের সম্বন্ধে কোনও ব্যবস্থা আপনি নেননি। একমাত্র আঙ্গুল চিহ্নিত করলেন ঐ বহরমপুর মিউনিসিপ্যালিটির দিকে। কারণ, ওখানে কংগ্রেসের চেয়ারম্যান এবং ভাইস-চেয়ারম্যান আছে। আমরা আশা করেছিলাম আপনি এই দপ্তর নিরপেক্ষভাবে চালাবেন। কিন্তু দেখা যাচ্ছে যেখানে যেখানে কংগ্রেসিরা পৌরসভা চালাচ্ছেন, সেখানে সেখানে আপনি সরকারি বরাদ্দ কমিয়ে দিয়েছেন। গত বছর ডায়মন্ডহারবার পৌর নির্বাচনে কংগ্রেসিরা জয়লাভ করেছিল। সেখানে আমরা কি দেখেছি? সেখানে আমরা দেখলাম ডায়মন্ডহারবার মিউনিসিপ্যালিটিকে আপনি ১৯৯৮-৮৯ সালে দিয়েছিলেন ১৮ লক্ষ টাকা। পরবর্তীকালে জয়লাভের পরে সেটা কমিয়ে আপনি করলেন ১৩ লক্ষ টাকা। তারপর ছ'মাস মাত্র ৬ লক্ষ টাকা দিয়েছেন এবং পরবর্তী সময়ে আমরা দেখতে পেলাম সেই ১৩ লক্ষ টাকা আপনারা কমিয়ে ১১ বা ১২ লক্ষ টাকা করেছেন। একি আপনার নিরপেক্ষতার নজীর? অন্যদিকে একটার পর একটা মিউনিসিপ্যালিটিতে দুর্নীতির পাহাড় জমার অভিযোগ আসছে, আর আপনি সেখানে প্রটেকশন দিচ্ছেন। পানিহাটি পৌরসভার ১৩ দফা দুর্নীতি নিয়ে আপনার কাছে স্মারকলিপি দেওয়া হয়েছিল। এনফোর্সমেন্ট ডিপার্টমেন্ট থেকে এনকোয়ারী করবার সময় আপনি তাদের প্রটেক্ট করেছেন। আপনি কোনও রকম দুর্নীতির বিরুদ্ধে কোনও স্টেপস না নিয়ে প্রটেক্ট করবার চেষ্টা করছেন। বীরনগর মিউনিসিপ্যালিটির ধারাবাহিক দুর্নীতির কথা আপনাকে বলা হয়েছিল, কিন্তু তাদের আপনি প্রটেক্ট করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা দেখতে পাচ্ছি যে দপ্তর সারা পশ্চিমবঙ্গে ছড়িয়ে আছে, যে দপ্তরের কাজ দেখে মানুষ বোঝে এলাকাটা উন্নত না অনুন্নত, আজকে সেই দপ্তর একটা রাজনৈতিক আখড়ায় পরিণত হয়েছে। আমরা দেখতে পাচ্ছি বিভিন্ন মিউনিসিপ্যালিটিগুলিতে কোনও কাজ তো দূরের কথা,

তারা অর্থনৈতিকভাবে পঙ্গু হয়ে আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে মিউনিসিপ্যালিটির যারা কর্মচারী আছেন, সাধারণ কর্মচারী, তাদের জীবন প্রটেক্ট করার প্রভিডেন্ট ফান্ডের একটা সিস্টেম আছে। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জেনে লজ্জা পাবেন, যে ভারতবর্ষের আইনে কেউ যদি প্রভিডেন্ট ফান্ড জমা না দেয় তবে সেই এমপ্লয়ারকে ক্রিমিনাল কেস ফেস করতে হয়, তাকে গ্রেপ্তার করা হয় এবং তাকে কোর্টে গিয়ে জামিন নিতে হয়। প্রভিডেন্ট ফান্ড যারা জমা না দেন, তাদের এমপ্লয়ার কে? তাদের এমপ্লয়ার সেই মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান। আমি ধারাবাহিকভাবে বলে যেতে পারি যে সারা পশ্চিমবঙ্গে যেসব মিউনিসিপ্যালিটি আছে তার মধ্যে অনেকগুলি মিউনিসিপ্যালিটি লক্ষ লক্ষ টাকা জমা দেয়নি। যেমন—বালি পৌরসভার ৪০ লক্ষ টাকা প্রভিডেন্ট ফান্ড বাকি, কোন্নগর পৌরসভার প্রায় ৩ লক্ষ টাকা, চন্দননগর পৌরসভার প্রায় ২০ লক্ষ টাকা, বৈদ্যবাটি পৌরসভার প্রায় ৩ লক্ষ টাকার উপর, রানিগঞ্জ পৌরসভার প্রায় ২ লক্ষ টাকার উপর, বর্ধমান পৌরসভার প্রায় ৩০ লক্ষ টাকার উপর এবং কামারহাটি পৌরসভার ১৪ লক্ষ টাকার মতো প্রভিডেন্ট বাকি আছে। মন্ত্রী মহাশয় এদের বিরুদ্ধে কোনও পদক্ষেপ গ্রহণ করেছেন? আমি খুশি হতাম যদি মন্ত্রী মহাশয় তাদের বিরুদ্ধে আইনগত ব্যবস্থা নিতেন। আমার ধারণা এই পৌরসভার যারা প্রধান, যারা এবারে নির্বাচনে নেমেছেন, আজকে মন্ত্রী মহাশয়ের উচিত তাদের এই পৌরসভার নির্বাচনে নয় তাদের আজ কোমরে দঁড়ি বেধে কারাগারে পাঠানো উচিত। সেটা যদি মন্ত্রী মহাশয় না করেন, তাহলে মন্ত্রী মহাশয় সে দন্ডে দন্ডিত হবেন। এই সমস্ত পৌরকর্মচারিদের বিরুদ্ধে অ্যাকশন নেওয়া উচিত বলে আমি মনে করি।

[5-50—6-00 P.M.]

প্রভিডেন্ট ফান্ডের টাকা সারা পশ্চিমবঙ্গে বাকি। শুধু বাকি নয়, টাকা জমা না পড়লে কমপাউন্ড ইন্টারেস্টের যে সুবিধা সেই সুবিধা থেকে পৌর কর্মচারিরা বঞ্চিত হচ্ছে। শুধু কর্মচারিদের প্রভিডেন্ট ফান্ডের টাকা দিচ্ছে না তাই নয়, মিউনিসিপ্যালিটিগুলি বিভিন্ন ঋণে এতই জর্জরিত হয়ে গেছে যে তাদের যে কাজ করার কথা সেই কাজ তারা করতে পারছে না, ঋণের বোঝা নিয়ে তারা ঝুঁকে পড়েছে। তারা এল আই সি থেকে লোন নিচ্ছে, সি ই এস সি, এস ই বি'র পাওনা টাকা দিতে পারছে না, সব মিলিয়ে কোটি কোটি টাকা তাদের ঋণের বোঝা দেখতে পাচ্ছি। আমরা দেখতে পাচ্ছি কোন্নগর মিউনিসিপ্যালিটির ২৩ লক্ষ টাকা, বিষড়া মিউনিসিপ্যালিটির ৫৭ লক্ষ টাকা, বজ বজ পৌরসভার ৩৮ লক্ষ টাকা, রাজপুর পৌরসভা, রানিগঞ্জ পৌরসভা, কালনা পৌরসভা, বর্ধমান পৌরসভার লক্ষ লক্ষ টাকা ঋণের বোঝা দেখতে পাচ্ছি। বালি পৌরসভার ১ কোটি টাকার বেশি ঋণের বোঝা দেখতে পাচ্ছি কিভাবে পৌরসভা এলাকায় আলো জ্বলবে? হাওড়া কর্পোরেশনে আলো জ্বলে না। বালি মিউনিসিপ্যাল এলাকায় নতুন লাইট জ্বলছে না, তার কারণ সি ই এস সি'র পাওনা টাকা দিতে পারছে না। তারা বলছে, No street light for the Calcutta Corporation or Howrah Corporation area or any other place where

there are due with the Calcutta Electric Supply Corporation. তাই মাননীয় মন্ত্রীর কাছে আমার অনুরোধ আমি আপনার বাজেট বক্তৃতার সমালোচনা করতে চাই না, আমরা চাই আপনি যে দপ্তরে রয়েছেন সেই দপ্তরকে সামনে রেখে কোলকাতায় কোনও মানুষ এসে না বলতে পারে আমাদের কলকাতা উন্নত, না উন্নত নয়। তা নির্ভর করবে আপনার রাজনীতির উপর। তাই শুধু ক্ষ্যাপা মানুষের মতো ব্যবহার করবেন না, পৌর সমস্যা সমাধানের জন্য আপনি এগিয়ে আসবেন। ক্যাডারদের আপনি চাকরি দিন আপত্তি নেই, কিন্তু নির্বাচনের আগে যখন বিভিন্ন মিউনিসিপ্যালিটি ইকনমিক্যালি অত্যন্ত পঙ্গু হয়ে পড়েছে তখন শত শত ক্যাডার কর্মী এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের কথা না শুনে নিয়োগ করছেন। একদিকে অর্থাভাবে প্রভিডেন্ট ফান্ডের টাকা জমা পড়ছে না, বিভিন্ন উন্নয়নমূলক কাজ হচ্ছে না, অন্যদিকে ক্যাডার ঢুকিয়ে দিয়ে মিউনিসিপ্যালিটিগুলিকে নতুন করে পঙ্গু করছেন। তাই আপনাকে বলব যে আপনি আগুন নিয়ে খেলছেন, এই খেলা আপনি অবিলম্বে বন্ধ করুন। আপনি কিছুদিন আগে কলকাতায় হাই রাইজ এক বছরের জন্য বন্ধ রাখার সিদ্ধান্ত নিয়েছেন। আমরা আপনার বিলকে স্বাগত জানিয়ে সমর্থন করে বক্তব্য রেখেছিলাম। কিন্তু আপনাকে বলেছিলাম শুধু কলকাতা কর্পোরেশন বা হাওড়া কর্পোরেশন নয়, তার লাগোয়া যেসব মিউনিসিপ্যালিটি আছে সেগুলিতেও এই হাই রাইজ বন্ধ রাখবেন। হাওড়া মিউনিসিপ্যালিটির লাগোয়া বালি মিউনিসিপ্যালিটিতে হাই রাইজ শুরু হয়ে গেছে। জি টি রোডে রাস্তার এপারে হাই রাইজ বন্ধ আছে কিন্তু ওপারে যারা পার্টি ফান্ডে টাকা দেয় তারা বেমালুম বাড়ি করছে। আপনি এক বছরের জন্য হাই রাইজ বন্ধ করার যে সিদ্ধান্ত নিয়েছেন সেই সিদ্ধান্ত অন্যান্য মিউনিসিপ্যালিটির ক্ষেত্রে কার্যকর করার জন্য অর্ডিন্যান্স করুন। অন্যান্য মিউনিসিপ্যালিটিতে যেখানে চওড়া রাস্তা নেই, সরু গলির রাস্তা সেখানে উঁচু বাড়ি তৈরি হচ্ছে, সেক্ষেত্রে অর্ডিন্যান্স না করলে ছোট মিউনিসিপ্যালিটিগুলি কে আপনি ঘিঞ্জি শহর করে দেবেন। যে পরিবেশ দূষণের কথা বললেন, খোলা আকাশ বাতাসের কথা বললেন সেইসব মিউনিসিপ্যালিটিতে আলো বাতাস সব শেষ হয়ে যাবে। তাই কলকাতা কর্পোরেশনের মতো অন্যান্য মিউনিসিপ্যালিটিগুলিতে হাই রাইজ বন্ধ করার জন্য তাকে কন্ট্রোল করার জন্য অবিলম্বে আপনি বন্দোবস্ত করুন। আমি হাই রাইজ বন্ধ করার বিষয়ে একটি কথা বলতে চাই। মাননীয় মন্ত্রী মহাশয় হাই রাইজ কন্ট্রোল করলেন কুন্দলিয়ার কেস দেখে। এই কুন্দলিয়ার কেস সম্বন্ধে জয়ন্তবাবু বললেন পুলিশ কমিশনার থাকা সত্ত্বেও ধরতে পারেন নি। ধরবেন কি করে? আপনি জানেন যে, পুলিশ কমিশনার ভার্সেস ডেপুটি মেয়র মনি সান্যালের বিরোধ হয়েছিল। আপনি পুলিশ কমিশনারের পক্ষে ছিলেন। "আপন আমার আপন" সিনেমাটা রিলিজড্ হয়েছে, আপনি একবার দেখে আসবেন, আরও খুশি হবেন। যে কথায় আপনি ডেপুটি মেয়রের সাথে বিরোধ করলেন—খুশি হতাম যদি আপনার পার্টির নেতা বিমান বসু স্টল নিয়ে যে বিতর্কের সৃষ্টি করেছিলেন সেই বিতর্কে অবতীর্ণ হতেন এবং তাহলেই আমরা ভাবতাম সত্যিকারে আপনার সৎ উদ্দেশ্য আছে পৌরসভাকে সঠিকভাবে সঠিক পথে নিয়ে যাবার জন্য। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়,

আপনি জানেন যে, কিছুদিন আগে হাওড়া পৌরসভার নির্বাচন এবং কলকাতা পৌরসভার নির্বাচনে একটা ঝড় উঠেছিল যে, কেন্দ্রকে এত কোটি কোটি টাকা দিতে হবে। কলকাতা কর্পোরেশন চেয়েছে ১৮২৭ কোটি টাকা এবং হাওড়া কর্পোরেশন চেয়েছিল ৫০০ কোটি টাকা। দেওয়ালগুলিতে লেখা হয়েছে, লিফলেট বেরিয়েছে, অনেক বই প্রকাশিত হয়েছে। রাজীব গান্ধীর সরকারকে বক্তব্যের মধ্যে ঢালাও সমালোচনা করা হয়েছে এই টাকা পাবার জন্য। এই প্রসঙ্গে আমি দুটি প্রশ্ন আপনার কাছে রাখতে চাই। এই যে টাকাটা আপনি পাবেন সেই মতো আপনার ইনফ্রাস্ট্রাকচার আছে কি? কলকাতা কর্পোরেশনের মেয়র ১৮২৭ কোটি এবং হাওড়া কর্পোরেশনের মেয়র ৫০০ কোটি টাকা চেয়েছেন। খরচ করার মতো সেই ইনফ্রাস্ট্রাকচার কি আপনার আছে? আপনি তো ফিন্যান্স কমিশনের টাকাই খরচ করতে পারেন নি। টাকা আসছে আপনারা খরচ করতে পারছেন না, ফেরত চলে যাচ্ছে। শুধু আপনারা রাজনৈতিক উদ্দেশ্য সাধন করার চেষ্টা করছেন। আর কোটি কোটি টাকা পাবার চেষ্টা করছেন। রাজীব গান্ধী দেননি, এখন বন্ধু সরকার এসেছে। থলি নিয়ে বসে আছেন। হয়ত দিল্লি গেলে আপনার বিমান বা ট্রেনে সেই টাকা তুলে দেবে। কলকাতা কর্পোরেশন এবং হাওড়া কর্পোরেশনের দেওয়ালগুলিতে যা লেখা আছে, আপনি দয়া করে দিল্লি থেকে এই টাকা এনে বলুন যে, বন্ধু সরকার এই টাকা দিয়েছে তোমাদের সাহায্যের জন্য এটা দিলাম। আর তা না হলে বলুন যে, বন্ধু বন্ধুত্ব করেন নি, শত্রুতা করেছেন। আপনি তার প্রতিবাদ করে আপনার জীবনের আদর্শের প্রতিফলন ঘটান এই বিধানসভায়। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমাদের মাননীয়া সদস্যা অঞ্জু কর বললেন কেন কলকাতাকে জাতীয় শহর হিসাবে ঘোষণা করা হচ্ছে না। আমিও ঠিক এই প্রশ্নই করতে চেয়েছিলাম। আপনারা দীর্ঘ ১৩ বছর ক্ষমতায় আছেন। চার্লস কুরিয়া যে রেকমেন্ড করেছিলেন কলকাতাকে জাতীয় শহর হিসাবে ঘোষণা করা হোক—আপনারা ১৩ বছরের মধ্যে কেন সেটা ঘোষণা করতে পারলেন না? এই প্রশ্নের জবাব আপনাকে দিতে হবে। উনি জিজ্ঞাসা করেছেন—কোন বেঞ্চ থেকে কি বলতে হবে সেটা উনি এখনও ঠিক ভালভাবে রপ্ত করতে পারেন নি। ট্রেনিংটা একটু ভাল করে দিয়ে দেবেন। চার্লস কুরিয়ার রেকমেন্ডেশন কেন কার্যকর করতে পারেন নি—কলকাতা কেন জাতীয় শহর হচ্ছে না? এই প্রশ্নের উত্তর আপনাকে দিতে হবে। পরিশেষে বলি, কলকাতা কর্পোরেশন এবং পশ্চিমবঙ্গের অনেক মিউনিসিপ্যালিটির নির্বাচন হতে চলেছে। আপনি শান্তিপ্রিয়, না জ্বলন্ত রাক্ষস কিছুদিন পরেই তার প্রমাণ হবে। কাগজে আমরা দেখতে পেয়েছি কলকাতার ভোটার লিস্ট সি.পি.এম. অফিসে অনেকদিন আগেই পাওয়া গেছে। "কলকাতায়" বেরিয়ে গেছে। মিউনিসিপ্যালিটির কোনও জায়গায় ভোটার লিস্ট ঠিক হয় নি। উপরতলা থেকে চাপ দিয়েছে। আপনার কাছে সেই খবর আসেনি? আপনি একটা নিদর্শন দেখান। সারা পশ্চিমবঙ্গের যে নির্বাচন হচ্ছে এবং কলকাতা কর্পোরেশনের যে নির্বাচন হতে চলেছে সেই নির্বাচন অবাধ, শান্তিপূর্ণ হবে, যা আপনাদের বন্ধু প্রধানমন্ত্রী বলছেন, মেহাম'ই হোক, আর আমেথী'ই হোক শান্তি চাই।

[6-00—6-30 P.M.]

আপনাদের বন্ধু প্রধানমন্ত্রী বলেছেন যে মেহামই হোক বা আমেথীই হোক আমরা শান্তি চাই। আপনিও বলুন না, কলকাতাই হোক বা সারা পশ্চিমবঙ্গের পৌরসভাগুলিই হোক, আমরা শান্তি চাই। আপনি ঘোষণা করুন যে আপনি শান্তিপ্রিয় নির্বাচন করবেন। আপনাদের জহ্লাদগুলো, গুন্ডাগুলো সারা পশ্চিমবঙ্গে ছড়িয়ে পড়বে না, কলকাতায় বুথ দখল করে রিগিং করবে না—এই প্রতিশ্রুতি যদি দেন তাহলে আমি আশা করব যে আপনি একটা সঠিক পদক্ষেপ নেবার চেষ্টা করছেন। আমরা জানি রাতের অন্ধকারে তারা এ জেলা থেকে ও জেলা, এ শহর থেকে ও শহরে গুন্ডামি করবে, তছনছ করবে বুথ। যে ঘটনা ঘটেছিল হাওড়া কর্পোরেশনের নির্বাচনে—বিধায়ককে গুলি করার চেষ্টা করেছিলেন, গৌতম বসুকে হত্যা করেছেন, অনেকেই হত্যা করেছেন, আপনারা ক্যান্ডিডেটদের মেরেছেন। এবারের পৌর নির্বাচনের প্রাক্কালে আজকে বাজেটের আলোচনার পরে আমরা আশা করব যে শান্তিপূর্ণ নির্বাচনের কথা আপনি বলবেন। আপনাদের বন্ধু প্রধানমন্ত্রীর কণ্ঠে সুর মিলিয়ে বলবেন, কলকাতা এবং সারা পশ্চিমবঙ্গে অবাধ ও শান্তিপূর্ণ নির্বাচন হবে। এখানে মেহাম হবে না, অন্য কিছু হবে না—এই প্রতিশ্রুতি আপনাকে দিতে হবে। এই বলে এই পৌর বাজেটের বিরোধিতা করে এবং আমাদের কাটমোশনগুলিকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এখন বিরতি, সভা আবার বসবে ৬-৩০ টার সময়।

(The House was adjourned till 6-30 P.M.)

**(After Adjournment)**

[6-30—6-40 P.M.]

**শ্রী সুনীল সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, নগরউন্নয়ন মন্ত্রী, মাননীয় বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয় যে দফাওয়ারী দাবি এখানে পেশ করেছেন, আমি তাকে সমর্থন করে এবং বিরোধী পক্ষের যে কাট মোশন আছে সেগুলিকে বিরোধিতা করে কয়েকটি কথা বলতে চাই। আমাদের বিরোধী পক্ষের সদস্য মাননীয় সৌগত রায় সময়ে নির্বাচন করে পৌরসভাগুলি নির্বাচিত প্রতিনিধিদের হাতে তুলে দেওয়ার জন্য প্রশংসা করেছেন। কিন্তু তিনি একথা বললেন না যে তারা ঠিক সময়ে নির্বাচন না করার জন্য যে অবস্থা সৃষ্টি করেছিলেন তার প্রায়শ্চিত্ত আমাদের করতে হচ্ছে? আমরা জানি যখন উত্তর প্রদেশে কংগ্রেস সরকার ছিল তখন ১২ বছর ধরে নির্বাচন করেন নি, নির্বাচিত প্রতিনিধিদের হাতে শাসন ব্যবস্থা তুলে দেওয়া হয়নি। কারণ এতে তারা ভয় পেতেন। মাননীয় সদস্য সুলতান আমেদ কথায় কথায় বলেন যে বিধানচন্দ্র রায়ের স্বপ্ন ছিল কলকাতা নগরী, উপনগরী করা। তিনি কি একথা ভাবেন যে বিধানচন্দ্র রায় এই দুঃস্বপ্ন দেখেছিলেন যে গোটা কলকাতার লোককে নোংরা, আবর্জনার মধ্যে থাকতে হবে, সে জন্য উপ-নগরীর দিকে যাতে তারা যায় আর ব্যবস্থা করা? আমরা জানি আপনাদের বড় বড় শহরগুলির দিকে বিশেষ করে রাজধানীগুলির দিকে

নজর বেশি ছিল। কারণ যেহেতু সেখানে অর্থের প্রাধান্য বেশি, ব্যবসা-বাণিজ্য বেশি হয় সে জন্য সেই শহরগুলির দিকে আপনাদের নজর বেশি ছিল। বোম্বে বড় শহর। সেখানে মারাঠীরা সক্রিয়, গুজরাটীদের সেখানে প্রাধান্য বেশি। তেমনি লন্ডন শহরে দেখা যাবে যে স্কটল্যান্ডের লোকেদের প্রাধান্য বেশি, তারা সংখ্যায় বেশি এবং সম্পদের বেশির ভাগ তাদের হাতে। আজকে এখানে যে বাজেট পেশ করা হয়েছে তাতে কলকাতা শহরের সি.এম.ডি.এ. এলাকাগুলিতে যে পৌরসভাগুলি আছে তার অগ্রগতি, তার উন্নয়নের যে কাজ হচ্ছে সেগুলি আমাদের নিরীখে আনতে হবে। আমরা মফস্বল এলাকার লোক। হুগলি নদীর দুই ধারে যে পৌরসভাগুলি আছে, সেই পৌরসভা এলাকার মানুষ আগে ভাবত যে পৌরসভার কাজ হচ্ছে শুধু মাত্র জঞ্জাল পরিষ্কার করা, আর নাইট সয়েল তুলে নিয়ে যাওয়া। কিন্তু আজকে যদি তাকিয়ে দেখেন তাহলে দেখবেন যে হুগলি নদীর দুই দিকের পৌরসভাগুলি সেই এলাকার সমস্ত রকম অগ্রগতির জন্য কাজ করছে, উন্নয়নের জন্য কাজ করছে। আজকে রাস্তা-ঘাট থেকে শুরু করে পানীয় জলের ব্যবস্থা, গৃহনির্মাণের ব্যবস্থা ইত্যাদি সমস্ত উন্নয়ন মূলক কাজ করছে। সে জন্য দেখা যাবে এবারের বাজেটে ওয়াটার সাপ্লাই, স্যানিটেশন, হাউজিং ইত্যাদি ব্যাপারে ৯.৩ শতাংশ বরাদ্দ হয়েছে। এবং আমরা যে এলাকায় থাকি, সেই এলাকার বিভিন্ন উন্নয়নের কাজে কোনও ঘাটতি নেই এবং একটা রাজনৈতিক দৃষ্টিভঙ্গি নিয়ে এই উন্নয়নের যে কাজটা ত্বরান্বিত করছি, সেটা হচ্ছে এলাকায় যে পৌর ওয়ার্ডগুলো আছে, সেই পৌর ওয়ার্ডের বিভিন্ন মানুষ, নাগরিক, তাদের পরামর্শ নিয়ে, তাদের পরামর্শ মোতাবেক কোনও অগ্রাধিকার পাবে, তার ভিত্তিতে সেই কাজগুলো হচ্ছে এবং এই প্রসঙ্গে বলি, বিরোধী পক্ষের মাননীয় সদস্যরা বললেন টাকা ফেরত যাচ্ছে, কাজ হচ্ছে না, আবার মাননীয় বন্ধু সুপ্রিয় বসু বললেন রিটার্ন দাখিল করা হয় না। আমি জানি না পৌরসভাগুলোতে কোথাও রিটার্ন দাখিল করতে হয়। পৌরসভাগুলো যে কাজ করল, তার ইউটিলাইজেশন সার্টিফিকেট দাখিল করতে হয় এবং সেই ইউটিলাইজেশন সার্টিফিকেট দাখিল করা হয়েছে। মফস্বলে সি.এম.ডি.এ. এলাকায় যে পৌরসভাগুলো আছে, সেই সব পৌরসভাগুলো ইউটিলাইজেশন সার্টিফিকেট দাখিল করেছে। আমাদের সমস্যা হচ্ছে এই পৌরসভাগুলোতে যে কাজগুলো সি.ইউ.ডি.পি'র অধীনে হচ্ছে, সেই টাকা ঋণ হিসাবে আসছে, পৌরসভাগুলোর সমস্যা হচ্ছে কি করে এই ঋণ শোধ করবে। শুধু মাত্র ট্যাক্স ওরিয়েন্টেড মিউনিসিপ্যালিটি যদি হয় তাহলে তা দিয়ে তো পৌরসভার দেনা শোধ করা যাবে না। তার জন্য আমার বিনীত অনুরোধ, আমার সাজেশন হচ্ছে, পৌরসভার মাধ্যমে যেন ইনকাম জেনারেটেড প্রোগ্রাম নেওয়া হয়। তাহলে এই যে মার্কেট প্লেস এর কথা বলছেন বা অন্যান্য এমন কিছু প্রকল্প নেওয়া দরকার, যে প্রকল্পের মাধ্যমে আর্থিক কিছু পৌরসভাগুলো করতে পারবে এবং তাদের দেনা শোধ করতে পারবে। এখানে প্রশ্ন এলো গঙ্গা অ্যাকশন প্ল্যান সম্পর্কে, আমি বলি, এটা গঙ্গা অ্যাকশন প্ল্যান নয়, এটা গঙ্গা অ্যাকিউট পানিশমেন্ট। এই কারণে বলছি বিশেষ করে আমি বৈদ্যবাটি মিউনিসিপ্যালিটি এলাকায় বাস করি, সেখানে গঙ্গা অ্যাকশন প্ল্যানে যা খরচ হয়েছে তা সম্পূর্ণ নন-প্রডাকটিভ এক্সপেন্স হয়েছে। সিমেন্ট কয়েক লক্ষ টাকায় পাওয়া

গেছে গঙ্গা অ্যাকশন প্ল্যানে, কারণ শহরের দুটো নর্দমা বন্ধ করে দিতে হবে। শ্মশান ঘা একটা বৈদ্যুতিক চুল্লি করতে হবে এবং আমাদের এলাকায় একটা ঐতিহাসিক ঘাট আ নিমাই তীর্থের ঘাট, সেটাকে সাজানো হবে। যার থেকে বৈদ্যবাটি পৌরসভা কী উপকৃত হ জানি না। শুধু মাত্র ঐ বৈদ্যুতিক চুল্লি ছাড়া, মানুষ মারা গেলে সেই চুল্লির ব্যবহার হবে এর জন্য বৈদ্যবাটির মানুষকে ১১/১২ বছরে ১১ লক্ষ টাকা সুদ সমেত শোধ করতে হবে যা প্রায় ১৭ লক্ষ টাকায় দাঁড়াবে। এই নন-প্রডাকটিভ এক্সপেন্স যা ঐ এলাকার মানুষে করের মাধ্যমে শোধ করতে হবে। এটা আমাদের কাছে একটা সমস্যা। আর একটা কথা ব উনারা বলেছেন টাকা ফেরত যায়, সময়ে খরচ করা যায় না। আপনারা তো ছিলে আপনারা জানেন যখন কেন্দ্র থেকে হোক বা যেখান থেকে হোক, যে টাকা আসে, যেম জওহর রোজগার প্রকল্পের টাকা, সেই টাকা মার্চের মধ্যে শেষ করতে হবে, কাজ করতে হ ১০ই মার্চের মধ্যে। কি এমন যন্ত্র আছে যে ২০ দিনের মধ্যে কয়েক লক্ষ টাকা কাজ ক খরচ করা যাবে? সময়ে সিমেন্ট পাওয়া যায় না, অপ্রতুল। সমস্ত কাজ বন্ধ হয়ে থাকছে যদি উনাদের মতো শিক্ষায় শিক্ষিত হতে পারতাম তাহলে ২০ দিনের মধ্যে সব খরচ কর যেত। পশ্চিমবাংলায় ঘামে রক্তের মাধ্যমে যারা এসেছে, তারা এই জিনিস শেখেনি।

[6-40—6-50 P.M.]

স্যার, এখানে দুর্নীতির কথা উঠেছে। তুহিনবাবু দুর্নীতির পাহাড় ইত্যাদি কথা বার্তা ব গল্প বলতে শুরু করলেন। আমি ওঁদের বলি বহরমপুরই তো দুর্নীতির একটা উদাহরণ এব জয়ন্তবাবু সেটা খুব স্পষ্ট ভাষায় এখানে উল্লেখ করেছেন এবং তিনি ওঁদের চ্যালেঞ্জ করেছেন আমি জয়ন্তবাবুর কণ্ঠে কণ্ঠ মিলিয়ে বলতে চাই যে, আমরা সবাই মিলে বহরমপুরে নিশ্চয় ওঁদের প্রশ্নের জবাব দেব। আমার একটা ঘটনা জানা আছে, হুগলি জেলার কংগ্রেস পরিচালিত একটা মিউনিসিপ্যাল বোর্ডের বিরুদ্ধে দুর্নীতির অভিযোগ থাকা সত্ত্বেও ১৯৭৬ সালে সিদ্ধা শংকর রায় সেই বোর্ডকে বহাল রেখেছিলেন। কিন্তু সেখানকার মানুষ আন্দোলনের মাধ্যমে তাকে খারিজ করতে বাধ্য করেছিল। এই ইতিহাস আমাদের জানা আছে। স্যার, প্ল্যান এবং নন-প্ল্যান খাতে টাকা খরচের বিষয়ে অনেক কথা উঠেছে। প্রশ্ন উঠেছে, নন্-প্ল্যান খাতে এত বেশি টাকা খরচ হচ্ছে কেন? এক্ষেত্রে আমি বলব যে, এটা শুধু বিগত ১১/১২ বছরেরই ব্যাপার নয়। যদি পশ্চিমবাংলার সমস্ত মিউনিসিপ্যালিটিগুলিকে একটু ভাল করে স্টাডি করা যায় তাহলে দেখা যাবে যে, অতীতে কংগ্রেস আমলে যেসমস্ত কমিশনাররা ছিলেন, তাঁরা প্রতিটি মিউনিসিপ্যালিটিতে মামা ভাগ্নে থেকে শুরু করে এমন কোনও আত্মীয় নেই যাকে ঢুকিয়ে যান নি। যার ফলে আজকে প্রতিটি মিউনিসিপ্যালিটির সরকারি অনুদানের সিংহভাগই চলে যাচ্ছে নন্-প্ল্যান এক্সপেন্ডিচারে। বেশিরভাগ টাকাই সেক্ষেত্রে ব্যয়িত হচ্ছে। সেই জন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার একান্ত অনুরোধ, যদি এই অবস্থা থেকে আমাদের উদ্ধার পেতে হয় তাহলে প্রতিটি মিউনিসিপ্যালিটিকে সরকার যে ইনকাম-ওরিয়েন্টেড প্রোগ্রাম দেবেন তা কার্যকর করতে তাদের বাধ্য করতে হবে। স্যার, শহরাঞ্চলে, বিশেষ করে কলকাতা

কর্পোরেশন এলাকায় বস্তিবাসীদের সম্পর্কে অনেক কথা উঠেছে। স্যার, অতীতে কলকাতা কর্পোরেশনের অধীনের বস্তিবাসীদের পাহাড় প্রমাণ সমস্যা ছিল। বর্তমানে সে অবস্থার যথেষ্ট উন্নতি হয়েছে। এখন বেশিরভাগ জায়গায় পৌর-ফ্ল্যাস ল্যাট্রিন চালু হয়েছে, পৌর-ফ্ল্যাস প্রিভি চালু হয়েছে। এমন কি মফস্বল শহরগুলিতেও তা চালু হয়েছে। আজকে এখানে সৌগতবাবু নাইট সয়েল মাথায় করে মানুষ নিয়ে যাচ্ছে বলে অনেক কথা বললেন। আমরাও বলি সেটা খুবই খারাপ ব্যাপার। কিন্তু আমি তাঁকে বলব যে, আজকে শহরগুলিতে যে সমস্ত পৌরসভা গুলি আছে, বৃহত্তর কলকাতার মধ্যে যে পৌরসভাগুলি আছে সেখানে নাইট সয়েল মাথায় করে নিয়ে যাবার হার শতকরা ৫/৬ পারসেন্টে নেমে এসে দাঁড়িয়েছে। তবে একদম বন্ধ হয়ে যায় নি, রাতারাতি বন্ধ হতে পারে না। আস্তে আস্তে নিশ্চয়ই এটা বন্ধ হবে। পৌর-ফ্ল্যাস সিস্টেমের উপকার দেবার জন্য অনুদান দেওয়া হচ্ছে। মানুষ বুঝতে পারছে, উপকৃত হয়েছে এবং সাহায্য নিচ্ছে। বিভিন্ন পৌরসভায় এবিষয়ে কাজ এগিয়ে চলেছে। স্যার, সুপ্রিয়বাবু আগামী পৌর নির্বাচনের কথায় রিগিং রিগিং করে অনেক কথা বলে গেলেন। তবে আমরা জানি ওঁদের ডিকশনারিতে একটা কথা আছে, সেটা হচ্ছে—ওঁরা জিতলেই সেটা হবে ফেয়ার ইলেকশন, আর ওঁরা হেরে গেলেই সেটা হবে রিগিং ইলেকশন। তা এক্ষেত্রে তো আমাদের কিছু করার নেই। পশ্চিমবাংলার মানুষ ওঁদের এখানে তিনের কোটায় নিয়ে এসেছে। পশ্চিমবাংলার মানুষ বিগত দিনের অভিজ্ঞতার ভিত্তিতেই ভবিষ্যতের দিকে এগিয়ে যাবেন। স্যার, এই প্রসঙ্গে আমি আপনাকে বলতে চাই যে, কলকাতা কর্পোরেশন এবং কলকাতা শহরতলির পৌরসভাগুলিতে আগামী যে নির্বাচন হতে চলেছে সেই নির্বাচনের পরিপ্রেক্ষিতে ভোটাররা ভাবছে যে, আগামী যে পৌর বোর্ডগুলি গঠিত হবে সেই বোর্ডগুলি যেন বহরমপুরের পৌর বোর্ডের মতো না হয় এবং তারা বলছে যে, তারা তা হতে দেবে না। আগামী পৌর বোর্ডগুলি নগর উন্নয়ন কর্মসূচির অংশীদার হবে। সে রকম বোর্ড গঠন করার জন্যই নাগরিকরা আজকে প্রস্তুতি নিচ্ছে। স্যার, বিগত ১০/১২ বছর ধরে সি ইউ ডি পির কাজকর্ম কলকাতার শহরের মানুষের মধ্যে আশার সঞ্চার করেছে। ফলে আজকে বিরোধিরা আতঙ্কিত হয়ে পড়েছেন এবং সেটা বিধানসভায় তাঁদের আলোচনার মধ্যে দিয়েই প্রকাশ পাচ্ছে। তাঁরা কলকাতা কর্পোরেশনে বহুতল বাড়ি ইত্যাদির কথা বলেছেন। আমি মফস্বল মিউনিসিপ্যালিটিগুলিতে দেখেছি—কলকাতায় একদা যৌথ পরিবার ছিল, সেগুলি এখন আস্তে-আস্তে ভাঙছে এবং সেখান থেকে মানুষ এখন দলেদলে যাচ্ছে মফস্বল পৌরসভাগুলিতে। হিসাব নিলে দেখা যাবে, প্রতি মাসে ১২৫টি থেকে ১৩০টি বিল্ডিং প্ল্যান স্যাংশন করতে হয় এবং প্রতিমাসে ১৫০ থেকে ২০০টি মিউটেশনের জন্য দরখাস্ত পড়ে। শহরতলির পৌরসভাগুলিতে যে ফেসিলিটিগুলি আছে সেই ফেসিলিটিগুলি যদি মানুষ মফস্বল মিউনিসিপ্যালিটিগুলিতে না পেত তাহলে মানুষ কেন যেত? পায় বলেই তো মানুষ মফস্বলে যাচ্ছে। কলকাতার সঙ্গে শহরতলির পৌরসভাগুলির অগ্রগতি সমানতালে বজায় রাখবার চেষ্টা করা হচ্ছে। আমি আমার বক্তব্য আর দীর্ঘায়িত না করে পুনরায় এই বাজেটকে সমর্থন করে এবং কাট-মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় স্পিকার স্যার, আমার বাজেট প্রস্তাবের উপর মাননীয় সদস্যরা যেসব বক্তব্য রেখেছেন বিশেষ করে বিরোধী দলের সদস্যরা, আমি তাঁদের সমস্ত বক্তব্য মনোযোগ দিয়ে শুনেছি। আমি তাঁদের সমস্ত বিষয়গুলির উপর বক্তব্য রাখার সুযোগ পাব না, তাই আমি তাঁদের মূল বিষয়গুলি সম্পর্কে কয়েকটি কথা বলতে চাই। একটি সমালোচনা এসেছে যে সমস্ত নগর উন্নয়ন বিভাগ এবং স্বায়ত্ব-শাসন বিভাগে যা খরচ হচ্ছে তার সিংহভাগ খরচ হচ্ছে উন্নয়নমূলক নয় এমন ধরনের কাজকর্মে। আমার ধারণা, এই বক্তব্য তথ্যের বিচারে সঠিক নয়, এই অর্থে—মাননীয় সদস্য সৌগতবাবু একটি কথা বলেছেন যে সমস্ত দপ্তরগুলির বরাদ্দ একসঙ্গে পেশ করলে ৪০০ কোটি টাকা, তারমধ্যে ২৭৭ কোটি টাকা নন-ডেভেলপমেন্ট খাতে এক্সপেন্ডিচার হয়—একথা তিনি বলেছেন। এঁর মধ্যে একটা অসুবিধা আছে। এর দুটো দিক আছে, প্রথম কথা হচ্ছে, ৭০ কোটি টাকার মতন হিসাব আছে যেগুলি বিভিন্ন কারণে নন-প্ল্যান হিসাবের মধ্যে অন্তর্ভুক্ত রাখতে হয়। কারণ, সেকেন্ড হুগলি ব্রিজ আছে, ফায়ার বিগ্রেড আছে, আরও কয়েকটি বিভাগের মেইনটেনান্স বাবদে যে খরচ হবে সেটা প্রায় ৭০ কোটি টাকা। ২৭৭ কোটি টাকার মধ্যে নন-ডেভেলপমেন্ট এক্সপেন্ডিচার হচ্ছে ৭০ কোটি টাকা। ২০০ কোটি টাকার মতন দাঁড়াচ্ছে যে খরচ এই ২০০ কোটি টাকার মধ্যে আপনি বললেন না এই টাকা খরচ করা এটা কোনও অন্যায় হয়েছে কি না? আপনি প্রথমেই শুনিয়ে দিলেন কর্মচারিদের দাবি-দাওয়া, মাহিনা ইত্যাদির কথা। আপনি তো একটি ইউনিয়নের সভাপতি, সেই ইউনিয়নের হয়ে গত সপ্তাহে আমার কাছে এসেছিলেন। আমি বলেছিলাম, হ্যাঁ, পে-কমিশন যা বলেছেন আমাদের যাঁরা মিউনিসিপ্যালিটির কর্মচারী তাঁরা তা পাবেন। আপনাদের সময় আপনারা তা কল্পনা করেননি, ভাবেন নি, চিন্তা করেননি, দেবার প্রশ্ন তুলতে চাননি কোনওদিন। মিউনিসিপ্যালিটির কর্মচারিদের সেগুলি আমাদের দিতে হয়। দিতে হয় বলেই পে-কমিশন যে মাহিনা বৃদ্ধি করেছে তারজন্য বেড়েছে মাহিনা, বেড়েছে ডি.এ.। এইজন্যই কোনও কোনও খাতে ধরা হয়েছে। গত বছর আমরা দিয়েছি, এ বছরও টার্গেট আছে, দেব। আপনাদের সময়ে ২০ বছরেও আপনাদের চিন্তার মধ্যে তা ছিল না। আপনাদের সময়ে এই সমস্ত কর্মচারিরা পে-কমিশনের আওতায় আসেনি। কোনওদিন এইসব ভাবেননি মাহিনা, মজুরি বৃদ্ধি করার কথা। এইসব কর্মচারিদের জন্য আপনাদের চিন্তাকে প্রসারিত করতে পারেননি। আপনারা যাঁরা ইউনিয়নের নেতৃত্ব করেন তাঁরা বুঝবেন সরকার এক্ষেত্রে যে বাড়তি টাকা খরচ করেছেন সেটা অন্যায্য কি না।

[6-50—7-00 P.M.]

কোনও উপায় নেই, পে-কমিশন মাইনে বাড়াচ্ছেন, মাইনে বাড়ানোর কথা বলছেন, সেখানে আমরা কখন বলতে পারি না যে, পৌর কর্মচারিদের পে-কমিশনের বক্তব্য অনুযায়ী দেব না। আর একটা কথা খবর হিসাবে বলছি। সি.এম.ডি.এ., সি.আই.টি. আরও কয়েকটি সংস্থা প্রত্যক্ষভাবে পে-কমিশনের মধ্যে ছিল না। প্রত্যেকটি বিভাগের সঙ্গে বসে অর্থ দপ্তর আলাপ আলোচনা শেষ করেছেন। আমি যতদূর খবর রাখি তাতে এই অধিবেশন শেষ হতে

সি.এম.ডি.এ., সি.আই.টি. বরাদ্দ অনুযায়ী দু-এক মাসের মধ্যে তাদের চাহিদা পুরণ হয়ে যাবে। আর একটি তথ্য এই প্রসঙ্গে জানাচ্ছি, ফাইনান্স কমিশনের যে অ্যাওয়ার্ড আমাদের যা ছিল সে তথ্যটা ঠিক বলেন নি। আমরা একটা স্কীম তৈরি করেছিলাম ১০০ কোটি টাকার, এর মধ্যে ৭৮ কোটি টাকার স্কীম হবার কথা হয়। নাইন্থ ফাইন্যান্স কমিশনে সি.এম.সি., এইচ.এম.সি. আর সি.এম.ডি.এ.তে মোট ৪৭ কোটি ৫০ লক্ষের মধ্যে প্রতিটি টাকা এবং পয়সা খরচ হয়ে যাচ্ছে। নাইন্থ ফাইন্যান্স কমিশনের অ্যাওয়ার্ডের পরিপ্রেক্ষিতে কলকাতা কর্পোরেশন এবং হাওড়া কর্পোরেশনের কোনও টাকা ফেলে রাখিনি। এখানে দ্বিতীয় কথা উঠেছে যে, আমাদের সরকার বা আমার দপ্তর কয়েকটি মিউনিসিপ্যালিটির সঙ্গে বিমাতৃসুলভ আচরণ করছেন কিনা। আমার ধারণা মাননীয় বিরোধী সদস্যরা যে অভিযোগ করেছেন এই অভিযোগ সংশ্লিষ্ট চেয়ারম্যানরাও বিশ্বাস করবেন না। সংশ্লিষ্ট চেয়ারম্যানদের সঙ্গে—আমার নিজের দলের চেয়ারম্যানদের সঙ্গে সব সময় সাক্ষাৎ করতে না পারলেও বিরোধী চেয়ারম্যান মহাশয়রা সাক্ষাত করতে চাইলে আমি তাঁদের সঙ্গে সাক্ষাত করিনি, এরকম খবর আমার জানা নেই। তারপর, মাননীয় সুদীপ বাবু একটা কথা বললেন ইকনমিক্যাল ব্লকেড়, কথাটা কি, এবং তার মানে কি তাও আমার জানা নেই। আমি শুধু একটা হিসাব দিচ্ছি, যেমন আমি ধরে নিচ্ছি বিষ্ণুপুর; শিউড়ি কৃষ্ণনগর, জয়নগর-মজিরপুর, ঝালদা, ডায়মন্ডহারবার, তমলুক এবং মেদিনীপুর—সবে হয়েছে—এই সব মিলিয়ে ১ কোটি ৮০ লক্ষ ৬৮ হাজার ৩৬০ টাকা প্রথম বছর খরচ করেছি, প্ল্যানে। আর নন-প্ল্যানে, ২ কোটি ৭ লক্ষ ৩০ হাজার ৫৮২ টাকা। কৃষ্ণনগরে প্রথম বছর নন-প্যানে ২৫ লক্ষ ৬০ হাজার ২৯৬ টাকা, ফিগারটা লিখে নেবেন, পরে চেয়ারম্যান মহাশয়ের সঙ্গে কথা বলবেন। আমি যতদূর জানি আমাদের পক্ষে আজ পর্যন্ত টাকা পাওয়ার ব্যাপারে সরকারি যে নীতি আছে তাতে মিউনিসিপ্যালিটির চেহারা, তার জনসংখ্যা এবং জনসংখ্যা অনুযায়ী তার চাহিদা, যা যা স্কীম আছে, কোনও স্কীমের ব্যাপারে আজ পর্যন্ত কোনও মিউনিসিপ্যালিটির সঙ্গে রাজনৈতিকভাবে বিমাতৃসুলভ ব্যবহার করা হয়েছে বলে আমার জানা নেই। ডায়মন্ডহারবারের জন্য শুধু এ বছর নন-প্ল্যানে আছে ১১ লক্ষ ১২ হাজার ৩১২ টাকা। বহরমপুর সম্পর্কে যে কথা আছে আমি তাই নিয়েই বলতে চাই যে, মহামান্য হাইকোর্টের রায় মেনে নিয়েছি। কিন্তু এখনও আমি কিছু প্রশ্নের কোনও উত্তর পাইনি হাইকোর্টের কাছ থেকে, যে অভিযোগগুলি করা হয়েছিল সে সম্পর্কে। গঙ্গা অ্যাকশনের দুর্নীতির কথা, গঙ্গা অ্যাকশন প্ল্যানে না কি ৩০ লক্ষ টাকা সরিয়ে দেওয়া হয়েছে এবং কত লোক ঢুকিয়ে দেওয় হয়েছে তার সত্য মিথ্যা কোনও উত্তরই ঐ মিউনিসিপ্যালিটির কাছ থেকে পাইনি। মহামান্য হাইকোর্ট অভিযোগগুলি লিখিত আকারে দিতে বলে ছিলেন, যদিও আইনজ্ঞরা বলেছিলেন যে, লিখিত আকারে আপনি দিতে বাধ্য নন, তবুও আইনের উপরে ন্যাচারাল জাসটিস আছে, এজন্য হাইকোর্টের রায়ের পরিপ্রেক্ষিতে আমি সেই কারণে প্রতিটি অভিযোগ সাজিয়ে চেয়ারম্যান মহাশয়ের কাছে পাঠিয়েছি যে, উত্তর দিন। উত্তর না দিলে সরকারি টাকা চাওয়ার কোনও অধিকার আপনাদের নেই।

**শ্রী সৌগত রায় ঃ** আপনাদের মিউনিসিপ্যালিটিতে ডাইভারসন হয় না?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** নির্দিষ্ট অভিযোগ করবেন, উত্তর দেব। তারপর বিল্ডিং ডিপার্টমেন্ট, কলকাতা কর্পোরেশনের বিল্ডিং ডিপার্টমেন্ট সম্পর্কে কিছু কথা উঠেছে, আমি এখানে খুব নির্দিষ্টভাবে এই কথা বলতে চাই, কলকাতায় বহুতল অট্টালিকার সমস্যা একটা ভয়ঙ্কর সমস্যা, কোনও সন্দেহ নেই। এখানে আমি বিশেষ করে বিরোধীদলের সদস্যদের কাছে অনুরোধ করব এই সমস্যার মোকাবিলায় এবং কলকাতা কর্পোরেশন যেভাবে এই সমস্যার সম্মুখীন হয়েছে, এখানে যে কমিটি আছে তাঁরা সবাই বসে যদি পদক্ষেপ নিতে পারেন তাহলে কিছুটা সুফল হবে। এখানে প্রধান সমস্যা হচ্ছে বিল্ডিং ট্রাইবুনাল, যা নিয়ে এখানে কথা উঠেছে। এটা ঠিকই, বিল্ডিং ট্রাইবুনালের ব্যাপারে আমাদের ডিপার্টমেন্ট পরিবর্তন আনতে চেয়েছিল। কিন্তু সেটা মেনেছে কি? সমস্ত ট্রাইবুনালের পরিবর্তন আনতে চেয়েছিলাম আমরা। সেটা আনতে গিয়ে চেয়ারম্যান, ইঞ্জিনিয়ারদের পরিবর্তন করতে গিয়ে, জুডিসিয়াল ডিপার্টমেন্ট থেকে অফিসার যাদের জুডিসিয়াল ব্যাকগ্রাউন্ড আছে তাঁদের খুঁজে বের করতে গিয়ে সময় লাগছে। তার জন্য ডিসলোকেশন হচ্ছে। তবে খুব তাড়াতাড়ি বিল্ডিং ট্রাইবুন্যালের চেয়ারম্যান, ইঞ্জিনিয়ার আবার বসে যাবেন। কিন্তু একটি কথা হচ্ছে, বিল্ডিং ডিপার্টমেন্টের মধ্যে যে সমস্যা রয়েছে সেক্ষেত্রে দাবি করতে পারি না যে, সব সমস্যার সমাধান হয়েছে, কলকাতা শহরের সমস্ত বেআইনি বাড়ি সব তুলে দিয়েছি। বেপরোয়াভাবে আবার ঐসব হচ্ছে। আজকে এই সরকারি আইন লঙঘন করবার প্রশ্নে কলকাতাবাসীর স্বার্থ সবচেয়ে বেশি জড়িত সে বিষয়ে কোনও সন্দেহ নেই। কিন্তু এসব সামলাবার জন্য প্রথমে চেয়েছিলাম আইনের পরিবর্তন। সেই আইন পরিবর্তন করবার দরকার হয়েছে। দ্বিতীয় গুরুত্বপূর্ণ বিষয় হল ক্যালকাটা বিল্ডিং রুলস্। মাননীয় সদস্যদের আমি অতীতেও বলেছি, বিল্ডিং রুলস্ সম্বন্ধে কি কি ব্যবস্থা নেওয়া যেতে পারে। এর সঙ্গে হাই রাইজ বিল্ডিং-এর প্রিভেন্টিভ মেজার, যেমন ফায়ার প্রটেকশন ইত্যাদি জড়িত। কিন্তু দুর্ভাগ্যের বিষয়, ক্যালকাটা বিল্ডিং রুলস্ গত ২৯-১২-১৯৮৮ থেকে আজ পর্যন্ত ইঞ্জাংটেড হয়ে রয়েছে, আমি যেটা পরিষ্কার করতে পারছি না। এটা হচ্ছে বিপজ্জনক পরিস্থিতি। মাননীয় সদস্য বলছিলেন যে, হাই রাইজ বিল্ডিং নিয়ে আপনার তৎপরতা কোথায়? আমি খোলাখুলি কথাবার্তা বলব। জুডিশিয়ারীর যেখানে যতটুকু করা সম্ভব সেটা আমি করেছি, আজকে যা নিয়ে বলা সম্ভব সেটা আমি বলেছি। আমি শুধু বলেছিলাম, কলকাতায় যে তিন-চারশ কেস আছে তারমধ্যে তিন-চারটি কেসের ফয়সালা হোক; পার্ক প্লাজা, বর্ধন মার্কেট, ভিক্টোরিয়া মার্কেটের মতো তিন-চারটি কেসের প্রথমে ফয়সালা হাইকোর্ট করে দিক, কি করে তারা ঐসব বাজার করেছে, হাইকোর্ট শুধু একথা বলুন! কিন্তু আজ পর্যন্ত সরকারি কাগজপত্র সব জমা পড়ে আছে। সব বের করেছি হাইকোর্টে দরখাস্ত দেব বলে। এই প্রশ্নে হাইকোর্টকে যা যা বলা দরকার বলব। আর একটি কথা এখানে উঠেছে—টি.এন.সি.পি. অ্যাক্টের ব্যাপারে। মাননীয় সদস্য শ্রী সুলতান আহ্‌মেদ বলেছেন যে, এ-ব্যাপারে কি করছেন? কাজেই আইনটা কিভাবে করা সেটা আগে জেনে নিন। আইনটা এনফোর্স করছেন সি.এম.ডি.এ.। এক্ষেত্রে তাঁরা কি করছেন? কলকাতা শহরে কোনওদিন যা হয়নি, ভারতবর্ষের কোথায়ও যা

হয়নি সেটাই তাঁরা করছেন। আমাদের কলকাতার আউটলাইন ডেভেলপমেন্ট ম্যাপে ১৪১টি ওয়ার্ডে কোথায় কি করা যাবে সে-ব্যাপারে তাঁরা কাজ আরম্ভ করেছেন। এটা একটা কম কথা নয়। ইতিমধ্যে দুটি ওয়ার্ডে ল্যান্ড ইউজের জন্য পাবলিক নোটিফিকেশন হয়ে গেছে এবং সেক্ষেত্রে কার কি আপত্তি আছে সেটা জানাতে বলা হয়েছে। বাকি ওয়ার্ডগুলির জন্য দুই-এক মাসের মধ্যে পাবলিক নোটিফিকেশন করব এবং এই প্রক্রিয়াটা শেষ হলে প্রতিটি ওয়ার্ড থেকে জানতে চাওয়া হবে কার কোথায় আপত্তি আছে সে সম্পর্কে। সমস্ত প্রক্রিয়াটা শেষ করতে সরকার পক্ষের ১৯৯০ সালের শেষ পর্যন্ত লেগে যাবে। সি.এম.ডি.এ.র কাছে কলকাতার ১৪১টি ওয়ার্ডের সমস্ত ল্যান্ড ইউজ আছে। কোথায় কারখানা আছে, কোথায় পার্ক আছে, কোথায় গোডাউন হওয়া উচিত, কোথায় রাস্তা তৈরি হওয়া উচিত ইত্যাদি সমস্ত বিষয়ে পরিকল্পনা আমরা শেষ করেছি।

[7-00—7-10 P.M.]

এটা তো বললেন না এই কাজটা শেষ হয়েছে, ২-৩ বছরের মধ্যে এই কাজটা করেছি। নিশ্চয়ই সি.এম.ডি.এ.-র ইঞ্জিনিয়ার যাঁরা এই কাজটা করেছেন তাঁদের আমরা একটু ধন্যবাদ জানাতে পারি, এই রকম একটা বড় কাজ তাঁরা করতে পেরেছেন। এটা করতে পারলে আমরা একটা গুরুত্বপূর্ণ জায়গায় নিয়ে যেতে পারব। কিন্তু আমি যে কথা বলতে চাই এই সব সত্ত্বেও বিল্ডিং রুলস্ এর কথা, টি:এন.পি.সি অ্যাক্টের কথা, ও.ডি.পি অ্যাক্ট যা করছি তা করলেও আমরা একটা স্বতন্ত্র পুলিশ বাহিনী করেছি। কলিকাতা কর্পোরেশন একটা আলাদা পুলিশ বাহিনী চেয়েছিল যে বাড়ি ভাঙতে অসুবিধা হয়, পুলিশ পাওয়া যায় না। সেই জন্য আমরা একটা আলাদা পুলিশ বাহিনী করেছি। কিন্তু এ সত্ত্বেও বলছি যে শক্তি কলিকাতার ভারসাম্য উল্টে দিচ্ছে, যে শক্তি কলিকাতার মধ্যবিত্তদের কলিকাতা ছাড়া করে দিচ্ছে, যে শক্তি মধ্যবিত্তদের পুরানো বাড়ি ভেঙ্গে দিয়ে ১৪ তলা বাড়ি তৈরি করছে সেটা মারাত্মক। একজনের নাম এখানে উল্লিখিত হচ্ছে, এখানে যার নাম উল্লেখ করা হয়েছে তার বাড়ি ভেঙ্গে পড়েছিল, এই সব লোকের নাম উচ্চারণ করতে আমার ইচ্ছা করে না। এই ধরনের অসৎ ব্যবসা যারা কলিকাতায় করছে অন্তত এই বাড়িটা ভেঙ্গে পড়ার পর সেই অপরাধের শাস্তি দেবার ক্ষেত্রে রাজনৈতিক উদ্দেশ্য, রাজনৈতিক মনোভাবের কোনও অভাব কোথাও ছিল না। কিন্তু পরবর্তীকালে আমরা কি দেখতে পাচ্ছি। বেল নিয়ে নিচ্ছে। হাই-কোর্টে বেল না পেলে সুপ্রিম কোর্টে যাচ্ছে। সুপ্রিম কোর্টে গিয়ে বেল নিয়ে এসেছে। জানা উচিত সুদীপবাবুর যে কর্পোরেশনের দু-একজন ইঞ্জিনিয়ার এই ব্যাপারে জড়িত, তাদেরও আমরা গ্রেপ্তার করিয়ে ছিলাম। তারা কারা সেটা জেনে নেবেন, তাদের রাজনৈতিক পরিচয় আপনার জানা উচিত। তারা সুপ্রিম কোর্টে গিয়ে করিয়ে নিয়ে আসছে। তারা কারা আপনি সেটা জানেন। বিল্ডিং ডিপার্টমেন্টের কোন ইউনিয়ন আমার বিরুদ্ধে গিয়েছিল? আমার স্পেশ্যাল অফিসার যখন গিয়েছিল বিল্ডিং ডিপার্টমেন্টের দরজা বন্ধ যারা করে রেখেছিল তারা কারা, কোন ইউনিয়নের লোক? এই সব আপনাদের জানা উচিত। আমি বলছি কলিকাতায় এই

অসৎ ব্যবসায়ীদের বিরুদ্ধে রাজনৈতিক মনোভাবের আমাদের কোনও দুর্বলতা নেই। কিন্তু যে বাধাগুলি আসছে সেই বাধাগুলি নানা রকমের, আইনগত বাধা এবং অন্যান্য বাধাও আসছে। আমরা শুধু একা নয় রাজনীতিগতভাবে দলমত নির্বিশেষে আমরা যদি একসঙ্গে হই তাহলে কলিকাতার এই সমস্ত বাড়িগুলির যে সমস্যা সেই সমস্যা সমাধানে খানিকটা এগিয়ে যেতে পারব। সল্টলেক এরিয়ার জন্য ১ বছরের জন্য যে আইন এখানে আসলো সেখানে আপত্তি করলেন আপনারা। কেন আপত্তি করলেন আমি জানি না। আমরা একটু নিশ্বাস নেবার সময় চেয়েছিলাম, আমাদের বিল্ডিং রুলস্‌টা বেরিয়ে আসুক, আমাদের পুলিশ ফোর্সটা গিয়ে সি.এম.সি-তে বসুক, কয়েকটা মামলা, পার্কপ্লাজার মতো মামলার রায়টা হাইকোর্ট থেকে বেরিয়ে আসুক। এই ১ বছরের মধ্যে আমরা যদি ৩০০ বাড়ি আটকাতে পারি তার জন্য আমরা একটু সময় চেয়েছিলাম। কিন্তু আটকে রেখেছেন। কিন্তু এখনও বিল্ডিং রুলস্‌টা হাতে না পাই তাহলে আমাদের হাতে আবার কোনও অস্ত্র থাকবে না। এই রকম একটা অবস্থার মধ্যে আমরা এই আইনটা করেছিলাম, সেই আইনের আপনারা বিরোধিতা করলেন। আপনারা তার গুরুত্বটা বুঝলেন না। এখানে সল্টলেকের ব্যাপারে মাননীয় সদস্য যে কথা বলেছেন সেই সম্বন্ধে আমি বলতে চাই যে সল্টলেকে জমি হস্তান্তরের ব্যাপারে একটা মারাত্মক সমস্যার সৃষ্টি হচ্ছে। এই ঘটনা আমি মানছি। এখানে জমির উপর বাড়ি তৈরি করছে, বাড়ি তৈরি করে অসত উপায়ে বিক্রি করে দিয়ে চলে যাচ্ছে। আমাদের হাতে কি আইনের রক্ষা কবচ নেই? আছে। কিন্তু সমস্ত জায়গা কংগ্রেস আমলে যারা পেয়েছিল সেই সময় আইন কিছু ছিল না, সেটা তারা হস্তান্তরিত করতে পারতেন। আমরা সেটা বন্ধ করেছিলাম, হস্তান্তরিত করতে পারেনি। কিন্তু পাওয়ার অফ অ্যাটর্নি করে হস্তান্তর করছে। পাওয়ার অফ অ্যাটর্নি দিয়ে দেশের কোনও আইনের বিরোধিতা করা যায় না। আমরা সেই জন্য অ ।র আইন খুঁজে বার করছি। একজন মধ্যবিত্ত মানুষ জমি কিনলেন, বাড়ি তৈরি করলেন, তারপর হঠাৎ বললেন যে আমি এটা তিনগুণ দাম দিয়ে আর একজনকে বেচে দিয়ে চলে যাব। তিনি বেচছেন না, পাওয়ার অফ অ্যাটর্নি দিয়ে তার হাতে বাড়ি দিয়ে চলে যাচ্ছে। আমার শুধু রেজিস্ট্রেশন, মিউটেশন আটকে রেখেছি কিন্তু লোক পাল্টে যাচ্ছে। এই হচ্ছে ঘটনা। হ্যাঁ, এই ব্যাপারে আমরা সকলের মত নেব, আপনারাও দেবেন, আপনাদের যদি কিছু জানা থাকে তাহলে আমার কাছে পাঠিয়ে দেবেন। পাওয়ার অফ অ্যাটর্নি দিচ্ছে আর একজনের হাতে। যাই হোক আমি যে কথাটা বলতে চাই সেটা হল কিছু জায়গায় বেআইনি কিছু হয়েছে, সেই বেআইনি ব্যবস্থাকে রোখবার জন্য আমরা চেষ্টা করছি। এখানে দুটি তথ্য ভুল বলা হয়েছে, সুলতান আহ্‌মেদ বলেছেন—কো-অপারেটিভের লটারি করেছিলেন, সেটার কি হল? আপনি খবর নেবেন, আপনাদের পার্টির বড় একজন আইনজীবী, এখানে নাম করব না, তিনি হাইকোর্টে মামলা করেছেন। তিনি কো-অপারেটিভ থেকে পাওয়ার আশা করেছিলেন। তিনি আমায় বলেছিলেন। ইস্ট ক্যালকাটাতে কো-অপারেটিভ হাউজিংয়ের লটারি হবার পর প্রত্যেকেই আছেন, সি.এম.ডি.এ.র এম্‌প্লয়ীরা আছেন, তাঁরা জমি পেয়েছেন কি না আমাকে জিজ্ঞাসা করেছেন—হ্যাঁ, পেয়েছেন। আপনি তো ইউনিয়নে আছেন, জেনে নেবেন। তবে তিনি কো-

অপারেটিভ ফর্ম করতে পারেন নি বলে পজিশন নিতে পারেন নি, অ্যালটমেন্ট কিন্তু হয়ে গেছে। সি.আই.টি.কে সি.এম.ডি.এ.-র সাথে একীকরণের ব্যাপারে আমরা ঠিক করেছিলাম। সি.আই.টি. কলকাতায় তৈরি হয়েছিল, এর একটা প্রেক্ষাপট ছিল। পরবর্তীকালে দেখা যায় যে তিন চারটি প্রোগ্রাম নিয়ে কাজ করা যায় না। সেজন্য আমরা একত্রিত করেছিলাম। সি.আই.টি.-র আসল সমস্যার কথা না বলে, ফান্ডিংয়ের যে সমস্যা আছে তা না বলে এখানে শ্যামলবাবুর একটি চিঠি পড়ে রহস্য তৈরি করলেন। এই রকম চিঠি আপনারাও অনেকে দেন। যে কোনও এম.এল.এ., মন্ত্রী ফোন করেন, এই রকম চিঠি দেন। এপক্ষের বা ওপক্ষের কাউকেই আমি দিইনি, জমি বা ফ্লাট কাউকেই ফ্রি দিইনি। আমি সবাইকে দামের বিনিময়েই দিয়েছি। এটা আমি আপনাকে জানানোর জন্য বলছি।

**শ্রী সৌগত রায় ঃ** আমি তো শ্যামল বাবুর চিঠিটা এখানে রেখেছি।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** শ্যামল বাবুর চিঠি দেওয়া উচিত, আপনাদেরও চিঠি দেওয়া উচিত। আপনার জানার জন্য জানা উচিত, কাউকে জমি, বাড়ি বিনা পয়সায় দিই নি, শ্যামলবাবুকেও দিই নি। রডন স্কোয়ার মার্কেট সম্বন্ধে সুদীপবাবু কয়েকটি কথা এখানে বলেছেন। তিনি ঠিকই বলেছেন। অতীতে তিনি মার্কেট কমপ্লেক্স নিয়ে বারবার উল্লেখ করেছেন বলে এখানে বলেছেন। চারটি মার্কেটের কাজে সিদ্ধান্ত হয়েছিল। লেক মার্কেট, ল্যান্সডাউন মার্কেট এবং নিউ আলিপুর মার্কেট এর ব্যাপারে আমি যতখানি খবর রাখি, চারটিই হয়েছিল টেন্ডার দিয়ে এবং আইন মাফিক। সেখানে আইনের কোনও গন্ডগোল ছিল কি না সে সম্পর্কে উনি জানতে চেয়েছেন। না, কোনও গন্ডগোল ছিল না। এই ধরনের কাজে টেন্ডার বা আইনের গন্ডগোল করে কাজ হয় না। ভবিষ্যতে কলকাতা শহরে সি.এম.ডি.এ., সি.এম.সি. বা আমাদের বিভাগের ব্যাপারে বলুন, আর্থিক সমস্যা আছে বলে এইভাবে কোনও একজনকে দিয়ে ব্যক্তি মালিকানায় বা কোনও ব্যক্তিগত মালিক এবং কর্পোরেশন একসঙ্গে যৌথ উদ্যোগে পার্ক, বাজার করার ব্যাপারে আমরা বলেছি যে নীতিগতভাবে কাউকে নেব না, এগুলো আমরা বন্ধ করেছি। একটা প্রস্তাব ছিল বেলেলিয়াস পার্কের ব্যাপারে এবং রড্‌ন স্কোয়ারের ব্যাপারে। আমরা একইভাবে মেয়রকে বলেছি, নেবেন না। মেয়র সেটা বন্ধ করে দিয়েছেন। জয়ন্তবাবু রডন্ স্কোয়ারের ব্যাপারে বলেছেন, যে নীতি ছিল সেই নীতি এখন আছে কি না, না কি সেই নীতির পরিবর্তন হয়েছে? পরিবেশকে সুন্দর করার লক্ষ্যে এবং কলকাতার তিনশ বছর পূর্তি উপলক্ষ্যে কলকাতার তিনশ বছরের তথ্য দিয়ে আমরা সেখানে একটি সাংস্কৃতিক কেন্দ্র গড়ে তুলব। সেই কাজ আমরা করব এবং তারজন্য পরিকল্পনাও শুরু করেছি। এই কাজটি আমরা সরকারি ভাবে করব, আমাদের সরকারি দপ্তরই করবে। ফায়ার ব্রিগেডের ব্যাপারে সুলতান আহমেদ একটি অভিযোগ এখানে তুলেছেন।

[7-10—7-20 P.M.]

আমি এই কথা বলছি না যে, চমৎকার সব ব্যবস্থা রয়েছে, কিন্তু তাই বলে ঐসব বলবেন না যে, কেউ আগুন লাগিয়েছে এবং রহস্যভাবে পুড়লো কেন ইত্যাদি। কোনও

জায়গায় আগুন লাগলেই আমরা ডিপার্টমেন্টাল এনকোয়ারী করি এবং তারপরে যে ব্যবস্থা নেওয়া দরকার সেই ব্যবস্থা নিই। কিন্তু এইসব কথাবার্তা—রহস্যভাবে আগুন লেগে পুড়ে গেল; কেন আগুন লাগল—এসব বলার কোনও যুক্তি নেই। আগুন কোথায় না লাগে? বম্বেতে আগুন লাগে না, নিউইয়র্কে কি আগুন লাগে না? কেন আগুন লাগে এইসব প্রশ্ন করার আগে একটু সাধারণ বুদ্ধি প্রয়োগ করুন। তারপরে আপনারা বললেন যে, কত টাকার সম্পত্তি নষ্ট হয়েছে। কিন্তু আপনারা তো কেউ বললেন না যে, কত টাকার সম্পত্তি রক্ষা করা হয়েছে। ৩৪২ জন মারা গেছেন বললেন, কিন্তু একথা তো বললেন না যে, বইতে লেখা আছে ১৬১ জনের প্রাণ রক্ষা করা গেছে। আমার বাজেট স্পিচেই তো এই ব্যাপারে লেখা আছে। তারপরে একজন কংগ্রেসের মাননীয় সদস্য খুব গুরুত্বপূর্ণ প্রশ্ন তুলেছেন। আমি তাঁকে বলতে চাই, অন্তত ফায়ার ব্রিগেড নিয়ে রাজনীতির প্রশ্ন তুলবেন না। এটা আপনারা ভাবলেনই বা কি করে যে, ফায়ার ব্রিগেড নিয়ে আমরা রাজনীতি করব? আপনারা এটা জানবেন, ফায়ার ব্রিগেডকে এটা অদ্ভুত জটিল পরিস্থিতির মধ্যে কাজ করতে হয়। আপনারা তাদের সম্বন্ধে এই রকম সব উক্তি করছেন, কিন্তু তাদের প্রতি একটু দরদ দিয়ে দেখুন যে, তারা কি রকম দুঃসাহসিকভাবে কাজ করেন। কি অদ্ভুত পরিস্থিতি তাদের সামনে আসে। তারপরে বলছি যে, ইকুইপমেন্ট সব ঠিকমতো কিনতে না পারার জন্য আমি টাকা খরচ করতে পারিনি। আমাদের অনুদান দিল্লির সরকার দেন এবং জি আই সি আই-এর যে লোনের টাকা তা আমরা খরচ করতে পারিনি। লোনের ব্যাপারে দিল্লির সরকারের সঙ্গে কথা বলেই সব কিছু ব্যবস্থা করা হয় এবং আমাদের বেশিরভাগ যন্ত্রপাতিই বাইরের থেকে আনতে হয়। যেমন, জাপানিজ ইকুইপমেন্ট আমাদের আছে। তবে এরইমধ্যে যেটুকু সৌভাগ্য তা হচ্ছে, লোক বল আমাদের আছে—সুতরাং সব কিছু না দে . শুধু দোষারোপ করলে তা হবে না। ফায়ার ব্রিগেড যেভাবে আগুন নেভাচ্ছে তাতে তাদের প্রতি আপনাদের একটু দরদ দিয়ে দেখুন, আমাদের দেখতে হবে না। তারপরে আই.ডি.সি স্কীম সম্পর্কে বলেছেন। আই.ডি.সি. স্কীমের ব্যাপারটা আংশিক সত্য। কুচবিহার, জলপাইগুড়ি, শিলিগুড়ি, বালুরঘাট, ইংলিশবাজার ও কাটোয়া শহরে এই কর্মসূচি রূপায়ণ শেষ হয়েছে। এই ৭টি জেলায় এই স্কীম সম্পূর্ণভাবে সফল হয়েছে। তবে ৬-৭টি জেলা নিয়ে খুব জটিলতার মধ্যে পড়েছি। একটা জায়গা রানিগঞ্জ শহর নিয়ে খুব জটিলতার মধ্যে পড়েছি। এখানে ধস নামার ফলে অসুবিধা হচ্ছে। এরফলে আই.ডি.এস. স্কীমের কাজ সেখানে শুরু করতে পারছি না। কারণ ওখানে জমিজমা জোগাড় করতে হবে। এইরকম অনেক বাকি কাজ আছে। তবে ৮টি জায়গার পারফরমেন্স যে খারাপ আছে সেটা আমি জানি, এতে তো কোনও গোপন করার কিছু নেই। কিন্তু ৭টি জেলার কাজ শেষ হয়ে গেছে। সেন্ট্রাল গভর্নমেন্ট থেকে যে টাকা এসেছিল তারমধ্যে ১,৬৫৮ লক্ষ টাকা খরচ হয়েছে। ১৯৮১ সালে যে ১ কোটি ৭৩৮ লক্ষ টাকা এসেছিল তারমধ্যে আমাদের খরচ হয়েছে ১,৬৫২ লক্ষ টাকা। এই টাকা এসেছিল সপ্তম পরিকল্পনার শেষের দিকে, সেইজন্য এই টাকাটা খরচ করা যায় নি। আমাদের যে হিসাব দেওয়া আছে সেটা যদি দেখেন তাহলেই বুঝবেন, কি কাজ আমরা করেছি। সেভেন্থ প্ল্যানের শেষের দিকে ঐ ১,৭০৮ লক্ষ টাকা

এসেছিল, যারজন্য সবটা খরচ করা যায় নি। তারপরে বিরোধীদলের কোনও একজন সদস্য বললেন যে, ১১ বছর ধরে শুনছি যে, এই বছরই হুগলি সেতুর কাজ শেষ হয়ে যাবে কিন্তু শেষ আর হচ্ছে না। এইরকম কথা শোনেন কেন যেটা আমি বলিনি? ১১ বছরের মধ্যে করে আমি বলেছিলাম যে, এই বছরই শেষ হবে? যেখানে ১৯৭৪ সাল থেকে ১৯৭৮ সাল পর্যন্ত কোনও কাজই হয়নি। সেখানে আমি ওই ধরনের কথা কখনোই বলব না। ৪ বছরে কোনও কাজ হয় নি। একটি ওয়েস্ট জার্মানি ফার্ম এবং ব্রিটিশ ফার্ম এই দুটি ডিজাইনার ৪ বছর ধরে সময় নষ্ট করেছে। এই দুটি ডিজাইনারের ঝগড়াতেই ৪টি বছর নষ্ট হয়েছে। তারপরে ১৯৪৮ সালে প্রশান্তবাবু এসে ঐ ঝগড়া থামালেন। তখন প্রয়াত প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধী বেঁচে ছিলেন এবং সেই সময়ে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী তাঁর সঙ্গে কথাবার্তা বলার পর ১৯৮২ সাল থেকে প্রকৃতপক্ষে এই প্রকল্পের কাজ শুরু হয়েছে। হ্যাঁ, এটা ঠিকই, এরমধ্যে একবার ঐ সেতুর কাজে একটা অ্যাকসিডেন্ট হয়েছে। সেই অ্যাকসিডেন্টই যে কারণ সেটা ঠিকই—জটিল একটা ব্রিজ যার ইঞ্জিনিয়ার এই দেশে কম আছে, তবুও আমি বলছি তাদের কাছ থেকে মত নিয়ে সমস্যার সমাধান করা যাবে। গতবারেও বলেছি, এবারেও বলছি এই ব্রিজ শেষ হবে সামনের বছরে, '৯১ সালের আগস্ট মাসে। এই কথা আগেও বলেছি এখনও বলছি; **(এ ভয়েস ঃ মনে থাকবে তো?)** হ্যাঁ, মনে থাকবে না, এখানে লেখা থাকে। আরও দু-একটি কথা আমি বলতে চাই মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার মহাশয় বলেছেন, সেটা হচ্ছে, উনি বলেছেন এটা বিশ্ববিদ্যালয়ের অথরিটির—যেটা এখানে না বললেও পারতেন—কিন্তু এটা আমাদের বিভাগের ব্যাপার নয়, এটা ডেভেলপমেন্টের ব্যাপার। আমি জানি এটা বোলপুর মিউনিসিপ্যালিটির ঘটনা, তবে তাঁর কিছু তথ্য আছে ভুল। পশ্চিমবাংলায় যে কয়টি ডেভেলপমেন্ট অথরিটি আছে, হলদিয়াতে আছে, শিলিগুড়িতে আছে, জলপাইগুড়িতে আছে, দুর্গাপুরে আছে, আসানসোলে আছে, প্রতিটি জায়গায় ডেভেলপমেন্ট অথরিটি, তার নিচে মিউনিসিপ্যালিটি আছে ও নোটিফায়েড এরিয়া অথরিটি আছে। সুতরাং সেখানে মিউনিসিপ্যালিটিকে বা নোটিফায়েড এরিয়া অথরিটিকে আন্ডারলাইন করা ছোট করে দেওয়া, বাতিল করে দেওয়া এটা কিন্তু মনোভাব নয়। শিলিগুড়ি, জলপাইগুড়ি ডেভেলপমেন্ট অথরিটি আছে, তার তলায় শিলিগুড়ি মিউনিসিপ্যালিটি আছে, যেটা এখন কর্পোরেশন হতে যাচ্ছে। তাতে কি হল, যেখানে অগ্রসর শিল্পাঞ্চল বলে মনে করছে গুরুত্বপূর্ণ এলাকা, সেখানে মিউনিসিপ্যালিটি ছাড়াও ডেভেলপমেন্ট অথরিটি তৈরি করার আরও অনেক কারণ আছে। আর ভবিষ্যতে সেটার গুরুত্ব বুঝে বিশ্বভারতী যে একটা আন্তর্জাতিক কেন্দ্র এটার প্রতি যেমন কেন্দ্রীয় সরকারও গুরুত্ব দেন, আমরা সকল পশ্চিমবাংলার মানুষও গুরুত্ব দিই। বিশ্বভারতীর গোটা এলাকায়ও একটাও পরিকল্পনা হচ্ছে না সেইজন্য সেখানে একটা ডেভেলপমেন্ট অথরিটি ভাবা হয়েছে, এর জন্যই বোলপুর মিউনিসিপ্যালিটিকে ছোট করার বা বাতিল করার প্রশ্ন নেই। প্রতিটি স্তরে আমরা বিশ্বভারতী অথরিটি এবং বোলপুর মিউনিসিপ্যালিটির চেয়ারম্যানের সঙ্গে যা আলাপ-আলোচনা হয়েছে, তা জানিয়েছি। দ্বিতীয় কথা উনি যেটা বলেছেন সেটা আমিও স্বীকার করি, কলকাতা শহরে কিছু বিপদ্‌জনক

ব্যবসায়ী ব্যবসা করছে। কালীঘাটে যে দুর্ঘটনা ঘটল ঐ গালা থেকে চুড়ি করতে গিয়ে, এত মারাত্মক ব্যাপার যে ট্রেড লাইসেন্স আছে সেটা দেখার সময়ও দেখা হয় না, তিনি চুড়ি বিক্রি করেন না বাড়িতে বসে তিনি চুড়ি তৈরি করেন, ঐসব মারাত্মক গ্যাস দিয়ে, অ্যাসিড দিয়ে। এত মারাত্মক ঘটনা এটা কলকাতা শহরের এক জায়গায় নেই, অনেক জায়গাতেই আছে। উনি বললেন আইন নেই, আমরা বলেছি আইন করব, আমাদের আইন নেই, সেজন্য নতুন আইন হবে। যেটা আছে—পলিউশন বোর্ডের আইন আছে, ইন্ডাস্ট্রি ডিপার্টমেন্টের আইন আছে, হেলথ ডিপার্টমেন্টের আইন আছে, ৩/৪ টি আইন আছে। এখন আইনকে এনফোর্স করে তাকে প্রয়োগ করা এটাতো আর একটা বড় সমস্যা। যদি একটা জন চেতনা ঘটত—সৌগত বাবু জানেন কালীঘাটে যে দুর্ঘটনা ঘটেছে—ঐ এলাকায় ঐ ধরনের ব্যবসা আর করা যাবে না তখনই প্রশ্ন আসবে জীবন-জীবিকার, ঐ লোকগুলির কি হবে? এরা কোথায় যাবে, ওরা কি খাবে, পরিবারগুলির কি হবে—ব্যাস, বিষয়টা সামাজিক, রাজনৈতিক চরিত্র নিল। কলকাতা শহরে খাটাল আছে, খাটাল ব্যবসায়ীরা বারবার কোর্টে যাচ্ছে, কোর্টে আমরা জিতছি একবার, ওরা জিতছে আর একবার। কিন্তু জনচেতনা যদি সেইভাবে ওঠে যে না, কলকাতা শহরে খাটাল চলবে না, মারাত্মক রোগের বীজাণু এ থেকে আসে। তাহলে আমরা পারি। এই সমস্ত বিষয়টা এক দিকে—আইনকে প্রয়োগ করায় এবং আর একটা হচ্ছে যদি এলাকায় সিটিজেন্স কমিটি বা নাগরিক কমিটি ও কমিশনাররা এক দিকে দাঁড়িয়ে এক জায়গায় ঐক্যবদ্ধভাবে যদি বলেন যে না, ঐ পর্যন্ত; আমরা আর মানব না। এ যদি অবস্থা হয় সরকারের হাতটা তাহলে একটু শক্ত হয়। কারণ প্রশাসন দিয়ে এ জিনিস করা, এটা আপনারাও জানেন, আমরাও জানি, এটা রাজনীতির কথা নয়, শুধু প্রশাসনকে দিয়ে মারাত্মক বিপদকে ঠেকানো যায় না, সেখানে যদি আপনারাও এগিয়ে আসেন, কারণ এখন এই কলকাতা শহরে বিপদ বাড়ছে, এ বিষয়ে সন্দেহ নেই, তারা বেপরোয়া ভাবে এই আইন ভেঙে এই কাজ করছে। যদি আমরা একসঙ্গে এখানে দাঁড়াতে পারি তাহলে আটকাতে পারব। গঙ্গা অ্যাকশন প্ল্যানের উপর দেবপ্রসাদ সরকার মহাশয় বলেছেন—কেন্দ্রীয় সরকার কি বলেছিলেন, কিন্তু এর পরে আমি কি বলছি সেটা শুনলে পারতেন। আমি ওনাকে জিজ্ঞাসা করেছিলাম কে আপনাকে এই তথ্য দিল—গঙ্গা অ্যাকশন প্ল্যানে কিছু হয়নি। পশ্চিমবাংলা, বিহার উত্তরপ্রদেশ থেকে এগিয়ে আছে; আপনি তথ্যগুলি জেনে নিতে পারতেন। তারপরে আমরা চিঠি লিখেছি এবং পরে বলেছি ১১০ টি স্কীম আমরা করেছি, তার মধ্যে কমপ্লিট বা শেষ হয়ে গেছে আমাদের ৪০ টি। ৭৫ কোটি টাকা ইতিমধ্যে আমরা খরচ করেছি। এগুলির জন্য আপনাদের জানা উচিত যে আমরা ১০টি ক্রিমেটোরিয়া করেছি, আপনারা সেটাকে বৈদ্যুতিক চুল্লি বলেন। লো কস্ট স্যানিটেশন যেগুলির কথা হয়েছিল, সেগুলি আমরা ২২ হাজার শেষ করেছি। এগুলি আপনারা একটু দেখে নেবেন। আমি বলছি না যে বিরাট কিছু একটা হয়েছে, অর্দ্ধেক জায়গায় কাজ এগিয়েছে, অর্দ্ধেক জায়গায় কাজ হয়নি। কিন্তু আমাদের প্রোগ্রেস এবং যা টাকা এসেছে ও খরচ হয়েছে এবিচারে আমরা এখনও বিহার, উত্তরপ্রদেশ থেকে এগিয়ে।

[7-20—7-36 P.M.]

আমি আর সময় বেশি নিতে চাই না। শুধু বস্তি ইমপ্রুভমেন্ট-এর ব্যাপারে আমি কিছু বলব। বস্তি ইমপ্রুভমেন্টের ব্যাপারে ওনারা আমাদের কিছু শুনিয়েছেন। ওনারা আমাদের বামপন্থী সরকারকে একটু ভাবতে বললেন। আমরা বামপন্থীরা ভেবে দেখে কলকাতা শহরে বস্তি উন্নয়নের কর্মসূচি নিয়েছি, এই বস্তি উন্নয়নের কর্মসূচিই হচ্ছে সবচেয়ে গুরুত্বপূর্ণ জায়গায়। আপনারা যখন এইসব কথা বলছেন, তখন আপনাদের বোঝা উচিত ও আপনাদের চিন্তা করে দেখা উচিত, ভারতবর্ষের বাইরে মহানগরীতে আপনি দেখবেন না এরকম কাজ হয়েছে—আমি কাউকে ছোট করছি না—আপনি বোম্বে যান, আপনি মাদ্রাজ ব্যাঙ্গালোর যান, আরও অনেক শহর আছে। তবে এখন অনেক শহর এই ব্যাপারে এগিয়ে এসেছে। কলকাতা শহর নিয়ে অতীতে আমাদের একটা নীতি ছিল। ভারতবর্ষের কিছু রাজনৈতিক নেতারা মনে করেন, যে এই ধরনের মহানগরী থেকে বস্তিকে বার করে দেওয়া উচিত, নইলে এই মহানগরীগুলি বাঁচবে না। তারা মনে করেন এদের নিয়ে অন্য একটা শহর তৈরি করা দরকার। আমরা এও দেখেছি এদের নিয়ে জরুরি অবস্থার সময় কি মারাত্মক কান্ড হয়েছিল। এখানে আমি দেখছি, আপনারা ছাঁটাই প্রস্তাবে বলেছেন রি-হাউসিং স্কীম আমরা করছি না কেন। এই রি-হাউসিং স্কীম আপনাদের সময় বাতিল হয়ে গিয়েছিল। বিধানবাবুর আমলে কলকাতা শহরে রি-হাউসিং স্কীম তৈরি হয়েছিল। যে পন্ডিতরা এই স্কীম তৈরি করেছিল তারা এই বস্তির মানুষের জীবন, বাস্তবতা, আর্থ-সামাজিক সমস্যা ভেবে দেখেননি। আর্থিক ও সামাজিক জীবনে খাপ না খেলে ঐ রি-হাউসিং স্কীম তারা বিক্রি করে দিয়ে অন্য জায়গায় চলে যান। এটা আমাদের বাস্তব অভিজ্ঞতা। কংগ্রেস আমলে সি.এম.ডি.এ. একটা এক্সপার্ট কমিটি হয়েছিল, তারা বলেছিল রি-হাউসিং স্কীম এই কনসেপ্ট টা পাল্টাতে হবে। অর্থনৈতিকভাবে তাদের জীবন থেকে বেকারি ও দারিদ্র দূর করতে হবে। তারা ছোট ছোট কুটির শিল্প করুক, ক্ষুদ্রশিল্প করুক, ঘরে বসে ঝুড়ি তৈরি করুক, চামড়ার ব্যাগ তৈরি করুক, এইগুলি করতে না পারলে রি-হাউসিং স্কীম হবে না। আমরা সেদিকেই নজর দিয়েছি, আমরা তাঁদের আর্থ-সামাজিক জীবনে যতটা উন্নতি করা যায় ততটা করবার চেষ্টা করছি, পাশাপাশি চেষ্টা করছি তাদের নূন্যতম ব্যবস্থাটা যাতে করা যায়। নূন্যতম ব্যবস্থাটা কি? তাদের রাস্তাঘাট করে দিতে হবে, পানীয় জল করে দিতে হবে, ড্রেনেজ সিস্টেম করে দিতে হবে, আলোর ব্যবস্থা করে দিতে হবে। এই ন্যূনতম চারটি ব্যবস্থা আমরা কলকাতা শহরে করেছি এই দাবি করতে পারি। আমরা দাবি করতে পারি, ভারতবর্ষের যে কোনও জায়গার বস্তির থেকে, আমাদের বস্তির মানুষেরা অনেক উন্নত। কলকাতা শহরের বস্তির মানুষ মানুষের মতো বাঁচার চেষ্টা করছেন। এবং তার জন্য কলকাতা কর্পোরেশন ও সি.এম.ডি.এ. চেষ্টা করছে। কিন্তু প্রবলেম হচ্ছে যা তৈরি করছি সেসব রক্ষা করার টাকা নেই। বস্তি সম্বন্ধে অনেক তথ্য আমার কাছে আছে, কত রাস্তা তৈরি করেছি, কত আলো লাগিয়েছি বস্তির মধ্যে, কত পানীয় জলের ব্যবস্থা করেছি বস্তির মধ্যে এইসব তথ্য আছে।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** নবম অর্থ কমিশনে ২৪ কোটি টাকা দেওয়া হয়েছিল বস্তি উন্নয়নের জন্য। তা দিয়ে আপনারা বাস কিনেছেন।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমি আর বক্তব্য দীর্ঘ করব না। তাদের আর্থ সামাজিক জীবনটা তৈরি না করে, যে মানুষ খেতে পায় না, তাঁদেরকে আপনার মতো ফ্ল্যাটে ঢুকিয়ে দিয়ে লাভ নেই। আগে তাদের খাওয়ার ব্যবস্থা করতে হবে, কাজের ব্যবস্থা করতে হবে, সম্মান নিয়ে তাদের বাঁচাতে হবে। তাদের পানীয় জল খেতে দিতে হবে, তারপর তাকে আপনার মতো সুন্দর ফ্ল্যাটে পাঠাব। আমাদের এখানে আরও দুটি প্রসঙ্গ এসেছে। জয়ন্তবাবু স্মরণ করিয়ে দিয়েছে এই মহানগরীকে ন্যাশনাল সিটি করার ব্যাপারে কুরিয়া কমিশনের রিপোর্টের ব্যাপারে। সরকার পাল্টে গেলেও দাবি কখনও পাল্টে যায় না। নতুন সরকার আসার পর আমি মন্ত্রীকে তক্ষুণি চিঠি লিখে জানাই। আমি ওনাকে বলি, আপনি মাদ্রাজ শহরের লোক এটা আপনার বোঝা উচিত। এরপর আমি মন্ত্রীর সঙ্গে দেখাও করি। মন্ত্রীর সঙ্গে দেখা করে বলি ঐ কুরিয়া কমিশন আমি জানি না, এখন আমাকে বলবেন যে হ্যাঁ মেনে নিলাম, এই টাকা দিলাম এভাবে হয় না। আমি জানি আপনাদের একটা কাঠামোর মধ্যে কাজ করতে হচ্ছে, আপনাদের নতুন পরিকল্পনা নতুন নীতির কথা আপনি ভাবুন কিন্তু এই যে মহানগরীর যে কল্পনা এই বক্তব্য সঠিক কিনা? কুরিয়া কমিশন কি রাজনৈতিক মত দিয়েছেন? দিল্লি শহরের সঙ্গে কারোর প্রতিযোগিতা নেই, দিল্লি আমাদের দিল্লি, সেখানে ফুলের বাগান কি হবে, ষ্টেডিয়াম কি হবে, বাসে কত ভরতুকি দিতে হবে এই সব সমস্যা নেই। কিন্তু আমাদের এখানে কোনও চিন্তা হবে না? কলকাতা না বাঁচলে কি পূর্বাঞ্চল বাঁচবে? মাদ্রাজ না বাঁচলেই কি দক্ষিণ ভারত বাঁচবে? সুতরাং এই মহানগরীর কথা আপনাকে ভাবতে হবে এবং এর সম্বন্ধে তাঁর সঙ্গে আমার আলোচনা হয়েছে। তাঁকে আমি কলকাতায় আমন্ত্রণ জানিয়েছি, আমরা নিশ্চয়ই একটা গুরুত্বপূর্ণ জায়গায় যেতে পারব। সুতরাং আমরা যে কথা বলেছি আশা করি আমাদের ভাষা তাঁরা বুঝতে পারবেন। আগের সরকার আমাদের ভাষা বুঝতে পারতেন না।. দ্বিতীয় যে কথা উঠেছে সেটা হচ্ছে নির্বাচন। নির্বাচন আপনারা করতেন না, আমরা করছি। নির্বাচন এবারে করতে গিয়ে আপনাদেরই কয়েকজন নেতা আমাকে বলেছেন—হঠাৎ দেখলাম মামলা হচ্ছে, তারপরে দেখলাম মামলা হচ্ছে না। আমরা চাই নির্বাচন, আমরা চাই জনগণের রায়। সুপ্রীয় বাবু বলছিলেন ওঁকে কে শিখিয়েছেন জানি না, অতীতে কংগ্রেস কি করেছেন সেটা বলছেন কিন্তু ১৩ বছরে আপনারা কি করেছেন এটা বলুন। ১৩ বছরে আমরা কি করেছি—আমরা তো মাঠে ময়দানের মানুষ চিনি, দেখছেন না, আপনারা কি ছিলেন কি হয়েছেন, আমরা কি ছিলাম কি হয়েছি, জনগণের রায় সেই কথাই বলে দেয়। আমি শুধু বলছি পশ্চিমবাংলায় শান্তিপূর্ণ নির্বাচন হবে। শান্তিপূর্ণ নির্বাচন হবে কি না সে ব্যাপারে সন্দেহ উদ্রেক করছেন আপনারাই। আপনারা শান্ত থাকলে শান্তিপূর্ণ নির্বাচন হবে। এছাড়া অশান্তির কোনও কারণ নেই। এই কয়েকটি কথা বলে আমার বক্তব্য শেষ করার আগে এই কথা বলব যে, কলকাতা মহানগরী সম্পর্কে আপনারা যে আলোচনা করেছেন, যে উদ্বেগ প্রকাশ করেছেন এবং উদ্বেগের বেশিরভাগ আমিও আপনাদের একজন

অংশীদার, কলকাতা শহরের সবুজকে রক্ষা করতে হবে, কলকাতা শহরের বহুতল অট্টালিকার বিপদকে রুখতে হবে, কলকাতা শহরে যে বে-আইনি বাড়ি তৈরি হচ্ছে তাকে রুখতে হবে এই সব কয়েকটি মৌলিক প্রশ্নে যদি আপনারা এই ৩০০ বছরে সরকারের সঙ্গে সহযোগিতা করেন তাহলে আমাদের কাজটা একটু সহজ হবে, এই কথা বলে আপনাদের ছাঁটাই প্রস্তাব গুলির বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**Demand No.26**

The motions of Apurbalal Majumdar and Shri Saugata Roy that the amount of the Demand be reduced by Rs.100/- were then put and lost.

The motion of Shri Buddhadeb Bhattacharjee that a sum of Rs.16,58,32,000 be granted for expenditure under Demand No.26, Major Head : "2070—Other Administrative Services (Fire Protection and Control)".

(This is inclusive of a total sum of Rs.4,14,58,000 already voted on account in March, 1990)—was then put and agreed to.

**Demand No. 37**

The motions of Shri Sultan Ahmed (5-7), excepting 1,2,3,4 and 8-12, were then put and lost.

The motion (cut motion No. 1) of Shri Saugata Roy that the amount of Demand be reduced to Re.1/- and the motions of Shri Apurbalal Majumder and Shri Satya Ranjan Bapuli (cut motion Nos.2, 3, and-4) that the amount of the Demand be reduced by Rs.100/ - were then put and a Division was taken with the following results :

**Noes**

Abdul Quiyom Molla, Shri

Adak, Shri Kashinath

Bagchi, Shri Surajit Swaran

Bagdi, Shri Lakhan

Bauri, Shri Gobinda

Bhattacharjee, Shri Buddhadeb

Biswas, Shri Benoy Krishna

Biswas, Shri Kumud Ranjan

Chakrabortty, Shri Umapati

Chakraborty, Shri Deb Narayan
Chatterjee, Shri Dhirendra Nath
Choudhury, Shri Subhendu
Chowdhury, Shri Bansa Gopal
Chowdhury, Shri Bikash
Das, Shri Bidyut
Doloi, Shri Siba Prasad
Ghosh, Shri Susanta
Hajra, Shri Sachindranath
Hira, Shri Sumanta Kumar
Jahangir Karim, Shri Sk.
Jana, Shri Haripada
Kisku, Shri Laksmi Ram
Lama, Shri Dawa
Maity, Shri Sukhendu
Majhi, Shri Raicharan
Maji, Shri Pannalal
Mandal, Shri Prabhanjan
Mandal, Shri Ganesh Chandra
Mondal, Shri Kshiti Ranjan
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Joykesh
Mukherjee, Shri Narayan
Mukhopadhyay, Dr. Ambarish
Naskar, Shri Sundar
Ray, Shri Narmada
Ray, Shri Subhas Chandra
Roy, Shri Banamali
Roy, Shri Hemanta
Roy, Shri Mrinal Kanti
Saha, Shri Kripa Sindhu

Sarkar, Shri Sunil

Sen, Shri Dhiren

Sen, Shri Sachin

Sen Gupta, Shrimati Kamal

Shish Mohammad, Shri

Singha Roy, Shri Jogendra Nath

Sinha, Shri Nirmal Kanti

Sinha, Shri Santosh Kumar

**Ayes**

Abdus Sattar, Shri

Bandyopadhyay, Shri Sudip

Bapuli, Shri Satya Ranjan

Basu, Shri Supriya

Gyan Singh Sohanpal, Shri

Majumdar, Shri Apurbalal

Roy, Shri Saugata

Samanta, Shri Tuhin

Sultan Ahmed, Shri

**Abstentions**

Purkait, Shri Prabodh

Sarkar, Shri Deba Prasad

The Ayes being 9 and Noes 49 the motion was lost.

The motions of Shri Deba Prasad Sarkar (cut motion Nos. 8-12) that the amount of Demand be reduced by Rs.100/- were then put and a Division was taken with the following results :

**Noes**

Abdul Quiyom Molla, Shri

Adak, Shri Kashinath

Bagchi, Shri Surajit Swaran

Bagdi, Shri Lakhan

Bauri, Shri Gobinda

Bhattacharjee, Shri Buddhadeb

Biswas, Shri Binoy Krishna
Biswas, Shri Kumud Ranjan
Chakrabortty, Shri Umapati
Chakraborty, Shri Deb Narayan
Chatterjee, Shri Dhirendra Nath
Choudhury, Shri Subhendu
Chowdhury, Shri Bansa Gopal
Chowdhury, Shri Bikash
Das, Shri Bidyut
Doloi, Shri Siba Prasad
Ghosh, Shri Susanta
Hajra, Shri Sachindranath
Hira, Shri Sumanta Kumar
Jahangir Karim, Shri Sk.
Jana, Shri Haripada
Kisku, Shri Laksmi Ram
Lama, Shri Dawa
Maity, Shri Sukhendu
Majhi, Shri Raicharan
Maji, Shri Pannalal
Mandal, Shri Prabhanjan
Mandal, Shri Ganesh Chandra
Mondal, Shri Kshiti Ranjan
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Joykesh
Mukherjee, Shri Narayan
Mukhopadhyay, Dr. Ambarish
Naskar, Shri Sundar
Ray, Shri Narmada
Ray, Shri Subhas Chandra
Roy, Shri Banamali

Roy, Shri Hemanta
Roy, Shri Mrinal Kanti
Saha, Shri Kripa Sindhu
Sarkar, Shri Sunil
Sen, Shri Dhiren
Sen, Shri Sachin
Sen Gupta, Shrimati Kamal
Shish Mohammad, Shri
Singha Roy, Shri Jogendra Nath
Sinha, Shri Nirmal Kanti
Sinha, Shri Santosh Kumar

**Abstentions :**

Abdus Sattar, Shri
Bandyopadhyay, Shri Sudip
Bapuli, Shri Satya Ranjan
Basu, Shri Supriya
Gyan Singh Sohanpal, Shri
Majumdar, Shri Apurbalal
Roy, Shri Saugata
Samanta, Shri Tuhin
Sultan Ahmed, Shri

**Ayes :**

Purkait, Shri Prabodh

Sarkar, Shri Deba Prasad

The Ayes being 2 and Noes 49

The motions were lost

The motion of Shri Buddhadeb Bhattacharjee that a sum of Rs.2,77,62,55,000 be granted for expenditure under Demand No.37, Major Heads : "2217—Urban Development, 4217—Capital Outlay on Urban Development and 6217—Loans for Urban Development" (This is inclusive of a total sum of Rs.69,40,64,000 already voted on account in March, 1990) was then put and agreed to.

**Demand No. 90**

The motions of Shri Apurbalal Majumder and Shri Sultan Ahmed (cut motion Nos.1 and 2) that the amount of Demand be reduced by Rs.100/- were then put and lost.

The motion of Shri Buddhadeb Bhattacharjee that a sum of Rs.1,26,81,05,000 be granted for expenditure under Demand No. 90, Major Head : "3604—Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Excluding Panchayati Raj)" (This is inclusive of a total sum of Rs.31,70,26,000 already voted on account in March, 1990), was then put and agreed to.

**Demand No. 81**

**Mr. Speaker :** There is only one cut motion to Demand No. 81. The cut motion is in order and taken as moved. Now I put the cut motion to vote.

The motion of Shri Apurbalal Majumder that the Amount of the Demand be reduced by Rs.100/- was then put and lost.

The motion of Shri Buddhadeb Bhattacharjee that a sum of Rs.29,90,00,000 be granted for expenditure under Demand No. 81, Major Head : "7075—Loans for Other Transport Services." (This is inclusive of a total sum of Rs.7,47,50,00 already voted on account in March, 1990), was then put and agreed to.

**Adjournment**

The House was then adjourned at 7.36 p.m. till 1.00 p.m. on Monday, the 30th April, 1990 at the Assembly House, Calcutta.

# Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Monday, the 30th April, 1990 at 1.00 p.m.

**P R E S E N T**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 8 Ministers, and 110 Members.

## Held over Starred Questions (to which oral answers were given)

**মুর্শিদাবাদে রঘুনাথগঞ্জ ১নং ও ২নং ব্লকে বনসৃজন প্রকল্পে ব্যয়িত অর্থ**

*৩১৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৮১৯।) **শ্রী হাবিবুর রহমান ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার রঘুনাথগঞ্জ ১নং ও ২নং ব্লকে ১৯৮৮-৮৯ ও ১৯৮৯-৯০ সালে বনসৃজন প্রকল্পে কত টাকা ব্যয় করা হয়েছে;

(খ) উক্ত প্রকল্পে ঐ বর্ষগুলিতে কোনও গ্রাম পঞ্চায়েতের মাধ্যমে কতগুলি বৃক্ষ রোপণ করা হয়েছিল; এবং

(গ) তন্মধ্যে এখন কতগুলি বৃক্ষ জীবিত ও সতেজ আছে?

[1-00 – 1-10 P.M.]

**শ্রী অম্বরীশ মুখোপাধ্যায় ঃ**

(ক) রঘুনাথগঞ্জ ১নং ব্লক ঃ-

১৯৮৮-৮৯ ঃ পূর্ববর্তী বনসৃজনের রক্ষণাবেক্ষণ বাবদ ব্যয় — ৭০,৬৯৮ টাকা

১৯৮৯-৯০ ঃ পূর্ববর্তী বনসৃজনের রক্ষণাবেক্ষণ বাবদ ব্যয় — ৪৬,২৯৬ টাকা

এবং

১৯৯০-৯১ ঃ সালের বনসৃজনের জন্য প্রারম্ভিক কাজ বাবদ ব্যয় — ১২,৬০০ টাকা

মোট ১,২৯,৫৯৪ টাকা

রঘুনাথগঞ্জ ২ নং ব্লকে উক্ত বর্ষগুলিতে কোনও কাজ ও খরচ হয়নি।

(খ) ১৯৮৮-৮৯ সালে কোনও চারা তৈরি বা বন্টন করা হয়নি।

১৯৮৯-৯০ সালে নিম্নলিখিত গ্রাম পঞ্চায়েতগুলিকে সরকার নির্ধারিত মূল্যে চারা গাছ

বিক্রয় করা হয়েছিল—

(১) রঘুনাথগঞ্জ ১নং পঞ্চায়েত সমিতির অন্তর্গত ঃ-

| | | |
|---|---|---|
| জামুরিয়া গ্রাম পঞ্চায়েত | — | ৯০০০ টি চারা |
| জুরুর গ্রাম পঞ্চায়েত | — | ৮০০০ টি চারা |
| কানপুর গ্রাম পঞ্চায়েত | — | ২৫০০ টি চারা |
| মিরজাপুর গ্রাম পঞ্চায়েত | — | ৭০০০ টি চারা |
| | মোট | ২৬,৫০০ টি চারা |

(২) রঘুনাথগঞ্জ ২নং পঞ্চায়েত সমিতির অন্তর্গত এলাকায় কোনও চারাগাছ তৈয়ারী ও বন্টন করা হয়নি।

(গ) ১৯৮৯-৯০ আর্থিক বছরে রোপিত গাছের নমুনা সমীক্ষা করার সময় এখনও হয়নি বলে এ সম্বন্ধে সঠিক তথ্য দেওয়া যাচ্ছে না।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের জবাব থেকে দুটি প্রশ্ন উঠে এসেছে এবং দুটিই সুস্পষ্ট নয়। এখন পর্যন্ত মোট ১ লক্ষ ২৯ হাজার টাকা খরচ হয়েছে বৃক্ষ রোপন এবং রক্ষণাবেক্ষণের জন্য। তার মধ্যে এক নম্বর ব্লকে ২৬ হাজার চারা গাছ বন্টন করা হয়েছে। আমি মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করতে পারি কি যে ২ নম্বর ব্লকে কি তাহলে বনসৃজনের কোনও কাজই হয়নি?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** না।

**শ্রী সৌগত রায় ঃ** দ্বিতীয় কথা হচ্ছে, মাননীয় মন্ত্রী মহাশয় বলতে পারছেন না, এই যে টাকা খরচ হোল কোনও বৃক্ষ জীবিত বা সতেজ আছে কিনা। কারণ আমার কাছে আছে যে রঘুনাথগঞ্জে চারা গাছ বন্টন করা হলেও সেগুলি গরু ছাগলে খেয়ে ফেলেছে, সতেজ নেই। মন্ত্রী মহাশয়ের কাছে কি এই রকম কোনও খবর নেই। এত টাকা খরচ হোল একটা ব্লকে কিন্তু তার ফল কি হোল?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** মাননীয় সদস্যর প্রশ্নটা আমি বুঝেছি। ব্যাপার হচ্ছে আমরা একটা সমীক্ষা করে খবর নিতে পারি এবং খবর নিয়ে জানাতে পারি। এক নম্বর ব্লকে যে টাকা খরচ করা হয়েছে দুই বছরে সেটা আগের যে বনসৃজন হয়েছে তার বাবদে খরচ হয়েছে। ১৯৯০-৯১ সালের জন্য প্রারম্ভিক কাজ আমরা শুরু করেছি। আমি উত্তরে সে কথা বলেছি। মাননীয় সদস্য হয়ত খেয়াল করেন নি। আমরা এখন পরিকল্পনা এমন ভাবে নিচ্ছি, আগে যেটা ব্লক ফেজওয়াইজ করা হত—যাতে যতটা বেশি পারি কভার করবো। তবে আপনার কাছে যদি এই রকম খবর থাকে যে গাছগুলি নেই, আপনি বলবেন, আমি ইনকোয়ারি করে জানিয়ে দিতে পারবো।

**শ্রী সৌগত রায় ঃ** আপনি এই প্রশ্ন আসার পর নিশ্চয়ই ডি. এফ. ও. কে টেলিগ্রাম করে জানতে পারতেন এই দপ্তর থেকে, ট্রাঙ্ককল করে ব্যাপারটা খবর নিতে পারতেন যে

রঘুনাথগঞ্জ সম্পর্কে এই রকম একটা প্রশ্ন এসেছে, আপনারা বলে দিন কী অবস্থায় রয়েছে। আমরা তো আশা করবো একটা কারেক্ট ইনফরমেশনের? কারণ আপনারা তো লোকাল ফরেস্ট অফিসার আছেন, তাদের কাছ থেকে কোনও ইনফরমেশন আপনি কিংবা আপনার দপ্তর আনার চেষ্টা করেছেন?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** কী ভাবে হয়, সেটা বলছি। গ্রাম পঞ্চায়েতকে চারা বিতরণ করা হলো। চারা রোপন এবং রক্ষনাবেক্ষন গ্রাম পঞ্চায়েত করে। তারা তত্ত্বধান করে। লাগাবার তিন চার বছর পরে আমরা সার্ভাইভ্যালের একটা রেট, এটা হিসাব করি। নমুনা সমীক্ষা করে দেখা গেছে মোটামুটি মুর্শিদাবাদে গাছের সার্ভাইভ্যাল রেট হচ্ছে ৫৫.৬৮। এর আগে ওয়াল্ড ব্যাঙ্ক একটা সমীক্ষা করে ছিল তাতে দেখা গেছে তামিলনাড়ু ফাস্ট হয়েছে, তাদের সার্ভাইভ্যাল রেট হচ্ছে ৭০ শতাংশ। আমরা ৬৯.৬৫। এটাই হচ্ছে আমাদের সারা ভারতবর্ষের সার্ভাইভ্যাল রেট। তবে আমরা গ্রাম পঞ্চায়েতকে ডাইরেক্টলি কোনও চার্জ করতে চাই না। কারণ এটা একটা বিকেন্দ্রীকরণের প্রশ্ন। কারণ তারা দেখাশুনা করছেন। আপনি যদি নোটিশ দেন তাহলে আমি পার্টিকুলারলি ঐ জায়গার ব্যাপারে স্পেশালি ইনফরমেশন নিয়ে জানবো।

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** আমার ডায়মণ্ড হারবার এলাকায় দেখা গেছে সোশ্যাল ফরেস্টিতে ক্যাজুয়্যাল কর্মীরা কাজ করছে, তাদের স্থায়ী করণের ব্যাপারে কোন সিদ্ধান্ত গ্রহণ করছেন কী?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** এটাকে একটু বিগার পারস্পেকটিভে চিন্তা করতে হবে। এই ধরণের ক্যাজুয়্যাল কর্মী দুই শ্রেণীর আছে, একটা আছে পেরিল নেচার অব ওয়ার্ক, আর একটা হচ্ছে সিজন্যাল। বন সৃজনের ব্যাপারে সারা পৃথিবীতে একটা চিন্তা ভাবনা হচ্ছে, এই ব্যাপারে একটা প্রায়রিটি দেওয়া হয়েছে, ইন্টার ন্যাশন্যাল গ্রুপ এই ব্যাপারে চিন্তা ভাবনা করছে। তবে ক্যাজুয়্যাল কর্মীদের স্থায়ী করনের ব্যাপারে যদি এম্পলয়মেন্ট এক্সচেঞ্জ থেকে নাম আসে তাহলে যদি স্থায়ী পদ থাকে সেটা আমরা চিন্তা ভাবনা করে দেখি। বন সৃজনের জন্য তিন রকমের কর্মী নিযুক্ত করা হয়। একদল হচ্ছে সিজন্যাল, কিছু ডেলি ওয়েজেজ, কিছু কর্মীকে কনটিনজেন্সি থেকে টাকা দেওয়া হয়ে থাকে। ভবিষ্যতে যখন বন সৃজনের ব্যাপারে প্রায়রিটি পাবে, তখন বিষয়টা চিন্তা ভাবনা করা যাবে। কারণ ভারতবর্ষ দরিদ্র দেশ, এই দেশে অভাব আছে, অসুবিধা আছে। সুতরাং বড় ভাবে যখন চিন্তা ভাবনা করা হবে তখন স্থায়ীকরনের ব্যাপারটা চিন্তা ভাবনা করা হবে। এই মুহূর্তে কিছু বলতে পারছি না। কারণ ইট ইজ টু আর্লি টু ম্যাচিয়োর।

## *330 (Held over)

### উদ্বৃত্ত জমির বন্টন

*৩৩৯। (অনুমোদিত প্রশ্ন নং *১০০৩।) **শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** ভূমি ও ভূমি সংস্কার বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৯-৯০ সালের ডিসেম্বর পর্যন্ত পশ্চিমবঙ্গের উদ্বৃত্ত জমি বন্টনের পরিমাণ কত (জেলাভিত্তিক);

(খ) উপকৃতের সংখ্যা কত (জেলাভিত্তিক); এবং

(গ) এ সম্পর্কে অন্যান্য রাজ্যের তুলনায় পশ্চিমবঙ্গের স্থান কোথায় এইরূপ তথ্য থাকিলে জানাইবেন কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ**

(ক), (খ) এতৎসহ একটি বিবরণ দেওয়া হইল।

(গ) পশ্চিমবঙ্গের স্থান প্রথম।

Statement referred to in reply to ka and kha of Starred Question No *339 (Admitted Starred Question No *1003)

| District | Area if land distributed (area in acre) | Number of beneficiaries |
|---|---|---|
| 24 Parganas(S) | 54,847.96 | 1,08,132 |
| 24 Parganas(N) | 17,138.81 | 62,580 |
| Howrah | 2,954.83 | 16,333 |
| Nadia | 15,025.64 | 57,282 |
| Murshidabad | 34,115.40 | 1,06,846 |
| Burdwan | 50,707.10 | 1,42,948 |
| Birbhum | 30,986.06 | 82,827 |
| Bankura | 50,783.25 | 98,031 |
| Midnapore | 2,04,401.54 | 5,14,818 |
| Hooghly | 10,763.90 | 47,898 |
| Purulia | 60,609.02 | 77,317 |
| Malda | 63,440.24 | 1,20,332 |
| West Dinajpur | 1,03,313.59 | 1,87,386 |
| Cooch Behar | 50,887.15 | 92,361 |
| Jalpaiguri | 1,02,026.31 | 96,838 |
| Darjeeling | 27,229.20 | 40,016 |
| **Total** | **8,79,225.00** | **18,51,945** |

[1-10 – 1-20 P.M.]

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় 'খ' প্রশ্নের উত্তরে বললেন যে, আনুমানিক ১৮ লক্ষ মানুষ উপকৃত হয়েছেন। এঁদের মধ্যে তফসিলি ও আদিবাসী সম্প্রদায়ের মানুষ কত

পারসেন্ট এবং কোর্টের ইঞ্জাংসনের জন্য কি পরিমান জমি বন্টন করা যাচ্ছে না?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** কোর্টের ইঞ্জাংসনের জন্য প্রায় ১ লক্ষ ৮১ হাজার একর জমি বিলি করা যাচ্ছে না।

**ডাঃ মানস ভূইঞ্যাঁ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, ১৯৮৯-৯০ সাল পর্যন্ত ৮,৭৯,২২৫.০০ একর উদ্বৃত্ত জমি বন্টন করা হয়েছে। এই প্রসঙ্গে আমি জানতে চাইছি যে, ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত পাঁচ বছরে কত জমি উদ্বৃত্ত ঘোষিত হয়েছিল এবং বিলি করা হয়েছিল?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** নির্দিষ্ট পাঁচ বছরের জন্য নোটিশ চাই। তবুও আসলে মাননীয় সদস্য যেটা জানতে চাইছেন সেটা আমি বলছি এবং আগেও বহুবার বলেছি। আবার রিপিট করছি। ১৯৭৭ সালের জুন মাসে যখন আমরা দায়িত্ব গ্রহণ করি তখন পর্যন্ত বিলি হয়েছিল ৬ লক্ষ ১৪ হাজার একর জমি। সেটা বাদ দিলে পরবর্তীকালে ২ লক্ষ ৬৫ হাজার একরের মতো বিলি হয়েছে। কিন্তু এখানে একটা কথা বলার আছে, ১৯৬৭ সালে প্রথম যুক্তফ্রন্ট সরকার হওয়ার আগে পর্যন্ত এক ছটাক জমিও বিলি করা হয় নি। ১৩ মাস এবং ২২ মাসের দুটো যুক্তফ্রন্ট সরকারের আমলেই ৬ লক্ষ একর জমি বন্টন করা হয়েছিল, কিন্তু তখন পাট্টা বন্টন করা হয় নি। তারপর ১৯৭০ সালের ১৬ই মার্চ গভীর রাত্রে দ্বিতীয় যুক্তফ্রন্ট সরকারের পতনের পর সেই জমি গুলি কেড়ে নেবার আপ্রাণ চেষ্টা হয়েছিল। যখন তা আর সম্ভব হ'ল না তখন ১৯৭২ সালের ২রা অক্টোবর গান্ধীজীর জন্ম দিনে বন্টনের জন্য ঐসব হয়েছিল। হরেকৃষ্ণ কোঙারের আমলে ঐ জমি উদ্ধার করে বিলি করা না হলে, কিছুই হ'ত না।

**শ্রী সৌগত রায় ঃ** আপনার সততা এবং স্পষ্ট উত্তরের জন্য আপনাকে ধন্যবাদ, আপনি ঠিকই করেছেন। ১৯৭২-৭৭ ঐ পিরিওডে প্রায় সাড়ে ৬ লক্ষ একর জমি পাট্টা বিলি করা হয়েছিল—আমি সেটা জানতে চাইছি না, আমি জিজ্ঞাসা করতে পারি কি—সাম্প্রতিক নতুন যে ভূমি সংস্কার অ্যামেণ্ডমেন্ট হয়েছে এবং প্রেসিডেন্ট-এর অ্যাসেন্ট হয়েছে তাতে এখন উদ্বৃত জমি বের করে কাজ পুরো শুরু হয়নি। আপনার অ্যাসেসমেন্ট অনুযায়ী কত জমি উদ্বৃত্ত হবে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** আপনি আইন-কানুনের ব্যাপারটা নিশ্চয়ই জানেন। এইসব করতে গেলে পর প্রথমে কতকগুলি রিটার্ণ দিতে হয়। রিটার্ণ আমরা দিয়েছি, প্রসেস হচ্ছে। এইসব দেওয়ার পর আমরা আর দেব না, এরপর অর্ডার দিচ্ছি, সুয়োমটো আরম্ভ করবো, তারপর জিনিসটা বুঝতে পারবো। এই ব্যাপার নিয়ে বহুবার আলোচনা করেছি, জিনিসটা বোঝা দরকার। যে জিনিস যখনকার, তখন করতে পারলে যা হয়, অনেক বছর পরে সেই জিনিস চেষ্টা করলে ততখানি হয় না। আমরা তো দেখেছি, ১৯৫৩ সালে এস্টেট অ্যাকুইজিশন অ্যাক্ট হল এবং ১৯৫৫ সালে সেটা পাশ হল। কালটিভেশন ওনার যারা তাদের সংখ্যা হল ১৬ লক্ষেরও কম অর্থাৎ ১৫ লক্ষ ৭০-৮০ হাজারের কাছা-কাছি। লেটেস্ট যে সাম্পেল পাওয়া যাচ্ছে তাতে উদ্বৃত্ত জমির সংখ্যা হয়ে গেছে ৫৮ লক্ষ। এত বছর বাদে, প্রায় ৩৫ বছর হতে চললো এই ৩৫ বছরে প্রাকটিক্যালি একটা জেনারেশন হয়ে গেছে, বাবা মারা

গেল, তার ছেলেরা এল, সুতরাং প্রবলেম আছে। তারপর মামলা-মোকদ্দমা আছে, কোর্ট আছে, এইসব জিনিস আছে। তাহলেও আপ্রাণ চেষ্টা করা হচ্ছে, কিছু করা হয়েছে, সেগুলি এখনও পর্যন্ত পাইনি, সংগ্রহ করে নিশ্চয়ই বলবো।

**শ্রী জয়কেশ মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে জমি বিলি করেছেন সেই জমি কোর্ট আটক করে রেখে দিচ্ছে। আমার কথা হচ্ছে, তফসিলি জাতি ও উপজাতিদের মধ্যে কি পরিমান জমি বিলি করা হয়েছে, যদি সংখ্যায় বলতে পারেন ভাল তা নাহলে পারসেনটেজ-এ বললেও বলতে পারেন?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** এটা নিয়ে অনেকবার বলেছি এবং আমার বাজেট বক্তৃতায় লেখা আছে। অফ্-হ্যাণ্ড সংখ্যাটা বলতে পারব না, তবে মোটামুটি পশ্চিমবাংলায় সিডিউল কাস্টস অ্যাণ্ড সিডিউল ট্রাইবস এই দুটো মিলিয়ে অর্থাৎ ২৬ আর ৬, মোট ৩২, এদের মধ্যে ৫৭ পারসেন্ট বিলি করা হয়েছে।

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** প্রথম এবং দ্বিতীয় যুক্তফ্রন্টের সময়—আমরা আপত্তি জানিয়েছিলাম—১০ টাকা খাজনা দিয়ে ১ একর জমি চাষ করতো। ১৯৭২ সালে আমরা চিরস্থায়ী বন্দোবস্তের ব্যবস্থা করি ২ লক্ষের বেশি। আপনাদের সময়ে এই কয়েক বছরে কত রায়তী পাট্টা পেয়েছেন?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** টাইটেল ডিড আপনাদের আমলেও পায়নি। তাড়াহুড়ো করে ২ অক্টোবর তারিখে করতে গিয়ে ম্যাকসিমাম অসুবিধার মধ্যে পড়তে হয়েছে। এমনও হয়েছে কত জমি পাট্টা হয়ে গেছে, সেগুলি ক্লিয়ার করতে হচ্ছে। পাট্টা অ্যানালমেন্টের যে আইন সেটা কত কঠিন তা আপনি জানেন। এগুলি প্রায় অধিকাংশ আমরা আসবার পর থেকে দেওয়া হচ্ছে, পুরানো কিছু গোলমাল আছে, ডিসপিউট আছে, এগুলি একটু দেরী হবে, বাকি যেগুলি বন্টন হয়েছে সেগুলি ডিউলি পাট্টা পেয়েছেন, বহু জায়গায় মিটিং করে পাট্টা বিলি করা হয়েছে, খবরের কাগজে নিশ্চয়ই এইসব দেখেছেন।

### লাউড স্পিকার ব্যবহার নিয়ন্ত্রণ ব্যবস্থা

*৩৪০। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৩।) **শ্রী অমিয় পাত্র ঃ** পরিবেশ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) যত্রতত্র 'লাউড স্পিকার' ব্যবহার নিয়ন্ত্রণের জন্য কোনও সরকারি নিয়ম আছে কিনা;

(খ) থাকলে, তা কিরূপ; এবং

(গ) গত এক বছরে উক্ত বিধি ভঙ্গের জন্য কতগুলি ক্ষেত্রে কিরূপ ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ**

আছে।

কলিকাতা এবং সন্নিহিত এলাকার জন্য কলিকাতা পুলিশ অ্যাক্ট ১৮৬৬ এর ৪৩ ডি

ধারায় এবং কলিকাতা সুবারবান পুলিশ অ্যাক্ট ১৮৬৬ এর ১৭ ডি ধারায় লাউড স্পিকার। মাইক্রোফোন ব্যবহার ও নিয়ন্ত্রনের বিধি নিষেদ আছে।

রাজ্যের অন্যান্য জেলাগুলিতে লাউড স্পিকারের ব্যবহার ও নিয়ন্ত্রনের জন্য পুলিশ অ্যাক্ট ১৮৬১ এর ৩৪ এ ধারা অনুসারে ব্যবস্থা নেওয়া হয়ে থাকে।

কলিকাতা ও সন্নিহিত অঞ্চলে ১৯৮৯ সালে এই বিধি ভঙ্গের জন্য ৪৪টি মামলায় ৪১ জনকে অভিযুক্ত করা হয়েছে এবং ৬৪টি লাউড স্পিকার মাইক্রোফোন ইত্যাদি বাজেয়াপ্ত করা হয়েছে। এই তথ্য শুধু কলিকাতা পুলিশের অন্তর্ভূক্ত এলাকার জন্য পাওয়া গিয়েছে।

[1-20 – 1-30 P.M.]

**শ্রী পার্থ দে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন—নূতন পরিবেশ দপ্তর হওয়ার পর এটাকে আর একটু আধুনিকীকরণের কোনও পরিকল্পনা পরিবেশ দপ্তরের তরফ থেকে আছে কিনা?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** আপনাদের নয়েজ অনুযায়ী একটা মিনস তৈরি করার ব্যাপারে একটু আটকে ছিলাম। সেন্ট্রাল পলুসন কন্ট্রোল বোর্ড আমাদের সঙ্গে পরামর্শ করে সারা ভারতবর্ষের ডিসিবল ঠিক করে দিয়েছেন। ম্যাকসিমাম কত ডিসিবল হবে, যেমন ধরুন ইন্ডাস্ট্রিয়াল এরিয়া ডে-টাইম ৭৫, নাইট টাইম ৭০ ডিসিবল। কমারশিয়াল এরিয়া ৬৫/৫৫, রেসিডেনসিয়াল এরিয়া ৫৫ঃ৪৫ সাইলেন্স জোন ৫০ঃ৪০। এখন এনাভায়ার্ণমেন্ট প্রোটেকসন অ্যাক্টে তাদের অ্যামেণ্ডমেন্টে ব্যাপারটা অত্যন্ত জটিল করে দেওয়া হয়েছে। রুলস জারি হয়েছে, এনভায়ার্ণমেন্ট প্রোটেকসন অ্যাক্টে যে রুল জারি হয়েছে, তাতে আমরা এটাকে আমাদের সাইলেন্স জোনে বিভিন্ন ইণ্ডাস্ট্রিয়াল, কমারশিয়াল, রেসিডেনসিয়াল জোনে ভাগ করে এটা আমরা চালু করব। এ ব্যাপারে প্রাথমিক তথ্য সংগ্রহ করছি, এবং তার সঙ্গে যুগপত এটাও চালিয়ে যাচ্ছি।

**শ্রী পার্থ দে ঃ** আমি আর একটি প্রশ্ন করছি। মাইক্রোফোন নিয়ে যাঁরা ব্যবসা করেন ভাড়া দেন, মাইক্রোফোন নিয়ে যাঁরা লার্জ স্কেলে ব্যবসা করেন ওনাদের এই ব্যবসার লাইসেন্সের ব্যাপারে এ ধরণের কোনও বিধি নিষেদ যুক্ত করার পরিকল্পনা আছে কিনা সে ধরণের কোনও রকম চিন্তা ভাবনা করছেন কিনা?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** মাননীয় সদস্যর প্রশ্নটি আমরা গুরুত্বের সঙ্গে বিবেচনা করছি। আমরা মনে করছি ম্যানুফ্যাকচারিং স্টেজে যদি কিছু করা যায় তাহলে হতে পারে। তবে লাইডস্পিকারের ব্যাপারটা একটু জটিল হবে। হর্ণের ব্যাপার আলোচনা করতে শুরু করেছি। এয়ার হর্ণ অত্যন্ত ক্ষতিকর। ডাঃ আবীরলাল মুখোপাধ্যায় বলেছেন অন্যান্য কাগজে দেখা গেছে। ম্যানুফ্যাকচারিং স্টেজে এটা করা যায়। এই সম্পর্কে আলোচনা করে এফেক্টিভ কন্ট্রোল, পুলিশ অ্যাক্ট আমরা নিয়েছি, দিল্লির সঙ্গে আমাদের এ নিয়ে এবং মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গে কথা বার্তা চলছে। আমরা শুরু করেছি, এগিয়ে নিয়ে যাবার চেষ্টা করছি। নোটিফিকেসন হয়েছে, আপনাদের এই প্রস্তাব আমাদের কাছে গুরুত্বের সঙ্গে বিবেচিত হবে।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—এনভায়ার্ণমেন্ট কন্ট্রোল নিয়ে যি রিসার্চ চলছে এবং এই নিয়ে অনেক রকম বন্দোবস্ত হচ্ছে আমার একটি ছোট্ট প্রশ্ন সেটা হচ্ছে মাননীয় পার্থ দে মহাশয়ের প্রশ্নের সঙ্গে সংযুক্ত করে বলছি, এটাকে নূতন করে চিন্তা ভাবনা করার জন্য এর উপরে যিনি বসে আছেন আপনার অ্যাডমিনিষ্ট্রেটের সবচেয়ে উপরে যিনি রয়েছেন তাঁর কি কোনও স্পেশাল কোয়ালিফিকেশন আছে? এনভায়ার্ণমেন্ট কন্ট্রোল সম্বন্ধে যিনি ডাইরেক্টার তিনি কি কোনও স্পেশাল ম্যান, কোনও স্পেশাল এ্যাকাডেমিক কোয়ালিফিকেশন বা স্পেশাল ট্রেণিং আছে, যাতে তিনি এনভায়ার্ণমেন্ট এবং এয়ার হর্ণ কন্ট্রোল করতে পারেন? এয়ার হর্ণ বন্ধ করতে পারেন নি। প্রকাশ্য রাস্তায় এয়ার হর্ণের দাপটে মানুষের প্রাণ ওষ্ঠাগত হয়ে যাচ্ছে। এর থেকেই মানুষ বুঝতে পারছে যে, এই ডিপার্টমেন্ট কিভাবে চলছে।

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** সারা বিশ্বব্যাপী এই নিয়ে চিন্তা-ভাবনা হচ্ছে বলে যা বললেন, এর মধ্যে দিয়েই উত্তর বেরিয়ে আসছে। ১৯৭২ সালে এই নিয়ে প্রথম চিন্তা-ভাবনা শুরু। ১৯৭২ সালের পর প্রথম আমরাই এরজন্য ডিপার্টমেন্ট করি। প্রথমে ঠিক করতে হবে যে, ডেসিবেলটা কি হবে, কতটা জোরে বাজবে। এই ডেসিবেল নিয়ে সারা বিশ্বব্যাপী উথাল-পাথাল হচ্ছে। খুব আস্তে বাজলে মানুষ শুনতে পাবে না, আবার জোরে বাজলেও অসুবিধা। মানুষকে কথা বলতেই হবে। কাজেই ধ্বনি থাকবেই। ধ্বনিবিহীন ভারতবর্ষ, ভারতের কোথায়ও ধ্বনি থাকবে না, এটা হতে পারে না। কতটা ধ্বনি হবে সেটা ডেসিবেলে হিসেব করা হয়। ডেসিবেলের হিসেবটা আমাদের কাছে ১৯৮৯ সালের শেষ ভাগে ২৬. ১২. ১৯৮৯ তারিখে এসেছে। তারপর নোটিফিকেশন হয়েছে। কাজেই আমরা মাত্র দুই মাসের মতো সময় পেয়েছি। এয়ার হর্ণের ব্যাপারে রুলস সংশোধন করবো মোটর ভিকলস অ্যাক্টয়ে এই প্রভিশন রেখেছি, কিন্তু শব্দের উর্দ্ধতন সীমাই নির্ধারিত হল না। এটা আইনসম্মতভাবে সেন্ট্রাল পলিউশন্ কন্ট্রোল বোর্ড ঠিক করে দেননি, এয়ার হর্ণের ক্ষেত্রে সেটা করে দিয়েছিলেন তাঁরা। এয়ার, ওয়াটার সম্বন্ধে এনভায়ার্ণমেন্ট প্রটেকশন অ্যাক্ট-য়ে ক্লিয়ার ছিল। প্রশ্ন হচ্ছে, বিশেষজ্ঞদের ব্যাপকতা যা বেড়েছে তাতে সারা বিশ্বের বিশেষজ্ঞরা এটা জানেন যে, এটা শুধুমাত্র ফিজিক্স, কেমিষ্ট্রি নয়, জিও-ফিজিক্স। আমাদের এখানেও তাঁরা আছেন। ডাইরেক্টর কাকে বলছেন জানি না, তবে এক্সপারটাইজ্ ডাইরেক্টর হিসাবে এখানে মেম্বার-সেক্রেটারি আছেন, সেক্রেটারি আছেন যিনি একজন আই.এ.এস. অফিসার। আর ডাইরেক্টর যিনি আছেন তিনি একজন সিভিল ইঞ্জিনিয়ার। এই নিয়ে পড়াশুনা করবার ব্যাপারে যাদবপুর ইউনিভার্সিটিতে একটি সেমিনার হয়েছিল যে, কিপড়ানো হবে। রাশিয়া থেকে বলা হল, এক্ষেত্রে কেমিস্ট্রি, ফিজিক্স, জিও-ফিজিক্স ইত্যাদি পড়তে হবে। কিন্তু ঐ ধরণের পড়াশুনা আমাদের এখানে হয় না। এক্ষেত্রে গবেষণা করে কেউ কেউ পি.এইচডি করেছেন এবং স্পেশালিস্ট হয়েছেন। ডাইরেক্টর বা মেম্বার-সেক্রেটারি যাই বলুন—তিনি একজন স্পেশালিস্ট। তবে সব ব্যাপারে স্পেশালিস্ট হবেন—এই ধরণের মানুষের সংখ্যা আমাদের এখানে অত্যন্ত কম। তাঁদের প্রতি শ্রদ্ধা জানিয়েই বলছি একথা যে, ঐ ধরণের একজন মানুষ, যিনি সবদিক দিয়ে এনভায়ার্ণমেন্ট হবেন, এখানে আছেন যদি বলি তাহলে হাফ দি ট্রুথ বলা হবে। কিন্তু বিশেষজ্ঞ অনেক আছেন এবং তাঁরা এক একজন এক এক কম্পার্টমেন্টে আছেন। এনভয়ার্ণমেন্ট সাবজেক্টটা অতি বড় সাবজেক্ট।

কাজেই এক্ষেত্রে এক্সপার্টইজের কথা আপনি যা ভাবছেন সে রকম পাওয়া কঠিন এটুকুই আমি বলছি। এখন ডেসিবেলটা কি হবে সেটা ঠিক করতে হবে। তবে সেটা আমি ভাবলেই তো হবে না। এই ডেসিবেল দিন ও রাতের জন্য ঠিক করা হয়েছে ইণ্ডাষ্ট্রিয়াল এরিয়াতে যথাক্রমে ৭৫ ও ৭০ ডেসিবেল, কর্মার্শিয়াল এরিয়াতে ৬৫ ও ৫৫ ডেসিবেল, রেসিডেনশিয়াল এরিয়াতে ৫৫ ও ৪৫ ডেসিবেল এবং সাইলেন্স জোনে ৫০ ও ৪০ ডেসিবেল। এটা হচ্ছে মিনিমাম ন্যাশনাল ষ্ট্যাণ্ডার্ড অ্যাকসেপটেড।

[1-30 – 1-40 P.M.]

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় শব্দ দূষণের ব্যাপারে বললেন যে কতকগুলি জোনে আপনি ভাগ করে দেবেন, সাইলেন্স জোনের একটা নোটিফিকেশন করার কথা ভাবছেন। সাইলেন্স জোনের মধ্যে হাসপাতাল এই সমস্ত জায়গা গুলি বোধ হয় পড়বে। আমার প্রশ্ন হচ্ছে অবিলম্বে এই ব্যাপারে ব্যবস্থা নেবেন কিনা। তাড়াতাড়ি অন্য কোনও জোন না করতে পারেন কিন্তু হাসপাতাল এরিয়ায় অবিলম্বে এই নোটিফিকেসশন করবেন কিনা যে এয়ার হর্ণ ব্যবহার করা যাবে না বা মাইক্রোফোন নিসিদ্ধ।

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** অবিলম্বে না হলেও অনতিবিলম্বে করবো। আপনি এখানে রেফার করেছেন এয়ার হর্ণ, এবং এই বন্ধ করার কথা বলেছেন। কিন্তু আই ক্যান নট ডু ইট। আমি যেটা বলতে চাই সেটা হচ্ছে ডাঃ আবিরলাল মুখার্জি এক্সটেনসিড ওয়ার্কের জন্য উনি একটা দিল্লির ইন্সসিটিউটে কাজ করেছিলেন, আমাদের কলিকাতায় বসে এটা সব চেয়ে বড় অথেনটিক। আমরা জোনে ভাগ করে দেব এবং সেটা নোটিফিকেশন করে দেব এবং আমরা এনফোর্স করার চেষ্টা করবো। কিন্তু এর জন্য অ্যারাইজাল দরকার। কারণ পূজো হবে, দিন-রাত মাইক চলবে। এখানে তো কিছু বলা যাচ্ছে না। সেই জন্য একটা প্রচার দরকার। মাইক বাজছে আমরা সব ভাংচুর করে দিলাম, এটা কি করা যাবে? সেই জন্য একটা অ্যারাউজাল দরকার। এবং সেটা সবাই মিলে করতে হবে। মাননীয় সদস্য যে প্রশ্ন করেছিলেন তার উত্তরে বলতে পারি অবিলম্বে না হলেও অনতিবিলম্বে এটা করার চেষ্টা করবো।

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে লাউড স্পিকার ব্যবহার করার জন্য সরকারের একটা পারমিসন নিতে হয় এবং এই ব্যাপারে সরকারি কিছু বিধি-নিষেধ আছে। লাউড স্পিকার বাজিয়ে যেমন নয়েজ পলিউসন হচ্ছে ঠিক তেমনি বিভিন্ন জায়গায় দেখা যায় হিন্দি চটুল গান বাজিয়ে পরিবেশ দূষণ করছে এই ব্যাপারে কোনও বিধি-নিষেধ আরোপ করা যায় কিনা এই ব্যাপারে আপনি কিছু ভাবছেন কি? যখন পারমিসন দেওয়া হয় তখন বাধা দেওয়া যায় কিনা যে এই ধরনের গান বাজিয়ে পরিবেশ দূষণ করা যাবে না?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** ব্যাপার হচ্ছে কালচারাল পলিউসনের কথা যদি বলেন তাহলে এই নিয়ে অনেক বিতর্ক আছে। এককালে তো রবীন্দ্র নাথের গান গাইতে দেওয়া হয় নি, কিশোর কুমারের গান গাইতে দেওয়া হয় নি। এক সময়ে রবীন্দ্র নাথের কথা, কথামালার কথা বলতে দেওয়া হয় নি। হিন্দি গানের মধ্যে সবই কি চটুল, সবই অপসংস্কৃতি?

মৌলানা আবুল কালাম আজাদ জেলের মধ্যে থেকে একটা হিন্দি গানের কথা বলে ছিলেন, গাইতে সেটা হ'ল "সারে জাঁহাঁসে আচ্ছা"। সব গান যদি অপসংস্কৃতি হয় তাহলে তো মুসকিল?

**শ্রী অশোক ঘোষ ঃ** আপনার ডিপার্টমেন্ট কি জানতে পারবে না যে কোন গানটা চটুল কোন গানটা ভাল?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** সেটা তো আই. এন্ড. সি. এ করবে।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এখানে বিরোধী দলের সদস্যরা পরিবেঁশ দূষণ করছে এই সম্পর্কে আপনি কোন ব্যবস্থা গ্রহণ করবেন কিনা?

**মিঃ স্পিকার ঃ** এটা তো ওনার এক্তিয়ারে নেই, এটা তো আমার এক্তিয়ারে।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যে জবাব দিয়েছেন তা থেকে যেটা বুঝতে পেরেছি, সবটা বোঝা যায় নি। যতটুকু বুঝেছি তিনি বলেছেন প্রতিটি এলাকার জন্য কয়েকটি জোনে ভাগ করে দিচ্ছেন এবং সেখানকার জন্য ডেসিবেল লেভেল ঠিক করে দিচ্ছেন এবং এটা শুধু লাউড স্পিকারের জন্য নয়, যেকোনও সাউণ্ডিং ইন্সট্রুমেন্ট, এয়ার হর্ণ এবং অন্যান্য সাউণ্ডিং ইন্সট্রুমেন্টের জন্য। আমি আপনার থেকে জানতে চাইছি সাউণ্ডের ব্যাপারে পলিউশন টেস্টের জন্য মটর ভেইকেলসে যন্ত্র বসিয়েছেন যাতে দেখা যায় কতটা এয়ার পলিউশন হচ্ছে? এখন পর্যন্ত এনভয়ার্ণমেন্ট ডিপার্টমেন্টে এই রকম কোনও যন্ত্র আছে যার দ্বারা পার্টিকুলার এয়ার হর্ণ, মাইক্রোফোন, লাউড স্পিকারে কতটা নয়েজ হচ্ছে সেটা মেজার করতে পারবেন? এই রকম কোনও যন্ত্র আপনি কিনেছেন কিনা এবং যদি কিনে থাকেন তাহলে কোন যন্ত্র কিনেছেন?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** আমার কাছে কটা যন্ত্র আছে তা হিসাব করতে বলতে পারবো, অ্যাট দ্য মোমেন্ট আমার কাছে রেকর্ড নেই, অফ্-হ্যাণ্ড আমি আপনাকে বলতে পারি না। আমরা যখন নোটিফিকেশন করে শব্দ মাপার ব্যবস্থা করেছি তখন আমাদের যে পরিকল্পনা গ্রহণ করা হয়েছে তা হিসাব করেই করা হয়েছে। সেটা অ্যাট দি মোমেন্ট আমার কাছে খাতায় নেই। সেজন্য আন্দাজে এখুনি বলাটা ঠিক হবে না।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** বে-আইনী মাইক্রোফোন বা লাউড স্পিকারের বিরুদ্ধে কলকাতায় কিছু ব্যবস্থা নিয়েছেন, কিছু মামলা মোকর্দ্দমা করেছেন বলে মাননীয় মন্ত্রী মহোদয় বললেন। কিন্তু গ্রামবাংলায় লাউড স্পিকার এবং মাইক্রোফোনের যথেচ্ছ ব্যবহার হচ্ছে। মাধ্যমিক বা উচ্চ মাধ্যমিক পরীক্ষা যখন চলে তখন এগুলির ব্যবহার সম্পূর্ণ নিষিদ্ধ করার কোনও ব্যবস্থা মাননীয় মন্ত্রী মহাশয় নেবেন কি?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** আমরা লক্ষ্য করেছি যে হাসপাতাল এলাকা সাইলেন্স জোন বলে লেখা ছিল, ওখানে হর্ণ পর্যন্ত বাজানো হতো না। বর্তমানে ধীরে ধীরে তা অপ্রচলিত হয়ে গেছে। আমরা আসার পর বিভিন্ন লেভেলে আমাদের যাঁরা আইনজ্ঞ আছেন সকলের সাথে আলোচনা করে একটা কম্প্রিহেনসিভ অ্যাপ্রোচের ব্যবস্থা নিয়েছি। এর সঙ্গে সঙ্গে সকলকে অ্যারাউজেন করতে হবে, আমাদের জনগণের সমর্থন করতে হবে। এই

ব্যাপারে আমরা পুরোপুরি নেমে পড়িনি, টেক-অফ স্টেজে নেই। পুলিশ অ্যাক্ট, এনভায়ার্ণমেন্ট প্রোটেকশান এ্যাক্ট যখন হবে তখন অন্তত আমাদের যে নির্দেশিকা আছে সেই অনুযায়ী আমরা কাজে নামবো। এটা এক-দেড় মাসের ব্যাপার, এর মধ্যে এটা হয়ে যাবে। তার মধ্যে জেলাগুলোও আছে। জেলাগুলোতেও আমরা এনভায়ার্ণমেন্ট প্রোটেকশন অ্যাক্ট কভার করবো। আমাদের দেখতে হবে যে, যেটা করবো তা যেন সকলের কাছে গ্রহণীয় হয়, এরজন্য আমাদের জনগনের সমর্থন পেতে হবে, তা না হলে কি করে করা যাবে? আমরা যখন আর কয়েকদিন পরেই পরিবেশ দিবস—পরিবেশ সপ্তাহ পালন করবো তখন আমরা করবো।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহোদয় পরিবেশ দূষণ প্রসঙ্গে বিরাট একটি রিপোর্ট তৈরি করেছিলেন—এটা সত্যি যে, আপনার সেই রিপোর্টে কেন্দ্রীয় মন্ত্রী মানেকা গান্ধী আপনাকে শংসাপত্র দিয়েছেন?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় :** আমরা কারও প্রশংসা বা নিন্দার উপরে চলি না, আমরা জনগণের বিশ্বাস এবং আস্থার উপরেই কাজ করি।

### ইন্টিগ্রেটেড সেট-আপ স্কীমের কাজ

***৩৪১।** (অনুমোদিত প্রশ্ন নং ***১৭০৯।**) **শ্রী সুভাষ নস্কর :** ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, জে এল আর ও এবং বি এল এণ্ড এল আর ওদের দ্বন্দ্বের ফলে ইন্টিগ্রেটেড সেট আপ স্কীমের কাজ ব্যহত হচ্ছে;

(খ) সত্য হলে ঐ দ্বন্দ্বের কারণ কি; এবং

(গ) এ ব্যাপারে কোনওরূপ মামলা মোকদ্দমা চলছে কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী :**

(ক) এরূপ কোনও দ্বন্দ সরকারের গোচরে নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) কিছু জে. এল. আর. ও সুসংহত ভূমি সংস্কার প্রশাসন প্রকল্পের তাঁদের চাকুরিগত স্বার্থ সম্পর্কিত কয়েকটি ব্যাপারে হাইকোর্টে মামলা রুজু করেছেন। ঐ মামলা বিচারাধীন আছে।

[1-40 – 1-50 P.M.]

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে দ্বন্দ কিছু নেই। তাহলে কোর্টে মামলা এলো কি করে? প্রতিটি ব্লকে দেখা যাচ্ছে বিভিন্ন হেড কোয়ার্টার্সের অনশন, স্ট্রাইক চলছে এবং দ্বন্দ্ব চলছে, যার ফলে জে এল আর ও এবং বি এল সেটেলমেন্ট স্টাফেরা হাইকোর্টে যেতে বাধ্য হচ্ছেন। এই ব্যাপারে আপনি কি অন্য কোনও ব্যবস্থা নেবার চেষ্টা করেছেন কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** জে এল আর ও এবং বি এল অ্যাণ্ড এল আর ও এই দুটি অরগ্যানাইজেশন আগেও ব্লকে ছিল এখনও ব্লকে আছে। ব্লকেতে এই দুটো কে নতুন সেট আপ করে রি-অরগ্যানাইজ করা হয়েছে। এই যে সেট আপ ছিল সেই ইন্ট্রিগেটেড সেট আপ ইউনিয়ন গত মামলা করেছে। তাদের মামলার বিষয় এর দরুণ এমপ্লয়মেন্টের কণ্ডিশন, তার অ্যামুলেমেন্ট তার সার্ভিস ইত্যাদি কোনদিকে যাবে কি করে হবে তারজন্য ইউনিয়ন গত মামলা করতে পারে। এটা একটা পলিসির ব্যাপার। আমি আগেও বলেছি যে ইন্ট্রিগ্রেটেড সেট আপটা কি? এই ইন্ট্রিগেটেড সেট আপ হল এই যে আমাদের যে ল্যাণ্ড রিফোমর্স ডিপার্টমেন্ট আছ তার দুটো উইং। একটা হচ্ছে ম্যানেজমেন্ট উইং, যেটার মধ্যে পড়ছে জে এল আর ও ইত্যাদি। আরেকটা হচ্ছে সেটেলমেন্ট উইং, যার মধ্যে সেটেলমেন্ট অফিসার, কানুনগো ইত্যাদি রয়েছে। একই গভর্নমেন্টের দুটো উইং, এরা পরস্পরের দুটো দিক করে কাজ করে। এদের মধ্যে কন্ট্রাডিকশন হতে পারে না, পরস্পর কম্পিমেনটারি হতে পারে। আমার অভিজ্ঞতা থেকে দেখেছি এই ইন্ট্রিগেটেড মোভকে কোনও সেনম্যান একে সমর্থন করবেন। একই গভর্নমেন্টের দুটো উইংয়ের মধ্যে যদি দ্বন্দ্ব থাকে তাহলে কাজ হয় না। ব্লক লেবেলে এই ল্যাণ্ড রিফোমর্স ডিপার্টমেন্টকে নিয়ে যাওয়া যায় তার চেষ্টা করতে হবে। এরজন্য লোকের ক্ষেত্রে কিছুটা নিবিড়ভাবে যোগ করতে পারে তারজন্য দেখতে হবে। কালেকশন আলাদা জিনিস এই প্রিন্সিপালের এগেন্সটে কারুর কিছু বলার নেই। আপনি যেটা বলেছেন কিছু হিয়ারসে শুনে বলেছেন। দ্বন্দ্ব বললে তো আপনাদের নিজেদের মধ্যেও দ্বন্দ্ব আছে।

**ডাঃ মানস ভুঁইঞ্যা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি জানাবেন কি, এই যে ইন্টিগ্রেটেড ল্যাণ্ড সেট আপ ব্লক লেবেলে করার কথা যে বললেন ওই সেট আপটি ১৯৮৭ সালে করার কথা ছিল কিন্তু ১৯৮৯ সালে এটি এস্টাবিলিশড হয়েছে। এই ইন্টিগ্রেটেড ল্যাণ্ড সেট আপ ব্লকে ব্লকে যে ১৯৮৭ সালে হবার কথা ছিল সেটা ১৯৮৯ সালে এস্টাব্লিশড হলেও টোটাল সেট আপ হয় নি। এখনো ব্লকে ব্লকে বাকী আছে। এই যে দুবছর বিলম্ব হল এর কারণ কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** আমি এর আগেও কয়েকবার বলেছি যে একই অরগানাইজেশনের নিচে এর দিক এবং উপরে দিক। প্রশ্নটা হচ্ছে অন্য জায়গায়—বিভিন্ন ব্যাপারে আমাদের যে মামলার কিছু ইনজাংশান ছিল এই একটা দিক আর অন্য দিক থেকে এইগুলো ডিটেল করতে যাওয়ার ফলে আর আই তার ঘর নিতে হবে, লোক পাঠাতে হবে ইত্যাদি অনেক ব্যাপার আছে। নতুন অরগানাইজেশন করতে গেলে যে জয়েন করবে তার ওয়ার্ক অর্ডার আসার দরকার। জয়েন করলেই যে সে থাকবে এমন কথা নেই, সে করবার পরেই চলে আসতে পারে সুতরাং অনেক প্রবলেম আছে। তবে দ্বন্দ্ব কিছু নেই। এখানে প্রশ্ন যেটা হচ্ছে তার তো একটা উদ্দেশ্য থাকবে, এখানে প্রশ্ন যেটা হচ্ছে সেটা অনেক চিন্তা-ভাবনা করে দেখেছি একটা ডিপার্টমেন্টের দুটো উইং আছে যেমন, দুটো গরুর একটা লাঙল থাকে, তেমনি দুটি উইংকে এক ভাবে এক কমাণ্ডে নিয়ে যেতে হবে, এক উদ্দেশ্যে। এখানে আপনি যদি বলেন তাড়াতাড়ি করতে পারছেন না কেন, সেটা যদি বলেন তাহলে বলব তার কারণ হচ্ছে

নানা রকমের মামলা মোকদ্দমা রয়েছে। মামলার কেসগুলি যদি দেখেন তাহলে দেখবেন আমিনরা করেছে, অন্যরা করেছে, সবাই নয়, এ সেকশান, অনেক জায়গায় কো-অপারেটিভ করেছে, যতটা হতে পারত ততটা হচ্ছে না। সেইজন্য এইগুলি ডিটেলসে যেতে হবে। তবে মূল যেটা ইনফর্মেশন সেটা হচ্ছে ইন্ট্রিগ্রেট সেট আপ অ্যাজ সাচ সেটা হিয়ারিং হয়েছে এবং সেই হিয়ারিং যে দেবী পাল মহাশয়ও গিয়েছিলেন এবং আরো অনেকে গিয়েছিলেন, শীঘ্রই ডাক হবে; ধীরে রজনী, ধীরে।

**ডাঃ মানস ভূঁইঞ্যা ঃ** দুই বছর দেরী হল কেন?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** দুই বছর এই কারণে যে একটা হচ্ছে, আবার আর একটা মামলা হচ্ছে, যদি জানতে চান তাহলে আমি আলাদা করে তারিখ ধরে ধরে বলতে পারি, কোন কোন মামলার কি বিষয়, সেটা যদি জানতে চান তাহলে আপনি আসবেন, আমার ধৈর্য্য আছে, আমি পরে বুঝিয়ে দেব।

**শ্রী প্রবোধ পুরকায়েত ঃ** আপনার তো এই ইন্টিগ্রেটেড স্কিম '৮৪ সালের প্রথমে চালু করবার কথা, এবং এই স্কীমের জন্য কেন্দ্রীয় সরকার কয়েক কোটি টাকা দিয়েছেন, কিন্তু আজ পর্যন্ত দক্ষিণ ২৪ পরগনার গ্রাম পঞ্চায়েতের যে বাড়ীতে আর. আই. অফিস করার কথা,—ঘর নেওয়া হয়েছে কিন্তু কোনও জায়গায় খোলা হয়নি। জে. এল. আর. ও., বি. এল. আর. ও. এই দুটি সেট আপ থাকার ফলে আজ পর্যন্ত দক্ষিণ ২৪ পরগনায় ভেস্টেড জমির রায়তি পাট্টা দেওয়া যাচ্ছে না, এই সম্পর্কে কোনও অভিযোগ আছে কিনা জানাবেন কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** আর. আই. অফিসে মানে প্রত্যেকটি গ্রাম পঞ্চায়েতে ৩ হাজার ৩০৫টি গ্রাম পঞ্চায়েত আছে— আর. আই. থাকতে হবে, অন্য অফিসার থাকতে হবে। এবারে বলি আর. আই.-র ব্যাপারে একটা রিক্রুটমেন্ট রুলস আছে, সেগুলি নানা রকমের চেষ্টার ভেতর দিয়ে সেখানে যতগুলি পাওয়া গিয়েছে সেখানে পোস্ট করা হয়েছে, ঘর অনেক জায়গায় নেওয়া হয়েছে, কিন্তু পোস্ট করা যায় নি, আবার ঘর আছে লোক যায়নি, অনেক জায়গায় লোক গিয়েছে কিন্তু অন্যান্য কিছু করে তারা সেখানে আসছে না, এই রকম আরো অনেক কারণ আছে। কেউ হয়ত ঐখানে গিয়ে কাজ করতে চায়না, যে কারণে গ্রামের হাসপাতালে ডাক্তার পাওয়া যায় না, সেই কারণে লোকেরা সার্ভিস করার জন্য ঐখানে যেতে চায়না, আবার অনেকে যেতে চায় না যেমন ঐখানে থাকলে হয়ত ওয়ান ইজ টু ওয়ানেতে সে এল. ডি. থেকে ইউ. ডি. তে যাবার সুবিধা পাচ্ছে, সেইজন্য সার্ভিস টু পিপিল থেকে তার নিজের সুবিধার জন্য যেতে চায় না, অনেক কমপ্লিকেটেড ব্যাপার। এইগুলি যতটা সিমপ্লি বা সরলীকরণ মনে করছেন অতটা নয়।

[1-50 – 2-00 P.M.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহোদয়, এই ভূমি সংস্কারের সমস্ত দপ্তরগুলি কংগ্রেস আমলে প্রচণ্ড দুর্নীতিগ্রস্থ ছিল এটা সকলেই জানেন।

**মিঃ স্পিকার ঃ** হবে না, দ্যাট পার্ট ইজ ডিসআলাউড।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** ভূমি সংস্কারের পরিকল্পনাগুলি এখন যা নেওয়া হয়েছে, ব্লকস্তর থেকে সর্বত্র প্রচণ্ড দুর্নীতি থাকার ফলে পঞ্চায়েতের প্রতিনিধিদের কোনও কিছু নিয়ন্ত্রণে থাকছে না এবং আপনার ভূমিসংস্কারের সব প্রচেষ্টাগুলি ব্যহত হচ্ছে।

**মিঃ স্পিকার ঃ** আপনার প্রশ্ন ঠিক হয়নি। ঠিকভাবে আপনার প্রশ্নটা রাখুন।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** ভূমি সংস্কারের সব জায়গায় অবাধ দুর্নীতি চলছে, সে বিষয়ে আপনি অবগত আছেন কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** দুর্নীতি চলছে এবং সেটা যখন আমরা দেখতে পাচ্ছি তখন ধরছি, আমাদের দেখতে হবে দুর্নীতি কারা করছে এগুলো আমাদের পর্যালোচনা করতে হবে ও এগুলো আমাদের বুঝতে হবে। বাইবেলের অরিজিন্যাল সিন, জমিদারি অবসানকরা হ'ল, আর জমিদারদের যাঁরা নায়েব, গোমস্তা তাদের রিহেবিলেটেড করা হ'ল এই দপ্তরে। যেমন ব্যাঙ্ক ন্যাশনালাইজেশন যখন করা হল তখন প্রাইভেট ব্যাঙ্কের যারা ম্যানেজিং ডিরেক্টর ছিল তারা এখন ন্যাশানালাইজড ব্যাঙ্কের কাস্টোডিয়ান হল, ঠিক এখানেও তাই হচ্ছে এবং ঐ সমস্ত দপ্তরে তারা কাজ করছে তখনকার দিনে আমরা দেখেছি, যারা সেটেলমেন্টের কাজ করতে যেত, তারা আগে জমিদার বাড়ীতে বসে মাছ, ভাত খেতেন, আপনিতো কৃষক আন্দোলন করেছিলেন, আপনিতো সব জানেন। সোসিও ইকনমিক ব্যবস্থার মধ্যে এটাকে রাতারাতি বন্ধ করা খুব শক্ত। এই সামাজিক ব্যবস্থার পরিবর্তনে ও এর দ্বারা যারা শোষণ করছে, তারা লাভবান হবার জন্য এটাকে জীইয়ে রাখার আপ্রাণ চেষ্টা করছে, তারা এইকথা বলছে, সেইজন্য আসল শত্রু কর্মচারিরা নয়, যারা সবাইকে দুর্নীতিগ্রস্থ করছে, যারা টাকার মালিক তারা হচ্ছে আসল শত্রু। কলকাতায় দেখবেন যাদের ব্লাকমানি আছে, তারা আমাদের কলকাতায় বাড়ি করবার জন্য এইসব কাণ্ডকারখানা করছে এবং এর বিরুদ্ধে আমাদের লড়তে হবে।

***342 (Held Over)**

**ভূমি সংস্কারের জন্য ইন্টিগ্রেটেড স্কীম**

***৩৪৩।** (অনুমোদিত প্রশ্ন নং *১৮৩৬।) **শ্রী প্রবোধ পুরকাইত ঃ** ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে ভূমি সংস্কারের কাজ ত্বরান্বিত করার জন্য ইন্টিগ্রেটেড স্কীম চালু করা হয়েছে; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হইলে উক্ত স্কীম কার্যকরী করার ফলে ভূমিসংস্কারের কাজ কতটা সাফল্য অর্জন করেছে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ**

(ক) হ্যাঁ। ইহা উক্ত স্কীমের অন্যতম প্রধান উদ্দেশ্য।

(খ) গ্রাম পঞ্চায়েত স্তর থেকে জেলা স্তর পর্যন্ত সুসংহত ভূমি সংস্কার এবং জনমুখী প্রশাসন চালু হওয়ার ভূমি সংস্কার জনগণ এবং পঞ্চায়েতের পূর্ণ সহযোগিতা পাচ্ছে এবং তার ফলে তার গুণগত উন্নয়ন হয়েছে।

**শ্রী প্রবোধ পুরকাইত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে এই রকম কোনও সংবাদ আছে কিনা যে এতদিন ধরে জে এল আর ও অফিসে যে সমস্ত রেকর্ডপত্র ছিল এই নতুন স্কীম চালু করতে গিয়ে দেখা যাচ্ছে জে এল আর ও অফিস থেকে সেই রেকর্ড বি এল আর ও অফিসে নিয়ে যেতে পারেননি, অনেক জায়গায় জে এল আর ও সেগুলি বন্ধ করে রেখেছে, যার জন্য বি এল আর ও অফিসের কাজ বন্ধ হয়ে আছে সেটা আপনি জানেন কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** খবরটা সর্বত্র সমান নয়। আপনার যে জেলা সেই জেলার সমস্যা সবচেয়ে বেশি। কোনও কোনও জায়গায় কি ব্যাপার ইত্যাদি আছে সেগুলি সম্বন্ধে আমি লক্ষ্য রাখছি, যথা সময়ে সবই ব্যবস্থা নেওয়া হচ্ছে এবং নেওয়া হবে।

**ডাঃ মানস ভূঁইঞ্যা ঃ** এই যে ইন্টিগ্রেটেড ল্যাণ্ড সিসটেম চালু হল এবং তার সঙ্গে সংযুক্ত রয়েছে আপনার দপ্তর এবং পঞ্চায়েত সমিতির স্থায়ী ভূমি সংস্কার দপ্তর, এই ইন্টিগ্রেটেড ল্যাণ্ড সিসটেম ইউনিট এবং পঞ্চায়েতের স্থায়ী ভূমি সংস্কার দপ্তর এই দুইটির মধ্যে সংযোগ রক্ষা করছে পঞ্চায়েত সমিতি, সেখানে মিটিংএ রিপোর্টিং করে যে সিদ্ধান্ত নেওয়া হয় তা সমস্ত পঞ্চায়েত সমিতির সদস্যদের জ্ঞাতার্থে দেওয়া হচ্ছে কি হচ্ছে না? যদি না দেওয়া হয় তাহলে সেটা সদস্যদের দেওয়া হবে কিনা জানাবেন কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** আপনি নিশ্চয়ই জানেন যে পঞ্চায়েত সমিতিতে একটা ভূমি, বন ভূমি উন্নয়ন যেটা বলা হয় তার সাব-কমিটি আছে, সেই সাব-কমিটিকে পাওয়ার দেওয়া হয়েছে। আগে যেটা ব্লক লেভেলে ল্যাণ্ড রিফর্মস অ্যাডভাইসারি কমিটিকে সেকসান ২০তে যে পাওয়ার দেওয়া হয়েছিল সেই পাওয়ার বলে তারা সেটা করে, কিন্তু সেটা লিমিটেড। যেহেতু তারা লোকাল, দে আর সাপোজড টু নো দি লোকাল এরিয়া, সমস্ত ডিটেলস তাঁরা জানেন, সেজন্য সেই স্ট্যাটুটরি কনস্টিটিউটেড বডিকে বলা হয় যে তোমরা তোমার এরিয়ায় বেনিফিসিয়ারি সিলেকশন লিস্ট তৈরী কর। সমস্ত ব্যাপারটা আইনে দেওয়া আছে বাধ্যতামূলকভাবে যে যা করবে তা টাইমলি দিতে হবে। ১৫ দিনের টাইম দেওয়া হয়, তার মধ্যে অবজেকশন থাকলে জানাবে। আমাদের ল্যাণ্ড রিফর্মসের কাজে অনেক জিনিস আছে, ঐ কমিটি কার নামে সেটেলমেন্ট হবে, কার নামে হবে না সেটা করতে পারবে না, সিম্পলি সেকসান ৪৯-এ যে জমি বণ্টন হবে সেই বণ্টনের ক্ষেত্রে যাতে নানা রকম দুর্নীতি না হয় তারজন্য সেই স্ট্যাটুটরি বডি বেনিফিসিয়ারি সিলেকশন করে দেবে। সেটা ফাইনাল নয়, লিস্ট টাঙিয়ে দেওয়ার পর অবজেকশন, হিয়ারিং, এনকোয়ারি এই সমস্ত হবার পর ফাইনাল হবে, তখন জে. এল. আর. ও. এবং এস. ডি. ও. সই করবেন।

**ডাঃ মানস ভূঁইঞ্যা ঃ** পঞ্চায়েত সমিতির সদস্যদের জ্ঞাতার্থে ভূমি সংক্রান্ত কোনও রিপোর্ট সাবমিট করছে না, পড়াচ্ছে না, এটা কি আপনি জানেন?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** এটা আমি দেখব, এটা উচিত নয়। আপনারা যে চিঠিগুলি

দেন আমি সঙ্গে সঙ্গে এনকোয়ারি করার চেষ্টা করি।

## Starred Questions
## (to which written answers were laid on the Table)

### পশ্চিম দিনাজপুরের কুশমাণ্ডি ব্লকে সাব-রেজিস্টারি অফিস

*৩৪৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৫৯।) **শ্রী নর্মদা রায় :** আইন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিম দিনাজপুর জেলার কুশমণ্ডি ব্লকে সাব-রেজিস্টারি অফিস সরকার অনুমোদন করেছেন কিনা; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, উক্ত অফিস কবে নাগাদ চালু করা যাবে বলে আশা করা যায়?

**আইন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না, প্রস্তাবটি বিবেচনাধীন আছে।

(খ) প্রশ্ন উঠে না।

### তমলুক-দীঘা রেললাইন নির্মাণের জন্য জমি অধিগ্রহণ

*৩৪৫। (অনুমোদিত প্রশ্ন নং *৮৭৯।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** ভূমি ও ভূমিসংস্কার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) তমলুক-দীঘা রেললাইন নির্মাণের জন্য জমি অধিগ্রহণ সম্পন্ন হয়েছে কিনা; এবং

(খ) যদি 'না' হয়, তবে কবে নাগাত সম্পন্ন হবে বলে আশা করা যায়?

**ভূমি ও ভূমিসংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না।

(খ) আশা করা হচ্ছে যে, জমি অধিগ্রহণের কাজ আগামী ১৯৯২ সালের মধ্যে সম্পন্ন করা যাবে।

### বর্গাজমি বিক্রয়ের সমস্যা

*৩৪৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৭৬।) **শ্রী পুলিন বেরা :** ভূমি ও ভূমিসংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যসরকার অবগত আছেন কি যেসব জমিতে নথিভুক্ত বর্গাগার রয়েছে সেসব জমির মালিক উপযুক্ত দামে জমি বিক্রি করতে পারছেন না ক্রেতার অভাবে;

(খ) অবগত থাকলে উক্ত সমস্যা সমাধানের জন্য রাজ্যসরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন; এবং

(গ) উক্ত জমি বিক্রি হয়ে গেলে বর্গাদারের স্বার্থ কিভাবে রক্ষিত হবে?

**ভূমি ও ভূমিসংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কোনও কোনও ক্ষেত্রে এরূপ অসুবিধা দেখা দিয়েছে ব'লে সরকার অবগত আছেন।

(খ) ১৯৮১ সালের পশ্চিমবঙ্গ ভূমি সংস্কার (সংশোধনী) আইনের দ্বারা মূল আইনে ২১টি ধারা যোগ হয়েছে। এই ধারাবলে গঠিত ল্যাণ্ড করপোরেশনের মাধ্যমে সরকার বর্গাদারকে তার বর্গা জমি ক্রয় করতে আর্থিক ঋণ দিতে পারেন। এই বিষয়ে একটি প্রকল্প সরকারের বিবেচনাধীন আছে।

(গ) জমি বিক্রি হ'লে বর্গাদারের স্বার্থ বিঘ্নিত হবে না। তিনি ক্রেতার অধীনে বর্গাদার থাকবেন এবং তাঁর সমস্ত অধিকার অপরিবর্তিত থাকবে।

### মুর্শিদাবাদের হরিহরপাড়া সাব-রেজিস্ট্রারের অফিসে শূন্য পদ

***৩৪৮।** (অনুমোদিত প্রশ্ন নং ***১৮৯৮।**) **শ্রী মোজাম্মেল হক ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মুর্শিদাবাদ জেলার হরিহরপাড়া সাব-রেজিস্ট্রারি অফিসে দীর্ঘদিন যাবত সাব-রেজিস্ট্রার পদটি শূন্য রয়েছে; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, উক্ত শূন্য পদ পূরণের জন্য রাজ্যসরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ঐ শূন্য পদ পূরণের প্রস্তাবটি বর্তমানে সরকারের বিবেচনাধীন।

### মেদিনীপুর জেলার শালবনীতে পাট্টা প্রাপকের সংখ্যা

***৩৪৯।** (অনুমোদিত প্রশ্ন নং ***১৬৯৮।**) **শ্রী সুন্দর হাজরা ঃ** ভূমি ও ভূমিসংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার শালবনীতে বিগত ১৯৮১ হইতে ১৯৯০ পর্যন্ত মোট পাট্টা প্রাপকদের সংখ্যা কত; এবং

(খ) তন্মধ্যে (১) আদিবাসী, (২) তফসিলি ও (৩) সংখ্যালঘুদের সংখ্যা কত?

**ভূমি ও ভূমিসংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১০,৬৩৭।

(খ) (১) আদিবাসী — ১৯৯৮

(২) তফসিলী — ২৩৩১

(৩) সংখ্যালঘু — ৫৯০

## Adjournment Motion

[2-00 – 2-10 P.M.]

**Mr. Speaker :** Today I have received two notices of Adjournment Motion. The first is from Shri Ambica Banerjee on the subject of alleged murder of a housewife at Gangadharpur village under the P.S.—Panchla and the second is from Shri Saugata Roy on the subject of reported clash between police and mob at Howrah resulting in the death of a woman.

The subject matters of both the motions relate to day-to-day administration. moreover, the Members may raise the subject matters of both these motions during discussion on the Demand of the concerned Department. They may also call the attention of the concerned Minister through Calling Attention, Question, Mention etc.

I, therefore, withhold my consent to both the motions.

One member of the party may, however, read out the text of the motion as amended.

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ের উপর আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মূলতবী রাখছেন। বিষয়টি হ'ল—

গত ২৪শে এপ্রিল '৯০ পাঁচলা থানার গঙ্গাধরপুর গ্রামে সুষমা দাস নামে এক গৃহবধূ নিখোঁজ হন। পুলিশকে অভিযোগ করা সত্ত্বেও পুলিশ জিজ্ঞাসাবাদ করে দোষী ব্যক্তিকে ছেড়ে দেন। কিন্তু কয়েকদিন বাদে বৃহস্পতিবার গভীর রাত্রে সুষমার মৃতদেহ বাড়ী থেকে পাচার করার সময় জানাজানি হয়। স্থানীয় গ্রামবাসীর অভিযোগ যে পুলিশ এই ঘটনার সাথে যুক্ত ব্যক্তিকে ধরে'ও পরে ছেড়ে দেন। সাধারণ মানুষ এই ঘটনায় ক্ষুব্ধ। সারা রাত্রি পুলিশ অফিসারদের আটক রেখে তারা দোষী অফিসারদের শাস্তি দাবী করে।

**Mr. Speaker :** Regarding the adjournment motion of Shri Saugata Roy, it is out of order. সৌগতবাবু একই সাবজেক্টে দুটি দিয়েছেন। এটা আউট অব অর্ডার। আমি বার বার বারণ করা সত্ত্বেও আপনি নিয়মিত দিয়ে যাচ্ছেন। তাই আউট অব অর্ডার না করলে এটা বন্ধ হবে না। এই ভাবে হবে না, একটা ডিসিপ্লিন আনতে হবে। আপনি আপনাদের অন্য মেম্বারদের দিয়ে আনতে পারেন। এই ভাবে মনোপলাইজেসন হবে না। This is out of order.

## Calling Attention to matters of urgent public importance

**Mr. Speaker :** I have received 6 notices of Calling Attention, namely :-

1. Reported clash between mob and police at Howrah resulting in

death of a woman from Shri Saugata Roy.

2. Unnecessay delay in effecting the decision of the Govt. to mark the border of the districts of Burdwan and Bankura, from Shri Bansa gopal Choudhury,

3. Alleged brutal murder of Md. Imam, a Congress(I) worker and inaction of police from Shri Ambica Banerjee,

4. Reported police firing at Kukudihi village under P.S. Suri, Birbhum on 19.4.90 resulting in death of one person from Shri Tapan Roy,

5. Reported attack on Shri Sankar Singh by bomb on 20.4.90 at Ranaghat from Dr. Manas Bhunia,

6. Alleged murder of one Shri Sankar Das of Gholagera, P.S. Kharagpur, Midnapur and inaction of police from Shri Gobinda Chandra Naskar.

I have selected the notice of Shri Bansa Gopal Choudhury on the subject of unnecessary delay in effecting the decision of the Govt. to mark the border of the districts of Burdwan and Bankura.

The Minister-in-charge may make a statement today, if possible or give a date.

শ্রী আবদুল কায়েম মোল্লা ঃ ১০.৫.৯০ তারিখে উত্তর দেব।

**Presentation, of the First Report on Pre-Budget Scrutiny of the Subject Committee on Irrigation and Waterways, 1990-91**

**Shri Sumanta Kumar Hira :** Sir, With your permission, I beg to present the First Report on Pre-Budget Scrutiny of the Subject Committee on Irrigation and Waterways, 1990-91.

**Presentation of the First Report of the Subject Committee on Environment, 1990-91**

**Shri Satyendra Nath Ghosh :** Sir I beg to present the First Report of the Subject Committee on Environment, 1990-91, on Pre-Budget Scrutiny.

**Presentation, of the Third Report of the Subject Committee on Health and Family Welfare, 1990-91**

**Shri Surya Chakrabarti :** Sir, with your permission, I beg to present the Third Report of the Subject Committee on Health and Family Welfare, 1990-91, on Pre-Budget Scrutiny.

## MENTION CASES

ডাঃ মানস ভূইঞা ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, অত্যন্ত গুরুত্বপূর্ণ একটি বেদনাদায়ক

ঘটনার প্রতি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বেদনাদায়ক এই কারণে যে, যে শিক্ষামন্ত্রী সারা পশ্চিমবঙ্গের শিক্ষার দায়িত্বে রয়েছেন তাঁরই নিজের বিধানসভা কেন্দ্র—গাইঘাটার কলাসীমা বিবেকানন্দ বিদ্যাপীঠের কয়েকজন শিক্ষক মহাশয় বিগত কয়েক বছর ধরে কি ধরণের রাজনৈতিক আক্রমনের শিকার হয়ে স্কুলে ঢুকতে পারছেন না, শিক্ষার পরিবেশ কি ভাবে সেখানে আজকে ভেঙ্গে পড়েছে আমি তারই একটি ঘটনা আপনার মাধ্যমে এখানে তুলে ধরতে চাই। শ্রী সরোজ চক্রবর্তী, একজন সহশিক্ষক, তিনি সৌভাগ্যক্রমেই হোক আর দুর্ভাগ্যক্রমেই হোক শিক্ষকদের ভোটে শিক্ষকদের প্রতিনিধি হিসাবে ম্যানেজিং কমিটিতে গিয়েছিলেন ১৯৪৮ সালে। ১৯৮৫ সালে ঐ বিদ্যালয়ের প্রাক্তন সম্পাদকের একজন আত্মীয়াকে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জকে বাদ দিয়ে জোর করে নিতে হবে—এই দাবী নাকচ করে দেবার ফলে শ্রী সরোজ চক্রবর্তীর উপর দৈহিক নির্যাতন নেমে এল স্কুলের মধ্যে। দিনের পর দিন তাঁকে মারা হল, ঢুকতে দেওয়া হল না। সেই স্কুলের প্রধান শিক্ষককে মেরে বের করে দেওয়া হল। স্যার, আজকে সরোজ চক্রবর্তী সমেত সবশুদ্ধ ৫ জন শিক্ষক প্রায় ২।। থেকে তিন বছর সেই স্কুলে ঢুকতে পারছেন না। [**] নিজের কনসটিটিউয়েন্সি। যে [**]—স্যার, আমার ভাবতে দুঃখ লাগছে, আপনার মাধ্যমে বলছি, আপনি উত্তর ২৪ পরগনার মানুষ, আপনি হস্তক্ষেপ করুন। যে শিক্ষা নিয়ে বামফ্রন্ট এতো বড় বড় কথা বলেন সেখানে শিক্ষকদের উপর নির্যাতন [***] নিজের কন্সটিটিউয়েন্সীতে—কলাসীমা বিবেকানন্দ বিদ্যাপীঠে—কি করে হয় আমি জানতে চাই। স্যার, আমি আপনার হস্তক্ষেপ প্রার্থনা করছি কারণ [**] এই ঘটনার সঙ্গে সরাসরি যুক্ত। কারণ তাঁর নিজের একজন পি.এ.........

**মিঃ স্পিকার ঃ** ডাঃ ভূইঞ্যা, মন্ত্রীর বিরুদ্ধে অ্যালিগেশন করতে গেলে তাঁকে নোটিশ দিতে হবে। সমস্ত এক্সপাঞ্জ হয়ে যাবে। সব বাদ যাবে।

(**ডাঃ মানস ভূঁইঞ্যা ঃ** অ্যালিগেশন মন্ত্রীর বিরুদ্ধে কিছু ব হু না।) বার বার বলে যাচ্ছেন আমি শুনে যাচ্ছি। এইভাবে হবে না। সব বাদ যাবে।

(**ডাঃ মানস ভূঁইঞ্যা ঃ** আমি একটু বলতে চাই, আপনি শুনুন।)

এইভাবে হবে না, শিক্ষামন্ত্রীর নাম বাদ যাবে সব জায়গা থেকে।

**ডাঃ মানস ভূঁইঞ্যা ঃ** স্যার, গাইঘাটার এই বিদ্যালয়ে দীর্ঘ তিন বছর ধরে এই নাটক চলছে। মাননীয় হাইকোর্ট নির্দেশ দিয়েছেন সেই শিক্ষককে বেতনটা দেওয়ার। আজকে তিন বছর ধরে রাস্তায় ঘুরে ঘুরে তাঁর ভিখারির অবস্থা। স্যার, সেখানে প্রধান শিক্ষক, সহ শিক্ষক ঢুকতে পারছেন না। কলাসীমা বিবেকানন্দ বিদ্যাপীঠে তাঁরা যাতে ঢুকতে পারেন তারজন্য স্যার, আপনার হস্তক্ষেপ প্রার্থনা করছি। মন্ত্রী এ ব্যাপারে কিছুই করতে পারবেন না।

[2-10 – 2-20 P.M.]

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রী মহাশয়ের উদ্দেশ্যে এই বক্তব্য রাখছি। পূর্বতন সরকার সিক ইণ্ডাষ্ট্রি অনুযায়ী যে প্রতিষ্ঠান তৈরি করেছিলেন, Board for Industrial Financial Reconstruction তাতে কিছু কিছু মানুষের ধারণা হয়েছিল যে হয়ত বন্ধ রুগ্ন কারখানা খোলার ক্ষেত্রে কিছু কার্যকরী

Note : ** [Expunged as order by the chair]

ব্যবস্থা নেওয়া হবে। আমাদের রাজ্যে বেশ কিছু কারখানা রুগ্ন এবং বন্ধ বি. আই. এফ. আর'এর বিবেচনাধীন আছে। ইউনিয়ন যাচ্ছে, ম্যানেজমেন্ট যাচ্ছে, অর্গানাইজেশন যাচ্ছে, অন্য সাইডও যাচ্ছে। বি. আই. এফ. আর. যখন সিদ্ধান্ত করে প্যাকেজ দিলেন তারপরেও কারখানা খুলছে না। এই রকম একটা ঘটনা আমি আপনার সামনে হাউসে রাখছি। Fortwilliam Jutemills যার Work division হাওড়ায়, আর Jute Division হুগলি জেলার কোন্নগরে। Jute division বিক্রি হয়ে গেছে। সেখানে বি. আই. এফ. আর'এর যে প্যাকেজ সেটা চালু হয়নি। আর Work division এর যে প্যাকেজ বি. আই. এফ. আর করে দিয়েছিলেন তার দায়িত্ব পড়েছিল স্টেট গভর্নমেন্টের উপরে, দায়িত্ব পড়েছিল আই. সি. আই. সি'র উপরে, দায়িত্ব পড়েছিল স্টেট ব্যাঙ্ক অব ইণ্ডিয়ার উপর, দায়িত্ব পড়েছিল আই. আর. বি. আই'এর উপরে এবং সর্বশেষ দায়িত্ব পড়েছিল আই. আর. বি তাদের উপরে। ৯ই নভেম্বর ১৯৮৯ তারিখে যখন বি. আই. এফ. আর নির্দেশ দিলেন যে এক মাসের মধ্যে প্যাকেজ চালু করতে হবে, কিন্তু আজকে ৩০শে এপ্রিল, এখন পর্যন্ত মালিকদের পক্ষ থেকে কোনও উদ্যোগ দেখছি না। রাজ্য সরকারের পক্ষ থেকে ব্যাঙ্ক এবং সংশ্লিষ্ট সব প্রতিষ্ঠানকে ডাকা হল। মালিক পক্ষ হাজির হলেন। সেখানে দেখা গেল যে মালিক পক্ষের ইচ্ছাকৃত অবহেলায়—ঐ বাঙ্গুর হচ্ছে মালিক—এই প্রতিষ্ঠান চালু হচ্ছে না। এই ভাবে বি. আই. এফ. আর'এর প্যাকেজকে নস্যাত করা হচ্ছে যেখানে ওয়ার্কাররা বাধ্য হচ্ছে স্যাকরিফাইস করতে। একটা অংশের ওয়ার্কাররা চাকুরী ছেড়ে দিতে বাধ্য হচ্ছে যদি কারখানা বাঁচে এই কথা মনে রেখে। আমার প্রশ্ন হচ্ছে একটা আইনে বি. আই. এফ. আর প্রতিষ্ঠিত, তারা একটা প্যাকেজ করে দিলেন, সেই প্যাকেজ কার্যকরী হবেনা মালিক পক্ষের ষড়যন্ত্রে? আজকে শ্রমিক আন্দোলনে আমরা সরকার পক্ষ থেকে নীরব দর্শক হয়ে থাকবো, না কেন্দ্রীয় সরকারের কাছে আমাদের কথা পৌঁছাবো যে বি. আই. এফ. আর সম্পর্কে আমাদের ভাবতে হবে।

**শ্রী অম্বিকা ব্যানার্জিঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর প্রতি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। গত ২৫ তারিখে হাওড়ার ডোমজুর থানার অন্তর্গত বাঁকড়া হলপে যে পুলিসি তাণ্ডব চলে গেছে, আমি সেই সম্পর্কে আপনার দৃষ্টি আনতে চাই। ২৫ তারিখে এক সমাজ বিরোধীর দ্বারা একটা খুনের ঘটনাকে কেন্দ্র করে গত পরশুদিন সেখানকার স্থানীয় মানুষ অত্যন্ত উত্তেজিত হয়ে পড়েছে এবং সেখানকার কয়েকটি ঝুপড়ি যা সমাজ বিরোধীদের আড্ডাখানা বলে পরিচিত সেগুলি তারা জ্বালিয়ে দেয়। পুলিশ আসে এবং স্থানীয় মানুষের উপরে লাঠি চার্জ করে। তাকে প্রতিরোধ করতে গেলে সেখান থেকে একজন মানুষকে ধরে নিয়ে যেতে গেলে তার মা, বয়স্ক মানুষ, তার নাম তারা বেগম, তিনি তার ছেলেকে পুলিশের হাত থেকে প্রটেক্ট করতে গেলে পুলিশের গুলিতে আহত হন এবং সেখানে মারা যান। সেটাকে ধামা চাপা দেবার জন্য বলা হয়েছে যে চপারের দ্বারা আঘাত প্রাপ্ত হয়েছে। তিনি এক বছরের একটা শিশুকে রেখে মারা গেছেন এবং সেটাকে একটা কমিউন্যাল ব্যাপার, রাজনৈতিক উদ্দেশ্য প্রানোদিত বলে চালিয়ে দেবার চেষ্টা করা হয়েছে। সেখানকার স্থানীয় বিধায়করা এখানে আছেন, তারা সেখানে ছিলেন, সি. পি. এম-এর নেতৃবৃন্দ ছিলেন, তাদের সঙ্গে কালকে আমার দেখা হয়েছে। আমার যেটা বক্তব্য যে এই রকম প্ররোচনা না থাকা সত্বেও একজন মা, তিনি পুলিশের গুলিতে

আহত হলেন এবং সেখানে পুলিশের উপরওয়ালার অফিসারের কোনও নির্দেশ না থাকা সত্ত্বেও ১০ রাউণ্ড গুলি সেখানে চলেছে। আমি সেখানে গিয়ে দেখেছি যে তার ৬ জায়গায় গুলির দাগ রয়েছে। কাজেই আমার মূল বক্তব্য হচ্ছে, পুলিশের ভিতরে যে ইণ্ডিসিপ্লিন চলছে, তারা অফিসারদের কথা না শুনে সামান্য কারণে যেভাবে উত্তেজিত হয়ে যখন-তখন গুলি চালিয়ে দিচ্ছে এবং সাধারণ মানুষের প্রান চলে যাচ্ছে। সেখানকার মানুষ অত্যন্ত সচেতন। তাই সেখানকার মানুষ এর থেকে কোনও রকম রাজনৈতিক ফায়দা তোলার চেষ্টা করেনি, কোনও রকম সাম্প্রদায়িকতা সেখানে আসেনি, কোনও পার্টি থেকেই এটা হতে দেন নি। আমি সে জন্য ধন্যবাদ জানাচ্ছি সব পার্টিকে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সে জন্য আপনার মাধ্যমে একথা বলতে চাই যে, যে সমস্ত গিল্টি পুলিশ অফিসার এই সব সাধারণ মানুষের উপরে গুলি করেছে, অত্যাচার করেছে, তারা বেগমের হত্যাকারী যারা তাদের প্রকৃত শাস্তিদানের ব্যবস্থা করুন এবং যারা ক্ষতিগ্রস্ত হয়েছে তাদের কমপেনসেশন দেবার ব্যবস্থা করুন, এই অনুরোধ রাখছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় খাদ্যমন্ত্রী তথা মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করে একটি বিষয়ে এখানে উল্লেখ করছি। বিষয়টি হচ্ছে, আপনি জানেন পশ্চিমবাংলার রেশন ব্যবস্থা আজকে যে ভাবে বিপর্যস্ত, খাদ্য সঙ্কট প্রকট থেকে প্রকটতর রূপে দেখা দিয়েছে। কিন্তু যেটা আশ্চর্যের বিষয়, আমরা সরকারি হিসাবে দেখছি খাদ্য শস্যের ফলন, রেকর্ড ফলন পশ্চিমবাংলায় হয়েছে, এক কোটি ১৫ লক্ষ টন খাদ্য শস্য উৎপাদন হয়েছে পশ্চিম বাংলায়। অথচ যেখানে এই ভাবে রেকর্ড ফলন হচ্ছে সেখানে খাদ্য শস্য সংগ্রহের পরিমান সেটা অত্যন্ত হতাশা ব্যঞ্জক, ভারতবর্ষের মধ্যে সবচেয়ে পিছিয়ে আছি, মাত্র ৭৮ হাজার টন, এই হচ্ছে অবস্থা। আজকে যেখানে এই রকম রেকর্ড ফলন হয়েছে অথচ খাদ্য সঙ্কট একটা প্রকট রূপ নিয়েছে, ক‍ি কারণে খাদ্য শস্য সংগ্রহ এত কম, তার কোনও কারণ সরকার থেকে জানানো হচ্ছে না। আমরা জানি এই খাদ্য শস্য সঙ্কটের একটা কারণ হচ্ছে ব্যাপক ভাবে চোরা চালান হচ্ছে, কর্ডনিং আইন ভেঙে বিধি বদ্ধ রেশন এলাকা কলকাতায় প্রতি বছর ৮ থেকে ১০ লক্ষ টন খাদ্য শস্য অবাধে আসছে। এছাড়া বাংলাদেশে লক্ষ লক্ষ টন চাল চলে যাচ্ছে, অথচ সরকারি প্রশাসন সেখানে একেবারে নীরব দর্শকের ভূমিকা নিচ্ছে। আমার দাবি অবিলম্বে খাদ্য দপ্তর এই বিষয়ে ব্যবস্থা গ্রহণ করুন, আমরা শুনেছি এই ব্যাপারে মুখ্যমন্ত্রী বৈঠক করছেন, কিন্তু এই রকম ভাবে যে চোরা চালান হচ্ছে, অথচ সরকার কী ভাবে এই রকম একটা নির্বাক ভূমিকা নিতে পারে, এটা আমি বুঝতে পারছি না।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে এই কলকাতার ত্রিশত বার্ষিক বছরে আমাদের মাননীয় পরিবহন মন্ত্রীর একটা উদ্ভট চিন্তা সম্পর্কে এখানে উল্লেখ করতে চাই। সেদিন ট্রাম কোম্পানির সিটু ইউনিয়নের সভায় বক্তৃতা দিতে গিয়ে মন্ত্রী মহাশয় বলেছেন কলকাতা শহর থেকে ট্রাম কোম্পানি তুলে দিতে হবে এবং সেই ট্রাম কোম্পানিকে দিয়ে তিনি বাস চালারেন। কলকাতা শহরের বহু লোক—এই খবর সংবাদ পত্রে বেরিয়েছে—যারা বিশেষ করে বৃদ্ধ এবং মহিলা তাঁরা এখনও ট্রাম ব্যবহার করে থাকেন এবং খুব কনজেস্টেড রাস্তা ছাড়া ট্রাম কলকাতার পরিবহন সমস্যা মেটাতে বড় ভূমিকা পালন করে। সুতরাং

কলকাতার নাগরিক হিসাবে আমি পরিবহন মন্ত্রীর বক্তব্যের বিরোধিতা করছি। তার চেয়ে যেটা গুরুত্বপূর্ণ, আগেকার পরিবহন মন্ত্রী, তিনি ট্রাম লাইনকে জোকা পর্যন্ত নিয়ে গেলেন, এবং এই পরিবহন মন্ত্রী কিছু দিন আগে নতুন মন্ত্রী হয়ে তাঁর বিধানসভা কেন্দ্র মানিকতলা থেকে ভি. আই. পি. হয়ে উল্টোডাঙা পর্যন্ত কলকাতার ট্রামকে নিয়ে গেলেন। অথচ আজকে তিনি বলছেন যে ট্রাম কলকাতা থেকে তুলে দেবেন। আগেকার পরিবহন মন্ত্রী সি. ইউ. টি. পি.'র ১০০ কোটি টাকা খরচ করার জন্য জোকা পর্যন্ত ট্রামকে নিয়ে গেলেন এবং বর্তমান পরিবহন মন্ত্রী উল্টোডাঙা পর্যন্ত ট্রাম নিয়ে গেলেন, সরকারি টাকা কী এত সস্তা মন্ত্রীর যখন ইচ্ছা হবে ট্রাম বসবে, কলকাতার মানুষের এই ব্যাপারে প্রতিবাদ করা উচিত। মন্ত্রী মহাশয় কী পরিস্থিতিতে এই কথা বলেছেন সেটা এখানে এসে বলা উচিত।

[2-20 – 2-30 P.M.]

**Mr. Speaker :** Mr. Roy, what a newspaper has published, the Veracity of it has not been ascertained. We are parliamentarians, we are responsible people. In a certain newspaper, a section of the Press has published a certain report. Nobody knows the veracity of this report. It may be partly true, wholly untrue or it may be totally true-nobody knows it. But we are going into debates, we are making submissions on a newspaper report. The Minister is not in the House. His version cannot be understood.

Mr. Roy, what we are saying, that will be published in the newspaper tomorrow. Ultimately, it may be found that what would appear in the newspaper may not state the cerrect position. The whole thing is that we should become more responsible people. It is very simple. Mr. Roy, you are a member of this House. You have got easy access to the Minister. You could meet the Minister and tell him that, 'This report appears in your name in the newspaper—what is your comment on it'? You can understand that nobody stops you from doing it. You should read newspapers for widening your learning as a Parliamentarian. But what you have done just now is not the correct way of functioning. I cannot agree with you.

(Noise)

The report has appeared in a section of the newspaper, nobody knows about the veracity of the report. But we are going into a debate. You could have given a Calling Attention Notice so that the Minister concerned may be asked to make a statement.

(Noise)

No newspaper report is needed to be contradicted. I have not contradicted any news when I was Minister. That does not mean that

what has appeared in the newspaper is true. The whole Parliamentary system functions on the veracity of the statement, but not on reading of a statement. I am sorry. The guideline in the Parliamentary procedure is that you are not to quote the newspaper. That is why the guideline in the Parliamentary procedure is that you cannot quote the newspaper as by doing this you tend to be misguided yourself. That is why such prohibition is there. Newspaper reports are published in their own way and they have their own method and they have got their own source of information which may be true, partially true, or may be untrue. Nobody knows the correct version. When a newspaper peport is published in the newspaper you can contact the Minister through telephone to ascertain the correctness of the information, Then you can make a statement and that is the better way of functioning and that is the more responsible way. You must give him an opportunity to defend himself.

Now I call upon Shri Sudip Bandyopadhyay.

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় স্পিকার মহোদয়, আপনার মাধ্যমে আমি কলকাতা কর্পোরেশনের কিছু দুর্নীতির বিষয় এখানে উত্থাপন করতে চাই। ইতিপূর্বে পৌর ও নগর উন্নয়ন দপ্তরের বাজেট বিতর্কের সময় বিষয় গুলি উত্থাপন করেছিলাম। পুনরায় উত্থাপন করছি, সি. পি. এম. দলের রাজ্য সম্পাদক মণ্ডলীর সদস্য বিমান বসু কলকাতার নিউ মার্কেটে পৌরসভার স্টল বিতরণকে কেন্দ্র করে যে অভিযোগ উত্থাপন করেছিলেন সেই অভিযোগ এই হাউসে উত্থাপিত হওয়া সত্ত্বেও পৌর ও নগর উন্নয়ন দপ্তরের মন্ত্রী মহোদয়ের কাছ থেকে সুষ্পস্ট উত্তর সেদিন পাই নি। বারংবার তাঁকে প্রশ্ন করা সত্ত্বেও কোনও উত্তর পাওয়া যায় নি। অথচ মাননীয় মন্ত্রী মহাশয় নিজেই স্বীকার করেছিলেন যে, কলকাতা কর্পোরেশন দুর্নীতির আঁস্তাকুড়ে রূপান্তরিত হয়েছে এবং তিনি বলেছেন, কলকাতা শহর কালো টাকার মালিকদের কাছে চলে গেছে। আজকে কলকাতার মেয়রের নামে সংবাদপত্রে বিবৃতি দেখলাম যে, তিনিও বলছেন, কলকাতা পৌরসভাকে দুর্নীতি মুক্ত করা সম্ভব নয়, কারণ সারা দেশেই যখন দুর্নীতি তখন কলকাতা কর্পোরেশনকে দুর্নীতি মুক্ত করব কি করে? এসবের ফলে আজকে এটা দেখা যাচ্ছে যে, তাঁরা প্রত্যক্ষভাবে দুর্নীতিকেই প্রশ্রয় দিচ্ছেন। এর পরেও কি দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীর মন্ত্রী থাকা সাজে? দুর্নীতি মোকাবিলায় দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী ব্যর্থ হলেও এটা আমরা মেনে নিতে পারি যে, বুদ্ধদেব বাবুর মতো সুযোগ্য মন্ত্রী মন্ত্রীসভার থাকুন। মন্ত্রীসভা থেকে তাঁর পদত্যাগের দাবি আমরা তুলছি না। কিন্তু তাঁর দপ্তর পরিবর্তনের সময় এসে গেছে। যে দপ্তরের দুর্নীতি সম্পর্কে স্বয়ং মন্ত্রী বিধানসভার অভ্যন্তরেই বক্তব্য রাখেন এবং যে দপ্তর সম্পর্কে তিনি নিজেই হতাশাগ্রস্ত হয়ে স্বীকার করছেন যে, দুর্নীতি সামাল দিতে তিনি সক্ষম হচ্ছেন না, পৌর কর্তৃপক্ষও সক্ষম হচ্ছেন না—বিশেষ করে বিল্ডিং ডিপার্টমেন্ট সম্পর্কে সুনির্দিষ্ট অভিযোগ এই সভায় উত্থাপন করা সত্ত্বেও—ভারপ্রাপ্ত মন্ত্রী হিসাবে বুদ্ধদেব বাবু যখন দায়িত্ব পালনে ব্যর্থ হয়েছেন তখন যত দ্রুত তাঁর দপ্তর পরিবর্তন করা হবে ততই তা কলকাতা-বাসীদের পক্ষে মঙ্গলের হবে।

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমরা এই বিধানসভার ঠাণ্ডা ঘরে বসে আছি, কিন্তু পশ্চিমবাংলার মধ্যবিত্ত, নিম্ন-মধ্যবিত্ত মানুষেরা কি অসহনীয় অবস্থার মধ্যে দৈনন্দিন জীবন-যাপন করছেন সেটা বোধ হয় আপনারা উপলব্ধি করতে পারছেন না। পশ্চিমবাংলার রেশন ব্যবস্থা ভেঙে পড়েছে, গমের দাম বাড়ছে। নিত্য-প্রয়োজনীয় জিনিস যেমন, সরষের তেল, পোস্ত, লঙ্কা, ডাল প্রভৃতি জিনিসের দাম দিনের পর দিন বেড়ে যাচ্ছে। এমন অবস্থা এসে দাঁড়িয়েছে যে বামফ্রন্ট সরকার দিল্লির বন্ধু সরকার যাকে বলেন—সংবাদপত্রে দেখলাম—তাদের বিরুদ্ধে আন্দোলনের হুমকি দিয়েছেন। আজকে সংবাদপত্রে এও দেখলাম, আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী প্রায় ৪৫ মিনিট ধরে মাননীয় প্রধানমন্ত্রীর সঙ্গে মিটিং করেছেন। আমি জানি না, তিনি ফিরে আসার পর জিনিসপত্রের দাম কতটা কমবে? আমি আপনার মাধ্যমে এই সভায় আর একটি কথা বলতে চাই সেটা হচ্ছে, আমাদের আর ঠাণ্ডা ঘরে বসে আরাম করলে চলবে না। আজকে মধ্যবিত্ত, নিম্ন-মধ্যবিত্ত মানুষেরা যে অবস্থায় এসে দাঁড়িয়েছে বামফ্রন্ট সরকারের উচিত—যারা বন্ধু সরকার বলে ডিমাণ্ড করছেন, যাদের দয়ার উপর কেন্দ্রের এই সরকার বিরাজ করছে তাদের বিরুদ্ধে শুধু হুমকি দিলেই চলবে না, বোঝাতে হবে পশ্চিমবাংলার মানুষ আজকে যা ভাবছে ভারতবর্ষের মানুষ আগামীকাল তা ভাববে। এইভাবে যদি জিনিসপত্রের দামের ঊর্দ্ধগতি হয় আর জ্যোতিবাবু রাইটার্সের ঠাণ্ডা ঘরে বসে খালি হুমকি দেন তাতে জিনিসপত্রের দাম কমবে না। প্রধানমন্ত্রী ভি. পি. সিং ততকালীন কেন্দ্রীয় সরকারের অর্থমন্ত্রী ছিলেন, তিনিও তখন ব্যবসায়ীদের বিরুদ্ধে অনেক হুমকি দিয়েছিলেন, কিন্তু ব্যবসায়ীরা তাকে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখিয়েছিলেন। এখন তিনি বলছেন, চিনির দাম কমাতে হবে, জিনিসপত্রের দাম কমাতে হবে। কিন্তু এবারেও প্রধানমন্ত্রীকে এই সমস্ত ব্যবসায়ীরা, এই সমস্ত কালোবাজারীরা, এই সমস্ত মুনাফাখোররা বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখাবেন, আগামী দিনেও তিনি জিনিসপত্রের দাম কমাতে পারবেন না। তাই বলছি, পশ্চিমবাংলা হচ্ছে বিপ্লবের মাটি, এই পশ্চিমবাংলার সরকারকে নতুন করে ভাবতে হবে জিনিসপত্রের দাম কমানোর জন্য কোনও পদ্ধতিতে এগুনো দরকার। প্রধানমন্ত্রীর সঙ্গে এই ব্যাপারে কথা বলে কিভাবে জিনিসপত্রের দাম কমানো যায় তারজন্য অবিলম্বে চেষ্টা করা উচিত এই বামফ্রন্ট সরকারের।

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গের নদীয়া জেলা বর্তমানে একটি সন্ত্রাসগ্রস্ত জেলায় পরিণত হয়েছে। প্রত্যহ সেখানে খুন, হুমকি এবং বন্ধ পালিত হচ্ছে। পুলিশের চক্রান্তে এবং পুলিশের সঙ্গে হাত মিলিয়ে বিভিন্ন কার্যকলাপে লিপ্ত সমাজ-বিরোধীরা কংগ্রেস কর্মী এবং কংগ্রেস লিডারদের দিনের পর দিন হুমকি দিচ্ছে এবং খুন করছে। গত শুক্রবার একদল সি. পি. এম. পার্টির লোক শ্লোগান দিতে দিতে ধুবুলিয়ার আর্দশ কলোনীতে যায় এবং সেখানে গিয়ে যুব কংগ্রেস কর্মী পল্টু ঘোষকে খুন করে। এর প্রতিবাদে কংগ্রেস কর্মীরা এবং সমর্থকেরা নোয়াপাড়ার আর্দশ পল্লীর পুলিশ ক্যাম্পের কাছে গিয়ে বিক্ষোভ জানায়। কিন্তু যারা খুন করেছে পুলিশ তাদের এখনও গ্রেপ্তার করতে পারেনি। কয়েকদিন আগে আমি এবং আরো আমাদের কয়েকজন সদস্য মেনশন করেছিলাম যে নদীয়া জেলার কংগ্রেস নেতা শঙ্কর সিংকে কিভাবে খুন করার চক্রান্ত হয়েছিল। তার একটা চোখ নষ্ট হয়ে গেছে, এখন সে মাদ্রাজে চিকিৎসার জন্য আছে। এইভাবে মিউনিসিপ্যালিটির নির্বাচনের আগে গোটা নদীয়া

জেলায় সি. পি. এমের গুণ্ডা-বাহিনী সমাজবিরোধীদের সঙ্গে হাত মিলিয়ে সন্ত্রাস সৃষ্টি করছে, কংগ্রেস কর্মীদের হুমকি দিচ্ছে এবং খুন করছে ও বোমাবাজি করছে। খবরের কাগজে দেখেছি, ফরওয়াড ব্লকের মন্ত্রী শ্রী কমল গুহ স্বীকার করেছেন যে গোটা সি. পি. এম পার্টিতে সমাজবিরোধী ভরে গেছে। এই সমস্ত সমাজবিরোধীরা গোটা নদীয়া জেলায় সন্ত্রাস সৃষ্টি করছে। নদীয়া জেলা হচ্ছে বর্ডার জেলা। সুতরাং সেখানকার মানুষ যাতে শান্তিতে বসবাস করতে পারে এবং কংগ্রেস কর্মীরা যাতে শান্তিভাবে ভোট দিতে পারে তার ব্যবস্থা করুন।

[2-30 – 2-40 P.M.]

**শ্রী সুভাষ বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলায় আইন শৃঙ্খলা অপেক্ষাকৃত উন্নত বলে আমরা মনে করি। কিন্তু আজকে কংগ্রেস পক্ষ থেকে যা শুরু করেছে কথায় কথায় ন্যাশান্যাল হাইওয়ের উপর বসে তারা রাস্তা অবরোধ করছে এবং বিশৃঙ্খলার সৃষ্টি করছে। আজকে পরিষ্কার দিবালোকে দেখা গেছে যে পথের মোড়ে শঙ্করসিংকে কারা গুলী করেছে এবং বোমা মেরেছে। আজকে তাদের যদি ধরা হয় তাহলে দেখা যাবে অন্তত ৫০ জন কংগ্রেসের লোককে জেলে পাঠাতে হবে। সেজন্য আমি বলতে চাই যে, ওরা ন্যাশান্যাল হাইওয়ে অবরোধ করছে এবং নিজেদের লোককে নিজেরাই খুন করে গণ্ডোগোল পাকাতে চাইছে। এই ভাবে আজকে পশ্চিমবঙ্গের শান্তিপ্রিয় মানুষদের অশান্তির মধ্যে ঠেলে দেবার চেষ্টা চলছে। এইসব বিশৃঙ্খলাকারীদের স্থান বাইরে হতে পারে না, জেলখানায় কিংবা অন্য কোথাও এদের স্থান হতে পারে। আজকে নদীয়া জেলায় শান্তি এবং সাম্প্রদায়িক সম্প্রীতি বজায় রয়েছে। আজকে কংগ্রেস নিজেদের লোককে নিজেরা মেরে আমাদের ঘাড়ে দোষ চাপাতে চাইছে এবং বিশৃঙ্খলা সৃষ্টির চেষ্টা করছে। তাই আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে এদিকে একটু দৃষ্টি দেবার জন্য অনুরোধ জানাচ্ছি

**শ্রী সূর্য চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্ত মন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। মহিষাদলে পূর্তদপ্তর কর্তৃক নির্মিত একটি সেতু আছে, এবং সেই সেতুটি বর্তমানে খুবই খারাপ অবস্থায় রয়েছে। অসংখ্য মানুষ এবং যানবাহন তার উপর দিয়ে চলাচল করে। যদি এখনও সেই ব্রীজটিকে মেরামতের জন্য গ্রহণ করা হয় তাহলে অল্প খরচে তা করা সম্ভব হবে, তা না হলে যদি ভেঙ্গে যায় তাহলে পরে ৬০/৭০ লাখ টাকা খরচা হতে পারে। ইতিপূর্বে এ ব্যাপারে আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করেছি, জানিনা কি কারণে এটা করা হচ্ছে না, এখন করতে পারলে অনেক পয়সা বাঁচবে সেজন্য মেরামতের জন্য আবেদন জানাচ্ছি।

**শ্রী প্রবুদ্ধ লাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং রাজ্যসরকারের দৃষ্টি আকর্ষণ করছি। কেন্দ্রে এখন বামফ্রন্ট সরকারের বন্ধু সরকারে রয়েছেন। দেখা যাচ্ছে বন্ধু সরকার যবে থেকে এসেছেন তবে থেকেই এই পশ্চিমবঙ্গের বিরুদ্ধে একটা পক্ষপাত মূলক আচরণ করছেন। আসানসোল মহকুমার গর্ব ছিল ইস্‌কো স্টিল প্ল্যান্ট। ঐ স্টিল প্ল্যান্ট প্রথম স্টিল প্ল্যান্ট। ওটা পুরণো হয়ে যাওয়ায় রাজীব গান্ধীর

সরকার ঐ ইসকো স্টিল প্ল্যান্টকে মর্ডানাইজেসনের অর্থাৎ আধুনিকীকরণের জন্য প্রস্তাব করেছিলেন এবং কাজও একটু এগিয়েছিল। কিন্তু এখন সেই কাজ প্রায় বন্ধ হবার মুখে পশ্চিমবঙ্গের মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় যখন সব কলকারখানা আধুনিকীকরণের কথা ভাবছেন তখন পশ্চিমবঙ্গের বুকে ঐ ইসকো স্টিল প্ল্যান্ট—কেন্দ্রে বন্ধু সরকারের শিল্প মন্ত্রী শ্রী দীনেশ গোস্বামী—পশ্চিমবঙ্গকে বঞ্চিত করে গ্লোবাল টেণ্ডার দিয়ে কাজটাকে পিছিয়ে দিয়েছেন। উড়িষ্যার মুখ্যমন্ত্রী বিজু প্রাক্তন শিল্প মন্ত্রী সাউথ কোরিয়ার পককো ফার্মের সঙ্গে যোগাযোগ করে পারাদ্বীপে স্টিল প্ল্যান্ট করছেন। উড়িষ্যাল স্টিল প্ল্যান্ট হচ্ছে অথচ এখানে মুখ্যমন্ত্রীর চেষ্টা থাকা সত্ত্বেও বন্ধু সরকার কিছুই করছেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয় পরবর্তী বক্তাকে আহ্বান করার বক্তা আসন গ্রহণ করেন।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলকাতা পৌরসভাসহ পশ্চিমবঙ্গে মফস্বল শহরে পৌর নির্বাচন হচ্ছে। এই পৌর নির্বাচন উপলক্ষ্যে শুরুতেই বিভিন্ন জায়গায় শান্তি-শৃঙ্খলা বিঘ্নিত হচ্ছে, কারণ আজকের দিনে কংগ্রেস যাঁরা করেন তাদের মধ্যে সৌগতবাবু বা মানসবাবুর মতো লোক অত্যন্ত কম, [*]-এর মতো লোকের সংখ্যাই বেশি। জেলায় জেলায় তারা রয়েছে এবং শুরুতেই সৃষ্টি করছে। আমরা দেখেছি, পূজা যাতে নির্বিঘ্নে পালিত হতে পারে তারজন্য পূজার আগে সরকারি নির্দেশে [*] গেপ্তার করা হয়। আজকে পশ্চিমবঙ্গের যে পৌর নির্বাচন সেটা রণক্ষেত্রে রূপান্তরিত হতে পারে, কারণ জনসাধারণ কংগ্রেসের পেছনে নেই এবং সেই কারণে তাঁরা সর্বত্র একটা ভয়ঙ্কর অবস্থা সৃষ্টি করতে চাইছেন। এই পরিস্থিতিতে আমি স্বরাষ্ট্র মন্ত্রীর সৃষ্টি আকর্ষণ করছি, অবিলম্বে জেলায় জেলায় একেবারে চিরুণী তল্লাসী করে [*] জাতীয় [*] যারা বিভিন্ন দলের তকমা নিয়ে সর্বত্র সন্ত্রাস সৃষ্টি করছে তাদের গ্রেপ্তার করা হোক। এরা চিহ্নিত কংগ্রেসি [*]। আজকে চিহ্নিত কংগ্রেসি এবং [*] মধ্যে কোনও তফাৎ নেই।

**মিঃ স্পিকার ঃ** 'শঙ্কর সিং' 'সমাজ বিরোধী' শব্দগুলি বাদ যাবে।

**Shri Gyan Singh Sohanpal :** Sir, I rise to thank the government for something good that the government has done.

**Mr. Speaker :** Mr. Sohanpal, then you are saying that the government does good things?

**Shri Gyan Singh Sohanpal :** Some times. Sir, the House is fully aware that Kharagpur suffers from acute scarcity of drinking water every year during the summer months. The issue has been raised by me in this House on several occasions since 1982. Considering the seriousness of the problem a comprehensive water supply scheme was prepared by the government at an estimated cost of Rs. 814 lakhs to solve the problem on a permanent basis, although there has been an inordinate delay in the matter of finalising and sanctioning the estimate seriously and for which the people of Kharagpur have suffered immensely during all these years. Nevertheless I am happy to inform the House that government has recently sanctioned the scheme which will

[* Expunged as ordered by the chair]

go a long way in solving the problem. I wish to convey grateful thanks to the government through you, Sir, and I hope that the government will leave no efforts to complete the project within the stipulated period.

Thank you Sir.

[2-40 – 2-50 P.M.]

**শ্রী প্রবুদ্ধ লাহা ঃ** মিঃ স্পিকার স্যার, কেন্দ্রে যে সরকার রয়েছে সেই সরকার আভ্যন্তরীণ কোনও সমস্যার সমাধান করতে পারছেন না। তাঁরা কাশ্মীর সমস্যা সমাধানে সম্পূর্ণভাবে ব্যর্থ হয়েছেন, পাঞ্জাব সমস্যা সমাধানে সম্পূর্ণভাবে ব্যর্থ হয়েছেন। কাশ্মীরের সমস্যা একটি আভ্যন্তরীণ সমস্যা এবং সেই সমস্যার আভ্যন্তরীণভাবেই সমাধান করা যায়। কিন্তু, স্যার, আমরা দেখছি যে, প্রধানমন্ত্রী শ্রী ভি. পি. সিং খবরের কাগজের মাধ্যমে খোলাখুলি ভাবে পাকিস্তানকে হুশিয়ারী দিচ্ছেন। সত্যিই যদি পাকিস্তান ভারতবর্ষকে আক্রমণ করতে আসে তাহলে সেই আক্রমণ আমরা নিশ্চয়ই রুখবো। কিন্তু তিনি যদি প্রতিদিন খবরের কাগজের মাধ্যমে এই ভাবে বলেন তাহলে ভারতবর্ষে ১০ কোটি সংখ্যা লঘু সম্প্রদায়ের লোক রয়েছে, ১০ কোটি মুসলিম রয়েছে তাদের মনে একটা প্রতিক্রিয়ার সৃষ্টি হতে পারে। ভি. পি. সিং খবরের কাগজের মাধ্যমে যে কথাটা বলছেন তাতে ওয়ার হিস্টিরিয়া বলা যেতে পারে, সেটা তিনি ভারতবর্ষের বুকে ক্রিয়েট করতে চাইছেন। এর আগে যে যে সমস্যা সৃষ্টি হয়েছিল, পাঞ্জাব সমস্যা, আসাম সমস্যা এই ব্যাপারে ভারতবর্ষের প্রাক্তন প্রধান মন্ত্রী রাজীব গান্ধি সেটা সঠিক ভাবে মোকাবিলা করেছেন এবং করার ক্ষেত্রে তিনি বিদেশি রাষ্ট্র থেকে, বিদেশি গুপ্তচরের কাছ থেকে সতর্ক থাকতে বলেছেন এবং তাদের অ্যাকটিভিটিজের কথা বলেছেন। কিন্তু আপনাদের বন্ধু সরকারের প্রধানমন্ত্রী বলছেন পাকিস্তান এক পা এগোলে আমরা দু-পা এগোবো এই সমস্ত কথা বলছেন। ভারতবর্ষ এমন একটা রাষ্ট্র যেখানে সংখ্যা লঘু সম্প্রদায়ের ১০ কোটি মানুষ আছে সেখানে ভারতবর্ষের প্রধানমন্ত্রীকে অনেক খানি সংযত হওয়া উচিত। আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করবো তিনি যেন প্রধানমন্ত্রীকে বলেন ভারতবর্ষে শান্তি, সংহতি এবং সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষা করার জন্য প্রধানমন্ত্রী সচেষ্ট হন, রোজ খবরের কাগজে বিবৃতি দিয়ে তিনি যেন বিভ্রান্তির সৃষ্টি না করেন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ইতিপূর্বে আপনি শুনেছেন যে পরিবহন মন্ত্রী—এটা বিশ্বস্ত সূত্রে খবর এবং সংবাদপত্রে সেই সংবাদ প্রকাশিত হয়েছে—পশ্চিমবাংলায় এই কলিকাতায় যে ট্রাম কোম্পানি রয়েছে সেই ট্রাম কোম্পানির মাধ্যমে বাস চালাতে চাইছেন। তার উদ্দেশ্য হ'ল ট্রাম কোম্পানিতে লোকসান চলেছে সেই লোকসানের বহর কমানোর জন্য তিনি এই কাজ করছেন। আমি বলতে চাই লোকসানের বহর কমানোর জন্য বাস্তব যে প্রচেষ্টা সেটা নেওয়া হচ্ছে না। লোকসানের বহর বেড়ে যাওয়ার কতকগুলি কারণ আছে। মাথা ভারি প্রশাসন তার মধ্যে অন্যতম। গত তিন বছরে ৩ হাজার টাকা মাইনে এই রকম অফিসারের সংখ্যা ৫৯ জন ছিল এখন সেটা বেড়ে দাঁড়িয়েছে ১৮৩ জনে এবং তাদের জন্য ব্যায় হচ্ছে ২১ লক্ষ ৭৮ হাজার টাকা। ট্রামের যেমন লোকসান চলছে সেই রকম বাসেও লোকসান চলছে। এখন যা ট্রাম আছে তার থেকে

দৈনন্দিন গড়ে ২১৫টি ট্রাম চলে কিন্তু দপ্তরের সূত্রে খবর ৩৩০ খানা প্রতি দিন ট্রাম চালানো যেতে পারে। কিছু দিন আগে আমরা বাস ধর্মঘটের সময় দেখেছি কি ভাবে ট্রাম চালানো হয়েছিল। সেই অনুযায়ী যদি ট্রাম চালানো হয় তাহলে লোকসানের বহর কমে আসবে। আসলে বিশ্ব ব্যাঙ্কের চাপে তিনি অনেক জায়গায় এই ভাবে ট্রাম তুলে দিতে চাচ্ছেন বাই ফেজ। পরিবহণ মন্ত্রী এই রকম যদি সিদ্ধান্ত নেন তাহলে খতিয়ে দেখা দরকার। ট্রাম তুলে দেওয়ার ব্যাপারে এই যে সিদ্ধান্ত নিচ্ছেন তার সমস্ত কিছু ডাটা, পার্টিকুলার্স আমাদের কাছে দেওয়া উচিত কেন তিনি এটা করতে চলেছেন। যেটা আছে তার প্রপার ইউটিলাইজেশন হচ্ছে কিনা সেটা আমাদের জানানো দরকার। মাথা ভারি প্রশাসনে অধিক ব্যয় হচ্ছে সেটা জানানো দরকার। এই সমস্ত ব্যাপারে সঠিক ভাবে সুবিবেচনা হচ্ছে কিনা এটা আমাদের জানা দরকার। ট্রাম কোম্পানিতে কর্মচারিদের রেসিও হচ্ছে ওয়ান ইজ টু টোয়েন্টি। এই ব্যাপারে প্রপার ইউটিলাইজেশন হচ্ছে কিনা দেখতে হবে, লোকসানের বহর কমানোর জন্য বাস চালাতে হবে এই সিদ্ধান্ত সঠিক হয়েছে কিনা এই সম্পর্কে সামগ্রিক দৃষ্টি দিতে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী গোবিন্দ্রচন্দ্র নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আমরা খবরের কাগজের মাধ্যমে জানতে পারলাম আমাদের মন্ত্রী মহাশয়ের স্টেটমেন্টে যে এইচ-এস পরীক্ষার ইতিহাসের সেকেণ্ড পেপার-এর এনসারের স্ক্রিপ্ট রেলের পারসেলে আসার সময় খড়গপুর স্টেশনে খোয়া গেছে। আমরা মাননীয় মন্ত্রী মহাশয়কে প্রায় প্রতিদিনই বলেছি এই দপ্তরের অব্যবস্থার কথা। কেন্দ্রের রেল কর্তৃপক্ষ গুরুত্ব দিয়ে এই পারসেলগুলিকে রেখে দিয়েছে, পারসেল বিভাগের বিরুদ্ধে মামলা দায়ের করেছে রেল কর্তৃপক্ষ। এই যে উত্তরপত্রগুলি এসেছে রেল কর্তৃপক্ষ সেই গুলিকে আটকে রেখে দিয়েছে। এই গুলিকে আনতে যাওয়ার কথা উচ্চ শিক্ষা পর্ষদের কিন্তু সেইগুলিকে মধ্য শিক্ষা পর্ষদ আনতে গিয়েছিল। আজকে আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে শিক্ষাক্ষেত্রে চরম নৈরাজ্য এবং অরাজকতা দিনের পর দিন কি ভাবে চলছে—যে সমস্ত ছেলেগুলো পরীক্ষা দিয়েছিল এখনও পর্যন্ত তাদের খাতাগুলো খড়গপুরের কাছে গিয়ে কিছু উড়ে গেল। আজকে সেই সমস্ত ছেলেদের ভাগ্য নিয়ে ছিনিমিনি খেলা হচ্ছে। আমি জানতে চাই সেই সমস্ত ছেলেদের পরীক্ষা পুনরায় গ্রহণ করা হবে কিনা বা কি ব্যবস্থা গ্রহণ করা হবে? মাননীয় মন্ত্রী মহাশয়, আশা করি, এই ব্যাপারে একটি সুষ্ঠু দৃষ্টান্ত স্থাপন করবেন এবং পশ্চিমবঙ্গের মানুষের কাছে তা গ্রহণীয় হয়ে ওঠে। আজকে পশ্চিমবাংলায় মাধ্যমিক এবং উচ্চ মাধ্যমিক পরীক্ষার প্রশ্নপত্র থেকে উত্তরপত্র রাস্তায় গড়াগড়ি খাচ্ছে এবং ট্রেনের মধ্যে পড়ে থাকছে আমরা দেখছি। মোটের উপরে সমস্ত পরীক্ষা ব্যবস্থাতেই একটা চরম অব্যবস্থা দেখা দিয়েছে। এই পরিপ্রেক্ষিতে তিনি কি ব্যবস্থা অবলম্বন করতে চলেছেন তা আমরা জানতে চাই। এই বছরে পশ্চিমবাংলায় প্রায় সাত লক্ষের মত ছাত্রছাত্রী মাধ্যমিক এবং উচ্চ মাধ্যমিক পরীক্ষা দিয়েছে, তাদের জীবন নিয়ে একটা ছিনিমিনি খেলা হচ্ছে। সেজন্য আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই যে তিনি অবিলম্বে শিক্ষাক্ষেত্রে পশ্চিমবাংলার বুকে একটি এমন ব্যবস্থা গ্রহণ করুন যার ফলে শিক্ষার সুন্দর পরিবেশ গড়ে ওঠে। শিক্ষাক্ষেত্রে পরীক্ষা ব্যবস্থা আজকে যে ভাবে প্রহসনে পরিণত হয়েছে তা তিনি বন্ধ করুন।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে আমার বিধানসভা কেন্দ্রের অন্তর্গত ৬২ নং ওয়ার্ডের একটি ঘটনার কথা উল্লেখ করতে চাইছি। সেখানে কয়েকদিন আগে সি. পি. এম.-এর নাজিমুল্লাকে কিছু দুষ্কৃতকারী গুলি ছুঁড়েছে, তার ফলে তিনি আহত হয়েছেন। আমি সেই ঘটনার নিন্দা করছি। কিন্তু অত্যন্ত আশ্চর্যের বিষয় হল এই যে ঐ ঘটনাকে কেন্দ্র করে সি. পি. এম. তাদের স্বভাব-কৌশল অনুযায়ী ঐ আক্রমণের সঙ্গে কংগ্রেস কর্মীদের নাম জড়িত করছে, ৬২ নং ওয়ার্ডের কংগ্রেস কর্মীদের নাম জড়িয়ে দেওয়া হচ্ছে এবং এতে বিন্দুমাত্র দ্বিধাগ্রস্থ হয়নি। বর্তমান রাজনৈতিক পরিস্থিতিকে কাজে লাগাবার জন্য তারা সরাসরি কংগ্রেস দলের ঐ ঘটনায় হাত রয়েছে বলে অভিযোগ এনেছে। যারা ঐ আক্রমণ করেছে এবং যাদের নাম এফ. আই. আর.-এ লেখা হয়েছে, আমি তাদের বিরুদ্ধে গ্রেপ্তার, শাস্তি দাবি করছি। তাদের চূড়ান্ত শাস্তি দেবার ব্যাপারে যদি সর্বদলীয় দাবি উত্থাপিত হয়, তাহলে আমি তাতে প্রথম সারিতে থাকতে রাজী আছি। আমি এই বিধানসভার বুকে বারবার বলেছি যে, তালতলা এলাকা এবং তার সংলগ্ন দু'একটি এলাকায় যে সমস্ত দুষ্কৃতকারীরা বারবার করে হামলাবাজি করছে তারা সি. পি. এম. দলের। এর ফলে কলকাতার শান্তি-শৃঙ্খলা ভয়ানক ভাবে অবনতি ঘটছে। গত তিন বছর ধরে এই অবস্থা সেখানে চলছে, কতকগুলো খুন হয়েছে, লুঠতরাজ ও রাহাজানির ঘটনা ঘটেছে, বোমাবাজির ঘটনা ঘটেছে। কলকাতার পুলিশ কমিশনারকে সামনে রেখে তাঁকে দিয়ে যদি এনকোয়ারি করা হয় তাহলে তালতলা এলাকা এবং পার্কস্ট্রিট এলাকায় আইন-শৃঙ্খলার চরম অবস্থা সহজেই ধরা পড়বে। পার্কস্ট্রিট এলাকায় মানুষ সন্ধ্যা সাতটা নাগাদ দেখা যায় যে ভয়ে কথা বলতে পারে না, আলো নিভিয়ে সবাই বসে আছে, যেন মনে হয় ওখানে কারফিউ বিরাজ করছে। দুষ্কৃতকারীর বিরুদ্ধে অভিযোগ থানায় গিয়ে জানানো যায় না। কয়েকদিন আগে 'সোলজার' নামে একজন সমাজবিরোধীকে আর একদল সমাজ বিরোধী বাড়ি থেকে রাস্তায় ডেকে নিয়ে যায়। তারপর প্রথমে তার হাত কাটা হলো, পা কাটা হলো, তারপর তার গলা কেটে দেওয়া হল এবং সর্বশেষে তাকে রাস্তার উপরে আলিমুদ্দিন স্ট্রিটের উপরে ফেলে রেখে দেওয়া হয়। ঐ এলাকার আইন-শৃঙ্খলার পরিস্থিতি সম্পূর্ণ নিয়ন্ত্রনের বাইরে চলে গিয়েছে। অথচ এলাকাটি অত্যন্ত গুরুত্বপূর্ণ। কারণ ঐ ৬২নং ওয়ার্ডের মধ্যে আলিমুদ্দিন স্ট্রিটেই হচ্ছে সি. পি. এম. দলের হেড অফিস, আমাদের পশ্চিমবঙ্গ কংগ্রেস পার্টির হেড অফিসও ওখানেই অবস্থিত। রাজনৈতিক দিক থেকে এলাকাটি অত্যন্ত গুরুত্বপূর্ণ। অথচ ওখানে হেরোয়িন চোরাচালানকারীরা, ড্রাগ পেডলাররা মাদকদ্রব্য বিক্রি করছে। সন্ধ্যা বেলা থেকেই এগুলো অবাধে বিক্রি হচ্ছে অথচ কোনওদিক থেকেই কোনও উদ্যোগ নেওয়া হচ্ছে না যাতে এসব বন্ধ হয়। আমি দাবি জানাই যে সরকারের পক্ষ থেকে তাঁরা যেন এদিকে দ্রুত দৃষ্টি দেন এবং পরিস্থিতি মোকাবিলার জন্য যথাযথ গুরুত্ব দিয়ে যথাযথ ব্যবস্থা গ্রহণ করেন।

[2-50 – 3-30 P.M] (including adjournment)

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় স্পিকার মহাশয়, যেহেতু আমাদের পার্টি সম্পর্কে বক্তব্য রাখলেন মাননীয় সদস্য সুদীপ বন্দ্যোপাধ্যায় সেইহেতু এর উত্তর দেওয়ার দরকার। এ যেন ঠিক ঠাকুর ঘরে কে রে আমি তো কলা খাই নি। ওই পাড়ার যে দুষ্কৃতকারী তারা

কংগ্রেসের অরগ্যানাইজার, তারাই বুথকে ম্যানেজ করে, পোলিং এজেন্ট হিসাবে কাজ করে এবং সারা বছর ধরেই এই গণ্ডগোল করে। ওই কংগ্রেসি গুণ্ডা আমাদেরই একজন প্রার্থীকে প্রকাশ্য দিবালোকে গুলিবিদ্ধ করেছে। সেই ঘটনাকে সাফাই গাওয়ার জন্যে বলছেন যে ওঁরা দুষ্কৃতকারী। আপনার যদি সাহস থাকে তো স্টেটমেন্ট দিন যে ওরা কংগ্রেস কর্মী নয়। কংগ্রেসের গুণ্ডাবাহিনীরা দিনের পর দিন সন্ত্রাস সৃষ্টি করে চলেছে। সুতরাং ওই ব্যক্তি আপনাদেরই দলের লোক।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সভার দৃষ্টি আকর্ষণ করছি। আপনি হয়তো জানেন যে, পশ্চিমবঙ্গে বন্ধ কলকারখানা সম্পর্কে কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে একটা আন্দোলন করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে। এতে বিভিন্ন ট্রেড ইউনিয়ন সংস্থা আলোচনা করছে এবং আই এন টি ইউ সি এই আন্দোলনে সাড়া দিয়েছে। এবং সিটুও আন্দোলন করবে বলে রাজি হয়েছিল। কিন্তু এখন বলছে যে, আমাদের মুখ্যমন্ত্রী দিল্লী গিয়েছেন প্রধানমন্ত্রীর সঙ্গে কথা বলতে, সুতরাং এখনই কিছু করা চলবে না। এখনও আন্দোলন করার সময় হয় নি। আমরা জানি যে, মুখ্যমন্ত্রী প্রধানমন্ত্রীর সঙ্গে বহুক্ষণ ধরে কথা বললেও বন্ধ কলকারখানা খোলার ব্যাপারে কোনও সিদ্ধান্তে আসেননি। বেঙ্গল পটারিজ বন্ধ কারখানা খোলার ব্যাপারে বড় জোর কমিটি নিয়োগের কথা বলা হয়েছে। মেটালবক্স থেকে শুরু করে কোনও বন্ধ কারখানা খোলার সিদ্ধান্ত তাদের মুখ দিয়ে বেরিয়ে আসেনি। বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্রের ব্যাপারে সোভিয়েট লোন কতটা হবে তাদের কথার মধ্যে থেকে বেরিয়ে আসেনি। অন্য দিকে বন্ধ কলকারখানা খোলার ব্যাপারে কেন্দ্রীয় সরকার কি ব্যবস্থা নেবেন তার কোনও ফলপ্রশু আলোচনা হয় নি। কেন্দ্রীয় সরকার বন্ধ কলকারখানা অধিগ্রহণ করবেন কিনা তার কোনও আলোচনা হল না। মুখ্যমন্ত্রীর সঙ্গে প্রধান মন্ত্রীর বৈঠক কোনও ফলপ্রশু হল না। সেইজন্য আমি অনুরোধ করছি সি. পি. এমের লোকেরা, সি. পি. এমের ট্রেড ইউনিয়ন সংগঠন সবাই মিলে আসুন বন্ধ কারখানা খোলার ব্যাপারে এবং বক্রেশ্বর লোনের ব্যাপারে কেন্দ্রের বিরুদ্ধে আন্দোলন গড়ে তোলার জন্যে ময়দানে নামি।

**Mr. Speaker :** House adjourned till 3.30 p.m.

(At this stage the House was adjourned till 3.30 P.M.)

**(After Adjournment)**

[3-30 – 3-40 P.M.]

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন আগামীকাল মে দিবস—আন্তর্জাতিক শ্রমিক শ্রেণী দিবস—সারা দুনিয়ার দেশে দেশে প্রতি বছর এই দিনটি শ্রমিক শ্রেণীর জনগণ অন্তত নিষ্ঠার সঙ্গে পালন করে থাকেন। এই বছরের মে দিবসের তাৎপর্য আরো বেশি, এই কারণে যে, ১৮৮৯ সালে আন্তজার্তিক কংগ্রেস থেকে মনিষী এঙ্গেলসের নেতৃত্বে এই আহ্বান জানান হয় যে ১৯৯০ সালের ১লা মে থেকে এই দিবসটি আন্তজার্তিক শ্রম দিবস হিসাবে পালিত হবে। সেইহেতু এই মে দিবসটি গুরুত্বপূর্ণ। আমাদের ভারতবর্ষে মে দিবসটি পালনের সংগ্রামের ইতিহাসটি দীর্ঘ ঐতিহ্যমণ্ডিত। স্বাধীনতার পরবর্তীকালে আমাদের দেশের শ্রমিক শ্রেণী এই মে দিবসটি পালনের অধিকারের জন্য রক্ত দিয়েছেন,

সংগ্রাম করেছেন, কিন্তু কংগ্রেসের রাজত্বকালে আমাদের ভারতবর্ষের দুর্ভাগ্য যে এটার এতবড় ঐতিহ্য থাকা সত্ত্বেও আজও মে দিবসটি জাতীয় ছুটির দিন হিসাবে ঘোষিত হয়নি। এই ব্যাপারে আমরা বামফ্রন্টের পক্ষ থেকে এবং ট্রেড ইউনিয়নের পক্ষ থেকে বহুদিন ধরে দাবি করে আসছি, এই দিনটি পালনের জন্য, কিন্তু শুধুমাত্র এটা পশ্চিমবাংলায় ও কেরালায় ছুটির দিন হিসাবে পালন করা হয়। আমরা আশা করেছিলাম নূতন সরকারে মেদিবসটিকে জাতীয় দিবস হিসাবে সারা ভারতবর্ষে ছুটির দিন হিসাবে ঘোষণা করবেন। আমরা এই ব্যাপারে এখনও কেন্দ্রীয় সরকারের কোনও সিদ্ধান্ত জানতে পারিনি। আমাদের দেশের শ্রমজীবি জনগণের যে দাবি তার যথার্থ্য মর্যাদা কেন্দ্রীয় সরকার দেবেন এবং ১লা মে কে আন্তজার্তিক শ্রমিক দিবস হিসাবে যাতে মর্য্যাদা দেওয়া হয় সেজন্য ছুটির দিন হিসাবে ঘোষণা করবেন, এই দাবী আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে রাখছি, আশাকরি সকলে এই ব্যাপারে এক মত হবেন।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, এই যে মে দিবসকে জাতীয় ছুটির দিন হিসাবে ঘোষণা করা হোক, এই মর্মে যে প্রস্তাব মাননীয় সদস্য শান্তশ্রী বাবু রেখেছেন আমি তাঁকে সমর্থন করছি। ১৯৮৬ সালে চিকাগো শহরের হে মার্কেটে শ্রমিকদের রক্তক্ষয়ী যে আন্দোলন শুরু হয়েছিল বিশ্বব্যাপী শ্রমিকদের মুক্তি আন্দোলনের জন্য, সেই আন্দোলন আজও বর্তমান। এই মে দিবসটি আজকে আন্তজার্তিক শ্রমিক সংগ্রামের বার্তা বহন করে নিয়ে যায় যেখানে শোষণ আছে, অত্যাচার আছে, সেখানে পৃথিবীর শ্রমিক শ্রেণীরা এক হন; এবং এই মে দিবসের বিশেষ তাৎপর্য হল—যদিও মে দিবসটি লাল পতাকা থেকে উদ্ভব হয়েছিল, তবে মে দিবস পালনের জন্য লাল পতাকার প্রয়োজন হয় না—এতে সমস্ত শ্রমজীবি মানুষ ও শ্রমিক শ্রেণীর এর প্রতি সমর্থন জানান। আমরা জানি যে সব দেশে লাল পতাকা ছিল আজকে সেইগুলি পরিবর্তন হয়ে গিয়েছে, কম্যুনিস্ট দেশগুলিতে শ্রমিক শ্রেণীর নেতৃত্বে মে দিবস পালন হচ্ছে, পোলাণ্ডে সোলিডারিটির নেতৃত্বে সেখানে আন্দোলন হচ্ছে, কিন্তু এই ঐতিহাসিক পরিবর্তনের মধ্যেও মে দিবসের তাৎপর্য শেষ হয়ে যায়নি; যদিও আজকে এই কথা ভাববার সময় এসেছে। যে শ্রমিক শ্রেণীর নাম করে যারা শাসন করেন তারা প্রকৃত শ্রেণীর প্রতিনিধি কিনা। এই কথা পূর্ব ইউরোপের শ্রমিক শ্রেণীরাও তুলেছেন এবং পশ্চিমবাংলার শ্রমিকরাও তুলেছেন। আমি বলব মে দিবসকে যাতে আমরা দাবি হিসাবে ধরে রাখতে পারি সেটা দেখা দরকার। এখন কেন্দ্রে যে সরকার এসেছে, তারা বামফ্রন্টের বন্ধু সরকার। এই হাউস থেকে শ্রীমতী অপরাজিতা গোপ্পী নেতাজীর জন্মদিনকে জাতীয় ছুটির দিন হিসাবে ঘোষণা করার যে প্রস্তাব করেছিলেন, বন্ধু সরকার সে কথা শোনেননি ও সে দাবি রাখেননি। আমাদের শান্তশ্রী বাবু যে প্রস্তাব আজকে রেখেছেন, আমাদের বন্ধু সরকার শ্রমিক সংহতির উদ্দেশ্যে সেই প্রস্তাবকে আশা করি সমর্থন করবেন। যাই হোক, আর্ন্তজাতিক শ্রমিক সংহতি দিবস হিসাবে এবং শোষণ মুক্ত সমাজ প্রতিষ্ঠার দিন হিসাবে, মে দিবসকে জাতীয় ছুটির দিন হিসাবে ঘোষণা করার প্রস্তাবে আমাদের সম্পূর্ণ সমর্থন রইল।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অনেক বিলম্বে হলেও মাননীয় সদস্য শান্তশ্রী বাবু যে প্রস্তাব নিয়ে এসেছেন, আমি তাঁকে সর্বান্তকরণে সমর্থন করছি। কারণ এটা ঠিক কথা, যে ১লা মে দিবসটি সারা পৃথিবীতে শ্রমিকদের কাছে একটা ঐতিহাপর্ণ দিন

এবং সংগ্রামের দিন বলে ঘোষিত। আমরা জানি ১৮৮৬ সালে হে মার্কেটে প্রথম শ্রমিকরা যখন তাঁদের কাজের সময়ের দাবিতে আন্দোলন শুরু করেছিলেন, তখন তাঁদের উপর যে নির্মম অত্যাচার হয়েছিল এবং সেই নির্মম অত্যাচারে শ্রমিকদের রক্ত রঞ্জিত বস্ত্র ও পতাকা সারা বিশ্বে শ্রমিক আন্দোলনের প্রতীক হিসেবে ঘোষিত হয়েছে। মাননীয় সদস্যর এই প্রস্তাব সমর্থন করতে গিয়ে মাননীয় সৌগত রায় যে কথা বললেন—আমি বিতর্কে যাব না—কিন্তু অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে হচ্ছে—আগের যে সরকার ছিল, তারা ঐ দিনটাকে বিশ্বের শ্রমিক আন্দোলনের ঐতিহ্যপূর্ণ দিবস হিসাবে জাতীয় ছুটির দিন হিসাবে ঘোষণা করেননি। আমরা শোষণমুক্ত সমাজ চাই, আমরা শোষণের বিরুদ্ধে আন্দোলন করি এবং শ্রমিক, কৃষক, মেহনতী মানুষ যে লড়াই করছে সেই লড়াইয়ের ক্ষেত্রে আমাদের কাছে ১লা মে দিবসটি প্রেরণা দিবস। সুতরাং এই কারণে, সেই শ্রমিক যারা ভবিষ্যতের শোষিত মানুষদের পথ দেখিয়েছিল, তাঁদের রক্ত রঞ্জিত পতাকা আজকে বিশ্বের সমস্ত শোষিত মানুষের হাতে ঘুরছে। তাই শ্রমিক আন্দোলনের সেই রক্ত রঞ্জিত পতাকা আজকে সারা বিশ্বে শ্রমিক, কৃষক ও মেহনতী মানুষের হাতে হাতে ঘুরছে। সেই কারণেই আজকে আমাদের মাননীয় সদস্য শান্তশ্রী চট্টোপাধ্যায় যে প্রস্তাব নিয়ে এসেছেন আমি তাকে সমর্থন করে এই দাবি জানাব যে বন্ধু সরকারের কাছে আমাদের এই দাবি জানানো হোক যে বিশ্বের কাছে ১লা মে'র যে ঐতিহ্য সেই ঐতিহ্যপূর্ণ দিনটিকে ছুটি দিবস হিসাবে ঘোষণা করা হোক।

[3-40 – 3-50 P.M.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস** ঃ মাননীয় স্পিকার মহাশয়, এক শতাব্দীর বেশি সময় অতিক্রান্ত হলেও মে দিবস আজকে শ্রমজীবি মানুষের প্রেরণার স্থল। ইতিপূর্বে রাজ্য সরকার মে দিবস ছুটি ঘোষণা করেছেন এবং ভারতবর্ষ জুড়ে সমস্ত ট্রেড ইউনিয়ন বিশেষ করে বামপন্থী ট্রেড ইউনিয়ন সমূহ বার বার মে দিবস ছুটির দাবি করেছেন। আমাদের প্রত্যাশা, যে প্রত্যাশার কথা মাননীয় সদস্য শান্তশ্রী চট্টোপাধ্যায় উত্থাপন করেছেন, কেন্দ্রের নতুন সরকার মে দিবসকে ছুটির দিবস হিসাবে ঘোষনা করবেন। এই প্রসঙ্গে সমর্থন দিতে গিয়ে সৌগত বাবু উল্লেখ করেছেন পূর্ব ইউরোপের কমিউনিস্ট দেশগুলির বিপর্যয়ের কথা, পূর্ব ইউরোপে কমিউনিস্ট বিচ্যুতির সাথে সাথে তিনি অনেক দিবা স্বপ্ন দেখতে পারেন, মার্ক্সবাদ লেনিন বাদ সম্বন্ধে যে কথা তিনি ব্যবহার করেছেন লেনিনের ভাষায় একে ম্যানিভলিজম বলে, এইসব ডে-ড্রিম এইসব স্বপ্ন মানুষরা বার বার অনেকের পতাকা বহন করেন, শ্রমজীবি মানুষের আন্দোলনে অংশ গ্রহণ করেন, শ্রমজীবি মানুষের আন্দোলন কে বিপথগামী করেন, এইসব বর্ণচোরারা থাকবে, তাতে বিভ্রান্ত হবার কোনও কারণ নেই। পৃথিবীর ইতিহাসের যে গতিপথ সেই গতিপথে মার্ক্সবাদ লেনিনবাদ সারা বিশ্বে একটা বৈজ্ঞানিক সৃজনশীল মতবাদ হিসাবে সাফল্য এনেছে। আমি বন্ধু সরকারকে অনুরোধ করব, অনুরোধ মানতে পারেন, নাও মানতে পারেন, কিন্তু ভারতবর্ষ একদিন মে দিবস জাতীয় উৎসব দিবস হিসাবে পালন করবে এই বিষয়ে কোনও সন্দেহ নেই। আজকে কেন্দ্রীয় সরকার মে দিবসকে জাতীয় ছুটি দিবস হিসাবে ঘোষণা করুন, তাহলে তাঁরা একটা ঐতিহাসিক কর্তব্য সম্পাদন করে যাবেন। আমাদের প্রত্যাশা পশ্চিমবঙ্গ বিধানসভার এই মনোভাব, বিধান সভার সদস্যদের বক্তব্য যথাযথ জায়গায় পৌঁছে যাবে, মে দিবস ছুটি ঘোষণার যে দাবি সেটা বাস্তবায়িত হবে, এই আশা প্রকাশ করে আমি

আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুরজিতস্মরণ বাগচি ঃ** মাননীয় স্পিকার মহোদয়, আজকে মাননীয় বিধায়ক শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় মে দিবস সম্পর্কে যে প্রস্তাব এনেছেন আমি সেই প্রস্তাব সর্বান্তকরণে সমর্থন করছি। সমর্থন করছি এইজন্য যে এই বছর দ্বিতীয় আন্তর্জাতিক সিদ্ধান্ত অনুযায়ী মে দিবস শতাধিক বর্ষ হিসাবে প্রতি পালিত হয়েছে। ১৮৮৯ সালের সেই ঐতিহাসিক সিদ্ধান্ত শ্রমজীবি মানুষের আন্তর্জাতিক ভাতৃত্ববোধ গড়ে তোলার ক্ষেত্রে, দুনিয়ার মজদুর শ্রেণীকে ঐক্যবদ্ধ করে তোলার ক্ষেত্রে যে ঐতিহাসিক ভূমিকা নিয়েছিল সেই ভূমিকা তার তাৎপর্য কখনও অস্বীকার নয়। মাননীয় বিধায়ক শ্রী সৌগত রায় সত্যসত্যই জয়ন্ত বাবুর কথা মতো আমার মনে হচ্ছে দিবা স্বপ্ন দেখছেন। মার্ক্সবাদ লেনিনবাদ পবিত্র বৈজ্ঞানিক সৃজনশীল মতবাদ, সেই মতবাদ আজ পর্যন্ত পৃথিবীতে তার প্রয়োজনিয়তা রক্ষা করে চলেছে, আগামী দিনেও মার্ক্সবাদ লেনিনবাদ তার বিজয় বৈজয়ন্তি উড়িয়ে যাবে এই আতঙ্কে সৌগত বাবুরা ভুগছেন। দুর্ভাগ্যের বিষয় শ্রমিক শ্রেণীর উপর মালিক শ্রেণীর নিপীড়ন অব্যাহত গতিতে চলেছে। দীর্ঘদিন কংগ্রেস শাসনের নানাবিধ কুফল আমরা ভোগ করছি। মে দিবসকে সংগ্রামের দিবস হিসাবে প্রতিপালন করার প্রয়োজনিয়তা এখনো পর্যন্ত ফুরায়নি। স্বাভাবিক কারণে বন্ধু সরকারের কাছে মে দিবসকে সবেতন ছুটির দিন হিসাবে ঘোষণা করার দাবি আমাদের ছিল। এটা করা হলে একটা বিরাট কর্তব্য পালনে তা সহায়ক হবে। তারা সেটা পালন করেছেন কিনা এখনো পর্যন্ত আমরা এটা দেখিনি। কিন্তু আমাদের এই প্রত্যাশার কথাটা তাদের কাছে জানিয়ে দেওয়া হোক। পশ্চিমবাংলার শ্রমজীবি মানুষের ঐক্যবদ্ধ সংগ্রামের প্রতীক রূপে আমি আপনার কাছে অনুরোধ করব যে, আমাদের এই প্রস্তাবটি অবিলম্বে দিল্লীতে পাঠিয়ে দেওয়া হোক, আমাদের এই প্রস্তাবের অনুভূতিটা বুঝিয়ে দেওয়া হোক। মাননীয় স্পিকার মহোদয়, এই কয়েকটি কথা বলে মে দিবস সম্পর্কে মাননীয় বিধায়ক শান্তশ্রী চট্টোপাধ্যায় যে প্রস্তাব এনেছেন আমি সেই প্রস্তাবকে সমর্থন করছি।

**মিঃ স্পিকার ঃ** কোনও প্রস্তাব এখানে নেই, উনি উল্লেখ করেছেন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শান্তশ্রী চট্টোপাধ্যায় মহাশয় আন্তর্জাতিক শ্রম দিবস ১লা মে'কে জাতীয় দিবস এবং সবেতন ছুটির দিন হিসাবে ঘোষণা করার জন্য যে উল্লেখ করেছেন আমি'ও তার সঙ্গে সহমত হয়ে আমাদের দলের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি রাখছি। এই কথা ঠিক যে, আজ'ও ভারতবর্ষে শ্রমিকদের উপর নির্যাতন চলেছে। মালিক শ্রেণীর আক্রমনের হাত থেকে শ্রমিক শ্রেণীর মুক্তির সংগ্রামই হচ্ছে এই মে দিবসের সংগ্রাম। এর একটা ঐতিহাসিক তাৎপর্য আমাদের দেশের শ্রমজীবি মানুষের কাছে রয়েছে। সেদিক থেকে আমাদের এই দাবি খুবই সঙ্গতিপূর্ণ। আজকে সাম্যবাদী আদর্শ মার্ক্সবাদী, লেনিন বাদের উপর আক্রমণ নেমে এসেছে এবং সংশোধনবাদ, শোধনবাদ মাথা চাড়া দিচ্ছে আন্তর্জাতিক ক্ষেত্রে। তার অভিব্যক্তি দেখা যাচ্ছে পূর্ব ইউরোপ এবং অন্যান্য দেশে। স্বভাবতই যারা বুর্জোয়া শ্রেণীর ধারক এবং বাহক—এই প্রতিক্রিয়াশীল গোষ্ঠী আজকে তারা খুবই উল্লসিত। কিন্তু ইতিহাসের শিক্ষা তাদের নিতে হবে। মার্ক্সবাদ, লেনিনবাদের জন্মের পর থেকে মার্ক্সবাদকে ডিস্টর্টেড করবার জন্য, কলুষিত করবার জন্য বারম্বার আক্রমণ নেমে এসেছে। মার্ক্স, অ্যাঙ্গেলসের জীবদ্দশায় লেনিন, স্ট্যালিনকে

এর বিরুদ্ধে লড়াই করতে হয়েছে। শেষ পর্যন্ত সমস্ত আক্রমণ প্রতিহত করে মার্ক্সবাদ, লেনিনবাদ এগিয়ে চলেছে। ফলে ওদের এতে আনন্দিত হবার কিছু নেই। শেষ পর্যন্ত অমোঘ শক্তির জয় অবশ্যম্ভাবী। এইটুকু জানিয়ে যে প্রস্তাব এখানে উত্থাপিত হয়েছে তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** কাল ১লা মে। আজকে আপনি উল্লেখ করছেন। কেন্দ্রীয় সরকার কি করে ব্যবস্থা করবে? আনফরচুনেটলি পার্লামেন্টারি প্রসিডিওরটা আপনারা জানেন না। হাউসে যতক্ষন পর্যন্ত কোনও রেজলিউশন অ্যাডপটেড না হচ্ছে—রেজলিউশন অ্যাডপটেড হলে কেন্দ্রীয় সরকারের কাছে সরাসরি পাঠাই না, রাজ্য সরকারের কাছে পাঠানো হয়। রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারকে জানাবে, এটাই হচ্ছে প্রসিডিওর। এখন টেলিগ্রাম করলে'ও আজকের মধ্যে খবর জানানো যাবে না। টাইমটা হচ্ছে টেন টু ফোর। কাজেই আপনাদের আগেই এটা প্রস্তাব আকারে আনা উচিত ছিল।

## Voting on Demand for Grants

### Demand Nos. 25 and 79

**Mr. Speaker :** There are 3 Cut Motions on Demand No. 25. All the cut motions are in order.

### Demand No. 25

| | |
|---|---|
| **Shri Saugata Roy**<br>**Shri Sultan Ahmed** | Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-. |

### Demand No. 79

**Mr. Speaker :** There are 6 cut motions on this Demand. All the cut motions are in order.

| | |
|---|---|
| **Shri Amar Banerjee**<br>**Shri Saugata Roy**<br>**Shri Sultan Ahmed**<br>**Shri Apurbalal Majumdar** | Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/- |

[3-50 – 4-00 P.M.]

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ এই সভায় পূর্ত দপ্তরের যে ব্যয়বরাদ্দের দাবি পেশ করা হয়েছে সে সম্পর্কে বলতে উঠে আমি প্রথমেই এই ব্যয়বরাদ্দের বিরোধিতা করছি এবং আমাদের দলের পক্ষ থেকে যে সমস্ত কাটমোশন দেওয়া হয়েছে সেগুলি সমর্থন করছি। স্যার, আপনি হয়ত লক্ষ্য করেছেন যে, গত বছর এই দুটি খাতের মধ্যে একটিতে ছিল —২৫ নং —১৩৬ কোটি টাকা, সেটা বেড়ে এবারে হয়েছে ১৫৭ কোটি টাকা এবং ৭৯ নং দাবির অধীনে গতবার ছিল ১১৪ কোটি টাকা এবং সেটা এবার বেড়ে হয়েছে ১৪০ কোটি টাকা। তার মানে দুটি মিলিয়ে এবারে হয়েছে ২৯৭ কোটি টাকা যেটা গতবার ছিল ২৫০ কোটি টাকা। অর্থাৎ দেখা যাচ্ছে ৪৭ কোটি টাকা বেড়েছে। এই

৪৭ কোটি টাকা যদি নতুন রাস্তাঘাট করার ক্ষেত্রে ব্যবহৃত হত তাহলে হয়ত ওঁকে সমর্থন জানাবার একটা কারণ থাকতো কিন্তু দুঃখের বিষয় হচ্ছে যে সব টাকা যেটা বেড়েছে সেটা হচ্চে নন-প্ল্যানে এবং অ্যাডমিনিস্ট্রেটিভ এক্সপেনডিচারে, বেশিরভাগ মূলত পে কমিশনের রায়ের ফলে মাহিনা বেড়েছে এবং তার ফলে এটা বেড়েছে। কাজেই এই বাজেট আমি সমর্থন করছি না। স্যার, আপনি শুনলে আশ্চর্য হয়ে যাবেন যে এবারে নতুন রাস্তা হচ্ছে মাত্র ৬০ কিলোমিটার। একটা দপ্তর কাজ করছে পশ্চিমবঙ্গের মতন একটা রাজ্যে আর সারা বছরে তারা রাস্তা করবেন ৬০ কিলোমিটার। স্বাভাবতই তাঁর বাজেট বরাদ্দ খুব কম বেড়েছে, এটা সন্তোষজনক নয়। স্যার, আপনার নিশ্চয় অভিজ্ঞতা আছে যে রাস্তা হচ্ছে শিল্পের উন্নয়ন এবং কৃষির উন্নয়নের প্রধান পরিকাঠামো বা ইনফ্রাস্ট্রাকচার। যদি রাস্তা না থাকে তাহলে কাঁচা মাল কারখানায় এসে পৌঁছাতে পারবে না এবং কলকারখানা থেকে তৈরি মাল বাইরে যেতে পারবে না। অপর দিকে যদি গ্রামের দিকে রাস্তা না থাকে তাহলে গ্রামের জিনিসপত্র শহরে আসতে পারবে না এবং তার ফলে গ্রামের কৃষক তাদের ফসলের উপযুক্ত দাম পাবেন না। স্যার, সবচেয়ে দুর্ভাগ্যের কথা যে, বিংশ শতাব্দির শেষ ভাগে এসেও আমরা স্পষ্ট করে বলতে পারি না যে অমুক সালের মধ্যে পশ্চিমবঙ্গের ৩৮ হাজার গ্রামকে পাকা রাস্তার মাধ্যমে যুক্ত করতে পারবো। আপনারা হয়ত বলবেন যে আগে কংগ্রেস সরকার ছিল, কংগ্রেসের সময় হয়নি কিন্তু আমি বলব, বামফ্রন্টের সময় এতো গ্রামকে আমরা লিঙ্ক করছি পাকা রাস্তা দিয়ে—এরকম কোনও পরিকল্পনাও গত ১৩ বছরে একবারও আমরা দেখতে পাই নি। স্যার, ভারতবর্ষের সব জায়গায় আপনিও ঘুরেছেন এবং আমরাও ঘুরেছি, আমরা দেখেছি, পশ্চিমবঙ্গে রাস্তার অবস্থা এবং রাস্তার কানেকশন ভারতবর্ষের মধ্যে সবচেয়ে খারাপ। শুধু তাই নয়, রক্ষণা-বেক্ষনের ক্ষেত্রেও দেখছি, ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গে রাস্তার রক্ষণা-বেক্ষনের সবচেয়ে খারাপ। স্যার, এই খারাপ রাস্তাই পশ্চিমবঙ্গের শিল্পের উন্নয়নের পথে একটি বাধা এবং পশ্চিমবঙ্গের গ্রামগুলির সামগ্রিক উন্নয়নের পথে একটি বাধা। স্যার, আপনি অনেকবার পশ্চিমে গেছেন। সেখানে ইউরোপে যে অটো বার্ন, তার কথা আমি বলতে চাই না। আমি আমেরিকায় এই প্রান্ত থেকে আর এক প্রান্তে যে ৪ হাজার মাইল রাস্তা আছে তার কথা বলতে চাই না কিন্তু ভারতবর্ষের অন্যান্য রাজ্যগুলির রাস্তার সঙ্গে নিশ্চয় আমাদের পশ্চিমবঙ্গের রাস্তার তুলনা করতে পারি। আজকে ওঁর সীমাবদ্ধতার কথা উনি স্বীকার করেছেন। উনি বলেছেন, As a result, some roads are frequently showing signs of distress. Constraints of fund still persists as a major obstacle in the sphere of construction of new roads as also their up-keep and maintenance. এই আপ-কিপের জন্য ওর দপ্তরকে টাকা দেওয়া হচ্ছে না। একটা রাজনৈতিক কারণে এটা কোনঠাসা দপ্তর। তার ফলে এক এক বছরে কয়েকটি রাস্তার কথা বলে দিয়ে সেগুলি সারানো হচ্ছে, বাকীগুলি পড়ে থাকছে। আজকে পশ্চিমবঙ্গে এই রাস্তাগুলি খারাপ থাকার জন্য বিভিন্ন জায়গায় বাস সার্ভিস বন্ধ হয়ে যাচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কিছুদিন আগে মেদিনীপুর জেলার একটা জায়গায় গিয়েছিলাম। সেখানে একটা রাস্তা আছে বাছপুর থেকে ভগবানপুর হয়ে, পটাশপুর হয়ে এগরা যায়। সেই রাস্তার এমন অবস্থা হয়ে আছে, সেই রাস্তা দিয়ে যেতে গেলে যেখানে দুই ঘন্টা সময় লাগার কথা সেখানে ৪ ঘন্টা আমার যেতে লাগলো। এই যদি অবস্থা হয় তাহলে এই রাজ্যের রাস্তার কি করে

উন্নতি হবে? এখানে বেসিক ইনফ্রাস্ট্রাকচারের উপরে গুরুত্ব দেওয়া হচ্ছে না, রাজনৈতিক কারণে ফাণ্ড দেওয়া হচ্ছে না, এই সরকারের কোনও পরিকল্পনা নেই যে সামগ্রীক ভাবে রাস্তার পরিকাঠামো কি করে গড়ে তোলা যায়, কি করে কমপক্ষে একটা দীর্ঘমেয়াদী পরিকল্পনা নিয়ে গ্রামগুলির সঙ্গে পাকা রাস্তাকে কানেক্ট করা যায়। আজকে পশ্চিমবঙ্গের রাস্তার যা অবস্থা তাতে গ্রামের লোকেরা বর্ষার সময়ে কোমর পর্যন্ত কাদা ভেঙ্গে শহরে আসছেন। গ্রামের একটা প্রসুতি মেয়েকে গরুর গাড়ী করে প্রসুতি কেন্দ্রে নিয়ে যেতে যেতে পথের মধ্যে সে প্রসব করে দেয়। এই পরিস্থিতি সম্পর্কে কোনও কথা এই বাজেট বক্তৃতার মধ্যে নেই। এটা অত্যন্ত দুঃখের কথা। আমি জানি এর উত্তরে হয়ত কংগ্রেসের কথা বলা হবে। কিন্তু আমি একথা বলতে চাই, যে দৃষ্টিভঙ্গী এই রাস্তাগুলি সম্পর্কে নেওয়া দরকার ছিল সেটা আপনি নেননি। আমরা জানি মহারাষ্ট্রের মুখ্যমন্ত্রী গত বছর এই ব্যাপারে একটা সিদ্ধান্ত নিয়েছিলেন। সেই সিদ্ধান্তটা কি? সেখানে রাজ্য সরকারের লম্বা এবং ভাল রাস্তার করার ক্ষমতা। তিনি তখন রাস্তার জন্য টেন্ডার দিয়ে বলেছিলেন যে এই টেন্ডার দিলাম, প্রাইভেট ফার্ম দরকার হলে তারা রাস্তা করতে পারে। তারা টোল ট্যাক্স বসিয়ে রাস্তার খরচ তুলে নেবেন। যখন আপনার কনসট্রান্ট অব ফাণ্ড আছে তখন আপনি কেন এটা ভাবছেন না? পশ্চিমবঙ্গে যেগুলি মেজর ট্রাঙ্ক রুট আছে, সেখানে আপনি বড় রাস্তার জন্য দরকার হলে গ্লোব্যাল টেণ্ডার ডেকে ছেড়ে দিন। তারা এই রাস্তাগুলি করুন এবং টোল ট্যাক্স বসিয়ে তারা রাস্তার খরচ তুলে নেবে। আপনি শিল্পের জন্য টাটা, বিড়লাদের কাছে যাচ্ছেন, কিন্তু রাস্তার জন্য সেকথা ভাবছেন না কেন? কেন রাস্তার জন্য প্রাগৈতিহাসিক যুগের চিন্তা-ধারার মধ্যে পড়ে আছেন যেখানে রাস্তার ন্যুনতম রক্ষনা-বেক্ষণ হবেনা।

দ্বিতীয়ত আমি মন্ত্রী মহাশয়কে কয়েকটি সিরিয়াস কথা বলতে চাই। আপনি আমার এই কথাগুলি উত্তর দেবেন। আপনি জানেন যে আপনার দপ্তরের একটা ইতিহাস আছে। এর আগে যিনি দীর্ঘ ১০ বছর এই দপ্তরের মন্ত্রী ছিলেন তাকে মন্ত্রী সভা থেকে পদত্যাগ করতে হয়েছিল এবং স্পেসিফিক ভাবে এটা করতে হয়েছিল বেঙ্গল ল্যাম্পের ব্যাপারে। আপনি দপ্তরের মন্ত্রী, আপনার কাছে ফাইল আছে। আগেকার পূর্তমন্ত্রী ফাইলে যে নোট দিয়েছিলেন যে বেঙ্গল ল্যাম্পকে সুবিধা দেওয়া হয়েছিল জিনিস পত্র কেনার ক্ষেত্রে, আজকে মন্ত্রী হয়ে কেন উদ্যোগ নিচ্ছেন না যে ফ্রেস ইনকোয়ারি করবেন অফিসিয়ালি? আজকে বেঙ্গল ল্যাম্প বন্ধ হয়ে আছে। সেই বেঙ্গল ল্যাম্পের ব্যাপারে কেন ফাইল খুলে দেখছেন না যে মন্ত্রী ভুল বলেছেন, না ঠিক বলেছেন? এই ব্যাপারে আপনার কাছে আমি জবাব আশা করবো। আগের পূর্তমন্ত্রী যা বলেছিলেন তার মধ্যে অনেকগুলি প্রশ্নবোধক চিহ্ন ছিল। তার মধ্যে একটা হচ্ছে রোড রোলার কেনার ব্যাপার। রাজ্য সরকার জেসপ থেকে না কিনে, আপনার দপ্তর রোজ রোলার কিনলেন টেক্সম্যাকো থেকে যার মালিক বিড়লাগোষ্ঠী। আজ পর্যন্ত আমরা বিধান সভার সদস্য হয়েও এই পশ্ন আমাদের কাছে স্পষ্ট নয় যে এই রোড রোলার ট্যাক্সম্যাকো থেকে কেনার কি দরকার ছিল? আপনি নুতন মন্ত্রী হয়েছেন, আপনি উদ্যোগ নেবেন এই রোড রোলার-এর রহস্য খুঁজে বের করার জন্য।

আপনার দপ্তরে আর একটা বড় ব্যাপার ছিল। মুখ্যমন্ত্রী যখন পূর্তমন্ত্রী ছিলেন, তার বাজেট বক্তৃতায় একটা ঘোষণা ছিল। তিনি বলেছিলেন, ''আমি আনন্দের সঙ্গে ঘোষণা করছি

যে চলতি পঞ্জিবৎসরের শেষাশেষী নুতন দিল্লিতে নতুন বঙ্গভবন-বলয়ের রিয়ার ব্লক সেন্ট্রাল ব্লক ব্যবহারোপযোগী হয়ে উঠতে পারে।" গতবারের বাজেট বক্তৃতায় এটা ছিল। কিন্তু এবারের বাজেটে বঙ্গ-ভবনের জন্য কন্ট্রাক্টর ফার্মকে দেবার ব্যাপারে ১ কোটি ১০ লক্ষ টাকার দূর্নীতির অভিযোগ উঠেছিল। বিল্ডিংয়ের জন্য যে প্লান ছিল সেই প্লান অনুযায়ী সেটা কমপ্লিট হয়নি। আমরা অনেক সময়ে ভাল ঘর পাইনা। অনেক সময়ে বেশি পয়সা না দিলে ঘর পাওয়া যায় না।

[4-00 – 4-10 P.M.]

বঙ্গ ভবন এত বছর হয়ে গেল, ডাঃ বিধানচন্দ্র রায় জমি রেখে গিয়েছিলেন, এতদিন হয়ে গেল, কেন কমপ্লিট হলো না, কাকে এই বঙ্গ ভবন তৈরি করতে দেওয়া হয়েছিল, কে ইনটিরিয়ার ডেকরেশন করেছে, আমি আশা করি মন্ত্রী মহাশয় তাঁর জবাবী ভাষণে উত্তর দেবেন এবং আর একটা স্ক্যানডেলের কথা বলবো, বঙ্গ ভবন ম্যাকিনটশ বার্ণকে করতে না দিয়ে কেন প্রাইভেট কন্ট্রাকটারকে দিয়ে করানো হয়েছিল কিনা আশা করি এই বিষয়েও উত্তর দেবেন। আর একটা জিনিস জিজ্ঞাসা করছি পূর্তমন্ত্রী যতীন বাবু যখন ছিলেন, তখন কলকাতা শহরে ইন্দিরা গান্ধীর মূর্তি বসানোর সিদ্ধান্ত হয়েছিল, এবং পূর্তমন্ত্রী বলেছিলেন যে মডেল তৈরি হয়ে গেছে, আপনারা বললেই মূর্তি বসাতে পারি, এই বছর বাজেট বক্তৃতায় বলছেন, Proposal for installation of a statue of Smt. Indira Gandhi at a suitable place is under active consideration. এই ইংরেজীটার মানে কী, অ্যাকটিভ কনসিডারেশন করে কত বছর লাগবে? ইন্দিরা গান্ধীর মূর্তি বসাতে কতদিন লাগবে, এর স্পষ্ট উত্তর জানতে চাইছি। ১৯৮৪ সালের ৩১শে অক্টোবর তিনি শহীদ হয়েছেন, আজকে পাঁচ বছর ৬ মাস হয়ে গেল, আজ পর্যন্ত অ্যাকটিভ কনসিডারেশন চলছে? পূর্তমন্ত্রী যতীন চক্রবর্তী থেকে আরম্ভ করে মাঝখানে মুখ্যমন্ত্রী জ্যোতি বাবু পূর্তদপ্তরের ভার .নলেন, তারপর আপনি হলেন, আর কতদিন অ্যাকটিভ কনসিডারেশন চলবে? আর একটা গুরুত্বপূর্ণ কথা, আমি নিজে যে এলাকায় থাকি, সেই এলাকার আগে বিধায়ক ছিলেন, এখনও বিধায়ক আছেন প্রাক্তন পূর্তমন্ত্রী, লেক গার্ডেন্সে সেখানে একটা ফ্লাই ওভারের প্রপোজাল ১০ বছর ধরে পড়ে রয়েছে। এর আগে দু দুবার প্রাক্তন পূর্তমন্ত্রী বিধানসভায় বলেছিলেন যে ওখানে ফ্লাই ওভার করার জন্য জমি রিকুইজিশন করা হচ্ছে, তিনি একবার বিবৃতি দিয়েছিলেন যে রেলের সঙ্গে তিনি কথা বলেছেন, রেল দপ্তর, তারা উপরটা করে দেবে, বাকীটা আমরা করবো। উনি দশ বছর মন্ত্রীত্বে থেকেও ঐ ফ্লাই ওভার হলো না। গত বছর যখন পূর্তমন্ত্রীর কাজ মুখ্যমন্ত্রী চালাচ্ছেন, তখন এই বিধানসভায় আমার একটা প্রস্তাবের উত্তরে তিনি বলেছিলেন যে লেক গার্ডেন্সের ফ্লাই ওভার অ্যাপ্রুভ হয়েছে, শীঘ্র কাজ শুরু হবে। আমি জানতে চাই এই বছর বাজেট বক্তৃতায় লেক গার্ডেন্সের ফ্লাই ওভার সম্পর্কে কোনও উল্লেখ নেই, কবে ফ্লাই ওভারের কাজ শুরু হবে এবং কবে কাজ শেষ হবে। ১০ বছর ধরে মন্ত্রী থাকা কালীন যতীন বাবুর আমলে কোনও কাজ হলো না ঐ ফ্লাই ওভারের, এই সম্পর্কে আশা করি মন্ত্রী মহাশয় জবাব দেবেন। আজকে যে ফ্লাই ওভারগুলো হচ্ছে, তাতে সময় নেওয়া হচ্ছে কেন? যাদবপুরে ফ্লাই ওভার হচ্ছে তো হচ্ছেই। আমি জানতে চাই, এই যে চারটে ফ্লাই ওভার হচ্ছে সোদপুর, বেলঘোরিয়া, শ্রীরামপুর এবং যাদবপুর, এইগুলোতে কেন বিহাইণ্ড শিডিউল

কেন কাজ হচ্ছে, স্পেসিফিক্যালি আমি জানতে চাই, কতদিন আর রাস্তা বন্ধ থাকবে, কতদিন আপনি লাগাবেন কমপ্লিট করতে। আজকাল বিদেশে বড় বড় ট্রাফিক প্রজেক্ট দু তিন বছরে শেষ হয়ে যাচ্ছে। জাপানে মাটির তলায় তিনটে তলা হচ্ছে, ওপরে কিন্তু ট্রাফিক ডিস্টার্ব হচ্ছে না। আর আমরা দেখতে পাচ্ছি পানিহাটিতে ফ্লাই ওভার হচ্ছে সুতরাং সেখানে ট্রাফিক জ্যাম হচ্ছে, যাদবপুর, শ্রীরামপুর, প্রত্যেক জায়গায় ট্রাফিক জ্যাম হচ্ছে। বছরের পর বছর বলছেন কমপ্লিট করবেন, কতদিন আর লাগবে এই নরক যন্ত্রনা থেকে মুক্তি পেতে, এই কথা আমি জানতে চাই। আপনি সন্তোষ প্রকাশ করেছেন যে, কল্যাণীতে গঙ্গার ওপর সেতু করেছেন। ভাল কাজ করেছেন, আমি আপনাদের ধন্যবাদ জানাচ্ছি। কিন্তু যে সেতু গুলি এখনো বাকি আছে, সেই সেতু গুলির কাজ কবে শেষ হবে? কেন আপনি আপনার বাজেট বক্তৃতার মধ্যে বলতে পারলেন না যে, এই সেতু এই সময়ে শেষ করব? কেন আপনি বলতে পারেন না যে, এই ফ্লাই-ওভার এই বছরের মধ্যে শেষ করব? কেন আপনি এসব বলতে পারেন না? আপনি বলেছেন, কেলেঘাই হয়ে গেছে। কিন্তু আরো অনেক নদীতে কাজ বাকি আছে, ময়ূরাক্ষী, মহানন্দা, জাত্রাই, টাঙ্গন, দ্বারকা, কুমারী, বাঁকা প্রভৃতি নদীর ওপর সেতু নির্মানের কাজ বাকি আছে। আপনি বলছেন, মাচ প্রোগ্রেস ইজ এক্সপেকটেড টু বি অ্যাচিভড। হাউ মাচ প্রোগ্রেস, কত পারসেন্ট? এগুলোও কি দ্বিতীয় হুগলি সেতুর মতো হবে, বছরের পর বছর কাজ বেড়ে যাবে, কন্ট্রাক্টরদের এসকানেকশন দিতে হবে? আশা করি আপনি এর জবাব দেবেন। পি. ডাব্লু. ডি. ডিপার্টমেন্ট বৃটিশ আমল থেকে চলছে। বৃটিশ এই ডিপার্টমেন্ট তৈরি করেছিল। তাদের সময় থেকে এই ডিপার্টমেন্টে নানা রকম বিধি-নিষেধ আছে। পি. ডাব্লু. ডি. ডিপার্টমেন্টে কি ভাবে, কি রেটে কাজকর্ম হয় সে সবের মধ্যে আমি যেতে চাই না। কিন্তু এটা সবাই জানে যে, পি. ডাব্লু. ডি'তে লাভজনক ডিভিশন আছে, আবার অলাভজনক ডিভিশন আছে। যেখানে কনসট্রাকশন হচ্ছে সেখানে একজিকিউটিভ ইঞ্জিনিয়াররা সবাই যেতে চান। আর যেখানে কন্সট্রাকশনের কাজ নেই সেখানে কেউ যেতে চান না। আপনি এখানে বলেন নি যে, বহুদিন ধরে আপনার দপ্তরে রন্ধ্রে রন্ধ্রে দুর্নীতি জমেছে এবং আপনি সে ব্যাপারে কি করছেন। আপনি বলেন নি, কিন্তু বুদ্ধদেববাবু বলিষ্ঠভাবে বলেছেন—হ্যাঁ, কর্পোরেশনে দুর্নীতি আছে, আমি দূর করতে পারি নি, চেষ্টা করছি। কলকাতার মেয়র বলেছেন—কলকাতা কর্পোরেশনের বিল্ডিং ডিপার্টমেন্টে দুর্নীতি আছে, আমি কিছু করতে পারি নি। আমরা চাই আপনিও পি. ডাব্লু. ডি. মন্ত্রী হিসাবে ওঁদের মতো বলিষ্ঠভাবে বলুন—আমার দপ্তরে কনট্রাক্ট দেওয়ার সময়, কাজ কমপ্লিট করার সময়, টেণ্ডারের সময় দুর্নীতি হয়, কিন্তু আমি এই এই দুর্নীতি এই এই ভাবে দূর করব। আমরা চাই আপনি একটা স্টেটমেন্ট অফ অবজেক্টস এখানে রাখুন। আমরা চাই আপনার জবাবী বিবৃতির সময় সেটা আপনি এখানে রাখুন। আপনার দপ্তরের একটা ইতিহাস আছে। দীর্ঘ দিন আপনারই দলের একজন আপনার দপ্তরের মন্ত্রী ছিলেন। সেই মন্ত্রীর সম্বন্ধে নানান আলোচনা সমালোচনা হয়েছে। আমি সেসব উল্লেখ করতে চাই না। তিনি এই সভার এখনো একজন মাননীয় সদস্য। একটা জিনিস তাঁর সম্বন্ধে কেউ বলেন নি যে, তাঁর সাহসের অভাব কোনও দিন ছিল, হি নেভার হেজিটেট টু কল এ স্পেড এ স্পেড। আপনিও একজন পুরোন দিনের ট্রেড ইউনিয়ন নেতা, আমরা চাই ইউ উইল নট হেজিটেট টু কল এ স্পেড এ স্পেড। আপনি জানেন বিগত কেন্দ্রীয় সরকার, রাজীব গান্ধীর সরকার একটা বড় স্কীমকে অ্যাপ্রুভ করে দিয়ে গেছেন—পানাগড়, ইলামবাজার

বোলপুর রাস্তা, জঙ্গলের মধ্যে দিয়ে রাস্তা। সেটা তৈরি করার স্কীম কেন্দ্রীয় সরকারের কাছে গিয়েছিল, তাঁরা অ্যাপ্রুভ করে দিয়েছেন। এখন আপনাকে বলতে হবে স্কীমটা অ্যাপ্রুভ হয়ে যাবার পর সেটা কমপ্লিট করতে আর কত দিন লাগবে। তার কারণ আমাদের অভিজ্ঞতা কি? আমাদের অভিজ্ঞতা হচ্ছে, আপনার যেখানে টাকার অভাব নেই, যেগুলি ন্যাশনাল হাই ওয়ে, যেমন ন্যাশনাল হাই ওয়ে ৩৪, যেটা এখান থেকে মুর্শিদাবাদ হয়ে জলপাইগুড়ি পর্যন্ত গিয়েছে, সেই ন্যাশনাল হাই ওয়ের মেনটেন্যান্সের পুরো টাকাটাই কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আসে, আপনি শুধু একজিকিউটিভ এজেন্সি। কিন্তু সেই ন্যাশনাল হাই ওয়ের এমন অবস্থা—মাঝে মাঝে ভাল করে সারানো হয়—মাঝে মাঝে এমন অবস্থা হয় যে গাড়ি চলতে পারে না। কারণ আপনার দপ্তর টাকা পেলেও সেই কাজ কমপ্লিট করতে পারে না। কেন পারছে না? এটাই আজকে আপনার কাছে প্রশ্ন। হ্যাঁ, পশ্চিম বাংলার রাস্তার ক্ষেত্রে কিছু বিশেষ সমস্যা আছে, যার জন্য আমাদের নতুন টেকনোলজি প্রয়োগ করতে হবে। কারণ এখানে বৃষ্টিপাতের পরিমাণ বেশি, এখানে রাস্তায় একটা গর্ত হলেই সেখানে জল জমে যায়। ফলে রাস্তা আরো তাড়াতাড়ি খারাপ হয়ে যায়। এবং এটাও ঠিক যে, আমাদের এখানকার মাটি নরম, ফলে আগে মাটির কাজ করতে হয়, তারপর স্ট্রিট সোলিং করতে হয়, তার ওপর স্টোন চিপ দিতে হয়, তারপরে পিচ দিয়ে ম্যাক্যাড্যামাইজাড় করতে হয়। আজকে সারা পৃথিবীতে নানারকম নতুন রোড টেকনোলজি চালু হচ্ছে। আমাদের রুরকির সেন্ট্রাল রোড রিসার্চ ইন্সটিটিউটে নতুন নতুন টেকনিক আবিষ্কৃত হচ্ছে। অথচ আপনি রোড ম্যান্যুফ্যাকচারের ক্ষেত্রে নতুন টেকনোলজির কথা বলেন নি যে, আমরা দরকার হলে নতুন টেকনোলজির সাহায্যে রাস্তা করব। একথা এখন পর্যন্ত আপনি কোথাও বলেন নি। আমাকে এর ফলে বলতে হয় আপনার দপ্তর হয়ে গেছে এমন একটা দপ্তর যে দপ্তর একটা বড় অবজেকটিভ নিয়ে কাজ করতে পারে না। আপনার দপ্তর আজকে আর বড় অবজেকটিভ নিয়ে কাজ করার দপ্তর নয়, আপনার দপ্তর হয়ে গেছে মাইনর বিল্ডিং কন্ট্রাক্টর দপ্তর। আপনি রাস্তায় শুধুই প্যাচওয়ার্ক করেন। আর সরকারি বিভিন্ন দপ্তর বাড়ি করতে দিলে নির্ধারিত সময় থেকে অনেক দেরীতে আপনি বাড়ি করেন।

[4-10 – 4-20 P.M.]

কখনও আপনি জেলের বাড়ি তৈরি করে দেন। আপনি কিছু জেলের বাড়ী তৈরি করছেন, পরে জেল বাজেট সম্পর্কে আমি বলবো, সেখানে বাড়ীগুলি বিহাইণ্ড দি সিডিউল তৈরি হচ্ছে। আপনি বলতে পারেন কবে সেন্ট্রাল লেদার রিসার্চ ইনস্টিটিউটের বাড়ী কমপ্লিট হবে? মানিকতলার (ভি. আই. পি) রোড-এ কেন্দ্রীয় গ্রন্থাগার, স্টেট সেন্ট্রাল লাইব্রেরির বাড়ীটি কবে কমপ্লিট হবে? প্রতি বছরই বলছেন এগুলি অন-গোয়িং স্কীম। কতদূর এগুলো সেই ব্যাপারে আপনি কিছুই কনক্রিট বললেন না। পি. ডব্লু. ডি. দপ্তরে যত বেশিদৃষ্টি দিতে পারবেন ততই ভাল চলবে। আপনার অধীনে ১৮ হাজার কিলোমিটার রাস্তা আছে। আপনি বলুন-মন্ত্রী হবার পর ১৮০০ কিলোমিটার রাস্তা দিয়ে আপনি গেছেন? গাড়ীতে গেছেন কিম্বা বাসে গেছেন? রাস্তাগুলির কি অবস্থা তা কি আপনি দেখেছেন? আমার ধারণা আপনি দেখে উঠতে পারেননি। যে জায়গাগুলিতে কাজ হচ্ছে সেইসব জায়গাগুলিতে কাজ হচ্ছে কিনা তা কি আপনি সরেজমিনে দেখেছেন? আমার ধারণা, আপনি দেখে উঠতে পারেননি। আপনার

দপ্তর যে বাড়ীগুলি নতুন তৈরি করছেন সেই বাড়ীগুলির বেশিরভাগই ১ বছরের মধ্যে ছাদ ফেটে যাচ্ছে। সেগুলি কেন হচ্ছে তা কি আপনি এনকোয়ারি করেছেন? আমার ধারণা করতে পারেননি। এই দপ্তরের মাধ্যমে কিছু কিছু নতুন কাজ করা যায়, চমক দেওয়া যায়। সুবোধ ব্যানার্জি যখন এই দপ্তরের মন্ত্রী ছিলেন তখন তিনি বিদেশি স্টাচু তুলে নতুন স্টাচু করার কথা বলেছিলেন। ৫/৬ বছর হয়ে গেল শ্রীমতী ইন্দিরা গান্ধীর স্টাচু আপনারা এখন পর্যন্ত করতে পারলেন না। এই হাউসে তিনবার বলেছি, আলিপুরের দীনেশ দাস যিনি কাস্তে কবি নামে পরিচিত এবং আপনাদের সমর্থক, তার স্টাচু আপনারা কলকাতায় করতে পারলেন না। আপনারা সুকান্তের স্টাচুও করতে পারেননি। এইরকম একজন লোকের স্টাচুও করেননি কেন? চার্লি-চ্যাপলিনের স্টাচু হয়নি, বুদ্ধদেববাবু চার্লি-চ্যাপলিনের নামে হল করেছেন। স্টাচু অফ রবীন্দ্রনাথ টেগর আপনি বানিয়েছেন, কিন্তু সেই স্টাচু কেরলে নিয়ে যাওয়ার জন্য। আর একটি Proposal for erection of a statue of Royal Indian Nevy সেটা আপনি কনসিডার করছেন। প্রশ্ন হচ্ছে এই যে স্টাচুগুলি তৈরি হয় এগুলি বহু মানুষের হোপ্স অ্যাণ্ড অ্যাসপিরেশানের প্রতীক। যেসব মানুষ বিভিন্ন সময়ে আত্মত্যাগ করেন দেশের জন্য, আমরা তাঁদের স্টাচু তৈরি করি, মনে রাখি। রক্ষণা-বেক্ষন সব সময় হয় সে কথা আমি বলছি না। কাক বসে কি বসে না সেটা বড় কথা নয়, স্টাচুগুলি হবার পর আমরা তা দেখি না। ময়দানে যে স্টাচুগুলি আছে সেগুলোর কি অবস্থা। ধোয়া-মোছা হচ্ছে কিনা তা আমি জানি না। কিন্তু এই সমস্ত দেশবরেণ্য মনীষীদের জন্য পি. ডব্লু. ডির কোনও পরিকল্পনা আছে? কোনও পরিকল্পনা নেই এমনি অবস্থা দাঁড়িয়েছে। জহরলাল নেহেরুর স্টাচু নিজের দপ্তরের টাকায় করতে পারেননি। জহরলাল নেহেরুর জন্মশত বার্ষিকীতে ইণ্ডিয়ান চেম্বার অফ কমার্সের দান করা স্টাচু বসাতে হল, পি. ডব্লু. ডি করতে পারলেন না। তাই আমি আপনার কাছ থেকে আশা করবো—নতুন মন্ত্রী হিসাবে এটাই আপনার প্রথম বাজেট বক্তৃতা এই দপ্তরের ব্যর্থতা এবং সার্থকতা সবই আপনার উপর নির্ভর করে তা নয়, কিন্তু আমি আপনাকে বলবো, আগামী বছর নির্বাচনের আগের বছর আপনি পারস্পেকটিভ প্ল্যান করুন, করে পশ্চিমবাংলার মানুষকে জানান যে আমরা এতগুলি রুর‍্যাল লিঙ্ক রোড তৈরি করবো, এতগুলি গ্রামকে নতুন করে কানেক্ট করবো, এতগুলি ন্যাশনাল হিরোর স্টাচু তৈরি করবো এবং স্পষ্টভাবে বলুন, পশ্চিমবাংলার মৌলিক যে ইনফ্রাস্ট্রাকচার রাস্তা তা আমি তৈরি করবো এবং তারজন্য আমি বলছি, মাননীয় মুখ্যমন্ত্রী যদি জয়েন্ট সেক্টরের উদ্যোগ নিয়ে থাকতে পারেন তাহলে আপনিও জয়েন্ট সেক্টরের উদ্যোগ নিন এবং সেইদিক থেকে আপনি যথেষ্ট সাড়া পাবেন। লালবাতি জ্বলে গেছে, আপনার দপ্তর সর্ম্পকে অনেক কথা বলার ছিল। কিন্তু আমি জানি যে আজকের ব্যাপারে ডিপার্টমেন্টের কাছে আপনার হ্যাণ্ডস্ট্যাণ্ড অবস্থা, কিন্তু আপনি তা হবেন না। আজকে পি. ডব্লু. ডি'র অনেক ব্যাপারে আপনি সিদ্ধান্ত নিতে পারেন না। জেলায় যে প্ল্যানিং কমিটি আছে তারা বলে দিচ্ছে এই রাস্তা করতে হবে। আপনি ডিসেনট্রালাইজেশন করছেন, তারা বলে দিচ্ছেন। কিন্তু আপনি কেন জেলা গুলিকে উল্টো প্ল্যান পাঠাচ্ছেন না এই বলে যে আমি এতগুলি লিঙ্ক রোড করতে চাই। আপনি বলবেন কোথায় কোথায় করতে হবে। আপনার দপ্তরের সেই উদ্যোগ চলে গেছে। পি. ডব্লু. ডি. দপ্তরকে কন্ট্রাকটারের দপ্তরে পরিণত করবেন না। একটা পজেটিভ অ্যাপ্রোচ নিয়ে আপনি এই দপ্তরকে চালাবেন এই কথা বলে আপনার বক্তব্যের বিরোধিতা করে এবং আমাদের

কাটমোশনকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মাধবেন্দু মহান্ত ঃ** মিঃ স্পিকার স্যার, আজকে আমাদের মাননীয় পূর্ত মন্ত্রী মহাশয়, পূর্ত, সড়ক এবং পূর্ত ব্রীজ নির্মাণের মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ পেশ করেছেন আমি সেই বাজেট বরাদ্দের পূর্ণ সমর্থন জানাচ্ছি। পূর্ণ সমর্থন জানাতে গিয়ে একটি কথা এই হাউসে নিবেদন করতে চাই। আমি আমার জন্য কথা বলার আগে আমার শ্রদ্ধেয় বন্ধু অধ্যাপক মাননীয় সদস্য শ্রী সৌগত রায় মহাশয়ের বক্তব্য শুনলাম, আমি প্রথমেই সেই সম্বন্ধে দু-একটি কথা বলতে চাই। একথা ঠিকই যে মাননীয় সৌগত বাবু বলেছেন গত বছর আমাদের বাজেটে যে টাকা বরাদ্দ ছিল তার চাইতে মাত্র ৪৭ কোটি টাকা বেড়েছে। আমি মাননীয় সদস্য শ্রী ভোলা সেন মহাশয়কে জানতাম, তিনি এক সময়ে পূর্ত বিভাগের মন্ত্রী ছিলেন। আমি দেখলাম ১৯৭৪ সালে তাঁর বাজেট বক্তব্যে ব্রীজ এবং হাউসিংয়ে সর্বসাকুল্যে ধরা ছিল ৩৮ কোটি ১৬ লক্ষ টাকা, আর আজকে সেই জায়গায় আমাদের এবারকার টাকা হচ্ছে ২৯৭ কোটি ৯৪ লক্ষ ৭৫ হাজার টাকা। এক বছরের মধ্যে আমাদের বেড়েছে ৪৭ কোটি টাকা। যাই হোক, রাস্তার ক্ষেত্রে আমাদের মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে, আমাদের কিছু রাস্তা দেখাশোনা করতে হয়, একথা বলেছেন। আর মাননীয় সৌগতবাবু তাঁর বক্তব্যের প্রথম দিকে যে ভাবে উল্লেখ এবং বর্ণনা করলেন দুর্দশার কাহিনী জানাতে গিয়ে, পরবর্তীকালে আসল কারণটা ফাঁস করলেন। সত্যিই আমাদের রাস্তার যে সয়েল, কমপোজিসন অফ সয়েল সেটা হচ্ছে কাদা মাটি, বাঁকুড়া, পুরুলিয়া যদি হয় তো আলাদা কথা—সেজন্য পশ্চিমবঙ্গের বিভিন্ন রোড সয়েলের কথাটা বুঝতে হবে। উনি বিভিন্ন রকি সয়েলের এবং আউট সাইড দি স্টেটের কিছু কথা বলেছেন। উনি নিউ টেকনোলজির কথা বলেছেন, নিশ্চয় মাননীয় মন্ত্রী মহাশয় এর জবাব দেবেন। বাস্তব অবস্থার কথাটা মনে রাখতে হবে। মাননীয় সৌগত বাবু রাজনৈতিক কারণের জন্য এই দপ্তরের টাকা কমানোর কথা বলেছেন, তাঁর মুখে একথা সাজে না। প্রথম কথাটাই হচ্ছে যে বামফ্রন্টের মধ্যে ঐক্য আছে। কাজের মধ্যে বৈষম্যমূলক আচরণ কিছুই নেই, প্রয়োজন ভিত্তিক প্রত্যেক দপ্তরের টাকাই মঞ্জুর করা হয় এবং এরজন্যই সাবজেক্ট কমিটি হয়েছে।

[4-20 – 4-30 P.M.]

ঐ সাবজেক্ট কমিটিতে বিভিন্ন দলের লোক আছেন। সেই সাবজেক্ট কমিটির পরামর্শমতো, নির্দেশমতো আবার টাকা অ্যালট করা হচ্ছে। এইভাবে তাই হাউসকে মিস গাইড করা যায় না। তারপর সৌগতবাবু কাঁদুনী গাইলেন বেঙ্গল ল্যাম্পের প্রশ্নে, রোড রোলারের প্রশ্নে। এসবের জবাব তো আগেই দেওয়া হয়ে গেছে। আজকে এই দপ্তরে নতুন যিনি মন্ত্রী হয়ে এসেছেন তাঁকে ডিমরালাইজ না করে তাঁর সঙ্গে সহযোগিতা করুন, তাঁকে উৎসাহিত করুন। তবে তাঁকে ডিমরালাইজ করা যাবে না, কারণ তিনি সেই ধরণের মানুষ নন জেনে রাখবেন। এখানে বঙ্গভবন সম্পূর্ণ হল না বলেছেন। কাজটা কন্ট্রাক্টরের দ্বারা, কি ব্যক্তি বিশেষের দ্বারা হল সেটা মন্ত্রী মহাশয়ই জবাব দেবেন। এইকথা বলে আমার বক্তব্য রাখতে চাই।

**মিঃ স্পিকার ঃ** স্যার, পূর্ত দপ্তর খুবই গুরুত্বপূর্ণ দপ্তর। এই দপ্তরকে নতুন রাস্তা নির্মাণ, তৈরি রাস্তার রক্ষণা-বেক্ষন, সেতু নির্মাণ ইত্যাদি কাজ করতে হয়। সঙ্গে সঙ্গে ন্যাশনাল

হাইওয়েগুলির রক্ষণা-বেক্ষনের দায়িত্বও এই দপ্তরকে বহন করতে হয়। আর এই জাতীয় সড়কের জন্য টাকাটা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে সহজে আসে না, তাঁদের খোসামদ করে টাকাটা আনাতে হয় এবং সে ক্ষেত্রে বিপুল পরিমান টাকাও আসে না। তাছাড়া এই ন্যাশনাল হাইওয়ের কোথায়ও খারাপ হয়ে থাকলে কেন্দ্রীয় টাকা আসছে না বলে সেটা ফেলে রাখা যায় না, রাজ্য সরকারকে সেটা করে দিতে হয়। সপ্তম পরিকল্পনায় রাজ্য সরকারকে বিভিন্ন কাজকর্ম করতে হয়েছে। সৌগতবাবু বলেছেন যে, আমাদের মন্ত্রী মহাশয়ের প্রচেষ্টায় নতুন রাস্তা নির্মাণ এবং তার রক্ষণা-বেক্ষনের কাজ প্রত্যাশিত মানে পৌছায়নি। তবে এই কথার মধ্যে দিয়ে তিনি মন্ত্রী মহাশয়কে যে কাজের স্বীকৃতি দিয়েছেন তার জন্য প্রশংসা করি। সেতু নির্মানের ক্ষেত্রে বলছিলেন উনি। কিন্তু গৌরাঙ্গ সেতুর কথা কি ভুলে গেলেন? আজকে ঐ সেতুর উপর দিয়ে বাঁশবেড়িয়া, কল্যাণী হয়ে মালদায় বাস যাচ্ছে, ফলে যোগাযোগ তথা কালচারের উন্নতি হয়েছে। কাজেই এটা তো অভিনন্দনযোগ্য কাজ। তারপর, মেদিনীপুরে কেলেঘাই নদীর উপর যে ব্রীজ তৈরি হয়েছে সেটা আপনার চোখে পড়লো না? মালদায় কালিন্দী নদীর উপর ব্রীজটা দেখতে পেলেন না? আজকে অতি অল্প সময়ের মধ্যে ঐসব সেতুগুলি নির্মিত হয়েছে এবং পশ্চিম বাংলার মানুষের জীবন ও জীবিকা, ব্যবসা-বানিজ্যর ক্ষেত্রে সেতুগুলি একটা বিশেষ ভূমিকা পালন করছে। মাননীয় মন্ত্রী মহাশয় আরো বলেছেন যে, ময়ূরাক্ষী, মহানন্দা, আত্রাই, টাঙ্গন, দ্বারকা, কুমারী এবং বাঁকার উপর কয়েকটি বড় সেতু নির্মাণের কাজ এই আর্থিক বছরে যথেষ্ট এগিয়ে যাবে বলে আশা করা যায়। কিন্তু সেক্ষেত্রে নির্দিষ্ট সময়ের মধ্যে পরিকল্পনামাফিক কাজ করতে হবে, তবে এক দিনে সেটা করা যাবে না। মাননীয় মন্ত্রী মহাশয় উল্লেখ করেছেন যে, উন্নয়ণমূলক কাজকর্মের ক্ষেত্রে শহর এবং গ্রামাঞ্চলের মধ্যে সঙ্গতি বজায় রাখার চেষ্টা করবেন। এটা একটা প্রশংসনীয় প্রয়াস, কারণ বর্তমানে গ্রামকে আর পিছিয়ে রাখলে চলবে না। যাই হোক আমার আর বেশি সময় নেই, আমি আর কয়েকটি কথা বলে আমার বক্তব্য শেষ করবো। আমি আর বিশেষ অন্য আলোচনায় যেতে যাচ্ছি না, আমি এখানে নদীয়া জেলার কয়েকটি সমস্যার কথা উল্লেখ করতে চাচ্ছি। প্রথম কথা হচ্ছে জাতীয় বিপ্লবী নেতা নিত্যানন্দ সাহুর মূর্তি পায়রাডাঙ্গায় ছিল সেটা দুষ্কৃতকারীরা ভেঙ্গে দিয়েছে। সেই মূর্তি যাতে পায়রাডাঙ্গায় পুনরায় স্থাপন করা হয় তার জন্য অনুরোধ করছি। ১৯৩২ সালের ১৯শে জুন তেহট্টেতে ইউনিয়ন বোর্ডের ট্যাক্স বন্ধ আন্দোলনের সময় বৃটীশের পুলিসের গুলিতে সহিদ হয়েছিল ক্ষেতমজুর সতীশ সদ্দার। তার বাড়ি চাঁদেরঘাটে। তেহট্টতে তাঁর একটা প্রতিমূর্তি স্থাপন করার জন্য অনুরোধ করছি। ৩৪ নং জাতীয় সড়ক আছে তার উন্নতির জন্য শান্তিপুর বাইপাস নির্মাণের সিদ্ধান্ত হয়েছে। এই বাইপাসের অর্ধেক ওয়ার্ক শেষ হয়েছে। অবিলম্বে এই বাইপাস সম্পূর্ণ করার জন্য আমি অনুরোধ জানাচ্ছি। রানাঘাটে একটা ফ্লাই ওভার করা দরকার এবং শান্তিপুরে বাইপাস করতে গিয়ে একটা রেল লাইন পড়ছে। এই লাইনের উপরে একটা ফ্লাই ওভার করা দরকার। রেল দপ্তর কেন্দ্রীয় সরকারের, এই ব্যাপারে মন্ত্রী মহাশয়কে কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ করতে অনুরোধ করছি। বেথুয়াডহরীতে অগ্রদ্বীপ ব্রীজ রোড হয়েছে, আড়পাড়ার কাছে একটা ব্রীজ করা দরকার। বেথুয়াডহরী আড়বেতাই রাস্তাটি হচ্ছে ইঁটের, এই রাস্তাটির উন্নতি সাধন দবকার এবং এটা পি. ডব্লু. ডি. কে নিতে হবে। নির্মায়মান বানিয়া চাঁদের ঘাট রাস্তাটি অবিলম্বে সম্পূর্ণ করতে হবে। রানাঘাট আড়ংঘাটা রাস্তাটি বগুলা পর্যন্ত এক্সটেন করতে হবে।

তেহট্ট চকবিহারীতে জলঙ্গী নদীর উপর সেতু নির্মাণ করা অত্যন্ত গুরুত্বপূর্ণ। এটা ডি. পি. সি. সি. মিটিং-এ গৃহীত হয়েছে। অবিলম্বে এই কাজ সম্পূর্ণ করার জন্য অনুরোধ জানাচ্ছি। ইতিপূর্বে পলাসী পাড়ায় জলঙ্গী নদীর উপর ব্রীজ হওয়ায় মালদাহের সঙ্গে নদীয়ার যোগাযোগের যথেষ্ট উন্নতি হয়েছে। আর তেহট্টতে ব্রীজ হলে শুধু নাকাশী পাড়া, বালিগঞ্জ প্রভৃতির সঙ্গে যোগাযোগ ব্যবস্থা ভাল হবে তাই নয় বর্দ্ধমান জেলার সঙ্গে যোগাযোগ ব্যবস্থার খুব উন্নতি হবে। আড়পাড়ায় একটা ব্রীজ করার যথষ্টে প্রয়োজন আছে। সৌগতবাবুকে একটা কথা বলি পঞ্চায়েতের মাধ্যমে রাস্তাঘাট করার ফলে গ্রামের চেহারা বদলে গেছে। গ্রামে আর কাঁচা রাস্তা নেই বললেই হয়। গ্রামে যে পাকা রাস্তা হয়েছে সেই গুলিকে পি. ডব্লু. ডি. যাতে গ্রহণ করতে পারে সেই ব্যাপারে মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। আমি আর বিস্তারিত আলোচনায় যাচ্ছি না, আমার আর সময় নেই। আমি যে সমস্ত ব্যাপারে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করলাম সেই ব্যাপারে যাতে দ্রুত প্রতিকার হয় সেই জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি। এই কথা বলে বাজেটকে সমর্থন করে কাট মোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-30 – 4-40 P.M.]

**ডাঃ মানস ভূঁইঞ্যা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর বিভাগের যে ব্যয়-বরাদ্দের দাবি এখানে পেশ করেছেন তার মধ্যে মূলত সামগ্রিক একটা হতাশার চিহ্ন ফুটে উঠেছে তাঁর বাজেট বক্তব্যের মধ্যে এবং সেটা ডিউ টু কনস্ট্রেন্ট অব ফিন্যান্স। তাঁর যা অভিপ্রেত এবং চিন্তাধারা সেইমতো কাজ করতে পারছেন না, সেই কথাটা পরিষ্কার ভাবে তিনি বলার চেষ্টা করেছেন। যতীনবাবু যখন মন্ত্রী ছিলেন তখন তিনিও বলেছেন, শুধু মাননীয় মুখ্যমন্ত্রী যখন বহু দপ্তরের ভারে ভারাক্রাত অবস্থায় থাকাকালীন এই দপ্তরের দায়িত্ব গ্রহণ করেছিলেন কেবলমাত্র অবস্থাটাকে সামাল দেবার জন্য, তখন কিছুটা এড়িয়ে গিয়ে কথাটা বলেছেন। মাধবেন্দু বাবু বলেছেন যে এটা রাজনৈতিক শিকারে নেই, যে কথাটা সৌগতবাবু এখানে বলেছেন। আমি তাঁর কথাটাকেই রিপিট করতে চাই, সেটা হচ্ছে—খুব পরিষ্কার ভাবেই এই দপ্তর রাজনীতির শিকারের, বামফ্রন্টের ভয়ঙ্কর রাজনীতির ফলে এই দপ্তরে পুতুল নাচের নাটক চলেছে। সেই পুতুল নাচের নাটকের অভিনেতা হচ্ছেন মাননীয় মন্ত্রী মহাশয়। তিনি কতদিন এই দপ্তরকে চালাতে পারবেন জানিনা। এই কথাটি ঠিক যে বামফ্রন্টের আসল নীতি যে ডাকাতি, যে ডাকাতিতে তাবড় তাবড় কন্ট্রাকটর, ইঞ্জিনিয়াররা রয়েছে, সেই মধুচক্রে মন্ত্রী মহাশয় যদি হাত দিতে যান, তাঁর হাত যদি সেখানে গিয়ে পড়ে, জানিনা সেখানে হাত পড়বে কিনা, তবে জানি তিনি চেষ্টা করছেন এবং সেজন্য তাঁকে ধন্যবাদ দিচ্ছি, কেননা তিনি জেলায় জেলায় ঘুরছেন—ঐ মধুচক্রে হাত পড়লে তাঁর টিকে থাকা মুশকিল হবে। কলকাতা মহানগরীতে ছোট্ট একটা গলি-রাস্তাতে পাঁচ ইঞ্চি যদি গর্ত হয় তাহলে সবাইকে চীৎকার করতে দেখা যায়। কিন্তু আজকে পশ্চিমবঙ্গের সতেরটি জেলাতে কয়েক হাজার কিলোমিটার রাস্তার অবস্থা কি অবস্থায় আছে? এই সমস্ত রাস্তা যদি তিনি লিজ দেন তাহলে ভালোভাবে মেরামত হতে পারে। সুখের কথা সেই উদ্যোগ তিনি নিয়েছেন। আমরা সংবাদপত্রের মাধ্যমে সেই উদ্যোগ গ্রহণের জন্য পদক্ষেপ তিনি নিচ্ছেন আমরা দেখছি, কিন্তু এখনও পর্যন্ত কাজ হতে দেখছি না। পশ্চিমবঙ্গের সর্ববৃহত জেলা হচ্ছে মেদিনীপুর

জেলা। সেখানে মানুষকে সবচেয়ে বেশি করে বাস পরিবহনের উপরে নির্ভর করতে হয়। সেই অবস্থায় ওখানকার ট্রান্সপোর্টেশন ব্যহত হচ্ছে রাস্তার কণ্ডিশন ভালো নয় বলে এবং সেইজন্য ডেপ্রিশিয়েশন চার্জ অনেক বেশি হয়, প্রায়শই বাসগুলো বন্ধ হয়ে যাচ্ছে। সাধারণ মানুষকে জনমুখী বামফ্রন্টের রাজত্বে রাস্তায় বিক্ষোভ দেখাতে হচ্ছে। বিক্ষোভ দেখাতে হচ্ছে এই জন্য যে. যদি সরকার বাহাদুর একটু দৃষ্টি দেন, যদি তাঁদের এলাকার রাস্তাগুলোকে সরকার বাহাদুর একটু ঠিকঠাক করে দেন এবং যাতে তাঁরা একটু নির্ভয়ে চলাফেরা করতে পারেন, রোড অ্যাকসিডেন্ট না হয়। রোড অ্যাকসিডেন্ট যেগুলো বর্তমানে হচ্ছে তার মেজর কারণ হচ্ছে রাস্তাঘাটের খারাপ অবস্থা। এদিকে মন্ত্রী মহাশয়কে একটু দৃষ্টি দিতে হবে। শুধুমাত্র কলকাতা মহানগরী এবং আশেপাশে রাস্তাঘাটের দিকে দৃষ্টি দিলে হবে? আমরা এর মধ্যেও তো দেখছি যে বি. টি. রোড, ব্যারাকপুর ট্রাঙ্ক রোড'এর অবস্থা ভয়ঙ্কর, এটিকে নিশ্চয়ই দেখা দরকার। ন্যাশনাল হাইওয়ের ব্যাপারে স্টেট গভর্নমেন্ট হচ্ছে এজেন্ট ফর ওয়াইডেনিং, স্ট্রেনদেনিং অ্যাণ্ড ফর রিপেয়ার ওয়ার্কস, তারজন্য যে টাকা দরকার তা মন্ত্রী মহাশয়ের জন্য বরাদ্দ নেই। আপনি সত্যি কথা বলুন তো, আপনি যখন মন্ত্রী ছিলেন না তখন যে ভাবে কথা বলতেন, আজকে আপনার সীমাবদ্ধতা আছে, আপনি কি সেই ভাবে কথা বলতে পারবেন? কতখানি বলতে পারবেন তা জানি না। ওঁরা ডিসেন্ট্রালাইজেশনের কথা বলছেন—প্ল্যানিংয়ের জন্য ডিসেন্ট্রালাইজেশন, কাজের জন্য ডিসেন্ট্রালাইজেশন, ডিসেন্ট্রালাইজেশন খুবই ভাল ব্যবস্থা। কিন্তু আমার বক্তব্য হচ্ছে, এই ডিসেন্ট্রালাইজেশন করতে গিয়ে—গনমুখী প্রতিনিধিদের হাতে দায়িত্ব তুলে দেওয়া নিশ্চয়ই ভালো, কিন্তু এখানে একটা কথা বলুন তো, সমস্ত কিছুর দায়িত্ব, নিউক্লিয়াস'এর দায়িত্ব, মেজর ইরিগেশনের দায়িত্ব, রাস্তার দায়িত্ব, সেচের দায়িত্ব, উন্নয়নের দায়িত্ব ভূমি বন্টনের দায়িত্ব সকল দায়িত্বই যদি পঞ্চায়েতের হাতে তুলে দেওয়া হয় তাহলে কাজগুলো করার ব্যাপারে ডিসিসানের দায়িত্ব কোনও সেক্টরে থাকবে? পঞ্চায়েতের মাধ্যমে ডিপ-টিউবওয়েল হবে, রাস্তা পঞ্চায়েতের মাধ্যমে হবে—গণতান্ত্রিক কাঠামোয় নিশ্চয়ই অধিক সংখ্যক মানুষের মতামত এর দ্বারা প্রতিফলিত হবে, কিন্তু টেকক্যালিটির যে দিকটি আছে, টেকনিক্যাল ওপিনিয়নের যে প্রয়োজন হবে, প্রায়োরিটি সিলেকশনের জন্য যে টেকনিক্যাল পার্সন'এর দরকার, তাঁদের ওপিনিয়ন নেওয়ার দরকার আছে সেই জায়গাটিতে তো লক্ষ্য দিতে হবে? তা যদি না হয়, যদি শুধু পলিটিক্স হয় প্রায়োরিটি নির্বাচনের ব্যাপারে তাহলে বাস অ্যাকসিডেন্ট হবে এবং মানুষ মরবে, পি. ডব্লু. ডি. দেখা যাবে এগোবে না। ডিসেন্ট্রালাইজেশন নিশ্চয় হবে। কিন্তু তার সঙ্গে আমাদের যেসব স্বনামধন্য ইঞ্জিনিয়ার রয়েছেন তাদেরকে যুক্ত করে ওপিনিয়ন এবং প্ল্যানিংয়ের ক্ষেত্রে সিলেকশন অফ অ্যাণ্ড প্রায়োরিটি দিতে হবে। কয়েকটি জায়গায় কোড সার্ভিস তৈরি হলেও কোড সার্ভিস সেই জায়গাতে চললেও একজিকিউটিভ ইঞ্জিনিয়াররা হাতের পুতুল হয়ে পড়েছেন। আমি তাদের আন্দোলনের সঙ্গে যুক্ত ছিলাম। তাঁরা বলেন যে তারা নাকি হেড ক্লার্ক হয়ে বসে আছেন। তাঁদের কিছুই করণীয় নেই। তাঁদের হাত পা বাধা। ডিসেন্ট্রালাইজেশন মানে ডিসেন্ট্রালাইজেশন অ্যাট দি কস্ট অফ সাফারিং অফ দি পিপল নয়। ডিসেন্ট্রালাইজেশন ফর দি বেনিফিট অফ দি পিপল। আমি জানিনা আপনি মন্ত্রী হিসাবে এই ব্যাপারে কতটুকু কি করতে পারবেন, তবে এই ব্যাপারে ভাবনা-চিন্তার দরকার আছে। আপনি জেলার রাস্তাঘাটের ব্যাপারে বলেছেন, মাত্র ৬০ কিলোমিটার রাস্তার জন্যে ৪৭ কোটি টাকা বাড়িয়েছেন। এই ৪৭ কোটি টাকা তো

আপনাদের দপ্তরের বেতন ইত্যাদি দিতেই বেরিয়ে যাবে। আপনি তো একজন বিখ্যাত খাজাঞ্চি হয়ে বসে আছেন। আপনার ডিয়ারনেস অ্যালাউন্স বেতন ইত্যাদি দিতেই ওই ৪৭ কোটি টাকা বেড়িয়ে যাবে। গত ৭ বছর ৫ বছর ধরে ব্রীজের জন্য টোল ট্যাক্স নেওয়া হচ্ছে। আমি স্পেফিক্যালি বলছি, মেদিনীপুরে কাঁসাই নদীর উপরে যে ব্রীজ আছে তার থেকে বহুদিন ধরে টোল ট্যাক্স নেওয়া হচ্ছে। আপনার দপ্তরে যে মেনটেনেন্স গ্রান্ট আছে সেই মেনটেনেন্স গ্রান্ট থেকে কিছু কাজ হয় না। এই ভাবে প্রতিনিয়ত আপনারা টোল ট্যাক্স নিয়ে যাবেন, এর কি কোনও লিমিটেশন নেই, সীমাবদ্ধতা নেই। আমি অনেকবার জিজ্ঞাসা করেছি যে, এই টোল ট্যাক্স নেওয়া আর কতদিন চলবে? এর একটা সীমারেখা বেঁধে দেওয়া হোক। কেন্দ্রীয় সরকারের সঙ্গে রাজ্য সরকার পরিকল্পনা মাফিক গ্রামীণ উন্নয়ন এবং গ্রামীণ ব্যবসা-বাণিজ্য, কৃষিজ সম্পদ বিপননের জন্য মার্কেটিং লিঙ্ক রোড তৈরি করার কথা সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় বলেছেন। এই যে জেলায় জেলায় একটা মার্কেটিং লিঙ্ক রোড তৈরি হবার পরে সেগুলো ঠিকমত মেনটেনেন্স হচ্ছে কিনা দেখা দরকার। এই ব্যাপারে আপনার দপ্তরের অফিসারদের সঙ্গে কথা বলেছিলাম। তারা বলেছেন এই মার্কেটিং লিঙ্ক রোড কে মেনটেন করবে তারই কোনও ঠিক নেই। এই ব্যাপারে এগ্রিকালচারাল ডিপার্টমেন্ট থেকে ফিনান্স আসবে না রুর‍্যাল ডিপার্টমেন্ট থেকে ফিনান্স আসবে তারজন্য দপ্তরের অফিসাররা পর্যন্ত ওয়াকিবহাল নয়। গ্রামীণ মানুষের কৃষিজ সম্পদ বিপননের জন্য, তাদের সুবিধা করে দেওয়ার জন্য রুর‍্যাল ডিপার্টমেন্ট সেগুলো দেখা শোনা করবেন, ফিনান্স করবেন কিনা কিছুই জানা যাচ্ছে না। পি. ডব্লু. ডি. এই রাস্তাগুলোকে মেনটেন করছে না। ফলে তারপরে আরেকটি গুরুত্বপূর্ণ বিষয় এনক্রোচমেন্ট অফ রোড, আপনি দেখেছেন এই ন্যাশনাল হাইওয়ে সেগুলো এনক্রোচ হয়ে গেছে। এই ভাবে কলকাতার রাস্তা এনক্রোচ হয়ে গেলে ফুটপাথ দিয়ে মানুষ চলতে পারবে না। এরফলে ফুটপাথ বেদখল হয়ে পড়েছে। এবং অ্যাকসিডেন্ট ক্রমাগত বাড়ছে। ন্যাশনাল হাইওয়ে পি. ডব্লু. ডির অন্তর্গত, এই ব্যাপারে যদি ব্যবস্থা না নেওয়া হয় তাহলে পরিবহন চলাচলের পক্ষে অসুবিধা হবে এবং একটা জটিল অবস্থার সৃষ্টি হবে। সেইজন্য বিভাগীয় দিক থেকে এই বিষয়ে একটা সিদ্ধান্ত নিতে হবে। এই এনক্রোচমেন্টের ব্যাপারে গুরুতর ব্যবস্থা নেওয়া দরকার, তা না হলে মানুষের এবং যানবাহন চলাচলের ক্ষেত্রে খুব অসুবিধা দেখা দেবে। এই ব্যাপারে শীঘ্র একটা পদক্ষেপ নেওয়া দরকার।

[4-40 – 4-50 P.M.]

আমি আগের বারেও বলেছি এবারেও বলছি, জানিনা তিনি আপনাদের চোখে মানুষ কিনা, একজন বিরাট দেশ সেবক কিনা, দেশপ্রেমিক কিনা—সেই অজয় মুখোপাধ্যায় প্রাক্তন মুখ্যমন্ত্রী, যাঁর কাঁধে চেপে আপনারা পশ্চিমবাংলায় এসেছিলেন, পশ্চিমবাংলার সিংহাসনে বসেছিলেন—তাঁকে ভুলে গেছেন কিনা জানিনা, যিনি পি. জি. হাসপাতালে শেষ নিঃশ্বাস ত্যাগ করেছিলেন, যিনি আমাদের গর্ব, তাই আমি প্রস্তাব করছি তাঁর নামে পশ্চিমবাংলার একটা রাস্তার নামকরণ করা হোক এবং তাঁর একটা মূর্তি স্থাপন করা হোক। আমি আশা করি মাননীয় মন্ত্রী মহাশয় এই ব্যাপারে বিবেচনা করে সিদ্ধান্ত নেবেন। এবারে আমি ব্রীজের ব্যাপারে বলি। আমার নিজের বিধানসভা কেন্দ্র সবং ও পটাশপুরের মাঝখানে কেলেঘাই নদীর উপরে একটা ব্রীজ হয়েছে, এই ব্যাপারে আপনার সঙ্গে কথা বলেছিলাম। ব্রীজটির নাম

অনাথ বন্ধু পাঁজা এবং বিপ্লবী হেমচন্দ্র কানুনগোর নামে করা হোক অর্থাৎ ব্রীজটির নামকরণ করা হোক 'অনাথ বন্ধু হেমচন্দ্র সেতু'। অনাথ বন্ধু পাঁজা ব্রীটিশ সাম্রাজ্যবাদের বিরুদ্ধে লড়াই করতে গিয়ে মেদিনীপুর জেলার ডি. এস. ব্রীর্জকে হত্যা করেছিলেন। আর হেমচন্দ্র কানুনগো ছিলেন ভারতবর্ষের প্রখ্যাত বিপ্লবী নারায়নগড়ের সুসন্তান। এই দুজন মহাপুরুষের নামে ব্রীজটির নামকরণ করা হোক। আশা করি এই ব্যাপারে মন্ত্রী মহাশয় উদ্যোগ নেবেন। আর একটা বিষয় যেটা বলতে চাই সেটা হচ্ছে বিভিন্ন দপ্তরের সঙ্গে একটা কোহেসিভ ফাংসানিং অ্যাটিচুড, একটা ঢিলেমি আছে। যেমন ধরুন স্বাস্থ্য দপ্তর আপনাকে টাকা দিচ্ছে হাসপাতাল তৈরি করে দেবার জন্য আবার সেচ দপ্তর আছে তারাও টাকা দিচ্ছে, কিন্তু অন্যান্য দপ্তরের সঙ্গে মিলেমিশে কাজ করার প্রবনতা না থাকায়, দপ্তরের সঙ্গে সামঞ্জস্য না থাকায় বিভিন্ন দপ্তরের কাজ দিনের পর দিন ব্যহত হয়। ফলে দেখা যায় প্রাইস এক্সক্যালেশন হতে থাকে, কাজ সম্পূর্ণ হতে পারে না। ১৯৮৯ সালের আগষ্ট মাসে আমার বিধানসভা কেন্দ্র সবং-এ একটা প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র করেছিলেন স্বাস্থ্যমন্ত্রী, সেটার উন্নতি করার জন্য ৯৭ লক্ষ টাকা মঞ্জুর করা হ'ল। কিন্তু দুঃখের সঙ্গে বলছি আজ অবধি তার কোনও টেন্ডার হ'ল না এবং কাজও শুরু হ'ল না। কেন এই ঘটনা ঘটেছে এটা আপনার দপ্তরে খোঁজ নিয়ে দেখবেন। আপনার কন্সট্রাকশন বোর্ড আজকে এখনও পর্যন্ত টেণ্ডার করতে পারেনি। ঐ ৯৭ লক্ষ টাকা পড়ে আছে। তিন মাস বাদে হয়ত বলবেন দেড় কোটি টাকা দু-কোটি টাকা লাগবে। তার ফলে তখন পুরো কাজটাই আটকে যাবে। প্রাইস এক্সকালেশন হবে বা মূল্যবৃদ্ধি হবে আর অন্য দিকে ফাইল যুদ্ধ হবে। আপনি দায়িত্ব নিয়ে খোঁজ করুন দেখবেন যে এখানে বাস্তু ঘুঘুরা বাসা বেঁধেছে। আমরা দেখেছি বর্ষাকালে টেণ্ডার ডাকা হচ্ছে কন্ট্রাকটারদের মধ্যে ভাগ-বাঁটোয়ারা করে দেওয়া হচ্ছে, আপনি পুরানো দিনের মানুষ, নূতন মন্ত্রী হয়েছেন কিন্তু বর্ষাকালের আগে কন্ট্রাকটারদের ডেকে কেন টেণ্ডার দেওয়া হবে? এটা কি গৌরী সেনের টাকা নাকি? পূর্ত দপ্তরের মাধ্যমেই এই কাজগুলি করার নির্দেশ দেওয়া হয়। যেমন ইরিগেশন ডিপার্টমেন্টের বেলায় হয় ঠিক তেমনি। কিন্তু এটা কেন হয়? কন্সট্রেইণ্ডমেন্ট অফ ফিনান্স থাকবে আর ডাকাতি করার জন্য দরজা খুলে দেওয়া হবে এই জিনিস কখনই বরদাস্ত করা যায় না। আজকে এই যে প্রখ্যাত অফিসার্স এবং ইঞ্জিনিয়াররা বসে আছেন, পশ্চিমবাংলার ইঞ্জিনিয়ারদের জন্য আমরা গর্ব বোধ করি, তাঁদের সঙ্গে আমরা আন্দোলন করেছি কিন্তু সেই ইঞ্জিনিয়াররা যখন কনট্রাক্টারদের হাতে কোরাপ্ট প্রাকটিশের শিকার হন তখন কিন্তু আমরা সঙ্কিত হই। কারণ তাঁদের জন্য যখন সমবেদনা জানিয়ে আন্দোলন করতে যাই তখন সেই সমস্যা আমরা পাশাপাশি দেখেছি। সেখানে যে বাস্তু ঘুঘুদের বাসা রয়েছে আপনারা কি পারবেন সেই মধুকুণ্ডের ভাণ্ডারে ঢিল ছুঁড়তে এবং এটা বন্ধ করতে? কারণ উন্নয়নের কাজ সামগ্রিক ভাবে পাবলিক ওয়ার্কস ডিপার্টমেন্টের উপর ন্যাস্ত আছে। সেই উন্নয়নের চাবি-কাঠিতে ধাক্কা দেয় তখন সেই ব্যাপারে আমাদের চিন্তিত হতে হয়। এই ক্ষেত্রে আমরা এই জিনিস কখনই বরদাস্ত করতে পারিনা, এই জিনিসটা আপনাকে বন্ধ করতে হবে এবং হস্তক্ষেপ করতে হবে। এবারে আমি জেলার ব্যাপারে বলি। দার্জিলিং-এ তো গণ্ডোগোল হচ্ছে, অবশ্য এখন কিছুটা নর্মালসি এসেছে। পশ্চিমবাংলায় দীঘা হচ্ছে একটা সবচেয়ে বড় সমুদ্র সৈকত এবং খুব বড় পর্যটন কেন্দ্র হিসাবে পরিগণিত হয়েছে। পরিবহন দপ্তর থেকে কিছু উদ্যোগ আরম্ভ করার পর, সাউথ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট হওয়ার পরও আপনি মন্ত্রী হওয়ার

পর এ ব্যাপারে আপনি একটু উদ্যোগ নিয়েছেন। রাস্তাঘাট সার্ভের এই উদ্যোগ জরুরিকালীন ভিত্তিতে বা যুদ্ধকালীন ভিত্তিতে হওয়া উচিত এবং দীঘার মতো সবচাইতে বড় পর্যটন কেন্দ্রের পরিবহণের সহযোগিতা দরকার। আমার মনে হয়, দীঘামুখী যে রাস্তা আছে, সেটা ভাল করার জন্য যেমন নরঘাট সেতুর উপর দিয়ে বম্বে রোড, ন্যাশনাল হাইওয়ে (৬)-এর উপর দিয়ে ডেবরা, পটাশপুর এবং সবং-এর সঙ্গে অতিরিক্ত লিঙ্ক রোড এগরা পানীপারুল, রামনগর-দীঘা এই দুটো লিঙ্ক রোডকে যদি আপনি গুরুত্ব দিয়ে ভাল করে তৈরি করেন তাহলে সত্যি খুব ভাল হয়। এখানকার মানুষের যন্ত্রণা, সেটা বেশ কিছুটা লাঘব হবে। অধিকাংশ ক্ষেত্রে এখানে গড়ে প্রায় দুটি করে বাস অ্যাকসিডেন্ট হয় এবং ৩০ জন আহত এবং ২ জনের মৃত্যুর খবর প্রতিদিন সংবাদপত্রে পাওয়া যায়। এই বিষয়টা আপনি খুব জরুরি ভিত্তিতে নিশ্চয় দেখবেন, একই সঙ্গে অন্যান্য জেলায় যে সমস্ত গুরুত্বপূর্ণ সীমান্তবর্তী এলাকাগুলি আছে, যেমন উত্তর ২৪ পরগনার বঁনগা, পশ্চিমদিনাজপুর, মুর্শিদাবাদ মালদহ—এইসব সীমান্তবর্তী এলাকাগুলিতে রাস্তাঘাট উন্নয়নের জন্য আপনাকে একটু নজর দিতে হবে। কেন্দ্রীয় সরকারের সারফেস ট্রান্সপোর্ট ডিপার্টমেন্ট যদি আপনাদের সাহায্য করে, তাহলে আপনারা উদ্যোগ নিতে পারেন এবং ভাল কাজ করতে পারেন। আমি তর্কের খাতিরে ধরে নিচ্ছি, বিগত কেন্দ্রীয় সরকার আপনাদের সঙ্গে অসহযোগিতা করার জন্য আপনারা ফাণ্ড পাননি, তাহলে আজকে আপনাদের বন্ধু সরকারের মন্ত্রীরা নিশ্চয় আপনাদের কথা শুনবেন, কারণ আপনাদের সমর্থনেই তাদের মন্ত্রীত্ব চলছে এবং তাদের সরকার চলছে। তাই আজকে এই সভা থেকে বলুন এবং আপনার বাজেট বক্তৃতার মধ্যে কেন থাকবে না যে কেন্দ্রীয় সরকারের সড়ক পরিবহন দপ্তরের সারফেস ট্রান্সপোর্ট ডিপার্টমেন্টকে আজকে এই বিষয়ে সম্পূর্ণ দায়িত্ব নিতে হবে। যেহেতু কেন্দ্রীয় সরকার আপনাদের সমর্থনে চলছে আমাদের দাবি পশ্চিমবঙ্গের মানুষের পক্ষ থেকে আপনার বাজেট বক্তৃতায় কেন সেই দাবি দেখলাম না। এই ব্যাপারে আপনাকে আমি বিশেষভাবে আবেদন করছি এবং যে জিনিসটা বাস্তব এবং যেটা এখনো ভূতের মতো মাঝে মাঝে আপনার দপ্তরে উঁকি দেয়, সেই বেঙ্গল ল্যাম্পের আওয়াজ আজও মানুষ শুনতে পায়। শাসকদলের প্রধান রাজা মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির একজন সৈনিক হিসেবে আপনার দায়িত্ব ছিল, একজন ট্রেড ইউনিয়ন লিডার হিসাবে আপনার দায়িত্ব ছিল। মুখ্যমন্ত্রী ও দলের সম্মান বাঁচানোর জন্য আগে যিনি এই দপ্তরে ছিলেন, তাকে এই দপ্তর থেকে চলে যেতে হয়েছিল, কিন্তু সেই বেঙ্গল ল্যাম্প সম্পর্কে একটা কথাও আপনার বাজেট বক্তৃতার মধ্যে নেই। পশ্চিমবঙ্গের মানুষের কাছে এটা আপনারা পরিষ্কার করে বলুন, এবং আমি আশা করব যে সৎ মানসিকতা নিয়ে বেঙ্গল ল্যাম্পের যে মূল প্রশ্ন এবং যে নোট যতীন চক্রবর্তী রেখে গিয়েছেন, আমরা জানি পরিস্কারভাবে তিনি সেখান থেকে রিট্রিট করেননি, এখনো সেই নোট ডিপার্টমেন্টে রয়ে গেছে। সেই অফিসিয়াল নোটের কি হবে, তা কি অবস্থায় আছে এবং তার অ্যাডমিনিসস্ট্রেটিভ স্ট্যাণ্ড পয়েন্ট কি, ও অ্যাডমিনিসস্ট্রেটিভ অ্যাকসান নিতে গেলে কি পরিস্থিতির দরকার আজকে আপনাকে সেটা জানাতে হবে। সবঙে ১৬ কিলোমিটার একটা রাস্তা দীর্ঘ ১২ বছর যাবত বঞ্চনার শিকার হয়ে আজকে অবহেলায় পড়ে আছে। এই দীর্ঘ ১২ বছর ধরে এই বামফ্রন্ট রাজত্বে ১৬ কিলোমিটার রাস্তার জন্য লক্ষ লক্ষ টাকা ব্যয় করা হচ্ছে, আর কন্ট্রাকটারদের পকেটে সেই টাকা ঢুকছে। কিন্তু বৃদ্ধ-বৃদ্ধা রোগী, বাচ্চা ও শিশুরা যখন ঐ ১৬ কিলোমিটার রাস্তা দিয়ে যায়, তখন তাদের ভীষণ

কষ্টের মধ্যে পড়তে হয়। আজ অবধি কেন সেই রাস্তা পীচ করা হলনা, আপনি এটা একটু দেখবেন। আজকে তাই এই বলে, বাজেট বরাদ্দের বিরোধিতা করে, আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-50 – 5-00 P.M.]

**শ্রীমতী মমতা মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় ১৯৯০-৯১ সালের জন্য যে বাজেট বরাদ্দ পেশ করেছেন তাকে আমি সম্পূর্ণভাবে সমর্থন জানাচ্ছি। মন্ত্রী মহাশয় তাঁর বাজেট বক্তৃতায় খুব পরিষ্কারভাবে তাঁর ত্রুটির কথা স্বীকার করেছেন যে সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় যে টাকা তাঁর বিভাগের জন্য বরাদ্দ হয়েছিল সেটা অপ্রতুল এবং অপ্রতুলতার জন্য তিনি অনেক কাজ করতে পারেন নি, তার ফিরিস্তিও তাঁর বক্তৃতার মধ্যে রয়েছে। বিরোধী দলের মাননীয় সদস্য সৌগত রায় পশ্চিমবঙ্গের প্রসূতি মায়েদের কথা বলে গেছেন, ৪০/৪২ বছর পরে আজকে হঠাৎ তাঁর মনে পড়েছে প্রসূতি মায়েদের যন্ত্রনার কথা, হাউসে বসে তিনি অনুভব করছেন রাস্তাঘাট খারাপ থাকার জন্য তাঁদের কষ্ট হচ্ছে। আমি অত্যন্ত বিনীতভাবে তাঁর এবং তাঁর দলের অন্যান্য সদস্যদের কাছে বলছি আপনি তো কেন্দ্রে মন্ত্রী ছিলেন, আপনারা ৪০ বছর ধরে ঐ দিল্লীতে এবং পশ্চিমবঙ্গে ১৯৭২-৭৪ সালে ছিলেন, তখন মা-বোনেদের প্রসব যন্ত্রনা কিভাবে নিরাময় করতে হয় তার ব্যবস্থা ১৯৭২-৭৪ সালে কি নিয়েছিলেন তা আপনাদের কাজের মধ্য দিয়ে প্রমাণ করে দিয়েছেন। কাজেই আর যাই হোক বামফ্রন্ট সরকারের আমলে আমরা দেখছি অঞ্চলে অঞ্চলে, ব্লকে ব্লকে সাব-সেন্টার, হেলথ সেন্টার হচ্ছে, সেখানে পশ্চিমবঙ্গের মা-বোনেরা সুযোগ-সুবিধা নিচ্ছে। সুতরাং এই ধরণের কথা আপনাদের মুখে মানায় না। এটা ঠিকই ১৯৯০-৯১ সালের জন্য আপনার বিভাগের জন্য যে টাকা চেয়েছেন সেটা এলে আপনি কাজ করতে পারতেন, কিন্তু আপনার বক্তৃতা আলোচনা করলে দেখা যায় আমলাতান্ত্রিক বাধার কথা আপনার এই বক্তৃতার মধ্যে কোথাও দেখতে পেলাম না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জানাতে চাই আমার জেলার মহিলা কারাগার আবাসনের যে গৃহ নির্মাণ হয়েছে সেটা তৈরি করতে করতে ভেঙ্গে পড়েছে। আমি জানি না কোনও ডিজাইনার, কোনও এস এ ই সেটা করেছেন এবং সেটা করতে গিয়ে তিনি কি পার্সেন্টেজ খাবার ব্যবস্থা করেছেন। আমার পুরুলিয়া জেলা পশ্চাদপদ জেলা, সেখানে মহিলা কারাগার ভেঙ্গে পড়েছে। শুনেছি পশ্চিমবঙ্গ সরকারের তরফ থেকে সেটা ধরা হয়েছে, মন্ত্রী মহাশয় এই বিষয়ে দৃষ্টি দেবেন, ব্যবস্থা নেবেন। মন্ত্রী মহাশয় তাঁর বক্তৃতার মধ্যে অনেক পরিসংখ্যান দিয়েছেন রাস্তা-ঘাট, সেতু, বিভিন্ন ভবন, কলেজ ক্যাম্পাস, গ্রনথাগার ভবন ইত্যাদি তৈরি করার ব্যাপারে। এটা অস্বীকার করার উপায় নেই যে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের আমলে ১৩ বছর ধরে যে কাজ হচ্ছে রাস্তা-ঘাট, ব্রীজ তৈরি যেকোনও দিক থেকে বলুন না কেন তাকে পশ্চিমবঙ্গের মানুষ বামফ্রন্ট সরকারের এই সাফল্যকে অভিনন্দন না জানিয়ে পারছে না। তাই আমি তাঁদের তরফ থেকে মন্ত্রী মহাশয়কে তাঁর কাজের জন্য অভিনন্দন জানাচ্ছি। বিরোধী দলের সদস্যরা রাস্তা-ঘাটের দুরবাস্থার কথা বলে গেলেন, আমি তাঁদের বলছি আপনারা পশ্চিমবঙ্গের বর্ধমান জেলা থেকে বরাকর পর্যন্ত জি. টি. রোড দিয়ে যান, সেখানকার অবস্থা দেখুন, আর বরাকর টু চিরকুণ্ডা, ধানবাদ, যেটা বিহার সরকার করেছেন তার অবস্থা দেখুন,

দেখলে বুঝতে পারবেন আমাদের পশ্চিমবঙ্গ সরকার কিভাবে কাজকর্ম করছেন। মাননীয় ম মহাশয় ১৯৯০-৯১ সালের বাজেট বক্তৃতার মধ্য দিয়ে কর্মসূচীর লক্ষ্যমাত্রা যা বলেছে কেন্দ্রীয় তহবিল থেকে টাকা পয়সা পেলে তা তিনি কার্যকরী করবেন। তার মধ্যে তিনি ৬ কিলোমিটার নতুন রাস্তা তৈরি করার কথা উল্লেখ করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আ আপনার মাধ্যমে হাউসের কাছে, মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন জানাব যে, এই ৬ কিলোমিটার পুরুলিয়া জেলার রাস্তাটির প্রতি বিশেষ দৃষ্টি দিন। আপনারা জানেন পুরুলিয় জেলায় এবং কলকাতায় আনন্দমার্গীদের এখন তাণ্ডব নৃত্য চলেছে। পুন্দাগ এলাকাটি বেঙ্গ বিহার বর্ডার এলাকা। এই এলাকায় আনন্দমার্গীরা নানা রকম ঘটনা ঘটিয়ে চলেছে। এব তথাকথিত কংগ্রেস(ই)র নেতৃবৃন্দ'ও তাদের সমর্থন সাহায্য করে চলেছেন। পুরুলিয়া থেবে জয়পুর হয়ে পুন্দাগ পর্যন্ত এই ৬০ কিলোমিটার রাস্তাটি পি. ডব্লু. ডি. থেকে অবিলম্বে করে দেওয়ার ব্যবস্থা করা হোক—রাজ্য সরকারের কাছে আমার সুনির্দিষ্ট প্রস্তাব রইল। মন্ত্রী মহাশয় বাজেট বক্তৃতার মধ্যে উল্লেখ করেছেন যে, ময়ূরাক্ষী, মহানন্দা, কুমারী প্রভৃতি সেতুগুলির কাজ এগোচ্ছে। পশ্চিমবাংলার মধ্যে পুরুলিয়া জেলা হচ্ছে সবচেয়ে পিছিয়ে পড়া জেলা। কুমারী সেতুর কাজ কয়েক বছর ধরে চলেছে। যে ভাবে কাজ এগোনো উচিত, সেই ভাবে কাজ এগোচ্ছে না। আমার সুনির্দিষ্ট প্রস্তাব হল এই, কুমারী সেতুর কাজ যততাড়াতাড়ি সম্ভব শেষ করা দরকার। এইক্ষেত্রে যে বাধা বিপত্তি আছে সেটা অবিলম্বে কাটিয়ে ওঠার চেষ্টা করবেন। যান জটের কথা বলেছেন। ব্রীজ, সেতুগুলিকে তিনি আলোকিত করার কথা বলেছেন। এটা খুবই আনন্দের কথা। আমি মনে করি এই সেতুগুলিকে আলোকিত করা হলে একদিকে যেমন বিভিন্ন রকমের দুর্ঘটনার হাত থেকে বাঁচা যাবে তেমনি অন্যদিকে যান জট'ও কমবে বলে আমরা আশা রাখি। আমি আর একটি কথা এখানে উল্লেখ করছি। পুরুলিয়া শহরে রেলওয়ে ক্রসিং-এর উপর একটা ফ্লাইওভার করার কথা আমরা অনেকদিন থেকে শুনে আসছি। ওরা যখন দিল্লীতে ক্ষমতায় ছিলেন তখন কোনও পারমিসন দেন নি। এই ফ্লাইওভার করবার জন্য রাজ্য সরকারের তরফ থেকে যে ইনিসিয়েটিভ নেওয়া হয়েছে তাতে নতুন করে এই ফ্লাইওভার হবার একটা সুযোগ দেখা দিয়েছে, চান্স দেখা দিয়েছে! আমি মন্ত্রী মহাশয়কে বিশেষ ভাবে দৃষ্টি দিয়ে এই ফ্লাইওভারটি করে দেওয়ার জন্য অনুরোধ করছি। পশ্চিমবাংলার আর একটি বিশেষ গুরুত্বপূর্ণ রাস্তা হল হুড়া কমলপুর বাঁকুড়া—এটা তৈরি হলে চলা ফেরার পক্ষে আরো অনেক সহজ হবে। আর সেই সঙ্গে যান জট'ও কমবে। আরামবাগ হয়ে কলকাতায় পৌঁছতে আরো সহজ হয়ে যাবে এবং রাস্তাটা'ও অনেক বেশি ক্লিয়ার হবে বলে আমি মনে করি। এটা আপনি একটু বিশেষ ভাবে চিন্তা ভাবনা করে দেখবেন। এই কথা বলে বাজেট বরাদ্দকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, অন এ পয়েন্ট অব ইনফর্মেসন। লবিতে সাংবাদিকরা জানালেন, মে দিবসকে জাতীয় ছুটি হিসাবে কেন্দ্রীয় সরকার ঘোষণা করেছেন।

**মিঃ স্পিকার ঃ** আমাদের বিধানসভার গুরুত্বের কথাটা আপনারা সবাই বুঝতে পারছেন। এখন সবাই মিলে কেন্দ্রীয় সরকারকে অভিনন্দন জানাতে হয়—

[5-00 – 5-10 P.M.]

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ এই সভায় মাননীয় পূর্তমন্ত্রীমহাশয় তাঁর দপ্তরের জন্য যে ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছেন তা আন্তরিকভাবে সমর্থন করে কয়েকটি কথা বলছি। স্যার, আমি প্রথমেই মাননীয় মন্ত্রী মহাশয়কে আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। এ বিষয়ে কোনও সন্দেহ নেই যে এতদিন যাঁরা পূর্তমন্ত্রী ছিলেন তাঁদের মধ্যে উনিই সবচেয়ে বেশি ইজি অ্যাক্সেসেবল। আমাদের মনের কথা তাঁকে বলার সুযোগ আমারা সব সময় পাব যেটা আগে পাওয়া যেত না। এতদিন ধরে যে ব্রীজগুলি তৈরি হয়েও খোলা হচ্ছিল না মাননীয় মন্ত্রীমহাশয় এই দপ্তরে এসেই সেগুলি খুলে দেবার চেষ্টা করেছেন বা খুলে দিচ্ছেন যানবাহন চলাচলের জন্য। আমি এরজন্য তাঁকে আন্তরিকভাবে ধন্যবাদ জানাচ্ছি। মাননীয় মন্ত্রী মহাশয় স্বীকার করেছেন যে আজকাল দ্রুতগামী যানবাহন চলাচলের জন্য রাস্তাগুলি অচল হয়ে গিয়েছে। তাঁর এই সাহসিকতার জন্য তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। এবারে স্যার, আমি কয়েকটি বিষয় তাঁর বিবেচনার জন্য আপনার মাধ্যমে এখানে উত্থাপন করছি। পি. ডব্লু. ডি. তে তিনটি বিভাগ রয়েছে এবং তিনজন চিফ ইঞ্জিনিয়ার আছেন—পি. ডব্লু. ডি., পি. ডব্লু. ডি. (রোডস) এবং পি. ডব্লু. ডি. (কন্সট্রাকশন বোর্ড)। কন্সট্রাকশন বোর্ড তৈরি হয়েছিল একটি বিশেষ কাজের জন্য। এই প্রসঙ্গে মাননীয় মন্ত্রী মহাশয়কে একটি বিশেষ গুরুত্বপূর্ণ কথা বলতে চাই। আমরা দেখি একটি রাস্তার দৈর্ঘ্য হয়ত ১৫/২০ কি ঃ মিটার, তার একটা অংশ পি. ডব্লু. ডি'র, আর এক অংশ রোডসের, এইভাবে ভাগ থাকার জন্য রাস্তার কোনও অংশটা কার ভাগে সেটা আমরা ঠিকমত বুঝতে পারি না। আমার প্রস্তাব হচ্ছে, এটি একটি দপ্তরের অধীনে আসা উচিত। তারপর তিনজন যে চিফ ইঞ্জিনিয়ার আছেন তাঁরা সকলেই কোলকাতায় থাকেন। পি. ডব্লু. ডি. রোডসকে যদি সব রাস্তাগুলি দেখার ভার দেওয়া হয় এবং কন্সট্রাকশন বোর্ডকে যদি বাড়ী ঘর গুলি করার দায়িত্ব দেওয়া হয় সেটা আশা করি বিবেচনা করে দেখবেন। তিনজন চিফ ইঞ্জিনিয়ার ছাড়াও অনেক এস. ই. আছেন। সেই এস. ই. দের জোন ভাগ করে দেওয়া হয়। উত্তরবঙ্গের জন্য একটা অংশ এবং দক্ষিণবঙ্গের জন্য আর একটা অংশ এই যদি হয় তাহলে সুপারভিসানটা ভাল হয়। মালদহ জেলার সুপারইনটেন্ডিং ইঞ্জিনিয়ার বহরমপুরে থাকেন এবং আমাদের সেখানে ছুটতে হয়। প্ল্যানিং প্রোপোজালের মঞ্জুরি আনতে সেখানে ছুটতে হয় তারজন্য অনেক সময় অনেক দেরি হয়ে যায় ফলে কষ্ট বেড়ে যায়। এগুলি ভাবা দরকার। এ ক্ষেত্রে ডিভিশনগুলি রিসাফেল করার দরকার আছে বলে মনে করি। মাননীয় সৌগতবাবু বললেন যে পশ্চিমবঙ্গে রাস্তাঘাট খুব কম এবং সেগুলির অবস্থা খুব খারাপ। স্যার, এই প্রসঙ্গে ওঁকে আমি ন্যাশনাল হাইওয়ের ক্ষেত্রটি একটু দেখতে অনুরোধ করছি। পাঞ্জাব ছাড়া আর সকলের নিচে পশ্চিমবঙ্গ। এখানে ন্যাশনাল হাইওয়ে হচ্ছে ১৬৩০ কি.মি. আর পাঞ্জাবে ৯৭৭। কেন্দ্রীয় সরকারের এই বঞ্চনার ফল আমাদের ভুগতে হচ্ছে। এর পর মাননীয় মন্ত্রী মহাশয়কে একটি বিশেষ ব্যাপার দেখার জন্য বলছি। একটা রাস্তা হয়ত প্রথম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় তৈরি হয়েছে কিন্তু একটি বাস সেই রাস্তা দিয়ে যেতে পারে না, তার দুটি চাকা রাস্তার মধ্যে থাকতে পারে না। রাস্তার পাশগুলি ইঁট দিয়ে চওড়া করা হ[illegible] না ফলে রাস্তার পাশের মাটি বসে যাচ্ছে এবং অ্যাক্সিডেন্ট হবার উপক্রম হচ্ছে। দুটি বাস ক্রশ করতে পারে না। এই ব্যাপারটিও মন্ত্রী মহাশয়কে ভাবতে

বলছি। রোড মজদুর বলে এক শ্রেণীর লোক আছেন তারা কাদের অধীনে তা জানি না কিন্তু দেখি সাইকেলে করে কোদাল, ঝুড়ি নিয়ে যাচ্ছে এবং তারপর এক জায়গায় সেই কোদাল, ঝুড়ি রেখে হয় ঘুমাচ্ছে আর না হয় পাশে তার জমিতে চাষ করছে। এদের রাখার প্রয়োজনিয়তা আছে কিনা এবং রাখলে তাদের দিয়ে কাজ করানো যাবে কিনা ভেবে দেখতে হবে। আমরা দেখছি যে ১৪০ কোটি টাকার বাজেট আপনি এখানে এনেছেন যার অধিকাংশ টাকা খরচ হয়ে যাবে বেতন এবং অন্যান্য চার্জের উপরে। কাজেই সেগুলি কমানো যায় কিনা সেটা আপনাকে দেখতে হবে। আজকে সব চেয়ে দুঃখের কথা হচ্ছে পি. ডব্লু. ডি. যে কাজগুলি করে, বাড়ীঘর তৈরি বলুন, মেরামতের কাজ বলুন, হাসপাতাল মেরামতের কাজ বলুন, সেই কাজগুলি ঠিকমত হচ্ছে কিনা সেই সম্পর্কে সুপারভিশনের জন্য কোনও লোক থাকেনা। এই সুপারভিশনের কাজটা বৃদ্ধি করার জন্য আপনাকে অনুরোধ করবো। আজকে আমরা দেখছি যে সরকারি কর্মচারিদের মধ্যে যে জিনিসগুলি থাকা দরকার যেমন—ডিটারমিনেশন, ডিলিজেন্সি, ডিসিপ্লিন, ডিভোশন, ডেডিকেশন, এগুলি আমরা দেখছি না। এই জিনিসগুলিকে বৃদ্ধি করতে হবে। আজকে সুপারভিশনটা নিচু পর্যায়ে যাচ্ছে না। উপরের দিকে কিছু বড় বড় অফিসারকে অ্যাপয়েন্ট করা হচ্ছে কিন্তু নিচের দিকে সুপারভিশন যদি না থাকে তাহলে কাজ হবে না। আমরা আগে দেখেছি যে রাস্তার জন্য প্রি-মিক্সিং করা হত এবং সেই মিকচার রাস্তায় দেওয়া হত। তার উপরে ম্যাটিং করে শেষে পিচ দেওয়া হত। কিন্তু আজকে দেখছি যে পিচ ছড়িয়ে দিয়ে কিছু চিপস তার উপরে দেওয়া হচ্ছে এবং আবার কিছু পিচ দিয়ে কাজ শেষ করে দেওয়া হচ্ছে। এর ফলে দেখা যাচ্ছে কয়েদিন বাদে সেগুলি উঠে যাচ্ছে। কাজেই এই কাজগুলি যাতে ঠিকমত হয় সেটা দেখা দরকার। আর প্রি-মুনসুন এই কাজগুলি যদি বন্ধ করা যায় তাহলে বর্ষার সময়ে বড় পট-হোলস যেগুলি হয় সেই পট-হোলসগুলি হবেনা। এই জিনিসগুলি কেউ দেখেনা। এগুলি যদি ঠিকমতো দেখা হয় তাহলে ড্যামেজ যেগুলি হয় সেটা হতে পারে না। তারপরে ফ্লাড প্রন এরিয়ায় গাজোলে আমরা দেখেছি রাস্তার উন্নতি হয়েছে। এই রকম ভাবে ফ্লাড প্রোন রোড বলে যদি আইডেনটিফাই করা হয় তাহলে যেসব জায়গায় প্রতিবার রাস্তা ভাঙ্গছে, সাধারণ লোকের কাছ থেকে যে সব কথা শুনতে পাই, সেগুলির অনেক উন্নতি করা যাবে বলে আমি মনে করি। আর একটা কথা হচ্ছে, আমরা সাবজেক্ট কমিটি বিভিন্ন ব্যাপারে বিভিন্ন জায়গায় যাই। আমরা দেখেছি রাজস্থানের রাস্তায় রোড অ্যারো দিয়ে রোড সাইন এমন সুন্দর ভাবে দেওয়া আছে এবং তাতে যখন লাইট পড়ে রাত্রিবেলাতেও সেগুলি পরিষ্কার ভাবে দেখা যায়। কিন্তু আমাদের এখানে সেই রকম কোনও মাইলেজ পোস্ট থাকেনা। এগুলি যদি একটু দেখেন তাহলে যারা রাস্তায় যাতায়াত করে তাদের অনেক সুবিধা হবে। আর একটা কথা মাননীয় সদস্য বলেছেন যে আমাদের অ্যাকাউন্ট্যাবিলিটি কারো নেই। যেমন কোনও একটা কাজ ভাল হলনা, সেই কাজটা কেন ভাল হলনা সেটা দেখার জন্য অ্যাকাউন্টেবিলিটি অফিসারস কাউকে দেখিনি। তারপরে এখানে দুর্নীতির কথা বলা হয়েছে। দুর্নীতি চিরকাল ধরে আছে এবং থাকবে। কারণ এই সমাজের মধ্যে দুর্নীতি ঢুকে আছে। কাজেই দুর্নীতি দুর করা অত সহজ নয়। মুখে বড় বড় বক্তৃতা দেওয়া যায়। আজকে পি. ডব্লু. ডি. রেলের কন্ট্রাক্টরদের মধ্যেও দুর্নীতি আছে। বরকত সাহেব যখন মন্ত্রী ছিলেন তখন তিনি এগুলি সৃষ্টি করে গেছেন। কিন্তু আমাদের আমলে যতটুকু আছে সেগুলি আমাদের দুর করার চেষ্টা করতে হবে। আমি আর একটা কথা এখানে বলতে

চাই। উত্তরবঙ্গে মোট ১৭ হাজার ৭১৬ কিলোমিটার রাস্তা আছে। এই রাস্তাগুলি চওড়া নয়। কাজেই এই রাস্তাগুলি যাতে চওড়া করা যায় তার জন্য আপনাকে অনুরোধ করবো। আর একটা কথা হচ্ছে, এনক্রোচমেন্ট। সেটা আমাদের হাইওয়ে অ্যাক্টের মধ্যে প্রযোজ্য হচ্ছে না। কাজেই দিনের পর দিন এই রাস্তাগুলি এনক্রোচমেন্ট হয়ে যাচ্ছে এবং এর বিরুদ্ধে কোনও কেসও হচ্ছে না। এই এনক্রোচমেন্টের ব্যাপারে কেউ দায়িত্ব নিয়ে এগিয়ে যাচ্ছে না, থানায় গিয়ে কোনও ডায়েরিও করছে না। থানার অফিসাররা বলছে যে আমাদের কাছে যদি কোনও ডায়েরি না আসে তাহলে আমরা কি করবো? এই এনক্রোচমেন্টগুলি বন্ধ করতে হবে। আমাদের যে হাইওয়ে আছে, কিন্তু ১৯৮৯ সাল থেকে আমরা দেখছি যে সেখানে অফিসাররা ডি-রিকুইজিশন করে দিচ্ছেন। আমরা এত লেখালেখি করেও কিছু করতে পারিনি। তারপরে আর একটা কথা বলবো যে আমাদের প্ল্যানিং ডিপার্টমেন্টকে জোরদার করতে হবে। প্ল্যানিংয়ের কাজগুলি ঠিকতম করার জন্য নজর রাখতে হবে। আপনি জানেন যে মালদহ কার্টিহার রাস্তার জন্য টাকা দিয়েছে গভর্নমেন্ট অব ইণ্ডিয়া। সেই টাকা দেওয়া সত্ত্বেও আজ পর্যন্ত প্লান পাঠানো গেলনা। প্ল্যানিংয়ের ৩টি ফাইল ৩ জায়গায় পড়ে আছে। এগুলি আজকে চিন্তা-ভাবনা করার জন্য অনুরোধ করছি এবং এগুলিকে কি ভাবে জোরদার করা যায় সেই বিষয়ে আপনাকে ভাবতে হবে। তারপরে মালদায় মহানন্দর উপরে আশাপুর ব্রীজটা বন্ধ হয়ে আছে। এটা হলে মালদা, হরিশচন্দ্রপুর-এর সঙ্গে ওয়েস্ট দিনাজপুর যুক্ত হতে পারে। এটা যাতে তাড়াতাড়ি করা যায় তার জন্য আপনাকে অনুরোধ করবো।

তারপরে আপনি অনেক মূর্তি তৈরি করেছেন। আমাদের জেলায় যারা বিশিষ্ট লোক ছিলেন তাদেরও মূর্তি করা দরকার আছে। ডঃ বিণয় সরকারের জন্ম শতবার্ষিকী হয়ে গেল। তার একটা মূর্তি করলে ভাল হয়। তারপরে বিধুশেখর শাস্ত্রি, তারও একটা মূর্তি করতে পারলে ভাল হয়। এগুলির দিকে আপনাকে নজর দেবার জন্য অনুরোধ জানিয়ে, আপনাকে ধন্যবাদ দিয়ে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-10 – 5-20 P.M.]

**শ্রী প্রবোধ পুরকায়েত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয়, তাঁর দপ্তরের জন্য ব্যয় বরাদ্দ এখানে উপস্থিত করেছেন, কিন্তু এতবড় একটা গুরুত্বপূর্ণ দপ্তর, পূর্ত ও সড়ক, পূর্ত নির্মান, এই বিভাগের জন্য যে পরিমান অর্থ বরাদ্দ হওয়ার প্রয়োজন, তা হয়নি, সেদিক থেকে দেখা গেল সামান্য বরাদ্দ। পশ্চিমবঙ্গে একদিকে যেমন বিভিন্ন এলাকা বা গ্রামগুলোকে যুক্ত করার প্রয়োজন আছে, অপর দিকে যে রাস্তাগুলো আছে, সেইগুলোকে রক্ষনা-বেক্ষনের প্রয়োজন অত্যন্ত গুরুত্বপূর্ণ। সেই জন্য যে পরিমান অর্থ প্রয়োজন মন্ত্রী মহাশয় তেমন অর্থ পাননি। আমরা লক্ষ্য করছি যে গত বছরের তুলনায় কিছু অর্থ বেশি বরাদ্দ হলেও ১৯৮৯-৯০ সালে তিনি এখানে উল্লেখ করেছেন ৯০ কিলোমিটার রাস্তা তিনি সম্পন্ন করেছেন, কিন্তু আমাদের ১৯৯০-৯১ সালে অর্থ কিছু পরিমান বেড়েছে, কিন্তু রাস্তা ৬০ কিলোমিটার করবার আশা তিনি প্রকাশ করেছেন। এত বেশি সমস্যা সঙ্কুল পশ্চিমবঙ্গ, গ্রামাঞ্চল বিচ্ছিন্ন হয়ে রয়েছে বহু জায়গায়, এই সম্পর্কে আমাদের উভয় পক্ষের মাননীয় বিধানসভার সদস্যরা প্রায়ই উল্লেখ করেন। কারণ বলা হয়েছিল প্রতি বিধানসভা কেন্দ্রে তিন কিলোমিটার দুই কিলোমিটার করে প্রতি বছর পিচের রাস্তা করা হবে। সেখানে মাত্র মোট

৬০ কিলোমিটার রাস্তা গ্রামাঞ্চলে হবে আগামী বছর। চিত্রটা ভয়াবহ। আমি বলতে চাই যে রাস্তাগুলো ইতিমধ্যে হয়ে আছে এখানে উল্লেখ করেছেন, প্রায় ১৮ হাজার কিলোমিটার রাস্তা আছে, যেটার রক্ষনা-বেক্ষন এই দপ্তর করেন, সেই রাস্তাগুলোর মধ্যে বহু রাস্তা আছে, যে রাস্তা দিয়ে প্রতিনিয়ত প্রচুর পরিমানে যানবাহন চলাচল করে, বাস চলাচল করে মাল পত্র নিয়ে ট্রাক চলে, সেই রাস্তাগুলো অবস্থা অত্যন্ত ভয়াবহ। আমরা যখন বাসে করে যাই বিভিন্ন রাস্তা দিয়ে, রাস্তাগুলোর দুর্গতি এমন, এমন একটা ভয়াবহ অবস্থায় দাঁড়িয়েছে যে বাসে চড়ে যাওয়া অসম্ভব হয়ে পড়ে। যার জন্য দেখা যায় অ্যাক্সিডেন্ট ঘটছে। এই রাস্তাগুলো রক্ষনাবেক্ষন করতে গিয়ে মেরামতের কাজটা নজরে পড়ে, কোনও রকমে গর্তগুলো ইঁট খোয়া দিয়ে ভরে দেওয়া হচ্ছে, তার উপর কোনও রকমে পিচ ছড়িয়ে দেওয়া হচ্ছে, যার ফলে দেখা যায় বর্ষা আসার সঙ্গে সঙ্গে সেই রাস্তাগুলো থেকে সমস্ত পিচ, খোয়া গুলো উঠে যায়, দু তিন মাসের মধ্যে রাস্তাগুলোর অবস্থা আবার অত্যন্ত ভয়াবহ হয়ে ওঠে। এই জিনিস আমরা লক্ষ্য করছি। সেই জন্য আমি এখানে বলতে চাই, যে যে রাস্তাগুলো আপনি মেরামত করাচ্ছেন, সেইগুলো মেরামত করার ক্ষেত্রে যদি এটা স্থায়ী ভাবে না করেন তাহলে দেখা যাচ্ছে দু মাস এর মধ্যে সব রাস্তাগুলো পূর্বের হালে পৌছে যাচ্ছে, নানা জায়গায় ভয়াবহ অ্যাক্সিডেন্ট হচ্ছে, এই কাজটা যাতে যথাযথ ভাবে হয়, সেদিকে লক্ষ্য রাখুন। একদিকে অর্থ বরাদ্দ কম, তার মধ্যে কী ভাবে সেই কাজটা সুষ্ঠুভাবে করা যায়, সেটা দেখুন। যে কন্ট্রাক্টার আপনারা নিযুক্ত করেন, তাদের সম্বন্ধে দুর্নীতির অভিযোগ থাকে, এই ব্যাপারে উল্লেখ করেছেন। আপনার দপ্তরের বিভিন্ন কাজে ঠিকাদারদের নিযুক্ত করা হচ্ছে, অথচ তাদের সেই কাজকর্ম লক্ষ্য করবার উপযুক্ত ব্যবস্থা আপনার বিভাগ থেকে থাকে না। যেখানে কাজ হয় সেখানে কি ধরনের কাজ হচ্ছে, কত খোয়া, কত পিচ ব্যবহার করা হবে ইত্যাদির বিবরণ যদি বোর্ড আকারে লাগিয়ে দেওয়া যায়, তাহলে অনেক পাবলিক, সাধারণ মানুষ বা গ্রাম পঞ্চায়েত—যে গ্রাম পঞ্চায়েতকে আপনারা গুরুত্ব দিচ্ছেন—লক্ষ্য করতে পারে। কিন্তু সেই ব্যবস্থা আপনার বিভাগ থেকে করা হয় না। আমরা জানি দ্বিতীয় যুক্ত ফ্রন্টের সময় তৎকালীন পূর্ত দপ্তরের মাননীয় মন্ত্রী প্রয়াত সুবোধ বন্দ্যোপাধ্যায় এই নিয়ম চালু করবার চেষ্টা করেছিলেন। অনেক জায়গায় তিনি এই নিয়ম চালু করেছিলেন। ঠিকাদাররা যেখানে কাজ করত সেখানে কাজের বিবরণের উল্লেখ থাকত। সাধারণ মানুষ তা জানতে পারত। বর্তমানে সেই ব্যবস্থা যদি আপনি করতে পারেন তাহলে ঠিকাদাররা যে দুর্নীতির আশ্রয় নেয় সেই দুর্নীতি অনেকটা বন্ধ করা যায়। সুতরাং এ বিষয়ে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। কারণ আপনার দপ্তরের জন্য বরাদ্দকৃত অর্থ প্রয়োজনের তুলনায় অপ্রতুল, সুতরাং তা যথাযথ ভাবে ব্যয় করার দিকে অবশ্যই আপনাকে নজর দিতে হবে। ঐ ব্যবস্থা গ্রহণ করলে অর্থ ব্যয় কার্যকরী হবে, অপচয় বন্ধ হবে বলে আমি মনে করি। নতুন রাস্তা করার ক্ষেত্রে বিগত কয়েক বছর ধরেই আমরা লক্ষ্য করছি যে, যে রাস্তা গুলি ইতিপূর্বে নির্মাণের জন্য অন্তর্ভুক্ত হয়ে আছে সেই রাস্তা গুলির নির্মাণ কাজ সম্পন্ন হবার আগেই নতুন নতুন রাস্তা নির্মানের জন্য বাজেটের মধ্যে অন্তর্ভুক্ত করা হচ্ছে। ফলে বছরের পর বছর ধরে রাস্তা গুলির নির্মাণ কাজ সম্পূর্ণ হচ্ছে না। অথচ এই খাতে আপনি খুবই অল্প, সামান্য কিছু টাকা বরাদ্দ করছেন। ফলে কোনও রাস্তারই নির্মাণ কাজ এগচ্ছে না। আমরা বিগত বছর ধরেই এই জিনিস দেখছি। বহু রাস্তা এই ভাবে পড়ে আছে। অথচ আপনি নতুন নতুন রাস্তা আপনার দপ্তরের নির্মাণ কর্মসূচীর মধ্যে অন্তর্ভুক্ত

করছেন। এক্ষেত্রে আমার বক্তব্য হচ্ছে, প্রয়োজনের ভিত্তিতে, অগ্রাধিকারের ভিত্তিতে রাস্তা গুলি নির্মাণ কর্মসূচীর অন্তর্ভুক্ত হওয়া উচিত। অগ্রাধিকারের ভিত্তিতে রাস্তা গুলির কাজ সম্পন্ন করতে হবে। সুতরাং এ বিষয়ে আপনার ভাবা দরকার বলে আমি মনে করি। আমাদের দক্ষিণ ২৪-পরগনা জেলার বহু রাস্তার উল্লেখ পেলাম আপনার বাজেট বিবৃতির মধ্যে। অনেক গুলির নাম উল্লেখ করেছেন, কিন্তু সেগুলির জন্য কোনও বরাদ্দের উল্লেখ পাচ্ছি না। কোনও টাকা কোথাও দেখছি না। এরকম ভাবে রাস্তা গুলিকে বাজেট বই-এর মধ্যে অন্তর্ভুক্ত করে রাখার কি প্রয়োজন? আমরা জানি আপনার দপ্তর অন্য দপ্তরের কাছ থেকে টাকা নিয়ে তাদের কাজ গুলি সম্পন্ন করে। যেমন আপনার দপ্তর হাসপাতাল গুলি নির্মাণ করে বা অন্যান্য দপ্তরের বিভিন্ন গৃহ নির্মাণ করে। কিন্তু সেই কাজ গুলি করার ক্ষেত্রেও দেখা যায় যে সময়ের কাজ সময়ে সম্পন্ন হয় না। বছরের পর বছর সে সমস্ত কাজও পড়ে থাকে। ফলে জিনিস-পত্রের দাম বৃদ্ধি পাওয়ার জন্য খরচ বেড়ে যায়, সঠিক ভাবে কাজ সম্পন্ন হয় না। এক্ষেত্রেও আপনার নজর দেওয়া দরকার। যে বছরের কাজ সেই বছরে যাতে সম্পন্ন করা যায়, সেদিকে আপনার নজর দেওয়া দরকার বলে আমি মনে করি। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বলেছেন, আমাদের পশ্চিম বাংলায় কতগুলি সেতু নির্মাণ সম্পূর্ণ হয়ে গেছে এবং কতগুলি সেতু নির্মাণের কাজ এখনো চলছে। আপনি এই কর্মসূচীর মধ্যে যে গুরুত্বপূর্ণ সেতু গুলি অন্তর্ভুক্ত করেছেন সেগুলির বিষয়ে আমার বক্তব্য হচ্ছে, দুটি রাস্তার মধ্যে সংযোগ রক্ষা করার জন্য বা নদীর ওপর যে সেতু গুলি নির্মাণ করা হচ্ছে সেগুলির কাজ বর্তমানে এমনই নিম্নমানের হচ্ছে যে, সেগুলি বিভিন্ন সময়ে ভেঙে পড়ছে এবং দুর্ঘটনা ঘটছে। বিভিন্ন গুরুত্বপূর্ণ সেতু নির্মানের কাজ যদি এই ভাবে আপনার দপ্তর থেকে চলতে থাকে তাহলে কি মারাত্মক পরিণতি হবে সেটা আমাদের বিভিন্ন অভিজ্ঞতা থেকেই অনুমান করা যায়। জাতীয় সড়ক নির্মাণের দায়িত্ব আপনার উপর যেটা কেন্দ্রীয় সরকার টাকা দেয় এবং সেই টাকা পেলে আপনি কাজ সম্পন্ন করেন। কেন্দ্রীয় সরকার সেই টাকা আপনার দপ্তরকে দিয়ে দেওয়ার পরও কিন্তু সেই কাজ ত্বরান্বিত করার ক্ষেত্রে আপনার দপ্তরের উদ্যোগ-আয়োজনের অভাব লক্ষ্য করছি। মাননীয় মন্ত্রী মহাশয়, নতুন মন্ত্রী হিসাবে দায়িত্ব নিয়েছেন, তাঁর চেষ্টায় এই অর্থ যেমন ঠিক সময়ে নির্দিষ্ট ভাবে খরচ হয়। ঠিকাদাররা যাতে দুর্নীতির পথে যেতে না পারেন এবং যথাযথভাবে সেই টাকা যাতে ঠিক কাজে ব্যয় হয় সেইদিকে নজর দেবেন। আমি আর একটি কথা বলে শেষ করবো, যে রাস্তাগুলি তৈরি হচ্ছে—প্রায় দেখা যাচ্ছে—বহু জায়গায় রাস্তার উপর বিভিন্ন দোকান তৈরি হচ্ছে। এতে করে যানবাহন চলার ক্ষেত্রে ভীষণ অসুবিধার সৃষ্টি হচ্ছে, এর ফলে বহু অ্যাক্সিডেন্ট হচ্ছে। এটা ঠিকই, এই সমস্ত ছোট ছোট ব্যবসায়ীরা জীবন-জীবিকার জন্য দোকান করছে, কিন্তু দোকানগুলি রাস্তার উপর করার ফলে যানবাহন চলার ক্ষেত্রে বাধা সৃষ্টি হচ্ছে। সুতরাং রাস্তা যাতে এইভাবে এনক্রোচমেন্ট না হয় সেটা দেখা দরকার। এইদিকে নিশ্চয়ই দৃষ্টি দেবেন এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[5-20 – 5-30 P.M.]

**শ্রী গনেশচন্দ্র মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পূর্ত মন্ত্রী মহাশয় ১৯৯০-৯১ সালের যে ব্যয়-বরাদ্দের দাবি এখানে উপস্থিত করেছেন সেই দাবিকে আমি সমর্থন করছি। এখানে যে টাকার অঙ্ক দেওয়া আছে সেই টাকার মধ্যে একটা বিরাট অংশের টাকা নন-প্ল্যান

খাতে ব্যয় হবে, সরকারি কর্মচারিদের বেতন ইত্যাদি দেওয়ার জন্য। বাদবাকি যে সামান্য পরিমান অর্থ থাকবে সেই অর্থ দিয়ে একদিকে নতুন রাস্তা নির্মাণ করা, বিপুল পরিমান রাস্তার সংস্কার, মেরামত প্রভৃতি এই সমস্ত কাজগুলি করতে হবে। সুতরাং এখানে প্রয়োজনের অনুপাতে অর্থের সংস্থান যথেষ্ট নয়, এটা আমরা স্বভাবতই ধরে নিয়েছি। তাসত্বেও এই দপ্তরের কাজকর্ম নিয়ে ইতিপূর্বে অনেক আলোচনা হয়েছে এবং হচ্ছে। এই বাজেটের মধ্যে নিশ্চয়ই ইতিবাচক দিক আছে। গ্রাম এবং শহরের মধ্যে যোগাযোগ রাখার জন্য যেমন একদিকে রাস্তা তৈরি করার প্রয়োজন তেমনি অপরদিকে সেতু নির্মানের দ্বারা এক এলাকা থেকে অন্য এলাকার সংযোগ স্থাপন করার প্রয়োজন আছে। সেক্ষেত্রে ছোট-বড় অনেক সেতু ইতিপূর্বে তৈরি হয়েছে যারজন্য যোগাযোগ ব্যবস্থা অনেক ক্ষেত্রে সহজ হয়েছে। কিন্তু এখন পর্যন্ত যেটুকু প্রয়োজন আমাদের আছে সেই কাজ এখন পর্যন্ত সম্পূর্ণ হয়নি। আজকে জীবন-জীবিকার জন্য মানুষের কাজের পরিধি অনেক বেড়েছে। যারজন্য মানুষ এক জায়গা থেকে অন্য জায়গায় অনেক বেশি পরিমানে যাতায়াত করছে। এর সাথে সাথে যানবাহনের পরিমানও বৃদ্ধি ঘটেছে। যার ফলে রাস্তার উপর ক্রমাগত চাপ সৃষ্টি হচ্ছে এবং এইচাপ সৃষ্টি হওয়ার জন্য রাস্তার স্থায়িত্ব অনেক বেশি বিঘ্নিত হচ্ছে। এর মধ্যে এইভাবে এই দপ্তরকে কাজ করতে হচ্ছে। কিন্তু এখানে আমাদের কিছু কিছু প্রস্তাব আছে। যেমন, রাস্তা মেরামত করার ক্ষেত্রে আমরা দেখেছি যে জায়গাটায় একটু বেশি অর্থ বরাদ্দ করা হয় সেই জায়গাটা ভালভাবে মেরামত করা যায়। কিন্তু সেখানে আমরা দেখি যে ভাঙ্গা জায়গাটায় একটু ইঁট ফেলে আপাতত গাড্ডাগুলিকে পূরণ করা হয়, আবার কিছুদিন পরে দেখা যায় যে আবার গাড্ডা তৈরি হয়েছে এবং সেখানে আবার টাকা ব্যয় হচ্ছে। এই যে মেরামত করার পদ্ধতি, সেই পদ্ধতিটার একটা পরিবর্তন হওয়া দরকার। সুষ্ঠ্যভাবে যতটুকু অর্থ বরাদ্দ হয় সেই অর্থটা যাতে কাজে লাগান যায় আমাদের সেই চেষ্টা করতে হবে। এই সঙ্গে আমি আর একটু বলতে চাই যে, যে এলাকা থেকে আমরা নির্বাচিত হয়েছি সেটা হচ্ছে সুন্দরবন এলাকা, সেটা স্বভাবতই দুর্গম এলাকা বলে মানুষের কাছে চিহ্নিত। সেখানকার যোগাযোগ ব্যবস্থাটা পূরণো কালের মতো থেকে গেছে। সেই অবস্থার উন্নতি করার মতো প্রচেষ্টা শুরু হয়েছে ঠিকই, কিন্তু সেই প্রচেষ্টাকে আরও বেশি প্রসারিত করার প্রয়োজনিয়তা আছে বলে আমি মনে করি। আমরা বাজেট বইয়ের মধ্যে যে সমস্ত রাস্তা দেখছি সেগুলির নূতন করে সংস্কার হওয়া দরকার। আমরা ১২ বছর ধরে একই রাস্তা দেখে আসছি। কোনও সময়ে কোনও রাস্তার জন্য টাকা বরাদ্দ হচ্ছে, আবার কোনও সময়ে হচ্ছে না বাজেট স্কীমে টাকা থেকে যাচ্ছে এবং সেটা একই জায়গায় আছে। এইগুলিকে বিশেষ করে গোসাবা, বাসন্তী, সন্দেশখালী, হিঙ্গলগঞ্জ, কুলতলি, পাথরপ্রতিমা এই সমস্ত এলাকা মূল ভূখণ্ড থেকে বিচ্ছিন্ন। সুতরাং সেইসব এলাকার লোকেদের যাতায়াতের খুবই কষ্ট এবং ঝড় বৃষ্টির সময়ে যাতায়াত ব্যবস্থা বন্ধ হয়ে যায় সেজন্য এখানে যোগাযোগ ব্যবস্থা গড়ে তোলার জন্য আমরা যে রাস্তাগুলির প্রস্তাব দিয়েছি এবং এখানে বার বার একটা দাবি করে এসেছি বাসন্তীতে হোগল নদীর উপর একটা সেতু নির্মাণ যদি করা যায় তাহলে সুন্দরবনের অভ্যন্তরে যাতায়াত করার যোগাযোগ ব্যবস্থা অনেকখানি সুগম করে তোলা যাবে এই দাবিটা আমরা বার বার করে এসেছি। সুখের কথা এবারে বাজেট প্রভিসনে তার জন্য সামান্য অর্থ বরাদ্দ করা হয়েছে এবং সেই সামান্য অর্থ দিয়ে বিশাল কাজ করা সম্ভব হবে না, এর জন্য বিশেষ অর্থ ফাণ্ড আদায় করতে হবে তাহলে

একটু সুরাহা হবে বলে আমি মনে করি। মাননীয় মন্ত্রী মহাশয় এদিকে একটু দৃষ্টি রাখবেন। ওদিকে যে রাস্তা গুলি আছে সন্দেশখালি, চুণোখালি, হিঙ্গলগঞ্জ, হেমেনগড় এই রাস্তাগুলি মেরামত করা হয় না। নূতন করে কাজ এগোয় না। এদিকে দৃষ্টি দেবেন যাতে করে যে কাজগুলি শুরু করে বর্ষার আগে শেষ করা যায় যে অর্থ আমরা পাই সেটা যথাযথ ভাবে কাজে লাগে সেই ব্যবস্থা করবেন, এই কথা বলে বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুরজিতস্মরণ বাগচী ঃ** মাননীয় স্পিকার স্যার, পশ্চিমবঙ্গ সরকারের মাননীয় পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় আজকে যে বাজেট বরাদ্দ পেশ করেছেন আমি তাকে সমর্থন জানাচ্ছি এবং বিরোধী পক্ষের সমস্ত কাট মোশনের বিরোধিতা করছি। মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর বাজেট বক্তব্যে এই কথা স্বীকার করেছেন যে, হালে আমলের দ্রুতগামী ভারী যান বাহনের পক্ষে বর্তমান সড়ক গুলি অনুপোযোগী হয়ে পড়েছে। এর কারণ হিসাবে আর্থিক অস্বাচ্ছল্যকেই বড় করে দেখানো হয়েছে। আমি মনে করি যে তাঁর এই দাবি সঠিক। পশ্চিমবঙ্গের রাস্তাগুলির আজকে যে বেহাল অবস্থা এই বেহাল অবস্থাকে সুষ্ঠ্যভাবে মোকাবিলা করার জন্য আর্থিক ব্যয় বরাদ্দ আরও কিছু হওয়া উচিত ছিল সেই আর্থিক সংকুলান কমতির জন্য সেই বরাদ্দ করা যায় না, কিন্তু সঙ্গে সঙ্গে আমি এও মনে করি আর্থিক গৃহীনীপনার পূর্ণতার অভাবের জন্য এটা হচ্ছে। তা না হলে হয়ত এই বেহাল অবস্থাকে উন্নত করা যেতে পারে। যেমন, আমি একটু বিশদ করে বলি বিভিন্ন বিভাগের মধ্যে কো-অর্ডিনেসনের অভাব অত্যন্ত প্রকট হয়ে দেখা দেয়। বাজেট পাস হবার পর জেলার যে পরিকল্পনা সেই পরিকল্পনা অনুযায়ী দপ্তরের টাকা চলে যায় জেলা পরিষদের হাতে।

[5-30 – 5-40 P.M.]

পাকা সড়কের ক্ষেত্রে আবার পূর্ত দপ্তর কাজ করে। জেলা পরিষদের এই পদ্ধতিতে, ওই পদ্ধতিতে কাজ করতে হয়, পূর্ত দপ্তরে আসে, সেখানে ইঞ্জিনিয়ার অনেক সময় চলে যায়, সেখানে সময় নষ্ট হয়, তারা সময় মতো কাজ করতে পারে না। আমার ধারণা মাননীয় মন্ত্রী মহাশয় যদি সমস্ত জেলা পরিষদের সভাধিপতিদের সঙ্গে যোগাযোগ করে সামগ্রিক ভাবে, তাহলে ভাল হয়। তাঁদের এটা বোঝাতে পারেন যে এই আর্থিক বছরের শুরুতেই যে প্লানের টাকা গুলি যায় সেই চলে আসবে, এই অনুমতি যদি তাদের দিয়ে দেন তাহলে কাজ গুলি হয়ত আরো একটু তরান্বিত হতে পারে। রাস্তা-ঘাট উন্নয়নের কাজ তাতে একটু ভাল হতে পারে। আপার বাজেট বক্তব্যে কয়েকটি রাস্তাকে রাজপথ হিসাবে ঘোষণা করেছেন তার জন্য আমি ধন্যবাদ জানাচ্ছি। সেই সঙ্গে সঙ্গে আরো কয়েকটি রাজপথকে যাতে জাতীয় সড়কে উন্নত করা যায় তার জন্য উদ্যোগ গ্রহণ করার জন্য অনুরোধ করছি। এন. এইচ-৪১, নন্দকুমার হাই রোড পয়েন্ট থেকে দিঘা হয়ে যে রাজ্য সড়কটি উড়িষ্যা পর্যন্ত চলে গিয়েছে এই রাস্তাটি জাতীয় সড়ক রূপে ঘোষণা করা যায় কিনা তার কথা নিশ্চই মন্ত্রী মহাশয় ভাববেন এবং এই ব্যাপারে নিশ্চই তিনি উদ্যোগ গ্রহণ করবেন এই আশা আমি মন্ত্রী মহাশয়ের কাছে করছি। এন. এইচ-৬ এটা একটা রাজ্য সড়ক, এই রাস্তাটি দাসপুর, ঘাটাল চন্দ্রকোনা রোড হয়ে বাঁকুড়া হয়ে দুর্গাপুরে গিয়ে পড়েছে। এই রাস্তাটি কলিকাতা থেকে দূর্গাপুর যাওয়ার একটা বিকল্প রাস্তা হতে পারে। এই রাস্তাটিকে জাতীয় সড়কে রূপান্তরিত

করা যায় কিনা এই ব্যাপারে উদ্যোগ গ্রহণ করার জন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। হলদিয়া পেট্রো কেমিক্যাল কমপ্লেকসের জন্য যে কাজ শুরু হয়ে যাবে সেই কাজের পক্ষে আগামী দিনে এন. এইচ-৪১ একমাত্র বড় রাস্তা হিসাবে কাজ করতে পারবে না বলে আমার ধারণা। আমার ধারণা আর একটা বিকল্প রাস্তা হিসাবে মেচেদা-তমলুক-মহিষাদল হয়ে হলদিয়ায় যে রাস্তাটি গিয়েছে সেটা আরো প্রসারিত করা দরকার। এই রাস্তাটি অত্যন্ত গুরুত্বপূর্ণ এবং মাঝে মাঝে এই রাস্তাটিতে ট্রাফিক জ্যাম হয় এবং এই রাস্তাটির ব্লাক টপ কোথাও ১৬ ফিট কোথাও ২০ ফুট। আমি জানি মাননীয় মন্ত্রী মহাশয় এই ব্যাপারে হাত দিয়েছেন, কোথাও কোথাও তিনি ৫ ফুট বাড়াতে শুরু করেছেন। আমি বলছি সমস্ত রাস্তাটা তিনি যদি ৫ ফুট করে বাড়িয়ে দেন তাহলে ভাল হয়। হলদিয়া পেট্রোকেমিক্যালের কমপ্লেকসের প্রতি গুরুত্ব বিবেচনা করে আমি আপনাকে বলবো এই রাস্তাটিকে টপ প্রায়রিটি দেবার জন্য। আমি আরো একটা বিষয় বলতে চাই সেটা হ'ল আমাদের এলাকায় প্রয়াত মন্ত্রী কানাই ভৌমিকের শেষ স্বপ্ন হরিদাসপুর শ্রীরামপুর রাস্তাটি তৈরি করার ব্যাপারে বিশেষ ভাবে উল্লেখ করছি। এর কাজ অত্যন্ত সম্মুক গতিতে এগোচ্ছে। আমি আপনাকে বিশেষ ভাবে অনুরোধ করছি এই রাস্তাটি সম্পর্কে আপনি সক্রিয় তৎপরতা গ্রহণ করুন। যে কাজ গুলি আপনি গ্রহণ করে ফেলেছেন সেই কাজ গুলি যাতে আরো বেশি করে তরান্বিত হতে পারে সেটা আপনি একটু দেখবেন। এর পর আমি যেটা বলতে চাই সেটা হচ্ছে বিভিন্ন ন্যাশনাল হাইওয়ে, স্টেট হাইওয়ে যে এনক্রোচমেন্ট প্রবলেম হচ্ছে সেই প্রবলেম সম্পর্কে আপনাকে চিন্তা করতে হবে। সমস্ত জায়গায় আমরা দেখতে পাচ্ছি যে রাস্তার জায়গা এনক্রোচ হয়ে যাচ্ছে। গঞ্জ এলাকাতে পর্যন্ত আপার দপ্তরের জায়গা সেই গুলি এনক্রোচ হচ্ছে। কিছু কিছু লোক আছে যারা এই করে হাজার হাজার টাকা কামাচ্ছে, তারা জায়গা এনক্রোচ করে বিক্রি করে দিচ্ছে। আমরা পুলিশের কাছে যাই তারা দেখিয়ে দেন হাইওয়ে ডিভিসনের কাছে। স্টেট হাইওয়ের যিনি ইঞ্জিনিয়ার আছেন তাঁর কাছে গিয়েও কোনও সুরাহা হয় না। এই ব্যাপারে একটা বিরাট কারচুপি আছে বলে আমি মনে করি। এই ব্যাপারে পুলিশ যথেষ্ট নয়। বর্তমান আর্থ সামাজিক কাঠামোর জন্য চারিদিকে ছোট ছোট দোকান হচ্ছে। এই ব্যাপারে জেলা পরিষদকে উদ্যোগ গ্রহণ করতে হবে, সংশ্লিষ্ট মিউনিসিপ্যালিটিকে উদ্যোগ গ্রহণ করতে হবে, পঞ্চায়েতগুলিকে উদ্যোগ গ্রহণ করতে হবে এবং শুধু তাই নয় বিভিন্ন রাজনৈতিক দল এবং জনগণকে এই উদ্যোগ গ্রহণ করতে হবে। এই বিষয়ে গণ চেতনার উন্মেশ ঘটাতে হবে। আশা করি আপনি এই ব্যাপারে প্রয়োজনীয় উদ্যোগ গ্রহণ করবেন। এই কথা বলে আপনি যে ব্যায় বরাদ্দের দাবি এখানে এনেছেন তাকে সর্ব্বন্তকরনে সমর্থন করে এবং বিরোধী পক্ষের আনীত কাট মোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ক্ষিতিরঞ্জন মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পূর্ত ও সড়ক বিভাগের মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন আমি সেটাকে সম্পূর্ণ সমর্থন করছি এবং সমর্থন করতে উঠে প্রথমে দুই-চারটি কথা বলছি। প্রথমেই একটি কথা বলতে হয় যে, মন্ত্রী মহাশয় বর্তমানে সড়কগুলির বেহাল অবস্থার কথা সাহসিকতার সঙ্গে উল্লেখ করেছেন, কিন্তু সেটা নিয়ে মাননীয় সৌগত রায় মহাশয় বামফ্রন্ট সরকারকে কনডেম করবার চেষ্টা করেছেন। এখানে একটি কথা বলে রাখা উচিত যে, সংসদীয় গণতন্ত্রে যাঁরা উত্তরাধিকার পান তাঁদের আগেকার

পাপ বহন করে চলতে হয়। একটি রাস্তা ত্রিশ-চল্লিশ বছরের আগে তৈরি হয় না। এর আগে যেসব রাস্তা তৈরি হয়েছিল সেগুলো অপরিকল্পিতভাবে সরু রাস্তা তৈরি করেছিলেন তাঁরা এবং সেই খাতের টাকাগুলো তাঁদের পুষ্যিদের খাইয়ে পুষ্ট করেছিলেন এবং তারই ফলশ্রুতি হচ্ছে এই। তারপরে আমাদের আমলে রাস্তা খারাপ হবার অন্যতম কারণ হচ্ছে, আমাদের আমলে কাজকর্ম অনেক বেড়ে গেছে, অর্থনৈতিক লেনদেন বেড়ে গেছে, ফলে যানবাহন ব্যবস্থাও অনেক বেড়ে গেছে। এরফলে পুরোন রাস্তাগুলি আর টিকিয়ে রাখা যাচ্ছে না। সেইসঙ্গে জানিয়ে রাখতে চাই, গত বছর পর্যন্ত কেন্দ্রে ওঁদের যে সরকার ছিলেন, টাকা-পয়সা না দিয়ে তাঁরা যে অবস্থা সৃষ্টি করেছিলেন তারফলে কোনওপ্রকার রাস্তার উন্নতি করা যায় নি। সবচেয়ে বড় কথা হল, মন্ত্রী মহাশয় যে কথা বলেছেন, ন্যাশনাল হাইওয়ের ক্ষেত্রে আমরা এজেন্ট হিসাবে কাজ করি, কিন্তু সেখানে যথেষ্ট টাকা দেওয়া হয় না। এখানে বন্ধুবর মানস ভূঁইঞ্যা অনেক কথা বলে গেলেন। আমি এখানে একটি বিখ্যাত উক্তি বলি যে, পাগলে কি না বলে আর 'আর' টা অতিশয় কটূক্তি হওয়ায় সেটা আর বলিছ না। এইসঙ্গে মনে করিয়ে দিতে চাই যে, তিনি মিথ্যা, সব অসত্য কথা বলছিলেন। কারণ গ্রামের সমস্ত উন্নয়ণমূলক কাজগুলি হচ্ছে পঞ্চায়েতের মাধ্যমে। জেলা পরিষদকে টাকা দেওয়া হচ্ছে এবং সেখানে বিভিন্ন ক্ষেত্রে গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি এবং জেলা পরিষদের উদ্যোগে বিভিন্ন জায়গায় সড়কগুলি হচ্ছে। সড়ক হচ্ছে না এমন নয়, তবে পীচ করান হচ্ছে না এটা ঠিক। উনি একজন একজিকিউটিভ ইঞ্জিনিয়ারের কথা বলছিলেন, কিন্তু আমি জানি, আমার জেলায় একজিকিউটিভ ইঞ্জিনিয়ার যিনি আছেন তিনি জেলা পরিষদে গিয়ে এ-ব্যাপারে সাহায্য করেন, কো-অর্ডিনেশন রাখেন। এই কো-অর্ডিনেশন থাকাটা দরকার। জেলা পরিষদ এবং পঞ্চায়েত সমিতির সঙ্গে প্রতিটি দপ্তরের কো-অর্ডিনেশন থাকা একান্তভাবে দরকার।

[5-40 – 5-50 P.M.]

আমি আরও মনে করি যে কেবল পূর্ত দপ্তর নয়, সবচেয়ে সুন্দর রাস্তাগুলো হতে পারে। নতুন নতুন রাস্তার প্রোপোজাল হতে পারে। খালের পাড়গুলো চলে এসেছে যেগুলো সেগুলোর অনেকগুলোতে আর্থ ওয়ার্ক হয়েই আছে। মার্কেটিং কমপ্লেক্স করার জন্য, মার্কেট লিঙ্ক রোড্ করার জন্য কিছু রাস্তা হয়েছে, এগ্রিকালচারাল ডিপার্টমেন্টের সাথে এর একটা কো-অর্ডিনেশন থাকা দরকার। এগুলো কোনও কোনও জায়গায় জেলাপরিষদের মাধ্যমে হয়েছে, আবার কোনও কোনও জায়গায় হয়নি, এগুলো হওয়া দরকার। আমি সুন্দরবন এলাকার লোক, সুতরাং সুন্দরবনে কি দরকার তা আমি বুঝি, সুন্দরবন সম্বন্ধে পূর্ত দপ্তরের একটু চিন্তা ভাবনা করা দরকার। পূর্ত দপ্তর অনেকদিনের ঐতিহ্যশালী দপ্তর, তাঁরা বোধ হয় প্রচলিত ও প্রথাগত অবস্থায় কাজ করেন, তার বাইরে পা বাড়াতে দ্বিধাগ্রস্থ। একটা কথা বোঝা দরকার যে উত্তরের রাঢ় অঞ্চলের যে মাটি সেই মাটির সঙ্গে সুন্দরবনের মাটির মিল নেই, রাস্তাঘাটেরও কোনও মিল নেই। সুন্দরবনের রাস্তাগুলো এখনও পর্যন্ত অবহেলিত অবস্থায় আছে, যথেষ্ট সংখ্যক রাস্তা এখানে নেই। এখানে নদী-নালায় ঘেরা রাস্তাগুলোর একটার সঙ্গে আর একটার ২-৩ কি.মি. তফাৎ রয়েছে। একটা জায়গার সঙ্গে আর একটা জায়গার যোগাযোগ সেতু নির্মাণের মাধ্যমেই হতে পারে। কিন্তু সেতু নির্মাণের বিষয়টি এখনও তেমন গুরুত্ব পায় নি। অনেক বড় বড় সেতু আমাদের রাজ্যে হয়েছে, সুন্দরবনে সেতু নির্মাণের ব্যাপারে মাননীয় মন্ত্রী

মহাশয়কে ভেবে দেখার জন্য আমি অনুরোধ জানাচ্ছি। সুন্দরবন ডেভেলপমেন্ট বোর্ড, কৃষি বিভাগ এবং আপনার দপ্তর, এই তিনটি দপ্তর মিলিত ভাবে এটি দেখুন। আমার এই ব্যাপারে কয়েকটি প্রস্তাব আছে, প্রথম প্রস্তাব হচ্ছে বাগজোলা খাল যেটি কেষ্টপুর থেকে সোজা চলে গেছে কুলটি ঘাট পর্যন্ত এটিকে ব্রীজ নির্মাণের মাধ্যমে ঘুসিঘাটার সঙ্গে যোগ করতে পারলে কলকাতার সঙ্গে বাসন্তির যোগাযোগ হতে পারে। সেই সঙ্গে সঙ্গে বাসন্তির ওখানে একটি ব্রীজ নির্মিত হলে সুন্দরবনের সঙ্গে কলকাতার সরাসরি যোগাযোগ গড়ে উঠতে পারে। বারাসাত হচ্ছে উত্তর ২৪ পরগনার হেড অফিস, বিদ্যাধরী নদী একে ভাগ করে দিয়েছে। বোয়ালঘাটা থেকে কুলটির উপর দিয়ে একটি ব্রীজ নির্মাণ করতে পারলে দক্ষিণ দিকে হিঙ্গলগঞ্জ, সন্দেশখালি অঞ্চগুলোর সঙ্গে একটা যোগাযোগ হতে পারে। বিদ্যাধরী নদীর মাঝখানে রয়েছে হাড়োয়া, মালঞ্চ। কাটাখালিতে একটি ব্রীজ নির্মাণ হতে চলেছে, কিন্তু এখানে গৌড়েশ্বরের উপরে একটি ব্রীজ করতে পারলে যোগাযোগ ব্যবস্থাটা ভাল ভাবে হতে পারে উত্তর এবং দক্ষিণ ২৪ পরগণাতে কিছু কিছু রাস্তা একটা অজানা কারণে তৈরি হতে হতে বন্ধ হয়ে গেছে, ফলে সংশ্লিষ্ট এলাকার মানুষের বেশ অসুবিধা হচ্ছে। এরমধ্যে একটা হচ্ছে জুলপিয়া-চাক্‌দা রাস্তা, এই রাস্তাটিকে বর্দ্ধিত করার জন্য সংগ্রামপুরের কাছে রাস্তাটি করতে হবে। এই বন্ধ হয়ে থাকা রাস্তাগুলো যেকারণে বন্ধ হয়ে আছে সেই সমস্যাকে দূরীভূত করতে হবে। পুরনো যে রাস্তাগুলো শরু হয়ে গিয়েছে, সেগুলোকে চওড়া করা দরকার। গ্রামাঞ্চলের এই সমস্ত রাস্তা দিয়ে কলকাতা ও তার আশপাশের অঞ্চলের জন্য ইট বয়ে নিয়ে যাওয়া হচ্ছে, এই ইট বয়ে নিয়ে যাওয়ার জন্য যদি সেস্‌ ধার্য করা যায় তাহলে প্রস্তাব মতো রাস্তাগুলোকে তৈরি করা যায় বলে আমি মনে করি। আশাকরি মাননীয় মন্ত্রী মহাশয় এগুলো করবেন। এই কথা বলে বাজেট বরাদ্দকে পূর্ণ সমর্থন করে এবং বিরোধী পক্ষ থেকে আনীত কাট মোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তুহিন সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার সময় খুবই অল্প, মাত্র পাঁচ মিনিট সময় আপনি দিয়েছেন। আমি এই অল্প সময়ের মধ্যে তাহলে শুধু পয়েন্টগুলোই তুলে ধরি। এই দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয় নতুন, তাঁর অন্তত ছয়মাস সময় লাগবে দপ্তর সম্বন্ধে বুঝতে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের ব্যয়-বরাদ্দের উপরে আগামী বছর ভালো করে বলবো।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, জেলার রাস্তার অবস্থা বেহাল, অনুগ্রহ করে মাননীয় মন্ত্রী মহাশয় সেই খবর নিন। বর্দ্ধমান জেলার কথা বলছি, আরমাবাদ রাস্তা, মেমারী-মন্তেশ্বরী, বর্দ্ধমান কাটোয়া, বর্দ্ধমান-কালনা রাস্তা দীর্ঘদিন ধরে মেনটেনেন্সের অভাবে ভেঙ্গে পড়েছে। এখানে মেনটেনেন্সের উপরে জোর দেওয়া হয় নি। একথা আপনার অস্বীকার করার উপায় নেই। আপনার দপ্তর পঞ্চায়েত দপ্তর বা স্বরাষ্ট্র দপ্তরের মত কৌলিন্য দপ্তর নয়, আপনার দপ্তর একটা অবহেলিত দপ্তর। বিশেষ করে আপনার দপ্তরের বাজেট বরাদ্দ খুবই কম। রাস্তাঘাট একটা সভ্যতার লক্ষণ। যেদিকে রাস্তাঘাট তৈরি হয় সেইদিকে জনবসতি গড়ে ওঠে। যে পরিমাণ টাকা এই দপ্তরের থাকার কথা সেই পরিমাণ টাকা এই দপ্তরে নেই। ফলে এই ১২ বছরে রাস্তাঘাটের কিছু মেনটেনেন্স হয় নি। এরজন্য একটা স্পেশাল ফাণ্ড থাকা উচিত। জেলাগুলিতে একজিকিউটিভ ইঞ্জিনীয়ার এবং সুপারেনটেনডেন্ট ইঞ্জিনিয়ার থাকা সত্বেও তারা কিছু করতে পারছে না। ফলে রাস্তাগুলো ক্ষয়ে ক্ষয়ে, ভেঙ্গে এমন অবস্থায় এসে দাঁড়িয়েছে

যে, প্রাথমিক পর্যায়ে যে খরচ হতে পারতো এখন সেই রাস্তাগুলো মেরামত করতে গেলে দ্বিগুণ-তিনগুন খরচ হয়ে যাবে। রাস্তা মোরাম করা হচ্ছে না। সাতগাছিয়া থেকে খেউর পর্যন্ত মোরাম রাস্তা নতুন করে তৈরি হবার কথা ছিল। ১৯৭৭ সালে এই নতুন রাস্তা তৈরি করার ব্যাপারে আমি পি. ডব্লু. ডির সহযোগিতা পেয়েছিলাম। কিন্তু সেই রাস্তার কাজ এখনো সেইরকম কিছু উন্নতি করতে পারেনি। জামনা থেকে দিগল পর্যন্ত যে রাস্তা তৈরি করার কথা ছিল পরবর্তী কালে সেই রাস্তার কোনও কাজ হয় নি। আপটু জামনা এবং আপটু কানপুর তার বেশি রাস্তায় ইট এবং চিপস দেওয়া হয়েছিল। কিন্তু এখন সেই রাস্তা আবার মাটির রাস্তায় পরিণত হয়েছে। ঘুসুর গ্রাম থেকে ঘুরুসুরি রাস্তার কথায় যাচ্ছি না। গত বছর দেখেছিলাম মাননীয় মুখ্যমন্ত্রী তাঁর বইতে রেখেছিলেন যে দেনুর-মন্তেশ্বরী রাস্তাটা ধরা হবে। ১৯৭৭ সালে এর আর্থ ওয়ার্ক এবং বোল্ডারের কাজ হয়ে গেছে। গত বছর যে রাস্তা ধরবেন বললেন সেই রাস্তা আজ পর্যন্ত ধরা হয় নি। আপনাদের যে ক্ষমতা সেই ক্ষমতার মধ্যে কথা বলা দরকার। আপনার ডিপার্টমেন্টে ভালো ভালো অফিসার আছেন, যোগ্যতা সম্পন্ন অফিসার আছেন, অথচ অর্থের অভাবে রাস্তার মেনটেনেন্স হয় না। সুপারেনটেনডেন্ট ইঞ্জিনিয়ার, একজিকিউটিভ ইঞ্জিনিয়ার থাকা সত্বেও পি. ডব্লু. ডির আর্থিক ক্ষমতা এতো কম যে তাই দিয়ে পশ্চিমবঙ্গের রাস্তাঘাট তৈরি করা যায় না। বড়জোর তাই দিয়ে রাস্তা মেরামতি হতে পারে। সবচেয়ে বড় কথা হেভি যানবাহন চলাচলের ফলে ভাইব্রেশন হয় তাতে রাস্তা খারাপ হয়ে যাচ্ছে। দুই দিকে ক্যানেল যাচ্ছে তারমধ্যে দিয়ে রাস্তা, মাটির রাস্তা জলে সোক করে এবং তার উপর দিয়ে হেভি লোডের লরী যাওয়ার জন্য ভাইব্রেশন হয় এবং এতে রাস্তার পীচ ওঠে যায় এবং কংক্রিট না থাকার জন্য খুব অসুবিধা হয়। রাস্তা মেরামত করার সময়ে ভালোভাবে চিন্তা-ভাবনা করা দরকার। আরেকটি কথা যে সমস্ত ব্রীজগুলি হয়েছে সেগুলো ঠিকমত রক্ষণা-বেক্ষণ করা হচ্ছে না। দাঁতনঘাট ব্রীজ কৃষক সেতু শুরু হওয়ার কথা ছিল কিন্তু সেই ব্যাপারে কোনই পদক্ষেপ নেওয়া হয় নি। সুতরাং এই বাজেট বরাদ্দকে তীব্র বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি এবং ছাঁটাই প্রস্তাবকে সমর্থন করছি।

[5-50 – 6-00 P.M.]

**শ্রী মতীশ রায় ঃ** মাননীয় স্পিকার মহাশয়, বিরোধী দলের মাননীয় সদস্য সৌগত রায় মানস ভূঁইঞ্যা, সামন্ত পূর্ত সড়ক দপ্তরের বাজেট বরাদ্দের বিরোধীতা করলেন। কিন্তু আমার দপ্তরের যে মুক্য উদ্দেশ্য, যেটা বাজেট বক্তব্যের মধ্যে বলবার চেষ্টা করেছি তারা কেউ বোধ হয় সেটা মনোযোগ দিয়ে পড়েননি ও লক্ষ্য করেননি। আমরা শুধু মোদ্দা কথা বলেছি পূর্ত দপ্তরের অধীন ১৮ হাজার কি. মি. রাস্তা আছে, এবং পূর্ত দপ্তরের মন্ত্রী হিসাবে দায়িত্বভার নেওয়ার পর সারা পশ্চিমবাংলার বিভিন্ন জেলায় কলকাতা সহ অন্যত্র সেনসেটিভ রোডস রয়েছে যেখান দিয়ে যানবাহন দ্রুত যাতায়াত করে, লোক চলাচল বেশি হয় সেই রাস্তাগুলিকে আমরা চিহ্নিত করেছি এবং সেই রাস্তাগুলি যাতে যানবাহনের উপযোগী থাকে তার জন্য মেরামতী দিকটা আমরা ইতিমধ্যে শুরু করেছি। এইটা শুরু করার ক্ষেত্রে আমরা একটা নীতি নির্দ্ধারণ করেছি। বর্ষার আগে অর্থাৎ মে মাসের আগে সমগ্র কাজটা শেষ করতে হবে, আবার সেপ্টেম্বরের পরে দ্বিতীয়বার কাজ শুরু করতে হবে? বর্ষার পরে কোনও কাজ করবো না, এটা নীতিগতভাবে আমরা সিদ্ধাত নিয়েছি, কারণ এতে অপচয় কিছুটা হয় এটা

আমরা মনে করেছি। মাননীয় সদস্য সৌগত রায় বললেন আমাদের রাজ্যে কোনও রাস্তার উপযুক্ত হাল নেই। গত চার মাসে বিরোধী দলের সদস্যরা কোনও কোনও জেলায় ঘুরেছেন আমি জানিনা, কিন্তু বিধানসভার অন্যান্য সদস্যরা-যারা আমাদের সঙ্গে যুক্ত আছেন, সরকারি দলে যারা যুক্ত আছেন—জানেন নিশ্চয় অতীতে রাস্তাগুলির যে অবস্থা ছিল '৮৯ এবং ৯০ সালে সেখানে আমরা যে সীমিত অর্থ পেয়েছি রাস্তা মেরামতির কাজের জন্য, সেই অর্থের সদ্‌ব্যবহার আমরা করতে পেরেছি এবং অধিকাংশ জেলায় গুরুত্বপূর্ণ সড়কগুলিকে আমরা উন্নতমানের জায়গায় নিয়ে যেতে পেরেছি। আমরা আজকে যে কথাটা জোর দিয়ে বলতে চাই সেটা হচ্ছে জাতীয় সড়ক একটা স্তর, স্টেট হাইওয়ে একটা স্তর, ডিস্ট্রিক্ট রোড ওয়েজ একটা স্তর, রুরালরোড ওয়েজ একটা স্তর—এই চারটি রাস্তার যে বিভাগ আছে সেই বিভাগের মধ্যে আমাদের সমন্বয় সাধন করতে হচ্ছে। যেমন পঞ্চায়েতের সাথে অর্থাৎ জেলা পরিষদের সাথে আলোচনা করে, সুন্দরবন অঞ্চলের ক্ষেত্রে সুন্দরবন ডেভেলপমেন্টের সঙ্গে আলোচনা করে, কোথাও কৃষি দপ্তরের সঙ্গে, কোথাও সেচ দপ্তরের সঙ্গে আলোচনা করে আমরা সমন্বয় করি যাতে রাস্তা উন্নয়ন করা যায় যানবাহনের চলার উপযোগী করা যায় এবং লোকের যাতায়াতের কষ্ট লাঘব হয়। আমাদের সরকার তার সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে দিয়ে এটা করার চেষ্টা করছেন। মাননীয় সদস্য সৌগত রায় বললেন বেঙ্গল ল্যাম্প সম্বন্ধে আমার বাজেট বক্তৃতায় কেন নেই, বর্তমানে বেঙ্গল ল্যাম্প হচ্ছে ক্লোজ চ্যাপ্টার, যার মৃত্যু হয়েছে তার মৃত দেহ নিয়ে যদি আপনারা পোস্ট মর্টেম করতে চান মর্গে গিয়ে তাহলে আপনারা করতে পারেন, সেই ব্যাপারে আমরা আগ্রহী নই। সৌগত বাবু আর একটি কথা বলেছেন যে পূর্ত দপ্তরের কাজ কিছুই হয়না, আমি তাঁকে অনুরোধ করবো কেন্দ্রে তো তারা এতদিন ক্ষমতায় ছিলেন—আজকে পশ্চিমবঙ্গে যেগুলি আমরা ডিস্ট্রিক্ট রোডওয়েজ করেছি এখনও পর্যন্ত সেগুলিকে আমাদের স্টেট রোডওয়েজে রাখতে হয়েছে—তা আপনারা রাজস্থান, মধ্যপ্রদেশে একবার ঘুরে আসুন, আপনাদের রাজত্বে সেই রাজ্যের মন্ত্রী ছিলেন বলে সেগুলিকে মর্যাদা দিয়ে কেন্দ্রীয় কোষাগার থেকে অর্থ দেওয়া হয়েছে কিন্তু পশ্চিমবাংলার জন্য কি সেই জিনিস করা হয়েছে বস্তুত সেই ব্যাপারে তো একটি কথাও বললেন না, পশ্চিমবাংলাকে তো আপনারা ৪০ বছর ধরে বঞ্চিত করেছেন। আজকে আমরা যে কথাটা জোর দিয়ে বলতে চাই, আমাদের সীমিত ক্ষমতার মধ্যে দিয়ে পূর্ত দপ্তরের যে চাহিদা, সেই চাহিদা অনুযায়ী অর্থের জোগান পায়না। কিন্তু আমাদের মাননীয় অর্থমন্ত্রী ও মুখ্যমন্ত্রী আমাদের সমন্বয়ের মধ্যে দিয়ে পূর্ত দপ্তরের যে কাজ সেটা যাতে পূরণ করতে পারে সেটার জন্য আমাদের জেলা পরিষদের সভাধিপতির সঙ্গে আলোচনা শুরু হয়েছে। কোনও কোনও জেলায় নূতন রাস্তা নির্মাণের কাজ শুরু করব, সেই পরিকল্পনা আমরা ইতিমধ্যে শুরু করেছি। আমার বাজেট বক্তৃতায় আমি কোনও বাড়তি প্রতিশ্রুতি দিইনি, কোনও প্রতিশ্রুতি দেওয়ার প্রয়োজনিয়তা বোধ করিনি। আপনারা ভিত্তি প্রস্তর স্থাপন করতেন, কিন্তু তারপর আর কিছু করতেন না। বিধানচন্দ্র রায় পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী ছিলেন এবং আপনারা তাঁকে নতুন বাংলার প্রতীক বলতেন, কিন্তু সেই বিধানচন্দ্র রায়ের কোনও প্রতিকৃতি আপনারা তৈরি করে গেলেন না। সিদ্ধার্থশঙ্কর রায় ছয়বছর ক্ষমতায় ছিল, তখন এ ব্যাপারে তিনি কিছু করার চেষ্টা করেননি। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর আমরা সিদ্ধান্ত নিয়েছি, যে আমাদের দেশের যারা জাতীয় নেতা, আমাদের দেশের যারা বিপ্লবী, আমাদের দেশের যারা গুণীজন, তাঁদের প্রতিকৃতি আমরা পশ্চিমবাংলায় স্থাপন করব।

মাননীয় সদস্য মানসবাবু বলেছেন অজয় মুখার্জির কথা অজয় মুখার্জি স্মারক কমিটি আমাদের রাজ্যের মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করেছেন, সেই ব্যাপারে মুখ্যমন্ত্রী তাঁদের জানিয়েছে, আপনারা কোনও উপযুক্ত জায়গা স্থির করুন যেখানে অজয় মুখার্জির মূর্তি স্থাপিত হবে। ইন্দিরা গান্ধীর মূর্তি প্রতিষ্ঠার ব্যাপারে আমরা সিদ্ধান্ত নিয়েছি এবং আমার পূর্বে যিনি এই দপ্তরের মন্ত্রী ছিলেন, তিনি বিরোধী দলের নেতাকে জানিয়েছিলেন, ইন্দিরা গান্ধীর কি ধরনের মূর্তি হওয়া উচিত, সেই প্রস্তাবটা আপনারা কংগ্রেসের তরফ থেকে আমাদের জানিয়ে দেবেন। কিন্তু সেই প্রস্তাবের উত্তর আমরা আজ পর্যন্ত পাইনি। মাননীয় সদস্য সৌগত রায় বলেছেন, পশ্চিমবাংলায় ন্যাশনাল হাইওয়েগুলির অবস্থা খুব শোচনীয়। আমি বলছি, ন্যাশনাল হাইওয়ের অবস্থা আজকে অনেক উন্নত হয়েছে। আমাদের মাননীয় সদস্য জ্ঞানসিং সোহন পাল ও মানসবাবু বলেছেন মেদিনীপুরের রাস্তার অবস্থা খুব খারাপ। বিগত চার মাসে মুখ্যমন্ত্রী এবং আমি মেদিনীপুরের রাস্তার যথেষ্ট উন্নতিসাধন চালিয়ে যাচ্ছি এবং রাস্তার উন্নতি হয়েছে। আমি সেই কারণে বলছি, বাজেটে যে কথাটা আমি জোর দিয়ে বলেছি, গ্রামবাংলার সার্বিক সড়ক ব্যবস্থার যেমনি আমরা উন্নতি চাই, তেমনি শহর বাংলার সড়ক ব্যবস্থারও আমরা উন্নতি চাই। গ্রামের লোককে পঞ্চায়েত ব্যবস্থার মধ্য দিয়ে উন্নতির যে প্রতিশ্রুতি আমরা দিয়েছি, শহর বাংলায় আমরা সেই কাজ পৌরসভার মাধ্যমে সম্পন্ন করার চেষ্টা করছি। কংগ্রেসের দু'জন মাননীয় সদস্য পূর্ত দপ্তরের দূর্নীতির কথা বলেছেন—আমি তাঁদের অনুরোধ করব, তারা কি একটাও নাম বলতে পারবেন, যে অমুক সার্কেলের, অমুক একসিকিউটিভ ইঞ্জিনিয়ার এই ধরনের দূর্নীতি করেছে বা দুর্নীতির সাথে যুক্ত। তাঁদের কাছে এই ব্যাপারে তথ্য থাকলে তারা আমাকে লিখিতভাবে জানাবেন। আমি প্রতিশ্রুতি দিচ্ছি সেই ব্যাপারে উপযুক্ত তদন্ত হবে।

**মিঃ স্পিকার ঃ** মিঃ রায় আপনি জানেন হাউসে কোনও অফিসারের নাম করা যায় না।

[6-00 – 6-10 P.M.]

**শ্রী মতীশ রায় ঃ** আমি বলেছি আমার দপ্তরের দুর্নীতির ব্যাপারে প্রশাসনিক স্তরে যদি কোনও অফিসার কোনও দুর্নীতির সাথে যুক্ত থাকেন তাহলে তারজন্য যে প্রশাসনিক ব্যবস্থা নেওয়া দরকার সেই ব্যবস্থা নিতে বিন্দুমাত্র কুণ্ঠিত হব না, রাজ্য সরকারের যে ব্যবস্থা আছে সেই ব্যবস্থা নিতে আমরা প্রতিশ্রুতিবদ্ধ। কন্ট্রাক্টর সম্বন্ধে আমাদের রাজ্য সরকারের যে বিধি আছে সেই বিধি অনুযায়ী কন্ট্রাক্টর নিয়োগ হয়। কন্ট্রাক্টরদের কাজের মান ঠিকমত আছে কিনা সেটা দেখার জন্য টেস্টিং ল্যাবোরেটরি আছে। সেই ব্যাপারে যদি কেউ অভিযোগ করে থাকেন এবং সেই অভিযোগের কোনও ফল যদি না দেখেন তাহলে আমি অনুরোধ করব আমাকে সেই অভিযোগ দিন, আমরা তার তদন্ত করব, যদি কন্ট্রাক্টর সেই দুর্নীতির সঙ্গে যুক্ত থাকে, তার কাজের মান যদি ঠিকমতো না হয় তাহলে তার হাত থেকে সেই কাজ কেড়ে নিয়ে তাকে যাতে ব্ল্যাক লিস্টেড করা হয় তার দায়িত্ব আমি নিচ্ছি। জায়গা সংকুলানের কথা, সরকারি বঙ্গ ভবনের কথা দু'জন বলেছেন—আমি বলছি বঙ্গ ভবন আজকে যে জায়গায় এসে পৌঁছেছে তাতে মাননীয় মুখ্যমন্ত্রী এই হাউসের সামনে বিগত বাজেটে যে প্রতিশ্রুতি দিয়েছিলেন আগামী জুন মাসে বঙ্গ ভবনের সার্বিক উন্নতি সাধন হবে এটা আশা আছে। আমাদের বঙ্গ ভবনের কাজ সম্পূর্ণ হয়েছে, দিল্লী কর্তৃপক্ষের পার্মিসানের অভাবে

আমরা বঙ্গ ভবন উদ্বোধন করতে পারছি না। দ্বিতীয় ব্যাপার হচ্ছে আপনাদের কাছে আর একটা সুখবর দিচ্ছি যেটা আপনারা করেননি সেটা হচ্ছে সার্কুলার রোডে একটা ভবন ছিল, আমাদের রাজ্যসরকার সেটা ভাড়াতে নিতেন, এখনও সেটা রাজ্য সরকারের দখলে আছে, আমরা কেন্দ্রীয় সরকারের কাছে জায়গা সহ সেই ভবনটি কিনে নেবার প্রস্তাব দিয়েছি। কেন্দ্রীয় সরকার সেটা গ্রহণ করেছেন, আমরা সেখানে একটা নতুন ভবন তৈরি করার পরিকল্পা নিচ্ছি। মাননীয় সদস্য সৌগত রায় বলেছেন লেক গার্ডেনসের ব্যাপারে যে পশ্চিমবঙ্গের পূর্ত দপ্তরের কাজ ধীর গতিতে চলছে, আমি তাঁকে শুধু এটুকু বলছি লেক গার্ডেনসের জবাব নিশ্চয়ই দেব, কিন্তু তার আগে বলছি পশ্চিম দিনাজপুরের সাথে মালদহের যোগাযোগের যে অব্যবস্থা ছিল সেখানে ব্রাহ্মনী নদীর উপর বামনতলায় সেতু তৈরি করে প্রায় ২০ কি. মি. যাতায়াতের দূরত্ব কমিয়ে আনতে পেরেছি, সেখানে পাকা সেতু তৈরি হয়েছে। কালিন্দী নদীর উপর সেতু হয়েছে, তার ফলে মালদহ জেলার হেড কোয়ার্টারের সাথে যাতায়াতের পথ অনেক সুগম হয়েছে। মালদহ জেলার রথবাড়ীতে ফ্লাই ওভার হয়েছে। তেমনি ভাবে বেলুঘোরিয়ায় যে ফ্লাই ওভার হবে সেই ফ্লাই ওভারের কাজ আগামী জুন মাসে সমাপ্ত করে উদ্বোধন করতে পারব বলে আশা করি। সোদপুরের যে ফ্লাই ওভার সেই ফ্লাই ওভারের কাজ আগামী বছরের মধ্যে শেষ করে ১৯৯১ সালের মধ্যে চালু করতে পারব, আমাদের ইঞ্জিনিয়াররা সেইভাবে দায়িত্ব নিয়ে কাজ এগিয়ে নিয়ে যাচ্ছেন। শ্রীরামপুরের ক্ষেত্রে আমি দায়িত্ব নিয়ে বলছি ফ্লাই ওভারের ক্ষেত্রে আইনগত যে জটিলতা ছিল, জনসাধারণের তরফ থেকে যে বাধা বিপত্তি ছিল সেগুলি জেলা পরিষদের সভাধিপতি, পৌর অধিপতির সাথে আলোচনা করে আমরা তার মীমাংসা করেছি, আগামী ডিসেম্বর মাসে শ্রীরামপুর ফ্লাই ওভারের দরজা খুলে দিতে পারব। লেক গার্ডেন-এর ক্ষেত্রে মুখ্যমন্ত্রী যে আশ্বাস দিয়েছেন সেটাকে কার্যকরী করা যেত, কিন্তু মাননীয় সদস্য সৌগত রায়কে অনুরোধ করব ওখানে ফ্লাই ওভার এনক্রোচমেন্টের মধ্যে যারা পড়েছেন তাদের দিয়ে কংগ্রেসের একজন প্রাক্তন সংসদ সদস্যা বিক্ষোভ মিছিল করে সেই জায়গায় বাধা সৃষ্টি করে যাচ্ছেন সেটাকে আটকে রেখে যাচ্ছেন। বাধা সৃষ্টি করে আটকে রেখেছিলেন এবং তার জন্যই সেই কাজ ব্যাহত হয়ে আছে। তিনি দাবি করেন যে, আগে এদের পুনর্বাসনের কাজ সম্পূর্ণ না করা পর্যন্ত এটা করা যাবে না। সেই কারণে আমরা ইতিমধ্যেই কিছু ব্যবস্থা নিয়েছি এবং আলাপ আলোচনা করে এই লেকগার্ডেন্স ফ্লাই ওভারের কাজ আগামী দিনে শুরু করতে পারব বলে আশা করছি। এই ব্যাপারে আমাদের তরফ থেকে প্রয়োজনীয় প্রশাসনিক ব্যবস্থা শীঘ্রই গ্রহণ করতে চলেছি। বিরোধী দলের বন্ধুরা রোড রোলার সম্বন্ধে বলেছেন। তাদের এই কথা বলতে চাই যে, সরকারি আইন কানুন মেনেই রোড রোলার কেনা হয়েছে এবং রোড রোলারের ব্যাপারে পি. এ. কমিটির বক্তব্যের তদন্ত হয়েছে। এই বছর আমাদের কাজের প্রয়োজন আরো ৫০টি রোড রোলার কেনার জন্য টাকা বরাদ্দ করেছি এবং রোড রোলার কেনা'ও হয়েছে। এই কথা আমি আপনাদের কাছে ঘোষণা করছি। এর জন্য সরকারি যে ব্যবস্থা আছে সেই অনুযায়ী কেনা হয়েছে। ১৮ হাজার কিলোমিটার রাস্তা আছে। এই ব্যাপারে আমি জোর দিয়ে বলতে চাই, পূর্ত দপ্তরের দৃষ্টিভঙ্গী হচ্ছে— এই রাস্তাগুলির মধ্যে যেগুল সব চেয়ে বেশি গুরুত্বপূর্ণ জনবহুল রাস্তা বলে চিহ্নিত হয়েছে, সেই রাস্তাগুলিকে যাতে সব সময় মানুষের যাতায়াতের উপযোগী করে রাখা যায় তার জন্য আমরা ঠিকমত মেন্টিনেন্স করে যাব। এনক্রোচমেন্টের ব্যাপারে আমি আপনাদের

একটি কথা বলতে চাই। এই কথা অস্বীকার করে লাভ নেই যে, এই ক্ষেত্রে বিরোধীদলের বন্ধুদের যথেষ্ট দায়িত্ব আছে। আমাদের সমাজে এক শ্রেণীর মানুষ আছে, যারা ন্যাশনাল হাইওয়ে, স্টেট হাইওয়ে এনক্রোচমেন্ট করে আছে। এই ক্ষেত্রে জেলাপরিষদ এবং স্থানীয় পুলিশ প্রশাসনের সাথে আমাদের কথা বার্তা হয়েছে। আমাদের দপ্তরের নীতি হিসাবে আমরা এটা ঠিক করেছি যে, জনসাধারণ এবং জনপ্রতিনিধিদের সহযোগিতায় যাতে এই এনক্রোচমেন্ট আর না হয় সেটা লক্ষ্য রাখব এবং যারা এনক্রোচমেন্ট করে আছে তাদের যাতে সরিয়ে দেওয়া যায় সেই জন্য আলাপ আলোচনা করে প্রশাসনিক ব্যবস্থা নেব। বিরোধী বন্ধুদের কাছে আমার অনুরোধ আপনারা'ও এই ব্যাপারে আমাদের সাথে সহযোগিতা করুন। কেন না, বরনাগরের ব্যাপারে আমার একটা তিক্ত অভিজ্ঞতা আছে। আমার পূর্ববর্তী মন্ত্রী যতীন চক্রবর্তী যখন ওখানে প্রশাসনিক স্তরে ব্যবস্থা গ্রহণ করে এনক্রোচমেন্ট সরাতে গিয়েছিলেন তখন কংগ্রেসি নেতৃত্বই হাই কোর্টে আবেদন করেছিলেন। তারা হাইকোর্টে ইনজাংশনের আবেদন করে বলেছিলেন আমরা ১২ বছর হয়ে গেল জবর দখল করে আছি, এনক্রোচমেন্ট করে আছি, আমাদের অধিকার দিতে হবে। এই এনক্রোচমেন্টের ব্যাপারে আমাদের সাথে সহযোগিতা করলে আমরা প্রশাসনিক ব্যবস্থার মাধ্যমে এনক্রোচমেন্ট তুলে দিতে পারব। এই এনক্রোচমেন্টের ব্যাপারে আমরা প্রতিটি জেলার জেলাপরিষদের সভাধিপতির সঙ্গে কথা বলেছি। আমি সত্য তথ্যই হাউসে পরিবেশন করেছি। হাই কোর্টের ইনজাংশন খরিজ হয়েছে। পরবর্তীকালে তাদের সেখান থেকে আমরা সরাতে পেরেছি। মাননীয় সদস্য মানস ভূঁইএ্যা বি. টি. রোডের হাল খারাপের কথা বলেছেন। এটা সত্য ঘটনা নয়। বি. টি. রোডের হাল বিগত বছরগুলির থেকে আজকে সব চেয়ে ভাল। বালি ব্রীজ আলোকিত হয়েছে। মাননীয় সদস্য সুব্রতবাবু কোনও খবরই রাখেন না। বালি ব্রীজ সন্ধ্যার পরে দিনের মত আলোকিত হয়েছে ৭।। লক্ষ টাকা খরচ করে আমরা বালি ব্রীজকে আলোকিত করেছি। কোলাঘাট, ঈশ্বর গুপ্ত সেতুকে'ও আমরা আলোকিত করতে যাচ্ছি। আমার এই ব্যয় বরাদ্দের দুটি দাবি মাননীয় সদস্যদের গ্রহণ করার জন্য অনুরোধ করছি এবং কংগ্রেস পক্ষের আনীত সমস্ত কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[6-10 – 6-20 P.M.]

The motions of Shri Saugata Roy and Shri Sultan Ahmed (Cut Motions No. 1,2,3,) that the amount of the Demend be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Shri Matish Ray that the sum of Rs. 1,57,72,12,000 be granted for expenditure under Demand No. 25, Major Heads : "2059—Public Works. 2202—General Education (Buildings) 2205—art and Culture (Buildings), 2210—Medical and Public Health Excluding Public Health (Buildings), 2216—Housing (Buildings), 2230—Labour and Employment (Buildings), 2235—Social Security and Welfare (Social Welfare) (Buildings), 2401—Crops Husbandry (Buildings) 2403—Animal Husbandry (Buildings), 2404—Dairy Development (Buildings) 2406—Forestry and Wild Life (Zoological Park and Lloyd Botanic Garden, Darjeeling),

2408—Food Storage and Warehousing (Buildings), 2852—Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries) (Buildings), 2853—Non-Ferrous Mining and Metallurigical Industries (Buildings), 3475—Other General Economic Services (Buildings), 4059—Capital Outlay on Public Works, 4202—Capital Out-lay on Education, Sports, Art and Culture (Buildings), 4210—Capital Outlay on Medical and Public Health (Excluding Public Health) (Buildings), 4210—Capital Outlay on Medical and Public Health (Public Health) (Buildings), 4211—Capital Outlay on Family Welfare (Buildings) 4216—Capital Outlay on Housing (Buildings), 4220—Capital Outlay on Information and Publicity (Buildings), 4250—Capital Outlay on Other Social Services (Buildings), 4403—Capital Outlay on Animal Husbandary (Excluding Public Undertakings) (Buildings), 4403—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings) (Tribal Areas Subplan) (Buildings), 4404—Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings) (Buildings) 4408—Capital Outlay on Food Storage and Warehousing (Excluding Public Undertakings) (Buildings) 4515—Capital Outlay on other Rural Development Programmes (Panchayati Raj) (Buildings), 4515—Capital Outlay on Other Rural Development Programmes (Community Development) (Buildings), 4851—Capital Outlay on Village and Small Industries (Excluding Public undertakings) (Buildings), 4851—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan) (Buildings) and 4885—Other Capital Outlay on Industries and Minerals (Excludings Public Undertakings and closed and Sick Industries) (Buildings)" (This in inclusive of total sum of Rs. 39,43,03,000 already voted on account in March 1990) was then put and agreed to.

**Demand No. 79**

The motions of Shri Amar Banerjee, Shri Saugata Roy, Shri Sultan Ahmed and Shri Apurbalal Majumder (Cut Motions 1-6) that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Shri Matish Ray that a sum of Rs. 1,40,52,000 be granted for expenditure under Demand No. 79, Major Heads : "3054—Roads and Bridges and 5054—Capital Outlay on Roads and Bridges". (This is inclusive of a total sum of Rs. 35,13,13,000 already voted on account in March 1990) was then put and agreed to.

**Demand No. 22**

**Mr. Speaker:** There are 4 cut motions on Demand No.22. All the Cut motions are in order.

**Shri Saugata Roy** : Sir, I beg to move that the
**Shri Apurbalal Majumdar** : amount of the Demand be
**Shri Sultan Ahmed** : reduced by Rs. 100/-

**শ্রী সৌগত রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি হোম জেল বিভাগের যে ব্যয়-বরাদ্দ মাননীয় মন্ত্রী মহাশয় এনেছেন, সেই ব্যয়-বরাদ্দের বিরোধিতা করছি এবং আমাদের কাট মোশনগুলির সমর্থন করছি। আগে একটা কথা বলে রাখা ভাল যে আমার মতে বর্তমান মন্ত্রী সভার যে মানুষগুলি নিষ্ঠাবান, কর্মঠ এবং পরিশ্রমী এবং যারা দপ্তরের উন্নতির জন্য চেষ্টা করেন, বর্তমান কারা মন্ত্রী তাদের মধ্যে একজন। আমার নিজের বিধানসভা কেন্দ্রে ৩টি জেল আছে—আলিপুর সেন্ট্রাল জেল, প্রেসিডেন্সি জেল এবং স্পেশাল জেল। এই ৩টি জেলের ব্যাপারে যখনই কোনও সমস্যার কথা তাকে বলেছি তিনি সব সময়েই সঙ্গে সঙ্গে ব্যবস্থা নেবার জন্য চেষ্টা করেছেন। এটা নিশ্চয়ই প্রশংসনীয় এবং এটাও ঠিক যে ওর সময়ে জেলে জেলে বোর্ড অব ভিজিটরস-এতে অনেককেই বিভিন্ন সময়ে নিয়োগ করা হয়েছে। আমি স্থানীয় এম. এল. এ হিসাবে তার সদস্য আছি। আমরা নিজেরাও চেষ্টা করি যাতে জেলগুলির অবস্থার উন্নতি করা যায়। সুতরাং এই দপ্তরের যে দুর্বলতা আছে, সেই দুর্বলতা মন্ত্রীর জন্য বা তার ব্যক্তিগত কারণে নয়, যে পরিকাঠামোতে জেল তৈরি হয়ে আছে, জেলের বাজেটে সেই দুর্বলতা প্রকাশ পেয়েছে। সেই দুর্বলতা দুর করার জন্য সরকার পক্ষ থেকে যথেষ্ট ব্যবস্থা নেওয়া যায়নি। এই দপ্তরের যে বাজেট সেই বাজেটে গতবারের থেকে বেড়ে ২০ কোটি টাকা হয়েছে। স্বভাবতই ২০ কোটি টাকায় একটা আধুনিক জেল ব্যবস্থা চালানো সম্ভব নয় যখন তার বেশির ভাগ টাকা চলে যায় কর্মচারিদের মাইনা ইত্যাদি দিতে। কাজেই জেলের যে প্রশাসনিক পরিবর্তন প্রয়োজন ছিল, অনেক ক্ষেত্রে টাকার অভাবে সেগুলি করা যাচ্ছে না। তবে আমি মন্ত্রী মহাশয়ের বাজেট বক্তৃতা দেখে খুবই দুঃখীত হয়েছি। তার বাজেট বক্তৃতায় এটা আমি আশা করিনি। তিনি বলেছেন, পশ্চিমবঙ্গের ৫০টি জেলে ১৮ হাজার ৮০৩ জন বন্দীর স্থান সঙ্কুলানের ব্যবস্থা আছে। আমাদের ৫০টি জেল আছে। তার মধ্যে ৫টি সেন্ট্রাল জেল, ১১টি ডিস্ট্রিক্ট জেল ও মহকুমা জেল সহ অন্যান্য জেল নিয়ে মোট ৫০টি জেল আছে। এই জেলে বর্তমানে ৯ হাজার ৭৮৬ জন বন্দী আছে। এর মধ্যে বেশির ভাগ আণ্ডার ট্রায়াল প্রিজনারস। তার ফলে পশ্চিমবঙ্গে জেলে যে ওভার ক্রাইডিং আগে ছিল সেটা এখন নেই এবং এর কারণ হিসাবে মন্ত্রী মহাশয় বলেছেন, The decline in prison population is due to maintenance of law and order and overall trend of socio-economic progress of the State during the last thirteen years of the Left-Front Government". আমি দুঃখীত, মন্ত্রী মহাশয়ের সঙ্গে অনেক ব্যাপারে আমি একমত হয়েছি, কিন্তু এই বিষয়ে একমত হতে পারছি না। এখানে বলা হয়েছে যে কংগ্রেসের আমলে খুন বেড়েছে, ডাকাতি বেড়েছে, ধর্ষণ বেড়েছে, তার মানে আইনের শাসন ভেঙ্গে পড়েছে। কিন্তু আপনাদের আমলে কি দেখছি? এখন খুন করলে লোককে জেলে যেতে হয়না, সে মুক্তি পেয়ে যায়। বিশ্বনাথবাবু কি করবেন? তিনি সরকারে এসেছেন, সরকারে এসে রাজনৈতিক বন্দীদের নাম করে লোককে ছেড়ে দিচ্ছেন। কেউ খুন করে যদি রাজনৈতিক আশ্রয় নেয় তাহলে তাকে রাজনৈতিক বন্দী বলে ছেড়ে দেওয়া হয়। তাই প্রথম দিকে প্রিজন অ্যাডমিনিস্ট্রেশন জেলে যা ছিল, সেখানে যে ওভার ক্রাউডিংয়ের সমস্যা ছিল সেটা এখন কম হচ্ছে। আমি এখানে একটা কথা বলবো যেহেতু আমি ২/৩টি জেলের অবস্থা খুব ঘনিষ্ঠ ভাবে জানি। জেলের অ্যাডমিনিস্ট্রেশন উন্নত করার চেষ্টা করা হচ্ছে। আমাদের প্রেসিডেন্সি যে জেল সেই জেলে জল সরবরাহ করার জন্য একটা ওয়াটার ট্যাঙ্ক করা হয়েছে। আলিপুর সেন্ট্রাল জেলে ব্যাপক মেরামতির কাজ শুরু হয়েছে এবং স্পেশাল জেলে মেন্টাল পেসেন্টদের

চিকিৎসা করার জন্য একটা ব্যবস্থা করা হচ্ছে। আমি পাশাপাশি আর একটা কথা এখানে বলি যে জেলগুলি কি অবস্থায় আছে। আমি সেদিন প্রেসিডেন্সি জেলে গিয়েছিলাম। আপনি শুনলে অবাক হবেন। মন্ত্রী মহাশয় একটা অর্ডার দিয়েছেন প্রত্যেক জেলে ফ্যান লাগাবার জন্য। আগে ফ্যান ছিল না। গতবার থেকে ফ্যান লাগাবার জন্য স্যাংশন দেওয়া হয়েছে। কলকাতার প্রেসিডেন্সি জেলের বিল্ডিং-এর যে অবস্থা সেখানে সিলিং ফ্যান লাগানো যাচ্ছে না। সেখানে ফ্যান লাগাতে গেলে ছাদ ধ্বসে পড়তে পারে এই রকম অবস্থা হয়ে আছে। আলিপুর সেন্ট্রাল জেল, দমদম সেন্ট্রাল জেল, এগুলি ব্রীটিশ আমলের তৈরি বাড়ী, এগুলি ভেঙ্গে পড়ার মতো অবস্থা হয়েছে। যদি জেলগুলিকে আরো বেশি টাকা দিয়ে ভালভাবে তৈরি করা না যায় তাহলে এই জেলগুলির বাড়ী ধ্বসে দুঘটনা ঘটলে আশ্চর্য হওয়ার কিছু নেই। এগুলি ব্রীটিশ আমলে প্রতিষ্ঠিত হয়েছে, এই অবস্থায় জেলের অ্যাডমিনিস্ট্রেশন চলতে পারেনা।

[6-20 – 6-30 P.M.]

স্যার, আমি এটা উল্লেখ করি যে জেল একটা আলাদা জগৎ। বাইরে জেলের অফিসাররা আছেন, কিন্তু জেলের ফাটকের মধ্যে একটা আলাদা সভ্যতা, আলাদা সমাজ, আলাদা জগৎ, সেখানে যে বড় গুণ্ডা তাকে ছোট গুণ্ডারা পা টিপে দেয়। বড় ক্রিমিন্যালদের বেশি খাতির থাকে, তার জন্য বাইরে থেকে জিনিস আসে, তার জন্য স্পেশাল খাবার আসে এবং তার জন্য দরকার হলে জেলে, সেখানেও যে কোনও জিনিসের সরবরাহ চালু আছে। এটা বোধ হয় পৃথিবীর সর্বত্রই সত্য এবং পশ্চিমবাংলায় বিশেষ করে সত্য। আমি বলছি যে অন্তত এটা দেখা দরকার যে জেলের মধ্যে কিছু লোক সব রকম সুযোগ সুবিধা পাবে। শুধু তাদের টাকা আছে বলে বা তারা বড় ক্রিমিন্যাল বলে। এটা যাতে না হয়, সেটা দেখা দরকার। বড় ক্রিমিন্যাল বলে তার বেশি কষ্টে থাকা উচিত। কিন্তু আমাদের জেলে আমরা দেখি যে যারা ছিঁচকে চোর, তারা বড় ক্রিমিন্যালদের পা টিপে দেয় ইলে জেলের মধ্যেই তাদের মারা হবে এবং মারা যে হয়—তখন ওয়ার্ডেনরাও কোনও ব্যবস্থা নিতে পারে না। জেলের মধ্যে সাধারণ আইন গিয়ে পৌঁছয়না। যেটা বারবার মন্ত্রী তাঁর বাজেট বক্তৃতার মধ্যে উল্লেখ করেছেন। সেই ব্যবস্থাটা আমরা এখনও করে উঠতে পারি নি, সেটা কী, দি The objective of the Present Government is to offer sympathetic and humane treatment to the inmates of the jail and to establish congenial and healthy atmosphere in jail. এটা উনি একবার বলেছেন। আবার উনি একটা বলেছেন, উনি বারবারই এটা উল্লেখ করেছেন যে জেলের লোকেদের জেলটাকে একটা কারেকশন্যাল ইন্সটিটিউশন হিসাবে ব্যবহার করা, এটাই হচ্ছে সরকারের লক্ষ্য। কিন্তু আমি আপাকে বলছি, বামফ্রন্টের অনেক-এ মন্ত্রী হয়েছেন, যাঁরা জেলে কাটিয়েছেন, এমন কী মুখ্যমন্ত্রীও অনেকদিন জেলে কাটিয়েছেন। আমরা আশা করেছিলাম যে মন্ত্রীসভায় আসার পর কম পক্ষে জেলের অবস্থার উন্নতি হবে। কারণ ভেতর থেকে তাঁরা দেখেছেন। কিন্তু জেলগুলো এখনও করেকশন্যাল ইন্সটিটিউশন হয়ে উঠতে পারেনি। জেলে যে ছোট ক্রিমিন্যাল হয়ে ঢোকে, সে জেল থেকে বড় ক্রিমিন্যাল হয়ে বেরোয়। আমাদের সকলের ভাবা দরকার যে কী করে এই পরিস্থিতিটাকে রেস্ট্রিক্ট করা যায়। এটা একদিকে ইনফ্রাস্ট্রাকচারের কথা, বাড়ীগুলো নতুন করে তৈরি করতে হবে, ফ্যান দিতে হবে, জলের ব্যবস্থা করতে হবে, ভাল সিকিউরিটির জন্য আলোর ব্যবস্থা করতে হবে, মন্ত্রী মহাশয় কিছু করেওছেন। কিন্তু এই যে বেসিক অ্যাটিচ্যুডটা চেঞ্জ করা, সেটা

হয়নি। একটা জেল রিফর্মস কমিটি হয়েছিল, মন্ত্রীর বক্তৃতায় সেটা উল্লেখ আছে। কংগ্রেস আমলে একটা হয়েছিল, পরে একটা জেল কোড রিভিশন কমিটি হয়েছিল, কারণ জেল কোডটা হচ্ছে ইংরাজ আমলের তৈরি, সেই জেল কোড রিভিশন কমিটির রেকমেণ্ডেশনগুলো এখনও সব কার্যকরী করা হয়নি। এবং এখনও সরকার সিদ্ধান্ত করে উঠতে পারেনি যে সব কটা কার্যকরী করবেন কী না, আমার মনে হয় যে Jail code revision is urgently necessary. এবং লালগোলায় একটা ওপেন জেল করলেন, তাতে আপনার সমস্যার সমাধান হবে না, একটা কমপ্রিহেন্সিভ জেল রিফর্ম এর একটা আউট লুক আমি এই মন্ত্রীর কাছ থেকে আশা করছি। তৃতীয়ত আর একটা বিল অনেকদিন ধরে সরকারের কাছে পেন্ডিং আছে আমরা আশা করেছিলাম যে এবারে বিধানসভায় বিলটা ওঁরা নিয়ে আসবেন, সেটাকে বলে West Bengal Correctional Services Bill আমি মন্ত্রী মহাশয়কে বলবো যে এই সেশনে না হলেও বাজেটের পরে আর একটা নিশ্চয়ই ছোট সেশন হবে, তখন আপনি এই বিলটা তাড়াতাড়ি নিয়ে এসে পাশ করার চেষ্টা করুন। সামগ্রিক ভাবে আমাদের দৃষ্টি দিতে হবে যে এক যারা অপরাধ করবে, তারা যাতে জেলে শুধরায়, (২) যারা জেলে যাবে, তারা যাতে যখন বার হয়ে আসে, তারা রিফরমড হয়ে বার হয়ে আসে। এটা ঠিক যে জেলে এখন—আমি অন্তত আলিপুর সেন্ট্রাল জেলে দেখি যে প্রিজনারদের মধ্যেও অনেক গুন আছে, তারা যে ছবি আঁকে, তারা যে হাতের কাজ করে, তাদের যখন একজিবিশন হয়, তখন দেখবেন যে খুব উচ্চ শ্রেণীর হাতের কাজ তারা করে। এদের পূর্ণ সুযোগ দেওয়া উচিত যাতে এরা নিজেদের ট্যালেন্টকে আরও ফ্লাওরিশ করাতে পারে। এদের এনকারেজ করা উচিত, এদিকে যে স্টেপ নেওয়া হচ্ছে তা খুবই কম। মন্ত্রী মহাশয় জানেন যে কিছুদিন আগে আলিপুর সেন্ট্রাল জেলে একটা স্কুল করেছেন, স্কুল চালু হয়েছে ক্লাস ফোর ফাইভ পর্যন্ত। সেই স্কুলটা চলছে। আর একটা দমদম সেন্ট্রাল জেলে বোধ হয় চালু আছে, এই রকম একটা স্কুল। কিন্তু সমস্ত জেলে এই লেখাপড়ার ব্যাপারটার জন্য স্কুল খোলা যাচ্ছে না কেন, এটা আমি মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করবো, যদি করেকশন আমাদের মুখ্য উদ্দেশ্য হয়, যদি হেল্দি অ্যাটমসফিয়ার তৈরি করা আমাদের মুখ্য উদ্দেশ্য হয়, তাহলে সেখানে অনেক উন্নতি করার সুযোগ আছে। আর একটা বড় প্রবলেম, আপনি নিশ্চয়ই জানেন, সেটা হচ্ছে যে নন-ক্রিমিন্যাল ল্যুনাটিকদের প্রবলেম। তার মানে যারা পাগল অথচ ক্রিমিন্যাল নয়, তাদের কোর্টের কাছে আবেদন করে জেলে দিয়ে দেওয়া যায়। কিন্তু কয়েক বছর আগেই টেলিগ্রাফ পত্রিকায় ছবি বেরিয়েছে নন-ক্রিমিন্যাল লুনাটিক্স'রা—বিশেষ করে দমদমে—কি অবস্থায় থাকে। আলিপুরেও নন-ক্রিমিন্যাল লুনাটিক্স আছে। গত ২/৩ বছরে কিছু কিছু রিফর্মস করা হয়েছে। কিন্তু নন-ক্রিমিন্যাল লুনাটিকদের জন্য কিছুই হয় নি। সে বিষয়ে অতি দ্রুত উন্নয়নমূলক ব্যবস্থা গ্রহণ করা উচিত। আজকে আর একটা বড় প্রবলেম হচ্ছে ড্রাগ, ড্রাগ আবিউজ। বহু লোক আছেন যাঁদের ছেলে মেয়েরা ড্রাগ আসক্ত হয়ে যাচ্ছে, তাঁরা তাদের কারেক্ট করতে চান। কিন্তু ড্রাগ আবিউজদের ট্রিটমেন্টের জন্য প্রাকটিক্যালি আলিপুর সেন্ট্রাল জেলে একটা ব্যবস্থা আছে, আর কোথাও নেই। এখন ড্রাগ সর্বত্র ছড়িয়ে পড়েছে। প্রতিটি জেলে ইমিডিয়েটলি ড্রাগ আবিউজ সেন্ট্রার করার দরকার আছে। যারা একবার মাদক আসক্ত হয়েছে তারা যাতে আস্তে আস্তে তার থেকে ছাড়া পেতে পারে তার জন্য ব্যবস্থা করতে হবে। তারপর নাইন্থ ফিনান্স কমিশন জেলের জন্য টাকা দিয়েছিলেন এবং আপনি জানেন তাতে প্রিজন অ্যাডমিনিষ্ট্রেশনের জন্য একটা বড় অ্যামাউন্ট অফ টাকা সেই সময় দেওয়া হয়েছিল—'৮৭টু

'৯০ সাল। গত বছর বাজেট বক্তৃতায় মন্ত্রী বলেছিলেন, 'Construction of watch tower at Berhampore Central Jail and Presidency Jail; Installation of halogen lamps and improvement of lighting system in Presidency Jail etc. providing medical facilities like X-ray machines for Dum Dum Central Jail and Berhampore Central Jail and Midnapore Central Jail. etc. মজার ব্যাপার স্যার, যে পাঁচটার ব্যাপারে গতবার বলা হয়েছিল, এবারেও সেই পাঁচটার কথা বলা হয়েছে। স্যার, আপনি মন্ত্রীর বাজেট বক্তৃতার পেজ ফাইভটা একটু দেখুন, একই কাজের কথা এবারেও বলা হয়েছে। আমার মন্ত্রীর কাছে জিজ্ঞাস্য, গতবারে বলেছিলেন এগুলি স্যাংসন্ড হয়ে গেছে, তাহলে এখনো কমপ্লিট হ'ল না কেন? এটা আমি মন্ত্রী মহাশয়ের কাছ থেকে জানতে আগ্রহী। তার কারণ এ ব্যাপারে সেন্ট্রাল টাকা দিয়েছেন, স্টেট গভর্নমেন্টের যেখানে যা ম্যাচিং গ্রান্ট দেবার কথা ছিল, State Government has made a total provision of Rupees 260 lakhs, taking 130 lakhs to be the State's share and 130 lakhs to be the Central share. এই কাজটা অবিলম্বে সম্পন্ন করা দরকার। অবশ্য জেলের ব্যাপারে মন্ত্রী সম্প্রতি সিদ্ধান্ত নিয়েছেন, জেলে ডায়েট চার্ট টাঙিয়ে দেওয়া হবে। স্যার, আপনি শুনলে আশ্চর্য হবেন, জেলে যারা ওয়ার্ডার—জেলের এক শ্রেণীর ওয়ার্ডার এবং বড় অফিসার, তারা কেউ বাড়িতে বাজার করে খায় না। কারণ দুধ, শাক সব্জি জেল থেকেই বাড়িতে পৌছে যায়। মন্ত্রী মহাশয় যদি বিভিন্ন জেলে সারপ্রাইস চেক করেন, তাহলে দেখতে পাবেন যে সেখানে কি কোয়ালিটির ফুড দেওয়া হচ্ছে। মন্ত্রী মহাশয় অবশ্য ডায়েট চার্ট ইন্ট্রোডিউস করার চেষ্টা করছেন যাতে কয়েদীরা অন্তত জানতে পারে। সেই উদ্দেশ্যে তিনি ডায়েট চার্ট প্রিন্ট করতে দিয়েছেন। গত কয়েক দিন আগে আমি প্রেসিডেন্সি জেলে গিয়েছিলাম তখন পর্যন্ত ডায়েট চার্ট ছেপে আসে নি। আমিও বলছি, প্রিজনারদের জানা উচিত যে, তাদের জন্য কতটা স্যাংসন হয়েছে এবং কি কি ডায়েট তাদের জন্য মঞ্জুর করা হয়েছে। তার কারণ সরকার টাকা দেওয়া সত্ত্বেও প্রিজন ডায়েট যেটা দেওয়ার কথা সেই ডায়েট সাধারণতভাবে প্রিজনরদের কাছে গিয়ে পৌছয় না। তারপর জেলের স্টাফেদের জন্য কিছু কিছু কোয়াটার করা হয়েছে, কিন্তু এখনো ব্যাপক ভাবে কোয়াটার করার সুযোগ রয়েছে। বিশেষ করে আলিপুর ও প্রেসিডেন্সি জেলে বহু কর্মচারী মাঠের মধ্যে ঝুপড়ি করে রয়েছে। যেখানে তারা আছে সেটা একটা প্রাইম ল্যাণ্ড, কলকাতার সব চেয়ে ভাল জমি। অথচ প্রোভিশনের অভাবে সরকার ওখানে কোয়াটার করতে পারছেন না। কিন্তু কর্মচারিরা ঝুপড়ি করে রয়েছে এবং তাদের জন্য জল ও ইলেকট্রিকের ব্যবস্থা করতে হচ্ছে এবং তার ফলে সরকারি জমি নষ্টও হচ্ছে এবং ওরাও ভাল ভাবে থাকতে পারছে না। তাই আমি বলছি, জেল কর্মচারিদের হাউসিং-এর জন্য আগামী বছরে আরো বেশি টাকা স্যাংশন করা দরকার এবং জেলের মধ্যের যে ভ্যাল্যুয়েবল ল্যাণ্ড, বিশেষ করে কলকাতার যেটাকে প্রাইম ল্যাণ্ড বলা হচ্ছে সেটা রাখা দরকার। লাস্টলি আমি বলব, আমরা কাগজে দেখেছি কিছু কিছু প্রোমোটর কলকাতাকে কিনে নিতে চাইছে। তারা প্রস্তাব দিয়েছিল, কলকাতার আলিপুর সেন্ট্রাল জেল এবং প্রেসিডেন্সি জেল যাতে কলকাতা থেকে সরিয়ে নিয়ে যাওয়া হয়। সরিয়ে নিয়ে গিয়ে ইস্টার্ণ বাই-পাশের কোথাও নতুন জেল করা হোক। আলিপুর সেন্ট্রাল জেল এবং প্রেসিডেন্সি জেলের জমিতে হাউসিং করা হোক। তারা বলেছিল, এ ব্যাপারে তারা খরচ করবে এবং বহু টাকা লাভ হবে। আমি এই প্রস্তাবের তীব্র বিরোধিতা করছি, তার কারণ আলীপুর সেন্ট্রাল জেল,

প্রেসিডেন্সি জেল এ দুটোই হচ্ছে ইতিহাসের অংশ। গান্ধীজি, নেতাজী থেকে শুরু করে দেশবন্ধু, জওহরলাল নেহেরু প্রভৃতি যাঁরা ফাঁসীর মঞ্চে জীবনের জয়গান গেয়ে গেছেন দিস অ্যাজ পার্ট অফ ক্যালক্যাটাজ হেরিটেজ আমাদের দরকারে এই জেলগুলি রাখা হয়েছিল। জেলের মধ্যে যেখানে বাড়ী ভেঙ্গে পড়ছে সেখানে প্রেসিডেন্সি জেলে ইমিডিয়েটলি বাড়ী নতুন করে করা হোক। বিনয়, বাদল দীনেশ অলিন্দ যুদ্ধে মারা গেল। দীনেশ মজুমদারের ফাঁসী হয়েছিল। এই জেলগুলি মার্টারস মেমোরিয়াল। এই জেলগুলি সারাবার প্রশ্ন হয় নি। এখানে নতুন করে বাড়ী তৈরি করতে হবে। আধুনিক প্রচেষ্টা করতে হবে। মাননীয় মন্ত্রী মহাশয়ের প্রচেষ্টা আছে, কিন্তু টাকা নেই। আমি আশা করি সরকার আরো বেশি টাকা দেবেন, যাতে আরো ভালভাবে কাজ করতে পারেন।

[6-30 – 6-40 P.M.]

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় কারামন্ত্রী মহাশয় যে বাজেট এখানে রেখেছেন তাকে আমি সমর্থন করে একটা কথা বলতে চাই। মাননীয় বিরোধীদলের সদস্য সৌগত বাবু অনেক কথা বললেন। আজকে কথাটা হচ্ছে দৃষ্টিভঙ্গীর কথা। জেলখানাগুলি আমরা তুলে দিতে চাই, রাখতে চাই না। আজকে উনি যে কথা বললেন তা বাইরে থেকে বললেন, কিন্তু আমাদের জেলের ভিতরের অভিজ্ঞতা আছে। কংগ্রেসের আমলে ঐ প্রেসিডেন্সী জেলে বহুবার বন্দী হয়েছিলাম, সেজন্যই আমরা জানি জেলের অভ্যন্তরে যে অবস্থা, সেই অবস্থার কথা। আমরা চাই যে, জেলখানাগুলি সংশোধন করা হোক, শাস্তির দরকার নেই। এই সম্পর্কে বলতে গিয়ে আমার মনে পড়ে নেতাজী সুভাষ চন্দ্র যখন মান্দালয়ে ছিলেন তখনকার একটি চিঠির কথা। বৃটিশ আমলে জেলের অভ্যন্তরে স্বাধীনতা সংগ্রামীদের নিদারুন অত্যাচারের কথা চিঠির ছত্রে ছত্রে ফুটে উঠেছিল। তিনি বলেছিলেন স্বাধীন ভারতবর্ষে জেলের এই অবস্থা থাকবে না, জেলখানা গুলিকে ভেঙ্গে সেখানে সংশোধন আবাস করা হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা জানি যে মানুষ কখনো অপরাধী হয়ে জন্মায় না। পরিবেশ এবং পরিস্থিতি মানুষকে অপরাধী করে। এই অপরাধের সংশোধনের প্রয়োজন আছে। মাননীয় সৌগত বাবু, আপনি জেল সম্বন্ধে অনেক কথা বললেন কিন্তু জেলের অভিজ্ঞতা আপনার নেই। আপনি শুধু কোথায় বিল্ডিং ভেঙ্গে পড়ছে সেই কথাই বললেন। আমি মাননীয় কারামন্ত্রীকে অভিনন্দন জানাই এই জন্য যে আজকে এই জেলখানা সম্পর্কে আমাদের স্বাধীনতা সংগ্রামীদের যে আশা এবং স্বপ্ন ছিল সেদিকে আপনি পদক্ষেপ নিয়েছেন। সংশোধনী আবাস তৈরি করতে চলেছেন। এটা ঠিকই যে, এই দুর্নীতিগ্রস্ত সমাজ ব্যবস্থা ও অর্থনৈতিক কাঠামোর মধ্যে কারাগার গুলিকে স্বপ্নের সংশোধনী আবাস গড়ে তুলতে পারলেন না। সেটা সম্ভব নয়, কারণ যারা অপরাধ করে আসছে তাদের এই পরিবেশের মধ্যে ছেড়ে দিলে তারা সুস্থ হয়ে আমাদের মধ্যে বসবাস করবেন এমন পরিবেশ কিন্তু আমাদের এই আর্থসামাজিক কাঠামোর মধ্যে নেই। কাজেই বিচ্ছিন্ন ভাবে নয়, সার্বিকভাবে চিন্তা করতে হবে। এই একটা বিষয়ে আপনি পদক্ষেপ নিয়েছেন সেজন্য আপনাকে অভিনন্দন জানাই। আপনি পদক্ষেপ নিয়েছেন মহিলাদের সম্পর্কে, আপনি পদক্ষেপ নিয়েছেন উন্মাদদের সম্পর্কে। আমি একটি অভিজ্ঞতার কথা বলি। মাননীয় সৌগত রায়, আপনি শুনুন—১৯৬২ সালে যখন প্রেসিডেন্সি জেলে ছিলাম, তখন কংগ্রেস আমল, সেই জেলে এক ভয়ঙ্কর দৃশ্য দেখেছিলাম। ঐ জেলে সেদিন যত উন্মাদ বন্দী ছিলেন তাদের উপর নির্মম অত্যাচার হয়েছিল।

আমরা ঐ জেলখানায় রাজবন্দী হিসাবে যারা ছিলাম তারা তার প্রতিবাদ জানাই এবং অনসন করি। আজকে দেখতে পাচ্ছি, উনি সঠিক পদক্ষেপ নিয়েছেন, ঐসব নিরপরাধ বন্দীদের জন্য আলাদা মানসিক হাসপাতাল করেছেন এবং সুস্থ করে তুলবার প্রচেষ্টা নিয়েছেন। আমি তাঁকে অভিনন্দন জানাই ৭০ জন ঐরকম মানুষকে সুস্থ করে তাদের পরিবারের কাছে পাঠিয়ে দিয়েছেন বলে। স্যার, আরো বলি, আমাদের দেশের আর্থ-সামাজিক পরিস্থিতিতে ছোট এবং কিশোররা পথে-ঘাটে নামছে এবং তারা জীবিকার তাগিদে প্রতি মুহুর্তে অপরাধ করে ফেলছে। কংগ্রেস আমলে দেখেছি নির্মম অত্যাচার তাদের উপর। আজকে মাননীয় মন্ত্রী ঐসব কিশোরদের কথা চিন্তা করে তিনি তাদের আলাদাভাবে রাখবার জন্য আবাস তৈরি করেছেন শুধু তাই নয়, তাদের যাতে সমাজে ফিরিয়ে নিয়ে আসা যায় তার জন্য শিক্ষার ব্যবস্থা করেছেন, জেলখানায় নানা বৃত্তিমূলক শিক্ষাদানের ব্যবস্থা করেছেন। এই প্রয়াস অভিনন্দনযোগ্য। আপনারা যখন ক্ষমতায় ছিলেন তখন আমরা বারবার জেলখানায় গিয়েছি। আজকে আমরা দেখতে পাচ্ছি, তিনি সেদিকে লক্ষ্য রেখে জেলখানাকে সংশোধনী-আবাস হিসাবে গড়ে তোলার চেষ্টা করছেন এবং বন্দীদের মধ্যে যার যা শৈল্পিক গুণ আছে সেটা পরিস্ফুট করে তুলবার জন্য চেষ্টা করছেন। আমি অভিনন্দন জানাই, আজকে যাবজ্জীবন কারাদণ্ডে দণ্ডিত মানুষদের আঁকা চিত্র এবং কারায় উৎপাদিত সামগ্রী দিল্লীর অশোকা হোটেলে অনুষ্ঠিত সংশোধনী প্রশাসকদের মহাদেশীয় সম্মেলনেও প্রদর্শিত এবং প্রশংসিত হয়। তারাপদ লাহিড়ী কমিটির সুপারিশ অনুযায়ী তিনি আজকে মহিলা, কিশোর এবং উন্মাদদের জন্য আলাদা কারাবাস তৈরি করেছেন এবং সর্বোপরি পরিবেশের কথা চিন্তা করে তিনি যে উন্মুক্ত কারাগার তৈরি করেছেন—এই পদক্ষেপ হচ্ছে সঠিক পদক্ষেপ। ওরা কিন্তু জন্মোপরাধী নয়, অপরাধী হয়ে কেউ জন্ম গ্রহণ করে না। তাই অপরাধী মানুষ যারা তাদের সমাজে ফিরে আসার সুযোগ দিতে হবে এবং তার জন্যই তিনি উন্মুক্ত কারাগারের মাধ্যমে তাদের সামাজিক মানুষ হিসাবে গড়ে তোলার প্রয়াস নিয়েছেন। এই কথা বলে বাজেটকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিধানসভায় দুজন স্বাধীনতা সংগ্রামী শ্রদ্ধেয় অমৃতেন্দু মুখার্জি এবং মাধবেন্দু মহান্ত আছেন। ব্রিটিশ আমলের জেলখানা আমি দেখিনি, তবে কংগ্রেস আমলের জেলখানা আমি দেখেছি। ১৯৬৩ থেকে ১৯৭৬ পর্যন্ত ১১ বার দীর্ঘমেয়াদী মিসায় বন্দী ছিলাম। নরক আমি দেখেছি, কিন্তু সৌগত রায় এসব দেখেননি। দমদম জেলে পুলিশের প্যাঁদানি লাগতো না, নরকেও যেতে লাগতো না, কেবল দমদম জেলের লক্ষ লক্ষ টিল্লোরের কামড় খেলেই মারা যেতেন। জেলের মধ্যে এখন টি. ভি., ফ্যান ইত্যাদি হয়েছে। দেখে আসুন গিয়ে জেলখানা ঘুরে।

[6-40 – 6-54 P.M.]

এখন জেলে গিয়ে দেখে আসুন সেখানে কেমন চিকিৎসা হচ্ছে। এখানে বসে বসে ত্রুটি-বিচ্যুতি দেখানো হচ্ছে? এখন তো আর আপনাদের যেতে হয় না। পশ্চিমবাংলায় একটা গণতান্ত্রিক ব্যবস্থা চলছে। এখানে এখন আন্দোলন করলে ৪৪ ধারায় ধরা হ'ল—কি মজা। আন্দোলন করতে গেল, জীপে করে ধরে নিয়ে গেল তারপর বেল পেয়ে গেলেন, ছেড়ে দিল, বাড়ি চলে গেলেন। মন্ত্রী মহাশয় যে সমস্ত কাজ করেছেন সেই ব্যাপারে সবাই বলেছেন এবং কম বেশি সকলেই সবই জানেন, আমি আর সেই সমস্ত বিষয়ে যাচ্ছি না। আমি যে বিষয়ে দৃষ্টি আকর্ষণ করতে চাই সেটা হ'ল ভারতবর্ষে বৃটিশ আমল থেকে শুরু করে কংগ্রেস

আমল পর্যন্ত সর্ব্বত্র সকল সময়ে আমাদের নেতারা যাঁরা আজকে ট্রেজারি বেঞ্চে বসে আছেন তাঁরা বার বার দাবি করতেন যে জেলে রাজনৈতিক বন্দীদের আলাদা মর্যাদা দেওয়া হোক। পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকারের ১৩ বছর অতিক্রম হতে চলেছে এই ব্যাপারে ব্যবস্থা গ্রহণ করুন। এই ব্যাপারে কমিশন হয়েছে, তারাপদ লাহেড়ি কমিসন হয়েছে, কারা বিধি সংস্কার হয়েছে। আমি জানি বাস্তবিক অসুবিধা আছে, রাজনৈতিক বন্দী কারা হবেন সেটা নির্ধারণ একটু অসুবিধা আছে। তা সত্ত্বেও তারাপদ লাহেড়ি কমিসনে সুনির্দ্দিষ্ট ভাবে বলা হয়েছে। এই ব্যাপারে আপনি যদি কিছু করতে পারেন তাহলে আপনি মন্ত্রী থাকা কালীন একটা ভাল কাজ করে যেতে পারবেন। এটা একটা দীর্ঘ দিনে দাবি এই ব্যাপারে আপনি উদ্যোগ নিন। এই কথা ঠিক যে রাজনৈতিক বন্দীদের সংজ্ঞা নিরূপন করা যাচ্ছে না। রাজনৈতিক বন্দী হিসাবে যারা জেলে যাচ্ছে তাদের ঠিক মর্যাদা দেওয়া যাচ্ছে না। রাজনৈতিক বন্দীদের যথাযথ মর্যদা দেবার ব্যবস্থা করতে হবে। এটা করতে গেলে শুধু মাত্র কারা দপ্তরের একার পক্ষে সম্ভভ হবে না সংশ্লিষ্ট স্বরাষ্ট্র দপ্তরকে উদ্যোগ নিতে হবে। ভারতবর্ষে আজকে প্রতিক্রীয়াশীল শক্তি জয়লাভ করবে কিনা জানি না, ইতিহাসের চাকা উল্টো পথে মাঝে মাঝে হাঁটে, বিধির বিধান মেনে চলবে কিনা জানিনা। আজকে এই জিনিসটা সবচেয়ে গুরুত্বপূর্ণ হয়ে দাঁড়িয়েছে। আপনি অনেক কাজ করেছেন সীমিত আর্থিক বরাদ্দের মধ্যে থেকে, সেই জন্য আপনার কাছে আমাদের প্রত্যাশা অনেক বেশি। সেই জন্য আমি বলবো আপনি আরো অনেক বিশেষজ্ঞদের ডেকে প্রবীন মানুষদের ডেকে এই ব্যাপারে সিদ্ধান্ত নিন, তাহলে এটা একটা যুগান্তকারী কাজ হবে। অপরাজিতাদি এখানে জেল তুলে দেবার কথা বলেছেন। জেল যদি তুলে দেওয়া হয় তাহলে কোনও ব্যবস্থার মধ্যে তুলে দেওয়া হবে? আজকে ভদ্রলোকেদের পেছনে যারা আছে—শঙ্কর সিং-এর মতো যারা আছে—তারা যে সমস্ত কাজ করছে তাদের যদি ধরা না হয় তাহলে তো মারাত্মক ব্যাপার হয়ে যাবে। ভদ্রলোকের পোষাকে যাঁরা বসে আছেন, ভদ্রলোকের মুখোস পরে এখানে যাঁরা বসে আছেন যাদের পেছনে নিয়ে তাঁরা রাজনীতি করেন তাদের জন্য জেল থাকা দরকার আছে। তবে নারকীয় অত্যাচার চালিয়ে নয় সঠিক ভাবে জেল পরিচালনা করতে হবে। বহরমপুর জেলে আমরা দেখেছি করুন চৌধুরীকে জেলের ভেতর গুলি করে খুন করা হয়েছে। আমরা তখন জেলের ভেতরে ছিলাম। দমদম জেলে আমরা দেখেছি, দিনের পর দিন আমরা জেলের মধ্যে ছিলাম সেখানে দেখেছি তরুন কৃষককে রক্তাক্ত অবস্থায় ফিরে আসতে দেখেছি। আমরা সেই ইতিহাসের অধ্যায় রচনা করতে চাই না। জেলের ভেতরে বন্দীদের সংশোধনের উদ্যোগ নেওয়া উচিত। আমার আরো অনেক কথা বলার ছিল, সংক্ষেপে এই কথা বলে মাননীয় মন্ত্রী মহাশয়ের ব্যয়-বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিশ্বনাথ চৌধুরী ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, বিরোধী পক্ষের এবং সরকার পক্ষের মাননীয় সদস্যরা জেল সম্পর্কে আলোচনা করেছেন। মাননীয় সদস্য সৌগতবাবু কিছু কিছু কথা বলার চেষ্টা করেছেন। সৌগতবাবু খুব স্বাভাবিক ভাবেই কংগ্রেস আমলের জেল সম্পর্কে ওয়াকিবহাল, কংগ্রেস আমলের জেল সম্পর্কে তিনি জানেন। তিনি জানেন যে একটা ব্যবস্থা দীর্ঘদিন ধরে তৈরি হয়েছে যে ব্যবস্থা তাঁরা তৈরি করেছেন। জেলের মধ্যে যে দমন-পীড়ন ব্যবস্থা ছিল তা থেকে একটা নতুন ব্যবস্থার দিকে নিয়ে যাবার যে চেষ্টা চলছে তা তিনি জানেন। আমার বাজেট বিতর্কের মধ্যে এমন কথা বলিনি যে সমস্ত কিছু উন্নত করা হয়েছে। একটা সীমাবদ্ধতা আছে, সেই সীমাবদ্ধতার মধ্যে থেকে যে ভাবে কাজ করা সম্ভব সেগুলো

আমরা করে চলেছি। জেলে যাঁরা আসেন, খুব স্বাভাবিক ভাবেই তাঁদের মধ্যে নিরক্ষরতা আছে, আমরা তাঁদের উপরেই প্রথমে দৃষ্টি দিয়েছি। যাঁরা নিরক্ষর আছেন তাঁদের আক্ষরিক ভাবে শিক্ষায় শিক্ষিত করে তোলার কাজকে একটু বিশেষ গুরুত্ব দেওয়ার চেষ্টা করেছি। আপনারা জানেন যে আমরা জেলের মধ্যে ৪র্থ এবং ৫ম শ্রেণী পর্যন্ত স্কুল করে পড়াশুনার ব্যবস্থা করেছি। আগামী দিনে এটাকে উন্নত করবার যে প্রচেষ্টা সেই প্রচেষ্টাকে আমরা গ্রহণ করছি। এছাড়া আমরা চেষ্টা করছি যাঁরা ভাল আঁকতে পারেন, তাঁদের সেই ছবিগুলোকে বিভিন্ন মেলার মধ্যে বিক্রি করার চেষ্টা করি। তাছাড়া, কলকাতাতেও এগুলো নিয়ে একটা প্রদর্শনীর ব্যবস্থা করেছি। সেখানে সেই ছবি যথেষ্ট প্রসংশিত হয়েছে এবং বিক্রয় লব্ধ অর্থ তাদের নামে জমা পড়ে। জেলে যাঁরা থাকেন তাঁরা যে মজুরি পান, পূর্বে যে মজুরি পেতেন তা থেকে এখন মজুরি বৃদ্ধি করা হয়েছে। বন্দীদের জেলের মধ্যে খবরের কাগজের ব্যবস্থা করা হয়েছে। সাব-জেল এবং ডিস্ট্রিক্ট জেলগুলিতে যে অসুবিধা ছিল—মহিলা যাঁরা থাকতেন তাঁরা খুবই অসুবিধার মধ্যে থাকতেন। তাঁরা এমন একটা অবস্থার মধ্যে ছিলেন, বিশেষ করে থাকবার জন্য জায়গা খুবই অল্প ছিল। জায়গা বাড়াবার জন্য ১৬টি অ্যানেক্সে কিছু কিছু কাজ আমরা চালু করেছি, কিছু কাজ শীঘ্রই শেষ হবে। দীর্ঘদিন জেলের মধ্যে প্রথা ছিল মহিলা ওয়ার্ডার যাঁরা থাকতেন তাঁদের কয়েদীদের সঙ্গে সন্ধ্যাবেলায় লক-আপে রেখে দেওয়া হতো। ১৬টি জায়গায় আমরা যা করেছি, আলাদা অ্যানেক্সচার তৈরি করে মহিলা ওয়ার্ডার যাঁরা আছেন, তাঁদের কয়েদীদের সাথে যাতে যুক্ত না করা হয়, আলাদা ভাবে তাঁরা যাতে বন্দীদের দেখাশুনার কাজ করতে পারেন তার ব্যবস্থা আমরা নিয়েছি। এছাড়া জেলে যাঁরা মানসিক রোগগ্রস্থ আছেন, মানসিক রোগগ্রস্থ মহিলা যাঁরা আছেন তাঁদের চিকিৎসার ব্যবস্থা করেছি। পুরুলিয়াতে আমরা এই রকম ব্যবস্থা করেছি। মহিলা বন্দীদের জন্য পুরুলিয়াতে আরও একটা কেন্দ্র আমরা করছি। এই কাজগুলো একটা পদক্ষেপ হিসাবে আমরা নিয়েছি। জেলে যাঁরা নিরাপরাধ বন্দী ছিলেন, তাঁদের অনেককেই বাড়িতে ফিরিয়ে দিতে পেরেছি। এটা একটা কন্টিনিউয়াস প্রসেস, প্রতি নিয়তই ঘটছে। অনেককে সারিয়ে বাড়ি পাঠিয়ে দেবার পর আবার নতুন ভাবে অনেকে আসছেন, আমরা এঁদের জন্য চেষ্টা করছি এবং সাথে সাথে বিভিন্ন হোমে তাঁদের যাতে পাঠিয়ে দেওয়া যায় তারজন্য চেষ্টা করছি। এছাড়া একথা অস্বীকার করা যাবে না যে, জেলে যে দীর্ঘদিন সংস্কার করবার পরিকল্পনা ছিল আমরা সেই কাজে হাত দিয়েছি। ইতিমধ্যেই সেই সমস্ত কাজে হাত দিয়েছি এবং সংস্কার করার কাজ শুরু হয়েছে সাথে সাথে আরো কিছু নতুন জেল করার পরিকল্পনা নিয়েছি। কয়েকটি জেল তার মধ্যে প্রায় শেষ হবার মুখে। আরেকটি বিষয় যে, যারা কিশোর বন্দী হিসাবে থাকতো সেই সমস্ত কিশোরদের যেকোনও জেল থেকে সরিয়ে এনে সরকারি যে সমস্ত আবাসনগুলি হয়েছে সেগুলিতে রেখেছি। তাছাড়া বেসরকারি আবাসনগুলিতেও রাখার ব্যবস্থা করা হয়েছে। ১৮ বছর থেকে ২১ বছর পর্যন্ত যে সমস্ত কিশোর তাদের জন্য একটা বিশেষ জেল তৈরি করার পরিকল্পনা নিয়েছি এবং ইতিমধ্যেই মেদিনীপুরে একটা জেল আমরা করেছি। আরো কয়েকটি জেল করেছি সেগুলিতে স্থানান্তর করেছি। তবে যে সমস্ত বাচ্ছা মা ছাড়া থাকতে পারে না তাদের কে শুধু ছাড়া হয়েছে। জেলের প্রশাসনিক ব্যবস্থার কথা বলেছেন। এখন প্রশাসনিক অবস্থা অনেক ভালো, অনেক উন্নতি হয়েছে। কারণ আমি মনে করিনা এবং বিশ্বাস করিনা যে জেলের সমস্ত খাবারই খারাপ। বিভিন্ন জায়গাতে যাঁরা ভিজিটিং কমিটিতে আছেন, যারা অফিসার আছেন তারা প্রত্যেকদিন বিভিন্ন জায়গাতে ভিজিটিং কমিটির মাধ্যমে ইনেসপেকশন

চালাচ্ছেন। সুতরাং সৌগতবাবু যেকথা বলছেন এটা আমি বিশ্বাস করিনা। তারপরে সৌগতবাবু বলেছেন আমরা জেলেতে যে বই দিই সেগুলো পড়তে পারেনা। আমরা জেলেতে যারা যে বই পড়তে পারেন সেইরকম দেখেই বই দিই। এতে অবশ্য কিছু অসুবিধা দেখা দিয়েছে। যেটা পড়েন তার কতটুকু পড়তে পারবেন তার একটা পুস্তিকা প্রকাশ করেছি। জেল দপ্তর থেকে একটা পুস্তিকা প্রকাশ করেছি এবং বাকী জেলগুলিতে পাঠিয়ে দেবো। এই বই বুঝতে যাতে অযথা কোনও অসুবিধা না হয় তারজন্য ব্যবস্থা নিয়েছি। জেল প্রশাসনে যদি কোনও জায়গাতে অভিযোগ পাওয়া যায় সেই অভিযোগ সম্পর্কে খুঁটিয়ে দেখার চেষ্টা করি। তবে এর ব্যতিক্রম যে হয় না তা নয়। কোথাও যদি ইঁটের কাজ করার কথা, সেখানে যদি কাঁচের কাজ হয় সেই কাঁচ তো ভেঙ্গে পড়বেই। এই জিনিস সর্বত্রই ঘটতে পারে। তবে কোনও জেলে যদি এইরকম ঘটে তারজন্য শাস্তির দিক থেকে সরকারি আইন মোতাবেক এই ব্যবস্থা গুলি নিয়ে থাকি। জেলের প্রশাসনের উন্নতি করবার জন্য আমরা ইতিমধ্যেই বিশেষ কিছু পদক্ষেপ নিয়েছি। তাছাড়া আপনারা জানেন যে, জেলে যে অবস্থা ছিল তার কিছুটা পরিবর্তন করতে পেরেছি। আগে ফ্যান ছিল না। প্রচণ্ড কষ্টের মধ্যে থাকতে হোত, সেখানে আমরা ফ্যান লাগাবার ব্যবস্থা করেছি এবং পর্যায়ক্রমে সেই কাজ চলছে। প্রথমে সাব জেলে শুরু করেছি এবং এইভাবেই ডিস্ট্রিক্ট জেল, সেন্ট্রাল জেলে শুরু করছি। টি ভির ব্যবস্থা করেছি জেলগুলিতে। চিকিৎসার ক্ষেত্রে বিভিন্ন মনোরোগীদের বিশেষ চিকিৎসার ব্যবস্থা করতে পেরেছি। এজন্য বিভিন্ন মনোরোগ বিশেষজ্ঞদের আনার ব্যবস্থা করেছি। আমি বিশ্বাস করি এবং মনে করি দীর্ঘদিন যে ব্যবস্থা ছিল সেই ব্যবস্থা বহুলাংশে পরিবর্তন করতে পেরেছি। আমি বাজেট বরাদ্দের অনুমোদনের দাবি জানাচ্ছি এবং ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

The Motions of Shri Saugata Roy, Shri Apurbalal Majumdar and Shri Sultan Ahmed that the amount of the demand be reduced by Rs. 100/- were then put and lost.

The Motion of Shri Biswanath Choudhury that a sum of Rs. 20,68,13,000 be granted for expenditure under demand no. 22, Major Head : 2056 Jails.

(This is inclusive of a total sum of Rs. 5,17,04,000 already voted on account in March 1990)

was then put and agreed to.

**Adjournment**

At this stage the House was adjourned at 6.54 p.m. till 12 noon on Wednesday, 2nd May, 1990 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Wednes day, the 2nd May, 1990 at 12.00 Noon.

### P R E S E N T

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair 12 Ministers, 4 Ministers of State and 156 Members.

### Held Over Starred Questions
### (to which oral answers were given)

**ভাগীরথী নদীর ভাঙ্গনে মুর্শিদাবাদ জেলার ক্ষতিগ্রস্ত ব্লক**

*৮৯। (অনুমোদিত প্রশ্ন নং *৫৮৬।) **শ্রী পরেশনাথ দাস** ঃ সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ভাগীরথী নদীর ভাঙ্গনের ফলে মুর্শিদাবাদ জেলার কতগুলি ব্লক ক্ষতিগ্রস্ত হয়েছে (মৌজা সহ) ঃ

(খ) তন্মধ্যে, সাগরদীঘি ব্লকের কয়টি ; এবং

(গ) উক্ত ভাঙ্গন প্রতিরোধ করার জন্য কোন কোন মৌজায় সরকার কর্তৃক কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে অথবা হবে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়** ঃ

(ক) রঘুনাথগঞ্জ, সাগরদীঘি, জিয়াগঞ্জ, মুর্শিদাবাদ, বহরমপুরে, ও বেলডাঙ্গা, ব্লকে ২৫টি মৌজা।

(খ) ৩টি

(গ) বিগত তিন বছরে কাশিয়াডাঙ্গা, রঘুনাথপুর, দেবীপুর, বরানগর, লালবাগ, ডাঁহাপাড়া, বহরমপুর, বগাবেড়িয়া, চৌরীগাছা, মহ্যমপুর, মির্জাপুর, শক্তিপুর ও মৌগ্রাম ভাঙ্গন প্রতিরোধের কাজ করা হয়েছে।

দেবীপুর, বরানগর ও বাসাবাড়ী মৌজার ভাঙ্গন প্রতিরোধী কাজের প্রস্তাব বিভিন্ন পর্যায়ে আছে।

**শ্রী সুমন্তকুমার হীরা** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই ভাঙন প্রতিরোধ করার ক্ষেত্রে আপনার পক্ষে এখানে বড় বাধা কি আছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়** ঃ এই সংক্রান্ত ব্যাপারে অনেকগুলি প্রশ্ন আছে, সুমন্তবাবুর নিজেরও প্রশ্ন আছে যখন ঐ প্রশ্ন উঠবে তখন উত্তরটা দিয়ে দেব।

**শ্রী সুমন্তকুমার হীরা** ঃ ভাঙন প্রতিরোধ করার ক্ষেত্রে যে দ্রব্যটি এসেনসিয়াল সেটা হচ্ছে বোল্ডার, বোল্ডার সরবরাহ কি স্বাভাবিকভাবে আছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** বোল্ডার সরবরাহ স্বাভাবিক জায়গায় নেই, কিন্তু কয়েকদিন আগে অর্থমন্ত্রী অসীম দাশগুপ্ত মহাশয় ও মুখ্যমন্ত্রী জ্যোতি বসু আমি দিল্লিতে গিয়েছিলাম, সেখানে আমাদের সেচ দপ্তরের অফিসার, ইঞ্জিনিয়ার এবং কেন্দ্রীয় সরকারের ফরেস্ট ডিপার্টমেন্ট, এনভায়ারনমেন্ট ডিপার্টমেণ্ট এদের সঙ্গে কথা বলার পরে বোল্ডার সরবরাহ একটু সুগম হয়েছে। বিশেষ করে মুর্শিদাবাদ, নদীয়া ও মালদায় ভাঙন প্রতিরোধের জন্য যে বোল্ডার লাগে সেটা উত্তরবঙ্গ থেকে সরবরাহ করে না, সেটা পাকুড় এবং সাঁওতাল পরগনা থেকে সংগ্রহ করে থাকে।

**শ্রী মান্নান হোসেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি আমরা দেখতে পাচ্ছি যে মুর্শিদাবাদ জেলার গঙ্গা ভাঙন রোধ করার জন্য সেখানে ভাগিরথীর উত্তর পারে ব্যবস্থা নেওয়া হচ্ছে, কিন্তু ভাগিরথীর অপর পারে অর্থাৎ পশ্চিম পারে ভাঙন রোধ করার জন্য কোনও ব্যবস্থা নেওয়া হচ্ছে না—কেন?

**মিঃ স্পিকার ঃ** এই ভাঙন কি দুই পারে হচ্ছে না এক পারে হচ্ছে, আগে তো প্রশ্নটা ঠিক করতে হবে, ঐ ভাবে তো হয় না যে আমরা দেখতে পাচ্ছি। এটা হয় না, কোশ্চেন কিভাবে পুট করতে হয় তা আগে থেকে জানতে হবে।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, জানাবেন কি মুর্শিদাবাদ জেলায় আলমপুর এবং ফ্রেজারগঞ্জে কয়েক বছর ধরে যে ভাঙন চলছে এই সম্বন্ধে আপনি অবগত আছেন কি না এবং অবগত থাকলে এই সম্বন্ধে কোনও চিন্তা-ভাবনা করছেন কি না?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** এটা ঠিক, যে ফিডার ক্যানেল কমিশন হওয়ার পরে এবং ফারাক্কা ব্যারেজ কমিশন প্রজেক্ট হওয়ার পরে, ফিডার ক্যানেলে মনসুন এবং নন-মনসুন এর সময় ভীষণভাবে ফ্রাকচুয়েশন হয়, যার ফলে ভাঙ্গন হচ্ছে। তবে আপনি যেটার সম্বন্ধে বলছেন সেটা আমাদের নজরে এসেছে এবং আমরা পর্যবেক্ষণে রাখছি।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই ভাঙ্গন রোধ করবার জন্য যে বোল্ডার ব্যবহার করা হয়, এই বোল্ডারগুলিকে ধরে রাখবার জন্য এক প্রকার বিদেশি প্রযুক্তিতে তৈরী, যেটার নাম হচ্ছে জিও ফেব্রিক এবং এটা হলদিয়া বন্দরে ব্যবহার করা হয়েছে এবং খুব এফেকটিভ হয়েছে। এই জিওফেব্রিক ব্যবহার করবার কোনও পরিকল্পনা আছে কি না?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** হ্যাঁ, এটা আমরা সংগ্রহ করবার চেষ্টা করছি।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য্য ঃ** ফারাক্কা ব্যারেজে যে ভাঙ্গন হচ্ছে এই ভাঙ্গনকে রোধ করবার জন্য সেন্ট্রাল গভর্নমেণ্টের কাছে টাকার জন্য কোনও ডিমান্ড করা হয়েছে কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** হ্যাঁ, এটা ঠিক যে ফারাক্কা ব্যারেজ হওয়ার পরে আগে যেভাবে ভাঙ্গন হতো, এখন কিন্তু ভাঙ্গনটা অনেক বেড়ে গেছে। তবে এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা চলছে এবং তাঁরা নীতিগতভাবে টাকা দিতে রাজী হয়েছেন তবে এই ব্যাপারে কোনও চূড়ান্ত সিদ্ধান্ততে পৌঁছানো যায় নি। তা ছাড়া এই ব্যাপারটা আমরা বিগত কেন্দ্রীয় সরকারকে বার বার বলা সত্ত্বেও কোনও সুরাহা করেন কী।

**মুর্শিদাবাদ জেলায় ভৈরব নদীর ভাঙ্গনে হুড়সি অঞ্চলের ক্ষতিগ্রস্ত গ্রাম**

*১০১। (অনুমোদিত প্রশ্ন নং *৩১৮।) **শ্রী আতাহার রহমান** : সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহ ক'রে উত্তর দেবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মুর্শিদাবাদ জেলায় ভৈরব নদীর ভাঙ্গনের জন্য হুড়সি অঞ্চলের শিশাপাড়া, ঘুঘুপাড়া, হুড়হুড়িয়া, চক্ইসলামপুর, মাঠপাড়া গ্রামগুলি ক্ষতিগ্রস্ত হচ্ছে ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, ঐ ভাঙ্গন প্রতিরোধ করার জন্য সরকার কর্তৃক কোনও ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়** :

(ক) হ্যাঁ।

(খ) হ্যাঁ।

ভাঙ্গনের প্রকোপ অনুসারে প্রতিরোধী প্রকল্প রচনা করা হচ্ছে।

**শ্রী শীশ মহম্মদ** : মাননীয় মন্ত্রী মহাশয় স্বীকার করেছেন যে, ফিডার ক্যানেল হওয়ার পরে এই জায়গাগুলিতে ভাঙ্গন হচ্ছে, এতে কেন্দ্রীয় সরকারেরও খানিকটা দায়-দায়িত্ব আছে বা রয়েছে, এই ভাঙ্গনগুলি রোধ করবার ব্যাপারে ফারাক্কা ব্যারেজের জেনারেল ম্যানেজারের সঙ্গে কোনও কথা বার্তা হয়েছে কি না বা হয়ে থাকলে তার রেজাল্টটা কি, সেটা কি জানাবেন।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়** : এ সংক্রান্ত বিষয়ে পরের প্রশ্নের উত্তর প্রসঙ্গে বলা হয়েছে।

**রামপুরহাট ১নং ও ২নং পঞ্চায়েতে জল সরবরাহ**

*১০৩। (অনুমোদিত প্রশ্ন নং *১০৮৯।) **শ্রী অসিতকুমার মাল** : সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বীরভূম জেলার রামপুরহাট ১নং ও ২নং পঞ্চায়েত সমিতিতে ঘোষণানুযায়ী জল সময়মতো সরবরাহ করা হয়েছিল কি না ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'না' হলে, কারণ কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়** :

(ক) জেলা কমিটির স্থিরিকৃত এলাকায় ঘোষণা অনুযায়ী জল সরবরাহ করা হয়েছে।

(খ) প্রশ্ন উঠে না।

**শ্রী অসিতকুমার মাল** : মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে এই সমস্ত এলাকায় জল সরবরাহ করার জন্য কি নীতি গ্রহণ করা হয়। আমি যেটা জানতে চাইছি, মোটামুটিভাবে যে এত কিউসেক জল জমা আছে, সেই জলটা কোন কোন পঞ্চায়েত সমিতিতে বিলি করা হবে এবং সেই প্রাইওরিটি লিস্ট কিভাবে তৈরী হয়।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আমি তো আগে বলেছি, এই কমিটিতে জেলা পরিষদের সভাপতি, জেলা সমহোর্তা, সেচ বিভাগের আধিকারিকবৃন্দ এরা সকলে থাকে। এবং কি পরিমাণ জল ড্যাম স্টোরেজ আছে, সেটা দেখে ওরা স্থিরীকৃত করে থাকেন। আপনি যে রামপুরহাট ১নং ও ২নং ব্লকের কথা বলেছেন ১৯৮৯ সালে ম্যাসাঞ্জোর ড্যামে স্টোরেজটা কম থাকার ফলে খরিফে একটু অসুবিধা হয়েছিল এবং সেটা মনিটারিং করে যতখানি সম্ভব বিভিন্ন জায়গায় পাঠানো হয়েছে। কিন্তু রবি এবং বোরো চাষের ১ নম্বর ব্লকে দিতে পেরেছি ও ২ নং ব্লকে দেওয়া সম্ভব হয়নি কম থাকার জন্য। যেটা শুধুমাত্র জেলার বিভিন্ন টেল-এন্ড অর্থাৎ শেষ প্রান্তে পৌছানো সম্ভব হয়নি।

**শ্রী অসিতকুমার মাল ঃ** আমি বলতে চাইছি, পরিস্কারভাবে, বীরভূম জেলায় ১৯টি ব্লক আছে, তার মধ্যে দেখা যাচ্ছে ৫ থেকে ৭টি ব্লকের যেখানে বোরো চাষের সম্ভাবনা বেশী। বোরো এলাকা বলে কয়েকটি এলাকা স্টার করা থাকে। কিন্তু আমাদের কাছে খবর আছে, যেগুলি সত্যিকারের পাওয়ার কথা এবং পঞ্চায়েত লেভেলে, জেলা লেভেলে ও ইরিগেশন দপ্তর থেকে আলোচনা করে ঠিক করা হয়েছে একটা ব্লকে জল দিতে হবে, কিন্তু পরে আমরা খবর নিয়ে দেখেছি সেখানে জল পাঠানো সম্ভব হয়নি। এই ব্যাপারটা আপনি একটু পরিস্কারভাবে বলুন।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আমি তো আগেই বলেছি ড্যামে কত জল স্টোরেজ আছে সেটা দেখে তারা বিতরণ করে। যখন কম থাকে তখন জেলা কমিটি, চিফ ইঞ্জিনিয়ার ও ইরিগেশন ডিপার্টমেন্ট স্থির করে থাকে কোথায় কি জল দেওয়া হবে। এটা মন্ত্রীর দায়িত্বের মধ্যে আসেনা, এটা ওরাই ব্যবস্থা করে থাকেন।

**শ্রী অসিতকুমার মাল ঃ** আমাদের ম্যাসঞ্জোর ড্যামে যে জল ধরে রাখা হয়, পর পর দু-তিন বছর ধরে দেখছি, বৃষ্টি হচ্ছে, পর্যাপ্ত পরিমাণে জল ধরে রাখা হচ্ছে, অথচ জল সাপ্লাই দিতে পারছে না। আমি জাস্ট জানতে চাই, তার জন্য কি কোনও ব্যবস্থার কথা সরকার ভাবছেন।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** ম্যাসানজোর ড্যামে দু-তিন বছর দেখা যাচ্ছে কম জল জমা হচ্ছে। এই প্রবলেম থাকা সত্ত্বেও রবি ও বোরো চাষের সময় আমরা ব্লকে ১০ হাজার ৭৪০ কিউসেক জল দিতে পেরেছি।

### গঙ্গা ভাগীরথী নদীর ভাঙ্গনে মুর্শিদাবাদ, নদীয়া প্রভৃতি জেলা ক্ষতিগ্রস্ত

*১১৪। (অনুমোদিত প্রশ্ন নং *৯৫০) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রপূর্বক জানাবেন কি—

(ক) গঙ্গা ভাগীরথী নদীর ভাঙ্গনের জন্য ফারাক্কা থেকে মুর্শিদাবাদ, নদীয়া প্রভৃতি জেলাসমূহে নদীতীরবর্তী এলাকা ক্ষতিগ্রস্ত হচ্ছে—এই মর্মে কোনও সংবাদ সরকারের নিকট আছে কিনা ; এবং

(খ) থাকলে, সরকার ঐ ভাঙ্গন রোধের জন্য কি কি পরিকল্পনা গ্রহণ করেছেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ভাঙ্গনের প্রকোপ অনুসারে বিভিন্ন সময়ে বিভিন্ন ভাঙ্গন গঙ্গা প্রতিরোধী প্রকল্প অনুসারে কাজ করা হয়েছে।

গঙ্গা নদীতে ব্রাহ্মণগ্রাম, সাকোপাড়া, পরাণপাড়ে, ধুলিয়ান, দুর্গাপুর, ঔরঙ্গাবাদ, বানদুয়া-সেখ আলিপুর, ভগবানগোলা ও জলঙ্গী এলাকায় এবং ভাগীরথী নদীতে রঘুনাথগঞ্জ সাগরদিঘি, জিয়াগঞ্জ, মুর্শিদাবাদ, বহরমপুর ও বেলডাঙ্গা ব্লকের বিভিন্ন স্থানে কাজকর্ম হয়েছে এবং হচ্ছে।

এছাড়া, ফরাক্কা ব্যারেজ কর্তৃপক্ষ গঙ্গায় বেণিয়াগ্রামে ছয় কিলোমিটার পর্যন্ত এবং জঙ্গীপুর ব্যারেজের পার্শ্ববর্তী এলাকায় ভাঙ্গন রোধের কাজ করছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি আখরিগঞ্জ ব্লকে গঙ্গা ভাঙ্গন রোধ করার জন্য আপনার দপ্তর কি নির্দিষ্ট পরিকল্পনা গ্রহণ করেছেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** অখরিগঞ্জ এলাকায় ভগবানগোলা থানার ভাঙ্গন প্রতিরোধ করা একটা দুরূহ সমস্যা। কারণ, এখানে যেভাবে খাড়াই এলাকা তাতে সাধারণভাবে ১০ লক্ষ কি ২০ লক্ষ এমনকি ৬০ লক্ষ টাকার ব্যাপার নয়, কোটি কোটি টাকার প্রতিরোধ ব্যবস্থা করেও গতবারে সেটা ঠেকাতে পারিনি। এবারে সেজন্য বড় আকারের পরিকল্পনা গ্রহণ করেছি, বিশেষ করে আখরিগঞ্জের উপর দিকে আপ স্ট্রিমে জল যদি ঠিকমতো আটকাতে পারি তাহলে সেটা সম্ভব। সেজন্য আমরা ৩টি প্রতিরোধকারী ব্যবস্থা গ্রহণ করেছি— ১ নং হচ্ছে আখরিগঞ্জ থেকে ১২ কি.মি. উত্তরে হনুমন্ত নগরে ৫ টি বেড বার দিয়ে ৩ কোটি ৪৬ লক্ষ টাকার পরিকল্পনা নিয়েছি, ২ নং হচ্ছে আখরিগঞ্জের উপর দিকে ২ কি.মি. উত্তরে পাইকমারিতে আর একটা স্কীম নেওয়া হয়েছে দেড় থেকে পৌনে দুই কোটি টাকার আর ৩ নং হচ্ছে আখরিগঞ্জ, সমস্ত মিলিয়ে ৭ কোটি টাকার পরিকল্পনা। আমাদের সবচেয়ে বড় অসুবিধা হচ্ছে ৬০ লক্ষ টাকা পর্যন্ত কাজ আমাদের পশ্চিমবঙ্গ সরকারের যে চিফ ইঞ্জিনিয়ারিং কমিটি আছে তাঁরা অনুমোদন করেন, কিন্তু ৬০ লক্ষ টাকা থেকে ২ কোটি টাকা পর্যন্ত জি. এফ. সি. সি. অনুমোদন করেন, আর ২ কোটি টাকার উপরে হলে টেকনিক্যাল অ্যাডভাইসারি কমিটি অব দি প্ল্যানিং কমিশনে যায়। সেজন্য আমরা অনুমোদনের জন্য হনুমন্ত নগরের পরিকল্পনাটি জি. এফ. সি. সি'র কাছে পাঠিয়েছি। আমি দিল্লীতে গিয়ে তারজন্য তদ্বির করেছি, আশা করছি স্যাংশান পেয়ে যাব। ইতিমধ্যে আমরা বোল্ডার দিয়ে প্রাথমিক কাজ শুরু করে দিয়েছি। আশা করছি আগামী বছরে এই ৩ টি কাজ করতে পারলে ঐ এলাকায় চিরকালের জন্য আখরিগঞ্জকে আতঙ্কের হাত থেকে রক্ষা করতে পারব।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আখরিগঞ্জের ভাঙ্গন রোধ করার জন্য আপনি যে ৩ টি ফেজে কাজের কথা বললেন তারমধ্যে হনুমন্ত নগর, পাইকমারি উজানে যে দুটি প্রকল্প এগুলি সেরে তারপর আখরিগঞ্জ ধরবেন। এই যে সম্পর্ক তৈরী করার কথা ভাবছেন এই ২ টি উজানে স্পার্ক কমপ্লিট করার পর আখরিগঞ্জে স্পার্ক তৈরী করাটা একটা সময় সাপেক্ষ ব্যাপার। ইতিমধ্যে আখরিগঞ্জের যে অবস্থা তাতে আশু ভাঙ্গন রোধ করার ব্যাপারে কিছু ভাবা হচ্ছে কি? কারণ, আমি দেখেছি আখরিগঞ্জের মানুষের এই ব্যাপারে কিছু ক্ষোভ

বিক্ষোভ আছে, সেজন্য আখরিগঞ্জে আগে স্পার্ক তৈরী করার ব্যাপারে কিছু ভাবনা-চিন্তা করেছেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আখরিগঞ্জের অধিবাসীদের কথা হচ্ছে প্রথমে আখরিগঞ্জে করা হোক—এই ব্যাপারে কয়েকজন উচ্চ পদস্থ কর্মচারীকে একসঙ্গে চিফ ইঞ্জিনিয়ার, সুপারিনটেন্ডেন্ট ইঞ্জিনিয়ার, এগজিকিউটিভ ইঞ্জিনিয়ার, দিল্লী থেকে জি. এফ. সি. সি'র ইঞ্জিনিয়াররা সেখানে যান, তাঁরা সকলে মিলে সিদ্ধান্ত নেন যে আখরিগঞ্জে গতবারের মতো অবস্থা হবে যদি উপরের দিকে জলকে অ্যারেস্ট করে কারেন্ট কে ডাইভার্ট না করা যায়। সেজন্য হনুমন্ত নগর এবং পাইকমারিতে দুটো ফেজের কাজ যদি আগে হয়ে যায় তাহলে তৃতীয় ফেজের কাজের দরকার নাও হতে পারে। এবারে গঙ্গা ভাঙ্গন বাজেটে পৌনে পাঁচ/পাঁচ কোটি টাকা স্যাংশান করেছে, সেই টাকা যদি যোগাড় করতে পারি তাহলে তৃতীয় স্তরে যাবার কোনও প্রয়োজন হবে না।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আমি জিজ্ঞাসা করছি এই প্রকল্পটি বাই ফেজেস কমপ্লিট করতে সময় কত লাগবে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** ১ বছরের মধ্যে করতে পারব।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার প্রশ্ন হচ্ছে—আমার বাস ভাঙ্গন এলাকায়, সেজন্য আমাদের অভিজ্ঞতা যথেষ্ট আছে, ফরাক্কা ব্যারেজের জন্য হোক বা ন্যাচারালি হোক ভাঙ্গন হচ্ছে, এটা টেকনিক্যাল ব্যাপার, ইঞ্জিনিয়ারদের ব্যাপার, ভাঙ্গন এবারেও হবে, কিন্তু উত্তর অংশে ভাঙ্গন প্রতিরোধের যে ব্যবস্থা নেওয়া হচ্ছে, সেখানে যে সম্পর্ক তৈরী হবে সেই সম্পর্কগুলি স্ট্রেট লাইনে করবেন, না, দক্ষিণে বাঁকা করে দেবেন? যদি স্ট্রেট লাইনে করেন তাহলে ভাঙ্গন রোধ করা যাবে না, জলটা রিবাউন্ড করবে, আর যদি বাঁকা করেন এবং ৬০ ফুট গভীর করেন তাহলে এই ভাঙ্গন প্রতিরোধ করা যাবে।

[12.20–12.30 P.M.]

কাউকে দোষারোপ করলে চলবে না এবং লোকে ক্ষুব্ধ হলেও চলবে না। কেন্দ্রীয় সরকার এবং আমাদের রাজ্য সরকারের টেকনিক্যাল ম্যানদের কি আপনি এই উপদেশ দেবেন যে, স্ট্রেট লাইনে গেলে হবে না, বাঁকা করে করতে হবে এবং ৬০ ফুট গভীরতা পর্যন্ত যতক্ষণ না স্পার বাঁধা হচ্ছে ততক্ষণ পর্যন্ত এটাকে রক্ষা করা যাবে না? কাজেই এখন আমাদের দোষারোপ করলে চলবে না তাই মন্ত্রী মহাশয়ের কাছে আমার জিজ্ঞাসা হচ্ছে এই, আপনি কি স্ট্রেট লাইনে করবেন, না বাঁকা করে করবেন? যদি বাঁকা করে করেন তাহলে এই ভাঙ্গন প্রতিরোধ করা যাবে বলেই আমাদের বিশ্বাস। এই ভাবে আপনি সাজেশান দেবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** এই ব্যাপারে আমাদের নির্ভর করতে হবে ইঞ্জিনিয়ারদের উপর এবং আখরিগঞ্জের কাজের কোনও ত্রুটি যাতে না থাকে সেই জন্য আমরা ডঃ রাম বল্লভ চক্রবর্তী শরণাপন্ন হয়েছি এবং তিনি আমাদের সাহায্য করে চলেছেন কি ভাবে এই স্পার করা হবে এবং উই আর ইন কনস্ট্যান্ট টাচ উইথ হিম।

**শ্রী মান্নান হোসেন ঃ** গত বছর এই আখরিগঞ্জের ভাঙ্গনের জন্য প্রায় ৮০ লক্ষ টাকার কাছাকাছি খরচ হয়েছে। যে জায়গায় বোল্ডার পড়েছে সেটা আপনি জানেন এবং সেটা জলের তলায় তলিয়ে গেছে ২ কিলোমিটার পর্যন্ত। তার কোনও চিহ্নই নেই আমরা দেখছি এবারেও আপনি ৭ কোটি টাকার একটা পরিকল্পনা করেছেন। আমরা দেখছি বর্ষার সময় পদ্মা নদীতে জল বেশি থাকে, তার ফলে কাজ করতে খুব অসুবিধা হয়। কাজেই এই বর্ষার পিরিয়ডটা বাদ দিয়ে গ্রীষ্মকালে আখরিগঞ্জের কাজ শুরু করবেন কিনা—জানাবেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আমাদের সেই রকমই ইচ্ছা আছে। এবারে কিছু প্যালেটিভ ওয়ার্ক করতে যাচ্ছি কিন্তু পাকাপাকি কাজ এই বর্ষার শেষ থেকে শুরু করে আগামি ৬ মাসের মধ্যেই শেষ করতে চাইছি এবং এই কথা আমি ইতিপূর্বেই মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকারের প্রশ্নের উত্তরে বলেছি উনি প্রশ্ন করেছিলেন এই কাজ শেষ করতে কতদিন লাগবে—আমি উত্তরে বলেছি, এক বছরের মধ্যে কাজ শেষ করতে চাইছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** আমরা এই গঙ্গা নদীর ভাঙনকে কেবলমাত্র মাননীয় মন্ত্রীর দপ্তরের সমস্যা বলে মনে করি না কারণ, এই গঙ্গা ভাঙনের সমস্যা হচ্ছে সমগ্র রাজ্যের সমস্যা এই ভাঙন রোধ করার জন্য আপনার দপ্তর যে পরিমাণ অর্থ পেয়ে থাকে সেই টাকা দিয়ে কি এই বিরাট গঙ্গার ভাঙনকে প্রতিহত করা সম্ভব? আমার মনে হয় এই ক্ষুদ্র বাজেটের মাধ্যমে প্রতিরোধ করা সম্ভবপর নয়। এই সম্পর্কে আপনি অর্থমন্ত্রকের কাছে যে দাবি পেশ করে থাকেন তারা তার কতটা অংশ রিলিজ করেন এবং এটাকে আপনি পর্যাপ্ত বলে মনে করেন কিনা—জানাবেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** ভাঙন প্রতিরোধ করতে গেলে বিপুল পরিমাণ টাকার দরকার, এই ব্যাপারে আমি সুদীপ বন্দ্যোপাধ্যায়ের সঙ্গে সহ-মত পোষণ করি। কিন্তু আমি সুদীপ বন্দ্যোপাধ্যায়ের অবগতির জন্য জানাচ্ছি যে, এই গঙ্গা ভাঙ্গনের জন্য ইতিমধ্যে আমরা যে টাকা খরচ করে এসেছি, এবারের বাজেটে তার দ্বিগুনের বেশি টাকা খরচ করছি। এ যাবতকাল আমরা গঙ্গা ভাঙ্গনের জন্য ১/২ কোটি টাকা, বড় জোর খুব বেশি হলে ২ কোটি টাকা খরচ করে এসেছি। এই বছর আমরা শুধু গঙ্গা, পদ্মার ভাঙনের জন্য ৫ কোটি টাকার মতো খরচ করতে চলেছি। আমরা মনে করি এই ৫ কোটিও যথেষ্ট নয়। সেই জন্য আমরা কেন্দ্রীয় সরকারের শরণাপন্ন হয়েছি। মুখ্যমন্ত্রী, অর্থমন্ত্রী এবং আমি এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথা বলেছি। তারা নীতিগত ভাবে স্বীকার করেছেন কিছু অ্যাসিস্ট্যান্স দেবার জন্য। কিন্তু সেই পরিমানটা এখনো স্থীরিকৃত হয়নি।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** গঙ্গার ভাঙ্গন রোধ এবং ফরাক্কা ব্যারেজ সম্বন্ধে আমাদের এই বিধানসভায় একটি সর্বদলীয় প্রস্তাব নেওয়া হয়েছিল এবং কেন্দ্রীয় সরকারের কাছে একটি সর্বদলীয় টিম ডেপুটেশন দিয়েছিল। মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, সে ব্যাপারে কি হ'ল, কেন্দ্রীয় সরকার সে বিষয়ে কি ভাবনা-চিন্তা করছেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** একটা সিদ্ধান্ত হয়েছিল যখন কংগ্রেস সরকার ছিলেন। তারা রাজী না হওয়াতে বর্তমানে সেখানে কেন্দ্রীয় সরকারের বদল হয়েছে। ইতিমধ্যেই আমরা নতুন সরকারের নতুন জলসম্পদ মন্ত্রীর সঙ্গে কথাবার্তা বলেছি। মার্চ মাসের শেষের দিকে

তিনি আসার কথা বলেছিলেন এবং সর্বদলীয় কমিটির সঙ্গে মিট করবেন ও সরেজমিনে সেখানে যাবেন বলেছিলেন। কিন্তু বর্তমানে লোকসভার অধিবেশন চলার জন্য সেটা দু মাস পিছিয়ে দিয়েছেন। মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গে অর্থমন্ত্রী এবং আমার সঙ্গে ব্যাক্তিগত ভাবে কথাবার্তা হয়েছে। অফিসারদের সঙ্গেও হয়েছে। প্রধানমন্ত্রীর সঙ্গেও কথাবার্তা হয়েছে।..... They are very serious about this problem. আমরা আশা করছি যে ২/৩ মাসের মধ্যেই তিনি আসবেন, আপনাদের সকলের সঙ্গে তিনি মিট করবেন এবং সরেজমিনে সেই এলাকাতে যাবেন।

**শ্রী অমর ব্যানার্জী ঃ** খাদ্য বাজেটের দিন মাননীয় খাদ্য মন্ত্রী সদর্পে ঘোষণা করলেন যে ১০ কোটি টাকা কেন্দ্রীয় সরকার তিস্তার জন্য দিয়েছেন। এরমধ্যে তো ঐ ভাঙ্গন রোধ করার ব্যাপার-ট্যাপার আছে। মাননীয় খাদ্যমন্ত্রী সদর্পে ঘোষণা করলেন যে ১০ কোটি টাকা পাওয়া গিয়েছে অথচ আপনি বলছেন কথাবার্তা চলছে—ব্যাপারটা কি বলবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আপনি দুটো ব্যাপারকে মিক্স আপ করে ফেলছেন। তিস্তার উপর খাদ্যমন্ত্রী বলেছিলেন, আমি যেটা বলছি, সেন্ট্রাল অ্যাসিস্টেন্স ১০ কোটি টাকা দিতে প্রতিশ্রুত হয়েছেন। এ ব্যাপারে টাকাটা স্থিরিকৃত হয়নি।

**মিঃ স্পিকার ঃ** মিঃ বন্দ্যোপাধ্যায়, একটা প্রশ্ন এরমধ্যে থাকছে। আমি যখন মন্ত্রী ছিলাম তখন আমাকে কিছুদিন এই দপ্তরটা দেখতে হয়েছিল কারণ মিঃ প্রভাস রায় তখন অসুস্থ ছিলেন। এখানে পার্টিকুলার প্রবলেম যেটা আছে সেটা হচ্ছে আমাদের ভারতীয় সাইডে ভাঙ্গন যেটা হয় সেটা বাংলাদেশের সাইডে অ্যাক্রেশান হচ্ছে। যখন গঙ্গা ফ্ল্যাড কনট্রোল কমিশনের মিটিং-এ অ্যাটেন করেছিলাম একবার তখন বলা হয়েছিল যে কয়েক লাখ একর জমি বাংলাদেশের সাইডে অ্যাক্রশান করেছে, আমাদের দখলে নেই, সেটা বাংলাদেশের দখলে আছে। এটা নিয়ে গভর্নমেন্ট অব ইন্ডিয়ার বাংলাদেশ সরকারের সঙ্গে কথাবার্তা বলার কথা ছিল। যেহেতু আমাদের বাউন্ডারি হচ্ছে পার্মানেন্ট বাউন্ডারি কিন্তু এটাতে অ্যালুভিয়ান অ্যাক্রিশানের জন্য ওরা দখল পেয়ে গিয়েছে। এটা নিয়ে যে সমস্যা ছিল তার সমাধান হয়েছে কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** এটা আলোচনার স্তরে রয়েছে।

**মিঃ স্পিকার ঃ** তাহলে এটার এখনও কোনও সিদ্ধান্ত হয়নি।

### ভগবানপুর-নন্দীগ্রাম জল নিকাশী প্রকল্পের জন্য বরাদ্ধকৃত অর্থ

*১১৮ (অনুমোদিত প্রশ্ন নং *৫৩৭) **শ্রী প্রশান্ত প্রধান ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ১৯৮৮-৮৯ আর্থিক বৎসরে মেদিনীপুর জেলার ভগবানপুর-নন্দীগ্রাম জল নিকাশি প্রকল্পের জন্য কত টাকা বরাদ্দ ছিল ;

(খ) ১৯৯০ সালের ২৮এ ফেব্রুয়ারি পর্যন্ত উক্ত প্রকল্পে কি কি কাজ হয়েছে ; এবং

(গ) উক্ত প্রকল্পের কাজ কবে নাগাত শেষ হবে বলে আশা করা যায়?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

(ক) ৫৫ লক্ষ টাকা

(খ) ব্রজমোহন খাল, গৌরমোহন খাল, অভয়গিরি খাল, যদুপাত্র খাল, বুড়াবুড়ি খাল, বরুণদা খাল এবং নাড়ানদাড়ি খালের সংস্কারের কাজ শেষ হয়েছে। মগরাজপুর খাল এবং কলাবেড়িয়া খালের সংস্কার এবং বাণীতলা খালে ইনলেট নির্মাণের কাজ চলছে।

(গ) ১৯৯৫ সাল।

**শ্রী প্রশান্ত প্রধান ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন, এই পরিকল্পনায় মোট কত টাকা খরচ ধরা হয়েছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** এই পরিকল্পনার মোট খরচ হবে তিন কোটি টাকা।

**শ্রী প্রশান্ত প্রধান ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় বললেন যে, এ বছর কলাবেড়িয়া, মগরাজপুর এবং বাণীতলা খালের সংস্কার করার কথা আছে। আমি যতদুর জানি যে এই খালগুলি সংস্কার করতে গেলে জমি অধিগ্রহণ করা প্রয়োজন কিন্তু জমি অধিগ্রহনের এখনও পর্যন্ত নোটিশ বেরয়নি। তা যদি না হয় তাহলে কাজটা কি করে হবে? ল্যান্ড অ্যাকুইজিশান ডিপার্টমেন্টের সঙ্গে বসে এই ব্যাপারটা তরান্বিত না করলে কাজও হবে না, টাকাটাও খরচ হবে না। মাননীয় মন্ত্রীমহাশয় এ ব্যাপারে কিছু বলবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আপনি ঠিকই বলেছেন। এ শুধু ভগবানপুর, নন্দীগ্রাম নয়, সমস্ত প্রকল্পের ব্যাপার। বিশেষ করে আমি তিস্তাতে যখন গিয়েছিলাম তখন আমি এই সমস্যার সম্মুখীন হয়েছি। কাজেই ল্যান্ড অ্যান্ড রেভিনিউ ডিপার্টমেন্টের সঙ্গে বসা অবিলম্বে প্রয়োজন। আমরা ইতিমধ্যেই একটা মিটিং করেছি এবং আশা করছি নন-অ্যাভেলেবিলিটি অব ল্যান্ডের যে সমস্যাটা দেখা দিয়েছে আগামী ২/৩ মাসের মধ্যে তার খানিকটা সুরাহা করতে পারবো।

[12.30–12.40 P.M.]

**শ্রী প্রশান্ত প্রধান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমার আর একটা প্রশ্ন হচ্ছে দুলিয়া খালের উপরে একটা স্ট্রাকচার তৈরী করতে হবে। এই স্ট্রাকচারের জন্য এখনও কোনও এস্টিমেটস, প্লান তৈরী হয়নি। এটা যদি এখন থেকে না করা যায় তাহলে দেরী হয়ে যাবে। সে জন্য এই স্ট্রাকচারের জন্য কি আপনি চিন্তা-ভাবনা করেছেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** ইতিমধ্যে কয়েকটি চিঠি আমার কাছে এসেছে। এই সংক্রান্ত ব্যাপারে আমি ইঞ্জিনিয়ারদের সেই ভাবে নির্দেশ দিয়েছি যাতে এই কাজটি তাড়াতাড়ি ধরা হয়।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, এই প্রকল্প মূলত চন্ডিপুর ব্লক এবং ভগবানপুর-এর একটা এলাকা নিয়ে। কিন্তু এই কাজের তদারকী করার জন্য [illegible] অফিস সেটা ইটামগরায়, এখান থেকে প্রায় ৪০/৫০ কিলোমিটার দূরে। সেখানে [illegible] জলা[illegible]শির

কাজ, সেচ প্রকল্পের কাজ নেই। এই অফিসটা চন্ডিপুর ব্লকের কাছাকাছি কোথাও রাখবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** প্রথমত আপনি যেটা বলবেন, ভগবানপুর-নন্দীগ্রাম ড্রেনেজ প্রকল্পটি মুখ্যত খেজুরি ভগবানপুর ব্লকের মধ্যে। বর্তমানে সেখানে কোনও অসুবিধা হচ্ছে বলে জানিনা। তবে যদি সেই রকম কোনও চিঠি-পত্র আসে তাহলে বিষয়টি চিন্তা করবো।

**শ্রী প্রভঞ্জন মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমার অতিরিক্ত প্রশ্ন হচ্ছে, ইরিগেশন ওয়াটারওয়েজ ডিপার্টমেন্টের ইরিগেশনের পার্ট যেমন আছে তেমনি সুন্দরবনে এলাকার প্রটেকটিভ ওয়ার্কের কাজও সীমাবদ্ধ আছে। এই সমস্ত এলাকায় আজকে ওয়াটার রিসোর্সেস ডে উদযাপিত হচ্ছে। অথচ আমাদের ওদিকে নোনা জল ছাড়া মিষ্টি জল ধরে রাখার জন্য কোনও খাল নেই। এই সমস্ত খালের জন্য সুন্দরবন ডেভেলপমেন্ট বোর্ড কিছু কাজ করে। কাজেই ইরিগেশন ডিপার্টমেন্টের প্রটেকটিভ ওয়ার্ক ওয়াটার রিসোর্সেস ধরে রাখার জন্য বা করার জন্য কোনও খাল সুন্দরবন এলাকায় করবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** সুন্দরবনের প্রশ্ন পরে আছে। তখন এই সম্পর্কে প্রশ্ন করবেন আমি উত্তর দিয়ে দেব।

### সরকারী চাকুরিতে কৃষকসন্তানদের অগ্রাধিকার

*৩৫০। (অনুমোদিত প্রশ্ন নং *১১।) **শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, পশ্চিমবঙ্গ সরকারী চাকুরীতে কৃষক সন্তানদের অগ্রাধিকার দিবার কোন পরিকল্পনা রাজ্য সরকারের আছে কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

আপাতত নাই।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, বর্তমানে সরকারী চাকুরীর নিয়ম অনুযায়ী সরকারী চাকুরী যারা করেন তাদের ক্ষেত্রে ভলেনটারি রিটায়ারমেন্ট আছে এবং কমপ্যানসোনেট গ্রাউন্ডে তাদের ছেলেরা চাকুরী পায় এবং ইন্ডাস্ট্রিয়াল লেবারদের ক্ষেত্রেও কমপ্যাসোনেট গ্রাউন্ডে তাদের ছেলেরা চাকুরী পায়। এক্ষেত্রে তাদের যদি এই ভাবে চাকুরী দেওয়া হয় তাহলে কৃষক সন্তানদের সরকারী চাকুরী দেবার ক্ষেত্রে অর্থাৎ প্রফেশন চেঞ্জ করার ক্ষেত্রে কি তারা কৃষকই থেকে যাবেন অথবা তাদের সরকারী চাকুরী পাওয়ার সুযোগসুবিধা সম্পর্কে কি চিন্তা-ভাবনা সরকারের আছে সেটা জানাবেন কি?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** আপনি প্রথম প্রশ্নের পরে যেটা বলেছেন, প্রিম্যাচিওর রিটায়রমেন্টের ক্ষেত্রে সেখানে যাঁরা সরকারী চাকুরীতে ইতিমধ্যে আছেন তাদের ক্ষেত্রে প্রযোজ্য। আর কৃষির সঙ্গে যুক্ত আছেন য়্যারা সেক্ষেত্রে কিন্তু একটু অসুবিধা আছে। প্রশ্নটা যে ভাবে রাখা হয়েছে উত্তর দিতে পারা যায়নি। তবে সরকারী কোনও প্রকল্পের জন্য জমি গ্রহণ ইত্যাদিতে যদি কৃষকরা মারা যান তাহলে নন-পি.এস. সি পোস্টে ৩০ পারসেন্ট একজেমটেড ক্যাটাগোরিতে রিজার্ভেসান করা আছে, সেখানে তারা প্রাইওরিটি পাবেন।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে কেবল মাত্র সরকারী প্রকল্পের জন্য জমি গ্রহণের ক্ষেত্রেই এটা আছে, অন্যান্য ক্ষেত্রে নেই?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** এখন পর্যন্ত নেই।

**মিঃ স্পিকার ঃ** ডঃ দাশগুপ্ত, লেখাপড়া জানা ছেলে সে কৃষক পরিবারের হোক, আর অকৃষক পরিবারের হোক, পি. এস. সি পরীক্ষা দিয়ে চাকুরী পেতে পারে, তাতে কোনও বাধা নেই তো?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** আপনি কি সংরক্ষণের কথা বলছেন?

**মিঃ স্পিকার ঃ** কৃষক পরিবারের ছেলে চাকুরী করার জন্য যদি পরীক্ষার মাধ্যমে আসে, তাতে কোনও বাধা নেই তো?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** এখন পর্যন্ত রিজার্ভেসন যে যে কারণে আছে তা আপনি নিশ্চয়ই অবগত আছেন, সিডিউল্ড কাস্টদের জন্য ২২% পি. এস. সি, নন-পি. এস. সি উভয় ক্ষেত্রে, সিডিউল ট্রাইবদের জন্য ৬% পি. এস. সি, নন-পি. এস. সি. উভয় ক্ষেত্রেই, ফিজিক্যালি হ্যান্ডিক্যাপ্ট-নন-পি. এস. সি ২% অফ্ দি ভেকেন্সিস। এ ছাড়াও এক্স-সার্ভিসমেনদের জন্য কিছু আছে এবং জমি অধিগ্রহণের জন্য কিছু আছে, যেটা আমি আগেই বলেছি। এবং কৃষক পরিবারের ক্ষেত্রে এগ্রিকালচারাল পেনশন আছে। তবুও আপনি বলাতে একটা কথা আমার মনে হচ্ছে যে, পি. এস. সি এবং নন্-পি. এস. সি পোস্ট গুলিতে যারা চাকরী পাচ্ছে—আমাদের মোট জনসংখ্যার যে শতাংশ কৃষক পরিবার এবং যারা চাকরী পাচ্ছে তাদের মধ্যে যে শতাংশ কৃষক পরিবার থেকে আসছে তার মধ্যে খুব একটা তফাত হবে আমার মনে হচ্ছে না। তবুও যদি এবিষয়ে আমাকে সুযোগ দেওয়া হয়, তাহলে আমি খোঁজ নিয়ে এটা জানিয়ে দেব।

**মিঃ স্পিকার ঃ** আমি গ্রামীণ এলাকা থেকে নির্বাচিত হয়ে এসেছি। আমি দেখছি আমার এলাকার মানুষ এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে কল পেলেই কনভেনশন অনুযায়ী তদ্বির তদারক করা যায় কিনা, তার জন্য প্রায়ই কৃষক পরিবারের ছেলেরা আমার কাছে আসে। অনেক কৃষক পরিবারের ছেলে গভর্নমেন্টের অনেক ডিপার্টমেন্টেই চাকরী পায়। পুলিশ কনস্টেবলের চাকরী পায়। সুতরাং আমার মনে হয় না এবিষয়ে—রিক্রুটমেন্টের ব্যাপারে—গভর্নমেন্টের কোন ডিসক্রিমিনেটরি পলিসি আছে।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** স্যার, ডিসক্রিমিনেশন নেই। বরং উল্টোটাই হচ্ছে আপনি বললেন, আমি এটা খোঁজ নিয়ে দেখব এবং আপনাকে জানাব। আমার ধারণা জনসংখ্যার যে অংশ কৃষক পরিবার ভুক্ত-যদিও এটা হাইপথিসিস-এবং যত চাকরী হচ্ছে তার মধ্যে কৃষক পরিবারের যে পারসেন্টজ সেই দুটোর মধ্যে খুব একটা তফাত হবে না।

**মিঃ স্পিকার ঃ** একথা ঠিক যে, গ্রমীণ এলাকার ছেলে মেয়েদের মধ্যে শহরাঞ্চলের ছেলে মেয়েদের চেয়ে যোগ্যতার কিছুটা ঘাটতি থাকতে পারে। এটাতে কোনও দ্বিমত নেই। ইংরাজী শিক্ষা এবং বিভিন্ন শিক্ষার মধ্যে কিছু কিছু পার্থক্য আছে, স্কুল কলেজের মানের

মধ্যে পার্থক্য আছে। কিন্তু তাহলেও আজকাল এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ-এর মাধ্যমে নন-পি. এস সি স্তরে, বিশেষ করে ডিস্ট্রিক্ট লেভেলে প্রচুর চাকরী হচ্ছে।

**শ্রী সৌগত রায় :** প্রচুর হচ্ছে না। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ-এর হিসাব মতই রাজ্যে ৪৬ লক্ষ রেজিস্টার্ড বেকার। আসলে আরো বেশী। এবং যারা চাকরী পাচ্ছে তাদের হিসাব নিয়ে দেখুন গ্রামাঞ্চলের চেয়ে শহরাঞ্চলের মানুষ এখনো অনেক বেশী হারে চাকরী পাচ্ছে। পপুলেশন হিসাবে এবং পারসেন্টজ হিসাবে শহরাঞ্চলের ওয়েট বেশী। গ্রামাঞ্চলে ২০% হলে, শহরাঞ্চলে ৪০%, ৫০%, ৫৫%, হয়। অবশ্য এর অনেক কারণ আছে, আর্থ-সামাজিক কারণ আছে।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত :** মাননীয় সদস্য সৌগত রায়কে জানাচ্ছি যে, আমাদের এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ গুলিতে, সাব-ডিভিশনাল লেভেলে যে তথ্যগুলি আছে সেগুলি দেখলেই অবস্থাটা বোঝা যাবে। উনি যেটা বললেন আপাত দৃষ্টিতে সেটা ঠিক মনে হলেও সর্বক্ষেত্রে সেটা ঠিক নয়। ওভারহোয়েলিং সেটা ঠিক নয়। অনেক ক্ষেত্রেই, বিশেষ করে গ্রামাঞ্চলের চাকরীর ক্ষেত্রে কৃষক পরিবারের ছেলেদের ওভারহোয়েলিং মেজরিটি আছে। সরকারী চাকরী ছাড়াও আরো কতগুলি জায়গা আছে, যেমন বিভিন্ন স্বনিযুক্ত প্রকল্প আছে। আই. আর. ডি. পি. সেসরু প্রভৃতি প্রকল্পে কৃষক পরিবারের ছেলেদের ওভারহোয়েলিং মেজরিটি রয়েছে।

**মিঃ স্পিকার :** আমার মনে হয় পাবলিক সার্ভিস কমিশনের পরীক্ষার জন্য এবং বিভিন্ন ডিপার্টমেন্টাল পরীক্ষার জন্য ডিস্ট্রিক্ট লেভেলে এবং সাবডিভিশনাল লেভেলে কোচিং ক্লাসের ব্যবস্থা করে গ্রামের ছেলে-মেয়েদের উপযুক্ত করে তোলা যায় কিনা, এবিষয়ে গভর্নমেন্টের একটা ডিসিশন নেওয়া উচিত।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত :** স্যার, আপনি ভাল পরামর্শই দিলেন। এর সাথে আমি আরো বলছি যে, এবারের বাজেটে একটা বিশেষ বরাদ্দ রাখা হয়েছে বৃত্তিমূলক শিক্ষা এবং প্রশিক্ষণের জন্য। এর ফলে বিশেষ করে গ্রামাঞ্চলের কৃষক পরিবারের ছেলে-মেয়েরা এবং তাদের মধ্যে সিডিউল্ড কাস্ট ও সিডিউল্ড ট্রাইব ছেলে মেয়েরা বেনিফিটেড হবে বলে আশা করি।

**শ্রী অমললেন্দ্র রায় :** মাননীয় মন্ত্রী মহোদয়, হাসানুজ্জামান সাহেব বললেন যে, ইণ্ডাস্ট্রিয়াল লেবারদের ক্ষেত্রে কম্প্যানসিনেট গ্রাউন্ডে এবং ভালান্টারি রিটায়ারমেন্টের ক্ষেত্রে চাকরীর ব্যবস্থা আছে। কিন্তু আমার যত দূর জানা আছে, স্টেট গভর্নমেন্ট অফ্ ইন্ডিয়ার ক্ষেত্রে এটা চালু নেই। আপনি দয়া করে জানাবেন কি এক্ষেত্রে ইন্ডাস্ট্রিয়াল লেবারদের পজিশনটা?

[12.40-12.00 P.M.]

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত :** সমস্ত শিল্পে প্রয়োগ হয় কিনা নির্দিষ্টভাবে আমার জানা নেই।

**মিঃ স্পিকার :** আমার যতটুকু ট্রেডইউনিয়নের অভিজ্ঞতা আছে তাতে জানি, কিছু কিছু সংস্থায় একটা পারসেন্টজ রিজার্ভ করা হয় ডাই ইন হারনেস এবং রিটায়ারমেন্টের পর এমপ্লয়মেন্টের জন্য, অবশ্য কিছু কিছু ক্ষেত্রে। যারা ট্রেড-ইউনিয়ন মুভমেন্ট করে তাঁরা এর বিরোধী, কারণ এতে বেশ কিছু পরিবারের চাকরী লিমিট করে দেওয়া হচ্ছে, তবে সব শিল্পক্ষেত্রে এটা প্রযোজ্য নয়।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** গ্রামীন কৃষক পরিবারের যুবকদের চাকরীর ক্ষেত্রে আপনি যে রেফারেন্স দিলেন তাতে সেল্ফ এমপ্লয়মেন্ট স্কীমে এবং সি. ইউ. ইতে এই সমস্ত পরিবাররা সাহায্য পাচ্ছেন। এতে আপনারা বেকার যুবকদের টাকা-পয়সার ক্ষেত্রে লিমিটেশন করে দিয়েছেন। সেন্ট্রাল গভর্নমেন্টের ২৫ হাজার আর 'আপনাদের ২৫ হাজার। আপনি জানেন, কেউ কেউ ১০ হাজার টাকা, কেউ কেউ ৮ হাজার টাকা আবার কেউ কেউ ৭ হাজার টাকা পেয়েছেন। কিন্তু অপরদিকে তাদের এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের কার্ড আপনারা চিরদিনের জন্য সিজ করে রেখেছেন। নীতিগতভাবে এই দপ্তর এবং কুটির শিল্প দপ্তর এই সিদ্ধান্ত নিয়েছেন যে সেল্ফ এমপ্লয়মেন্ট স্কীমে যাদের অর্থনৈতিক সাহায্য করা হবে ব্যাঙ্কের থেকে তাদের বিভাগীয় নির্দেশক্রমে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের কার্ড সিজ করে দিয়েছে। একটা বেকার যুবককে আপনারা লোন দিচ্ছেন। ইন লিউ অফ লোন সারা জীবনের জন্য এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের কার্ড সিজ করে দেওয়া কি ঠিক?

**মিঃ স্পিকার ঃ** আপনার উত্তর দেবার আগে আমি একটু জিজ্ঞাসা করি, আমি বিবেক থেকে বুঝি, একটা লোক লোন নিল ব্যবস্থা করার জন্য, তাঁর অ্যাটিচিউড থাকবে তিনি ব্যবসা করতে যাচ্ছেন, Whole attention has been put on business. সে টাকাটা নিল ব্যবসা করার জন্য, ভবিষ্যতে চাকরী পেতে পারে এই জন্য নয়, তাঁর প্রেসারটা থাকতে পুরো ব্যবসার দিকে, অন্য দিকে ডাইভার্ট না হয়, এই অ্যাটিচিউড নিয়েই প্রোগ্রামটা করা।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** সি. ইউ. ই টা ২ ।১ বছর নেওয়া হয়েছিল নিচের স্তরে চালু ছিল, এটাকে পরিবর্তন করে সেসরু স্কীম ২৫ পারসেন্ট সাবসিডি আর ৭৫ পারসেন্ট লোন। এর ঊর্দ্ধসীমা ৩৫ হাজার করা হয়েছে, ২৫ হাজার নয়। সেক্ষেত্রে যতক্ষণ পর্যন্ত হাতে না পাচ্ছেন ততক্ষণ পর্যন্ত তার নাম কেউ যেন না কাটে এটাই নির্দেশ দেওয়া হয়েছে ক্যাটেগরিক্যালি। এটা একেবারে কাটা নয়, নাম কাটার কোনও প্রশ্ন ওঠে না।

**ডাঃ মানস ভূঁইঞা ঃ** ৩৫ হাজার লিমিট আর ২৫ হাজার লিমিট, তাসত্ত্বেও দেখছি, শতকরা ৬০ থেকে ৭০ ভাগ কৃষক যুবক কেউ পাচ্ছে ১০ হাজার টাকা, কেউ পাচ্ছে ৭ হাজার টাকা কেউ পাচ্ছে ৮ হাজার। আপনি কি মনে করেন, এই সমস্ত বেকার যুবকেরা এই টাকা পেয়ে সারা জীবন নিজের পায়ে দাঁড়িয়ে বেকারত্ব ঘুচিয়ে নেবে?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** আপনি যে প্রশ্ন করেছেন সেটা হচ্ছে স্কীমের ভায়াবিলিটির প্রশ্ন যে, কোন ধরণের স্কীম কোন অর্থে ভায়াবেল হয়। সেটা স্কিমওয়াইজ আলোচনা করতে হবে। তবে কেউ ঐভাবে টাকা নিয়ে স্কীম শুরু করলে তিনি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের সুযোগ পাবেন কিনা এই প্রশ্নের আমার উত্তর হচ্ছে 'না'।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** আপনি বললেন যে, জমি অধিগ্রহণের ক্ষেত্রে চাকরী সংরক্ষণ করা আছে। সেক্ষেত্রে যার জমি অধিগ্রহণ করা হবে সে কার সঙ্গে যোগাযোগ করবে এবং এইরকম ক্ষেত্রে কত পারসেন্ট চাকরী সংরক্ষণ করা হবে? বিদ্যুৎ এবং ইরিগেশনের স্বার্থে জমি অধিগ্রহণ হয়। সে ক্ষেত্রে কোথায় কার সঙ্গে কিভাবে যোগাযোগ করতে হবে এবং তারজন্য কত পারসেন্ট চাকরী রিজারভেশন থাকবে?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** আমাদের একত্রিতে ৩০ পারসেন্ট রিজারভেশন একজামটেড ক্যাটাগরির। এই একজামটেড ক্যাটাগরির দুটি বড় ভাগ আছে। যাদের জমি এইভাবে অধিগ্রহণের জন্য কৃষির আয় মার খাবে এবং আর একটি হচ্ছে ডায়েড ইন হারনে্স কেস। নন্-পি.এস.সি. ঐ পদের জন্য জেলা শাসকের অফিসের সঙ্গে যোগাযোগ করতে হবে।

**তিস্তা প্রকল্প**

*৩৫১। (অনুমোদিত প্রশ্ন নং ৮৭৬।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) তিস্তা প্রকল্পটি কবে নাগাত সম্পূর্ণ হবে বলে আশা করা যায় ; এবং

(খ) তিস্তা প্রকল্প সম্প্রসারণের কোনও প্রস্তাব সরকারের আছে কিনা ?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

(ক) তিস্তা ব্যারেজ প্রকল্পের প্রথম পর্বের অন্তর্গত প্রথম পর্যায়ের প্রথম উপপর্যায়ের কাজ আগামী নবম পরিকল্পনার প্রথম দিকে মোটামুটি শেষ হবে বলে আশা করা যায়।

(খ) তিস্তা প্রকল্পের সম্প্রসারণের প্রস্তাব আছে।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** আপনি বলেছেন যে, তিস্তা প্রকল্প সম্প্রসারণের সম্ভাবনা আছে। এই সম্প্রসারণের দ্বারা কত একর জমিকে সেচের আওতায় আনা হবে সেটা নির্দিষ্ট করে বলবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** সম্প্রসারণের প্রথম পর্যায়ে যা রয়েছে সেটাও কম নয় — ৯৫ হাজার হেক্টর জমি। পরবর্তীকালে আরো ২ লক্ষ হেক্টর জমি থাকবে।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** এই প্রকল্পের কাজে এ পর্যন্ত কত টাকা খরচ হয়েছে এবং তার মধ্যে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কত টাকা পেয়েছেন জানাবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** ১৯৯০ সালের ২৮শে ফেব্রুয়ারি পর্যন্ত খরচ হয়েছে ৩২৯.৫০ কোটি টাকা এবং এরমধ্যে কেন্দ্রীয় সরকারের এ্যাসিসটেন্স হিসাবে পেয়েছি ৫ কোটি টাকা।

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** তিস্তা প্রকল্পের কাজ পিছিয়ে যাওয়া বা গতি কমে যাবার কারণ কি এই যে, যে ইঞ্জিনিয়ার প্রকৃতপক্ষে দায়িত্বে ছিলেন তার বিরুদ্ধে একটি বড় রকমের দুর্নীতির ভিজিলেন্স কেস ছিল যা এখনও পর্যন্ত চলছে? ঐ কেসটি এখন কি পর্যায়ে রয়েছে জানবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** পিছিয়ে যাবার কারণ যা বলছেন সেটা ঠিক নয় এবং পিছলেও বিশেষ পিছোয়নি ভারতবর্ষের অন্যান্য প্রকল্পের সঙ্গে তুলনা করলে এটা বলা যায়। এত বড় কাজ ভারতবর্ষের কোথাও হয়েছে কিনা আমার জানা নেই। কারণ তিনটি ব্যারেজ— তিস্তা ব্যারেজ, মহানন্দা ব্যারেজ, ডাউকনগর ব্যারেজের কাজ শেষ হয়েছে। ডাউকনগর, বারাং এবং মহানন্দা অ্যাকোয়াডাক্ট-এর কাজও শেষ হতে চলেছে। মহানন্দা মেইন ক্যানেলের ৮০

ভাগের কাজ শেষ হয়েছে, ডাউকনগর ক্যানেলের কাজ খানিকটা শেষ হয়েছে। অর্থাৎ প্রায় ৮০ ভাগ কাজ শেষ হয়েছে। সেচের জল দেওয়াও শুরু করেছি। এই বছর ৯ হাজার হেক্টর জমিতে জল দেওয়া হয়েছে এবং খারিপে ৫০ হাজার হেক্টরে জল দিতে পারবো বলে আশা করছি। আপনি যদি ইঞ্জিনিয়ারের নামটা বলেন তাহলে ব্যবস্থা নেবো।

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** আমি কিন্তু নাম বলবার পক্ষে ছিলাম না। কিন্তু মন্ত্রী নিজেই যখন নাম জানাতে বলেছেন তখন বলছি যে, মিঃ লাহিড়ী, চিফ ইঞ্জিনিয়ার, তার বিরুদ্ধে আউটডেজেড্ করাপশনের চার্জে ভিজিলেন্স থাকা সত্ত্বেও চিফ মিনিস্টারকে বাইপাস করে সই করে নিয়েছেন। এখানে অসীমবাবু আছেন। যে স্ট্যাণ্ডিং রুলস্ আছে তাতে যার বিরুদ্ধে এই ধরনের দুর্নীতির অভিযোগ থাকবে....

[12-50 — 1-00 P.M.]

**মিঃ স্পিকার ঃ** এখন ডিবেট হচ্ছে না, আপনি যদি মনে করেন উনি ঠিক বলছেন না, আপনি পরে সে সম্পর্কে জেনে নেবেন। মন্ত্রীর উত্তর দেবার অধিকার আছে, ওঁকে উত্তর দিতে দিন।

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** উনি আমাকে নামটা বলতে বললেন সেজন্যই বললাম, যাঁর বিরুদ্ধে ভিজিলেন্স রয়েছে। তিস্তা প্রকল্পের বহু টাকা আত্মসাৎ করার অভিযোগে যাঁর বিরুদ্ধে ভিজিলেন্স রয়েছে, তাঁকেই উনি চিফ ইঞ্জিনিয়ার-কাম-সেক্রেটারি করে রেখেছেন।

**মিঃ স্পিকার ঃ** আপনি ওঁকে উত্তর দিতে দিন। আপনি যদি মনে করেন যে উত্তর সঠিক হচ্ছে না, তাহলে ইউ হ্যাভ আদার রেমিডিস্। লেট হিম প্রসিড ইন হিজ ওন ওয়ে।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় সদস্য সুব্রত মুখার্জীর প্রশ্নে উত্তরে জানাই যে এক-আধজন ইঞ্জিনিয়ারের বিরুদ্ধে ভিজিল্যান্স কমিশন হয়েছে, তাঁদের কাছে কেস রয়েছে, কিন্তু রায় এখনও বেরোয়নি, দ্যাট কেস ইজ পেন্ডিং। চিফ মিনিস্টারের কথা তুলে যা বলেছেন তা সর্বাংশে অসত্য কথা। সর্বাংশে অসত্য কথা মাননীয় সদস্য এখানে বলেছেন।

**শ্রী ধীরেন সেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার প্রশ্ন হচ্ছে এই যে, এই প্রকল্পে জল-বিদ্যুৎ উৎপাদনের কোনও পরিকল্পনা তাঁর আছে কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** এটা ২য় পর্যায়ে রয়েছে।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় 'খ' প্রশ্নের উত্তরে বলেছেন যে তিস্তা প্রকল্প সম্প্রসারণের প্রস্তাব আছে। এই সম্প্রসারণ করতে অতিরিক্ত কত ব্যয় হবে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আমাদের প্রথম পর্যায়ে যেরকম আছে তাতে ৫০০ কোটি টাকার মতো ব্যয় ধরা আছে, এটা আরও কিছু বেড়ে যাবে। ২য় ব্যাপারে এস্টিমেট করার কাজ চলছে—তিস্তা-ব্রহ্মপুত্র লিংকের ব্যাপারে বিশেষ করে এটি করতে হবে। আরও সম্প্রসারণের প্রথম পর্যায়ে ৫১০ কোটি টাকা যেটা রয়েছে তাছাড়া আর কত দরকার হবে সেটা আর কিছুদিন পরে বলতে পারবো।

**শ্রী সৌগত রায় ঃ** আমার প্রশ্নটি খুব ছোট। এর আগে নদী প্রকল্পের ক্ষেত্রে দেখা গেছে যে লোয়ার রিচেস্-এর কাছে ড্যাম বা ব্যারাজ করে পরে আপার রিচেস-এর কাছে

যদি ড্যাম করা হয় তাহলে লোয়ার রিচেস-এ বন্যা হয়। তিস্তা আসছে সিকিম থেকে। তিস্তার আপার রিচেস্‌-এ কোনও ড্যাম বা ব্যারেজ করার কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আছে।

**শ্রী স্বাত্বিককুমার রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, জলবিদ্যুত প্রকল্প যেটি সেকেণ্ড স্টেজে রয়েছে, সেই জায়গাটি কোথায় এবং সেই জায়গাটি সার্ভে হয়েছে কিনা? সেই জায়গাটি জলবিদ্যুত কেন্দ্রের উপযুক্ত স্থান কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আমাদের যেখানে ড্যাম তৈরী করার কথা হয়েছে সেই জায়গাটি শিলিগুড়ি করোনেশান ব্রীজের উপর দিকে। এটি এখনও গবেষণা স্তরে রয়েছে।

**কলিকাতা শহরে বাংলা ও ইংরাজী মাধ্যম বিদ্যালয়ের সংখ্যা**

*৩৫২। (অনুমোদিত প্রশ্ন নং *৫৮।) **শ্রী অমর ব্যানার্জী ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ ক'রে উত্তর দেবেন কি, কলিকাতা শহরে বাংলা মাধ্যম এবং ইংরাজী মাধ্যম বিদ্যালয়ের সংখ্যা কত (অনুমোদিত এবং অননুমোদিত বিদ্যালয়ের সংখ্যা)?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ**

কলিকাতা শহরে অনুমোদিত বিদ্যালয়ের সংখ্যা নিম্নরূপ ঃ

কলিকাতা পৌর নিগম পরিচালিত বিদ্যালয় ব্যতীত—

| | বাংলা | ইংরাজী |
|---|---|---|
| প্রাক প্রাথমিক | ১০ | — |
| প্রাথমিক | ৭৫৪ | ৫ |
| (মাধ্যমিক ও নিম্নমাধ্যমিক ও উচ্চ মাধ্যমিক সহ) | ৩৯৯ | ১০০ |

অননুমোদিত বিদ্যালয়ের সংখ্যা বলা সম্ভব নয়।

**শ্রী অমর ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় কি বলবেন, এই যে দু'রকম শিক্ষা ব্যবস্থা রয়েছে, এতে তো আমাদের ক্ষতি হচ্ছে? এই দু'রকম ব্যবস্থাকে বন্ধ করার জন্য কোনও রকম চেষ্টা আপনি করছেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** না, এখনই সমস্ত বিদ্যালয়কে একই ভাষার মধ্যে আনার কোনও পরিকল্পনা নেই—তা উচিতও নয়, সম্ভবপরও নয়।

**শ্রী অমর ব্যানার্জি ঃ** আমি আপনার মাধ্যমে জানতে চাইছি যে, এই যে ইংলিশ মিডিয়াম স্কুল—অনুমোদিত এবং অনুমোদিত সংখ্যা যা আপনি দিলেন, এর মধ্যে বহু ইংলিশ মিডিয়াম স্কুল, নার্সারী স্ট্যান্ডার্ড ইত্যাদি যেগুলি আছে, সেগুলি কি এই লিস্টের মধ্যে ধরা আছে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** না।

**শ্রী অমর ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে ক্রমাগত ইংলিশ মিডিয়াম স্কুল গজিয়ে উঠছে এতে তো গরীব ছেলেরা ক্ষতিগ্রস্ত হচ্ছে এবং ধনিক শ্রেণীর ছেলেরা লাভবান হচ্ছে এবং গরীব ছেলেরা বঞ্চিত হচ্ছে, এই ব্যাপারে সরকার এই ইংলিশ মিডিয়াম স্কুল বন্ধ করার জন্য কি কোনও ব্যবস্থা গ্রহণ করতে পারবেন?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় সদস্যের সঙ্গে আমি একমত। সরকারী পক্ষ থেকে এইরকম বাধা নিষেধ আরোপ করা যায় না এবং এই ব্যাপারে কোনও সিদ্ধান্ত গ্রহণ করতে পারিনি। তবে এই ব্যাপার নিয়ে আইনজ্ঞের সঙ্গে কথা বলেছি। তারা বলেছেন এমন কোনও আইন করা সম্ভপর নয় যাতে এই অনুমোদন বন্ধ করা যেতে পারে। সুতরাং আপনার সঙ্গে এই বিষয়ে সহমত পোষণ করলেও আইনানুগ কোনও ব্যবস্থা নিতে পারছি না।

**শ্রী প্রশান্ত প্রধান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অননুমোদিত যেসব স্কুল আছে তার থেকে পাশ করার ব্যাপারে আপনারা কোনও ব্যবস্থা নিচ্ছেন না কেন এবং এইসব স্কুলে অ্যাডমিশন নিতে পারছে কেন? যাতে অননুমোদিত স্কুলে ভর্তি না হতে পারে তারজন্য ফাস্ট অ্যাডমিশন কেস নিয়ম আনা যায় কিনা দেখুন?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আমরা নবম শ্রেণী পর্যন্ত যাতে ভর্তি হতে পারে তার ব্যবস্থা করি। যদি এইটাকে বন্ধ করি তাহলে আমাদের মত দেশে গরীব ঘরের ছেলে-মেয়েদের পড়াশোনার সুযোগ বন্ধ হয়ে যাবে। সেইজন্যই নবম শ্রেণী পর্যন্ত ভর্তির সুযোগ দিয়েছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি জানালেন যে নন রিকগনাইজড্ ইংলিশ মিডিয়াম স্কুলের সংখ্যা আপনি জানেন না, কিন্তু বাস্তবে এই নন-রেকগনাইজড স্কুলের সংখ্যা গত কয়েক বছর ধরে মারাত্মকভাবে বেড়ে যাচ্ছে। আমার মনে হয় প্রাথমিক স্তর থেকে ইংরাজি তুলে দেওয়ার ফলে এই স্কুলগুলি বেড়ে যাচ্ছে। এই ব্যাপারে সরকারী সিদ্ধান্ত সঠিক হচ্ছে কিনা তার মূল্যায়ন করার দরকার হয়ে পড়েছে। রেকগনাইজড বাংলা মিডিয়াম স্কুলে ছাত্রসংখ্যা ক্রমাগত কমে যাচ্ছে আর নন-রেকগনাইজড ইংলিশ মিডিয়াম স্কুলে ছাত্র সংখ্যা বাড়ছে। আপনি এই ব্যাপারে সরকারী সিদ্ধান্ত পরিবর্তন করার কথা চিন্তা করছেন?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আপনি যে তথ্য পরিবেশন করেছেন সেই তথ্যর সঙ্গে আমি একমত নই। পশ্চিমবঙ্গে স্বীকৃত বাংলা যে সমস্ত প্রাথমিক বিদ্যালয় আছে তাতে ছাত্র-ছাত্রী সংখ্যা বাড়ছে। সেই তুলনায় ইংরাজি মাধ্যম স্কুলে বাড়ছে না। পঞ্চম ছাত্র সমীক্ষা প্রতিবেদনে বলা হয়েছে যে বাংলা মাধ্যম স্কুলে ছাত্র-ছাত্রী সংখ্যা খুব বৃদ্ধি পেয়েছে। কিন্তু তা সত্ত্বেও আমরা ইংরাজি মাধ্যম স্কুলগুলিকে বন্ধ করতে পারছি না। আমার ধারণা যেসব মানুষ আপনার মতো মনোভাব নিয়ে চলেন তারাই ওই সব স্কুলে ছেলেমেয়েদের পড়ান। তারা অহেতুক মোহবশত ছেলেমেয়েদের ভর্তি করছে।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে প্রাথমিক স্তরে অনুমোদিত ইংরাজি মাধ্যম স্কুলের সংখ্যা মাত্র ৫ আর প্রাথমিক স্তবে অনুমোদিত স্কুলের সংখ্যা জানা নেই। অনুমোদিত স্কুলের ক্ষেত্রে সরকারী সব সাহায্য পাওয়া যায় আর অননুমোদিত স্কুলের ক্ষেত্রে

কোনও সরকারী সাহায্য পাওয়া যায় না। কলকাতা শহরে এই ইংরাজি মাধ্যম নন-রেকগনাইজড স্কুলের সংখ্যা ক্রমাগতই বাড়ছে। আপনি বললেন যে এই স্কুলগুলো আইন করে বন্ধ করা সম্ভব নয়। আমি মন্ত্রী মহাশয়কে বলব এই ব্যাপারে অবিলম্বে সার্ভে করে যে সমস্ত ইংলিশ মিডিয়াম বিদ্যালয়গুলি আছে সেখানে কমপক্ষে তাদের রেকগনাইজড করা যায় কিনা এটা মন্ত্রী মহাশয় খতিয়ে দেখবেন কি?

[1-00 — 1-10 P.M.]

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** একটি কথা আমরা শুনেছিলাম মাদ্রাজ এবং গোয়াতে এইরকম দুইটি বিল উত্থাপন করা হয়েছিল কিন্তু সেখানে আইনগত অসুবিধের দরুণ বিলগুলি প্রত্যাহৃত হয়। আমরা দিল্লির কথাও জানি—সেখানে দিল্লী স্কুল এডুকেশন এ্যাক্ট পাশ হয়েছে কিন্তু সেখানকার হাইকোর্ট কতগুলি ধারা বাতিল করে দিয়েছে। আমরা এখন চিন্তা-ভাবনা করছি এই সমস্ত কিছু বাধা-নিষেধ আরোপ করা যায় কিনা, এই ব্যাপারে আমরা আরো খোঁজ খবর নিচ্ছি।

**শ্রী ধীরেন সেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার প্রশ্ন হচ্ছে যে ইংলিশ মিডিয়াম স্কুল অনুমোদনের জন্য রাজ্য সরকারের কোনও পারমিশান দেওয়ার ব্যবস্থা আছে কি বা এই ব্যাপারে শুনেছি যে রাজ্য সরকারের নাকি একটা টিম আছে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** ইংলিশ মিডিয়াম বিদ্যালয় যদি হতে হয় তাহলে অ্যাফিলিয়েটেড হতে হয় দুইটি সংস্থার কাছ থেকে—এক নম্বর হচ্ছে আই.সি.এস.ই., অথবা সি.ডি.এস.ই.। যদি দুইটি সংস্থার কাছ থেকে অনুমতি পেতে হয় তাহলে রাজ্য সরকারের কাছ থেকে নো অবজেক্শান সার্টিফিকেট সংগ্রহ করতে হয়। এই ব্যাপারে যদি আমাদের কাছে কোন আবেদন আসে সেক্ষেত্রে আমরা নো-অবজেক্শান সার্টিফিকেট বা আপত্তি নেই এটা দেবার আগে সেখানে দেখি ঐ অঞ্চলে ইংলিশ মিডিয়াম স্কুলের প্রয়োজন আছে কিনা, যদি দেখা যায় ঐ অঞ্চলে অল ইণ্ডিয়ান সার্ভিসের লোকেদের ছেলে-মেয়েরা আছে, যারা আজকে এই পশ্চিমবঙ্গে আছে পরে হয়ত অন্য রাজ্যে চলে যাবে সেক্ষেত্রে সেই অঞ্চলে আমরা ঐ স্কুলের জন্য নো-অবজেক্শন সার্টিফিকেট দিয়ে থাকি। আমাদের কাছ থেকে সার্টিফিকেট পাওয়ার পরে তারা আই.সি.এস.ই. অথবা সি.ডি.এস.ই.-র কাছ থেকে অ্যাফিলেশন নেয়।

**শ্রী তুহিন সামন্ত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে এখনও বহু স্কুল আছে যারা আন-রেকগনাইজড—সেখানে নবম থেকে দশম শ্রেণী পর্যন্ত পড়ান হয়। '৭৮ সাল পর্যন্ত ঐ সমস্ত ছেলেমেয়েরা স্পেশাল পারমিশনে পরীক্ষা দিতে পারত, যেহেতু বর্তমানে সরকার ইমিডিয়েটলি স্কুলগুলিকে রেকগ্‌নাইজড করতে পারছে না সেই কারণে ঐ সমস্ত স্কুলগুলিতে যে সমস্ত ছেলেমেয়েরা ক্লাস টেনে পড়ে তাদের ক্ষেত্রে সরকারের কোনও চিন্তা-ভাবনা আছে কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** এখানে প্রশ্নটা ছিল কলকাতাকে নিয়ে, তুহীনবাবু চলে গেলেন গ্রামে, যাই হউক '৭৮ সালে পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদের যে সরকারি নির্দেশ তাতে অনুমোদিত বিদ্যালয় নবম বা দশম শ্রেণী পর্যন্ত চলছে না, কিন্তু তা সত্ত্বেও, যদির উপর ভিত্তি করে বলছি এক্ষেত্রে নূতন করে অনুমোদন দেওয়ার প্রশ্ন নেই এবং এটা বিবেচনার মধ্যেও নেই।

[12.10–12.20 P.M.]

## Held over Started Questions
## (to which written answers were laid on the Table)

### ময়ূরাক্ষী পরিকল্পনার অন্তর্গত ৫৭এ নং মাইনর চ্যানেলে সেচের জল

*১১১। (অনুমোদিত প্রশ্ন নং *১০৪৯।) শ্রী ধীরেন সেন ঃ সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) (১) ময়ূরাক্ষী পরিকল্পনার নর্থ ডিভিসনের অন্তর্গত ৫৭এ মাইনর চ্যানেলে শুরু থেকে আদৌ সেচের জল পাওয়া যায় না ; ও (২) উক্ত প্রকল্পের জন্য অধিগৃহীত জমির মূল্যও দেওয়া হয়নি এরূপ কোনও সংবাদ সরকারের নিকট আছে কিনা ; এবং

(খ) থাকলে ঐ দুটি সমস্যা সমাধানের জন্য সরকারের কোনও পরিকল্পনা আছে কিনা?

**সেচ ও জলপথে বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী**

(ক) (১) এবং (২) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## Starred Questions
## (to which written answers were laid on the Table)

### মুর্শিদাবাদ জেলায় লাক্ষা শিল্প ইউনিট

*৩৫৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৮১২।) শ্রী তোয়াব আলি ঃ কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ ক'রে উত্তর দেবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় লাক্ষা শিল্পের কোনও ইউনিট আছে কিনা ,

(খ) থাকলে, (১) ক'টি এবং (২) কোথায় কোথায় ; এবং

(গ) বর্তমানে এই শিল্পে কি কি কাজ হয়?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আছে।

(খ) (১) একটি ট্রেনিং-কাম-সার্ভিসিং সেন্টার।

(২) শামসেরগঞ্জ অঞ্চলে ধুলিয়ানে।

(গ) উক্ত সেন্টারে প্রতি বছর ১০ জন শিক্ষার্থীকে লাক্ষাজাত শিল্পদ্রব্য উৎপাদনের প্রশিক্ষণ দেওয়া হয়। প্রশিক্ষণপ্রাপ্ত ১৫১ জন সদস্যাকে নিয়ে 'মুর্শিদাবাদ লাক্ষা শিল্প সমবায় সমিতি' গঠন করা হয়েছে ; ১৯৮৯-৯০ সনে এই সমিতি ২,৪৭,২৪০ টাকার লাক্ষাজাত দ্রব্য উৎপাদন ও বিক্রয় করেছে।

**অষ্টম যোজনায় পশ্চিমবঙ্গের জন্য ধার্যকৃত অর্থ**

*৩৫৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৬০৭।) **ডাঃ মানস ভুঁইঞ্যা ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ ক'রে উত্তর দেবেন কি—

(ক) অষ্টম যোজনায় পশ্চিমবঙ্গের জন্য মোট কত টাকা ধার্য হয়েছে ;

(খ) তার মধ্যে প্রথম আর্থিক বৎসরে কত টাকার যোজনা ধার্য হয়েছে ; এবং

(গ) কেন্দ্রের এবং রাজ্যের অর্থ বিনিয়োগের পরিমাণ কত?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এখনও স্থিরীকৃত নয়।

(খ) প্রথম আর্থিক বছরে অর্থাৎ ১৯৯০-৯১ সালে যোজনার মোট পরিমাণ ১৩২৮.২২ কোটি টাকা।

(গ) উক্ত ১৩২৮.২২ কোটি টাকার মধ্যে কেন্দ্রের ৫০০.৭৪ কোটি টাকা এবং রাজ্যের ৮২৪.৪৮ কোটি টাকা।

**তফসিলি জাতি এবং উপজাতি ছাত্রীদের জন্য কেন্দ্রীয় ছাত্রনিবাস**

*৩৫৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৪৩।) **শ্রী উপেন কিসকু ঃ** তফসিলি জাতি ও আদিবাসীকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, রাজ্য সরকার তফসিলি জাতি ও আদিবাসী ছাত্রীদের থাকার জন্য কলিকাতায় কেন্দ্রীয় ছাত্রী-নিবাস নির্মাণ করছেন ;

(খ) সত্য হলে, (১) উক্ত ছাত্রী-নিবাসে কতজন ছাত্রী থাকতে পারবেন ; (২) কবে নাগাত উক্ত ছাত্রী-নিবাস চালু হবে বলে আশা করা যায় ; এবং (৩) ঐ ছাত্রী-নিবাস নির্মাণে কত টাকা ব্যয় হবে?

**তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ সত্য।

মাধ্যমিকোত্তর স্তরে পাঠরতা ৯৬ জন তফসিলি জাতি আদিবাসী ছাত্রীর থাকবার ব্যবস্থা আছে।

সমস্ত নির্মাণকার্য সম্পূর্ণ। কেবলমাত্র বিদ্যুৎসংযোগ স্থাপিত হলেই ছাত্রী-নিবাসটি চালু করা যাবে।

নির্বাহী বাস্তুকারের হিসাব মত সম্ভাব্য ৯৫ লক্ষ ৬৫ হাজার ২৪৬ টাকা বর্তমান নিরিখে ব্যয় হবে বলে আশা করা যায়।

**মুর্শিদাবাদ জেলায় ভৈরব, জলঙ্গী এবং শিয়ালমারী নদীতে ভাঙন রোধের জন্য মাস্টার প্ল্যান**

*৩৫৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৮৫।) **শ্রী মান্নান হোসেন ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মুর্শিদাবাদ জেলায় ভৈরব, জলঙ্গী এবং শিয়ালমারী নদীতে ভাঙন রোধের জন্য মাস্টার প্ল্যান করার পরিকল্পনা সরকার গ্রহণ করেছেন ;

(খ) সত্য হলে, কবে নাগাত ওটির কাজ শুরু হবে বলে আশা করা যায় ; এবং

(গ) ঐ পরিকল্পনার জন্য বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না। তবে ঐ অঞ্চলের জন্য একটি বন্যা প্রতিরোধী প্রকল্প রচনার পর্যায়ে আছে।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**মেদিনীপুর জেলার শালবনীতে গোখাদ্য প্রকল্প**

*৩৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৯৯।) **শ্রী সুন্দর হাজরা ঃ** প্রাণী সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মেদিনীপুর জেলার শালবনীতে গোখাদ্য উৎপাদনের প্রকল্প চালু হইয়াছে ; এবং

(খ) সত্য হইলে, কত মেট্রিক টন খাদ্য গড়ে বছরে উৎপাদন হয় বা হইবে?

**প্রাণী সম্পদে বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) সারা বছরে ১৪০০ থেকে ১৫০০ মেট্রিক টন গো-খাদ্য উৎপাদনের লক্ষ্য আছে।

**গঙ্গা-পদ্মার ভাঙনে মুর্শিদাবাদ জেলার বিভিন্ন অঞ্চল ক্ষতিগ্রস্ত**

*৩৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *৪৫৭।) **শ্রী সুমন্তকুমার হীরা ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় গঙ্গা-পদ্মার ভাঙন কোন কোন অঞ্চলে সঙ্কট সৃষ্টি করেছে ;

(খ) ভাঙনের ফলে কত পরিমাণ জমি (১) নদী গর্ভে বিলীন হয়েছে ; ও (২) তার আনুমানিক মূল্য কত ; এবং

(গ) উক্ত ভাঙন রোধের জন্য কোনও পরিকল্পনা গ্রহণ করেছেন কিনা?

**সেচ ও জলপথে বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে আখেরীগঞ্জ, হনুমাননগর, সেখ আলিসুর, সাঁকোপাড়া-পরাণপাড়ো এবং দুর্গাপুর অঞ্চলে।

(খ) (১) ১৯০১ সাল থেকে ১৯৭৭ সাল অবধি যায় ২৬,০০০ হেক্টর এবং পরবর্তী ১৯৭৮ থেকে ১৯৮৯ সাল অবধি আরও ৫,৫০০ হেক্টর।

(২) সঠিক মূল্যায়ন সম্ভব নয়।

(গ) হ্যাঁ।

**ব্যাঙ্কের মাধ্যমে অবসরপ্রাপ্ত শিক্ষকদের পেনসন প্রদান**

*৩৫৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৭২৮।) **শ্রী প্রশান্ত প্রধান ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, অবসরপ্রাপ্ত শিক্ষক মহাশয়গণের পেনসন ট্রেজারির মাধ্যমে দেওয়ার পরিবর্তে বিভিন্ন ব্যাঙ্কের মাধ্যমে দেওয়ার কোন প্রস্তাব সরকারের আছে কিনা?

**শিক্ষা (প্রাথমিক ও মধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

আপাতত নাই।

**গঙ্গা অ্যাকশন্ প্ল্যানের কর্মসূচী রূপায়ণ**

*৩৬০। (অনুমোদিত প্রশ্ন নং *৩৮৬।) **শ্রী দিলীপকুমার মজুমদার** ঃ সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ ক'রে উত্তর দেবেন কি—

(ক) গঙ্গা অ্যাকশন্ প্ল্যানের অন্তর্ভুক্ত মোট কয়টি প্রকল্পের কাজ বর্তমানে পশ্চিমবঙ্গে রূপায়িত হচ্ছে ;

(খ) উক্ত প্রকল্পগুলির অগ্রগতি কিরূপ ; এবং

(গ) আর্থিক অবস্থার জন্য অগ্রগতির কাজ ব্যাহত হতে পারে কিনা?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সেচ দপ্তরে ২ (দুই)টি কাজ চলছে এবং চারটি কাজ আগেই শেষ হয়েছে।

(খ) একটি কাজ মার্চ মাসে শেষ হয়েছে এবং অন্যটি আগামী জুলাই মাসে শেষ হবে।

(গ) না।

**সিদ্ধেশ্বরী নদী সেচ প্রকল্প**

*৩৬২। (অনুমোদিত প্রশ্ন নং *৩৫৭।) **শ্রী ধীরেন সন** ঃ গত ১৩ই সেপ্টেম্বর, ১৯৮৯ তারিখের তারকিত প্রশ্ন নং ৭৫ (অনুমোদিত প্রশ্ন *৩)-এর উত্তর উল্লেখপূর্বক সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, সিদ্ধেশ্বরী নদী সেচ প্রকল্পটি বর্তমানে কি অবস্থায় আছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

প্রকল্পটি বর্তমানে জরীপ ও অনুসন্ধান পর্যায়ে আছে। বিহার এলাকায় জরীপ ও অনুসন্ধানের কাজ করার অনুমতি পাবার পর ঐ কাজে শুরু হয়েছে।

**মেদিনীপুর জেলার অন্তর্গত বুলানপুর জুনিয়র হাই বিদ্যালয়ের অনুমোদন**

*৩৬৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৭০২।) **শ্রী কৃষ্ণপ্রসাদ দুলে** ঃ শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মেদিনীপুর জেলার গড়বেতা ২নং পঞ্চায়েত সমিতির অন্তর্গত বুলানপুর জুনিয়র হাই বিদ্যালয়টি ১৯৭৫ সালের পূর্ব হইতে চালু আছে : এবং

(খ) সত্য হইলে, ঐ বিদ্যালয়টিকে কবে নাগাত সরকারী অনুমোদন দেওয়া হইবে বলিয়া আশা করা যায়?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদের নিকট হতে কোনও অনুরোধ না আসা পর্যন্ত সরকারের কাছ থেকে কোনও স্থাপিত বিদ্যালয়ের পরিদর্শন করা হয় না এবং সে কারণে এ ধরনের বিদ্যালয়ের কোনও বিবরণ সরকারী দপ্তরের থাকে না।

(খ) পর্ষদের নিকট জমা থাকা যাবতীয় আবেদনপত্রগুলি বিচার করে শীঘ্র সিদ্ধান্ত গ্রহণ করার জন্য ব্যবস্থা ইতিমধ্যেই নেওয়া হয়েছে। আলোচ্য বিদ্যালয়টির ভবিষ্যৎ সম্পর্কে এখনই কোনও মন্তব্য করা সম্ভব নয়।

**পদ্মানদীর ভাঙনে মুর্শিদাবাদ জেলার চররাজাপুর মুন্সীপাড়ার ক্ষতি**

*৩৬৪। (অনুমোদিত প্রশ্ন নং *৩৩৭।) **শ্রী আতাহার রহমান :** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ ক'রে উত্তর দেবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মুর্শিদাবাদ জেলার চররাজাপুর মুন্সীপাড়া এলাকা পদ্মানদীর ভাঙনে ক্ষতিগ্রস্ত হচ্ছে ; এবং

(খ) সত্য হলে, ঐ ভাঙন রোধ করার জন্য কোন ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কিনা?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) না। তবে ভাঙ্গনের প্রতি নজর রাখা হয়েছে।

**তফসিলি জাতি ও উপজাতিদের ভর্তির জন্য সংরক্ষণ বিধি পালন**

*৩৬৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৫৫।) **শ্রী শুভেন্দু চৌধুরী :** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ ক'রে উত্তর দেবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সরকারি এবং সরকারি সাহায্যপ্রাপ্ত বিদ্যালয়গুলিতে তফসিলি জাতি ও তফসিলি উপজাতিদের ভর্তির জন্য যে 'সিট' সংরক্ষণের ব্যবস্থা রহিয়াছে তাহা বিদ্যালয়গুলি সঠিকভাবে পালন করিতেছে না ; এবং

(খ) সত্য হইলে, উক্ত বিদ্যালয়গুলির বিরুদ্ধে কোন ব্যবস্থা গ্রহণ করা হইতেছে কিনা?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) সরকারের কাছে এই ধরনের সুনির্দিষ্ট কোনও অভিযোগ নেই।

(খ) এইরূপ অভিযোগ আসলে সরকারের পক্ষ থেকে যাহা করণীয় তা করা হবে।

**নিম্ন দামোদর প্রকল্প**

*৩৬৬। (অনুমোদিত প্রশ্ন নং *৫০৯।) **শ্রী শিবপ্রসাদ মালিক :** ২৯এ মার্চ, ১৯৮৯ তারিখের তারকিত প্রশ্ন নং ৩৮৩ (অনুমোদিত প্রশ্ন নং *৪৮৩)-এর উত্তর উল্লেখপূর্বক সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ ক'রে উত্তর দেবেন কি, "নিম্ন দামোদর" পবিকল্পনাটি বর্তমানে কি অবস্থায় আছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

প্রকল্পটি সরকারি প্রশাসনিক অনুমোদন লাভ করেছে।

**নদীয়া জেলায় ভাগীরথী এবং জলঙ্গী নদীর ভাঙন রোধ**

*৩৬৮। (অনুমোদিত প্রশ্ন নং *১০২৯।) **শ্রী সুভাষ বসু** ঃ সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নদীয়া জেলার ভাগীরথী এবং জলঙ্গী নদীর ভাঙন রোধের জন্য সরকার কর্তৃক কোনও পরিকল্পনা গ্রহণ করা হয়েছে কিনা ;

(খ) হয়ে থাকলে, উক্ত প্রকল্পের জন্য কত টাকা ধার্য হয়েছে ; এবং

(গ) কবে নাগাত কাজ আরম্ভ হবে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ। তবে জলঙ্গী নদীর অভয়নগরের প্রকল্পটি এখনও প্রশাসনিক অনুমোদন লাভ করেনি।

(খ) ভাগীরথী নদীতে ছয়টি প্রকল্পে ১৮৬.৮৭ লক্ষ টাকা ব্যয় ধার্য হয়েছে।

(গ) ভাগীরথী নদীতে কাজগুলি ১৯৮৯ সালে আরম্ভ হয়েছে এবং ১৯৯০-৯১ সালে শেষ হবে বলে আশা করা যায়।

**দক্ষিণ ২৪-পরগনা জেলায় বিদ্যালয় নির্মাণকল্পের জন্য তফসিলি ও আদিবাসী মঙ্গল বিভাগের সাহায্য**

*৩৬৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৫৯।) **শ্রী গণেশচন্দ্র মণ্ডল** ঃ শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ ক'রে উত্তর দেবেন কি—

(ক) ১৯৮৮ সালের জানুয়ারি মাস হইতে ১৯৯০ সালের ২৮এ ফেব্রুয়ারি পর্যন্ত সময়ে দক্ষিণ ২৪-পরগনা জেলার তফসিলি/আদিবাসী মঙ্গল দপ্তর থেকে বিদ্যালয় নির্মাণকল্পে আর্থিক সাহায্যের জন্য কতগুলি প্রস্তাব এসেছিল ; এবং

(খ) ঐ প্রস্তাবগুলির মধ্যে কোন কোন বিদ্যালয়কে অর্থ বরাদ্দ করা হয়েছে?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিদ্যালয় গৃহ নির্মাণের জন্য অন্য কোনও বিভাগ হইতে কোনও প্রস্তাব আনার বিধি অনুযায়ী কোনও সুযোগ নেই। জেলা স্তরে সরকারে মনোনীত কমিটিই বিদ্যালয় থেকে পেশ করা আবেদন পত্র বিবেচনা করে সিদ্ধান্ত গ্রহণ করে থাকে।

(খ) প্রশ্ন ওঠে না।

**মেদিনীপুর জেলার মহিষাদল থানার অন্তর্গত রূপনারায়ণ নদীর ভাঙন রোধ**

*৩৭০। (অনুমোদিত প্রশ্ন নং *১২৯৯।) **শ্রী সূর্য চক্রবর্তী** ঃ সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার মহিষাদল থানার অন্তর্গত রূপনারায়ণ নদীর পাড়ের ভাঙন রোধের জন্য সরকার কর্তৃক কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কিনা ;

(খ) মায়াচর মৌজার ভাঙন রোধের জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন ; এবং

(গ) হলদী নদীর পলি নিষ্কাশনের কোন পরিকল্পনা সরকারের আছে কিনা?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) নাটশাল এবং দানিপুর মৌজার ভাঙন রোধের জন্য প্রকল্প রচনা করা হয়েছে।

(খ) প্রশ্ন ওঠে না। কারণ রূপনারায়ণ নদীর দুই তীরের মধ্যে অবস্থিত নবগঠিত এই চরের ভাঙনরোধের জন্য কোনরূপ ব্যবস্থা গ্রহণ করা কারিগরী বিচারে উপযুক্ত বলিয়া বিবেচিত নয়।

(গ) না।

**নদীয়া জেলার তেহট্ট ২নং ব্লকের অন্তর্গত অভয়নগরে জলঙ্গী নদীর ভাঙন রোধ**

*৩৭২। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৪৮।) **শ্রী মাধবেন্দু মোহান্ত :** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ ক'রে উত্তর দেবেন কি—

(ক) নদীয়া জেলার তেহট্ট ২নং ব্লকের অন্তর্ভুক্ত অভয়নগরে জলঙ্গী নদীর ভাঙন রোধের কোনও পরিকল্পনা অনুমোদিত হয়েছে কিনা ; এবং

(খ) হ'লে, কতদিন পূর্বে অনুমোদিত হয়েছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না।

(খ) প্রশ্নে ওঠে না।

**পুরুলিয়া জেলায় সেচের জন্য বাঁধ নির্মাণ**

*৩৭৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৯৩।) **শ্রী নটবর বাগদী :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলায় সেচের জন্য কয়টি বাঁধের কাজ আরম্ভ করা হয়েছে ;

(খ) কবে নাগাত ঐ বাঁধগুলির কাজ শেষ হবে বলে আশা করা যায় ; এবং

(গ) উক্ত প্রকল্পগুলির জন্য অধিগৃহীত জমির মূল্য দেওয়া হয়েছে কিনা?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) বর্তমানে ১৫টি নদী বাঁধ সেচ প্রকল্পের কাজ চলছে।

(খ) বাঁধগুলির কাজ অষ্টম পরিকল্পনা কাল অর্থাৎ ১৯৯৫ সালের মধ্যে শেষ হবে বলে আশা করা যায়।

(গ) জেলা প্রশাসন থেকে প্রাপ্ত অধিগৃহীত জমির মূল্য বাবদ চাহিদা অনুযায়ী অর্থ দেওয়া হয়েছে।

**মেদিনীপুর জেলায় ৩নং ব্লকে নিকাশি প্রকল্প**

*৩৭৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৮৪।) **শ্রী রামশংকর কর** : সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলায় ১৯৭৪ সালে ঘোষিত কাঁথি ৩নং ব্লকে নিকাশি প্রকল্পের কাজ কতদূর অগ্রসর হয়েছে ; এবং

(খ) প্রকল্পটি সম্পন্ন হতে কোনও বাধা আছে কিনা?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) প্রকল্পের মূল কাজ এখনও শুরু করা হয়নি।

(খ) হ্যাঁ। বর্তমানে প্রকল্পটির পরিবর্তন ও পরিবর্ধনের প্রয়োজন।

**সুবর্ণরেখা প্রকল্পে ব্যায়**

*৩৭৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৫২৯।) **শ্রী প্রবোধচন্দ্র সিংহ** : সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৮-৮৯ এবং ১৯৮৯-৯০ আর্থিক বৎসরে সুবর্ণরেখা প্রকল্পের জন্য বরাদ্দকৃত অর্থের মধ্যে কত পরিমাণ খরচ হয়েছে ; এবং

(খ) এই প্রকল্প রূপায়ণে কি ধরনের কাজ শুরু হয়েছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ১৯৮৮-৮৯ আর্থিক বছরে সুবর্ণরেখা ব্যারেজ প্রকল্পের জন্য বরাদ্দকৃত ৬.৫৫ কোটি টাকার মধ্যে ১.৪০ কোটি টাকা খরচ হয়েছে। ১৯৮৯-৯০ আর্থিক বৎসরে উক্ত প্রকল্পের জন্য বরাদ্দ ৮ কোটি টাকার মধ্যে আনুমানিক ১৪.৫০ লক্ষ টাকা খরচ হবে।

(খ) কেন্দ্রীয় পরিবেশ ও বনমন্ত্রকের অনুমোদন লাভের জন্য প্রয়োজনীয় তথ্যাদি সংগ্রহ ও পরিবেশ রক্ষণ পরিকল্পনার কাজ চলছে। এছাড়া সুবর্ণরেখা নদী, প্রস্তাবিত ব্যারেজ, সেচখাল এবং প্রকল্পের অন্যান্য পরিকাঠামো নির্মাণকল্পে প্রয়োজনীয় তথ্যাদি সংগ্রহের কাজও চলছে।

**প্রাথমিক বিদ্যালয়ে মধ্যাহ্নকালীন আহার ও স্বাস্থ্য পরীক্ষার পরিকল্পনা**

*৩৭৯। (অনুমোদিত প্রশ্ন নং *৬৬১।) **শ্রী অমর ব্যানার্জী** : শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি প্রাথমিক বিদ্যালয়ে

পুষ্টিকর মধ্যাহ্নকালীন আহারের ব্যবস্থা এবং নিয়মিত স্বাস্থ্য পরীক্ষা করানোর কোনও পরিকল্পনা সরকার গ্রহণ করিয়াছেন কিনা?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

বিগত বেশ কয়েক বছর থেকে প্রাথমিক ও জুনিয়ার বেসিক বিদ্যালয়গুলিতে মধ্যাহ্নকালীন আহারের ব্যবস্থা করেছে। স্বাস্থ্য শিক্ষার বিষয়ে আপাতত কোনও পরিকল্পনা নেই।

**বীরভূম জেলার রাজগ্রামে দ্বারকানদী এবং আমোদপুরে আখোয়া নদীর উপর ব্রীজ নির্মাণ**

*৩৮০। (অনুমোদিত প্রশ্ন নং *১০৪৮।) **শ্রী ধীরেন সেন ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বীরভূম জেলার বোলপুর রাজগ্রাম রাস্তায় দ্বারকানদীর উপর এবং আমোদপুর আখোয়া নদীর উপর ব্রীজ নির্মাণের জন্য বিভাগীয় অনুমোদনসহ প্রয়োজনীয় প্রশাসনিক ছাড়পত্র পাইতে বিলম্ব হইতেছে ;

(খ) সত্য হইলে, কারণ কি ; এবং

(গ) উক্ত ছাড়পত্র পাইবার কোনও নির্দিষ্ট সময়সীমা আছে কিনা?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) না।

**রাজ্যে বিভিন্ন ব্যাংকের নূতন শাখা স্থাপন**

*৩৮১। (অনুমোদিত প্রশ্ন নং *১৬২৯।) **ডাঃ মানস ভুঁইঞ্যা ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ ক'রে উত্তর দেবেন কি—

(ক) ১৯৮৯-৯০ আর্থিক বৎসরে এই রাজ্যে বিভিন্ন ব্যাংকের কতগুলি নূতন শাখা খোলার জন্য অনুমতি পাওয়া গিয়েছিল ; এবং

(খ) উক্ত সময়ে কতগুলি নূতন শাখা খোলা সম্ভব হয়েছে?

**অর্থ ভিাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রিজার্ভ ব্যাঙ্ক সূত্রে জানা গেছে যে ১৯৮৯-৯০ আর্থিক বৎসরে এই রাজ্যে ব্যাঙ্কের কোনও নতুন শাখা খোলার অনুমতি পাওয়া যায়নি। তবে ১৯৮৫-৯০ Licensing period-এ যেসব Licence দেওয়া হয়েছিল সেগুলি রূপান্তর করার কাজ হয়েছে।

(খ) রিজার্ভ ব্যাঙ্ক সূত্রে জানা যাচ্ছে যে ১৯৮৯-৯০ আর্থিক বৎসরে পশ্চিমবঙ্গে বিভিন্ন ব্যাঙ্কের মোট ৩০১টি নতুন শাখা খোলা হয়েছে। উক্ত সময়সীমার মধ্যে

খোলা নতুন শাখাগুলির ব্যাঙ্কভিত্তিক হিসাব নিম্নরূপ ঃ

| | ব্যাঙ্কের নাম | নতুন খোলা শাখার সংখ্যা (১৯৮৯-৯০) |
|---|---|---|
| ১। | এলাহাবাদ ব্যাঙ্ক | ২৯ |
| ২। | ব্যাঙ্ক অফ বরোদা | ৭ |
| ৩। | ব্যাঙ্ক অফ ইণ্ডিয়া | ১৫ |
| ৪। | কানাড়া ব্যাঙ্ক | ৩ |
| ৫। | সেন্ট্রাল ব্যাঙ্ক অফ ইণ্ডিয়া | ২৯ |
| ৬। | ইণ্ডিয়ান ব্যাঙ্ক | ৩ |
| ৭। | ইণ্ডিয়ান ওভারসিজ ব্যাঙ্ক | ১ |
| ৮। | ওরিয়েণ্টাল ব্যাঙ্ক অফ কমার্স | ১ |
| ৯। | পাঞ্জাব ন্যাশনাল ব্যাঙ্ক | ২৪ |
| ১০। | স্টেট ব্যাঙ্ক অফ ইণ্ডিয়া | ৬৬ |
| ১১। | সিণ্ডিকেট ব্যাঙ্ক | ১ |
| ১২। | ইউনাইটেড কমার্শিয়াল ব্যাঙ্ক | ৪ |
| ১৩। | ইউনাইটেড ব্যাঙ্ক অফ ইণ্ডিয়া | ৬৯ |
| ১৪। | ইউনিয়ন ব্যাঙ্ক অফ ইণ্ডিয়া | ৫ |
| ১৫। | বর্ধমান গ্রামীণ ব্যাঙ্ক | ২ |
| ১৬। | গৌড় গ্রামীণ ব্যাঙ্ক | ৫ |
| ১৭। | হাওড়া গ্রামীণ ব্যাঙ্ক | ১২ |
| ১৮। | মল্লভূম গ্রামীণ ব্যাঙ্ক | ৫ |
| ১৯। | মুর্শিদাবাদ গ্রামীণ ব্যাঙ্ক | ২ |
| ২০। | নদীয়া গ্রামীণ ব্যাঙ্ক | ৩ |
| ২১। | সাগর গ্রামীণ ব্যাঙ্ক | ১৩ |
| ২২। | উত্তরবঙ্গ ক্ষেত্রীয় গ্রামীণ ব্যাঙ্ক | ২ |
| | | ৩০১ |

### তিস্তা ব্যারেজ প্রকল্পে ব্যয়

*৩৮২। (অনুমোদিত প্রশ্ন নং *৪১৮।) **শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্ব্বক জানাবেন কি—

(ক) তিস্তা ব্যারেজ প্রকল্প বাবদ সরকার কার্যত ২৮-২-১৯৯০ পর্যন্ত ব্যায়ের পরিমাণ কত ; এবং

(খ) ঐ প্রকল্প বাবদ কেন্দ্র কর্তৃক দেয় অর্থের পরিমাণ কত?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) উক্ত ব্যায়ের পরিমাণ ঃ ৩২৯.৫৩ কোটি টাকা।

(খ) উক্ত পরিমাণ ৫ কোটি টাকা।

**মুর্শিদাবাদ জেলায় রেশমগুটির চাষ**

*৩৮৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৭৬।) **শ্রী আতাহার রমহান ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মুর্শিদাবাদ জেলায় রেশমগুটির (পলুগুটির) চাষ হয় ;

(খ) সত্য হলে, কোন কোন ব্লকে ; এবং

(গ) রেশম চাষীদের উৎসাহিত করার জন্য সরকার কি কি পরিকল্পনা গ্রহণ করেছেন?

**কুটির ও ক্ষুদ্রায়তন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) খড়গ্রাম, (২) নবগ্রাম, (৩) রানিনগর ১নং, (৪) রানিনগর ২নং, (৫) জলঙ্গী, (৬) ডোমকল, (৭) বেলডাঙ্গা ১নং, (৮) বেলডাঙ্গা ২নং, (৯) রঘুনাথগঞ্জ ১নং, (১০) রঘুনাথগঞ্জ ২নং, (১১) সাগরদিঘী, (১২) মুর্শিদাবাদ-জিয়াগঞ্জ, (১৩) হরিহরপাড়া, (১৪) কান্দী, (১৫) ভরতপুর, (১৬) বরাওয়ান, (১৭) ভগবানগোলা, (১৮) লালগোলা, (১৯) সুতি ১নং, (২০) সুতি ২নং, (২১) বহরমপুর—এই ২১টি ব্লকে।

(গ) উন্নতজাতের তুঁতকাঠী বা চারা সরবরাহ, সেচের ব্যবস্থা, চুনাপাথর সরবরাহ, পলুঘর নির্মাণ, উন্নতজাতের ও নীরোগ রেশমকীটের ডিম সরবরাহ, প্রশিক্ষণ ও বিপননের ব্যবস্থা করা হয়েছে।

**গঙ্গা অ্যাকশন প্ল্যানে কেন্দ্রীয় সাহায্য**

*৩৮৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৫০৭।) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, ১৯৭৭ সালের জানুয়ারি মাস হইতে ১৯৮৯ সালের ডিসেম্বর মাস পর্যন্ত সময়ে গঙ্গা অ্যাকশন প্ল্যানের জন্য কেন্দ্রীয় সাহায্যের পরিমাণ কত?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

২১৬ লক্ষ ৫২ হাজার টাকা।

**অকট্রয় এন্ট্রি ট্যাক্স বাবদ আদায়ীকৃত অর্থ**

*৩৮৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৪২৭।) **শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** অর্থ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৯-৯০ আর্থিক বৎসরে কত টাকা অকট্রয় এন্ট্রি ট্যাক্স বাবদ আদায় হয়েছে ; এবং

(খ) উক্ত অর্থের পরিমাণ কি ১৯৮৮-৮৯ আর্থিক বৎসরের অপেক্ষা কম না বেশী?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১১৩.৪৬ কোটি টাকা (বিভাগীয় হিসাব)।

(খ) বেশী।

**কল্যাণী-দুর্গাপুরের উড ইণ্ডাস্ট্রিগুলিতে লোকসানের পরিমাণ**

*৩৮৬। (অনুমোদিত প্রশ্ন নং *৮০১।) **শ্রী সুমন্তকুমার হীরা ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ ক'রে উত্তর দেবেন কি—

(ক) ১৯৮৯-৯০ আর্থিক বৎসরে কল্যাণী এবং দুর্গাপুরের উড ইণ্ডাস্ট্রি সেন্টারগুলিতে লোকসানের পরিমাণ কত ; এবং

(খ) ঐ দুটি সেন্টারকে লাভজনক করার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কল্যাণী — ১৫,৫৩,৭৪৯.৫০ টাকা

দুর্গাপুর — ১১,৩১,৫০৪.০০ টাকা।

(খ) মূলত সেন্টার দুটি ট্রেনিং কাম প্রোডাকসন্স সেন্টার। সুতরাং লাভজনক করার প্রশ্ন ওঠে না।

**ফারাক্কা থেকে হলদিয়া পর্যন্ত গঙ্গার নাব্যতা বৃদ্ধির পরিকল্পনা**

*৩৮৭। (অনুমোদিত প্রশ্ন নং *৮৭৮।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ ক'রে উত্তর দেবেন কি—

(ক) ফারাক্কা থেকে হলদিয়া পর্যন্ত গঙ্গার নাব্যতা বৃদ্ধির জন্য রাজ্য সরকার কোনও পরিকল্পনা গ্রহণ করেছেন কিনা ; এবং

(খ) এই বিষয়ে কেন্দ্রীয় সরকারের নিকট কোনও প্রস্তাব দেওয়া হয়েছে কি?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না। কারণ নাব্যতা বৃদ্ধির বিষয়টি কেন্দ্রীয় সরকারের অধীন কলিকাতা বন্দর কর্তৃপক্ষের উপর ন্যস্ত।

(খ) প্রশ্ন ওঠে না।

**হাওড়া সেন্ট্রাল লক ফ্যাক্টরিতে লাভ**

*৩৮৮। (অনুমোদিত প্রশ্ন নং *৮০৯।) **শ্রী সুমন্তকুমার হীরা ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ ক'রে উত্তর দেবেন কি—

(ক) হাওড়ার সেন্ট্রাল লক ফ্যাক্টরিতে লাভজনক করা সম্ভব হয়েছে কিনা ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'না' হলে, কারণ কি?

**কুটির ও ক্ষুদ্রায়তন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এবং (খ) সংস্থাটি মূলত পরিষেবামূলক, তাই প্রশ্ন ওঠে না।

**প্রবেশ কর থেকে রাজস্ব সংগ্রহ**

*৩৮৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৮৬।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ** ঃ অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, ১৯৮৯-৯০ আর্থিক বছরে প্রবেশ কর থেকে রাজস্ব সংগ্রহের পরিমাণ কত?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১১৩.৪৬ কোটি টাকা (বিভাগীয় হিসাব)।

## Adjournment Motion

**Mr. Speaker :** Today I have received one notice of Adjournment Motion from Shri Prabuddha Laha on the subject of emergency of occasional and sporadic religious forces in West Bengal.

The Motion contains no specific matter of recent occurence. It is out of order. So, I do not accept the motion.

## Calling Attention

**Mr. Speaker :** I have received 6 notices of Calling Attention namely :

1. Takeover of Bengal Potteriss by the Union Government. : Shri Prabuddha Laha
2. Diversification Programme of Calcutta Tramways Company. : Shri Lakshman Seth
3. Prolonged load-shedding in Murshidibad District resulting in damage to the Sero crop. : Shri Mannan Hossain
4. Alleged antisocial activities at Kholipabad and other adjoining villages under the P.S. Hariharpara Murshidabad causing panic in the area : Shri Mozammal Hoque
5. Reported statement by the Mayor of Calcutta about existance of corruption in Calcutta Corporation. : Shri Saugata Roy

6. Reported statement in the Ramkrishna Mission Seva Pratisthan Hospital. : Dr. Manas Bhunia

I have selected the notice of Dr. Manas Bhunia on the subje( of reported Statement in the Ramkrishna Mission Seva Pratishtan Hos pital.

The Minister-in-charge may please make a statement today, i possible or give a date.

**Mr. Speaker :** The Minister-in-charge of Judicial Department wil now make a statment on the subject of non-availability of Non-Judicia Stamps of lower denominations – (Attention called by Shri Deb Narayai Chakravorty on the 17th April, 1990.)

## STATEMENT ON CALLING ATTENTION

My Speaker Sir,

Due to insufficient supply of lower value non-judicial stamps spe cially of Rs. 10/- from the India Security Press, Nasik Road in recen years, the state Govt. is unable to meet the increased demand of sucl stamps of the public. Due to limited printing capacity of the Indi Security Press, supply of folios has already been stopped and the Govt of India has proposed to affix Court fee stamps on demi/conquest papers for folios by making necessary amendment of the relevent rules. This matter is being processed by the Judicial Deptt. in consultation with the High Court, Calcutta.

Supply position of non-judicial, court fees & folios stamps from India Security Press, Nasik Road, vis-a-vis the requirement of this State has been shown in the statement placed below.

On repeated request, India Security Press, Nasik has recently agreed to despatch a wagon-load of stamps to this State. Necessary action for bringing this wagon-load of stamps, is being taken. This stock is likely to arrive in Calcutta around the middle of this month. It is expected, the suffering of the public will considerably be minimised if not totally eliminated on arrival of this consignment.

For permanent solution of the problem of scarcity, difficulties faced by this state have already been pointed out to Nasik Press. The matter is being pursued vigorously. An official will be sent to Nasik shortly to impress upon the authority there, the necessity of allotment of greater member of stamps particularly of lower denominations in favour of this state.

**Supply of Court Fee Stamps received during the period January to March '90 from Controller of Stamps, Nasik and demand of the State during the period.**

| | 0.05 | 0.10 | 0.20 | 0.25 | 0.50 | 0.60 | 0.75 | Rs. 1/- | Rs. 2/- | Rs. 4/- | Rs. 5/- | Rs. 10/- | Rs. 20/- |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| Balance on 1-1-90 | 400 | 5,000 | 7.400 | 5.900 | 9,000 | 2.135 | 18,400 | 6.400 | 7,200 | 5,600 | 4,600 | 3,800 | 2,400 |
| Received during the period | Nil | Nil | Nil | Nil | Nil | Nil | Nil | Nil | Nil | Nil | Nil | Nil | Nil |
| Demand as per indent of the State | Nil | 5.000 | 5.000 | 3.000 | 7,000 | — | — | 3.000 | 2,000 | 5,000 | 2,500 | 1,000 | 1,000 |

| | Rs. 25/- | Rs. 30/- | Rs. 40/- | Rs. 45/- | Rs. 50/- | Rs. 60/- | Rs. 75/- | Rs. 100/- | Rs. 200/- | Rs. 300/- | Rs. 500/- |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| Balance on 1-1-90 | 3,000 | 8,000 | 5,300/- | 13.000 | 2,400 | 7.900 | 22,600 | 3,000 | 11,300 | 3,600 | 13,500 |
| Received during the period | 10,000 | | | | | | 20,000 | | | 5.000 | |
| Demand as per indent | 1.000 | 1.000 | 1,000 | — | 2,000 | 2.000 | 2,000 | 2,000 | 3,000 | 1,500 | 2,500 |

Copy (T. W.)

January '90 to March '90

Balance as on 31. 12. 89 — N — I — L: Nil Nil Nil; Nil; N — I — L: Nil Nil ..................

Received during the period—

Demand as per Indent of the State— 20.00.000 sheets (Twenty lakhs)

**Supply of Lower Value N. J. Stamp Papers received during the period January ot March '90 from Controller of Stamps, Nasik and demand of the State during the period.**

| | Rs. 10/= | Rs. 20/= | Rs. 30/= | Rs. 40/= | Rs. 50/= | Rs. 60/= | Rs. 75/= | Rs. 100/= | Rs. 200/= |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| Balance on 1-1-90 | 186,000 | 5.000 | 10.000 | 19.000 | 1.48,000 | 77.000 | 2.53.000 | 32,000 | 2,75,000 |
| Received from Nasik during the period Jan- to March '90 | 3.90,000 | 10.000 | 1.10.000 | 60.000 | 3.10,000 | 30,000 | 10,000 | 22,000 | 50,000 |
| Demand of the State | 20,00,000 | 1.1,00.000 | 10,00,000 | 9,00,000 | 13,00,000 | 7,00.000 | 10.00,000 | 10,00.000 | 10,00,000 |

**শ্রী মান্নান হোসেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর প্রতি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলার কান্দিতে পুরন্দরপুর গ্রাম পঞ্চায়েতে গত পঞ্চায়েত নির্বাচনে প্রধান এবং উপ-প্রধান হওয়ার পর সেই পঞ্চায়েতের ৮ জন কংগ্রেসী সদস্য যাঁরা সেই পঞ্চায়েতের গ্রামবাসী বা অধিবাসী তারা সেই পঞ্চায়েতের প্রধানের বিরুদ্ধে ১২ দফা দুর্নীতির অভিযোগ করেন। সেই অভিযোগের ফলে স্থানীয় বি. ডি. ও. পুরন্দরপুর গ্রামে তদন্ত করতে গিয়ে দেখেন, ঐ গ্রাম পঞ্চায়েতের অধীনে তিলিপাড়ায় একটা পুকুর কাটানো হয়েছে বলে দেখানো হয়েছে এবং মাষ্টার রোল হয়ে গেছে ও কয়েক হাজার টাকা খরচা দেখানো হয়েছে। কিন্তু তদন্ত করে দেখা গেল সেখানে কোনও কাজই হয়নি। আবার ঐ গ্রাম পঞ্চায়েতের অধীনে চন্দ্রপ্রসাদপুরে একটা বাঁধ দেওয়ার নাম করে ২৮ হাজার টাকা খরচ দেখানো হয়েছে, কিন্তু সেখানেও কোনও কাজ হয়নি। বি. ডি. ও. সেই দুর্নীতির প্রমাণ করেছে এবং সেই দুর্নীতি প্রমাণ হওয়া সত্ত্বেও, সেখানকার প্রধান এবং উপ-প্রধানের বিরুদ্ধে কোনও রকম শাস্তিমূলক ব্যবস্থা করা হয়নি এবং এর প্রতিবাদে আগামী কয়েকদিনের মধ্যে কংগ্রেসের ৭-৮ জন গ্রাম পঞ্চায়েত পদত্যাগ করবেন বলে সিদ্ধান্ত নিয়েছে। তাই আমি আপনার মাধ্যমে পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি ও ব্যবস্থা গ্রহণের জন্য অনুরোধ করছি।

**Shri Mohan Sing Rai :** Hon'ble Speaker Sir, through you, I would like to draw the kind attention of Hon'ble Minister for Commerce and Industry to a very important matter regarding Darjeeling. Sir, you know that in the hilly area of Darjeeling there are no industries either belonging to private sector or public sector, only tea gardens are there which had been established in the pre-independence period. After post independence period no viable industry has been established in the hill area. So, to satisfy the hill people and accommodate the unemployed hill youth, viable industry must be established at Darjeeling. In this connection I would suggest that shoe making industry, paper manufacturing industry, important medicine industry can be established in the hill area. I hope that the Government will take initiative in this matter and do something at the right earnest.

Thank you.

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** স্যার আমরা সংবাদপত্রে দেখলাম যে আমাদের দেশের প্রধানমন্ত্রী বিশ্বনাথ প্রতাপ সিং-এর সঙ্গে আমাদের মুখ্যমন্ত্রীর দীর্ঘ ৪৫ মিনিট ধরে আলোচনা হয়েছে। আজকে আমি হাউসে তাই মুখ্যমন্ত্রীর কাছে জানতে চাই, হি সুড বি সামন্ড অ্যাট দি হাউস, তিনি আমাদের জানান যে কি কি বিষয়ে তাদের মধ্যে আলোচনা হয়েছে। আমরা সংবাদপত্রে দেখেছি দ্রব্য মূল্যবৃদ্ধি, পেট্রোল, ডিজেলের দাম বৃদ্ধি ও রাজ্যের বন্ধ শিল্প কারখানা এইসব বিষয়ে আগামী ১৬ই-মে বামফ্রন্ট সারা দেশব্যাপী আন্দোলনের সিদ্ধান্ত নিয়েছে। আমাদের কথা হচ্ছে আন্দোলনকে নিছক ছেলেখেলায় রূপান্তরিত না করে, ১২-১৩ বছরে আপনারা যেমন বারবার বাংলা বন্ধের ডাক দিতেন, কেন্দ্রের বন্ধু সরকারের বিরুদ্ধে

আপনারা আরেকবার সেরকম বাংলা বন্ধ ডাকুন এবং কংগ্রেস দলও যাতে সেই বন্ধবে সমর্থন করে সেটা আমরা বিবেচনা করব। দ্রব্যমূল্য বৃদ্ধিকে কেন্দ্র করে আজকে রাজ্যে সমস জিনিসপত্রের দাম সমস্ত সীমা অতিক্রম করে গেছে। কেন্দ্রীয় সরকার বামফ্রন্টের বন্ধু হওয় সত্ত্বেও, তাদের আবেদন-নিবেদনে কোনও কাজ হচ্ছে না। এদিকে মুখ্যমন্ত্রী প্রতি সপ্তাহে একবার করে দিল্লী যাচ্ছেন এবং দিল্লী থেকে ফিরে এসে হতাশ হয়ে পড়ছেন। এই হতাশাগ্রস্থ অবস্থা থেকে আজকে বামফ্রন্ট আন্দোলনের সিদ্ধান্ত নিয়েছে। আমি বলব, কেন্দ্রের বন্ধু সরকার যে ভাবে দৈনন্দিন মানুষকে বৃদ্ধাঙ্গুল দেখাচ্ছেন এবং মুখ্যমন্ত্রীর চিঠির কোনও জবাব দিচ্ছে না এবং পেট্রোল, ডিজেলের দাম কমানো সম্পর্কে কোনও উচ্চবাচ্য করছেন না, সেই আন্দোলনকে আপনারা প্রকৃত অর্থে আন্দোলনে পরিণত করুণ। অর্থমন্ত্রী মধু দন্ডবতে যখন কলকাতায় এলেন, তখন তাঁকে পেট্রোল, ডিজেলের দাম বৃদ্ধি সম্পর্কে বলা হল ও চিঠি দেওয়া হল, কিন্তু সে চিঠির কোনও জবাব আজ পর্যন্ত অর্থমন্ত্রী দিলেন না, অর্থাৎ উনি আপনাদের কোনও কথায় গ্রাহ্য করছেন না। আমরা তাই মনে করি মুখ্যমন্ত্রী আজকে যেখানেই থাকুন যাতে তিনি এই বিধানসভাকে এড়িয়ে যেতে না পারেন তারজন্য তাঁকে এখানে তলব করে ডেকে আনা হোক, তিনি আমাদের অবহিত করুন এই সম্বন্ধে। কারণ কেন্দ্রে বন্ধু সরকারের একটা ইলিউসন এই বামফ্রন্টের শরিক দলগুলি রাজ্যের মানুষকে দিয়ে রাখছে, রাজ্যের মানুষের অভাব অভিযোগ তীব্রতর হচ্ছে, দ্রব্যমূল্য আকাশচুম্বী অবস্থা নিয়েছে দ্রব্যমূল্য এমন পর্যায়ে পৌচেছে যে মানুষ প্রতিবাদ জানাবার ভাষা খুঁজে পাচ্ছে না। আমার মনে হয় এই রকম অস্বস্তিকর পরিস্থিতি থেকে রাজ্যবাসীকে মুক্ত করতে আপনি মুখ্যমন্ত্রীকে এখানে ডেকে এনে একটা বিবৃতি দিতে বলুন।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা বিষয়ে আমি বার বার বলেছি এবং আতাহার রহমানও বলেছেন, বিষয়টা হচ্ছে আর কয়েকদিন পরে পঞ্চায়েত বাজেট এই হাউস পেশ হবে, আমাদের পশ্চিমবঙ্গে যারা সরকারী কর্মচারী ছিল না অথচ সরকারী কর্মচারিদের সঙ্গে যুক্ত ছিল তাদের সরকার সরকারী কর্মচারী হিসাবে গণ্য করে নিয়েছেন কিন্তু পঞ্চায়েতের যারা ট্যাক্স কালেক্টর সেই ট্যাক্স কালেক্টর সমাজের মধ্যে অত্যন্ত অবহেলিত হয়ে আছে, তাদের সম্বন্ধে সরকার একটা অনমনীয় মনোভাব নিয়েছেন। আমার পঞ্চায়েত মন্ত্রীর কাছে সরকারের কাছে আবেদন চৌকিদার দফাদারদের ব্যাপারে দেবব্রত বন্দ্যোপাধ্যায় যখন মিনিষ্টার ছিলেন তখন তিনি একটা সূচনা করে দিয়েছেন, পরবর্তীকালে আরো কিছু হয়েছে, কিন্তু পঞ্চায়েতের এই ট্যাক্স কালেক্টরের ব্যাপারে সরকার একটা অনমনীয় মনোভাব নিয়েছেন। ভূমি রাজস্ব বিভাগের যারা তহশীলদার ছিল তাদেরও সরকার সরকারী কর্মচারী হিসাবে গণ্য করে নিয়েছেন কিন্তু ট্যাক্স কালেক্টরদের সম্পর্কে সরকার বিবেচনা করছেন না। আমি পঞ্চায়েত মন্ত্রী এবং অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করব সমাজের মধ্যে তাদের যদি পশ্চাতে ফেলে রেখে দেওয়া হয় তাহলে তারাও আমাদের পশ্চাতে টানবে। তাই পঞ্চায়েত মন্ত্রী এবং অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করব এদের তৃতীয় শ্রেণীর কর্মচারী হিসাবে গণ্য করা হোক। তাদের প্রতি বছর ২০ টাকা ভাতা দেওয়া হয়, আমি অনুরোধ করব এদের ভাতার পরিমাণ বৃদ্ধি করে প্রতি বছর ২০০ থেকে ৩০০ টাকা যেন করা হয়।

**শ্রী তুহিন সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দীর্ঘদিন ধরে এই বিধানসভায় বহু সদস্য বার বার বলা সত্ত্বেও এমন একটা অপদার্থ সরকার চলছে যে লোডশেডিং এ আজকে মানুষ বিপর্যস্ত। বর্ধমান শহরে সারাদিন জল থাকে না, সন্ধ্যাবেলায় জল থাকে না বিদ্যুতের অভাবে। সারাদিন বিদ্যুৎ নেই, রাত্রিবেলায় কখনও বিদ্যুত আসে, কখনও চলে যায়। এই সরকার বড় বড় কাজ করেছেন বলে দাবি করেন। কিন্তু এই ১২ বছরে এই সরকার তার বিদ্যুৎ দপ্তরকে সংশোধন করতে পারলেন না। সারা রাজ্যে বিদ্যুৎ সংকটের ফলে সাধারণ মানুষের জলের অভাব হচ্ছে, দুর্গাপুর, আসানসোল শিল্পাঞ্চলে বিদ্যুতের অভাবে জল সরবরাহ বিপর্যস্ত হচ্ছে। অবিলম্বে সরকার এই দপ্তরকে সংশোধন করুন এই দাবি আমি রাখছি।

[1-20–1-30 P.M.]

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মাননীয় স্পিকার, স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় পৌরমন্ত্রীর একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর পৌরসভায় ১৯২৪ সালে একটি জল প্রকল্প তৈরী হয়েছিল। তারপর থেকে বিগত ৬৬ বছরের মধ্যে আর কোনও জল প্রকল্প তৈরী হয়নি। ১৯২৪ সালে এই পৌরসভার লোকসংখ্যা ছিল ৪০/৪৫ হাজারের মতো। আজ সেখানে লোকসংখ্যা লক্ষাধিক ছাড়িয়ে গেছে। তারপর কিছু চেষ্টায় কিছু কিছু জায়গায় নলকূপ বসানো হয়েছে। তাই দিয়েই এখন জল সরবরাহ করা হচ্ছে। মেদিনীপুর পৌরসভায় লোকসংখ্যা লক্ষাধিক ছাড়িয়ে গেছে এবং বিস্তীর্ণ জায়গা জুড়ে নতুন বসতি গড়ে উঠেছে। এই অবস্থায় একটি নতুন জল প্রকল্প স্থাপন করার জন্য ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্টের মাস্টার প্ল্যান অনুমোদনের অপেক্ষায় কেন্দ্রীয় সরকারের কাছে পড়ে আছে দীর্ঘদিন ধরে। অবিলম্বে মাস্টার প্ল্যন চালু করা না হলে মেদিনীপুর শহরের জনজীবন বিপর্যস্ত হয়ে পড়বে। তার কারণ, বৈজ্ঞানিকরা বলেছেন ওখানে ভূগর্ভস্থ জল নেই। নলকূপ দিয়ে জল তুললে পুকুর, কুয়ো সব শুকিয়ে যাবে। তাই অবিলম্বে যুদ্ধকালীন পরিস্থিতিতে এই মাস্টার প্ল্যানটি যাতে রূপায়ণ করা হয় সেই জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, নিত্য প্রয়োজনীয় জিনিসের দাম শুধু দিন দিন বেড়েই চলেছে তাই নয়, সাধারণ মানুষের ক্রয় ক্ষমতার বাইরে'ও তা চলে যাচ্ছে। বিগত লোকসভা নির্বাচনের আগে সাধারণ মানুষের কাছে এই নিত্য প্রয়োজনীয় জিনিসের দাম কমানোর প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল এবং বলা হয়েছিল লোকসভার নির্বাচন হয়ে গেলেই ১ মাসের মধ্যে দাম কমানো হবে। এই প্রতিশ্রুতি দিয়ে জনসাধারণের কাছ থেকে ভোট নেওয়া হয়েছিল। কিন্তু দুর্ভাগ্যের বিষয় হল এই, আজকে বামফ্রন্ট সরকার নিত্য প্রয়োজনীয় জিনিসের দাম বৃদ্ধির বিরুদ্ধে প্রতিবাদ করার ক্ষমতাটুকুও হারিয়ে ফেলেছে। তারা আজকে কেন্দ্রে বন্ধু সরকারকে সমর্থন করছে। কেন্দ্রের বন্ধু সরকারের বিরুদ্ধে আন্দোলন করার একটা হুমকি দেখিয়েছে বটে—কারণ, তা না হলে সাধারণ মানুষের কাছ থেকে আবার ধাপ্পা দিয়ে ভোট নেওয়া যাবে না। একদিকে বামফ্রন্ট সরকার কেন্দ্রের বন্ধু সরকারকে সমর্থন করছে, অন্যদিকে সাধারণ মানুষকে ধোঁকা দেবার জন্য তাদের বিরুদ্ধে আন্দোলন করতে ১৬ তারিখের একটা প্রস্তাব নিয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে বলব যে, এই হাউসে আজকে সকলে মিলে একটা ধিক্কার জানিয়ে রেজউলিসন কেন্দ্রের বিরুদ্ধে আন।

হউক এবং যদি আপনারা প্রকৃত'ই জিনিসপত্রের দাম বৃদ্ধি রোধ করতে চান তাহলে এই প্রস্তাব নিয়ে আসা দরকার। আসুন আমরা সকলে মিলে একসঙ্গে রেজলিউসন নিয়ে বলি —"কেন্দ্রের বন্ধু সরকার সম্পূর্ণভাবে দ্রব্যমূল্য বৃদ্ধি প্রতিরোধ করতে ব্যর্থ হয়েছে, তার জন্য আমরা প্রতিবাদ করছি।" আপনারা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আপনাদের সমর্থন তুলে নিন। আপনারা বিশ্বনাথ প্রতাপ সিংকে বলুন, "আপনি মানুষকে ধোঁকা দিয়েছেন, যে প্রতিশ্রুতি মানুষের কাছে দিয়েছিলেন, সেই প্রতিশ্রুতি রক্ষা করতে পারেননি, তাই আমরা সমর্থন তুলে নিচ্ছি।"

(এই সময় মাইক অফ্ হয়ে যাওয়ায় কিছুই শোনা যায়নি)

**শ্রী সুখেন্দু মাইতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, এবারের রাজ্যপালের ভাষণ এবং বাজেট বক্তৃতায় এই শিক্ষাবর্ষ থেকে কাঁথি পলেটিকনিক কলেজ চালু করবার কথা বলা হয়েছে। কিন্তু যেভাবে এই দপ্তরের কাজ শম্বুক গতিতে চলেছে তাতে এই বছর এটা চালু করা যাবে কিনা সন্দেহ দেখা দিয়েছে। একজন প্রিন্সিপ্যাল নিয়োগ করা হয়েছিল, এটা আমরা জানি। এপ্রিলে তাঁর জয়েন করার কথা ও ছিল। কিন্তু আমরা খবর নিয়ে জানতে পারলাম যে, তাঁর চোখ অপারেশন হয়েছে, তাই ৩/৪ মাসের মধ্যে জয়েন করতে পারছেন না। বিল্ডিং ইলেক্ট্রিফিকেসনের কাজও হয়নি। একজনকে ইনচার্জ করে প্রিন্সিপ্যাল নিয়োগ করা হোক, তানাহলে এই শিক্ষাবর্ষ থেকে কলেজ চালু করা যাবে না। আমার অনুরোধ যে প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল সেটা পালন করুন এবং এই শিক্ষাবর্ষ থেকেই কলেজটি চালু করার ব্যবস্থা করুন।

**ডাঃ মানস ভূঁইঞ্যা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মৎস্য বিভাগের একটি গুরুতর বিষয় উল্লেখ করছি। সেখানে কি ধরনের অর্থনৈতিক তুঘলকী রাজত্ব চলেছে তার একটা নিদর্শন আপনার মাধ্যমে হাউসে পেশ করতে চাই। স্যার, ২৮শে মার্চ, ১৯৯০ তারিখে মৎস্য দপ্তরের ডেপুটি সেক্রেটারি লেটার ইস্যু করছেন ৩১শে মার্চের মধ্যে টাকা খরচ করতে হবে। ২৮শে মার্চ রাইটার্স বিল্ডিংস থেকে লেটার ইস্যু হচ্ছে ৩১শে মার্চের মধ্যে দার্জিলিং-এ ১৭ হাজার টাকা খরচ করতে হবে। আর একটা অর্ডার দেওয়া হয়েছে ২৮ শে মার্চ তারিখে। এই চিঠিটি ইসু হচ্ছে মেদিনীপুর জেলায় ইনফ্রাস্ট্র্যাকচারাল ফেসিলিটিজ ইন দি মেরিন-ফিসিং ভিলেজেস—এই ২৮ তারিখে বলা হচ্ছে ২৬ লক্ষ ৬৮ হাজার ৫২০ টাকা ৩১শে মার্চের মধ্যে খরচ করতে হবে। এটা কি সম্ভব? কাজেই আমরা জানতে চাই যে, এই টাকা লুঠ হচ্ছে, না সত্যিকারে কাজে লাগছে—

(এই সময় মাইক অফ্ হয়ে যাওয়ায় কিছুই শোনা যায়নি।)

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি কেন্দ্রীয় পেট্রোলিয়াম মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কেন্দ্রীয় সরকারের পেট্রোলিয়াম দপ্তরের একটি ট্রেনিং ইনস্টিটিউট আছে, সেটা হ'ল. প্লাষ্টিক ইঞ্জিনিয়ারিং অ্যান্ড টেকনোলজির ব্যাপারে বিশেষ শিক্ষাদানের জন্য। তাদের বিভিন্ন প্রতিষ্ঠান আছে এবং সারা ভারতের ১০টি

রাজ্যে এই ধরনের প্রতিষ্ঠান গড়ে উঠেছে। সংক্ষেপে তাদের বলা হয় সিপেট। পশ্চিমবাংলার কিন্তু এই ধরনের প্লাষ্টিক ইঞ্জিনিয়ারিং এবং টেকনোলজির কোনও কলেজ বা প্রতিষ্ঠান গড়ে ওঠে নি। হলদিয়া পেট্রো কেমিক্যাল প্রকল্প গড়ে উঠলে এই ধরনের বিশেষ প্রশিক্ষণ প্রাপ্ত বহু ডিপ্লোমা এবং ডিগ্রি হোল্ডার ইঞ্জিনিয়ারের দরকার হবে। সেই কারণে আমার প্রস্তাব, হলদিয়ায় এই ধরনের প্লাষ্টিক ইঞ্জিনিয়ারিং অ্যান্ড টেকনোলজির সেন্টার চালু করার ব্যবস্থা করা হোক। হলদিয়া ডেভেলপমেন্ট অথরিটি এবং হলদিয়া নোটিফায়েড অথরিটি—এরা বিভিন্ন ধরনের পরিকাঠামো—জল, জমি ইত্যাদির ব্যবস্থা করে দেবেন। স্যার, আপনার মাধ্যমে তাই মাননীয় শ্রমমন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি, তিনি কেন্দ্রীয় পেট্রোলিয়াম দপ্তরের সঙ্গে কথাবার্তা বলে পূর্বাঞ্চলের পশ্চিমবঙ্গে যাতে এই ধরনের একটি প্রতিষ্ঠান গড়ে ওঠে তার ব্যবস্থা করুন। এই সিপেট, সেন্ট্রাল Control Institute of Plastic Engineering and Technology. এদের ডিপ্লোমা কোর্সও আছে আবার ডিগ্রি কোর্সও আছে। এটা যদি চালু হয় তাহলে আমাদের এই রাজ্যের বহু ছেলে প্লাস্টিক ইন্ডাস্ট্রির ব্যাপারে শিক্ষা পেতে পারেন এবং তা পেয়ে দক্ষ ইঞ্জিনিয়ার বা কারিগর হ'তে পারেন। আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে এই অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এর আগে কলকাতার বিভিন্ন সেন্টারে আই. সি. এস. সি. পরীক্ষার প্রশ্নপত্র ফাঁসের ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে আবেদন জানিয়ে বলেছিলাম যে এ ব্যাপারে ব্যবস্থা নেওয়া হোক। এই পরীক্ষার প্রশ্নপত্র ফাঁস হবার ফলে কলকাতার কয়েক হাজার ছাত্রছাত্রীকে একবার পরীক্ষা দেবার পর আবার পরীক্ষা দিতে হয়। বিভিন্ন মহলের চাপে শেষ পর্যন্ত সরকার কলকাতা পুলিশের ডিক্টেটিভ ডিপার্টমেন্টকে দিয়ে এ ব্যাপারে একটা তদন্ত শুরু করান। দেখা যায় যে লা মার্টিনিয়ার স্কুল থেকে এই প্রশ্নপত্র ফাঁস হয়ে গিয়েছিল এবং আমরা শুনেছি যে এরমধ্যে তদন্তের কাজ প্রায় সম্পূর্ণ হয়েছে। স্যার, দেখা যাচ্ছে যে স্কুলের একজন শিক্ষিকার আত্মীয়া, সে এই প্রশ্নপত্র ফাঁসের জন্য দায়ী। সে শুধু নিজেই প্রশ্নপত্র নেয়নি, তার কয়েকজন বন্ধুবান্ধবকেও তা দিয়েছিল। স্যার, এই লা মার্টিনিয়ার স্কুল কলকাতার একটি প্রতিথযশা স্কুল। সেখানে অনেক গুরুত্বপূর্ণ লোক—সরকারের মন্ত্রী, উচ্চ পদস্থ কর্মচারিদের ছেলেমেয়ে এবং আত্মীয়-স্বজনরা পড়ে। স্যার, শোনা যাচ্ছে, তদন্ত যেটা হয়েছে তার রিপোর্ট চেপে দেবার চেষ্টা চলছে। যেখানে একটা প্রশ্নপত্র ফাঁসের ফলে হাজার হাজার ছাত্রছাত্রী অসুবিধার সম্মুখীন হল সেখানে এই ধরনের কোনও তদন্ত রিপোর্ট চেপে দেবার আমরা বিরুদ্ধে। মুখ্যসচিব মহাশয় বলেছিলেন, মে মাসের ১৭ তারিখের মধ্যে এই তদন্ত রিপোর্ট বের করা হবে কিন্তু এখন পর্যন্ত আমরা যে ইনডিকেশন বা আভায পাচ্ছি তা হচ্ছে এই তদন্ত রিপোর্ট চেপে দেওয়া হতে পারে। তাই স্যার, আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং মাননীয় শিক্ষামন্ত্রীর কাছে আমার আবেদন, তদন্ত করে কি পাওয়া গেল, কে প্রশ্নপত্র ফাঁসের জন্য দায়ী সেসব জানানো হোক এবং তাদের বিরুদ্ধে কি ব্যবস্থা অবলম্বন করা হয়েছে তা এই সভাকে জানানো হোক। তা না হলে একটা গুরুতর ব্যাপার চেপে দেবার দায় দায়িত্ব এই সরকারের উপর বর্তাবে।

[1.30–1.40 P.M.]

**শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে ল্যান্ড অ্যান্ড ল্যান্ড রেভিনিউ ডিপার্টমেন্ট এবং মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বীরভূম জেলায় যে সমস্ত পাথরের খাদান আছে, বালির খাদ আছে, সেই সব জায়গায় বি. এল. আর. ও এবং এস. ডি. এল. আর. ও অফিসে কিছু দুর্নীতিগ্রস্ত কর্মচারিদের সহযোগিতায় সরকারের লক্ষ লক্ষ টাকা কর ফাঁকি দিচ্ছে, যে দিচ্ছে না। এই বিষয়ে তদন্ত করার জন্য আমি বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। শুধু তাই নয়, এই সব খাদানগুলি যে সমস্ত বেকার ছেলেদের পাওয়া উচিত তাদের না দিয়ে যাদের একাধিক খাদান আছে, বিভিন্ন বেনামে খাদান আছে তাদের বন্দোবস্ত করা হচ্ছে। এমন কি সরকারী কর্মচারিদেরও লিজ দেওয়া হচ্ছে। তার ফলে বেকার ছেলেরা সেখানে কোনও চান্স পাচ্ছে না। তাছাড়া যে সমস্ত ইঁটভাটা আছে সেখানেও তারা অনেক কর ফাঁকি দিচ্ছে। আমি মাননীয় অর্থমন্ত্রী এবং ভূমিরাজস্ব মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে অতি সত্বর বীরভূমে এই সম্পর্কে তদন্ত করে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হয়।

**শ্রী পান্নালাল মাঝী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়ে আমাদের মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রায় ৯ বছর আগে এই সমস্ত প্রাইমারি কো-অপারেটিভ এবং হোলসেল কনজিউমার কো-অপারেটিভ সোসাইটির যারা কর্মচারী আছে তাদের জন্য সরকার একটা পে কমিটি নিযুক্ত করেছিলেন। সেই পে কমিটি সমস্ত বিষয় আলোচনা করে একটা সুপারিশ করেছিলেন এবং সেই রিপোর্ট সরকার পাবলিশ করেছেন কিন্তু আজ পর্যন্ত সেটা কার্যকরী হল না। এই সমস্ত কর্মচারী তারা ভীষণভাবে দুর্দশার মধ্যে পড়েছে। অথচ সরকার পে কমিটির মধ্যে দিয়ে সরকারী কর্মচারী এবং অন্যান্য কর্মচারিদের মাইনা বাড়িয়েছেন। ইতিপূর্বে তারা বহু আন্দোলন করেছেন, বহুদিন আগে তারা অবস্থান করেছিলেন এবং তাতে আমাদের মাননীয় অর্থমন্ত্রী এই সমস্ত দাবি কার্যকরী করবেন বলে আশ্বাসও দিয়েছিলেন। যাই হোক এটা দেরী হয়ে গেছে। পে কমিটির যে রিপোর্ট বেরিয়েছে, তারা অত্যন্ত মুসড়ে পড়েছে। আমি তাই আপনার মাধ্যমে মাননীয় অর্থ মন্ত্রীকে অনুরোধ করবো যাতে এই পে কমিটির আওতায় যে সমস্ত প্রাইমারি সোসাইটি আছে, হোলসেল কনজিউমারস কো-অপারেটিভ সোসাইটির কর্মচারী আছে, তাদের যে পে স্ট্রাকচার করা হয়েছিল বর্তমান মূল্য বৃদ্ধির পরিপ্রেক্ষিতে, সেগুলি যাতে অবিলম্বে কার্যকরী হয়। আজকে বিধানসভায় মাননীয় অর্থমন্ত্রী মহাশয় আছেন, তিনি যাতে এই বিষয়ে একটা বিবৃতি দেন, এই অনুরোধ আমি আপনার মাধ্যমে করছি।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় বিধায়ক পান্নালাল মাঝী যে প্রশ্ন তুলেছেন সেটা সামনে রেখে এটুকু বলা যায় যে সমবায় সংস্থাগুলির কর্মীদের যে পে কমিটি রাজ্য সরকার গঠন করেছিলেন এবং যে পে কমিটির রিপোর্ট জমা পড়েছে সুপারিশ সমেত সেই সম্পর্কে সমবায় দপ্তর এবং অর্থ দপ্তর আলোচনা করেছে। আমি এটুকু বলতে পারি যে এই আলোচনার ভিত্তিতে যে উদ্যোগ নেওয়া হয়েছে এবং আশা করা হচ্ছে যদি সম্ভব হয় এই আর্থিক বছরে এই পে কমিটির সুপারিশগুলি সাধারণভাবে গ্রহণ করে কার্যকরী করা সম্ভব হবে সমবায় দপ্তরের সঙ্গে আলোচনার ভিত্তিতে।

**শ্রী দেবরঞ্জন সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার একটা পয়েন্ট অব ইনফরমেশান আছে। সেটা হচ্ছে, এগ্রিকালচারাল আনএমপ্লয়েড অ্যাসোসিয়েশন-এর তরফ থেকে প্রায় ৫০০ উপরে আনএমপ্লয়েড কর্মচারী এসপ্লানেড ইস্টে জমায়েত হয়েছে। তারা মাননীয় কৃষিমন্ত্রীর সঙ্গে ডেপুটেশনে দেখা করতে এসেছেন। আমি আপনার মাধ্যমে অনুরোধ করবো যে মাননীয় কৃষিমন্ত্রী গিয়ে তাদের সঙ্গে দেখা করুন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিধানসভার সদস্যরা সকলেই জানেন যে, রামকৃষ্ণ মিশন সেবা প্রতিষ্ঠান হাসপাতালটি কিছু স্থানীয় কর্মচারীর অত্যাচারে আজকে প্রায় বন্ধ হওয়ার মুখে এসে দাঁড়িয়েছে। গত বছর ওখানে ক্যাজুয়াল কর্মীরা এবং স্পেসাল অ্যাটেনডেন্টরা ধর্মঘট করেছিল এবং মহারাজদের হস্তক্ষেপে সেটা উঠেছিল। কিন্তু এবারে গত ২০শে এপ্রিল রাত ৯/১০ টার সময় কিছু স্পেসাল অ্যাটেনডেন্ট এবং ক্যাজুয়াল লেবার—যাদের রুগীদের সেবায় নিযুক্ত থাকার কথা, তারা রুগীদের সেবায় নিযুক্ত না থেকে—পোস্টার মারছিল। মহারাজরা জানতে পেরে তাদের সেই কাজের প্রতিবাদ করেন। ফলে মহারাজদের বিরুদ্ধে তারা চারিদিকে পোস্টার মারে, কুৎসিত স্লোগান দেয় এবং বক্তৃতা দেয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন গত বছর যখন পুরুলিয়া রামকৃষ্ণ মিশনে এই রকম ঘটনা ঘটেছিল তখন আমি প্রতিবাদে এবং প্রতিকারের দাবিতে মুখ্যমন্ত্রীর ঘরের দরজার সামনে অবস্থান করেছিলাম। যেহেতু আমি একজন রামকৃষ্ণ মিশনের ভক্ত সেহেতু আমাকে ঐ কাজ করতে হয়েছিল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মহারাজদের সঙ্গে টেলিফোনে কথা বলেছি, তাঁরা আমাকে বলেছেন যে, তাঁরা হাসপাতাল বন্ধ করে দিতে চান না, কিন্তু হাসপাতাল বন্ধ হওয়ার মুখে এসে দাঁড়িয়েছে। বামফ্রন্ট সরকারের মন্ত্রীরা ওখানে যদিও চেষ্টা করছেন—ওখানে অত্যাচার চালাচ্ছে নকশাল পন্থী ইউনিয়ন—তবুও সিটু লিখিতভাবে মহারাজদের জানিয়েছেন, 'আমরা ওদের আন্দোলনকে সমর্থন করছি। ওদের পারমানেন্ট করে নিতে হবে।' স্পেসাল অ্যাটেনডেন্টরা হসপিটালের স্টাফ নয়, তারা কাজের বিনিময়ে রুগীদের কাছ থেকে পয়সা পায়, অথচ সিটু তাদের পারমানেন্ট করার দাবিকে পূর্ণ সমর্থন করছে। ওখানে যা ঘটছে তা স্বাস্থ্যমন্ত্রী যদিও চান না, তথাপি সিটু লিখিতভাবে মহারাজকে জানিয়েছে, 'সমস্ত অবৈধ কর্মচারিদের বৈধ করে পারমানেন্ট স্টাফ করে নিতে হবে।' আজকে মুখ্যমন্ত্রী এখানে উপস্থিত নেই, না থাকলেও নৈতিক দায়িত্ব হিসাবে আমি সকল সদস্যের কাছে আবেদন করছি,—চলুন আমরা সকলে মুখ্যমন্ত্রীর ঘরের দরজায় গিয়ে এবিষয়ে প্রতিকারের দাবিতে অবস্থান করি। গতবার যখন পুরুলিয়া রামকৃষ্ণ মিশনের ঘটনার পরিপ্রেক্ষিতে আমি মুখ্যমন্ত্রীর ঘরের দরজায় অবস্থান করেছিলাম তখন মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপে ওখানে অত্যাচার বন্ধ হয়েছিল। আমি আজকেও মুখ্যমন্ত্রীর ঘরের দরজায় অবস্থান করতে যাচ্ছি। রামকৃষ্ণ মিশন সেবা প্রতিষ্ঠান যাতে বন্ধ হয়ে না যায় তার জন্য তিনি যাতে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করেন।.

**শ্রী দেবরঞ্জন সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয়ই অবগত আছেন যে, কাশ্মীরে বর্তমানে যে অবস্থা চলছে তাতে কাশ্মীরে লেখাপড়া একেবারে বন্ধ হয়ে গেছে। পশ্চিম বাংলার প্রায় ২১টি ছেলে কাশ্মীরে তথা শ্রীনগরে ইঞ্জিনিয়ারিং পড়ছিল। কিন্তু গত কয়েক মাস হ'ল তারা কাশ্মীর তথা শ্রীনগর ছেড়ে চলে আসতে বাধ্য হয়েছে এবং তাদের ভবিষ্যৎ অন্ধকার হয়ে গেছে। তবে অনেক জায়গায় ঘোরাঘুরি করার পর দুর্গাপুর রিজিওনাল

ইঞ্জিনিয়ারিং কলেজের অধ্যক্ষ তাদের আশ্বাস দিয়েছেন। তিনি বলেছেন যে, তিনি তাদের দুর্গাপুর রিজিওন্যাল ইঞ্জিনিয়ারিং কলেজে পড়ার ব্যবস্থা করে দিতে পারেন। যদি পশ্চিমবঙ্গ সরকারের তরফ থেকে তাদের কাছে কোনও সরকারী আদেশ পাঠানো হয়। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী তথা উচ্চ শিক্ষামন্ত্রীর কাছে অনুরোধ জানাচ্ছি, অবিলম্বে এই ছেলেগুলির ভবিষ্যৎ রক্ষা করবার জন্য যাতে করে রিজিওনাল ইঞ্জিনিয়ারিং কলেজ দুর্গাপুরে ভর্তি হতে পারে তারজন্য যথাযথ ব্যবস্থা গ্রহণ করুন।

[1.40–1.50 P.M.]

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার আগে মাননীয় সদস্য শ্রী সত্য বাপুলি মহাশয় সি. পি. এমের তান্ডবে রামকৃষ্ণ মিশন সেবা প্রতিষ্ঠান (হাসপাতাল) বন্ধের কথা বলেছেন। আমার এলাকায় ঠিক একই জিনিস ঘটেছে। মার্কসবাদী কমিউনিস্ট পার্টির কিছু গুন্ডার তান্ডবে একটি হাসপাতাল বন্ধ হয়ে গেছে। আমি এই ব্যাপারে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আমার ওখানে হনুমান হাসপাতালটি ২০০ শয্যা বিশিষ্ট। এই হাসপাতালে আলো নেই দীর্ঘ ১ মাস ধরে। এই হাসপাতালটি হনুমান জুটমিলের সিস্টার কনসার্ন। বর্তমানে এই জুটমিলটি লক-আউট। অন্য জায়গা থেকে আলো এনে সাম লাখোটিয়া বে-আইনীভাবে আলো দেন। থানার পুলিশ অফিসারকে ডেকে হাসপাতালে আলো দিতে বাধ্য করেন। আলো দেবার পর গত ২৪ তারিখে ওখানকার একজন সুইপার যার নাম দুর্গী তার ৮ বছরের বাচ্ছা ছেলে শঙ্কর লোহার সিঁড়ি দিয়ে নামতে গিয়ে ইলেকট্রিক শক্ পেয়ে মারা যায়। এরফলে হাসপাতালের কাজকর্ম সব অচল হয়ে যায়, নার্সদের সেখানে মারা হচ্ছে। মাননীয় সদস্য শ্রী অপূর্বলাল মজুমদার যিনি ওখানকার ইউনিয়নের প্রেসিডেন্ট সেই ইউনিয়নের সাইনবোর্ড নামিয়ে সি. পি. এমের লোকেরা সি. পি. এমের ইউনিয়নের সাইনবোর্ড সেখানে টাঙিয়ে দেয়। এইভাবে তারা সেখানে তান্ডব সৃষ্টি করেছে। এই বন্ধ হাসপাতালটি অবিলম্বে খোলার জন্য আমি অনুরোধ জানাচ্ছি।

**শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** মাননীয় স্পিকার মহাশয়, গত পরশু দিন বিজনসেতুতে আনন্দমার্গীদের যে সভা হয়েছে সেই সভাতে তারা ঘোষণা করেছেন যে পুরুলিয়াতে যেমন তাঁরা সদর দপ্তর করেছেন, আদিবাসী গরীব মানুষদের বহু বিঘা জমি দখল করে অস্ত্রাগার করেছেন, অস্ত্র শিক্ষার কেন্দ্র করেছেন এবং খুনের পরিকল্পনা করেছেন রাজ্যজুড়ে ঠিক সেইরকম সদর দপ্তর গোটা পশ্চিমবঙ্গের জেলায় জেলায় ব্লকে ব্লকে গড়ে তুলবেন, এই হুমকি তারা দিয়েছেন। আপনি জানেন, কেন্দ্রীয় স্বরাষ্ট্র মন্ত্রী কয়েকদিন আগে লোকসভায় এক বিবৃতিতে বলেছেন যে, আনন্দমার্গীর দল পশ্চিমবঙ্গে ব্যাপক খুন-জখম সন্ত্রাস করার গভীর চক্রান্ত করেছে। তাঁরা চক্রান্ত করেছে মুখ্যমন্ত্রীকে খুন করার জন্য, তাঁরা চক্রান্ত করেছে বিভিন্ন নেতা ও মন্ত্রীদের খুন করার জন্য। তারা পাকিস্তান থেকে অস্ত্র নিয়ে আসছে, অস্ত্র শিক্ষা দিচ্ছে, ব্যাপকভাবে অস্ত্রাগার গড়ে তুলছে। ইতিপূর্বে এদের হাতে বহু মানুষ খুন হয়েছে। সুপ্রীম কোর্টের বিচারপতি থেকে শুরু করে কেউ বাদ যান নি। এরা শ্রীমতী ইন্দিরা গান্ধীকে খুন করার পরিকল্পনা করেছিলেন। এই সমস্ত খবর আপনারা জানেন, অনেকদিন আগেই এই খবর প্রকাশিত হয়েছিল। আমাদের নেতা জ্যোতি বসুর উপরেও ১৯৬৯ সালে পাটনাতে আনন্দমার্গীরা গুলি চালিয়েছিল। মাননীয় মুখ্যমন্ত্রী অল্পের জন্য বেঁচে গিয়েছিলেন কিন্তু তার

একজন সহচর গুলিতে নিহত হয়েছিলেন। আনন্দমার্গীরা আমেরিকার কাছ থেকে বিশেষভাবে অস্ত্র সাহায্য পাচ্ছে, অর্থ সাহায্য পাচ্ছে, তারা সি. আই. এর গুপ্তচরবাহিনী। অনেকে পশ্চিমবঙ্গে বৈধ পাশপোর্ট ছাড়াই ঢুকে পড়ছে। একজন প্যার্টিস মুন্ডে কিছু দিন আগে নোবেল বিজয়ী বলে পরিচয় দিয়ে ওদের ঘাঁটি পুরুলিয়ার সদর দপ্তরে আসেন। পুলিশ তাঁকে গ্রেপ্তার করে, কিন্তু তাঁর কাছ থেকে বৈধ ভিসা কিম্বা পাশপোর্ট পাওয়া যায়নি। এইভাবে আজকে গোটা দেশজুড়ে ওদের বিরুদ্ধে সমস্ত জনরোস ফেটে পড়ছে। ওদের বিরুদ্ধে অবিলম্বে যদি রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকার ব্যবস্থা না নেন তাহলে জনরোষ ফেটে পড়বে, পশ্চিমবঙ্গের মানুষ যা ব্যবস্থা নেবার সেই ব্যবস্থাই নেবে।

**শ্রী তুহিন সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অত্যন্ত দুঃখের সঙ্গে জানাচ্ছি যে, বর্ধমান জেলায় যে কয়টি বড় ব্রীজ আছে সেই ব্রীজগুলো পি. ডব্লু. ডির অবহেলা এবং রক্ষণাবেক্ষণের অভাবে ক্ষতিগ্রস্ত হতে পারে, যারফলে যানবাহন চলাচল ব্যহত হতে পারে। নাদনঘাটে খড়ী নদীর উপর কয়েক মাস আগে একটি ব্রীজ হয়েছে। সম্প্রতি জেলা প্ল্যানিং বোর্ড নাদনঘাটের রাস্তাটিকে জাতীয় সড়ক হিসাবে রূপায়িত করবার পক্ষে রায় দিয়েছেন। দুঃখের ব্যাপার হল, নাদনঘাটের ঐ ব্রীজটির উপর দিয়ে ভারী লরি চলাচলের ফলে অলরেডি ব্রীজটিতে ক্র্যাক সৃষ্টি হয়েছে, ফলে যে কোনও মুহূর্তে ব্রীজটি ধ্বংস হয়ে যেতে পারে। যদি অবিলম্বে পূর্ত দপ্তর ব্যবস্থা গ্রহণ না করেন তাহলে পরবর্তী পর্যায়ে নাদনঘাটের সঙ্গে সড়ক যোগাযোগ বিচ্ছিন্ন হয়ে যাবে। আর একটি ব্রীজ—দামোদরের উপর কৃষক সেতু, যেটি নির্মাণে অনেক অর্থ ব্যয় করা হয়েছে। কিন্তু ঐ কৃষক সেতুটির ঠিকমত রক্ষণাবেক্ষণ না করবার ফলে সিমেন্ট ফেটে গিয়ে সমস্ত লোহার রড বেরিয়ে পড়েছে, বিভিন্ন স্থানে গর্তও সৃষ্টি হয়েছে। দামোদরের ঐ ব্রীজটি যদি ভেঙ্গে যায় তাহলে সমগ্র দক্ষিণ বঙ্গের সঙ্গে ঐ অঞ্চলের যোগাযোগ বিচ্ছিন্ন হয়ে যাবে। আমি লক্ষ্য করেছি, দিনের বেলায় ঐ ব্রীজে আলো জ্বলে, নেভাবার কোনও লোক নেই, কিন্তু রাতে সেখানে আলো জলে না। এছাড়া ঐ ব্রীজটির নিচে বালি-খাদ সৃষ্টি হয়েছে এবং সেখান থেকে বহু মানুষ অবাধে বালি তুলে নিয়ে যাচ্ছে, ফলে দামোদরের ব্রীজটির পিলার বসে যাবার সম্ভাবনা দেখা দিয়েছে। আর একটি ব্রীজ—গৌরাঙ্গ সেতু, জানি না কতখানি সত্য, শুনেছি ঐ ব্রীজটির একটি পিলার নাকি বসে গেছে। কাজেই ঐ ব্রীজটি সম্পর্কে অবিলম্বে তদন্ত করে ব্যবস্থা নিতে আমি মাননীয় পূর্তমন্ত্রীকে অনুরোধ করছি।

**শ্রী প্রবুদ্ধ লাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আসানসোলে একটি সাব-ডিভিশনাল হসপিটাল আছে, কিন্তু সেখানে একটা চরম অব্যবস্থা চলছে। সেই হসপিটালটিতে শুধুমাত্র আসানসোল শহরেরেই নয়, বরাকর, কুলটি, বারবনী প্রভৃতি অঞ্চল থেকেও রোগীরা আসে। কিন্তু বর্তমানে ঐ হসপিটালে লাইফ সেভিং ড্রাগ পাওয়া যাচ্ছে না। হসপিটালটিতে কোনও ব্লাড ব্যাঙ্ক নেই, ফলে রক্ত আনবার জন্য পেসেন্ট পার্টিকে অনেক দূর দূর যেতে হয়। এছাড়া ঐ হসপিটালটিতে পর্যাপ্ত পরিমান বেড নেই, যারজন্য অনেক রোগীকে মাটিতে শুয়ে থাকতে হয়, কখনও কখনও একটি বেডে তিনজন রোগীকে শুয়ে থাকতে হয়। সেখানে শিশুদের জন্য আলাদা কোনও বেড নেই। হাসপাতালটির পাশেই রয়েছে মর্গ। তাছাড়া আসানসোল অঞ্চল অ্যাকসিডেন্ট প্রোন এরিয়া

হওয়ায় অনেক লোকজন সর্বদা হাসপাতালটিতে আসে, ফলে গোলমাল হয় এবং তারজন্য অসুবিধা হয় বলে পেসেন্টরা কমপ্লেন করেন। এছাড়া সেখানে ডাক্তাররা রোগীদের ঠিকমতো অ্যাটেন্ড করেন না, কারণ পর্যাপ্ত পরিমাণে ডাক্তার সেখানে নেই। যাঁরা আছেন তাঁরাও বেশীরভাগ সময় প্রাইভেট প্র্যাকটিস করেন। হসপিটাল সুপারিনটেনডেন্টকেও হাসপাতালে পাওয়া যায় না, ফলে রোগী ভর্তির ক্ষেত্রে অসুবিধা সৃষ্টি হওয়ায় রোগীদের আসানসোল থেকে কলকাতার পি. জি. হসপিটালে নিয়ে আসতে হয়। এইভাবে রোগী নিয়ে আসবার সময় পথে রোগীর মৃত্যু পর্যন্ত হয়েছে। সেখানে সার্জিকাল ডিপার্টমেন্ট ঠিকমতো নেই। ঠিকমতো সার্জিকাল ডিপার্টমেন্ট না থাকবার ফলে ঐ ধরনের কেসের পেসেন্টকে নিয়ে কলকাতায় আসতে হয়। তাই স্বাস্থ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো, আপনি নিজে হসপিটালটি পরিদর্শন করুন। হসপিটালটির ক্যাম্পাসে অনেক জায়গা রয়েছে, তাই সেখানে অনেক নতুন বিল্ডিং তোলা যায়, সম্প্রসারণ করা যায়। আজকে হাসপাতালটি সম্প্রসারণ করা গেলে আসানসোল মহকুমার মানুষদের আশা-আকাঙক্ষা পূরণ করা যাবে।

[1.50–2.00 P.M.]

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের উপরে দৃষ্টি আকর্ষণ করছি রাজ্যের পৌর দপ্তরের মন্ত্রী এবং অর্থ মন্ত্রী মহাশয়ের কাছে খড়গপুরে দীর্ঘদিন ধরে জল সরবরাহ প্রকল্প রাজ্য সরকারের কাছে অনুমোদনের জন্য পড়ে আছে, জানি না প্রকল্পটির বর্তমান অবস্থা কি? খড়গপুরে গরমকালে জলের সমস্যা ব্যাপক। খড়গপুর একটি বিশাল এলাকা নিয়ে গঠিত এবং বহু মানুষের বাস, ফলে জলের সমস্যা খুবই তীব্র। আমি মাননীয় অর্থমন্ত্রীকে অনুরোধ করবো তিনি যেন অবিলম্বে প্রকল্পটির অনুমোদন দেন এবং প্রকল্পটি বর্তমানে কি অবস্থায় আছে সে সম্পর্কে এখানে বলেন।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** খড়গপুরের পানীয় জলের প্রকল্প সম্পর্কে আমার যতদূর মনে আছে এটি ১৯৮৫ সালে জনস্বাস্থ্য ইঞ্জিনিয়ার দপ্তর রচনা করেন। প্রকল্পটি ছিল ৮ কোটি ১৪ লক্ষ টাকার—৫ কোটি টাকা রাজ্য সরকারের দেবার কথা ছিল এবং বাকি ৩ কোটি ১৪ লক্ষ টাকা এল. আই. সি.-র কাছ থেকে ঋণ বাবদ পাওয়ার কথা ছিল। এরপর পাঞ্জাব ন্যাশানাল ব্যাঙ্ক ঋণ দেবার ব্যাপারে উৎসাহ দেখান। পরে তাঁরা জানান যে রিজার্ভ ব্যাঙ্ক অব ইন্ডিয়ার নিয়ম নীতি মেনে এই ঋণ তাঁরা দিতে পারছেন না। সম্প্রতি তাই আমরা এল. আই. সি.-র সঙ্গে যোগাযোগ করেছি। ইতিমধ্যে প্রকল্পটির খরচের পরিমাণ অনেকটা বেড়ে গিয়েছে, ১২ কোটিতে এসে দাঁড়িয়েছে। এরমধ্যে ৮ কোটি টাকা দেবে রাজ্য সরকার এবং বাকী ৪ কোটি টাকা এল. আই. সি. দিতে রাজী হয়েছেন। আমি আপনার মাধ্যমে জানাতে চাই যে, রাজ্য সরকার সম্প্রতি সিদ্ধান্ত নিয়েছেন এবং অ্যাডমিনিস্ট্রেটিভ অ্যাপ্রুভ্যালও দিয়ে দেওয়া হয়েছে—প্রকল্পটির অনুমোদন দিয়ে দেওয়া হয়েছে।

**শ্রী সৌগত রায় ঃ** এটি আগেই মেনশন করা হয়েছে। জ্ঞান সিং সোহনপাল এটি মেনশন করেছেন। ফলে এটি নিয়ে পুনরায় বলার কি আছে? স্যার, আমি আপনার মাধ্যমে একজন অত্যন্ত সাহসী এবং নৈতিক বলে বলীয়ান বাঙালীকে ধন্যবাদ জানাচ্ছি। মৃণাল কান্তি চ্যাটার্জীর বাড়ি হাওড়াতে। কিছুদিন আগে হাওড়ার ব্যাঁট্রা থানায় যে অশান্তি হয়েছিল সেই

সময়ে পুলিশগুলি চালিয়েছিল। পুলিশের ঐ গুলিতে মৃণালবাবুর ক্লাস ইলেভেনে পড়া ছেলে প্রন্তিকের মৃত্যু হয়েছিল। সরকারের তরফে এই ধরনের ঘটনায় কিছু টাকা দিয়ে ক্ষতিপূরণের ব্যবস্থা করা হয়ে থাকে। এই ক্ষেত্রেও সরকার ক্ষতি পূরণের উদ্দেশ্যে একটা দশ হাজার টাকার চেক তাঁর উদ্দেশ্যে পাঠানো হয়েছিল। ওঁকে অভিনন্দন জানাই, উনি সেই চেক্ না নিয়ে সরকারকে ফেরত পাঠিয়ে দিয়েছেন। উনি মুখ্যমন্ত্রীকে একটি চিঠি দিয়ে বলেছেন যে এই চেক পাঠিয়ে আমাকে ঘুষ দেবার চেষ্টা করা হচ্ছে। আমার ছেলেকে আপনার পুলিশ গুলি চালিয়ে মেরে ফেলেছে। পুলিশ নির্লজ্জভাবে আমার ক্লাস ইলেভেনে পড়া ছেলেকে খুন করেছে। পুলিশের সেই নির্লজ্জ আক্রমণকে চাপা দেবার জন্য প্রান্তিকের বাবার এই বক্তব্যের পিছনে এটা স্পষ্ট হয়ে উঠেছে যে, সরকার দশ হাজার টাকা দিয়ে ব্যাঁটরা থানার মানুষের মুখ বন্ধ করার চেষ্টা করছেন। পুলিশ নির্লজ্জভাবে গুলি চালিয়ে এই যে একটা ছেলেকে খুন করেছে, তার বিরুদ্ধে ওখানকার মানুষের ক্ষোভ এই টাকা ফেরতের মধ্যে দিয়ে পরিস্কার হয়ে উঠেছে। তিনি আরো বলেছেন এই সরকারের উদ্দেশ্যে যে তার ছেলেকে যখন গুলিবিদ্ধ অবস্থায় হাওড়ার জেনারেল হাসপাতালে নিয়ে যাওয়া হয়েছিল তখন তো প্রাণ বাঁচাবার জন্য সরকার কয়েক বোতল রক্ত দিতে পারলো না? সেজন্যই তো সে অবশেষে মারা গেল। তাই আমি আজকে আবার বলব এবং দাবি জানাব এই যে ঘটনা ঘটেছে সেটার ব্যাপারে জুডিসিয়াল এনকোয়ারী করা হউক, এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, এর আগে আমরা দেখেছি যে, যখন কেন্দ্রে রাজীব গান্ধীর সরকার ছিল তখন কলকাতার মেয়র প্রায়শই দাবি করতেন যে কলকাতার উন্নয়নের জন্য ১,৮২৭ কোটি টাকা দিতে হবে। কলকাতার হোর্ডিং ব্যানার মাধ্যমে সেই দাবিতে সোচ্চার হয়েছিল কলকাতার মেয়র, কলকাতার পৌরসভা এবং বামফ্রন্টের দলগুলি। আজকে কেন্দ্রে সরকার পরিবর্তন হয়েছে, বন্ধু সরকার এসেছে, আমরা জানতে আগ্রহী রাজ্য সরকারের কাছে ১,৮২৭ কোটি টাকার দাবিতে আজ পর্যন্ত আমাদের রাজ্য সরকার কি পদক্ষেপ নিয়েছেন এবং ১,৮২৭ কোটি টাকার দাবির ব্যাপারে পৌর নির্বাচনের পূর্বে তারা মানুষের সামনে এই ব্যাপারে কি পদক্ষেপ নিয়েছেন—সেটা জানতে আমরা আগ্রহী যেহেতু যথারীতি বিধানসভা চলছে। যদিও এই ব্যাপারে মেয়রের দাবিকে এবং বামফ্রন্টের দাবিকে আমরা পূর্বেই সমর্থন করেছি। ১,৮২৭ কোটি টাকার এই প্রশ্নটাকে নিরপেক্ষতা মনে করে কলকাতার মানুষকে স্টান্ট দিয়েছিলেন, এখানে বুদ্ধদেববাবু এসেছেন তিনি যদি এই ব্যাপারে জবাব দেন তাহলে ভাল হয়।

**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** মিঃ স্পিকার, কলকাতার একটি বিশেষ ব্যাপারে আপনার দৃষ্টি আকর্ষণ করছি এবং এখানে অসীমবাবু আছেন তারও দৃষ্টি আকর্ষণ করছি। কারণ, তিনি এই বিষয় নিয়ে বেশ কিছুদিন চেষ্টা করেছিলেন কলকাতা শহরে যাতে যানজট না বাধে। স্যা:া, আজকে আমি যখন বিধানসভায় আসছিলাম হাওড়া ব্রীজ ক্রশ করে ঠিক ফ্লাই-ওভ .রের াামনে দাঁড়াই তখন ১১টা বেজে ১২ মিনিট, আর অ্যাসেম্বলির কাছে যখন এে :.—অ্যাসেম্বলিতে ঢোকার আগে—তখন গাড়ির ঘড়িতে দেখলাম ১২.৫ মিঃ হয়েছে—এই দুই কি.মি. পথ আসতে। সামান্য দুই কি.মি. রাস্তা আসতে আজকে ১ ঘণ্টা তিন মিনিট লাগল। আমি এসেছি ফ্লাই ওভার থেকে ব্রাবোর্ণ রোড হয়ে ডালহৌসি স্কোয়ার দিয়ে।

কলকাতার মতন শহরে যদি ২ কি.মি. রাস্তা আসতে ১ ঘন্টা সময় লাগে তাহলে বুঝতে হবে এই অবস্থাটা কি ভয়াবহ হয়েছে। এই বিষয়ে, আমাদের পরিবহন মন্ত্রী আছেন তিনি জানেন কিনা জানিনা। আমি যেটা বলতে চাই সেটা হচ্ছে এই ব্রাবোর্ণ রোড দিয়ে ৮।৯।১০। ১২টায় প্রতি ঘণ্টায় কটা গাড়ি দক্ষিণমুখী আসছে এবং পোস্তার মুখ দিয়ে ক'টা গাড়ি আসছে —স্ট্রাণ্ড রোড দিয়ে তো যাবার উপায় নেই, এটা হচ্ছে উত্তরমুখী—এটা দেখা দরকার, কারণ এটাই হচ্ছে একমাত্র দক্ষিণমুখী রাস্তা। কাজেই পোস্তার এবং তারও যদি উত্তরে পোস্তা অঞ্চলের গাড়িগুলিকে দক্ষিণ-কলকাতায় যেতে হয় তাহলে এটাই হচ্ছে একমাত্র রাস্তা। এক্ষেত্রে আমার বক্তব্য এই রাস্তা দিয়ে কতকগুলি গাড়ি চলে তার যদি এস্টিমেট নেওয়া হয় এবং এই ব্যাপারে যদি একটা এক্সপেরিমেন্ট করা হয় তাহলে ভাল হয়। আমি তো পৃথিবীর অনেক দেশে গিয়েছি, পৃথিবীর কোনও দেশে কলকাতা শহরের মতন শহরের মাঝখান দিয়ে লরি চলে না, এই জিনিস তো আমি কোথাও দেখিনি। আগে কলকাতার রাস্তায় সকাল ৮টা থেকে ১২টা অবধি লরি চলাচল বন্ধ থাকতো, এখন এটাকে আটটা থেকে ১১টা করা হয়েছে, অর্থাৎ ১ ঘণ্টা কমিয়ে দেওয়া হয়েছে। আমি মনে করি এবং আপনার দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে এই হাউসে আসতে গেলে এবং হাওড়া ব্রিজ পার হতে গেলে ১ ঘণ্টা আগে বাড়ি থেকে বেরোতে হবে। তবে এই বিধানসভায় আসা যাবে। আমাদের মাননীয় অর্থমন্ত্রী এই জ্যাম জট ছাড়াতে বা মুক্ত করতে কঠোর পরিশ্রম করেছেন, তিনি অন্তত দেখুন কারণ এখানে মাননীয় পরিবহণ মন্ত্রী শ্রী শ্যামল চক্রবর্ত্তী মহাশয় নেই। আমি অনুরোধ করব এই সমস্যাটার গভীরে ঢুকে অচিরেই এই সমস্যার সমাধান করা হোক। তাছাড়া লরি, ঠেলাগাড়ি যে সমস্ত গাড়িগুলি আস্তে চলে সেগুলিকে দিনেরবেলায় বন্ধ করে দিয়ে রাত্রের বেলায় চালাবার চেষ্টা করুন।

**মি ঃ স্পিকার ঃ** (At this State the House was adjourned till 2.30 P.m.) এখন বিরতি, আবার আমরা মিলিত হবো ২.৩০ মিনিটের সময়।

(After adjournmnt)

[2-30–2-40 P.M.]

**শ্রী অমর ব্যানার্জি ঃ** মাননীয় স্পিকার স্যার, একটা সরকার জনমুখি কি জনবিরোধী সেটার প্রতিফলন আংশিকভাবে হয় তাদের বাজেটের মধ্য দিয়ে ও তাদের অর্থনৈতিক প্রস্তাবের মধ্য দিয়ে। আমরা তো দেখেছি যে কেন্দ্রের জনবিরোধী সরকার একটার পর একটা জিনিসের দাম বাড়িয়ে চলেছে। এই নিত্য প্রয়োজনীয় জিনিসপত্র মানুষের ক্রয়ক্ষমতার বাইরে চলে যাচ্ছে। গতকাল তারা মে দিবসের শুভ সূচনা করলো রেলের বাজেট বৃদ্ধির মধ্য দিয়ে। স্যার, আপনি জানেন যে গতকাল থেকে রেলের ভাড়া বৃদ্ধি করা হয়েছে এবং আজ সকাল থেকে বিভিন্ন স্টেশনে রেলের ভাড়া বৃদ্ধির প্রতিবাদে এজিটেশন হচ্ছে। আমাদের সরকার বলছে, দিল্লিতে যে সরকার বসে আছে তারা আমাদের বন্ধু, এই কি বন্ধুত্বের সূচনা! দিল্লীর ওই জনবিরোধী সরকার পেট্রোল, ডিজেলের দাম বাড়িয়েছে এবং পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী ও অর্থমন্ত্রী তারা বিভিন্ন শিল্প জাতীয়করণ করার কথা বলছেন—আমি হাওড়ায় ইণ্ডিয়া মেশিনারি ও বেঙ্গল পটারির কথা আগেই বলেছি—আর তারা একটার পর একটা না করে দিচ্ছে।

জনবিরোধী কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে কতদিন পর্যন্ত আপনারা বন্ধুত্বর আওয়াজ তুলে রাখবেন। এই সরকারের বিরুদ্ধে লড়াই করবার আজ সময় এসেছে। আমাদের মাননীয় সদস্য সৌগতবাবু বলেছেন—লড়াইয়ের ময়দানে আপনারা নামুন, এবং কেন্দ্রীয় সরকারের জনবিরোধী যে বাজেট, সেই বাজেট-এর প্রতিফলন আজকে প্রতি পদক্ষেপে মানুষ উপলব্ধি করছে। এর উপর আবার নতুন করে রেলের ভাড়া বৃদ্ধি ঘটেছে। এই রেলের ভাড়া বৃদ্ধির বিরুদ্ধে সরকার রাস্তায় নামুক। আপনার নিশ্চয় মনে আছে, যে পশ্চিমবঙ্গের এই সরকার এক পয়সা ট্রাম ভাড়া বৃদ্ধির প্রতিবাদে আন্দোলন করেছিল, আজ তাদের সেই বিপ্লব কোথায় গেল আমি বুঝতে পারছি না। এই ব্যাপারে আমি আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি।

## VOTING ON DEMAND FOR GRANTS—Demand No. 38

**Mr. Speaker :** There are 6 cut motions on this Demand. All the cut motions are in order.

**Sri Debaprasad Sarkar :**
**Sri Satya Ranjan Bapuli :**
**Sri Saugata Roy :**
**Sri Sultan Ahmed :**
**Sri Apurbalal Majumdar :**

Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে তথ্যমন্ত্রী যে বাজেট পেশ করেছেন আমি তাকে সমর্থন করছি না এবং করছি না তার কয়েকটি কারণ আছে এবং কতকগুলি গঠনমূলক প্রস্তাব তাঁর সামনে পেশ করছি এবং তার সঙ্গে সঙ্গে আমাদের যে কাটমোশনগুলি আছে আমি তা সমর্থন করছি। ১৩ বছর ধরে একটানা এই তথ্য সংস্কৃতি দপ্তর চলছে, শুধু দপ্তরের নাম পরিবর্তন করা ছাড়া এক কথায় বলতে হয় রাজনৈতিক প্রচারের আখড়া তৈরী করা ছাড়া এই দপ্তর অন্য কোনও বড় রকমের কাজ করতে পারেননি। মাননীয় মন্ত্রী তাঁর বাজেট বক্তৃতায় এখানে এই এই করা হয়েছে, এই এই করা হবে এই প্রস্তাব রেখেছেন। আমি একথা বলছি না যে একটাও কাজ হয়নি, ২/৪টি কাজ হয়েছে কিছু কিছু শাখায়, কিন্তু সামগ্রিকভাবে মৌলিক সমস্যা সমাধন করার জন্য যে কয়টি শাখা এই দপ্তরের অধীনে রয়েছে সেখানে কাজ করতে পারেননি, একটা শাখাতেও কৃতিত্বর দাবি করতে পারবেন না। ১৩ বছরে যাতে আমরা বলতে পারি এই মন্ত্রী এই মৌলিক সমস্যার সমাধান করেছেন, নতুন চিন্তার আমদানি করেছেন এবং তাকে ঠিক ঠিক ইমপ্লিমেন্ট করেছেন। আমি বলছি এটা একটা সম্পূর্ণ প্রচারের আখড়া এবং সম্পূর্ণ এক দলীয় প্রচার। বামফ্রন্ট সরকারের যদি প্রচার হত তাহলে আমি মনে করি যে তথ্য দপ্তরের একটা নীতির প্রশ্ন থাকে যে সরকারের সমস্ত জিনিসটা মানুষের সামনে তুলে ধরা দরকার। এখানে দেখবেন কৃষি দপ্তর একটা গুরুত্বপূর্ণ দপ্তর, তার বিভাগের প্রচার হওয়া দরকার, এই সম্পর্কে তাদের প্রচার নেই। অন্য দপ্তর যেগুলি মার্কসবাদী কমিউনিস্ট পার্টির দপ্তর রয়েছে সেখানে অনেক প্রচার হয়েছে। জাতীয় সংহতির জন্য মানুষের কাছে ব্যাপক প্রচারের দরকার আছে, সেই প্রচার নেই। জাতীয় সংহতি একটা বড় প্রশ্ন, আপনার দপ্তর থেকে এমন কোনও গুরুত্বপূর্ণ ভূমিকা, কোনও ইতিবাচক প্রস্তাব, একটা পজিটিভ মুভমেণ্ট বলতে যা বোঝায় তা করতে পারেননি

যাতে রাজ্যের মানুষের মধ্যে জাতীয় সংহতির ব্যাপারে একটা মানসিকতা তৈরী হতে পারে, যাতে আমরা বুঝতে পারি যে আমাদের সরকারের তরফ থেকে কিছু করা হচ্ছে। তথ্য চলচ্চিত্র ভাষা প্রত্যেকটি দপ্তরের ২/৪টি কথা উল্লেখ করেছেন যেখানে বলেছেন এই এই করা হয়েছে। সবচেয়ে মজার কথা কোনও কোনও জায়গায় অসত্য কথা লিখেছেন, অসত্য ভাষণ দিয়েছেন, আমি তার তীব্র প্রতিবাদ করছি। আপনি প্রথম পাতার বর্ক্তৃতায় বলেছেন যে বিগত বছরেও এই বর্ক্তৃতার সময় আমি আপনাদের কাছে এই অঙ্গীকার করেছিলাম যে সংবাদপত্র এবং সাংবাদিকের সঙ্গে সরকার সহযোগিতাপূর্ণ ভাব বিনিময় ও যোগাযোগ রক্ষা করে চলবে এই ব্যাপারে আমার বিভাগ কৃতিত্বের দাবি করতে পারে। কিন্তু সত্যই কি এই কৃতিত্ব দাবি করতে পারেন? আমার জানা এমন অনেক সংবাদ আছে, পশ্চিমবঙ্গের বাইরের কথা ছেড়ে দিন, যেখানে বিগত এক বছরে পশ্চিমবঙ্গের বুকে সাংবাদিকদের হেনস্থা করেছেন, মেরেছেন। আমাদের চোখের সামনে যখন প্রথম টি. ভি. সাংবাদিকরা এলেন, দুর্গাপুরের এম এল এ'র সামনে টি.ভি. ফটো সাংবাদিককে ফিজিক্যালি অ্যাসল্ট করা হল। তারপর একটা সর্ট সেসান ছিল, তাঁরা অঘোষিতভাবে বিধান সভা বয়কট করেছিলেন। এরপরেও কৃতিত্বের দাবি করতে পারেন? বাইরে মুখ্যমন্ত্রী উস্কানিমূলক বর্ক্তৃতা করেছেন ফটো সাংবাদিকদের বিরুদ্ধে। ফটোগ্রাফার সাংবাদিক ফিজিক্যালি নিগৃহীত হয়েছেন তার ব্যাপক উদাহরণ দেওয়া যেতে পারে, এমনকি বহু জায়গায় গ্রেপ্তার করেছেন মফঃস্বলের সাংবাদিকদের পর্যন্ত। তারপর আগে আনন্দবাজার পত্রিকাকে গলা কেটে মারবার চেষ্টা করেছেন, তাদের হেনস্থা করেছেন ফিজিক্যালি, বহু বর্ক্তৃতায় বলেছেন এইসব বুর্জোয়া পত্রিকার সাংবাদিকদের দেখে নেব। আপনাদের ক্যেডার ব্যহিনীকে নামিয়ে দিয়েছেন সাংবাদিকদের বিরুদ্ধে, নানারকম ভিন্‌ডিক্‌টিভ অ্যাটিচিউড নিয়েছেন, তাদের বিভিন্ন সময় অ্যাডভার্টাইজমেন্ট পর্যন্ত কমিয়ে দিয়েছেন।

[2-40–2-50 P.M.]

আমাদের'ও লজ্জা পায়। সাধারণ মানুষের মতামত, জনমত নিয়ে দেখবেন যে, কোথায় গণশক্তি আর কোথায় আনন্দবাজার, বর্তমান, আজকাল, যুগান্তর ইত্যাদি সংবাদপত্র আছে। গণশক্তি আপনাদের কাগজ বলে এটি পার করে দিয়েছেন। সরকারি একটা নীতি থাকে, সেই নীতির ভিত্তিতে এই বিজ্ঞাপন দেওয়া হয়। কিন্তু আপনি কোনও নিয়ম নীতি মানবেন না। এটা আপনার ইচ্ছার উপর নির্ভর করে না। সরকারী নীতির উপর ভিত্তি করে এই বিজ্ঞাপন দেওয়া হয়। কোনও কোনও জায়গায় আপনি দেখবেন সমস্ত পাবলিকেশন মিলিয়ে আনন্দবাজার পর্যন্ত, গণশক্তি বেশি টাকার বিজ্ঞাপন পেয়ে যাচ্ছে। লক্ষ লক্ষ টাকা এই গণশক্তি সরকারের কাছ থেকে নিয়ে চলে যাচ্ছে। আমি নাম করে বলছি বর্তমান কাগজ খুবই ভিনডিকটিভ তারা উপেক্ষিত। এই কারণে বর্তমান কাগজকে বিজ্ঞাপন থেকে বঞ্চিত করা হয়। এটা সরকারি নীতি হওয়া উচিত নয়। আমাদের সময়ে আমরা'ও এটা মনে করিনি। আমাদের সময়কার কথা একটুখানি স্মরণ করে দেখতে বলছি। তখন সত্যযুগ বলে একটি সংবাদপত্র ছিল। এটা প্রো-লেফট পত্রিকা হওয়া সত্ত্বেও এই সত্যযুগকে বাঁচিয়ে রাখবার জন্য আমরা আলাদাভাবে প্রোটেকসন, সাপোর্ট দিতাম। এমনকি ইমার্জেন্সীর সময়ে'ও সত্যযুগের মত ছোট সংবাদপত্রকে প্রো-লেফট প্রচারের মাধ্যম হওয়া সত্ত্বেও বাঁচিয়ে রাখবার জন্য চেষ্টা করেছি। আপনি সংবাদপত্রের রেকর্ড খুললেই দেখতে পাবেন যে, আমরা কি করেছি না করেছি। কিন্তু

যেসব সংবাদপত্র কোনও রকমেই কোনও পার্টির মুখপাত্র নয়, সম্পূর্ণ স্বাধীন নিরপেক্ষ হয়ে চলতে চায় সেই সমস্ত সংবাদপত্রের উপর আপনার পছন্দ, অপছন্দকে কেন্দ্র করে আপনি বিদ্বেষ চালিয়ে যাচ্ছেন। তারপরে'ও আপনি বক্তব্য রাখছেন যে, "আপনি বিশেষ কৃতিত্ব দাবি করতে পারেন।" এই জিনিস হয়েছে। স্যার, সংবাদপত্রের একটি কমিটি আছে, কেন্দ্রীয় কমিটি। প্রেস অ্যাক্রিডিটেন্স কার্ড (পিএসি), এই কার্ড ডিসট্রিবিউশন করেন। ওঁর রুচির পরিচয়টা দেখুন। এটা আলিমুদ্দিন স্ট্রিট নয়, ওঁর দপ্তরও নয়। এটা ওঁর জমিদারি নয়। এটার উনি অথরিটি টু ইমপ্লিমেন্ট—কেন্দ্রের তৈরি রুলস আছে। কাকে কাকে দেওয়া হবে, কিভাবে হবে তার জন্য কমিটি তৈরি আছে। কাকে নেওয়া হবে তাও সম্পূর্ণভাবে বলে দেওয়া আছে। এই নিয়ে মামলাও হয়। সমস্ত কিছুকে অগ্রাহ্য করে আজকে প্রেস অ্যাক্রিডিটেসন কার্ড (পিএসি) দেওয়া হচ্ছে। আমি দাবি রাখছি এই পি. এ. সি.-র গঠন, রুলস, কাদের নিয়েছেন সেটা আপনি বলবেন। অদ্ভুত ব্যাপার—আপনি ঢালাওভাবে এই কমিটিতে নিজেদের ইচ্ছামত দলের লোককে মেম্বার নিযুক্ত করছেন। কেন্দ্রীয় সরকারের আইন উপেক্ষা করে সম্পূর্ণভাবে তাকে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখিয়ে শুধু নিজেদের স্বার্থ চরিতার্থ করার জন্য এই জিনিস করে যাচ্ছেন। আর এই রুচির দিক থেকে আপনার মানটা একটু বাড়ানো দরকার। আমি দেখেছি অনেক সাংবাদিককে এমন একটা আইডেনটিটি কার্ড (পি. এ. সি.) দিয়েছেন যা ৩ দিনের বেশি পকেটে রাখলেই সেটা উঠে যায়। তার ফলে অনেক জায়গায় ভি. আই. পি. মিটিং অ্যাটেন্ড করতে গেলে পুলিশ তাদেরকে ভীষণভাবে আক্রমণ করে। ভদ্রলোকের মতো একটু ভাল জিনিস করা দরকার। সামান্য একটু ছোট্ট ব্যাপার, এটা উল্লেখ করতেও আমার লজ্জা লাগে। দেশ কত এগিয়ে গেছে, অথচ সামান্য একটা কার্ডের ব্যাপারে কিছু করা যায়নি। কেন উনি এটা করবেন না? সাংবাদিকদের কাছে রাখতে'ও এটা লজ্জা লাগে। এই কার্ড কি করে যে সরকার থেকে দেওয়া হয় তা আমি জানি না। পি. এ. সি'র নিয়ম নীতি মানা হচ্ছে না। তবে কিছু কিছু ভালো কাজ উনি করেছেন। আমি একটি শাখার কথা বলছি। প্রেসের কথায় উনি বলেছেন, "আমি এই ব্যাপারে কৃতিত্বের দাবি করি।" কি করে কৃতিত্বের দাবি করেন? বহু জায়গায় সাংবাদিকরা নিগৃহীত হচ্ছে। তাদের প্রোটেকশন দেবার জন্য কোনও ব্যবস্থা করতে পেরেছেন? এক একটি সংবাদপত্রের মালিক কোটি কোটি টাকা প্রভিডেণ্ড ফাণ্ড থেকে চুরি করে নিয়ে চলে গেছে। এই হার্ড আর্নড মানি আদায় করবার ব্যবস্থা আপনি এবং লেবার দপ্তর মিলিয়ে চাপ সৃষ্টি করে করতে পারতেন, কিন্তু তা আপনি করছেন না।

বাচোয়াত কমিটির সুপারিশ যে সমস্ত সংবাদপত্র মানেন না তাদের বিরুদ্ধে ব্যবস্থা অবলম্বন করার কোনও চেষ্টা করেছেন কি? যারা মানেন না তাদের মধ্যে কিন্তু গণশক্তিও আছে। এগুলি আপনার দেখা দরকার। শুধু সাংবাদিকদের কবে মাছ ভাজার প্যাকেট দিলাম, কবে গাড়ি দিলাম আর গণশক্তির সাংবাদিকদের সঙ্গে করে নিয়ে গেলাম—এর মানেই সাংবাদিকদের ব্যাপারে এবং সংবাদপত্রের ব্যাপারে সব কিছু সহযোগিতা করে দিলাম তা কিন্তু নয়। সঠিক যে প্রবলেমগুলি সংবাদপত্রের জগতের মানুষদের মধ্যে রয়েছে সেই সমস্যার সমাধানের ব্যাপারে আপনি এবং আপনার তথ্য দপ্তর কোনও পদক্ষেপ উঠিয়েছেন বলে আপনি বক্তৃতায় দেখাতে পারবেন না। আমি দাবি করছি যে, আপনি আপনার বক্তৃতায় রাখুন যে এই এই জিনিস আমরা করেছি, কিন্তু তা পারবেন না। এর পর আমি চলচিত্রের

জগতের কথায় আসছি। ওঁনারি সঙ্গে এ ব্যাপারে ব্যাক্তিগতভাবে আমি আলোচনা করেছি এবং উনি সম্প্রতি সংবাদপত্রেও বলেছেন যে বাংলা ছবিকে বাধ্যতামূলক করার দরকার আছে। এই প্রসঙ্গে বলি, একথা আমরা বারবার বলেছি যে বিচ্ছিন্নভাবে চলচ্চিত্র জগতের সমস্যার সমাধান হতে পারে না যা উনি করবার চেষ্টা করেছেন। কখনও ঐ উৎপলবাবুকে কয়েক লক্ষ টাকা পাইয়ে দিচ্ছেন নিজের দলের লোক বলে ইত্যাদি। এসব আমি আর নতুন করে উল্লেখ করতে চাই না কারণ বারবার একথা বলেছি। এইসব করে বহু লক্ষ টাকা নষ্ট করেছেন। কখনও বলছেন যে বাংলা চলচ্চিত্রকে বাধ্যতামূলক করতে হবে। কিন্তু উনি বোঝেন না যে ব্যবসাকে যদি নিয়ন্ত্রণ করতে চান তাহলে তার কন্সটিটিউশন পাল্টাতে হবে। বাংলা চলচ্চিত্রকে যদি বাঁচাতে হয়, তার সংকট যদি মেটাতে হয় তাহলে ফিল্ম প্রডিউসড ইন বেঙ্গল এই টাইটেল তৈরি করে এরজন্য একটা কমপ্রিহেনসিভ অ্যাক্ট আনতে হবে। আপনাদের বন্ধু সরকার দিল্লিতে রয়েছেন, তাদের দিয়ে সেটা পাশ করাতে হবে, রাজ্য করলে হবে না, কেন্দ্রকে দিয়ে পাশ করাতে হবে। এক্ষেত্রে সমস্যাটা কোথায় সেটা বুঝতে হবে। শুধু বাংলা চলচ্চিত্রের কয়েকটা হল করে দিলেই হবে না, তাহলে তো যারা একজিবিটার তাদের লাভ হবে। কিন্তু যারা প্রডিউসার, যারা ডিরেক্টর, যারা টেকনিশিয়ান অর্থাৎ আপনার টেকনিক্যাল মানুষগুলি যাতে সব সময় কাজ পায় সর্বাগ্রে আপনাকে তার ব্যবস্থা করতে হবে। সেখানে দেখতে হবে যাতে টোট্যাল প্রোডাকশনটা হবার পর চেন পায়। আপনাকে দেখতে হবে যারা প্রডিউস করছে তারা যাতে অনুদান পায় এবং সে ব্যবস্থা আপনাকে করতে হবে। অপরদিকে যারা হল মালিক তারাও যাতে মারা না যায় তার ব্যবস্থা করতে হবে। আপনি কিছুই করছেন না খালি চোখ বুজে বসে আছেন এবং মাঝে মাঝে বলছেন যে বাংলা ছবিকে বাধ্যতামুলকভাবে দেখাতে হবে। কি করে দেখাবে? আপনারা তো গত ১৩ বছর ধরে ক্ষমতায় আছেন কি করছেন আপনারা? সিনেমা হল তৈরি করার ব্যাপারটা দেখে হোম ডিপার্টমেন্ট পুলিশ বিভাগ। সেখানে পুলিশ টাকা নিয়ে বসে থাকে। আমি তাই বলব, চলচ্চিত্রকে যদি বাঁচাতে হয় তাহলে মাদ্রাজকে কপি করতে হবে। মাদ্রাজে প্রায় ৪ হাজার হল আছে, সেটা গত ১৩ বছর ধরে আপনারা করতে পারলেন না। আমি তাই বলব, এখানে ইনসেনটিভ দিন এবং একটা স্কীম তৈরী করুন। আজকে জেলায় জেলায় যে অবৈধ ভি. সি. আর দেখানো হচ্ছে সেখানে পুলিশ এবং কিছু বদমাইস লোকদের মদতে তা দেখানো হচ্ছে এবং এমন কি গরিব মানুষরা পর্যন্ত তা দেখার জন্য পয়সা দিচ্ছে অথচ সরকার তার থেকে কোনও ট্যাক্স পাচ্ছেন না। আমি এমনও জানি যে ভি. সি. আরে ব্লু ফিল্ম পর্যন্ত দেখানো হচ্ছে এবং সরকার সেখানে নীরব হয়ে বসে আছেন। এগুলি অবিলম্বে বন্ধ করা দরকার। আমি তাই বলব, পুলিশের বাধা-নিষেধ এড়িয়ে আপনার দপ্তরের মধ্যে এটা নিয়ে আসুন এবং নিয়ে এসে ঢালাওভাবে গ্রামে চলচ্চিত্র নির্মাণ করার ব্যবস্থা করুন। সরকারীভাবে সব পারবেন না, সেখানে বেসরকারী উদ্যোগকে ইনসেনটিভ দিয়ে এ ব্যাপারে স্কীম তৈরী করুন। প্রডিউসাররা যদি দেখে যে সে বাজার পাচ্ছে তাহলে দেখবেন বাংলা চলচ্চিত্র নির্মাণ আপনা থেকেই বেড়ে যাবে, আপনাকে আর চিৎকার করতে হবে না। অপরদিকে একটি বাংলা চলচ্চিত্র যদি তৈরী হবার পর বছরের পর বছর হলের অপেক্ষায় বসে থাকে তাহলে একদিকে যেমন সে অর্থনৈতিক দিক থেকে মরবে অন্যদিকে চরম হতাশার দিকে চলে যাবে। বাংলা চলচ্চিত্র নির্মাণ মাঝখানে একটু বেড়েছিল কিন্তু আবার সেটা নেমে যেতে শুরু করেছে।

সুতরাং এ ব্যাপারে আমার দুটি সুনির্দিষ্ট প্রস্তাব হচ্ছে—একটি কমপ্রিহেনসিভ বিল নিয়ে আসুন এবং দেখুন আপনাদের বন্ধু সরকারকে দিয়ে তা পাশ করাতে পারেন কিনা এবং অপরটি হচ্ছে, ফিল্ম প্রডিউসার ইন বেঙ্গল করার চেষ্টা করুন এবং যাতে পরিধিটা বাড়ে সেটা দেখুন। এমন ইনসেনটিভ দিন যাতে হিন্দী ফিল্মের প্রডিউসাররা এসেও এখানে তা করেন এবং এ ব্যাপারে আপনাদের সাহায্য ও সহযোগিতা তারা পান, যার ফলে বাজার তৈরী হতে পারে এবং টেকনিশিয়ানরা বাঁচতে পারে।

[2-50–3-00 P.M.]

সুতরাং বাংলা ফিল্ম-এর জন্য 'ফিল্ম প্রডিউসার ইন বেঙ্গল.' এই বিশেষ টাইটেল-এর উপরে জোর দিতে বলছি। তানাহলে আইনে আটকে যাবেন, কেন্দ্রীয় সরকার সহযোগিতা করবেন না। আমার এই অভিজ্ঞতা আছে। কাজেই বিচ্ছিন্নভাবে একটা অনুদান দেওয়া, বিচ্ছিন্নভাবে একটা কমিটি তৈরী করে কিছু পাইয়ে দেওয়া, এইভাবে করলে হবে না। সামগ্রিকভাবে সমস্যাগুলি দূর করার জন্য যদি করেন, তাতে প্রয়োজন হলে কমিটি করতে পারেন। আপনি একটা কমিটি করেছেন। সেই কমিটি কি রিপোর্ট দিয়েছে না দিয়েছে আমি তা জানি না। আপনি যে কমিটি করেছেন, সেই কমিটির সুপারিশ ছাড়াও আরো ভালো ভালো মানুষ আছেন, তাদের সঙ্গে আলোচনা করে তাদের সুপারিশ দেখে আপনি একটা বিল আনতে পারেন। দিল্লীতে আপনাদের বন্ধু সরকার আছেন তাদের সঙ্গে কথা বলতে পারেন। আমি বলছি আজকে ভি.সি.আর আইন করে বন্ধ করার দরকার আছে। এই ভি. সি. আর আজকে সংস্কৃতি মূল্যবোধকে নষ্ট করে দিচ্ছে। আজকে একটা মানুষ, একটা পরিবার না খেতে পেয়ে মরে যায় কিন্তু একটা দেশ, একটা জাতি মরে যায়না। একটা দেশ, একটা জাতি তখনই মরে যায় যখন তার সংস্কৃতি মূল্যবোধ থেকে দুরে সরে যায়। আপনি আজকে কতবড় সর্বনাশ করে দিচ্ছেন। আজকে সেই সাংস্কৃতি মূল্যায়ন, সংস্কৃতিক ঐতিহ্য থেকে মানুষকে সরিয়ে দিচ্ছেন ভি. সি. আর.-এর মাধ্যমে প্রভাবিত করে। আজকে ভি. সি. আর একটা দানব হয়ে গেছে। জাতীয় জীবনে এই ভি. সি. আর. সমস্ত কিছু সর্বনাশ করে দিচ্ছে। আজকে যদি এই ভি. সি. আর. চলে তাহলে রাজনৈতিক কর্মীরাও কেউ মিছিলে আসবে না সেটা না দেখা পর্যন্ত। এইরকম একটা অবস্থার সৃষ্টি হয়েছে। এটা একটা ভয়ংকর সমস্যা হয়ে দাঁড়িয়েছে। আমি মনে করি যে আপনারা চিরকাল এখানে থাকবেন না। আপনারা এক সময়ে চিৎকার করবেন যে টি.ভি.'র দ্বিতীয় চ্যানেলটা আমাদের হাতে দিয়ে দেওয়া হোক। আপনি বক্তৃতা করবেন, সেগুলি আমাদের দেখতে হবে। আপনি যদি এমন কথা বলতেন যে এই রামায়ণ-মহাভারত টি.ভি.-তে যা দেখানো হচ্ছে সেটা বন্ধ করা উচিত তাহলে আমি আপনার সঙ্গে একমত হতে পারতাম। এই রামায়ণ থেকে আরম্ভ করে বাবরি মসজিদ-এর ইস্যু, এটা জওহরলাল নেহেরুর আমলেও ছিল, ইন্দিরা গান্ধীর আমলেও ছিল। বাবরি মসজিদকে কেন্দ্র করে ফান্ডামেন্টালিস্টরা যেভাবে মাথা চাড়া দিয়ে উঠেছে এর প্রত্যুত্তরে আপনি যদি মৌলবাদের বিরুদ্ধে টি.ভি-তে ঐ জায়গায় আক্রমণ করতেন তাহলে আমি মনে করতাম আপনি ঠিক কথা বলেছেন। আজকে যতক্ষণ মহাভারত চলে তার ফলে কত ম্যানডেজ নষ্ট হচ্ছে, মানুষের মস্তিষ্ক শ্লথ হয়ে যাচ্ছে। এ সময়ে কাউকে দিয়ে কোনও কাজ করানো যাবে না। মহাভারত দেখার পরে তারা কাজে আসবে। আমাদের শাস্ত্রে বলেছেন,

'মহাভারতের কথা অমৃত সমান।' কিন্তু মহাভারত দেখা অমৃতের সমান কোথাও বলা হয়নি। আপনি জোর করে জনমত তৈরী করতে পারবেন না। আপনাদের যে সমস্ত মার্কসীয় কর্মীরা আছে তাদের দিয়েও কোনও কাজ করাতে পারবেন না যখন মহাভারত চলবে। কাজেই এগুলি চিন্তা করার বিষয়। সম্প্রতি আপনার বক্তৃতায় দেখছি যে প্রসার ভারতী বিলকে সমর্থন করেছেন। কিন্তু প্রসার ভারতী বিল সম্পর্কে আমরা চেয়েছিলাম যে আপনি আলাদা করে আলোচনা করবেন। প্রসার ভারতী বিল সম্পর্কে মানুষ হাল্কাভাবে উপরে উপরে জানে। এই প্রসার ভারতী বিল নিয়ে কতবড় সর্বনাশ করে দিচ্ছেন। আমাদের দেশ আমেরিকা নয়। আমাদের দেশের ডেমোক্রাসি ক্যান নট বি দি মাইথ লাইক আমেরিকান ডেমোক্রাসি। আজকে যাদের ন্যূনতম চেতনা নেই, মানুষের কাজে যাদের কোনও কমিটমেন্ট নেই, তাদের হাতে যদি এই ধরণের গণমাধ্যম চলে যায়, দ্বিতীয় চ্যানেল যদি চলে যায় তাহলে একটা ভয়ঙ্কর অবস্থার মধ্যে দেশ চলে যাবে। এটা কোনও কমিউনিস্ট বা কংগ্রেসের ব্যাপার নয়। আমাদের মানুষের সংস্কৃতি, আমাদের দেশের ঐতিহ্য পারমানেন্ট এবং সেটা জ্বলন্ত সত্য। সেটারই সর্বনাশ করছে। তাই আমি আশা করব প্রসার ভারতী বিল সম্পর্কে আপনি আমাদের আলোকপাত করবেন। বাংলা ভাষা চালু করার ব্যাপারে আবার আপনি অসত্য কথা বলেছেন। আমি এব্যাপারে দীর্ঘ দিন ধরে বলে আসছি। দীর্ঘ দিন ধরে এব্যাপারে কথাবার্তা চলছে, সেই ডাঃ রায়ের আমল থেকে কথা চলছে। বার বার এবিষয়ে আমরা প্রশ্ন করছি, গতবারে করেছিলাম, এবারেও করছি এবং আমি জানি আপনি বলবেন, এতগুলি টাইপ মেশিন ব্লকে পাঠিয়েছি, এতগুলো লোককে ট্রেনিং দিয়েছি। ভাঙা রেকর্ডের মতো সেই একই কথা শুনতে হবে। সত্যিই কি আপনি সরকারি দপ্তরে বাংলা ভাষা চালু করতে পেরেছেন? এখনো আমলাদের হাতে পান তামাক খাবেন। আপনি কেন বলবেন না যে, আমলাতন্ত্র বাংলা ভাষা চালু করার ক্ষেত্রে বাধা দিচ্ছে আপনি অন্তত এই ব্যবস্থা করুন যে, যাদের বাংলা ভাষা চালু করার দায়িত্ব দিয়েছেন তারা যেসমস্ত নোট দেবে সেগুলি যেন বাংলায় দেয়। পরিভাষায় যে পুস্তক গুলি বেরিয়েছে তার কয়েকটা আমি দেখেছি, সেসব তো ইংরেজির চেয়েও শক্ত এক একটা উদ্ভট জিনিস হয়ে গেছে। আমলা-চক্র পরিভাষার নামে ঐসব জিনিস করেছে যাতে বাংলা ভাষা চালু করতে অসুবিধা হয়। তাই আমরা লক্ষ্য করছি এবিষয়ে আপনি এতটুকু এগুতে পারেন নি। এক্ষেত্রে বাংলা-ভাষা যেখানে ছিল সেখানেই রয়েছে। আপনি খোদ রাইটার্স, বিল্ডিংস থেকে চালু করতে না পারলে কিছুই করতে পারবেন না। কয়েকটা টাইপ মেশিন দিয়ে এবং কয়েকজন লোককে ট্রেনিং দিয়ে আপনি এক ইঞ্চিও এগুতে পারবেন না। ১৩ বছর চলে গেল, একটা যুগ চলে গেল, একটুও এগুতে পারলেন না। আমাদের সংস্কৃতির নিজস্ব কতগুলি জিনিস আছে, যেমন যাত্রা-গান। আজকে আপনি এখানে তর্জা-গান পর্যন্ত আনছেন। অথচ আমরা জানি যাত্রা-টাত্রা গুলো ডাঃ রায়ের আমল থেকে ট্যাক্স ফ্রি করে দেওয়া হয়েছিল। অথচ আপনি এসবের মধ্যে নূতন করে হ্যাজার্ড সৃষ্টি করছেন। ফলে আজকে গ্রামে যাত্রা পর্যন্ত দুরূহ ব্যাপার হয়ে দাঁড়িয়েছে। অথচ যাত্রা-গানের মধ্যে দিয়ে শুধুই ফুর্তি হয় না, যাত্রা-গানের সাহায্যে গ্রামে লাইব্রেরি পর্যন্ত প্রতিষ্ঠিত হয়। তাই আমি আজকে আপনার কাছে দাবি করছি আমাদের সংস্কৃতির সঙ্গে যুক্ত ম্যাজিক পর্যন্ত সমস্ত কিছুকে সম্পূর্ণ ভাবে ট্যাক্স ফ্রি করে দেওয়া হোক। আমি আর দীর্ঘ বক্তৃতা করব না আমি শুধু একটা কথা বলে আমার বক্তব্য শেষ করব। আপনার ব্যাপার হচ্ছে শুধুই প্রচার। প্রায় ১০০

বছর আগে বিজ্ঞাপনের মাধ্যমে কুন্তলীনের প্রচার হতো এখন আপনিও সেরকম প্রচার করছেন। কুন্তলীনের প্রচারে এইচ বোসের উল্লেখ থাকত, কারণ তিনিই ছিলেন হর্তা-কর্তা এবং তিনি যেভাবে চাইতেন সেই ভাবে প্রচার করা হতো "কেশে মাখো কুন্তলীন রুমালেতে দেলখোস, পানে খাও তাম্বুলীন, ধন্য হোক এইচ বোস।" এটা হচ্ছে ১০০ বছর আগের বিজ্ঞাপন। আর আজকের আপনার কি বিজ্ঞাপন? 'কেশে মাখো কুন্তলীন, রুমালেতে দেলখোস, পানে খাও অম্বুলীন, ধন্য হোক জ্যোতি বোস।' এই প্রচার ছাড়া আপনার আজ আর কোনও কাজ নেই। আপনি আপনার দপ্তরকে এই জায়গায় পৌঁছে দিয়েছেন। আপনি আপনার দপ্তরকে মনিটর করুন। বিচ্ছিন্ন ভাবে কিছু কাজ করেছেন। সামগ্রিকভাবে কিছু কাজ করুন। এই টুকু পরামর্শ দেবার নিশ্চয়ই আমার অধিকার আছে। এর বেশী কিছু বললাম না।

**শ্রী সুবোধ চৌধুরী ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, তথ্য ও সংস্কৃতি বিভাগের মাননীয় মন্ত্রী কর্তৃক ব্যয় বরাদ্দের দাবিকে আমি পূর্ণ সমর্থন জানাচ্ছি। এবং বিরোধী পক্ষের দ্বারা আনিত কাট মোশন গুলির বিরোধিতা করে দু একটি কথা বলছি। মিঃ স্পিকার স্যার, আমি বেশ মনোযোগ দিয়ে বিরোধী পক্ষের মাননীয় সদস্য সুব্রতবাবুর কথা শুনলাম। আমি আশা করেছিলাম তিনি যখন এক সময়ে এই তথ্য দপ্তরের মন্ত্রী ছিলেন তখন নিশ্চয়ই কিছু গঠনমূলক সমালোচনা করবেন। কিন্তু তাঁর বক্তব্য শুনে আমাকে হতাশ হতে হয়েছে। তিনি শুধু সমালোচনার জন্যই সমালোচনা করে গেলেন। শিল্প সংস্কৃতির ক্ষেত্রে একটা মতবাদ আছে,—আর্ট ফর আর্ট'স সেক্ এবং সুব্রতবাবুও তাই করলেন, ক্রিটিসিজম ফর ক্রিটিসিজমস সেক্।

[3.00-3.10 P.M.]

ওনারা এই ১৩ বছরের মধ্যে এই দপ্তরের কোনও শাখায় কৃতিত্ব দেখতে পেলেন না। তাদের মতে পুরো দপ্তরটা দলীয় পার্টির মাধ্যম হয়ে উঠেছে। এই কথাগুলির জবাব কি আর দেওয়া যায়। আমাদের অভিজ্ঞতায় দেখেছি, এই বিধানসভায় যখন জনস্বার্থবাহী দেশের মেহনতী মানুষ, অবহেলিত শোষিত মানুষের পক্ষে কোনও কর্মসূচী নেওয়া হয়েছে তখনই কংগ্রেস বিরোধিতা করেছে। বর্গা অপারেশনের বিরোধিতা করেছে, ক্ষেত-মজুর আন্দোলনের বিরোধিতা করেছে আর আজকে সাংস্কৃতির ক্ষেত্রে সেই একই ব্যাপার, একই ভুত দেখছেন। ক্যারণ আজকে পশ্চিমবঙ্গের গ্রামের মানুষের চেতনার মধ্যে এই সংস্কৃতি তার ছাপ রাখতে পেরেছে তার প্রভাব রাখতে পেরেছে। আজকে ওনাদের কাছ থেকে সংবাদপত্র এবং সাংবাদিকদের প্রতি দরদের নমুনা দেখতে পাচ্ছি। কিন্তু একবারও তো বললেন না সেই ডিফামেশন বিলের অপ-প্রয়াসের কথা। ওনাদের আমলে কেন্দ্রীয় সরকার সেই বিল এনেছিলেন, কিন্তু জনরোষের চাপে সেই বিল তুলে নিতে বাধ্য হয়েছিলেন। একথা তো কংগ্রেসি বন্ধুদের মুখ থেকে শুনতে পেলাম না? আর আজকে সংবাদপত্র এবং সাংবাদিকদের জন্য দরদ উথলে উঠছে। আজকে কংগ্রেসের তরফ থেকে ফাডামেন্টালিস্ট শক্তির কথা বললেন, রামায়ণ, মহাভারতের কথা বললেন। কিন্তু আপনারাই তো মাচানবাবার পদরেণু নিতে গিয়েছিলেন ভোটে জেতবার জন্য, আর আজকে রামায়ণ, মহাভারত কেন তুলে দেওয়া হচ্ছে না, কেন এর বিরুদ্ধে ফতোয়া জারি করা হচ্ছে না সেই সম্পর্কে বলছেন। তথ্য এবং সাংস্কৃতি পরিব্যপ্তি গ্রামে-গঞ্জের মধ্যে ছড়িয়ে পড়েছে। একটা জিনিস ভুললে চলবে না, আমরা যখন তথ্য সংস্কৃতি, শিল্প সংস্কৃতি প্রভৃতি বিষয়ে আলোচনা করি তখন দেশের মধ্যে সমাজকে বাদ দিয়ে আলোচনা হতে পারে

না। একটা ধনবাদী, পুজিবাদী রাষ্ট্র কাঠামো সম্পন্ন দেশে যেখানে সামন্ততান্ত্রিক শাসনের অবশিষ্টটুকু রয়েছে সেখানে এককথায় ভি. সি. আর, ভি ডি. ও- যে সম্পর্কে কংগ্রেস বন্ধু বললেন তুলে দেওয়া যায় না। পুঁজিবাদী সমাজব্যবস্থায় এটা অসম্ভবপর। তাহলেও সেগুলি প্রতিরোধ করে, তার মোকাবিলা করে এগিয়ে যেতে হচ্ছে এই তথ্য ও সাংস্কৃতি দপ্তরকে। ফতোয়া জারি করে শিল্প সংস্কৃতি সৃষ্টি হয়নি বা তার বিকাশ সাধন হয়নি। চলচিত্র নির্মাণ সম্পর্কে কংগ্রেস বন্ধু কিছু বলেছেন। এটা ঠিকই, প্রতিযোগিতার ক্ষেত্রে বাংলা ছায়াছবি সীমাবদ্ধ অবস্থার মধ্যে রয়েছে। সেই অবস্থা থেকে উত্তোরনের জন্য এই দপ্তর এখন পর্যন্ত যে ইতিবাচক পদক্ষেপগুলি নিয়েছেন তাতে আমরা আশা করতে পারি আগামী দিনে বাংলা ছায়াছবিকে স্বকীয় মর্যাদায় প্রতিষ্ঠিত করা যাবে। হতাশগ্রস্ত হবার মতো অবস্থা সৃষ্টি হয়নি, বরঞ্চ কিছু কিছু পদক্ষেপ যা মাননীয় মন্ত্রী মহাশয় তার বাজেট ভাষণে উল্লেখ করেছেন সেই পদক্ষেপ অব্যাহত থাকলে আমি আশা করি বাংলা ছায়াছবির যে দুর্দিন তা কাটতে পারে। তবে এটা ঠিকই আইন করে হোক আর যা করেই হোক বাংলা ছায়াছবির যাতে বাধ্যতামূলকভাবে বাণিজ্যক মুক্তি সম্ভব হয় সে বিষয়ে মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয়ই উদ্যোগ নেবেন। এটা ঠিকই যে, কেন্দ্রীয় সরকারের পরিবর্তনের সঙ্গে সঙ্গে দুটি বড় প্রচার মাধ্যম- আকাশবানী এবং দূরদর্শন, এই দুটি ক্ষেত্রে কিছু পরিবর্তন আশা করছি। এক্ষেত্রে প্রসারভারতী বিলেত মাধ্যমে কেন্দ্রীয় সরকার যে উদ্যোগ নিতে চলেছেন সে সম্পর্কে এখানে মাননীয় মন্ত্রী মহাশয় রাজ্যের দাবি কতটা গৃহীত হবে সে বিষয়ে তাঁর বক্তব্য রাখবেন।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তথ্য ও সংস্কৃতি দপ্তর সংস্কৃতির বিভিন্ন ক্ষেত্রে-ভাষা, সঙ্গীত, নাটক, সাহিত্য, নৃত্য, চিত্রকলা, ভাস্কর্য প্রভৃতি প্রতিটি ক্ষেত্রে এই ১৩ বছরে যে কাজ করেছেন সেই কাজ শতমুখে প্রশংসার যোগ্য, কারণ সংস্কৃতির জগতে একটা রুদ্ধ অবস্থা সৃষ্টি হয়েছিল। গোটা বাংলা, যে বাংলা রেনেসাঁর ধারক-বাহক, যে বাংলা শিক্ষা ও সংস্কৃতির ক্ষেত্রে মাথা উঁচু করে রেখেছিল, সেই বাংলার সংস্কৃতির জগতে একটা বিরুদ্ধে স্রোত সৃষ্টি হয়েছিল। এখানকার সংস্কৃতিটি মজা পুকুরে পরিণত হয়েছিল, সবুজ শ্যাওলায় ঢাকা পড়েছিল। আজকে সুব্রতবাবুরা সংস্কৃতির ব্যাপারে অনেক কথা বলছেন, কিন্তু এই শ্যাওলা পড়া অবস্থা থেকে বাংলাকে উদ্ধার করবার জন্য কোনও ব্যবস্থা নেননি। আজকে তথ্য ও সংস্কৃতি দপ্তর ইতিবাচক ব্যবস্থা গ্রহণ করবার ফলে সংস্কৃতির ক্ষেত্রে একটা গতির সৃষ্টি হয়েছে, একটা প্রবাহমানতা লক্ষ্য করা যাচ্ছে। আমরা স্বীকার করি যে, সাংস্কৃতির কর্মকান্ড শুধু শহরে সীমাবদ্ধ না রেখে গ্রামাঞ্চলে এর প্রসার ঘটাতে হবে। এক্ষেত্রে সংস্কৃতি দপ্তর লোক-সংস্কৃতি বিকাশসাধনের জন্য যে পদক্ষেপগুলি নিয়েছে সেই পদক্ষেপগুলি ধন্যবাদ এবং প্রশংসার দাবি রাখতে পারে। বিগত দিনে সুব্রতবাবুদের সরকারের আমলে এ-সম্পর্কে কোনও ধ্যান-ধারণা বা চিন্তা-ভাবনা ছিল না। শ্রমজীবী মানুষের সংস্কৃতির বিকাশ এবং প্রসার ঘটাতে বামফ্রন্ট সরকার যে উদ্যোগ নিয়েছেন, সুব্রতবাবুরা কোনদিন সে-বিষয়ে চিন্তাও করেন নি। গ্রামের মানুষের দৈনন্দিন চিন্তার মনন, জীবনমুখী ধ্যান-ধারণার প্রসার ঘটাতে এই সরকার সক্ষম হয়েছেন। পুঁজিবাদী অবক্ষয়িত একটি সমাজে অপসংস্কৃতির জঞ্জাল যদি দূর করতে হয় তাহলে বিকল্প পথের সমধান করতে হবে। সেক্ষেত্রে লোকসংস্কৃতি, গ্রামীণ সংস্কৃতির পুনরুজ্জীবনের মধ্যে দিয়েই সেই নতুন পথের সন্ধান পাওয়া যাবে। এই কাজটাই সঠিকভাবে মন্ত্রী মহাশয় তাঁর দপ্তরের মাধ্যমে শুরু করেছেন এবং এই কাজ সার্থকতায় পর্যবসিত হবে।

এক্ষেত্রে আমি দুই-একটি সাজেশনস্ রাখতে চাই। লোকসংস্কৃতি ক্ষেত্রে পঞ্চায়েতকে যুক্ত করা হয়েছে। কিছু কিছু পঞ্চায়েত সমিতিকে লোকসংস্কৃতির কাজের দায়িত্বটা তার স্থায়ী সমিতির উপর আরোপিত হয়েছে। পরীক্ষা-নিরীক্ষার মনোভাব নিয়ে কাজটা চলছে। মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবেন, ঐসব গ্রামীণ শিল্পী, যাঁরা অবহেলিত ছিলেন, যাঁরা সমাদর পাননি, এমন কি, উচ্চ শিক্ষিত সমাজের মানুষের কাছে যাঁরা উপেক্ষা ও অবহেলাই পেয়েছেন, আজকে সেইসব লোক শিল্পীদের সমাজে সঠিক মর্যাদায় প্রতিষ্ঠিত করতে হবে।

[3-10–3-20 P.M.]

শুধুমাত্র অনুদানের মাধ্যমে নয়, এই লোকশিল্পীদের আদিবাসী তফসিলিদের ক্ষেত্রে যেরকম অগ্রাধিকার দেবার ভিত্তিতে বিভিন্ন সুযোগ-সুবিধা দেবার ব্যবস্থা হয়েছে, লোকশিল্পীদের ক্ষেত্রে যেন সেই রকম অগ্রাধিকার দেওয়া হয়। শিল্পি বা স্রষ্টা, তিনি গ্রামীন শিল্পী হোন, নিরক্ষর হোন, তিনি স্রষ্টা। তিনি ভিক্ষাপাত্র নিয়ে অনুদানের প্রার্থনা নিয়ে বারেবারে সরকারের সামনে বা দপ্তরের কাছে হাজির হবেন না, তাঁকে তাঁর মর্যাদায় প্রতিষ্ঠিত করতে গেলে সমাজে তাঁর সৃজনশীল কাজে নিযুক্ত থেকে, শুধুমাত্র মনোরঞ্জন নয়, লোকশিক্ষার কাজও যাঁরা করছেন, তাঁদের প্রতি মর্যাদা দান করা সামাজিক একটা কর্তব্য। এই কর্তব্য তখনই সুষ্ঠু ভাবে পরিচালিত হবে যখন গ্রামীন শিল্পীদের তাঁদের সংখ্যা সমাজ-ভিত্তিক রেজিস্ট্রেশন'এর মাধ্যমে তথ্য সংগ্রহ করা হবে এবং তাঁরা অগ্রাধিকার যাতে পান সেই ভাবেই তালিকা করা দরকার। এই অপসংস্কৃতি রোধ করতে গেলে শুধুমাত্র সংগ্রামটা চলবে বিকল্প পথের ব্যবস্থা করে দিয়েই। ভিডিও একটা সুযোগ এনে দিয়েছে, সেই ভিডিও মানুষকে কুপথে চালিত করবে, এইক্ষেত্রে ছোট ছোট প্রোগ্রাম করে ভিডিওকে ব্যবহার করে গ্রামেগঞ্জে জীবনমুখি ছবিগুলোকে দেখানো সম্ভব। কিছু কিছু লোকশিল্পীদের অনুষ্ঠানকে ভিডিওতে আবদ্ধ করে গ্রামেগঞ্জে ছড়িয়ে দেওয়া যেতে পারে। মানুষকে বিকল্প ব্যবস্থা না করে দিলে অপসংস্কৃতির কাজে সে লিপ্ত থাকবে। এই কটি কথা বলে আর একবার মন্ত্রী মহোদয় কর্তৃক আনীত ব্যয়-বরাদ্দকে সমর্থন করে বিরোধিদের কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি বক্তব্য শুরু করার আগে আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাইছি যে বিভাগের বাজেট বরাদ্দ পেশ হয়েছে মন্ত্রী মহোদয় বোধহয় অন্য কাজে ব্যস্ত আছেন, আমাদের বক্তব্য শুনে কাজ করুন বা না করুন তাঁর বোধহয় হাউসে উপস্থিত থাকা উচিত ছিল। তথ্য ও সংস্কৃতি দপ্তরের মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছেন আমি তার বিরোধিতা করে দু'একটি কথা বলবো। আমি বিরোধিতা করছি এই কারণে, বিশেষ করে যেখানে লেখা হয়েছে মাননীয় বুদ্ধদেব ভট্টাচার্য, মন্ত্রী, তথ্য ও সংস্কৃতি দপ্তর, আজকে কিন্তু সংস্কৃতি দপ্তরটা ওঁর হাতে নেই। পশ্চিমবাংলায় আজকে আমরা যে অবস্থা দেখছি তাতে সংস্কৃতি দপ্তরটা সম্পূর্ণ ভাবে যুব-কল্যান দপ্তরের মাধ্যমেই কাজকর্মগুলো হচ্ছে। যুব-কল্যান দপ্তরের মন্ত্রী সুভাষ চক্রবর্তী সংস্কৃতির হাল ধরেছেন, সংস্কৃতি নিয়ে তিনিই কাজ করছেন। সুতরাং সংস্কৃতি দপ্তরের মন্ত্রী হিসাবে বুদ্ধদেববাবু আর বড়াই করতে পারেন না। আমরা দেখছি যে এই দপ্তর সুভাষ চক্রবর্তী বিগত ৩-৪ বছর ধরে বুদ্ধদেব বাবুর কাছ থেকে কেড়ে নিয়েছেন। আমরা প্রথমে দেখলাম হোপ ৮৬, তারপরে নব আনন্দে জাগো এবং তারপরে সংহতি উৎসব। সংস্কৃতির ধারক ও বাহক সল্টলেকে

একটার পর একটা ফাংশান করে পশ্চিমবঙ্গের জনগণকে জানাচ্ছেন যে পশ্চিমবঙ্গের সংস্কৃতি কোনদিকে এগোচ্ছে। মাননীয় বুদ্ধদেববাবু সব জেনেও বসে থাকেন, আমন্ত্রিত পত্র পেয়েও সেখানে যান না। স্বয়ং জ্যোতি বসু স্বয়ং অসীমবাবুরা সেই সংস্কৃতিতে থেকে সারা রাত উপস্থিত থেকে ফাংশান উপভোগ করেছেন এবং সুভাষ চক্রবর্তীর সেই সংস্কৃতিকে স্বাগত জানিয়েছেন। আমরা দেখেছি মার্কসিস্ট কমিউনিস্ট পার্টি যখন ক্ষমতায় এলো বামফ্রন্ট সরকারের গণনাট্য, গণসংস্কৃতি যে আওয়াজ, জোয়ার তা আকাশে বাতাসে শুনতে পেতাম। সেখানে শুনতে পেতাম যে গরীব মানুষের চামড়ায় আর বড় লোকের ঢাক তৈরি হবে না। কতদিন সেই ধ্বনি আমরা শুনতে পেয়েছি। গণনাট্য এবং গণসংস্কৃতির সেই আওয়াজ আজকে শেষ হয়ে গেছে। আজকে সেখানে গণ শক্তির জায়গায় হোপ ৮৬, মিঠুন চক্রবর্তী এবং হেমামালিনীর নাচে পর্যবসিত হয়েছে। আজকে পশ্চিমবঙ্গের বুক থেকে সেই গণ সংস্কৃতি অবলুপ্ত। তার জায়গায় এই অপ সংস্কৃতিকে স্বাগত জানাচ্ছেন আমাদের পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী জ্যোতি বাবু। আমরা দেখেছি যখন এরাই মেহনতি জনতাকে জাগাবার জন্য গণ সংগীত করতেন তখন আমাদের প্রতিটি লোমকূপ্য শিহরিয়ে উঠতো। যখন একসঙ্গে গণসংগ্রাম করতেন যে মেহনতি মানুষ জাগো সেই গান এখন আর শুনতে পাই না। আজকে এই মেহনতি মানুষের জন্য দুর্গাপুরে দিলীপ বাবু মিঠুন চক্রবর্তীকে নিয়ে যাচ্ছেন। মেদিনীপুরে কোনও একক ফ্যাংশানে দর্শকের অসুবিধার জন্য আর্টিস্ট মিঠুন চক্রবর্তী ফাংশান না করে ফিরে আসছেন তারজন্য সুভাষ চক্রবর্তী ছুটছেন। এমন অবস্থা এই দপ্তরের হয়েছে যে এর সমস্ত দায়-দায়িত্ব সুভাষবাবু নিয়ে নিয়েছেন- আপনি আর কেন ওই দপ্তরে আছেন, আপনি মানে মানে ওই দপ্তর থেকে কেটে পড়ুন। ওই দপ্তর সুভাষ বাবুর হাতে দিয়ে দিন। এই প্রসঙ্গে মাননীয় বুদ্ধদেব বাবু বই থেকে সংবাদপত্রের স্বাধীনতা সম্পর্কে একটি কথা বলতে চাই। এখানে শুরুতেই সুব্রত মুখার্জি বলেছেন এবং আমি দু একটি কথা বলছি মাননীয় বুদ্ধদেব বাবুকে স্মরণ করিয়ে দিয়ে যে তাঁর মনে আছে প্রথম যুক্তফ্রন্ট সরকার যখন পশ্চিমবঙ্গে কায়েম হল তখন ওদের বিরুদ্ধে লাগার জন্য আনন্দবাজার পত্রিকার উপর হামলা করেছিলেন। সি পি এমের গুন্ডা নিয়ে তাদের উপর হামলা করেছিলেন। পরের দিন যখন আনন্দবাজার পত্রিকা প্রকাশ করলো যে আমরা আক্রান্ত, আমরা রক্তাক্ত এবং তাতে প্রতিটি সংবাদপত্র যখন আপনাদের ধিক্কার জানালেন তখন আপনারা বুঝতে পারলেন যে আপনাদের বিরুদ্ধে জনরোষ গড়ে উঠেছে। আপনারা লাইন পরিবর্তন করে অন্যভাবে হামলা করলেন। যেসব সাংবাদিক ছিলেন তাদের পেছনে ক্যাডার লেলিয়ে দিলেন। তাদের অপদস্থ করলো এবং অত্যাচার করলো। এইভাবে আপনারা ১৩ বছর চালিয়ে যাচ্ছেন। আপনার মনে আছে উত্তরবঙ্গ সংবাদপত্র দিবাকর মন্ডলকে খুন করা হল। কি নির্মমভাবে তাঁকে খুন করা হল। সাংবাদিকরা যখন ওই দিবাকর মন্ডলের খুনের ব্যাপারে মুখ্যমন্ত্রীর কাছে ডেপুটেশান দিতে গেলো আবার ওই উত্তরবঙ্গ কাগজটাই বন্ধ করে দেওয়া হল। তার ফটোনিয়ে জ্যোতি বাবুর কাছে গেলে জ্যোতি বাবু সেই ছবি দেখতে অগ্রাহ্য করেন। আপনারা তো গণশক্তি কাগজটাকে রাজনৈতিক দৃষ্টিভঙ্গী দিয়ে চালান। গণশক্তি এমন একটা কাগজ হয়ে পড়েছে যে এটা পার্টির বিজ্ঞাপন নিয়ে বিলি করছে। পাড়ায় পাড়ায় পার্টির ছেলেদের দিয়ে বাড়ীতে বাড়ীতে বিক্রি করাচ্ছে। এই গণশক্তি কাগজে সি পি এমের কথা লেখা ছাড়া বামফ্রন্টের আর কিছু জোগাচ্ছে না। এই কাগজটাকে গণশক্তি নাম না দিয়ে সি পি এমের গুন্ডাশক্তি নাম দিলে ঠিক হত। স্যার শুনলে আশ্চর্য

হবেন এই বইতে উনি বলেছেন যে, দূরদর্শন এবং আকাশবাণীর অসহযোগিতাপূর্ণ রাজ্য সরকার বিরোধী মনোভাবের কথা বিগত বছরে আপনাদের কাছে বলেছিলাম। সমস্ত দেশে রাজনৈতিক পটপরিবর্তন ঘটেছে। সরকারী অর্থে পরিচালিত দু'টি গুরুত্বপূর্ণ প্রচার মাধ্যমের কর্মকান্ডে এই রাজনৈতিক পটপরিবর্তন কিছু মৌলিক পরিবর্তন আনতে সাহায্য করবে আশা করি। কি মৌলিক পরিবর্তন হল, মৌলিক পরিবর্তনটা দূরদর্শনে আমরা দেখলাম, যখন আমরা সন্ধ্যা বেলায় টি. ভি. খুলি তখন দেখি সাড়ে ৬টা থেকে সাড়ে ৮টা অবধি জ্যোতি বসু থেকে কিরন্ময় নন্দর মুখ আবার সাড়ে ৮টা থেকে দেখি বাবা বিশ্বনাথের মুখ। এই অবস্থা তো প্রতিদিন চলছে, আগে তো আপনারা বলতেন রাজীব গান্ধীর মুখ দেখা যাচ্ছে, প্রধানমন্ত্রীর মুখ দেখানো হত-এখন তো এই অবস্থা চলছে, এই ব্যাপারে তো আপনারা কিছু বলছেন না। ১লা মে'র অনুষ্ঠানে দেখলাম সেকেন্ড চ্যানেলে জ্যোতি বসুকে সংবাদের সময়ে তিনবার, আবার রাত্রে সাড়ে নয়টার সময় যখন দিল্লীর নিউজ হয় তখন আমরা বিশ্বনাথ মুখার্জীকে দেখি। আপনারা কি ভুলে গেছেন নাকি যখন রাজীব গান্ধীকে দেখানো হত দূরদর্শনে তখন আপনারা চিৎকার করতেন কিন্তু এখন আপনাদের সেই চিৎকার কোথায় গেল? মাননীয় বুদ্ধদেববাবুকে বলি মানুষের মধ্যে যখন সংহতি প্রয়োজন তখন আপনাদের ডিপার্টমেন্টের পক্ষ থেকে হোর্ডিং কোথায় দেওয়া হয়েছে, কলকাতার বুকে তো কয়েকটি হোর্ডিং দেখা যায় কিন্তু জেলায় সেই হোর্ডিং আমরা দেখতে পাচ্ছি না। মুর্শিদাবাদ জেলায় যখন সাম্প্রদায়িক দাঙ্গা হতে যাচ্ছে তখন আপনারা সারা পশ্চিমবাংলায় সেই হোর্ডিং মাধ্যমে দাঙ্গার বিরুদ্ধে সাম্প্রদায়িক সম্প্রীতির ব্যাপারে কিছু দেখাতে পারছেন না। পশ্চিমবাংলার বিধানসভার ৫০ বছর পূর্তি উপলক্ষে চিত্তাকর্ষক প্রদর্শনীর সেট নির্মাণ করলেন এবং মানুষের জন্য সেটা খুলে দিলেন, কিন্তু সেখানে দেখলাম কৃতজ্ঞতার স্বরূপ আপনি বিধান রায়ের একটা ছবি রেখেছেন, আর জ্যোতি বসুর কয়েকটি ছবি সেখানে রেখেছেন, এটা আপনার কোন রাজনৈতিক দৃষ্টিভঙ্গী জানিনা, তবে বলব আপনি আপনার ঐ রাজনৈতিক দৃষ্টিভঙ্গী থেকে একটু বেরিয়ে আসুন। ৮৭ সালে নির্বাচনের পর আপনারা বলেছিলেন সরবরাহকৃত ১৪ টি নিত্য প্রয়োজনীয় জিনিসের দাম কমাতে হবে, চটকল খুলতে হবে, এই ব্যাপারে আপনারা চারিদিকে হোর্ডিং দিয়েছিলেন। অথচ দেখা যাচ্ছে জিনিসপত্রের দাম মানুষের ধরাছোঁয়ার বাইরে চলে গিয়েছে। পেট্রোলের দাম বাড়ছে, ডিজেলের দাম বাড়ছে, মানুষের জীবন আজকে দুর্বিসহ অবস্থায় চলে গিয়েছে। আজকে এই অবস্থার ব্যাপারে তথ্য সংস্কৃতি দপ্তরের মন্ত্রীর কাছে জানতে চাইছি, এই অবস্থা কেন, এবং এই ব্যাপারে আপনারা প্রতিবাদ করছেন না কেন? গত জানুয়ারি মাসে দশদিন ধরে ২১তম আন্তর্জাতিক চলচিত্র উৎসব বিপুল উৎসাহ-উদ্দীপনার মধ্য দিয়ে অনুষ্ঠিত হয়। উদ্বোধন করেন সত্যজিৎ রায়। কলকাতার আটটি সিনেমা গৃহে একই সঙ্গে এই উৎসব চলেছিল। আন্তর্জাতিক রবীন্দ্র সরোবরের মুক্তমঞ্চে বাংলা চলচিত্র প্রদর্শনের ব্যবস্থাও করা হয়েছিল। তাছাড়া নন্দন (১নং ও ২নং), রবীন্দ্রসদন ও শিশির মঞ্চে সাংবাদিক ও প্রতিনিধিদের জন্য চলচিত্র প্রদর্শনের ব্যবস্থা করা হয়েছিল। বিদেশি প্রতিনিধিসহ মোট ২৫০০ প্রতিনিধি এই উৎসবে যোগ দেন। চলচিত্র প্রদর্শনের পাশাপাশি দেশি-বিদেশি শিল্পী সমালোচকদের নিয়ে সাংবাদিক সম্মেলন ও আলোচনাচক্রের আয়োজন করা হয়েছিল। সংবাদপত্রের মাধ্যমে মানুষ জানতে পেরেছে আপনাদের অপকীর্তির কথা, পশ্চিমবাংলার মানুষের মাথা আপনারা হেঁট করে দিয়েছেন, এই ফিল্ম ফেস্টিভালে যে সমস্ত

ডেলিগেটসরা এসেছিলেন তারা সিনেমা হলে ঢুকতে পারেনি, তার একমাত্র কারণ হচ্ছে আপনাদের ডিপার্টমেন্টের অফিসাররা তাদের আত্মীয় স্বজনের মধ্যে প্রচুর পরিমাণে ডে স্লিপ দিয়েছে, ক্যাডারদেরকে ডে স্লিপ দিয়েছেন আলিমুদ্দিন স্ট্রিট থেকে, আর তারাই হল গুলিকে ভর্তি করেছে। এই জন্য যারা ডেলিগেটস তারা ঢুকতে পারেনি। আপনারা পশ্চিমবাংলার মানুষের মাথা হেঁট করে দিয়েছেন অথচ আপনাদের কাগজ পশ্চিমবাংলার সুনাম বাড়িয়েছে। আমি সেদিনকার সংবাদপত্রে দেখেছি আমাদের এখানকার প্রতিষ্ঠিত শিল্পী সৌমিত্র চট্টোপাধ্যায় তিনিও এই ব্যাপারে প্রতিবাদ করেছেন এবং প্রতিবাদ স্বরূপ তিনিও বয়কট করেছিলেন। সরকার থেকে বলছে এটা আমাদের ব্যাপার নয়, কেন্দ্রীয় সরকার থেকে এইগুলি ছাপিয়েছেন, কিন্তু আমি জানি এটা আপনার ডিপার্টমেন্টের তরফ থেকে করা হয়েছিল। বিভিন্ন দিনে ডে স্লিপ ইস্যু করায় যারা কার্ডধারী তারা ঢুকতে পারেনি। আপনি বলেছিলেন সংবাদপত্রের মাধ্যমে—তার কাটিং আমার কাছে আছে—আপনার ডিপার্টমেন্টের লোককে আপনি শাস্তি দেবেন। মহাত্মা গান্ধীর প্রয়াণ দিবসে আপনার ডিপার্টমেন্ট ডেট ভুল করেছিল, প্রজাতন্ত্র দিবসের কুচকাওয়াজে যে কার্ড দেওয়া হয়েছিল তাতে আপনার ডিপার্টমেন্ট ডেট ভুল করেছিল। আপনি সাংবাদিকদের ডেকে বলেছিলেন যে আপনি শাস্তি দেবেন যাঁরা ভুল করেছে তাঁদের শাস্তি দেবেন, আপনি নিশ্চয় জানাবেন যে আপনি কি শাস্তি তাঁদের দিয়েছেন। আপনি বাধ্যতামূলক যে চলচিত্রের অর্থাৎ বাংলা ছবির কথা বলছেন এই ব্যাপারে আপনাকে আমি কয়েকটি কথা বলতে চাই। কেবলমাত্র কাগজে-কলমে এটা রয়ে গেছে, বাস্তবে এটা কতখানি কার্যকরী হয়েছে? আজকে মৃণাল সেনের মতোন লোক, যেটা সংবাদপত্রের কাটিংয়ে আছে, মৃণাল সেনের মতোন লোক তাঁকেও বলতে হয়েছে এটা অবাস্তব। এটা চলতে পারে না। আপনি তো পশ্চিমবাংলার তথ্যমন্ত্রী বহুদিন ধরে আছেন- আজকে টাইগার, ওরিয়েন্ট, ম্যাজেস্টিক এই সমস্ত যে সিনেমা হলগুলি রয়েছে এখানে আপনি বাংলা সিনেমা দেখাতে পারবেন? আপনি জোর করে বলতে পারবেন? আপনি আজকে জোর করে বলতে পারবেন যে আপনাদের বাংলা ছবি রিলিজ করতে হবে। পশ্চিমবাংলায় ৭০০র মতোন হল আছে। ৩০ থেকে ৪০ টা মাত্র বাংলা ছবি চলছে। কোথায় যাচ্ছেন, আইন করছেন, আইনে আমরা কি পাচ্ছি, আইনে কোনো শিল্পকে বাঁচাতে পারবেন না। বাঁচাতে গেলে আপনাকে সুস্থ সংস্কৃতির ছবি আপনাকে করতে হবে। আজকে যে ছবিগুলি হয় বা চলে সেগুলি অত্যন্ত নিম্ন স্তরের। তাই আপনাকে সেদিকে দৃষ্টি দিতে অনুরোধ করি। পশ্চিমবাংলায় যুবসমাজের যে অবক্ষয় হচ্ছে সেদিকে নজর রাখবেন আশা করি। বিভিন্ন জায়গায় বেআইনীভাবে ভি. ডি. ও. প্রদর্শনী চলছে হলে। এইসব ন্যুন শো তে দেখানো হয়, তাই বুদ্ধদেববাবু আপনাকে বলি একদিন ঠান্ডা ঘর থেকে বেরিয়ে এই সমস্ত সিনেমা হলগুলো দেখুন না। তা ছাড়া ন্যুন সো তে যে ছবিগুলি দেখানো হয় সেগুলি অত্যন্ত নিম্নমানের, এতে তো যুব সমাজের অবক্ষয় ঘটছে। তাই আপনাকে সেদিকে দৃষ্টি দিতে অনুরোধ করছি। সুতরাং আপনি যে এই দপ্তরের ব্যয় বরাদ্দ পেশ করছেন, আপনার আর দরকার নেই, মানে মানে আপনি সুভাষবাবুকে দিয়ে দিন, যিনি সংস্কৃতির ধারক। মিঠুন আর হেমামালিনীকে নিয়ে আপনারা পশ্চিমবাংলার সংস্কৃতির আবহাওয়া তৈরী করছেন। ছৌ নাচ দেখাচ্ছেন, এইসব করে তো চলতে পারে না। কোথায় গেল গণনাট্য, কোথায় গেল গণসংস্কৃতি। সুভাষবাবু তথ্যসংস্কৃতি দপ্তরের হাল দেখার চেষ্টা করুন। আপনি নগরোন্নয়ন দপ্তরের মন্ত্রী, এখানেও আপনি বড় বড় অট্টালিকা তৈরী করেছেন

এবং কিছু লোককে কলকাতা ছাড়া করলেন। তথ্য ও সংস্কৃতির ক্ষেত্রে যে অবক্ষয় ঘটেছে তার হাত থেকে পশ্চিমবাংলার যুবসমাজকে বাঁচান। এই বলে তথ্য ও সংস্কৃতি দপ্তরের যা ব্যয় বরাদ্দ পেশ করেছেন তার বিরোধীতা করছি এবং কাট মোশনের প্রতি সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, তথ্য এবং সংস্কৃতি দপ্তরের মাননীয় মন্ত্রী যে বাজেট উত্থাপন করেছেন আমি তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এতক্ষণ ধরে বিরোধী সদস্য মাননীয় শ্রী সুব্রত মুখার্জী মহাশয়ের বক্তৃতা শুনছিলাম। তিনি সংস্কৃতি সম্পর্কে বলতে গিয়ে অনেকগুলি কথার অবতারণা করেছেন। সংবাদপত্র সম্পর্কে তিনি বললেন, আমি মাননীয় সদস্যকে জিজ্ঞসা করতে চাই, যে আমরা জানি যে সুস্থ সংস্কৃতি একটা জাতির জীবনে তার টিকে থাকবার ক্ষেত্রে, জীবনের ক্ষেত্রে একটা চরম হাতিয়ার। সুস্থ সংস্কৃতি না থাকলে এবং ঐতিহ্য যদি ঠিকমতোন না থাকে তাহলে একটা জাতি তার লক্ষ্যে পৌছতে পারে না। শোষণহীন সমাজব্যবস্থা হতে পারে না। দীর্ঘদিন ধরে এটাই আমরা জেনেছি যে এই সংস্কৃতি দিয়ে, সত্যের মধ্যে দিয়ে আমরা প্রেরণা পাই। কিন্তু আপনি কি ভুলে গেছেন, যে, ভারতবর্ষে স্বাধীনতার ৪০ বছর পর কি সংস্কৃতির মধ্যে দিয়ে ভারতবর্ষ চলেছে। আজকে আমরা জানি যে, পুঁজিবাদী, ধনবাদী সমাজব্যবস্থার মধ্যে দিয়ে পশ্চিমবাংলা বিচ্ছিন্নভাবে সুস্থ সংস্কৃতির মধ্যে দিয়ে অগ্রসর হতে গেলে কত বাধা আসে সেটা আমরা জানি।

[3.30-3.40 P.M.]

তাইতো মাননীয় সদস্য সুব্রতবাবুকে বলি, আপনি কি ভুলে গেছেন জরুরি অবস্থার সময় সংবাদপত্রের উপর যে অত্যাচার হয়েছিল, তাদের জেলখানায় বন্দী করে রাখা হয়েছিল, তাদের যে অধিকার সেই অধিকার কেড়ে নেওয়া হয়েছিল, শুধু তাই নয়, আমরা কিছু কিছু সাহিত্য রচনা করি, আমার মনে আছে তখন সেই সাপ্তাহিক সংবাদপত্র বাংলাদেশ, তার সম্পাদক ছিল আমাদের দূর্গাদাস বাবু। আমার মনে আছে জরুরি অবস্থার সময়ে দুটি কবিতা নিয়ে খুব চৈ-চৈ হয়েছিল। একটা আমার কবিতা, আরেকটা দূর্গাদাস বাবুর কবিতা। সেই কবিতা বাংলাদেশ পত্রিকায় প্রকাশ করবার জন্য যখন সিদ্ধান্ত নেওয়া হল, তখন সেই পত্রিকার উপর কিভাবে হামলা করা হয়েছিল সেই অভিজ্ঞতা আমার আছে। আপনাদের মুখে সংবাদপত্রের সম্পর্কে সহানুভূতি মানায় না। শুধু তাই নয়, আপনি জানেন যে সংস্কৃতি, শিল্প, সাহিত্য ও কবিতা মানুষের মনে প্রেরণা জাগাতে পারে। স্বাধীনতা আন্দোলনের সময় আমরা দেখেছি এবং তার পরবর্তী ধাপে সারা ভারতবর্ষে শোষনহীন সমাজব্যবস্থার যে লড়াই এবং শ্রমিক কৃষক মেহনতী মানুষের যে প্রেরণা জেগেছে এটা এই শিল্প-সংস্কৃতির মাধ্যমেই হয়েছে। সেদিন শিল্পী সরোজ দত্তকে কারা ওয়েলিংটনে হত্যা করেছিল? কেন তার লেখাকে ভয়? কেন সেদিন সফদার হাসমিকে আপনারা হত্যা করেছিলেন? কেন তার কণ্ঠকে স্তব্ধ করবার চক্রান্ত করে তাকে হত্যা করা হয়েছে? পুঁজিবাদী সমাজব্যবস্থায় সাম্রাজ্যবাদী শক্তিগুলি এই ভাবে মানুষকে হত্যা করার চক্রান্ত করে ও অপসংস্কৃতি মধ্য দিয়ে মানুষকে অন্ধকারের মধ্যে ঠেলে দেওয়ার চক্রান্ত করে। আমরা তো নতুন কিছু করবার চেষ্টা করছি, আমাদের বিরোধী বন্ধুরা বললেন যে সংস্কৃতির ক্ষেত্রে আমাদের সরকার ব্যর্থ। এইকথা নিশ্চয় আমি বলব, যে

আমাদের বামপন্থী সরকার এই নতুন পথে চলবার চেষ্টা চালাচ্ছে, তবে সর্বত্র আমরা সফল হয়েছি এইকথা আমি বলব না। কিন্তু সেইদিকে এগিয়ে যাবার জন্য আমরা দৃঢ় পদক্ষেপ নেবার চেষ্টা করছি এবং সুস্থ সংস্কৃতি গড়ে তোলার ক্ষেত্রে মাননীয় মন্ত্রী যে কর্ম সূচীগুলি নিয়েছেন এটা নিশ্চয় প্রশংসার যোগ্য। মাননীয় বিরোধী সদস্যদের আমি বলি, যে ১৯৭৭ সালের আগে পর্যন্ত আপনাদের সরকার ছিল, তার পাশাপাশি আজকে আমরা সুস্থ সংস্কৃতি গড়ে তোলার ক্ষেত্রে একটা সামাজিক পরিবর্তনের কাজ করছি। ভি. ডি. ও, ভি. সি. আর ও ব্লু ফিল্মের কথা আপনারা বললেন, ১৯৭৭ সালের পর থেকে এর বিরুদ্ধে বিধানসভার ভেতরে ও বাইরে আমরা নিরলসভাবে সংগ্রাম করে চলেছি, লড়াই করে চলেছি। এখনো আমরা বলছি ব্লু ফিল্ম সম্পর্কে, ভি. ডি. ও-তে যে সমস্ত ছবি দেখানো হয়, এই ছবির মধ্যে দিয়ে আমাদের তরুণ সমাজের মেরুদন্ড ভেঙ্গে দেওয়ার একটা প্রচেষ্টা চলছে। কোনটা সুস্থ সংস্কৃতি ও কোনটা অপসংস্কৃতি এই সম্পর্কে অনেক বিতর্ক আছে, কিন্তু সুস্থ সংস্কৃতি মানুষকে প্রেরণা জোগায়, মানুষকে এগিয়ে নিয়ে যায়, এবং এই সুস্থ সংস্কৃতির মধ্যে দিয়ে মানুষ প্রেরণা লাভ করে। আমি তার কাজের আরেকটা প্রশংসা না করে পারছি না, আমাদের দেশের কীর্তিমান শিল্পীদের কৃতিত্ব ধরে রাখবার জন্য তিনি একটা ব্যবস্থা গ্রহণ করেছেন। তাঁদের জীবনী তাঁদের ক্যাসেট এগুলি তৈরী করে তিনি আগামী প্রজন্মের কাছে তুলে ধরার চেষ্টা করছেন। অনেক মূল্যবান জিনিস আমাদের কাছ থেকে হারিয়ে গেছে, পরবর্তী প্রজন্মের কাছে অতীত ইতিহাস তুলে ধরার প্রয়োজন আছে, তারজন্য আপনি লড়াই করছেন। ব্লু ফিল্ম, ড্রাগের বিরুদ্ধে আপনি লড়াই করছেন, যেখানে নাইট সিনেমা ভি. ডি. ও-তে দেখানো হয় তার বিরুদ্ধে লড়াই করছেন, তার পাশাপাশি সুস্থ সাংস্কৃতিক ঐতিহ্যগুলিকে তুলে ধরার চেষ্টা করুন। অনেক দেরি হলেও আপনি যে চেষ্টা করছেন তারজন্য ধন্যবাদ জানাই। এতদিন বাদে যখন এই কাজগুলি করছেন তখন আমাদের বন্ধু তৃপ্তি মিত্র মারা যাওয়ার আগে আপনি বলেছিলেন তাঁরা যা করেছিলেন সেটা যদি ধরে রাখা হত তাহলে এই প্রজন্মের কাছে তা দেখাতে পারতেন, আপনি সেই কাজ করছেন, তারজন্য আপনাকে ধন্যবাদ জানাই। তারপর বাংলা ভাষার ব্যাপারে আসি-এই বাংলা ভাষার জন্য বাংলার মানুষ জীবন দিয়েছেন, সেই বাংলা ভাষার মাধ্যমে আমরা বিশ্বের কাছে পরিচিত হয়ে আছি রবীন্দ্রনাথের মাধ্যমে। আপনার বাজেটে দেখলাম বাংলা ভাষা সম্পর্কে আপনি বলেছেন। কিন্তু সরকারী দপ্তরগুলিতে আজও বাংলা ভাষা ব্যবহৃত হচ্ছে না। এই ব্যাপারে বার বার এই বিধান সভায় আবেদন জানিয়েছি, এই সম্পর্কে আপনি আরো বেশী করে দৃষ্টি দিন। আর একটা কথা বলে আমার বক্তব্য শেষ করব সেটা হচ্ছে আপনি চার্লি চ্যাপলিনের নামে একটা হল তৈরী করছেন, সিনেমা জগত প্রথমেথ বড়ুয়ার নামে একটা হল তৈরী করবেন। আমাদের দেশের ঐতিহ্যগুলি টেনে আনুন, আমাদের দেশের সংস্কৃতি, সংগীত, কবিতা, সাহিত্য যাতে অবলুপ্ত না হয়ে যায় তারজন্য আপনি লড়াই করছেন, আপনার কাছে আবেদন এই কাজগুলির দায়িত্ব আপনি গ্রহণ করুন। এই কথা বলে আপনার কাজকে সম্পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, আজকে তথ্য সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী উত্থাপিত বাজেটের বিরোধিতা করে এবং আমাদের কাট মোশনের সমর্থনে আমি কিছু বক্তব্য উত্থাপন করব। প্রথমে বলি বুদ্ধদেব বাবু, আপনার ১৯৮৯-৯০

সালের হেড অব অ্যাকাউন্ট ২২২০-র যে বাজেট তাতে ১০ কোটি ৪৪ লক্ষ ২১ হাজার টাকা রেখেছিলেন, তারপর রিভাইজড এস্টিমেট করলেন ১১কোটি ৪ লক্ষ ৮৩ হাজার টাকা, কিন্তু আপনি অ্যাকচুয়াল এক্সপেনডিচার করলেন ৭ কোটি ২৭ লক্ষ ৫০ হাজার ১১১ টাকা, অর্থাৎ আমরা দেখলাম ১৯৮৯-৯০ সালে আপনার দপ্তরে রিভাইজড বাজেটে যে টাকা ধরলেন আপনি সেই টাকা খরচ করতে পারলেন না, ভাবটা যেন অনেকটা এই রকম আপনার দপ্তরের টাকার আর কোনও প্রয়োজন নেই অর্থাৎ কিছু করার নেই বলে টাকার প্রয়োজন নেই। তারপর বিভিন্ন দপ্তরের সম্পর্কে আমাদের যে অভিযোগ সেটা হচ্ছে আপনার হেড অব অ্যাকাউন্ট শতকরা ৮০ ভাগ নন প্ল্যান এক্সপেনডিচার খরচ হয়ে যাচ্ছে। আপনার হেড অব অ্যাকাউন্ট ২২২০ তে ১৪ কোটি ৫৩ লক্ষ ৪২ হাজার টাকার মধ্যে নন প্লান এক্সপেনডিচার হচ্ছে ১২ কোটি ৪০ লক্ষ ৪২ হাজার টাকা অর্থাৎ ১৪ কোটি ৫৩ লক্ষ টাকার মধ্যে ১২ কোটি টাকা যদি নন প্ল্যানে খরচ হয়ে থাকে তাহলে বাকি টাকায় একটা দপ্তরের পক্ষে কিছু কাজ করা সম্ভব নয় এটা সহজেই অনুমান করা যায়।

[3.40-3.50 P.M.]

আপনার আমলে পশ্চিমবাংলার সংস্কৃতির পরিবেশ সম্পূর্ণভাবে দূষিত হয়ে উঠেছে সামগ্রিক ভাবে বাংলার মানুষের কাছে এই প্রশ্ন রাখলে বাংলার মানুষ বলবে, আপনি নিজে সুস্থ রুচিবান সংস্কৃতি সম্পন্ন মানুষ হলেও মন্ত্রীসভার আর একজন সদস্য স্বয়ং মুখ্যমন্ত্রীর অনুমোদন নিয়ে এই রাজ্যের সংস্কৃতিতে যে জিনিস আমদানি করেছেন তা সামগ্রিক ভাবে পশ্চিমবাংলার কৃষ্টি, সংস্কৃতি, ঐতিহ্যর লজ্জার কারণ হয়ে দাঁড়িয়েছে। আমরা শব্দ দূষণের কথা শুনি, বায়ু দূষণের কথা শুনি, পরিবেশ দূষণের কথা শুনি। এর সাথে সাথে এখন আমরা দেখতে পাচ্ছি, সংস্কৃতিতেও দূষণ লেগেছে আজকে এই অভিযোগ আপনাকে আমরা করছি এই সংস্কৃতি দূষণ থেকে আপনি বাংলাকে মুক্ত করুন। তা না হলে এই বাংলার কৃষ্টি, সংস্কৃতি, ঐতিহ্য অতলে তলিয়ে যাবে। তথ্যমন্ত্রী হিসাবে বিভিন্ন ভাবে আপনার মর্যদা আপনি রাখতে পারছেন না। আপনার অমর্যাদা দেখে আমরা মাঝে মাঝে আতঙ্কিত হচ্ছি, ব্যথিত হচ্ছি আপনি রাজ্যের তথ্য ও সংস্কৃতি দপ্তরের মন্ত্রী। পন্ডিত রবি শঙ্করের ৭০ বছর পূর্তি উৎসবে আপনি উপস্থিত থাকলেন। কিন্তু আপনি বক্তৃতা করতে পেলেন না, বা আপনাকে বক্তৃতা করতে আহ্বান করা হল না। এটা আমাদের ব্যাথার কারণ হয়েছে। ইয়াসের আরাফতকে সম্বর্দ্ধনা দেওয়া হল। আমরা প্রত্যাশা করেছিলাম, আপনি সেই অনুষ্ঠানে বক্তব্য রাখবেন। এই অনুষ্ঠানে উপস্থিত হয়ে আপনার বক্তব্য রাখা আমাদের কাম্য ছিল। তার কারণ তথ্য সংস্কৃতি দপ্তর আয়োজিত অনুষ্ঠানে তথ্যমন্ত্রীর অনুপস্থিত থাকাটা সেদিন ঠিক হয়নি। আমরা জানতে চাই যে, আপনি নিজেকে এত দূরে গুটিয়ে রাখেন কেন যে কোনও অনুষ্ঠানে? আপনি আন্তর্জাতিক চলচিত্র উৎসবে রাজ্যের তথ্যমন্ত্রী বক্তৃতা করবেন না? নিজেকে এই ভাবে গুটিয়ে রাখার প্রবনতা আপনি দুর করুন। আপনি রুচি সম্পন্ন মানুষ। আপনাকে অবজ্ঞা করে ডিফ্যাক্টো সুভাষ চক্রবর্তী ইমার্জ করছে, বিরাজ করছে আপনি নিজেকে সম্পূর্ণভাবে গুটিয়ে নিচ্ছেন কেন সেটা আমরা বুঝতে পারছি না। আমরা চাই আপনি সেখান থেকে বেরিয়ে আসুন, এগিয়ে আসুন এবং নিজেকে আরো বেশী করে মানুষের সামনে প্রতিফলিত করুন। আমরা জানি যে কোনও বিদেশি রাষ্ট্রপ্রধান এলে জাতীয় পতাকা দিয়ে মঞ্চ সুসজ্জিত

করা হয়। এটাই মঞ্চ সজ্জিত করবার বিধি এবং প্রটোকল স্বীকৃত। ইয়াসের আরাফতের দিন আপনার দপ্তর যখন এই অনুষ্ঠান পরিচালনা করল আমরা প্রত্যাশা করেছিলাম যে, এই ভাবে জাতীয় পতাকা দিয়ে মঞ্চ সুসজ্জিত করা হবে। কিন্তু আপনার দপ্তর কোনও উদ্যোগ গ্রহণ করেন নি। আমাদের মনে হয়েছে, এতে আমাদের দেশের সম্মান সম্পূর্ণভাবে ক্ষুন্ন হয়েছে। বিজ্ঞাপনে সরকারের পক্ষপাতিত্ব মূলক আচরণের কথা বিভিন্ন বক্তা বিভিন্ন ভাবে উল্লেখ করেছেন। ১৯৮৭/৮৮ সাল পর্যন্ত আমার কাছে একটা হিসাব আছে। এই ব্যাপারে আমি একটা প্রশ্নও দিয়েছি, সেটা আপনার কাছে এখনো আসেনি। ১৯৮৭/৮৮ সাল পর্যন্ত কোন কোন সংবাদপত্র কি ধরণের বিজ্ঞাপন সরকার থেকে পেয়েছে আপনারই একটি রিপোর্ট থেকে আমি একটুখানি উল্লেখ করছি। ১৯৮৭/৮৮ সালে আনন্দবাজার পত্রিকা বিজ্ঞাপন পেয়েছে ২০ লক্ষ ১১ হাজার টাকা, টেলিগ্রাফ পেয়েছে ২ লক্ষ ৮৫ হাজার টাকা, যুগান্তর পেয়েছে ১৭ লক্ষ ৮৫ হাজার টাকা, বসুমতি পেয়েছে ১০ লক্ষ ৬৩ হাজার টাকা। গণশক্তি ১৯৮০/৮১ সালে পেয়েছিল ৩ লক্ষ ৮৯ হাজার টাকা, এবারে পেয়েছে ১৬ লক্ষ টাকা।

অর্থাৎ সেই তুলনায় বর্তমান, আজকাল, তাদের বিজ্ঞাপন পাবার, আর্থিক আনুকূল্য পাবার ব্যাপার তুলনামূলকভাবে অনেক কম। সেই কারণে এ ব্যাপারে আমাদের সুনির্দিষ্ট অভিযোগ যে সংবাদপত্রে বিজ্ঞাপন দেবার প্রশ্নে সুনির্দিষ্ট নীতি আপনারা মেনে চলছেন না। দলীয় আনুগত্যের প্রতি যাদের আনুগত্য আছে সেই সংবাদপত্রকে আপনারা আর্থিক আনুকুল্য বেশী দিচ্ছেন। আমি এই প্রসঙ্গে বসুমতীর কথা তুলতে চাই। আমি এবারের ইকনমিক রিভিউ-এর স্টাটিস্টক্যাল অ্যাপেনডিক্সটা দেখছিলাম। ১৯৮৮/৮৯ সালে বসুমতী পত্রিকাতে আপনারা লোন দিয়েছেন ৩ কোটি ৪৯ লক্ষ ৯০ হাজার টাকা। একটি পত্রিকাতে আপনি কতদিন ধরে এইরকমভাবে নিজের পায়ে না দাঁড়াতে শেখাবেন? দলীয় প্রভাব মুক্ত করে দক্ষ পরিচালন ব্যবস্থা করে বসুমতীকে আপনি কেন আজ পর্যন্ত একটি সংবাদপত্র হিসাবে জনসমক্ষে তার আত্মপ্রকাশ ঘটাতে পারছেন না সেটা আমি আপনার কাছে জানতে চাই। ৩৪৯ লক্ষ টাকা আপনি তাদের লোন দিয়েছেন এক বছরে এবং সেটা লসে রান করছে—৩ কোটি ২১ লক্ষ ৩৪ হাজার টাকা ১৯৮৮/৮৯ সালে। একটা পত্রিকাকে নিজের পায়ে দাঁড় করাতে গেলে তার দক্ষ পরিচালন ব্যবস্থা, সংবাদ পরিবেশনার ক্ষেত্রে আরো দক্ষ ভূমিকা এবং আরো যোগ্যতা দরকার। তা না করে বছরের পর বছর ভরতুকি দিয়ে সেই পত্রিকাকে কতদিন আপনি বাঁচিয়ে রাখতে চান? এবারে আমি সরকারি মুখপত্র 'পশ্চিমবঙ্গের' কথায় আসছি। সম্পূর্ণভাবে দলীয় পত্রিকায় একে আপনারা রূপান্তরিত করেছেন। বিরোধীদলের সংবাদ, বিরোধীদলের নেতার আজ পর্যন্ত কোনও একটা বড় আকারের ইন্টারভিউ, বিরোধীদলের ভূমিকা সম্পর্কে সংবাদ এইসব পশ্চিমবঙ্গের পত্রিকাতে কি গত ১৩ বছর ধরে আপনাদের মন্ত্রীত্বকালে আমরা প্রত্যাশা করতে পারি না? সংসদীয় গণতন্ত্রে সরকারী উদ্যোগে পরিচালিত একটি পত্রিকা 'পশ্চিমবঙ্গ' যদি আপনাদের পার্টির নেতা বিমান বসুর যুব সমাবেশে বক্তৃতা এবং হাত তুলে মঞ্চে দাঁড়ানোর ছবি সেখানে থাকতে পারে তাহলে বিরোধীদলের নেতা হিসাবে শ্রী আব্দুল সাত্তারের ছবি কিম্বা তাঁর ২/১ টা কর্মসূচির কথা তাতে প্রকাশ করার প্রত্যাশা তো আমরা করতেই পারি। সুষ্ঠু গণতন্ত্রে এটাই প্রত্যাশিত ছিল কিন্তু সেই প্রত্যাশা পূরণ করতে আপনি ব্যর্থতা দেখিয়েছেন। আজকে আপনিও সেই চিরন্তন দলবাজির কুক্ষিগত একটা নাগপাশে আবদ্ধ হয়ে গিয়েছেন। করবার প্রত্যাশা থাকলেও আপনি সেইভাবে কিছু

করতে পারছেন না। আপনাকে এর আগেই আমি বলেছি যে নাট্য জগতের প্রবাদ পুরুষ শ্রীশম্ভু মিত্রের জীবনী নিয়ে যতবেশী পারেন ছবি তুলে রাখুন এবং সেগুলি পরবর্তী প্রজন্মের কাছে উপস্থিত করার জন্য উদ্যেগ গ্রহণ করুন। আপনি গত বাজেট অধিবেশনের বক্তৃতায় বলেছিলেন যে এ ব্যাপারে আপনি প্রাণপন চেষ্টা করবেন। এ ব্যাপারে আপনার কিছুটা অগ্রগতি হয়েছে বলে আমি শুনেছি তবে তা কোন পর্যায়ে আছে এবং তার কোন কোন নাটক-এর চিত্ররূপ দিতে সক্ষম হয়েছেন সে ব্যাপারে আমরা জানতে আগ্রহী রইলাম। তারপর আর একটা কথা বলি, সরকারী কার্ডে ছাপার ভুল। এটা বরাবর উল্লেখিত হয়েছে। সংবাদপত্রেও আমরা বার বার এ সম্পর্কে সংবাদ দেখেছি। যখন তখন সরকারি কার্ড যা আপনার দপ্তর থেকে বেরুলো তারমধ্যে ভয়ংকর রকম ভুল থেকে যাচ্ছে। তারপর অশ্লীল পোস্টার, পুস্তিকার উপর আপনি ব্যাপক ড্রাইভ দেবেন বলে একটা পরিকল্পনা নিয়েছিলেন এবং একটা বিল এনেছিলেন কিন্তু তা আজ কোনওভাবেই বাস্তবে রূপায়িত হল না। আজকে এই সমস্ত অশ্লীল পত্র পত্রিকা, যৌন আবেদনমূলক ছবি এগুলি সামগ্রিকভাবে আজকে যুব চেতনাকে পঙ্গু করে দিচ্ছে এবং তার ফলে মাদকাসক্তির প্রভাব বাড়ছে—ড্রাগ, হেরোইনের প্রভাব বাড়ছে। অপসংস্কৃতির প্রভাব একটা সমাজকে যতবেশি গ্রাস করবে ততবেশী ড্রাগ, হেরোইন এই সমস্ত জিনিসের প্রভাব বাড়বে এবং যুব শক্তির চেতনাকে পঙ্গু করে দেবে। আপনার কাছ তাই আমার বক্তব্য, আই. পি. টি. এ-এর সংস্কৃতিতে আবিষ্ট এককালের বাংলার মার্কসবাদী কমিউনিস্ট পার্টি আজকে কিমি কাতকার, সোনম, মিঠুনের নাচের সংস্কৃতিতে রূপান্তরিত হয়েছে, বাংলার মানুষ আপনার কাছে এটা প্রত্যাশা করে না। আমাদের তাই বক্তব্য, বাংলার কৃষ্টি, সংস্কৃতি, ঐতিহ্যকে ধ্বংস করার যে ঔদ্ধত্ব আপনাদের মন্ত্রিসভার কোনও কোনও সহকর্মী দেখাচ্ছেন আজকে বলিষ্ঠভাবে তার মোকাবিলা করুন। বাংলার কৃষ্টি, সংস্কৃতি, ঐতিহ্য সারা ভারতবর্ষের মধ্যে গৌরব করার মতন জিনিস। মহামতি গোখলে বলেছিলেন, What Bengal thinks to day, India thinks tomorrow.

আজকে সেই চিন্তাধারা এবং কল্পনাকে আপনাদের সরকার পদদলিত করছে। আজকে বাংলার সংস্কৃতি লাঞ্ছিত হয়েছে। আপনার কাছে তাই আবেদন জানিয়ে বলছি, আপনার ধমনীতে কবি সুকান্তের রক্ত প্রবাহিত কাজেই আপনি আপোষ না করে এবং এর সঙ্গে কোনও রকমভাবে রফা না করে প্রতিবাদে গর্জে উঠুন, আমরা আপনাকে সমর্থন জানানোর জন্য প্রস্তুত রইলাম। এই কথা বলে এই বাজেটের বিরোধিতা করে এবং আমাদের কাটমোশনগুলি সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

[3.50-4.00 P.M.]

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি তথ্য সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী, বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয় কর্তৃক আনীত ব্যয়-বরাদ্দের প্রস্তাবকে সমর্থন করে দু'চারটি কথা আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের বিবেচনার জন্য এই হাউসে রাখছি। আমরা জানি আজকে বিশেষ করে বিরোধী দলের পক্ষ থেকে যারা জোরালো বক্তব্য রাখছেন সুস্থ সংস্কৃতির, অপশাসণের কথা বলছেন, আমার মনে হচ্ছে প্রকৃত পক্ষে এটা হচ্ছে বাই প্রোডাক্ট অব দি সোসাইটি সমাজ যারা সৃষ্টি করেছিলেন, স্বাধীনতার থেকে খুব পরিকল্পিত ভাবে বলা যেতে পারে যুব-জনমানসে ভারতবর্ষের স্বাধীনতা মুক্তির যে আন্দোলন হয়েছিল, যে আন্দোলনে এক

সময়ে ক্ষুদিরাম, প্রফুল্ল চাকী, সূর্য্য সেন প্রমুখ নেতা যারা ফাঁসির মঞ্চে জীবনের জয়গান গেয়ে প্রেরণা যুগিয়েছিলেন, সেই যুব সমাজকে তারা উদ্বুদ্ধ করেছিলেন যাতে তারা পরবর্তীকালে সমাজতন্ত্রের সংগ্রামে অংশ গ্রহণ করেন। কিন্তু দীর্ঘ কংগ্রেস রাজত্বে যে ভাবে তারা আর্থ সামাজিক নীতি নির্ধারণ করেছেন, সেই নীতির মোতাবেকে তাদের সংস্কৃতি চলেছে। ওদের কাছে সব চেয়ে যেটা ভয়ের ব্যাপার সেটা হচ্ছে যুব সমাজ, ছাত্র সমাজের যদি পরিবর্তন হয় এবং তারা যদি এগিয়ে আসে তাহলে ওদের কুর্সি নড়ে যাবে। কাজেই সেই কুর্সি যাতে না নড়ে যায় তার জন্য দীর্ঘ ৪০ বছর ধরে সর্বভারতীয় ক্ষেত্রে সাংস্কৃতিক নীতি যে ভাবে কংগ্রেস পক্ষ থেকে পরিচালিত হয়েছে তাতে আমরা দেখেছি যে যুব সমাজের এবং ছাত্রসমাজের মেরুদন্ড ভেঙ্গে দেওয়া হয়েছে এবং তার ফলশ্রুতি হিসাবে তারা বিপথে পরিচালিত হয়েছে। বিগত ১২/১৩ বছর ধরে বামফ্রন্ট আসার পরে কিছু কিছু কাজ শুরু করা হয়েছে। আমি একথা নিশ্চয়ই বলবো না যে আমাদের তথ্য ও সংস্কৃতি একটা আগাছা, একটা বীষবৃক্ষ। একথাও বলবো না যে দীর্ঘকাল ধরে কংগ্রেস এর যে পরিমন্ডল সৃষ্টি করে গেছে তার মূল উৎপাটন তিনি করেছেন। কিন্তু তিনি চেষ্টা করছেন এবং সেই চেষ্টা চালিয়ে যেতে হবে। আমি এই প্রসঙ্গে দু'একটি প্রস্তাব মাননীয় মন্ত্রী মশায়ের কাছে বিবেচনার জন্য রাখবো। আমাদের চিনাপোতা বনাঞ্চলে নল রাজার গড় আছে। সেটা একটা পৌরাণিক কাহিনী। সেই নল রাজার গড়ে একটা খনন কার্য করার ব্যাপারে কি হবে সেটা আমাদের দেশবাসী জানতে চায়। আমি আশা করি তথ্য ও সংস্কৃতি দপ্তর থেকে সেটা জানানো হবে। বাংলা ভাষা দ্রুত প্রচলনের কথা বলা হয়েছে। প্রকৃত পক্ষে আমরা আমাদের মাতৃভাষার জন্য গর্বিত। আমি সেই কবির কথায় বলি, মোদের গরব মোদের আশা, আ মরি বাংলা ভাষা। কিন্তু প্রকৃত পক্ষে ১২/১৩ বছর ধরে একটা, দুটো দপ্তর ছাড়া বলা যায় যে সব দপ্তরেই এখনও পর্যন্ত ইংরাজি ভাষাকেই বেশী করে হাই লাইট করেছে। বিভিন্ন যে সমস্ত সার্কুলার সেগুলিও ইংরাজিতে দেওয়া হচ্ছে। আমি আশা করবো তথ্য ও সংস্কৃতি দপ্তর এই বিষয়ে মনোযোগ দেবেন যাতে বাংলা ভাষায় বেশী বেশী করে এগুলি করা যায়। এছাড়া রবীন্দ্র ভবন যেগুলি হয়েছে আমাদের রাজ্যে সেগুলিতে তথ্য ও সংস্কৃতি দপ্তরের সঙ্গে ব্যবস্থা করে গ্রামবাংলায় যে সমস্ত সাংবাদিক বন্ধুরা আছেন, তাদের জন্য যাতে সেই ভবনগুলিকে একটা প্রেস কর্ণার গড়ে তোলা যায় তার জন্য আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এটা যদি প্রতিটি জেলায় এবং প্রতিটি মহকুমায় করা যায় তাহলে ভাল হয়। আর বিজ্ঞাপন উপদেষ্টা বলে বিভিন্ন জেলায় উপদেষ্টা কমিটি আছে। আসলে এর কার্যকলাপ খুবই সীমাবদ্ধ। এমন কি যে সমস্ত অফিসার সেখানে থাকেন তারা কি কাজ করেন সেটা তারাই জানেন। আমি ব্যক্তিগত ভাবে একটা ডিষ্ট্রিকের উপদেষ্টা কমিটিতে আছি। আমি দেখেছি যে সেখানে কখনও সখনও একটা বৈঠক হয়, কোনও কাজ ঠিকমতো হয়না। কাজেই এর সুস্থ অবস্থা ফিরিয়ে আনার জন্য আমি মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন রাখছি। আর একটা কথা এর পাশাপাশি বলতে চাই। পশ্চিমবঙ্গ পত্রিকা যেটা আমাদের সরকারি মুখপাত্র সেটাকে আরো উন্নত করা যায় কিনা সেটা চিন্তা করা দরকার। শুধু সরকারী যে সব সংবাদ আছে সেগুলি না দিয়ে তার বাইরের কিছু সংবাদও দেওয়া যায় কিনা সেটাও দেখতে হবে। আমার আর একটি প্রস্তাব হচ্ছে যে সমস্ত প্রথিতযশা কবি প্রয়াত হয়েছেন, যে সমস্ত নাট্যকার আলোড়ন সৃষ্টি করেছেন বাংলা ভাষা এবং নাট্ট সাহিত্যে, সেই সমস্ত নাট্যকার, সাহিত্যিক, কবিদের নিয়ে তাদের

প্রত্যেকের নামে যাতে শ্রদ্ধা নিবেদন করা যায়, তাদের স্মরণে জন্মদিবস যাতে পালন করা যায় তার জন্য মন্ত্রী মহাশয়কে আবেদন জানাবো।

আজকে এখানে কংগ্রেসের পক্ষ থেকে যে কথা গুলো বলা হল সে কথা গুলোর পরিপ্রেক্ষিতে আমি এখানে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে বলছি যে, কবি বীরেন্দ্র চট্টোপাধ্যায় ওদের সৃষ্টি সেই অন্ধকারের যুগে যুব-সমাজকে, ছাত্র-সমাজকে উদ্দীপ্ত করেছিলেন। বিশেষ করে ওদের গেস্টপো বাহিনীর বিরুদ্ধে, অপসংস্কৃতির বিরুদ্ধে কবি বীরেন্দ্র চট্টোপাধ্যায়ের ভূমিকা চিরকাল স্মরণীয় হয়ে থাকবে। বাংলা ভাষার আধুনিক কবিদের মধ্যে কবি বীরেন্দ্র চট্টোপাধ্যায় একটি উজ্জল নাম। সেই জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করছি, রবীন্দ্রনাথ, নজরুলের শহর, সংস্কৃতির পীঠস্থান কলকাতায় কবি বীরেন্দ্র চট্টোপাধ্যায়ের নামে একটা হল বা ভবন নির্মাণ করা হোক। গণ-সাহিত্যের পীঠস্থান হিসাবে সেটা গণ্য হবে। আমি মনে করি সুস্থ সংস্কৃতি আন্দোলন গড়ে তোলার জন্য বামফ্রন্ট সরকার তথা সরকারের তথ্য ও সংস্কৃতি দপ্তর যে কাজ শুরু করেছে তা সফল হবে। এই কথা বলে আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের উত্থাপিত বাজেট বরাদ্দের প্রস্তাবকে সর্বান্তকরণে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তথ্য ও সংস্কৃতি দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয় আজকে যে বাজেট বরাদ্দ পেশ করেছেন তাকে সমালোচনা করে, আমি আমার দলের পক্ষে যে কাট মোশন রেখেছি তার সমর্থনে কয়েকটি কথা নিবেদন করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সংস্কৃতি দপ্তরের ব্যয় বরাদ্দের ওপর আলোচনা করতে উঠে আমি বলতে চাই, আজকে পশ্চিম বাংলা তথা সারা দেশের সংস্কৃতি জগত এবং সমাজ জীবনের সামনে যে দুটো সব চেয়ে বড় অভিশাপ তার একটা হচ্ছে অশ্লীলতা, আর একটা হচ্ছে ড্রাগের নেশা। একটা হচ্ছে পর্ণগ্রাফির নির্লজ্জ প্রদর্শন, আর একটা হচ্ছে মনুষ্যত্ব হরণকারী ড্রাগ এবং মাদক দ্রব্যের নেশা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন রেনেসাঁস যুগে শিল্প, সাহিত্য, সংস্কৃতি মানুষকে সমাজ সচেতন করেছিল, সুন্দর করেছিল, উন্নত করেছিল। কিন্তু সাম্প্রতিকালে শিল্প, সাহিত্য, সংস্কৃতি, চলচিত্র, যাত্রা, থিয়েটার, নাটক প্রভৃতি সংস্কৃতি জগতের সর্বত্র বাস্তবতার নামে যে পর্ণগ্রাফির নির্লজ্জ প্রদর্শন চলছে তার দ্বারা মানুষের যা কিছু সুন্দর, যা কিছু সুকোমল বৃত্তি তাকে হরণ করা হচ্ছে, বিকৃত করা হচ্ছে। এরই পাশাপাশি চলছে অশ্লীল পুস্তক পুস্তিকা অশ্লীল বিজ্ঞাপনের ঢালাও প্রচার। এই রকম পরিস্থিতিতে সমাজ জীবনে আজকে অশ্লীলতা একটা বড় অভিশাপ হয়ে দাঁড়িয়েছে। এর পাশাপাশি চলছে ড্রাগ এবং মাদক দ্রব্যের প্রতি ক্রমবর্ধমান আসক্তি। আপনি জানেন উচ্চ-বিত্ত, শিক্ষিত মধ্যবিত্ত থেকে শুরু করে সমাজের একেবারে দরিদ্র অংশের রিক্সা-চালক, কুলি, দিনমজুর পর্যন্ত নেশার শিকার হয়ে পড়েছে। ফলে এই যে একটা প্রেক্ষাপট—একদিকে পর্ণগ্রাফির নির্লজ্জ প্রদর্শন, আর একদিকে মনুষ্যত্ব হরণকারী ড্রাগের ছড়াছড়ি, মাদক দ্রব্যের ক্রমবর্ধমান ব্যবসা, এগুলো কোনও বিচ্ছিন্ন ঘটনা নয়। এই সমস্ত কিছুর মধ্যে নিবদ্ধ রয়েছে শাসক ও শোষকদের মদত। আজকে এই সংকটগ্রস্ত ক্ষয়িষ্ণু পুঁজিবাদী সমাজ ব্যবস্থার ধারক এবং বাহকেরা তাদের স্বার্থ রক্ষার উদ্দেশ্যে মানুষকে সমাজবিমুখ, জীবনমুখ করে তোলার জন্য সমস্ত রকমের ইন্ধন যোগাচ্ছে।

[4.00–4-10 P.M.]

ফলে এটা আমরা জানি এবং সবযুগে এবং সবকালে এই জিনিস হয়েছে। সাম্রাজ্যবাদী বা, পুঁজিবাদীরা তাদের অস্তিত্ব রক্ষার প্রয়োজনে এইসব করেছে। আমরা দেখেছি, চীনে গোটা দেশের মানুষকে আফিম খাইয়ে ঘুম পাড়িয়ে রাখার চেষ্টা হয়েছিল। এতে রবীন্দ্রনাথ ঠাকুর সোচ্চার হয়েছিলেন। কবি নজরুল তার অগ্নিবীণাতে প্রতিবাদের সুরে বলেছিলেন যারা শাসক তারা নবফেরাউনের জাত, ওরা মানুষ মারে না, ওরা মানুষের মনুষ্যত্বকে মারে। সুতরাং এইসব ষড়যন্ত্রের কথা আমরা জানি। আমি যেটা বলতে চাই সেটা হচ্ছে, এই প্রেক্ষাপটে দাঁড়িয়ে বামফ্রন্ট সরকারের কি কর্তব্য ছিল, সাংস্কৃতি ক্ষেত্রে কি নীতি অবলম্বন করা উচিত ছিল? বাস্তব চিত্র কি? উচিত ছিল, অপ-সংস্কৃতি, অশ্লীলতা এবং ড্রাগের বিরুদ্ধে সমাজের অভ্যন্তরে একদিকে যেমন সামাজিক আন্দোলন গড়ে তোলার প্রচেষ্টা নেওয়া তেমনি অপরদিকে তার সাথে সাথে পর্ণগ্রাফিক নির্লজ্জ প্রচার এবং ড্রাগ ব্যবস্থা বন্ধ করবার জন্য কঠোর প্রশাসনিক ব্যবস্থা গ্রহণ করা। উচিত ছিল মানুষকে সুস্থ ধরণের খাদ্য পরিবেশন করার জন্য সুস্থ সাংস্কৃতিক পরিমন্ডল গড়ে তোলা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সাংস্কৃতিক ক্ষেত্রে বামফ্রন্টের যে নীতি অনুসৃত হওয়া উচিত ছিল বাস্তবিক ক্ষেত্রে সেই নীতি অনুসৃত হয়েছে কি? আজকে পশ্চিমবাংলার চিত্র কি? পশ্চিমবাংলার সংস্কৃতির জগতের চিত্র কি? আমরা কি দেখছি, মাদক পরিবেশন, ড্রাগের ব্যবসা বেড়েছে কি কমেছে। কালকাটা ইউনিভাসিটির সাইকোলজির হেড অফ দি ডিপার্টমেন্ট, মিঃ জে. মন্ডল একটা শ্যাম্পেল সার্ভে করে দেখিয়েছেন একমাত্র কলকাতায় ড্রাগ অ্যাডিকটেড-এর সংখ্যা হচ্ছে ৬৭ হাজারের উপর। এইরকম একটা অবস্থায় আজকে অশ্লীল পুস্তক-পুস্তিকা ঢালাও ব্যবসা চলছে, অশ্লীল বিজ্ঞাপন ক্রমাগত ছেয়ে যাচ্ছে, আমরা কমাতে পারছি না। আপনি গ্রামে-গঞ্জে লোক-সংস্কৃতি প্রসারের কথা বলেছেন, অথচ আমরা দেখতে পাচ্ছি, গ্রামে-গঞ্জে ব্লু-ফ্রিম, ভি. ডি. ও ক্যাসেট, ভি. সি. আর প্রভৃতি এগুলির মাধ্যমে অশ্লীল সিনেমা গ্রাম-গ্রামান্তরে ছড়িয়ে পড়ছে। এগুলিকে রদ করবার কোনও ব্যবস্থা নেওয়া হচ্ছে না। আপনি জানেন, হোটেলগুলিতে ক্যাবারে নৃত্য নিয়মিত প্রদর্শন হয়। এ বিষয়ে আমি উল্লেখ করেছিলাম এবং মাননীয় মন্ত্রী মহাশয়ও এক সময় বলেছিলেন। কিন্তু আজও চলছে, কোনও প্রতিবিধান নেই। সরকার মদের দোকানের ঢালাও লাইসেন্স দিচ্ছেন। বোম্বে ফিল্মের সেক্স ভায়োলেন্সের নায়ক এই সমস্ত চরিত্রকে যারা করেছেন তাদেরকে সরকার সংস্কৃতি রফার ক্ষেত্রে আদর্শ চরিত্র হিসাবে সম্মানিত করেন। তাই প্রশ্ন হচ্ছে, আজকে এই অশ্লীল চলচ্চিত্রের যে সমস্যা, আজকে অপ-সংস্কৃতির যে সমস্যা এর বিরুদ্ধে সুস্থ সংস্কৃতির আন্দোলন গড়ে তুলবেন কিনা? হোপ-৮৬ থেকে আরম্ভ করে একটার পর একটা বিচিত্রানুষ্ঠান হচ্ছে। এখানে মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন জনহিতকর পপুলার প্রোগ্রাম করতে হবে। জনহিতকর কাজে স্বদেশি আন্দোলনের শিক্ষা নিন। স্বদেশি আন্দোলনের যুগে, স্বাধীনতা আন্দোলনের যুগে একদিকে শিল্পী, সাহিত্যিক, রাজনৈতিক নেতাদের উদাত্ত আহ্বানে যেমন গোটা দেশের মানুষ স্বদেশি আন্দোলনের ভান্ডারে অর্থ ঢেলে দিয়েছিল, তেমনি চারণ কবি মুকুন্দ দাসের উদাত্ত আহ্বানে বাংলার মা-বোনেরা গায়ের অলঙ্কার খুলে দিয়েছিল। এই ইতিহাস আছে, এই ঐতিহ্য আছে। সংবাদপত্রের স্বাধীনতার কথা আপনি বলেছেন, কিন্তু অতি সম্প্রতি সরকার স্বাস্থ্য দপ্তরকে নির্দেশ দিয়েছেন যে, কোনও মেডিক্যাল কলেজ বা কোনও হসপিটালের প্রধান সাংবাদিকদের কাছে কোনও বক্তব্য রাখতে পারবেন না, প্রয়োজনে

স্বাস্থ্যমন্ত্রী নিজে বা স্বাস্থ্য-সচিব বক্তব্য রাখবেন। এইরকমভাবে আপনারা বিদ্যুৎ দপ্তরকে নির্দেশ দিয়েছেন, এইরকমভাবেই ১৯৭৮ সালের বিধ্বংসী বন্যার ত্রাণের দুর্নীতির সংবাদ যাতে সংবাদপত্রে প্রকাশিত না হয় তারজন্য সাংবাদিকতার উপর নিষেধাজ্ঞা জারী করা হয়েছিল, এইকরমভাবেই মরিচ ঝাঁপির উদ্বাস্তুদের উপর যখন আত্যচার হয়েছিল সেই সংবাদ যাতে সাংবাদিকরা সংগ্রহ করতে না পারেন তার জন্য সংবাদ সংগ্রহের ক্ষেত্রে নিষেধাজ্ঞা আরোপিত হয়েছিল। আপনারা দুরদর্শন ও প্রসার ভারতী বিলের সমর্থন জানাচ্ছেন, কিন্তু আপনাদের নিজেদের গভর্নমেন্ট আন্ডারটেকিংয়ে 'দৈনিক বসুমতী' যেটা পরিচালিত হচ্ছে কিভাবে চলছে সেটা? দৈনিক বসুমতীর সঙ্গে কার্যত গণশক্তির কোনও পার্থক্যই নেই, দলীয় মতবাদ তাতে প্রকাশিত হচ্ছে। কাজেই.....

(নির্ধারিত সময় শেষ হয়ে যাওয়ায় মাইক সংযোগ এই সময় বিচ্ছিন্ন হয়ে যায়)

**Shri Mohan Singh Rai :** Mr. Deputy Speaker Sir, I support this budget presented by the Hon'ble Minister for Information and Cultural Department, Mr. Buddhadeb Bhattacharjee on demand No. 38. and I also oppose all the cut motions given by the Hon'ble opposition members. Third budget has been presented within its administrative frame work. The left front government is trying its level best to create a cultural atmosphere among the people of West Bengal. Our Left Front Government is very critical about some illegal video films. Regarding illegal video parlour, what is happening in the Darjeeling area? It should not go on. There are so many unlincensed video parlours now functioning. The numbers of illegal video parlours are increasing day by day. In some hill areas, some nasty blue films are being shown. So, I would request the Government to take immediate steps to check these type of films, which damage our cultural heritage. The government should take inititative to stop this practice through administrative measure and also by making some healthy films. In Darjeeling the G.N.L.F. movement was launched and they destroyed many delicate Art and Cultural objects at Darjeeling district. In the hill area there are so many austensible video parlours now functioning and I would request the government to take drastic action so that the video parlours should not procced further in screening such films through video shows.

[4-10–4-20 P.M.]

**শ্রী হেমেন মজুমদার ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, মাননীয় বুদ্ধদেব ভট্টাচার্য যে বাজেট প্রস্তাব নিয়ে এসেছেন আমি তাকে সমর্থন করছি। এই মুহূর্তে সুব্রত মুখার্জী ওখানে বসে বিদ্রুপ করছিল। আমি কয়েকদিন আগে সুব্রত মুখার্জী প্রবীন স্বাধীনতা সংগ্রামী কমরেড সরোজ মুখার্জী সম্পর্কে কাগজে একটা কথা ছেঁটে লিখেছিলেন সেটা দেখছিলাম। জরুরি অবস্থার সময়ে যখন খবরের কাগজের বক্তব্যগুলোকে উড়িয়ে দিয়েছিলেন, রবীন্দ্রনাথ ঠাকুরেরে কোটেশানগুলোকে কেটে দিয়েছিলেন তখন এই বৃদ্ধ কমিউনিস্ট মানুষটি আপনার দপ্তরে গিয়ে

হাজির হয়েছিলেন। তিনি সুব্রতবাবুকে প্রশ্ন করেছিলেন সংবাদ ছেঁটে দেবার রীতি এটা কোন সাংবাদিকতার নীতি? সুব্রত মুখার্জী এই লেখায় বলেছেন সেই সময়ে আমাদের যে রাজনৈতিক নীতি ছিল তাতে ঐ পদ্ধতিতে সংবাদ লেখাটাই ছিল আমাদের নীতি। তিনি রবীন্দ্রনাথের কোটেশানকে কেটে দিয়ে দুর্গাপূজায় প্রতিযোগিতার নামে কি হল্লাই না করে বেড়িয়েছিলেন সংস্কৃতির নাম করে, সেদিনকার কথা কি মনে পড়ে? মনে পড়ে কি স্বেচ্ছাচার, রক্তাক্ত আক্রমনাত্মক বিরুদ্ধাচার চালু করেছিলেন আপনাদের নেতৃত্বে, এই তথাকথিত যুবকদের নেতৃত্বে? আমরা সেদিনের কথা ভুলিনি, ভুলতে পারবো না। রাষ্ট্রীয় মোর্চা সরকারের প্রসার ভারতী বিল ইতিমধ্যে আসছে। আমরা এই বিলের মধ্যে কতকগুলো পজিটিভ দিক আশা করছি। কিন্তু সেদিনের কথা কি মনে পড়ে, দুরদর্শনকে রাজীব দর্শনের সৃষ্টি আপনারা করেছিলেন? সেটা আপনাদেরই কৃতিত্ব, আর সেইজন্যই জনবিচ্ছিন্ন হয়ে এখন ঐদিকে বসেছেন। এখন কেন গণতন্ত্রের নামে, সংবাদপত্রের স্বাধীনতার নামে হঠাৎ চীৎকার করছেন? হঠাৎ বিবেকের দংশন হলো কেন? রাজীব দর্শনের সময়ে যদি বিবেকের দংশন না হয়ে থাকে তাহলে এখন সেই বিবেকের দংশনটা হলো কেন? অশোকবাবু এখানে গন-নাট্যের ঐতিহ্য নিয়ে অকস্মাৎ গর্ববোধ করেছেন। কিন্তু মনে পড়ে সেই ১৯৪৮ সালের কথা, যেদিন গণ-নাট্য সংস্থা বেআইনী ঘোষণা করেছিলেন আপনাদেরই এই কংগ্রেস পার্টি? সেদিনের কথা নিশ্চয়ই আপনারা ভুলে যান নি? কমরেড লেনিন মারা যাবার পর অকস্মাৎ দেখা গেল সারা পৃথিবীময় একটা মার্কসবাদী হওয়ার প্রবণতা, কমরেড লেনিন বলেছিলেন যে মার্কস যখন পৃথিবীতে বেঁচে ছিলেন তখন তাঁর বিরুদ্ধে শত বক্তব্য, শত বিরুদ্ধচারণ, বুর্জোয়ারা তাঁকে দেশান্তরীত করেছিলেন। কিন্তু তিনি মারা যাবার পর, যখন বুর্জোয়ারা দেখলো সমস্ত জনগণ মার্কসবাদী জনমুখী চিন্তাধারাকে গ্রহণ করছেন, তাঁর উদ্দেশ্যে হঠাৎ প্রশংসাবাণী দিচ্ছেন তাঁরা। এদের অবস্থাটাও তাই। মার্কসের জনমুখী যে ঐতিহ্য আশ্রয়ী প্রগতিশীল সংস্কৃতি চিন্তা মানুষের কাছে তা পৌঁছে দেবার জন্য কালচারাল ডিপার্টমেন্ট ১৮টি দপ্তরকে নিয়ে একটা নীতিব ভিত্তিতে চেষ্টা করছে। গণমুখী সংস্কৃতির উদ্যোগ তাঁরা নিয়েছেন। প্রসার ভারতী বিলে আজকে যে দায়িত্বের কথা রাষ্ট্রীয় মোর্চা সরকার তুলছে, সেদিন দুরদর্শন, আকাশবাণী সমস্ত ঘটনাকে একের পর এক তুলে এই রকম দেখিয়েছিলেন? স্বৈরতান্ত্রিক মনোভাব নিয়ে সেদিন দুরদর্শনও আকাশবাণীকে ব্যবহার করা হয়েছে। আজকে দুরদর্শন এবং আকাশবাণীর সেই ধারাটা পরিবর্তন হতে চলেছে। আজকে এরফলে আপনারা শঙ্কিত। তাই আমরা দেখছি হঠাৎ বলছেন, মনে পড়লো দুরদর্শনে শুধু মন্ত্রীর ছবি দেখানো হচ্ছে। সেদিন রাজীব দর্শনটা কি অপরাধের ছিল না? আপনারা চীৎকার করছেন কেন? যখন যুক্তি কিছু থাকে না তখন চীৎকারই সম্বল হয়, এটা চিরকালের নীতি। আপনারা সেই নীতিই নিচ্ছেন। একটা দপ্তরের চেষ্টা অতীত ঐতিহ্যের ধারাবাহিকতা রক্ষা করা এবং আগামী দিনের প্রেক্ষাপটে যে প্রগতিশীল সংস্কৃতি সৃষ্টি হবে সেগুলোকে ধারাবাহিক ভাবে মানুষের সামনে উপস্থিত করে নিয়ে যেতে হয়। ভারতের স্বাধীনতা সংগ্রামে যে সমস্ত মণীষী আত্মোৎসর্গ করেছিলেন, সেই ক্ষুদিরাম, প্রফুল্ল চাকী, এঁদের জন্মশতবর্ষে এঁদেরকে মানুষের সামনে নিয়ে যাবার চেষ্টা করছে এই দপ্তর। এটিই আমাদের ঐতিহ্য। স্বাধীনতা সংগ্রামের সঙ্গে যে সাংস্কৃতিক ঐতিহ্য, সেই ঐতিহ্যকে সমাজতন্ত্রের ও সংস্কৃতির পথে আমাদের বহন করে নিয়ে যেতে হবে, সেই কাজই করা হচ্ছে এবং তা করা হচ্ছে আমাদের স্বকীয় প্রচেষ্টায়। আগামী দিনের সংস্কৃতিকে আমরা জাগিয়ে তুলতে চাই।

সেজন্য প্রত্নতাত্ত্বিক ঐতিহ্য, লোক-সংস্কৃতি, যেটা হচ্ছে মাদার অব অল কালচার, তাকে আমরা সংগঠিত করার চেষ্টা করছি। আমরা জানি যে এই ক্ষেত্রে বুর্জোয়া সংস্কৃতির সঙ্গে গণতান্ত্রিক সংস্কৃতির প্রতিযোগিতা একটা আছে তা চলবে দীর্ঘদিন। ভিডিও, ভি-সি-য়ার বিকৃত সংস্কৃতি প্রচার করছে। লোক-সংস্কৃতিকে বিকৃত করার ও আক্রমণ করার চেষ্টা করছে। এই আক্রমনের বিরুদ্ধে লোকসংস্কৃতি, জনসংস্কৃতি, গণসংস্কৃতির যে ঐতিহ্য তাকে আমরা আগামীদিনে আরও সুসংবদ্ধ ভাবে গড়ে তুলে প্রতিরোধ করতে পারবো এবং এই ভাবে আমরা যেটা সৃষ্টি করতে পারবো তার দ্বারা নতুন চেতনা মানুষের মধ্যে সৃষ্টি করতে পারবো, আপনারা যেটা পারেন নি।

আপনাদের তো এখন কোনঠাসা করে দিয়েছে আপনারা আর করবেন কি। আপনাদের সংস্কৃতি বোধ বলে কিছু নেই। এই প্রতিযোগিতায় আমরা সুনিশ্চয় জয়ী হব। আমরা চেষ্টা করছি সংস্কৃতির ক্ষেত্রে বিদেশের যা কিছু সুন্দর তা তুলে ধরবার তার জন্যই আমরা বিদেশের চার্লি চ্যাপলিনকে জনসমক্ষে তুলে ধরতে চেয়েছি। এইভাবে পৃথিবীর যত মনিষী রয়েছেন তাদের বিষয় তুলে ধরে জনগণের মধ্যে মার্কসিস্টাবোধ গড়ে তুলতে পারি তার চেষ্টা করছি। এই যে বিভেদকামী এবং বিচ্ছিন্নতাবাদী আন্দোলন গড়ে উঠছে তারজন্য পশ্চিমবঙ্গের সংস্কৃতির জোয়ার ছড়িয়ে দিতে হবে। আপনারাই তো বিচ্ছিন্নতাবাদের উস্কানি দেন। আপনারা কখনো আনন্দমার্গীদের সমর্থন করেন, কখনো আবার বিচ্ছিন্নবাদীদের মদত দেন। আপনাদের বিরোধিতা করবার জন্যই তো আজকে সাংস্কৃতিক বিপ্লব আনার জন্য রাস্তায় নেমেছি। এই বলে এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এই সময়ে হচ্ছে না আর ১৫ মিনিট সময় বাড়িয়ে দিলাম আশা করি সবার সম্মতি আছে। ১৫ মি. সময় বাড়ানো হল।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বাজেট প্রস্তাবের উপরে মাননীয় সদস্যদের আলোচনায় সামগ্রিকভাবে আমি খুব উপকৃত হয়েছি। আমি বিশেষ করে বিরোধীদলের যে বক্তব্য সেই বক্তব্যগুলির সম্পর্কে কিছু কথা আমি বলবো। বিশেষ করে কিছু বিরোধীদলের গঠনমূলক বক্তৃতা দিয়েছেন সেইদিক থেকে আমি তাঁদের ধন্যবাদ জানাই। মাননীয় সদস্য সুব্রতবাবু তিনি নির্দিষ্ট কয়েকটি কথা বলেছেন। সরকারি সংবাদপত্র জগৎ সম্পর্কে এবং সাংবাদিকদের সম্পর্কে বলতে গিয়ে একটি কথা বলেছেন। আমি তাঁকে অনুরোধ করছি সেখানে তিনি বোধ হয় একটু অন্যায়ভাবে সমালোচনা করলেন। অ্যাক্রিডিশান কমিটি তার গঠন, তাদের নীতি এবং তাদের কাজকর্ম সম্পর্কে আমার কাছে বিগত কয়েক বছরের কিছু নির্দিষ্ট অভিযোগ করলে আমার পক্ষে সুবিধা হত। এই কমিটিতে যাঁদের রাখা হয়েছে তাদের নাম আমি বলছি—সুধীর দে, হেমেন বসু, শংকর চৌধুরী, গণেশ সিনহা, সৌমেন গোস্বামী, ফণী চক্রবর্তী, অসীম সোম, কল্যাণ চৌধুরী, পি.সি. আগরওয়াল এবং ডিরেক্টর অফ ইনফরমেশন। আপনাদের বুঝতে অসুবিধা না হওয়ার জন্যে বলি যে ফয়সলা হয়ে গিয়ে তারা কাজ করছে। গত ৩ বছর ধরে কমিটিতে কাজ করছেন। এই কমিটি আজ পর্যন্ত ৪২৫ জন সাংবাদিককে অ্যাক্রিডেশান কার্ড এবং ১১৯ জন প্রেস ফটোগ্রাফারকে কার্ড দিয়েছে। তবে ৩ টি নীতিতে তারা ওই কার্ড পেতে পারবেন। এই তিনটি নীতি হল যে তাকে সর্বক্ষণের সাংবাদিক হতে হবে, ২) তাঁকে অন্তত নূন্যতম ৩ বছর কাজ করতে হবে। ৩) যে সংবাদপত্রে

তিনি আছেন ওই সংবাদ সংস্থা থেকে তিনি যে ঠিকভাবে কাজ দিতে পারছেন এই সুপারিশ করতে হবে। এই তিনটি নীতি অনুসারে ৪২৫ জন সাংবাদিক এবং ১১৯ জন প্রেস ফটোগ্রাফাররা এই কার্ড পান। এই কার্ডের ব্যাপারে একজন সাংবাদিকের কাছ থেকেও শুনি যে আমাদের অন্যায়ভাবে আটকে রাখা হয়েছে। আপনি আমাকে অন্তত একজনের নামও যদি বলতে পারেন যে এই তিনটি নীতির ভেতরে থাকা সত্ত্বেও কার্ড পায় নি তাহলে আমি খুশী হতাম। দ্বিতীয় কথা বলেছেন বিজ্ঞাপনের ব্যাপারে ডিক্রিমিনেশন হচ্ছে। মাননীয় সুদীপ বাবু একটা তথ্য দিয়েছেন এবং সুব্রতবাবু ও এই বিষয়ে বলেছেন। আমরা যে নীতি নিয়ে চলি সেই নীতি অনুসারে সরকারি সারকুলেশন অনুযায়ী আমরা প্রতি বছর বিজ্ঞাপন দিচ্ছি। মাননীয় সদস্য সুব্রতবাবুকে জিজ্ঞাসা করি, আপনি বলুন তো আপনার সময়ে আপনি সত্য যুগকে গণশক্তিকে কি বিজ্ঞাপন দিয়েছেন? আপনারা এ জিনিষ কল্পনা করতে পারেন না। আপনার পার্টির বেনামে যে পত্রিকা আছে, আপনি না হয় তা দেখতে না পারেন সেই পত্রিকাকে কি কোনও আইনে আটক করতে পারি? কোনও আইনে তা আটক করতে পারিনি। আমরা দলমত নির্বিশেষে কোনও সংবাদপত্রে বিজ্ঞাপন নিয়ে পক্ষপাতিত্ব করিনি। এই অভিযোগ যদি আপনি সুনির্দিষ্টভাবে আনতে পারেন তাহলে আমি খুব খুসী হব।

[4-20–4-30 P.M.]

তৃতীয় প্রশ্ন সাংবাদিকদের সঙ্গে সম্পর্কের ব্যাপারে। আমাদের এখানে গত কয়েক বছরে কিছু দুঃখজনক ঘটনা ঘটেছে, এটা নূতন কথা নয়। এখানে রাস্তাঘাটে উত্তেজনার মধ্যে কিছু ঘটনা ঘটেছে সে ব্যাপারে তখনি সরকারের পক্ষ থেকে আমরা সোজাসুজি নিন্দা করেছি। আমাদের সরকারের বা সরকারি পক্ষের রাজনৈতিক দলগুলির বিরুদ্ধে কোনও সংবাদ লিখলে বা কোনও ফটোগ্রাফার ছবি তুললে তার উপর অত্যাচার করা বা তাঁকে বিরোধিতা করা কিংবা তাঁকে বাধাসৃষ্টি করা এই রকম হলে সঙ্গে সঙ্গে আমরা সরকারের পক্ষ থেকে তার প্রতিবাদ করেছি, বিরোধিতা করেছি এবং কার্যকরী ব্যবস্থা করেছি তা ঠেকাবার জন্য। আমি শুধু দাবি করছি যারা সমালোচনা করছেন তাদের ইতিহাস কি তাই—তারা তো নিন্দা করছেন, সমালোচনা করছেন, প্রচার করছেন, কোনদিন করেছেন আপনারা, আপনারা কোনওদিন করেননি। আমরা সেই ঘটনার উপর দাঁড়িয়ে তাঁর নিন্দা করেছি. শাস্তি দিয়েছি, গ্রেপ্তার করেছি, আপনারা যা কোনওদিন করেননি। আপনাদের দল কোনওদিন করেননি। তা সত্ত্বেও এই পত্রিকায় আমরা আমাদের বাজেট বক্তৃতায় বলার চেষ্টা করেছি যে কোনও সংবাদপত্রের যে কোনও নীতি বলার অধিকার আছে, কিন্তু আমরা জানি কিছু সংবাদপত্র তাদের নীতির বিরোধিতা করেন না ফলে মাঝে মাঝে কিছু উত্তেজনা ছড়ায়। আমরা জানি মূলত সংবাদপত্রের সাংবাদিকদের সঙ্গে—বিশেষ করে যোগ দিয়েছি—বর্তমান সরকারের একটা বন্ধুত্বপূর্ণ সম্পর্ক আছে, কিন্তু মাঝে মাঝে তাঁরও ব্যতিক্রম ঘটে—এটা ঘটনা। কলকাতার একটি সংবাদপত্রের নিউজ এডিটর তিনি কিছু সংবাদ পেয়েছিলেন রাইটার্স বিল্ডিং থেকে আগের দিনে সুবাস ঘিসিং-র সঙ্গে যে চুক্তি হতে যাচ্ছে তার পূর্ণাঙ্গ বয়ানটি। তিনি বলাতে আমি তাঁকে প্রথমে ধন্যবাদ জানালাম—খুব ভাল কাজ করেছেন, এই রকম একটা জিনিস আপনি পেয়ে গেছেন, কিন্তু দয়া করে এটা ছাপবেন না। এটা ছাপার পিছনে আপনার কি স্বার্থ, আপনি কি সরকারের কোনও গোপন কিছু বার করে দিয়েছেন, সরকারের কোনও দুর্নীতি বার করে

দিয়েছেন? এমন কিছু বার করে দিয়েছেন যেটাতে আমাদের দেশের লাভ বা উপকার হবে। আপনার সংবাদটি বেরিয়ে গেলে একটা ভয় আগামীকাল যে চুক্তিটা হতে যাচ্ছে—যার সঙ্গে চুক্তি তাঁকে আপনি চেনেন না। তিনি ঐ সংবাদটি দেখে যদি উল্টে ঘুরে বসেন তাহলে একটা রাজ্যের এবং গোটা দেশের একটা ভয়ঙ্কর ক্ষতি হবে। আপনি রাজ্যের স্বার্থে, জাতীয় স্বার্থে, সব কিছু বিবেচনা করে দেখবেন এই সংবাদটি বার করে দেওয়া ঠিক কিনা—এটা আপনার উপরেই ছেড়ে দিলাম। আমি এটা বলে অন্যায় করেছি না ঠিক করেছি? আমি এখনও মনে করি ঠিক করেছি, তিনি বোঝেনি যে ঐ সংবাদ বার করে দেওয়ার কি ঝুঁকি হচ্ছে। সেই কাগজে একটা গল্প লিখলেন রাইটার্স বিল্ডিং-র দোতলায় আমাদের একটা প্রেস কর্ণার আছে, সেই প্রেস কর্ণারে সব সাংবাদিকরা বসেন এটা সব বন্ধুরাই জানেন এবং সেখানে তারা কাজ করেন। আমাদের বিভাগের জন্য ইনফর্মেশন অফিসারের সেখানে বসার কথা, এই ইনফর্মেশন অফিসারকে ওখানে বসানো হয়েছে গোয়েন্দাগিরি করার জন্য। সমস্ত সংবাদপত্রে প্রতিক্রিয়া হল, এ কি কথা ঐরকম লিখল কেন এই সংবাদপত্র! কিন্তু আজ পর্যন্ত সেই সংবাদপত্র তার বক্তব্যকে শুধরে নেয়নি। ইনফর্মেশন অফিসার সেখানে বসতে পারেন, কিন্তু তারা লিখলেন এখানে তারা বসছেন—কেন—এখানে কি গোয়েন্দাগিরি করার জন্য! সেই সংবাদ শুনে প্রতিটি সংবাদিকের প্রতিক্রিয়া হয়েছিল যে এই কথা লেখা উচিৎ নয়; কিন্তু তারা লিখলেন। এই ধরণের ব্যাপারে আমাদের মাঝে মাঝে নীতিগত পার্থক্য হয়। তাঁকে এই অনুরোধ করেছিলাম দার্জিলিংয়ে চুক্তি স্বাক্ষরিত হোক যদি এটা আপনি চান এবং পশ্চিমবাংলার স্বার্থ দেখতে চান, দেশের স্বার্থ চান তাহলে এটা বার করে দিলে কিন্তু আপনার পশ্চিমবাংলার স্বার্থ রক্ষিত হবে না। আমি প্রতিটি সংবাদপত্রে বলেছি সম্পাদকীয়তে আমাদের যে কোনও নীতির বিরোধিতা করে সংবাদ লিখতে এটা যে কোনও সংবাদপত্রের মৌলিক অধিকার।

বোম্বে কেন গেলাম এর ওপর সম্পাদকীয় কেউ লিখেছেন। এটা করছেন কেন? কোনও বে-আইনী করতে বলেছি কি বলিনি সেটা আগে জেনে নিন। মিথ্যা সংবাদ লিখছেন কেন? একে বে-আইনী করতে বলা হয়েছে। তারপর এর ওপর সংবাদপত্রে এডিটোরিয়াল শুরু হয়ে গেল। কেন বে-আইনী করতে বলা হয়েছে। কোনও মানে হয় না। কলকাতায় একটা বিদেশি ফ্লিম দেখানো হবে, তাঁদের না কি এখানে বে-আইনী করে দেওয়া হয়েছে, এখানে ওসব কোনওদিন হয়নি। সেই ফ্লিম সম্পর্কে আমাদের একটা প্রতিক্রিয়া হয়েছিল এবং সেটা আমরা জানিয়েছিলাম। এরপর ফ্লিম করতে দেওয়া হবে না, এই সম্পর্কে সংবাদপত্রে বোরোতে আরম্ভ করল, তারপর এডিটোরিয়াল কালামেও বেরোতে আরম্ভ করল। এইগুলির ব্যাপারে আমরা বলছি যে, এতে আমাদের বিরোধিতা থেকেই যাচ্ছে। কিন্তু আমরা মনে করি, কলকাতার কিছু দৈনিক সংবাদপত্রের সামগ্রিক যে স্বার্থ, তাঁদের সঙ্গে বামফ্রন্টের আমাদের অস্তিত্ব, আমাদের কর্মসূচির সঙ্গে তাঁদের একটা মৌলিক বিরোধ আছে। গণতন্ত্রের নিয়মে—আপনাদের অধিকার আছে, আপনাদের বলবার অধিকার আছে কিন্তু সেই বক্তব্য যেন বিকৃতির পর্যায়ে না যায়। আমি এই প্রসঙ্গে আর একটি বিষয়ে বলতে চাই যে, এ. আই. আর. এবং টি. ভি. তে অটোনমি হতে চলেছে তাতে সারা ভারতবর্ষের মানুষ—তাঁদের ব্যাপক সমর্থন আছে। কিন্তু আমরা যতটুকু জানি সুব্রতবাবুরা এর বিরোধিতা করেছিলেন। কিন্তু আমরা জানি সারা ভারতবর্ষের মানুষের কাছ থেকে ব্যাপক জনসমর্থন পাওয়া গেছে। এই জনসমর্থনের কারণটা কি? কারণ এ. আই. আর. এবং টি. ভি. র একটা বিকৃত চেহারা

দাঁড়িয়েছিল এবং সাধারণ মানুষের জন্য যে প্রক্রিয়া শুরু হয়েছিল তার ফলে অটোনমি সম্পর্কে একটা সামগ্রিক সমর্থন আছে। দু-তিনটে কথা এখানে উঠেছে, অটোনমি সম্পর্কে আমাদের মত, যদি প্রসার ভারতী হতে যায়, অটোনমি হতে যায়—এর প্রশাসনিক এবং আর্থিক দায়িত্ব সরকারের হাতে থাকা উচিৎ বলে আমরা মনে করি। বিলটাকে আমরা তাই সমর্থন করছি। আর একটা কথা আমরা শুনছি, যে এর আর্থিক দায়িত্ব যে কাউকে দিয়ে দেওয়া হোক, একচেটিয়া কোনও পুঁজিপতির হাতে, এ. আই. আর. এবং টি. ভি. র অস্তিত্বও দিয়ে দেওয়া হোক। আমরা কিন্তু এর বিরোধিতা করেছি। দেশের সাম্প্রদায়িক সম্প্রীতির সম্ভাব্য সুযোগ নেবে কি না এই সম্পর্কে আমি খুব খোলাখুলি বলছি, দিল্লিতে কিছুদিন আগে একটা সম্মেলন হয়েছিল অটোনমি সম্পর্কে, অর্থাৎ এই বিলটার ব্যাপারে, আমরা সেখানে বলেছিলাম, যে এর প্রতিটা খুঁটিনাটি দেখতে হবে। কেন্দ্র রাজ্য স্তরে সম্প্রীতির ব্যাপারে কোনও প্রতিষ্ঠান, কোনও সরকার, নিজেরা এতে সুযোগ নিতে পারে, যেটা দেশের ঐক্য এবং সংহতির বিরুদ্ধে। কিন্তু এটা মনে করে নেবেন না যে এক মাত্র কংগ্রেস দলের হাতেই ঐক্য এবং সংহতির নিরাপত্তা ছিল। রাজীব গান্ধীতো দেশটাকে প্রায় ভাঙ্গনের মুখে দাঁড় করিয়ে দিয়ে সরে গেলেন। সুতরাং সেই দলের কাছ থেকে এতো গুরুত্বপূর্ণ কথা শুনতে রাজী নয়। আমরা মনে করি যে, বিকল্প সরকার তৈরী হয়েছে, সেই বিকল্প সরকারকে সামনে রেখে আমরা দেশের ঐক্য এবং সংহতি ফিরিয়ে আনার প্রক্রিয়া শুরু করেছি। আমরা মনে করি, এ. আই. আর এবং টি. ভির মধ্যে গণতন্ত্র না থাকলে গণতন্ত্র প্রসারিত হয় না। তা ছাড়া এতে রাজ্যের হাতে ক্ষমতার দৃষ্টিকোণও প্রসারিত হয়। এ. আই. আর এবং টি. ভির মধ্যে অটোনমি হয় তাহলে আমাদের সেই বিষয়ে, অর্থাৎ ঐক্য এবং সংহতির পক্ষে লাভজনক ব্যবস্থা হবে। আমি এখানে বলতে চাই যে, ওদের কাছেও খোলাখুলি বলছি, এ. আই. আর. এবং টি. ভি. র কাছ থেকে অতীতে চেয়েছি—যখন সুদীপবাবু ওদের পরামর্শদাতা ছিলেন, তখন ওখানে কিছু কিছু লোককে কচি ঘাস খাইয়েছেন, যাঁরা আজকে কচি ঘাস ছাড়া আর কিছু খাচ্ছেন না। সুদীপবাবুরা গন্ডগেল করে এসেছেন। তাঁদের আমরা বলেছি, অতীতে যা হয়েছে হয়েছে, এখন মনটা পাল্টান। এরপর একদিন সংবাদে বলা হয়েছে যে রাজ্যে শিক্ষার বাজেট না কি ২২ কোটি টাকা আমি এখানে বলে দিতে পারি, আমি জানতে চাই— কেন বললেন? এই ধরণের খবরগুলির জন্য মাঝে মাঝে জানতে চাইছি। এটা কেন্দ্রের মন্ত্রী আমাকে বলেছেন যে, মাঝে মাঝে। নিউজগুলি মনিটারিং করুন, তাছাড়া এটাতো নিজউ অডিটরের জানা উচিৎ ছিল। আমি সব সময় থাকি না, যখন কানে আসে এইগুলি—যে শিক্ষার বাজেট ২২ কোটি টাকা। এটা নিয়মিত শোনা উচিৎ। সব সময় হয় না, শোনার চেষ্টা করছি। আপনারা ওখানে গিয়ে বসে থাকতেন, আপনাদের লোক বসে থাকতেন। এইসব শুনতে লজ্জা করবে। আমি যাইওনি, যাবোও না, আমার লোকও যাবে না, আমি কোনও বৈঠকেও যাব না, কোনওদিন বলব না। এরপর একটা সমালোচনা উঠেছে, যা রাজ্য সরকারের পক্ষ থেকে এটা একটা সঠিক সমালোচনা।

[4-30—4-40 P.M.]

বাংলা ভাষার কাজ-এ আমরা কতদূর এগোলাম, এই সম্বন্ধে বলা হয়েছে। এখানে যে সমালোচনার সুর উঠেছে এই সুরে সুব্রতবাবু বলেছেন। আমরা যেটা চেষ্টা করছি, রাইটার্স

বিল্ডিং-এ বাংলা ভাষায় আমরা ফাইল লিখছি, না লিখছি সেটা বড় কথা নয়, বড় কথা হচ্ছে সরকারের কাছে যারা আসেন, সে পঞ্চায়েতই হোক, গ্রামের স্বাস্থ্য দপ্তরই হোক, পুলিশের কাছে গিয়ে একটা ডাইরি করবেন সে ব্যাপারেই হোক, বাংলা ভাষা সম্বন্ধে একটা আদেশ আমরা দিয়েছিলাম এই ব্যাপারে আমরা একটা উদ্যোগ নিয়েছিলাম, সেই উদ্যোগ আমাদের বজায় আছে। সুব্রতবাবুকে বলছি ঐগুলি রুটিন করে, একটা টাইপরাইটার দিয়ে, তাদের ট্রেনিং দিয়ে এই কাজগুলি আমরা করেছি, কিন্তু কথা হচ্ছে সমালোচনা যা হয়েছে সেটা ঠিক, সমালোচনার উর্দ্ধে আমরা নই। এই কাজে আমাদের যে গতি পাওয়া উচিত ছিল, তা আমরা পারিনি এবং সেইজন্য ভবিষ্যতে আমরা উদ্যোগ নেব, চেষ্টা করব সরকার জনগণের সঙ্গে, তাদের কাজকর্মের সঙ্গে একেবারে গ্রামাঞ্চলে, শহরে ও দূরাঞ্চলে এই কাজগুলি করার। একইভাবে নেপালি ভাষায়ও চেষ্টা হচ্ছে ও উর্দ্দু ভাষাও প্রচারের চেষ্টা করছি। তবে এখানে বাংলা ভাষার ব্যাপারে আমরা কাজ করব। এখানে পশ্চিমবঙ্গ পত্রিকা নিয়ে একটা সমালোচনা হয়েছে এবং এটা সঠিক সমালোচনা এটা ঠিকই যে বিরোধিদের বক্তব্য বা বিবৃতি এই পত্রিকার মধ্যে থাকে না। এটা সঠিক সমালোচনা হয়েছে, আমি বিভাগকে এ ব্যাপারে বলেছি এবং সতর্ক করেছি। বিরোধী দলের বক্তব্য পশ্চিমবঙ্গ পত্রিকায় থাকা উচিত, এটা নিশ্চয় সমালোচনার যোগ্য। আরেকটা কথা সুব্রতবাবু বলেছেন, অ্যাক্রিডিশন কার্ড সম্বন্ধে, এই কার্ড যেটা দেওয়া হয়, সেটা চোখে দেখা যায় না, এত খারাপ। সুব্রতবাবু আপনার সঙ্গে এক সুরে আমি বলছি এবং বিভাগকেও আমি বলেছি, এগুলো ভাল করার চেষ্টা করুণ, কারণ এগুলো এত নোংরা দেখতে যে বলার কথা নয়। এটা পরিস্কার করা উচিত, ভালো করে এটা একটা করা উচিত। চলচ্চিত্রের ব্যাপারে আপনি দুটো কথা বলেছেন, আমি শুধু বলছি—চলচ্চিত্রের ব্যাপারে আপনার আরও ওয়াকিবহাল হওয়া উচিত ছিল, কারণ আপনি যখন মন্ত্রী ছিলেন তখন বছরে ৫।৬ টা চলচ্চিত্র যেখানে তৈরী হতো, সেই চলচ্চিত্রের জায়গাটাকে আমরা আজ একটা জায়গায় নিয়ে গেছি। শুধু তাই নয়, পশ্চিমবাংলাতে এই একটা সরকার, যারা প্রথম পশ্চিমবাংলাতে চলচ্চিত্র রূপায়নের একটা ল্যাবরেটরি করেছি। পশ্চিমবাংলা হচ্ছে, একমাত্র জায়গা, যেখানে সম্পূর্ণ আমাদের দায়িত্বে আমরা ল্যাবরেটরি করেছি, সাউন্ড রেকর্ডিং সিস্টেম করেছি। চলচ্চিত্র তৈরি করতে যা যা সুযোগ থাকা দরকার, ইনফ্রাস্ট্রকচার অফ্ ফেসিলিটি বলতে যা বোঝায়, সেটা আমরা করেছি। আর দ্বিতীয়তঃ পশ্চিমবাংলায় চলচ্চিত্রের ক্ষেত্রে আরেকটা হল, বইয়ের সংখ্যা বেড়েছে। আপনারা যখন ছিলেন, তখন এই সংখ্যাটা কমতে কমতে ১৭। ১৮ টায় দাঁড়িয়েছিল, এখন কিন্তু ৩৮ টা, ৪০ টা ফিল্ম হয়, এটা একটা অগ্রগতি হয়েছে। এখন বর্তমানে ৪০ টা বই রিলিজ হচ্ছে। সিনেমা হল তৈরী করার ব্যাপারে আমাদের যে মূল সমস্যাটা থেকে গেছে, সেটা কেন্দ্রীয় সরকারের নীতির সঙ্গে জড়িত। আগের সরকারকে আমরা কিছুতেই বোঝাতে পারিনি, যে ফিল্ম হচ্ছে একটা ইন্ডাস্ট্রি, এতে ব্যাঙ্ক-এর টাকা লাগবে, এটাকে ইন্ডাস্ট্রি বলতে হবে। আমাকে আগের মন্ত্রী চিঠি দিলেন, তিনি বললেন গো-ডাইন করলে ব্যাঙ্কের টাকা পাবে, কিন্তু সিনেমা হল করলে ব্যাঙ্কের টাকা পাবে না। এই অবস্থার উন্নতি না হলে এখানে সিনেমা হল হওয়া মুশকিল। আপনারা লক্ষ্য করে দেখবেন, একটা রাজ্য সরকারের যে সুযোগ দেওয়া দরকার, আমরা প্রতি বছরের বাজেটে সেই সুযোগটা দিই। অ্যামিউজমেন্টের ব্যাপারে আমরা সুযোগ দিই, আমরা কয়েক বছর এই টাকাটা নিই না, এই সুযোগটা আমরা তাদের

দিই। কিন্তু ব্যাঙ্কের টাকা না আসলে এই অবস্থাতেও হয় না, একটা সমস্যা থেকেই যায়। আমি আরেকটা বিষয় বলছি, আপনি যেটা বলেছেন, এটা আমি গতবারেও বলেছি, আপনি জানেন এই বিষয়ে একটা আইন হয়েছে বাংলা বই রিলিজ করতে হবে। ভি. সি. আর নিয়ে একটা সমস্যা আছে, এই ব্যাপারে ডি. এমের কাছে একটা নির্দেশ গেছে এবং এই ব্যাপারে ১০।১২ টা মামলা হয়েছে। বে-আইনী ভি. সি. আর বলতে কি বোঝায় এই ব্যাপারটা নিয়ে আজ আমরা একটা জায়গায় দাঁড়িয়েছি। ভি. সি. আরের ব্যাপারে লাইসেন্স নিতে হবে এবং এর থেকে আমরা ট্যাক্স তুলতে পারব, এটার ফয়সালা আমরা করেছি, কিন্তু এখানে একটা মামলা চলছে যে ভি.ডি. ও সিনেমা নয়, এটা সিনেটোগ্রাফি অ্যাক্টের মধ্যে পড়ে না। এই ব্যাপারে চ্যালেঞ্জ করে মামলা হয়েছে এবং আমরা সেই মামলা লড়ছি, এই ব্যাপারে এখনও ফয়সালা হয়নি। ভি.ডি. ও-র ব্যাপারে আমরা লাইসেন্স চালু করেছি এবং ট্যাক্স তুলতে আরম্ভ করেছি এবং এতে তাদের উপর একটা চাপ পড়বে এবং ভি.ডি. ও-র দৌরাত্ম যেটা চলছে, সেটা খানিকটা ঠেকানো যাবে বলে আমার মনে হয়। অন্যান্য কয়েকটি কথা উঠেছে, বিশেষ করে এস ইউ সি'র মাননীয় সদস্য দেবপ্রসাদ বাবু পর্ণগ্রাফি সম্বন্ধে অনেক বক্তৃতা করলেন। আমার সময় নাই, তার মধ্যে আমি যাব না, কিন্তু আমাদের একটা আইন আছে সিনেমার যে পাবলিসিটি মেটিরিয়াল সেটা আমরা ঠেকাতে পারব, ম্যাগাজিন ইত্যাদি ব্যাপারে আমরা পারি না। ড্রাগটা মারাত্মক বিপদ কোনও সন্দেহ নেই, কিন্তু এটা শুধু এই বিভাগের নয়, পুলিশ দপ্তর, সমাজ কল্যাণ দপ্তর এবং আমরা সবাই মিলিয়ে একটা উদ্যোগ নিয়েছি, চেষ্টা চালাচ্ছি এবং ড্রাগের ব্যাপারে সামগ্রিকভাবে আমাদের সরকারের একটা মনোভাব আছে, আমরা চেষ্টা করছি। এই সমস্যা সমাধানের জন্য শুধু একটা সরকার চেষ্টা করলে হবে না, এর জন্য উদ্যোগ দরকার, ছাত্র, যুবকদের সহযোগিতা রকার এবং সেই সহযোগিতা পেলে আমরা একটা জায়গায় আসতে পারব বলে বিশ্বাস করি। সংস্কৃতি দপ্তর সম্পর্কে কিছু কথা উঠেছে। আমি সুব্রত বাবুকে বলব যে একটু মনোযোগ দিয়ে বাজেটটা পড়ুন, কারণ তিনি সব খবর সবসময় রাখেন না পড়লে দেখতে পাবেন এতগুলি কাজ আপনারা অতীতে কোনওদিন করেননি পশ্চিমবাংলায় বাংলা অ্যাকাডেমি যে কাজ করছে, নাট্য অ্যাকাডেমি যে কাজ করছে, লোক সংস্কৃতি দপ্তর যে কাজ করছে, সঙ্গীত অ্যাকাডেমি যে কাজ করছে। সংস্কৃতি জগতে কিছু লোকের সঙ্গে আপনার বন্ধুত্ব আছে, আপনি খবর নিয়ে যাবেন সংস্কৃতি জগতে বাংলা অ্যাকাডেমি, নাট্য অ্যাকাডেমি, লোক সংস্কৃতি, মিউজিক অ্যাকাডেমি জগতে আমরা একটা পরিবর্তন আনতে পেরেছি কিনা। সুদীপ বাবু শম্ভুবাবুর কথা বলেছেন, আমি গত শারদীয় উৎসবের সময় ওনার ফ্লাটে বসে দীর্ঘক্ষণ কথা বলে এসেছি। কিন্তু এখনও কার্যকরী কিছু হয়নি, চেষ্টা আমরা চালিয়ে যাব, উনি যা প্রস্তাব দেবেন সেটা আমরা মেনে নেব এই হচ্ছে আমার মনোভাব। আর একটা আরাফতের কর্মসূচির ব্যাপারে বলেছেন। এটা ঠিকই যে সুদীপ বাবু, অন্যান্যরা কথা বললেন, আমি বললাম না কেন। সব সময় সবাই বলেন, কারণ, তার মধ্যে একটা রীতি-নীতি থাকে, ন্যাশানাল ফ্ল্যাগ ওখানে রাখা উচিত ছিল এটা ঠিকই। কেননা আমাদের ওখানে সরকারি প্রোগ্রাম, না, মৌলানা আজাদ কমিটির

প্রোগ্রাম এর একটা দৈত্বতা ছিল। যাইহোক, উনি যে কথা বলেছেন তাঁর কথা রাখার প্রসঙ্গে কোনও দ্বিমত নেই, ওখানে ন্যাশান্যাল ফ্ল্যাগ রাখা উচিত ছিল। সর্বশেষে এই কথা বলব ঐই দপ্তর থেকে আমরা যেটা প্রধান উদ্যোগ নিয়েছি সেই উদ্যোগ হচ্ছে সারা দেশে যে বিপদ দেখা দিয়েছে যে বিপদের খানিকটা ছোয়াচ পশ্চিমবঙ্গে এসেছে সেই বিজ্ঞানের সন্ধানে আমাদের রাজ্যে সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষার জন্য আমরা গর্ব বোধ করি। আমাদের রাজ্যে বহু ভাষাভাষি বহু ধর্মের মানুষ আমরা একসঙ্গে আছি। কিন্তু আমরা সকলেই বুঝতে পারছি কিছুদিন ধরে একটা সাম্প্রদায়িক উত্তেজনা সৃষ্টির চেষ্টা আমাদের রাজ্যে হচ্ছে। আমি এই ব্যাপারে শুধু বলছি আসুন বিরোধিরা আমাদের সঙ্গে একমত হয়ে জাতীয় সংহতির পক্ষে এবং সাম্প্রদায়িকতার যে বিষাক্ত প্রচার চলছে তার বিরুদ্ধে রুখে দাঁড়াই। আমরা কলকাতা শহরে দেখছি গাড়ীর উপর লেখা হচ্ছে 'গরবসে কহ হাম হিন্দু হ্যায়'। আমাদের কলকাতা শহরে এমন কিছু স্লোগান দেওয়া হচ্ছে সংখ্যালঘু মানুষকে ভয় দেখিয়ে দেওয়ার জন্য, সাম্প্রদায়িক আবহাওয়া কে বিষাক্ত করে তোলার জন্য। কোথায় একটা রাস্তার উপর মন্দির তৈরি করা হবে বা কোথায় একটা মসজিদের সামনে একটা মন্দির তৈরি করা হবে এই ধরণের একটা বিরোধকে জোর করে তৈরি করা হচ্ছে যা আমাদের পশ্চিমবঙ্গের ঐতিহ্য, সংস্কৃতি পশ্চিমবঙ্গের শ্রমজীবী মানুষের কোনও কিছুর সঙ্গে মেলে না। আসুন এই কালো অশুভ শক্তির বিরুদ্ধে আমরা সকলে একসঙ্গে দাঁড়িয়ে এর বিরোধিতা করি। এই কয়েকটি কথা বলে আপনাদের যে ছাঁটাই প্রস্তাব তার বিরোধিতা করে আমার বক্তব্য এখানেই আমি শেষ করছি।

**Mr. Deputy Speaker :** There are six cut motions to Demand No. 38. All the cut motions are in order and taken as moved. Now, I put to vote all the cut motions except cut motion Nos. 2, 4 and 5 on which I understand a Division will be demand.

The motions (Cut Motion Nos. 1,3 and 6) that the amount of the Demand be reduced by Rs. 100-were then put and lost.

The motions (Cut Motion Nos. 2, 4 and 5) that the amount of the Demand be reduced by Rs. 100-were put and a Division was taken with the following results :

**NOES**

**Abul Bassar, Shri**
**Abdul Quiyom Molla, Shri**
**Abdur Razzak Molla, Dr.**
**Abdur Rezzak Molla, Shri**
**Abul Mansur Habibullah, Shri Syed**
**Adak, Shri Gourhari**
**Adak, Shri Kashinath**
**Atahar Rahaman, Shri**
**Bagdi, Shri Bijoy**
**Bagdi, Shri Lakhan**
**Bandyopadhyay, Shri Balai**
**Basu, Shri Bimal Kanti.**

Basu, Shri Jyoti
Basu, Shri Nihar Kumar
Bauri, Shri Gobinda
Bera, Shri Pulin
Bhattacharya, Shri Buddhadeb
Biswas, Shri Benoy Krishna
Biswas, Shri Kanti
Biswas, Shri Kumud Ranjan
Chakrabarty, Shri Jatin
Chatterjee, Shri Dhirendra Nath
Chatterjee, Shri Tarun
Choudhuri, Shri Subodh
Chowdhury, Shri Bansa Gopal
Dakua, Shri Dinesh Chandra
Das, Shri Bidyut
Das, Shri Nirmal
Das, Shri Paresh Nath
Das Gupta, Shrimati Arati
Das Gupta, Dr. Ashim
Dey, Shri Narendra Nath
Doloi, shri Siba Prasad
Dutta, Dr. Gouripada
Ghosh, Shri Kamakhya Charan
Ghosh, Shrimati Minati
Ghosh, Shri Susanta
Ghosh, Shri Tarapada
Goppi, Shrimati Aparajita
Goswami, Shri Subhas
Guha, Shri Kamal Kanti
Hajra, Shri Sachindranath
Hira, Shri Sumanta Kumar
Jahangir Karim, Shri Sk.
Kisku, Shri Laksmi Ram
Koley, Shri Barindra Nath
Kujur, Shri Sushil
Kunar, Shri Himansu
Mahata, Shri Kamala Kanta
Maity, Shri Hrishikesh
Majhi, Shri Raicharan
Majhi, Shri Surendra Nath
Majumdar, Shri Sunil Kumar
Malakar, Shri Nani Gopal
Malik, Shri Sreedhar
Mallick, Shri Siba Prasad
Mamtaz Begum, Shrimati
Mandal, Shri Bhakti Bhusan
Mandal, Shri Prabhanjan
Mandal, Shri Rabindra Nath
Mandal, Shri Sukumar
Mandi, Shri Rampada
Mohammad, Shri Shelim
Mojumdar, Shri Hemen
Mondal, Shri Kshiti Ranjan
Mondal, Shri Sudhansu Sekhar
Mozammel Haque, Shri
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Rabin
Mukhopadhyay, Dr. Ambarish
Murmu, Shri Maheswar
Murmu, Shri Sufal
Naskar, Shri Sundar
Paik, Shri Sunirmal
Pakhira, Shri Ratan Chandra
Phadikar, Shri Prabhas Chandra
Pradhan, Shri Prasanta Kumar
Pramanik, Shri Abinash
Rai, Shri Mohan Singh
Ray, Shri Achintya Krishna
Ray, Shri Birendra Narayan
Ray, Shri Dwijendra Nath
Roy, Shri Banamali
Roy Barman, Shri Khitibhusan
Saha, Shri Kripa Sindhu
Santra, Shri Sunil
Saren, Shri Ananta
Sarkar, Shri Nayan Chandra

**Sarkar, Shri Sailen**
**Sayed Md. Masih, Shri**
**Sen, Shri Dhiren**
**Sen, Shri Nirupam**
**Sen, Shri Sachin**
**Sengupta, Shrimati Kamal**
**Singha, Shri Suresh**
**Sinha, Shri Khagendra**
**Sinha, Shri Nirmal Kanti**
**Sinha, Shri Santosh Kumar**
**Tudu, Shri Bikram**
**Tudu, Shri Durga**

**AYES**

**Bandyopadhyay, Shri Sudip**
**Banerjee, Shri Amar**
**Bapuli, Shri Satya Ranjan**
**Bhunia, Dr. Manas**
**Ghosh, Shri Asok**
**Majumdar, Shri Apurbalal**
**Mukhopadhyay, Shri Subrata**
**Naskar, Shri Gobinda Chandra**
**Roy, Shri Saugat**
**Abst :**
**Sarkar Shri Deba Prasad**

The Ayes being 9 and Noes 102 the motions were lost.

The motion of Shri Buddhadeb Bhattarcharjee that a sum of Rs. 15,94,76,000 be granted under Demand No. 38, Major Heads : "2220—Information and Publicity, 4220—Capital Outlay on Information and Publicity and 6220—Loans for Information and Publicity.", was then put and agreed to.

**Demand No. 47**

**Mr. Speaker :** Now Demand No. 47. There is one cut motion on the Demand. The motion is in orders.

**Shri Apurbalal Majumdar :** Sir I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Demand No. 47**

**Mr. Speaker :** There is one cut motion on this Demand the motion is in order.

**Shri Apurbalal Majunder :** Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-.

**Demand No. 58**

**Mr. Speaker :** There is one cut Amendment this Demand the motion is in order.

**Shri Apurbalal Majunder :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

[4.40–4.50 P.M.]

মিঃ স্পিকার স্যার, আমি প্রথমেই আমাদের তরফ থেকে যে কাটমোশন আছে সেগুলি মুভ করছি এবং আমার বক্তব্য রাখার চেষ্টা করছি। এবারের বাজেট বক্তৃতায় মাননীয় মন্ত্রী

মহাশয় যে বক্তব্য রেখেছেন তাতে তিনি আশা প্রকাশ করেছেন যে আগামী ৫ বছরের মাথায় আমরা স্বয়ংভরের দোরগোড়ায় গিয়ে পৌছাব। গতবারে আমাদের মোট ফলন হয়েছিল ১১৫ লক্ষ টন এবং এবারে আমরা সেই লক্ষ্যমাত্রায় পৌছাব, হয়ত বা ছাড়িয়েও যেতে পারি। এ সম্পর্কে আমি আমার মন্তব্য পরে করবো তবে এটাও ঠিক যে আমাদের দেশে ফলন বেড়েছে। সেই ফলন কিভাবে কতটা বেড়েছে সে সম্পর্কে আমি একটু দৃষ্টি আকর্ষণ করতে চাই। বামফ্রন্ট সরকার ১৯৭৭/৭৮ সালে যখন ক্ষমতায় আসেন তখন পশ্চিমবঙ্গে ফলন হয়েছিল ৮৯·৭০ লক্ষ টন। এখন আর সেই অবস্থায় আমরা নেই। গত বছর অর্থাৎ ১৯৮৮/৮৯ সালে আমরা অনেক দূর এগিয়েছি। চালের উৎপাদনের ক্ষেত্রে ১০৫ লক্ষ টন আর টোটাল সিরিয়াল হচ্ছে ১১৩·০৬ লক্ষ টন এবং total food grains with rice and pulses. সব নিয়ে ১১৫·১৫ লক্ষ টন আমরা পেয়েছি। ১৯৭৭/৭৮ সালের সঙ্গে যদি আমরা তুলনামূলক বিচার করি তাহলে নিশ্চয় মন্ত্রী মহাশয় একমত হবেন যে আমরা কিছুটা এগুলেও গত ১৩ বছরে যা লোকসংখ্যা আমাদের বেড়েছে তার আনুপাতিক হিসাবটা যদি আমরা দেখি এবং চালের ব্যাপারে যে অগ্রগতি হয়েছে সেটা যদি দেখি তাহলে দেখবো সেটা হচ্ছে ২৫ লক্ষ টনের মতন অথচ আমাদের পশ্চিমবাংলায় এক কোটির বেশি লোকসংখ্যা বেড়েছে। ১ কোটি ৬০ লক্ষ মানুষ যদি আমরা ধরি আমাদের লোকসংখ্যা বেড়েছে—চাল এই অনুপাতে যদি বাড়তে থাকে তাহলে আমরা আশা করতে পারি যে আমরা স্বয়ংভরতায় পৌছে যাব। ১১৫·১৫ লক্ষ টন হয়েছে। গতবারের আগেরবার যা ছিল তার থেকে জাম্প দিতে পেরেছেন ১২ লক্ষ টনের মতন এবারে কিন্তু সেটা পারছেন না। না পারার ফলে আমার মনে হয় গতবারের থেকে ১২ লক্ষ টন-এর ডিফারেন্স দেখা দিচ্ছে। ১৯৮৭/৮৮ থেকে ১৯৮৮/৮৯ সালে, সেখানে ১২ পারসেন্ট যে ইনক্রিজ ওভার ১৯৮৭/৮৮ এবারে আমাদের মন্ত্রী তাঁর বক্তৃতায় জোরালো কণ্ঠে সেটা বলার সাহস পান নি। এবারে ১১৫ লক্ষ টন বা তার চেয়ে একটু বেশি পাবেন বলছেন কিন্তু ১২ পারসেন্ট ইনক্রিজ একটা বছরে হবে এটা বলতে সাহস পান নি। স্যার, এর পাশাপাশি অল ইন্ডিয়া ফুড প্রডাক্সান বিগত ৪ বছরে কি হয়েছে সেটা একটু বলতে চাই। ১৯৮৮/৮৯ সালে টোটাল ফুড গ্রেন্স—ভারতবর্ষের সমস্ত স্ট্রেট মিলিয়ে হয়েছিল ১৭২·১৮, ইনক্রিজ হয়েছিল তার আগের বছর অর্থাৎ ১৯৮৭/৮৮ থেকে ১৯৮৮/৮৯ অল ইন্ডিয়াতে ২৪·৩ পারসেন্ট ওভার ১৯৮৭/৮৮।

[4.50–5.00 P.M.]

যদি তাই হয়ে থাকে তাহলে আমাদের দিক থেকে আমরা ইনক্রিজ করেছি ১০৩ থেকে ১১৫। অর্থাৎ ১৯৮৭-৮৮ এবং ১৯৮৮-৮৯ সালে টোটাল ফুড গ্রেন হয়েছে ১০৩ থেকে ১১৫ এবং তাতে আমরা ১২ পারসেন্টের উপরে উঠতে পারিনি। আমার হিসাব যদি ঠিক হয় তাহলে ১১·৬ পারসেন্ট আমরা ইনক্রিজ করেছি। আমাদের যে টার্গেট ছিল সেই টার্গেট আমরা পাশ করতে পেরেছি, ১০৫ লক্ষ টন অতিক্রম করেছি। এই টার্গেট অতিক্রম করলেও সারা ভারতবর্ষে এবারে যে ভাবে এগিয়েছে, ১৯৮৭-৮৮ সালের সঙ্গে যদি তুলনামূলক ভাবে বিচার করি তাহলে পরবর্তীকালে ১৯৮৮-৮৯ সালে এগিয়েছে ২·২৪ পারসেন্ট বেশী। এবারে রাইস-এর ক্ষেত্রে সারা ভারতবর্ষে ১৯৮৮-৮৯ সালে ৭০·৪৬ মেট্রিক টন। এটা তাহলে ইনক্রিজ হল ২·৫১ মেট্রিক টন, মোর দ্যান দি টার্গেট। তারপরে হুইট-এর ক্ষেত্রে সারা

ভারতবর্ষে গত বছর ১৯৮৮-৮৯ সালে হয়েছে ৫৪·১৪ মেট্রিক টন। অর্থাৎ ১·৮২ মেট্রিক টন ওভার দি টার্গেট। তারপরে অয়েল সিডের ক্ষেত্রে ১৭·০৮ মেট্রিক টন। অর্থাৎ ২·১৫ মেট্রিক টন, ওভার দি টার্গেট। এটা ঠিক যে সারা ভারতবর্ষে ১৯৮৭-৮৮ সালে টোটাল ফুড গ্রেন বড় ছিল ১৬৬·০৭ মেট্রিক টন। সেই বছর টাইমলি রেন ফল হয়েছিল। আর ফ্লাড হয়েছিল গঙ্গা এবং ব্রহ্মপুত্রে ইন আগষ্ট সাইক্লোনে এবং ইন নভেম্বর। তার ফলে প্যাডি এ্যান্ড ভেজিটেবল অ্যাফেক্টেড হয়েছিল। তেমনি আমরা দেখেছি যে উত্তরবঙ্গে বন্যা হয়েছিল এবং তার পরবর্তীকালে দক্ষিণবঙ্গে বৃষ্টি কম হয়েছিল এবং তার পরবর্তীকালে সাইক্লোন হয়েছিল নিম্নবঙ্গে। সেই সাইক্লোনে খানিকটা ক্ষতিগ্রস্ত হয়েছিল কয়েকটা জেলার খাদ্যশষ্য। এখন ফ্রম ১৯৮৭-৮৮ টু ১৯৮৮-৮৯ যে জাম্প প্রোডাকশন হল ২.৪ পারসেন্ট এবং আমাদের এখানে হল ১১ টু ১২ পারসেন্ট, এই জাম্প প্রোডাকশানের কারণ কি? এই জাম্প প্রোডাকশান হল স্পেশাল ফুডগ্রেন প্রোডাকশান প্রোগ্রামে। হুইট, রাইস এবং মাইজা এগুলি ছিল ফোকাস ক্রপ, এগুলি উপরে স্পেশাল ইম্পর্টেন্স দেওয়া হয়েছিল। West Bengal showed marginal increased over the previous high level. এই প্রোডাকশানগুলিতে পার ক্যাপিটা ইনকাম যদি দেখি তাহলে দেখবো যে পার ক্যাপিটা ইনকামে পশ্চিমবঙ্গ অনেক দুর এগিয়ে গেছে। সেই এগিয়ে গেলেও পার ক্যাপিটা ইনকাম অ্যাট রুরাল পিপল এখনও পাঞ্জাব, হরিয়ানার পরে পশ্চিমবঙ্গের স্থান পশ্চিমবঙ্গে ১ হাজার ৪৩৬ টাকা গ্রামীন মাথা পিছু ইনকাম, আর সেখানে আমরা দেখছি পাঞ্জাবে ২ হাজার ২৯০ গ্রামীন মাথা পিছু ইনকাম। মাইনর ইরিগেশনের ১৯৮৭-৮৮ সালে আমাদের সামান্য বেড়েছে। প্যাডি ল্যাণ্ড ৫১ লক্ষ হেক্টর আমরা চাষ করেছি। কিন্তু ইরিগেশন অব প্যাডি ল্যান্ড-এর ক্ষেত্রে আমরা অনেক পিছিয়ে আছি। অবশ্য সেটা ওনার দায়িত্বে নেই। কিন্তু দায়িত্বে না থাকলেও যদি কো-অর্ডিনেশন না থাকে তাহলে এটা আমরা বাড়াতে পারবো না। ইরিগেশন অব প্যাডি ল্যান্ড যদি দেখি তাহলে ১৯৮২-৮৩ সালের থেকে সামান্য বেড়েছে, কয়েক পয়েন্ট মাত্র পশ্চিমবঙ্গে বাড়াতে পেরেছি।

ইরিগেটেড্ প্যাডি ল্যাণ্ড যেখানে পাঞ্জাবে ৯৮·৫% ; অন্ধ্রপ্রদেশে ৯৪·২% ; হরিয়ানায় ৯২·২% ; তামিলানাড়ুতে ৯০·৫% ; কর্ণাটকে ৬০·৬% ; কেরলায় ৩৩·৮% ; আসামে ৩৩·৮% ; বিহারে ২৮·৪% ; উড়িষ্যায় ২৮·৩% ; উত্তরপ্রদেশে ২৮·৩% ; সেখানে পশ্চিমবাংলায় ২৬·৮%। হয়ত খানিকটা ২৭% ; বেড়ে হয়েছে। এর চেয়ে বেশী বাড়ে নি। এই অবস্থায় টোটাল সিরিয়াল উৎপাদন আমাদের কিছুটা বেড়েছে। তথাপি আমরা বেশী পরিমাণে জল দিতে পারি নি, বিদ্যুৎ দিতে পারি নি। স্পিকার স্যার, আমি এখানে যেটা উল্লেখ করতে চাই সেটা হচ্ছে, আমাদের এখানে ফলন যেটা বেশী হয়েছে সেটার কারণ হচ্ছে পূর্বের চেয়ে বেশী বেশী জমিতে চাষ হয়েছে এবং সেই জন্যই সেটা সম্ভব হয়েছে। ১৯৮৭-৮৮ যেখানে আউস ধানের চাষ হয়েছিল ৬ লক্ষ ১৬ হাজার হেক্টর জমিতে, সেখানে এ বছর ৭ লক্ষ ২০ হাজার হেক্টর জমিতে আউস ধানের চাষ হয়েছে। অর্থাৎ ১·৪ লক্ষ হেক্টর বেশী জমিতে আউস ধানের চাষ হয়েছে। আর আমনের চাষ ১৯৮৭-৮৮ সালে যেখানে ৪০·৬৭ লক্ষ হেক্টর জমিতে হয়েছিল, সেখানে ১৯৮৮-৮৯ সালে ৪১·৮০ লক্ষ হেক্টর জমিতে আমনের চাষ হয়েছে। অর্থাৎ ১·১৩ লক্ষ হেক্টর বেশী জমিতে আমন ধানের চাষ হয়েছে। অর্থাৎ একরেজ্ বেড়েছে, সুতরাং প্রোডাকশন যেটা বেড়েছে সেটাতে এমন কিছু কৃতিত্ব নেই।

**শ্রী কমলকান্তি গুহ ঃ** আপনি ঠিক বলছেন না, গুলিয়ে ফেলেছেন। আবার প্রথম থেকে বলুন।

**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** আউস ধানের ৬·১৬ লক্ষ হেক্টর জমির বদলে ৭·২০ লক্ষ হেক্টর জমিতে চাষ হয়েছে, আমন ধানের ৪০·৬৭ লক্ষ হেক্টর জমির বদলে ৪১·৮০ লক্ষ হেক্টর জমিতে চাষ হয়েছে। দুটো মিলিয়ে ২ লক্ষেরও বেশি হেক্টর জমিতে চাষ বেড়েছে। হ্যাঁ, উৎপাদন কিছু বেড়েছে, কিন্তু জমির পরিমাণও ২ লক্ষ হেক্টরেরও বেশি বেড়েছে। হেক্টর-এজ্ যেটা বেড়েছে সেটাকে নিশ্চয়ই কন্সিডার করতে হবে। একর প্রতি উৎপাদন কি বেড়েছে? ১৪·৮৬ পার হেক্টর কেজি প্রডাকশন দিয়েছি আর ১৮০৩ দিয়েছি। গতবার সেখানে ছিল ১০৬৪ আউস আর আমন ছিল ১৫০৬। এটা আমি আগে থেকে পড়ছি। এরপর আমি ভারতবর্ষের অন্যান্য জায়গায় জমি বেড়েছে কত এবং সেই পরিমাণে ইল্ড কত বেড়েছে আমি পরে পেশ করবো। বোরো গত বছর চাষ করেছিলাম ১৯৮৭-৮৮ সালে, টোটাল জমি ছিল ৭,৯২,১৬৪। এবারে কিন্তু সেই পরিমাণ জমিতে বোরো চাষ করতে পারিনি, কম চাষ করেছি, ৭০ মাইনাস একরেজ কম করেছি। ১৯৮৮-৮৯ সালে চাষ করেছি ৭,২০,৪৭৭ অর্থাৎ গতবারের চেয়ে কম চাষ করেছি। গতবারে যে চাল উৎপাদন হয়েছিল সেই প্রডাকশন ছিল ৩১৪২, এটা পার হেক্টর কেজি। এবারে পার হেক্টর কেজি হয়েছে ২৭০৮ ইল্ড। এ বছর অর্থাৎ ১৯৮৯-৯০ সালে আমরা আউসের প্রডাকশন করেছি ৮·৯১ লক্ষ টন। আমাদের গতবার যে প্রডাকশন হয়েছিল তার চেয়ে এবারে টন ছিল ১০৭১·০৮। ৮·৯১ লক্ষ টন আউস করেছি আর আমন করেছি ৭৭·৭২। গতবারে আমনের টোটাল প্রডাকশন ছিল ৭৫.৩৭। এ বছর ৮৬·৬৩ লক্ষ টন আমন এবং আউস মিলিয়ে। এখন পর্যন্ত আমি বোরো কথাটা বলতে পারবো না, কারণ বোরো সম্পূর্ণ হিসাবটা হয়নি। এবার হুইটের ক্ষেত্রে আসি। গত বছর যে জমিতে উৎপাদন করেছিলাম সেই জমির পরিমাণ ছিল ৩ লক্ষ ৭৪ হাজার ১৮৬। এবার যা উৎপাদন করছি সেই উৎপাদিত জমির এরিয়া হচ্ছে ৩ লক্ষ ১২০ অর্থাৎ গতবারের চেয়ে এবার হুইট ১৯৮৭-৮৮ সালের তুলনায় ১৯৮৮-৮৯ সালে টোটাল জমির পরিমাণ কম আছে। এর পর গতবারে যে প্রডাকশন হয়েছিল সেই প্রডাকশনের সঙ্গে তাল মিলিয়ে যদি দেখাবার চেষ্টা করি তাহলে দেখবেন ৬ লক্ষ ৭৩ হাজার টন প্রডাকশনের জায়গায় কমে ৬ লক্ষ ২৪ হাজার হয়েছে, অর্থাৎ ৫০ হাজার টন কমে গেছে। হুইটের জমি বাড়েনি বলে প্রডাকশন স্ট্যাটিক আছে। জমি বাড়িয়ে প্রডাকশন বাড়াতে পারতাম। আমরা ইল্ড বাড়িয়েছি সামান্য এবং জমি অনেক পরিমাণে বেশী চাষ করছি। এগ্রিকালচার প্রডাকশনের সবচেয়ে বড় মূল্য হল পার হেক্টরে কত ইল্ড বাড়াতে পারলাম সেটাই বড় হিসাব হবে। সেটাই সবচেয়ে মূল্যবান জিনিস। রাইস প্রডাকশন ১৯৮৭/৮৮ সালে হয়েছিল ৯২·৭১ লক্ষ টন, গতবারে ১৯৮৮/৮৯ সালে করেছিলাম ১০৫·৫৯ লক্ষ টন। এবারের পুরো হিসেবটা বলতে পারছি না। টোটাল রাইসের হিসেবটা দিলাম। এবারে টোটাল সিরিয়ালের হিসেবে চলে যাচ্ছি। ইনক্লুডিং রাইস্ টোটাল সিরিয়াল ১৯৮৮/৮৯ সালে হয়েছে ১০৩·৭০৫। এক্ষেত্রে টোটাল সিরিয়ালের উৎপাদনটা খানিকটা উপরে গেছে, কারণ উৎপাদনটা ১০০-র কাছাকাছি ছিল, সেটা ১০৩ হয়েছে। টোটাল সিরিয়াল থেকে এবার টোটাল ফুড গ্রেন্স উৎপাদনে চলে আসছি। গত বছর টোটাল ফুড গ্রেন্স উৎপাদন হয়েছিল ১০৩·০৫, সেটা বেড়ে এই বছর হয়েছে ১১৫·১৫। পারসেনটেজ হিসাবে এটা ১২ পারসেন্টের উপর যেতে পারেনি। পালসের

ক্ষেত্রে যদি দেখি, সেখানেও প্রডাকশন বাড়াতে পারেন নি। অয়েল সিড গতবারে টোটাল ইল্ড হয়েছিল ৮৩০, এই বছর, সেটা হয়েছে ৫৬৯। অর্থাৎ অয়েল সিডের ইল্ড এই বছর কম হয়েছে। গত বছর টোটাল প্রডাকশন অনেক ভাল করেছিলাম মেজর অয়েল সিডের ক্ষেত্রে, কিন্তু এই বছর টোটাল প্রডাকশন কমে গেছে। ১৯৮৭/৮৮ সালে উৎপাদন হয়েছিল ৪·৭৮ লক্ষ টন, এই বছর টোটাল মেজর অয়েল সিড উৎপাদন কমে দাঁড়িয়েছে ৩·৭২ লক্ষ টন। টোটাল অয়েল সিডের ক্ষেত্রে আমরা দেখছি যে, গত বছর যেখানে ৫·৫ লক্ষ টন ইল্ড হয়েছিল, সেখানে এবার টোটাল অয়েল সিডের ইল্ড হয়েছে ৪·৩ লক্ষ টন। অর্থাৎ গত বছরের তুলনায় এই বছর টোটাল অয়েল সিডের ইল্ড ১·২ লক্ষ টন কম হয়েছে।

[5.10–5.20 P.M.]

কাজেই পালসে আমাদের কম হয়েছে। টোটাল অয়েল সিড্‌সে আমাদের কম হয়েছে। এবারে আমি আরও ডিটেল্‌সে যাচ্ছি অন্যান্য দেশের সঙ্গে তুলনামূলক বিচারের জন্য ১৯৮৭-৮৮ রাইস প্রোডাক্‌শানে সর্বভারতীয় ভিত্তিতে আমরা প্রথম হয়েছিলাম। মেজ'এ আমাদের স্থান ছিল টুয়েলভথ্, হুইটে ৭ম টোটাল সিরিয়ালে আমাদের স্থান ছিল ৪র্থ। টোটাল ফুড গ্রেনে আমাদের স্থান ছিল ৫ম। এই হলো আমাদের অবস্থা। অন্যান্য দিকে তাকালে দেখতে পাব সুগার কেনে আমাদের স্থান ছিল ১৪তম, পোটাটোতে ৭ম, গ্রাউন্ড নাটে ১০ম, রাই সর্ষে ৩য় এবং টোটাল অয়েল সিড্‌সে আমাদের স্থান ছিল নবম। ড্রাই সিড্ লিংক্সে আমাদের স্থান ছিল ৫ম, টোবাকোতে ছিল ৫ম। এই হলো আমাদের মোটামুটি অবস্থা। গ্রস প্রোডাকশানে এই হলো আমাদের অবস্থা। এবারে ইল্ডের ক্ষেত্রে যদি যাই তাহলে দেখবো—পার হেক্টর ইল্ড কত হয়েছে তার হিসাব করলে দেখা যাবে—রাইসের ক্ষেত্রে ১৯৮৭-৮৮ সালে সর্ব ভারতীয় ভিত্তিতে আমাদের স্থান ছিল নবম। ১৯৮৮-৮৯ সালের ফিগারটা আমি যোগাড় করতে পারিনি। ওখানে কিন্তু আমরা নবম স্থানে আছি। সর্বভারতীয় ভিত্তিতে হুইটের ক্ষেত্রে তুলনামূলক বিচারে আমরা কোথায় আছি যদি দেখি, তাহলে দেখবো আমাদের স্থান হচ্ছে ৭ম। রাইসের ক্ষেত্রে ছিল নবম, সেখানে হুইটির ক্ষেত্রে স্থান হচ্ছে ৭ম—এটা হলো পার হেক্টর হিসাবে। রাইসের ক্ষেত্রে আমরা যদি প্রথম হয়ে থাকি, শুধু এরিয়াকে যদি আমরা বিশ্লেষণ করে দেখি তাহলে ১৯৮৭-৮৮ সালে ইল্ড পার হেক্টরে আমরা অনেক নিচে আছি—আমাদের স্থান সেই হিসাবে ছিল নবম। হুইটের ক্ষেত্রে ছিল ৭ম, সুগার কেনে স্থান ছিল ৭ম এবং পোটাটোতে ছিল ৩য় স্থান। এরিয়ার ক্ষেত্রে আমরা কিন্তু সবচেয়ে বেশী জমি চাষ করি। এরিয়ার ক্ষেত্রে আমাদের স্থান প্রথম, সেই হিসাবেই আমরা প্রথম স্থান অধিকার করে আছি চাল উৎপাদনে। এবারে আমরা দেখবো পার হেক্টরে কতটা উৎপাদন করি। এই ক্ষেত্রে আমরা কিন্তু অনেক নিচে নেমে যাচ্ছি, নবম স্থানে। ইল্ডের ক্ষেত্রে আমরা উপরে উঠতে পারিনি। মেজ'এর ক্ষেত্রে আমাদের স্থান তেরতে। অনেক কম জমিতে আমরা এটা উৎপাদন করি। টোটাল সিরিয়াল আমরা যে জমিতে উৎপাদন করি, সেখানে আমাদের স্থান পঞ্চম। আর ফুড গ্রেনকে যদি ধরি, আমরা যত জমি চাষ করি তাতে সারা ভারতবর্ষের হিসাবে নবম স্থানে আছি।

টোটাল ফুড গ্রেন উৎপাদন কিংবা টোটাল সিরিয়াল উৎপাদনে এবং চালের উৎপাদনে আমাদের যে গর্ব ছিল সেই গর্ব খর্ব হয়ে গেছে। ইলিডের ক্ষেত্রে সেই তুলনায় তেমন উন্নত করতে পারিনি। এই অবস্থা সারা ভারতবর্ষে দাঁড়িয়েছে যে ইলিডে তেমন ফলপ্রসু কিছু

করতে পারেনি। প্রোডাকশনের ক্ষেত্রে আমাদের যে চাহিদা আমরা সেই তুলনায় পাচ্ছি না। ১৯৮৭-৮৮ সালে যে প্রোডাকশন হত তার চেয়ে এখন অনেক কমে গেছে। ১৯৮৭-৮৮ সালের হিসাব দিচ্ছি ৮.৮৬ পার-সেন্ট, ১৯৮৮ সালে ৩.৪ পার-সেন্ট, এবং ১৯৮৯-৯০ সালে উৎপাদন হয়েছে ৬০.৬ পার-সেন্ট। তবে ১৯৮৯-৯০ সালের অ্যাকচুয়াল ফিগার আমি দিতে পারছি না। কারণ আমার কাছে সঠিক তথ্য নেই। কাজেই আমি মন্ত্রী মহাশয়কে এই বিষয়ে দৃষ্টি দিতে অনুরোধ করছি। ১৯৮৭-৮৮ সালে ৯২.৭২ লক্ষ টন খাবার উৎপাদন হয়েছে। আমাদের যে টারগেট ছিল সেই টারগেটে পৌঁছতে পারিনি। ১৯৮৮-৮৯ সালে টোটাল সিলিয়াল ১০১.০৮ লক্ষ টন। সেখানে হুইটের ক্ষেত্রে ১৯৮৭-৮৮ সালে ৬.৭৪ লক্ষ টন টারগেট ছিল আর ১৯৮৮-৮৯ সালে ৯ লক্ষ টন টারগেট ছিল, সেখানে হয়েছে ১৯৮৮-৮৯ সালে মাত্র ৫.১০ লক্ষ টন। ১৯৮৭-৮৮ সালে যে টারগেট ছিল তারচেয়ে কম উৎপাদন হয়েছে। গ্রস প্রোডকশন ১৯৮৭-৮৮ সালে ১.৩৩ লক্ষ টন, ১৯৮৮—৮৯ সালে কোর্স গ্রেন ১.৩১। ১৯৮৮-৮৯ সালে হুইটের ক্ষেত্রে যে টারগেট ছিল সেই টারগেটে পৌঁছতে পারিনি। ১৯৮৭-৮৮ সালে ৬.৭৪, ১৯৮৮-৮৯ সালে ৫.১০। পার্লসের ক্ষেত্রে ১৯৮৭-৮৮ সালে ২.৩৭ পার-সেন্ট আর ১৯৮৮-৮৯ সালে ১.৭০। সুতরাং বুঝতেই পারছেন হুইটের ক্ষেত্রে, পার্লসের ক্ষেত্রে অনেক নিচে নেমে গেছে তবে এই ইল্ড বাড়াবার জন্য বহু পরিমাণে ফার্টিলাইজার ব্যবহার করা হয়েছে। এখন তো প্রচুর পরিমাণে ফার্টিলাইজার ব্যবহার করছেন কিন্তু তা সত্ত্বেও উৎপাদনের ক্ষেত্রে কোনও উন্নতিসাধন করতে পারেন নি।

[5.20-5.30 P.M.]

ফার্টিলাইজারের ক্ষেত্রে আমরা কতদূর এগিয়েছি, আগে ফার্টিলাইজারের যে ফিগার ছিল সেখান থেকে আমরা ভারতবর্ষের চতুর্থ স্থানে এসেছি। আগে আমরা এই স্থান ছিলাম না। প্রথম দিকে যে দেশগুলি আছে হরিয়ানা, পাঞ্জাব, কর্ণাটক তাদের দিকে আমরা ক্রমাগত এগিয়ে গিয়েছি। বর্তমানে পেস্টিসাইউস আমরা অনেক ব্যবহার করছি, ফার্টিলাইজারের ক্ষেত্রে এটা অনেক বেশী ব্যবহার হচ্ছে। আমার কাজে যা হিসাব আছে ফার্টিলাইজারে সেখানে আমরা ১৯৬৮-৬৯ সালে ৮.১ লক্ষ টন অর্থাৎ পার্সেন্টেজ যেখানে ছিল ৮ পারসেন্ট, সেটা ১৯ বছরের মাথায় এসে দাঁড়িয়েছে ১২য়। পশ্চিমবাংলায় ফার্টিলাইজার ইউজের ব্যাপারে আমরা চতুর্থ স্থানে এসেছি। প্রথম স্থানে যে স্টেটগুলি আছে তার মধ্যে পাঞ্জাব ১৫৮.৫ ফার্টিলাইজার ব্যবহার করছে, দ্বিতীয় স্থান তামিলনাড়ু তারা ব্যবহার করছে ৯৫.৮, তৃতীয় স্থান হরিয়ানা ৭১.৪১ পারসেন্ট ব্যবহার করছে—এটা বেড়ে চলেছে। তার পরে আছে অন্ধ্রপ্রদেশ ৭৯.২, তারাও বাড়িয়েছেন ব্যবহারের পরিমাণ উত্তরপ্রদেশ ৬৮.১। অন্যান্য জায়গা থেকে যেমন তামিলনাড়ু ৯৫.৮, বিহার ৫৮.৪, মধ্যপ্রদেশ এবং কর্ণাটক ৪৭.৯, মহারাষ্ট্র ৩৬.২, কেরলে ৬৩.৫ এই রকম পারসেন্টেজে পৌঁচেছে। এখন আমরা ইণ্ডের দিক দিয়ে অনেক পিছনে পড়ে আছি, যেমন হুইটের দিক দিয়ে অনেক পিছনে পড়ে আছি, পালসেও অনেক পিছনে পড়ে আছি। এইগুলি যদি আমরা বাড়াতে না পারি তাহলে গৌরব থাকবে না। রাইসে আমরা ২ লক্ষ টন জমি বাড়িয়েছি, সেই হিসাবে যদি টোটাল সিরিয়ালটা আমরা প্রোডাকশন দেখি তাহলে আমরা দেখব যতটা হওয়া উচিৎ ছিল ততটা আমরা পারিনি। আমাদের এখানে জলসেচের যে অভাব সেটা আমরা ঠিকমত পূরণ করতে পারছি না। ক্ষুদ্র

সেচ বিভাগের ব্যাপারে গভর্নমেন্ট একটা নির্দেশ দিয়েছিল—৫ লক্ষ স্যালো টিউবওয়েল আমাদের আছে—ডিজেলের থেকে যদি তোমরা বিদ্যুৎ দিয়ে চালিত মেশিন নিয়ে যাও তাহলে তোমাদের অগ্রাধিকারের ভিত্তিতে দেওয়া হবে। অনেকে মেশিন চেঞ্জ করে তখন ইলেকট্রিকের করল, ফলে এখন আবার দেখা যাচ্ছে যে ডিজেল কিনতে গেলে বেশী দামে কিনতে হোত, খরচ বেশি হোত, কিন্তু সেখানে এখন মেশিন বিদ্যুৎ চালিত করায় আগে যেখানে ৪ পারসেন্ট বিদ্যুৎ পাওয়া যেত সেখানে বর্তমানে .২ পারসেন্ট বেড়েছে। এই সমস্ত কারণে ডিজেলের ব্যাপারে খরচ হয়ত বেশি হোত, কিন্তু এখন আর তারা ডিজেল পাচ্ছে না, তাদেরকে মাথা চাপড়াতে হচ্ছে। সারা ভারতবর্ষের ক্ষেত্রে বিভিন্ন স্টেটে বিদ্যুৎ তারা ২৫ থেকে ৩০ শতাংশ ব্যবহার করছেন। এটা কিন্তু আপনার দোষ নয়, বর্তমানে স্যালো টিউবওয়েলের ব্যাপারে যদি বিদ্যুৎ সংযোগ না দেয় তাহলে সেটার জন্য আপনাকে দোষ দেব না, যদি ফুড মিনিস্টারের ডিপার্টমেন্ট থেকে, ইলেকট্রিসিটি ডিপার্টমেন্ট থেকে আপনাকে সাহায্য না করে আপনি কি করবেন। তবে আমি আপনাকে বলব মিনিস্টারের তরফ থেকে জয়েন্ট রেসপনসিবিলিটি নিয়ে চাপ সৃষ্টি করে এটা আদায় করার চেষ্টা করুন। পশ্চিমবঙ্গে এবং তার আশপাশে—উড়িষ্যা কিংবা আসামে—তারা যে ডায়েট খায় সেটাকে বলে সিরিয়াল বেস্‌ড ডায়েড, আমাদের ক্যালোরি'ব্যয় বেড়েছে, কিন্তু আমরা প্রোটিন পাচ্ছি না। প্রোটিন না পাওয়ার ফলে নিউট্রেশন ঠিকমতো হচ্ছে না। ম্যাল নিউট্রিশন এখন সিরিয়াস প্রোপোরশনে এসে দাঁড়িয়েছে। আমাদের যা চাল উৎপাদন হয়, ৫০০ গ্রাম পার ডে আমরা খেতে পাই। কিন্তু প্রোটিনটা আমরা খাচ্ছি না। সে অ্যানিমাল প্রোটিনই বলুন আর ভেজিটেবিল প্রোটিনই বলুন। এই প্রোটিন না পাবার ফলে আমরা যেটাকে সুষম খাদ্য বলতে পারি আমরা কিন্তু সেখানে আঘাতপ্রাপ্ত হচ্ছি। এই ম্যাল নিউট্রিশন রুর‍্যাল এরিয়াতে যেখানে ৮০ পারসেন্ট পপুলেশন বাস করছে। এবং এই সুষম খাদ্য যদি তারা খেতে চায় তাহলে প্রোটিন প্রয়োজন হয় ০.২ মিলিয়ন টনস্। কিন্তু সেটা আমাদের পক্ষে সম্ভবপর নয়। বোথ ফ্রম অ্যানিমাল প্রোটিন এ্যান্ড ভেজিটেবিল প্রোটিন। আমাদের যা প্রোটিন দরকার তাতে আমাদের ৬.১৫ মিলিয়ন টন ফল হচ্ছে এবং সেটাকে বাড়াবার জন্য পন্ডিতরা নানা রকম বক্তব্য রাখছেন। যাঁরা অ্যাগ্রোইকনমিস্টু তাঁরা এইভাবে বলছেন যে ফুড অ্যান্ড এগ্রিকালচারাল অর্গানাইজেশন একটা রেকর্ড করেছেন। ফুড অ্যান্ড এগ্রিকালচারাল অর্গানাইজেশন রেকর্ড করেছেন যে, মরশুম চাষটা বাড়ালে প্রোটিনটা বেশি পাওয়া যাবে। আমাদের তো অন্য জিনিসের অভাব নেই। প্রোটিন আমাদের অভাব আছে। প্রোটিনটাকে আমাদের তৈরি করতে হবে। এই প্রোটিন না পাবার ফলে আমরা প্রায়ই হার্ট ডিজিজে আক্রান্ত হচ্ছি এবং এই বিষয়ে কোনও সন্দেহ নেই। একটা অদ্ভুত অবস্থা এসে দাঁড়িয়েছে। There has been increase in heart attack. মন্ত্রী মহাশয় আমার বন্ধু, ওনারাও একটু ফ্যাট হয়ে গেছে। সুতরাং কার্বো-হাইড্রেট, ভাতটা না খেয়ে শক্তটা খেলে ভালো হবে। ফুট অ্যান্ড এগ্রিকালচারাল অর্গানাইজেশন থেকে যেটা নির্দেশ দিয়েছেন যে—এই ফসলটা ফলান, এটা রোদে হতে পারে, ছায়াতে হতে পারে। চাষের জন্য বিভিন্ন জায়গায়, shallow tubewell irrigation খুব এগিয়ে গেছে। যেমন, ইউ. পি., পাঞ্জাব, হরিয়ানা, দিল্লী, জম্মু কাশ্মীর, তামিলনাড়ু অন্ধ্রপ্রদেশ এইসব জায়গাতে চাষ বাড়ানোর কাজ আরম্ভ হয়ে গেছে। এইগুলি আমাদের দেখা উচিৎ এবং সেদিক থেকে আপনাকে অনুরোধ করবো এইগুলি অর্থাৎ ওইসব প্রদেশের কাজকর্মগুলি দেখতে। এরপর পাট, এবারে সবচেয়ে বেশি পাট

হয়েছে। এবারে আমরা পাটের উৎপাদন অনেক বেশি করেছি আগের বছরের তুলনায়। এগ্রিকালচার ডিপার্টমেন্টের যারা অ্যাগ্রোইকনমিস্ট তাঁদের কে এইসবগুলো দেখতে বলুন। তাঁদেরকে মার্কেট ধরবার জন্য বলুন। মহারাষ্ট্রে উৎপন্ন হয় ওয়ান পারসেন্ট, আমরা তার বেশি উৎপাদন করতে পারিনা। সম্ভবপরও নয়। আমার মনে হয় হুগলিতে বেশি চাল উৎপাদন হচ্ছে। নদীয়া, বর্ধমান-এইসব জায়গাতে চাষ করবার সাথে সাথে, বলতে লজ্জা লাগে প্রয়োজনীয় সংখ্যক হিমঘর না থাকবার জন্য কৃষক remunerative price পাচ্ছে না। আমাদের সেচ দপ্তর এ বিষয়ে দৃষ্টি দেবেন। মহারাষ্ট্রে যা হিমঘর আছে এখানে তা নেই। আমাদের এখানে কোন হিমঘরের ব্যবস্থা নেই। সেখানে মার্কেট ভালো আছে। অত সহজে পাচ্ছে না। আমি আশা করি এইগুলোর ব্যাপারে দীর্ঘস্থায়ী অনুসন্ধান করে দেখবেন। A long term solution of the problem is what is called for. আপনাদের কাছে যদি এটাকে অর্থকরী হিসাবে নিতে পারে তাহলে আমাদের সাফল্য হবে। বাদাম চাষের জন্য উৎসাহ দিয়ে, তারা নিজেরা খোসা ছাড়াবার জন্য মেশিন কিনেছে। সেখানে উৎসাহ দিয়ে মেশিন বসিয়ে তারা তেল উৎপাদন করছে। আমাদের যে কৃষি দপ্তর, আমাদের মাননীয় মন্ত্রীকে অনুরোধ করবো, এক্সপ্লোর করে দেখবেন খানিকটা এগোতে পারি কি না? অর্থাৎ বাদাম চাষ করলে এই রাজ্যে দু-পয়সা বেশি এনে দিতে পারে। চাষীদের এই ব্যাপারে উৎসাহ দিতে হবে। অনেক সময় দেখা যাচ্ছে, চালের উৎপাদন নিচের দিকে নেমে যাচ্ছে। এইদিকে লক্ষ্য রাখতে হবে। কৃত্রিম সিন্থেটিক কাজু চাষকে চ্যালেঞ্জ করছে। একটা চাষের পরে যদি আর একটা চাষ করা যায় তাতে আয় বেশি হবে। If we can go in for double cropping তাহলে পরে ১১৫ টনের বেশি দুই, এক টন করতে পারবেন। আরও কতগুলি কথা আমি বলতে চাই, এই কীটনাশক ওষুধ সম্বন্ধে। কীটনাশক ওষুধ সাধারণত বিষাক্ত, এই বিষাক্ত ওষুধ অ্যাডভান্স কাউন্ট্রির দেশগুলো ব্যবহার করে না। এই কীটনাশক ওষুধ আমাদের দেশের মত তৃতীয় বিশ্বের ডেভলপিং কান্ট্রিগুলোতে ব্যবহার করে প্রতি বছর ১৪ হাজারের মতো মানুষ মারা যাচ্ছে এবং তার মধ্যে ভারত অন্যতম। তৃতীয় বিশ্বের দেশগুলোতে এই কীটনাশক ওষুধ ব্যবহার করার ফলে শুধু ১৪ হাজারের মতো লোকই মারা যাচ্ছে না, সঙ্গে সঙ্গে ক্যানসার স্মৃতিভ্রংশ, মানসিক ভারসাম্য ও দৃষ্টিক্ষীনতার মতো মারাত্মক রোগ দেখা যাচ্ছে। আমেরিকা, জার্মানি এবং সোভিয়েত ইউনিয়নের মতো দেশগুলি এই সমস্ত কীটনাশক ওষুধ ব্যবহার করছে না। এই বিষাক্ত কীটনাশক ওষুধগুলিকে রিফাইন করে ব্যবহার করা যেতে পারে এবং হিউম্যান বডির পক্ষে এগুলি ততটা খারাপ নয়। আমরা হিসাব করে দেখতে পাই, যে ১৯৩০ সালে যে পরিমাণ ফসল নষ্ট হত, এখন এই কিটনাশক ওষুধ ব্যবহার করার পরেও, তখনকার তুলনায় দ্বিগুণ ফসল নষ্ট হচ্ছে। অনেক ক্ষেত্রে দেখা যাচ্ছে, ঐ কীটনাশক ওষুধ ব্যবহার করার পরেও কোনও কাজ হচ্ছে না, তারা জন্ম থেকেই রেজিস্টেন্স পাওয়ার নিয়ে আসছে, ফলে তার জন্য আর কোনও কাজ হচ্ছে না এবং তার ফলে আরও তীব্র বিষ আমরা আনবার চেষ্টা করছি। ১৯৫৫ সালে আমরা ২ হাজার টন কীটনাশক ওষুধ আমরা ব্যবহার করতাম, আর ১৯৮৪ সালে অর্থাৎ ২৯ বছর পর ৮০ হাজার টন কীটনাশক ওষুধ আমরা ব্যবহার করছি। দু হাজারের জায়গায় ৮০ হাজার টন কিটনাশক ওষুধ আমরা ব্যবহার করছি। ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গের মার্কেটই হচ্ছে কীটনাশকের ওষুধের সবচেয়ে বড় মার্কেট। প্রতি বছর বিশ্বের প্রায় ৩৫০ টি কোম্পানি,

১৩১ টি কীটনাশক ২০৩ টি বিভিন্ন নামে, মোট ১০.৭ লক্ষ টন বিষ ভারতবর্ষে বিক্রি করছে। বিশ্বের প্রায় ১৩৫ টির মত কোম্পানি রয়েছে, তারা ১৩১ টির ও বেশীবিষ বিক্রি করছে ভারতে এবং ভারত হচ্ছে এই ২০৩ টি কোম্পানির সবচেয়ে বড় খরিদ্দার। অ্যাডভান্স কান্ট্রি ও ডেভলপিং কান্ট্রিগুলোর উপর এফ. এ. ও একটা সমীক্ষা করেছে, এই সমীক্ষায় তারা বলছে, ২২৩ টি পোকার মধ্যে নাইন টাইপস্ কীটনাশক আছে, যাদের প্রতিরোধ ক্ষমতা জন্মে গিয়েছে। ওরা এই বিষে আর মরে না, জন্ম থেকেই ওরা প্রতিরোধ ক্ষমতা নিয়ে আসছে, এফ. এ. ও এটা হিসেব করে দেখিয়েছে। কাজেই এটা ব্যবহার করার ফলে আমাদের ক্যানসারের মতো মারাত্মক রোগে ভুগতে হচ্ছে, ডি. ডি. টি স্প্রে করার ফলে কৃষক তার দৃষ্টি শক্তি হারাচ্ছে, স্মৃতিভ্রষ্ট হচ্ছে, মানসিক ব্যধিতে ভুগছে এবং আমাদের জীবন দুর্বিষহ করে তুলছে। কাজেই আপনি রিসার্চ করে দেখুন, এটা বাদ দেওয়া যায় কি না। সুতরাং আমেরিকা ও জার্মানী যেসব পন্থা গ্রহণ করেছে সেইসব পন্থা গ্রহণ করা হোক এবং এই ৩৫০ টি বিদেশি কোম্পানি যেন আমাদের দেশের লোকগুলোকে মেরে না ফেলে সেটা দেখা হোক। এবার আমি বলব জলকর সম্পর্কে। জলকরের টাকা যদি আগাম জমা না দেওয়া হয়, তাহলে তাঁকে জল দেওয়া হয় না। টিউবওয়েল বা ইরিগেশনের কথা আপনাকে আমি বলছি না, ৫০ কোটি টাকা জলকর যেটা বাকি পড়ে আছে সেটার সম্বন্ধে আপনাকে বলছি। একশ্রেণীর চাষী টাকা দিচ্ছে, আর আরেক শ্রেণীর চাষী টাকা না জমা দিয়ে গায়ের জোরে, কব্জির জোরে জল নিয়ে নিচ্ছে, তাঁদের আটকানো যাচ্ছে না। ১০-১২ ঘন্টা না হোক, অন্তত ৭-৮ ঘন্টা বিদ্যুৎ পাম্প চালানোর জন্য দরকার। নইলে জল তোলা যাবে না ও বোরো ধান বাঁচানো যাবে না আমাদের বিদ্যুতের একটা পাম্প চালাতে ৪৪০ ভোল্ট বিদ্যুৎ দরকার, নহলে জল উঠবে না। এইজন্য বিদ্যুৎ মন্ত্রী থাকলে তাকে বিশেষ করে বলতাম, আপনার সঙ্গে সহযোগিতা করার জন্য। এইগুলি যদি আমরা না করি, তাহলে আমাদের খুব অসুবিধার মধ্যে পড়তে হবে। আমি অত্যন্ত বেদনার সঙ্গে বলছি এগ্রিকালচার ডিপার্টমেন্টের আলোচনার জন্য ৪ ঘন্টা টাইম দেওয়া হল, কিন্তু এবারে মাত্র ৩ ঘন্টা দেওয়া হয়েছে আলেচনা করার জন্য, এটাকে সেকেন্ড গ্রেডে ফেলে দেওয়া হয়েছে। এগ্রিকালচার ইজ দি মোস্ট ইমপর্টেন্ট ডিপার্টমেন্ট, গ্রামের ৪ কোটি মানুষ এর উপর নির্ভর করে বেঁচে থাকে, রুর‍্যাল পিপলের ১ হাজার ৪০০ টাকা মাথা পিছু ইনকাম ওখান থেকে আসছে, এতবড় একটা শক্তিশালী ইন্ডাস্ট্রিকে যথাযথ মূল্য দেওয়া উচিত ছিল, সেটাকে ৩ ঘন্টায় নামিয়ে দেওয়া হয়েছে। এটা যেন সেকেন্ড গ্রেড হয়ে গেছে, সেজন্য আমরা ক্ষোভের কথা জানাচ্ছি। এগ্রিকালচারের ইমপর্টেন্ট অনেক বেশি অন্য দপ্তরের থেকে যেমন এডুকেশনের ইমপর্টেন্ট আছে, জেনারেল এ্যাডমিনিস্ট্রেসানের ইমপর্টেন্ট আছে, ল্যান্ড এন্ড ল্যান্ড রেভেনিউ এর ইমপর্টেন্ট আছে তেমনি এগ্রিকালচারের ইমপর্টেন্ট আছে, সেজন্য এগ্রিকালচারকেও ৪ ঘন্টা সময় দেওয়া উচিত। এবারে এগ্রিকালচার ডিপার্টমেন্ট সম্বন্ধে কয়েকটি কথা আপনার কাছে নিবেদন করছি সেটা হল সেন্ট্রালি স্পনসোর্ড স্কীমে যে অ্যাসিস্ট্যান্ট আমরা পাই সেটা ঠিকভাবে ব্যবহার করা হয় না। ১৯৮৩ সাল থেকে ১৯৮৮ সাল পর্যন্ত যে টাকা এসেছে তাতে ৪৫ পার্সেন্ট অব দি সেন্ট্রাল অ্যাসিস্ট্যান্ট এন্ড ২২ পার্সেন্ট অব দি স্টেট অ্যাসিস্ট্যান্ট রিমেন্ড আনইউটিলাইজড হয়ে আছে। স্যার, ল্যান্ড ডেভেলপমেন্ট স্কীমগুলি ঠিকভাবে কার্যকরী হয় না। ডিষ্ট্রিবিউসন অব মিনি কিটস এর ক্ষেত্রে.........The programme was implemented in 335 blocks

on ad-hoc basis without identifying the needs of the area and linkage with their agro climate condition and soil textures.

এর সঙ্গে মিলেমিশে থেকে করা হয় না। ডিস্ট্রিবিউশন অব মিনি কিটসের ক্ষেত্রে আপনার কাছে বলতে চাই কোনও কোনও ক্ষেত্রে দেখি, আমার নিজের অভিজ্ঞতাতে বলছি যে অনেক সময় সর্ট সাপ্লাই এবং কোনও কোনও সময় ডিস্ট্রিবিউসান অব মিনি কিটসে আইডেন্টিফিকেশন মার্কস থাকে না।

বেনিফিসিয়্যারির্ নাম পাওয়া যায়নি। অনেক সময় এনকোয়ারি করতে গিয়ে দেখা যায় যে, বেনিফিসিয়্যারির নাম পাওয়া যায়নি। এ'ও দেখা গেল আপনি গ্রামে বিষ দিলেন ঠিকই এবং তার সঙ্গে আরো একটা বিষ ফার্টিলাইজার দিতে হবে। সেটার সর্ট পড়ে গেল। তার ফলে যতটা ল্যান্ড কভার করার কথা, ততটা এরিয়া কভার করা সম্ভব হচ্ছে না। আর এই সব দিয়ে'ও কাজ করা সম্ভবপর হয়নি। আপনি সিডিলিং দিলেন গাছ লাগাবার জন্য। আপনি গাছ লাগাতে বলে দিলেন। এই গাছগুলি লাগানো হচ্ছে বিনা ঠিক মতো ভাবে, সেটা দেখার কোনও লোক নেই। মনিটারিং করার ব্যবস্থা নেই। ফসল হচ্ছে বিনা মার্জিন্যাল এবং মিনিমাম সেটা দেখার ব্যবস্থা নেই। মার্জিন্যাল কাল্টিভেটরসদের যে জিনিসগুলি দিলাম, স্মল কাল্টিভেটরসদের যে জিনিসগুলি দিলাম তাতে করে প্রোডাকসন ঠিকমত হচ্ছে কিনা, সেটা দেখবার কোনও ব্যবস্থা নেই। দেয়ার ইজ নো মনিটরিং, আর এই মনিটরিং না থাকার ফলে রিপোর্ট আপনার কাছে এসে পৌঁছাচ্ছে না। আপনি এটা জানতে পারছেন না, কারণ আপনার মনিটারিং-এর ব্যবস্থা নেই। তার ফলে আমরা দেখতে পাচ্ছি মিসইউটিলাইজড হচ্ছে আমি একবার এটা বন্ধ করে দেওয়া উচিত বলেছিলাম বলে আপনি খুব অসন্তুষ্ট হয়েছিলেন। স্মল কাল্টিভেটরস. মার্জিন্যাল কাল্টিভেটরস এবং এস. সি., এস. টি. রা অগ্রাধিকার পাচ্ছে কিনা সেটা আপনার দেখা দরকার। অনেক সময় দেখা যাচ্ছে পঞ্চায়েত লিস্ট দিচ্ছে না। মোট কথা হল সাবসিডাইজড রেটে বিক্রী করা দরকার। সাবসিডাইজড রেটে বিক্রী না করে ফ্রি দিয়ে দেওয়া হল। তাতে ১ কোটি অথবা ৫০ লক্ষ টাকার মতো লোকসান হয়ে গেল। এইগুলি আপনাকে ভাল করে দেখতে হবে। অনেক ক্ষেত্রেই দেখা যাচ্ছে ঠিকভাবে ইউটিলাইজ করতে পারছে না মিনিকিট। ওয়েস্টবেঙ্গল গভর্নমেন্টকে মিনিকিট সাপ্লাই করে কো-অপারেটিভ। সাপ্লাইইটা ঠিক আছে কিনা, ওয়েট ঠিক আছে কিনা, বীজগুলি ভাল আছে কিনা, স্ট্যান্ডার্ড ঠিক আছে কিনা ইত্যাদি চেক করার কোনও ব্যবস্থা নেই। এইগুলি ঠিকভাবে চেক না করার ফলে ফসল' ঠিকভাবে হচ্ছে না। ল্যান্ড ডেভেলপমেন্ট প্রজেক্ট এবং ডিস্ট্রিবিউসন অব মিনি কিটস-এর মধ্যে গোলমাল দেখা যাচ্ছে এইগুলি আপনি ভাল করে দেখবেন যাতে করে সংশোধন হতে পারে। মিনিকিট ডিস্ট্রিবিউসনের কথা আমি ছেড়ে দিলাম। সয়েল এবং ওয়াটার কনজারভেসন হল সব চেয়ে মূল্যবান জিনিস। সয়েল ইরোসান হচ্ছে এই সয়েল ইরোসান আমরা ঠিকমতো ঠেকাতে পারছি কিনা—এই সয়েল ইরোসান আমরা ঠিকমতো ঠেকাতে পারছি না। সয়েল ইরোসান ঠিকমতো ভাবে ঠেকাতে না পারলে, ওয়াটার কনজারভেসন ঠিকমতো রাখতে না পারলে প্রোডকসন কমে যাবে। ল্যান্ড রেভিনিউ সেকেন্ড অ্যামেন্ডমেন্ট হয়েছে। ল্যান্ড রিফর্মস অ্যাক্টের অ্যামেন্ডমেন্ট হয়েছে। বড় বড় গাছ কাটা হচ্ছে. গাছ কাটা হলে'ও নতুন গাছের প্ল্যান্টস করতে না পারলে ইরোসান আটকাতে পারা যাবে না। সিডিং ঠিকমতো করতে পারছি কিনা এই মনিটরিং-এর ব্যবস্থা যদি করতে না পারা যায় তাহলে

আপগ্রেডেসন কখনই আমরা ঠিকমতো ভাবে করতে পারব না। যেমন ধরুন দক্ষিণ ২৪ পরগনার জমিতে অ্যালকালাইন, স্যালিনিটি বেশি আছে। এই স্যালিনিটি দূর করবার জন্য একটা স্কীম নিন। এইগুলি ঠিকমতো ভাবে কার্যকরী হচ্ছে কিনা সেটা আপনাকে দেখতে হবে। তারপরে স্যালাইন এবং ওয়াটার ওয়াশ করার প্রচেষ্টা হচ্ছে কিনা সেটা আপনাকে দেখতে হবে। অ্যালকালাইনিটি ওয়াশিং ঠিকমতো ভাবে হচ্ছে কিনা, সেটা'ও দেখা দরকার। তারপরে আমাদের ড্রাই এরিয়া হচ্ছে পুরুলিয়া বাঁকুড়া, বীরভূম এবং পার্ট অব মেদিনীপুর ডিষ্ট্রিক্ট। এই ড্রাই এরিয়ার জন্য আপনাকে স্পেশাল ব্যবস্থা নিতে হবে। এই ড্রাই প্রোন এরিয়ার জন্য স্পেশাল ব্যবস্থা নেওয়া হচ্ছে কিনা সেটা আপনাকে দেখতে হবে। এখানে'ও আপনার মনিটরিং-এর কোনও ব্যবস্থা নেই। কংসাবতী থেকে জল আসছে। সেখান থেকে জল ঠিকভাবে আসছে কিনা এবং কতখানি সিলটিং হচ্ছে সেগুলি ঠিকমতো দেখা দরকার। তিস্তা ব্যারেজ ঠিকভাবে হচ্ছে কিনা সেটা আপনার দেখা দরকার। এই তিস্তা প্রজেক্টের মাধ্যমে আপনি আগামী দিনের একটা নূতন দিগন্ত উন্মোচন করে দেবার স্বপ্ন দেখছেন। এখানে আপনার যে দায়িত্ব আছে, সেই দায়িত্ব আপনি যথাযথভাবে পালন করবার চেষ্টা করবেন। এই ভাবে আমাদের দেশে ফুড প্রোডাকশন আপনি বাড়াবার চেষ্টা করবেন। এই ভাবে আপনি ব্যালান্স ডেফিসিট মেটাবার চেষ্টা করবেন। আমি জানি আপনার উৎসাহ, উদ্দীপনা আছে। আপনি উৎসাহ উদ্দীপনা নিয়ে এগ্রিকালচার ডিপার্টমেন্ট চালাবার চেষ্টা করছেন। কিন্তু অন্যান্য দপ্তর যদি সঠিক ভাবে আপনার সাথে হাত না মেলায় তাহলে আপনি কখনই এগোতে পারবেন না।

আপনি স্বয়ংভরতার যে স্বপ্ন দেখছেন, তার দোরগোড়ায় পৌঁছবার যে স্বপ্ন দেখছেন তার সঙ্গে পাল্লা দিয়ে আপনার পপুলেশনও কিন্তু বেড়ে যাচ্ছে। এই পপুলেশন বাড়াটা যদি চেক করতে না পারেন বা সীমিত করতে না পারেন তাহলে যত কিছু হোক না কেন সত্যিকারের মুক্তির পথে দেশকে নিয়ে যেতে পারবেন না, স্বয়ংভরতার দিকে নিয়ে যেতে পারবেন না। আমি আশা করবো যে সুষম খাদ্যের আপনি ব্যবস্থা করবেন এবং ইল্ডটা বাড়াবার চেষ্টা করবেন। তা ছাড়া যে সমস্ত জায়গা আপনি নিজে দেখতে পারেন না সেখানে দরকার হলে কমিটি পাঠিয়ে বা এক্সপার্ট পাঠিয়ে সেখানে যা করা দরকার সেগুলি করার ব্যবস্থা করুন। এই বাজেট সম্বন্ধে বলতে গিয়ে বিভিন্ন উন্নয়নমূলক কাজের কথা আমি ডিটেলসে বলতে পারতাম কিন্তু সময়ের অভাবের জন্য আমি সে দিকে না গিয়ে অল্প কয়েকটি কথা বলছি। নর্থ বেঙ্গলের জন্য যে সমস্ত প্ল্যান্ট প্রজেক্ট আছে এবং ড্রটপ্রন এরিয়ার ডেভেলপমেন্টের জন্য যে সমস্ত স্কীম নিয়েছেন সেগুলি যদি ঠিকমতো চালু না করেন তাহলে সত্যিকারের লোকের উপকার হবে না। ইকনমিক্যালি ব্যাকওয়ার্ড পিপলরা এখানে বাস করেন, পুরুলিয়া, ঝাড়গ্রাম, বাঁকুড়াতে তারা বাস করেন, ড্রট প্রন এরিয়া ডেভেলপমেন্ট প্রোগাম যেগুলি আছে সেগুলি ঠিকভাবে করার চেষ্টা করুন এগুলি আপনি ঠিকমতন চেষ্টা করবেন এ বিশ্বাস আমার আছে, আমি আবার বলব, ড্রট প্রন এরিয়ার দিকে আপনি নজর দিন। তা ছাড়া ভুমিক্ষয় রোধ করার জন্য সর্বশক্তি নিয়ে আপনি এগুবেন এ বিশ্বাস আমার আছে। আপনি যে বক্তব্য রেখেছেন সে ব্যাপারে আমি খানিকটা একমত হলেও সব জায়গয় একমত নই। কারণ সেখানে তুলনামূলকভাবে আপনি ইল্ডটা বাড়াতে পারেন নি। ইল্ডের দিকে আপনি বেশী করে নজর দিন। অন্যান্য ডিপার্টমেন্টের সঙ্গে সমঝোতা করে আপনি

প্রডাক্সশনটা বাড়াবার চেষ্টা করুন। তার কারণ জমি আর বাড়বে না, জমি আস্তে আস্তে ইন্ডাস্ট্রি নিয়ে নেবে, লোকের বাড়ীঘর হবে কাজেই ইল্ডের দিকে আপনি নজর দিন। এই কথা বলে, বাজেটের বিরোধিতা করে ও আমাদের কাটমোশনগুলি সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**মিঃ স্পিকার ঃ** মিঃ গোবিন্দ নস্কর, আপনার সময় থেকে ৮ মিনিট বাদ যাবে।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, এস. ইউ. সি. আই-এর প্রবোধবাবুর ১৫ মিনিট সময় ছিল, উনি বলবেন না, তার থেকে আপনি ৮ মিনিট কেটে নিন।

**মিঃ স্পিকার ঃ** আমাকে ওঁরা আগে বলুন যে ওঁরা বলবেন না তারপর হবে।

**শ্রী হিমাংশু কোঙার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ এই সভায় মাননীয় কৃষিমন্ত্রী মহাশয় তাঁর দপ্তরের যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন তা সমর্থন করে এবং বিরোধিদের কাটমোশনগুলির বিরোধিতা করে কয়েকটি কথা বলছি। স্যার, মূলত কৃষি এই রাজ্যের সামগ্রিক অর্থনীতির মূল সম্পদ। শতকরা ৫০ ভাগ কৃষি থেকে আয় হয় পশ্চিমবঙ্গে। বিরোধী দলের মাননীয় সদস্য অপূর্ব বাবু ফলনের কথা বললেন কিন্তু একবারও বললেন না যে উত্তরপ্রদেশ, বিহারে জমির পরিমাণ টা কত।

[5.50-6.00 P.M.]

যদি ওখানকার জমির পরিমাণ বলতেন তাহলে সবটা পরিষ্কার হত। স্বাভাবিক ভাবে আমাদের পশ্চিমবঙ্গ ভারতবর্ষের মধ্যে ধান উৎপাদনে শীর্ষে আছে। খাদ্যশস্য উৎপাদনে চতুর্থ স্থানে থাকলেও অন্যান্য রাজ্য যেমন পাঞ্জাব, উত্তরপ্রদেশ, বিহারের তুলনায় আমরা তৃতীয় স্থানে আছি। তার কারণ উত্তরপ্রদেশে জমির পরিমাণ অনেক বেশি। সেখানকার জমির পরিমাণ হচ্ছে ২ কোটি ৪৯ লক্ষ হেক্টর। বিহারের জমির পরিমাণ হচ্ছে ১ কোটি ৫ লক্ষ হেক্টর। উত্তর প্রদেশে সেচ অনেক আগে থেকে আছে। সেখানে কংগ্রেস ভোটের জন্য বহু আগে থেকে এই সব ব্যবস্থা করেছে। সেখানে সেচ ব্যবস্থার জন্য বৃহৎ প্রকল্প করেছে। কিন্তু পশ্চিমবঙ্গ সেদিক থেকে বঞ্চিত হয়েছে। পশ্চিমবঙ্গে ভুমি সংস্কার করা হয়েছে, ক্ষুদ্র সেচ সম্প্রসারিত করা হয়েছে তার ফলে এখনকার ফসল পূর্বের তুলনায় অর্থাৎ ১৯৭২ থেকে ১৯৭৭ সাল পর্যন্ত যেখানে গড় ফলন ছিল ৭৫ লক্ষ টন, সেখানে এখন হয়েছে ১১৫ লক্ষ টন। স্বাভাবিক ভাবে এটা বোঝা যাচ্ছে যে কংগ্রেস কি ভাবে এলাকাকে বঞ্চিত করে রেখেছিল। তারা ভোটের সময়ে বলতো যে আমরা সোনার বাংলা গড়ব। এই সব কথা বলে তারা মানুষের ভোট নিত কিন্তু ভোটের পরে কৃষির জন্য কোনও ব্যবস্থা করতো না। আমাদের এখানে যে প্রকৃতিগত বাধা আছে সেগুলিকে দুর করার জন্য তারা চেষ্টা করতো না। পশ্চিমবঙ্গ মূলত কৃষির উপরে নির্ভরশীল। উত্তরবঙ্গে গত বছর অতিবর্ষণে ক্ষতিগ্রস্ত হয়, আবার খরা হয়। এই ভাবে পর্যায়ক্রমে একবার বর্ষণ, আবার খরা হচ্ছে। আবার কখনও রবিশস্য ভাল হয়, কখনও আমন ভাল হয়। এর ফলে গত বছর কৃষির অগ্রগতির আমরা সামঞ্জস্য দেখতে পাইনি। কিন্তু মোটের উপরে আমরা দেখেছি যে ধান উৎপাদনের ক্ষেত্রে আমরা শীর্ষে আছি। গড় ফসল উৎপাদনের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ সারা ভারতবর্ষে দৃষ্টান্ত স্থাপন করেছে। আমরা যদি হিসাব করে দেখি তাহলে দেখবো যে ভারতবর্ষের কৃষি উৎপাদনের মাথা

পিছু আয়ে পশ্চিমবঙ্গে আমরা তৃতীয় স্থানে আছি। পাঞ্জাব এবং হরিয়ানা প্রথম, দ্বিতীয় স্থানে আছে। তার কারণ হচ্ছে সেখানে সেচ ব্যবস্থা ভাল আছে, জমি সেখানে উর্বর। পশ্চিমবঙ্গের পুরুলিয়া, বাঁকুড়া, ঝাড়গ্রাম ইত্যাদি জায়গায় জমি অনুর্বর, পাহাড়ী এলাকা বেশি। পূর্বাঞ্চলে পাহাড়ী এলাকা আছে। দার্জিলিংয়ের তরাই অঞ্চল আছে। পুরুলিয়ার কাঁকুরে মাটি, সেই সব অঞ্চলে ফসল ভাল হয় না। জমিতে বহুবার ফসল দেবার জন্য আজকে পশ্চিমবঙ্গের নতুন বাংলা গড়া যাচ্ছে না। তবে আমরা সোনার বাংলা গড়ার প্রচেষ্টা নিয়েছি, সোনার বাংলার রূপরেখা নিয়ে চলেছে। কারণ সরকার চেষ্টা করছেন, বিভিন্ন পরিকল্পনা গ্রহণ করছেন যে কিভাবে কৃষির সম্প্রসারণ করা যায়। আমাদের এখানে গবেষণা হচ্ছে এবং ৬টি গবেষণা কেন্দ্র আছে। মেদিনীপুরে আনন্দপুরা এলাকায় গবেষণাগার আছে, বাঁকুড়াতে গবেষণাগার আছে, এই ভাবে বিভিন্ন জায়গায় ৬টি গবেষণাগার রয়েছে এবং ৬টি উপ-গবেষণাগারও রয়েছে। এটা থেকে বোঝা যাচ্ছে যে কৃষির উন্নতির জন্য বামফ্রন্ট সরকার কি কি ভূমিকা গ্রহণ করেছেন। কৃষির মান উন্নয়নের জন্য, কৃষকদের মর্যাদা দেবার জন্য এই প্রথম বামফ্রন্ট সরকার ১৯৭৯-৮০ সালে কৃষি পেনশান চালু করা হয়েছে। প্রথমে খাদ্য শস্য বীমা চালু করা হয় এবং তার পরবর্তীকালে আলুর জন্য বীমা চালু হয়। আমরা দেখেছি যে সারা ভারতবর্ষের মধ্যে কেবল মাত্র পশ্চিমবঙ্গে ফসল ফলেছে ১৯৭২ থেকে ১৯৭৭ সালে হয়েছে ৭৫ লক্ষ টন, আর ১৯৮৮-৮৯ সালে হয়েছে ১ কোটি ১৫ লক্ষ ১৫ হাজার টন। ১৯৮৮-৮৯ সালে ১ কোটি ১৫ লক্ষ ১৫ হাজার মেঃ টন ফসল হয়েছে। তৈলবীজের মোট উৎপাদন হয়েছে ৪ লক্ষ ৩ হাজার মেঃ টন। আখের উৎপাদন হয়েছে ১৬ হাজার মেঃ টন। শস্য উৎপাদনের নিবিড়তা ১৯৪৭-৪৮ সালে ছিল ১১২ শতাংশ, ১৯৬৬-৬৭ সালে ছিল ১২০ শতাংশ, ১৯৮৪-৮৫ সালে হয়েছে ১৪৪ শতাংশ, আর এখন আরো বেড়েছে। আমরা আজকে প্রতিটি ক্ষেত্রে শুধু মাত্র রাসায়নিক সার প্রয়োগকে গুরুত্ব দিচ্ছি, তা নয়, গোবর সার, কমপোজড সার-এর বিভিন্ন স্কীম করে তা বেশী করে ব্যবহার করার ব্যবস্থা করা হচ্ছে। যাতে সার প্রয়োগের ফলে মানুষ রোগগ্রস্ত হয়ে না পড়ে সেদিকেও যথেষ্ট গুরুত্ব দেওয়া হচ্ছে। ওষুধ প্রয়োগ করার ক্ষেত্রে পত্র-পত্রিকায় বিজ্ঞাপন দিয়ে, এবং কৃষি প্রতিষ্ঠানের মাধ্যমে মানুষকে শিক্ষিত করে তোলা হচ্ছে, সচেতন করে তোলা হচ্ছে। ফলে আমরা দেখছি কোনও কোনও ক্ষেত্রে অঘটন ঘটলেও কৃষি উৎপাদন বৃদ্ধির ক্ষেত্রে ভূমি সংস্কার নীতি সহায়ক শক্তি হিসাবে কাজ করছে। ১২ লক্ষ ৬০ হাজার একর জমি ১৮ লক্ষ-র বেশি ক্ষুদ্র এবং প্রান্তিক চাষীদের মধ্যে বন্টন করা সম্ভব হয়েছে এবং ১৪ লক্ষ মানুষ নতুন করে বর্গাদার হিসাবে প্রতিষ্ঠিত হয়েছে। ফলে ফসল উৎপাদন বৃদ্ধির ক্ষেত্রে তারা একটা বিরাট ভূমিকা পালন করছে। আগে আমরা দেখেছি বৃহৎ সেচ পরিকল্পনার মাধ্যমে কংগ্রেসী সরকার একচেটিয়া পুঁজিপতি বৃহত জমির মালিক জোতদার জমিদারদেরই সাহায্য করত। ঢালাও ভাবে তাদের জমিতে সেচের ব্যবস্থা করা হত কিন্তু বামফ্রন্ট সরকার দেখলেন যে, তাঁরা গরীব মানুষদের ভোটে জিতে সরকার গঠন করেছেন, তাই সর্বাগ্রে তাদের দিকেই নজর দিতে হবে। গ্রামের প্রত্যন্ত অঞ্চলের গরীব কৃষকের জমিতেও সেচের ব্যবস্থা করতে হবে। সেই পরিপ্রেক্ষিতেই তাঁরা ক্ষুদ্র সেচ প্রকল্প গুলিকে অগ্রাধিকার দিয়েছেন। ডিপ টিউবওয়েল, স্যালো টিউবওয়েল, রিভার লিফটের মাধ্যমে ২৩ লক্ষ হেক্টর জমিতে সেচের ব্যবস্থা করেছেন। ফলে কি হয়েছে? ফলে ক্ষুদ্র চাষী, প্রান্তিক চাষীরা দেখছে যে, তাদের নিজেদের ফসলের উৎপাদন বাড়ছে এবং

তারা আরো বেশী উৎসাহী হচ্ছে। অতীতে তারা দেখেছে ফসল উৎপাদন করলেও ফসলের ভাগ পাওয়ার কোনও গ্যারান্টি ছিল না, জমিদার জোতদাররা ফসল কেড়ে নিত, ফসলের সিংহভাগই তাদের হাতে চলে যেত। কিন্তু আজকে গ্রামের গরীব খেটে খাওয়া মানুষ প্রান্তিক চাষী, ছোট চাষী, বর্গাদার তার নিজের ফসল নিজে ভোগ করছে। ফলে সে উৎসাহী হয়ে আরো বেশি পরিমাণে ফসল ফলাচ্ছে। এক ফসল জমিকে তিন ফসল করছে, যথাসাধ্য উৎপাদন বাড়াবার চেষ্টা করছে। সাথে সাথে গবেষনাগার থেকে তাকে নিত্য নতুন উন্নত বীজও সরবরাহ করা হচ্ছে। এই সমস্ত কিছু মিলিয়ে আজকে উৎপাদন বাড়ছে। আজকে বিঘা প্রতি ২৮ মন, ৩০ মন ধান ফলছে। কোথাও ৩৩ ডেসিমিলে এক বিঘা, কোথাও ৪২ ডেসিমিলে এক বিঘা। এমন ১০/২০ ডেসিমিল জমিতেও তিনটে করে ফসল ফলছে। ফসলের মানও উন্নত হচ্ছে। আমরা দেখছি আমাদের আলু চাষের ফলনও বেড়েছে। এ বছর আমরা প্রায় ৪৩ লক্ষ মেঃ টন আলু উৎপাদন করতে পেরেছি। এ বছর ৪৩ লক্ষ ৪৮ হাজার মেঃ টন আলু উৎপাদন হয়েছে। হিম-ঘরের অভাবে সব আলু রাখা যাচ্ছে না। আমাদের যদি আরো বেশি হিম ঘর থাকত আমরা বেশি আলু রাখতে পারতাম।

[6.00-6.10 P.M.]

তারজন্য হিমঘরের ব্যবস্থা করা হয়েছে এবং পঞ্চায়েতের মাধ্যমে বিভিন্ন চাষীদের উৎসাহ দেবার জন্য বন্ড নেওয়া হয়েছে। এই বন্ডের মাধ্যমে কোল্ড স্টোরেজে নির্দিষ্ট পরিমাণে আলু রাখার ব্যবস্থা করা হয়েছে। স্বাভাবিকভাবেই আলু চাষীরা এতে উৎসাহিত হয়েছে। এখন পশ্চিমবাংলার আলু বাইরের রাজ্যে চালান যাচ্ছে। এতে আলু চাষীরা দারুন উৎসাহিত হয়েছে। সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলা একমাত্র কৃষির দিক থেকে দৃষ্টান্ত স্থাপন করতে পেরেছে। এখানে ২৫ শতাংশ চা উৎপন্ন হয়। আমরা দেখছি, দেশ স্বাধীন হবার পর মহাজনেরা সমস্ত লুঠ করে নিত। তাই আজকে চাষের উন্নতি করার জন্য অষ্টম যোজনায় আমাদের বামফ্রন্ট সরকার এই পশ্চিমবাংলাকে তিনটি এলাকায় ভাগ করেছেন। একটা হচ্ছে, পূর্বাঞ্চলীয় হিমালয় অঞ্চল, আর একটি হচ্ছে, নিম্ন গাঙ্গীয় অববাহিকা অঞ্চল আর তৃতীয়টি হচ্ছে পূর্বাঞ্চলীয় মালভূমি ও পাহাড়ী অঞ্চল। আমাদের দেশে দেখা যাচ্ছে। প্রতি বছরই খরা হচ্ছে এবং বিভিন্ন সমস্যা দেখা দিচ্ছে। এই সমস্ত সমস্যার সমাধানের পথ কি? এই সমস্যার সমাধানের পথ বের করতে গেলে কৃষি এলাকাকে সামগ্রিকভাবে কয়েকটি নির্দিষ্ট এলাকাকে বৈজ্ঞানিকভাবে ভাগ করতে হয়। যে এলাকায় যে মরসুমে চাষ ভাল হয় সেই এলাকায় ভাল চাষ ভাল ফসল ফলানোর চেষ্টা করা হচ্ছে এবং এই প্রকল্পের সাথে যুক্ত চাষীদের মিনিকিট দেওয়া হচ্ছে এবং উন্নতমানের বীজ এবং সার সরবরাহ করা হচ্ছে যাতে তারা ভাল করে সুযোগ সুবিধা পেতে পারে এবং তার সাথে সাথে সেচের ব্যবস্থা করা হয়েছে এবং ক্ষুদ্র সেচের মাধ্যমে কৃষকদের উৎসাহ দান করা হয়েছে। এছাড়া মানুষের চাষের উপযোগী যন্ত্রপাতি দেওয়া হয়েছে। আমরা দেখেছি, চাষীরা এইসব কাঁচা মাল বিক্রি করার জন্য বাজার পাচ্ছে না। সেইজন্য পশ্চিমবঙ্গ সরকার যাতে বিপণণ ব্যবস্থার উন্নতি হয় তারজন্য ৪০ লক্ষ টাকা ব্যয় করেছেন এবং ১৯৮৪-৮৫ সালে ১৭ লক্ষ টাকা ব্যয় করা হয়েছিল, হাট-বাজারের উন্নতি করার চেষ্টা করছে। এছাড়া সড়ক নির্মাণের ব্যবস্থা করছে। আমাদের দেশে পাট চাষীরা প্রচুর পরিমাণে পাট উৎপাদন করেও পাটের দাম পায়নি। তদানীন্তন কংগ্রেসি কেন্দ্রীয় কৃষি

মন্ত্রী পাট কম দামে কিনবার অর্ডার দিলেন। জে. সি. আইও পাট কিনতে চাইল না। ফলে পাট চাষীরা নিরুৎসাহিত বোধ করলো। তারা এখন পাটের বদলে জমিতে ধান এবং অন্যান্য শস্য যাতে হয় তার চেষ্টা করছে। আমাদের দেশে জমি বাড়েনি ঠিকই কিন্তু উৎপাদন অনেক বেড়েছে সারা পশ্চিমবাংলার কৃষি ক্ষেত্রে যুগান্তকারী আলোড়ন সৃষ্টি হয়েছে। অষ্টম যোজনায় কৃষি উন্নয়নের জন্য যে পরিকল্পনা নেওয়া হয়েছে সেই পরিকল্পনা যুগান্তকারী পরিকল্পনা। সর্বশেষ আমি বাজেটকে পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় কৃষিমন্ত্রী যে কৃষি বাজেট এখানে উপস্থাপন করেছেন আমি তার বিরোধিতা করছি এবং আমাদের তরফে যে কাট-মোশনগুলি দেওয়া হয়েছে সেগুলিকে সমর্থন করছি। কৃষি ব্যজেট বিতর্কে অংশ গ্রহণ করে আমি তাঁর বাজেট ভাষণের বক্তব্যের প্রতিবাদ করছি, তার একটি মাত্র কারণ হচ্ছে, মাননীয় কৃষি মন্ত্রী মহাশয় যে কৃষি বাজেট এখানে পেশ করেছেন তাতে দেখা যাচ্ছে, পশ্চিমবঙ্গের কৃষি এবং কৃষক সর্বদিক থেকে জর্জরিত। তিনি কতকগুলি তথ্য দিয়েছেন, কতকগুলি স্টাস্টিটিক্স পেশ করেছেন। কিন্তু পশ্চিমবঙ্গের ভূমিহীন দরিদ্র প্রান্তিক চাষী এবং কৃষক তাদের জীবনের সুখ-স্বাচ্ছন্দের কি ব্যবস্থা হবে সেই দিকে তিনি বিশেষ লক্ষ্য দেন নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবঙ্গের কৃষকরা দুবেলা দুমুঠো খেতে পর্যন্ত পায় না, তাদের শিক্ষার কোনও ব্যবস্থা নেই। সর্ব দিক থেকে রিক্ত নিঃস্ব তারা। সমস্ত পশ্চিমবঙ্গের কৃষককুল ক্যাডারদের অত্যাচারে আজকে জর্জরিত, দিশেহারা। এই কৃষককুলকে বাঁচাতে গেলে তাদের প্রতি যেভাবে লক্ষ্য দেওয়া উচিৎ ছিল কৃষিমন্ত্রী মহাশয় সেটা দিতে পারছেন না। এখানে কৃষিমন্ত্রী মহাশয় যে বজেট পেশ করেছেন তাতে তিনি কৃষি উৎপাদনের বিভিন্ন তথ্য পেশ করেছেন। কিন্তু সেই তথ্যে দেখতে পাচ্ছি, অধিকাংশ কৃষিজাত পণ্যের উৎপাদন ক্রমশঃ নেমে আসছে। আমি আপনার কাছে এর কতগুলো তথ্য তুলে ধরতে চাই ১৯৭১।৭২ কে১০০ ধরে। ফুডগ্রেইন উৎপাদন ক্ষেত্রে ১৯৮৪।৮৫ সালে প্রোডাকশন ছিল ১২৪.৫০, কিন্তু সেখানে দেখতে পাচ্ছি ১৯৮৭।৮৮ এবং ১৯৮৮।৮৯ সালে সেটা কমে গেছে। রাইস প্রোডাকশন ১৯৮৪।৮৫ সালে ছিল ১২৯.৪৪, সেটা ১৯৮৫।৮৬ সালে হয়েছে ১২৮.২৬। আউস উৎপাদন ১৯৮৩।৮৪ সালে ছিল ৮২.৮৩, ১৯৮৪।৮৫ সালে ৭৮.৪৫, ১৯৮৫।৮৬ সালে ৬৪.৭২, ১৯৮৭।৮৮ সালে বেড়ে হল ৭৭.৮৫, ১৯৮৮।৮৯ সালে দাঁড়াল ১২৯.২৫, ১৯৮৯।৯০ সালে কমে দাঁড়ল ১০৫.৮১। এবারে টোটাল এগ্রিকালচারাল প্রোডাকশন অ্যান্ড প্রডাকটিভিটি অফ সিলেকটেড ক্রপস্ ইন ওয়েস্টবেঙ্গল—১৯৭১।৭২ কে বেস ইয়ার ধরে হিসেবটা। আমন উৎপাদন হয়েছিল ১৯৮৪।৮৫ সালে ১২৮.৪৪, ১৯৮৫।৮৬ সালে ১২৫.৫৫, ১৯৮৬।৮৭ সালে ১১৮.৬৯। বোরো ধানের ক্ষেত্রে ১৯৮৭।৮৮ সালে ৪৮০.১১, ১৯৮৮।৮৯ সালে ৩২৯.৭৩। হুইট উৎপাদনের ক্ষেত্রে দেখতে পাচ্ছি, ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ প্রতি বছর আস্তে আস্তে কমে যাচ্ছে। ১৯৮৭।৮৮ সালে যেখানে গমের উৎপাদন হয়েছিল ৬.৭৪ লক্ষ টন, সেখানে ১৯৮৮।৮৯ সালে সেটা কমে দাঁড়িয়েছে ৬.২৫ লক্ষ টনে। হুইট প্রোডাকশনের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার যে তথ্য দিয়েছেন তার থেকেই এটা জানতে পেরেছি। আমরা দেখেছি, বরাবর পাটের সর্বোচ্চ মূল্য প্রতি বছর কেন্দ্রীয় সরকার বেঁধে দেন এবং তারপর কেন্দ্রীয় সরকারের জুট কর্পোরেশন পাট চাষীদের কাছ থেকে পাট কিনে থাকে। অতীতে এর ফলে পাটচাষীরা উপকৃত হয়েছেন। তাই মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো, কেন্দ্রের বন্ধু সরকারের

সঙ্গে বসে পাটের সর্বোচ্চ মূল্য নির্ধারণ করুন। পাট চাষের এরিয়া দিনের পর দিন কমে যাচ্ছে এবং পাটচাষীরা উপযুক্ত মূল্য না পেয়ে ক্রমশ বিকল্প চাষের দিকে ঝুঁকছেন। সেদিক থেকে যাতে পাট চাষ রক্ষা করা যায় তারজন্য অনুরোধ করছি। আজকে হুইট প্রোডাকশন কিভাবে কমে যাচ্ছে সে সম্পর্কে আর একটি তথ্য তুলে ধরছি। বর্ধমান জেলায় ১৯৭০।৭১ সালে যেখানে হুইটের প্রডাকশন ছিল ৭০.৫ লক্ষ টন, সেখানে ১৯৮০।৮১ সালে সেটা কমে দাঁড়িয়েছে ১৭.৫ লক্ষ টন, ১৯৮৬।৮৭ সালে ১১।৯ লক্ষ টন, ১৯৮৮।৮৯ সালে ১০.৭ লক্ষ টন। ঠিক এইভাবেই অন্যান্য ডিস্ট্রিকটে গমের উৎপাদন কমে গেছে।

[6.10-6.20 P.M.]

এমনকি নদীয়া জেলায়, যে নদীয়া জেলায় ১৯৭৫ সালে গম উৎপাদনে হরিয়ানার পরে ভারতবর্ষে ৩য় স্থানে ছিল, সেখানে কি ভাবে কমে গেছে। ১৯৭০-৭১ সালে ওখানে গম উৎপাদন ছিল ১২২.৮ লক্ষ টন, ১৯৮৫-৮৬ সালে ছিল ১২৭.৭ লক্ষ টন, ১৯৮৬-৮৭ সালে ছিল ১১৬.০ লক্ষ টন এবং ১৯৮৮-৮৯ সালে তা কমে গিয়ে হয়েছে ১০৬.৫ লক্ষ টনে। সেজন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাইছি যে মন্ত্রী মহাশয়ের অবস্থা হয়েছে মহাভারতের অভিমন্যুর মত। মন্ত্রী মহাশয় চক্রব্যুহের মধ্যে ঢুকেছেন দপ্তরকে চালাবার জন্য এগ্রিকালচারের জন্য প্রধান প্রয়োজন জল, এই জলের জন্য প্রয়োজন বিদ্যুৎ। কিন্তু কোনও দপ্তরের সঙ্গে কোনও দপ্তরের সংযোগ নেই, মন্ত্রী মহাশয় কোনও দপ্তরের কো-অর্ডিনেশন পাচ্ছে না। তাঁর দপ্তরের ভাগ্যে এইসব ঘটছে। তারজন্য আমরা দেখছি সেচের জন্য বিদ্যুৎ সাপ্লাই নেই, চাষের জন্য সার সাপ্লাইয়ের ব্যবস্থা নেই, জলসেচের ব্যবস্থা নেই। পারস্পরিক যদি সমন্বয় না থাকে তাহলে উন্নতি কি করে ঘটবে? মন্ত্রী মহাশয়ের এই দপ্তর চালাতে গেলে যদি ক্ষুদ্র সেচের বন্দোবস্ত না থাকে, ফার্টিলাইজার যদি পর্যাপ্ত না দেওয়া হয়, রিভার লিফট ইরিগেশনের সাহায্য যদি ঠিকমতো না থাকে তাহলে কৃষি এগোবে কি ভাবে? মন্ত্রী মহাশয়ের অবস্থা এখন সপ্তরথী ঘিরে অভিমন্যুর মতো, যেকোনও সময়ে তাঁর অধঃপতন ঘটে যেতে পারে, তাঁর মৃত্যু হতে পারে। আপনি কুচবিহারে যেমন লড়াই করছেন তেমনি আপনার দপ্তরের জন্য এখানে ডিম্যান্ড চান, ঠিকমতো পুষিয়ে নিন। বর্ধমান জেলায় চাষীদের বোরো চাষের কাজে ঠিকমতো জল দিতে পারছেন না। সেখানে ভাইস চেয়ারম্যান এবং চেয়ারম্যানের মধ্যে আউসগ্রামে মারামারি হচ্ছে একজন বলছেন গলসীতে যখন জল যাচ্ছে তখন এখানে জল দিতে হবে, আবার চেয়ারম্যান বলছেন আমার এখান দিয়ে যখন জল যাচ্ছে তখন এখানে জল দিতে হবে। গত বছরে নদীয়া জেলার চাষীরা চাষের জন্য জল চাওয়ার জন্য তাদের উপরে পুলিশ গুলি চালিয়েছিল। আপনি সমস্ত অবস্থাটাই ভালোভাবে জানেন। রবীন্দ্রনাথ বলেছিলেন 'কৃষকের মাথায় সভ্যতার পিলসুজ।' কৃষকদের অলোকেই সমস্ত মানুষ আলোকিত। সেই কৃষক আজকে বামফ্রন্টের আমলে অত্যাচারিত, লাঞ্ছিত, নিগৃহীত। তারা সবদিক থেকে নিগৃহীত, বুভুক্ষু। আমি তাই আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে পশ্চিমবাংলার ক্ষুদ্র, প্রান্তিক চাষী যারা আছে, যারা উৎপাদন বৃদ্ধির কাজে সহায়তা করবে তারা সময় মতো পর্যাপ্ত বীজ, সার এবং মিনিকিট পাচ্ছে না। মিনিকিট যেটা আগে বিনামূল্যে দেওয়া হতো, বিনামূল্যে সার, বীজ দেবার ব্যবস্থা ছিল, এখন অনেক ক্ষেত্রে তারজন্য পয়সাকড়ি নেওয়া হচ্ছে। যেমন এস-আর-পি-পি.র মাধ্যমে মিনিকিট, সার, বীজধান এবং অন্যান্য যন্ত্রপাতি একরম ফ্রি চাষীদের দেওয়া হতো।

আজকে কিন্তু সেগুলো স্পেশ্যাল রাইস প্রোডাকশন প্রোগ্রাম-এস-আর-পি-পি.- কেন্দ্রীয় সরকার যারজন্য কোটি কোটি টাকা দিচ্ছে, তা থেকে মিনিকিট, বীজধান, ঝাড়াই মাড়াইয়ের জন্য যন্ত্রপাতি, অন্যান্য স্পেয়ার পার্টস্ ফ্রি দেওয়া হোত, গত দু'বছর হলো সেইসব দেবার জন্য টাকা-পয়সা নেওয়া হচ্ছে। এদিকে লক্ষ্য রেখে গরীব প্রান্তিক চাষীদের পূর্বের মতো ফ্রি ডিস্ট্রিবিউশনের ব্যবস্থা আপনি করুন। এগুলো ডিস্ট্রিবিউশনের ক্ষেত্রে পুরোমাত্রায় দলবাজি হচ্ছে। সি পি এম পার্টির লোকেরা সমস্ত কিছু বিলি করছেন। সাধারণ চাষী যারা তারা এই সব যন্ত্রপাতি পাচ্ছে না। এইসব স্পেয়ার পার্টস অত্যন্ত নিম্নমানের। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে ১৯৮৭ সালে এই ব্যাপারে আবেদন জানিয়েছিলাম। যেসব যন্ত্রপাতি কোম্পানির থেকে কেনা হয় তা অত্যন্ত নিম্নমানের। পার্টির লোক দেখে টেন্ডার দেওয়া হয় এবং এইভাবে কাটমানি করা হচ্ছে। আমি আশা করবো মাননীয় মন্ত্রী এইদিকে নজর দেবেন। তারপরে পশ্চিমবঙ্গে আমরা দেখছি ঠিকমতো ভূমিতে জল সংরক্ষণের ব্যবস্থা হচ্ছে না। অনুপযুক্ত যে সমস্ত জমি আছে সেগুলোকে যাতে কৃষিযোগ্য করা যায় এবং সেইভাবে রূপান্তর করা যায় সেইদিকে কোনও দৃষ্টিপাত নেই। সবচেয়ে বড় কথা জমিতে ফ্রাগমেনটেশন ল্যান্ড অর্থাৎ আমরা দেখছি ১০ কাঠা জমিতে ১ বিঘা, ২ বিঘা জমি তে চাষ হচ্ছে। এই ফ্রাগমেনটেশান ল্যান্ডে চাষের ফলে চাষের ক্ষতি হচ্ছে। জমি খণ্ডিত হবার ফলে জমির উৎপাদন ক্ষমতা কমে যাচ্ছে। সমবায় পদ্ধতিতে যাতে চাষের ব্যবস্থা করা যায় তার দিকে একটু দৃষ্টি দেবেন। আজকে বিপনন ব্যবস্থা ঠিকমতো উন্নতি হয় নি। আজকে চাষীদের ফড়িয়াদের কাছে, দালালদের কাছে মার খেতে হচ্ছে। এই বিপনন ব্যবস্থার যাতে উন্নতি করা যায় তার একটা ব্যবস্থা করার জন্য মাননীয় মন্ত্রীকে অনুরোধ করবো। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আলু চাষীরা যে আলু কোল্ড স্টোরেজে রেখেছিল সেই আলু পরবর্তীকালে ৬ টাকা ৭ টাকা করে বিক্রি করতে হয়েছে। এই বছর আলু চাষ অনেকটা কমে গেছে। এই আলু চাষের যাতে উন্নতি হয় সেইজন্য মাননীয় মন্ত্রীকে একটু দৃষ্টি দিতে অনুরোধ করবো। পশ্চিমবঙ্গের এই ডিপার্টমেন্টের সঙ্গে ল্যান্ড রেভিনিউ ডিপার্টমেন্ট ইরিগেশন ডিপার্টমেন্ট, পাওয়ার ডিপার্টমেন্টকে অঙ্গাঙ্গিভাবে জড়িত করতে হবে। বিদ্যুতের সঙ্গে সেচের সঙ্গে এবং ক্ষুদ্রসেচের সঙ্গে যে একটা কোঅর্ডিনেশন দরকার সেটা ঠিকমতো গ্রহণ করা হয় নি। ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত পশ্চিমবঙ্গের নদীয়া, মুর্শিদাবাদে এবং বিভিন্ন জেলায় প্রচুর পরিমাণে ডিপ টিউবেল, স্যালো টিউবেল এবং রিভার লিফট লাগানো হয়েছিল। এতে চাষের খুব সুযোগ হয়েছিল। কিন্তু ১৯৯৭ সালের পর থেকেই এই গভীর বা অগভীর নলকূপ স্থাপনের কোনও পরিকল্পনা দেখিনি। দীর্ঘ ১৩ বছরের রাজত্বকালে ১৩ টা নলকূপও বসেছে কিনা সন্দেহ। এরফলে চাষের উন্নতি ঠিকমতো হতে পরেনি। এই রিভার লিফট এবং ডিপ টিউবেল, স্যালো টিউবেল পর্যাপ্ত পরিমাণে করা যায় সেইদিকে নজর রাখতে অনুরোধ করবো। তারপরে সার ব্যবহারের ক্ষেত্রেও খুব একটা আশা প্রদ ফল নয়। পাঞ্জাবে ১৯৮৭-৮৮ সালে হেক্টর প্রতি কিলোগ্রাম ১৮৫.৩, তামিলনাড়ুতে ৮৫.৮, অন্ধ্রপ্রদেশে ৭৯.২ এবং পশ্চিমবঙ্গে ৭৪.২। ফলে এই সার বৃদ্ধি খুব কম। আমি পশ্চিমবঙ্গের মাথাপিছু আয়ের একটা হিসাব দিচ্ছি, অন্যান্য প্রদেশের সঙ্গে তুলনা করলে বোঝা যাবে কত পিছিয়ে আছে। পাঞ্জাবে মাথা পিছু আয় ২,৯৬০, হরিয়াণায় ২ হাজার ১৯৯০ আর সেখানে পশ্চিমবঙ্গে ১ হাজার ৪৩৬। আজকে পশ্চিমবঙ্গ পিছিয়ে পড়েছে। পশ্চিমবঙ্গে যে চাষ তার উপযুক্ত শিক্ষণের ব্যবস্থা নেই। আজও সুন্দরবনে মান্ধাতা আমলের

যন্ত্রপাতি দিয়ে চাষ হচ্ছে। আজকে যে চাষের জন্য কম্পোজ সার ব্যবহার করা দরকার সেইদিকে নজর দেওয়া হয় না।

[6.20—6.30 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলায় কৃষি ব্যবস্থার ক্ষেত্রে অপারেশন বর্গা অত্যন্ত গুরুত্বপূর্ণ ব্যাপার হয়ে দাঁড়িয়েছে। '৭৭ সালে এই সরকার আসার পরে যে বর্গা অপারেশন করেছিল তাতে প্রভূত চাষের ক্ষতি করেছে। বহু ভাগচাষীর ক্ষতি হয়েছে, ফলে চাষ ব্যবস্থা ব্যাহত হয়েছে। এই অপারেশন বর্গা পশ্চিমবঙ্গের ভাগচাষীদেরকে পথের ভিখারি করে দিয়েছে। রাষ্ট্র সঙ্ঘের এশিয়া ও প্রশান্ত মহাসাগরের উৎপাদনের জন্য অর্থনৈতিক ও সামাজিক কমিশন দি ইকনমিক অ্যান্ড সোশ্যাল কমিশন ফর এশিয়া অ্যান্ড প্যাশিফিক সংক্ষেপে স্ক্যাপ এর নিযুক্ত একটি পর্যবেক্ষন দল ৭৯ সাল থেকে কৃত্রিম অপারেশন বর্গার ফলাফল পরীক্ষায়রত। এই জেলায় শতকরা ২৫ ভাগ জমি ভাগচাষীরা চাষ করে, পরীক্ষক দল লক্ষ্য করেছেন অপারেশন বর্গা ভাগচাষীদের নিরাপত্তা আনতে পারেনি, উৎপাদন ক্ষমতা বৃদ্ধিও করতে পারেনি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি দৃষ্টি আকর্ষণ করতে চাই পশ্চিমবাংলায় গরীব চাষীদের উপর যে অত্যাচার জুলুমবাজি চলছে সে ব্যাপারে মহাজনদের খপ্পর থেকে বাঁচাতে গেলে আজকে কমরেড নামে যে মহাজন সৃষ্টি হয়েছে তাদের হাত থেকে রক্ষা করতে হবে। আজকে পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকারের বন্ধু সরকার ঘোষণা করেছেন ১০ হাজার টাকা পর্যন্ত কৃষি ঋণ মুকুব করতে হবে। আপনি কৃষি মন্ত্রী, এ ব্যাপারে আপনার বক্তব্য কি সেটা আমরা জানতে পারলাম না। আমরা দেখতে পাচ্ছি বিভিন্ন মন্ত্রী মুখ্যমন্ত্রী থেকে আরম্ভ করে এক এক করে বলছেন ১০ হাজার টাকা পর্যন্ত যে ঋণ যার জন্য কৃষকরা জর্জরিত, চারিদিক থেকে বঞ্চিত, আপনি কৃষি মন্ত্রী, এ ব্যাপারে আপনার তরফ থেকে কি করছেন সেটা বলবেন কি? এবং আগামী বৈঠকে এই প্রস্তাবটা যেটা বিহার, উত্তরপ্রদেশ ইমপ্লিমেন্ট করছে, সেটার ইমপ্রিমেন্টের ক্ষেত্রে পশ্চিমবাংলায় গাফিলতি হচ্ছে, কৃষকরা আজকে ঋণভারে জর্জরিত তাদের বাড়িতে বাড়িতে চিঠি যাচ্ছে, এই দিকে লক্ষ্য রাখার জন্য আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবাংলার কৃযকের স্বার্থে যে কৃষি ঋণের কথা আমরা বলেছিলাম সেই ব্যবস্থার ক্ষেত্রে আমাদের বামফ্রন্ট সরকার কৃষকের স্বার্থ রক্ষা করতে পারেনি। স্যার, কৃষি শিক্ষার জন্য বিধান চন্দ্র এগ্রিকালচার ইউনিভার্সিটি যেটা রয়েছে সেখানে অধিকাংশ সময়েই ক্লাস হয় না, অধিকাংশ সময়ে ছাত্র নেই, শিক্ষক থাকে না, ডিগ্রি কোর্সে এগ্রিকালচারের ক্লাস দেওয়া হয়েছে কিন্তু কোনও টিচার নেই। বিধান চন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয়ে পঠন-পাঠনের পরিবেশ নেই, সেখানে ভাইস-চ্যান্সেলারকে নিয়ে গোলমাল হচ্ছে। সেখানে যা পর্যাপ্ত পরিমাণে জমি আছে ইচ্ছা থাকলে ট্রেনিং দিয়ে চাষবাস করা যেতে পারে, কিন্তু তা হয় না। আর একটি বিষয়ে বলি ফরওয়ার্ড ব্লকের জনৈক বিধায়ক দাবি করেছিলেন বাঁকুড়াতে একটি কৃষি বিশ্ববিদ্যালয় করার জন্য, মাননীয় মন্ত্রী রাজীও হয়েছিলেন, কিন্তু এখনও মন্ত্রীসভা সেটা অনুমোদন করেননি, এ ব্যাপারে আপনিও নীরব, আপনি অন্তত লড়াই করে যাতে বাঁকুড়া ও পুরুলিয়ার জনগ্রসর এলাকার জন্য যদি একটি কৃষি বিশ্ববিদ্যালয়-এর ব্যবস্থা করেন তাহলে ভাল হয়, আশা করব আপনি এদিকে লক্ষ্য দেবেন। এবারে ফেব্রুয়ারি মাসে যে মুষলধারে বৃষ্টি হল তাতে কোটি কোটি টাকার রবি চাষ নষ্ট হয়ে গেছে, এর জন্য কিছু কিছু

চাষী অভাবের জ্বালায় আত্মহত্যা করেছে। যে সমস্ত জায়গায় অতিবৃষ্টি ও অনাবৃষ্টির ফলে রবি চাষের ক্ষতি হয়েছে সেই সমস্ত ক্ষতিগ্রস্ত কৃষকদের স্বার্থে আপনি এককালীন অনুদান দেবার ব্যবস্থা করুন, যাতে তারা আবার নূতন উদ্যোগে চাষ ব্যবস্থা করতে পারে। এবং সঙ্গে সঙ্গে বলি বাণিজ্যিক ব্যাঙ্ক থেকে যে ঋণ পাওয়ার কথা সেটা তারা ঠিকমতো পাচ্ছে না, তার জন্যও আপনার দপ্তর থেকে ব্যবস্থা নেওয়া দরকার, অপারেশন বর্গার প্রতিও দৃষ্টি দেবেন, এই আশা রেখে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নীহারকুমার বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় কৃষি মন্ত্রী যে ব্যয়বরাদ্দ এর দাবি এখানে পেশ করেছেন আমি তার সমর্থনে বলছি। আমাদের বিরোধী পক্ষের আজকে মূল বক্তব্য মাননীয় সদস্য শ্রী অপূর্বলাল মজুমদার মহাশয়, উনি দীর্ঘ সময় ধরে বলেছেন এবং এর জন্য অনেক পরিশ্রম করেছেন। অনেক কষ্ট করেছেন। তিন, চারদিন ধরে উনি পরিশ্রম করেছেন। ওনার মূল বক্তব্য যেটা ছিলো যে, ফলন কিছু বেড়েছে, তার সাথে সরাসরি চাষের জমিও বেড়েছে কিন্তু যে হারে ফলনটা হওয়া উচিৎ ছিলো সেই তুলনায় কম। আমি একটা হিসাব ওঁকে করতে বলছি। অবশ্য এটা ঠিক যেটাতে অসুবিধা ছিলো সেটা উনি বলেছেন ১৯৭৬-৭৭ সালে উৎপাদন ছিল ৭৪ লক্ষ টন, আর ১৯৮৭-৮৮ সালে উৎপাদন হলো ১১৫ লক্ষ টন তো এতে তো পরিমাণটা বাড়লো এবং বৃদ্ধির হার টা কি? কৃষি দপ্তরের যে একটা সুষ্ঠ নীতি আছে এবং তার যথাযথ প্রয়োগের ফলেই এই ফলশ্রুতি হয়েছে। এখানে ফলনের কথা উনি বলছেন যে, আপনারা কিছু চাষের জমি বাড়িয়েছেন এবং তার জন্য ফলনও বেড়েছে, এই কথাটা উনি স্বীকার করেছেন। কৃষিতে চাষের আয়ত্তে বেশী বেশী করে জমি নিয়ে আসা এটাতো কৃষি দপ্তরেরই কাজ। কৃষিতে উৎপাদন বাড়বে, যাতে আরো ভালোভাবে ব্যাপক প্রযুক্তি কাজে লাগানো যায় এটাতো কৃষি দপ্তরই দেখবেন। সাথে সাথে কৃষিতে যাতে কর্ষণযোগ্য জমি বাড়ানো যায় সেটাতো কৃষি দপ্তরেরই দেখাশোনা করা উচিৎ। আর একটা হিসাব উনি বলছেন, যে কৃষিতে গড় মাথাপিছু আয় যা, পাঞ্জাবে ২ হাজার ৯৬০, হরিয়াণায় ২ হাজার ২৯০। আমাদের তৃতীয় স্থান ১ হাজার ৪৩৬। সারা ভারতবর্ষে গড় কৃষি আয়ে আমাদের তৃতীয় স্থানে আছে। উনি হরিয়াণা, পাঞ্জাব ওখানকার কথা বলছেন ওখানে কি অবস্থা থেকে আর একটা অবস্থায় গেছে এবারে সেটা পর্যলোচনা করছি, পাঞ্জাবে, হরিয়াণায় বা আমাদের রাজ্যে কৃষিক্ষেত্রে চালচিত্রটা কি—পাঞ্জাব, হরিয়াণাতে ২৯ ভাগ জমিই বিত্তশালী কৃষকদের হাতে, তাঁরাই তো ৭০ ভাগ কৃষিজমি দখল করে আছে। ফলে কৃষির যা উৎপাদন, তার যা আয় তা বিত্তশালীদের মধ্যেই কেন্দ্রীভূত হয়েছে। এইভাবে আমাদের দেশে কৃষিতে পুঁজিবাদের বিকাশ হয়েছে। হরিয়াণা, পাঞ্জাবের চালচিত্রতো এই। পশ্চিমবঙ্গ এমন একটি রাজ্য যেখানে ব্যাপক ভূমিসংস্কারের কাজ করা হয়েছে। এখানে অবস্থাটা কি? এখানে চাষবাস অনুষ্ঠিত হয় ঠিকই, কিন্তু ৭০ ভাগ গরিব কৃষকই চাষবাস অনুষ্ঠিত করেন। বর্গাদার, ছোট ও প্রান্তিক কৃষক এঁরাই তো ৭০ ভাগ কৃষক, আর এঁরাই তো চাষবাসের কাজে অংশগ্রহণ করেন। ফলে পাঞ্জাব, হরিয়াণায় মাথাপিছু গড় যা আয় কৃষিতে, পশ্চিমবঙ্গের মাথাপিছু গড় যা আয়, এর সামাজিক মূল্য নিয়ে এই হাউসে অপূর্ববাবু উল্লেখ করেন নি। উনি উকিল মানুষ, একটা খারাপ মামলাকে কি করে ভালো করতে হয়, মানে গুড স্পিডিং ফর এ ব্যাড কেস। এতো উৎপাদন হওয়া সত্ত্বেও পশ্চিমবঙ্গে কিছু ভালো কাজ করেন নি এটা ঠিক নয় ওঁনার মতে। তবে এটা ঠিক যে সমস্ত হিসাবপত্র নিয়ে বেশ

কিছু দিন ধরেই উনি পরিশ্রম করেছেন।

[6.30-6.40 P.M.]

কিন্তু এই আসল হিসাবটা উনি করলেন না, ফলে হিসাবে একটা গলদ থেকে যাচ্ছে। পশ্চিমবঙ্গে অতীতে কৃষি দপ্তর যে কাজ করেছে এবং বর্তমানে যে হারে উৎপাদন বৃদ্ধি হয়েছে, সেটা সারা ভারতবর্ষের মধ্যে বেশি। এই কথাটা ওনার স্বীকার করা উচিত ছিল। কিন্তু যেহেতু বিরোধী বেঞ্চে বসে আছি, সেইহেতু ভুল বলব। এখন সমস্যাটি কি? জমি সীমিত এটা উনি স্বীকার করেছেন কিন্তু আমাদের উৎপাদনশিলতা বাড়াতে হবে এবং তার জন্য চাই ব্যাপক প্রযুক্তিবিদ্যার ব্যবহার। কিন্তু আমাদের মতো গরিব রাজ্যে কৃষকদের প্রযুক্তি ক্রয় করার কোনও ক্ষমতা নেই, সেটা সরকারকে সরবরাহ করতে হয় এবং সেটা সুষ্ঠভাবে সরবরাহ করতে পেরেছি বলেই আমাদের রাজ্যে চাষবাসের প্রভূত উন্নতি হয়েছে। আর, পঞ্চায়েতের কথা বললেই তো ওনাদের গায়ে জ্বালা ধরে, কাজ করার জন্য একটা ইনফ্রাস্ট্রাকচার চাই এবং আমরা পঞ্চায়েতকে তৃণমূল পর্যন্ত নিয়ে গেছি বলেই কৃষি বিভাগ আজ এই সমস্ত কাজকর্ম করতে পারছে এবং করতে পারছে বলেই আজকে চাষবাসে ব্যাপক উন্নতি হচ্ছে। এই বাস্তবটাকে যদি ওরা অস্বীকার করেন, তাহলে এটা ধরে নিতে হবে, যে ওরা সব কিছু অস্বীকার করবার জন্যই এসে বসেছে। এরপর আমি আসছি এমন একটা প্রশ্নে যে প্রশ্নটা আজকে এই কৃষি আয়-ব্যায়ে আলোচনা না করলে মারাত্মক ভুল হবে। মন্ত্রী মহাশয় যদিও এখানে উপস্থিত নেই, তবে উপস্থিত থাকলে খুব ভাল হত—আমি যে বিষয়টা বলতে চাচ্ছি সেটা হচ্ছে কৃষি ঋণ। চাষবাসে যে উপকরণগুলি যোগান দিতে হয় তার মধ্যে প্রধান হচ্ছে কৃষিঋণ। এই কৃষিঋণটা আমাদের গরিব কৃষকদের কাছে পৌঁছে দিতে হয়, এই ঋণের যোগান যদি না থাকে তাহলে চাষবাসের উন্নতি করা সম্ভব হবে না। কৃষি বিভাগ থেকে কৃষকদের বছরে ৩০-৩২ কোটি টাকা ঋণ দিয়ে থাকেন, আর ঋণ আসে কর্মাশিয়াল ব্যাঙ্ক ও সমবায় থেকে। আমি একটা হিসাব এখানে দিচ্ছি, ১৯৮৮-৮৯ সালে কর্মাশিয়াল ব্যাঙ্ক থেকে পশ্চিমবঙ্গে কৃষিক্ষেত্রে ঋণ হচ্ছে ৫০ কোটি টাকা, আর সমবায় ব্যঙ্কগুলি থেকে কৃষিক্ষেত্রে ঋণ হচ্ছে ৮৩ কোটি ৩০ লক্ষ টাকা, প্রায় ডাবলের কাছাকাছি এবং কৃষিক্ষেত্রে সমবায়ের একটা ভূমিকা আছে। আমাদের রাজ্যে এই সমবায়ের আয়ু প্রায় ১০০ বছরের অর্থাৎ ১০০ বছর হল আমাদের এই সমবায়ের জন্ম হয়েছে। কৃষিতে মহাজনি শোষনের হাত থেকে কৃষকদের মুক্ত করার জন্যই এই সমবায়গুলি প্রতিষ্ঠা হয়েছিল এবং আজকে এই সমবায় ঋণ ব্যবস্থা কৃষিতে এমন একটা উল্লেখযোগ্য জায়গায় দাঁড়িয়ে আছে, যেটা অস্বীকার করা যায় না। এই পরিস্থিতিতে কেন্দ্রীয় সরকার কৃষিঋণ মকুবের কথা বললেন এবং আমরাও চাই এই ঋণ মকুব হোক। কিন্তু মকুবের পরিকল্পনা সম্বন্ধে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করা হলে কেন্দ্রীয় অর্থমন্ত্রী বললেন কমার্শিয়াল ব্যাঙ্ক থেকে যারা ঋণ নিয়েছেন তাদের দায়িত্ব পুরোপুরি কেন্দ্রীয় সরকার নেবে, কিন্তু রিজিওনাল ব্যাঙ্ক থেকে যারা টাকা নিয়েছেন তাদের দায়িত্ব কেন্দ্রীয় সরকার পুরোপুরি নিলেন না। কৃষিতে বিশেষ করে গ্রামীন ব্যাঙ্ক ও সমবায় ঋণ দেয়, কিন্তু যে কৃষক কমার্শিয়াল ব্যাঙ্ক থেকে লোন নিয়েছে, তার ঋণ মকুব করার দায়িত্ব কেন্দ্রীয় সরকার নিলেন, আর গ্রামীণ ব্যাঙ্ক বা সমবায়ের কাছ থেকে যারা ঋণ নিলেন, তাদের দায়িত্ব কেন্দ্রীয় সরকার নিলেননা, সেই দায়িত্বটা পড়ল রাজ্য সরকারের

উপর। এখন আমার সেই ১৯৪৭ সালের কথা মনে আসছে, ১৯৪৭ সালে যখন পাঞ্জাবে উদ্বাস্তুরা চলে আসছিল তখন সেই উদ্বাস্তুদের পূর্ণবাসনের দায়িত্ব নিল কেন্দ্রীয় সরকার, আর পশ্চিমবাংলায় যখন উদ্বাস্তুরা চলে আসল তখন সেই উদ্বাস্তুদের দায়িত্ব এসে পড়ল রাজ্য সরকারের উপর এবং আজও সেই উদ্বাস্তু পূর্ণবাসন হয়নি। রাজ্য সরকারের সেই টাকা কোথায়? এতে ১১৯/১২০ কোটি টাকা লাগবে। কেন্দ্রীয় সরকার বলছেন আপনারা পরিকল্পনা করুন, সেই পরিকল্পনায় আমরা কতটা দিতে পারি, আপনারা কত দিতে পারেন সেই হিসাব-নিকাশ হবে। সেই হিসাব-নিকাশ হতে হতে ঋণ আদায় বন্ধ। ন্যাবার্ডের শতকরা ৪০ ভাগ টাকা আদায় না হলে নতুন করে দাদন দেবে না। সুতরাং আমরা এমন একটা পরিস্থিতির সম্মুখীন হয়েছি যে এতে চাষ-বাস ক্ষতিগ্রস্ত হতে বাধ্য। সেজন্য এই সম্পর্কে কৃষিমন্ত্রী বেশি নজর দিয়ে তাঁদের কি পরিকল্পনা আছে সেটা গ্রহণ করুন, তা না হলে সমুহ সংকট কৃষিক্ষেত্রে আসবে, কৃষিক্ষেত্রে আজকে যে উন্নতি ঘটছে সেটা ব্যাহত হবে সেই বিষয়ে কোনও সন্দেহ নেই। মাননীয় মন্ত্রী মহাশয় সেই বিষয়ে যেন দৃষ্টি দেন। এরপরে আমি সিড কর্পোরেশনে আসছি। আমাদের রাজ্যে সিড কর্পোরেশন গঠন করে একটা উল্লেখযোগ্য ভূমিকা মন্ত্রীমহাশয় গ্রহণ করেছেন। কোটি কোটি টাকার উন্নতমানের বীজ আমাদের বাইরের রাজ্য থেকে আনতে হয়। আমাদের রাজ্যে যাতে আমরা এই বীজে স্বয়ংসম্পূর্ণ হতে পারি তারজন্য এই সিড কর্পোরেশন। কিন্তু সিড কর্পোরেশন এখন পর্যন্ত চাহিদা অনুযায়ী বীজ সরবরাহ করতে পারছে না, তাকে বাইরে থেকে বীজ আনতে হচ্ছে। নিজস্ব বীজ তৈরী করার কোনও ভালো পরিকল্পনা এই সিড কর্পোরেশনে নেই। একটা কর্পোরেশন গঠিত হল কিন্তু তার কাজকর্ম ঠিকমতো হচ্ছে না বলে আমি মনে করি। এই বিষয়ে আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের ব্লকে ব্লকে যে সিড ফার্মগুলি আছে বেশিরভাগ ক্ষেত্রে তাদের কাজকর্ম হয় না। তাদের প্রচুর জমি আছে, বিশেষ করে ডাঃ বিধান চন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয়ের হাজার হাজার একর জমি রয়েছে তাদের ফার্মে এবং তারা সেটা পুরোপুরি ব্যবহার করতে পারে না, সেই জমি পড়ে থাকে। সিড কর্পোরেশন কৃষি বিশ্ববিদ্যালয়ের সাথে কথাবার্তা বলে যোগাযোগ করে সেখানে বীজ তৈরি করার ব্যবস্থাটা নিজেরাই করতে পারেন, এই ব্যাপারে আরো বেশি করে নজর দিলে আমার মনে হয় সিড কর্পোরেশন গঠন করার যে উদ্দশ্যে সেটা সফল হবে। পরিশেষে আমি বলতে চাই আমাদের রাজ্যে চাষের আয় সীমিত, আমাদের এই উৎপাদনশীলতা বাড়াতে হলে লক্ষ লক্ষ গরিব কৃষকের কাছে প্রযুক্তি পৌঁছে দিতে হবে এবং কৃষির ফলন বৃদ্ধি মানে প্রযুক্তির ব্যবহার। এই দপ্তর এটা সঠিকভাবে শুরু করেছেন এবং সঠিকভাবে শুরু করতে পেরেছেন বলে আজকে আমাদের রাজ্যে কৃষিতে এই অগ্রগতি। একটা সফল দপ্তরের নেতা হিসাবে মন্ত্রী হিসাবে আমি আপনাকে সাধুবাদ জানাচ্ছি এবং সাধুবাদ জানিয়ে আপনার আয়-ব্যয়কে পূর্ণ সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[6-40–6-50 P.M.]

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় কৃষিমন্ত্রী শ্রী কমল গুহ মহাশয় তাঁর দপ্তরের যে ব্যয়-বরাদ্দের প্রস্তাব পেশ করেছেন আমি তাকে সমর্থন করছি এবং সমর্থন করে কয়েকটি কথা আপনার মাধ্যমে হাউসের কাছে তুলে ধরছি। আমরা জানি যে, আমাদের

দেশ ভারতবর্ষ এবং বিশেষ করে পশ্চিমবঙ্গ হচ্ছে কৃষি নির্ভর রাজ্য। তাই কৃষির উন্নয়ন মানেই হচ্ছে রাজ্যের উন্নয়ন। কংগ্রেসী বন্ধুরা এতক্ষণ ধরে অন্ধের মতো বিরোধিতা করে গেলেন। তারা যেসময় এই কৃষি ব্যবস্থা নিয়ন্ত্রণ করতেন তখন প্রকৃতপক্ষে ''আল্লা মেঘ দে, পানি দে, ছায়া দে''-র যুগে আমরা বাস করতাম। এখন নিশ্চয় কিছু পরিবর্তন হয়েছে, সেটা দেখতে হবে, বুঝতে হবে। এই পরিবর্তন যেভাবে শুরু হয়েছে সেটা যাতে সামগ্রিকভাবে পূর্ণতার জায়গায় যায় তার জন্য কৃষি দপ্তর যে চেষ্টাগুলি করছেন সে সম্বন্ধে আমি দু-চারটি কথা বলব। মাননীয় স্পিকার মহোদয়, দক্ষিণ বঙ্গের সেচ এলাকায় কৃষি উৎপাদন ভাল হচ্ছে। কিন্তু যে সমস্ত অসেচ এলাকা আছে সেখানে আরো অনেক কিছু করার আছে এবং করা উচিত। আমি এই প্রসঙ্গে উত্তর বাংলার কথা বলব। উত্তর বাংলা, পুরুলিয়া, বাঁকুড়া হচ্ছে খরা অঞ্চল। এইগুলি সেচ বহির্ভূত অঞ্চল। দক্ষিণবঙ্গে এক একরে ৮০/৯০/১০০ মন ফসল ফলে, আর উত্তর বাংলায় এক একরে ৬/৯/১০ মন ফসল ফলে। সেখানে ১৯৭৮/৭৯ সাল থেকে ডাগ অয়েল বা অন্যান্য ক্ষুদ্র সেচ প্রকল্প অনুমোদিত হয়েছে। কিন্তু দুর্ভাগ্যের কথা হল এই, আজ'ও বহু জায়গায় সেইগুলি চালু করা যায়নি। এইগুলি চালু করা গেলে আমরা দক্ষিণবঙ্গের মতো উত্তরবাংলাতেও ব্যাপক ফসল ফলাতে পারতাম। এটা হলে আমরা আরো খানিকটা খাদ্য নির্ভরতার দিকে এগোতে পারতাম। উত্তরবাংলায় ব্যাপক অঞ্চল হচ্ছে বনাঞ্চল। মাননীয় কৃষিমন্ত্রী নিজেও এটা জানেন। ওখানে এগ্রিমেন্ট অ্যাণ্ড নন-এগ্রিমেন্ট আছে। এগ্রিমেন্ট এলাকার দায়-দায়িত্ব কিছুটা গভর্নমেন্টের আছে। বন দপ্তরও কিছু কিছু দায়িত্ব নেন। কিন্তু নন-এগ্রিমেন্ট এলাকার চাষীদের জন্য কোনও ব্যবস্থা নেই। ক্ষুদ্র চাষী হিসাবে তারাও যাতে সুযোগ-সুবিধা পেতে পরে সেটা দেখা দরকার। যেহেতু তারা পঞ্চায়েত এলাকার বহির্ভুত জায়গায় থাকেন সেই জন্য সুযোগ-সুবিধা পান না। সেখানে জাম্পো ইত্যাদি কেটে, রিভার লিফটের ব্যবস্থা করা সম্ভব। এই প্রসঙ্গে আমি একটা কথা নিবেদন করতে চাই। সম্প্রতি সেচ দপ্তরের সচিব উত্তরবাংলা সফরে গিয়েছিলেন। তাঁর সঙ্গে আমারও কিছু কথা হয়েছিল। আসলে কেন্দ্রীয় মন্ত্রী মানেকা গান্ধী যেভাবে বোল্ডার সংগ্রহে বাধা দিচ্ছেন তাতে করে এটা চলতে থাকলে কৃষি দপ্তর যেসব সুযোগ-সুবিধা সৃষ্টি করার চেষ্টা করছেন প্রকৃত পক্ষে সেই চেষ্টা ফলবতী হবে না এবং মানেকা গান্ধীর জন্য এবার উত্তরবাংলা ভাসবে। গত ৩০শে এপ্রিল উত্তরবাংলায় ঝড়-বৃষ্টি হয়েছে। উত্তরবাংলায় এবার আর্লি মনসুন দেখা যাচ্ছে। ১৯৬৮ সালে উত্তরবাংলা যেভাবে ভেসেছিল বিশেষ করে জলপাইগুড়ি যেভাবে ভেসেছিল এবারেও সেই আশঙ্কা দেখা দিয়েছে। এই বিষয়ে আমি আপনার মাধ্যম মাননীয় মন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় স্পিকার মহাশয়, বোল্ডার সংগ্রহ করে অবিলম্বে বাঁধগুলি দেওয়া প্রয়োজন। এই বাঁধ যদি না দেওয়া হয় তাহলে উত্তরবাংলার কৃষি সম্পূর্ণভাবে ভেসে যাবে।

বাঘের ঘুম ভাঙবে এইজন্য—ইকোলজিক্যাল যে ব্যালেন্স সে সমস্ত কারণে বোল্ডার দিচ্ছেন না আমি মনে করি সে ব্যাপারে প্রয়োজন হলে সর্বদলীয় প্রতিনিধিদল গিয়ে ব্যাপারটি প্রধানমন্ত্রীকে বোঝানো দরকার। এটা শুধু এই রাজ্যের বা উত্তরবাংলার সমস্যা নয়, আমি শুনেছি হিমাচলপ্রদেশ এবং মধ্যপ্রদেশেও একই গণ্ডগোল চলছে, সেখানে তারা বাঁধ দেবার

জন্য বোল্ডার পাচ্ছেন না। আমি আশা করি এ ব্যাপারে অতি দ্রুত ব্যবস্থা গ্রহণ করা হবে। কারণ যদি বাঁধের ব্যবস্থা হয় তাহলে কৃষি বিভাগ কৃষির সুযোগ-সুবিধা সৃষ্টি করার জন্য যে সব ব্যবস্থা নিচ্ছেন তা সফল হবে। এর পর আমি পাটের ব্যাপারে কয়েকটি কথা বলব। পাট উত্তরবাংলার অন্যতম ফসল এবং অর্থকরী ফসল। পাট কেনার ব্যাপারে জুট কর্পোরেশন অনেক গোলমাল করেছে। এ সম্পর্কে আমার অনুরোধ, কৃষি বিভাগ থেকে এরজন্য ব্যবস্থা নিন। প্রয়োজন হলে বিভিন্ন জায়গায় পাট কেনার ব্যবস্থা করুন। কেন্দ্রীয় সরকারের যেমন জুট কর্পোরেশন আছে অনুরূপভাবে অর্থ দপ্তর থেকে একটি কর্পোরেশন করে রাজ্য সরকার পাট কেনার ব্যবস্থা করুন। এবারে আমি কৃষিতে প্রযুক্তি ব্যবহার সম্বন্ধে কয়েকটি কথা বলব। আধুনিক যুগে উন্নত প্রযুক্তির ব্যবহার ছাড়া কৃষির সার্বিক উন্নয়ন সম্ভব নয়। আমরা জানি যে পুনিরবাড়িতে বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয়ের একটি ক্যাম্পাস আছে এবং সেখানে ১৪০/১৫০ জন ছাত্র পড়াশুনা করে। এরমধ্যে ১৫/২০ জন ছাত্রও উত্তরবাংলার নয়। আমি কোন রিজিওনালিজমের কথা বলছি না কিন্তু উত্তরবাংলার ৫টি জিলার ২৫টি ছাত্র যদি এখানে সুযোগ পায় তাহলে তারা সেই উন্নত প্রযুক্তি নিয়ে সেখানকার কৃষিতে অংশগ্রহণ করতে পারবে। এছাড়া গবেষণাগারের প্রয়োজন আছে। মাননীয় মন্ত্রীমহাশয় ছোট ছোট গবেষণাগারের কথা বলেছেন। মাননীয় মন্ত্রীমহাশয়কে বলব, আরো বেশি বেশি করে গবেষণাগার উত্তরবাংলা, পুরুলিয়া, বাঁকুড়া ইত্যাদি জায়গাতে হওয়া দরকার। তা ছাড়া সুন্দরবন এলাকাতে আমরা জানি যে বড় বড় ভেড়ির মালিকরা জমিতে লোনা জল ঢুকিয়ে মাছ চাষ করে। এটা প্রতিহত করার জন্য চেষ্টা করা দরকার। এই বলে মাননীয় কৃষিমন্ত্রীর ব্যয়-বরাদ্দকে সর্বান্তকরণে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী সুখেন্দু মাইতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে কৃষি দপ্তরের মাননীয় মন্ত্রীমহাশয় এই হাউসে কৃষি দপ্তরের যে ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছেন তা পরিপূর্ণভাবে সমর্থন করে এবং বিরোধীদলের সমস্ত কাটমোশনের বিরোধিতা করে কয়েকটি কথা বলছি। পশ্চিমবাংলার কৃষি প্রধানত নির্ভরশীল বৃষ্টির উপর বা প্রকৃতির উপর। আমরা জানতাম গোবিন্দবাবু মাছ চাষ করেন কিন্তু তিনি কবে কৃষক হলেন তা জানি না। ছাগলের পেটে গরুর বাচ্ছা যদি চাওয়া যায় তা হয় না। আমি ওঁদের বলব, বিরোধিতার জন্য শুধু সমালোচনা করা উচিত নয়, গঠনমূলক দৃষ্টিভঙ্গী নিয়ে বক্তব্য রাখা উচিত। স্যার, ভূমি-সংস্কারের মাধ্যমে কৃষকদের হাতে জমি তুলে দিয়ে তা চাষ করার জন্য আমরা ব্যবস্থা করছি। বর্গাদারদের জমির অধিকার দান, তাদের নিরাপত্তার ব্যবস্থা করা, সেচ, সার, উন্নত প্রথায় চাষ করার জন্য যা কিছু সাহায্য করা দরকার তা যোগানোর ক্ষেত্রে সরকার সহযোগিতার হাত বাড়িয়ে দিয়েছেন বলেই আমাদের পশ্চিমবাংলার ফসলের উৎপাদন বেড়েছে। এই পশ্চিমবাংলা রাজ্য কৃষিতে একটি ঘাটতি রাজ্য। তবে এই প্রসঙ্গে একটা কথা বলি, উৎপাদন বাড়লেই যে কৃষকরা খুশি হয় তা আমি মনে করি না। যে বার অধিক ফলন হয় যেমন দক্ষিণবঙ্গে একবার ব্যাপকভাবে তরমুজ হল কিন্তু আমরা দেখলাম চাষীরা মাথায় হাত দিয়ে বসলো কারণ তারা তার দাম পেল না। সরকার থেকে যদি তরমুজের রস নিয়ে কোল্ড ড্রিঙ্ক করার পরিকল্পনা থাকতো তাহলে তারা নিরুৎসাহিত হ'ত না।

[6-50–7-00 P.M.]

আমরা দেখেছি আলু চাষীরা ফসলের ন্যায্য দাম পায়না এবং তাদের উৎপাদিত আলু রাখবার জায়গাও পায়না। তাই তারা মাথায় হাত দিয়ে বসে পড়ে, ফলন বাড়ানোর জন্য তাদের কোনও উৎসাহ থাকে না। কাজেই তাদের ফসলের জন্য ন্যায্য দাম পাবার জন্য গ্যারান্টি দিতে হবে। সেই গ্যারান্টি না পেলে কৃষকের কোনও উন্নতি হবে না। আমরা দেখেছি যে পশ্চিমবঙ্গে যে সমস্ত ফড়িয়ারা চাষের সঙ্গে যুক্ত নয় তারা কৃষকের কাছ থেকে বেশী বেশী করে তাদের ফসল কম দামে কেনে এবং সেগুলি জমিয়ে রেখে উচ্চমূল্যে বিক্রয় করে অনেক বেশী লাভ় করছে। সেই ফড়িয়াদের চক্র যদি ভাঙতে পারা না যায় তাহলে কৃষকদের কোনও সুফল হবে না। আমরা বাজেটে দেখেছি যে কৃষি বিপনন ব্যবস্থার উন্নতি সাধন করে যাতে কৃষকরা তাদের উৎপাদিত ফসলের ন্যায়সঙ্গত দাম পায়, তারা যাতে বঞ্চিত না হয় তার জন্য সরকার নানাভাবে চেষ্টা করছেন। আমার কথা হচ্ছে, কৃষকের উৎপাদিত ফসল যদি ন্যায়সঙ্গত দামে সরকার তাদের অভাবের সময়ে কেনবার ব্যবস্থা না করেন তাহলে তারা আবার ফড়েয়াদের কাছে, মহাজনের কাছে যেতে বাধ্য হবে। কাজেই ফড়িয়াদের হাত থেকে কৃষকদের রক্ষা করার বিষয়টা গুরুত্ব সহকারে দেখা দরকার। আর একটা কথা হচ্ছে যে আমরা জল চাই। আমাদের দক্ষিণবঙ্গের মাটির নিচেও সমুদ্রের নোনা জল আছে। সেখানে কোন মিষ্টি জলের ব্যবস্থা নেই। কাজেই সেখানে জল সংরক্ষণের ব্যবস্থা করা এবং ভূগর্ভস্থ জল তোলার ব্যবস্থা করা দরকার। তানাহলে আগামীদিনে একটা সংকটের সৃষ্টি করবে। এখানে বৃষ্টির জল সঞ্চয় করে রাখার ব্যবস্থা করতে হবে। আমি কৃষিমন্ত্রীকে অনুরোধ করবো যে আপনাকে এই সম্পর্কে উপায় উদ্ভাবন করতে হবে। আজকে গবেষণার মাধ্যমে লবণাক্ত জলে কিভাবে চাষ করা যায় সেই পরিকল্পনা যদি করা যায় তাহলে দক্ষিণবঙ্গে ব্যাপক ফসলের উন্নতি ঘটবে। আমি ক্ষুদ্রসেচ মন্ত্রীর কাছে আবেদন করছি যে চাষীরা যাতে জল পায় তার জন্য জল সংরক্ষণের পরিকল্পনা গ্রহণ করুন। আমাদের এখানে কোনও ডিপ টিউবয়েল, কোনও স্যালো টিউবয়েলে জল পাওয়া যায় না। সে জন্য আমি আপনার কাছে অনুরোধ করবো যে আপনি এই এলাকার জন্য বিশেষ পরিকল্পনা গ্রহণ করুণ। তানাহলে আগামীদিনে একটা ভয়াবহ সংকট দেখা দেবে। আজকে জমি ক্রমশ ক্ষুদ্র থেকে ক্ষুদ্রতর হচ্ছে। এখানে ৬৩ শতাংশ থেকে ৯০ শতাংশ জমি গরীব প্রান্তিক চাষীর হাতে। এটা হয়ত আগামী কয়েক বছরে পরমাণুতে পরিণত হবে। আজকে যদি চাষের জন্য যদি নির্দিষ্ট প্লট নির্ধারণ করে না দেন তাহলে আগামীদিন মালিকানা যাই থাকুক না কেন কৃষির উৎপাদন ব্যাহত হতে বাধ্য এবং এর ফলে একটা সংকট দেখা দেবে। কাজেই আমি সেদিকে আপনার দৃষ্টি দেবার জন্য অনুরোধ করছি। জমি যেভাবে ক্রমশঃ ছোট হচ্ছে সেই ব্যাপারে কিছু না করতে পারলে কৃষি উন্নয়ন ঘটানো যাবে না। আর একটা কথা হচ্ছে, আমাদের দক্ষিণবঙ্গের অর্থকরী ফসল হচ্ছে পান। এখানে পান তৈরী হবার পর সেগুলি বেনারসে চলে যায় এবং সেখানে প্রসেসিং হয়ে বোম্বে ইত্যাদি জায়গায় উচ্চ মূল্যে বিক্রয় হয়। আমাদের এখানে যদি প্রসেসিং করা যায় তাহলে এই পান চাষীরা লাভবান হতে পারে। আর একটা কথা হচ্ছে, আমাদের এখানে যে কাজু বাদামের উৎপাদন হয়- সেই কাজু ফল থেকে যে রস বের হয় সেটাকে যদি সংরক্ষণ করে কোনও ড্রিংকস তৈরী করা যায় তাহলে তার থেকেও চাষীরা উপকৃত হতে পারে এবং তার ফলে তাদের মধ্যে বাদাম চাষের উৎসাহ বেড়ে যেতে পারে। আমি মন্ত্রী মহাশয়কে

বলবো যে দক্ষিণবঙ্গে কাজু বাদাম এলাকায় যদি খামার তৈরি করা যায় তাহলে সেখানে তারা কাজু বাদাম রিজার্ভ করার জন্য উৎসাহিত হবে। এই বিষয়ে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। ক্ষেত মজুরদের জন্য একটা ন্যায় সংগত মজুরি নির্ধারিত আছে। কিন্তু আমরা দেখেছি যে তাদের সর্বনিম্ন মজুরিও দেওয়া হয় না। এটা কেন হচ্ছে আমরা বুঝতে পারছি না। সরকার ক্ষেতমজুরদের জন্য যে মজুরি ধার্য করে দিয়েছেন কৃষি খামারের ক্ষেতমজুরেরা কেন তার চেয়ে অনেক কম মজুরি পাবে? আমি আশা করব মাননীয় মন্ত্রী মহাশয় এই বৈষম্য দূর করার জন্য সচেষ্ট হবেন। সাথে সাথে আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, যে এলাকায় যে ফসলের উৎপাদন বৃদ্ধির সম্ভাবনা আছে সেই এলাকায় সেই ফসল উৎপদানের জন্য তিনি সঠিক পরিকল্পনা গ্রহণ করুন। অর্থাৎ এলাকাভিত্তিক পরিকল্পনা গ্রহণ করার আবেদন রেখে, মাননীয় মন্ত্রী মহাশয়ের উত্থাপিত বাজেটকে পূর্ণ সমর্থন করে, বিরোধীদের কাট মোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সন্তোষকুমার সিংহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কৃষি দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর দপ্তরের ব্যয়-বরাদ্দের যে দাবি এই সভায় উপস্থিত করেছেন তাকে আমি পূর্ণ সমর্থন করে এবং বিরোধীদের আনা কাট মোশনের বিরোধিতা করে সামান্য কয়েকটা কথা উল্লেখ করতে চাই। বিরোধী বক্তারা সমালোচনা করলেন, অনেক হিসাবও দেখালেন। কিন্তু তাঁরা এটা ভেবে দেখলেন না যে, সমগ্র দেশের মোট জনসংখ্যার ৮ ভাগ জনসংখ্যা আমাদের এই রাজ্যে বসবাস করে। অথচ সমগ্র দেশের ভৌগোলিক সীমানার শতকরা ২.৭ শতাংশ নিয়ে আমাদের এই রাজ্য গঠিত এবং এর মধ্যেও একটা বেশ ভালো অংশ হচ্ছে পাহাড়ী অঞ্চল। এই ভৌগোলিক সীমানা এবং এর মধ্যের আবাদ জমিটুকু নিয়ে বামপন্থী ফ্রন্ট সরকার যে কৃষি নীতি অনুসরণ করে চলেছেন সেই কৃষি নীতিকে উপলব্ধি করবার ক্ষমতা আমাদের মাননীয় বিরোধী সদস্যদের নেই। বামফ্রন্ট সরকারের কৃষি নীতি হচ্ছে, সামগ্রিকভাবে তার ভূমি-সংস্কার নীতির মধ্যে দিয়ে ক্ষুদ্র সেচ প্রকল্পের মধ্য দিয়ে গ্রামের নিচের তলার মানুষদের অগ্রাধিকার দেবার নীতি। অবশ্য এই নীতি মাননীয় বিরোধী বন্ধুরা বুঝতে পারেন না। আমাদের দেশ স্বাধীন হবার পর থেকে '৭৭ সাল পর্যন্ত কংগ্রেসী জমানায় কি চিত্র আমরা দেখেছি? আমরা দেখেছি, ভূমি-সংস্কারের নামে গ্রামে গ্রামে এক শ্রেণীর জোতদার সৃষ্টি করা হয়েছিল। শুধু তাই নয়, তাঁদের অনুসৃত কৃষি নীতির দৌলতে—এই সবুজ বিপ্লবের নামে—আধুনিক প্রযুক্তিবিদ্যার সাহায্য দিয়ে, সেচের সুযোগ দিয়ে, সার ইত্যাদির সুযোগ দিয়ে সেই সমস্ত জোত্‌দারদের ধনতান্ত্রিক জোত্‌দারে রূপান্তরিত করার একটা প্রয়াস করা হয়েছিল। এমন কি আমরা আরো তথাকথিত পঞ্চায়েত ব্যবস্থার মধ্য দিয়ে বাস্তু ঘুঘুদের বাসা তৈরী করে কায়েমী স্বার্থকে স্থায়ী করবার একটা বন্দোবস্ত করা হয়েছিল। আজ যখন বামপন্থী ফ্রন্ট সরকার তাঁর ভূমি-সংস্কার নীতির দ্বারা উদ্বৃত্ত জমি ভূমিহীন কৃষকদের মধ্যে বন্টন করেছেন, বর্গাদারদের জমিতে প্রতিষ্ঠিত করেছেন, তাদের অধিকারকে কায়েম করেছেন, যখন ক্ষুদ্র সেচ প্রকল্পের মধ্য দিয়ে গ্রামের নিচেরতলার কৃষকদের—যে কৃষকরা দীর্ঘদিন ধরে বঞ্চিত ছিল—সুযোগ-সুবিধার বৃদ্ধি ঘটাচ্ছেন তখন তারই ফলশ্রুতি হিসাবে আমাদের রাজ্যে কৃষি ফসলের উৎপাদন বৃদ্ধি ঘটছে।

[7-00–7-10 P.M.]

খাদ্যও এবার রেকর্ড মাত্রায় উৎপাদন হয়েছে। আমরা জানি, আমাদের রাজ্য পশ্চিমবাংলা, দেশ স্বাধীন হবার পর খাদ্য উৎপাদিত এলাকাটা পূর্ব বাংলায় চলে যায়। আমাদের এই পশ্চিমবাংলা ঘাটতি রাজ্য, তাসত্ত্বেও অতি দ্রুত খাদ্যে স্বয়ংসম্পূর্ণ হবার লক্ষ্যে এগিয়ে চলেছি এই কৃষি নীতির দৌলতে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, দেশ স্বাধীন হবার পর যে অবস্থার সৃষ্টি হয়েছিল এই খাদ্য নীতি অনুসরণ করার ফলে আজকে সেই অবস্থার হাত থেকে গ্রামের দরিদ্র কৃষক, গ্রামের প্রান্তিক চাষী, গ্রামের মাঝারী ক্ষেত-মজুর, ভূমিহীন কৃষক আজকে মাজা সোজা করে দাঁড়াতে পেরেছে, তাঁদের জীবন-জীবিকার মানের অনেক উন্নতি হয়েছে। এখানেই হচ্ছে পশ্চিমবাংলার বামপন্থী সরকারের কৃষি নীতির সার্থকতা। এই স্বার্থকতা কংগ্রেসিরা অস্বীকার করতে চাইছেন। তার কারণ হচ্ছে, আমরা যারা গ্রাম এলাকার মানুষ আমরা দেখেছি, গ্রামের জমিদার-জোতদার কংগ্রেসি আমলে প্রচুর সুযোগ-সুবিধা পেতেন। এখন তা পাচ্ছেন না বলে ক্ষোভ সৃষ্টি হয়েছে এবং সেই ক্ষোভ আজকে মাননীয় বিরোধী সদস্যদের বক্তব্যের মধ্য দিয়ে ফুটে উঠেছে। আমাদের এই সরকার সিলিং বহির্ভূত যে সমস্ত জমি ছিল সেগুলি ভূমিহীন কৃষকদের মধ্যে বণ্টন করেছেন। বর্গাদারদের নিরাপত্তা সুনিশ্চিত করেছেন, সরকারী খরচে সেচের ব্যবস্থা তাদের কাছে পৌঁছে দিয়েছে। সার, বীজ, কৃষি যন্ত্রপাতি এবং ব্যাঙ্ক ঋণের সুযোগ তাদের কাছে পৌঁছে দিয়েছে। এরফলে কৃষি-উৎপাদন বৃদ্ধি ঘটেছে। এখানেই হচ্ছে বামফ্রন্ট সরকারের সার্থকতা। কৃষি গবেষণার মাধ্যমে উন্নত মানের বীজ সরবরাহ করার ফলে আমরা দেখতে পাচ্ছি আবাদী জমির পরিমাণ ধীরে ধীরে বাড়ছে। আজকে এক ফসলী জমি দুই ফসলী, তিন ফসলীতে পরিণত হয়েছে। এর ফলে গ্রাম এলাকার যারা ক্ষেত-মজুর তাদের কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি হয়েছে এবং তাদের নিরাপত্তা এসেছে। এরপর আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে কয়েকটি বিষয় উল্লেখ করতে চাইছি বিবেচনার জন্য। বিভিন্ন জেলাতে যে বিভিন্ন সিড ফার্মগুলি আছে সেই সমস্ত সিড ফার্মের অধীন আবাদী জমি আছে। কিন্তু সমস্ত আবাদী জমিতে আবাদ হয় না, সিড উৎপন্ন হয় না। সিড ফার্মগুলিতে কর্তৃপক্ষ যাঁরা আছেন তাঁদের গাফিলতিতে সমস্ত জমি আবাদ হয় না, পতিত হয়ে পড়ে থাকে। সেই সমস্ত সিড ফার্মে যে সমস্ত শ্রমিকেরা আছেন তাদের কর্মসংস্থানও সারা বছর হয় না। সেই সমস্ত জমিতে যদি আবাদ করতে পারি, উন্নতমানের বীজ ফলাতে পারি তাহলে কৃষকদের কাছে স্বল্পমূল্যে বীজ দ্রুততার সাথে সরবরাহ করতে পারি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের নদীয়া জেলার কৃষ্ণনগরে হর্টিকালচার সিড ফার্ম দীর্ঘ দিনের ফার্ম থেকে ফলের চারা এবং ফলের কলম আগে যে পরিমাণে সরবরাহ করা হোত এখন সেই পরিমাণে সরবরাহ করা যাচ্ছে না কেন? আজকে কর্তৃপক্ষের গাফিলতির ফলে সেখানে চারা এবং কলম উৎপাদন কমে গেছে। যাতে ঐ হর্টিকালচার ফার্মে উৎপাদনের দিকে নজর দিয়ে ঐ প্রশাসনিক গাফিলতিগুলি কাটাতে পারে তাহলে আমাদের গ্রাম্য এলাকার কৃষকদের মধ্যে আজকের সামাজিক বন-সৃজন প্রকল্পের মাধ্যমে ফলের চারা এবং কলম সরবরাহ করতে পারবো। এর ফলে গ্রামগুলি ছায়াশীতল হতে পারবে। মোহনপুর কৃষি বিশ্ববিদ্যালয়ে যে সমস্ত জমি পড়ে রয়েছে সেই সমস্ত জমিতে যদি উন্নত মানের বীজ উৎপাদন করে সেই বীজ কৃষকদের মধ্যে বিতরণ করতে পারি তাহলে কৃষিরও উন্নতি হবে। এছাড়া খামার থেকে বাজার প্রকল্পের মাধ্যমে দূর দূর গ্রামের কৃষকদের উৎপাদিত ফসল যাতে বাজার এলাকায়

পৌঁছাতে পারে সেজন্য মন্ত্রী মহাশয়কে ব্যবস্থা নিতে অনুরোধ করছি। আমার কেন্দ্র নাকাশিপাড়া-বেথুয়াডহরী রাস্তাটির অবস্থা অতি দুর্গম। ঐ রাস্তাটি যদি ঠিক করা যায় তাহলে ঐ বিস্তীর্ণ এলাকার কৃষকদের উৎপাদিত ফসল বাজারে আসতে পারবে এবং তারফলে তারা ফড়েদের হাত থেকে রক্ষা পাবে। এই বলে মাননীয় মন্ত্রী মহাশয়ের উত্থাপিত বাজটকে সমর্থন করে এবং বিরোধীদের ছাটাই প্রস্তাবের বিরোধিতা করে বক্তব্য শেষ করছি।

**শ্রী হেমেন মজুমদার :** মিঃ স্পিকার স্যার, আজকের কৃষি দপ্তরের বাজেটকে আমি সমর্থন করছি। এখানে আমি একটি বিশেষ বক্তব্য তুলতে চাই যা আমাদের কৃষির সঙ্গে অত্যন্ত সম্পৃক্ত। আমরা কৃষিতে উপর দিকে বীজ, সার এবং জলের ব্যবস্থা করে কৃষির উন্নতি করতে চাইছি, কিন্তু সমস্যা হচ্ছে, এগ্রিকালচার টেকনিক্যাল একটি স্কীম এবং এই স্কীম শিক্ষার মাধ্যমে প্রয়োগ করতে হয়। কিন্তু আমাদের শিক্ষা-ব্যবস্থায় কিছু দুর্বলতা আছে। এদেশে ভগবানের উপর নির্ভরশীলতা অত্যন্ত বেশী এবং প্রকৃতির উপর নির্ভরশীলতাও রয়েছে। এই অবস্থা শিক্ষাকে যদি তাদের কাছে নিয়ে যেতে না পারি তাহলে সমস্যার সৃষ্টি হবে। ভারতবর্ষের অন্যান্য রাজ্য, আমি তারমধ্যে চার-পাঁচটি রাজ্যের নাম বলতে পারি, যেখানে চার-পাঁচটি এগ্রিকালচার ইউনিভার্সিটি রয়েছে। কিন্তু, আমাদের রাজ্যে একটিমাত্র কৃষি বিশ্ববিদ্যালয় রয়েছে—বিধান চন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয়। এবং ঐ কলেজের স্ট্যাটাস যা রয়েছে তাতে আর কোনও নতুন কলেজ করা যাবে না, করলে তার অধীনেই করতে হবে। কমলবাবু এইভাবেই একটি কলেজ করেছেন বিধান চন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয়ের আণ্ডারে। কলকাতা বিশ্ববিদ্যালয় এগ্রিকালচারের যে বিভাগ করেছিলেন ১৯২১ সালে সেই সমস্ত দপ্তর কল্যাণীতে নিয়ে যাওয়া হল। কলকাতা ইউনিভার্সিটিতে কেবলমাত্র এম. এস. সি. (এগ্রিকালচার) পড়ে রইল। বি. এস. সি. নেই, কিন্তু সেখানে এম. এস. সি. রইল! ফলে কলকাতা ইউনিভার্সিটিতে যারা এম. এস. সি. (এগ্রিঃ) পড়ছেন তাদের পশ্চিমবঙ্গ সরকারের কোনও চাকরির সম্ভাবনা নেই। আমার প্রশ্ন হচ্ছে, ১৯৮০ সালে রমেন পোদ্দার থাকবার সময়ে একটা চেষ্টাচরিত্র হয়েছিল। তিনি মুখ্যমন্ত্রীকে লিখেছিলেন, মুখ্যমন্ত্রী কৃষিমন্ত্রীকে লিখেছিলেন। রমেন পোদ্দার মুখ্যমন্ত্রীর সঙ্গে কথাবার্তাও বলেছিলেন। সেখানে ডেফিনিট অ্যাস্যুরেন্স ছিল। সেখানে কৃষিমন্ত্রী কমলবাবু রমেন পোদ্দারকে লিখেছিলেন, Your suggestion that the Calcutta University should be allowed to open B. s. (Ag.) Course with an intake of 20/25 students, we find that the proposal is worth considering.

[7-10–7-20 P.M.]

.... এটা '৯০ সাল, আমার মনে হয় এটার দিকে দৃষ্টি দেওয়াটা জরুরি হয়ে দাঁড়িয়েছে। ২য় বিষয়টি হচ্ছে আমরা এগ্রিকালচারাল সায়েন্টিস্টদের ধরতে চাইছি না, আমরা বলছি যে আনএমপ্লয়মেন্ট বেশী করে হাজির হবে। বি. এ., বি. এস. সি., বি. কম, এম. এস. সি., এম. কম. যাঁরা পাশ করছেন তাঁরা কি সেই রাস্তায় ভিড় করছেন না? যেখানে আমাদের অর্থনীতি সত্তরভাগ নির্ভর করে এগ্রিকালচারের উপরে। সায়েন্টিস্টদের প্রোপোর্শান যদি আমরা হিসাব করে দেখি তাহলে দেখতে পাবো যে এগ্রিকালচারাল সায়েন্টিস্টের প্রোপোর্শান অত্যন্ত কম, বিশেষ করে এগ্রিকালচারাল পপুলেশানের তুলনায়। সুতরাং এইদিকে গুরুত্ব দেওয়ার দিকে, বেয়ার-ফুটেড এগ্রিকালচারাল সায়েন্টিস্টের প্রয়োজন আছে। আমরা কে-পি-সি-যাকে

আমরা কৃষি প্রযুক্তি সহায়ক বলে তৈরী করেছি। কিন্তু কৃষকের সঙ্গে এর সম্পর্ককে ঘনিষ্ঠ করা দরকার এবং তারজন্য চেষ্টা করা প্রয়োজন। আমরা কৃষককে এডুকেশনের জন্য কি ব্যবস্থা করেছি? আমরা তাদের এডুকেশনের জন্য একটা করে ট্রেনিং ক্যাম্প করেছি, খাওয়া-দাওয়া আর হাতে-কলমে কাজের ব্যবস্থা করছি। এই ট্রেনিং নিয়ে বর্তমানে ব্যারেননেস ইন এগ্রিকালচার সৃষ্টি হতে বাধ্য। আমরা নানান ধরণের সার, বীজ দিচ্ছি, কিন্তু তার আফটার এফেক্ট কি হবে? ইরিগেশনে জলের ব্যবস্থা—তার যে স্যালাইনটি প্রবলেম, দক্ষিণবঙ্গে বিশেষ করে যেটা আছে তার ভালো ব্যবস্থা যদি আমরা না করতে পারি তাহলে অবস্থা ভয়াবহ হয়ে দাঁড়াবে, যেটা আগামীদিনে অধোমুখী হবে। এরজন্য একটা ভয়ংকর সমস্যা সৃষ্টি হচ্ছে। সেজন্য ক্যলকাটা ইউনিভার্সিটিকে উৎসাহিত করা দরকার। আই. সি. এ. আর. হচ্ছে ভারত সরকারের একটি সংস্থা, তারা যাতে টাকা পয়সা দেয়, নতুন সরকার কেন্দ্রে ক্ষমতায় এসেছেন, টাকা-পয়সা দিয়ে কৃষিকে উন্নতির চেষ্টা করবেন বলে আমরা আশা করছি। ডিপ্লোমা, ডিগ্রি এবং পোস্ট-গ্র্যাজুয়েট ডিগ্রি এগুলোকে বাড়ানো দরকার। আমি পোস্ট গ্র্যাজুয়েট বা জেনারেল এডুকেশন করার কথা বলছি না, চাষীদের শিক্ষিত করে তোলার জন্য আমরা একটা ডিপ্লোমা সার্টিফিকেট কোর্স চালু করতে যদি পারি তাহলে আগামীদিনে অনেক সমস্যাকে আমরা এড়িয়ে যেতে পারবো। ক্যালকাটা ইউনিভার্সিটি যে প্রোপোজাল করেছেন—৪১.৭৮ ল্যাক নন-রেকারিং, ২৮.৪১ ল্যাক রেকারিং-এর যে প্রোপোজাল করেছেন, বাজেটে যে টাকা আছে সেই টাকা থেকে এবং এর সঙ্গে ভেটেরিনারি ডিপার্টমেন্ট, ফিশারিজ ডিপার্টমেন্ট, এগ্রিকালচার ডিপার্টমেন্ট মিলিতভাবে যদি টাকার সংস্থান করতে পারে এবং তাহলে আমাদের ফিসারিজ এক্সপার্ট, ভেটেনারি এক্সপার্ট, এ্যানিমাল হাসব্যান্ড্রি এক্সপার্ট, এগ্রিকালচারাল এক্সপার্ট তৈরি করতে পারবো। এই যে এক্সপার্ট-এর অভাব আমাদের আছে, এদের আমরা একটা ব্যবস্থার মধ্যে নিয়ে আসতে পারি এবং সেজন্য আমার মনে হয় এই টিচিং প্রোগ্রাম-এর মধ্য দিয়ে এডুকেশন, এগ্রিকালচারাল এডুকেশনকে আরও তলা পর্যন্ত নিয়ে যাওয়া দরকার। কৃষকের ছেলে কৃষিতে গ্র্যাজুয়েট করে চাকুরি খুঁজছে, কিন্তু তারা যদি কৃষির সঙ্গে যুক্ত না হয়, হায়ার সেকেণ্ডারি এডুকেশনকে বা জেনারেল এডুকেশনকে আমরা যদি কৃষির সাথে ইনভলভ্ করতে না পারি তাহলে চাকুরীর জন্য তারা যখন আসবে তখন গ্রাম থেকে বিচ্ছিন্ন হোয়াইট কালার যারা, তারা কৃষির থেকে বিচ্যুত হয়ে যাবে এবং এর দ্বারা সমস্যার সমাধান হবে না। মন্ত্রী মহাশয় এই অ্যাসেম্বিলির ফ্লোরে দাঁড়িয়ে যখন প্রতিশ্রুতি দিয়েছিলেন যে আমরা পরবর্তীকালে এগ্রিকালচারাল কলেজ খুলবো। আশাকরি সেটা হবে। নতুন শিক্ষামূলক এডুকেশন, ভোকেশন্যাল এডুকেশন সম্পর্কে অর্থমন্ত্রীর বাজেটে চাপ দেওয়া হয়েছে। সেই ধরণের কোর্স আমরা যদি তৈরি করতে পারি, যেটাকে আমরা শিল্প-বিজ্ঞান বলি, সাধারণভাবে কৃষককে তাহলে আমরা এগিয়ে নিয়ে যেতে পারবো। এই কথা বলে এই বাজেট বরাদ্দকে সমর্থন করে আমর বক্তব্য শেষ করছি।

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কংগ্রেস পক্ষ থেকে দুঃখ প্রকাশ করা হয়েছে যে কৃষির গুরুত্ব কম দেওয়া হয়েছে। কৃষির উপরে প্রতিবার বাজেট বরাদ্দে আলোচনার সময় থাকে চার ঘণ্টা, এবারে তা তিন ঘণ্টা করা হয়েছে। তার আগে ওই সংস্কৃতি দপ্তরের ব্যয়-বরাদ্দ আলোচনার স্থান দিয়ে কৃষির প্রাধান্যকে কমিয়ে দেওয়া হয়েছে বলে কংগ্রেসীরা দুঃখ প্রকাশ করেছেন। পৃথিবীর সভ্যতর উষার লগ্নে মনুষ্য সভ্যতায় মানুষ যেদিন আয়ত্ত

করলো সেই সভ্যতাকে ভিত্তি করেই অনেক অনেক সভ্যতার জন্ম হয়েছিল। কাজেই এই সভ্যতা প্রাচীনোত্তর দাবি করতে পারে। আরো অনেক নবীন সভ্যতা গড়ে উঠবে এবং প্রাচীনের কাজই তাদের এগিয়ে দেওয়া। কাজেই আজকের দিনে আমি আশা করবো যে সংস্কৃতি দপ্তরের উপরে পুরো একটা দিন রাখার দরকার। কারণ পশ্চিমবঙ্গের চারদিকে একটা ভাঙনের খেলা শুরু হয়েছে। পশ্চিমবঙ্গে আজকে হিংসার আগুন জ্বলছে। সাম্প্রদায়িকতা, প্রাদেশিকতার বীভৎস চেহারা নিয়ে আমাদের এই পশ্চিমবঙ্গের সমাজকে কলুষিত করতে উদ্যোত হয়েছে। সেই সময়েই এঁদের হাত থেকে মানুষকে বাঁচাতে হলে, সমাজকে সচেতন করতে হলে সংস্কৃতি দপ্তরের সক্রিয় অংশ, তার গুরুত্ব অনেক বেশি পাওয়া উচিত বলে আমি মনে করি। সেইদিক থেকে কৃষি দপ্তরের ৩ ঘণ্টা আলোচনায় গুরুত্ব হ্রাস. হয়নি। পশ্চিমবঙ্গকে যদি সুস্থ করা যেতে পারে তাহলে আবার আমরা আসবো, থাকবো। তখন আমরা কৃষি দপ্তর নিয়ে ৫ ঘণ্টা, ৬ ঘণ্টা আলোচনা করবো। কাজেই আপনাদের দুঃখপ্রকাশ কুম্ভীরাশ্রু ছাড়া আর কিছুই নয়। মাননীয় নিহারবাবু তাঁর বক্তব্যে বলেছেন যে, কৃষি আজকে ব্যয়সাপেক্ষ ব্যাপার, মুলধন না পেলে চাষ করা যায় না। এই চাষের টাকা আসে সমবায় থেকে, ব্যাঙ্কের লোন থেকে এবং কৃষিদপ্তর যে নির্দিষ্ট টাকা আছে তার থেকে কৃষি দপ্তর ঋণ দেয়। গত বছর ৩৩ কোটি টাকা কৃষি দপ্তরের মাধ্যমে ঋণ দেওয়া হয়েছিল। কিন্তু একদিকে কেন্দ্রীয় সরকারের অস্থিরতা, তার সিদ্ধান্ত গ্রহণে অক্ষমতার জন্য আজকে ঋণের ব্যাপারটা নিয়ে একটা সমস্যা দেখা দিয়েছে। ঋণের ব্যাপারটা একটা জায়গায় থমকে দাঁড়িয়ে গেছে। চাষে আজকে সংকট দেখা দিচ্ছে। কৃষি দপ্তর থেকে যে নির্দিষ্ট ঋণ দেওয়া হচ্ছে সেটা বন্ধ হতে চলেছে। এটা বন্ধ হতে চলেছে এই কারণে যে পশ্চিমবঙ্গের কিছু আমলারা, জেলা শাসক তাঁরা সিদ্ধান্ত নিয়েছেন যে এই ঋণের ব্যাপারে তাঁরা দায়িত্ব নিতে পারবেন না। তাঁরা বন্ধ করে দিয়েছেন। মনে রাখতে হবে মাননীয় সদস্যদের যে, ব্যাঙ্কের ঋণ, সমবায় ঋণের সাথে কৃষি দপ্তরের ঋণের অনেক তফাৎ আছে। ব্যাঙ্কের ঋণ এবং সমবায়ের ঋণের সুদের হার হচ্ছে ১০ থেকে ১২ টাকা। আর কৃষি দপ্তর থেকে যে সুদ দেওয়া হয় তার সুদের হার মাত্র ৬ টাকা। হঠাৎ করে যদি বন্যা হয়, কোনও জায়গায় খরা হয় বা হয়তো সাইক্লোন হলো তাহলে সরাসরি এই কৃষি ঋণ বিপন্ন কৃষকের কাছে পৌঁছে দেবার ব্যবস্থা করি।

[7-20–7-30 P.M.]

যাতে সে একটু সোজা হয়ে দাঁড়াতে পারে। কিন্তু ব্যাঙ্কের ঋণ দেওয়া কি দুরুহ ব্যাপার যারা গ্রামাঞ্চলের প্রতিনিধি আছেন যারা কৃষকদের নিয়ে কাজকর্ম করান তারা জানেন ঐ সমস্ত জাতীয় ব্যাঙ্কের এমন একটা আমলাতান্ত্রিক ব্যাপার সেখানে সৃষ্টি হয়েছে যে সাধারণ কৃষকরা সেখান থেকে কোনও সুযোগ-সুবিধা পাচ্ছেন না। সেক্ষেত্রে মাননীয় সদস্যরা যারা এসেছেন বিভিন্ন জেলা থেকে তাদের এই ব্যাপারে সচেতন হতে হবে, কয়েকটি জেলাশাসক তারা সিদ্ধান্ত নিয়েছিলেন যে এই ঋণ বিলি করা হবে না, এটা আমাদের ক্যাবিনেটের সিদ্ধান্ত নয়, বামফ্রন্ট সরকারের সিদ্ধান্ত নয়, কয়েকটি জেলা শাসক তাদের কি করে এই ঔদ্ধত্য হয়, তাদের কি করে এই সাহস হয় আমি ভেবে পাচ্ছি না। তাদেরকে যদি চাকরি করতে হয়, বামফ্রন্ট সরকার যদি সিদ্ধান্ত পরিবর্তন করেন তাহলে আলাদা, যে এই কারণে তুলে দেব, বা অন্যভাবে দেওয়া হবে তাহলে আলাদা কথা। তাদেরকে যদি চাকরি করতে হয় তাহলে

এই পর্যন্ত যা সিদ্ধান্ত আছে সেটা মেনে চলতে হবে। তারা যদি এখন তাদের সেই দুঃসাহস দিয়ে এই নীতিকে লঙঘন করতে চান তাহলে তাদের বিরুদ্ধে কঠোর ব্যবস্থা নেওয়া হবে। কাজেই আমি আপনাদের কাছে আবেদন করবো আপনারা জেলাশাসকের সঙ্গে দেখা করবেন তাদেরকে বলবেন এই ঋণ হচ্ছে আমাদের হাতে সব সময় তৈরি থাকে যাতে যেখানে সংকট আসে, যেখানে কৃষকরা বিপদে পড়ে, সেখানে এই ঋণটা যাতে সাথে সাথে আমরা পৌঁছে দিতে পারি। ঋণের ব্যাপারে আমরা বলতে পারি কেন্দ্রীয় সরকারকে এবং দরকার হলে তাদেরকে আমরা চাপ দেব আপনারা একটা সঠিক সিদ্ধান্তে আসুন—তারা ঋণ মুকুব করবেন কিনা, এবং করলে কতটা মুকুব করবেন এবং সেইক্ষেত্রে আমাদের রাজ্য সরকারের দায়িত্বটাই বা কতখানি। এটা যদি না করা যায় তাহলে আগামী বছরে চাষীদের কিন্তু একটা সংকট ঘনিয়ে আসবে। দ্বিতীয় যে কথাটা বলতে চাই বন্ধু সরকার সম্বন্ধে, বন্ধু সরকার কিন্তু যতক্ষণ তারা আমদের বন্ধুত্ব অর্জন করবেন অর্থাৎ আমাদের দুঃখে দুঃখিত হবেন, আমাদের অবস্থাটা বুঝবেন, ততক্ষণ কিন্তু তারা আমাদের বন্ধু হবেন। আজকে পরিবেশ দপ্তরের কেন্দ্রীয় মন্ত্রী তিনি খেপামী শুরু করে দিয়েছেন, তিনি বলেছেন আমাদের উত্তরবঙ্গের মাটির যা অবস্থা তাতে ভাল ইঁট হয় না, আপনাদের এখানে যেটা থার্ড ক্লাস ইট, সেটা আমাদের ওখানে ফাস্ট ক্লাশ ইট বলে চিহ্নিত হয়। আমাদের ইঁটের কোয়ালিটি খুব খারাপ এতে খরচও বাড়ে। আবার বর্ষার সময় যদি ইট করা যায় তাহলে বর্ষায় ধুয়ে যায়। বর্ষায় ঠিকমতো ইঁট তৈরি হয় না, নানা রকমের অব্যবস্থা থাকে। ফলে জঙ্গল থেকে পাহাড়ের পাদদেশ থেকে পাথর নিয়ে এসে বাঁধের কাজ করতে হয়, রাস্তার কাজ করতে হয়, কালভার্টের কাজ করা হয়। কিন্তু তিনি ফতোয়া জারী করে দিয়েছেন যে এই বোল্ডার নেওয়া চলবে না, কারণ আনতে গেলে ট্রাকের আওয়াজ হয়, ডিজেলের গন্ধে পরিবেশ দূষণ হয়, তাতে পরিবেশ ঠিক থাকবে না, পশুপক্ষীদের কষ্ট হয়। আমার কথা হচ্ছে মানুষের জন্য তো পরিবেশ, মানুষ সমাজকে ভাল করে গড়ে তুলতে পারার জন্য দরকার হয় পরিবেশ, কিন্তু সেই মানুষ যদি শেষ হয়ে যায় তাহলে উত্তরবঙ্গের কোনও নদীতে যদি বাঁধ মেরামতির কাজ না করা যায়, তাহলে তো কিছুই হবে না অথচ উনি বারে বারে বলেছেন যে না বোল্ডার নেওয়া চলবে না। তিস্তার বাঁ হাতি যে খাল সেই খাল কাটলে জলপাইগুড়ি, কুচবিহারের বনাঞ্চলের ভিতর দিয়ে কাটতে হবে, কিন্তু সেই অনুমতিও তারা দিচ্ছে না, তাহলে কি জঙ্গলের মধ্যে দিয়ে খাল কাটা হবে না, তাহলে কি হাইওয়ে দিয়ে খাল কাটা হবে? কোথায় দাঁড়িয়েছে? কাজেই এই ব্যাপারে পশ্চিমবঙ্গের মানুষ, পশ্চিমবঙ্গের মাননীয় বিধানসভার সদস্য যাঁরা আছেন, তাঁরা নিশ্চয় আমাদের এই সমস্যার সমাধানের জন্য আপনারা সহযোগিতার হাত প্রসারিত করবেন। আমি এখনে খুব বেশি বলতে চাই না। কেননা গতবার অপূর্ববাবু তীব্রভাবে আক্রমণ করেছিলেন কৃষি দপ্তরকে। এইবারে তিনি সমঝোতায় এসেছেন। যেটুকু বিরোধিতা না করলে নয়, সেটুকু করেছেন। অপূর্ববাবুর সাজেশনগুলি আমি নোট করেছি, পরে অপূর্ববাবুর সাথে আলোচনায় বসব। তিনি গুরুত্বপূর্ণ কতকগুলি কথা বলেছেন, সেগুলি আমরা কার্যকরী করবার চেষ্টা করছি। কিন্তু গোবিন্দবাবু, উনি যা বললেন, তাতে মনে হয় তিনি আসরে নেমেছেন রাজার ভূমিকায়, কারণ ঢাল নেই, তলোয়ার নেই, নিধিরাম সর্দার। উনি বললেন, যে স্পেয়ার পার্টস যন্ত্রপাতি বিক্রয় হয় সেটা একটা কোম্পানিকে দেওয়া হয়েছে টেণ্ডার ছাড়াই। একটা জিনিস বোধহয় উনি জানেন না, ব্যাপারটা হচ্ছে, আমরা নিয়ম করেছি পঞ্চায়েতেরা লিস্ট

করে দেবেন যে কোনও কৃষক এই যন্ত্রপাতি কিনতে পারবেন এবং সাবসিডির টাকা দিয়ে দিয়েছি তাঁদের। যে কোম্পানি ভালো হবে সেই কোম্পানি থেকে তোমরা জিনিস কেনো। কৃষক নিজেদের পছন্দমতো কোম্পানির জিনিসপত্র কেনে। সেখানে টেণ্ডারের কোনো ব্যাপার নেই। একটা কোম্পানিকে সুযোগ-সুবিধা দেবারও ব্যাপার নেই। ওই ভদ্রলোক কিছুদিন মন্ত্রী ছিলেন, এখনকার জামানায় ওসব হয় না। আগে দুর্নীতি, টুর্নীতি, সব ছিলো। আমি মোটামুটিভাবে এই কথা বলতে চাই যে, পশ্চিমবঙ্গে আমাদের যা অগ্রগতি হয়েছে তাতে মোটেই আমরা সন্তুষ্ট নই। আরোও বাড়াতে হবে। এখন শুধু ১৮০০ কে.জি. পার হেক্টারে আমন হচ্ছে। এটাকে আরো বাড়াতে হবে। আমাদের আরো অগ্রসর হতে হবে। তবে এখন সেচ দপ্তর এবং আরো অন্যান্য দপ্তর আমাদের নানাভাবে সাহায্য করেছেন। আমাদের অনেক সমস্যা ছিল। তবুও বলছি এতে আমরা আশ্বস্ত নই। আমাদের আরো বাড়াতে হবে। পাঞ্জাব, হরিয়াণায় বলুন, ওখানে ৯৯ ভাগ জমিতে জলসেচের বন্দোবস্ত আছে। ওখানে পশ্চিমবঙ্গের মতো, আমন মরশুমে এতো বৃষ্টি হয় না। সেখানে আকাশ মেঘাচ্ছন্ন থাকে না। পাঞ্জাবে আমন চাষের সাথে আমদের বোরো চাষের তুলনা করতে পারেন। তবে জল ঠিকমতোন ছাড়ার দরকার আছে। পাঞ্জাবে সেই ধরণের কোনও সংকট থাকে না। জল ছাড়ার পর চাষ হয় না। সেখানে মিলিয়ে দেখবেন, আমরা পাশাপাশি চলেছি। খরচ বেড়েছে। সময় বেশি যাচ্ছে। আজকে আমন চাষ এবং বোরো চাষের উপর বেশি জোর দিতে হবে। সেদিন বাংলাদেশ গিয়েছিলাম, সেখানে কৃষি দপ্তরের অফিসারদের সাথে, কৃষকদের সাথে আলোচনা করেছি। আমরা আমনের ওপর জোর দিতে চাই। তারপর সাইক্লোনে অনেক সময় নষ্ট হয়ে যায়। একটা ভ্যারাইটি আমরা চেষ্টা করছি। সিড বেড তৈরি হবে সেপ্টেম্বর এবং অক্টোবরে। আগামী মাসে বাংলাদেশ থেকে প্রতিনিধি দল আসবে চাষবাস দেখতে। এরপর আমরাও প্রতিনিধিদল পঠাবো—তাঁরা কি করে সাফল্যলাভ করেছেন এটা দেখবার জন্য এবং আমরাও সেই পথে যাবো। আমন, আউস এইভাবে চিহ্নিত করবেন না। যাই হোক আমরা চেষ্টা করছি এগিয়ে যাবার জন্য, তাতে হয়ত অনেক বাধা-বিপত্তি আছে। কিন্তু সবার সহযোগিতা যদি আমরা পাই তাহলে নিশ্চয় সাফল্যলাভ করব। আর বেশি কিছু বলার নেই, তবে ওখান থেকে যদি আক্রমণটা ঠিক ঠিক হয়, তবে জবাব দেবার প্রেরণা থাকত, কিন্তু আজকে কোনও প্রেরণা পাচ্ছি না। বিধানসভায় বিরোধী দলে আমরাও এক সময় ছিলাম, কৃষি, ভূমি, ও ভূমি-রাজস্ব এবং পুলিশ বাজেটের দিন একটা বিরাট ব্যাপার হয়ে যেত। এখন বিরোধীদের ভূমিকা ডাল, ভাত, বার্লির মতো। তার জন্য আর বেশী কিছু না বলে, ছাঁটাই প্রস্তাব অগ্রাহ্য করে, আমার দপ্তরের ব্যয়-বরাদ্দ আপনারা অনুগ্রহ করে অনুমোদন করবেন, এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Demand No. 47**

The motion of Shri Apurbalal Majumder that the amount of the Demand be reduced by Rs. 100- was then put and lost.

The motion of Shri Kamal Kanti Guha that a sum of Rs. 98,55,26,000 be granted for expenditure under Demand No. 47, Major Head : "2401–Crop Husbandry, 4401–Capital Outlay on Crop Husbandry

(excluding Public Undertakings) and 6041–Loans for Crop Husbandry (Excluding Public Undertakings)'', was then put and agreed to.

### Demand No. 55

The motion of Shri Aurbalal Majumder that the amount of the Demand be reduced by Rs. 100- was then put and lost.

The Motion of Shri Kamal Kanta Guha that a sum of Rs. 20,67,32,000 be granted for expenditure under Demand No. 55, Major Heads : ''2415–Agricultrual Research and Education and 4415–Capital Outlay on Agricultural Research and Education'', was then put and agreed to.

### Demand No. 58

The motion of Shri Aurbalal Majumder that the amount of the Demand be reduced by Rs. 100- was then put and lost.

The Motion of Shri Kamal Kanta Guha that a sum of Rs. 5,71,53,000 be granted for expenditure under Demand No. 58, Major Heads : ''2435–Other Agricultrual Programmes and 4435–Capital Outlay on Agricultural Research and Education'', was then put and agreed to.

### ADJOURNMENT

The House was then adjourned at 7.34 p.m. till 1 p.m. on Thursday the 3rd May, 1990 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Thursday, the 3rd May, 1990 at 1.00 p.m.

**PRESENT**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair. 23 Ministers, 9 Ministers of State, and 260 Members.

[1-00—1-10 P.M.]

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুতর বিষয়ে আপনার মাধ্যমে হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আজকের খবরের কাগজে দেখেছেন আমাদের এই সভার একজন মাননীয় সদস্য শ্রী সোমেন মিত্র গতকাল নিজাম প্যালেসে নিজের পার্টির একটা গোষ্ঠী দ্বন্দ্বের ফলে লাঞ্ছিত হয়েছেন, তাঁর কাপড় খুলে দেওয়া হয়েছে। নিজেদের মধ্যে ধস্তাধস্তি মারামারি এমন পর্যায়ে গেছে যে তাঁর দেহরক্ষীকে কোমর থেকে রিভলভার বের করতে হয়েছে। আপনি সমস্ত দলের প্রতিনিধিদের ডেকে নিয়ে এই বিষয়ে একটা সুব্যবস্থা করুন। কারণ, এতে রাজ্যের শান্তি-শৃঙ্খলা বজায় রাখতে নিয়োগ করতে হচ্ছে। সেজন্য আপনি সমস্ত দলের প্রতিনিধিদের নিয়ে বসে যাতে আমাদের সদস্যদের মান সম্মান নিরাপত্তা রক্ষিত হয় তার ব্যবস্থা করুন, এটাই আপনার কাছে আবেদন।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য রবীন মণ্ডল যে কথা বললেন ব্যাপারটা অত্যন্ত গুরুত্বপূর্ণ। আমাদের হাউসের মাননীয় সদস্য শ্রী সোমেন মিত্রকে যেভাবে তাঁর দলের পক্ষ থেকে আশঙ্কাজনক অবস্থায় মারধোর করা হয়েছে তাতে আমাদের এই হাউসের একজন সদস্য হিসাবে তার প্রতিবাদ করার প্রয়োজন আছে। মাননীয় সদস্য হিসাবে তাঁর আলাদা একটা ঐতিহ্য আছে। সেজন্য সমস্ত দলের প্রতিনিধিদের নিয়ে আলোচনা করে তাঁর প্রতি যে অবমাননা করা হয়েছে সেটা দেখার দরকার আছে।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মিঃ স্পিকার, স্যার, আমাদের বিধায়ক সোমেনবাবুর মার খাওয়াতে সরকারি দলের সদস্যরা যে উদ্বেগ প্রকাশ করেছেন তার জন্য তাঁদের ধন্যবাদ জানাচ্ছি, কিন্তু এই হাউসের গেটের সামনে সেদিন আমি যখন পুলিশের মার খেয়ে এখানে ঢুকি তার বিরুদ্ধে আজ পর্যন্ত কোনও জবাব আপনাদের তরফ থেকে দেওয়া হয়নি, সরকারের তরফ থেকেও একটা কথা বলা হয়নি, এখানে অনেকে ছিলেন, আপনারা কোনও প্রতিবাদ করেননি। আমাদের পার্টির ভেতরে কি হয়েছে না হয়েছে জানি না, কাগজে যা দেখেছি এটা আমাদের কাছে দুঃখের কারণ, সেদিন মাননীয় স্পিকার মহাশয় আমাকে সুযোগ দিয়েছিলেন কথা বলার, তিনি বলেছিলেন মাননীয় মুখ্যমন্ত্রী এনকোয়ারি করে দেখে এর একটা জবাব দেবেন এই হাউসে। কিন্তু আজ পর্যন্ত আপনারা একটা কথাও বলেননি বা সরকারের তরফ থেকে একটা কথাও আমাকে জানাননি।

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিষয়টা অত্যন্ত গুরুতর, এই হাউসের

মাননীয় সদস্য যেভাবে নিগৃহীত হয়েছেন তাতে আমরা চিন্তিত হয়ে পড়েছি। দেখছি না, তিনি অন্তত একটা বিবৃতি দিন যে কি ঘটনা ঘটেছিল। সোমেন মিত্রকে মারধোর করা হল, তাঁর কাপড় খুলে দেওয়া হল, কি ঘটনা ঘটেছিল সেটা জানা একান্ত দরকার, যদি বিষয়টা জানাবার চেষ্টা করেন তাহলে ভাল হয়।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা খুবই পরিতাপের বিষয় যে, এমন একটা ব্যাপার নিয়ে আলোচনা শুরু হয়েছে যেটায় মনে হচ্ছে এই হাউস যেন একটা ছেলে খেলার জায়গা হয়ে গেছে। আজকে ইম্পর্ট্যান্ট কোয়েশ্চেন আওয়ার আছে, সেটার জবাব মুখ্যমন্ত্রী দেবেন। কাজেই এটা আগে দেখা দরকার। সেটাকে সাসপেন্ড করে এইভাবে আলোচনা করে হাউসকে অপমান করা হচ্ছে, ছোট করা হচ্ছে। কোনও একটা গুরুত্বপূর্ণ বিষয় নিয়ে আলোচনা হলে ব্যাপারটা পরিষ্কার বোঝা যায়। আমরা তো বলিনি যে, সি. পি. এম. নৈহাটিতে নিজেরাই নিজেদের মারছে। আমরা জানি হাউসে এমন একটা জিনিস বলা উচিত যেটায় হাউসের মর্যাদা রক্ষিত হয়। কিন্তু রবীনবাবু প্রথমেই বলতে আরম্ভ করলেন একটা তুচ্ছ ব্যাপার নিয়ে। আপনি বলতে দিয়েছেন, কারও কিছুর বলার নেই। আজকে পুলিশ বাজেট আছে। মুখ্যমন্ত্রীকে পাওয়া যায় না। হঠাৎ করে আসেন না, মাঝে মাঝে আসেন। সব সময় পাওয়া যায় না। তিনি ডুমুরের ফুল হয়ে গেছেন। আজকে যখন পাওয়া গেছে তখন আমরা তাঁকে প্রশ্ন জিজ্ঞাসা করব, অথচ সেই সময় নষ্ট হয়ে যাচ্ছে। আমাদের পার্টির কে কি করেছে তাতে ওদের উদ্বিগ্ন হবার খুব একটা কারণ থাকতে পারে না। কারণ, ওরা এমন একটা জায়গায় আছেন তাতে করে আমাদের কাছে না পড়ে থাকলে দিন কতক বাদে ভি. পি. সিং-এর [***] পশ্চিমবাংলার লোকের কাছেও [***] তার জন্যই প্রস্তুত হচ্ছেন। প্রশ্নের এই ব্যাপারটাকে হাল্কা করে দেখবেন না। আপনাদের আনন্দিত হবার কিছু নেই। আমরা সর্বভারতীয় দল। বিরাট দলে নানারকম গণ্ডগোল থাকতে পারে। যুদ্ধ যখন হয় তখন আপনাদের শ্মশানে পাঠাতে একটুও ত্রুটি করি না। কাঁধে কাঁধ দিয়ে আমরা আপনাদের বিরুদ্ধে লড়াই করি। শুধু সারা পশ্চিমবাংলায় নয়, সারা ভারতবর্ষে এখনও পর্যন্ত কংগ্রেসই সর্বশ্রেষ্ঠ, সর্ব বৃহত্তম দল বলে প্রতিষ্ঠিত হয়ে আছে, এটা আপনাদের জানা উচিত।

**মিঃ স্পিকার :** লাথি খাওয়া দু'জায়গায় উল্লেখ করেছেন, ওটা বাদ যাবে।

**শ্রী জ্যোতি বসু :** স্পিকার মহাশয়, আমি বলছি এটা কি আনপার্লামেন্টারি বলে বাদ যাবে? থাকলে ভবিষ্যতে লোকে দেখতে পাবেন যে, কি রকম প্রতিনিধি এখানে আছে। এটা রাখাই ভাল ছিল।

**মিঃ স্পিকার :** এটা নিয়মের মধ্যে হয় না, বাদ যাবে। ছেড়ে দিন।

**শ্রী সুভাষ গোস্বামী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে ঘটনাটি জানা গেল নিঃসন্দেহে এটা অত্যন্ত উদ্বেগজনক ঘটনা। কিন্তু আমরা আশ্চর্য হয়ে যাচ্ছি যে, বিরোধী পক্ষের মাননীয় সদস্যগণ কেন ঘটনাটিকে অত্যন্ত লঘু করে দেখছেন। এই সভার তিনি একজন মাননীয় সদস্য। তিনি যেভাবে লাঞ্ছিত, অপদস্থ, অপমানিত হয়েছে, তাতে আমরাও অপমানিত বোধ করছি।

---

* Note : Expunged as ordered by the Chair.

আমি তাই দাবি করছি যে, প্রকৃত কি ঘটনা ঘটেছে সেটা এই সভায় জানানো হোক এবং এই সভা থেকে তার বিরুদ্ধে ধিক্কার জানানো উচিত। তাই এটাকে নিছক দলীয় ব্যাপার বলে লঘু করে দেখা চলে না। আমাদের দাবি হচ্ছে প্রকৃত সত্য জানার ব্যবস্থা করা হোক এবং এই ঘটনার নিন্দা করা হোক।

**শ্রী প্রবুদ্ধ লাহা ঃ** স্যার, কালকে প্রদেশ কংগ্রেসের মিটিং ছিল। আমি প্রত্যক্ষদর্শী। আমি নিজে উপস্থিত ছিলাম। সোমেন মিত্রর সঙ্গে আমিও ছিলাম। সোমেন মিত্রকে কেউ আঘাত করেনি, অ্যাসল্ট করেনি। কেন না কংগ্রেসের ছেলেরা দলমত নির্বিশেষে, গ্রুপ নির্বিশেষে সোমেন মিত্রকে শ্রদ্ধা করে থাকে। আমাদের পার্টি ডেমোক্রাটিক পার্টি। অনেক ছেলে টিকিট চাইতে এসেছিল। তাদের সমর্থকদের নিয়ে এসেছিল। তাই সোমেন মিত্রর কাছে এসে বলেছে তাদের যেন একটা চান্স দেওয়া হয় পৌর নির্বাচনে লড়ার জন্য। খবরের কাগজে যে খবর বেরিয়েছে তা অতিরঞ্জিত খবর। এই অতিরঞ্জিত খবরে বিশ্বাস করার কোনও যৌক্তিকতা নেই। আর তার কিছুক্ষণ পরেই সোমেন মিত্র মাদ্রাজ ফ্লাইটে চলে যান। সোমেন মিত্রকে আঘাত করলে তিনি মাদ্রাজ যেতে পারতেন না।

[1-10—1-20 P.M.]

এবং এই যে কথা বলা হচ্ছে যে শ্রী সোমেন মিত্রের সিকিউরিটি গার্ড রিভলভার বার করেছিলেন এবং রিভলভার ব্যানডিস করেছিলেন এটা সম্পূর্ণ মিথ্যা কথা। শ্রী সোমেন মিত্র খুব কম সময়ই তাঁর সিকিউরিটি গার্ডকে নিয়ে চলেন। তাঁর সিকিউরিটি গার্ড অনেক তফাতে ছিল এবং অন্য একটি গাড়িতে আসছিল। সোমেন মিত্র মহাশয় যখন মিটিং-এর মধ্যে ঢুকে যান এবং আমরা সোমেন মিত্র মহাশয়কে যখন এসকর্ট করে নিয়ে যাই তখন তাঁর সিকিউরিটি গার্ড এসে জিজ্ঞাসা করলেন যে কি হয়েছে? এর আগে সাহেবের গায়ে হাত দেবার চেষ্টা করা হয়েছে কি? তখন শ্রীমতী মমতা ব্যানার্জি, আমি এবং মানস ভুঁইয়া, আমরা বেরিয়ে এসে বললাম যে না, কিছু হয়নি। স্যার, আমাদের পার্টি ডেমোক্রেটিক পার্টি। কিছু ছেলে হয়ত অতি উৎসাহে ঐ টিকিট পাবার জন্য সোমেন মিত্র জিন্দাবাদ বলেছে। এই হল ব্যাপার। এইরকম একটা ছোটখাট ব্যাপার এত বড় করে দেখার দরকার নেই। কাজেই আমার কথা হল, কোয়েশ্চেন আওয়ার যেভাবে হওয়া উচিত এবং পুলিশ বাজেট যেভাবে হওয়া উচিত সেইভাবে হোক, সেই সময় কেটে এই জিনিস আলোচনা করার দরকার নেই।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে ঘটনা ঘটেছে—মাননীয় সদস্য সোমেন মিত্র মহাশয়ের উপর যে আঘাত করা হয়েছে এবং তাকে যে নিগৃহীত করা হয়েছে সেটা লঘু করে দেখার ব্যাপার নয়। মাননীয় সদস্য প্রবুদ্ধবাবু বললেন যে তাঁকে এসকর্ট করে নিয়ে যেতে হয়েছিল। স্যার, ঘটনাটি খুব গভীর এবং আমার ভয় হচ্ছে যে একটা চেন রিঅ্যাকশন হবে। সোমেন মিত্রের গায়ে হাত দিলে তার পক্ষের লোকরা চুপ করে বসে থাকবে না, কাজেই একটা চেন রিঅ্যাকশন হবে এবং তাতে পশ্চিমবঙ্গের আইনশৃঙ্খলা বিঘ্নিত হতে পারে। কাজেই আমি মনে করি এই বিষয়টির প্রতি লক্ষ্য রাখা দরকার।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা আপনার কাছে খুবই কৃতজ্ঞ। কারণ কাগজে যে খবর বেরিয়েছে যে বিধানসভার কোনও সদস্যের উপর হামলা হয়েছে

এবং তারজন্য আপনি বিধানসভার এতটা মূল্যবান সময় দিয়েছেন আলোচনা করতে বিশেষ করে মাননীয় মুখ্যমন্ত্রীর প্রশ্নের উত্তর দেবার দিনে। স্যার, আপনি উদ্বেগ প্রকাশ করেছেন, তবে স্যার, আপনি জানেন যে এই ধরনের ঘটনা অতিরঞ্জিত করে বলা হয়ে থাকে। অতিরঞ্জিত যে এই ঘটনায় আছে সেটা এর আগেও উল্লিখিত হয়েছে। বামফ্রন্টের যাঁরা সদস্য তাঁরা এতে আনন্দ প্রকাশ করেছেন, তাঁদের উদ্দেশ্যে এর আগেই আমরা বলেছি যে এতে আনন্দিত হবার কিছু নেই। আমরা ঐক্যবদ্ধভাবেই তাঁদের সাথে লড়ব। কিন্তু স্যার, যে প্রশ্নটা অনেক আগেই আলোচিত হওয়া উচিত ছিল সেটা হচ্ছে, গতকাল কুচবিহারে সি. পি. এমের তিন জন লোককে নাকি কুড়ুল দিয়ে কুপিয়ে মারা হয়েছে। এই আমলে কারা মারা গেল? এর আগে ফরোয়ার্ড ব্লকের দু'জনকে আগুন দিয়ে পুড়িয়ে মারা হল। স্যার, আমার জিজ্ঞাস্য, এই হাউসে কোনটা আলোচনা করব—কোথায় ধাক্কাধাক্কি হয়েছে সেটা, না, কুড়ুল দিয়ে কুপিয়ে মারা হয়েছে, আগুন দিয়ে পুড়িয়ে মারা হয়েছে সেটা? শুধু তাই নয়, আরও একজন সদস্য শ্রী উমাপতি চক্রবর্তী, তাকে আঘাত করা হয়েছে। অম্বিকাবাবুকে পুলিশ এই বিধানসভায় ঢোকার সময় আঘাত করেছে। সেগুলি নিয়ে আলোচনা না করে অতি তুচ্ছ ব্যাপার নিয়ে আলোচনা করে আজকে পুলিশ বাজেটের যে মূল আক্রমণের সূত্রে—বামফ্রন্টের ব্যর্থ প্রশাসন—তাকে এঁরা ভোঁতা করে দেবার চেষ্টা করছেন। তা তাঁরা পারবেন না। পশ্চিমবঙ্গে কংগ্রেস এখন বৃহত্তম দল এবং ৪২ শতাংশ ভোট আমরা পাই। আপনাদের এত ভয় ও সন্ত্রাস সত্ত্বেও কংগ্রেস ভবিষ্যতেও সেটা পাবে। তাই স্যার, বলব, রবীনবাবুদের উদ্বেগ এবং কুম্ভীরাশ্রু নিয়ে আমরা আদৌ বিচলিত নই।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সৌগতবাবু বললেন যে এটা তুচ্ছ ব্যাপার। আমি মনে করি এটা তুচ্ছ ব্যাপার নয় কারণ এর আগে সৌগতবাবু যখন আক্রান্ত হয়েছিলেন, তখন আমরা তার প্রতিবাদ করেছিলাম। স্যার, আমি মনে করি, পৌর নির্বাচনের আগে বিশেষ করে আরও মারামারি হবে। স্যার, আমার প্রস্তাব ওঁদের এম. এল. এ এবং নেতাদের সিকিউরিটি গার্ড দেওয়া হোক। আজকে পুলিশ বাজেট, পুলিশমন্ত্রী উপস্থিত আছেন, এটা তাঁর নজরে এনে আমরা বলছি, ওঁদের দলের মধ্যে মারামারি আরও বাড়বে কাজেই ওঁদের সিকিউরিটি না দিলে পশ্চিমবঙ্গের আইনশৃঙ্খলা ক্ষতিগ্রস্ত হবে। অম্বিকাবাবু বললেন, যে তাঁকে যখন আঘাত করা হয় তখন কোনও প্রতিবাদ হয়নি। এখন কি করা যাবে? তাঁদের দলের নেত্রী, গোয়া বিশ্ববিদ্যালয়ের ডিগ্রিধারী শ্রীমতী মমতা ব্যানার্জি, তিনি বোম মেরেছিলেন। সেই বোমের ঘায়ে তিনি আহত হয়েছেন, আমরা কি করতে পারি।

সেই বোমের আঘাতে তিনি আহত হয়েছিলেন। তারজন্য আমরা কি করতে পারি? আমরা তার জন্য প্রতিবাদ করেছি। আজকে এই ধরনের ঘটনা ঘটছে। কাজেই আমি আপনার কাছে আবেদন করব যে এই বিষয়ে আলোচনা করা হোক।

**শ্রী মান্নান হোসেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য রবীন মণ্ডল মহাশয় যে কথা এখানে উল্লেখ করেছেন যে গতকাল নিজাম প্যালেসে কংগ্রেসের যে মিটিং ছিল সেই মিটিংয়ে মাননীয় সদস্য সোমেন মিত্রকে মারা হয়েছে। কিন্তু গতকাল যখন সোমেন মিত্র, পশ্চিমবঙ্গ প্রদেশ কংগ্রেসের সাধারণ সম্পাদক নিজাম প্যালেসে গেছেন তখন আমিও তার সঙ্গে ছিলাম। আজকে এখানে একটা অসত্য কথা বলা হয়েছে। সোমেন মিত্রকে কেউ

মারধোর বা লাঞ্ছনা করেনি। কংগ্রেসের মনোনয়নের ব্যাপারে দু'একটি ত্রুটির বিষয়ে তারা আলোচনা করতে এসেছিলেন এবং সোমেন মিত্রের সঙ্গে আলোচনা করে তারা ফিরে গেছেন। এখানে মাননীয় সদস্য রবীনবাবু বলেছেন যে সোমেন মিত্র এই সভার সদস্য, তিনি লাঞ্ছিত হয়েছেন, তার নিরাপত্তার বিঘ্নিত হয়েছে। আমি তাকে জিজ্ঞাসা করি যে কিছুদিন আগে ক্ষীর পাইয়ের সদস্য উমাপতি বর্মণকে যখন প্রহার করা হয়েছিল, তারপরে এই সভার অধিবেশন হয়েছিল কিন্তু তখন তো শাসক দলের কোনও সদস্যকে একথা উল্লেখ করতে দেখিনি? উমাপতিবাবুকে যারা মেরেছে তাদের শাস্তি দেওয়া হোক, একথা বলে আপনাদের কারও কাছ থেকে তো কোনও প্রস্তাব আসেনি? তারপরে কিছুদিন আগে আমাদের মাননীয় সদস্য অম্বিকা ব্যানার্জিকে হাওড়ায় শাসক দলের পক্ষ থেকে আক্রমণ করা হয়েছিল তখন তো আমরা দেখিনি যে কোনও মাননীয় সদস্য একথা এখানে উল্লেখ করেছেন? মাননীয় অধ্যক্ষ মহাশয়, তাই, গতকাল মাননীয় সদস্য সোমেন মিত্রকে লাঞ্ছনা করা হয়েছে বলে যে কথা এখানে বলা হয়েছে, এটা সম্পূর্ণ অসত্য কথা। এই ধরনের কোনও ঘটনা ঘটেনি।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সকালে সংবাদপত্র পড়ে অবাক হয়েছি যে কংগ্রেস(আই) দলের মধ্যে আজকে যে অবস্থা হয়েছে, তারা যে জায়গায় চলে গেছে তাতে একটা খণ্ড যুদ্ধ চলছে। এখানে বসে কংগ্রেস(আই) দলের নেতারা শাক দিয়ে মাছ ঢাকার চেষ্টা করছেন। তারা একথা বোঝাতে চেষ্টা করছেন যে তাদের দলের মধ্যে কোনও বিরোধ নেই, অনৈক্য নেই। সামনের পৌরসভাকে কেন্দ্র করে, পৌরসভায় কে দাঁড়াবে সেই ব্যাপারে দক্ষিণ কলকাতার পঙ্কজ ব্যানার্জি পদত্যাগের হুমকি দিয়েছেন এবং সেই সব ব্যাপারে তারা মারামারি করেছেন, সেটা তাদের ব্যাপার। কিন্তু বিধানসভার সদস্য সোমেন মিত্রকে তারা অপদস্ত করেছেন, তার কাপড় খুলে নিয়েছেন। মান্নান বলে প্রাক্তন বিধায়ক তার কাপড় খুলে নিয়েছেন। এই হচ্ছে কংগ্রেস দল এবং আজকে তারা গণতন্ত্রের রীতিনীতির কথা বলছেন। একজন বিধায়ক তার নিরাপত্তা থাকছে না। কংগ্রেস দলের কর্মীরাই সেই নিরাপত্তা দিতে পারছেন। যারা তার পাশে রয়েছে। আপনি এই বিষয়ে তাদের চিফ হুইপকে সত্য তথ্য রাখার জন্য বলুন। মাননীয় সদস্য প্রবুদ্ধ লাহা বলেছেন যে কাগজে যা বেরিয়েছে সেটা অসত্য। তিনি হাউসকে বিভ্রান্ত করেছেন। আমি তার বিরুদ্ধে প্রিভিলেজ মোশন আনার অনুমতি চাচ্ছি। আপনি আমাকে অনুমতি দিলে আমি তার বিরুদ্ধে প্রিভিলেজ মোশন আনব। আমি আপনার কাছে এই অনুমতি চাচ্ছি।

**শ্রী অসিতকুমার মাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল নীজাম প্যালেসে প্রদেশ কংগ্রেসের মিটিং নিয়ে যে আলোচনা হয়েছিল সেই পরিপ্রেক্ষিতে কিছু ঘটনা ঘটেছে কি ঘটেনি, আজকে তাই নিয়ে হাউসে আলোচনা করার সুযোগ দিয়েছেন বলে আমি কৃতজ্ঞ। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে একটা কথা এখানে বলতে চাই। মাননীয় সদস্য, সে যে দলেরই হোক না কেন, তাকে যদি টর্চার করা হয় তাহলে তার জন্য হাউসের সদস্যরা দুঃখ প্রকাশ করতে পারেন। কিন্তু আমি আপনাকে একটা কথা স্মরণ করিয়ে একথা বলতে চাই যে আমার হাসান কেন্দ্রের একটি গ্রামে গত বছর পর পর ৩টি খুন হয়েছিল। একটি যুবতী মেয়েকে পুলিশ পিকেটের সামনে থেকে তুলে নিয়ে তাকে ধর্ষণ করে পরে গলা কেটে উলঙ্গ অবস্থায় ফেলে রাখা হয়েছিল। আমি সেই ব্যাপারে এই হাউসে চিৎকার করে

বলেছি কিন্তু তার কোনও বিচার পাইনি। গত একমাস আগে একজন সি. পি. এম. তস্কর একজনকে খুন করবে বলে কিন্তু তাকে না পেয়ে তার বৃদ্ধা স্ত্রীকে খুন করল।

[1-20—1-30 P.M.]

আমি সেদিন ডি. জি.কে একথা বলেছিলাম। আমরা দেখছি এমন একটা দিন নেই যেদিন কোনও না কোনও মা তাঁর ছেলেকে হারাচ্ছেন, এমন একটা দিন নেই যেদিন কোনও না কোনও স্ত্রী তাঁর স্বামীকে হারাচ্ছেন বা স্বামী-স্ত্রীকে হারাচ্ছেন। এই অবস্থা চলছে পশ্চিমবাংলায়। অথচ সেসব বিষয়ে আমাদের এখানে আলোচনা করার সুযোগ দেওয়া হচ্ছে না, আর কোথায় একজন সদস্যকে কে কি বলেছেন, না বলেছে তাই নিয়ে আলোচনা করার নামে এখানে বিভিন্ন রকম অসত্য কথা বলা হচ্ছে, দুঃখ প্রকাশ করা হচ্ছে। অথচ আমরা দেখেছি এই বিধানসভায় কয়েক দিন আগে কংগ্রেসি সদস্যদের ওপর ফ্রন্টের বিধায়করা অত্যাচার করেছে, কংগ্রেসের মাননীয় সদস্য অ্যাসল্ট হয়েছেন। অথচ সেদিন ওঁরা কেউ দুঃখ প্রকাশ করেননি। আজকে বাইরে কোথায় কি হয়েছে, তাই নিয়ে বিভিন্ন অসত্য কথা এখানে বলে আলোচনা করছেন।

**শ্রী দিলীপ মজুমদার ঃ** মাননীয় স্পিকার মহাশয়, নিজাম প্যালেসে যে ভয়ঙ্কর ঘটনা ঘটেছে সেটা নতুন কিছু নয়। এর আগেও বহুবার কংগ্রেস দপ্তরে মারপিট হয়েছে, ভাঙচুর হয়েছে, মানুষ আহত হয়ে হাসপাতালে গেছে এবং পুলিশ পিকেট বসেছে। ওঁরা ওঁদের নেতা রাজীব গান্ধীর সামনে মারপিট করেছে, ওঁরা ওঁদের নেত্রী ইন্দিরা গান্ধীর সামনে মারপিট করেছে। এমন কি আপনি জানেন যে, কংগ্রেসের অন্তর্দ্বন্দ্বের ফলে মানুষ খুন পর্যন্ত হয়েছে। যে কেউ আমাদের স্বরাষ্ট্র দপ্তরে প্রশ্ন করলেই জানতে পারবেন যে, ওঁরা নিজেরা নিজেদের ক'শো লোককে খুন করেছেন। শুধু তাই নয়, ইন্দিরা গান্ধীর আমলে ওঁরা ওঁদের নিজেদের দলের এম. পি., এম. এল. এ.কে পর্যন্ত মিসায় আটক করেছেন। এমন কি রিভলভার সমেত ওঁদের এম. পি. ধরা পড়েছে, গ্রেপ্তার হয়েছে। সিদ্ধার্থশঙ্কর রায় যখন মুখ্যমন্ত্রী ছিলেন তখন এই জিনিস হয়েছে। কংগ্রেসি আমলে কংগ্রেসী লোকেদেরই বিনাবিচারে গ্রেপ্তার করে রাখা হয়েছে। এই হচ্ছে কংগ্রেসের চেহারা। নিজাম প্যালেসে যে ঘটনা ঘটেছে, খবরের কাগজে যা বেরিয়েছে তাতে আমরা দেখছি যে, একজন আর একজনকে বলছে, 'তোকে বাঁশ দিয়ে পিটেছিলাম।' আর একজন আর একজনকে বলছে, 'তোর খোবলা খুলে নেব।' এরা সব নেতা, জনপ্রতিনিধি! এরা পশ্চিমবাংলার মানমর্যাদা নষ্ট করছে। স্যার, ওঁরা এমন অবস্থার সৃষ্টি করেছে যে, আজকে নিজাম প্যালেসের সামনে দিয়ে কোনও গাড়ি যেতে পারছে না। কয়েক দিন আগে ওঁরা বিধানসভার চত্বরে বোমা মেরেছে, ১০/১২ জন মহিলা এসে এখানে বোমা মেরেছে। অবশ্য এসমস্ত জিনিস কংগ্রেসের পক্ষেই শোভা পায়। কারণ কংগ্রেস কোনও দিনই গণতন্ত্র মানেনি, ওঁরাই গণতন্ত্রকে ধংস করেছেন। একের পর এক রাজ্যে ওঁরা আগুন জ্বালিয়েছেন। পাঞ্জাবে জ্বালিয়েছেন, দার্জিলিং-এ গোর্খাল্যাণ্ডের নামে সুভাষ ঘিসিংকে দিয়ে আগুন জ্বালিয়েছিলেন। কাশ্মীরে জ্বালিয়েছেন, আসামে জ্বালিয়েছেন। ত্রিপুরায় জ্বালিয়েছেন, সেখানে দিনের পর দিন আমাদের দলের সদস্যদের খুন করছেন। এই অবস্থায় আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ করছি পার্ক স্ট্রিট, নিজাম প্যালেস এলাকায় কড়া পুলিশ পাহারার ব্যবস্থা করুন। সমস্ত জায়গায় স্পেশ্যাল পুলিশ প্রোটেকশন ফোর্স দিন। কেন না আমাদের

মনে হচ্ছে কর্পোরেশন ইলেকশনকে কেন্দ্র করে ওঁরা নিজেরা নিজেদের কয়েক শো লোককে খুন করবে। তাই আমার মুখ্যমন্ত্রীর কাছে আবেদন কর্পোরেশন ইলেকশনের আগে কংগ্রেসি অন্তর্দ্বন্দ্বে যাতে মানুষ খুন না হয় তার জন্য তিনি উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন। ওঁরা যাতে ভয়ঙ্কর অবস্থার সৃষ্টি না করতে পারেন তার জন্য ব্যবস্থা নিন।

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি খুব আশ্চর্য হয়ে আজকে প্রথম থেকেই ঘটনাগুলি শুনলাম। মাননীয় মুখ্যমন্ত্রী তথা এই হাউসের নেতার উপস্থিতিতে খুব ভাল জিনিসই শুনলাম এবং শুনে আমার খুব আনন্দ হচ্ছে। মাননীয় মুখ্যমন্ত্রীর উপস্থিতিতে, মাননীয় তথ্যমন্ত্রীর উপস্থিতিতে প্রতিক্রিয়াশীল সংবাদপত্রের ওপর সরকারি দলের সদস্যরা আস্থা প্রকাশ করলেন। মনে হচ্ছে তাঁদের আস্থা বেড়েছে।

এমন একটি পরিস্থিতিতে মাননীয় সদস্য দিলীপবাবু বললেন যে সংবাদপত্রের প্রতিনিধিরা কংগ্রেসের মিটিং ঘরে নাকি ঢুকে কোন নেতা কি বক্তৃতা দিয়েছে তাও সংবাদপত্র লিখেছেন এবং তা নিয়ে সরকারি দলের নেতা এবং সদস্যরা এই হাউসে আলোচনা করছেন। যদি ধরেও নিই যে মাননীয় সদস্য সোমেন মিত্রের উপর অত্যাচার হয়েছে—আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার কাছে অনুরোধ করব সেই সদস্য আজকে হাউসে নেই এবং তিনি এখনও অবধি আপনার কাছে কোনও লিখিত অভিযোগ করেননি এবং আমাদের দলের পক্ষ থেকে আপনার কাছে কোনও লিখিত অভিযোগ করা হয়নি। সুতরাং আমি মনে করি ২৭ মে মিউনিসিপ্যাল ইলেকশন এবং ১৭ জুন কলকাতা কর্পোরেশনের ইলেকশনের রাজনৈতিক প্রচার আজকে আপনার অ্যালায়েন্সে এই সভা থেকে মার্কসবাদী কমিউনিস্ট পার্টি শুরু করে দিল। আমি এর বিরুদ্ধে তীব্র ভাষায় ধিক্কার জানাই। সারা পশ্চিমবঙ্গে যখন মার্কসবাদী কমিউনিস্ট পার্টির ডাকাত এবং গুণ্ডাদের নেতৃত্বে হাজার হাজার মানুষ খুন হচ্ছে, আজকে যখন পরিকল্পনা মাফিক কংগ্রেসের নেতা এবং কর্মীদের খুন করার জন্য ব্লু-প্রিন্ট তৈরি করা হয়েছে, যখন নদীয়ার শঙ্কর সিংকে আই. পি. এস. অফিসারদের সহায়তায় মার্কসবাদী কমিউনিস্ট পার্টির নেতাদের নেতৃত্বে বোমা মেরে খুন করার জন্য রাজনৈতিকভাবে আক্রমণ করার চেষ্টা করা হচ্ছে, সমস্ত রাজনৈতিক দলগুলিকে শেষ করে একদলীয় শাসন ব্যবস্থা প্রতিষ্ঠা করার জন্য, পরিকল্পনা মাফিক পুলিশ এবং সি. পি. এম. রাজনৈতিক দলের গুণ্ডাদের দ্বৈত আক্রমণে আজকে সমস্ত রাজনৈতিক দলকে মাঠ থেকে ভাগিয়ে দিয়ে একদলীয় শাসন ব্যবস্থা প্রতিষ্ঠা করার জন্য গণতন্ত্রকে হত্যা করা হচ্ছে। গণতান্ত্রিক পদ্ধতিতে মোকাবিলা না করে গণতন্ত্রের চূড়ান্ত ধর্ষণ করা হচ্ছে যখন, তখন সেই মুহূর্তে আজকে এই ধরনের একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আলোচনা না হয়ে যে পরিহাসমূলক পর্যালোচনা হচ্ছে তাতে আমি অবাক হয়ে যাচ্ছি। আমি আপনাকে আবেদন করব, আমাদের মাননীয় সদস্য সোমেন মিত্র তিনি কেবল এই বিধাসভার সদস্যই নন, তিনি আমাদের দলের সাধারণ সম্পাদক এবং আমি সেই দলের সঙ্গে যুক্ত রয়েছি। আমাদের দলের পক্ষ থেকে যদি কোনও অভিযোগ আসে তার পরে আপনি এই প্রশ্ন অ্যালাউ করতে পারেন। সুতরাং যা আলোচনা হয়েছে সবই এক্সপাঞ্জ করা হোক—আমার দলের পক্ষ থেকে এই দাবি আমি রাখছি।

**Mr. Speaker :** A question has been raised here of course with my permission, as it relates to the security of the Honourable member

of this House. In the past also we have allowed important issues to be discussed set aside the question hour. To-day we have not set aside the question hour. We will take up the question hour later. But as the issue relates to the security of a member of this House and as the other members have expressed their anguish and anxiety on it, the matter has been allowed to be discussed by both the sides. It is not true that the other side has not participated as told by them. They have had full freedom to make their submission on this point, to the extent of criticising me, when I have no role to play in this regard. The only question here is now, we are all concerned about the security of the members, besides being concerned about the security of the people at large of this State. We are concerned about the security of the members even more because if a member is attacked in the presence of the security personnel it becomes even more dangerous. I will request the Chief Minister to see that the security measures should be strengthened and also steps should be taken to see that such things may not recur in future. It is true what Honourable member, Dr. Manas Bhunia has said that the concerned member has not complained to me or drawn my attention. It is absolutely true that he has also said that the member has gone to Madras. He has not been in a position to draw my attention even to-day. So what does it mean? If some other member draws my attention to the fact should I, as a Speaker, would remain here deaf and blind. Here the member concerned has not drawn my attention. Is it a correct state of affairs? Speaker will always function whenever his attention is drawn. The other day when Shri Ambica Banerjee told me about his affairs that Honourable member Shri Rabin Mandal addressed him in a very uncivilized manner I at once told Rabin Mandal that he should not behave in that way. I have taken steps to get the matter enquired and necessary reports be given to me. The question here is of impartiality. Allegations have been made that election campaign has allowed here under my permission. If it is allowed then anybody can make election campaign here. It is Dr. Manas Bhunia who has used this forum for this purpose. He has done this and denigrated me and this office. He has made election speech and he has done so. I am sorry to say that he should not make such submission here. We are concerned about the safety and security of the members. I would request the Hon'ble Chief Minister to see that the security of all the members should be more tightened before the Municipal Corporation election is held and all steps should be taken to see that the members are not attacked or injured. With these words I end my speech.

[1-30—1-40 P.M.]

## Starred Questions

### (to which oral answers were given)

***390** — Held Over.

**Shri Gyan Singh Sohanpal :** Sir, on a point of order. Sir, you are good enough to state that the question hour today has not been suspended. I would like to seek a clarification from you, Sir. You have taken up the question hour from 1-30. Will it continue for one hour or it will just continue for half an hour?

**Mr. Speaker :** It will continue for one hour. There may be a curtailment of mention hour, but question hour will continue for one hour.

### কাশিপুর বিদ্যুৎ উৎপাদন কেন্দ্রে অগ্নিকাণ্ড

***৩৯১।** (অনুমোদিত প্রশ্ন নং *২০৪।) **শ্রী সুমন্তকুমার হীরা ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে গত ১৩ই ফেব্রুয়ারি, ১৯৯০ তারিখে কাশিপুরে অবস্থিত কলিকাতা বিদ্যুৎ সরবরাহ কর্পোরেশনের উৎপাদন কেন্দ্রে একটি অগ্নিকাণ্ডের ঘটনা ঘটেছে; এবং

(খ) সত্য হইলে, ইহার কারণ কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ**

(ক) হ্যাঁ।

(খ) দু'টি "কোল কনভেয়রে"র নিকটবর্তী স্থানে ইতস্তত ছড়ানো কয়লার গুঁড়োয় আগুন লাগার ফলেই এই অগ্নিকাণ্ড ঘটে।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি লক্ষ্য করে থাকবেন, ইদানিংকালে শুধু পশ্চিমবঙ্গেই নয়, সারা ভারতবর্ষ জুড়ে অগ্নিকাণ্ডের ব্যাপার ঘটছে। সাধারণ মানুষের মনে সন্দেহ জেগেছে যে, একটি বিশেষ শ্রেণীর পক্ষ থেকে এই ধরনের অগ্নিকাণ্ডের ঘটনা ঘটানো হচ্ছে। কাজেই কাশিপুরে যে অস্বাভাবিক ধরনের অগ্নিকাণ্ড ঘটল সেই ব্যাপারে কোনও খবর জানবার চেষ্টা করেছেন কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** কাশিপুরে যে ঘটনা ঘটেছে সেটা খুবই স্বাভাবিক ঘটনা। ঐ ধরনের অগ্নিকাণ্ড ঘটেই থাকে। এরমধ্যে কোনও নাশকতা ধরনের কাণ্ড নেই।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** ঐ অগ্নিকাণ্ডের ফলে ক্ষতির পরিমাণ কত জানাবেন কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** ক্ষতির পরিমাণ ১৫ লক্ষ টাকা।

**রবীন্দ্রভারতী বিশ্ববিদ্যালয়ের উপাচার্যের পদত্যাগ**

***৩৯২।** (অনুমোদিত প্রশ্ন নং *১২৬।) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, রবীন্দ্রভারতী বিশ্ববিদ্যালয়ের উপাচার্য, শ্রী ভবতোষ চট্টোপাধ্যায় মহাশয়, ঐ বিশ্ববিদ্যালয়ের উপাচার্য পদ থেকে ইস্তফা দিয়েছেন;

(খ) সত্য হলে, এর কারণ কি;

(গ) উক্ত উপাচার্য মহাশয় সংশ্লিষ্ট বিশ্ববিদ্যালয়ের কিছু বিশেষ সমস্যার কথা রাজ্য সরকারের কাছে তুলে ধরতে চেয়েছিলেন কি; এবং

(ঘ) চেয়ে থাকলে, ঐ সমস্যাগুলি কি কি?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) হ্যাঁ।

(খ) শ্রী চট্টোপাধ্যায়ের পত্রে পদত্যাগের কোনও কারণ এর উল্লেখ নেই।

(গ) ও (ঘ) হ্যাঁ, শ্রী চট্টোপাধ্যায় বর্ণিত সমস্যাগুলির কয়েকটি হল—বিশ্ববিদ্যালয়ের কয়েকটি ভবন যথা ঃ কলাভবন, বেসিক সেন্টার, কম্পোজিট বিল্ডিং, বাসভবন পুনর্নির্মাণ, মহর্ষিভবনের সংস্কার ইত্যাদি নির্মাণকল্পে সরকার কর্তৃক প্রয়োজনীয় অর্থ প্রদান এবং অধিকতর প্রশাসনিক অফিসার ও কর্মচারীর পদ সৃষ্টি, এবং পূর্বেই নিযুক্ত কিছু অস্থায়ী কর্মীর নিয়মিতকরণ।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি অবশ্য টেকনিক্যালি বলেছেন যে, রেজিগনেশনের ব্যাপারে তাঁর রেজিগনেশন লেটারে কোনও কারণ উল্লেখ ছিল না। কিন্তু বলা বাহুল্য, যে সমস্যাগুলির কথা তিনি বলেছিলেন সেই সমস্যাগুলির প্রতিবিধান না হবার জন্যই তিনি পদত্যাগ করেছেন। আমার জিজ্ঞাস্য হল, যে সমস্যাগুলির কথা তিনি উল্লেখ করেছিলেন তারমধ্যে সল্ট লেকের ছাত্রী হোস্টেল, ভি.সি.র বাসভবন ইত্যাদি নির্মাণের জন্য ইউ. জি. সি. টাকা দেওয়া সত্ত্বেও রাজ্য সরকারের পক্ষের ম্যাচিং গ্রান্ট না দেওয়া এবং ২৭টি অধ্যাপক পদ যা ইউ. জি. সি. অনুমোদন করেছিলেন, রাজ্য সরকার তার অনুমোদন না দেওয়া—এই ধরনের রাজ্য সরকারের অসহযোগিতামূলক কার্যকলাপ-এর বিরোধিতা, এই ধরনের সমস্যাগুলিও ঐ সমস্যাগুলির মধ্যে ছিল কিনা?

আমি এখানে উত্তরে যে সমস্যার কথা বলেছি তার সঙ্গে মাননীয় সদস্য এখানে যা বলছেন, আরও দু'একটা ছিল তা আমার মনে নেই। ওঁর সঙ্গে আলোচনা হয়েছিল। উনি এইসব বরাদ্দের কথা জানেন যা আমরা স্থির করেছিলাম—কি কি, কেন হবে এইসব উনি জানেন। উনি একটু তাড়াতাড়ি চাইছিলেন, কিন্তু সেই ব্যাপারে আমাদের আর কোনও উপায়

ছিল না।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, বিদায়ী ভি. সি.র যে সমস্যা ছিল তা নিরসনের জন্য আপনাকে বলেছিলেন। সেই সমস্যা নিরসনের ক্ষেত্রে রাজ্য সরকারের অন্তরায় ছিল, একসঙ্গে অন্তরায় থাকলেও অন্তত দফায় দফায় সমাধান করার ব্যাপারে কোনও অসুবিধা ছিল কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** সমস্যাগুলোর কথা আমি বলেছিলাম। কিন্তু বরাদ্দের ব্যাপারে অনেক খোঁজখবর নিতে হয়, এস্টিমেট করতে হয়, এইসব কারণে একটু দেরি হয়। আমার সঙ্গে ওঁর আলোচনা হয়নি একথা ঠিক নয়। পরবর্তীকালে উনি জানিয়েছেন যে উনি পদত্যাগ করছেন, কিন্তু কারণগুলোর কথা আমার কাছে বলেননি। উনি পদত্যাগ করার পরে আমার সঙ্গে দেখা করেছেন।

**শ্রী সৌগত রায় ঃ** বিষয়টি খুবই গুরুত্বপূর্ণ। কারণ এই প্রথম পশ্চিমবঙ্গের কোনও বিশ্ববিদ্যালয়ের একজন উপাচার্য অনশনের পথ গ্রহণ করেছেন তাঁর বিশ্ববিদ্যালয়ের দাবি পেশ করে। উনি পদত্যাগ করার আগে মুখ্যমন্ত্রীকে একটি চিঠিও দিয়েছিলেন। তাঁর সবচেয়ে গুরুতর যে অভিযোগ ছিল সেটি দেবপ্রসাদবাবু উল্লেখ করেননি। রবীন্দ্রনাথের বসতবাটিটি রিপেয়ার করার জন্য ফরাসী সরকারের একটি সাহায্য দেবার কথা ছিল কিন্তু তা রাজ্য সরকার গ্রহণ করেননি। রিপেয়ার না করার জন্য রবীন্দ্রনাথের বসতবাটিটি ড্যামেজ হয়ে যাচ্ছে। এই ব্যাপারে মুখ্যমন্ত্রী কি মনে করেন না যে এটিতে শিক্ষা দপ্তরের চূড়ান্ত অবহেলা হয়েছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** ভবনটির জন্য প্রায় এক কোটি টাকা বরাদ্দ করে কাজ শুরু হয়েছে, শেষও হবে। অনশনের কথা যেটা বলা হল, এটা উনি না করলেই পারতেন। আমাদের যতগুলি বিশ্ববিদ্যালয়ের উপাচার্য আছেন তাঁরা অনশন না করার জন্য অনুরোধ করেছিলেন—বলেছিলেন, অনশন করবেন না। ওঁরা আমার কাছে রিপোর্টও করেছিলেন। আমি তারপর ওঁকে চিঠি দিয়েছিলাম, তারপর উনি অনশন ত্যাগ করেছিলেন।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** ভবতোষবাবু পদত্যাগপত্র দিয়েছিলেন। আপনি সেই পদত্যাগ পত্র প্রত্যাহার করার জন্য অনুরোধ করেছিলেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** না, আমি করিনি। কারণ উনি আমার সঙ্গে দেখা করেছিলেন এবং আমার সঙ্গে আলোচনাও হয়েছে। উনি আলোচনার সময়ে যে কথা বলেছেন তাতে ওঁকে অনুরোধ করার কারণ ছিল না। উনি বলেছেন যে উনি লেখাপড়া ভালবাসেন, পদত্যাগ করার পর উনি লেখাপড়া করবেন। এই সমস্ত নানা কারণে উনি পদত্যাগ করেছেন।

### হোমগার্ড

***৩৯৩।** (অনুমোদিত প্রশ্ন নং *১১৪৬।) **শ্রী সুভাষ গোস্বামী ঃ** স্বরাষ্ট্র (অসামরিক প্রতিরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ইহা কি সত্য যে, রাজ্য সরকার নতুন হোমগার্ড নির্বাচনের জন্য প্রতি জেলায়

একটি করে কমিটি নিয়োগ করেছেন;

(খ) সত্য হলে, উক্ত কমিটিগুলিতে (১) পদাধিকারী বলে কোন কোন ব্যক্তি আছেন; (২) কতজন বেসরকারি সদস্য আছেন;

(গ) ১৯৯০-৯১ বর্ষে রাজ্যে মোট কতজন হোমগার্ড নিযুক্ত হবে; এবং

(ঘ) অতীতে যাঁরা অস্থায়ীভাবে হোমগার্ডের কাজ করেছেন তাঁদের নিয়োগের ক্ষেত্রে অগ্রাধিকার দানের কোনও নির্দেশ দেওয়া হয়েছে কি?

**শ্রী সৈয়দ ওয়াহেদ রেজ্জা ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) (i) প্রতি জেলার পুলিশ সুপারিন্টেন্ডেন্ট সেই কমিটির চেয়ারম্যান এবং আহ্বায়ক।

(ii) জেলা মেজিস্ট্রেটের একজন প্রতিনিধি।

(iii) স্বরাষ্ট্র (অসামরিক প্রতিরক্ষা দপ্তরের উপসচিব মহাশয়।

(iv) সিনিয়র স্টাফ অফিসার হোমগার্ড, ওয়েস্ট বেঙ্গল। অথবা কমান্ড্যান্ট বর্ডার উইংস হোমগার্ড, ওয়েস্ট বেঙ্গল।

(২) সরকার কর্তৃক মনোনীত দুইজন বেসরকারি সদস্য আছেন।

(গ) জনসংখ্যার ভিত্তিতে থানাওয়ারি হোমগার্ড নিযুক্ত করার সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে। সুনির্দিষ্ট মোট সংখ্যা বলা এখন সম্ভব নয়।

(ঘ) এ ধরনের কোনও নির্দেশ দেওয়া হয়নি।

[1-40—1-50 P.M.]

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি হোমগার্ড নির্বাচনের ক্ষেত্রে ক্রাইটেরিয়া কে ঠিক করে দিয়েছেন?

**শ্রী সৈয়দ ওয়াহেদ রেজ্জা ঃ** হোমগার্ড নির্বাচনের ক্ষেত্রে সিলেকশন কমিটি আছে তারাই অর্ডার করে দেয়। আলাদা করে নির্দিষ্ট নোটিশ দিতে হবে।

**মিঃ স্পিকার ঃ** গভর্নমেন্ট রুলস আছে, ওই রুলস আপনারা দেখে নেবেন।

**শ্রী সৌগত রায় ঃ** কি প্রায়োরিটির ভিত্তিতে অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়, এই প্রায়োরিটি বলতে কতটা হাইট, কত ওজন এইসব ক্ষেত্রে কি ক্রাইটেরিয়া আছে?

**শ্রী সৈয়দ ওয়াহেদ রেজ্জা ঃ** এরজন্য আলাদা করে হোমগার্ডের রিক্রুটমেন্ট রুলস আছে।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি থানাওয়ারি জনসংখ্যার হিসাব দিলেন কিন্তু মোট সংখ্যা কত?

**শ্রী সৈয়দ ওয়াহেদ রেজ্জা** ঃ মোট সংখ্যা ১৬ হাজার।

**শ্রী অমর ব্যানার্জি** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় যে ক্রাইটেরিয়া রুলস দেখিয়ে বললেন এই ক্রাইটেরিয়া রুলসে কি সি. পি. এম. কর্মী হলে তাকে দেওয়া যায়?

**মিঃ স্পিকার** ঃ নট অ্যালাউড।

**শ্রী কৃপাসিন্ধু সাহা** ঃ আপনি গড়ে উত্তর বললেন যে ১৬ হাজার হোমগার্ড নিয়োগ হবে এরপরে (ঘ)-এর প্রশ্নের উত্তরে বললেন যে এইরকম কোনও নির্দেশ দেওয়া হয়নি। আমার প্রশ্ন বহু বেকার যুবক-যুবতী অস্থায়ীভাবে কাজ করছেন তাদের নিয়োগের ক্ষেত্রে কোনও পরিকল্পনা নিয়েছেন কি?

**শ্রী সৈয়দ ওয়াহেদ রেজ্জা** ঃ এইরকম কোনও নির্দেশ দেওয়া হয়নি। তবে তারা সুযোগদান করতে পারে এবং গ্রহণও করতে পারেন।

**ডাঃ মানস ভুঁইয়া** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই হোমগার্ড নেওয়ার ক্ষেত্রে আপনি বললেন যে নির্বাচনের সময়ে থানাগুলোর থেকে হোমগার্ড সিলেকশন করা হয়। কয়েকটি নির্বাচনে দেখা গেছে যে নির্বাচিত হোমগার্ডেরাই কাজ করেছেন। বারে বারেই তারা নির্বাচনে কাজ করেন। সেইক্ষেত্রে হোমগার্ড সিলেকশন করার সময়ে তাদের কোনও প্রায়োরিটি দেবেন কি?

**শ্রী সৈয়দ ওয়াহেদ রেজ্জা** ঃ নির্বাচনের সময়ে প্রচুর সংখ্যক অস্থায়ী হোমগার্ড মনোনয়ন করা হয়। সেই ব্যাপারে আমরা তাদের কোনও অগ্রাধিকার দেব এইরকম কিছু বলিনি। আমরা বলেছি তাতে সুযোগে অংশগ্রহণ করতে পারেন। তবে এইরকম কোনও নির্দেশ নেই।

**শ্রী ব্রজগোপাল নিয়োগী** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে হোমগার্ড নিয়োগ করা হয়। তার রিক্রুটের ব্যাপারে কি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে নেওয়া হয়?

**শ্রী সৈয়দ ওয়াহেদ রেজ্জা** ঃ এই নিয়োগ প্রেস অ্যাডভার্টাইজমেন্টের ভিত্তি করে করা হবে। যেহেতু এটা ভলেন্টারি একটা সার্ভিস সেইজন্য যাতে এতে গরিব ঘরের ছেলেরা চাকুরিতে ঢুকতে পারে তারজন্য এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে না করে প্রেস অ্যাডভার্টাইজমেন্টের ভিত্তিতে নেওয়ার ব্যবস্থা করা হয়েছে।

**শ্রী দেবশরণ ঘোষ** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি যে অস্থায়ী হোমগার্ড যাদের নেওয়া হচ্ছে, তাদের স্থায়ীকরণের কোনও সিদ্ধান্ত সরকারের বিবেচনাধীনে আছে কিনা?

**শ্রী সৈয়দ ওয়াহেদ রেজ্জা** ঃ না, এই ধরনের কোনও সিদ্ধান্ত সরকারের বিবেচনাধীনে নেই।

**শ্রী বদন বোরা** ঃ এই যে হোমগার্ড নিয়োগ করা হয়েছে তফসিলি জাতি ও উপজাতিদের ক্ষেত্রে যে রুলসটা আছে সেটা মেনটেন করা হচ্ছে কিনা একটু বলবেন কি?

**শ্রী সৈয়দ ওয়াহেদ রেজ্জা** ঃ এটা বিবেচনা করা যাবে।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে বলবেন কি যেসব হোমগার্ড মারা গিয়েছে এবং মারা যাচ্ছে তাদের ছেলেপুলেদের কি নেওয়ার ব্যাপারে কোনও আগ্রহ দেখানো হবে কিনা, একটু বলবেন কি?

**শ্রী সৈয়দ ওয়াহেদ রেজ্জা ঃ** আমাদের এই ব্যাপারে সরকারি নির্দেশ আছে, যে সমস্ত হোমগার্ড কর্তব্যরত অবস্থায় মারা যাবে তাদের পরিবারের একজনকে নেওয়া হবে।

**Comprehensive Water Supply Scheme for Kharagpur**

***394.** (Admitted question No. *19?.) **Shri Gyan Singh Sohanpal :** Will the Minister-in-charge of the Public Health Engineering Department be pleased to State—

(a) Whether the Kharagpur Comprehensive Water Supply Scheme which was prepared by the Public Health Engineering Department at an estimated cost of Rs. 814 lakhs (subsequently revised to Rs. 1058 lakhs) has been approved by the Government and sanction therefore communicated to the executing agency;

(b) if not, the reasons thereof;

(c) whether it is a fact that the Punjab National Bank has offered to advance loan to the extent of 700 per cent of the total cost of the project;

(d) if so, whether the said offer of the bank has been examined and accepted by the Government; and

(e) if not, whether the Government have any other proposal under consideration?

**মিঃ স্পিকার ঃ** এটা তো বুদ্ধদেববাবুর উত্তর দেওয়ার কথা, এটা আপনার দপ্তরে গিয়েছে।

**Shri Gyan Singh Sohanpal :** Hon'ble Speaker may please ask the Hon'ble Minister concerned to give the reply.

**Mr. Speaker :** Yes, Shri Prabir Sengupta.

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** এটা প্রথমত এই বিষয়টা জনস্বাস্থ্য কারিগরি বিভাগের, এই স্কীমটা জনস্বাস্থ্য কারিগরি বিভাগ করছে এবং এই স্কীমটা কার্যকরি করবে জনস্বাস্থ্য কারিগরি বিভাগ অন্যান্য বিভাগের সঙ্গে কথা বলে, এটা ঐ দপ্তরের উত্তর দেওয়ার কথা। এখানে প্রশ্নের উত্তরগুলি দিচ্ছি ঃ -

এ) না।

বি) বিষয়টা রাজ্য পরিকল্পনা পর্ষদের বিবেচনাধীন আছে।

সি) জনস্বাস্থ্য কারিগরি বিভাগের এই সম্বন্ধে কিছু জানা নেই, তবে এই বিষয়ে কিছু আলোচনা হয়েছে বলে আমি শুনেছি।

ডি) প্রশ্ন ওঠে না।

ই) না।

[1-50—2-00 P.M.]

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** এই কথা তো আমি আগেই বলেছি, যেহেতু এটা এই দপ্তরের প্রশ্ন নয়, তবে আমি এই ব্যাপারে যেটুকু জানি তার উত্তর দেব।

**শ্রী জ্ঞান সিং সোহনপাল :** আপনি তো এই ব্যাপারে কিছুই জানেন না আপনাকে আমি কি কোয়েশ্চেন করব?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** আমার যেটুকু জানার প্রয়োজন সেটুকু আমি জানি। আপনি প্রশ্ন করুন আমি তার উত্তর দেব। আপনি যদি প্রশ্ন না করেন তাহলে আমি কি করে উত্তর দেব।

**Shri Gyan Singh Sohanpal :** Sir, I have already submitted that the Hon'ble Minister is not aware of anything about the subject. To substantiate my submission I give him one example, Sir. The Local Government and Urban Development Department has sanctioned this scheme and I have the papers with me.

**Mr. Speaker :** Mr. Gyan Singh Sohanpal, the reply is dated 17-4-90 and what is the date of sanction?

**Shri Gyan Singh Sohanpal :** Sir, the date of sanction is 23rd April, 1990 and the sanction is accorded by the Department of Local Government and Urban Development.

**Mr. Speaker :** Let me see the copy.

...(At this stage the paper was handed over to the Hon'ble Speaker)...

You see, the order has been passed by the Government of West Bengal, Department of Public Health Engineering. It is not correct to say that the Local Self Government has passed the order, because the caption reads "Government of West Bengal, Department of Public Health Engineering." It is very clear.

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** মাননীয় সদস্য জিনিসটা ঠিক বুঝতে পারেননি। অর্থাৎ আমাদের এই জনস্বাস্থ্য কারিগরি বিভাগ এই স্কীমটা করেছেন এবং এই দপ্তর থেকে স্যাংশন হয়। এটা অর্থ বিভাগে এসেছে, অর্থ বিভাগ সেটা স্যাংশন করবে। যেহেতু এটা ১০ কোটি টাকার সাথে ইনভল্‌ভ সেইজন্য এটা প্ল্যানিং কমিটিতে গেছে। সুতরাং এটা আরবান ডেভেলপমেন্ট বিভাগ নয়, এটা অর্থ বিভাগ করবে। যেহেতু এটা ১০ কোটি টাকার বেশি সেজন্য এটা

প্ল্যানিং বোর্ডে গেছে।

**Shri Gyan Singh Sohanpal :** Sir, the comprehensive water supply scheme was prepared by the Departmet in 1984 at an estimated cost of Rs. 814 lakhs. The Government have taken six long years to sanction this scheme. There has been abnormal rise in the cost and sources close to the Public Health Engineering Department reveals that this scheme will now come to 12 crores. My question to the Hon'ble Minister is how the Government proposes to meet this additional expenditure which is due to rise in the prices and on account of the inordinate delay in sanctioning this scheme.

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** মাননীয় সদস্য যেটা বলেছেন একটু ভুল বলেছেন, ওটা ৮ কোটি ১৪ লক্ষ ছিল, এখন ১০ কোটি ৫৮ লক্ষ হয়েছে। এই ধরনের যে বড় বড় স্কীম যেখানে অনেক টাকা যুক্ত যেমন পুরুলিয়ায় আছে, মুর্শিদাবাদে আছে, শিলিগুড়িতে আছে, এই সমস্ত পরিকল্পনা করে আমরা অর্থ সংগ্রহ করার চেষ্টা করি। এল আই সি, ব্যাঙ্ক দিতে চায় না। আপনি জানেন পাঞ্জাব ন্যাশনাল ব্যাঙ্কের সাথে কথা বলেছি, রিজার্ভ ব্যাঙ্ক সেটার বিরোধিতা করছেন, তাঁরা রাজি নন। সেজন্য চেষ্টা করছি হাডকো বা অন্যান্য কারোর কাছ থেকে পাওয়া যায় কিনা। এই বছরে যেহেতু খড়গপুরে জলের অভাব আছে সেজন্য ১০ লক্ষ টাকা এই বছর দিয়েছি। জলের জন্য বড় স্কীম পড়ে আছে। ছোট স্কীম করে লাভ নেই। খড়গপুরের স্কীম শুধু আটকে নেই, পুরুলিয়ায় যেখানে জল কষ্ট আছে সেখানে বড় স্কীম করে আটকে আছে। এইসব করে অর্থ সংগ্রহ করার চেষ্টা করছি, অর্থ সংগ্রহ হলে স্কীম করা হবে।

**Shri Saugata Roy :** Sir, I am suprised to know about the information gap which is evident in his department. During the question hour the Minister should be more careful about the relevant infórmation. Here it seems that the Minister's right hand does not know what the left hand is doing. I am reading from an order which he has just now read. It says that the Governor has been pleased to accord the administrative approval for the augmentation of the water supply system for which Rs. 1814 lakhs has already been issued. This order is issued with the concurrance of the Finance Department and the State Planning Board. Now the Minister is saying that it has gone to the Planning Board. How strange it is? It just shows that he does not know what is happening in his department. Sir, yesterday Hon'ble Member Shri Lakshman Chandra Seth had mentioned about Kharagpur Municipal Water Supply scheme in this House, and Dr. Ashim Kumar Das Gupta was present and as Finance Minister and Planning Minister he had replied that the scheme has been sanctioned. But here we have a Minister telling us that it has not yet been sanctioned. He further says that the scheme has gone to the Planning Board. The Minister himself

does not know what his departmental Assistant Secretary has signed in the file. What sort of Minister he is? How can the Parliamentary democracy run this way, if the Minister does not know what is happening in his department?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** মাননীয় সদস্য জানেন না যে টাকার অঙ্ক বেশি হলে অর্থ দপ্তরের ফাইল প্ল্যানিং বোর্ডের কাছে যায়। এটাকে আগমেন্টেশন করে ১০ কোটি টাকা হয়ে গেছে। ১০ কোটি যখন হয়ে গেছে তখন এটা প্ল্যানিং বোর্ডের কাছে গেছে, সুতরাং সেটা অর্থ দপ্তর পারেনি। আমি জানি না অর্থ মন্ত্রী এখানে কি বলেছেন, আমার দপ্তরে এখনও সেটা স্যাংশন হয়ে আসেনি, সেটা প্ল্যানিং বোর্ড করবে।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** অসীমবাবু কালকে হাউসে এই সম্পর্কে একটা স্টেটমেন্ট করেছেন।

**শ্রী জ্যোতি বসু ঃ** এইরকমভাবে জিনিসটা গুলিয়ে দিচ্ছেন কেন? ৮ কোটি টাকা যখন ছিল তখন সেটা অনুমোদন হয়েছে। কিন্তু যখন এটা আগমেন্টেশন হয়ে গেল, আরও বাড়তি টাকা দিতে হবে ১০ কোটি টাকার উপর তখন নিয়ম অনুযায়ী ফাইন্যান্স ডিপার্টমেন্ট সেটা পারে না, সেটার জন্য যেতে হবে প্ল্যানিং বোর্ডের কাছে। আশা করি তাঁরা কিছু করবেন, তাঁরা দেখছেন সেটা।

(গোলমাল)

**Mr. Speaker :** Mr. Satya Ranjan Bapuli, you put your question.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, খুবই দুর্ভাগ্যের বিষয় যে, কালকে আমি যখন হাউসে ছিলাম তখন অসীম দাশগুপ্ত এই বিষয়ে একটি উত্তর দিয়েছেন। মুখ্যমন্ত্রী অবশ্য উপস্থিত আছেন, তিনি বললেন। আমার মনে হয় প্রবীরবাবু বোধ হয় ইংরাজিটা ঠিকমতো বুঝতে পারেননি। কোথায় যেন একটা কমিউনিকেশন গ্যাপ হচ্ছে বিটুইন হিস ডিপার্টমেন্ট অ্যান্ড দি ফিন্যান্স ডিপার্টমেন্ট এবং তার জন্য দি ল্যাকুনা ইজ দেয়ার। দি মিনিস্টার ইজ নট অ্যাওয়ার অব দি রিয়্যাল ফ্যাক্টস। যার জন্য উনি কোনও অ্যানসার দিতে পারছেন না। এই অ্যানসারের জন্য আপনি ফিন্যান্স মিনিস্টারকে এখানে এসে বলতে বলুন, তাহলেই এটা পরিষ্কার হয়ে যাবে। আপনার উত্তর এক রকম, আর ফিন্যান্স মিনিস্টারের উত্তর আর এক রকম। ন্যাচারালি এটা ব্রিচ অব প্রিভিলেজের মধ্যে পড়ে যায়। ইউ আর মিসলিডিং দি হাউস অ্যান্ড ইউ আর মিসলিডিং দি মেম্বার। ইট ইজ এ কোয়েশ্চেন অব প্রিভিলেজ। নর্ম্যালি এটা কিন্তু অন্যভাবে হচ্ছে না। অসীম দাশগুপ্ত ঠিক বলল, না আপনি ঠিক বললেন—এর জন্য আপনি অসীম দাশগুপ্তকে ডেকে পাঠান এবং তিনি এসে বলে যান, এটা ক্লারিফাই করুন।

(গোলমাল)

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** ব্যাপারটা হচ্ছে এই, কালকে অসীম দাশগুপ্ত কি বলেছেন আমার জানা নেই। কিন্তু আমার দপ্তরের কাছে সেই দপ্তরের বক্তব্য না আসা পর্যন্ত আমি কোনও কিছুই বলতে পারি না যে, এটা স্যাংশন্‌ড হয়ে গেছে। এটা যখন হয়েছিল তখন

টাকার অঙ্কটা কম ছিল। সত্য বাপুলি মশাই যে প্রশ্নটা তুলেছেন অসীম দাশগুপ্তকে ডাকা হোক বলে—এটা প্রশ্নের কোনও কথা নয়। কালকে অসীম দাশগুপ্ত কি বললেন আমি জানি না। কিন্তু আমি আমার দপ্তরের যে উত্তর দিয়েছি—আমার দপ্তরে সেই চিঠি আসেনি। প্ল্যানিং বোর্ড এটাকে গ্রহণ করেছে, স্যাংশন্‌ড করেছে। যখন আসবে তখন আমি সেই রকম উত্তর দেব।

**Shri Gyan Singh Sohanpal :** Sir, the Honourable Minister is trying to mislead the House and create confusion over the subject. Sir, the scheme was prepared in 1984 and it was approved by the Finance Department last year. It was subsequently cleared by the State Planning Board last year itself and the scheme has been sanctioned on the 23rd April of this year. The statement which the Hon'ble Minister has made on the floor of the House is misleading and I am sorry to state that the Minister-in-charge of the department is not at all, I should not say, competent, is not at all conversant with what is happening in the department. So, it is the question of sacking the Minister. I leave it to the Honourable Chief Minister. It is not our responsibility. Sir, the Hon'ble Minister is not at all prepared about the subject.

**Mr. Speaker :** Mr. Gyan Singh Sohanpal, I think, we end the discussion here. I have sent for a copy of the proceedings of what the Finance Minister has submitted yesterday. I will give it to the Hon'ble Minister concerned. Let him read it, let him understand what is the purport of the statement. Let him make a statement. After that........

**Shri Gyan Singh Sohanpal :** Sir, that is why, I have submitted that let the question be held over. Let the Minister study the whole thing again and then come to the House for reply.

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** এখানে আপত্তি আছে। আমাকে যে প্রশ্নগুলি করা হয়েছে, আমি সেইগুলির উত্তর দিয়েছি। উনি যদি আবার বিধানসভায় প্রশ্ন করেন এই ধরনের প্রশ্ন তাহলে আমি নিশ্চয় তার উত্তর দিতে বাধ্য থাকব।

[2-00—2-10 P.M.]

কিন্তু মাননীয় জ্ঞান সিং সোহনপাল মহাশয় যেভাবে শুরু করলেন যে আমি উত্তর দিতে পারব না—তাঁরা যতগুলি প্রশ্ন করেছেন আমি সবগুলির উত্তর দিয়েছি। সুতরাং এটা হেল্‌ড ওভার করার কোনও কারণ নেই। আবার যদি প্রশ্ন থাকে বলবেন, আমি উত্তর দেব। আমি যে উত্তর দিয়েছি সেটা আপনাদের পছন্দ না হতে পারে।

( গোলমাল)

এই অর্ডার দেওয়া হয়েছিল ঠিকই, সেটাতে ৮ কোটি টাকা ইনভল্‌ভ ছিল, পরে যখন ১০ কোটি হয়ে গেল তখন এই অর্ডার থাকছে না, নতুন অর্ডারে সেটা করতে হবে। সুতরাং

আমার মনে হয় যে, যে প্রশ্ন করা হয়েছে তার সব উত্তর আমি দিয়েছি। পরে আর কোনও প্রশ্ন থাকলে এবং প্রশ্ন করলে আমি উত্তর দিতে বাধ্য হব।

(গোলমাল)

**মিঃ স্পিকার ঃ** কালকে অর্থমন্ত্রী কি বিবৃতি এখানে দিয়েছেন সেই প্রসিডিংসটা আমি আনতে পাঠিয়েছি। আপনি এটা পড়ে নিন, পড়ে যদি মনে করেন যে আরও কিছু বলার দরকার আছে, বলবেন।

স্টোনম্যান

***৩৯৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৮।) শ্রী অমিয় পাত্র ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ২৮শে ফেব্রুয়ারি, ১৯৯০ তারিখ পর্যন্ত রাজ্যে পাথরের আঘাতে মোট কতজন ফুটপাথবাসী খুন হয়েছেন; এবং

(খ) "স্টোনম্যান" রহস্যের কিনারা উদ্‌ঘাটন করার জন্য সরকার ইতিমধ্যে কি কি পদক্ষেপ নিয়েছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) ১১ (এগার) জন।

(খ) রহস্যের কিনারা উদ্‌ঘাটনের জন্য নিম্নলিখিত ব্যবস্থা অবলম্বন করা হয়েছে ঃ

(১) কয়েকটি বিশেষ দল গঠন করে পুলিশ বিভাগের বিভিন্ন লোককে শহরের ভিন্ন জায়গায় অনুসন্ধান ও খবরদারির জন্য পাঠানো হচ্ছে;

(২) সন্দেহজনক ব্যক্তিদের ধরে এনে জিজ্ঞাসাবাদ করা হচ্ছে;

(৩) ফরেনসিক সায়েন্স ল্যাবরেটরির বিশেষজ্ঞদের অনুসন্ধানের কাজে লাগানো হচ্ছে;

(৪) সমস্ত হত্যাকাণ্ড অভিজ্ঞ পুলিশ অফিসারদের দিয়ে অনুসন্ধান করানো হচ্ছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আপনি এখানে একটা ফিগার দিলেন যে ১১ জন লোক মারা গিয়েছেন। কিন্তু পুলিশ এখনও এই স্টোনম্যানকে লোকেট করতে পারেনি। এতগুলি লোকের প্রাণ গিয়েছে তো, তাই আমার প্রশ্ন, আমাদের পুলিশ যখন পারছে না তখন বম্বে থেকে বা অন্য ফরেন কান্ট্রি থেকে—স্কটল্যান্ড ইয়ার্ড এরকম জায়গা থেকে এক্সপার্টদের নিয়ে এসে স্টোনম্যানকে খুঁজে বার করার জন্য আপনার কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** না, এরকম পরিকল্পনা নেই যে ভারতবর্ষের বাইরের কোনও বিশেষজ্ঞ ওরা আমাদের এসে সাহায্য করবেন। একেবারেই নেই। বোম্বেতে আমরা খোঁজ করেছি এবং তাতে আমাদের এখানে কোনও সুরাহা হয়নি খুঁজে বার করার ব্যাপারে। এটা দুঃখের বিষয়, এটা আমাদের চালিয়ে যেতে হবে..

(অ্যাট দিস স্টেজ সেভারল কংগ্রেস(আই) মেম্বারস রোস দেয়ার হ্যান্ডস ফর পুটিং সাপ্লিমেন্টারিস।)

আরও হতে পারে এখনও যখন আইডেন্টিফাই—যখন বলতে দেবেন না তখন আর কি হবে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, উনি রাগ করে বসে পড়লেন কেন? চটলে চলবে কেন? আমরা তো কেউই বাড়ির লোক নই। আমরা অনারেবল মেম্বারস অব দিস হাউস।

**মিঃ স্পিকার ঃ** উনি উত্তর দিচ্ছেন আর সবাই হাত তুলছেন। আগে উত্তর শেষ হোক, Let him finish, আপনি উত্তরটা শেষ করুন।

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি বলছিলাম, ভারতবর্ষের বাইরে কারুর সাহায্য চাইবার আমাদের কোনওরকম ইচ্ছা নেই। প্রয়োজন আছে বলেও মনে করি না। যেন বাইরে এরকম হলে সবাই সব খুঁজে বার করছেন আর কি। মাননীয় সদস্যের এরকম বাইরের কারুকে জানা থাকলে পুলিশ-টুলিশ আমাকে বলবেন, আমি খোঁজ করে দেখব। কিন্তু বোম্বেতে এরকম ঘটনা ঘটেছিল কয়েক বছর আগে সেইজন্য সেখানে খোঁজ করা হয়েছে, তাও আমরা এখনও সুরাহা করতে পারিনি।

[2-10—2-20 P.M.]

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, স্টোনম্যানের বিষয়ে প্রশ্নটা আছে। দেওয়ালে অনেক কার্টুন দেখেছি, আমি এই ব্যাপারে যাচ্ছি না। আমি আপনাকে একথা বলতে চাই, স্টোনম্যানকে এখানে খুঁজে পাওয়া যাচ্ছে না। কয়েক মাস ধরে কলকাতার ফুটপাথবাসীরা নিরাপত্তার খুবই অভাব বোধ করছে। অথচ এই স্টোনম্যানের নাম করে রাস্তা থেকে অনেক গরিব লোক, পাগল ইত্যাদিকে গ্রেপ্তার করে দিনের পর দিন রাখা হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন (১) এখনও পর্যন্ত কতজন পাগলকে এইভাবে ধরা হয়েছে এবং কতজনকে ছেড়ে দেওয়া হয়েছে? (২) ফুটপাথবাসীদের নিরাপত্তার জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** ব্যবস্থার কথা আমি আগেই বলেছি। আমার কাছে সব হিসাব নেই। তবে ৫/৬ জনকে সন্দেহজনকভাবে ঘোরাফেরা করার জন্য তাদের ধরে জিজ্ঞাসাবাদ করা হয়েছে এবং তাতে দেখা গেছে কারও কারও মস্তিষ্ক খারাপ আছে। এখনও পর্যন্ত কোনও রকম যোগাযোগ করতে পারা যায়নি এই খুনগুলির সঙ্গে।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, প্রশ্ন শুনে রাগ করার কোনও কারণ নেই। সংবাদপত্রে এই ধরনের সংবাদ বের হচ্ছে এবং আমরা উদ্বিগ্ন বোধ করছি। কোনও কোনও সংবাদপত্রে এই রকম খবর প্রকাশিত হচ্ছে যে একদল পুলিশকে হেনস্তা করার জন্য পুলিশের আর একদল এইভাবে স্টোনম্যান হিসাবে কাজ করছে। এটা কি আপনি দেখবেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় প্রাক্তন পুলিশ মন্ত্রীর সঙ্গে আমি এই বিষয়ে আলোচনা করব।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি এখানে স্টোনম্যানের রহস্য সম্পর্কে কি কি ব্যবস্থা নেওয়া হচ্ছে বলেছেন। এই জিনিসের বার বার পুনরাবৃত্তি ঘটছে। যাতে নতুন করে এই স্টোনম্যানের শিকার না হয় তার জন্য প্রিভেন্টিভ মেজার কি নিয়েছেন জানাবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** সেই সম্পর্কে আমি বলেছি যে সব এখানে খুলে বলা যাবে না। কারণ যারা খুন করছে তারা সেটা জেনে যাবে। আর সব বলার প্রয়োজনও নেই। ব্যবস্থা নেওয়া হচ্ছে, পুলিশ ঘোরাঘুরি করছে যাতে হাতেনাতে ধরতে পারে। এর বেশি কিছু এখন বলা যাবে না।

**শ্রী তুহিনকুমার সামন্ত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আজকে দীর্ঘদিন পরেও কোনও খুনীকে গ্রেপ্তার করা গেল না। এ ক্ষেত্রে আপনি কি মনে করেন কলকাতা পুলিশ ক্যাপাবল অর নট ক্যাপাবল?

**মিঃ স্পিকার ঃ** মনে করা চলবে না। এটা নট অ্যালাউড।

**শ্রী প্রবুদ্ধ লাহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, এই যে স্টোনম্যানদের দ্বারা এক একজন ভিক্টিম হচ্ছে, যারা ভিক্টিম হচ্ছে তাদের পারিবারিক লালন-পালন করার জন্য তাদের নিয়ারেস্ট রিলেটিভকে ক্ষতিপূরণ দেবার জন্য কি কোনও প্রস্তাব সরকারের পক্ষ থেকে আপনারা নিয়েছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** এই ১১ জনের মধ্যে আমরা দেখেছি যে ৮ জনের পরিচয় কেউ জানতে পারেনি। এগুলিকে আননোন বলা হয়েছে। ৩ জনের নাম এখানে দেখছি। তবে এই রকম কোনও আবেদন আমাদের কাছে নেই। থাকলে নিশ্চয়ই বিবেচনা করা উচিত বলে মনে করি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়, আমি আপনার দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, কলকাতায় স্টোনম্যানকে ধরতে পারা যাচ্ছে না, পুলিশ কমিশনার টি. ভি.তে এই রকম ইন্টারভিউ দিয়েছেন। আমরা দেখছি পুলিশ কমিশনারের ইন্টারভিউ প্রকাশিত হয়েছে। আমরা দেখছি যে কলকাতায় পুলিশ এদের ধরতে পারছে না। ন্যাশনাল টি. ভি.তে পুলিশের এই ব্যর্থতার কথা যেভাবে প্রকাশিত হচ্ছে, যেভাবে ইন্টারভিউতে বলা হচ্ছে তাতে আমাদের মনে হচ্ছে যে এটা সমীচিন কাজ হয়নি। এর ফলে যারা এই কাজের সঙ্গে যুক্ত ছিলেন সেই স্টোনম্যানরা উৎসাহ বোধ করবে। কাজেই আমার প্রশ্ন যে আপনি পুলিশ কমিশনারকে ভবিষ্যতে এই ধরনের কাজ করা থেকে নিবৃত্ত থাকতে বলবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি একটু ভুল বলে ফেলেছি। একজনকে আইডেন্টিফাই করা হয়েছে, বাকি ১০০ জনকে করা যায়নি। এবারে আমি যে প্রশ্ন করা হয়েছে তার উত্তর দিচ্ছি। আমি ঠিক দেখিনি বা শুনিনি যে পুলিশ কমিশনার কি বলেছেন না বলেছেন। উনি যদি কোনও নিউজের মাধ্যমে কিছু বলে থাকেন তাহলে আমি ঠিক জানি না। তবে আমি এটার খোঁজ নেব আপনি যখন বলেছেন।

**বেঙ্গল ল্যাম্প**

***৩৯৬। (অনুমোদিত প্রশ্ন নং *৯২৫।) শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বেঙ্গল ল্যাম্প কোম্পানিতে বর্তমানে মোট কত সংখ্যক শ্রমিক আছেন; এবং

(খ) ঐ কোম্পানিটি সরকার কর্তৃক অধিগ্রহণের জন্য ইতিমধ্যে কি কি ব্যবস্থা অবলম্বিত হয়েছে?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) ৯৭৭ জন।

(খ) যথাযথ প্রস্তাব কেন্দ্রীয় সরকারের বিবেচনার জন্য পেশ করা হয়েছে।

**শ্রী জ্যোতি বসু ঃ** তবে এইসঙ্গে আমি বলে দিতে পারি, পেশ করার পর আমরা উত্তর পাইনি। সদুত্তর পাব বলেই মনে করেছিলাম। এখন একটা মামলা হয়ে গেছে। মালিক পক্ষ থেকে মামলা হয়েছে। যে জন্য আমরা সেখান থেকে কিছুই এগোতে পারছি না। এটা আমি বলতে পারি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে, যেসমস্ত শ্রমিকরা, যারা এখন কাজ পাচ্ছে না তাদের বিকল্প কোনও ক্ষেত্রে অ্যাকোমডেট করার কথা কিছু ভাবা হচ্ছে কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** অন্য কোথাও তাদের কাজের ব্যবস্থা করবার কোনও পরিকল্পনা নেই। কারণ এই কারখানাটি আমাদের খুলতে হবে এবং আমরা অপেক্ষা করছি। এখন শুনছি মালিকরা কোর্টের বাইরেও আই আর বি আই'র কাছে গিয়েছেন, হয়ত তাঁরা আমাদের কাছে অল্টারনেটিভ কিছু রাখবেন। আগে যা বলা হয়েছিল তার থেকেই হয়ত একটা কিছু প্রকল্প রাখবেন। আমি ঠিক জানি না, এখানও কোনও খবর পাইনি। এইটুকু খবর পেয়েছি যে, তাঁরা আই আর বি আই'র কাছে গেছেন। ওটা ওঁরা করুন, আর ইতিমধ্যে যদি কোর্টের অর্ডার বেরিয়ে যায়, ইঞ্জাংশন ভেকেটেড হয়ে যায়, তাহলে আমরা অধিগ্রহণের কথা ভাবতে পারব।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** কোম্পানি মামলা করেছে বলেছেন। এই অবস্থায় সরকারের তরফ থেকে—মামলা তো ৫০ বছর ধরেও চলতে পারে—মামলার স্পিডি ডিসপোজালের জন্য এক্সপিডাইট করার কোনও ব্যবস্থা হচ্ছে কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় সদস্য একজন আইনজীবী, তিনি পরবর্তীকালে এবিষয়ে আমাদের একটু পরামর্শ দেবেন যে, কিভাবে কি করলে কি করা যায়, আমি তো ঠিক জানি না। হাইকোর্টে মামলা গেলে তার কতগুলি নিয়ম আছে শুনেছি, ওঁরা একটার পর একটা নেন। এখন মেনশন হলে জজ সাহেবরা দয়া করে আগে নিতে পারেন, বলতে পারেন, 'আনুন শুনব।' আমরা যথাযথ চেষ্টা করছি। কারণ আমরা সব প্রায় ঠিক করেই এনেছিলাম যে, আমরা অধিগ্রহণ করব, এমন সময় নতুন করে মালিকরা একটা মামলা করে দিল এবং

মামলা করেই বলতে আরম্ভ করে দিলেন যে, না, আগে যা হয়েছে, হয়েছে, আমরা এটা নেবার ব্যবস্থা করব। ঐ জমি বিক্রি, এইসব আমাদের দাবি নেই। এইরকম কথা বলেছেন। ওঁদের যা বিবৃতি আমি দেখেছি তাই বললাম। ওঁরা শুনেছি আই বি আই'র কাছে গেছে নতুন একটা স্কীম করা যায় কিনা, সে ব্যাপারে। কাজেই মামলার দিকে আমরা নজর রেখেছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** বেঙ্গল ল্যাম্প নিয়ে ইতিপূর্বে বহু কেলেঙ্কারি হয়েছে, মাননীয় যতীন চক্রবর্তী মহাশয়ের মন্ত্রীর চাকরি চলে গেছে। এখন আপনি দয়া করে বলবেন কি, এর পিছনে ঐ প্রাক্তন মন্ত্রী, যিনি রিজাইন করতে বাধ্য হয়েছেন তাঁর কোনও হাত আছে কিনা, মালিকদের সঙ্গে যোগাযোগ আছে কিনা?

**মিঃ স্পিকার ঃ** না না, এ প্রশ্ন হয় না, নট অ্যালাউড।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** যদিও প্রাসঙ্গিক নয়, তবুও মাননীয় মুখ্যমন্ত্রী এবং শিল্পমন্ত্রী, আপনাকে জিজ্ঞাসা করছি যে, পশ্চিমবঙ্গের রুগ্ন শিল্প নিয়ে সম্প্রতি প্রধানমন্ত্রী এবং কেন্দ্রীয় শিল্পমন্ত্রীর সঙ্গে আপনার যে আলোচনা হয়েছে সেবিষয়ে আপনি দয়া করে এই হাউসে আলোকপাত করবেন কি?

**মিঃ স্পিকার ঃ** প্রশ্নের সঙ্গে এর কোনও সম্পর্ক নেই।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** স্যার, বেঙ্গল ল্যাম্প একটি রুগ্ন শিল্প। বেঙ্গল ল্যাম্প, বেঙ্গল পটারি, ইন্ডিয়া মেশিনারি প্রভৃতি রুগ্ন শিল্পগুলির বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রী প্রধানমন্ত্রী এবং কেন্দ্রীয় শিল্প মন্ত্রীর সঙ্গে কথাবার্তা বলেছেন, সুতরাং সেটা যদি উনি হাউসকে জানান, তাহলে আমরা জানতে পারি।

[2-20—2-30 P.M.]

**শ্রী জ্যোতি বসু ঃ** বেঙ্গল নামটা আছে, কিন্তু এই প্রশ্নটা কি করে ওঠে আমি বুঝতে পারছি না, তবে যদি জানতে চান আমি বলি, আমরা বহুদিন ধরে বলছি বেঙ্গল পটারিজ নিয়ে নেবার জন্য এবং ৩ বছর আগে টাটা কনসালটান্টস যে রিপোর্ট দিয়েছেন তাতে ওঁরা বলেছিলেন যদি ১৫ কোটি টাকা এতে খরচ করা যায় আর একটা চুক্তি করা যায় সব ইউনিয়নগুলি মিলে তাহলে এই কারখানা ভাল করে চলবে এবং ভায়াবেল হবে। সেই হিসাবে আমি নিজে এবং আমাদের যাঁরা লোকসভায় এবং রাজ্যসভায় প্রতিনিধি আছেন তাঁরা এই বিষয় নিয়ে আলোচনা করেছিলেন। আমি নিজে দুই-তিনবার শ্রী রাজীব গান্ধীর সঙ্গে কথা বলেছিলাম এবং শিল্পমন্ত্রীর সঙ্গেও কথা বলেছিলাম ঐ কংগ্রেসি আমলে। তিনি বলেছিলেন, আমি মনে করি সঠিক এবং আমি রেকমেন্ড করেছি ক্যাবিনেট সাব-কমিটির কাছে, কিন্তু ক্যাবিনেট সাব-কমিটি বললেন এই কারখানা চলবে না বলে বাতিল করলেন, যদি সত্যিই ১৫ কোটি টাকা লাগে—১৫ কোটি টাকা তো কিছুই নয় আর এই রকম একটা চমৎকার কারখানা। তা ঠিক ততটা বোধ হয় মনে নেই, উনি বলেছিলেন If it is only Rs. 15 crores then why the committee had rejected it. আমি বললাম, Then you have to find out why it has been rejected. এই অবস্থা ছিল। এখন

সেটা আবার নতুন করে এসেছে, নতুন সরকার হয়েছে। আমি ওদেরকে বলেছি, আমি নিজে আলোচনা করেছি, আমাদের লোকসভা এবং রাজ্যসভার যাঁরা সদস্য আছেন তাঁরাও আলোচনা করেছেন। সুবিধা হল, আমাদের সামনে চুক্তি হয়েছিল শ্রমিক ইউনিয়নগুলির সঙ্গে, ৪/৫/৬টি ইউনিয়ন আছে, আমার ঘরে রাইটার্সে বসে, বলা হল কিছু সারপ্লাস হবে, কোথায় কি দেওয়া হবে এইরকম নানা বিষয়ে চুক্তি করলেন, এটা স্বাক্ষর দিলেন। কিন্তু তারপর আর হল না এবং এঁরা আবার আমার কাছে এসেছিলেন সেই একইসব ইউনিয়নগুলি। একইভাবে তাঁরা দিল্লি গিয়েছিলেন, আমি বললাম, আপনারা দিল্লি যান, আমি চেষ্টা করছি। তারপর এবারে যখন গিয়েছিলাম মাননীয় মন্ত্রী অজিত সিংকে বলেছিলাম যে, আপনি অন্য সব নীতিগত কি বলছেন না বলছেন এইসবের সঙ্গে আমি একমত নই, এইসব পরে আলোচনা হবে, কিন্তু এটার সম্বন্ধে টাটা কনসালটান্ট-এর যে রিপোর্ট সেটা আপডেট করছেন না কেন? ওরা বলেছিলেন ১৫ কোটি টাকা, আচ্ছা বলুন না এখন ২০ কোটি টাকা লাগবে, আর যে পাওনা টাকা ৬০ কোটি টাকা না কত সেখানে একটা আশ্বাস ওরা দিয়েছেন বলে আমি মনে করছি, সুতরাং এটা ধর্তব্যের মধ্যে নয়, এটা আমরা ব্যবস্থা করে দেব। তা যদি হয় তাহলে এটা খোলবার কোনও অসুবিধা তো আমি দেখছি না। ওঁরা বলেছিলেন, কোনও বায়ার পাবেন কিনা দেখুন। হাজার কয়েক লোক চাকরিতে ফিরে যাবেন। কিন্তু যারা কিনে নেবেন এইরকম আমি দু-চারজনকে বলেছি। সেই বায়ার পাওয়া যায়নি। আমি ব্যাঙ্কারকে বলেছি, আপনারা খুঁজে বার করুন, আমি কয়েকজনকে বলেছি কারখানা গিয়ে দেখুন, কেউ নেবেন কিনা তাহলে আমরা সবাই মিলে যুক্তভাবে করতে পারি। আমরা লেগে আছি, কেননা শ্রমিকরা ঐক্যবদ্ধ সেখানে, যে চুক্তি হয়েছিল এখন হয়তো কিছু অদল-বদল করতে হতে পারে, কারণ হয়তো কিছু মারা গেছে, কিছু রিটায়ার করে গেছে, এখন কত আছে সেইসব দেখতে হবে। সুতরাং আপনারা যে খবর চেয়েছিলেন, এইটুকু আমি আপনার কাছে বলছি।

**শ্রী প্রবুদ্ধ লাহা ঃ** কেন্দ্রের যে বন্ধু সরকার আছেন তার শিল্পমন্ত্রী শ্রী অজিত সিং আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে সুস্পষ্টবাবে জানিয়ে দিয়েছেন কোনও রুগ্ন শিল্পের অধিগ্রহণের পরিকল্পনা কেন্দ্রীয় সরকারের নেই। কিন্তু ঠিক এর পরে মুখ্যমন্ত্রী বলেছেন তাদের শুভেচ্ছা রয়েছে, অধিগ্রহণ করার জন্য ঠিকমতো তাঁদের অ্যাডভাইস করবেন এবং সম্মতি পাবেন। ধরুন, কেন্দ্রীয় সরকারের শিল্পমন্ত্রী শ্রী অজিত সিং বেঙ্গল ল্যাম্পের অধিগ্রহণের বিরুদ্ধে যদি রায় দেন তখন মাননীয় মুখ্যমন্ত্রী অলটারনেটিভ কি স্টেপ নেবেন তা কি দয়া করে জানাবেন।

**শ্রী জ্যোতি বসু ঃ** এখানে তো বললাম একটা বিবৃতি দিয়েছেন। মাননীয় মন্ত্রী শ্রী অজিত সিং পার্লামেন্টে একটা প্রশ্নোত্তরের সময় বা এইরকম যখন আলোচনা হচ্ছিল তখন উনি বলেছিলেন। কিন্তু এখন তো প্রায় দেড় লক্ষ প্রাইভেট সেক্টরের কারখানা রুগ্ন, কিছু বন্ধ হয়ে গেছে, কিছু বন্ধ হতে চলেছে। আমি প্রসিডিংস দেখেছি পার্লামেন্টের। একটা লাইনে তিনি বলেছেন যে আমরা এরপর আর সরকার থেকে এই অবস্থার মধ্যে কোনও রুগ্ন কারখানা অধিগ্রহণ করতে চাই না।

আমার ধারণা উনি সেটা সঠিক বলেননি। দশটা খুলবে না, কি বিশটা খুলবে না—যাই বলুন—সেটা আমাদের দেখতে হবে। সেখানে ব্যাঙ্কের কোটি কোটি টাকা আটকে রয়েছে,

কারণ প্রাইভেট সেক্টরের মানির শতকরা ৯০ ভাগ আসে ফিনান্সিয়াল ইনস্টিটিউশনের কাছ থেকে, বাকিটা তারা পকেট থেকে দেন। আমার দিল্লির সঙ্গে এ-ব্যাপারে ফোনে কথা হয়েছে। পরবর্তীকালে এটা করতেই হবে, কেননা এইরকম একটা সিদ্ধান্ত তাঁরা কি করে নিলেন বলেছি। এটুকুই বলতে পারি খোলাখুলিভাবে।

**শ্রী সৌগত রায় ঃ** মুখ্যমন্ত্রী মহাশয় রুগ্ন শিল্পের ব্যাপারে যে কথা বললেন তার সঙ্গে আমরা একমত। কিন্তু বেঙ্গল ল্যাম্পে ফিরে যাই স্যার, কারণ বেঙ্গল ল্যাম্প নিয়ে এই হাউসে আলোচনা হয়েছে। রাজ্য সরকারও এ ব্যাপারে চেষ্টা করছেন, চেষ্টাটা বন্ধ হয়ে যায়নি। আই. ডি. অ্যাক্ট-এর মামলা হয়েছে। ছাবারিয়াকে দেবার ব্যাপারে এবং বাড়তি জমি বিক্রির ব্যাপারে কিছু কথা হয়েছিল বলে জানি। এ-ব্যাপারে এবং বাড়তি জমি বিক্রির ব্যাপারে কিছু কথা হয়েছিল বলে জানি। এ-ব্যাপারে স্পেসিফিক জিজ্ঞাসা করতে চাই—(ক) এই কোম্পানি ছাবারিয়াকে বিক্রি করবার প্রস্তাব আছে কিনা; (খ) ওদের সারপ্লাস জমি বিক্রি করবার কোনওরকম অনুমতি দেবার কথা রাজ্য সরকার ভাবছেন কিনা; এবং (গ) ঐ কোম্পানি যদি অধিগ্রহণ করা হয় তাহলে বাঙ্গালোরের কারখানাটিকেও অধিগ্রহণ করা হবে, নাকি কেবলমাত্র যাদবপুরের কারখানাটিকেই নেওয়া হবে?

**শ্রী জ্যোতি বসু ঃ** এর উত্তরে শুধু এটুকু বলতে চাই, আমরা যখন অধিগ্রহণের চেষ্টা করেছিলাম এবং সিদ্ধান্ত গ্রহণ করেছিলাম তখন দুইরকম কথা হয়েছিল। ঠিক হয়েছিল ঐ বাঙ্গালোরের কারখানাটিকেও এর সঙ্গে নেওয়া হবে। তবে যেহেতু ঐ কারখানাটি যাতে ফ্লোরোসেন্ট টিউব তৈরি হয় সেটি দূরবর্তী রাজ্যে অবস্থিত সেজন্য অসুবিধা হতে পারে চিন্তা করে সেটা মালিকরাও চালাতে পারেন কথা হয়েছিল, কিন্তু সিদ্ধান্তে পৌঁছতে পারলেন না তারা। ছাবারিয়ারা একটি মামলা করেছে হাই কোর্টে এবং এখনও সেই মামলা রয়েছে। ছাবারিয়ারা কয়েকটি শেয়ার কিনে নিয়েছিলেন মালিকদের কাছ থেকে এবং সেজন্য মালিকদের জিজ্ঞাসা করি যে, কি করে তাঁরা ছাবারিয়াদের সঙ্গে চুক্তি করলেন। কারণ জমিটার ব্যাপারে ইঞ্জাংশন আছে। সেখানে কিছু সরকারি জমি আছে, কিছু জমি আপনাদের নয়, ইট ইজ রেটেড বাই দি সিলিং অ্যাক্ট, সেক্ষেত্রে ছাবারিয়াদের সঙ্গে কি করে চুক্তি করলেন? ওরা বলেছিলেন, 'ওরা শেয়ার কিনেছিলেন ইত্যাদি'। আমার সঙ্গে বড় ছাবারিয়ার দেখা হয়েছিল। তাকেও জিজ্ঞাসা করেছিলাম, 'আপনি কি করে চুক্তি করলেন।' সেখানে আমি যা বুঝেছিলাম তাতে তাদের বাধ্য করতে পারতাম কোর্ট কেস থেকে বেরিয়ে আসতে। তবে তারা যে চুক্তি করেছিলেন তাতে বিক্রি করবার কোনও কথা নেই।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জানাবেন কি, এখানে মাননীয় অর্থমন্ত্রী বলেছিলেন, ঘোষণা করেছিলেন একবার যে, সরকার পক্ষ থেকে কারখানাটি অধিগ্রহণ করা হবে। প্রশ্ন হল, এখনও আপনি সেইরকম ভাবছেন কিনা যে, কোনও প্রমোটার নতুন করে এগিয়ে এলে তার সঙ্গে বেঙ্গল ল্যাম্পের ব্যাপারে চুক্তি সেটিকে খোলা যায় কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** দুই-তিনবার একই কথা বলছি যে, সরকার থেকে ওটি অধিগ্রহণের কথা হয়েছিল এবং সেই ইচ্ছাটা এখনও আছে। কিন্তু মামলার জন্য, ইঞ্জাংশনের জন্য আমরা সেটা করতে পারছি না। তবে এ-ব্যাপারে কিছু একটা করতেই হবে। প্রাক্তন কেন্দ্রীয়

সরকারের কাছে যখন এই ব্যাপারে অনুমোদনের জন্য যায় তখন সেখানে যিনি সেক্রেটারি ছিলেন তিনি বলেছিলেন, 'এখন নির্বাচন এসে যাচ্ছে, তাছাড়া আমি এ-বিষয়ে কিছুই জানি না। কাজেই এ-ব্যাপারে এখন কিছুই বলতে পারব না।' সেজন্যই আর পারস্যু করিনি। পরে নতুন সরকার আসার পর আমরা নতুন করে দরখাস্ত দিয়েছি সরকার থেকে নিতে চেয়ে। এদিকে কোনও ব্যাঙ্কার, কোনও প্রাইভেট লোককে বের করবার চেষ্টা করছি যদি ওরা না করেন তারজন্য। এর আগে সরে গিয়েছিলেন, আমাদের সঙ্গে আসতে চাইছিলেন না। সম্প্রতিকালে দুই মাস আগে আই. আর. বি. আই.-এর কাছে গিয়ে বলেছি, 'জমি বিক্রি করবার ব্যাপারে আমাদের সরকারের একটা নীতি আছে। যে কেউ জমি বিক্রি করতে পারেন না।'

[2-30–2-40 P.M.]

আমাদের এই ব্যাপারে সার্কুলার আছে। জি. ও. গেছে এই মর্মে যে জমি বিক্রি করে যদি ইনভেস্ট করে আর সরকারের প্রতিনিধি সেখানে থাকে তাহলেই জমি বিক্রি হবে, তা না হলে জমি আমরা বিক্রি করতে দেব না।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** এটা আই. আর. বি. আই.-এর কাছে, না, বি. আই. এফ. আর.-এর কাছে গেছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** না, না, এটা বি. আই. এফ. আর.--এর কাছে পাঠাবার কোনও প্রশ্ন এখানে নেই।

**মিঃ স্পিকার ঃ** প্রবীরবাবু, কি বলার আছে বলুন?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** এখানে যেটা বলা হয়েছে, বিধানসভায় বলা হয়েছে, আমার দপ্তরের কাছে এখনও আসেনি। আমি যখন জানলাম তখন আমি খোঁজ নিয়ে দেখব।

## Starred Questions

### (to which answers were laid on the Table)

### সুন্দরবনাঞ্চলে বিদ্যুৎ সরবরাহ

*৩৯৭। (অনুমোদিত প্রশ্ন নং *২৫১।) **শ্রী সুভাষ নস্কর ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সুন্দরবনে বাসন্তী, গোসাবা, হাড়োয়া, মিনাখাঁ ব্লকে বিদ্যুৎ সরবরাহের কোনও পরিকল্পনা সরকার গ্রহণ করেছেন কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে—

(১) উক্ত পরিকল্পনাটির রূপরেখা কিরূপ, ও

(২) কবে নাগাদ পরিকল্পনাটি বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এই বিষয়ের ব্লক ভিত্তিক কোনও তথ্য রাখা হয় না। ২৪-পরগনা জেলার 'হাড়োয়া' থানা ছাড়া সুন্দরবনে অন্য কোনও থানায় গ্রামীণ বৈদ্যুতিকরণের পরিকল্পনা এই মুহূর্তে সরকারের নেই।

(খ) (১) প্রশ্ন ওঠে না।

(২) প্রশ্ন ওঠে না।

### আরামবাগে শিল্প স্থাপন

*৩৯৮। (অনুমোদিত প্রশ্ন নং *৪৮৮।) শ্রী **শিবপ্রসাদ মালিক ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলার আরামবাগ মহকুমায় কোনও নতুন শিল্প স্থাপন করার পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে কবে নাগাদ উক্ত পরিকল্পনাটি বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**শিল্পে ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আপাতত নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

### কল্যাণেশ্বরী জল সরবরাহ প্রকল্প

*৩৯৯। (অনুমোদিত প্রশ্ন নং *১১৫৯।) শ্রী **তুহিন সামন্ত ঃ** জন-স্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কল্যাণেশ্বরী ওয়াটার ওয়ার্কস প্রকল্পে নতুন করে কল বসানোর ক্ষেত্রে বিধি নিষেধ আরোপ করা হইয়াছে; এবং

(খ) সত্য হইলে—

(১) ইহার কারণ কি, ও

(২) কুলটি এলাকায় নতুন ট্যাপ কানেকশন দেওয়ার কোনও পরিকল্পনা আছে কি না?

**জন-স্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কল্যাণেশ্বরী ওয়াটার ওয়ার্কস্ প্রকল্প নামে আমাদের কোনও প্রকল্প নেই।

তবে আর. সি. এফ.এ-১ বলে একটি প্রকল্প আছে যা অনেকেই কল্যাণেশ্বরী প্রকল্প বলে থাকেন। হ্যাঁ বিধিনিষেধ আরোপ করা হয়েছে।

(খ) এই প্রকল্পে আর কোনও

(১) পাইপলাইন বৃদ্ধি করা বর্তমানে সম্ভব নয়, কারণ এটি একটি প্রাচীন গ্রামীণ জল সরবরাহ প্রকল্প।

(২) আছে।

**Hostels for Working Ladies**

***400.** (Admitted question No. *757.) **Shri Sultan Ahmed :** Will the Minister-in-charge of the Housing Department be pleased to State—

(a) number of hostels for working ladies in Calcutta under the control of the Department as on the 28th February, 1990, and

(b) if there is any proposal of the State Government for augmenting the number in near future?

**Minister-in-charge of the Housing Department :**

(a) One

(b) No. The Department, has, however, decided to construct one-room self contained apartments for providing accommodation to the single working women. Such accommodation will give better living comforts.

**সরকারি কর্মীদের জন্য গৃহ নির্মাণ প্রকল্প**

***৪০১।** (অনুমোদিত প্রশ্ন নং *১০৬৫।) **শ্রী তপন রায় ঃ** আবাসন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে মিড্‌ল ইনকাম গ্রুপ-এর সরকারি চাকুরিজীবীদের জন্য গৃহ নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, ঐ সম্পর্কে ইতিমধ্যে কি কি ব্যবস্থা গৃহীত হয়েছে?

**আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) মিডিল ইনকাম গ্রুপসহ সবরকম সরকারি কর্মচারিদের ভাড়ার ভিত্তিতে বসবাসের জন্য কলিকাতা এবং জেলা ও মহকুমা শহরে রেন্টাল হাউসিং এস্টেট তৈরি করা হয়েছে। ভবিষ্যতে প্রয়োজনের ভিত্তিতে অর্থ সংস্থান সাপেক্ষে আরও ফ্ল্যাট তৈরি করা হবে। আগামী বছর থেকে মালিকানার ভিত্তিতে বিক্রয়ের জন্য সবরকম সরকারি কর্মচারিদের মধ্যে ফ্ল্যাট বা বাড়ি তৈরির একটি পরিকল্পনা নেওয়া হয়েছে।

**ঝাড়গ্রাম অঞ্চলে মিটার রিডিং ব্যবস্থা**

***৪০২।** (অনুমোদিত প্রশ্ন নং *২৬৪।) **শ্রী অবণীভূষণ সৎপতি ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গ্রাহকদের মিটার রিডিং নেওয়ার জন্য ঝাড়গ্রাম বিদ্যুৎ সরবরাহ কেন্দ্রে নিযুক্ত কর্মীর সংখ্যা কত;

(খ) ঐ কেন্দ্রে নিয়মিতভাবে গ্রাহকদের মিটার রিডিং নেওয়া হয় কি;

(গ) ইহা কি সত্য যে, ঐ কেন্দ্রে বহু ক্ষেত্রে প্রথমে তিন মাসের (অ্যাড হক্) বিল ও পরে নিয়মিত বিল তৈরি করায় গ্রাহকদের আর্থিক ক্ষতি হয়; এবং

(ঘ) সত্য হইলে সরকার এ বিষয়ে কি কি ব্যবস্থা গ্রহণ করছেন?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে ছয়জন।

(খ) হ্যাঁ।

(গ) অনিবার্য কারণে মাত্র কয়েক মাস অ্যাডহক বিল করা হয়। কিন্তু বর্তমানে এই সমস্যার সমাধান হয়ে গেছে। এ জন্য গ্রাহকদের কোনও আর্থিক ক্ষতি হয় না।

(ঘ) প্রশ্ন ওঠে না।

**স্বাধীনতা সংগ্রামীদের পেনশন**

***৪০৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৪৬।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** স্বরাষ্ট্র (রাজনৈতিক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ২৮এ ফেব্রুয়ারি ১৯৯০ তারিখ পর্যন্ত স্বাধীনতা সংগ্রামীদের মোট কত সংখ্যক আবেদনপত্র রাজ্য সরকারের নিকট জমা পড়ে; এবং

(খ) তন্মধ্যে রাজ্য সরকার কতগুলি আবেদনপত্র (ঐ সময়সীমার মধ্যে) কেন্দ্রীয় সরকারের নিকট সুপারিশ করে পাঠিয়েছেন?

**স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৭১,২৩৩।

(উপরোক্ত সংখ্যার দরখাস্ত ভারত সরকার কর্তৃক নির্ধারিত শেষ তারিখ অর্থাৎ ৩১-৩-৮২ তারিখের মধ্যে পাওয়া গিয়েছিল এবং নথিভুক্ত হয়।)

(খ) ২৮-২-৯০ তারিখ পর্যন্ত রাজ্য সরকার ২০,৭৭২ টি আবেদনপত্র সুপারিশ করে কেন্দ্রীয় সরকারের নিকট পাঠিয়েছেন।

**বেলডাঙ্গা চিনি কল**

*৪০৪। (অনুমোদিত প্রশ্ন নং *৩৫২।) **শ্রী শীশ মহম্মদ ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার বেলডাঙ্গার চিনি কল থেকে বিগত বৎসরে অর্থাৎ জানুয়ারি ১৯৮৯ থেকে ডিসেম্বর ১৯৮৯-এ মোট কি পরিমাণ চিনি উৎপাদন হয়েছে; এবং

(খ) বর্তমানে উক্ত চিনি কলের সঙ্গে মোট কতজন শ্রমিক যুক্ত আছেন?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) চিনি উৎপাদন হয়নি। কলটি চিনি উৎপাদনের পক্ষে অনুপযুক্ত হওয়ায় বন্ধ পড়ে আছে।

(খ) উক্ত কলের সঙ্গে কোনও শ্রমিক যুক্ত নাই। WBSIDC-র প্রায় ৬৭ জন লোক ইক্ষুচাষ ও অন্যান্য কাজে ওখানে নিযুক্ত আছে।

**অগভীর নলকূপে বিদ্যুৎ সরবরাহ**

*৪০৫। (অনুমোদিত প্রশ্ন নং *৯৩৬।) **শ্রী বিনোদ দাশ ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, তারের অভাবের কারণ শ্যালো টিউবওয়েলগুলিতে প্রয়োজনীয় বিদ্যুৎ সংযোজনের কাজ (সার্ভিস কানেকশন ওয়ার্ক) ব্যহত হচ্ছে; এবং

(খ) সত্য হলে—

(১) নির্দিষ্ট তারের কি কি বিকল্প সম্ভব;

(২) ঐ সকল বিকল্পের সুবিধা ও অসুবিধা কি কি; ও

(৩) এ ব্যাপারে কি কি ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) বেশি খরচে উচ্চ শক্তিসম্পন্ন তার ব্যবহার।

(২) সুবিধা কিছুই নাই। উচ্চ শক্তি সম্পন্ন তারের ওজন ও মূল্য বেশি এই উচ্চ শক্তি সম্পন্ন তার ব্যবহার করলে লাইনের কারিগরি মানের অবনতি হবে এবং খরচও বেশি হবে।

(৩) যে সমস্ত উৎপাদন সংস্থার উপরে নতুন তার সরবরাহের বরাত দেওয়া হয়েছে তাদের সত্ত্বর তার সরবরাহের জন্য বলা হয়েছে।

**পার্বত্য এলাকায় প্রবেশের বিধিনিষেধ**

*৪০৬। (অনুমোদিত প্রশ্ন নং *৩৮৮।) **শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি, রাজ্যের বিভিন্ন পার্বত্য এলাকায়,

বিশেষত দার্জিলিং জেলায়, বিদেশি পর্যটকদের প্রবেশের ব্যাপারে নিষেধাজ্ঞা প্রত্যাহারের বিষয়টি বর্তমানে কি অবস্থায় আছে—সে সম্পর্কে সরকারের নিকট কোনও সংবাদ আছে কি?

**স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

বিষয়টি কেন্দ্রীয় সরকারের বিবেচনাধীন।

**হলদিয়া পেট্রোকেমিক্যাল প্রকল্প**

*৪০৭। (অনুমোদিত প্রশ্ন নং *৫২৮।) **শ্রী প্রশান্তকুমার প্রধান, শ্রী সুমন্তকুমার হীরা, শ্রী দিলীপকুমার মজুমদার** এবং **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ** ঃ বিগত অধিবেশনের ১৮ই জানুয়ারি, ১৯৯০ তারিখে প্রদত্ত তারকিত প্রশ্ন নং *৭ (অনুমোদিত প্রশ্ন নং *১১)-এর উত্তর উল্লেখপূর্বক শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হলদিয়া পেট্রোকেমিক্যালস্ কমপ্লেক্সের কাজ কবে নাগাদ শুরু হবে;

(খ) কোন্ কোন্ শিল্পপতির সহযোগিতায় ঐ প্রকল্প রূপায়িত হবে;

(গ) ঐ প্রকল্পটি রূপায়িত হলে কি কি দ্রব্য উৎপাদিত হবে;

(ঘ) ঐ প্রকল্পটির জন্য নতুন করে "লেটার অব ইন্‌টেন্ট" চাওয়ার কারণ কি;

(ঙ) উহার ফলে প্রোডাক্টমিক্সের কোনও পরিবর্তন হবে কি; এবং

(চ) প্রকল্পটির বাস্তবায়নের কাজ বর্তমানে কোনও পর্যায়ে আছে?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হলদিয়া পেট্রোকেমিক্যালস লিমিটেডের বোর্ড ৬-৪-৯০ তারিখে পুনর্গঠিত হয় এবং পুনর্গঠিত কোম্পানির প্রথম মিটিং ৬-৪-৯০ তারিখে অনুষ্ঠিত হয়। বর্তমান পুনর্বিন্যাস প্রকল্পতে বার্ষিক ৩,০০,০০০ টনের ইথিলীন ক্র্যাকার-এর সাথে সংহতিপূর্ণ ডাউন স্ট্রিম প্রকল্প থাকবে। সেই অনুযায়ী পুনর্বিন্যস্ত লেটার অব্ ইনটেন্টের জন্য কেন্দ্রীয় সরকারের কাছে দরখাস্ত করা হয়েছে। এই অনুমোদন পাওয়ার পর প্রকল্প রূপায়ণের পূর্বেকার কার্যাবলি যেমন বিদেশি সহযোগী নির্ধারণ করা প্রয়োজনীয় অনুমোদন, অর্থকরী সংস্থাগুলির কাছ থেকে টার্ম লোনের অনুমোদন, পরিবেশ দূষণ সংক্রান্ত অনুমোদন ইত্যাদি শুরু করা হবে। এইসব অনুমোদন পাওয়ার প্রকল্পের প্রধান কাজ শুরু হবার তারিখ নির্ধারিত হবে।

(খ) মূল হলদিয়া পেট্রোকেমিক্যাল প্রকল্পটি টাটা-টি-লিমিটেডের সহযোগিতায় রূপায়িত করা হবে।

(গ) লেটার অব্ ইনটেন্টের জন্য বর্তমান দরখাস্তটিতেAnnexure-I এ বর্ণিত সামগ্রী হলদিয়া পেট্রোকেমিক্যাল প্রকল্প দ্বারা উৎপাদন করার প্রস্তাব করা হয়েছে।

এই প্রকল্প রূপায়িত হলে Naptha থেকে নিম্নলিখিত Intermediate Product তৈরি হবে।

1. Ethylene
2. Propylene
3. Butene–1
4. Butadiene
5. Benzene
6. Actylene

(ঘ) পূর্বেকার লেটার অব্ ইনটেন্টে স্বল্প ক্ষমতার ইথিলীন ক্র্যাকারের প্রস্তাব করা হয়েছিল। কেন্দ্রীয় সরকারের ঘোষিত পেট্রোকেমিক্যালসের মিনিমাম ইকোনমিক সাইজ অনুযায়ী বার্ষিক ৩০০.০০ টন উৎপাদন ক্ষমতাসম্পন্ন ইথিলীন ক্র্যাকারের এবং সেই অনুযায়ী ডাউন স্ট্রিম প্রকল্প গঠনের প্রস্তাব বর্তমান দরখাস্তে করা হয়েছে।

(ঙ) হ্যাঁ। তাতে প্রোডাকটমিক্সের তফাৎ হবে। দফায় দফায় প্রোডাক্ট মিক্সের পরিবর্তন করার পর, শেষবারের মতো ১০-১২-৮৭ তারিখে প্রডাক্ট মিক্স পরিবর্তন করা হয়েছিল। ১০-১২-৬৭ তারিখে-এর পরিবর্তিত প্রডাক্ট মিক্স Annexure-2 এর শেষ কলমে দেওয়া হল।

(চ) হলদিয়া পেট্রোকেমিক্যালস লিমিটেড-এর পূর্বেকার বোর্ড থেকে শ্রী আর. পি. গোয়েঙ্কার পদত্যাগের পর টাটা-টি-লিমিটেডের প্রতিনিধি নিয়ে বোর্ডে পুনর্বিন্যস্ত করা হয়েছে। পরিবর্তিত লেটার অব্ ইনটেন্ট এখনও পাওয়া যায়নি। তবে প্রকল্পের জন্য প্রয়োজনীয় প্রায় এক হাজার একর মতো জমি অধিগ্রহণ করা হয়েছে এবং তা যৌথ প্রকল্প হলদিয়া পেট্রোকেমিক্যালস লিমিটেড কোম্পানির দখলে আছে।

Statement referred to in reply to (Ga) of Starred Question No. *407

The new undertaking will use naphtha as the major raw material and will produce the following products :

| A) Intermediate Products | Quantity/TPA | |
|---|---|---|
| (i) Ethylene | 300,000 | for internal consumption |
| (ii) Propylene | 1,50,000 | |
| (iii) Butene-1 | 11,000 | |
| (iv) Butadiene | 53,000 | |
| (v) Benzene | 65,500 | |
| (vi) Acetylene | 5,300 | |

B) **Main Products**

| Identification Number | Product | Quantity/TPA |
|---|---|---|
| 01 | High Density Poly Ethylene (HDPE) by slurry process | 1,00,000 |
| 02 | Linear Low Density Poly Ethyleene (LLDPE)/HDPE and other co-products by gas-phase process | 1,60,000 |
| 03 | Polyproplylene (PP) – Homo polymer/Random Copolymer | 1,50,000 |
| 04 | Polystyrene (PS) | 65/75,000 |
| 05 | Polybutadiene Rubber (PBR) | 45/50,000 |
| 05.1 | Butadiene | 0/5,000 |
| 06 | Styrene | 3/13,000 |
| 07 | Acetylene Black | 4,500 |

C) **By-Products**

| | | |
|---|---|---|
| 08 | C4 Raffinate | 37,300 |
| 09 | Pyro-Gasoline | 1,35,000 |
| 10 | Fuel Oil (CBFS) | 39,500 |
| 11 | Aromatic-Rich Naphtha | 2,68,000 |

Total Number of Items of Manufacture Involved : 11

Statement referred to in reply to (Una) of Starred Question No. *407.

**HALDIA PETROCHEMICALS LIMITED**

**Product Mix**

**(Capacity, MTR)**

| Items | LOI dated 11-11-77 | LOI Dt. 19-12-80 | LOI Dt. 19-09-85 | LOI Dt. 31-03-86 | LOI Dt. 21-10-86 | LOI Dt. 10-12-87 |
|---|---|---|---|---|---|---|
| **Olefins Plant** | (Annx-I) | (Annx-II) | (Annx-III) | (Anx-IV) | (Anx-V) | (Annx-VI) |
| Ethylene | 54,000 | 1,00,000 | 1,00,000 | 1,00,000 | 1,00,000 | 1,00,000 |
| Propylene | 30,000 | 55,500 | 55,500 | 32,180 | 32,180 | 32,180 |
| $C_4$-Cut | — | — | — | 15,000 | 15,000 | 15,000 |
| Butadiene | 8,000 | 16,500 | 16,500 | 16,500 | 16,500 | 15,500 |
| $C_4$-Raffinate | — | — | — | 15,000 | 15,000 | 15,000 |

| | | | | | | |
|---|---|---|---|---|---|---|
| Benzene | 8,000 | 24,000 | 24,000 | 28,000 | 28,000 | 44,100 |
| Toluene | — | 14,000 | 14,000 | 14,000 | 14,000 | 14,000 |
| Acetylene | — | — | — | 1,680 | 1,680 | 2,620 |
| Pyrolysis Gasoline | 46,000 | 52,000 | 52,000 | 52,000 | 52,000 | 95,500 |
| CBFS | — | 14,000 | 14,000 | 14,000 | 14,000 | 14,000 |
| **Downstream Plant** | | | | | | |
| HDPE | 20,000 | 40,000 | 40,000 | 65,000 | 65,000 | 65,000 |
| HDPE Compound | — | 6,000 | 6,000 | 6,000 | 6,000 | 6,000 |
| Polypropylene | — | — | — | — | — | 63,000 |
| VCM/PVC | 45,000 | 45,000 | 45,000 | — | — | — |
| PVC Compound | — | 4,000 | 4,000 | — | — | — |
| MEG | 10,000 | 25,000 | 25,000 | 30,000 | 60,000 | 60,000 |
| Ethylene Oxide | 3,000 | 3,000 | 3,000 | 5,000 | 5,000 | 5,000 |
| Polyglycols | — | — | — | — | 3,000 | 3,000 |
| 2-EH | 21,000 | 21,000 | — | — | — | — |
| N-Butanol I-Butanol | 3,150 | 9,500 | 9,500 | — | — | — |
| Acrylonitrile | — | — | 50,000 | 50,000 | 70,000 | — |
| Acetonitrile | — | — | 1,500 | 1,500 | 1,500 | — |
| HCN | — | — | 5,500 | 5,500 | 5,500 | — |
| Amnomium Sulphate | — | — | 6,000 | 6,000 | 6,000 | — |
| Styrene | — | — | 30,000 | 30,000 | 80,000 | 80,000 |
| Polystyrene | — | — | 20,000 | 20,000 | 30,000 | 30,000 |
| Alluminium Chloride | — | — | — | 350 | 350 | 700 |

## আলিপুরদুয়ার অঞ্চলে বিদ্যুৎ সরবরাহ

*৪০৮। (অনুমোদিত প্রশ্ন নং *৯৬০।) **শ্রী যোগেন্দ্রনাথ সিংহ রায় :** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, জলপাইগুড়ি জেলার আলিপুরদুয়ার থানা এলাকাধীন (১) ভাটিবাড়ি খাপসাডাঙ্গা গ্রামে (২) শালকুমার ১ ও ২ নং গ্রাম পঞ্চায়েত এলাকায় প্রায় ৮.১০ বৎসর পূর্বে বিদ্যুতের এইচ টি লাইন যাওয়া সত্ত্বেও এখনও পর্যন্ত ঐ গ্রাম এলাকাগুলিতে বিদ্যুৎ সরবরাহ করা হয় নাই; এবং

(খ) সত্য হইলে, ১৯৯০-৯১ আর্থিক বৎসরে ঐ এলাকায় বিদ্যুৎ সরবরাহ করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) মৌজা ভাটিবাড়ি (জে এল নং ৬৮)

(১) আলিপুরদুয়ার থানা এলাকাধীন বিগত ১৯৮১ সালে বিদ্যুৎতায়িত হয়েছে এবং গ্রামে বিদ্যুৎ পাচ্ছে। খাপসাডাঙ্গা নামে কোনও মৌজা নাই। তবে ফসকাডাঙ্গা (জে এল ৪০) মৌজা ১৯৮১ সালে বিদ্যুতায়িত হওয়ার পর

ব্যাপক হারে লাইনের তার চুরি যায়। জেলা পরিষদ যদি অগ্রাধিকার দেন তবে নতুনভাবে পুনর্নবীকরণ করার বিষয় বিবেচিত হইবে।

(২) শালকুমার গ্রাম পঞ্চায়েত ১ নং এর ৫টি মৌজা ১৯৮৫ সালে বিদ্যুতায়িত হয়েছিল কিন্তু তারপর ব্যাপকহারে তার চুরি যায়। পঞ্চায়েত। জেলা পরিষদের আশ্বাস নিয়ে পুনর্নবীকরণের কাজ হাতে নেওয়া যেতে পারে।

শালকুমার গ্রাম পঞ্চায়েত ২ নং কয়েকটি মৌজা বিদ্যুতায়িত হয়েছে এবং সিধাবাড়ি মৌজাতে (জে এল নং ১৩) কাজ চলছে।

(খ) বার বার চুরি যাওয়া লাইনের পুনর্নবীকরণের কাজ জেলা পরিষদের সঙ্গে আলোচনা করে করা হয়। জেলা ভিত্তিক বিদ্যুৎ উপদেষ্টা কমিটিতে বিষয়গুলি পেশ করা হবে।

### জঙ্গীপুর কলেজে অধ্যক্ষ নিয়োগ

***৪০৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৫৯৩।) **শ্রী পরেশনাথ দাস ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মুর্শিদাবাদ জেলার অন্তর্গত জঙ্গীপুর কলেজে দীর্ঘদিন অধ্যক্ষের পদ শূন্য রয়েছে; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, উক্ত পদটি পূরণের জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) বেসরকারি কলেজের অধ্যক্ষর বা অন্য কোনও পদে সরকার লোক নিয়োগ করেন না। সরকার শুধু এ ধরনের নিয়োগ অনুমোদন করেন। সেজন্য এ ব্যাপারে সরকারের কোনও ব্যবস্থা গ্রহণের প্রশ্ন ওঠে না। খোঁজ নিয়ে জানা গেছে যে এক্ষেত্রে বিষয়টি মহামান্য আদালতের বিচারাধীন থাকায় পশ্চিমবঙ্গ কলেজ সার্ভিস কমিশনের যথাসময়ে সুপারিশ থাকা সত্ত্বেও উক্ত কলেজে অধ্যক্ষ নিয়োগ বিলম্বিত হয়েছে এবং হচ্ছে।

### নতুন শিল্পাঞ্চল স্থাপন

***৪১০।** (অনুমোদিত প্রশ্ন নং *১০০৭।) **শ্রী পার্থ দে ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় কয়েকটি নতুন শিল্পাঞ্চল স্থাপনের কোনও প্রস্তাব কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারের কাছে পাঠিয়েছেন কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, রাজ্য সরকার ঐ বিষয়ে ইতিমধ্যে কি কি পদক্ষেপ গ্রহণ করেছেন?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মালদহ বীরভূম ও জলপাইগুড়ি জেলায় তিনটি সুবৃহৎ শিল্প বিকাশ কেন্দ্র স্থাপনের জন্য কেন্দ্রীয় সরকারের অনুমোদন পাওয়া গেছে।

(খ) প্রোজেক্ট রিপোর্ট প্রস্তুত করার জন্য কেন্দ্রীয় সরকার নির্দেশাবলি পাঠাবেন। কেন্দ্রীয় সরকারকে ঐ নির্দেশাবলি সত্ত্বর পাঠাবার জন্য অনুরোধ করা হয়েছে।

**ঘাটাল রবীন্দ্র শতবার্ষিকী কলেজে অনার্স বিষয়ের পঠন পাঠন**

***৪১১।** (অনুমোদিত প্রশ্ন নং *১২১১।) শ্রী **রতনচন্দ্র পাখিরা ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ঘাটাল রবীন্দ্র শতবার্ষিকী মহাবিদ্যালয়-এ বিজ্ঞান, ভূগোল, ইংরাজি এবং অ্যাকাউন্টেন্সীতে অনার্স খোলার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) থাকলে, ঐ পরিকল্পনা কত দিনে কার্যকরি হবে বলে আশা করা যায়?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রবীন্দ্র শতবার্ষিকী মহাবিদ্যালয়ের কর্তৃপক্ষ পশ্চিমবঙ্গের শিক্ষা অধিকর্তার কাছে বিজ্ঞান বা ভূগোল বা ইংরাজি বা অ্যাকাউন্টেন্সিতে অনার্স খোলার কোনও আবেদন করেননি। সুতরাং এখন সরকারের কিছু করণীয় নেই।

(খ) আবেদনপত্রে কলেজ প্রস্তাব পাঠালে সরকারের পক্ষে এ বিষয়ে বিবেচনা করা সম্ভবপর হবে।

**মালদহে ইন্ডাস্ট্রিয়াল কমপ্লেক্স স্থাপন**

***৪১২।** (অনুমোদিত প্রশ্ন নং *১০৪০।) শ্রী **শুভেন্দু চৌধুরি ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মালদহ জেলায় একটি ইন্ডাস্ট্রিয়াল কমপ্লেক্স গড়িয়া তোলার জন্য সরকার হইতে জমি অধিগ্রহণ করা হয়েছে; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে উক্ত প্রকল্পটির কাজ বর্তমানে কোন পর্যায়ে আছে?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) রাস্তা ও কালর্ভাট ইত্যাদির কাজ শুরু হয়েছে। প্রয়প্রণালী জল সরবরাহ ইত্যাদি পরিকাঠামো গড়ার কাজ প্রাথমিক পর্যায়ে রয়েছে।

**পশ্চিমবঙ্গ আবাসন পর্যদ নির্মিত আবাসন**

***৪১৩।** (অনুমোদিত প্রশ্ন নং *১৪৪।) শ্রী **সাধন চট্টোপাধ্যায় ঃ** আবাসন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ আবাসন পর্ষদ ১৯৮৯-৯০ আর্থিক বছরের ২৮এ ফেব্রুয়ারি, ১৯৯০ তারিখ পর্যন্ত রাজ্যের কোন কোন জায়গায় মোট কত সংখ্যক বাড়ি/ফ্ল্যাট নির্মাণ করছেন;

(খ) নির্মীয়মান বাড়ি/ফ্ল্যাট সমূহের আয়তন ও শ্রেণী কিরূপ;

(গ) কোন কোন আয়ের মানুষ ঐ সমস্ত বাড়ি/ফ্ল্যাট ক্রয় করতে পারেন;

(ঘ) কি পদ্ধতিতে ঐগুলো বিক্রয়/বন্টন হয়; এবং

(ঙ) রাজ্যের প্রতিটি জেলা শহর ও মহকুমা শহরে অনুরূপ বাড়ি/ফ্ল্যাট নির্মাণের কোনও পরিকল্পনা পর্ষদ-এর আছে কি?

**আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পশ্চিমবঙ্গ আবাসন পর্ষদ ১৯৮৯-৯০ আর্থিক বছরের ২৮শে ফেব্রুয়ারি ১৯৯০ তারিখ পর্যন্ত রাজ্যের নিম্নলিখিত স্থানগুলিতে সর্বমোট ২১৪২টি আবাস-ইউনিট নির্মাণের কর্মসূচি গ্রহণ করেছেন।

| | | |
|---|---|---|
| ১। | ডানকুনি | হুগলি জেলা |
| ২। | বেলেঘাটা | কলিকাতা |
| ৩। | বারাসাত | ২৪ পরগনা (উঃ) |
| ৪। | বৈষ্ণবঘাটা-পাটুলি | কলিকাতা |
| ৫। | পূর্ব কলিকাতা-উপনগরী | কলিকাতা |
| ৬। | কামারহাটী | ২৪ পরগনা (উঃ) |
| ৭। | বিরাটি | ২৪ পরগনা (উঃ) |
| ৮। | গল্‌ফগ্রীণ আরবান কমপ্লেক্স | কলিকাতা |
| ৯। | ভদ্রকালী উত্তরপাড়া | হুগলি। |

(খ) নির্মীয়মান বাড়ি, ফ্ল্যাট সমূহের আয়তন ও শ্রেণী নিম্নরূপ ঃ -

| | শ্রেণী | ভিতের পরিমাপ | সংখ্যা |
|---|---|---|---|
| ১। | এল. আই. জি. | ১৯ বর্গ মিঃ | ১৯০ |
| ২। | এম. আই. জি. | ৩৭-৪৪ বর্গ মিঃ | ৭২৮ |
| ৩। | এইচ. আই. জি. | ৫৬-৭৭ বর্গ মিঃ | ১২২৪ |
| | | মোট | ২১৪২ |

(গ) উপরিলিখিত তিন শ্রেণীভুক্ত মানুষ এই সমস্ত বাড়ি, ফ্ল্যাট ক্রয় করার জন্য বিবেচিত হন। অবগতির জন্য উক্ত তিন শ্রেণীভুক্ত মানুষের মাসিক আয়ের নিম্ন ও উচ্চসীমা নিম্নে প্রদত্ত হল ঃ -

১। এল. আই. জি. ৭০১ টাকা থেকে ১৫০০ পর্যন্ত।

২। এম. আই. জি. ১৫০১ টাকা থেকে ২৫০০ টাকা পর্যন্ত।

৩। এইচ. আই. জি. ২৫০১ টাকা ও তদূর্দ্ধে।

(ঘ) কোনও প্রকল্প অনুমোদিত হলে যোগ্য ক্রেতাদের নিকট হতে আবেদনপত্র আহ্বান করার জন্য সমস্ত বহুল প্রচারিত সংবাদপত্র বিজ্ঞাপন দেওয়া হয়। আবেদন পত্রের সঙ্গে ৮-১০ টাকা শতকরা হারে জমা দিতে হয়। আবেদনকারীদের উপস্থিতিতে লটারি করা হয় ও সফল ব্যক্তিদের ফ্ল্যাট বন্টন করা হয়। নির্বাচিত ক্রেতা পরবর্তীকালে সমগ্র মূল্যের চল্লিশ শতাংশের অবশিষ্টাংশ বা পূর্ণমূল্য দিয়ে ফ্ল্যাটের দখল নিতে পারেন। যাঁরা কিস্তিতে ফ্ল্যাট ক্রয় করেন তাঁরা অবশিষ্ট ৬০ শতাংশ দাম ১৩ বছরের মধ্যে ত্রৈমাসিক বা ষান্মাষিক কিস্তিতে পরিশোধ করার সুবিধা পান।

(ঙ) বিভিন্ন জেলা ও মহকুমা শহরে বাড়ি, ফ্ল্যাট নির্মাণের পরিকল্পনা পর্ষদের আছে। তবে তা প্রয়োজনীয় জমি পাওয়া সাপেক্ষে। হলদিয়া ও দুর্গাপুরে এক হাজার করে বাড়ি, ফ্ল্যাট তৈরির প্রস্তাব বিবেচনাধীন আছে।

**দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদ কর্তৃক ব্যয়িত সরকারি অর্থ**

*৪১৪। (অনুমোদিত প্রশ্ন নং *৭৭৯।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস, শ্রী সাধন চট্টোপাধ্যায় এবং শ্রী অমিয় পাত্র ঃ** উন্নয়ন ও পরিকল্পনা (পার্বত্য বিষয়ক) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদ গঠনের পর হইতে ২৮এ ফেব্রুয়ারি, ১৯৯০ তারিখ পর্যন্ত ঐ পরিষদকে সরকার কর্তৃক দেয় অর্থের পরিমাণ কত;

(খ) ১৯৮৮-৮৯ আর্থিক বৎসরে ঐ পরিষদকে কত পরিমাণ অর্থ দেওয়া হয়েছিল;

(গ) তন্মধ্যে কত পরিমাণ অর্থ ব্যয় হয়েছিল;

(ঘ) ১৯৮৯-৯০ আর্থিক বৎসরে ঐ পরিষদের জন্য বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত;

(ঙ) সরকার কর্তৃক দেয় অর্থের মধ্যে ক্ষতিপূরণ ও উন্নয়নমূলক কাজের জন্য কত পরিমাণ অর্থ ব্যয় হয়েছে (২৮-২-১৯৯০ তারিখ পর্যন্ত); এবং

(চ) সরকার কর্তৃক প্রদত্ত অর্থের কোন ব্যবহারপত্র (ইউটিলাইজেসন সার্টিফিকেট) পার্বত্য পরিষদের নিকট হইতে পাওয়া গেছে কিনা?

**উন্নয়ন ও পরিকল্পনা (পার্বত্য বিষয়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদ গঠনের পর বইতে ২৮শে ফেব্রুয়ারি ১৯৯০ পর্যন্ত এই পরিষদকে সরকার কর্তৃক দেয় অর্থের পরিমাণ ৩৪৫০.৪৯ লক্ষ টাকা।

(খ) ১৯৮৮-৮৯ আর্থিক বৎসরে ঐ পরিষদকে ৫২৯.৫৬ লক্ষ টাকা দেওয়া হয়েছিল।

(গ) তন্মধ্যে পুরো টাকাই অর্থাৎ ৫২৯.৫৬ লক্ষ টাকা ব্যয় হয়েছিল।

(ঘ) ১৯৮৯-৯০ আর্থিক বৎসরে ঐ পরিষদের জন্য বরাদ্দকৃত অর্থের পরিমাণ ৩৬০৬.৩৩ লক্ষ টাকা।

(ঙ) ২৮-২-৯০ পর্যন্ত দার্জিলিং পার্বত্য পরিষদকে সরকার কর্তৃক দেয় ৩৪৫০.৪৯ লক্ষ টাকা অর্থের মধ্যে ক্ষতিপূরণ ও উন্নয়নমূলক কাজের জন্য অর্থের পরিমাণ হল ৩৩৪০.৪৯ লক্ষ টাকা।

(চ) হ্যাঁ, দার্জিলিং পার্বত্য পরিষদ এ যাবত ৭৩৭.৩০ লক্ষ টাকার ব্যবহার পত্র (ইউটিলাইজেসন সার্টিফিকেট) পাঠিয়েছে।

**Proposal for creation of new Sub-division(s)**

***415.** (Admitted question No. *199.) **Shri Gyan Singh Sohanpal :** Will the Minister-in-charge of the Home (P and AR) Department be pleased to state.

(a) the number of new sub-divisions which the Government propose to set up in the State during the year 1990-91;

(b) whether the Government have any proposal to set up new sub-division(s) in Midnapore district during the same period; and

(c) if so, the position of Kharagpur in this regard?

**Minister-in-charge of the Home (P & AR) Department :**

(a), (b) & (c) Government do not propose to set up any new Sub-division in the State during the year 1990-91 because there is an embargo on the creation of new administrative units during the period from 1-10-1989 to 30-6-91 in view of the 1991 census operations.

**গ্রাম বৈদ্যুতিকরণ**

***৪১৬।** (অনুমোদিত প্রশ্ন নং *১৪১।) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) সর্বশেষ তথ্যানুযায়ী এই রাজ্যে (১) মোট কতগুলি গ্রামে বৈদ্যুতিকরণ হয়েছে ও (২) কতগুলি গ্রাম এখনও বিদ্যুৎবিহীন আছে;

(খ) গ্রামীণ বৈদ্যুতিকরণের কাজে অন্যান্য রাজ্যের তুলনায় পশ্চিমবঙ্গের অগ্রসরণ বা অনগ্রসরতার বিষয়ে কোনও তথ্য আছে কি; এবং

(গ) থাকলে, সর্বভারতীয় গড় হিসাবে শতকরা কত ভাগ গ্রামে বৈদ্যুতিকরণের কাজ সম্পন্ন হয়েছে এবং পশ্চিমবঙ্গেই বা শতকরা কত ভাগ গ্রামে বৈদ্যুতিকরণ হয়েছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) (১) ১৯৮১ সালের আদমসুমারী অনুযায়ী পশ্চিমবঙ্গে ৩৮০২৪টি গ্রামীণ মৌজার মধ্যে ১৯৯০ সালের ফেব্রুয়ারি মাস পর্যন্ত ২৬০৮৩টি গ্রামীণ মৌজায় বৈদ্যুতিকরণের কাজ সম্পন্ন করা হয়েছে।

(২) ১১৯৪১টি।

(খ) হ্যাঁ। (১৯৮৮ সালের মার্চ মাস পর্যন্ত।)

(গ) সর্বভারতীয় গড় হিসাবে শতকরা গ্রামের বৈদ্যুতিকরণের কাজ সম্পন্ন হওয়ার হিসাব (পশ্চিমবঙ্গসহ) নিম্নে দেওয়া হইল।

| ক্রমিক সংখ্যা | রাজ্যের নাম | গ্রামের সংখ্যা ১৯৭১ সালের আদমসুমারী অনুযায়ী | ১৯৮১ সালের আদমসুমারী অনুয়ায়ী | গ্রাম বৈদ্যুতিকরণের সংখ্যা (১৯৮৮ মার্চ পর্যন্ত) | শতকরা হিসাব |
|---|---|---|---|---|---|
| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ |
| ১। | অন্ধ্রপ্রদেশ | ২৭২২১ | ২৭৩৭৯ | ২৫৬৬১ * | ৯৪.২৭ |
| ২। | অরুণাচলপ্রদেশ | ২৯৭৫ | ৩২৫৭ | ১০৬২ | ৩২.৩৭ |
| ৩। | অসম | ২১৯৯৫ | ২১৯৯৫ | ১৭৮৯৭ * | ৮১.৩৭ |
| ৪। | বিহার | ৬৭৫৬৬ | ৬৭৫৪৬ | ৪১০৩৮ * | ৬০.৭৪ |
| ৫। | গোয়া | ৩৮৪ | ৩৮৬ | ৩৭৭ | ৯৭.৬৭ |
| ৬। | গুজরাট | ১৮২৭৫ | ১৮১১৪ | ১৭৮৬৭ | ১৮.৬৪ |
| ৭। | হরিয়ানা | ৬৭৩১ | ৬৭৪৫ | ৬৭৪৫ | ১০০.০০ |
| ৮। | হিমাচলপ্রদেশ | ১৬৯১৬ | ১৬৮০৭ | ১৬৭৭৮ * | ৯৯.১৬ |
| ৯। | জম্মু-কাশ্মীর | ৬৫৩৩ | ৬৪৭৭ | ৬০১০ * | ৯২.৪২ |
| ১০। | কর্নাটক | ২৬৮২৬ | ২৭০২৮ | ২৬৪৭৩ * | ৯৫.৬৮ |
| ১১। | কেরল | ১২৬৮ | ১২১৯ | ১২১৯ | ১০০.০০ |
| ১২। | মধ্যপ্রদেশ | ৭০৮৮৩ | ৭১৩৫২ | ৫১৫৫২ * | ৭২.৭ |
| ১৩। | মহারাষ্ট্র | ৩৫৭৭৮ | ৩৯৩৫৪ | ৩৭৮৭০ | ৯৬.২ |
| ১৪। | মণিপুর | ১৯৪৯ | ২০৩৫ | ৮৮৭ * | ৪৫.৫ |
| ১৫। | মেঘালয় | ৪৫৮৩ | ৪৯০২ | ১৬২২ * | ৩৫.৩ |
| ১৬। | মিজোরাম | ২২৯ | ৭২১ | ২৫২ | ৩৪.৯ |
| ১৭। | নাগাল্যাণ্ড | ৯৬০ | ১১১২ | ১০৭২ | ৯৬.১ |
| ১৮। | ওড়িশা | ৪৬৯৯২ | ৪৬৫৫৩ | ২৭৮১৫ * | ৫৯.১ |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ১৯। | পাঞ্জাব | ১২১৮৮ | ১২৩৪২ | ১২৩৪২ | ১০০.০০ |
| ২০। | রাজস্থান | ৩৩৩০৫ | ৩৪৯৬৮ | ২৩০১৬ | ৬৫.৮৮ |
| ২১। | সিকিম | ৪০৫ | ৪৪০ | ২৯৮ | ৬৭.৭৩ |
| ২২। | তামিলনাড়ু | ১৫৭৩৫ | ১৫৮৩১ | ১৫৭৩১ * | ৯৯.৯৭ |
| ২৩। | ত্রিপুরা | ৪৭২৭ | ৪৮৫৬ | ২৩২৯ * | ৪৯.২৭ |
| ২৪। | উত্তরপ্রদেশ | ১১২৫৬১ | ১১২৫৬৬ | ৭৫৭৪৯ | ৬৭.২ |
| ২৫। | পশ্চিমবঙ্গ | ৩৮০৭৪ | ৩৮০২৪ | ২৩১৯৩ | ৬১.৬৪ |

(বিশেষ দ্রষ্টব্য ঃ চিহ্নিত রাজ্যগুলির গ্রামবৈদ্যুতিকরণের সংখ্যা ১৯৭১ সালের আদমসুমারী অনুযায়ী।)

সূত্র ঃ কেন্দ্রীয় বিদ্যুৎ অধিকরণ (সি.ই.এ.)

**সুভাষ রচনাবলি প্রকাশ**

***৪১৭।** (অনুমোদিত প্রশ্ন নং *৫০৫।) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে "সুভাষ রচনাবলি" প্রকাশনার প্রস্তাব সরকার বিবেচনা করছেন; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, প্রস্তাবটি কতদিনে বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এ ব্যাপারে একবার আলোচনা হয়েছিল। তবে কোনও সিদ্ধান্ত নেওয়া হয়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

**বাঁকুড়ায় শিল্প স্থাপন**

***৪১৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১৬০।) **শ্রী অমিয় পাত্র ঃ** গত ৭ই সেপ্টেম্বর, ১৯৮৯ তারিখে উত্থাপিত তারকিত, প্রশ্ন নং *৩৩ (অনুমোদিত তারকিত প্রশ্ন নং *৬৪)-এর উত্তর উল্লেখপূর্বক শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি বাঁকুড়া জেলায় প্রস্তাবিত বড় ও মাঝারি ধরনের শিল্প গড়ে তোলার বিষয়টি বর্তমানে কোন পর্যায়ে আছে?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

বাঁকুড়া জেলায় প্রস্তাবিত বড় ও মাঝারি ধরনের শিল্প প্রকল্পগুলি সম্পর্কে তারকিত প্রশ্ন নং ৬৪-এর প্রদত্ত উত্তরের পরবর্তী পর্যায়ে নিম্নরূপ ঃ -

(১) বিষ্ণুপুরে সারদা ফার্টিলাইজার লিমিটেড এবং রসুলপুরে ব্লু-প্ল্যান্ট এক্সট্রুশান প্রাইভেট

লিমিটেড-এ বাণিজ্যিক ভিত্তিতে উৎপাদন শুরু হয়েছে।

(২) বড়জোড়ায় বি. ও. পি. পি. ফিল্ম প্রোজেক্টের কাজ দ্রুত এগিয়ে চলেছে। ফ্যাক্টরি বিল্ডিং এবং হাউজিং কলোনির কাজ প্রায় সমাপ্তির মুখে। আশা করা হচ্ছে যে একমাসের মধ্যে সমস্ত মেশিন প্রোজেক্ট সাইটে এসে পৌছুবে এবং অক্টোবর ৯০ নাগাদ কারখানাটি চালু (ট্রায়াল রান) হবে।

### ঝাড়গ্রামে "লোকদীপ" প্রকল্প

*৪১৯। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৬।) **শ্রী অবনীভূষণ সৎপতি** ঃ বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯০ সালের ফেব্রুয়ারি মাস পর্যন্ত মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম মহকুমার ঝাড়গ্রাম, জামবনি ও মানিকপাড়া এলাকায় কতগুলি লোকদীপ প্রকল্প চালু হয়েছে;

(খ) ইহা কি সত্য যে, কলাবনি ও কেশিয়া নামের দুটি আই টি ডি পি মৌজায় বিদ্যুৎ সরবরাহ হচ্ছে না; এবং

(গ) সত্য হলে, এর কারণ কি?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯০ সালের ফেব্রুয়ারি মাস পর্যন্ত মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম মহকুমায় ঝাড়গ্রাম থানায় ৪৯টি বাড়িতে লোকদীপ প্রকল্পের মাধ্যমে বিদ্যুৎ চালিত হয়েছে। (রাধানগর গ্রামে (জে. এল. নং ৬০৪) ১১টি, রামতারাপুর গ্রামে (জে. এল. নং ৬১১) ১৩টি, মেউদীপুর গ্রামে (জে. এল. নং ৬১৪) ১০টি ও দামুরাসোল গ্রামে (জে. এল. নং ৬২৩) ১৫টি।)

(খ) তথ্যানুযায়ী গ্রামীণ বৈদ্যুতিকরণে আই. টি. ডি. পি. অন্তর্ভুক্ত কোনও মৌজা নাই।

(গ) নিষ্প্রয়োজন।

### আরামবাগে "লোকদীপ" প্রকল্প

*৪২০। (অনুমোদিত প্রশ্ন নং *৯৩৭।) **শ্রী বিনোদ দাস** ঃ বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, হুগলি জেলার আরামবাগ মহকুমায় লোকদীপ প্রকল্প-এর কাজ বর্তমানে বন্ধ আছে; এবং

(খ) সত্য হলে, উক্ত প্রকল্পের কাজ বন্ধ হবার কারণ কি?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হুগলি জেলার আরামবাগ মহকুমায় 'লোকদীপ প্রকল্পের' কাজ আগের মতন যথারীতিই চলছে।

(খ) এ প্রশ্ন ওঠে না।

### "ভারতভবন হোস্টেল"

***৪২১।** (অনুমোদিত প্রশ্ন নং *২০৭।) **শ্রী সুমন্তকুমার হীরা ঃ শিক্ষা (উচ্চতর)** বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বিশ্ববিদ্যালয় মঞ্জুরি কমিশন 'ভারতভবন হোস্টেল' নামীয় কিছু ভবন নির্মাণের সুপারিশ/সিদ্ধান্ত গ্রহণ করেছেন; এবং

(খ) সত্য হলে—

(১) এ বিষয়ে কোনও সুনির্দিষ্ট প্রস্তাব রাজ্য সরকার বিবেচনা করছেন কি; ও

(২) পর্যায়ক্রমে কোন কোন বিশ্ববিদ্যালয়ে এ ধরনের ভবন নির্মাণের পরিকল্পনা করা হচ্ছে?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্য সরকারের জানা নেই। তবে কলকাতা, বর্ধমান এবং উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয় এই ব্যাপারে অবগত আছে এবং বিশ্ববিদ্যালয় মঞ্জুরি কমিশনের সঙ্গে যোগাযোগ রাখছে।

(খ) না।

প্রশ্ন ওঠে না।

### আনন্দমার্গীদের কার্যকলাপ

***৪২২।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৪৮।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, আনন্দমার্গীরা কিছু বেআইনি কাজের সঙ্গে যুক্ত; এবং

(খ) আনন্দমার্গীদের সঙ্গে বিদেশিদের কোনও সম্পর্ক আছে কিনা?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আনন্দমার্গীরা গত কয়েক বছর ধরে বেআইনিভাবে অস্ত্রশস্ত্র নিজেদের কাছে রেখে বিভিন্নরকম নাশকতামূলক কাজে লিপ্ত আছেন—এছাড়া তারা বেআইনিভাবে পুরুলিয়া জেলায় বন-বিভাগের জমি, সরকারের ন্যস্ত জমি এবং আদিবাসী সম্প্রদায়ের জমি দখল করেছেন। তাঁরা সরকারের অনুমতি না নিয়ে ডিজেল জেনারেটরও ব্যবহার করছেন।

(খ) বহু বিদেশি নাগরিক আনন্দমার্গ প্রচারক সঙ্ঘের বার্ষিক ও ষান্মাসিক ধর্ম-মহাচক্রে যোগ দিতে আসেন এবং অনেকে পাসপোর্ট বা ভিসা ছাড়াই যোগ দিয়েছেন। এরকম কয়েকজনকে চিহ্নিত করা হয়েছে।

**পশ্চিমবঙ্গে মাইক্রোমোটরের চাহিদা**

***৪২৩।** (অনুমোদিত প্রশ্ন নং *১৪৫।) **শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে মাইক্রোমোটরের চাহিদা কিরূপ;

(খ) কোন কোন ক্ষেত্রে উহা ব্যবহৃত হয়ে থাকে; এবং

(গ) রাজ্যে ঐ শিল্প স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মাইক্রো মোটরের বাৎসরিক চাহিদা আনুমানিক ২,৭৫,০০০টি।

(খ) এই যন্ত্রাংশ নিম্নলিখিত ইলেকট্রনিক যন্ত্র তৈরির জন্য ব্যবহৃত হয় ঃ -

(১) অডিও ও ভিডিও যন্ত্র, যথা ঃ টেপ রেকর্ডার রেকর্ড প্লেয়ার, টু ইন ওয়ান এবং ইলেকট্রনিক খেলনা, কম্পিউটার ইত্যাদি।

(গ) আপাতত নাই।

**Bifurcation of Districts**

***424.** (Admitted question No. *200.) **Shri Gyan Singh Sohanpal :** Will the Minister-in-charge of the Home (P and AR) Department be pleased to State—

(a) whether the Government have any plan/programme for the bifurcation of districts in the State during the year 1990-91;

(b) if so, the name of district(s); and

(c) the position of Midnapore district in this regard?

**Minister-in-charge of the Home (P and AR) Department :**

(a) No.

(b) Does not arise.

(c) Does not arise.

**গোঘাট গ্রামীণ জল-সরবরাহ প্রকল্প**

***৪২৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৫০৬।) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** জনস্বাস্থ্য ও কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গভীর নলকূপ থেকে পাইপলাইনের মাধ্যমে গোঘাটে জল-সরবরাহ করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে কতদিনে উক্ত পরিকল্পনাটি বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**জনস্বাস্থ্য ও কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) এখনই নিশ্চিতভাবে বলা সম্ভব নয়।

**শরৎচন্দ্রের বাড়ি রক্ষণাবেক্ষণ**

***৪২৬।** (অনুমোদিত প্রশ্ন নং *১৪২।) শ্রী **দেবপ্রসাদ সরকার :** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সাহিত্যিক শরৎচন্দ্র চট্টোপাধ্যায়ের দেবানন্দপুরের বাড়ি এবং পানিত্রাস সামতাবেড়ের বাড়ি দুটি রক্ষণাবেক্ষণের অভাবে ধ্বংসপ্রাপ্ত হয়ে যাচ্ছে—এই মর্মে সরকারের নিকট কোনও তথ্য আছে কিনা; এবং

(খ) থাকলে, এই বাসস্থান দুটি রক্ষণাবেক্ষণের বিষয়ে সরকার কোনও পরিকল্পনা গ্রহণ করেছেন কি?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ও (খ) দেবানন্দপুরের বাড়িটি সরকার অধিগ্রহণ করিয়াছে এবং ঐ সম্পত্তি রক্ষণাবেক্ষণের জন্য মাঝে মাঝে শিক্ষা দপ্তর জমি বরাদ্দ করিয়া থাকে। পানিত্রাসের বাড়িটি অধিগ্রহণের প্রস্তাব জেলা কালেক্টরের নিকট পাঠানো হয়েছে। ইতিমধ্যে বাড়ি দুইটি মেরামতের জন্য পূর্ত দপ্তরকে আনুমানিক ব্যয়ের হিসেব তৈরির জন্য বলা হয়েছে।

**সিমলাপাল বিদ্যুৎ সাব-স্টেশন**

***৪২৭।** (অনুমোদিত প্রশ্ন নং *১৬৭।) শ্রী **অমিয় পাত্র :** গত ৬ই এপ্রিল, ১৯৮৯ তারিখের প্রশ্ন নং *৫৪২ (অনুমোদিত প্রশ্ন নং *১০৭৫)-এর উত্তরের পরিপ্রেক্ষিতে বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, বাঁকুড়া জেলায় সিমলাপাল বিদ্যুৎ সাব-স্টেশনটির নির্মাণকার্য বর্তমানে কি পর্যায়ে আছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(১) সিমলাপাল ৩৩/১১ কেভি সাব-স্টেশন নির্মাণের জন্য আনুমানিক ৭ (সাত) একর জমি অধিগ্রহণ করা হয়েছে এবং জমি উন্নয়নের কাজ ৫০ (পঞ্চাশ)) ভাগ শেষ হয়েছে। ঐ সাব-স্টেশনে তারের বেড়া, কন্ট্রোলরুম এবং ট্রান্সফরমার বসাইবার ভিত্তির কাজ সম্পূর্ণ হয়েছে। সাবস্টেশনের আনুসঙ্গিক যন্ত্রপাতি বসানোর জন্য কাঠামোর (স্ট্রাকচার) কাজ ৯০ (নব্বই) ভাগ সম্পূর্ণ হয়েছে। বিষ্ণুপুর সিমলাপাল ৩৩ কেভি লাইন নির্মাণের কাজ শুরু হয়েছে। ৩৭ কিঃ মিটার লাইনের জন্য প্রয়োজনীয় বৈদ্যুতিক খুঁটি পোঁতার কাজ সম্পূর্ণ হয়েছে এবং ৩:

কিঃ মিটার তার টানার কাজ সম্পূর্ণ হয়েছে। এ ছাড়া ১১ কেভি সুইচ গীয়ার বসানোর কাজও সম্পূর্ণ হয়েছে।

**বিধাননগর টেলিকম্ ফ্যাক্টরি স্থাপন**

*৪২৮। (অনুমোদিত প্রশ্ন নং *৮৫৯।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বিধাননগরে একটি টেলিকম্ ফ্যাক্টরি স্থাপনের অনুমোদন পাওয়া গেছে; এবং

(খ) সত্য হলে, কবে নাগাদ উক্ত কারখানার নির্মাণকাজ শুরু হবে বলে আশা করা যায়?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এই মর্মে একটি প্রস্তাব কেন্দ্রীয় সরকারের কাছ থেকে রাজ্য সরকারের কাছে এসেছে।

(খ) এখন আলোচনা চলছে। নির্মাণ কার্য কবে শুরু হবে এখনই বলা সম্ভব নয়।

**বক্রেশ্বর বিদ্যুৎ প্রকল্পে সোভিয়েত সহযোগিতা**

*৪২৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৫২।) **শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, বক্রেশ্বর বিদ্যুৎ প্রকল্পে সোভিয়েত সরকারের সাহায্যের বিষয়টি বর্তমানে কি অবস্থায় আছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

বিষয়টি সম্পর্কে কার্যত সরকার কর্তৃক এখনও চূড়ান্ত সিদ্ধান্ত ঘোষিত হয়নি।

## Unstarred Questions

**(To which written answers were laid on the Table)**

**Number of Employees in Excise Department**

**41.** (Admitted question No. 99.) **Shri Tuhin Samanta :** Will the Minister-in-charge of the Excise Department be pleased to state—

(a) the total number of employees as on 28-2-1990 in Groups A, B, C and D separately (including temporary and casual workers) in the Department;

(b) in the above categories of employees the number of persons belonging to the Scheduled Caste and Scheduled Tribe Communities separately;

(c) in the number of shortfall, if any, as compared to the pre-

scribed norms, in the above categories of employees separately belonging to Scheduled Caste and Scheduled Tribe Groups; and

(d) whether the Government proposes to hold any special recruitment examination for Scheduled Caste and Scheduled Tribe candidates in near future to overcome the shortfall.

**Minister-in-charege of the Excise Department :**

(a) Total number of employees as on 28-2-1990 in Groups A, B, C and D: Group A—214, Group B—351, Group C—2517, Group D—42. These includes temporary and casual workers also in different groups.

(b) Scheduled Caste and Scheduled Tribe communities in the aforesaid groups of employees—

| Group | Scheduled Caste | Scheduled Tribe |
|---|---|---|
| A | 30 | 8 |
| B | 43 | 17 |
| C | 334 | 118 |
| D | 4 | 2 |

(c) Number of shortfall of Scheduled Caste and Scheduled Tribe employees as compared to the prescribed norms as far as available from Excise Directorate's record is as follows—

| Group | Scheduled Caste | Scheduled Tribe |
|---|---|---|
| A | 2 | 3 |
| B | 10 | 1 |
| C | 32 | 8 |
| D | 2 | — |

(d) Not known to this Department.

### আই টি ডি পি মৌজার সংখ্যা

৪২। (অনুমোদিত প্রশ্ন নং ২৪২।) **শ্রী সুভাষ নস্কর** : তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে আই টি ডি পি মৌজার সংখ্যা কত;

(খ) উক্ত মৌজাগুলিতে বেনিফিসিয়ারির সংখ্যা কত;

(গ) উক্ত মৌজাগুলির বাইরে যে সকল আদিবাসী বাস করেন তাদের সংখ্যা কত; এবং

(ঘ) ঐ মৌজাগুলির বাইরের আদিবাসীদের জন্য বিশেষ কোনও সুযোগ-সুবিধা দেবার পরিকল্পনা, সরকারের আছে কি না?

**তফসিলি জাতি ও আদিবাসীকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৫৮২৩;

(খ) ১৫,৫৪,৩৯৬,

(গ) ১৫,১৬,২৭৬; এবং

(ঘ) হ্যাঁ; মৌজাগুলির বাহিরের তফসিলি জাতি ও আদিবাসীকল্যাণ বিভাগ কর্তৃক আদিবাসীদের কল্যাণের জন্য রূপায়িত বিভিন্ন প্রকল্পের সুযোগ-সুবিধাগুলি পান। এ ছাড়াও পশ্চিমবঙ্গ সরকারের অন্যান্য বিভাগগুলি কর্তৃক রূপায়িত বিভিন্ন উন্নয়নমূলক কাজের সুযোগ-সুবিধা পান। আবার ভারত সরকারের বিভিন্ন সুযোগ-সুবিধা ভারত সরকারের পরিবর্তিত নীতির ভিত্তিতে পেয়ে থাকেন।

### C. T. Scan machine in Government Hospital

**43.** (Admitted question No. 307.) **Shri Saugata Ray :** Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state—

(a) the number of C. T. Scan machines that have been established in the Government Hospital in the State;

(b) how many of them are in operative; and

(c) whether the Government has any plans to set up more scan machines?

**Minister-in-charge of the Health and Family Welfare Department :**

(a) At present one only.

(b) The above one C. T. Scan machine is in operative.

(c) Yes, Already funds have been sanctioned for purchase of one more C. T. Scan machine.

### মুর্শিদাবাদ জেলায় সড়ক দুর্ঘটনায় নিহত মানুষের সংখ্যা

৪৪। (অনুমোদিত প্রশ্ন নং ৩৪৮।) **শ্রী শীশ মহম্মদ ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার সুতি থানা এলাকাধীন ৩৪ নং জাতীয় সড়কে ট্রাক/বাসে ধাক্কা

লেগে ১৯৮৯ সালে মোট কতজন লোক নিহত হয়েছে; এবং

(খ) নিহত ব্যক্তির পরিবারবর্গ সরকার থেকে কোনও আর্থিক সাহায্য পেয়েছেন কি না?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৮ জন;

(খ) হ্যাঁ, ৪ জন।

**মুর্শিদাবাদ জেলায় হিঙ্গলগঞ্জ থেকে নশীপুর পর্যন্ত বাস পরিবহন**

৪৫। (অনুমোদিত প্রশ্ন নং ৬৭৭।) **শ্রী মান্নান হোসেন ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, মুর্শিদাবাদ জেলার হিঙ্গলগঞ্জ হইতে নশীপুরের মধ্য দিয়ে বাস চলাচলের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** বর্তমানে এরূপ কোনও পরিকল্পনা রাজ্য সরকারের বিবেচনাধীন নাই।

**সাহিত্য-সম্রাট বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়ের স্মৃতিরক্ষার্থে পরিকল্পনা**

৪৬। (অনুমোদিত প্রশ্ন নং ৭৩৪।) **ডাঃ তরুণ অধিকারী ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উত্তর ২৪-পরগনার নৈহাটিতে সাহিত্য-সম্রাট বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়ের স্মৃতি রক্ষার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, তাহা রূপায়ণের জন্য সরকার কি কি পদক্ষেপ নিয়েছেন?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আছে।

(খ) উত্তর ২৪-পরগনার নৈহাটির কাঁঠালপাড়ায় বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়ের বাসভবনটি সরকার সম্প্রতি অধিগ্রহণ করেছেন। বঙ্কিমচন্দ্রের স্মৃতিরক্ষাকল্পে উক্ত বাসভবনের যথাযোগ্য সংস্কার তথা রক্ষণাবেক্ষণের জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে।

**Census of Royal Bengal Tigers**

**47.** (Admitted question No. 750.) **Shri Sultan Ahmed :** Will the Minister-in-charge of the Forest Department be pleased to state—

(a) how many Royal Bengal Tigers are there in the Sunderban at the end of 31st December, 1989.

(b) the percentage of growth of tigers in comparison to the last three years; and

(c) the steps taken or proposed to be taken by the State Government to increase growth of tigers?

**Minister-in-charge of Forest Department :**

(a) As per last enumeration in 1989 the number of Royal Bengal Tigers is 295 in Sunderban including 24-Parganas Forest Division which is outside Sunderban Tiger Reserve.

(b) 3 per cent in between 1984 census and 1989 census.

(c) The tiger is a Schedule-I animal and its hunting or killing is totally banned. Patrolling by the Forest Staff in and around Sunderban has been increased so that the poachers do not enter the forests for illegal hunting. Breeding of pigs in captivity in Sunderbans has been done to increase the food of tigers inside the forests.

**মাধ্যমিক ও উচ্চমাধ্যমিক বিদ্যালয়গুলিতে শিক্ষক ও শিক্ষিকার সংখ্যা**

৪৮। (অনুমোদিত প্রশ্ন নং ৮৩৬।) **শ্রী সুশান্ত ঘোষ ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৯ সালের ৩১এ ডিসেম্বর তারিখে পশ্চিমবঙ্গে মাধ্যমিক ও উচ্চমাধ্যমিক বিদ্যালয়গুলিতে শিক্ষক ও শিক্ষিকার সংখ্যা কত ছিল;

(খ) ঐ তারিখে শিক্ষক ও শিক্ষিকার কতগুলি পদ খালি ছিল; এবং

(গ) তন্মধ্যে মেদিনীপুর জেলার বিদ্যালয়গুলিতে—

(১) শিক্ষক ও শিক্ষিকার সংখ্যা, ও

(২) খালি পদের সংখ্যা কত ছিল?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এক লক্ষ এক হাজার চারশত তিপান্ন।

(খ) চার হাজার দুইশত চুয়াল্লিশ।

(গ) (১) তের হাজার ছয়শত তের ও (২) ছয়শত পঁচাশি।

**পি এস সি'র মাধ্যমে কর্মচারী নিয়োগ**

৪৯। (অনুমোদিত প্রশ্ন নং ৯৭৯।) **শ্রী সুব্রত মুখার্জি ঃ** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পি এস সি'র মাধ্যমে রাজ্যের জেলাগুলিতে কর্মচারী নিয়োগের যে সিদ্ধান্ত রাজ্য সরকার গ্রহণ করেছিলেন তা কার্যকর হচ্ছে না এরূপ কোনও তথ্য সরকারের নিকট আছে কি না;

(খ) সিদ্ধান্ত কার্যকর না-হলে তার কারণ কি;

(গ) বর্তমানে রাজ্যে সরকারি ও ৪৫টি রাষ্ট্রায়ত্ত প্রতিষ্ঠানে 'সি' ও 'ডি' গ্রুপের কর্মচারিদের কিভাবে নিয়োগ করা হয়?

(ঘ) ইহা কি সত্য যে, রাজ্যের জেলা ও সাব-ডিভিসনগুলির কর্মবিনিয়োগকেন্দ্র তুলে দিয়ে জেলাওয়ারি পি এস সি ইউনিট চালু করার সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে; এবং

(ঙ) সত্য হলে, তার কারণ কি?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পি এস সি'র মাধ্যমে রাজ্যের সর্বস্তরে নিম্নবর্গীয় করণিক বা তার সমতুল পদে কর্মচারী নিয়োগের যে সিদ্ধান্ত গত জুন মাসে নেওয়া হয়েছিল পরবর্তী সরকারি নির্দেশে তা আপাতত স্থগিত রাখা হয়েছে।

(খ) প্রশাসনিক কারণে ঐ সিদ্ধান্ত সম্পর্কিত আদেশ সাময়িকভাবে স্থগিত রাখা হয়েছে।

(গ) সচিবালয়, ডাইরেক্টরেটসহ কয়েকটি রাজ্য সরকারি অফিসের কিছু গ্রুপ 'সি' পদ (নিম্নবর্গীয় করণিক, টাইপিস্ট ইত্যাদি) পি এস সি'র মাধ্যমে নিয়োগ করা হয়। বাকি 'সি' ও 'ডি' গ্রুপের পদে সরকারের নিয়োগ নীতি অনুসারে কর্ম-বিনিয়োগকেন্দ্রগুলির মাধ্যমে নিয়োগের ব্যবস্থা হয়।

(ঘ) না। এ রকম কোনও সিদ্ধান্তই নেওয়া হয়নি।

(ঙ) প্রশ্নই ওঠে না।

### কৃষ্ণনগর পৌরসভায় স্থায়ী ও অস্থায়ী কর্মী

৫০। (অনুমোদিত প্রশ্ন নং ১১৭২।) শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রপূর্বক জানাইবেন কি—

(ক) গত ১৯৭৭-৭৮, ১৯৮২-৮৩, ১৯৮৭-৮৮ এবং ১৯৮৯-৯০ সালে কৃষ্ণনগর পৌরসভায় কত সংখ্যক শ্রমিক কর্মচারী স্থায়ী পদে নিযুক্ত ছিলেন;

(খ) তন্মধ্যে কতজন কর্মচারী স্থায়ীপদে বহাল রয়েছেন; এবং

(গ) উল্লিখিত সময়ে ঐ পৌরসভায় দৈনিক মজুরিতে কতজন কর্মী/শ্রমিক নিয়োগ করা হয়েছিল?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কৃষ্ণনগর পৌরসভার নিকট হইতে প্রাপ্ত তথ্য অনুযায়ী বিভিন্ন প্রশ্নের উত্তর নিম্নে প্রদত্ত হইল ঃ -

| | ১৯৭৭-৭৮ | ১৯৮২-৮৩ | ১৯৮৭-৮৮ | ১৯৮৯-৯০ |
|---|---|---|---|---|
| (১) স্থায়ী পদে নিযুক্ত কর্মী সংখ্যা | ৩৫৫ | ৪৩০ | ৪৫৩ | ৪৪৪ |

(২) অস্থায়ী পদে নিযুক্ত কর্মী সংখ্যা ... ... ৩৪ ...
(পদগুলি অনুমোদিত পদ হিসাবে
গণ্য হইবে)

(খ) উপরে প্রদত্ত তথ্যের ভিত্তিতে বর্তমানে ৪৪৪ জন কর্মী স্থায়ী পদে বহাল আছেন।

(গ) দৈনিক মজুরিতে নিযুক্ত কর্মী সংখ্যা—

১৯৭৭-৭৮—৯৩
১৯৮২-৮৩—২৪
১৯৮৭-৮৮—৭১
১৯৮৯-৯০—২৮

**তফসিলি জাতি ও আদিবাসিদের চাকুরিতে সংরক্ষণ নীতি**

**৫১।** (অনুমোদিত প্রশ্ন নং ১১৮৯।) **শ্রী রামপদ মাণ্ডি ঃ** তফসিলি জাতি ও আদিবাসীকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) রাজ্য সরকারের কোন কোন বিভাগে এবং সরকার অধিগৃহীত কোন কোন সংস্থায় আদিবাসী ও তফসিলিদের জন্য চাকুরি পাওয়ার ক্ষেত্রে সংরক্ষণ নীতি চালু আছে;

(খ) সংরক্ষণের জন্য বর্তমানে আদিবাসী ও তফসিলিদের ক্ষেত্রে যথাক্রমে যে শতকরা ৫ ভাগ ও ১৫ ভাগ চালু আছে তাহা বৃদ্ধি করার জন্য কোনও প্রস্তাব কেন্দ্রীয় সরকারের কাছে করা হয়েছে কিনা; এবং

(গ) করা হইয়া থাকিলে, উক্ত প্রস্তাবটি কিরূপ?

**তফসিলি জাতি ও আদিবাসীকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্য সরকারের সমস্ত বিভাগে ও সমস্ত অধিগৃহীত সংস্থায় তফসিলি জাতি ও আদিবাসীদের চাকুরি পাওয়ার ক্ষেত্রে সংরক্ষণ নীতি চালু আছে।

(খ) কেন্দ্রীয় সরকারের কাছে প্রস্তাব পাঠানোর প্রয়োজন হয় না। রাজ্য সরকার এ বিষয়ে সম্প্রতি সিদ্ধান্ত গ্রহণ করেছেন। সংরক্ষণের হার বাড়ানো হয়েছে।

(গ) প্রশ্ন ওঠে না।

**মেধাবৃত্তি প্রাপ্ত তফসিলি ও আদিবাসী ছাত্র-ছাত্রীর সংখ্যা**

**৫২।** (অনুমোদিত প্রশ্ন নং ১১৯৭।) **শ্রী রামপদ মাণ্ডি ঃ** তফসিলি জাতি ও আদিবাসীকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৯-৯০ আর্থিক বৎসরে কতজন তফসিলি ও আদিবাসী ছাত্র-ছাত্রীদের মেধাবৃত্তি দেওয়া হইতেছে (জেলাওয়ারি হিসাব); এবং

(খ) তন্মধ্যে বাঁকুড়া জেলার কতজন (তফসিলি ও আদিবাসী ছাত্র-ছাত্রীর সংখ্যা পৃথক

পৃথক ভাবে)?

**তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৯-৯০ আর্থিক বৎসরে সমগ্র রাজ্যে নবম শ্রেণী, একাদশ শ্রেণী ও দ্বাদশ শ্রেণীতে পাঠরত প্রত্যেক শ্রেণীর জন্য মোট ১০০ জন তফসিলি জাতিভুক্ত ও ৫০ জন আদিবাসী সম্প্রদায়ভুক্ত ছাত্রছাত্রীদের মেধাবৃত্তি দেওয়া হইয়াছে।

জেলাওয়ারী হিসাব নিচে দেওয়া হইল—

| | জেলার নাম | উপকৃত তফসিলি ছাত্রছাত্রীর সংখ্যা | উপকৃত আদিবাসী ছাত্রছাত্রীর সংখ্যা |
|---|---|---|---|
| ১। | বর্ধমান | ১০ | ৫ |
| ২। | বীরভূম | ৫ | ২ |
| ৩। | বাঁকুড়া | ৬ | ৪ |
| ৪। | কুচবিহার | ৮ | ০ |
| ৫। | দার্জিলিং | ২ | ৩ |
| ৬। | হুগলি | ৬ | ২ |
| ৭। | হাওড়া | ৪ | ০ |
| ৮। | জলপাইগুড়ি | ৬ | ৮ |
| ৯। | মালদহ | ৩ | ৩ |
| ১০। | মেদিনীপুর | ৮ | ৯ |
| ১১। | মুর্শিদাবাদ | ৪ | ০ |
| ১২। | নদীয়া | ৬ | ০ |
| ১৩। | পুরুলিয়া | ৩ | ৬ |
| ১৪। | পশ্চিমদিনাজপুর | ৬ | ৪ |
| ১৫। | উত্তর ২৪-পরগনা | ১০ | ২ |
| ১৬। | দক্ষিণ ২৪-পরগনা | ১২ | ২ |
| ১৭। | কলিকাতা | ১ | ০ |
| | মোট | ১০০ | ৫০ |

(খ) বাঁকুড়া জেলার নবম, একাদশ ও দ্বাদশ শ্রেণীতে পাঠরত প্রতিটি শ্রেণীর ৬ জন তফসিলি ও ৪ জন আদিবাসি ছাত্রছাত্রী গত আর্থিক বৎসরে উপকৃত হইয়াছেন।

**দারিদ্র্যসীমার নিচে আদিবাসী পরিবারের সংখ্যা**

৫৩। (অনুমোদিত প্রশ্ন নং ১২৩৭।) **শ্রী ক্ষুদিরাম পাহান ঃ** তফসিলি জাতি ও আদিবাসীকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে দারিদ্র্যসীমার নিচে কত সংখ্যক আদিবাসী পরিবার বর্তমানে বসবাস করছেন; এবং

(খ) গত পঞ্চবার্ষিক (যা ১৯৯০ সালের মার্চ মাসে শেষ হবে) পরিকল্পনায় কত সংখ্যক আদিবাসী পরিবারকে দারিদ্র্যসীমার উর্ধে তোলা সম্ভব হয়েছে?

**তফসিলি জাতি ও আদিবাসীকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিভিন্ন সমীক্ষার মাধ্যমে প্রাপ্ত তথ্যের ভিত্তিতে প্রকাশিত পশ্চিমবঙ্গে দারিদ্র্যসীমার নিচে বসবাসকারি আদিবাসী পরিবারের সংখ্যা ৩,৯১,৭৯৫।

(খ) ১৯৮৮ সালের নমুনা সমীক্ষায় প্রাপ্ত তথ্য অনুসারে গত পঞ্চবার্ষিক পরিকল্পনায় ১,২৮,১৩৯টি আদিবাসী পরিবারকে দারিদ্রসীমার উর্ধে তোলা সম্ভব হয়েছে ১৯৮৮ সালে পরবর্তী সময়ে পুনরায় সমীক্ষা না হওয়ায় ১৯৯০ সালের ফেব্রুয়ারি পর্যন্ত অতিরিক্ত উক্ত শ্রেণীর পরিবারের সংখ্যা পাওয়া যায় নাই।

**শিক্ষিত আদিবাসী**

৫৪। (অনুমোদিত প্রশ্ন নং ১২৩৮।) **শ্রী ক্ষুদিরাম পাহান ঃ** তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গে আদিবাসীদের মধ্যে শিক্ষিতের শতকরা হার কত; এবং

(খ) সর্বভারতীয় আদিবাসীদের শিক্ষিতের শতকরা হারের তুলনায় পশ্চিমবঙ্গের আদিবাসীদের স্থান কোথায়?

**তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮১ সালের লোক গণনা অনুসারে ঐ হার ১৩.২১ শতাংশ।

(খ) সারা ভারতে আদিবাসী শিক্ষার হার ১৬.৩৫ শতাংশ। রাজ্যগুলির মধ্যে পশ্চিমবঙ্গের স্থান ২০তম।

**হলদিয়া পেট্রোকেমিক্যাল প্রকল্পের শিলান্যাস**

৫৫। (অনুমোদিত প্রশ্ন নং ১২৫৩।) **শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে নবম লোকসভা নির্বাচনের অব্যবহিত পূর্বে হলদিয়া পেট্রোকেমিক্যাল প্রকল্পের শিলান্যাস করা হয়েছিল;

(খ) সত্য হলে, ঐ স্থানটির নাম কি; এবং

(গ) উক্ত স্থানটি প্রস্তাবিত প্রকল্পের স্থান থেকে কতদূরে অবস্থিত?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, ১৫-১০-১৯৮৯ তারিখে তৎকালীন প্রধানমন্ত্রী ইহার শিলান্যাস করেছিলেন।

(খ) শিলান্যাসটি হলদিয়া হেলিপ্যাডের নিকট করা হয়েছিল।

(গ) হেলিপ্যাডটি সড়ক পথে বর্তমান প্রকল্পের জন্য নির্বাচিত স্থান হইতে প্রায় ৫

কিঃ মিঃ দূরে অবস্থিত।

**Expenditure on account of tours abroad by the Chief Minister and his colleagues**

**56.** (Admitted question No. 1301.) **Shri Sultan Ahmed :** Will the Minister-in-charge of Finance Department be pleased to state, the total expenditure incurred by the Chief Minister and other Ministers of the State of West Bengal during the period from 1-2-1989 to 31-3-1990 on account of tours abroad?

**Minister-in-charge of the Finance Department :** Rs. 53,973.00.

**কালো ট্যাক্সি চলাচলের এলাকা**

৫৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৩১৭।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, কলিকাতা ও পার্শ্ববর্তী কোন কোন জেলা পর্যন্ত কালো ট্যাক্সির যাবার অনুমতি আছে?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

শুধু কালো ট্যাক্সি আইনানুগ নয়। হলদে-কালো ট্যাক্সি নিম্নলিখিত অঞ্চলগুলির মধ্যে যাতায়াত করিতে পারে ঃ -

কলিকাতা পৌর অঞ্চল, হাওড়া রেলওয়ে স্টেশন, বেহালা, ডায়মণ্ড হারবার রোড হইয়া ঠাকুরপুকুর পর্যন্ত, গার্ডেনরীচ পৌর অঞ্চল, পার্শ্ববর্তী রাস্তাসহ বজবজ রোড এবং রামকৃষ্ণ আশ্রমসহ নরেন্দ্রপুর পর্যন্ত এবং উত্তর কলিকাতা পৌর অঞ্চলের পূর্বে যশোর রোড দ্বারা পরিবৃত অঞ্চল এবং পশ্চিমে হুগলি নদী অঞ্চল পর্যন্ত।

**কলকাতায় জমা জঞ্জাল থেকে পরিবেশ দূষণ**

৫৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৪০১।) **শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, কলকাতার জমা জঞ্জাল থেকে উদ্ভূত পরিবেশ দূষণ রুখতে রাজ্য সরকারের কোনও পরিকল্পনা আছে কি না?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** কলিকাতা পৌরসভার জঞ্জাল বিভাগ জঞ্জাল থেকে পরিবেশ দূষণ রোধকল্পে বিশেষ পরিকল্পনা গ্রহণ করছে।

পরিকল্পনার অন্তর্ভুক্ত সূচিগুলি এই প্রকার ঃ

(ক) বন্ধ কনটেনারের মাধ্যমে শহরের জঞ্জাল দৃষ্টির অগোচরে ডাম্পিং গ্রাউন্ডে নিয়ে যাওয়া, কাশীপুর ১ নং বরো অঞ্চলে ১লা বৈশাখ থেকে এই পরিকল্পনার অংশ ইতিমধ্যে চালু করা হয়েছে। আগামী দু'মাসের মধ্যে প্রায় সব জায়গায় এই পরিকল্পনা চালু করা যাবে বলে আশা করা হচ্ছে।

(খ) ডাম্পিং গ্রাউন্ডে জমা জঞ্জাল থেকে উদ্ভূত গ্যাস জ্বালানীরূপে ব্যবহার করা (ইনসিনারেটরের প্রক্রিয়ায়)। এইভাবে প্রাপ্ত শক্তির মাধ্যমে জেনারেটর চালিয়ে বিদ্যুৎ তৈরির সম্ভাবনা ও প্রকল্প নিয়ে প্রাথমিক পর্যায়ে বিবেচনাধীন রয়েছে।

**কবি কাজী নজরুল ইসলামের রচনাবলি সুলভ মূল্যে প্রকাশ**

৫৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৯০।) **শ্রী এ কে হাসানুজ্জামান ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বিদ্রোহী কবি কাজী নজরুল ইসলামের রচনাবলি সুলভে প্রকাশ করার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) থাকিলে, কবে নাগাদ তাহা বাস্তবে রূপায়িত হইবে বলিয়া আশা করা যায়?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) নেই। কপিরাইট সংক্রান্ত কিছু জটিলতার জন্য ইচ্ছে থাকা সত্ত্বেও এই পরিকল্পনা গ্রহণ করা যায়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

**পশ্চিমবঙ্গ মধ্য শিক্ষা পর্ষদের নতুন লিভ রুলস প্রণয়ন**

৬০। (অনুমোদিত প্রশ্ন নং ১৭৩১।) **শ্রী সুভাষ গোস্বামী ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ মধ্য শিক্ষা পর্ষদ মাধ্যমিক শিক্ষক ও শিক্ষাকর্মীদের জন্য নতুন কোনও লিভ রুলস প্রণয়ন করেছেন কিনা;

(খ) করে থাকলে, এখনও তা (১) কার্যকর না হওয়ার কারণ কি, ও (২) কোন সময়ের মধ্যে তা কার্যকর হওয়ার সম্ভাবনা; এবং

(গ) প্রস্তাবিত লিভ রুলস কার্যকর হলে শিক্ষক ও শিক্ষাকর্মীগণ কিরূপ ছুটি ভোগ করার অধিকারী হবেন?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিষয়টি বিবেচনার স্তরে আছে।

(খ) বিষয়টি সম্পর্কে অর্থ বিভাগের সাথে আলোচনা চলছে।

(গ) চূড়ান্ত না হওয়া পর্যন্ত এখনই কিছু বলা সম্ভব নয়।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received one notice of adjournment motion from Shri Ambica Banerjee on the subject of reported suicide by one worker of Amco.

The member may raise the subject matter of the notice during discussion on the Demand of the concerned department. He may also call the attention of the concerned minister through Calling Attention, Question, Mention, etc.

I, therefore, withhold my consent to the notice.

The Member may, however, read out the text of the notice as amended.

**Shri Ambica Banerjee :** This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrance namely, Manab Sanyal, a factory worker of Amco committed suicide on 7-3-90 being unable to withstand object poverty after the closure of his factory 'Amco'.

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received 7 notices of Calling Attention, namely : -

| | | | |
|---|---|---|---|
| 1. | Opening of Sagardighi Gramin Hospital | : | Shri Paresh Nath Das |
| 2. | Reported hacking to death of three C.P.I.(M) supporters in Cooch-Behar. | : | Shri Saugata Roy |
| 3. | Reported decision of dismissal of the Head of the Department of Education, Calcutta University | : | Shri Lakshman Seth, and Shri Prabuddha Laha |
| 4. | Reported lathi charge and Firing by the Police on a cultural function at Shyampur, Howrah | : | Shri Ambica Banerjee, Shri Sudip Bandyopadhyay Shri Satyapada Bhattacharya and Shri Shish Mohammad |
| 5. | Withdrawal of Tram Services from Calcutta | : | Dr. Sudipto Roy |
| 6. | Damage of Boro Crop in Sabang Block, Midnapur by the hailstrom and overflowing of the rivers Keleghai and Kapaleswari | : | Dr. Manas Bhunia |
| 7. | Reported anti-social activities at Chanditala, Hooghly and inaction administration | : | Shri Gobinda Chandra Naskar |

I have selected the notice of Shri Ambica Banerjee, Shri Sudip Bandyopadhyay, Shri Satyapada Bhattacharya and Shri Shish Mohammad

on the subject of Reported Lathi Charge and firing by the police on a Cultural function at Shyampur, Howrah.

The Minister-in-charge may please make a statement to-day, if possible or give a date.

**Shri Abdul Quiom Molla :** on May, 10th, 1990.

**Mr. Speaker :** Now I call upon the Minister-in-charge of Home (Police) Department to make a statement on the subject of alleged murder of a young couple at Naktala, Calcutta and failure of police to arrest the culprits.

(Attention called by Shri Ambica Banerjee, Shri Mannan Hossain, Shri Shish Mohammad and Shri Gobinda Chandra Naskar on the 18th April, 1990)

## STATEMENT ON CALLING ATTENTION

**Shri Jyoti Basu :** Mr. Speaker Sir, I rise to make this statement in reply to the Calling Attention Notices from Shri Ambica Banerjee, Shri Mannan Hossain, Shri Shish Mohammad and Shri Gobinda Chandra Naskar regarding the murder of Shri Uttam Chakraborty and Sangita Saha of Naktala PS, Jadavpur in South 24-Parganas district and the alleged failure of the police in tracing the culprits involved in the crime.

Uttam Chakraborty, S/o Shri Hrishikesh Chakraborty and Sangita Saha (both deceased) used to stay in CPT quarters at Taratala where they developed intimacy with one Nasim Akhtar, who lived in their neighbourhood. Their free mixing with Akhtar was not liked by the people of the locality and they shifted as tenants to a house at 1/311, Naktala Govt. Colony. Akhtar also came along with them to live in the same house, at Naktala.

On the night of April, 16, 1990, Uttam Chakraborty and Sangita Saha were murdered with sharp cutting weapons. The murders were first detected by one of their neighbours in the morning of April 17, 1990. On the complaint of Shri Ajit Kumar Bose, landlord of the house, a criminal case was started at Jadavpur PS.

During investigation it was noticed that the entrance door of the House was found open, without any mark of violence on the door. Search of the house led to the recovery of one. 38 bore live bullet, one live bomb and a good quantity of materials, used in making bombs. Nasim Akhtar was found absconding.

Uttam did not have any known honest means of earning money. It is suspected that he and his wife along with Akhtar were involved in criminal activities.

It is suspected that Nasim Akhtar had an illicit relationship with Uttam Chakraborty Sangita Saha. Investigation farther reveals, then Nasim Akhtar belongs to Varanasi and there are five criminal cases under various provisions of IPS and the Army Act pending at Varanasi against him.

A team of officers and men are vigorously pursuing the case for arresting the suspect Nasim Akhtar and raids are being conducted at all probable hide outs. This case is being supervised at the highest level of the district police of 24-Parganas (South).

**Mr. Speaker :** Now I call upon the Minister-in-charge of Home (Police) Department to make a statement on the subject of alleged murder of one Shri Meghnad Naskar at Mariswar under the police station Joynagar and inaction of Police.

(Attention called by Shri Gobinda Chandra Naskar on the 19th April, 1990)

## STATEMENT ON CALLING ATTENTION

**Shri Jyoti Basu :** Mr. Speaker Sir, I rise to make this statement in connection with Calling Attention Notice given by Shri Gobinda Chandra Naskar regarding the murder of Shri Meghnad Naskar of Mariswar PS Joynagar in South 24-Parganas district and the alleged failure of the police in taking proper action in the matter. Enquiry reveals that in the evening of 5-3-90, the body of Meghnad Naskar was found hanging, tied by his 'dhuti', from a banyan tree at Bhatar Khamar. Shri Shyamal Kumar Naskar, S/o Late Meghnad Naskar had earlier around 16.30 hrs. on 5-3-90 met the deceased who was returning home from his office. When the deceased did not reach his house, Shyamal Kumar Naskar and other villagers went out in search of him and found his body hanging, as aforesaid. Since no foul-play was suspected and since no information of any kind of foul-play was made, a case of suicide was registered by the police.

On 20-3-90, Shyamal Kumar Naskar filed an FIR against 9 named persons and 3 to 4 others accusing them of murdering his father (the deceased). He also name five witnesses who had allegedly seen the commission of the crime. This, however, has not been substantiated by statements made by two of the five named witnesses as also by the other independent witnesses who have been examined in connection with the incident. The other 3, named witnesses are reluctant to depose. The Post-Mortem report of the deceased opines 'Death was due to effect of hanging, anti-mortem in nature.' Thus no positive evidence has so far come to light which can support, the complainant's statement, regarding the death of his father.

It is not a fact that the police did not take action in the case. The fact regarding the death of Late Meghnad Naskar was brought to the notice of the Joynagar Police on 6-3-90 at 5-00 A.M. in the morning by Shyamal Kumar Naskar. Joynagar PS U.D. case No. 11 on 6-3-90, was immediately started and taken up for investigation.

The investigation of the case is proceeding.

**Mr. Speaker :** Now, I call upon the Minister-in-charge of Home (Police) Department to make a statement on the subject of reported arrest of a Congress(I) Commissioner and police firing at Dum Dum on 22nd April, 1990.

(Attention called by Shri Shish Mohammad, Shri Gobinda Chandra Naskar and Shri Prabuddha Laha on 23rd April, 1990.)

## STATEMENT ON CALLING ATTENTION

**Shri Jyoti Basu :** Mr. Speaker Sir, I rise to make this statement in response to the Calling Attention Notices served by Shri Shish Mohammad, Shri Gobinda Chandra Naskar and Shri Prabuddha Laha regarding the clash between the police and anti-social during the night of 21st/22nd April, 1990, in areas of Dum Dum Ordinance Factory and Jessor Road, recovery of arms and amunition and the alleged failure of the police in maintaining law and order. In the Notice from Shri Gobinda Chandra Naskar even the arrest of Congress(I) Municipal Commissioner, Shri Biswanath Singh of Ward No. 3, Dum Dum has been termed as illegal.

The incident of clash between the the police and the anti-social occured during the night of 21st/22nd April, 1990. A raid was conducted at 'Magazine Quarters' Dum Dum, to apprehend Biswanath Singh and his associates on prima-facie evidence, of their involvement in the murder of one Pappu Singh, S/o Late Ramdin Singh of 'Magazine Quarters', Dum Dum on the evening of 20-4-90. Pappu Singh, was once a close associate of Biswanath Singh. At the time of the raid, Biswanath Singh and his associates tried to make good their escape in a Maruti van. When the police intercepted the van, the anti-socials started hurling bombs at the police from behind a wall, resulting in injuries to 4 policemen. The police resorted to bursting of teargas shells and firing to contain the situation. However, no one was injured in the firing. Biswanath Singh ws ultimately arrested while his followers made good their escape. They are all deliberately absconding, from the area uptil now. However, attempts are being made by the police to trace them. They caused damage to 10 public vehicles which had been stoped by a blockade on Jessore Road. Some drivers and Khalasis, who were confined in a room by the anti-socials, were freed by the police. The

blockade was also cleared. A police case was started over the incident.

Biswanath Singh is presently the Municipal Commissioner for Ward No. 3, Dum Dum Municipality. He won the election on a Congress(I) ticket. He has a long criminal record. As many as eight criminal cases under various sections of the IPC and the Arms Act, are pending against him in Dum Dum PS. He has even been involved in a case of bank decoity, in Haringhata PS of Nadia. Seven warrants of arrest against him are pending. He is also involved in the forcible collection of money from big shops, sattabookies, gamblers, country spirit vendors, etc. His criminal gang habitually intimidated contractors of the Gun & Shell Factory and Jessop. He has been forcibly occupying the 'Magazine Quarters' of the Ordinance Factory.

It is not a fact that the police failed to control the situation, arising at the time of the raid, conducted on the 21st/22nd April, 1990. Following the incident, a police picket has been introduced in the area. Patrolling in the area has also been intensified. Cases have been instituted at Dum Dum Police Station, in this connection and further investigation is proceeding.

[2-40—2-50 P.M.]

## Presentation of Report

**Presentation of Report of the Select Committees on the Chandernagore Municipal Corporation Bill, 1989, the Assansol Municipal Corporation Bill, 1989 and the Siliguri Corporation Bill, 1989**

**Shri Buddhadeb Bhattacharjee** : Sir, I beg to present the Report of the Select Committees on the Chandernagore Municipal Corporation Bill, 1989, the Assansol Municipal Corporation Bill, 1989 and the Siliguri Municipal Corporation Bill, 1989.

## LAYING OF REPORTS

**Twenty-second Annual Report and Accounts of the West Bengal Industrial Development Corporation Limited for the year 1988-89**

**Shri Jyoti Basu** : Sir, I beg to lay the Twenty-second Annual Report and Accounts of the West Bengal Industrial Development Corporation Limited for the year 1988-89.

**Fifteenth Annual Report of the National Textile Corporation (West Bengal, Assam, Bihar and Orissa) Limited for the year 1988-89**

**Shri Jyoti Basu** : Sir, I beg to lay the Fifteenth Annual Report of the National Textile Corporation (West Bengal, Assam, Bihar and Orissa) Limited for the year .1988-89

**The Annual Report and Comments of the Comptroller and Auditor General of India on the working and affairs of the Shalimar Works (1980) Ltd. for the year 1984-85**

**Shri Jyoti Basu** : Sir, I beg to lay the Annual Report and Comments of the Comptroller and Auditor General of India on the working and affairs of the Shalimar Works (1980) Ltd. for the year 1984-85.

**Twenty-third Annual Report of Durgapur Chemicals Limited for the year 1985-86**

**Shri, Jyoti Basu** : Sir, I beg to lay the Twenty-third Annual Report of Durgapur Chemicals Limited for the year 1985-86.

**Fifteenth Annual Report and Accounts of the West Bengal Pharmaceutical and Phytochemical Development Corporation Limited for the year 1988-89**

**Shri Jyoti Basi** : Sir, I beg to lay the Fifteenth Annual Report and Accounts of the West Bengal Pharmaceutical and Phytochemical Development Corporation Limited for .the year 1988-89.

**The Audit Report along with the Certified Accounts of the West Bengal Housing Board for the year 1984-85**

**Shri Jyoti Basu** : Sir, I beg to lay the Audit Report along with the Certified Accounts of the West Bengal Housing Board for the year 1984-85.

**Twenty-eighth Annual Report and Accounts of the Kalyani Spinning Mills Limited for the year 1987-88**

**Shri Jyoti Basu** : Sir, I beg to lay the Audit Report and Accounts of the Kalyani Spinning Mills Limited for the year 1987-88.

**Sixty-third Annual Report on the working and affairs of the Westinghouse Saxby Farmer Limited for the year 1984-85**

**Shri Jyoti Basu** : Sir, I beg to lay the Sixty-third Annual Report on the working and affairs of the Westinghouse Saxby Farmer Limited for the year 1984-85.

**Mr. Speaker** : There will be no mention, today now Zero Hour.

## ZERO HOUR

**শ্রী দিলীপ মজুমদার ঃ** আমরা শুনেছিলাম যে মার্চ মাসের মধ্যে দস্তুর কোম্পানির রিপোর্ট পেশ করবার কথা এবং তাঁরা ইতিমধ্যে রিপোর্ট পেশ করেছেন। কিন্তু মার্চ পেরিয়ে গেছে, এপ্রিল মাস পেরিয়ে গেছে, এখন মে মাস চলছে, কিন্তু এখনও আমরা জানি না যে দস্তুর কোম্পানির রিপোর্টে কি বলা হয়েছে এবং এর জন্য কেন্দ্রীয় সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন। আমরা দাবি করছি, যে অবিলম্বে আমাদের রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করুক যাতে ইসেকর আধুনিকীকরণের জন্য যে ৬০০০ কোটি টাকা দরকার সেটা অবিলম্বে যেন মঞ্জুরি করা হয়।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা সংবাদ আজকে আমরা সংবাদপত্রে খুবই উদ্বেগের সঙ্গে লক্ষ্য করলাম যে, কেন্দ্রীয় শিল্পমন্ত্রী শ্রী অজিত সিং মহাশয় তিনি বলেছেন যে পশ্চিমবঙ্গে রুগ্ন শিল্পের জন্য যে সমস্ত অর্থনৈতিক সাহায্য। দেওয়া হয়েছিল ৬০৪ কোটি ৮১ লক্ষ টাকা তা অবিলম্বে পশ্চিমবঙ্গ সরকারকে ফেরৎ দিতে হবে। আমি আপনার মাধ্যমে বলব, মাননীয় মুখ্যমন্ত্রী এতক্ষণ এখানে ছিলেন এবং তিনি আমাদের প্রশ্নের উত্তর দিচ্ছিলেন, আমরা তাঁর বক্তব্য শুনেছি। কেন্দ্রের বন্ধু সরকার এর সঙ্গে আলোচনা চালাচ্ছেন, তা ছাড়া তিনি সম্প্রতি ভারতবর্ষের প্রধানমন্ত্রী শ্রী ভি. পি. সিং এবং শিল্পমন্ত্রী শ্রী অজিত সিং মহাশয়ের সঙ্গে কথাবার্তা বলেছেন। কিন্তু আমরা আজকে সংবাদপত্রে দেখলাম যে কেন্দ্রীয় শিল্পমন্ত্রী কোনও কথা শুনতে চাননি, তিনি পশ্চিমবঙ্গকে জবাবি নোটিশ দিয়ে দিয়েছেন যে অল্প কয়েকদিনের মধ্যে ৬০৪ কোটি ৮১ লক্ষ টাকা ফেরত দিতে হবে, তা না হলে কোনও রকম আর্থিক সাহায্য দেওয়া হবে না। পশ্চিমবঙ্গে ২১ হাজারের মতন রুগ্নশিল্প রয়েছে। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে বলব যে অবিলম্বে তিনি যেন এই ব্যাপারটা গুরুত্ব দিয়ে উপলব্ধি করেন এবং এর সমস্যা সমাধানে সচেষ্ট হন।

**শ্রী রামপদ মাণ্ডি ঃ** মাননীয় স্পিকার মহাশয় আমি আপনার মাধ্যমে জনস্বাস্থ্য কারিগরি বিভাগের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা এলাকা, পাহাড়ী এলাকা, রুক্ষ এলাকা, এখানে যে পানীয় জলের নলকূপগুলি রয়েছে সেগুলি বর্তমানে খুবই খারাপ অবস্থায় রয়েছে কারণ উপযুক্ত যন্ত্রাংশ সরবরাহ না থাকবার জন্য। গ্রীষ্মকাল এসে গেছে, এই সময় পানীয় জলের সরবরাহ না থাকলে গ্রামাঞ্চলে খুবই অসুবিধা হবে। সেজন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি আপনার মাধ্যমে যাতে অবিলম্বে জেলাগুলিতে এবং ব্লকগুলিতে যাতে পানীয় জলের সঙ্কট নিরসন হয় এবং নলকূপে যে যন্ত্রাংশ বা পার্টস ব্যবহার করা হয় সেগুলির সরবরাহের প্রতি নজর দিতে অনুরোধ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে এখন কাশ্মীর সমস্যা বর্তমানে একটা বার্ণিং প্রবলেম। সেখানে উগ্রপন্থী এবং বর্তমানে কেন্দ্রীয় সরকারের যে ভূমিকা তা অত্যন্ত খারাপ অবস্থায় গিয়ে পৌঁছেছে। সেখানে আমরা জানি ফার্ণাণ্ডেজ যাকে সেখানে নিযুক্ত করা হয়েছে সেখানকার গভর্নর জগমোহনের সঙ্গে একটা সরাসরি সংঘাত লেগেছে। এটা সংবাদপত্রেও প্রকাশিত হয়েছে। কেন্দ্রীয় সরকার নগ্নভাবে যে খেলায় মেতেছেন তার ফলে এমন অবস্থা দাঁড়িয়েছে যে আজকে ফার্ণাণ্ডেজ এবং জগমোহনের সঙ্গে মিল হচ্ছে না, দু'জন দু'দিকে যাবার চেষ্টা করছেন। কাশ্মীরের মতো একটা সেন্সেটিভ এরিয়া সেখানে

নিরাপত্তা বিঘ্নিত হচ্ছে। আমি আপনার মাধ্যমে জানতে চাইছি যে কাশ্মীরের ব্যাপারে আমরা সবাই উদ্বিগ্ন। কাশ্মীরে পাকিস্তানি হানাদার, উগ্রপন্থীরা সক্রিয়, সেখানে যদি কেন্দ্রীয় সরকার এর দু'জন মন্ত্রী এবং কেন্দ্রীয় সরকারের স্বরাষ্ট্রমন্ত্রী শ্রী মুফতি মহম্মদ সঈদ, জর্জ ফার্ণাণ্ডেজ এবং পুলিশ কমিশনারের মধ্যে যদি মিল না থাকে তাহলে তো এতবড় সমস্যার সমাধান করা যাবে না। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীকে এই ব্যাপারে অবিলম্বে হস্তক্ষেপের দাবি জানাচ্ছি।

[2-50—3-00 P.M.]

**শ্রী সূর্য চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা ভারতবর্ষের যুব সমাজ এবং শ্রমিক শ্রেণী দীর্ঘকাল ধরে কাজের অধিকারকে মৌলিক অধিকার হিসাবে সংবিধানে স্বীকৃতি দেবার দাবিতে আন্দোলন করে আসছি। পূর্বতন ভারত সরকারের কাছে বহুবার এই দাবি পেশ করা হয়েছে, ইন্দিরা গান্ধীর কাছে আমরা ডেপুটেশন দিয়েছি, কিন্তু কেন্দ্রের কংগ্রেস সরকার এই দাবির প্রতি বিন্দুমাত্র কর্ণপাত করেননি। এটা আনন্দের কথা যে ভি পি সিং-এর নতুন সরকার ঘোষণা করেছেন যে সেই অধিকারকে সংবিধানে স্বীকৃতি দেবেন। সেই ঘোষণা নির্বাচনী ইস্তাহারেও ছিল, পরবর্তীকালে লোকসভায় ঘোষণা করেছেন। মুখ্যমন্ত্রীর মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে আমাদের যে দাবি সেটা হচ্ছে শুধু ঘোষণা করলে চলবে না, সেই ঘোষণা যাতে দ্রুত বাস্তবায়িত হয় তারজন্য আমাদের সরকারের তরফ থেকে চাপ দেওয়া হোক।

**শ্রী মান্নান হোসেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রী তা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। মুর্শিদাবাদ জেলার কান্দি শহরে কান্দি রাজ কলেজ কান্দি রাজারা প্রতিষ্ঠিত করেছিলেন। এটা অত্যন্ত ঐতিহ্যশালী কলেজ। সেই কলেজের কান্দি রাজ পরিবারের প্রতিনিধি, সরকারের প্রতিনিধি, শিক্ষকদের প্রতিনিধিদের নিয়ে গভর্নিং বডি পরিচালিত হয়। কান্দি রাজ পরিবারের পক্ষ থেকে একটা বড় অঙ্গের অর্থ এই কলেজ পরিচালনার জন্য দেওয়া হয়। সেই কান্দি রাজ কলেজে আজকে প্রশাসনিক সঙ্কটে অচলাবস্থার সৃষ্টি হয়েছে, সেখানে লেখাপড়ার পরিবেশ নষ্ট হয়ে গেছে। কিছুদিন আগে মাননীয় মুখ্যমন্ত্রী এই সভায় প্রতিশ্রুতি দিয়েছিলেন যে খুব তাড়াতাড়ি এই প্রশাসনিক সঙ্কট দূর করা হবে, শিক্ষার পরিবেশ সৃষ্টি করা হবে। সেই কান্দি রাজ কলেজে ছাত্রেরা পড়াশুনা করতে পারছে না, প্রফেসররা আন্দোলন করছেন। মুখ্যমন্ত্রীর কাছে আমার আবেদন কান্দি রাজ কলেজে প্রশাসনিক সঙ্কটের জন্য যে অচলাবস্থার সৃষ্টি হয়েছে সেটা যাতে দূর হয়, পড়াশুনার পরিবেশ যাতে ফিরে আসে সেই ব্যবস্থা যেন তিনি করেন।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ এবং মর্মান্তিক ঘটনা রাখতে চাই। রামপুরহাটের ডাবু গ্রামে গত ১৩-৩-৯০ তারিখে অগ্রগামী মহিলা সমিতির একজন সদস্য শ্রীমতী মালতী ভুঁই মালিকে ঐ গ্রামের সমাজবিরোধী হারুন সেখের নেতৃত্বে ওখান থেকে তুলে নিয়ে যায় এবং তার উপর ধর্ষণ করে, ধর্ষণ করার পর হারুন সেখ, মতলভ সেখ এবং লক্ষ্মীনারায়ণ দে সেই মহিলার বাড়িতে গিয়ে ভয় দেখায় যে এটা যেন প্রকাশ না করে। তার বাবা অন্ধ এবং

তার পরিবার অত্যন্ত দুস্থ পরিবার। সেই মেয়েটি বিষ খেয়ে আত্মহত্যা করে। এই সমাজ বিরোধী হারুন সেখ, মতলভ সেখ এরা মিলে ডাবু গ্রামের সেই মালতী ভুঁই মালিকে আগুন দিয়ে পুড়িয়ে দেয়। তারপর সেই গ্রামের লোকেরা অগ্রগামী মহিলা সমিতির নেতৃত্বে থানায় ডায়রি করে, এস. পি.র কাছে ডায়রি করে। এই ঘটনার সূত্রপাত হচ্ছে অগ্রগামী মহিলা সমিতি ঐদিন মিটিং করে, সন্ধ্যা ৭টার সময় মালতী ভুঁই মালি মিটিং করে যখন ফিরে আসছিল তখন সমাজবিরোধীরা তাকে ধরে নিয়ে যায়। আজকে তারা একটা লিখিত রিপোর্ট দিয়েছে, এই রিপোর্ট আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে দেব এবং তাঁকে অনুরোধ করব তিনি যেন এই ঘটনার তদন্ত করে যারা এই ঘটনার সঙ্গে যুক্ত তাদের গ্রেপ্তারের ব্যবস্থা করেন।

**শ্রী প্রবুদ্ধ লাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে সরকার পক্ষের সদস্য দিলীপ মজুমদারের সঙ্গে আমি একমত হচ্ছি। তিনি বলেছেন যে মাননীয় মুখ্যমন্ত্রী কেন্দ্রীয় সরকারের কাছে জানতে চান প্রাক্তন কেন্দ্রীয় সরকার ৬ হাজার কোটি টাকা জাপানীদের দ্বারা ইসকোর মডার্নাইজেশনের অ্যালট করেছেন, সেই ইসকোর মডার্নাইজেশনের ব্যাপারে কি জ্যোতিবাবু দস্তুর কোম্পানির কাছ থেকে কোনও রিপোর্ট পেয়েছেন। কয়েকদিন আগে পেয়েছেন। কয়েকদিন আগে স্টিল মিনিস্টার দীনেশ গোস্বামীর সঙ্গে দেখা করায় তিনি জানিয়ে দিয়েছেন যে আসানসোলের পাশে যে বার্ণপুরের ইসকোর স্টিল প্ল্যান্ট আছে তার মডার্নাইজেশনের দরকার নেই, গ্লোবাল টেন্ডার করে তিনি সেটা বার্ণপুরের বাইরে নিয়ে যেতে চান। ওড়িষ্যার চিফ মিনিস্টার পারাদ্বীপে স্টিল প্ল্যান্ট করতে চান।

(এই সময় মাইক অফ হয়ে যাওয়ায় বক্তার বক্তব্য শোনা গেল না)

**শ্রী লক্ষ্মণ শেঠ ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় জাহাজ পরিবহন দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় স্পিকার মহোদয়, আপনি জানেন যে, হলদিয়াতে একটি বন্দর আছে। এই হলদিয়া বন্দরে ১৯৭২/৭৩ সালে কেন্দ্রীয় সরকার একটি কমিটি গঠন করেন। সেই কমিটির নাম হল বাভেজা কমিটি। এই কমিটি সুপারিশ করেছিলেন হলদিয়া হচ্ছে জাহাজ নির্মাণ এবং মেরামতের উপযুক্ত জায়গা এবং এখানে এই কারখানা স্থাপন করা যেতে পারে। কিন্তু আজ পর্যন্ত সেটা অনুমোদিত হয়নি। বর্তমান সরকার অষ্টম পরিকল্পনায় জাহাজ মেরামত কারখানা স্থাপন করার জন্য একটি কমিটি গঠন করেছেন। হলদিয়া জাহাজ নির্মাণ এবং মেরামতের কারখানা যাতে অবিলম্বে অনুমোদিত হয় সেইজন্য আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, সাম্প্রদায়িতকার বিরুদ্ধে, বি. জে. পি.র বিরুদ্ধে কংগ্রেস, জনতা পার্টি এবং বামপন্থী দলগুলি দিল্লিতে একটা জোট বেঁধেছে, আমরা সংবাদপত্রে দেখেছি ২৬ তারিখে সভা হয়েছে। পশ্চিমবাংলায় আমরা মনে করি বি. জে. পি.র সাম্প্রদায়িকতা আগ্রাসনের বিরুদ্ধে কংগ্রেস, জনতাপার্টি, বামদলগুলির একটি কমিটি গঠন করা দরকার এবং এই রাজ্যে বি. জে. পি.র বিরুদ্ধে একটা কমিটি তৈরি করা হোক। গতকাল বি. জে. পি. বোট ক্লাবে বলেছে ৩৭০ ধারার অ্যাবলিসন চাই। এই ধরনের বক্তব্যের মধ্য দিয়ে তারা সাম্প্রদায়িক শক্তিকে প্ররোচনা দিচ্ছে। দেশের শান্তি, ঐক্য বিঘ্নিত হচ্ছে। আমি তাই কংগ্রেস বামদলগুলি মিলিয়ে একটি কমিটি গঠন করার প্রস্তাব করছি।

**শ্রী শিবরাম বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সেচ ও জলপথ দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমি যে এলাকার নির্বাচিত সদস্য সেই এলাকার জনগণের বিপদ সম্পর্কে সরকারকে একটু অবহিত করতে চাই এবং অবিলম্বে এই সম্পর্কে উপযুক্ত ব্যবস্থা নেবার দাবি জানাচ্ছি। রূপনারায়ণ নদীর কোলাঘাট রাইট সাইডে সিনেমা মোড় থেকে গ্যামন ব্রিজ মোড় পর্যন্ত নদী দারুণভাবে খেয়ে যাচ্ছে। অবিলম্বে বিশেষজ্ঞ দল পাঠিয়ে যদি উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা না যায় তাহলে কোলাঘাটের নাগরিক জীবন যে কোনও সময় বিপন্ন হতে পারে।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, গতকাল পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার আর একটি ধাক্কা খেয়েছে কেন্দ্রের বন্ধু সরকারের কাছ থেকে। তার কারণ, কেন্দ্রীয় নগর উন্নয়ন মন্ত্রী শ্রী মুরাসোলি মারন লোকসভায় কংগ্রেসের শ্রী অজিত পাঁজা এবং সি. পি. এম.এর বিপ্লব দাশগুপ্তকে এক জবাবে বলেছেন যে, 'না' কলকাতাকে জাতীয় শহর করা হবে না, কলকাতার জন্য আলাদা কোনও বরাদ্দ দেওয়া হবে না। কলকাতার যখন ত্রিশতবর্ষ চলেছে সেই সময় কেন্দ্রীয় সরকারের এই মন্তব্য, তথা কথিত বন্ধু সরকারের এই মন্তব্য কলকাতা মানুষের স্বার্থ বিরোধী বলে আমরা মনে করি। আজকে প্রত্যেকটি মানুষের এর বিরুদ্ধে আন্দোলন করা উচিত। এর আগে চার্লস কুরিয়া কমিশন কলকাতাকে জাতীয় শহর করার কথা বলেছিল। পরে কলকাতায় বিবেচনাহীন কাজকর্ম ও খরচের বিরুদ্ধে চার্লস কুরিয়া কমিশন আর রেকমেন্ড করেননি। কিন্তু তাসত্ত্বেও আমরা কংগ্রেস থেকে চেয়েছিলাম এই কলকাতাকে জাতীয় শহরে পরিণত করা হোক। আজকে বন্ধু সরকার তা প্রত্যাখ্যান করেছেন। আশা করি কলকাতার মানুষ বন্ধু সরকারের বিরুদ্ধে যোগ্য জবাব দেবে এবং এর বিরুদ্ধে তারা প্রতিবাদ জানাবে।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমি দু'জন প্রতারকের বিষয় এখানে উল্লেখ করতে চাই। কলকাতার দু'জন প্রতারক কিছু নিরীহ মানুষকে প্রতারণা করছে এবং অনেকগুলি নিরীহ গরিব মানুষ সর্বশান্ত হয়ে গেছে। এন্টালি থানা এলাকার ১৯, দেব লেনের প্রসেনজিৎ ভৌমিক নামে এই প্রতারকটি একজন বিধবা মহিলা দীপ্তি এ বালসারা, তিনি চাকরি করেন, তার ফ্ল্যাটটি প্রতারণা করে কেড়ে নিয়েছে। পুলিশকে বলা হয়েছে। পুলিশ প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করেছে, কিন্তু এখনও পর্যন্ত এই প্রতারকটিকে গ্রেপ্তার করেনি। তাকে এখন খুঁজে পাওয়া যাচ্ছে না। আপনি এটা একটু দেখবেন।

[3-00—3-30 P.M. (including adjournment)]

দ্বিতীয় আর একজন প্রতারক—এন. এন. হালদার, সে অনেক প্রাক্তন সিমেনের কাছ থেকে চাকরি দেবার নাম করে অনেক টাকা প্রতারণা করেছে। এক একজনের কাছ থেকে সে ৯ হাজার ৫০০ টাকা করে নিয়েছে। এই এন. এন. হালদার অফিস করেছেন ৩৬/১ মুরারী পুকুর রোডে। মেরিটাইমস শিপিং সার্ভিস নাম দিয়ে সে বিরাট অফিস খুলেছে। এইভাবে সে প্রায় ১০০ লক্ষ টাকা প্রতারণা করেছে। আমার এন্টালির দু'জন এ সম্পর্কে দরখাস্ত করেছে, সেটা স্যার, আপনাকে দেব। তাদের নাম হচ্ছে এ সাত্তার এবং এম. আব্বাস।

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ ঘটনার প্রতি

আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, প্রায় লক্ষাধিক মাধ্যমিক শিক্ষক এবং শিক্ষাকর্মী গত দু'মাস যাবত মার্চ, এপ্রিল—বেতন পাচ্ছেন না। বামফ্রন্ট সরকার এবং মাননীয়, শিক্ষামন্ত্রী ঘোষণা করেছিলেন যে তাদের মাস পয়লা বেতন দেওয়া হবে অথচ তাঁরা বেতন পাচ্ছেন না। একে তো তাঁরা বেতন পাচ্ছেন না উপরন্তু তাঁরা যাতে অবসর গ্রহণের সময় ৬৫ থেকে কমিয়ে ৬০ বছর মেনে নেন তারজন্য প্রত্যেক স্কুলকে কয়েক হাজার টাকা করে দেওয়া হয়েছে, শিক্ষক, শিক্ষাকর্মীদের হাজার টাকা করে দিয়ে এ ব্যাপারে তাদের প্রলুব্ধ করার চেষ্টা করা হচ্ছে। অবিলম্বে তারা যাতে বেতন পায় সে ব্যবস্থা করার জন্য আমি মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা বিরোধী দলে থেকে বামফ্রন্ট সরকারের অনেক কাজের ব্যাপারে বিরোধিতা করি ঠিকই কিন্তু বামফ্রন্ট সরকার এবং এখানকার মুখ্যমন্ত্রীর সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষার ব্যাপারে অন্যান্য অনেক রাজ্যের চেয়ে আমরা বিনা দ্বিধায় প্রশংসা করে থাকি। মাননীয় মুখ্যমন্ত্রী ও তদানিন্তন প্রধানমন্ত্রী শ্রী রাজীব গান্ধীর সঙ্গে এ ব্যাপারে একমত হয়েছিলেন বহু জায়গায়। কিন্তু বর্তমানে ওদের যে বন্ধু সরকার কেন্দ্রে রয়েছেন তাদের সঙ্গে বর্তমানে এখানে যে রাজ্য সরকার রয়েছেন তারা এই সাম্প্রদায়িক মানসিকতা রক্ষার ক্ষেত্রে একমত হতে পারছেন না। যদিও এটা অন্য রাজ্যের ঘটনা তবুও স্যার, আমি একটি ব্যাপারে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। ওঁদের বন্ধু সরকার তাদের ম্যানিফেস্টোতে বলেছিলেন যে রামশিলা হবে এবং তা বলে ভোট নিয়েছিলেন। এখন যখন শঙ্করাচার্য যাচ্ছেন ওখানে রামশিলা করতে তখন তাকে গ্রেপ্তার করা হচ্ছে। স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী সমস্ত রাজনৈতিক নীতি ভেদ করে সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষা করার জন্য রাজীব গান্ধীর প্রশংসা করেছেন, কংগ্রেসের প্রশংসা করেছেন, আমরাও জ্যোতি বসুর প্রশংসা করেছি। শঙ্করাচার্যকে গ্রেপ্তার করে যে আবার মৌলবাদীদের নতুন করে উস্কানি দেবার চেষ্টা হচ্ছে এবং সরকার যে তাদের কমিটমেন্ট নষ্ট করছে সে ব্যাপারে আসুন আমরা একটা রেজলিউশন নিই এবং সর্বদলীয় নিন্দা প্রস্তাব নিয়ে কেন্দ্রের কাছে পাঠিয়ে দিই, তাহলে পশ্চিমবঙ্গ সরকারের ঐতিহ্য আমরা রক্ষা করতে পারব।

**মিঃ স্পিকার ঃ** এখন বিরতি, আবার সভা বসবে ৩।। টার সময়।

## Voting on Demands for Grants

## Demand No. 21

## Major Head : 2055–Police

A sum of Rs. 3,58,25,40,000 be granted for expenditure under Demand No. 21, Major Head : 2055—Police.

(This is inclusive of a total sum of Rs. 89,56,35,000 already voted on Account in March, 1990.)

(The Motion was moved by Dr. Ashim Kumar Dasgupta on the 31st March, 1990.)

[3-30—3-40 P.M.]

**শ্রী আব্দুস সাত্তার** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী তথা পুলিশ মন্ত্রী খাতে যে ব্যয় বরাদ্দের যে দাবি রেখেছেন, আমি তার বিরোধিতা করে এবং আমাদের পক্ষে যে সমস্ত কাট মোশন দেওয়া হয়েছে তার সমর্থনে কিছু বক্তব্য রাখবার চেষ্টা করব। স্যার, আমার সন্দেহ হয় মাননীয় মুখ্যমন্ত্রী সেই জ্যোতি বসু কিনা? কারণ বিধানচন্দ্র রায়ের আমলে বা প্রফুল্লচন্দ্র সেনের আমলে সামান্য ৫, ৬, ৭ কোটি টাকা পুলিশ বাজেটের জন্য তিনি বিরোধিতা করে বলেছিলেন যে পুলিশ রাখার কোনও প্রয়োজন নেই। আমার মনে আছে, যে বিধানচন্দ্র রায়ের আমলে ৬, ৭ কোটি টাকা বাজেটের জন্য তিনি বলেছিলেন যে পুলিশ রাখার প্রয়োজন নেই, এটা জনগণের জন্য ব্যয় করুন। আবার প্রফুল্লচন্দ্র সেনের শেষ বাজেট অর্থাৎ ১৯৬৬-৬৭ সালে বাজেটে মাত্র ১৫ কোটি টাকা ছিল তখনও তিনি একই কথা বলেছিলেন। তার পরে পুলিশ বেড়েছে, তাদের ডি. এ. বেড়েছে, অনেক কিছু বেড়েছে। কিন্তু প্রশ্ন হচ্ছে, সিদ্ধার্থশঙ্কর রায় ১৯৭৭-৭৮ সালে যখন দায়িত্বে ছিলেন তখন এই বাজেট ৫১ কোটি ৭৭ লক্ষ ৭২ হাজার ছিল। গত বছর ১৯৮৯-৯০ সালে ২৩৮ কোটি ৩৪ লক্ষ টাকা ছিল। সেটা রিভাইজড বাজেটে হল ২৭৪ কোটি ৯৪ লক্ষ ১ হাজার টাকা। অর্থাৎ এক বছরে বাজেট ২৩৮ কোটি ৩৪ লক্ষ টাকা থেকে বেড়ে হল ২৭৪ কোটি ৯৮ লক্ষ ১ হাজার টাকা। ১৯৯০-৯১ সালের বাজেটে হল ৩৫৮ কোটি ২৫ লক্ষ ৮০ হাজার টাকা অর্থাৎ গত বছর থেকে ৮৩ কোটি ২৭ লক্ষ ৩৯ হাজার টাকা বেড়েছে। তিনি তার বাজেট ভাষণে বলেছেন কেন বাড়ানো হয়েছে। তিনি ৩ দফায় বলেছেন, ১৯৯০ সালে বেতন ও ভাতা সংশোধন নিয়মাবলি অনুযায়ী পুলিশ কর্মচারিবৃন্দের বেতন ও ভাতা বৃদ্ধি, ভর্তুকিমূলক হারে রেশন সরবরাহ বজায় রাখার জন্য এবং পুলিশবাহিনী যাতে আরও বেশি কর্মতৎপর হয়ে উঠতে পারে সে জন্য ১৯৯০-৯১ সালে আনুমানিক ব্যয়ের পরিমাণ বাড়ানো হয়েছে। রাজ্য পুলিশবাহিনীর আধুনিকীকরণের জন্য প্রয়োজনীয় ব্যয়-বরাদ্দ সমেত যোজনা বহির্ভূত ব্যয় এই আনুমানিক ব্যয়-বরাদ্দের অন্তর্ভুক্ত। তিন নং প্যারায় আপনি আধুনিকীকরণের এই কথা বলেছেন। কিন্তু আপনি কি আধুনিকীকরণ করছেন? আপনি এখানে যে বাজেট বই আমাদের দিয়েছেন তার মোটামুটি ৫০ পাতা থেকে সে বিষয়ে শুরু হয়েছে। মর্ডানাইজেশন অফ্ পুলিশ ফোর্সের জন্য ১৯৮৮-৮৯ সালে অ্যাকচুয়াল ছিল ২ কোটি ১৮ লক্ষ ৭১ হাজার ৭৬৩ টাকা। আর গত বছর ছিল, ১ কোটি ৪২ লক্ষ টাকা এবং এ বছরও আছে ১ কোটি ৪২ লক্ষ টাকা। আমি বুঝতে পারছি না ১৯৮৮-৮৯ সালে যেখানে ছিল ২ কোটি ১৮ লক্ষ ৭১ হাজার ৭৬৩ টাকা, সেটা বিগত দু'বছর ১ কোটি ৪২ লক্ষ টাকায় নেমে এল কেন? ব্যয় বাড়ল না, কমল! এর কারণ কি? তারপর মেশিনারি অ্যান্ড ইকুইপমেন্টের জন্য ৫০ লক্ষ, ৫০ লক্ষ করে ধরা হয়েছে। আর মটর ভেহিকেলসের জন্য ২ কোটি ২ লক্ষ ৭৭ হাজার ৫৯৪ টাকা ছিল গত বছর। আর বেড়েছে মাত্র ৯২ হাজার টাকা। তাহলে দেখা যাচ্ছে আধুনিকীকরণের নামে যা বলছেন তা ভাঁওতা ছাড়া আর কিছুই নয়। পুলিশকে কর্মতৎপর করে তুলতে চাইছেন, কিন্তু সত্যিই কি তাই হচ্ছে? এবিষয়ে আমার মনে প্রশ্ন জাগছে। এই পুলিশ কার? এরা কার উপকারে লাগছে? আমি সমস্ত পুলিশদের দোষারোপ করছি না। নিশ্চয়ই কিছু কিছু ভাল এবং দক্ষ মানুষ আছেন। কিন্তু প্রশ্ন হচ্ছে এই পুলিশবাহিনী জনগণের, না মুখ্যমন্ত্রীর দলের ক্যাডারদের? পুলিশের জন্য বরাদ্দ বাড়ছে, অথচ পুলিশের

কর্মতৎপরতা কোথায়? পুলিশ খাতের বরাদ্দ বৃদ্ধির সাথে সাথে অপরাধও বৃদ্ধি পেয়েছে। রাজ্যে খুন বেড়েছে, রাহাজানি বেড়েছে, নারী ধর্ষণ বেড়েছে, নারী হরণ বেড়েছে। এমন কি বধূ হত্যাও বেড়েছে। আপনি ১৯ দফায় একটা হিসাব দিয়েছেন, "সমগ্র পশ্চিমবঙ্গে যেখানে ১৯৮৫ সালে ৭৯২টি এবং ১৯৮৮ সালে ৫২১টি ডাকাতির ঘটনা ঘটে, ১৯৮৯ সালে সেই সংখ্যা দাঁড়িয়েছে ৫৩৪-এ। ১৯৮৫ সালে ১,৫০৯টি খুনের ঘটনা ঘটে। ১৯৮৮তে খুনের সংখ্যা ১,৪৮৫ আর ১৯৮৯-এ ১,৫৮৬।" অথচ আপনি ১৮ই এপ্রিল এক প্রশ্নের উত্তরে বলেছেন ১৯৮৭-৮৮ সালের ডাকাতির সংখ্যা হচ্ছে ৬৫৪। তারপর আবার আপনি বলছেন, 'কলকাতা বাদে সারা পশ্চিমবঙ্গে গত বছরে শাস্তিযোগ্য অপরাধের সংখ্যা যেখানে ছিল ৫২,৭৬২টি, সেখানে ১৯৮৯ সালে শাস্তিযোগ্য অপরাধের মোট সংখ্যা ৫৫,২৭৩টি।' আপনি বরাদ্দ বাড়িয়েছেন, অপরাধও বেড়েছে। আপনার কথামতোই, '১৯৮৮ সালে কলকাতায় শাস্তিযোগ্য মোট অপরাধের সংখ্যা যেখানে ছিল ১৩,৬৫২, ১৯৮৯ সালে সেই সংখ্যা বেড়ে দাঁড়ায় ১৩,৭৩৮এ।' তারপরে বলেছেন, পণজনিত কারণে মৃত্যুর সংখ্যা ২৬৩ থেকে বেড়ে গিয়ে দাঁড়ায় ২৯১-এ। সুতরাং নারী ধর্ষণ, নারী নির্যাতন, পণজনিত মৃত্যুর হার বেড়েছে। অর্থাৎ সমস্ত রকম শাস্তিযোগ্য অপরাধ বেড়েছে। মাননীয় মুখ্যমন্ত্রী আপনাকে যখন আমরা এই রাজ্যের অপরাধের কথা বলি তখন বেশিরভাগ সময়ই আপনি চলে যান বিহারে, বা দিল্লিতে বা মধ্যপ্রদেশে বা অন্য কোনও জায়গায়।

[3-40—3-50 P.M.]

কিন্তু আপনাকে আমি একটা জিনিস বলব, কংগ্রেসি আমলে কত খুন হত আর আপনাদের আমলে কত খুন হচ্ছে সেটা আপনি একটু রেকর্ড দেখুন, যখন সামান্য টাকার বাজার ছিল। আপনি রেকর্ড থেকে দেখুন, ১৯৭২ সালে টোটাল খুন ছিল ৪৪৩, ১৯৭৩ সালে ৯৫১, ১৯৭৪ সালে ৮৯২, ১৯৭৫ সালে ৭৮৬, ১৯৭৬ সালে ৮২৮, আর আপনাদের আমলে সেটা বেড়ে হল ১৯৮০ সালে ১ হাজার ৪১৭, ১৯৮১ সালে ১ হাজার ৮৮৯৩, ১৯৮৪ সালে ১ হাজার ৪৮৩, ১৯৮৫ সালে ১ হাজার ৫০৯, ১৯৮৭ সালে ১ হাজার ৫০৩ আর ১৯৮৮ সালে ১ হাজার ৬৪৬। এই হচ্ছে অবস্থা। যখন বাজেটে সামান্য টাকা ধরা হত তখন খুন ছিল সামান্য। সিদ্ধার্থ রায়ের শেষ বাজেটে ৫১ কোটি টাকা ধার্য হয়েছিল এবং এ সময়ে কয়েক বছর ৪০ কোটি টাকা থেকে ৫১ কোটি টাকার মধ্যে ভ্যারি করছে। কিন্তু আপনাদের আমলে ৩৫৮ কোটি টাকা পুলিশ খাতে ব্যয়বরাদ্দ ধরা হয়েছে। এটা কার জন্য? জনগণ যে টাকা দেবেন কাদের স্বার্থে টাকা দেবেন? পুলিশ কাদের স্বার্থে? জনগণের স্বার্থে, না আপনাদের দলের স্বার্থে? আজকে প্রত্যেকটা থানায় যান, গ্রামের থানাগুলোতে গিয়ে ঘুরে আসুন, আপনি তো গ্রামে কখনও ঘোরেননি, সেখানে গেলে দেখবেন আপনাদের ক্যাডার প্রত্যেকটা থানায় বসে থাকে। কোনও থানায় কেউ এফ. আই. আর. করতে গেলে এই সমস্ত ক্যাডারদের নির্দেশ নিতে হবে, পুলিশ তাদের কথা শুনে কাজ করে। ক্যাডারদের কথা ছাড়া থানার পুলিশরা এক পাও এগোয় না। পুলিশ সেখানে নিরপেক্ষভাবে কাজ করতে পারে না। নন গেজেটেড পুলিশ অ্যাশোসিয়েশনের যারা পুলিশ তারা থানার অফিসারদের ডিকটেট করে। এইসব পুলিশের জন্য আজকে সাধারণ মানুষ ভুগছে কেন? পুলিশের এই অত্যাচার, অনাচার, এবং অরাজকতা দিনের পর দিন বেড়ে যাচ্ছে। গতবারও বলেছি, এবারও বলছি, আপনাদের

পুলিশ গত ৫ বছরে ১৯৮৮ সালের আগে ১ হাজার ২৫৪ বার গুলি করেছে। ১৯৮৯ সালের হিসাব আমার কাছে নেই। কিন্তু কংগ্রেসি আমলে দেখুন এই রেকর্ড আছে কিনা? আপনি নিজেই বলেছিলেন ৭০০ আর আপনাদের আমলে ১ হাজার ২৫৪। এতে ৪৬৩ জন মারা গেছেন। প্রশ্ন হচ্ছে, গুলি যে চলে না তা নয়, কিন্তু আপনি জানেন, জনতা আমলে ৬ সদস্যের একটা কমিশন হয়েছিল। সেখানে রেকমেন্ডেশন ছিল পুলিশের গুলিতে কেউ যদি নিহত হয় তাহলে এনকোয়ারি কমিশন ফ্যাক্ট অনুসারে এনকোয়ারি করার আদেশ দিতে হবে, কিম্বা নারী ধর্ষণ যদি লক-আপে হয় তাহলে এনকোয়ারি করার আদেশ দিতে হবে, কিম্বা লক-আপে যদি কারও মৃত্যু হয় সেখানেও দিতে হবে। আজকে গোটা পশ্চিমবাংলা জুড়ে পুলিশের অত্যাচার, অনাচার চলছে। এইভাবে চলতে পারে না। আপনি বলেছেন, পশ্চিমবাংলা হচ্ছে শান্তি-শৃঙ্খলার মরুদ্যান। কোথায় মরুদ্যান? এত মানুষ যেখানে খুন হচ্ছে, এত যেখানে ডাকাতি হচ্ছে সেখানে শান্তি-শৃঙ্খলা কোথায়? কিছুদিন আগে কলকাতার আশে--পাশে পর পর ডাকাতি হয়ে গেল। হাওড়াতে একদিনে ৫টি ডাকাতি হয়ে গেল, দিনের বেলায় ডাকাতি হল। পুলিশ সেখানে নিষ্ক্রীয়, এইরকম অবস্থায় জনগণ সেখানে থানা ঘেরাও করল, থানা ঘেরাও করার পর মশাল জ্বেলে থানা তছনছ করল।

আপনার মন্ত্রী শ্রী আব্দুল রেজ্জাক মোল্লা বলেছেন যে, পুলিশের নিষ্ক্রীয়তার কারণে এই সমস্ত ডাকাতি হচ্ছে। এই সেদিন হাওড়ায় পুলিশের বেপরোয়া ঘটনায় আপনি বিচলিত হয়েছিলেন। সেখানকার ঘটনাটা কোনও দলের ঘটনা ছিল না। বার বার ডাকাতি হচ্ছে বলে সেখানে রেজিস্টেন্স পার্টি গড়া হয়েছিল। যাতে আর ডাকাতি না হয় তারজন্য ঐ রেজিস্টেন্স পার্টি চেষ্টা করছিলেন। তার ফলে সেখানে ডাকাতের গুলিতে একজন প্রাণ দিল। ১৬ বছরের একটি ছেলে এইভাবে চলে গেল পুলিশের ব্যর্থতার কারণে যে পুলিশের জন্য আপনি এত টাকা বরাদ্দ করেছেন, সুখের ব্যবস্থা করেছেন? এসব করছেন ভাল কথা, ফলে ব্যয় বৃদ্ধি পাচ্ছে, কিন্তু এক বছরে ৮০০ কোটি টাকা ব্যয় বৃদ্ধি পেয়েছে। অথচ দেখতে পাচ্ছি মডার্নাইজেশনের কিছুই হয়নি। ডিটেলস বাজেটে যা বলেছেন, তারমধ্যেও কিছু নেই। আপনি নিজে বলেছেন যে, হাওড়ায় যা ঘটেছে সেটা ভয়ঙ্কর ঘটনা। সেখানে ট্রান্সফার করে ব্যবস্থা নিয়েছেন। আমার প্রশ্ন হচ্ছে, যে পুলিশ হাওড়ায় প্রান্তিক মুখার্জিকে গুলি করে মেরে ফেলেছে সেই পুলিশের জন্য আপনি টাকা চাইছেন? যে পুলিশ এইভাবে ছাত্র খুন করে, যে পুলিশ ডাকাত ধরতে পারে না—উল্টে সহযোগিতা করে, যে পুলিশের সহযোগিতায় বিভিন্ন জায়গায় ডাকাতি হচ্ছে, যে পুলিশের চোখের সামনে ভাঙ্গর শহরে দিনের বেলায় চার-পাঁচটি ফ্ল্যাটে ডাকাতি করে, সেই পুলিশের জন্য আপনি টাকা চাইছেন? এরজন্য কেন জনগণ আপনাকে টাকা দেবেন? যেখানে এই ধরনের অরাজকতা চলছে সেখানে কি করে আপনাকে পুলিশের জন্য তাঁরা টাকা দেবেন? আপনারা ক্যালকাটা পুলিশের প্রশংসা করেন। ক্যালকাটা পুলিশ নাকি নামকরা পুলিশ, যাদের সঙ্গে নাকি স্কটল্যান্ড ইয়ার্ডের পুলিশের তুলনা করা যায়। অথচ আজকে কলকাতায় ১২ জন মানুষ স্টোনম্যানের হাতে খুন হয়ে গেল, অথচ তার কোনও কিনারা হল না। এই যে কিনারা হল না, তারজন্য দায়ী কে? এক্ষেত্রে আপনার ইনটেলিজেন্স ফেল করছে। আজকে স্টোনম্যান থেকে আরম্ভ করে কলকাতার বুকে ডাকাতির বন্যা হয়ে গেছে যার হিসেব আমার কাছে আছে। এই অবস্থার মোকাবিলা পুলিশ থাকা সত্ত্বেও কতদুর কি করতে পেরেছেন? আমরা বিরোধী দলে আছি, কিন্তু আপনাদেরই সরিক সি. পি. আই.।

বার বার তাঁদের নেতা শ্রী মণি সান্যালের বাড়িতে সমাজবিরোধীরা হামলা করেছে। তবে ঐসব সমাজবিরোধীরা আর কেউ নয়, আপনাদেরই দলের লোক। তা নাহলে তাদের এত সাহস হত না সি. পি. আই. নেতার বাড়িতে হামলা করার। এই ব্যাপারে পুলিশের দৃষ্টি আকর্ষণ করবার পরও পুলিশ কোনও ব্যবস্থা নেয়নি। ফলে তাঁরা নিজেরাই বলেছেন যে, পশ্চিমবঙ্গে আইন-শৃঙ্খলা বলে কিছু নেই। আজকে একথা কে বলছে, না সি. পি. আই.! আজকে তাঁরা বলছেন যে, পশ্চিমবঙ্গে আইন-শৃঙ্খলা নেই, এবং পুলিশের কার্যকলাপের বিরুদ্ধে তাঁরা লালবাজার অভিযান করছেন। কাজেই আজকে পুলিশ রাখার আর কি দরকার আছে? জ্যোতিবাবু যখন বিরোধী নেতা ছিলেন তখনকার তাঁর ভাষাতেই বলি, পুলিশ রাখার দরকার নেই। আজকে মুখ্যমন্ত্রী সেদিকেই চলে যান।

[3-50—4-00 P.M.]

এটা হচ্ছে হালের ঘটনা—কুচবিহারে সি. পি. এম.'এর পঞ্চায়েত সদস্য এবং আরও দু'জন খুন হয়েছেন। এটা আজকের খবর। আপনাদের আর ফরওয়ার্ড ব্লকের লড়াইয়ের ফলে কয়েকদিন আগে রোহিনীকান্ত বর্মন এবং পদ্মিনী বর্মন, অতুল বর্মনের বাবা-মা, তাঁদের বেঁধে পুড়িয়ে মারা হয়েছে। কারা এই হত্যা করেছে? আমরা পাঞ্জাব এবং কাশ্মীরের সন্ত্রাসবাদীদের কথা শুনি, কিন্তু আমার মনে হয় সি. পি. এম.'এর সন্ত্রাসবাদীরা এইভাবে পুড়িয়ে মারছে। বৃদ্ধ মানুষকে এবং তাঁর স্ত্রীকে পুড়িয়ে মারা হয়েছে। এটা কারা করেছে? ফরওয়ার্ড ব্লক এই অভিযোগ করেছে। শুধু তাই নয়, কয়েকদিন আগেকার কথা বলছি, কমল গুহ নিজে বলেছেন যে সি. পি. এম.'এর মধ্যে সমাজবিরোধীরা কিলবিল করছে। কমল গুহ আগেও এই কথা বলেছেন সি. পি. এম. সম্পর্কে। মুর্শিদাবাদের রানিনগর থানার পাহাড়পুর গ্রামে লতিফ খানকে সি. পি. এম.'এর লোকেরা জমি দখলকে কেন্দ্র করে প্রথমে তার বাড়ি আক্রমণ করে এবং তার ছেলে ও মেয়েকে ঘরের মধ্যে রেখে বাইরে থেকে আগুন লাগিয়ে পুড়িয়ে দেয়। এই ধরনের নৃশংস ঘটনা ঘটছে আর এর পরেও আপনি টাকা চাইছেন, আরও বেশি টাকা চাইছেন। আমরা জানি সি. পি. আই.'এর কোনও মুরোদ নেই অথচ তাদের লোকই এইসব কথা বলছেন। কয়েকদিন আগে তারা লালবাজার অভিযান চালিয়েছিল। আজকে কেবলমাত্র গদীর লোভে এই সমস্ত কাজ করে চলেছে। আর. এস. পি.র লোককে বহরমপুরে পিটিয়ে মারা হয়েছে। কলকাতার বুকে স্যার, অনেক পুলিশ আছে, আমরা দেখছি এখানে সবকিছুই আছে, অথচ এই সেদিন নাকতলায় যুবক-যুবতীকে খুন করা হয়েছে। কিছুদিন আগে ভবানীপুরের টার্ফ রোডে স্বামী-স্ত্রী খুন হয়েছে অথচ এই সমস্ত খুনের কোনও কিনারা হচ্ছে না। কয়েকদিন আগে মণি সান্যালের বাড়ি ঘেরাও করা হয়েছে। আপনাদেরই লোক মেয়র বলেছেন, এই সমস্ত লোকেদের ওষুধ হচ্ছে মিসা। আপনি সেই মিসা অ্যাপ্লাই করছেন না, কেবল থানায় নিয়ে গিয়ে থার্ড ডিগ্রি অ্যাপ্লাই করছেন। মেয়র কমল বসু বলছেন মিসা ছাড়া কিছু করা যাবে না। অর্থাৎ আইন-শৃঙ্খলার অবস্থা খুবই খারাপ, জঙ্গলের রাজত্ব চলছে। কয়েকদিন আগে 'কলকাতা'তে একটা হেডিং দেখছিলাম—ডাকাতির প্লাবন, শঙ্কিত ভূমি। মুখ্যমন্ত্রী গর্ব করে বলেন পশ্চিমবাংলায় আইন-শৃঙ্খলা পরিস্থিতি অতি উত্তম। কিছুদিন পূর্বে কলকাতাতে ও তার সন্নিহিত এলাকায় ডাকাতির প্লাবন বয়ে গিয়েছে। ৫ই মার্চ রাত্রে প্রথমে লেকটাউনে ডাকাতি হয়। ৬ই মার্চ ডাকাতি হয়

হাবড়াতে। তারপরের দিন অর্থাৎ ৭ই মার্চ ডাকাতি হয় পাতিপুকুরে এবং সেই রাত্রেই ডাকাতি হয় হাওড়ার দাশনগরে। দেখুন, কিভাবে ডাকাতি হচ্ছে? এরপরেও আপনি টাকা চাইছেন?

গত এক বছরে ৮০ কোটি টাকা বাড়িয়েছেন। কংগ্রেস আমলে এই পুলিশ বাজেটে ৫১ কোটি টাকা বাড়ানো হয়েছিল আর ডাঃ রায়ের আমলে তো মাত্র ৬ কোটি ৭ কোটি টাকা বাড়ানো হয়েছিল। এখন ডেলি খুন হচ্ছে। ডেলি ৫টা, ৬টা, ৭টা করে খুন হচ্ছে। এখন খুন হওয়াটা আপনাদের গা সওয়া হয়ে গেছে। আপনার পুলিশ থাকা সত্ত্বেও আপনার পুলিশ একেবারে নিষ্ক্রীয় হয়ে বসে আছে। এই যে অবস্থা হচ্ছে আপনি তো মুখ্যমন্ত্রী, আপনি তো আর শুধু পুলিশ মন্ত্রী নন, আপনার এটা দেখা উচিত। আপনি একাধারে জেনারেল অ্যাডমিনিস্ট্রেশন এবং এছাড়া আরও ৫টা ১০টা দপ্তরের মন্ত্রী যথা বাণিজ্য শিল্প, শিক্ষা, রিকনস্ট্রাকশন ইত্যাদি বহু দপ্তরের মন্ত্রী। এই এতোগুলো দপ্তরের মন্ত্রী হয়ে আমার মনে হয় আপনি কোনওটাই ভালভাবে মনোযোগ দিয়ে দেখতে পারেন না। তাহলে এই দপ্তরগুলো চালাচ্ছে কারা? তাহলে কি আপনার দপ্তর আপনার অফিসাররাই চালাচ্ছেন? আপনি মুখ্যমন্ত্রী এতে গর্বের বিষয় কিন্তু আজকে আমরা দেখছি আপনার বন্ধু সরকারের প্রধানমন্ত্রী যিনি আছেন তিনি যখন বিপদে পড়ছেন আপনাকে ডাকছেন। আপনিও অ্যাডভাইসার হিসাবে তাঁকে অ্যাডভাইস দিচ্ছেন। এই যে নতুন সরকার সৃষ্টি হয়েছে এই সরকার সৃষ্টি হবার পরে প্রায়ই তাঁকে দিল্লিতে যেতে হচ্ছে কাজেই নিজের দপ্তর আর দেখবেন কখন। একটা উটকো বোঝা তাঁর ঘাড়ে চাপানো হয়েছে। আপনি ভি. পি. সিংয়ের সঙ্গে একটা অ্যালায়েন্স করে চলেছেন। ফলে ৭-৮টা দপ্তরের কাজ করতে গিয়ে কোনও দপ্তরেরই কাজ দেখতে পারছেন না। আপনি আপনার বইতে ১২, ১৩, ১৪, ১৫ নং প্যারাগ্রাফে আনন্দমার্গীদের সম্পর্কে বলেছেন। আপনি এই বইতে আনন্দমার্গীদের ব্যাপারে আপনার বক্তব্য রেখেছেন। এবং মুক্তি মহম্মদ সৈয়দও বক্তব্য রেখেছেন এই আনন্দমার্গীদের সম্পর্কে আজকে আনন্দমার্গীদের ভয়ে আপনি ৪ দফা আলোচনা করেছেন। আনন্দমার্গীদের আদর্শের সঙ্গে আমরা একমত নই। তবে এটাও আমরা বলছি না যে আনন্দমার্গীদের যেভাবে খুন করা হয়েছে সেটা খুব ভাল হয়েছে। পুরুলিয়াতে আপনাদের কর্মীদের দিয়ে যেভাবে আনন্দমার্গীদের খুন করলেন সেটাও আমরা সমর্থন করতে পারি না। পুলিশ এই অবস্থায় কংগ্রেসি লোকেদের সন্দেহ করে জেলে ঢোকাচ্ছেন। তারপরে বিজন সেতুতে যেভাবে ১৭ জন আনন্দমার্গীকে পুড়িয়ে মারা হল সেটাও আমরা সমর্থন করতে পারি না। অবশ্য এই বিজন সেতুতে আনন্দমার্গীদের পুড়িয়ে মারার ব্যাপারে শচীনবাবুর নাম জড়িত আছে। আমি অবশ্য বিশ্বাস করি না এতে তাঁর নাম জড়িয়ে আছে। আপনি বলেছেন একটা বিরাট চক্রান্ত চলছে আপনাকে খুন করার জন্যে এবং আপনার পরিবারের লোকেদের খুন করার জন্য এবং কিছু কিছু নেতাদের খুন করার জন্য একটা বিরাট চক্রান্ত চলছে। আজকে আপনার অ্যালায়েন্স ইমাম সাহেব যার জোরে আজকে গদি দখল করা হয়েছে, তিনি লিখেছেন যে আনন্দমার্গীদের কাজকর্ম ভাল, তারা গ্রামে উন্নয়নমূলক কাজ করছেন, ডেভেলপমেন্টের কাজ করছেন। এই ইমাম সাহেব কাদের লোক। এই বুখারি সাহেব চিঠি দিয়েছেন, রেকমেন্ড করেছেন। এই ইমাম বুখারি সাহেব এই আনন্দমার্গীদের রেকমেন্ড করে দিয়েছেন এবং তাদের একটা আবেদনপত্র সইও করে দিয়েছেন। তারপরে আপনারে মোর্চার আরেকজন সদস্য রাম জ্যাঠমালানি তিনিও সাপোর্টিং দ্যাট

আনন্দমার্গী। আমি বুঝতে পারছি না আপনাদের পুলিশ থাকা সত্ত্বেও আপনারা ক্যাডারদের হাতে কেন এদের খুনের ব্যবস্থা করেছেন? আনন্দমার্গীদের বিরুদ্ধে পুলিশ কেন অ্যাকশান নিচ্ছে না? তাহলে আপনি এত টাকা খরচ করে পুলিশ রেখেছেন কেন এবং এই পুলিশের ব্যর্থতার জন্য দায়ী কে?

[4-00—4-10 P.M.]

পুলিশের ব্যর্থতা মানে আপনার ব্যর্থতা, পুলিশ যদি কিছু করতে না পারে তাহলে জানব আপনি দায়ী। আপনি সবসময় বলেন আইন নিজের হাতে নেবেন না। আপনাকে বলছি, আপনি যখন বিরোধী দলের নেতা ছিলেন তখন সেই সময়ে কালিপদ মুখার্জি ছিলেন পুলিশ মন্ত্রী, তখন বাসে চাপা পড়ে একটি ছাত্র মারা গিয়েছিল হাওড়াতে, তখন আপনি বলেছিলেন এই জন্য দায়ী কালিপদ মুখার্জি তাঁকে পদত্যাগ করতে হবে। এখানে আমরা বলতে পরি আপনাকে যে ভাবে দৈনন্দীন খুন হচ্ছে, ডাকাতি হচ্ছে তার জন্য দায়ী আপনার পুলিশ। কারণ, যদি কিছু দোষ থাকে তাহলে তার জন্য দায়ী আপনি এবং এখানে আমাদেরও দাবি যদি আপনি আপনার দপ্তর চালাতে না পারেন তাহলে এখুনি পদত্যাগ করুন। আপনার দপ্তর যদি চালাতে না পারেন তাহলে আপনার পদত্যাগই করা উচিত। আজকে আনন্দমার্গীদের নিয়ে হৈচৈ হচ্ছে, আনন্দমার্গীদের যে ছবি আপনি তুলে ধরেছেন তাতে তাদের সমর্থন করা যায় না, আনন্দমার্গীদের ব্যাপারে মুক্তি শাহী বলেছেন তারা কয়েকজনকে ধরেছেন, তবে তারা নাকি আনন্দমার্গীদের সঙ্গে সম্পর্কিত নয়, কিন্তু তাদের কাছ থেকে অনেক কিছু পাওয়া গিয়েছে। আজকে কেন তাদেরকে আপনি লিখছেন না এই দলকে নিষিদ্ধ করা হোক। কেন আপনি এই কথা বলছেন না, কেন তাদেরকে অ্যালাউ করছেন, অথচ আপনি বলছেন আনন্দমার্গীদের সম্বন্ধে কিছু জানেন না যে তারা কেন এবং কি উদ্দেশ্যে এখানে আছে। আপনি যখন জানেন না তবে আপনার ইন্টেলিজেন্সি ডিপার্টমেন্ট আছে তাদেরকে বলুন এ ব্যাপারে খোঁজ নিতে, অথচ আপনি বলছেন যে আমার অনুমান হয়, কিন্তু এখানে আপনার একটা প্রিন্সিপাল থাকা দরকার। এখানে আপনার পুলিশ কি করছে অথচ এই পুলিশের জন্য আপনি টাকা চাইছেন। আমার প্রশ্ন হচ্ছে এই আনন্দমার্গীদের সম্পর্কে আপনাদের একটা পুলিশি নীতি নেওয়া উচিত। এই যে পুরুলিয়াতে খুন হয়েছে এটা একটা পৈশাচিক ঘটনা, সেখানে ৫/৬ জন গাড়িতে এসে—যারা আন আর্মডস ছিল তাদেরকে—তারা নিজের হাতে আইনকে তুলে নিয়ে খুন করেছে এই সমস্ত আনন্দমার্গীদের। আপনি তাদেরকে অ্যারেস্ট করতে পারছেন না, আপনার ইশারায় কংগ্রেসকে অ্যারেস্ট করছে। সেখানকার কংগ্রেসি লিডার আমার কাছে এসেছিল এবং তারা আমার সঙ্গে দেখা করে বলে গিয়েছেন যে কংগ্রেসের লোকেরা এর সঙ্গে জড়িত নয়। আপনি একবার কসবায় গিয়েছিলেন পুলিশের মিটিং-এ, সেখানে বলেছিলেন যে কোনও সভ্য দেশের লক-আপে মৃত্যু হয় না। এই কথা আপনি বলেছিলেন, কিন্তু আজকে দুঃখের বিষয় আপনি আপনার পশ্চিমবাংলায় ক্ষমতায় আসার পরে ৮১ জন মানুষকে লক-আপে মারা হয়েছে দে আর বিটুইন টু ডেথ্ বাই দি পুলিশ, এই খবরটা বেরিয়েছিল পরিবর্তনে এবং সেখানে তাদের নামধাম, ডেট সমস্ত কিছু দেওয়া হয়েছ। এই যে লক-আপে মৃত্যু, এই মৃত্যুর জন্য আপনি দায়ী। আপনি পুলিশ মন্ত্রী আইনটা আপনার জানা উচিত, তবে আপনি আইনটা পড়েছেন কিনা জানি না। আইনটা

হচ্ছে, সেটা আমি বলছি।

সেখানে বলা আছে রেগুলেশন নাম্বার ৩২৭, রেগুলেশন নাম্বার ৩২৮, The officer-in-charge of the Police Station or post shall be responsible for the safe custody of all prisoners brought to the station or post.

এদের একজনের বিরুদ্ধেও কি ব্যবস্থা নিয়েছেন, না নিতে পারেননি। একমাত্র ইদ্রিস কমিশনের ব্যাপারে এনকোয়ারী কমিশন বসিয়েছিলেন, দেব কমিশন বসিয়েছিলেন, কিন্তু তাও ৫ বছর পরে একটা খুনের রহস্য উদ্‌ঘাটন হতে সময় লাগল। তাহলে আপনার The officer-in-charge of the police station should be arrested এবং তাঁরাই দায়ী হবেন এবং তারপর রেগুলেশন ৩২৯ সেখানে কি ব্যবস্থা করতে হবে তাও বলা আছে। যাঁরা পুলিশ তাঁরা নিশ্চয় জানেন আজকে পুলিশ রেগুলেশন অনুযায়ী কাজ করা হয়। কেউ তো পুলিশ কাস্টোডিতে খুন হতে পারে না। আমি সেদিন বহরমপুর গিয়েছিলাম, সেখানে একজন আর. এস. পি.র ক্যাডারকে থানায় ধরে নিয়ে গিয়েছিল এবং সেখানে তাঁকে মেরে পরে ছেড়ে দেওয়া হয়েছে এবং পরে তাঁকে যখন হাসপাতালে নিয়ে যায় সেখানে সে মারা গেছে। এখানে তো এই জিনিস চলছে। থার্ড ডিগ্রি মেজর চলছে। একজন মন্ত্রী গিয়েছিলেন, ডি. এমের সঙ্গে কথা বলেছেন, কিন্তু কিছুই হয়নি। আজকে এই ৩২৮, ৩২৯ এই রেগুলেশন অনুসারে আমার মনে হয় রেসপনসিবিলিটি হচ্ছে ও. সি.। আজকে আপনার জমানায় এত খুন হচ্ছে, আপনি কসবায় যে কথা বলেছিলেন, কোনও সভ্য দেশে লক-আপে খুন হতে পারে না। এখন আপনি বলুন যে কেন আপনার রাজত্বে রাজ্যে ৮৯ জন লক-আপে খুন হয়েছে? এখন আপনি বলুন যে এই পশ্চিমবাংলা একটা সভ্য রাজ্য না কি একটা অসভ্য রাজ্য। আপনার কথাই তো আমি বলছি, কোনও সভ্য দেশে লক-আপে খুন হয় না। আপনি যদি নাম চান, আমি সমস্ত নাম দিয়ে দিতে পারি। আজকে এই অবস্থা হচ্ছে। আপনি জানেন স্যার, আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি, যে কেরালাতে যদি An officer of Malakka para P.S. Sentenced to death by the additioral sessions Judge of Trichus, because the accured in the Lock up was beaten to death. হরিয়ানাতে একটা কেস সুপ্রীম কোর্ট পর্যন্ত গিয়েছিল সেটা হচ্ছে রঘুবীর সিং ভারসেস স্টেট অফ হরিয়ানা। সেখানে স্যার, The man who was incharge of the police was sentenced to RI for life. এবং সেখানে জাস্টিস আয়ার তিনি বলেছেন "Where an Assistant Sub-Inspector of police was sentenced to imprisonment for life for torturing an accused to death, Justice Iyer was constrained to observe, "We are deeply disturbed by the diabolical recurrence of police torture resulting in a terrible scare in the minds of the common citizens that their lives and liberty are under a new peril when the guardians of the law gore human rights to death." কেরালায়, হরিয়ানায় হচ্ছে। আপনার এখানে ৮৯ জন মানুষ খুন হওয়া সত্ত্বেও তার কোনও এনকোয়ারি হয়নি, কিছুই হয়নি। এই সমস্ত ঘটনা এনকোয়ারি কমিশন সেট করে করতে হবে। আজকে এই অবস্থা এখানে চলছে।

[4-10—4-20 P.M.]

আজকে এই অবস্থা চলছে। সুতরাং আমি বলছি লক-আপে মৃত্যু থেকে আরম্ভ করে ডাকাতি, রাহাজানি, খুন, নারী ধর্ষণ সমস্ত কিছু মিলিয়ে দেখা যাচ্ছে আপনাকে এক পয়সাও দেওয়া উচিত নয়। আপনি মুখ্যমন্ত্রী হয়ে পুলিশের যে ভার নিয়েছেন তাতে ব্যর্থতা দেখিয়েছেন। আপনি ৭/৮টা দপ্তর নিয়ে বসে আছেন, কোনও দপ্তরে সুবিচার হচ্ছে না, কোনও দপ্তর আপনি দেখতে পাচ্ছেন না। আপনি নিজে শ্রমিক নেতা, কৃষক নেতা হয়েছেন, শান্তিপুরে কৃষক হত্যা হল, আপনি বিধানসভায় দাঁড়িয়ে বলেছেন ঠিক হয়েছে, কারখানায় শ্রমিক হত্যা হল, এখানে দাঁড়িয়ে বলেছেন ঠিক হয়েছে। এজন্য আপনি পুলিশের সাফাই গেয়েছেন। আমি বলছি সব পুলিশ খারাপ নয়, পুলিশের মধ্যে ভাল কিছু আছে, কিন্তু তারা কাজ করতে পারছে না। পুলিশের সাফাই গেয়ে আজকে পুলিশকে যেখানে নিয়ে গেছেন সেখানে একটা জঙ্গলের অবস্থা হয়েছে, একটা অসভ্য দেশের অবস্থা হয়েছে। আজকে বলব নন—গেজেটেড পুলিশ অ্যাশোসিয়েশনের ইঙ্গিতে সব কিছু চলছে, অফিসাররা কিছু করতে পারছেন না। আপনি পুলিশ বাজেটে ৩৫৮ কোটি টাকা ধরেছেন, এক বছরে ৮০ কোটি টাকা বেশি ধরেছেন। এই টাকার মধ্যে মডার্নাজেশনের কাজে ৫০০ লক্ষ টাকা ধরেছেন যেখানে ২ কোটি ৫০০ লক্ষ টাকা ছিল মডার্নাজেশনের কাজে। আপনি এই পুলিশকে আপনার কেডার বাহিনীতে পরিণত করেছেন। আপনার এই পুলিশ জনগণের পুলিশ নয়, এই পুলিশ আপনার দলের পুলিশ। সুতরাং আপনার দলের পুলিশের জন্য কেন এত টাকা দেওয়া হবে? যেখানে একটা জঙ্গলের রাজত্ব চলছে, একটা অসভ্য সরকার চলছে, যেখানে পুলিশ মানুষকে গুলি করে মারছে, যেখানে সমাজবিরোধীদের সংখ্যা বেড়ে গেছে যেকথা কমলবাবু বলেছেন, সেই পুলিশকে আজকে আমরা কেন টাকা দেব? আপনি যে টাকা চাইছেন এই চাওয়ার কোনওরকম নৈতিক অধিকার আপনার নেই। এই টাকা দিলে আপনি দেশে অপশাসন নিয়ে আসবেন। পুলিশের যে অবিচার অত্যাচার দেশে হচ্ছে তারজন্য আপনি দায়ী। ভিজিলেন্স কমিশন ১৯৮০ সালে শেষ রিপোর্ট দিয়েছেন। সেদিন সুদীপ বন্দ্যোপাধ্যায়ের প্রশ্নের উত্তরে বলেছেন ভিজিলেন্স কম্মিশনের ১৯৮০ সালের পরে কোনও রিপোর্ট দিতে পারিনি, ভিজিলেন্স কমিশনের ৫ বছরের রিপোর্ট হয়েছে, আমি বলছি সেই রিপোর্ট একসঙ্গে দাখিল করুন। আপনি বলেছেন এর আগে যে এক বছরের রিপোর্ট দেবেন। তাহলে ভিজিলেন্স কমিশনের পিছনে কোটি কোটি টাকা খরচ করছেন কেন। আমাদের এম এল এ অম্বিকা ব্যানার্জি অ্যাসেম্বলিতে যোগদান করতে আসছিলেন, সেদিন সেখানে একটা ঘটনা ঘটে আন্দোলনকে কেন্দ্র করে। আপনার পুলিশ তাঁকে মেরেছে। তিনি নিজে কমপ্লেন করলেন, তার কিছু করা হল না। আমরা অধ্যক্ষ মহাশয়ের কাছে এসেছিলাম, এটা অ্যাসেম্বলি প্রসেডিংসের বাইরে, আপনার ব্যাপারে, কংগ্রেস এম এল এ মার খাচ্ছে, তার কিছু করা হল না। সুলতান সিং নিজে তাঁকে বাঁচিয়েছেন। তারপর আমাদের এম এল এ সুলতান আমাদের কাছে ফোন আসছে যে মিউনিসিপ্যাল কর্পোরেশনের ইলেকশনে যদি ক্যাম্পেন কর তাহলে তোমাকে কলকাতা ছাড়তে হবে, ইওর ফ্যামিলি উইল বি ইন ডেঞ্জার। এক একজন এম এল এ'র বিরুদ্ধে এই জিনিস চলছে কর্পোরেশন ইলেকশনের সামনে। সুতরাং আপনাকে বলব একটা অরাজক রাজত্বে আমরা বাস করছি।

একজন এম এল এ ইজ নট সেফ। একজন এম.এল এ বলছেন আমাকে ভয় দেখানো হচ্ছে। তুমি ক্যামপেন করতে পারবে না। নিজের এলাকায় ক্যামপেন করতে পারবে না। তারা কারা? তারা হচ্ছে সি. পি. এম.। আমাদের দলের লোকেদের মধ্যে কোনও গোলমাল নেই। আমাদের দলের লোকেরা আমরা সব ঠিক আছি। আমি বলছি সি. পি. এম.-এর লোকেরা তাকে ভয় দেখাচ্ছে। এই যদি অবস্থা হয় তাহলে কোথায় আমরা বাস করছি একবার ভেবে দেখুন! বহরমপুরে একই জিনিস চলেছে। ছাত্রদের ডেকে ভয় দেখানো হচ্ছে। কংগ্রেসের বিরুদ্ধে তোমাদের ভোট করতে হবে। এই অবস্থা চলেছে চারিদিকে। সুতরাং এই অবস্থায় আমরা বাজেটকে সমর্থন করতে পারছি না। এত টাকা আপনি যে চেয়েছেন এটা জনস্বার্থ বিরোধী এবং এই টাকা দিয়ে জনগণের কোনও কল্যাণ হবে না। আপনি এত টাকা পুলিশ খাতে ব্যয় করবেন না। এই টাকাটা আপনি জনগণের কল্যাণে ব্যয় করুন। তাতে করে পশ্চিমবাংলা সুন্দর হয়ে যাবে। তাই আমাদের কাট মোশনগুলি সমর্থন করে এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** মিঃ সাত্তার, ৭ মিনিট সময় বেশি নিয়েছেন, আপনাদের পরের বক্তার সময় থেকে এটা কাটা যাবে।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই আমাদের শ্রদ্ধেয় মুখ্যমন্ত্রীকে অভিনন্দন জানাচ্ছি যে, তিনি এই রকম একটা বস্তু নিষ্ঠ বাজেট বক্তৃতা আমাদের সামনে হাজির করেছেন। আমি অনেক বছর ধরে বিভিন্ন বাজেট বক্তৃতা দেখেছি। অতীতের সমস্ত বাজেট বক্তৃতাগুলিকে পরিপূর্ণ সম্মান জানিয়েই বলছি যে, এবারের এই বাজেট বক্তৃতা একটি পরিপূর্ণ বস্তু নিষ্ঠ সংখ্যাতত্ত্বের উপর পরিপূর্ণ নির্ভরশীল এবং সত্য। বামফ্রন্ট সরকারের সততা, সৎ দৃষ্টিভঙ্গির প্রতিফলন এতে ঘটেছে, কোনও কিছু গোপন না করে এবং সেইজন্যই আমি প্রথমে আন্তরিকভাবে এই বাজেট বক্তৃতাকে সমর্থন করছি। আমি মাননীয় বিরোধী দলের নেতা সাত্তার সাহেবের বক্তৃতা শুনেছি। আমি তাঁর বক্তব্য শুনে হতাশ হয়েছি, খুশি হতে পারিনি। পারিনি এই কারণে যে, আজকে সমগ্র দেশের সামনে যে বিপদ এসে হাজির হয়েছে, যা এই বাজেট বক্তৃতার মধ্যে আছে—"ঐক্য বিনষ্টকারী বিপদগামী শক্তিগুলি দেশের ঐক্য সংহতি বিনষ্ট করতে উদ্যত, ধর্মের ভিত্তিতে দেশকে টুকরো টুকরো করতে চলেছে"—এই প্রসঙ্গে তিনি একটি বারও উল্লেখ করেননি। আমাদের এই রাজ্য হচ্ছে ভারতবর্ষের একটি অঙ্গ রাজ্য আমরা তাই এই রকম একটা গুরুতর বিপদকে কখনই অস্বীকার করতে পারি না। কিন্তু মাননীয় বিরোধী দলনেতা তাঁর দীর্ঘক্ষণ বক্তৃতার মধ্যে একবারও সেই কথা বলেননি। এই বিষয়ে আমাদের রাজ্যের প্রশাসন, পুলিশ প্রশাসন, জনগণ, বামফ্রন্ট সরকারের মুখ্যমন্ত্রীর কি দায়িত্ব এবং মন্ত্রিসভার কি দায়িত্ব সেই সম্পর্কে উনি একটি কথাও বললেন না। সেই জন্য আমি তাঁর বক্তব্যে সন্তুষ্ট হতে পারিনি। আমি একটি বিষয় আগে বলতে চাই যে, আইন-শৃঙ্খলার প্রশ্নে কংগ্রেস দলের পক্ষ থেকে বিশেষ করে এই আলোচনায় অংশগ্রহণ করার কোনও নৈতিক অধিকার আছে কিনা, এই প্রশ্নটি আমি আপনার কাছে রাখছি। পরের বক্তা অনুগ্রহ করে পারলে এইগুলি একটু বলবেন। আমরা বিগত বাজেট বক্তৃতায় দেখেছি ১৯৮৯-৯০ সালটি অত্যন্ত ঘটনাবহুল সাল এবং অত্যন্ত গুরুত্বপূর্ণ সাল। বিগত সালে সব চেয়ে বড় ঘটনা গেছে—লোকসভার নির্বাচন হয়েছে। স্যার, আপনি এত

বড় একটা লোকসভার নির্বাচন দেখেছেন। আমাদের রাজ্যের জনগণের বোধ-বিচার এবং প্রশাসন, এন. ভি. এফ. হোম গার্ড এবং সমস্ত স্তরের কর্মচারীর অক্লান্ত প্রচেষ্টায় এই রকম একটা নির্বাচন সুষ্ঠু ও ন্যায়সঙ্গতভাবে আমরা সমাধা করতে পেরেছি, যা ভারতবর্ষের ক্ষেত্রে একটা ইতিহাস সৃষ্টি করতে সমর্থ হয়েছে এবং এই ব্যাপারে পুলিশ, প্রশাসন, সরকারকে ধন্যবাদ না জানিয়ে পারি না।

[4-20—4-30 P.M.]

যখন অন্যান্য রাজ্যগুলিতে বিভিন্ন সাম্প্রদায়িক দাঙ্গার আতঙ্ক ছড়িয়ে পড়ছে তখন আমাদের এই রাজ্যে পুলিশ এবং প্রশাসনকে এ ব্যাপারে আমাদের ধন্যবাদ জানাতেই হয় যে কোনও দাঙ্গায় পুলিশ অন্তত জড়িয়ে পড়েনি, অন্যান্য রাজ্যে যেটা দ্রুত জড়িয়ে পড়ে, আমাদের এই রাজ্যে তা থেকে তারা দূরে সরে থাকেন এটা নিশ্চয় অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়। এরজন্য নিশ্চয় আমরা গর্ববোধ করতে পারি। শুধু তাই নয়, নির্বাচনের পূর্বে রামশিলা পূজাকে কেন্দ্র করে যে স্পর্শকাতরতার সৃষ্টি হয়েছিল তখন আমরা দেখেছি—আমরা ধর্ম, বিশ্বাস, অনুভূতিকে মর্যাদা দিই, সম্মান জানাই এবং অন্য ধর্ম ও জাতির অনুভূতি ও বিশ্বাসের ব্যাপারে কেউ যাতে বাধার সৃষ্টি করতে না পারে সেটা দেখি। এ ব্যাপারে সরকার ও প্রশাসন সদা সতর্ক থাকছেন যাতে কোনও বাধা সৃষ্টি করা না হয়। এই প্রসঙ্গে ধন্যবাদ জানাই পশ্চিমবঙ্গের প্রণম্য জনগণকে কারণ আমাদের এই রাজ্যে যারা ধর্মের ভেক ধরে, ধর্মের ধ্বজা ধরে সংখ্যাগুরু এবং সংখ্যালঘুদের মধ্যে সাম্প্রদায়িক সম্প্রীতি বিনষ্ট করার চেষ্টা করছে তাদের প্রতিহত করেছেন বলে। দার্জিলিং-এর ঘটনাবলি নিঃসন্দেহে উল্লেখযোগ্য এবং তার থেকে নিশ্চিতভাবে শিক্ষা গ্রহণ করা উচিত। দার্জিলিং সমস্যা আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী, মন্ত্রিসভা এবং রাজ্যের জনগণ যেভাবে মোকাবিলা করেছেন তা নিশ্চয় আপনারা জানেন এবং সে ব্যাপারে আপনারা আপনাদের দায়িত্ব নিশ্চয় অস্বীকার করতে পারেন না। যখন আমাদের এই রাজ্যের একটি পাহাড়ি অঞ্চলকে কেটে টুকরো টুকরো করার প্রচেষ্টা করা হল তখন আমাদের রাজ্যের মাননীয় মুখ্যমন্ত্রী তৎকালীন প্রধানমন্ত্রীকে বললেন যে, এ জিনিস চলতে পারে না। একটা রাজ্যের মধ্যে থেকে তারা যখন বিভিন্ন বিদেশিদের কাছে তাদের নিজেদের নিরাপত্তা চাইছে, আলাদা হতে চাইছে তখন সেটা নিশ্চয় একটা অ্যান্টি ন্যাশনাল কাজ। কিন্তু তৎকালীন প্রধানমন্ত্রী সেটা স্বীকার করলেন না। এক বছর সময় লাগল তাঁকে সেই কথাটা বোঝাতে এবং ইতিমধ্যে অনেক জল গড়িয়ে গেল। সেখানে আমাদের ১৫০ জন শ্রমিক, কৃষক, মহিলা কর্মী জীবন দিলেন। তারা জাতিতে নেপালি দেশপ্রেমিক মানুষ। এই ঘটনাটা ভারতবর্ষের ইতিহাসে চিরকালের জন্য গ্রথিত হয়ে রইল। দেশের মানুষ জানাল যে কমিউনিস্টরা, বামপন্থীরা দেশের ঐক্য রক্ষার জন্য রক্ত ঝরাচ্ছে আর কংগ্রেস দেশকে টুকরে টুকরো করার জন্য সেখানে মদত দিচ্ছে, ওস্কানি দিচ্ছে। এ নজির আপনারাই সৃষ্টি করেছেন। এক বছর পেরিয়ে যাবার পর এটা যে অ্যান্টি ন্যাশনাল সেটা আমরা বোঝাতে সক্ষম হলাম। তারপর যেভাবে সেই সমস্যার সমাধান করা হয়েছে তা আপনারা সবাই জানেন এবং সারা পৃথিবীতে তা একটা আন্তর্জাতিকতার রূপ পেয়েছে। এই গোর্খাল্যাণ্ড সমস্যার সমাধান আমরা করতে পেরেছি। সারা ভারতবর্ষে আজ যে বিপদগুলি দেখা দিয়েছে—সে পাঞ্জাবকে নিয়ে বলুন, আসামের উলফাদের নিয়ে বলুন, কাশ্মীরকে নিয়ে বলুন এই সমস্ত সমস্যাগুলি আমাদের দেশে

বিপদের আকারে দেখা দিয়েছে। এর সমাধানের জন্য একদিকে রাজনৈতিক প্রচেষ্টা চালাতে হবে অন্যদিকে একটি জাতীয় ঐক্যমত্য গড়ে তুলতে হবে। যারা গণতান্ত্রিক চেতনাসম্পন্ন দেশপ্রেমিক মানুষ তাদের ঐক্যমত্যের ভিত্তিতে—যারা কংগ্রেসে আছেন তারাও জয়েন করুন—আসুন আমরা ঐক্য সংহতি রক্ষা করি। এ ব্যাপারে আমাদের রাজ্যের ভূমিকার কথা নিশ্চয় আপনারা অস্বীকার করতে পারবেন না। এসব কথা কিন্তু একবারও আপনারা বললেন না। তারপর সীমান্তে অনুপ্রবেশের যে বিপদ তার কথা পুলিশ বাজেটে অত্যন্ত গুরুত্ব সহকারে বলা হয়েছে। এটা নিঃসন্দেহে একটা বড় বিপদ। এ ব্যাপারে কেন্দ্র ও রাজ্যের মধ্যে আরও সমন্বয় ঘটাতে হবে এবং তা বৃদ্ধি করতে হবে। ভারত ও বাংলাদেশের মধ্যে যখন আলোচনা হবে তখন সীমান্ত অনুপ্রবেশের বিষয়টি গুরুত্ব দিয়ে আলোচনা করা দরকার। এই প্রশ্নে যদি প্রয়োজন হয় তাহলে এক একটা জায়গায় কঠোর ব্যবস্থা অবলম্বন করা উচিত। অন্তত পরীক্ষামূলকভাবে কিছু করা দরকার। এরজন্য কিছু বাড়তি খরচ হবে এবং তাকে আমাদের সমর্থন জানাতেই হবে।

এই যে ল'অ্যান্ড অর্ডারের প্রশ্নে যে কথা বলছেন, আপনারা বলুন তো যে আপনারা কখনও আমাদের রাজ্যে আইন-শৃঙ্খলা রক্ষার জন্য কোনও ইতিবাচক ভূমিকা পালন করেছেন, সাহায্য করেছেন? কখনও করেননি। আপনারা বারে বারে বিরোধিতা করেছেন এবং এই বিরোধিতা সর্বক্ষেত্রে করেছেন। আজকেও যা করছেন সেগুলি কি কোনও একটা বিরোধী দায়িত্বশীল রাজনৈতিক দলের কাজ? আপনাদের সঙ্গে আমাদের আন্দোলনের মতৈক্য ঐ আছে। আন্দোলন কাকে বলে যদি জানতে হয় তাহলে একটু পিছনের দিকে যেতে হবে। ১৯৫৩ সালে ট্রামের ভাড়া বৃদ্ধির জন্য গণ-আন্দোলন হয়েছিল এবং সেখানে অবিভক্ত কমিউনিস্ট পার্টি নেতৃত্ব দিয়েছিল। গণ-আন্দোলন কাজ বলে জানতে হলে যেতে হবে ১৯৫৯ সালে যেখানে ৩ লক্ষ গ্রামের সাধারণ মানুষ, ভুখা মানুষ মি স করেছিল এবং একদিনে ৮০ জনকে পুলিশ পিটিয়ে মেরেছিল, খুন করেছিল কংগ্রেসের নেতৃত্বে। সেই ইতিহাসও আমাদের জানা আছে। সেই লাঠি পেটার দাগ দুর্ভাগ্যক্রমে আজও আমাদের পিঠে রয়েছে। গণ-আন্দোলন কাকে বলে যদি জানতে হয় তাহলে যেতে হবে ১৯৪৬ সালে। সেই সময়ে খাদ্য আন্দোলন বলুন, দুর্গাপুরে লাগাতর ধর্মঘট বলুন, শ্রমিক আন্দোলন বলুন, সেখানে যা হয়েছিল তাকে গণ-আন্দোলন বলে। আর আপনারা আন্দোলনের নামে কি করছেন? কয়েকদিন আগে আমাদের এই বিধানসভার বাইরে গণতন্ত্রের পীঠস্থানে আপনাদের এক নেত্রী, সম্ভ্রান্ত মহিলা, প্রাক্তন সাংসদ সদস্যা, তার নেতৃত্বে ডি. সি.র টুপি মাথা থেকে টেনে খুলে ফেলা হল। এটার নাম কি গণতন্ত্র? এটা যদি কংগ্রেসের লেবেল অব ডেমোক্রাসি হয় তাহলে আমি জানি না গণতন্ত্র কাকে বলে এবং আপনারা এটা সমর্থন করেন কি না। আমি এই কারণে আশ্চর্য হয়ে যাচ্ছি যে অন্ততপক্ষে আপনাদের পার্টি থেকে একবারের জন্যও এটাকে নিন্দা করলেন না, বললেন না যে হ্যাঁ, এটা অন্যায় হয়েছে, এটাকে কনডেমনেশন করছি। আপনাদের পার্টির পক্ষ থেকে এটা করা হল না। আমি জানি না কেন নির্লজ্যভাবে আপনারা মুখ ঢেকে রাখলেন? আমি আশ্চর্য হয়ে যাই হাওড়ার কথা ভেবে। হাওড়ায় যে ঘটনা ঘটেছে, সেই ঘটনার ক্ষেত্রে যা কিছু করা হল, হাওড়ায় প্রাক্তন ব্যবসা-বাণিজ্যের রাষ্ট্রমন্ত্রী তার সামনে যে সব ঘটনা ঘটানো হল এগুলি কি ঠিক হয়েছে? আইন-শৃঙ্খলাকে আপনারা বিঘ্নিত করার চেষ্টা করেছেন। যখন পাহাড়ে আন্দোলন হয়েছে, যখন পাহাড়ের মানুষ দেশের ঐক্যকে বজায়

রাখার জন্য চেষ্টা করছেন তখন আপনারা সমতলে চেষ্টা করেছেন, আপনাদের পার্টির থেকে সিদ্ধান্ত গ্রহণ করেছেন যে আমরা এখানে বিশৃঙ্খলা সৃষ্টি করব। আপনারা বিভিন্ন জায়গায় অবরোধ করে পুলিশের উপরে আক্রমণ করেছেন। কলকাতা কর্পোরেশনে কয়েকদিন আগে, সুব্রতবাবু বসে আছেন, তালা ভাঙতে গিয়েছিলেন। এর নাম কি গণ আন্দোলন? নীজাম্ প্যালেসে যে ঘটনা ঘটেছিল, এটা কি একটা গণতান্ত্রিক দলের পক্ষে সম্ভব হয়? সুতরাং যখন আমাদের মুখ্যমন্ত্রী বলেন, আমরা বলি যে কংগ্রেস দল তাদের গণতান্ত্রিক চেহারা হারিয়ে ফেলেছে, এটা কি অন্যায় করি, অপরাধ করি? একটা দলে ১৮-১৯ বছর ধরে নির্বাচন হবে না, সেই দলকে কি গণতান্ত্রিক দল বলা যায়, সেই দলের উপরে সারা ভারতবর্ষের ৭৫ কোটি মানুষের ভাগ্যকে ছেড়ে দেওয়া যায়? আমরা কখনও একথা বলতে পারি না। সাম্প্রদায়িক সম্প্রীতি সম্পর্কে এখানে বলা হয়েছে। আপনারা দেখেছেন যে সাম্প্রদায়িক সম্প্রীতি সম্পর্কে বাজেটে লেখা হয়েছে, আমরা বারে বারে বলেছি। দেশের ঐক্যকে বজায় রাখার জন্য আমাদের মুখ্যমন্ত্রী প্রাক্তন প্রধানমন্ত্রী রাজীব গান্ধীকে বলেছিলেন যে আমরা দেশকে ভাগ হতে দেব না। আমাদের এই যে ভূমিকা, এটাকে আপনারা স্বীকার করলেন না। আজকে এখানে আনন্দমার্গী সম্পর্কে বলা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি খুব সংক্ষিপ্তভাবে কয়েকটি কথা এই আনন্দমার্গীদের সম্পর্কে বলতে চাই। আপনি জানেন, যে এই আনন্দমার্গীদের সংগঠন, আজকে এরা ধর্মীয় সংগঠনের ছদ্মবেশে জনসাধারণকে প্রতারিত করছে। এদের কাজ হচ্ছে হিংসা এবং সন্ত্রাস সৃষ্টি করা। আপনি জানেন যে ১৯৬৪ সালে এই আনন্দমার্গীরা কিভাবে এদের অর্গানাইজেশনকে রেজিস্টার্ড সোসাইটি হিসাবে রেজিস্ট্রি করেছিল। তখন তাদের লক্ষ কি ছিল? তারা বলেছিল রিলিজিয়াস, সোশ্যাল ওয়েলফেয়ার, ধর্মচক্র, আর সরকারের সমস্ত গণতান্ত্রিক কাজকে সাহায্য করা, এই ছিল আনন্দমার্গীদের কথা। কিন্তু এই বক্তব্যের মধ্যে আপনি দেখবেন যে আনন্দমার্গীরা প্রতিটি সরকারের উন্নয়নমূলক কাজে বিরোধিতা করছে।

[4-30—4-40 P.M.]

যে আনন্দমার্গীদের জন্য আপনারা এত চিৎকার করছেন সেই আনন্দমার্গীদের দ্বারা আপনাদের মন্ত্রী ললিত নারায়ণ মিশ্র সমস্তিপুর স্টেশনে আক্রান্ত হয়ে খুন হয়েছিলেন। কৈ আপনারা তো কেউ সেকথা একবারও বললেন না। শ্রীমতী ইন্দিরা গান্ধীকে খুন করার চক্রান্ত করেছিল আনন্দমার্গীরা। মোরারজী দেশাইকে অস্ট্রেলিয়াতে পুড়িয়ে মারার চেষ্টা করেছিল। ১৯৭০ সালে শ্রদ্ধেয় জ্যোতি বসুকে পাটনা স্টেশনে গুলি করেছিল, লক্ষ্যভ্রষ্ট হয়ে আলি ইলাম খুন হয়েছিল। এতটুকু মানবিকতা থাকলে আপনারা তাদের প্রতি সহানুভূতি দেখাতেন না। বিদেশি সাম্রাজ্যবাদের মদতপুষ্ট হয়ে যারা ধর্মীয় ছদ্মবেশের আড়ালে দেশদ্রোহিতামূলক কাজ চালাচ্ছে, তাদের হয়ে কথা বলছেন? অবশ্য আনন্দমার্গীদের সঙ্গে বেশ কয়েকজন নন-মার্গীদের যে যোগাযোগ আছে তা আমরা জানি। আমি কারও নাম বলতে চাই না। দক্ষিণ কলকাতার একজন কর্পোরেশনের কাউন্সিলার এবং তাঁর লোকজনেরা তিলজলায় গিয়ে আনন্দমার্গীদের সঙ্গে যোগাযোগ রেখে চলেন। পুরুলিয়ায় একটা মিটিং হয়েছে, কারা কারা সেই মিটিং করেছে? পুরুলিয়া জেলা আই. এন. টি. ইউ. সি.-র চেয়ারম্যান ডাঃ সুকুমার রায়, প্রাক্তন এম. এল. এ. তিনি মিটিং করলেন। কাদের নিয়ে মিটিং করলেন? বিশ্ব হিন্দু পরিষদ,

আমরা বাঙালি এবং বি. জে. পি.কে নিয়ে মিটিং করলেন। আমরা তো বলছি বাংলার স্বপক্ষে কথা বলার নৈতিক অধিকার নিশ্চয়ই আপনাদের আছে, কিন্তু আপনারা কি করছেন? আপনারা ওখানে ওদের সঙ্গে মিলিত হয়ে সি. পি. এম. বিরোধী মিটিং করলেন। আপনারা জানেন না আনন্দমার্গীরা ভারতবর্ষের চিফ জাস্টিস—প্রধান বিচারপতি—মিঃ এ. এন. রায়কে হত্যা করার চেষ্টা করেছিল। সুব্রত মুখার্জিকে ধন্যবাদ, তিনি প্যাট্রিসিয়া সম্পর্কে কয়েকটা কথা বলেছেন। প্রাক্তন কেন্দ্রীয় কংগ্রেসি সরকারের এবিষয়ে স্ট্যান্ডিং সিদ্ধান্ত—কোনও বিদেশি ঐভাবে যোগাযোগ করতে পারবে না, তবুও সে ওখানে গিয়ে যোগাযোগ করেছিল। আপনারা জানেন আপনাদের একজন নেতা, ভাতার কেন্দ্রের প্রাক্তন এম. এল. এ. যিনি মন্ত্রীও ছিলেন, বিখ্যাত ব্যারিস্টার ওদের হয়ে ওকালতি করছেন। আর প্রাক্তন সংসদ সদস্য শ্রীমতী ব্যানার্জি ওদের গিয়ে বলছেন, "আপনাদের সুখে-দুঃখে আছি। বিজন সেতুতে যে ১৭ জন মারা গেছে তাদের মামলার ব্যাপারে কি হল? কেস হল, কিন্তু কোনও সাক্ষী নেই। অথচ পুলিশকে বলা হয়েছিল, সি পি আই (এম) ঐ কাজ করেছে। কিন্তু তারপরে কি হল? দেখা গেল সাক্ষীর অভাবে তিনটে কেস খারিজ হয়ে গেল, আর দুটো আছে। সিংভুমে কি হয়েছে? ওরা নিজেরাই নিজেদের ৬ জনকে জঙ্গলে টেনে নিয়ে গিয়ে খুন করেছে। আপনাদের নৈতিকতা থাকলে আপনারা ঐ ঘটনাকে কন্ডেম করতেন। কিন্তু আপনারা তা করলেন না। মাধবানন্দ অবদূত ধরা পড়ার পর বলেন যে. ডিফারেন্স অফ্ ওপিনিয়নের জন্য ইন্টার ক্ল্যাসেস এক এক করে ১৮ জনকে খুন করা হয়েছে। নিজেদের মতবিরোধের জন্য যে ঘটনা ঘটেছে তাকেও রাজনৈতিক চেহারা দিয়ে আপনারা সি. পি. এম.-এর বিরুদ্ধে স্ট্যান্ড করাতে চাইছেন। আপনারা বার বার বিচ্ছিন্নতাবাদ, সন্ত্রাসবাদকে মদত দিয়ে দেশটাকে টুকরো টুকরো করার চেষ্টা করেছেন। আপনারাই আবার এখানে নিরাপত্তার কথা বলছেন! আপনাদের মুখে ও'কথা শোভা পায় না। ঠিক লোকসভার নির্বাচনের আগে আপনাদের প্রাক্তন প্রধানমন্ত্রী অযোধ্যায় বললেন, "রাম জন্মভূমিতে এসেছি, রাম--রাজ্য প্রতিষ্ঠা করতে চাই। এখান থেকেই নির্বাচনী প্রচার শুরু হল।" আর মিজোরামে গিয়ে বললেন, "খ্রিস্টান রাজ্য বানিয়ে দেব।" কেরালায় খ্রিস্টানদের মদত দিলেন। মুসলিম লিগকে মদত দিলেন, ঝাড়খণ্ডীদের মদত দিলেন। এক রাজ্য থেকে আর এক রাজ্যে কংগ্রেস নেতারা গিয়ে যৌথ মিটিং করে দেশটাকে টুকরো টুকরো করার চেষ্টা করছে। সুভাষ ঘিসিং-এর কথা নাই বা বললাম। এর পরেও আপনাদের হাতে দেশের ঐক্য মানায়? মানায় না। আপনাদের পাপ হাতে দেশে নিরাপত্তা নেই। তাই আপনাদের হাত থেকে দেশ রক্ষা পেয়েছে। আপনাদের পাপের শাসন থেকে দেশ রক্ষা পেয়েছে।

আপনারা আমাদের সম্পর্কে বললেন যে, পুলিশকে আমরা ব্যবহার করছি। আপনারা অনেকদিন রাজত্ব করেছেন, সেই সময়কার কথা আপনারা বললেন না যে আপনারা তখন কি করেছিলেন। আজকে আমাদের আমলে মানুষ ধরা পড়ে, আমাদের পার্টির লোকজনও ধরা পড়ে, যাবজ্জীবন কারাদণ্ডের নজির তাদের বিরুদ্ধে অনেকেরই হয়ে আছে। কিন্তু আপনাদের আমলে ক'জন আপনাদের লোক ধরা পড়েছে? ১৯৭২ সাল থেকে আমাদের ১১০০ লোককে আপনারা খুন করেছিলেন, আমরাও সেই খুনের তালিকায় ছিলাম। ২০ হাজার মানুষ এলাকা ছাড়া হয়েছিল। আপনাদের এইরকম একটাও কেস হয়েছিল? এখানে অন্য রাজ্যের তুলনার কথা বললেন। অন্য রাজ্যের তুলনা আমাকে একটু দিতেই হবে। আমাদের রাজ্য ভারতবর্ষের

বাইরে নয়, সুতরাং তুলনামূলক বিচার আমাকে করতেই হবে। যখন কমিউনাল ট্রাবলের প্রশ্ন আসে তখন আমরা দৃঢ়ভাবে, শক্তভাবে কমিউনাল দাঙ্গা হতে দিই না। পশ্চিমবাংলায় হরিজনদের উপর অত্যাচারের কোনও নজির নেই। আমার কাছে পরিসংখ্যান আছে। সাত্তার সাহেব রবারির কথা বলেছেন। ১৯৮৯ সালে আমাদের রাজ্যে রবারি হয়েছে ৬২৭, মহারাষ্ট্রে হয়েছে ৩ হাজার ১৮৮, মধ্যপ্রদেশ ২ হাজার ৪০—এগুলি সবই কংগ্রেস শাসিত রাজ্য। আর মার্ডার, ১৯৮৯ সালে আমাদের রাজ্যে মার্ডার হয়েছে ১৫২৬, মধ্যপ্রদেশে হয়েছে ২ হাজার ৪৮৭, অন্ধ্রপ্রদেশে ২ হাজার ২৩৬। আমি আর বেশি পরিসংখ্যান দেব না। বেশি পরিসংখ্যান দিয়ে পশ্চিমবাংলার আইন-শৃঙ্খলার বিচার করতে চাই না। বিগত লোকসভার নির্বাচনে ভারতবর্ষের মুখ্য নির্বাচনী কমিশনার যে চিঠি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে দিয়েছিলেন তাতে তিনি বলেছিলেন পশ্চিমবাংলায় যেভাবে নির্বাচন সমাধা করেছেন তা সৎ এবং ন্যায়সঙ্গতভাবে হয়েছে, ভারতবর্ষে একটা নজীর, একটা দৃষ্টান্ত স্থাপিত হয়েছে। সুতরাং শুধুমাত্র এইসব পরিসংখ্যান দিয়ে পশ্চিমবাংলার আইন-শৃঙ্খলার বিচার করা যায় না। এরপর নিরপেক্ষতার কথা বলেছেন। আমরা থানায় গিয়ে বসে থাকি না, আমাদের নির্দেশ আছে, আমরা কখনও থানায় যাই না, থানায় গিয়ে কোনও আদেশ দিই না। আপনারা থানায় থাকতেন। ১৯৭২ সালের পর আপনাদের সাধারণ একজন স্থানীয় স্তরের ক্যাডার থানায় বলে পুলিশকে ব্লু প্রিন্ট তৈরি করে দিত কোথায় কোথায় সি. পি. এম.-এর লোকজন আছে তাদের ধরে ধরে খুন কর। ৫-৬ বছর ধরে আপনারা এই কাজ করেছেন, কিন্তু আমরা সেই নির্দেশ দিই না। আমরা মানুষের চেতনাকে সমৃদ্ধ করতে চাই, এটাই আমাদের রাজনৈতিক প্রক্রিয়া। দ্বিতীয় কথা হল নিরাপত্তার কথা বলেছেন। আমি এই প্রসঙ্গে দু-একটি ঘটনার কথা বলি। সুব্রতবাবু বন্ধু লোক, আপনাদের দলের তৎকালীন প্রখ্যাত একজন পাওয়ারফুল নেতা লক্ষ্মীকান্ত বসু। আমি রেকর্ড থেকে বলছি, লক্ষ্মীকান্ত বসুর নিজের দুটি ছেলেকে সুব্রতবাবুর বাড়িতে পাঠিয়েছিল। সুব্রতবাবু তখন পৌরসভার দায়িত্বে মন্ত্রী ছিলেন। তিনি এই দুটি ছেলেকে বেদম প্রহার করেছিলেন। শুধু তাই নয়, উনি এখানে বলছেন মাননীয় অধ্যক্ষ মহাশয়,.......

**মিঃ স্পিকার ঃ** কোন ডেটে কোন তারিখে বলেছেন সেটা উল্লেখ করুন?

ভ্যলিউম ৫৬, নাম্বার ২, ফেব্রুয়ারি ২ মে ১৯৭৪। এখানে বলছে, ঐ পশুসুলভ মনোবৃত্তি সম্পন্ন যে মন্ত্রী তার চরিত্র এখানেই পরিষ্কার হয়ে যায়, সেখানে ছেলে দুটিকে আনা হোক, আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে জানিয়েছি। আইন-শৃঙ্খলা বিপন্ন, যিনি রক্ষক তিনি যদি ভক্ষকের ভূমিকা গ্রহণ করেন তাহলে পশ্চিমবাংলার মানুষ বাঁচতে পারবে না। এটা ছিল আপনার ১ জনের কথা। দ্বিতীয় আর একজনে কথা আমি এই প্রসঙ্গে বলি।

[4-40—4-50 P.M.]

আপনাদের আমলের দুর্নীতির আর একটি সুন্দর দৃষ্টান্ত ওয়াংচু কমিশন। আমি সেবার আমার সেই সিউড়ির বন্ধুবরকে বলেছিলাম, এবারই তোমার শেষ বার, আর আসতে পারবে না। আমি এখানে শ্রী পঙ্কজ ব্যানার্জির বক্তৃতা থেকে তুলে ধরছি—ফিফটি এইটথ সেশন, ভল্যুম ৫৮, ফেব্রুয়ারি-মে, ৭৫, নাম্বার ওয়ান। এখানে তৎকালীন মন্ত্রী সন্তোষ রায়ের বিরুদ্ধে সাক্ষ্য দিতে তৎকালীন মুখ্যমন্ত্রী বলেছিলেন, 'সারা পশ্চিমবাংলার সবাইকে স্বাগত জানাচ্ছি, আপনারা এসে সাক্ষ্য দিন।' পঙ্কজ ব্যানার্জি বললেন—'এর পরিপ্রেক্ষিতে সন্তোষ রায়ের

বিরুদ্ধে সাক্ষ্য দিতে এসেছিলেন কুচবিহারের এক সহকারি স্কুল শিক্ষক চন্দন রায়। তার এই অপরাধে চন্দন রায়কে কুপিয়ে কুপিয়ে খুঁচিয়ে খুঁচিয়ে টুকরো টুকরো করে কেটে ফেলা হয়েছে। আর একজন রামকৃষ্ণ পালকে সাক্ষী দেবার অপরাধে তার বাড়িঘর জ্বালিয়ে ভস্মীভূত করা হয়েছে।' পঙ্কজ ব্যানার্জি আরও বলছেন—'এই সম্পর্কে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী তথা মুখ্যমন্ত্রী অবিলম্বে যথাযথ ব্যবস্থা অবলম্বন যদি না করেন তাহলে আমরা নীরব দর্শক হয়ে বসে থাকব না। আমরা ঐসব নিরপরাধ অত্যাচারিত মানুষদের রক্ষা করবার জন্য লক্ষ লক্ষ মানুষকে সঙ্গে নিয়ে গিয়ে কুচবিহারের গ্রামাঞ্চলে ঝাঁপিয়ে পড়ব, তাতে আগুন জ্বলে যাবে যাবে।' এই হচ্ছে পঙ্কজ ব্যানার্জির রেকর্ড। এখানে ডাকাতির কথা বলছিলেন। সাত্তার সাহেবও ডাকাতির কথা বলে গেলেন। কিন্তু লক্ষ্মীকান্ত বোস বলেছেন—'পুলিশের প্রেজেন্সে মন্ত্রী মহাশয়ের উপস্থিতিতে ডাকাতি হয়েছিল।' এটাও রয়েছে ফিফটি এইটথ সেশন, ফেব্রুয়ারি-মে, ৭৫, নম্বর ওয়ান-এ। এইরকম সব ঘটনা যখন আপনাদের আমলে ঘটেছিল তখন আমাদের আমল সম্পর্কে কি বলেন? সমাজবিরোধীদের কথা এখানে তুলেছেন। এই সমাজবিরোধীদের সম্পর্কে আপনাদের অভিজ্ঞতা আমাদের চেয়ে অনেক বেশি। আমরা এ-ব্যাপারে আপনাদের কাছ থেকে শিখব। আপনাদেরই আর এক বন্ধু, আপনাদের পার্টির নেতা তথা দক্ষিণ কলকাতা জেলা কংগ্রেসের সভাপতির পদ থেকে যিনি ইস্তফা দিয়েছেন, সেই পঙ্কজ ব্যানার্জিই বলেছেন, 'পেশী আর কালো টাকার বিনিময়ে বর্তমানে পার্টিকে সমাজবিরোধীদের হাতে তুলে দেওয়া হয়েছে। 'শ্রদ্ধেয় নেতা শ্রী কমলাপতি ত্রিপাঠীও দীর্ঘদিন ধরে এই কথা বলে আসছেন। আমি বলি কি, একটু আয়নার সামনে দাঁড়ান। পশ্চিমবঙ্গের মানুষকে বোকা ভাববেন না, তাঁরা সবাই রাজনৈতিক সচেতন, ক্ষমা করবেন না আপনাদের। কারণ সমাজবিরোধীদের কেউ ক্ষমা করে না ১৯৭০ থেকে ১৯৮৭ পর্যন্ত দিকে দিকে খুন হয়েছে এবং মানুষ তা নীরবে দেখেছেন, প্রতিবাদ করবার ভাষা তাঁরা খুঁজে পাননি। ১৯৭৭ সালে পশ্চিমবঙ্গ গণতান্ত্রিক পথে ফিরে এল। আজকে তাকিয়ে দেখুন পশ্চিমবাংলা কোন জায়গায় দাঁড়িয়ে আছে। তবে একথা ঠিক, অ্যাডমিনিস্ট্রেশন দিয়ে সব সমস্যার সমাধান হবে না। আজকে বামফ্রন্ট সরকার তাই মানুষের চেতনা বাড়াবার, রাজনৈতিক চেতনা বাড়াবার চেষ্টা করছেন। তাই আজকে শুধুমাত্র পুলিশ শান্তি-শৃঙ্খলা রক্ষা করছে না। বলতে পারেন, তারজন্যই আজকে নির্বিঘ্ন আন্তর্জাতিক সব ঘটনা ঘটে গেছে। তাই আজকে নির্বিঘ্নে আন্তর্জাতিক চলচ্চিত্র উৎসব হয়, আন্তর্জাতিক অ্যাথেলেট মিট হয়, সল্ট লেকে কলকাতার তিনশ বছর পূর্তি উৎসব হয়ে গেল, তারপর নির্বিঘ্নে যজ্ঞ হচ্ছে, পূজা হচ্ছে, কিন্তু সাম্প্রদায়িকতা কখনও বিঘ্নিত হয়নি। আপনাদের রাজত্বে ঐসব হয়, কিন্তু এখানে ঐসব চলে না। আমি এরপর দুই-একটি প্রস্তাব রেখে আমার বক্তব্য শেষ করতে চাই।

ইনটেলিজেন্স সার্ভিসের উৎকর্ষতা ছাড়া, ম্যান অব ইউনিফর্ম কখনও এফেকটিভলি কাজ করতে পারে না। সেজন্য চোরাকারবারির কথা বলুন, দাঙ্গার কথা বলুন, যে কোনও ক্রাইমের কথা বলুন, আনন্দমার্গীদের কথা বা অন্য যার কথাই বলুন না কেন একথা সাধারণভাবে প্রযোজ্য। বি. এস. এফ. যে ইন্টারোগেট করছে তার মধ্যে থেকে যে সমস্ত ভয়াবহ ঘটনা ঘটছে তারজন্য পুলিশকে আরও বেশি করে সচেতন থাকতে হবে। পুলিশের মধ্যে যে ডিসিপ্লিন তা কখনই কোনও অবস্থাতেই বিচ্যুত হওয়া চলে না, ইট ক্যান নট বি কজড়। জেলা এবং নিচু স্তরে অন্তত সিভিল অ্যাডমিনিস্ট্রেশনে একটু বেটার কো-অর্ডিনেশনের কথা

ভাবতে আমি অনুরোধ করব। আমার আর একটি কথা হচ্ছে পুলিশের শাস্তির ব্যাপারে অত্যন্ত সংকল্পবদ্ধভাবে করা প্রয়োজন। প্রধানমন্ত্রী এক্স-সার্ভিসম্যান সম্পর্কে বলেছেন, ন্যাশনাল রাইফেলস'এর কথা ঘোষণা করেছেন। আমি জানি না, এক্স-সার্ভিস ম্যান-এর দক্ষতা এবং অভিজ্ঞতাকে আমরা কিভাবে ব্যবহার করতে পারব। আমার সর্বশেষ বক্তব্য হল সম্প্রতি কেন্দ্রীয় সরকারের কাছ থেকে রাজ্য সরকারের কাছে খবর এসেছে যে কাশ্মীর থেকে সন্ত্রাসবাদীরা পরিকল্পনা করেছে যে তারা কিছু জৈন মন্দির, কিছু বৌদ্ধ মন্দিরকে ধ্বংস করবে। এ সম্পর্কে পুলিশকে সতর্ক থাকতে হবে। মানুষের চেতনা বাড়ছে, গণতান্ত্রিক আন্দোলন বাড়ছে, পুলিশের সব সমস্যার সমাধান হয়ে যায়নি একথা আমরা জানি, তবে তাদের বামফ্রন্টের দৃষ্টিকে সামনে রেখে—সেখানে আমার অনিচ্ছা বা নেতিবাচক মনোভাব যাই থাকুক না কেন, মানুষের ইচ্ছাকে পূর্ণ মর্যাদা দিয়ে এগিয়ে যেতে হবে। মানুষের জয় অনিবার্য, এই বিশ্বাস রেখে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, খুবই দুর্ভাগ্যের বিষয়, মাননীয় সদস্য রবীন মণ্ডল সরকার পক্ষ থেকে বক্তৃতা দিতে গিয়ে যে সমস্ত কথা বললেন তাতে তাঁকে শুধু একটা জায়গায় ধন্যবাদ দিই, পুলিশের বিরুদ্ধে কংগ্রেসের সময়ে বলা হত, সেই সৎসাহস যে ছিল তার পুনরাবৃত্তি তিনি করেছেন এবং হাউসে বলেছেন। এইজন্য তাঁকে ধন্যবাদ দিচ্ছি। কংগ্রেস মেরুদণ্ডহীন সরীসৃপ নয়। কংগ্রেস একটি সংগঠন এবং সেই সংগঠনের মাধ্যমেই সমালোচনা করে এবং কাজ করে। দুর্ভাগ্যের বিষয় মুখ্যমন্ত্রী তথা পুলিশ মন্ত্রী এখানে উপস্থিত নেই, তিনি এমনিতেই এখানে উপস্থিত থাকেন না, তবে এখানে তিনি উপস্থিত থাকলে আমাদের সুবিধা হত। আজকে পুলিশ বাজেট নিয়ে আলোচনা চলছে, সেইজন্য তিনি এখানে থাকলে সুবিধা হত, আমরা খুশি হতাম। আমি এবারে আমার বক্তব্য শুরু করছি। ওঁদেরই নেতা, শ্রদ্ধেয় কমরেড সরোজ মুখোপাধ্যায় মহাশয় কি বলেছিলেন? পুলিশ সহযোগিতা করছে বলেই বামফ্রন্ট এতদিন সরকারে আছেন। আজকে রবীন মণ্ডলের কাছ থেকে শুনলে কি হবে, কেউ বলবে না পুলিশের উচ্ছ্বসিত প্রশংসা করা হয়নি। খুব আত্মপ্রবঞ্চক, জনগণের কাছে খুব বিশ্বাসঘাতক ছাড়া পুলিশের সুখ্যাতি কেউ করবে না। করতে পারে সি. পি. এম.-এর কিছু লোক যাঁরা সরকারে আছেন। কিন্তু সরকারে আছেন ফরওয়ার্ড ব্লক, আর. এস. পি., সি. পি. আই. এটা করবেন না। আজকে পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী আবার পুলিশ মন্ত্রী। পুলিশ নিশ্চয়ই থাকবে, পুলিশ খারাপ নয়, পুলিশ আইনের শাসন প্রবর্তন করে। কিন্তু পুলিশ যদি সরকারি প্রশাসনের মধ্যে থেকে, প্রশাসন যন্ত্রের মাধ্যমে তা করে তাহলে পুলিশের কাজটা হয়।

[4-50—5-00 P.M.]

পুলিশকে আলিমুদ্দিন স্ট্রিটের মাধ্যমে পার্টির তরফ থেকে পরিচালিত করা হচ্ছে। এটা যদি না করা হত তাহলে নিশ্চয় পুলিশ ঠিকমতো কাজ করতে পারবে। তাহলে পুলিশের আজকে এই দুরবস্থা হত না। আজকে পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী তথা পুলিশ মন্ত্রীকে বলি এই ১৩ বছর ধরে তো উনি আছেন, এতে পশ্চিমবাংলার আইন-শৃঙ্খলা, দেশের সমাজ ব্যবস্থার কিছু কি উন্নতি করতে পেরেছেন? এই কথা আমার কথা নয়, আপনাদের দল আর. এস. পি., ফরওয়ার্ড ব্লক, সি. পি. আই. তারা কি বলছেন শুনুন। আজকে সি. পি. আই.

লালবাজার অভিযান করছে কেন? কমলবাবু বলেছেন পুলিশ প্রশাসন একেবারে ভেঙে পড়েছে, সমাজবিরোধীদের আখড়া হয়ে গেছে। সরল দেব তো বারাসাতে চিৎকার করে কাঁদছেন এবং দেবব্রত বন্দ্যোপাধ্যায় বলেছেন এখানে আইন-শৃঙ্খলা বলে কিছু নেই। তিনি নির্বাচনের সময়ে বলেছেন যে আইন-শৃঙ্খলা বলে কিছু নেই। সুতরাং মুখ্যমন্ত্রী তথা পুলিশমন্ত্রীর যে শরিক দল তারাই বলেছেন যে তাদের আর পুলিশের উপর আস্থা নেই। একথা আমরা বলিনি, আমরা বললে তো খারাপ হবে। আমার অনুরোধ আপনি আপনার এই দপ্তর ছেড়ে দিয়ে আপনারই কোনও শরিক দলকে এই পুলিশ দপ্তর দিয়ে দিন। তাহলে তো আর পুলিশকে পার্টির কাজে লাগানো যাবে না। আপনার বামফ্রন্টের তো একটা লোককেও এই দপ্তর ছেড়ে দিতে পারতেন, ৫ বছরের জন্য নয় মাত্র ৩ বছরের জন্য। আসলে সেই সৎসাহস আপনার নেই। কারণ পুলিশ দপ্তর হাতছাড়া হয়ে গেলে সি. পি. এম. পার্টির কাজে লাগাবেন কি করে? তবে আপনি যতই মনে করুন এই পুলিশ দপ্তর হাতে থাকলে আপনার ক্ষমতা থাকবে সেটা কিন্তু ভুল। আপনি রুমানিয়ার চেসেসকুর কথা নিশ্চয় ভুলে যাননি? চেসেসকু এত ক্ষমতা থাকা সত্ত্বেও তাঁকে শেষ পর্যন্ত গদি ছাড়তে হল এবং তাঁকে পদত্যাগ করতে হয়েছে। সুতরাং আপনিও মনে করবেন না যে আপনি চিরকাল থাকবেন, আপনার আর গদিচ্যুত হবে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাদের মতে ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল ছিল খুব কালাদিন। কিন্তু আমার কাছে একটা হিসাব আছে সেটা আপনাকে স্মরণ করিয়ে দিচ্ছি ১৯৮৪-৮৮ সালে ১ হাজার ২৫৪ বার গুলি হয়েছে এবং মৃত্যু হয়েছে ৪৬৩। আর অন্ধকারের দিন ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত ৭৬৩ বার গুলি হয়েছে এবং মৃত্যু হয়েছে ২০০। সরকারি দপ্তরের পরিসংখ্যান থেকেই বলছি, আপনাদের উজ্জ্বলতম দিনে গুলি হয়েছে ১২৫৪ বার এবং মৃত্যু হয়েছে ৪৬৩ জনের। আজকে কোথায় পুলিশ প্রশাসন দাঁড়িয়েছে দেখুন। পুলিশ প্রশাসনের ঠিকমতো কাজ না হওয়ার জন্যে আজকে ভাঙ্গর থানা জনগণ আটক করেছে এবং ৩টে থানা আক্রমণ করা হয়েছে। কিছুদিন আগে হাওড়াতে জনরোষের ফলে পুলিশকে ব্যারাকে ফিরে যেতে হয়েছে। আজকে পুলিশকে যেমন হাওড়াতে ব্যারাকে ফিরে যেতে হয়েছে তেমনি একটা দিন আসছে লালবাজার থেকেও পুলিশকে ব্যারাকে ফিরে যেতে হবে। জনরোষ দিনের পর দিন বাড়ছে। লোককে পিটিয়ে মেরে দিচ্ছেন, থানা আক্রমণ করছে এবং আইন-শৃঙ্খলা হাতে নিয়েছে এটা কিসের চিহ্ন? এটা কি সুস্থ সরকারের আইন-শৃঙ্খলার অবদান বা চিহ্ন বলে মনে হয়? মানুষ যখন আইন-শৃঙ্খলা ভাঙে, যখন আইন নিজের হাতে নেয় তখন কি বোঝায়? তার মানে সরকার একটা প্রহসন হয়ে পড়েছে এবং সেইজন্যই আইন হাতে নেয় এবং নিয়েছেও।

এখানে মাননীয় বিধানসভার সদস্য বলেছেন বিজন সেতুতে ১৭ জন আনন্দমার্গীকে খুন করা হয়েছে, পুরুলিয়াতে ৫ জনকে পিটিয়ে মারা হয়েছে তার মানে কি আইন-শৃঙ্খলা খুব ভাল অবস্থায় আছে, আইন-শৃঙ্খলার যখন শেষ অবস্থা তখন মানুষের এই অবস্থা হচ্ছে। আমি অত্যন্ত দুঃখের সঙ্গে বলি—এটা অত্যন্ত পরিতাপের বিষয়—যে আজকে চারিদিকে মানুষ দিনের পর দিন আইনের উপর থেকে শ্রদ্ধা হারিয়ে ফেলছেন—কিন্তু কেন এখানে যদি আমি আপনাকে একটা প্ররিসংখ্যান দিই তাহলে দেখতে পাবেন পপুলেশন বেসিসে সারা ভারতবর্ষে অন দি বেসিস অফ পপুলেশন পুলিশ কত আছে—এটা যদি আমরা একটুখানি দেখে নিই তাহলে তাতে সুবিধা হবে। কিন্তু আসলে দাঁড়াচ্ছেটা কি, পুলিশ বাড়লে এবং

থানা বাড়লে সেখানে কিছু হয় না, কাজও হয় না, তার মূল কারণ হচ্ছে সেখানে আইনের উপর মানুষের শ্রদ্ধা থাকা উচিত। পশ্চিমবাংলায় আইন-শৃঙ্খলা নেই, নারী ধর্ষণ থেকে আরম্ভ করে পুলিশ লক-আপে মৃত্যুর সংখ্যা অনেক বেড়েছে—এই ব্যাপারে আমাদের বিরোধী দলের নেতা সাত্তার সাহেব বলেছেন। সরকারি হিসেবে যেটা ৮২ জন বলছেন সেটা মৃত্যুর সংখ্যা কিন্তু আড়াই শত। আজকে আপনারা দেখাতে পারবেন কোথাও একটা পুলিশকে গ্রেপ্তার করে কোমড়ে দড়ি বেঁধে হাজতে পোরা হয়েছে বা যাবজ্জীবন কারাদণ্ড দেওয়া হয়েছে বা ফাঁসি দেওয়া হয়েছে কিংবা একটা সামান্য পুলিশ বা দারোগা ছাড়া কোনও আই. পি. এস. অফিসারকে সাজা দেওয়া হয়েছে? এদের সেই ক্ষমতা নেই, এদের ক্ষমতা সীমিত। অত্যন্ত দুঃখের বিষয় রামকৃষ্ণ হেগড়ে তিনিও একটি রাজ্যের চিফ মিনিস্টার ছিলেন, কিন্তু তিনি সি. বি. আই.কে দিয়ে তদন্ত করিয়েছিলেন এবং সি. বি. আই. তদন্ত করে ডি. সি. ব্যাঙ্কের একজন লোককে গ্রেপ্তার করে হাজতে পাঠিয়েছিলেন—সেখানেও অকংগ্রেসি মন্ত্রী ছিল। আপনি ইদ্রিস হত্যার ঘটনা নিয়ে প্রথমে সি. বি. আই.কে দিয়ে তদন্ত করাননি, আমরা বলার পরে সি. বি. আই.কে দিয়ে তদন্ত করিয়েছিলেন এবং আপনার দেব কমিশনের রিপোর্ট দিয়েছিলেন অনেকদিন পরে এবং আমরা তখন এর বিরুদ্ধে ইদ্রিস হত্যার ঘটনা নিয়ে—হাইকোর্টের জাস্টিস বরুয়ার কাছে গিয়েছিলাম যে, আপনি একটা কেস স্টার্ট করে দিন। রিপোর্টের পরিপ্রেক্ষিতে মুখ্যমন্ত্রী যে স্টেটমেন্ট করেছিলেন তাতে বলেছিলেন লক-আপে কয়েদীরা তাঁকে মেরেছে। দেব কমিশনের রিপোর্ট পাওয়ার পরে পশ্চিমবাংলার পুলিশ মন্ত্রীর পদত্যাগ করা উচিত ছিল, কারণ সেই সময় তিনি যা বলেছিলেন সেটা দেব কমিশনের রিপোর্টের সব উল্টো। আমরা বলার পর একটা কেস স্টার্ট হল কিন্তু অ্যাকিউস্ড আননোনের অভাবে সেই ইদ্রিস হত্যার মামলায় তার মাকে ধরে নিয়ে আসা হল হাজতে, সেখানে পুলিশি টর্চার চলল—তার অপরাধ—তিনি এক গ্লাস জল চেয়েছিলেন কিন্তু জলের পরিবর্তে তাঁকে এক গ্লাস প্রস্রাব বা ইউরিয়া দেওয়া হয়েছিল। এই পুলিশ নিয়ে রবীনবাবু বড় বড় কথা বলছেন, ৮২ জন খুন হয়েছে শুধু পুলিশ লক-আপে। মুখ্যমন্ত্রী জ্যোতি বসু একবার বলেছিলেন ২০শে মার্চ, ৮৭ ডেথ ইন পুলিশ কাস্টডি ইজ আনথিঙ্কেব্লি ইন এ সিভিলাইজড সোসাইটি। অথচ তার পরেই ২৬ জনকে পুলিশ লক-আপে খুন করা হয়েছে I think the Chief Minister is a Chief Minister of an uncivilised society not a civilised society থাকলে উনি পদত্যাগ করতেন, তাঁর কথা থেকে বলছি। কিন্তু অত্যন্ত পরিতাপের বিষয়, মাননীয় অধ্যক্ষ মহাশয় আমরা কি দেখলাম দিনের পর দিন—পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রীর কাছে একটা ছোট প্রশ্ন রাখব, যদি তার ক্ষমতা থাকে তাহলে জবাব দেবেন অ্যাজ পার পপুলেশন পশ্চিমবাংলায় ৯৯০ জন হচ্ছে পপুলেশন বেসিসে পুলিশ।

[5-00—5-10 P.M.]

বিহারে আছে ১০৮৭, ওড়িষ্যায় আছে ৮০৪, কেরালায় আছে ১০৮৪, মহারাষ্ট্রে আছে ৫০০, ইউ. পি.তে আছে ৮৩৩, রাজস্থানে আছে ৩২৫, গুজরাটে আছে ৬২৫। কিন্তু ব্যাপারটা দাঁড়িয়েছে কি? পপুলেশন বেসিসে পপুলেশন আছে কত? তাই যদি হয় এতগুলি লোকের উপর কাজ করে পুলিশ। পশ্চিমবাংলার স্থান নিশ্চয় অন্যান্য রাজ্যের চেয়ে বেশি নয়। কিন্তু পশ্চিমবাংলায় খুন হচ্ছে কেন? এখানে যতগুলি খুন হয়েছে—বিহারে হয়নি, ইউ. পি.তে

হয়নি। এমন কি, কেরালাতেও আপনাদের সরকার আছে, সেখানেও এত খুন হয়নি। কেরালায় ৫ বছরে ৯ জন। আপনাদের সরকার, বামফ্রন্ট সরকার, সি. পি. এমের সরকার আছে। তাহলে আমরা কি দেখলাম, পুলিশ লক-আপে খুন বেড়েছে। কিন্তু আজও পর্যন্ত একটা দারোগার কোমরে দড়ি বেঁধে নিয়ে যাওয়া হয়েছে এই রকম ঘটনার নজির নেই। এই তো মন্দির বাজারের ঘটনা—সেখানে গ্রেপ্তারি পরোয়ানা বেরোল কিন্তু তাঁর ওয়ারেন্ট বেরোল না। স্পেশ্যাল ডিউটি নিয়ে আলিপুরে চলে গেল। এই তো মুখার্জি আই. পি. এস. অফিসার—সমন হল ৩৭৯ ধারায়—ইট ইজ এ কোয়েশ্চেন অফ মর‍্যাল অ্যাটিচিউডটি। মর‍্যাল অ্যাপটিচিউড নিয়ে যদি কারও সমন হয় যদি প্রাইমা ফেসি কেস প্রুভ হয় ৩৭৯ ধারায় তাহলে তা তাঁর শাস্তি পাওয়া উচিত। কিন্তু এখানে দেখা যাচ্ছে—এস. ডি. ও. থেকে প্রোমোশন নিয়ে এ. এস. পি. সাউথ রুর‍্যাল হয়ে চলে গেল। পশ্চিমবাংলার পুলিশ অপরাধ করলে, অন্যায় করলে পুরস্কার পায়। এটা শুধু আজকে আমাদের কথা নয়—এখানে মাননীয় সদস্যরা আছেন, জ্যোতিবাবু থাকেন না, জানেন না। আর. এস. পি., ফরওয়ার্ড ব্লক—প্রত্যেক পুলিশের অত্যাচার, অনাচার নিয়ে কথা বলেছেন। আর আজকে স্টোনম্যান নিয়ে আলোচনা হল, মুখ্যমন্ত্রী আছেন। কিন্তু প্রশ্ন হচ্ছে, একটা সি. পি. এমের একজন সদস্যরও সাপ্লিমেন্টারি করবার ক্ষমতা নেই। কংগ্রেস ছাড়া—প্রত্যেকটা মেরুদণ্ডহীন। শুধু যন্ত্র মাত্র। মুখ্যমন্ত্রী বসে আছেন, জবাব দেবার সাহস নেই। তাঁকে প্রশ্ন করবার ক্ষমতা নেই। অদ্ভুত ব্যাপার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসু মাঝে মাঝে বলেন—বাংলাদেশ থেকে প্রচুর লোক আসছে এবং এখানে সেলটার গ্রহণ করছেন, বি. এস. এফ. কিছু করছে না। বি. এস. এফের কাজ হচ্ছে To see the border affairs and the people cannot come from Bangladesh to West Bengal or India আর এলে কি করবে? এলে পশ্চিমবাংলার পুলিশ গ্রেপ্তার করবে। ফরেনার্স অ্যাক্ট প্রয়োগ করে তাঁদের পাঠিয়ে দেবে। আমি আপনাকে বলি, আমি হোম সেক্রেটারির কাছে কৃতজ্ঞ, তিনি আমাকে জানিয়েছেন, ফোরটিন ফরেনার্স অ্যাক্টে ১৩১৫ হয়েছে, ৮৮ সালে ১৩৬৬, আর ৮৭এ ২৭০০ ফরেনার্স অ্যাক্ট হয়েছে। তাহলে ধরে নিতে হবে ইললিগ্যাল লোক এসেছে, উইদাউট পাসপোর্ট বাংলাদেশ থেকে মাত্র ২ হাজার। জ্যোতিবাবু কেন্দ্রের কাছে বলছেন যে বাংলাদেশে সীল করে দিন, বাংলাদেশ থেকে লক্ষ লক্ষ লোক আসছেন। এর পরেও বলবেন, পুলিশকে সমর্থন করতে? আর এত পুলিশের কাজ, বি. এস. এফের নয়। স্টেট গভর্নমেন্টের কাজ। এটা তো উচিত পুলিশের, যে ধরে অ্যারেস্ট করে আবার পাঠিয়ে দেওয়া। এটা আমি হোম সেক্রেটারির কাছ থেকে পেয়েছি। তাহলে ধরে নেওয়া যায় যে বছরে ২০০০/২৫০০ এর মতন লোক আসছে।

যেই আসছে বর্ডারে তাদের ভোটার লিস্টে নাম লেখাচ্ছেন ভোটে জেতার জন্য। কিছু করতে পারছে না পুলিশ। অপরাধী কারা? আপনারা ভোট নেবার জন্য যারা বর্ডার পাশ হয়ে আসছে প্রত্যেকের নাম ভোটার লিস্টে তুলে দিচ্ছেন, রেশন কার্ড করে দিচ্ছেন যাতে চিহ্নিত করতে না পারে ফরেনার বলে। তাই লক্ষ লক্ষ লোক বাংলাদেশ থেকে আসছে, তাদের কথা মুখ্যমন্ত্রী দিল্লিতে গিয়ে কেন্দ্রীয় সরকারকে বলছেন যে আপনারা বাংলাদেশের বর্ডার খুলে দিয়েছেন, সেখানে চেক করার অ্যারেস্ট করার মতো কোনও মেশিনারি নেই। ইফ ইউ ওপেন দি ফ্লাড গেট দেন নো বডি ক্যান হেল্‌প ইউ। আপনার পুলিশ ডিপার্টমেন্ট বলছে বেশি লোক আসেনি, আপনার পুলিশ একটা ফিগার দিয়েছেন, আর আপনি দিল্লিতে গিয়ে

একটা ফিগার দিচ্ছেন, কেন্দ্রীয় সরকার বলছে আসল ফিগার এটা নয়, আসল ফিগার আমাদের কাছে আছে। ক্রিমিন্যাল কেস ইনভেস্টিগেশন কি করেছেন আপনারা? জ্যোতিবাবু এখানে নেই, তিনি ঘরে বসে শুনছেন, তাঁর অবগতির জন্য বলি আপনার পুলিশ ডিপার্টমেন্টের বিরুদ্ধে নো কনফিডেন্স দিয়েছেন স্বয়ং অর্থমন্ত্রী। ট্রাফিক কন্ট্রোল করার কাজ কি মন্ত্রীর? ট্রাফিক কন্ট্রোল করার দায়িত্ব পুলিশের, পুলিশ সেই দায়িত্ব পালন করতে পারছে না, মন্ত্রী রাস্তায় নেমে গিয়ে ট্রাফিক কন্ট্রোল করছেন। তার কারণ হচ্ছে তাঁর এক আত্মীয় মারা গেছেন, যেহেতু তাঁর এক আত্মীয় মারা গেছেন তিনি রাস্তায় দাঁড়িয়ে ট্রাফিক কন্ট্রোল করতে আরম্ভ করলেন। আপনার পুলিশ ঠিকমতো ট্রাফিক কন্ট্রোল করতে পারছে না। ফুটপাথে হকার বসে আছে, তুলে দেবার ক্ষমতা আছে আপনাদের? স্বয়ং পুলিশ কমিশনার বলছেন যে অত্যন্ত দুর্বল প্রশাসন, প্রশাসন কড়া না হলে কোনও কাজ হয় না, একথা পুলিশ কমিশনার নিজে বলেছেন। তার মানে হচ্ছে দি পুলিশ কমিশনার হিমসেল্‌ফ ইজ এক্সপ্রেসিং নো-কনফিডেন্স এগেন্সট দি পুলিশ অ্যাডমিনিস্ট্রেশন। আপনারা হকার তুলে দেবেন, সেখানে অন্যান্য রাজনৈতিক দল এসে বলবে হকার থাকবে। কলকাতা পুলিশ হকার তুলে দিতে পারবে না আপনাদের জন্য, সমাজবিরোধীদের ধরতে পারবে না আপনাদের জন্য, গ্রেপ্তার করে জেলে পাঠাতে পারবে না আপনাদের জন্য। পুলিশকে ইনঅ্যাকটিভ করে দেওয়া হয়েছে। পশ্চিমবঙ্গের পুলিশ এত ইনঅ্যাকটিভ নয়, তারা ভারতবর্ষের মধ্যে সর্বশ্রেষ্ঠ, সেই পুলিশকে ১৩ বছরে এত ইনঅ্যাকটিভ করে দেওয়া হয়েছে। মুখ্যমন্ত্রী বলেছেন কিছু কিছু পুলিশ কংগ্রেসের সঙ্গে সহযোগিতা করছে, তারা রেহাই পাবে না। যে কয়টি পুলিশ নিরপেক্ষভাবে কাজ করছেন তাদের শাসন করছেন এইভাবে যে তোমরা হাণ্ড্রেড পারসেন্ট আমাদের কাছে কমিটেড হও, তা না হলে অসুবিধা আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সাত্তার সাহেব বলেছেন মডার্নাইজেশনের কথা, কাদের মডার্নাইজেশন করবেন, পুলিশ ডিপার্টমেন্টের? রাস্তায় ঘুরে দেখে আসুন, মুখ্যমন্ত্রী ঘরে বসে শুনছেন, আমার প্রশ্নের জবাব দেবেন, মডার্নাইজেশনের ক্ষেত্রে ইলেকট্রনিক সিগন্যালগুলি খারাপ হয়ে পড়ে রয়েছে, রাস্তার মোড়ে মোড়ে পুলিশ হাত দেখাচ্ছে, পুলিশ চাচ্ছে না যে ইলেকট্রনিক সিগন্যাল হোক। কয়েকদিন আগে পুলিশ বলেছে ঐগুলি দিয়ে কন্ট্রোল করা যাচ্ছে না, তার চেয়ে হাত দিয়ে কন্ট্রোল করলে ভাল হয়, তাহলে লরির চালক, ঠেলাওয়ালারা এসে তাদের সঙ্গে দেখা করতে পারবে। পুলিশ বলছে হেরোইন এবং নারকোটিক ড্রাগের কেস তদন্ত করা যাচ্ছে না, কারণ, টেস্টিং করা যাচ্ছে না, সেই রকম কোনও ল্যাবরেটরি পশ্চিমবঙ্গে নেই।

[5-10—5-20 P.M.]

মডার্নাইজেশনের ব্যাপারটা কি রকম দেখুন—মাননীয় অধ্যক্ষ মহোদয়, অত্যন্ত দুঃখের সঙ্গে বলি যে, বর্তমান পুলিশ প্রশাসন হচ্ছে মাথাভারি পুলিশ প্রশাসন। এক ডজন আই. জি. হাফ ডজন ডি. সি. বসে আছেন। মাথাভারি পুলিশ প্রশাসন লালবাজারে বসে আছে। শুধু ডজন ডজন উপরের দিকে বেড়েছে, আর তাদের বিরুদ্ধে শাস্তি দেবার কোনও ব্যবস্থা নেই। আশা করি মুখ্যমন্ত্রী ঘরে বসে আমার বক্তৃতা শুনছেন, আমার প্রশ্নের জবাব দেবেন যে, কতজন আই. পি. এস. অফিসারকে আপনি শাস্তি দিতে পেরেছেন এবং শাস্তি আদৌ দিতে পেরেছেন কি না, বিধানসভার চত্বরে এটার উত্তর দেবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তাই

অত্যন্ত দুঃখে ভারাক্রান্ত চিত্তে আমাকে বলতে হচ্ছে যে, এই বাজেট পুলিশের বাজেট নয়, এটা সি. পি. এম.এর বাজেট। এই বাজেট-এর অর্থ মানুষকে বাঁচাবার জন্য ব্যয় হচ্ছে না, শুধুমাত্র মার্কসবাদী কমিউনিস্ট পার্টিকে বাঁচাবার জন্য, ক্যাডারদের বাঁচাবার জন্য, সমাজ বিরোধীদের বাঁচাবার জন্য এই বাজেট বরাদ্দ হচ্ছে। আমি তাই এই বাজেটের বিরোধিতা করে এবং আমাদের কাট মোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সাত্বিক রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়. আজকে পুলিশ বিভাগের ব্যয় বরাদ্দের জন্য যে বাজেট পেশ করেছেন আমি তাকে সমর্থন করছি এবং বিরোধী পক্ষের কাট মোশনের বিরোধিতা করে আমার কিছু বক্তব্য এখানে রাখছি। বিরোধী পক্ষের মাননীয় বহুদিনের পুরোনো শ্রদ্ধেয় নেতা আব্দুস সাত্তারের বক্তৃতা আমি মন দিয়ে শুনলাম। তিনি বলে গেলেন আগে যেখানে ৫-৬ কোটি টাকার বাজেট তৈরি হত, এখন সেটা বেড়ে ৩৫৮ কোটি ২৫ লক্ষ টাকা হয়েছে। এই বাজেট বরাদ্দটা অন্যায় এবং এখানে এত টাকা দেওয়ার দরকার নেই। তখনকার দিনে যে মার্কেট ছিল, এখন তা নেই। এখন খরচ বেড়েছে, বেতন বেড়েছে। তখন পেট্রোলের যা দাম ছিল এখন তার থেকে অনেকগুণ বেড়ে গেছে। কাজেই ওঁনার মতো একজন পুরানো লোক কি করে এটা বললেন আমি ঠিক বুঝতে পারলাম না। উনি প্রশ্ন তুলেছেন কার স্বার্থে পুলিশ ব্যবহার করা হচ্ছে? উনি আরও বলেছেন এই পুলিশের দরকার নেই। ওঁদের দৃষ্টিভঙ্গির সঙ্গে বামফ্রন্টের দৃষ্টিভঙ্গির ফারাক আছে। কার স্বার্থে পুলিশ ব্যবহার হচ্ছে সেটা একটু শুনুন। এই সরকার ক্ষমতায় আসার পরে পরিষ্কার নির্দেশ দেওয়া হয়েছে যে, এই পুলিশ কোনও গরিবের উপর অত্যাচার করবে না, কোনও বর্গাদার, পাট্টাদারদের মিথ্যা মামলায় জড়াবে না, কোনও অন্যায় কাজকে সমর্থন করবে না। এই গভর্নমেন্টের তরফ থেকে এই কথা পুলিশকে বলে দেওয়া হয়েছে। এদের স্বার্থেই পুলিশ বেশি কাজ করছে। আপনাদের সময়ে গরিব বর্গাদারদের মিথ্যা মামলায় উচ্ছেদ করা হয়েছে। আপনাদের সঙ্গে আমাদের এইখানেই হচ্ছে পার্থক্য। কাজেই টাকা বাড়ানোর বিরুদ্ধে আপনি যে কথা বলেছেন সেটার পিছনে কোনও যুক্তি কিছু নেই। আমি ১৯৭২ থেকে ১৯৭৬ সালে ফিরে যাচ্ছি। তখনকার পুলিশের কাজ কর্মের সঙ্গে এখনকার পুলিশের কাজকর্মের একটু তুলনা করে দেখলেই টাকা বাড়ানোর যুক্তিটা বুঝতে পারবেন। ১৯৭২ থেকে ১৯৭৬ সাল পর্যন্ত একটা ভয়াবহ দিন গেছে। সেই সময় শান্তিকামী মানুষের আন্দোলনের উপর পুলিশ গুলি চালিয়েছে। এখন সেই রকম গুলি চালানো হয় না। সেই সময় আমরা দেখেছি রাতের অন্ধকারে মানুষগুলিকে গুলি করে মেরে ট্রাকে করে নিয়ে গিয়ে অজয় নদীতে ভাসিয়ে দেওয়া হয়েছিল। ট্রাকের পর ট্রাক লাস ভাসিয়ে দেওয়া হয়েছিল। সেইগুলির রেকর্ড করা হয়নি। রাতের অন্ধকারে গরিব মানুষকে হত্যা করে বন্যার জলে ফেলে দেওয়া হয়েছে। আর এখন সেই সব চাপা দেওয়ার কোনও প্রশ্নই নেই। আপনারা বলছেন লক আপে মৃত্যু হয়েছে। উনি নানা রকম পরিসংখ্যান দিলেন। সাত্তার সাহেব বলে গেলেন অপরাধের সংখ্যা বেড়েছে। আমি একটি পরিসংখ্যান দিচ্ছি। মধ্যপ্রদেশে অপরাধের সংখ্যা হচ্ছে ১ লক্ষ ৮০ হাজার ৫৩৭টি, অন্ধ্রপ্রদেশে হচ্ছে ৮৬ হাজার ৮৩৫টি, আর সেখানে পশ্চিমবঙ্গে হচ্ছে ৫৫ হাজার ২৭৩টি।

তাহলে বাড়ল কোথায়? আপনারা বলেছেন যে নারী ধর্ষণ বেড়েছে। এ সম্পর্কে আমি একটা পরিসংখ্যান দিচ্ছি। নারী ধর্ষণ অন্ধ্রপ্রদেশে ৫৪৮, মধ্যপ্রদেশে ২ হাজার ৪৫, মহারাষ্ট্রে

৭৬৮ এবং পশ্চিমবঙ্গে হচ্ছে ৪৬৯। তাহলে দেখা যাচ্ছে নারী ধর্ষণের কেস পশ্চিমবঙ্গে সবচেয়ে কম। কাজেই আপারা যে সমস্ত কথা বলেছেন তার মধ্যে কোনও যুক্তি আছে বলে আমি মনে করি না। তাছাড়া আপনারা জানেন যে আজকে পুলিশের কাজ ভয়ঙ্কররকম বেড়ে গেছে। মৌলবাদীদের সমস্যা, বিচ্ছিন্নতাবাদের সমস্যা, ভাষার সমস্যা, সংখ্যালঘুদের সমস্যা ইত্যাদিতে পুলিশকে সদা সতর্ক থাকতে হচ্ছে অথচ এই সমস্ত ঘটনার মোকাবিলা করার জন্য যে পরিমাণে পুলিশবাহিনী থাকা দরকার তা নেই। আজকে তাদের ভল্যুম অব ওয়ার্ক অত্যন্ত বেড়ে গিয়েছে। কিন্তু সেই তুলনায় পুলিশের সংখ্যা অত্যন্ত কম। আপনারা বললেন যে পুলিশ ইনভেস্টিগেশন করে না। আজকেই বিধানসভায় শুনলাম যে আপনাদের নিজেদের মধ্যে বিরাট ধরনের মারামারি হয়ে গিয়েছে। আপনারা এই যে নিজেদের মধ্যে মারামারি করছেন এর জন্যও তো পুলিশকে ব্যস্ত থাকতে হচ্ছে। আপনারা এগুলি বন্ধ করুন তাহলে পুলিশ অন্য কাজ করতে কিছুটা সময় পাবে। এই তো আপনাদের বন্ধু সংবাদপত্র আনন্দবাজার পত্রিকা কি লিখেছে একটু দেখুন না। সোমেন মিত্র ঘুষি খেয়ে মাদ্রাসে গিয়ে পৌঁছেছেন। কাজেই পুলিশকে আপনাদের এই সমস্ত ব্যাপার নিয়ে এত ব্যস্ত থাকতে হয় যে আপনাদের মুখে এইসব কথা শোভা পায় না। আপনারা জানেন যে বামফ্রন্ট সরকার গণতান্ত্রিক অধিকার সুরক্ষিত করার জন্য, বর্গাদার, পাট্টাদারদের এবং গরিব মানুষদের অত্যাচারের হাত থেকে রক্ষা করার জন্য সুনির্দিষ্টভাবে পুলিশকে ডাইরেকশন দিয়েছেন। আপনাদের সময় গ্রামের গরিব মানুষরা থানার বড়বাবুদের সঙ্গে কথা বলার সুযোগ বা সাহসই পেতেন না কিন্তু আজকাল আর তা হয় না। আজকাল গ্রামের গরিব মানুষরা তাদের সমস্যা নিয়ে পুলিশের কাছে যেতে পারেন এবং তারা সেখানে ঠিকমতন সুযোগসুবিধা পান। আপনারা জানেন যে আজকাল বিভিন্ন ধরনের মিটিং, মিছিল, ডেপুটেশনে পুলিশকে সব সময় ব্যস্ত থাকতে হয় কারণ এই সরকার সকলকে কথা বলার সুযোগ দিয়েছেন। আগে তো এরকম এলে আপনারা ফায়ার করে দিতেন কাজেই কেউ আসত না কিন্তু আজকাল গ্রামের মানুষরা সোজা এসে বিভিন্ন মন্ত্রীর কাছে তাদের অভিযোগ জানাতে পারছে ফলে সেখানেও পুলিশকে অনেক কাজ করতে হচ্ছে। সাত্তার সাহেব আনন্দমার্গীদের সম্পর্কে অনেক কথা বলে গেলেন যে ওরা নাকি গরিবদের উপকার করছে। তা যদি হয় তাহলে পুরুলিয়ায় আনন্দমার্গীদের ঝুপড়ি থেকে এত অস্ত্রশস্ত্র বেরুলো কি করে? এত অস্ত্রশস্ত্র দিয়ে গরিবদের কি উপকার হবে আমি বুঝতে পারছি না। সেখান থেকে পুলিশ ৮-১০টি ফায়ার আর্মস, দুটি ডি. বি. এল. গান, দুটি সার্ভিস রিভলভার, দুটি অটোমেটিক রাইফেল উদ্ধার করেছে। কি জন্য তারা এত আর্মস নিয়ে সেখানে রেখে দিয়েছেন সেটা বোঝা দরকার। ডাকাতি, চুরি ধরার কথা আপনারা বলেছেন। সে ব্যাপারে ২৪ পরগনার পুলিশের কীর্তি তো দেখেছেন যে কিভাবে সুন্দরবনের ডাকাতদের তারা ধরে ফেলেছেন।

[5-20—5-30 P.M.]

এবং সেখানে মানুষ ভালভাবে বাস করতে পারে। আমার কথা হচ্ছে, বিরোধিতা করব বলেই যদি বিরোধিতা করা হয় তাহলে আমার আর কিছু বলার নেই। তবে একটা কথা আমি এখানে বলতে চাই। অনেক সময়ে যারা খুনী, অপরাধী তাদের সাজা দেবার ব্যাপারে পুলিশকে অনেক সময়ে অসুবিধায় পড়তে হয়। আর একটা জিনিস আমরা লক্ষ্য করছি সেটা

হচ্ছে গণ ধোলাই। এই গণ-ধোলাইয়ের ফলে অনেক প্রাণহানি হচ্ছে। এই সম্পর্কে আমাদের চিফ মিনিস্টার বলেছেন যে এসব বরদাস্ত করা যায় না। অনেক সময়ে ডাকাত মনে করে সাধারণ মানুষকে পিটিয়ে মারছে, ঠিকমতো বিচার-বিবেচনা করা হচ্ছে না। আমরা দেখছি, যেসমস্ত কেস উঠছে সেগুলি এক শ্রেণীর বিচারকের জন্য ঠিক সময়ে বিচার হচ্ছে না। আবার অনেক সময়ে এক শ্রেণীর সরকারি উকিলরা মামলায় অনুপস্থিত থাকছে, তারা নীরব দর্শকের ভূমিকা পালন করছে এবং তার ফলে পুলিশ ঠিকমতো আসামিকে সাজা দিতে পারছে না। আবার অনেক সময়ে দেখা যাচ্ছে যে বিচারকের কাছে তথ্য সরবরাহ না করার জন্য বিচার ঠিকমতো হচ্ছে না। অনেক সময়ে পুলিশ জানায় যে সরকারি উকিলরা ঠিকমতো কাগজপত্র বিচারকের কাছে প্রডিউস করে না এবং তার ফলে আসামিরা জামিন পেয়ে যায়। আমি মাননীয় আইন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলব যে এই সমস্ত ঘটনা যাতে না ঘটে সেদিকে আপনি দৃষ্টি দেবেন। কারণ এইসব আসামিরা জামিন পাবার পরে গ্রামে গিয়ে ভয় দেখায় ফলে কেউ সাক্ষী দিতে যায় না এবং তার ফলে তাদের সাজা পাবার পক্ষে অসুবিধার সৃষ্টি হয়। আর একটা জিনিস আমরা বিশেষভাবে লক্ষ্য করছি সেটা হচ্ছে বধূ হত্যা। এই বধূ হত্যা বা অন্যান্য ব্যাপারে যে পোস্টমর্টেম করার জন্য পাঠানো হয় সেগুলি এম. বি. বি. এস. ডাক্তার ছাড়া আর কেউ করতে চায় না। তার পরে পোস্ট মর্টেম হবার পরে সেই রিপোর্ট পেতে অন্তত পক্ষে ৩-৪ মাস সময় লেগে যায় এবং তার ফলে বিচারের কাজ দেরি হয়ে যায়। আমরা দেখেছি এর ফলে আসামির বিপক্ষে যারা সাক্ষী দেবে বলে ভেবেছিল তারাও পিছিয়ে যায়। কাজেই এগুলি সংশোধন করা দরকার। পোস্ট মর্টেমের রিপোর্ট যাতে ১৫ দিনের মধ্যে পাওয়া যায় সেটা দেখতে হবে। সেটা করা হলে আসামিদের শাস্তি দেবার পক্ষে সুবিধা হবে। তারপরে আর একটা কথা হচ্ছে এস. এফ. এস. এল.তে বুলেট বলুন, আর বন্দুক বলুন, যেগুলি পরীক্ষার জন্য পাঠানো হয় তার রিপোর্ট পেতেও ২-৩ বছর সময় লেগে যায়। এটাকেও আধুনিকীকরণ করা দরকার। এই রিপোর্ট যদি ২-৩ মাসের মধ্যে আসে তাহলে সুবিধা হয়। কাজেই এই সম্পর্কেও চিন্তা-ভাবনা করা দরকার। তা না-হলে পুলিশের পক্ষে আসামিদের শাস্তি দেওয়া অসুবিধা হয়। এছাড়াও যে সমস্ত জিনিস সীজ করা হয় সেগুলি রাখবার জন্য মালখানায় জায়গার অভাব আছে। সেক্ষেত্রেও অনেক অসুবিধা দেখা যায়। শুধু পুলিশের দোষ দিলেই হবে না। পুলিশের যে জিনিসগুলি প্রয়োজন সেগুলি মেটানোর দরকার। তাহলে অপরাধিদের সহজেই শাস্তি দেওয়া সম্ভব হবে এবং অপরাধের প্রবণতাও কমে যাবে। এছাড়া আরও একটা কথা হচ্ছে, ১০৭, ২৯০ ধারায় যে সমস্ত কেসগুলি পুলিশ দেয় একজিকিউটিভ ম্যাজিস্ট্রেটের কাছে বিচারের জন্য সেগুলি অনেক সময়ে গ্রাহ্য না করে অবহেলা করা হয় যার জন্য বিচারে দেরি হয়ে যায় এবং পুলিশকে অযথা হয়রানি হতে হয়। তবে পুলিশের গাফিলতি নেই একথাও বলা যায় না। অবশ্য অনেক ক্ষেত্রেই অনেক কিছু বলার আছে। কারণ আমি নিজেই দেখেছি—পুলিশের কাছে সল্ট লেকে একটা এফ. আই. আর. করেছিলাম, নং ২৯২ ডেটেড ৫-৭-৮৯; অথচ আমি এম. এল. এ. হওয়া সত্ত্বেও, আমার ট্যাক্সির নম্বর দেওয়া সত্ত্বেও কোনও কিছু উদ্ধার হল না। এই রকম বহু জিনিস আছে, এই সমস্ত ক্ষেত্রে কড়া শাস্তির ব্যবস্থা দরকার। সত্য বাপুলি মহাশয় এখানে বেশ কিছু কথা বলে গেলেন। রেকর্ড দেখালেন। আমি তাঁকে বলছি, হ্যাঁ এখন সমস্ত রেকর্ড করা হচ্ছে। আর আমরা ১৯৭২ সালে কি দেখেছি? রাত্রিবেলা জোর করে মানুষকে ধরে

নিয়ে গিয়ে পিটিয়ে মিথ্যা মামলায় জুড়ে দেওয়া হয়েছে। এখন আর সেসমস্ত জিনিসের কোনও অবকাশ নেই। উনি লক-আপে মৃত্যুর কথা বললেন। আমরাও লক-আপে মৃত্যুর কথা ভুলিনি। এখনও অর্চনা দেবীর কথা আমাদের মনে আছে। তবে উনি বর্তমানে লক-আপে মৃত্যুর যেসব কথা বললেন সেগুলি ঠিক নয়। আগের দিনে পুলিশের কি তাণ্ডব ছিল তা আমরা দেখেছি। সেকথা একবার ভেবে দেখুন, তাহলেই বর্তমানের তফাতটা বুঝতে পারবেন। সাত্তার সাহেব বললেন পুলিশ কার স্বার্থে কাজ করছে? এবং তিনি আরও বললেন যে, পুলিশ রাখার দরকার নেই। আবার সঙ্গে সঙ্গেই বললেন, সিকিউরিটি নেই, বিধায়কদের ডবল সিকিউরিটি দেওয়া হোক। একদিকে বলছেন পুলিশের দরকার নেই, অপর দিকে বলছেন বিধায়কের ডবল সিকিউরিটি দেওয়া হোক। ওরা যাই বলুন আজকে পুলিশের অনেক কাজ বেড়েছে, সুতরাং ব্যয় বরাদ্দ বৃদ্ধিরও প্রয়োজন হয়ে পড়েছে। এই ক'টি কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মান্নান হোসেন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রী যে ব্যয়-বরাদ্দের দাবি এখানে পেশ করেছেন সেই ব্যয়-বরাদ্দের বিরোধিতা করে, আমাদের পক্ষ থেকে যে কাট মোশনগুলি দেওয়া হয়েছে সেগুলিকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। আমরা কংগ্রেস দলের সদস্যরা যখন পুলিশের অযোগ্যতা, পুলিশের দুর্নীতি, পুলিশের অকর্মণ্যতা নিয়ে সরকারের সমালোচনা করি তখন শাসক দলের সদস্যরা ভাবেন যে, কংগ্রেসিদের সমালোচনা করার অভ্যাস, তাই সমালোচনা করছে। কিন্তু আমরা লক্ষ্য করে দেখছি বামফ্রন্টের শরিক দলগুলির সদস্যরা, বিশেষ করে আর. এস. পি. এবং ফরোয়ার্ড ব্লক সদস্যরা এখানে ব্যয়-বরাদ্দের দাবিকে সমর্থন করছেন, পুলিশকে সার্টিফিকেট দিচ্ছেন, বলছেন, পুলিশ ঠিক কাজ করছে। অথচ বাইরে তাঁরাই আবার পুলিশের সমালোচনা করছেন। আমাদের মুর্শিদাবাদ জেলায় একটা গ্রামে আর. এস. পি.'র ৭ জন কর্মীকে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির কর্মীরা খুন করেছে। বিভিন্ন জায়গায় আর. এস. পি. কর্মীরা মার্কসবাদী কমিউনিস্ট পার্টির কর্মীদের দ্বারা এবং সাথে সাথে পুলিশের দ্বারা লাঞ্ছিত হচ্ছে। এবং আমরা দেখছি আর. এস. পি. নেতারা সেবিষয়ে কর্মীদের চাপে, জনসাধারণের চাপে খবরের কাগজে বিবৃতি পর্যন্ত দিচ্ছেন। আমরা কিছু দিন আগেই মুর্শিদাবাদ জেলায় দেখেছি আর. এস. পি. পুলিশের বিরুদ্ধে প্রকাশ্য রাস্তায় নেমে আন্দোলন করেছেন।

[5-30—5-40 P.M.]

তাঁরা রাস্তা অবরোধ করেছেন। আজকে সাত্বিকবাবু পুলিশের স্বপক্ষে সার্টিফিকেট দিয়ে বক্তব্য রাখলেন। এই ফরওয়ার্ড ব্লকই বলেছেন পুলিশ প্রশাসনের বিরুদ্ধে, তাঁরা বলেছেন পুলিশ একতরফাভাবে কাজ করছে, পুলিশ দুর্নীতিগ্রস্ত। আমরা দেখেছি, মুর্শিদাবাদ জেলায় ফরওয়ার্ড ব্লকের লোকেরা থানায় থানায় মহকুমা অফিসের সামনে আইন অমান্য করেছে। আনন্দের বিষয়, আর. এস. পি. এবং ফরওয়ার্ড ব্লকের লোকেরা সেখানকার জনসাধারণের চাপে পড়ে পুলিশ প্রশাসনের বিরুদ্ধে কথা বলেছিলেন আর এই বিধানসভায় এসে পাছে ফরওয়ার্ড ব্লকের মন্ত্রীর গাড়ি কেড়ে নেয়, মন্ত্রিসভা থেকে তাড়িয়ে দেয় তাই এখানে পুলিশকে তারা ভাল সার্টিফিকেট দিচ্ছে। আমি ধন্যবাদ জানাচ্ছি, কয়েকদিন আগে মাননীয় মন্ত্রী শ্রী শ্যামল চক্রবর্তী মহাশয় নিজেই স্বীকার করেছে দ্ব্যর্থহীন ভাষায় যে কলকাতায় যে ট্রাফিক

জ্যাম হয় এর কারণ কলকাতার পুলিশ ঘুস খাচ্ছে বলে ট্রাফিক কন্ট্রোল করা যাচ্ছে না। মাননীয় মন্ত্রী শ্যামল চক্রবর্তীর এই বক্তব্য কিছুদিন আগে আমি সংবাদপত্রে দেখেছি। দীর্ঘ ১৩ বছর ধরে এই সরকার কলকাতা শহরের ট্রাফিক কন্ট্রোল করতে পারছে না পুলিশ ঘুস খাচ্ছে বলে। একজন দায়িত্বশীল মন্ত্রী নিজেই এই কথা স্বীকার করেছেন। সুতরাং আজকে মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের দাবি এখানে পেশ করেছেন আমার মনে হয় এই ব্যয়-বরাদ্দের দাবি পেশ করার কোনও অধিকার মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর নেই। আমাদের গোটা পশ্চিমবঙ্গে ৩৮ হাজার গ্রাম আছে। আমরা দেখেছি, কলকাতা শহরে কোনও সন্ত্রাস হলে, পুলিশ কোনও অত্যাচার করলে, কিম্বা কলকাতার কোনও মানুষ খুন হলে সংবাদপত্রের প্রথম পাতায় সেই ঘটনা স্থান পায়, কিন্তু পশ্চিমবাংলার ৩৮ হাজার গ্রামের যে থানাগুলি আছে সেখানকার থানায় থানায় মার্কসবাদী কমিউনিস্ট পার্টির কমরেডরা সেইসব থানাগুলিতে পার্টি অফিস করেছে। সেখানকার সাধারণ মানুষ অত্যাচারিত হলে, সাধারণ মানুষের বাড়িতে ডাকাতি হলে, লুঠ হলে থানায় ডায়রি করতে গেলে সি. পি. এমের অনুমতি ছাড়া সেই থানায় ডায়রি নেওয়া হয় না। আপনি জানেন, কিছুদিন আগে পুলিশের সামনে উত্তর ২৪ পরগনা জেলার রাজারহাট থানার সামনে সোনার দোকানে ডাকাতি হয়ে গেল। আজ পর্যন্ত সেই ডাকাতদের ধরা হয়নি। আমি মুর্শিদাবাদ জেলার মানুষ। বহু সন্ত্রাসের বিরুদ্ধে এই সভায় বিভিন্নভাবে এই সরকারের দৃষ্টি আকর্ষণ করার চেষ্টা করেছি। গত বৎসর আমাদের বিরোধী দলের মাননীয় সহকারি নেতা আইন-শৃঙ্খলার প্রশ্নে বক্তব্য রাখতে গিয়ে বললেন মুর্শিদাবাদ জেলায় ৩ বৎসরের মধ্যে ৫২ জন রাজনৈতিক কর্মী খুন হয়েছে। অত্যন্ত দুঃখের বিষয়, মাননীয় মন্ত্রী মহাশয় জেলার সম্পর্কে কোনও খবর রাখেন না, কলকাতায় বসে তিনি হাউসে চ্যালেঞ্জ জানিয়ে বললেন সত্যবাবু অসত্য কথা বলছেন। মাননীয় স্পিকার মহাশয় রুলিং দিলেন, ৫২ জন খুনের কথা যা বললেন আগামী ৭ দিনের মধ্যে তার তালিকা দিতে হবে। আমি দুটি সাব-ডিভিসনের ২ মাসের মধ্যে ৭৪ জন মানুষের খুনের তালিকা মাননীয় অধ্যক্ষ মহাশয়ের কাছে দিলাম। পরবর্তীকালে নিশ্চয়ই তদন্ত হয়েছে, কিন্তু সেই তদন্ত সাপেক্ষে কি ব্যবস্থা নেওয়া হয়েছে সেই খবর এখনও জানতে পারিনি। গত বৎসরের পর এ বৎসর মুর্শিদাবাদ জেলায় একের পর এক খুন হচ্ছে এবং এই খুনের হার অনেক বেড়ে গেছে। সাগরদীঘি ব্লকের শীতলপাড়া গ্রামের ৭-৮টি পরিবারকে দীর্ঘদিন ধরে গ্রাম ছাড়া করা হয়েছে।

তারা সি. পি. এম.-এর ভয়ে গ্রামে ঢুকতে পারছে না। ব্যাপারটা জেলা পুলিশকে বলেছি, জেলা শাসকের দৃষ্টি আকর্ষণ করেছি, কিন্তু কোনও ফল হয়নি। গত কয়েকদিন আগে জঙ্গীপুরের রঘুনাথগঞ্জে টাবু গাজী নামে একজন বাড়ি ফিরছিলেন, কিন্তু প্রকাশ্য রাস্তায় তাকে খুন করা হল। জেলা কংগ্রেসের পক্ষ থেকে আমরা সেই গ্রামে গিয়েছিলাম, দেখেছি সেই গ্রামে মানুষ আজকে আতঙ্কিত। ..... (লালবাতি) .... সেই গ্রামের শতকরা ৯০ ভাগ মানুষ কংগ্রেস সমর্থক হওয়া সত্ত্বেও একজনও কথা বললেন না। সেই গ্রামে একজনও সি. পি. এম. ক্যাডার বা সমর্থককে গ্রেপ্তার করা হয়নি। এইভাবে মুর্শিদাবাদ জেলার বিভিন্ন থানা অঞ্চলে খুন হচ্ছে। খুন হবার পর থানায় অভিযোগও করা হচ্ছে, কিন্তু যারা খুন করছে তারা বামফ্রন্টের সঙ্গে ঘুরে বেড়াচ্ছে, গ্রেপ্তার করা হচ্ছে না। গত কয়েকদিন আগে ইসলামপুর থানার পূর্ব মাশুল গ্রাম পঞ্চায়েতের একজন সদস্য আবুল ফজল সরকার, যিনি একজন হায়ার সেকেন্ডারি স্কুলের শিক্ষক, তিনি মসজিদ্ থেকে নামাজ পড়ে ফিরছিলেন। পথে সি. পি.

এম.-এর সমাজবিরোধীরা তাঁকে বলে—আমাদের পাঁচ হাজার টাকা দাও, কিন্তু তিনি টাকা দিতে পারেননি বলে তাঁকে খুন করা হল......(লালবাতি)..... সেখানে আরও একজনকে খুন করা হল। কিন্তু আজ পর্যন্ত সেখানে একজনকেও গ্রেপ্তার করা হয়নি। কাজেই ব্যয় বরাদ্দ যা পেশ করা হয়েছে তার বিরোধিতা করে কাট মোশনকে সমর্থন করে শেষ করছি।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আরক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে ব্যয়বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন করছি। এই বাজেট বিতর্কে অংশ নিয়ে বিরোধী দলের সদস্যগণ যে বক্তব্য উপস্থাপিত করেছেন তা আমি মন দিয়ে শুনেছি। তাঁদের বক্তব্যে পুলিশের কাজের মধ্যে বেশ কিছু ত্রুটি-বিচ্যুতি, দুর্নীতি--গাফিলতির উদাহরণ তুলে ধরেছেন। তাঁরা কি করে আশা করেন, যে সমাজের মধ্যে তাঁরা বাস করেন সেই সমাজ একভাবে চলবে, আর পুলিশ তার ঠিকমতো দায়িত্ব পালন করে যাবে? তাদের কাজকর্মে কোনওরকম ত্রুটি-বিচ্যুতি, দুর্নীতি থাকবে না—এইরকম আশা যদি কেউ করে থাকেন সেটা অসম্ভব এবং অবাস্তব প্রত্যাশা বলেই মনে হয়। আমরা জানি, পুলিশের মধ্যে দুর্নীতি আছে, ত্রুটি-বিচ্যুতি আছে। অনেক সময়ই অপরাধ দমনে তাদের যে ব্যবস্থা নেওয়া দরকার তা তারা নেন না। যে তদন্ত দ্রুত করা দরকার সেই তদন্ত করতে পুলিশের বিলম্ব হয়ে যায়, যার ফলে আদালতে মামলা ঠিকমতো সাজানো যায় না, দোষীকে চিহ্নিত করা যায় না, স্বাক্ষ প্রমাণের অভাবে আদালতে অপরাধী খালাস পেয়ে যায়। কিন্তু এটাই একমাত্র কথা নয়। কিন্তু তাঁরা তো একবারও বললেন না যে, পুলিশকে কিভাবে কাজ করতে হয়, সেক্ষেত্রে তাদের কি অসুবিধা আছে বা না আছে! আপনি জানেন স্যার, পশ্চিমবঙ্গ বেশ কিছু থানায়, বিশেষ করে গ্রামাঞ্চলের থানাগুলিতে নিজস্ব বাড়ি পর্যন্ত নেই।

[5-40–5-50 P.M.]

বাঁকুড়া, পুরুলিয়াতে কয়েকটি থানায় এখনও করোগেটের ছাদ বা টালির ছাদ রয়েছে। সেখানে গ্রীষ্মে প্রচণ্ড তাপপ্রবাহ বয়ে চলে। প্রখর এই তাপে করোগেট বা টালির ছাদ আগুনের মতো হয়ে যায়। এই অবস্থায় কিভাবে কাজ করবে তারা? কি অসহনীয় অবস্থায় তাদের কাজ করতে হয় থানাতে। অনেক জায়গায় আবার ল্যাট্রিন নেই, প্রকৃতির ডাকে সাড়া দিতে গিয়ে তাদের নিজেদের কোয়ার্টারে যেতে হয়। অনেক জায়গাতে যদিও বা কতকগুলো ল্যাট্রিন আছে কিন্তু সেগুলো বহু পুরাতন, বৃটিশ আমলে নির্মাণ করা হয়েছিল, বর্তমানে ব্যবহারের অযোগ্য। সেগুলো বহুকাল রেনোভেটিং করা হয়নি। আজকে এই বিংশ শতাব্দীর শেষে এসেও সেগুলো চলবে, বাড়িঘরগুলোর কোনও সংস্কারসাধান করা হবে না? এই রকম অসহনীয় অবস্থার মধ্যে দিয়ে পুলিশকে সেখানে কাজ করতে হয়। অনেক জায়গায় থানা আছে কিন্তু পরিসর খুবই অল্প, অফিসাররাই ঠিকমতো বসতে পারেন না। কোনও মানুষ সেখানে গেলে দাঁড়িয়ে দাঁড়িয়ে কাজ করতে হয়, কথা বলতে হয়। বাঁকুড়া সদর থানায় প্রয়োজনীয় চেয়ার, টেবিল পর্যন্ত নেই। এই অবস্থায় বাজেটের বরাদ্দ বাড়াতে হবে না? এমনি এমনি কাজ হয়ে যাবে? থানা হাজতে গেলে দেখা যাবে কোনওটির আয়তন ৬'x৫' বা কোনওটির আয়তন আরও কম। এত অল্প পরিসরের মধ্যে একসঙ্গে যদি ৮-১০ জন আসামিকে এনে রাখা হয় তাহলে সেই আসামিদের রাত্রিতে শোয়ার কথা দূরে থাকুক, সারা রাত্রি দাঁড়িয়ে কাটিয়ে দিতে হয়। বেশকিছু থানায় মহিলা হাজত নেই। সেখানে পুলিশ যদি

কোনও মহিলা আসামীকে ধরে নিয়ে আসে, তাহলে তাকে কোথায় রাখবে তা ভেবে পুলিশের মাথা ব্যাথা শুরু হয়ে যায়। কয়েক জায়গায় মহিলাদের হাজত আছে, কিন্তু সেগুলোকে মালখানায় পরিণত করা হয়েছে, মালপত্র যা সীজ করে আনা হয় সেগুলো সেখানে রেখে দেওয়া হয় বলে পুলিশের সামনেই সেই মহিলা আসামিকে বসিয়ে রাখা হয় সারা রাত্রি। এইভাবে পুলিশকে গ্রামাঞ্চলের থানায় কাজ করতে হচ্ছে। এছাড়া পুলিশের কিছু অভাব অভিযোগও আছে। ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট এবং ডিস্ট্রিক্ট পর্যায়ের পুলিশ অফিসারের সমান্তরাল পর্যায়ে থানাগুলিতে আছেন ও. সি.-রা। র‍্যাঙ্ক হিসাবে থানার বড়বাবুরা বি. ডি. ও.-দের সমপর্যায়ভুক্ত। কিন্তু ও. সি.-দের যেখানে ২২০০ টাকা থেকে বেতনক্রম আরম্ভ থাকে, সেখানে ও. সি.-দের বেতন ঐ বেতনের অর্ধেকের মতো। তাহলে বলুন, তাঁরা কি করে কাজ করবেন? তাঁরা এই অবস্থায় কিভাবে ঠিকঠাকভাবে কাজ করে যাবেন। আমাদের তো আগে তাঁদের এই অভাব অভিযোগ সম্বন্ধে উদাসীন থেকে তা তাদের কাছে দাবি করা যাবে না। যে সময়ের কাজ সময়ে করতে হবে। পুলিশ রিক্রুটমেন্টের সময়ে উচ্চতা চাওয়া হয় ৬ ফুট, বুকের ছাতি ৩৬ ইঞ্চি। কিন্তু এঁদের পোশাকের জন্য বরাদ্দ মাত্র আড়াই মিটার কাপড়। এই আড়াই মিটার কাপড় দিয়ে কোনও দর্জি পুলিশের পোশাক তৈরি করতে পারেন তা আমার জানা নেই। আবার এই পোশাক তৈরি করার জন্য বরাদ্দ আছে মাত্র ২৫ টাকা। অনেক আগে থেকেই সেলাইয়ের জন্য এই টাকা বরাদ্দ হয়ে আছে, বহুদিন হয়ে গেল এর পুনর্বিবেচনা করা হয়নি। সুতরাং এই সমস্ত দিকে আমাদের ভেবে দেখতে হবে না? নিশ্চয়ই আমাদের এদিকে দৃষ্টি দিতে হবে। এগুলো আমাদের বিবেচনা করতে হবে। আরও অনেক ব্যাপার আছে। আমরা সাধারণভাবে দেখি, বেসরকারি ক্ষেত্রে নির্ধারিত সময়ের বেশি কাজ করলে ওভারটাইমের ব্যবস্থা আছে। ছুটির দিনে কাজ করলে কমপেনসেটরি লিভ কর্মীরা পেয়ে থাকেন। কিন্তু পুলিশ বিভাগের কর্মচারিরা সমস্ত দিন কাজ করেন। শনিবার, রবিবারেও তাঁদের কাজ করতে হয়।

সমস্ত দিন তাদের কাজ করতে হয়, বছরে এইরকম শতাধিক ছুটির দিনে কাজ করতে হয়। তার বিনিময়ে কি পান তারা? মাত্র ১ মাসের বেতন। সরকারি স্তরে কর্মচারী, আধা সরকারি কর্মচারী এবং বেসরকারি কর্মচারিরা ১০০ দিনের বেশি বিভিন্ন রকম ছুটি ভোগ করেন পরিবারসহ। পুলিশ কর্মচারিরা সেই সুযোগ থেকে বঞ্চিত, তারা উপযুক্ত পারিশ্রমিকও পায় না। এই অবস্থার মধ্যে তাদের কাজ করতে হয়। তাছাড়া তাদের উপযুক্ত সরঞ্জামেরও অনেক অভাব আছে। বিভিন্ন সময়ে বিভিন্ন রকম সমস্যার সৃষ্টি হয়, কখনও সাম্প্রদায়িকতা আন্দোলন, কখনও বা বিভেদকামী আন্দোলন বা বিচ্ছিন্নতাবাদী আন্দোলন মারাত্মক আকার ধারণ করে। সেখানে আইনশৃঙ্খলার ব্যবস্থা নেওয়ার জন্য প্রয়োজনীয় সাজসরঞ্জামের প্রয়োজন। সেই পরিমাণ সাজসরঞ্জাম নেই। এক একটা থানা আরেকটা থানা থেকে এত দূরে যে যোগাযোগ করা যায় না। একটা থানা থেকে তার ফাঁড়ি অনেক দূরে সেই ফাঁড়ি থেকে থানার সঙ্গে যোগাযোগ করতে গেলে সেরকম কোনও ওয়ারলেসের ব্যবস্থা নেই। এই যোগাযোগের জন্য টেলিফোন থাকলেও কিছুটা সুরাহা হত। কিন্তু গ্রামাঞ্চলে সেরকম কিছু না থাকার ফলে কোনও কেস এলে সেটা ঠিকমতো ব্যবস্থা নেওয়া যায় না। একটা ঘটনা ঘটে যাবার পরে অনেক পুলিশ সেখানে পৌঁছচ্ছে। তারপরে অনেক পুলিশ কর্মী রিটায়ার হচ্ছে, সেই জায়গায় নতুন পুলিশ কর্মচারী নিয়োগ হচ্ছে না। গ্রামে গ্রামে হোমগার্ডরাই পুলিশের কাজ করে যাচ্ছে।

এদের অবস্থা এমন যে, তাদের বারান্দায় বসে থাকতে হয়। পুলিশের যেমন ব্যারাকে থাকার ব্যবস্থা আছে হোমগার্ডদের ক্ষেত্রে কিন্তু বাইরে বসে থাকতে হয়। দিনের পর দিন পুলিশ এইভাবে কাজ করে যাচ্ছে। পুলিশকে দারুণ কষ্টের মধ্যে দিন কাটাতে হচ্ছে। ব্যারাকে উপযুক্ত শয্যার ব্যবস্থা নেই। পুলিশের সমস্যা দিনের পর দিন এইভাবে বেড়ে যাচ্ছে। যে পুলিশ আইন-শৃঙ্খলা রক্ষা করবে তাদেরই যদি কোনও সুব্যবস্থা না হয় তাহলে কি করে তারা আইন-শৃঙ্খলা রক্ষা করবে? পুলিশের হাত থেকে কিছুটা ক্ষমতা নিয়ে পঞ্চায়েতের হাতে দেওয়া যায় কি না এই বিষয়টা বিবেচনা করে দেখলে একটু ভাল হবে। কারণ কোথায় যাত্রা হচ্ছে, থিয়েটার হচ্ছে পুলিশকে সেখানে ছুটতে হচ্ছে। তারপরে গ্রামেগঞ্জে যে পরিমাণ ভিডিও শো দেখানো হচ্ছে, তারমধ্যে কোনটা পারমিশন নিয়ে দেখাচ্ছে আর কোনটা পারমিশন দিচ্ছে না এটা দেখার দায়িত্ব যদি পঞ্চায়েতের হাতে দেওয়া যায়া তা হলে ভাল হয়। তাছাড়া হাসকিং মেশিন যেগুলো চলে, তাদের মধ্যে কে লাইসেন্স নিয়ে চালাচ্ছে আর কে লাইসেন্স ছাড়া বেআইনিভাবে চালাচ্ছে সেটা দেখার দায়িত্ব যদি পঞ্চায়েতের হাতে দেওয়া হয় তাহলে পুলিশের কাজ কিছুটা লাঘব হবে। তবে আরেকটি উদ্বেগের বিষয় যে মাননীয় জ্যোতিবাবু তার বইতে উল্লেখ করেছেন যে, পশ্চিমবঙ্গে গড়ে ২ হাজার মানুষ খুন হচ্ছে। তার মানে প্রতিদিন ৪টে করে খুন হচ্ছে। তবে এরজন্য পুলিশি প্রশাসনকে দোষ দিলে লাভ নেই। রাজনৈতিক দলগুলিকে এরজন্য যথেষ্ট দায়িত্বশীল হতে হবে। রাজনৈতিক নেতারা যদি এর মোকাবিলা করার জন্যে তার বিপক্ষ দলকে পৃথিবী থেকে সরিয়ে দেবার পরিকল্পনা নেন তাহলে কখনও পশ্চিমবঙ্গে খুন বন্ধ হবে না। এরজন্য সকলকে সহিষ্ণু মনোভাব নিতে হবে। তাহলেই পশ্চিমবঙ্গের বুকে যে ক্ষয়ক্ষতি হচ্ছে তা বন্ধ করা যাবে এই আবেদন রেখে আমি বাজেটকে পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবুদ্ধ লাহা ঃ** মাননীয় স্পিকার মহাশয়, পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী তথা পুলিশমন্ত্রী যে বাজেট বরাদ্দ পেশ করেছেন সেই ব্যয়বরাদ্দকে বিরোধিতা করছি। তিনি শুধু বাজেটে রাজনৈতিক বক্তৃতা করেছেন, একটা পলিটিক্যাল স্ট্যান্ট দেবার জন্য এই বাজেট এনেছেন। মুখ্যমন্ত্রী তাঁর বইতে প্রথমেই সাম্প্রদায়িকতার বিরুদ্ধে সতর্ক করে দিয়েছেন। ঠিক নির্বাচনের আগেই বি জে পি'র বিরুদ্ধে স্বয়ং মুখ্যমন্ত্রী রাজাবাজার এবং জ্যাকেরিয়া স্ট্রিটে বলেছিলেন যে বি জে পি'রা সাম্প্রদায়িক। আমি গাটসের সঙ্গে বলছি এবং মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করব আবার আপনি এই হাউসে দাঁড়িয়ে বলুন যে বি জে পি'রা সাম্প্রদায়িক একটা দল। আপনারা তো—বন্ধু সরকারের একটা পিলার হচ্ছে সি পি এম, বামফ্রন্ট সরকার এবং আরেকটা পিলার হচ্ছে এই বি জে পি। আপনি যদি এই হাউসে দাঁড়িয়ে বলতে পারেন যে বি জে পি একটা সাম্প্রদায়িক দল তাহলে আমি আপনাকে সাধুবাদ দেব।

[5-50—6-00 P.M.]

স্যার, মুখ্যমন্ত্রী পুলিশি বাজেটের উপর ব্যয়-বরাদ্দ পেশ করতে গিয়ে পুলিশের মবিলিটিকে ইনক্রিজ করার জন্য কোনও কথা বলেননি, পুলিশ ফোর্সকে বা পুলিশ র‍্যাঙ্ককে ডিসিপ্লিনে আনার জন্য কোনও কথা বলেননি, পুলিশের কি করে উন্নতি করা যায় সেই কথাও বলেননি। তিনি খালি কিছু পরিসংখ্যান দিয়েছেন বা কিছু স্ট্যাটিসটিক্স দিয়েছেন। স্যার, প্যারা ২২ থেকে প্যারা ২৬ পর্যন্ত মুখ্যমন্ত্রী বলেছেন যে সমস্ত ব্যবসায়ী অত্যাবশ্যক পণ্যদ্রব্য

এবং ভেজাল সামগ্রী, চোরাপথে আনা ও নকল ছাপমারা দ্রব্যাদির ব্যবসা করার আইন লঙ্ঘন করে; এইসব নকল ছাপমারা সামগ্রীকে আটক করা হয়েছে, এই বছরে ২১৭ জন ব্যক্তিকে গ্রেপ্তার করা হয় এবং রুজু করা হয়েছে ১৪২টি মামলা। চোলাই মদের বিরুদ্ধে অভিযান চালিয়ে পুলিশ ১ লক্ষ ১৩ হাজার ৪৯৮ লিটার চোলাই মদ আটক করেছে। পুলিশ সাট্টা ও জুয়ার বিরুদ্ধে অভিযান চালিয়েছে, প্রচুর পরিমাণ সোনা, রুপো, অলঙ্কার এবং অন্যান্য মূল্যবান সামগ্রী উদ্ধার করা হয়েছে। এ ব্যাপারে কত জন লোককে কনভিকশন করা হয়েছে সেটা মুখ্যমন্ত্রী বলতে পারেননি। কারণ পুলিশকে ঘুস দিয়ে তারা বেরিয়ে আসে তার ফলে কোনও সাজা হয় না। আজকে পুলিশের মনোবল ভেঙে গিয়েছে, পুলিশ র‍্যাঙ্কে কোনও ডিসিপ্লিন নেই, পুলিশের অফিসার এবং সাধারণ কর্মীরা তারা অনেক জায়গায় বলে থাকেন যে এই রাজ্যে পুলিশের কোনও প্রমোশন হয়নি—গত বামফ্রন্টের রাজত্বে। পুলিশ ফোর্স অত্যন্ত ডিজহার্টেড, এই পুলিশ ফোর্স অত্যন্ত ডিসিপ্লিন্ড ফোর্স ছিল, সেই ডিসিপ্লিন্ড ভেঙে দেওয়া হয়েছে, এই বামফ্রন্টের দল পুলিশের মধ্যে রাজনীতি ঢুকিয়েছে, রন্ধ্রে রন্ধ্রে রাজনীতি ঢুকিয়েছে, প্রত্যেকটি থানায় ক্যাডারবাহিনী পরিণত হয়েছে, সেখানে সকাল বেলা থেকে দেখা যায় সি. পি. এম.-এর ক্যাডাররা উপস্থিত হয়ে বড়বাবু এবং মেজবাবুকে ডিসটার্ব করতে শুরু করে এবং সমস্ত কিছু গাইড করে। আজকে পুলিশের মনোবল ভেঙে গিয়েছে তার জন্য দায়ী বামফ্রন্টের শাসক দল। স্যার, আপনি যদি মফস্বলের কোনও থানাতে যান তাহলে দেখতে পাবেন সেখানে পুলিশের জন্য যে জিপ গাড়ি আছে তার ম্যাক্সিমাম স্পিড ওঠে ৩০ কি.মি. পার আওয়ার, সেখানে ক্রিমিন্যালরা জিপসি করে চলে যাচ্ছে যার গতি ৭০-৮০ কি.মি., ফলে পুলিশের পক্ষে তাদের ঐ জিপে করে অনুসরণ করা সম্ভব হচ্ছে না। আমার এলাকায় আসানসোলে সেখানকার থানার এলাকার মধ্যে একটা জায়গা আছে যেটায় মাফিয়াদের রাজত্ব, সেখানে ক্রিমিন্যালদের যে জিপ রয়েছে তার গতি ঘন্টায় ৪০ কি.মি., ফলে পুলিশের যে জিপ তার যা স্পিড তাতে করে তাদেরকে অনুসরণ করা সম্ভব হচ্ছে না, সেইজন্য অনুরোধ করব পুলিশের ট্রান্সপোর্টের যে ব্যবস্থাটা রয়েছে, সেটাকে কি করে উন্নতি করা যায় সেটার প্রতি নজর দেবেন, যাতে পুলিশের মবিলিটির ইনক্রিজ করা যায়। পুলিশের টেলি কমিউনিকেশন-এর প্রতিও নজর দেওয়া দরকার, এটা হচ্ছে সফিসটিকেটেড ব্যাপার। ডি. জি.র সঙ্গে এস. পি.র কন্ট্যাক্ট হয়, কিন্তু একটা থানার সঙ্গে এস. পি.র কন্ট্যাক্ট হয় না, যেহেতু ডাইরেক্ট কন্ট্যাক্টের জন্য কোনও ব্যবস্থা নেই। এক্ষেত্রে একমাত্র রাস্তা হচ্ছে ওয়ারলেস। অ্যাডিশনাল এস. পি.কে কন্ট্যাক্ট করার জন্য ইন্টেলিজেন্স ব্রাঞ্চের সঙ্গে পি. এন. টি.র ফোন ঘুরিয়ে কন্ট্যাক্ট করতে হয়। পুলিশের এই ব্যাপারটির প্রতি নজর দেওয়া দরকার। বর্তমানে হোম গার্ডের যে অবস্থা এই ব্যবস্থার উপর নজর দেওয়া উচিত, কেননা এখানেও ক্যাডারে ভর্তি হয়ে গেছে।

ব্যারাক থেকে পুলিশ পাশের বাড়িতে হামলা করেছে। ডি. এস. পি. ঘেরাও হয়েছে, ও. সি. ঘেরাও হয়েছে, এরা উর্দ্ধতন অফিসারদের গালিগালাজ করেন। স্যার, পাঁশকুড়াতে একটা ঘটনা ঘটেছে, ওখানে সি. পি. আই.—এটাতো বামফ্রন্টেরই শরিকদল তাঁরাও তো বলছেন যে পুলিশ না কি শাসক-দলের তাঁবেদারে পরিণত হয়েছে। পুলিশি অত্যাচারের ফলে কিছু কিছু জায়গায় পথ অবরোধ করতে হয়েছে। আজকে পুলিশের মরাল ক্যারেকটার নষ্ট হয়ে গেছে। আজকে পুলিশের মধ্যে ডিসিপ্লিন নষ্ট হয়ে গেছে। স্যার, আজকে একটা কথা

বলতে বাধ্য হচ্ছি, বৃটিশ আমাদের উপর ২০০ বছর ধরে শাসন চালিয়েছিল ঠিকই, কিন্তু তাঁরা একটা ডিসিপ্লিন আনতে পেরেছিলেন। পুলিশ ফোর্সের মধ্যে ডিসিপ্লিন এনেছিলেন। এখানে অনেক পুলিশ অফিসার আছেন যাঁরা নিউট্রালি কাজ করতে চান, অনেক আই. পি. এস. অফিসার আছেন। কিন্তু তাঁদের মেরুদণ্ড ভেঙে দেওয়া হয়েছে। তাঁদের ঠিকমতো প্রোমোশন দেওয়া হয় না। তাঁদের অনেককে ট্রান্সফার করে দেওয়া হয়। এমন কি তাঁদের সান্টিং পোস্টে ঠেলে দেওয়া হয়। যার ফলে পুলিশের মনোবল ভেঙে যাচ্ছে। যাঁরা রাইটার্স বিল্ডিংস-এ বসে আছেন, যাঁরা সভাপতি আছেন তাঁদের তাঁবেদার যাঁরা পরিণত হয়েছেন সেই ধরনের কিছু লোককে এস. পি. করা হয়েছে। ডি. আই. জি. করা হয়েছে। এইজন্য এখানে যে, পুলিশ বাজেটের ওপর যে ব্যয়বরাদ্দের প্রস্তাব করা হয়েছে, এটা সম্পূর্ণ একপেশে এবং এই বাজেটের তীব্র বিরোধিতা করছি। আমি বলতে চাই, পশ্চিমবঙ্গের একটা ঐতিহ্য রয়েছে, এবং এই ঐতিহ্যকে ফিরিয়ে আনতে গেলে পুলিশ প্রসাসনকে ঠিক করতে হবে। পুলিশ প্রশাসনের উপর ডে টু ডে যে রাজনৈতিক খবরদারি হচ্ছে এই খবরদারি তুলতে হবে। নিশ্চয় শাসন থাকবে। পলিসি ফরমুলেট করবেন এবং সেটা হোম সেক্রেটারির হাতে তুলে দেবেন, কেননা পলিসি ইমপ্লিমেন্টেশনের দায়িত্ব তাঁর। রাইটার্স থেকে বসে খবরদারি করা যাবে না। ওখান থেকে বসে এস. পি.-কে নিয়ন্ত্রণ করা হচ্ছে, সেটাও না হয় মেনে নেওয়া যেতে পারে কারণ তাঁরা ইলেকটেড বাই পিপল। যিনি মন্ত্রী, যিনি মুখ্যমন্ত্রী শাসন করতে পারেন। এখন আমরা দেখতে পাচ্ছি সভাপতি পর্যন্ত পুলিশকে শাসন করছেন। এস. পি.কে শাসন করছেন। পঞ্চায়েত সদস্যরা পুলিশকে চোখ রাঙাচ্ছে। এই তো অবস্থা। এই রাজ্যে কি করে পুলিশ প্রশাসন থাকবে? কলকাতা লেবার বোর্ডে গুলি চালিয়ে হত্যা করা হয়েছে, ফলতায় স্কুলে শিক্ষককে মেরেছে, মগরা ছাইগাদায় অত্যাচার করা হয়েছে, তারাতলাতে ধর্মভীরু মা ও সন্তানের ওপর অত্যাচার করা হয়েছে, গুলি চালানো হয়েছে। পুরুলিয়া, বাঁকুড়া, কুচবিহারে সর্বত্র তো একই অবস্থা। এম. এল. এ.দের উপর হামলা করা হয়েছে। এইসব তো এই সরকারের ভুল নীতির জন্যই হয়েছে। এইসব যাতে না হয় তারজন্য সিকিউরিটি দিতে হবে। এবং আরও সিকিউরিটি বাড়াতে হবে। আজকে মাননীয় মুখ্যমন্ত্রী আনন্দমার্গদের সম্বন্ধে বলেছেন—আনন্দমার্গীরা না কি বড় বড় নেতাদের হত্যার চক্রান্ত করছেন, কিন্তু তাঁদের যে ভেন্ডেটা আছে, সেটারও কারণ আছে, তাঁদের উপর অনেক অত্যাচার করা হয়েছে। একথা ভুলে গেলে চলবে না, তাঁদের মাস কিলিং করা হয়েছে। এই রাজ্যের আনন্দমার্গীদের জেনোসাইড করা হয়েছিল। তাই আমি বলতে চাই পুলিশ ফোর্সকে পলিটিক্যাল ফোর্সে পরিণত করবেন না। তাই আমি ঐ পুলিশ বাজেটের তীব্র বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, খুব ভালভাবে বিরোধী দলের বক্তব্য শুনছিলাম পুলিশ খাতে আলোচনার সময়। আমাদের মাননীয় পুলিশমন্ত্রী যে বাজেট উপস্থিত করেছেন আমি তাকে সমর্থন করি এবং বিরোধীদের সমস্ত কাট মোশনের তীব্র বিরোধিতা করছি। ওঁদের বক্তব্য শুনে মনে হয়, ওঁদের কাতর আবেদন, ওঁনারা বলতে চাইছেন—দাও ফিরে সেই পুলিশ রাজ নাও ফিরে বামফ্রন্ট রাজ। তো এতো হবে না। পশ্চিমবাংলার জনসাধারণ বার বার বামফ্রন্টকে জয়ী করেছে। আর বিরোধীদের শক্তি ক্রমশ হ্রাস করে দিয়েছে। এটা ঘটনা। এটাও ঠিক যে, বামফ্রন্ট আসার পরে পুলিশ প্রশাসন এবং পুলিশের মধ্যে আচরণের পরিবর্তন হয়েছে। যেটা হয়তো ওঁদের পছন্দ হচ্ছে না। একথাটাও ঠিক যে,

পুলিশ আগের মতো নেই, তাঁরা জনসাধারণকে সাহায্য করেন এবং কোথাও কিছু ঘটলে সেখানে প্রতিবাদ করেন।

[6-00—6-10 P.M.]

সাধারণ মানুষ পুলিশের কোনও অত্যাচার অবিচার থাকলে তার প্রতিবাদ করে, তারা মিছিল মিটিং করে থানা ঘেরাও করে প্রতিকার দাবি করে, এই অধিকার তারা পেয়েছে। পুলিশ আগে ছিল কায়েমী স্বার্থের হাতের পুতুল—শহরে মিল মালিক, বড় বড় মালিকদের এবং গ্রামে জমিদার জোতদারদের হাতের পুতুল ছিল। আমি জানি যখন মজুররা ধর্মঘট করত, অবস্থান করত তখন মিল মালিকরা ফোন করে দিত, পুলিশের বড় অফিসারের কাছে দিল্লি থেকে ফোন আসত, পুলিশ অফিসার ধর্মঘটকে বেআইনি করে গুলি চালাত। আজকে ধর্মঘট হচ্ছে, পুলিশ সেখানে যাচ্ছে না। আমি জানি মালিক, জমিদার জোতদারদের স্বার্থে ন্যায্যভাবে যে চাষী জমি চাষ করছে পুলিশ তাকে উচ্ছেদ করতে যেত, তার বাড়িতে মাছের মাথা খেত। আজকে এই ঘটনার পরিবর্তন হয়েছে, এটা ওদের পছন্দ হচ্ছে না। যে বাজেট বক্তৃতা আমাদের সামনে জ্যোতিবাবু রেখেছেন তাতে বর্তমানে পশ্চিমবঙ্গ এবং সারা ভারতবর্ষের সামনে যে বিপদ আসছে সেই বিপদকে ঠেকাবার জন্য কি করণীয়, তারজন্য পুলিশকে কিভাবে ব্যবহার করতে হবে সেকথা বলেছেন। মৌলবাদী শক্তি মাথাচাড়া দিয়ে উঠছে, পশ্চিমবঙ্গ এবং সারা ভাবতবর্ষকে তার থেকে রক্ষা করতে হবে। আনন্দমার্গীদের বিহারে যে গুরু ছিল সেখানে কি ঘটনা ঘটেছে—সেখানে কত খুনোখুনি হয়েছে, গুরু পত্নী অভিযোগ করেছেন তাঁর স্বামী কি কি করেছেন। অনেক বাড়ির ভাল ভাল ছেলেকে নিয়ে গিয়ে নাম বদলে দিয়ে বাড়িতে ফিরতে দেয়নি। তারা খুনখারাপি করছে, গ্রামের মধ্যে গিয়ে সাধারণ গরিব মানুষ যারা কিছু জমিতে চাষ করত সেইসব জমি তারা অধিকার করছে। বামফ্রন্ট খেটে খাওয়া মানুষ তাদের উপর যে কেউ অত্যাচার করুক তার প্রতিরোধ করবে, তাদের যদি আক্রমণ করে তার প্রতি আক্রমণ করবে এই ঘটনা হচ্ছে। কাজেই আমাদের পশ্চিমবঙ্গে বিচ্ছিন্নতার বিরুদ্ধে, সাম্প্রদায়িক দাঙ্গার বিরুদ্ধে, মৌলবাদের বিরুদ্ধে আমরা সংগ্রাম পরিচালনা করছি এবং বিভিন্ন নির্বাচনে দাঁড়িয়ে আমরা তার বিরুদ্ধে প্রচার করছি, তার ভিত্তিতে আমরা ভোট যুদ্ধে জয়ী হয়েছি। কাজেই পশ্চিমবঙ্গের পুলিশ প্রশাসন সম্বন্ধে যেকথা বলা হচ্ছে তাতে শুধু বামফ্রন্টকে গালাগাল করছেন তা নয়, তাঁরা পুলিশকে পর্যন্ত গালাগাল করছেন। বামফ্রন্টের আমলে পুলিশের আচরণের যে পরিবর্তন হয়েছে এটা ওঁরা পছন্দ করতে পারছেন না। কাজেই এই পুলিশ সেই পুলিশ নয় যে পুলিশ মালিকের স্বার্থ দেখে। অবশ্য আমরা একথা বলি না যে পুলিশ সবাই দেবতা হয়ে গেছে। পুলিশের যদি ত্রুটি থাকে তাহলে তার বিরুদ্ধে প্রচার হয়, থানা ঘেরাও হয়, লালবাজারে অভিযান হয়। একথা ঠিক থানার অনেক পুলিশ, দারোগা গ্রেপ্তার হয়েছে, তাদের বিরুদ্ধে মামলা হয়েছে, চাকরি গেছে। কাজেই এইসব দিক থেকে আমার মনে হয় পশ্চিমবঙ্গের পুলিশ প্রশাসন সবচেয়ে বেশি প্রশংসনীয় কাজ করছে সারা ভারতবর্ষের মধ্যে। খুন জখম হচ্ছে, পুলিশ বাজেট বাড়ছে। পুলিশ বাজেট বাড়বে না? যে বাজেট ছিল ১০ বছর আগে এখন কি সেই বাজেটে চলে?

১০ বছর আগে আপনার বাড়ির যে খরচ ছিল, এখনও কি সেই খরচ আছে? ১০ বছর আগে সরকারি কর্মচারিদের যে বেতন ছিল, এখনও কি সেই একই বেতন আছে?

আগে এম. এল. এ.রা কত পেতেন, আর এখন কত পাচ্ছে? তবুও সর্বভারতীয় থেকে এম. এল. এ.রা কম পাচ্ছেন। আপনাদের ফ্ল্যাট, বাড়ি দরকার হয়, পুলিশের বাসস্থানের দরকার নেই? তাদের বেতন বাড়বে না? তাদের কোনও অধিকার থাকবে না? তাদের নিজেদের সংগঠন করার অধিকার আমরা দিয়েছি। জনগণের সহযোগিতা নিয়ে পুলিশ কাজ করার চেষ্টা করছে। জ্যোতিবাবু তাই বাজেট বক্তৃতায় বলেছেন জনগণের সমর্থন নিয়ে, বিভিন্ন রাজনৈতিক দল ও বিভিন্ন মানুষের সহযোগিতা নিয়ে পুলিশ দাঙ্গা প্রতিরোধ করতে সম্ভব হয়েছে। আজকে ভারতবর্ষের কোথাও পুলিশী ব্যবস্থা ভাল চলছে কি চলছে না, তার প্রমাণ আমাদের আছে। এই রাজ্যে কোনওরকম বিচ্ছিন্নতাবাদী শক্তি, মৌলবাদী শক্তি, সাম্প্রদায়িক শক্তি প্রভাব বিস্তার করে দাঙ্গা বাধাতে পারছে কিনা, দেশকে ভাঙতে পারছে কিনা, টুকরো টুকরো করতে পারছে কিনা, সেটাই বিবেচনা করে দেখতে হবে। আমরা তাই মনে করি পুলিশ বাজেট খুব প্রশংসনীয়ভাবে প্লেস করা হয়েছে। পুলিশের আচরণ পশ্চিমবঙ্গে নিশ্চয় প্রশংসাযোগ্য। কিন্তু তাদেরও যে কিছু ত্রুটি-বিচ্যুতি আছে, তার বিরুদ্ধেই জনগণ প্রতিবাদ করছে, প্রতিরোধ করছে। পুলিশের আচরণ তার ফলে শুধরে যাচ্ছে। কাজেই এই বাজেটকে আমি সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী যে বাজেট ব্যয় বরাদ্দ এখানে পেশ করেছেন সেই বাজেট বরাদ্দের বিরোধিতা করে এবং আমাদের দলের পক্ষ থেকে যে কাট মোশন আনা হয়েছে সেই কাট মোশনের সমর্থন চেয়ে আমি আমার বক্তব্য রাখছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন এবারে পশ্চিমবাংলার পুলিশ বাজেট যেভাবে বৃদ্ধি করা হয়েছে এটাকে সর্বকালীন রেকর্ড বলা চলে। এবারে মারাত্মকভাবে বাড়ানো হয়েছে। ৩০ শতাংশের উপর বাড়ানো হয়েছে। ৮৩ কোটি ২৭ লক্ষ ৩৯ হাজার টাকা বাড়ানো হয়েছে। এভিাবে পুলিশ বাজেটে, যখন বাড়ানো হল তখন অপরাধজনিত ঘটনা কিন্তু মারাত্মকভাবে বেড়ে চলেছে এটা আমরা লক্ষ্য করে দেখছি। আজকে সমাজ বিরোধী কার্যকলাপ দমনে পুলিশ সম্পূর্ণভাবে ব্যর্থ হয়েছে এবং তার জন্যই চারিদিকে বিক্ষোভ হচ্ছে। আপনি জানেন একটির পর একটি ঘটনা ঘটে চলেছে। হাওড়া, দক্ষিণ ২৪ পরগনার ভাঙড়, কলকাতার একবালপুর থানায় গণ বিক্ষোভ হয়েছে। বিভিন্ন জায়গায় এই রকম গণ বিক্ষোভ হচ্ছে। থানা ঘেরাও হচ্ছে। কিভাবে এই সমাজবিরোধী কার্যকলাপের দৌরাত্ম বেড়েছে, ইনসিডেন্স অব ক্রাইম বেড়েছে সেটা মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী নিজেই তাঁর ভাষণে স্বীকার করেছেন। তিনি খুন, ডাকাতি, রাহাজানি ইত্যাদির পরিসংখ্যান দিয়ে বলেছেন যে, অপরাধমূলক বিভিন্ন ঘটনা বেড়েছে। শুধু তাই নয়, কলকাতার বুকের উপর প্রাক্তন স্বয়ং চিফ সেক্রেটারি বি. আর. গুপ্তের বাড়িতে ডাকাতি হয়ে গেছে। কলকাতা পৌরসভার ডেপুটি মেয়র মণি সান্যালের বাড়িতে সমাজ বিরোধীরা অস্ত্রশস্ত্র নিয়ে হাজির হয়ে বাড়ি ভেঙ্গে তছনছ করে দিয়েছে। ইস্টার্ন বাইপাসের সুকান্ত নগরে স্বয়ং ডি. জি.র গাড়ি আক্রান্ত হয়েছে। সমাজবিরোধী দমনে পুলিশ শুধু ব্যর্থই নয়, তাদের সঙ্গে পুলিশি আঁতাতের পৃষ্ঠপোষকতা এমন একটা জায়গায় গেছে যে, মানুষ সহ্য করতে করতে তাদের ধৈর্য্যের সীমা হারিয়ে ফেলেছে। চারিদিকে তারই বিস্ফোরণ ঘটছে। থানা ঘেরাও হচ্ছে। যার প্রমাণ হচ্ছে হাওড়া, ভাঙড়, একবালপুর ইত্যাদি—এইগুলিই হচ্ছে তার জ্বলন্ত দৃষ্টান্ত।

[6-10—6-20 P.M.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে কিছুদিন আগে আলিপুরের বডি গার্ড লাইনে পুলিশদের সমাবেশে বক্তৃতা দিতে গিয়ে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বলেছেন যে পুলিশকে আরও দায়িত্বশীল হতে হবে, আরও জনমুখী হতে হবে। ১৩ বছর ধরেই তিনি এই কথা বলে আসছেন। যতই তিনি বলছেন যে পুলিশকে আরও দায়িত্বশীল, আরও জনমুখী হতে হবে ততই দেখা যাচ্ছে যে পুলিশ আরও বেশি মারমুখী হয়ে উঠেছে। গত ৩০শে মার্চ কলকাতার বুকের উপর কি ঘটনা ঘটল আপনারা জানেন। সেদিন বউবাজার এবং কলেজ স্ট্রিটের জংশনে পুলিশের একজন অফিসার—এ. সি. ট্রাফিক, তিনি একজন ট্রাম ড্রাইভারকে নিগৃহীত করলেন। সেখানে ঘটনাটি কি? ঘটনাটি হচ্ছে, তাঁর জিপের সঙ্গে নাকি ট্রামের সংঘর্ষ হয়েছে। আমরা জানি ট্রাম তার নির্দিষ্ট ট্রাকে চলে কাজেই সেখানে তার দোষ, না ট্রাম ড্রাইভারের দোষ আমি সে বিতর্কে যাচ্ছি না কিন্তু আমরা শুনলাম একজন এ. সি. র‍্যাঙ্কের ট্রাফিক অফিসার হয়ে তিনি ট্রাম ড্রাইভারের কেবিনে ঢুকে ঐভাবে তাকে মারলেন। একজন উচ্চপদস্থ অফিসার যদি এইরকম আচরণ করেন তাহলে একজন অর্ধঃস্তন কর্মচারী কি করবেন সেটা সহজেই অনুমেয়। এরপর আমি ১৪ই মার্চের ঘটনায় আসছি। কোলাঘাটে থার্মাল পাওয়ার স্টেশনে কয়লা চুরি হচ্ছিল এবং পুলিশই কয়লা চুরি করছিল। সেখানকার ইঞ্জিনিয়াররা, থার্মাল প্ল্যান্টের কর্মচারিরা বাধা দিতে গিয়ে সেখানে পুলিশের দ্বারা নিগৃহীত হলেন। রাজ্য সরকারের পুলিশ সেখানে মোতায়েন ছিলেন। অনুরূপভাবে হাওড়াতে পুলিশ সুপারের সামনে সুপারের নির্দেশ অমান্য করে পুলিশ মারধোর করল। এই জিনিস চলছে। এর পর আমি কর্ডনিং-এর কথায় আসছি। একজন ডি. আই. জি.র অধীনে কর্ডনিং-এর জন্য পুলিশের একটি বাহিনী আছে এবং বাজেটে তার জন্য টাকার প্রভিসন আছে। কডর্নিং-এর পুলিশ বাহিনীর জন্য কয়েক কোটি টাকা খরচ করা হয়। কর্ডনিং-এর জন্য আইন রয়েছে, পুলিশবাহিনী রয়েছে অথচ আমরা দেখছে পাচ্ছি এই কর্ডনিং আইনকে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখিয়ে বৃহত্তর কলকাতায় প্রতি বছর ৮-১০ লক্ষ টন চাল আসছে কর্ডনিং আইনকে লঙ্ঘন করে। পুলিশ বাজেটে এরজন্য প্রভিসন রয়েছে অথচ আমরা দেখছি এই জিনিস চলছে। চোখের সামনে দেখছি, চোরকারবারী এবং যারা দুর্নীতি করছে তাদের প্রশ্রয় দেওয়া হচ্ছে। এটা ওপেন সিক্রেট হয়ে গিয়েছে। এর পর স্যার, আমি ট্রাফিক জ্যাম সম্বন্ধে কয়েকটি কথা বলব। আজকে সারা পৃথিবীতে এবং ভারতবর্ষের অন্যান্য উন্নত শহরগুলিতে ইলেকট্রনিক সিস্টেমের মাধ্যমে বা কম্পিউটারের মাধ্যমে যানবাহন চলাচল নিয়ন্ত্রণ করা হয়। কলকাতার জন্যও আধুনিক কম্পিউটার চালিত সিগন্যাল বাতি ছিল এবং তা কয়েক লক্ষ টাকা খরচ করে বছর দুয়েক আগে ডালহাউসি স্কোয়ার এবং এরকম কয়েকটি জায়গায় বসানো হয়েছিল। আজকে কিন্তু সেগুলিকে অচল করে রাখা হয়েছে। পুলিশ প্রস্তাব দিয়েছে যে পুরানো সেই হাতের সিগন্যালের দিকেই যেতে হবে। তারা বলছে, অফিস টাইমে বিশেষ বিশেষ জায়গায় ট্রাফিকের হেরফের হয়, সেখানে কম্পিউটার প্রোগ্রামের মাধ্যমে সেটা মোকাবিলা করার ব্যবস্থা নেই। অদ্ভুত কথা।

অথচ কম্পিউটার বিশেষজ্ঞরা বলছেন যে কম্পিউটারে এই ব্যাপারে সবচেয়ে বেশি সুবিধাজনক, এই জিনিসের জন্য কম্পিউটার প্রয়োজন। এই পরিস্থিতির পরিবর্তন এনে এটাকে

অনায়াসে কম্পিউটারের মাধ্যমে মোকাবিলা করা সহজ। স্বাভাবিকভাবে এখানে অভিযোগ উঠেছে। সেখানে কিছু গাড়ির চালকের মধ্যে কি রহস্য আছে? সেই রহস্য হচ্ছে, হাতের সিগন্যালগুলিতে তাদের সুবিধা হয় কারণ আলোর বাতির যে সিগন্যাল সেটা থাকলে তাদের অসুবিধা হয়, তাতে ডান হাতের বাঁ হাতের কাজের ব্যাঘাত হয় অর্থাৎ ঘুস নেবার যে ব্যবস্থা আছে টেম্পো বা লরি থেকে সেটাতে অসুবিধা হয়। এই সামান্য জিনিসটাও বন্ধ করা যাচ্ছে না। আজকে মাননীয় মুখ্যমন্ত্রী আনন্দমার্গীদের প্রশ্নে তাদের সম্পর্কে বলেছেন, তাদের নাশকতামূলক কার্যকলাপ সম্পর্কে যে অভিযোগ উঠেছে সেগুলি মারাত্মক। আমি মনে করি নিশ্চয়ই সেই সম্পর্কে ব্যবস্থা নেওয়া দরকার। সেই সম্পর্কে স্বরাষ্ট্র মন্ত্রী হিসাবে তিনি কি কি প্রশাসনিক ব্যবস্থা নিয়েছেন সেটা তার বাজেট ভাষণে আমরা দেখছি না। এখানে আর একটা কথা বলা হয়েছে। আনন্দমার্গীদের হত্যাকাণ্ডের কথা বলা হয়েছে যে বিজন সেতুতে ১৭ জন মারা গেছে, পুরুলিয়ায় মারা গেছে। অথচ সেই হত্যাকাণ্ডের কোনও কিনারা হল না। সেই সম্পর্কে যে জবাবদিহি করবার চেষ্টা করা হয়েছে সেটা গ্রহণযোগ্য নয়। তিনি সেখানে বলেছেন যে প্রমাণের অভাবে, সাক্ষীর অভাবে ধরা যাচ্ছে না এটা কি গ্রহণযোগ্য বক্তব্য? এটা গ্রহণযোগ্য বক্তব্য নয়। যথার্থ খুনীকে চিহ্নিত করার প্রশ্নে—খুনটা করা হয়েছে, সেটা যে কেউ করুক না কেন, সেই খুন ডিটেকটেড হবে না? এটা নিশ্চয়ই পুলিশ প্রশাসনের ব্যর্থতা এবং এটা অস্বীকার করলে হবে না। এই জিনিস চলতে পারে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয়, তার বাজেট ভাষণের ২৭ দফায় বলেছেন যে মুষ্টিমেয় কিছু সমাজ বিরোধী যে জনজীবন বিপর্যস্ত করে দিতে সচেষ্ট সে সম্পর্কে সতর্ক করে দিতে চাই। এটা ঠিক কথা যে মুষ্টিমেয় সমাজবিরোধী জনজীবন বিপর্যস্ত করছে। কিন্তু তিনি কি করে একথা বলতে পারেন? তিন একজন বিশিষ্ট প্রবীণ রাজনীতিবিদ, এটা তার অজানা থাকার কথা নয়। আজকে যদি সমাজবিরোধীদের শাসক দলের লোকেরা পৃষ্ঠপোষকতা না করে, সমাজবিরোধীদের প্রতি পুলিশের, প্রত্যক্ষ বা পরোক্ষভাবে, যদি পৃষ্ঠপোষকতা না থাকে তাহলে কি সমাজবিরোধীদের দৌরাত্মে একটা রাজ্যের আইন-শৃঙ্খলা বিনষ্ট হতে পারে? এটা কি সম্ভব? সমাজবিরোধীদের দৌরাত্মের বিষয়ে গোড়াতেই গলদ রয়েছে—সর্ষের মধ্যে ভুত। যারা সরকার পরিচালনা করছেন, তাদের রাজনৈতিক দৃষ্টিভঙ্গি দিয়ে যদি পুলিশকে ব্যবহার করেন তাহলে কি সেই দৃষ্টিভঙ্গি নিরপেক্ষ থাকে? যে পুলিশ আজকে কাস্টোডিয়ান অব ল অ্যান্ড অর্ডার যে পুলিশ আইনের সেবক তাকে যথার্থ আইনের হিসাবে ব্যবহার করছেন, না শাসক দলের সেবক হিসাবে পর্যবসিত করতে বাধ্য করছেন—এখানেই হচ্ছে প্রবলেম। অজকে পুলিশকে যদি সঙ্কীর্ণ দলীয় স্বার্থে ব্যবহার করা হয় এবং তাকে যদি হাতিয়ার হিসাবে ব্যবহার করা হয় তাহলে পুলিশ তার সুযোগ নেবেই। আজকে পুলিশকে যদি এইভাবে দলীয় স্বার্থে ব্যবহার করেন, তাহলে তারাও এই সমস্ত দুর্নীতিমূলক কার্যকলাপ, জনবিরোধীমূলক কার্যকলাপের সমর্থক হয়ে উঠবে। কাজেই এগুলির বিরুদ্ধে বলিষ্ঠ পদক্ষেপ নেওয়া দরকার। আজকে সবচেয়ে বড় জিনিস হচ্ছে এই রকম একটা সমাজ ব্যবস্থায় বামপন্থী মনোভাবাপন্ন শাসক দলের কাছে জনসাধারণ কী আশা করে? তারা আশা করে যে জনসাধারণের ন্যায়সঙ্গত আন্দোলনে পুলিশ হস্তক্ষেপ করবে না। গত বছর আমার একটা প্রশ্নের উত্তরে মাননীয় মুখ্যমন্ত্রী জবাব দিয়েছিলেন এবং তিনি স্ট্যাটিসটিক্স দিয়ে বলেছিলেন যে, ১৯৭২-৭৭ সাল, এই ৬ বছরে যখন কংগ্রেসের রাজত্ব ছিল তখন পুলিশ গুলি

চালিয়েছিল ৭৩০ বার এবং মারা গিয়েছিল ২০০ জন। সেই সঙ্গে আমার আর একটি প্রশ্ন ছিল যে ১৯৮৪ থেকে ৮৮ সাল পর্যন্ত ৫ বছরের বামপন্থী সরকারের আমলে কতবার গুলি চলেছিল? তাতে তিনি বলেছিলেন যে প্রায় ১২৫৪ বার এবং মারা গিয়েছিল ৪৬৩ জন। যেখানে একটা বামপন্থী সরকার শাসনে অধিষ্ঠিত এবং যে বামপন্থী সরকার জন সমর্থনের উপরে ভিত্তি করে শাসন কার্য পরিচালনা করবে, সেই সরকারও জনগণের ন্যায়সঙ্গত দাবি-দাওয়াকে নস্যাৎ করে দেবার জন্য এইভাবে পুলিশকে ব্যবহার করছে গুলি চালাচ্ছে।

[6-20—6-30 P.M.]

গুলি চলছে, ন্যায়সঙ্গত গণ-আন্দোলনে পুলিশ হস্তক্ষেপ করছে। পুলিশ লক-আপে মৃত্যুর সংখ্যা ক্রমশ বাড়ছে, কংগ্রেসি জমানাকেও হার মানাচ্ছে। ফলে আমি বামফ্রন্ট সরকারের এই জনবিরোধী পুলিশ বাজেটের প্রতিবাদ করছি। সমাজ বিরোধীদের দৌরাত্ম রোধ করার ক্ষেত্রে, জনসাধারণের নিরাপত্তা রক্ষার ক্ষেত্রে পুলিশ চূড়ান্ত ব্যর্থ। দলীয় সঙ্কীর্ণ দৃষ্টিভঙ্গিতে পুলিশকে ব্যবহার করার নৈতিক প্রতিবাদে আমি বাজেটের বিরোধিতা করছি এবং আমার কাট মোশনকে সমর্থন করছি।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় মুখ্যমন্ত্রীর পুলিশ বাজেট সম্পর্কে আমি অল্প সময়ের মধ্যে দু'চারটি কথা বলে এই সভার এবং মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, সরকারি নীতি এবং নীতি রূপায়ণ এক কথা নয়। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় তাঁর বাজেট ভাষণের ৩৮ নং প্যারায় সরকারি নীতি ব্যাখ্যা করেছেন। তিনি বলেছেন, 'বৈচিত্র্যের মধ্যে ঐক্য—এটাই আমাদের ঐতিহ্য। অথচ কিছু কিছু মৌলবাদী শক্তি আমাদের ধর্মনিরপেক্ষতার আদর্শকেই কলুষিত করে দিতে চাইছে। তারা যে একাজে সফল হতে পারবে না এ ব্যাপারে আমার কোনও সংশয় নেই। এই মুহূর্তে প্রয়োজন হিংসা, সাম্প্রদায়িক বিদ্বেষ ও সঙ্কীর্ণ গোষ্ঠীসর্বস্ব দাবি পরিহার করা।'' মাননীয় মুখ্যমন্ত্রীর এই নীতির সঙ্গে বা সরকারের এই নীতির সঙ্গে আমরা সম্পূর্ণ একমত। কিন্তু তিনি তাঁর বাজেট বক্তৃতার ৪ নং প্যারা থেকে আরম্ভ করে ১৫ নং প্যারা পর্যন্ত গত লোকসভা নির্বাচনের প্রাক্কালের ঘটনাবলি থেকে শুরু করে বাবরি মসজিদ, রামশিলা ইস্যুগুলির উল্লেখ করেছেন। **(সরকার পক্ষ থেকে একটি ধ্বনি ঃ** এ্যাঁ!) এ্যাঁ করার কিছু নেই। মাননীয় মুখ্যমন্ত্রী তাঁর বাজেট ভাষণের মধ্যে এগুলির উল্লেখ করেছেন, সেই জন্যই আমি বলছি। মাননীয় মুখ্যমন্ত্রীর বক্তব্যের রেফারেন্স দিচ্ছি, তাতেও গা জ্বালা করছে? তাঁকে বলুন, আমাকে বলছেন কেন? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়, তিনি বাবরি মসজিদ, রাম জন্মভূমি, রামশিলা পূজা ইত্যাদি ইস্যু থেকে শুরু করে আনন্দমার্গীর ইস্যু পর্যন্ত সমস্ত কিছু ৪ নং প্যারা থেকে ১৫ নং প্যারার মধ্যে উল্লেখ করেছেন। এটা ঠিকই পশ্চিমবঙ্গে ভাগলপুরের রায়টের মতো রায়ট হয়নি। কিন্তু সে কৃতিত্ব মাননীয় মুখ্যমন্ত্রীর পুলিশি প্রশাসনের নয়। বরঞ্চ মাননীয় মুখ্যমন্ত্রী নিজে দৃঢ়তার সঙ্গে বিষয়টিকে ট্যাকেল করেছিলেন বলেই এখানে ভাগলপুরের মতো বড় ব্যাপার হতে পারেনি। তবে তিনি যে ধর্ম নিরপেক্ষতার ব্যাখ্যা দিয়েছেন, যে বৈচিত্র্যের মধ্যে ঐক্যর ব্যাখ্যা দিয়েছেন, সেটা সরকারের নীতি হতে পারে, মন্ত্রিসভার নীতি হতে পারে, মাননীয় মুখ্যমন্ত্রীর নীতি হতে পারে, কিন্তু পুলিশ প্রশাসনের নিচেরতলায় যারা আছে তাদের মধ্যে তিনি এই নীতিকে রূপায়িত করতে পারেননি। আমি দুঃখের সঙ্গে বলতে

বাধ্য হচ্ছি পুলিশ প্রশাসনের মধ্যে এখনও বহু পুলিশ কর্মচারী আছেন যাঁরা বিভিন্ন ভাবে বিভিন্ন সাম্প্রদায়িক দৃষ্টিভঙ্গিতে আচ্ছন্ন। সুতরাং তাঁরা কি করে সাম্প্রদায়িকতা দূর করবেন? নিচের তলার পুলিশের একটা অংশ সাম্প্রদায়িকতার শিকারে পরিণত হয়েছে। ফলে তাঁরা পরিপূর্ণভাবে সাম্প্রদায়িক দৃষ্টিভঙ্গি নিয়ে কাজ করছেন। তাঁদের মাধ্যমে সাম্প্রদায়িকতা দূর হতে পারে না। এখানে রায়ট হয়নি বা হচ্ছে না বলে আমাদের দলের পক্ষ থেকে এবং সংখ্যালঘু সম্প্রদায়ের মানুষদের পক্ষ থেকে আমি ধন্যবাদ জানাচ্ছি। এই প্রসঙ্গে আমি কিন্তু বলতে বাধ্য হচ্ছি যে, আজকে আমরা গ্রামাঞ্চলে কি দেখছি? লোকসভার নির্বাচনের পর বি. জে. পি. বিশ্ব হিন্দু পরিষদ এবং আর এস এস অত্যন্ত সক্রিয় হয়ে উঠেছে। যেসব জায়গায় বি জে পি'র কোনও ইউনিট ছিল না সেসব জায়গায় বি জে পি'র ইউনিট গঠিত হয়েছে। এমন কি যেসব জায়গায় কোনও দল বি জে পি'র কোনও অস্তিত্ব ছিল না সেসব জায়গায় পর্যন্ত তাদের ইউনিটগুলি শক্তিশালী হয়ে উঠেছে। অবশ্যই বি জে পি একটি রাজনৈতিক দল এবং রাজনৈতিক দল হিসাবে যদি রাজনৈতিক নীতি নিয়ে তাঁরা চলেন তাহলে আমাদের কিছুই বলার নেই। আমরা সংখ্যালঘু সম্প্রদায়ের মানুষ ভারতবর্ষের গতিতে যেতে চাই না, আমরা শান্তিতে বাস করতে চাই।

মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় মুসলিম গার্লস হোস্টেল উদ্বোধন করতে গিয়ে ধর্মনিরপেক্ষতার ব্যাখ্যা দিয়েছিলেন। তিনি বলেছিলেন সরকারের কোনও ধর্ম থাকবে না, বিভিন্ন সম্প্রদায়ের লোক ধর্ম পালন করবে, সমানতালে এগিয়ে যাবে। তিনি নিজে এই বক্তৃতা মুসলিম গার্লস হোস্টেলে দিয়েছিলেন, আমি সেই মিটিং-এ উপস্থিত ছিলাম। আমাদের কারও সঙ্গে বিরোধ নেই। বি জে পি'র রোলও ঠিক নয়। সংখ্যালঘুদের বিরুদ্ধে এই রোল হওয়া উচিত নয়। এখন দেখছি, কংগ্রেসের একাংশ এবং সি পি এমের একাংশ, বি জে পি'তে ঢুকেছে। এতে সংখ্যালঘুরা যারা তারা আতঙ্কিত হতে বাধ্য হয়। এখানে আনন্দমার্গীদের সম্বন্ধে বলা হয়েছে। আনন্দমার্গীরা ভাল কি খারাপ তা আমি জানি না, ওদের উপর জুলুম হচ্ছে কিনা তা আমি বলতে চাই না, কিন্তু মড়ার খুলি নিয়ে তাণ্ডব নৃত্য করা আমার মতো নিরীহ লোক যারা, সাধারণ মানুষ যারা তারা তো ভয় পাবেই। কিন্তু একটা জিনিস আমি বুঝতে পারছি না, দিল্লির জুম্মা মসজিদের ইমাম আব্দুল্লা বুখারি একবার বামফ্রন্ট এবং জনতাকে সমর্থন করলেন, তারপর রাতারাতি—তাঁর মস্তিষ্ক স্থির আছে কি নেই তা আমি বলতে চাইছি না—আনন্দমার্গীদের সমর্থন করলেন। আমার মতো লোক এটা বুঝে উঠতে পারছে না। আমি আব্দুল্লা বুখারির এই নীতির প্রতিবাদ করি। আনন্দমার্গীদের আমরা কেন সমর্থন করব? আনন্দমার্গীরা পরিকল্পনা নিয়েছে সমস্ত নেতাদের খুন করবে, পার্টির নেতাদের খুন করবে মাননীয় মুখ্যমন্ত্রী সমেত, নিশ্চয়ই এটা নিন্দার, নিশ্চয়ই সমালোচনার যোগ্য, এটা প্রতিরোধ করতে হবে। কিন্তু আমার কথা হচ্ছে, সরষের মধ্যে ভুত যদি থাকে তাহলে তো হঠাৎ বিস্ফোরণ হয়ে যাবে। পুলিশ প্রশাসনকে যদি নিরপেক্ষ না করতে পারেন—বিশেষ করে নিচের তলায় তো বিস্ফোরণ হবে। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় তো রাইটার্স-এ বসে থাকেন। সুদূর গ্রামাঞ্চলে পুলিশেরা যদি নিজেরাই উস্কানি দেয় তাহলে তো বিপজ্জনক ব্যাপার। ডোমকলে রিসেন্টলি যে ঘটনা ঘটেছে তাতে আমি মনে করি পুলিশিই দায়ী, এলাকার মানুষের সঙ্গে পুলিশ নিরপেক্ষ ব্যবহার করেনি। এইরকম বহু জায়গায় এই জিনিস করছে। আমরা দেখেছি বি জে পি বিভিন্ন জায়গায় ছোটখাট ঘটনা ঘটিয়েছে। বহু সাধারণ মানুষ বিশেষ করে আমার মতো যারা

মুসলমান তারা নিগৃহীত হয়েছে, ইনসালটেড হয়েছে, তবুও তাঁরা সহ্য করে নিয়েছেন। এমন দিন আসবে যখন আর সহ্য করবে না, তখন অনেক অবাঞ্ছিত ঘটনা ঘটতে পারে। তাই বলছি, পুলিশ প্রশাসন নিরপেক্ষ হোক। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলি, গ্রামাঞ্চলে পুলিশ নিরপেক্ষভাবে কাজ করে না। অনেকে অনেক জায়গার রেফারেন্স দিলেন, আমি আমার কেন্দ্রের কথা বলতে পারি তেহাট্টা প্রভৃতি জায়গায় যে সমস্ত ঘটনা ঘটেছে তাতে বহু মানুষ পালিয়ে গিয়ে আমাদের কাছে আসে কিন্তু আমরা প্রটেকশন দিতে না পারার জন্য সেই সমস্ত মানুষ ফরওয়ার্ড ব্লকের কাছে আশ্রয় নেয় বাঁচার জন্য কিছু কিছু জায়গায় ইতিমধ্যেই বিক্ষোভ শুরু হয়েছে যেমন, ভাঙর থানায় আক্রমণ হয়েছে। আপনারা আত্মসন্তুষ্টিতে ভুগবেন না। সাম্প্রদায়িকতার প্রশ্নে যে কথা আপনারা বলতে চাইছেন আমরা কিন্তু সাম্প্রদায়িকতার মধ্যে পড়ি না, আমরা সম্প্রদায়ের উন্নতি করার চেষ্টা করি। সম্প্রদায়ের উন্নতি করা আর সাম্প্রদায়িকতা করা এক জিনিস নয়। সাম্প্রদায়িকতা তাকেই বলে যখন আমরা অন্য সম্প্রদায়কে আক্রমণ করব। যদি একজন মুসলমান হিন্দুর মন্দির ধ্বংস করে সেটাই সাম্প্রদায়িকতা কিম্বা একজন হিন্দু যদি মুসলমানের মসজিদ ভাঙে সেটা সাম্প্রদায়িকতা। আমরা উন্নয়ন করার জন্য চেষ্টা করি, সেটা সাম্প্রদায়িকতার দায়ে অভিযুক্ত করা ঠিক নয়। আমরা বাঁচতে চাই, লিভ অ্যান্ড লেট লিভ, তোমরা বাঁচ, আমাকে বাঁচতে দাও।

[6-30—6-40 P.M.]

সেই চিন্তা করে পুলিশ প্রশাসন নিরপেক্ষ হোক, মানুষের উপর যে জুলুম হচ্ছে সেটা বন্ধ হোক। অনেক নেতা আছেন যাঁরা এটা উপেক্ষা করেন। আমি বলি, তাঁরা যেন এটা উপেক্ষা না করে দেওয়ালের লিখন পড়তে পারেন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শিবরাম বোস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী স্বরাষ্ট্র (আরক্ষা) দপ্তরের ব্যয়-বরাদ্দ যা উপস্থাপিত করেছেন তাকে আমি সমর্থন করছি। তাঁর বাজেট ভাষণকেও আমি সমর্থন করছি। বিরোধী দল এখানে যেসব কাট মোশন এনেছেন তার বিরোধিতা করছি। বিরোধী বন্ধুরা এখানে যে সন্ত্রাসের প্রশ্ন তুলেছেন সে সম্পর্কে সচেতন এবং অবহিত থেকেও এই বাজেট ভাষণকে আমি সমর্থন করছি। মুখ্যমন্ত্রী তাঁর বাজেট ভাষণে সর্বক্ষেত্রে বিরাট সাফল্য এসেছে, সুনির্দিষ্টভাবে এই দাবিও করেননি। দুটি ক্ষেত্রে তিনি বিশেষ সাফল্যের সুনির্দিষ্ট কথা বলেছেন। প্যারাগ্রাফ চার নম্বরে। তিনি বলেছেন—'আমাদের কাছে এটা একটা অত্যন্ত সন্তুষ্টির বিষয় যে, দেশের অন্যান্য কোথায়ও যখন গুরুতর গোলযোগ দেখা দিয়েছিল তখন আমরা আমাদের রাজ্যে সাম্প্রদায়িক সম্প্রীতি ও শান্তির সমরূপ পরিস্থিতি বজায় রাখতে পেরেছিলাম।' প্যারা ৭-এ আর একটি ক্ষেত্রে তিনি বলেছেন—'ভোটের আগে, ভোটের সময় এবং তার পরে রাজ্যের কোনও কোনও অংশে কিছু ঘটনা ছাড়া লোকসভার সাধারণ নির্বাচন সুষ্ঠু ও শান্তিপূর্ণভাবে পরিচালনা করা গেছে। প্রসঙ্গত এটা উল্লেখযোগ্য যে, নির্বাচনের পর মুখ্য নির্বাচন কমিশনার সুষ্ঠু ও ন্যায়সঙ্গতভাবে নির্বাচন পরিচালনায় প্রশাসনের অক্লান্ত কাজকর্মের প্রশংসা করে আমার কাছে চিঠি লিখেছিলেন।' তিনি ন্যারেশন অফ ফ্যাক্টস-এ সারা রাজ্য জুড়ে যে ঘটনাগুলি ঘটেছে সেটা তুলে ধরেছেন। তবে ঠিকই খুন হয়েছে, ডাকাতি হয়েছে, রেপ হয়েছে। মাননীয় মুখ্যমন্ত্রীও সেটা অস্বীকার করেননি। সেটাও তিনি লিখেছেন এর

মধ্যে। কিন্তু তা সত্ত্বেও আমি এই ভাষণকে সমর্থন করছি। সমর্থন করছি এই কারণে যে, অপরাধ এবং আইন-শৃঙ্খলার অবনতি গণতান্ত্রিক কাঠামোতে জন্ম নেয় এবং পুলিশকে অপরাধ নিবারণের যন্ত্র হিসাবে সৃষ্টি করা হয়। সেজন্য সন্ত্রাস, অশান্তির আবহাওয়া সৃষ্টি করে ভয়ের পরিবেশ সৃষ্টি করা হয়। স্বভাবতই আমাদের রাজ্যে আইন-শৃঙ্খলার প্রশ্নটা কেন তোলা হয় সেটা বুঝতে হলে আন্তর্জাতিক পটভূমিকাটা বুঝতে হবে। গণতন্ত্রের পীঠস্থান বলে আপনারা যার জয়গান করে থাকেন সেই আমেরিকার হালটা কি? অর্থনীতিবিদ এইচ. ল্যাপার্ট, তিনি তাঁর একটি আর্টিকেলে লিখেছেন—'মার্কিনীদের মোক্ষ একটাই—ডলার উপার্জন। কোন পথে সেই ডলার আসছে তা নিয়ে কেউ মাথা ঘামায় না। অর্থ উপার্জনের জন্য অপরাধে ছেয়ে গেছে গোটা মার্কিন সমাজ। খুন, জখম বা যে কোনও ধরনের অপরাধ করতে বিবেক আটকায় না কারোর। জোর গলায় তারা বলতেও পারেন এই কৃতিত্বের কথা। সংবাদপত্রে বা প্রকাশ্য জনসভায় হয়ত নিন্দিত হয় এসব সামাজিক অপরাধ, কিন্তু ঘরোয়া কথোপকথনে এইসব আলোচনা হয় ফলাও করে। অনেকেই বড় মুখে বলেন, আমি ডলারের জন্য এই কাজ করেছি। সেই 'কাজ' খুন, ডাকাতি, চুরি, ছিনতাই, ড্রাগের চোরা কারবার—সবকিছুই হতে পারে।" এ হচ্ছে ধনতন্ত্রের অর্থ লালসা। আমাদের ভারতবর্ষও একটি ধনতান্ত্রিক দেশ এবং এখানে ওঁরা এতদিন রাজত্ব করেছেন!

ভারতবর্ষে আজকে অপরাধ প্রবণতা ভয়ঙ্করভাবে বেড়ে গেছে। খুন, জখম, ডাকাতি, রাহাজানি, রেপ এবং ড্রাগের ব্যবসা ভয়ঙ্করভাবে বেড়েছে। এটা ধনতান্ত্রিক ব্যবস্থাপনার অবশম্ভাবী ফল। আমি কয়েকটি তথ্য দিয়ে দেখাতে চাই যে ভারতবর্ষের সাধারণ জনগণ আজকে কি ভয়ঙ্কর জায়গায় আছে। আমি এস. সি. এবং এস. টি.দের ব্যাপারে কয়েকটি তথ্য আপনাদের কাছে রাখতে চাই। রিপোর্ট অব দি কমিশন ফর এস. সি. অ্যান্ড এস. টি., ১৯৮৬-৮৭, ২৮থ্‌ রিপোর্ট-এ ১৯৮১ থেকে ১৯৮৬ সাল পর্যন্ত উল্লেখ করা হয়েছে যে এক লক্ষ জনসংখ্যা পিছু এস. সি. এবং এস. টি.রা কি ধরনের অত্যাচারিত হয়েছে সারা ভারতবর্ষে। এস. টি.দের সম্পর্কে আমি প্রথমে উল্লেখ করছি। এক লক্ষ পপুলেশন প্রতি উত্তরপ্রদেশে ১৪৬.৬০ জন এই আক্রমণের শিকার হয়েছে, এরমধ্যে রেপ, ধর্ষণ, মার্ডার সবই আছে। রাজস্থানে হয়েছে ৫৯.৬৭ জন, মহারাষ্ট্রে হয়েছে ২১.৫৫ জন, বিহারে হয়েছে ১৫.০২ জন, গুজরাটে হয়েছে ১৪.৪৪ জন এবং পশ্চিমবাংলায় হয়েছে ৩.৬১ জন। ঐ রিপোর্ট অনুযায়ী এস. সি.রা হচ্ছে মধ্যপ্রদেশে ৩৯৬.৩২ জন, রাজস্থানে আক্রমণ হয়েছে, আর্সন, লুটিং সবই হয়েছে। গুজরাটে এটা হয়েছে ১৪৬.২৭ জন, বিহারে ১৬০.২১ জন, উত্তরপ্রদেশে হয়েছে ১০৫.২৫ জন। এই হচ্ছে চেহারা হরিজন নিধনের। গতকাল লোকসভায় এক প্রশ্নের উত্তরে জানানো হয়েছে যে গত বছরে হরিজনদের উপরে আক্রমণ হয়েছে ১৪,২৬৯টি, মধ্যপ্রদেশে আক্রমণ হয়েছে ৪,২২৬, উত্তরপ্রদেশে ৩,৯৪৫, রাজস্থানে ১,৫৮৮, বিহারে ৯৯৭, অন্ধ্রপ্রদেশে ৫১১টি আক্রমণ হয়েছে, পশ্চিমবাংলার কোনও উল্লেখ করা হয়নি। সারা ভারতবর্ষের এই যে চেহারা এখানে দাঁড়িয়ে আজকে আমাদের পশ্চিমবাংলার পরিস্থিতিটা বুঝতে হবে। ওঁদের আমলে পশ্চিমবাংলায় অতীতে-কি হয়েছে? অতীতে পুলিশকে নিগ্রীহের যন্ত্র হিসাবে ব্যবহার করা হয়েছে। পুলিশকে জোতদার-জমিদারদের লেঠেল হিসাবে ব্যবহার করা হয়েছে, গণ আন্দোলনকে ধংস করা হয়েছে। থানায় নিয়ে গিয়ে লকআপে রেখে দেওয়া হয়েছে সি.

পি. এম. বলে। আমরা এইসব ভুলতে পারিনি। অতীতে কংগ্রেস আমলে পুলিশকে হিংস্র নিপীড়ণের যন্ত্র হিসাবে তৈরি করা হয়েছে। এখন ঐ বন্ধুরা কি করছেন? সারা পশ্চিমবাংলা জুড়ে ওঁদের নেতা পুলিশকে নির্দেশ দিচ্ছেন জ্যোতিবাবুর বিরুদ্ধে বিদ্রোহ করতে। ওঁরা জনগণকে বলছেন পুলিশের হাত থেকে রাইফেল কেড়ে নাও। হাতে স্টেনগান ধর। ওঁরা নাকি দায়িত্বশীল সর্ববৃহৎ রাজনৈতিক দল সর্বভারতীয়ভাবে। সর্বভারতীয় প্রধান দলের এই যদি চেহারা হয় তাহলে আমরা কি ভয়ঙ্কর অবস্থার মধ্যে আছি তা বুঝতে পারি। ওঁরা বলছেন স্টেনগান ধরতে, পুলিশের অস্ত্র কেড়ে নিতে। এই প্রেক্ষাপটে আমাদের পশ্চিমবাংলার অবস্থাটাকে বুঝতে হবে এবং এই কারণে এই বাজেটকে আমি সমর্থন করছি। এই কয়েক বছরে পশ্চিমবাংলায় খুন, জখম হয়েছে, কিন্তু ধনতান্ত্রিক ব্যবস্থাপনার যে চরিত্র, নিত্যপ্রয়োজনীয় জিনিসের দাম বাড়ছে, বেকারি বাড়ছে, অপরাধ বাড়ছে, এগুলো অবশম্ভাবী ফল হিসাবেই ঘটছে। কিন্তু প্রশ্ন হচ্ছে, জনগণের মধ্যে যারা সংখ্যা গরিষ্ঠ তারা ওঁদের সময়েই পথের ভিখারি হয়েছিল।

[6-40—6-50 P.M.]

আজকে এই সরকারের আমলে পুলিশের নিশ্চয় একটা ভূমিকা আছে। আজকে যে পরিমাণে বর্গা রেকর্ড হয়েছে অতীতে এইরকম বর্গা রেকর্ড হয়েছিল? সারা পশ্চিমবঙ্গে উদ্বৃত্ত জমি পেয়েছে ১৮ লক্ষ ৫১ হাজার ৯৪৫ জন, তারমধ্যে শিডিউল কাস্ট ৬ লক্ষ ৮৪ হাজার ৭৩৬ জন এবং শিডিউল ট্রাইবস ৩ লক্ষ ৫২ হাজার ৯৩৮ জন। এটা কি করে সম্ভব হল? বর্গা রেকর্ড হয়েছে ১৯৮৯ সালের ডিসেম্বরে মোট ১৪,০৫,৪৪২, এরমধ্যে এস. সি. ৪,২০,৮৯৯ এবং এস. টি. ১,৬৮,৪২৭ জন। আপনারা অতীতে পুলিশকে কাজে লাগাননি। অতীতে পুলিশ আপনাদের হয়ে নেকড়ে বাঘের মতো ছুটে বেরিয়েছে এবং কত যে লাশ ভাসিয়ে আপনারা দিয়েছেন তার কোনও হিসাব নেই। আপনারা আত্মজিজ্ঞাসা করুন, আপনারা পুলিশকে দিয়ে পাপ কাজ করিয়েছেন। কিন্তু এখন সেই পুলিশ আগের মতো জমিদার-জোতদারদের দালালি করে না। এখন পুলিশ তার ভূমিকা পালন করছে। সাত্তার সাহেব, সত্য বাপুলি মহাশয় এবং হাসানুজ্জামান সাহেব বললেন যে পুলিশ নাকি এখন দলবাজি করছে। আমি বলব পুলিশ দলবাজি করছে না, পুলিশ সরকার বাজি করছে। দল নিরপেক্ষ থাকবে, সরকার নিরপেক্ষ নয়—ওঁরা এটাকে গুলিয়ে ফেলেছেন। ওঁদের সরকারি নীতি ছিল ধনিক শ্রেণীর উপকার করা আর আমাদের নীতি হচ্ছে গরিব চাষী, যারা ক্ষেতমজুর তাদের দিকে নজর দেওয়া এবং সেইদিক থেকে পুলিশ সরকারের নির্দেশই পালন করছেন। জনগণ আপনাদের সরিয়ে দিয়েছে, আপনারা পরাজিত হয়েছেন, কি করা যাবে? আজকে পশ্চিমবঙ্গে যে নতুন পরিবেশ তৈরি হয়েছে এতে আপনাদের ঈর্ষার কারণ হয়ে দাঁড়িয়েছে। আপনারা আনন্দমার্গীদের সমর্থন করলেন কি করে? সাত্তার সাহেব তো বিচক্ষণ রাজনীতিবিদ, তিনি কি করে বললেন যে জ্যোতি বসু যা বলেছেন তা ঠিক নয়, আনন্দমার্গীদের কার্যকলাপ খারাপ নয়। আমরা তো জানি আনন্দমার্গীদের কার্যকলাপ কি। অবদূত সরকারের স্ত্রী তো সব ফাঁস করে দিয়েছেন। সাম্প্রদায়িক সম্প্রীতির ক্ষেত্রে ভারতবর্ষের বিভিন্ন রাজ্যের রাজনৈতিক নেতারা তাই বলেন যে এই পশ্চিমবঙ্গ সাম্প্রদায়িক সম্প্রীতির ক্ষেত্রে একটা দৃষ্টান্ত স্থাপন করেছে। সুতরাং এই বাজেট একটা সত্যনিষ্ঠ বাজেট, আপনারাও এই বাজেটকে সমর্থন করুন। সত্যকে মেনে নেওয়া বড়ই

কঠিন। এই পুলিশ তো কংগ্রেসিদের সময়ে অনেক বাঁচিয়েছেন। সুতরাং কৃতজ্ঞতা না জানাতে পারেন দয়া করে অকৃতজ্ঞ হবেন না। এই কথা বলে বাজেটকে পূর্ণ সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে আজকে মাননীয় মুখ্যমন্ত্রী যে বাজেট বরাদ্দ এখানে পেশ করেছেন তার বিরোধিতা করে আমার বক্তব্য রাখছি। স্যার, একটি কথা মাননীয় মুখ্যমন্ত্রীকে মনে করিয়ে দিতে চাই। ১৯৪৬ সালে, আপনাদের মনে আছে এই মুখ্যমন্ত্রী সেদিন আমাদের বিরোধীপক্ষের একজন নাম করা সদস্য এই নর্থ গেটের সামনে যখন তাঁকে পুলিশ কমিশনার গ্রেপ্তার করল সেদিন এই হাউস উত্তাল হয়ে উঠেছিল। তখন প্রিমিয়ার ছিলেন সারোয়ার্ডি সাহেব। তিনি ছুটে বেরিয়ে গেলেন নর্থ গেটের সামনে এবং পুলিশ কমিশনারকে বলেছিলেন যে, উনি আমার অত্যন্ত মাননীয় সদস্য, কোন অধিকারে ওঁকে অ্যারেস্ট করেছেন? শেষ পর্যন্ত ওই পুলিশ কমিশনারকে বহিষ্কার করেছিলেন।

তাকে বহিষ্কার করেছিলেন। কয়েকদিন আগে ঐ গেটের সামনে বিনা প্ররোচনায় সেদিন পুলিশের আঘাত আমার উপর বার বার পড়েছিল। সেদিন কিন্তু আপনারা একটি কথাও বলেননি। একটু আগে আপনারা বলছিলেন তাই মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আমার দাবি তিনি সেদিন একটি কথাও বলেননি অথচ আজকে ১০২টি স্টিচ নিয়ে চারবার হসপিটালাইজ হতে হয়েছে, পায়ে ৪টে ফ্রাকচার। আজকে কোনওরকম এনকোয়ারি হয়নি, একজনও পুলিশ অফিসার এসে আমাকে জিজ্ঞাসা করেননি অম্বিকাবাবু কি হয়েছে, গভর্নমেন্টের তরফ থেকে তো দূরের কথা। এই যদি গণতন্ত্রের নমুনা তাহলে পশ্চিমবাংলার মানুষের কাছে এই সরকার কি জবাব দেবে! আজকে পুলিশের ভূমিকায় মানুষ শঙ্কিত হয়েছে, সাধারণ মানুষ থানায় ডায়রি করতে যেতে ভয় পায়। আগে বাচ্চাদেরকে বর্গীর কথা শুনিয়ে ঘুম পাড়ানো হত, এখন পুলিশেরাই মূর্তিমান আজকে সৃষ্টি হয়েছে। এখন কেউ হয়ত ডায়রি করতে গেলেন ডাকাতি হয়েছে বলে, কিন্তু ডায়রি হল চুরি হয়েছে বলে। আর চুরি হলে ডায়রি রেকর্ডই করে না, এই রকম শত শত, হাজার হাজার ডায়রি নেওয়াই হয় না। এই জিনিস আগে ছিল না, এক সময় আমাদের পুলিশ প্রশাসনের যথেষ্ট নাম ছিল, তাদের একটা সুনাম ছিল; এত এমনি হয়নি, তাদের ট্রেনিং দেওয়া হয়েছিল, তারা কোন দপ্তরে এফিসিয়েন্ট তার স্বাধীনতা দেওয়া হয়েছিল। আজকে সেখানে পুলিশ প্রশাসনের ভিতরে রাজনীতি ঢুকিয়ে দেওয়া হয়েছে একটা ধারায় গড়ে উঠেছে। একটা ধারা হচ্ছে নন-গেজেটেড পুলিশ অ্যাশোসিয়েশন আর একটা হচ্ছে পুলিশ অ্যাশোসিয়েশন। লালবাজারে পুলিশ কমিশনারের সামনে আজকে হাতাহাতি হচ্ছে, বডিগার্ড লাইনে লাল শালু জড়িয়ে এম. এল. এ., এম. পি.রা গিয়ে রাজনীতির বক্তৃতা দিচ্ছে। পুলিশের সবচেয়ে বড় জিনিস হচ্ছে ডিসিপ্লিন, সেই বল কিন্তু আজ শেষ হয়ে গিয়েছে। আজকে শুধু আপনারা নন পুলিশ তার অফিসারের কথাও শুনছেন না, পুলিশে কন্ট্রোল নেই। আজকে নন-গেজেটেড পুলিশ তারা সাধারণ কর্মচারী—এস. পি.রা কথা মানে না। আজকে এস. পি.কে ট্রান্সফার করে দেওয়া হয়েছে, অথচ এক একটা থানায়—ও. সি.কে ট্রান্সফার করে দেওয়া হচ্ছে, কিছু পুলিশ অফিসার, আই. সি., ও. সি. তারা থেকে যাচ্ছে। হাওড়ার এস. পি.কে প্রমোশন দিয়ে সরিয়ে দেওয়া হয়েছে; হাওড়ার

মানুষ ক্ষিপ্ত হয়েছিল বলে—তাকে আপরাইজিং করে দেওয়া হয়েছে। পশ্চিমবাংলায় এমন ঘটনা নেই যেখানে রাহাজানি, খুন, ডাকাতি, মার্ডার, ধর্ষণ হচ্ছে না—এক একদিনে ৪৪৫টি করে খুন হচ্ছে। আজকে পুলিশের ভূমিকা সম্পর্কে মানুষ কেন ক্ষিপ্ত হয়েছে সেটার সম্পর্কে একটু বলি—কোলাঘাটের তাপ-বিদ্যুৎ কেন্দ্রে গিয়ে পুলিশ সেখানকার প্রতিটি মানুষকে মারল—সেখানকার অফিসারদের, ইঞ্জিনিয়ারদের মারল, সেখানে কাজ বন্ধ হয়ে গেল। সেখানকার মানুষ বিক্ষোভে ফেটে পড়েছিল, কমলাবাবু মিসার কথা বলেছেন আমরা মিসা করতে পারিনি, এর চেয়ে আরও সাংঘাতিক আইন আছে—লক-আপ, একটা জেলের বন্দি যদি চায় তাহলে সে বেল পায়, বেল নিয়েও কিন্তু আসামি বাইরে আসে না। তার কারণ, সে জানে বাইরে আর একটা পুলিশ বলে আছে।

[6-50—7-00 P.M.]

সঙ্গে সঙ্গে ধরে আবার একটা কেসে চালান দিয়ে দেবে। তাঁরা কেস চালাতে পারে না। ১১ জন লোককে জেল দেওয়া হয়েছে। কারণ তাঁরা বাইরে আসতে চায় না। মিসার কথা বলছেন, সে কথা ছেড়ে দিলাম। এইভাবে কতদিন চলতে পারে? মাননীয় মুখ্যমন্ত্রী কি জানেন না? আজকে হাই-ওয়ে রবারী বেড়েই চলেছে। আজকে লরি থেকে, বাস থেকে লুণ্ঠন হয়ে যাচ্ছে। ইস্টার্ন বাইপাসে ডি. জি.র গাড়ি আক্রান্ত হয়েছিল। কি অবস্থার সৃষ্টি হয়েছে। এর পরেও কথা বলছেন? ডি. জি. প্রকাশ্যে কোনও কথা বলেননি। তিনি এখনও রয়েছেন। আমরা বলছি, এখানে প্রশাসন আছে, অনেক মানুষ আছেন, অনেক আই. পি. এস. অফিসার আছেন যাঁদের গুণগান করতে হয়। এমন অনেক পুলিশ কর্মচারী আছেন যাঁরা নিজের জীবন বিপন্ন করে, প্রাণ দিয়ে কাজ করেন, ভাল ভাল পুলিশ অফিসার আছেন কিন্তু তাঁদের কাজ করবার সুযোগ কোথায় দেওয়া হয়? আজকে পশ্চিমবাংলায় যে আইনশৃঙ্খলা নেই এত শুধু আমরা বলছি না, একটু আগে কামাক্ষাবাবুও বলেছেন, তিনি নিজেও বলেছেন যে পশ্চিমবঙ্গের আইনশৃঙ্খলা নেই। তিনি বলেছেন, এই কথা জিজ্ঞেস করুন তো যে পশ্চিমবাংলায় আইনশৃঙ্খলা আছে? এমন একটা দিন গেছে যে রাহাজানি হয়নি, খুন হয়নি। মানুষ খুন হয়েছে। আমি আজকে বিশেষ করে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাচ্ছি, পুলিশের গাফিলতিতে ১০০ মামলা নষ্ট হয়ে গেছে। আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি তিনি যদি দেখেন থানায় থানায় গিয়ে তাহলে দেখবেন যে, হাজার হাজার কেস নন এক্সিকিউটেড হয়ে যাচ্ছে। ওয়ারেন্টগুলি এক্সিকিউট করা হচ্ছে না। তিনি যদি স্ট্যাটিসটিক্স নেন তাহলে দেখবেন যে লক্ষ লক্ষ ক্রিমিন্যাল ঘুরে বেড়াচ্ছে। তাদের ধরা হচ্ছে না। তাদের ধরা হচ্ছে না। দেয়ার আর many cases pending against the criminals. কত রকমের কেস আছে। এক একটা আসামীর বিরুদ্ধে আটটা, দশটা করে কেস রয়েছে। কিন্তু তারা বহাল তবিয়তে ঘুরে বেড়াচ্ছে। সন্ত্রাসের রাজত্ব করে ঘুরে বেড়াচ্ছে। হাওড়াতে কি ভয়ঙ্কর ঘটনা ঘটে গেছে। কি অবস্থা সেখানে? হাওড়ার মানুষ আজকে সন্ত্রাসের মধ্যে রয়েছেন। হাওড়াতে সন্ত্রাস সৃষ্টি করা হয়েছে। সবচেয়ে বড় কথা হচ্ছে, পুলিশ কর্মচারীর মধ্যে কোনও ডিসিপ্লিন নেই। অফিসারের কথা শুনছে না। আজকে সময় এসেছে ভাববার। কি করে এই পুলিশ প্রশাসনকে চাঙ্গা করা যায়। কি করে পুলিশের মধ্যে শৃঙ্খলা ফিরিয়ে আনা যায়। পুলিশের সব খারাপ আমরা দেখছি না। অনেক ভাল ভাল পুলিশ আছেন কিন্তু তাঁদের ডিফারেন্ট জায়গায়

পোস্টিং করে দেওয়া হচ্ছে। এমন অনেক ভাল ভাল পুলিশ অফিসার আছেন যাঁদের সত্যি সত্যিই রিওয়ার্ড দেওয়া দরকার। অনেক নন-গেজেটেড পুলিশ কর্মচারী, পুলিশ অফিসারদের কাছে রেকমেন্ডেশন যাচ্ছে কাউকে কাউকে বদলি করবার জন্য। এমন অনেক পুলিশ কর্মচারী আছেন যাঁরা প্রোমোশন পায়নি, রিওয়ার্ড পায় না। এইগুলি দেখতে হবে। স্যার, আপনি জানেন, কি ভয়ঙ্কর ঘটনা ঘটল হাওড়াতে। হাওড়াতে সন্ত্রাস সৃষ্টি করে দিয়েছে। সেখানে আট রাউন্ড, দশ রাউন্ড গুলি চলেছে। তারপর ইউনিয়ন যেভাবে বেড়ে চলেছে—এর জন্যও শৃঙ্খলা অনেক সময় থাকছে না। এগুলো আজকে চিন্তা করবার বিষয়। সেখানে প্ল্যান করে হত্যা করা হয়েছে। এক বছরের শিশুকে রেখে চলে যেতে হল। কোনও রকম বিচার তার হল না। কোনও বিচার হল না।

আজকে সময় এসেছে বিচারের। পুলিশকে যদি সংযত করতে না পারা যায়, পুলিশ ইউনিয়ন যেভাবে বেড়ে চলেছে সেইভাবে তাদের কাজ করতে দেওয়া হয় তাহলে মানুষ তাদের ক্ষমা করবে না। এইটুকু বলি এখানে ভাল ভাল পুলিশ অফিসারদের অ্যাপ্রিসিয়েট করা হচ্ছে না, তাঁদের শেষ করে দেওয়া হচ্ছে। বহু জায়গায় পুলিশ অফিসারদের সঙ্গে সঙ্গে ট্রান্সফার করে দেওয়া হচ্ছে, আবার কোনও জায়গায় পুলিশ অফিসারদের বছরের পর বছর রেখে দেওয়া হচ্ছে। এমন পুলিশ অফিসার আছে যাদের পুলিশ মেডেল পাওয়া উচিত, অথচ তাদের পুলিশ মেডেল দেওয়া হচ্ছে না। আমি তাই এই পুলিশ বাজেটের বিরোধিতা করে আমাদের কাট মোশন সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

## PRESENTATION OF B.A. COMMITTEE REPORT

**Mr. Speaker :** Now, I present the 18th Report of the B. A. Committee which just meet in my chamber today and recommended the following Programme.

### Revised Programme of Business from the 5th May to 15th May, 1990

| | | |
|---|---|---|
| Saturday, 5-5-90 (9 A.M.) | (i) Demand No. 42<br>(ii) Demand No. 43 | Relief and Welfare (Welfare) Department—1 hour. |
| | (iii) Demand No. 31 | Sports and Youth Services Department—1 hour. |
| | (iv) Demand No. 84 | Tourism Department—1 hour. |
| | (v) Demand No. 4<br>(vi) Demand No. 8 | Judicial Department—1 hour. |
| (2 P.M.) | (i) Demand No. 32<br>(ii) Demand No. 33<br>(iii) Demand No. 34 | Health and Family Welfare Department—3 hours. |
| | (iv) Demand No. 40 | Refugee Relief and Rehabilitation Department—1 hour. |

| Day | Demand | Department |
|---|---|---|
| Monday, 7-5-90 | (i) Demand No. 62 | Panchayat Department |
| | (ii) Demand No. 59 | |
| | (iii) Demand No. 60 | Rural Development |
| | (iv) Demand No. 63 | Department—4 hours. |
| Tuesday, 8-5-90 | (i) Demand No. 66 | Irrigation and Waterways Deptt. |
| | (ii) Demand No. 68 | Minor Irrigation Deptt.-4 hours. |
| | (iii) Demand No. 67 | |
| Thursday, 10-5-90 | (i) Demand No. 30 | Education Deptt.—4 hours. |
| (2 P.M.) | (ii) Demand No. 45 | |
| Friday, 11-5-90 | (i) Demand No. 24 | |
| | (ii) Demand No. 53 | |
| | (iii) Demand No. 75 | |
| | (iv) Demand No. 76 | |
| | (v) Demand No. 87 | |
| | (vi) Demand No. 88 | Commerce and Industries Deptt. |
| | (vii) Demand No. 93 | |
| | (viii) Demand No. 94 | |
| | (ix) Demand No. 95 | |
| | (x) Demand No. 96 | |
| | (xi) Demand No. 97 | |
| | (xii) Demand No. 74 | Industrial Reconstruction Deptt. |
| | (xiii) Demand No. 92 | Public Undertakings Department—4 hours. |

Saturday, 12-5-90

(i) The West Bengal Taxation Laws (Second Amendment) Bill, 1990. (Introduction, Consideration & Passing)—2 hours.

(ii) The West Bengal Taxation Tribunal (Amendment) Bill, 1990. (Introduction, Consideration & Passing)—1/2 hour.

(iii) Demand No. 51 Fisheries Department—1 hour.

(2 P.M.)

(i) The Assansol Municipal Corporation Bill, 1989 as reported by the Select Committee. (Consideration and Passing)—1 hour.

(ii) The Siliguri Municipal Corporation Bill, 1989 as reported by the Select Committee. (Consider-

ation and Passing)—1 hour.

(iii) The Chandernagore Municipal Corporation Bill, 1989 as reported by the Select Committee. (Consideration and Passing)—1 hour.

Monday, 14-5-90

(i) The West Bengal Scheduled Castes and Scheduled Tribes (Reservation of Vacancies in Services and Posts) (Amendment) Bill, 1990. (Introduction, Consideration and Passing)—1 hour.

(ii) Demand No. 41 — Scheduled Castes and Tribes Welfare Department—2 hours.

(iii) Demand No. 44 — Relief and Welfare (Relief)) Department—1 hour.

(iv) Demand No. 12, (v) Demand No. 77, (vi) Demand No. 78, (vii) Demand No. 80 — Transport Deptt.—2 hours.

Tuesday, 15-5-90

(i) Demand No. 27 — Home (Civil Defence) Department—1 hour.

(ii) Demand No. 82, (iii) Demand No. 89 — Environment Deptt.—1 hour.

(iv) Demand No. 48, (v) Demand No. 52 — Forest Deptt.—1 hour.

(vi) Demand No. 36 — Housing Department.

(vii) Demand No. 1 — Home (Parliamentary Affairs) Department.

(viii) Demand No. 3, (ix) Demand No. 5 — Home (C. and E.) Deptt.

(x) Demand No. 6, (xi) Demand No. 9 — Finance (Taxation) Deptt.

(xii) Demand No. 10 — Excise Department.

(xiii) Demand No. 11, (xiv) Demand No. 13 — Finance (Taxation) Deptt.

(xv) Demand No. 14 — Finance (Audit) Deptt.

(xvi) Demand No. 16 — Finance (Budget) Deptt.

(xvii) Demand No. 20, (xviii) Demand No. 28 — Finance (Audit) Deptt.

| | |
|---|---|
| (xix) Demand No. 29 | Finance (Taxation) Deptt. |
| (xx) Demand No. 46 | Finance (Taxation) Deptt. |
| (xxi) Demand No. 64 | Development and Planning (Development) Deptt. |
| (xxii) Demand No. 65 | |
| (xxiii) Demand No. 72 | |
| (xxiv) Demand No. 83 | |
| (xxv) Demand No. 85 | Development and Planning Deptt. |
| (xxvi) Demand No. 99 | Finance (Budget) Deptt.–1 hour. |

There will be no Mention Case on the 5th May, 10th May and 12th May, 1990.

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার। আমি যদিও জানি গোটা বিষয়টা রিপোর্টে যেটা দেখা যাচ্ছে বি. এ. কমিটিতে পাস হয়েছে তবুও ৫ তারিখে সকাল ৯টা থেকে ৭টা ডিপার্টমেন্টের বাজেট বরাদ্দ একই দিনে উপস্থাপিত করা হচ্ছে। শনিবার সকাল ৯টা থেকে একটানা ৮ ঘন্টার বিজনেস হবে। এটা কি আর একদিন পিছিয়ে দেওয়া যায় না?

**মিঃ স্পিকার :** আমার এটা করতে কোনও আপত্তি নেই, কিন্তু টাইম শিডিউল যেটা অ্যাভেলেবল তার মধ্যে অন্য লেজিসলেটিভ বিজনেস রয়েছে, নন-অফিসিয়াল ডে আছে, অ্যাসেম্বলির অন্যান্য যে প্রোগ্রাম আছে সেগুলি ফিড করতে হয়েছে। সেজন্য শনিবার যেসব বাজেট আছে সেগুলি এক ঘন্টার বাজেট এবং ঐদিন কোন ইম্পর্ট্যান্ট ডিপার্টমেন্ট রাখিনি, সব ছোট ছোট দপ্তর আছে। আমরা এটা ডিসকাস করেই এনেছি।

Now, the Minister-in-charge of Home (Parliamentary Affairs) may please move the motion for acceptance of the House.

**Shri Abdul Quiyom Molla :** Sir, I beg to move that the 58th Report of the Business Advisory Committee be taken into consideration.

The motion was then put and agreed to.

[7-00—7-10 A.M.]

**শ্রী জ্যোতি বসু :** স্পিকার মহাশয়, বিরোধী দলের সমস্ত ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে আমার ব্যয় বরাদ্দের পক্ষে আমি জবাবি ভাষণে কয়েকটি কথা বলতে চাই। বিরোধী দলের নেতা বক্তৃতা আরম্ভ করে বার বার যা বলেন এবারেও তাই বলেছেন যে, জ্যোতিবাবু আর সেই জ্যোতিবাবু নেই। কংগ্রেস আমলে বিরোধী দলের নেতা জ্যোতিবাবু, এখন আর সেই জ্যোতিবাবু নেই। ঠিকই তো, এই থাকাটা মুশকিল। আমি কয়েক বছর দেখছি—আমরাও আন্দোলন করতাম, গণ আন্দোলন করতাম, জেলে যেতাম, আইন ভাঙতাম, সবই ঠিক—কিন্তু আমরা খোলা ময়দানে দাঁড়িয়ে কখনও বলতাম না যে, পুলিশের গাড়িতে আগুন লাগাও,

পুলিশকে আক্রমণ কর এবং নানাবিধ অন্যায় কাজ কর, অপরাধমূলক কাজ কর। এই হচ্ছে ওদের একমাত্র উপায় পশ্চিমবাংলায় ক্ষমতায় আসবার। এই সব, এই পথ কখন আমাদের ছিল না। আমি আর একা থাকব কি করে? তারপর উনি পুলিশ বাজেট সম্বন্ধে অনেক কিছু বললেন। আমি তাড়াতাড়ির মধ্যে দু'একটি হিসাব এনেছি। পুলিশ বাজেটে উনি এমন ভাব দেখালেন যেন ওঁদের আমলে পুলিশই ছিল না, রাম রাজত্ব ছিল! তখন অনেক কম খরচ হত, সবই ঠিক ছিল। ১৯৭৬-৭৭ সালে ওদের শেষ বছরে টোটাল বাজেট ছিল ১০২৯.৪৩ ক্রোরস। পুলিশ ৪৭.৩১, তার মানে শতকরা ৪.৬। আর শিক্ষায় ছিল ১২৭.৭৪, তার মানে শতকরা ১২। ১৯৮৯-৯০ সালে গত বছর আমাদের বাজেট ছিল ওদের ১ হাজারের জায়গায় ৫ হাজার ৩৯৬.৫৬। আর সেখানে পুলিশে ছিল ২২৩৮.২৭, তার মানে ৪.৪, তার মানে .২ কম। ওদের শেষ বছর থেকে আমাদের গত বছর .২ কম ছিল পুলিশ বাজেটে। শিক্ষায় আমাদের ছিল ১০৩০, আর ওদের ছিল ১২৭.৭৪, তার মানে আমাদের ১৯ শতাংশ। ১৯৯০-৯১তে তার মানে এখন হচ্ছে ৭০১৯.৫৪, আর পুলিশে হচ্ছে ৩৫৫.৫১, তার মানে শতকরা ৫ ভাগ—একটু বেড়েছে হ্যাঁ বেড়েছে, নিশ্চয় বাড়বে। কারণ, পুলিশকে মাইনে দিতে হবে না? পে কমিশন বসলে মাইনে দিতে হবে। আমরা হিসাব দিয়েছি কিসে বেড়েছে এবং এটাই অভিযোগ সাত্তার সাহেবের, মাইনে বাড়ালেন পুলিশের খরচ বাড়ালেন, কিন্তু আরও যে দরকার ছিল ইকুইপ্‌ড করার জন্য, যাতে ভাল কাজ করতে পারে, দক্ষতার সঙ্গে কাজ করতে পারে। সেইগুলি উনি অঙ্কের হিসাব দিলেন, ঠিকই দিয়েছেন যে, আরও বাড়ানো উচিত ছিল। তারপরে বললেন যে, এক পয়সাও দেব না। এক পয়সাও না দিলে বাড়াব কি করে? আপনারা যদি এক পয়সাও না দেন তাহলে বাড়াব কি করে? এ হয় না। তারপরে ওরা বলছেন আমাদের এখানে যে আইনশৃঙ্খলা আছে—এখন যাই বলুন—ওরা তা মেনে নিয়েছেন। আমাদের বিরোধী দলের বন্ধুরা তা মেনে নিয়েছেন। তারা মেনে না নিলে এটা এরকম কি করে হয়? আমি বরাবরই শুনছি বৈজ্ঞানিক রিগিং, বৈজ্ঞানিক সন্ত্রাস! তার মানে দেখা যায় না সেই সন্ত্রাস। বৈজ্ঞানিক অথচ সন্ত্রাস—তার মানে ওরা মেনে নিয়েছেন এখানে আইনশৃঙ্খলা তুলনামূলকভাবে ভালই আছে। আমি হিসাব দিয়েছি। কিন্তু তাসত্ত্বেও সাত্তার সাহেব সেই হিসাব থেকে খানিকটা পড়ে দিয়ে বললেন অপরাধমূলক কাজ বেড়ে গেছে। আমি বলেছি কোথায় বেড়েছে। যেমন খুনের ব্যাপারে বেড়েছে, আবার অন্য কতকগুলি জায়গায় কমেছে। উনি বললেন না। তা সব মিলিয়েই বলেছি। উনি বললেন, না, সবই বেড়ে গেছে—আইনশৃঙ্খলা নেই। এইসব কথা উনি বললেন। সেই জন্য আমি যে অঙ্কের হিসাব দিয়েছি তার সঙ্গে আর একটা হিসাব আমি এনেছি, তাতে ১ লক্ষ জনসংখ্যায় অপরাধমূলক কাজের হিসাব আছে। এই হিসাবটা আমার কাছে আছে। তাতে দেখা যাচ্ছে হরিয়ানায় ১ লক্ষের মধ্যে ৩১৯, হিমাচলপ্রদেশে ১৫২, জম্মু এবং কাশ্মীরে ৩৩১, কর্ণাটকে ২১৪, মধ্যপ্রদেশে ৩৪৬, মহারাষ্ট্রে ২৮৬, ওড়িষ্যায় ১৬৩, ত্রিপুরায় ২৬৬, পশ্চিমবাংলায় ১০২—সব চেয়ে লোয়েস্ট। পরিসংখ্যান দিলে পরিসংখ্যানেই জবাব দেব। তা না-হলে আমি আর কিসে দেব?

তারপর ওঁরা এখানকার আইনশৃঙ্খলার কথা বার বার বলেছেন। আমি বলেছি, তুলনামূলকভাবে ভাল যা হচ্ছে ভারতবর্ষের চারিধারে তার থেকে। সেটা আমি বরাবরই বলেছি এবং তাতেও আত্মসন্তুষ্টির কোনও জায়গা নেই, আমাদের সজাগ দৃষ্টি রাখতে হবে।

কারণ, ভারতবর্ষের চারিধারব্যাপী আমরা দেখছি যে হিংসাত্মক কার্যকলাপ হচ্ছে এবং আকাশ-বাতাসে হিংসা ছড়ানো হচ্ছে, রাজনীতি এইসব আমরা দেখছি। সেইজন্য আমি এসব খুব বিচার করেই বলেছি যে আমাদের আত্মসন্তুষ্টির জায়গা নেই, এটা আমাদের সবাই মিলে দেখতে হবে। যারা অবশ্য হিংসায় বিশ্বাস করেন তারা আর কি করে দেখবেন? তাদের তো দেখবার কথা নয়। তারপর ওরা বলেছেন যে পুলিশ গুলি চালিয়েছে আর প্রতিটি পুলিশের গুলিতে নাকি আমাকে জুডিশিয়াল এনকোয়ারি করতে হবে। একেবারেই করতে হবে না। এটার মানে হচ্ছে ধামা চাপা দেওয়া। জুডিশিয়াল এনকোয়ারি মানে দু'বছর লাগবে অথচ আমাকে অনেক ক্ষেত্রে যেখানে অন্যায় করে—কতকগুলি ক্ষেত্রে অন্তত যেখানে অন্যায়ভাবে গুলি চালিয়েছে আমাকে সেখানে পুলিশের বিরুদ্ধে অ্যাকশন নিতে হয়েছে। অথবা পুলিশ যেখানে নিষ্ক্রিয় থেকেছে আমাকে সেখানে অ্যাকশন নিতে হয়েছে। আর আমার পক্ষে সুবিধা হত সব থেকে যদি জজের কাছে দিয়ে দিতাম, দু'বছর রায়-টায় কিছু বেরুতো না। কাজেই সব ক্ষেত্রে এটা করতে হয় না। কিন্তু কোনও কোনও ক্ষেত্রে আমি নিশ্চয় করেছি এবং সেই রিপোর্ট এই সভায় আমি দিয়েছি। তারপর স্পিকার মহাশয়, আপনি আমাকে বললেন যখন আজকে আমাদের হাউস শুরু হয় একটা আলোচনার ক্ষেত্রে—মাননীয় সদস্য শ্রী সোমেন মিত্র এখানে নেই, আপনি আমাকে বললেন যে আপনি একটু দেখবেন এরা যাতে মার-টার না খায়। আমি কি করে দেখব? ওদের অফিসে যদি গোলমাল হয়, সেখানে আমাদের বললে আমরা পুলিশ পাঠাতে পারি কিন্তু পুলিশ তো ভেতরে ঢুকতে পারে না। কোনও রাজনৈতিক দলের অফিসে বা যেখানে রাজনৈতিক মিটিং হচ্ছে সেখানে কি করে ঢুকবে পুলিশ? এটা তো কখনও হয় না। এটা ওদের নিজেদের ঠিক করে নিতে হবে। আপনি এটাও জানেন যে আইনশৃঙ্খলা কিভাবে এরা বিঘ্নিত করার চেষ্টা করছে, সেটা আমি আগেও বলেছিলাম। এখানে আইনশৃঙ্খলা নেই এইসব কথা ওরা বলছেন আর অ্যাসেম্বলির বাইরে মহিলাদের লেলিয়ে দিচ্ছেন। এখানেও দেখলাম এবং হাওড়াতেও দেখলাম এবং মহিলা দেখছি ওদের নেত্রী, তিনি পুলিশের টুপি নিয়ে টানাটানি করছেন। কি ব্যাপার কি, পুলিশের টুপি নিয়ে টানাটানি করছেন? আমি আগে ছবিটা দেখিনি। আমি পুলিশকে জিজ্ঞাসা করলাম যে এই মহিলা টুপিটা কি—দেখি স্ট্যাচুর মতো দাঁড়িয়ে আছে। ভদ্রলোক পুলিশ অফিসার তাই স্ট্যাচুর মতো দাঁড়িয়ে আছেন। তো বললেন, কি করব আমি, মহিলা করছে, এটা পুরুষ হলে আমি সরিয়ে দিতাম। এটা বললেন। Has she ever been pulled up? She has never been pulled up.

তারপর বোমা ছুঁড়ল। বোমা ছুঁড়লে পুলিশ ব্যবস্থা অবলম্বন করবে না? বোমা ছোঁড়া মানে বিশৃঙ্খলার সৃষ্টি করা, অপরাধমূলক কাজ, গুণ্ডামি, তার বিরুদ্ধে পুলিশকে নিশ্চয় রুখে দাঁড়াতে হবে সে বিষয়ে সন্দেহের কি আছে। আইনশৃঙ্খলা যদি রাখতে হয় সাধারণ মানুষের জন্য তাহলে করতে হবে। তারপর বারে বারে বলেছেন মণি সান্ন্যাল কি বলেছেন, তাঁকে কি করা হয়েছে ইত্যাদি। মণি সান্ন্যাল, ডেপুটি মেয়র, যার বিরুদ্ধে অভিযোগ করেছিলেন তাকে তো গ্রেপ্তার করা হয়েছে, তার বিরুদ্ধে তো মামলা করা হয়েছে। তিন-চারটি মামলা বোধহয় তার বিরুদ্ধে হয়েছে। চার্জশিট একটাতে দেওয়া হয়েছে আমি জানি। কাজেই আমি বলছি, কংগ্রেস আমলে এসব জিনিস তো হত না। তারপর বলছেন নিরপেক্ষ কিনা? নিশ্চয় নিরপেক্ষ আগের তুলনায় তার কারণ যখন আমরা বিরোধীপক্ষে ছিলাম তখন আমাদের

পক্ষের, বামফ্রন্টের পক্ষের লোকদের যখন হত্যা করা হত তখন তো মামলা হত না, কেউ গ্রেপ্তার হত না। আর আমাদের সময়, এই ১৩ বছরে কত গ্রেপ্তার হয়েছে আমি তো এখানে তার স্টেটমেন্ট দিয়েছি, পরিসংখ্যান দিয়েছি যে কোনও পার্টির গ্রেপ্তার কত হয়েছে, কার কি সাজা হয়েছে—আমি সব দিয়েছি সেখানে। আর যদি নিরপেক্ষ না হয়, একটু যদি সে দিকে নজর দিয়ে না থাকে তাহলে এটা কি করে হল যে আমাদের তথাকথিত কিছু লোক যারা আমাদের সমর্থক তারা জেল খাটছে—কারুর যাবজ্জীবন হয়েছে জেল, কারুর কম সময় হয়েছে। কি করে হল? কংগ্রেস আমলে একটাও হয়েছে এরকম?

[7-10—7-20 P.M.]

আমাদের এতগুলি ছেলেকে মেরে ফেলল, এতগুলি হামলা হল আমাদের উপরে, জেলায় জেলায় হামলা হল, কলকাতায় হামলা হল, শিল্পাঞ্চলে হামলা হল, সেই সময়ে তো একটাও মামলা হল না? আর আমাদের বলছেন নিরপেক্ষ কিনা, বলছেন আমাদের লোকেরা থানায় গিয়ে বসে থাকে। তাদের খেয়ে-দেয়ে আর কাজ নেই যে তারা থানায় গিয়ে বসে থাকবে। কংগ্রেসের লোকেরাই বারে বারে থানায় ফোন করে। ফোন করবেনই তো। জনপ্রতিনিধি যদি হল, তাদের যদি কোনও অসুবিধা হয় তাহলে থানায় কেন ফোন করবেন না? সেটা আমাদের বন্ধুরাও করতে পারেন, বিরোধী দলের বন্ধুরাও করতে পারেন কিন্তু থানায় গিয়ে বসে থাকবে না। এটা আমাদের কালচার নয়, এটা আমাদের চরিত্র নয় যে থানায় গিয়ে বসে থাকবে। আর এখানে দেখলাম যে একজন সরোজবাবুর নামে অসত্য কথা বলেছেন। কংগ্রেস থেকে বলা হচ্ছে যে আমরা চেঁজে আছি পুলিশের জন্য সরোজবাবু আমাদের মধ্যে নেই, তার নামে এই রকম অসত্য কথা বলা হবে যেটা আমাদের পার্টির কথা নয়? কোনও বামপন্থী দলের এই কথা হতে পারে না। পুলিশ দিয়ে আমরা এখানে পৌঁছাইনি। পুলিশের অত্যাচারের সম্মুখীন হয়ে আমরা এখানে, পৌঁছেছি, কংগ্রেস দলের অত্যাচারের সম্মুখীন হয়ে আমরা এখানে পৌঁছেছি। আর সরোজবাবু আমাদের নেতা, তিনি আমাদের মধ্যে নেই, তার নামে একটা অসত্য কথা বলা হল। সত্য কথা বলার কিছু নেই সে জন্য এইসব অসত্য কথা বলা হচ্ছে। তারপরে একজন বলেছেন মিসা—মেয়রের কথা বলে বলেছেন যে মিসা কেন ব্যবহার করা হচ্ছে না? আপনি কি বলেন, বিরোধী দলের নেতা, আপনি বলুন এটা ব্যবহার করতে হবে? আমরা বলেছি যে এই সব অসভ্য বর্বর আইন আমারা ব্যবহার করি না। আমরা আগের কেন্দ্রীয় সরকারে জানিয়েছিলাম, এই সরকারকেও জানিয়েছি যে আমরা বিনা বিচারে আটক করি না। যদি কেউ অপরাধ করে তাকে গ্রেপ্তারের প্রয়োজন আছে, তাকে গ্রেপ্তার করতে হবে। অপরাধ করলে যে সব আইন আছে সেই সব আইন প্রয়োগ করে আমরা সেখানে ব্যবস্থা গ্রহণ করি। কংগ্রেসের তো এগুলি ভাবা দরকার। সিদ্ধার্থ রায় এক সময়ে আমাকে বলেছিলেন যে, জানো, আমাদের জেলে এখন তোমাদের যত লোক বিনা-বিচারে আটক আছে তার থেকে বেশি কংগ্রেসের লোক আছে। আমি বলেছিলাম যে সেটা কি তোমার কৃতিত্ব? এই কংগ্রেসিরা তোমার বিরুদ্ধে। তোমাদের গোষ্ঠী দ্বন্দ্ব হচ্ছে সে জন্য তুমি তোমার বিরুদ্ধে যারা আছে সেই কংগ্রেসিদের আটক করে রেখে দিয়েছ বিনা বিচারে, মামলা করছ না তাদের বিরুদ্ধে। আমাদের বিরোধী দলের নেতা বলছেন এতদিন পরে যে মিসা ব্যবহার করতে হবে। তারপরে আর একটা কথা হচ্ছে, এই আনন্দমার্গীদের সমর্থক যে

এখানে আছে, এটা আমার দেখে খারাপ লাগছে। আমি একটা স্টেটমেন্ট দিয়েছি সেদিন কিন্তু তাতে কোনও ভ্রুক্ষেপ নেই। কি হল? ৫ জন আনন্দমার্গী খুন হয়েছে। হ্যাঁ, খুন হয়েছে। সে জন্য লোক গ্রেপ্তারও হয়েছে। যাদের এফ. আই. আর.-এতে নাম আছে তাদের কয়েক জন গ্রেপ্তার হয়েছে, কয়েক জন আরও বাকি আছে। তার মধ্যে প্রথম নাম যার ছিল সে কংগ্রেসেরই লোক। আর বলা হয়েছে যে আপনারা খুন করে কংগ্রেসকে জড়িয়ে দিয়েছেন। এফ. আই. আর.-এতে তো নাম আছে। আপনাদের বন্ধুরা, আনন্দমার্গীরা তো নামটা দিয়েছে। তারা হয়ত জানত না যে আপনারা তাদের বন্ধু। কারণ ইন্দিরা গান্ধীকে এরা হত্যা করতে চেয়েছিল। এরা বহু হত্যার সঙ্গে জড়িত। বলা হয়েছে যে ১৭ জন খুন হয়েছিল বিজন সেতুতে। বিরোধী দলের বন্ধুরা জানেন না যে যখন মানুষগুলিকে আমরা গ্রেপ্তার করেছিলাম তখন এটা আমাদের মনে হয়েছিল যে হয়ত এরা নিজেদের মধ্যে খুন-খারাপি করে, ওদের এই ব্যাপারে স্বীকৃতি আছে। সেন্ট্রাল গভর্নমেন্টের সেইসব দলিলপত্র আমাদের কাছে আছে। এখানেও বোধ হয় ওরা নিজেদের মধ্যে খুনখারাপি করেছে, ১৭ জন খুন হয়েছে। তারপরে টি. আই. প্যারেডে সনাক্তিকরণ করা হল। যাদের গ্রেপ্তার করা হয়েছিল। তাদের কয়েকজনকে করা হল। কোর্টে গিয়ে তারা বললেন যে না, আমরা কিছু করব না। তারা বলল যে আমরা আদালত মানি না, সরকার মানি না, এই হচ্ছে স্টেটমেন্ট গিভেন অন দি ফ্লোর অব দি কোর্ট। আর এই লোকদের এরা সমর্থন করছেন। ওরা বোধ হয় এখানে ষড়যন্ত্র করছেন যে আমাদের কিছু লোককে খুন করবেন। খুন করলেই কি আমার আন্দোলন থেমে যাবে, না আমাদের অগ্রগতি থেমে যাবে? কংগ্রেসিরা বোধ হয় ভাবছেন যে এদের তো সরাতে পারছি না, একটু খুনটুন হয়ে গেলে ভাল হয়। আপনাদের বলব যে এই সব পথে যাবেন না, এটা ভয়ঙ্কর মারাত্মক পথ। কাজেই এই পথে যাবেন না। ইতিমধ্যে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আমাদের যোগাযোগ হয়েছে। .......গোলমাল.......

[7-20—7-30 P.M.]

(প্রচণ্ড গোলমাল)

(শ্রী সুব্রত মুখার্জি এবং শ্রী সৌগত রায় কথা বলার জন্য আসন ছেড়ে দাঁড়িয়ে ওঠেন)

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আপনি আনন্দমার্গীকে ব্যান করছেন না কেন?

**Mr. Speaker :** Mr. Subrata Mukherjee, please take your seat, please take your seat.

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আনন্দমার্গীকে নিষিদ্ধ করুন।

(গোলমাল)

**Mr. Speaker :** Mr. Subrata Mukherjee, for the last time. I request you to please take your seat.

**শ্রী জ্যোতি বসু ঃ** বিরোধী দল, বিশেষ করে কংগ্রেসিদের আমি বলব, তাঁরা যেন দিল্লির মসজিদের ইমামের সঙ্গে একমত হবেন না, তাঁরা জেঠমালানির সঙ্গে একমত হবেন

না। ওদের কথা শুনবেন না। এটাই আমি আপনাদের কাছে আশা করছি। আমরা দেখব ভবিষ্যতে কি হয়। তবে ওরা যতই আমাদের খুন করার হুমকি দিক, আমরা ভয় পাই না।

(গোলমাল)

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** ওদের ব্যান করুন না।

(গোলমাল)

**শ্রী জ্যোতি বসু ঃ** আরে এই ** বসাচ্ছেন না কেন, বুঝতে পারছি না। কি ** হচ্ছে!

(গোলমাল)

**Mr. Speaker :** Mr. Mukherjee for the last time, please take your seat. No debate on it now please take your seat.

(Shri Mukherjee was still seen continuing his speech)

Mr. Subrata Mukherjee, I name you under rule 347. Please withdraw from the House ...... (noise) ..... Mr. Mukherjee, I have named you under rule 347. Please leave the House.

....(Noise and interruptions).....

....(At this stage the Congress(I) members walked out of the Chamber).....

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি আবার বলছি আনন্দমার্গীরা যত হুমকিই আমাদের দিক—দেশের বিভিন্ন জায়গা থেকে হুমকি দিয়ে আমাদের কাছে চিঠি আসছে, বিদেশ থেকেও নানারকম হুমকি তারা দিচ্ছে, কিন্তু তাতে আমরা ভীতসন্ত্রস্ত হতে পারি না, আমরা সারা জীবন ধরে জনগণের জন্য কাজ করছি। আমরা যাঁরা সাধারণ মানুষের পক্ষে কাজ করছি তাঁদের এই সব হুমকিতে ভয় করবার কিছু নেই। রাজনৈতিক দিক থেকে এবং আমাদের প্রশাসনের দিক থেকে ওদের বিরুদ্ধে যা ব্যবস্থা করার তা আমরা করব, এ বিষয়ে আপনারা নিশ্চিত থাকতে পারেন। তাতে আমাদের দু'চার জনের জীবন যায় তো যাবে। তবে আমি বলছি, কংগ্রেস চলে গেছে, ইমাম বোখারী কি বলেছেন, জেঠমালানী কি বলেছেন, তাঁদের ঐ বক্তব্যের একমত হবেন না। কংগ্রেসের কি ওঁদের সঙ্গে একমত হতে হবে, ওঁরা যা বলবেন শুনতে হবে? বোখারী কি জানিয়েছেন? একটা চিঠি দিয়েছেন, "আগে ওদের খারাপ ভাবতাম, এখন ভাল ভাবছি।" উনি ভাল ভাবুন, কিন্তু আমাদের খুন করতে চাইলে ওটাকে রাজনৈতিক বলে মনে করতে পারি না। আমি তারপরে কংগ্রেসকে বলছি—থাকলে ভাল হত, চলে গেলেন—৮০ জনকে ওঁরা একদিনে খুন করেছিলেন, এটা ইতিহাস, ভারতবর্ষে এটা রেকর্ড। ঐ খাদ্য আন্দোলন হবার পরে জেলের মধ্যে গুলি করা হয়েছে, গুলি করে আমাদের তিনজনকে হত্যা করা হয়েছিল। তখন মজফ্ফর সাহেব ছিলেন দমদম জেলে। দু'জন খুন হয়েছিল সেখানে। আমাদের একজনকে গুলি করেছিল। তারপরে প্রেসিডেন্সি জেলে আমাকে

**Note : [ Expunged as order by the chair on 4th May, 1990 ]

গ্রেপ্তার করে নিয়ে যাওয়া হয়। এইসব জিনিস, এইসব বর্বরতা তখন ছিল। এখন সভ্যভাবে আমরা সরকার চালাবার ব্যবস্থা করছি।

[7-20—7-30 P.M.]

তারপর লক-আপ ডেথ সম্বন্ধে যা বলেছেন আমি সবই প্রশ্নোত্তরের সময় অঙ্কের হিসাবে পরিসংখ্যান দিয়েছিলাম। ওনারা বলছেন ৮১টি কেস, এটা ঠিক নয়, এর থেকে অনেক কম। হয়তো আমার কাছে আছে, এখন আর দরকার নেই বলবার, তবে অনেক কম। কিন্তু যেখানে আমরা পাচ্ছি যে সত্যিই পুলিশের অত্যাচারে মরেছে-লক-আপ ডেথ এটা মানে এই নয় যে প্রত্যেকেই পুলিশের অত্যাচারে মরেছে—এটা একেবারেই না এবং যেখানে আমরা খোঁজ পেয়েছি যে পুলিশের অত্যাচারে মরেছে সেখানে আমরা সাজা দিয়েছি। আমি প্রশ্নোত্তরের সময় কতকগুলি কেসের কথা বলেছিলাম যে ১৯৭৭ সাল থেকে আর গত বছর অবধি ৩১ জন পশ্চিমবাংলায় আমাদের পুলিশের লক-আপে মরেছে। তার মানে এটা নয় যে ঐ ৩১ জনই পুলিশের মার খেয়ে মরেছে। হয়তো কেউ সুইসাইড করেছে, কেউ পুলিশের মার খেয়ে মরেছে আবার কেউ বাইরে থেকে আহত হয়ে এসেছে, সেখানে হার্ট ফেল করে গেছে এবং তার হিসাব আমি প্রশ্নোত্তরের সময় দিয়েছিলাম। কলকাতায় সেইরকম ১৯৭৭ সাল থেকে গত বছর অবধি এইরকম ৩১ কেস আমাদের কাছে আছে সেখানে ২/৫ জন সত্যিই আমাদের ধারণা হয়েছে সব রিপোর্ট থেকে যে পুলিশের অত্যাচারে তারা মরে গেছে। তাদের বিরুদ্ধে আমরা অ্যাকশন নিয়েছি। তারপর কংগ্রেসি বন্ধুরা বা অন্য যারা বক্তৃতা দিলেন তাঁরা বললেন না যে আমাদের এখানে শান্তিপূর্ণ নির্বাচন হয়। গতবার সেটা প্রমাণ হয়ে গেছে। ইলেকশন কমিশন তাঁর লেখবার দরকার ছিল না—তিনি সমস্ত তথ্য নিয়ে লিখেছেন যে এইরকম যে ইলেকশন শান্তিপূর্ণ হয়েছে আপনি সব অফিসারদের অভিনন্দন জানিয়ে দিন—এইকথা তিনি লিখেছেন। আমাদের এদিক থেকে দু-একজন বক্তা বলেছেন যে সাম্প্রদায়িক দাঙ্গা-হাঙ্গামা এখানে হয় না। তারজন্য কংগ্রেসের বোধ হয় দুঃখ হচ্ছে। এতে আমাদের গৌরবান্বিত হওয়া দরকার। বিচ্ছিন্নতাবাদ আন্দোলন হচ্ছে, সাম্প্রদায়িক আন্দোলন হচ্ছে, হিন্দু, মুসলমান, শিডিউল কাস্টস তফসিলি এইসব ভাগ করে দেওয়ার জন্য আন্দোলন হচ্ছে—এইসব আমরা দেখছি। একজনকে আর একজনের সঙ্গে ভাগ করে দেওয়ার চেষ্টা হচ্ছে। আমি মাননীয় সদস্য হাসানুজ্জামান সাহেবের বক্তৃতা শুনলাম। হাসানুজ্জামান সাহেব বললেন, উনি কমিউনাল নন, যা ভাববার উনি ভাবুন, উনি বললেন, মুসলমানদের উনি ভাল করবেন। আপনি কি করে মুসলমানদের ভাল করবেন? আপনি মুসলমানদের আলাদা করে নিয়ে গিয়ে—যদি আপনাকে মানে কেউ, যদিও বেশিরভাগ আপনাকে মানে না, এটা পশ্চিমবাংলার পক্ষে ভাল—হিন্দুদের কাছ থেকে তফসিলি জাতি, উপজাতিদের কাছ থেকে যারা সংখ্যাগরিষ্ঠ মানুষ আছেন শতকরা ৮০-৮৫ ভাগ তাদের কাছ থেকে আলাদা করে কি মঙ্গল করা যাবে? সেইরকম জামাতে-ই-ইসলামী আছেন। মুসলিম লীগ অবশ্য খোলাখুলি এভাবে বলেনি, কিন্তু জামাতে-ই-ইসলামী খোলাখুলিভাবে বলেন সেই কথা। এ তো আমরা দেখছি, আমরা কাশ্মীরে দেখছি, কত জায়গায় দেখছি। সেইজন্য আমি বলব এখন সেটা হয়নি। তারপর উনি বলেছেন, কথাটা ঠিক যা আমি বুঝলাম, রাজনৈতিক দলের মধ্যে সাম্প্রদায়িকতা থাকতে পারে, কিন্তু পুলিশের মধ্যে যেন না থাকে। কঠিন কথা বললেন না?

আমরা গৌরব অনুভব করি যে পশ্চিমবাংলায় অন্তত এখন অবধি যা হচ্ছে। ভারতবর্ষে পুলিশের একটা অংশ রায়টে যোগ দেয়, প্রতিটা রায়টে, এই রিপোর্ট আছে, ৪০ বছর ধরে আমরা দেখছি। কিন্তু সৌভাগ্যবশত আমাদের পুলিশ কিছু গোলমাল ইত্যাদি সেখানে যখন হয়েছে অন্তত ঐভাবে ভাগ হয়ে যায়নি, ধর্ম হিসাবে ভাগ হয়ে যায়নি। পুলিশকে আমরা বারে বারে মনে করিয়ে দিই যে পুলিশবাহিনীতে যখন কাজ করছেন তখন আপনাদের এর অনেক উর্ধ্বে থাকতে হবে এবং সৌভাগ্যবশত আমরা তা রাখতে পেরেছি। কিন্তু আমরা যদি তাদের সাহায্য না করি, ভাল দিকটা যদি না দেখি—খারাপ দিকটা নিশ্চয়ই সমালোচনা করতে হবে। পুলিশের সেই সমালোচনা শুনতে হবে আমরা যারা পুলিশকে চালাচ্ছি, যে রাজনৈতিক দল চালাচ্ছে তাদের শুনতে হবে। আর বিশেষ কিছু বলার নেই, উত্তর দেবারও প্রয়োজন নেই। তারপর বলা হয়েছে বাংলাদেশিরা আসছেন। আমি তার অঙ্কের হিসাব দিয়েছি। বর্ডারের কিছু কিছু জায়গায় বাংলাদেশিরা আসছেন। সেখানে বি. এস. এফ. এবং আমাদের পুলিশ আছে। প্রথমে বি. এস. এফ.কে ঠেকাতে হয়। আমাদের হিসাবে বোধ হয় ১৫-২০ হাজার বাংলাদেশিকে—মনে নেই এখন—ফেরত পাঠিয়েছি। কিন্তু কিছু মিশে গেছে। কিন্তু এটা ঠিকই সেইসব বর্ডারগুলিতে তাঁরা এসেছিল যে কোনও কারণেই হোক তারা ওখান থেকে এসেছেন এবং নানারকমভাবে সেখানে থেকে যাচ্ছেন, এটা আমরা দেখছি।

এটা কেন্দ্রীয় সরকারের সঙ্গে আমাদের আলোচনা হয়েছে। ওখানে রাস্তাঘাট করবার ব্যবস্থা হয়েছে। জমি দিয়েছি যাতে করে যাতায়াতের ভাল ব্যবস্থা তাঁরা করতে পারেন, পুলিশের ব্যবস্থা করতে পারেন। আমাদের পুলিশেরও সেক্ষেত্রে নিশ্চয়ই দায়িত্ব আছে। সেদিকে নজরও আমরা রাখছি। এখানে কংগ্রেসের প্রবুদ্ধ লাহা যা বলছিলেন, আমি বলছি যে, উনি যে বক্তৃতা দিলেন তাতে এটা তো বললেন না—উনি নিজেই তো অভিযোগ করেছিলেন যে, সেখানে এক কংগ্রেস এম. এল. এ. তার অফিসের পেছনের দরজা দিয়ে, সামনে তালা লাগান, খুলে রেখে অস্ত্রশস্ত্র নিয়ে ডাকাতি করতে যায়। এটা কংগ্রেস জানত না হয় নাকি? একথা প্রবুদ্ধ লাহা নিজে বলেছিলেন। পুলিশ যখন হস্তক্ষেপ করেন তাঁরা একমত হন যে, না জানলে এটা হতে পারে না। পুলিশ সেই কংগ্রেস অফিসে রেইডও করলেন পেছনের দরজা দিয়ে। ওঁরা আইন-শৃঙ্খলার কথা অনাচারের কথা বলেন! যা হোক, এটা বলতে চাই—আজকে আমাদের সতর্ক হতে হবে। এই ভারতবর্ষে ৪১ বছর স্বাধীনতার পরও যা চলছে তাতে তার বিরুদ্ধে লড়তে পুলিশের যেমন ভূমিকা আছে, বিরোধী রাজনৈতিকদেরও সেই ভূমিকা রয়েছে। আজকে আমরা যদি সেই ভূমিকা পালন না করি তাহলে কিছু করতে পারব? নারী নির্যাতন হোক, সাম্প্রদায়িক হাঙ্গামাই হোক বা বিচ্ছিন্নতাবাদী হাঙ্গামা হোক—এসবের বিরুদ্ধে রুখে দাঁড়াতে হবে, তা নাহলে দেশের ভাল হবে না। তবে দেশ ভাগ আর হবে না। আমাদের জমি কেউ নিয়ে যেতে পারে? মানুষকে কি দেশটা ভাগ করে দেওয়া হয়েছে? নিশ্চয়ই তারজন্য রুখে দাঁড়াতে হবে। সাধারণ মানুষের এটাই চাহিদা। তাঁরা শান্তিপূর্ণভাবে বাস করতে চান, দেশ গড়ে তুলতে চান। সেটা রুখতে গেলে দেশ গড়বার বিষয়ে ব্যবস্থা করতে হবে। আত্ম-সন্তুষ্টির কোনও জায়গা সেখানে নেই, কারণ এসব জিনিস বাড়ছে এবং কিছু কিছু রাজনৈতিক দল সমাজবিরোধীদের সঙ্গে নিয়েছে। আমি বলছি, এটা মারাত্মক। কোনও দলের পাঁচজনকে সে দলে নিয়ে যাচ্ছে, দশ-একশ জন যাচ্ছে। এটা আমরা

যদি পরিহার করতে না পারি তাহলে সমাজবিরোধীরা রাজনৈতিক দল থেকে উৎসাহ-উদ্দীপনা পাবে, প্রটেকশন পাবে। তার পর পুলিশকে গালাগাল করে কিছু হতে পারে? আমরা কি দেখছি—মারদাঙ্গা হলে.........

**মিঃ স্পিকার ঃ** জ্যোতিবাবু, একটু অপেক্ষা করুন। এই আলোচনা ৭-৩০ মিনিটের মধ্যে শেষ হবার কথা, কিন্তু হবে না। কাজেই ১৫ মিনিট সময় বাড়িয়ে দেবার জন্য বলছি।

(সভার সম্মতিক্রমে ১৫ মিনিট সময় বৃদ্ধি ঘটে)

**শ্রী জ্যোতি বসু ঃ** আহত হয়ে কেউ হাসপাতালে গেলে সমাজবিরোধীদের বিরুদ্ধে পুলিশ যদি অ্যাকশন নিতে যায় তাহলে অন্য দল এসে হাজির হয় বলে, 'ওদের গ্রেপ্তার করতে পারবেন না।' এটা পুলিশের কাজ নয়, মানুষের চেতনা বাড়াবার কাজ। আমরা দায়িত্ব গ্রহণ করে তাই সাধারণ মানুষের জন্য কাজ করি। আজকে এইরকম আবহাওয়া যদি না সৃষ্টি করতে পারি তাহলে দেশের অগ্রগতি কি করে হবে? সৌভাগ্য, পশ্চিমবঙ্গ ঐ জায়গায় আসেনি। তবে আত্ম-সন্তুষ্টিরও অবকাশ নেই। তারজন্যই শিল্পপতিরা মনে করছেন যে, এই রাজ্যে তাঁরা পুঁজি বিনিয়োগ করতে পারবেন, ব্যবসা-বাণিজ্য করতে পারবেন। এই সুযোগ গ্রহণ করা উচিত। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

The motions that the amount of the demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion moved by Dr. Ashim Kumar Dasgupta that a sum of Rs. 3,58,25,40,000 be granted for expenditure under Demand No. 21, Major Head : 2055-Police.

(This is inclusive of a total sum of Rs. 89,56,35,000 already voted on account in March, 1990) was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 7-30 P.M. till 1-00 P.M. on Friday, the 4th May, 1990 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Friday, the 4th May, 1990, at 1 P.M.

### P R E S E N T

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 10 Ministers, 2 Ministers of State and 141 Members.

[1-00 — 1-10 P.M.]

### Held over Starred Questions

### (to which oral answers were given)

### Number of Closed Industries (Large and Small)

***10.** (Admitted question No. *115.) **Shri Sultan Ahmed :** Will the Minister-in-charge of the Labour Department be pleased to state—

(a) the number of industries (large and small) closed in the State as on 31st December, 1989; and

(b) the steps taken or proposed to be taken by the State Government in this regard ?

**Shri Santi Ranjan Ghatak :**

(a) Total number of industries (large and small) closed in the state on 31st December, 1989 was 81.

(b) The State Conciliation machinery has used its good offices for re-opening the closed units.

**শ্রী এ.কে.এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জিজ্ঞাসা করছি ওই যে কারখানাগুলো ক্লোজড হয়ে গেছে, আপনারা কনসিলিয়েশন করেছেন, এরমধ্যে কতটা সাকসেসফুল হয়েছেন বা কতগুলো কারখানা খোলার ব্যবস্থা করেছেন?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** এর সংখ্যা দিতে পারবো না, আলাদা প্রশ্ন করতে হবে।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই ক্লোজড ইন্ডাস্ট্রিগুলোর মধ্যে কোনও মাল্টিন্যাশনাল ইউনিট আছে কিনা?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** ক্লোজড ইন্ডাস্ট্রি যেগুলো সেগুলো অন্তত ১১০ এর নিচে তাদের পারমিশন নিতে হয় না। ২৫ - ও তে ১০০ উপরে যারা তাদের পারমিশন দেওয়া হয়। ১০০র নিচে যারা তাদের মাল্টিন্যাশনাল ইউনিট আছে বলে আমার জানা নেই।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আন্ডার দি ইন্ডাস্ট্রিয়াল

ডিসপুট অ্যাক্ট অনুযায়ি ২৫-ওতে স্টেট গভর্নমেন্টের পারমিশনে সিক করেছে কতগুলো ক্লোজড ইন্ডাস্ট্রি এবং স্টেট গভর্নমেন্ট কতগুলো রিজেক্ট করেছেন?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** আমরা পারমিশন দিই না, তবে সম্প্রতি যে ঘটনা ঘটেছে সেটা অত্যন্ত দুঃখজনক কেস। আমরা যাদের পারমিশন দিইনি তারা কোর্টে গেছে। এবং ইতিমধ্যে কর্ণাটক হাইকোর্ট, গুজরাট হাইকোর্ট এবং আরও কোনও কোনও হাইকোর্টের আদেশ নিয়ে ২৫-ওতে স্ট্রাইক অফ করে দিয়েছে। সুপ্রিম কোর্টও রায় দিয়েছে যে যারা কারখানার মালিক তাদের কারখানা যদি না চলে তারা কারখানা বন্ধ করে দিতে পারেন। এই ব্যাপারে আমরা কনটেস্ট করছি এবং সম্প্রতি ইন্ডিয়ান লেবার কনফারেন্সে লেবার মিনিস্টারকে বলেছিলাম যে, আইনের একটা গ্যাপ আছে, সেটা পূরণ করতে হবে। তা না হলে খুব অসুবিধার সৃষ্টি হবে।

**শ্রী যামিনীভূষণ সাহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি যে, আজকাল এক ধরনের রেওয়াজ হয়েছে যে কারখানায় লো প্রোডাকশন বলে নোটিশ দিয়ে দিনের পর দিন ফেলে রাখছেন আইনকে অ্যাভোয়েড করার জন্যে। আমার প্রশ্ন এই ধরনের কতগুলো কারখানা আছে?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** এটার জন্য নোটিশ চাই, তবে আমি এটুকু বলতে পারি সেগুলি ক্লোজারের মধ্যে পড়ে না, লক-আউট এবং সাসপেনশন অফ ওয়ার্ক, সাসপেনশন অফ বিজনেস এটা অন্য, ক্লোজার আর লক আউটটা আলাদা, সংখ্যাতত্ত্ব বলতে গেলে আমাকে নোটিশ দিতে হবে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্যার, আপনি যে ৮১টি ক্লোজারের হিসেব দিয়েছেন এতে কত জন শ্রমিক এর সঙ্গে যুক্ত সেটা বলতে পারবেন কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** ৮১টি যে ক্লোজার এগুলি সব ছোট, টোটাল হচ্ছে ১২,৭৭৬।

**পশ্চিমবঙ্গে শিশু-শ্রমিকের সংখ্যা**

***১৬।** (অনুমোদিত প্রশ্ন নং *৫) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গে শিশু-শ্রমিকের কোনও পরিসংখ্যান রাজ্য সরকারের আছে কিনা;

(খ) থাকিলে, (১) তাহাদের সংখ্যা কত; (২) উক্ত শিশু-শ্রমিকের মোটামুটি কি হারে মজুরি দেওয়া হয়;

(গ) উহাদের কল্যাণের জন্য রাজ্য সরকারের কোনও পরিকল্পনা আছে কিনা; এবং

(ঘ) "গ" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হলে, তাহা কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ**

(ক) বর্তমানের সঠিক পরিসংখ্যান রাজ্য সরকারের কাছে নাই। তবে ১৯৮১ সনে আদমসুমারী অনুযায়ী পশ্চিমবঙ্গে শিশু শ্রমিকের সংখ্যা জানা আছে।

(খ) (১) ১৯৮১ সনের আদমসুমারী অনুযায়ী পশ্চিমবঙ্গে শিশু শ্রমিকের সংখ্যা ৬,০৫,২৬৩। (২) মজুরির হার সর্বত্র সমান নয়, বিভিন্ন কর্মে (এমপ্লয়মেন্ট) বিভিন্ন হার। নিম্নতম মজুরি আইন, ১৯৪৮ অনুযায়ী সরকার কর্তৃক স্থিরীকৃত এবং পুনর্নির্মিত হার নিম্নরূপ ঃ—

কৃষি - দৈনিক ১৫ টাকা ৭০ পয়সা সিঙ্কোনা এব ভেষজ বাগিচা - প্রতিমাসে ৬৬৯ টাকা ৫২ পয়সা বন সংক্রান্ত - দৈনিক ১৮ টাকা ৫ পয়সা। চা বাগিচায় চুক্তি অনুযায়ী দৈনিক মজুরির হার ৬ টাকা ৮২ পয়সা থেকে ৭ টাকা ৪ পয়সা পর্যন্ত তাছাড়া চা বাগিচায় কম দামে খাদ্যবস্তু এবং বিনা খরচে ঔষধ পত্র দেওয়া হয়। এ ছাড়া জ্বালানি কাঠও সেখানে যায়। ১৯৮৭ সালে শ্রম অধিকার কর্তৃক একটি নমুনা অনুসন্ধানে জানা যায় কলিকাতা ও ২৪ পরগনা অঞ্চলের কয়েকটি কর্মক্ষেত্রে মজুরির হার নিম্নরূপ ঃ

ছোট্ট ইঞ্জিনিয়ারিং শিল্প ও গ্যারেজ—মাসিক ১১১ টাকা ২০ পয়সা হোটেল ও রেস্তোরা—মাসিক ৯২ টাকা ১৬ পয়সা, মিষ্টির দোকান মাসিক ৯২ টাকা ৩ পয়সা (সাধারণতঃ হোটেল রেস্তোরা ও মিষ্টির দোকানে মজুরি ব্যতিরেকে আহার ও বাসস্থান দেওয়া হইয়া থাকে।

(গ) এ সম্পর্কে আইনগত কি ব্যবস্থা গ্রহণ করা যায়, সে সম্পর্কে ভাবনা চিন্তা করা হচ্ছে।

(ঘ) শিশু শ্রমিক আইন, ১৯৮৬ অনুযায়ী ঐসকল শ্রমিকদের স্বাস্থ্য ও নিরাপত্তা, কাজের সময় সংক্রান্ত যে সকল বিধান আছে শ্রম বিভাগ শ্রম অধিকারের মাধ্যমে তাহার প্রতি নজর রাখে।

**শ্রী এ.কে.এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আন্তর্জার্তিক শ্রম নীতি অনুযায়ী শিশু শ্রমিক নিয়োগ বেআইনি কিনা, যদি হয় তাহলে সরকার এটাকে বন্ধ করার জন্য কি ব্যবস্থা করছেন?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** এই সম্পর্কে কেন্দ্রীয় আইন আছে, আইনে আগে বলা হয়েছিল যে ১৪ বছরের নিচে পর্যন্ত নিয়োগ করা যায় না এবং সেই আইনে দেখা গেল যে অন্যান্য আইনেতে যে বয়সসীমা নির্ধারণ করা আছে তারসঙ্গে একটু গোলমাল হচ্ছে, সামঞ্জস্য নেই। তারফলে প্রথমে ঐগুলি সামঞ্জস্য করে একটা আইন করার কথা ওঠে এবং এবারে ইন্ডিয়ান লেবার কনফারেন্সে এইসব বিষয়ে আলোচনা হয় একটা কথা অনেকেই বলেন যে আইন হয়ত করা যেতে পারে, কিন্তু বাস্তব যে অবস্থা আছে তাতে বিভিন্ন জায়গায় শিশু শ্রমিকদের বাবা মা-রা কাজ কর্ম দিতে বাধ্য হন। সেখানে ঐ নিয়োগ সংক্রান্ত আইন করে এই সম্পর্কে, যে সমস্ত শিশু শ্রমিক কাজ করতে বাধ্য হচ্ছে তাদের কাজের অবস্থাটা কি করে রেগুলেট করা যায় এবং তাদের স্বাস্থ্যের ব্যাপারে কি করে ব্যবস্থা করা যায় সেইগুলি দেখা দরকার। এই ব্যাপারে চূড়ান্ত সিদ্ধান্ত হয়নি, একটা ব্যবস্থা হয়েছে ইন্টিগ্রেটেড চাইল্ড লেবার, অ্যাক্ট - এটা কেন্দ্রীয় সরকার তৈরি করবেন, এই সিদ্ধান্ত হয়েছে।

[1-10 — 1-20 P.M.]

**শ্রী এ.কে.এম. হাসানুজ্জামান ঃ** এই যে শিশু শ্রমিকরা আছে, তারা অনেক সময় ১০ টাকা থেকে ২০ টাকা পর্যন্ত রোজগার করেন, এতে তো তাদের অর্থনৈতিক মানোন্নয়ন হয় না বা এটা বাধার সৃষ্টি করছে এটাকে যদি ইন্সপেক্টার দিয়ে ইন্সপেকশন করানো যায় তাহলে ভালো হয়, তো এই ব্যাপারে কোনও পরিকল্পনা আছে কিনা?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** আমি যতদূর জানি যে, ইন্সপেকশন করে এবং যতটা সম্ভব যাতে এইগুলি রেগুলেট করা যায় তার চেষ্টা করছি এবং এই প্রসঙ্গে আমি আর একটা কথা বলছি, আমি দেখেছি যে অন্যান্য যে সমস্ত ভলেন্টেয়ারি অর্গানাইজাশন আছে বা অন্য সংগঠন আছে তারা যদি এই ব্যাপারে খানিকটা সহযোগিতা করেন তাহলে এটাকে উন্নতি করবার রাস্তাটা সহজ হতে পারে।

**শ্রী এ.কে.এম হাসানুজ্জামান ঃ** এখানে এই যে, যারা শিশু শ্রমিক হিসাবে কাজ করেন অর্থাৎ আর্ন হোয়েন ইউ লার্ণ এই নীতি অনুযায়ী তাদের শিক্ষা দেবার কোনও ব্যবস্থা বা তাদের জন্য কোনও নৈশ বিদ্যালয় করবার পরিকল্পনা আছে কিনা?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** এটা শিক্ষা দপ্তরের মধ্যে পড়ে, তবে একটা শ্রমিক কল্যাণ পর্ষদ আছে তারা এটা টেক-আপ করেছে। তারা একটা স্বাক্ষরতা অভিযানের পরিকল্পনা নিয়েছে যাতে তাদের কিছুটা লেখাপড়া শেখানো যায়। ডাইরেক্ট এটা আমার দপ্তরে পড়ে না।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, এই শিশু শ্রমিকদের জন্য যে আইন আছে, সেখানে যে কাজের ঘন্টা বলা আছে এগুলি সাধারণত কার্যকর হয় না। কোনও কোনও জায়গায় রেস্টুরেন্টে, হোটেলে শিশুদের ১২।১৪ ঘন্টা বা ১৭।১৮ ঘন্টা পর্যন্ত কাজ করানো হয়। যাতে এই সময়টা নির্দিষ্ট করা হয় তারজন্য বিভিন্ন ব্লকে লেবার ইন্সপেক্টারদের দিয়ে এই ব্যাপারে কোনও প্রয়োজনীয় পদক্ষেপ নেবার কোনও চিন্তা-ভাবনা আছে কিনা?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** বিভিন্ন ব্লকে যারা আছেন, তাদের তো দায়িত্ব আছে। তবে আর একটা জিনিস দেখা গেছে এইসব আইন যারা ভঙ্গ করছেন তাদের বিরুদ্ধে স্টেপ নেবার জন্য যে সমস্ত বিধান আছে এবং সেই বিধানগুলি অর্থাৎ এই মামলাগুলির রায় দেন ম্যাজিস্ট্রেট সাহেব। অনেক সময় সেইসব রায়কে বরঞ্চ এনকারেজ করা হয় আইন যারা ভঙ্গ করছেন, কেননা ফাইনটা এত কম, শপ এস্টাবলিশমেন্টে দেখেছি অনেকে বলেন কতবার করেন দেখা যাবে। এই ব্যাপারে যদি ভলেন্টারি অর্গানাইজেশন এবং ট্রেড ইউনিয়নগুলি কিছুটা ভূমিকা নেয় তাহলে এই সমস্যাটা খানিকটা মেটানো যায় এবং এতে করে ব্লকে যারা সরকারি কর্মচারী আছেন তাদের পক্ষেও সুবিধা হয়। এই দুজনকে মিলিয়ে করলে অনেকটা সুবিধা হয়।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে শিশু শ্রমিকদের আইন আছে, এই আইনটা সীমাবদ্ধ আপনি বলেছের্ন, সর্বভারতীয় ক্ষেত্রে যে আইনটা চালু করবার কথা ভাবছেন এটা তো সময় লাগবে। এই ইন্টেরিম পিরিয়ডে যে বিরাট সংখ্যক অর্থাৎ ৬ লক্ষ শিশু আছে তাদের ওয়েলফেয়ার এর জন্য কোনও স্কীম নেওয়া হবে কিনা

এবং কোনও ফিনানসিয়াল ইমপ্লিকেশন আছে কিনা?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** এই ওয়েলফেয়ারের ব্যাপারটা অন্য দপ্তর দেখাশোনা করেন। সোস্যাল ওয়েলফেয়ার ইত্যাদির ব্যাপারে যেসব প্রচলিত আইন আছে সেটা তো অ্যামেন্ড করা হয়েছে এই আইনটা তো একেবারে বাতিল হয়ে যায় নি। তবে বিভিন্ন ইন্ডাস্ট্রিতে বিভিন্নরকম বয়স সীমার ব্যাপার আছে যারফলে এটা রিভাইসড করবার কথা বলছি। তা ছাড়া এটা নিয়ে আই.এল.সি.তেও আলোচনা হয়েছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** রাজ্য সরকারের পক্ষ থেকে রিলিফের কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কিনা?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** রিলিফের কোনও ব্যবস্থা নেই এবং এটা অন্য দপ্তরের ব্যাপার।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** স্যার, আমার একটা অতিরিক্ত প্রশ্ন, শ্রমিক কল্যাণ পরিষদ যেভাবে ফান্ডিং হয়, তাতে গভর্নমেন্টকে কিছুটা দিতে হয়, আর কিছুটা দেন এমপ্লয়ার। এই প্রপোরশনটা বাড়াবার জন্য সরকার কি কোনও চিন্তা-ভাবনা করছেন?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** এটা শ্রমিক কল্যাণ পরিষদ সম্বন্ধে যখন আলোচনা হবে তখন বলতে পারি।

**শ্রী অমর ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহোদয়, আপনি রেস্টুরেন্ট ও হোটেল শিশু শ্রমিকদের সম্বন্ধে বললেন আমার প্রশ্ন হচ্ছে কয়েক হাজার শিশু শ্রমিক আজ জরির ব্যবসার সঙ্গে জড়িত এবং তাদের ওপর ইনহিউম্যান টর্চার হয়, আজ তাদের অবস্থা খুব করুন। এই শিশু শ্রমিকদের স্বাস্থ্য পরীক্ষা ও চোখের ট্রিটমেন্ট এর ব্যাপারে আপনি কিছু ভাবনা চিন্তা করছেন কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** এই শিশু শ্রমিকদের দিয়ে জরি, কার্পেট, গালিচা ও অন্য রাজ্যে স্লেটও তৈরি হয়। এদের সম্বন্ধে আগে আলোচনা হয়েছিল এবং কথা উঠেছিল, যে এদের স্বাস্থ্য সম্পর্কে কোনও বিমা করা যায় কিনা বা ই.এস.আই-এ ইন্ট্রোডিউস করা যায় কিনা। অনেক ছোট ছোট এমপ্লয়ার আছে তারা ই.এস.আই-এ টাকা কন্ট্রিবিউট করবে কি করে, এটাই হচ্ছে মুশকিল। এই ব্যাপারে ইলেকশন এসে যাওয়াতে আর কোনও কথাবার্তা হয়নি, এখন আবার কথাবার্তা শুরু হবে।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় কি জানাবেন কেন্দ্রীয় স্তরে অর্থাৎ সর্বভারতীয় স্তরে গুরুপদস্বামী কমিটি এই শিশু শ্রমিকদের ক্ষেত্রে যে সমস্ত সুপারিশ করেছিলেন, তার ভিত্তিতে আমাদের রাজ্য সরকার ও শ্রম দপ্তর এই সুসংবদ্ধ আইন প্রণয়নের বিষয়ে উদ্যোগী হয়েছেন কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** শুধু গুরুপদস্বামী কমিটি নয়, সনৎ মেহেতো কমিটিও হয়েছিল এবং সেই কমিটিতে আমিও ছিলাম। এই কমিটিগুলো অন্যান্য স্টেটের সঙ্গে আমাদের প্লানটেশন এরিয়া স্টাডি করে কতগুলো রিপোর্ট দিয়েছিল, তারপর ইলেকশন এসে যাওয়াতে সেই রিপোর্ট ফাইনালাইজড করা হয়নি বা আইন করা যায়নি। তবে এ ব্যাপারে কেন্দ্রীয় সরকার যদি একটা পূর্ণাঙ্গ আইন করেন তাহলে সব চেয়ে ভাল হয়।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে একটা প্রশ্ন করতে চাই আমাদের এখানে শিশু শ্রমিকদের সম্পর্কে যে পূর্ণাঙ্গ আইনের কথা বললেন এবং যে আইন নিয়ে একটা কমিটি মতো হয়েছিল, কিন্তু সেই কমিটি হঠাৎ কেন বন্ধ হয়ে গেল জানিনা। তাই আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানাতে চাই, আমাদের শিশু শ্রমিকদের কোনও পূর্ণাঙ্গচিত্র নেই। তারা কি কি ধরনের কাজে যুক্ত আছে, কোথায় কত শ্রমিক আছে এই সমস্ত হিসাব আমাদের নেই। একটা আইন করতে গেলে এই সমস্ত হিসাব আমাদের দরকার। শ্রম দপ্তরের পক্ষ থেকে এই ধরনের কোনও আইন তৈরি করবেন কি যাতে একটা পূর্ণাঙ্গ চিত্র পাওয়া যায়?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** এই ব্যাপারে কিছু সার্ভে আমরা করেছি, যেমন কলকাতার আশেপাশে বিভিন্ন চায়ের দোকানে আমরা সার্ভে করেছি এবং আরও কিছু সার্ভে করার ইচ্ছা আমাদের আছে। কিন্তু এই ব্যাপারে এক্সপার্টাইজ বা ভলেন্টারি অর্গানাইজেশন দরকার, তাহলে সার্ভেগুলি করা সুবিধা হবে।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মন্ত্রী মহাশয় এই ব্যাপারে পঞ্চায়েতকে ইনভলভড করার কোনও পরিকল্পনা আছে কি?

**মিঃ স্পিকার ঃ** না না এই প্রশ্ন করা যায় না, নট অ্যালাউড।

### "সাগর সঙ্গমে" সার্কিট হাউস

***২৯০। (অনুমোদিত প্রশ্ন নং *২৮৭) শ্রী অশোক ঘোষ ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সাগরদ্বীপের সরকারি সার্কিট হাউস 'সাগর সঙ্গে' নির্মাণ বাবদ ব্যয়ের পরিমাণ কত;

(খ) উক্ত সার্কিট হাউসটি রক্ষণাবেক্ষণের জন্য (১) কত জন কর্মচারী নিযুক্ত আছেন ও (২) নিযুক্ত কর্মীদের জন্য মাসিক ব্যয়ের পরিমাণ কত; এবং

(গ) জানুয়ারি ১৯৮৫ সাল থেকে ডিসেম্বর, ১৯৮৬ পর্যন্ত সার্কিট হাউসটি থেকে মোট আয়ের পরিমাণ কত?

**শ্রী মতীশ রায় ঃ**

(ক) সাগরদ্বীপে "সাগরসঙ্গম" নামে যে সার্কিট হাউসটি আছে তাহা পূর্তবিভাগের অধীনে নহে, সুতরাং নির্মাণ করা ব্যয়ের পরিমাণ জানানো সম্ভব নয়।

(খ) এবং (গ) প্রশ্ন ওঠেই না।

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সাগরদ্বীপের যে সার্কিট হাউসটি আছে মন্ত্রী মহাশয় বললেন সেটা পূর্ত বিভাগের অধীনে নয়। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই, এখানে যে সরকারি ভবনটি আছে এটা রক্ষণা-বেক্ষনের জন্য আপনার দপ্তর থেকে কোনও টাকা দেওয়া হয় কিনা।

**শ্রী মতীশ রায় ঃ** না, এবং মাননীয় সদস্যের অবগতির জন্য আরও জানাচ্ছি দক্ষিণ ২৪ পরগনার জেলা শাসক আমাদের দপ্তরে চিঠি দিয়ে জানাচ্ছে একটা ইঞ্জিনিয়ারিং দপ্তর এই নির্মাণ কার্য সম্পন্ন করেছিল।

[1-20 — 1-30 P.M.]

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা ১৯৮৪ সালে মাননীয় মুখ্যমন্ত্রী উদ্বোধন করেন, তৎকালীন জেলা শাসক রানু ঘোষের তত্ত্বাবধানে এটা হয়। আমাদের কাছে খবর আছে ঠিকাদাররা এটা তৈরি করেছে, গভর্নমেন্ট থেকে কোনও টেন্ডার হয়নি, এটা পূর্ত দপ্তরের মন্ত্রী মহাশয় কি জানেন?

**মিঃ স্পিকার ঃ** কোয়েশ্চেন রুলড আউট।

## Starred Question

(to which oral answers were given)

## Central Scheme for New Hospitals and Health Centres in West Bengal

***433.** (Admitted question No. *116.) **Shri Sultan Ahmed :** Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state.

(a) Whether the State Government is aware of any scheme of the Central Government for opening of new hospital and health centres and modernisation / extension of the existing hospitals and health centres in the State; and

(b) if the answer to (a) be in affirmative, when the benefit may be extended ?

**Shri Prosanta Kumar Sur :**

(a) No

(b) Does not arise.

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি সেন্ট্রাল গভর্নমেন্ট এই ধরনের প্রস্তাব আপনার কাছে রেখেছিলেন কিনা এবং যদি রেখে থাকেন, পজিটিভ আকারে আমাদের কাছে সংবাদ আছে এই ধরনের প্রস্তাব রাখা হয়েছে, যদি রাখা হয় তাহলে সেটা কি এবং গৃহীত না হওয়ার কারণ কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমরা এই বিষয়ে সেন্ট্রাল গভর্নমেন্টের কাছে একটা রেফারেন্স করেছিলাম, তাতে গভর্নমেন্ট অব ইন্ডিয়া একটা টেলেক্স পাঠিয়েছেন, সেই টেলেক্স আপনাকে পড়ে দিচ্ছি Ref. your telex messages dated 21st march, 1990 regarding assembly starred question regarding opening of new hospitals and health

centres and modernisation. We do not have any proposal under consideration of this ministry for setting up of modernisation of any central hospital in the state of West Bengal. However, Central Government has agreed to the opening of 1194 sub-centres in the state of West Bengal during the year 1990-91. These subcentres are hundred percent centrally financed (except for the salary of health workers (Male) and construction component of sub (Centre). This decision was taken during the meeting held on 17th January 1990 in the Planning Commission where you were also present.

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** এছাড়াও পজিটিভ আকারে আমাদের সংবাদ আছে মেয়ো হাসপাতাল যেটা এখন প্রকৃতপক্ষে ডিফাংক্ট হয়ে আছে সেটা কেন্দ্রীয় সরকারের হেলথ দপ্তর থেকে বলা হয়েছিল আপনারা যদি না চালাতে পারেন তাহলে কেন্দ্রীয় সরকারকে দিয়ে দিলে কেন্দ্রীয় সরকারি কর্মচারিদের জন্য একটা স্বাস্থ্য কেন্দ্র গড়ে তুলতে পারেন, এই ব্যাপারে কোনও প্রস্তাব বিবেচনা করছেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমার যতদূর জানা আছে কেন্দ্রীয় সরকার এই ধরনের কিছু আমাদের কাছে চায়নি, যদি চায়, আপনি যদি সেইরকম দেখাতে পারেন তাহলে আমি নিশ্চয়ই সেটা বিবেচনা করব।

### ক্যানিং-এ নূতন কর্মবিনিয়োগ কেন্দ্র

*৪৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *২২৩) **শ্রী সুভাষ নস্কর ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ক্যানিং-এ নূতন কর্মবিনিয়োগ কেন্দ্র খোলা হয়েছে; এবং

(খ) সত্য হলে (১) কোন তারিখ থেকে উক্ত অফিসের কাজ শুরু হয়েছে; (২) নবিকরণ এবং নূতন রেজিস্ট্রেশন-এর কাজ শুরু হয়েছে কিনা; ও (৩) না হয়ে থাকলে, কবে নাগাদ কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) ২২.৩.৯০ তারিখে উক্ত অফিসটি খোলার সঙ্গে সঙ্গেই অফিসের কাজ শুরু হয়েছে। (২) হ্যাঁ, হয়েছে। (৩) প্রশ্ন ওঠে না।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আপনি জানেন যে, কর্মবিনিয়োগ কেন্দ্রগুলিতে যে কমিটিগুলি আছে সেইগুলি বেশির ভাগ ক্ষেত্রেই কাজ করছে না। এই ক্ষেত্রে'ও কি সেই ধরনের নজির সৃষ্টি করা হবে? এখানে বেছে বেছে নাম পাঠানো হচ্ছে। সিরিয়্যালি যে নাম রেজিস্ট্রি হয়েছে অ্যাকর্ডিং টু ডেট অ্যান্ড মেরিট সেই নাম না পাঠিয়ে, কমিটির থ্রু দিয়ে নাম না পাঠিয়ে অন্য নাম পাঠানো হচ্ছে। এই যে নতুন কর্ম বিনিয়োগ কেন্দ্রগুলি খুলছেন সেখানে'ও কি এই একই জিনিস ফলো করবেন, নাকি নতুন নিয়ম কানুন ফলো করবেন?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** এরসঙ্গে এই প্রশ্ন আসে কিনা আমি জানি না। সুব্রতবাবু একজন দায়িত্বশীল সদস্য। নির্দিষ্ট অভিযোগ দিলে নিশ্চয় আমি দেখব।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** নতুন কর্ম বিনিয়োগ কেন্দ্র ক্যানিং-এ যেমন হয়েছে তেমনি কাকদ্বীপে'ও হয়েছে এবং আপনি'ই সেটার উদ্বোধন করেছেন। সেখানে এখন শুধুমাত্র নতুন নাম রেজিস্ট্রেসন হচ্ছে। পুরানো কার্ডগুলি রিনিউ করার জন্য আপনি কোনও নির্দেশ দেবেন কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** এটা একটু সময় গেলে তারপর হবে।

**শ্রী নটবর বাগদি ঃ** বিভিন্ন জায়গায় নতুন কর্মবিনিয়োগ কেন্দ্র খোলা হচ্ছে, কিন্তু সেখানে ঠিকমতো স্টাফ পোস্টিং হচ্ছে না। আমাদের পুরুলিয়া জেলার রঘুনাথপুরে একটি নতুন কেন্দ্র খোলা হয়েছে, সেখানে কোন স্টাফ নেই। ক্যানিং-এ যে নতুন কেন্দ্রটি খুলেছেন সেখানে কি ঠিকমতো স্টাফ দেওয়া হয়েছে?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** রঘুনাথপুরে স্টাফ নেই বলছেন এটা আমি খোঁজ করে দেখব যে, স্টাফ আছে কিনা। আর অন্য যেখানে কেন্দ্র আছে সেখানে মোটামুটি স্টাফ আছে।

**শ্রী তুহিন সামন্ত ঃ** নাম রেজিস্ট্রি করানোর ক্ষেত্রে আপনারা বহু জায়গায় শুধু রেশন কার্ড চাওয়া হচ্ছে। আবার কোনও কোনও জায়গায় শুধু রেশন কার্ড দেখে ক্ষান্ত হচ্ছেন না, জমি, বাড়ির দলিল আছে কিনা দেখতে চাইছেন। এই রেজিস্ট্রেসনের ক্ষেত্রে আপনি কি কি নিয়ম নীতি অবলম্বন করেছেন এবং কোন কোন যোগ্যতা থাকলে নাম রেজিস্ট্রি করা হবে?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** এই বিষয়ে আলাদা প্রশ্ন করবেন, আমি উত্তর দিয়ে দেব। তবে জমি, বাড়ির দলিল চাওয়া হচ্ছে বলে আমি শুনিনি। আমি এটা ক্লারিফাই করে দিচ্ছি। রেশন কার্ড চাওয়া হচ্ছে এটাকে কন্ট্রোল করার জন্য। রেশন কার্ড দেখা হচ্ছে প্রথম যখন করা হয় এবং তারপর পারমানেন্ট কনফার্ম করে।

**শ্রী তুহিন সামন্ত ঃ** রেজিস্ট্রি করানোর ক্ষেত্রে রেশন কার্ডের প্রয়োজনিয়তা কি ভারতবর্ষে দরকার হয়?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ পশ্চিমবাংলায় অবস্থিত। তাই এখানকার স্থায়ী বাসিন্দা কিনা সেটা জানার জন্য রেশন কার্ডের প্রয়োজন হয়।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** সিইউ এবং সেসরু যেটা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের থ্রু দিয়ে সুপারিশ আসে স্কীমে বেকার যুবকরা লোন পায়। তাদের নাম স্ট্রাক অফ করে দেবার জন্য বলা হয়েছে। এটা একটু বলুন।

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** সিইউ এবং সেসরু স্কীম শ্রম দপ্তর দেখে না। সিইউ এবং সেসরু স্কীম অনুসারে এটা গভর্নমেন্ট রেজিষ্টারে চলে যায়।

## কলিকাতা মেডিক্যাল কলেজ হাসপাতালে এম সি এইচ ব্লক

***৪৩৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৯০) শ্রী অরুণকুমার গোস্বামী ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ

**বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—**

(ক) কলিকাতা মেডিক্যাল কলেজ হাসপাতালের এম সি এইচ ব্লক (মেইন বিল্ডিং)-টি আজ প্রায় চার বৎসর যাবৎ খালি অবস্থায় পড়ে থাকার কারণ কি;

(খ) ইহা কি সত্য যে, উক্ত ব্লকে আটটি ওয়ার্ডে ও কেবিনে কুড়িটি বেড সমেত চার শত কুড়িটি বেড ছিল? এবং

(গ) উক্ত ব্লকটি কবে নাগাদ চালু হবে বলে আশা করা যায়?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ**

(ক) কারণ হচ্ছে যে বাড়িটিকে কনডেমড বলে ঘোষণা করা হয়েছে।

(খ) ওয়ার্ড ও কেবিন মিলে ৪৯১টি বেড ছিল।

(গ) এখুনি বলা সম্ভব নয়।

[1-30 — 1-40 P.M.]

**শ্রী তুহিন সামন্ত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে এই এম.সি.এইচ.ব্লকে এতগুলি বেড ছিল এবং সেখানে রোগীদের চিকিৎসা হত। এটা বন্ধ হবার ফলে রোগীরা ক্ষতিগ্রস্ত হচ্ছেন। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এরজন্য বিকল্প ব্যবস্থা করবেন কিনা?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** এর বিকল্প ব্যবস্থা ইতিমধ্যেই হচ্ছে। অলরেডি আমাদের এখানে 'এল' শেপে দুতলা বাড়ি সম্পূর্ণ হয়েছে, এটা আরও বড় হবে, সমস্ত আমরা করতে পারি নি। এটা সম্পূর্ণ হলে নিশ্চয়ই ঐ সমস্ত রোগীকে আমরা এখানে স্থান দিতে পারবো।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় নিজেই এর গুরুত্ব কতখানি তা বুঝতে পারছেন। কারণ, একটা বিল্ডিং মানে প্রায় দুটো বড় হাসপাতালের সমান। সেখানে তার বেড এবং কেবিন মিলিয়ে স্বভাবতই এর গুরুত্ব বেশি। আমি জানতে চাই, কতদিন ধরে বিল্ডিংটি এই অবস্থা ছিল, কতদিন ধরে তৈরি হয়নি, এই অবস্থায় পড়ে আছে এবং আগে থেকে পরিকল্পনা করে ভেঙে নতুন বিকল্প ব্যবস্থা কেন হয়নি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় সদস্য মহাশয় জানেন যে এটা একটা ঐতিহাসিক বাড়ি। যেমন আমাদের ক্যালকাটা ইউনিভার্সিটির সেনেট হল ভেঙে সেনটিনারি বিল্ডিং করা হয়েছে এবং এটা নিয়ে অনেক প্রশ্ন অনেকে করেছেন, এই বাড়িটিও এশিয়াতে প্রথম যে মেডিক্যাল কলেজ হয় ১৮৩১এ, সেই সময় থেকে এই বাড়িটি, কাজেই ঐতিহাসিক দিক থেকে এই বাড়িটি ভাঙা হবে কি হবে না বা এই বাড়িটির কাঠামোটা রেখে এটাকে শক্তিশালী করা যায় কিনা এরজন্য আমরা দিল্লি থেকে কনসালটেন্ট এনে আলোচনা করে দেখেছি। সেই আলোচনাটা এখনও চলছে। আমরা চেষ্টা করছি এই কাঠামোটা রেখে যাতে বাড়িটাকে নতুন করে পুনর্নির্মাণ করা যায় কারণ এই ধরনের ঐতিহাসিক বাড়িকে আমরা যদি ভেঙে দিই তাহলে অনেক সময় অনেক সমালোচনার সম্মুখীন হতে হয়।

**বিধিবদ্ধ রেশন এলাকা সম্প্রসারণ**

***৪৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *৩৬০) শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) রাজ্যে বিধিবদ্ধ রেশন এলাকা সম্প্রসারণ বিষয়ে রাজ্য সরকার কিছু বিবেচনা করছেন কি না ; এবং

(খ) যদি 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হয়, তাহলে কোন কোন এলাকা সম্বন্ধে এই ধরনের বিবেচনা করছেন?

**শ্রী নির্মলকুমার বোস ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

**শ্রী শান্তশ্রী চ্যাটার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে আমাদের এই রাজ্যের হুগলি, হাওড়া, উত্তর ও দক্ষিণ ২৪ পরগনার এই সমস্ত এলাকায় আরবান গ্রোথ হচ্ছে বা এগুলি আরবানাইজড হয়ে যাচ্ছে। সেখানকার মানুষ আর চাষবাসের উপর নির্ভরশীল নয়। সেখানে ইন্ডাস্ট্রিজ আছে। আপনার অন্য সমস্যা নিশ্চয় আছে কিন্তু তা সত্ত্বেও বর্তমান পরিস্থিতির কথা বিবেচনা করে এই সমস্ত এলাকায় বিধিবদ্ধ রেশনিং এলাকা সম্প্রসারণের জন্য নতুন করে চিন্তাভাবনা করবেন কি?

**শ্রী নির্মলকুমার বোস ঃ** মাননীয় সদস্য যে কথা বললেন সেই সমস্যা ঠিক হলেও আমরা এই মুহূর্তে আংশিক রেশন এলাকার কোনও অংশকে বিধিবদ্ধ রেশন এলাকায় রূপান্তরিত করছি না। এর কারণ হল আংশিক এলাকা থেকে বিধিবদ্ধ রেশনিং এলাকায়, চাল, গম, চিনির বরাদ্দ বেশি। আগের কেন্দ্রীয় সরকার আমাদের বরাদ্দ কমিয়েছিলেন, বর্তমান সরকার চাল, গম-এর ক্ষেত্রে সামান্য বাড়িয়েছেন, আরও দরকার, কিন্তু চিনির বরাদ্দ বাড়ান নি। বরাদ্দ আমাদের যে পরিমাণে দরকার সেটা বাড়ছে না। তারপর বরাদ্দ হলেও এফ.সি.আই-এর গোলমালের জন্য, তাদের অব্যবস্থা, রেল রেক ঠিক মতো আসে না এবং বেশ কয়েকটি বড় গুদাম শ্রমিক ইউনিয়ান বন্ধ করে দেবার ফলে সরবরাহও নিয়মিত নয়। এইসব যতক্ষণ না ঠিক হচ্ছে ততক্ষণ কোনও আংশিক এলাকাকে বিধিবদ্ধ এলাকায় নিয়ে আসার কথা আমরা ভাবতে পারছি না।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে আংশিক রেশন সম্প্রসারিত করার প্রশ্ন নেই। আমি আপনাকেও এই কথা বলতে চাই যে, রবি মরশুমে বিস্তীর্ণ যে সমস্ত এলাকায় লঙ্কা, তরমুজ নষ্ট হয়ে গেছে সেই এলাকায় চালের দাম দিনের পর দিন বাড়ছে। কাজেই সেখানে আংশিক কিছু সিরিয়ালের কোয়ানটিটি বাড়াতে পারেন কিনা এটা বিবেচনা করবেন কি?

**শ্রী নির্মলকুমার বোস ঃ** এটা এই প্রশ্নের সঙ্গে আসেনা। আমি আগেও বলেছি এবং এখনও বলছি যে আমরা আমাদের বরাদ্দ বৃদ্ধির জন্য চেষ্টা করছি। আমরা দিল্লির সঙ্গে কথাবার্তা বলছি। বরাদ্দ বাড়লে আমরা এটা নিয়ে বিবেচনা করব এবং কিছু বাড়িয়ে দেব।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** মাননীয় মন্ত্রী মহাশয়, আমরা আংশিক রেশনিং এলাকাকে বিধিবদ্ধ এলাকায় সম্প্রসারিত করতে পারছি না প্রয়োজনীয় খাদ্য সরবরাহ হচ্ছে না বলে। ইতিমধ্যে রেশনিং ব্যবস্থায় সঙ্কট দেখা দিয়েছে। রেশনে খাদ্য সরবরাহ করার দায়িত্ব পুরানো যে ব্যবস্থা ছিল তাতে এফ.সি.আই-এর। কিন্তু এফ.সি.আই গুদাম বন্ধ রাখার জন্য কেন্দ্রীয় গুদাম থেকে খাদ্য নিচ্ছে। এর ফলে রেশনিং ব্যবস্থার ক্ষতিগ্রস্ত হচ্ছে। পুরানো গোডাউনগুলি থেকে যেভাবে রেশনিংয়ে খাদ্য যেত সেই ব্যবস্থা সম্পর্কে বিবেচনা করবেন কি?

**শ্রী নির্মলকুমার বোস :** গুদামের ব্যাপার নিয়ে আপনি আলাদা প্রশ্ন করবেন, আমি উত্তর দিয়ে দেব।

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি আংশিক রেশনিং এলাকাকে বিধিবদ্ধ রেশনিং এলাকায় নিতে পারছেন না কেন্দ্রীয় সরকার যথেষ্ট পরিমাণে খাদ্য দিচ্ছে না বলে। আপনি এই সম্পর্কে আগে থেকে দিল্লির সঙ্গে কথাবার্তা বলেছেন কিনা বা প্রতিবাদ করেছেন কিনা, অথবা সব দল মিলে একটা ডেপুটেশানে যেতে পারেন কিনা? দ্বিতীয় কথা হচ্ছে, আপনারা নিজেরা রাজ্য সরকারের তরফ থেকে লেভি তুলে এই বিধিবদ্ধ রেশনিং এলাকার ব্যবস্থা করতে পারেন কিনা? মাননীয় সদস্য বলেছেন যে এই মরশুমে এটা করা বিশেষ প্রয়োজন। এই কাজটাকে জরুরি মনে করে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে যদি না করে তাহলে আপনারা রাজ্য সরকারের তরফ থেকে লেভি আদায় করে এটার ব্যবস্থা করতে পারেন কি না জানাবেন কি?

**শ্রী নির্মলকুমার বোস :** আপনি দুটো প্রশ্ন করেছেন। একটা হচ্ছে, কেন্দ্রীয় সরকার যে বরাদ্দ কমিয়ে দিয়েছেন তারজন্য সেই ব্যাপারে আমরা কি করছি? দিল্লিতে আগে যে সরকার ছিল তারা আমাদের প্রতি মাসে চাল ১ লক্ষ ২৫ হাজার মেট্রিক টন থেকে কমিয়ে একেবারে ৬০ হাজার মেট্রিক টন করলেন, তারপরে ৬৪ হাজার করলেন, একেবারে অর্ধেক। গমের ক্ষেত্রে ১ লক্ষ ২৬ হাজার মেট্রিক টন থেকে কমিয়ে ৮০ হাজার মেট্রিক টন করলেন। নতুন সরকার আসার পরে ১৫/২০ দিনের মধ্যে বরাদ্দ বেড়েছে। চাল মাসে ৬৯ হাজার মেট্রিক টন হয়েছে। সেটা ১ লক্ষ ২৫ হাজার মেট্রিক টন থেকে অবশ্য কম। আর গম ১০ হাজার মেট্রিক টন বেড়েছে, সেটা হয়েছে ৯০ হাজার মেট্রিক টন। সেটাও যদিও ১ লক্ষ ২৬ হাজার মেট্রিক টন থেকে কম। এটা যাতে আরও বাড়ানো যায় সেই ব্যাপারে তাদের সঙ্গে আমরা কথাবার্তা বলছি, আলোচনা হচ্ছে, দাবি রেখেছি যাতে তারা এটা দেন। কিন্তু শুধু বরাদ্দ বাড়লেই হবেনা, বরাদ্দ কাগজে-কলমে থাকলেই হবেনা, সেটা যদি না আসে তাহলে হবেনা। এফ.সি.আই-এর একটা বিশেষ সমস্যা আছে। সেখানে বিশেষ বিশেষ ট্রেড ইউনিয়ন আছে। জিনজিরাপোলে এই মুহূর্তে ২২ হাজার মেট্রিক টন চাল, ৯ হাজার মেট্রিক টন গম এবং ৮ হাজার মেট্রিক টন চিনি আমাদের পড়ে আছে। ২ মাস ধরে গোডাউন বন্ধ হয়ে আছে, আমরা দিতে পারছি না। সুতরাং প্রথমত বরাদ্দ বাড়াতে হবে। দ্বিতীয়ত সেই বরাদ্দের জিনিস আনতে হবে, এফ.সি.আই-তে পৌঁছাতে হবে। তারপরে এফ.সি.আই-তে পৌঁছালেই হবেনা, সেটা আমাদের হাতে আসতে হবে। এই সমস্ত সমস্যা আছে। কাজেই পুরানো ব্যবস্থাটা যদি এইভাবে চলে তাহলে আমাদের পক্ষে নতুন করে কোনও দায়িত্ব নেওয়া সম্ভব নাও হতে পারে। লেভির ব্যাপারটা সম্পর্কে বলি, নিশ্চয়ই এই মুহূর্তে যে চাল দক্ষিণ ২৪

পরগনা থেকে আনা হচ্ছে, যে চাল ওখান থেকে আনা হচ্ছে, লেভিতে আদায় করে এনে দেওয়া হচ্ছে। তবে এই সম্পর্কে লেভির ব্যাপারে আলাদা প্রশ্ন করবেন, আমি লেভির উপর উত্তর দেব।

[1-40 — 1-50 P.M.]

**শ্রী দেবশরণ ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি আংশিক রেশন ব্যবস্থায় যে পরিমান রেশনে খাদ্য দ্রব্য বিশেষ করে গম এবং চাল দেবার নিয়ম আছে, সেই নিয়মটা কি, কি পরিমান গম এবং চিনি দেওয়া হবে, বিভিন্ন জেলায় কি আলাদা নিয়ম, বা একই জেলাতে বিভিন্ন রেশন দোকানে বিভিন্ন রকম নিয়ম আছে? আর একটা বিষয়, আপনি বাজেট বক্তব্যে বলেছিলেন যে সুপারভিশনের ব্যাপারে, আমি জিজ্ঞাসা করছি এই সম্পর্কে কোনও কমিটির কথা ভাবছেন কি?

**শ্রী নির্মলকুমার বোস ঃ** আমি এই সম্পর্কে বাজেটের জবাবী ভাষণে বলেছি, মাঝে এক সময় করা হয়েছিল তদারকি করার জন্য পঞ্চায়েতের হাতে ক্ষমতা দেওয়া হয়েছিল। তবে পঞ্চায়েত ছাড়াও এই ব্যাপারে বিধায়ককে যুক্ত করা যায় কি না, এই সম্পর্কে দেখছি। আংশিক রেশন এলাকার সর্বত্র এবং বিধিবদ্ধ রেশন এলাকায় বরাদ্দ কমানোর পর এক হাজার গ্রাম করে সপ্তাহে দেবার কথা, কিন্তু সেটাও পৌঁছনো যাচ্ছে না। সুতরাং যেখানে যখন যা পাওয়া যাচ্ছে, সেইরকম পাঠিয়ে দিচ্ছি, সেইরকম ভাবে দেওয়া হচ্ছে। তবে জেলায় খুব বড় রকমের একটা সঙ্কট নেই, কারণ খোলা বাজারে চালের দামটা কম আছে, কিন্তু আমরা সরবরাহ বাড়াবার চেষ্টা করছি।

**শ্রী অশোক ঘোষ ঃ** আমি খাদ্যমন্ত্রীর কাছ থেকে জানতে চাইছি, গত কয়েকদিন ধরে আপনি কিছু বিবৃতি দিয়ে দিচ্ছেন, বিধিবদ্ধ এলাকায় খাদ্য দ্রব্য দিতে না পারার ব্যাপারে, আপনি খাদ্য সরবরাহ করতে পারছেন না কারণ কোথায় ইউনিয়ন কি গন্ডগোল করছে। আমি জিজ্ঞাসা করছি, এই ঠান্ডা ঘরে বসে থেকে কিছু বিবৃতি দেওয়া ছাড়া, আপনি কি পদক্ষেপ এই সম্পর্কে নিয়েছেন?

**শ্রী নির্মলকুমার বোস ঃ** এই প্রশ্ন যদিও আসে না তবুও বলছি, আমি এই সম্পর্কে শিলিগুড়িতে পাঁচটি জেলার অফিসারদের নিয়ে বৈঠক করেছি, দুর্গাপুরে অফিসারদের নিয়ে বৈঠক করেছি এবং কলকাতাতেও আমি মিটিং করেছি অফিসারদের নিয়ে, এবং আমি বলেছি দক্ষিণ কলকাতার অনেক জায়গায়, বেহালায় আমরা অন্যান্য জায়গা থেকে মাল নিয়ে এসে সামাল দেবার চেষ্টা করেছি। তবে অন্যান্য জায়গায় রেল রেক না আসার ফলে কিছু অসুবিধা হচ্ছে, তবে এই মুহূর্তে প্রায় সর্বত্র রেশন দোকানে চাল গম এবং চিনি আছে, এটা ঘটনা। জে.ডি.পি'র ব্যাপারটা সত্য ঘটনা, এটা সব সময়ই বলতে হবে। সুব্রত বাবু এখানে আছেন, তাকেও বলেছি, কারণ এই ঘটনাটা আই.এন.টি.ইউ.সি'র ব্যাপার, ওখানে এখন এক ভদ্রলোক রাজত্ব করছেন, আমরা কি পুলিশ দিয়ে পিটিয়ে সেই ধর্মঘট ভেঙে দেব? এফ.সি.আই এর ঐ গুদামে গত ৫ই মার্চ থেকে ধর্মঘট আরম্ভ হয়েছে, এবং আজও চলছে, ওদের কার্যকলাপ সম্পর্কে কিন্তু একবারও সমালোচনা করলেন না। মানুষের খাদ্য নিয়ে আজ পর্যন্ত কিছু লোক আই.এন.টি.ইউ. সি'র নাম করে এই সমাজ-বিরোধী কাজ চালিয়ে যাচ্ছে। যেখানে

মানুষের খাদ্য চাল, গম, চিনি রয়েছে সেখানে এই জিনিস করছেন, ওরা কেউ একবারও তার প্রতিবাদ করছেন না।

(গোলমাল)

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, অন এ পয়েন্ট অফ অর্ডার, মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় খাদ্যমন্ত্রী আই.এন.টি. ইউ সি ইউনিয়নের নাম করে বললেন। আমি আই.এন.টি.ইউ সি'র রাজ্য শাখার সভাপতি। উনি বললেন ঐ ইউনিয়ন ওর সঙ্গে সহযোগিতা করছে না। আমি বলছি উনি ঐসব মিসা, বন্দুক, গুলি ইত্যাদির কথা বলে তাদের আরও উত্তেজিত না করে আলোচনায় বসুন। এখানে শ্রমমন্ত্রী উপস্থিত আছেন, একটা ত্রিপাক্ষিক আলোচনা হোক, তাহলেই সমস্যার সমাধান হতে পারবে। আমি ওদের সঙ্গে কথা বলে দেখেছি, উনি ওদের রিজিডিটির কথা বলছেন, ওদেরও কিছু ন্যায্য দাবি আছে। সেই দাবিগুলি নিয়ে আলোচনার জন্য ত্রিপাক্ষিক মিটিং ডাকুন। দাবি না মেনে, মিসা করব, ঐসব বলে কোনও কিছুই হবে না।

**শ্রী নির্মলকুমার বোস ঃ** মাননীয় সদস্য সুব্রতবাবু ঠিকই বলেছেন। আমরা ৫ই মার্চ থেকে দক্ষিণ ২৪-পরগনা এবং দক্ষিণ কলকাতার বিস্তীর্ণ অঞ্চলে খাদ্য শস্য পাঠাতে পারছি না। ৫ই মার্চ থেকে আজ ৪ঠা মে, দু-মাস হয়ে গেল, আমরা কোনও ব্যবস্থা নিতে পারি নি। কারণ আমরা শ্রমিক আন্দোলনের ওপর হস্তক্ষেপ করতে চাই না। এবং বিষয়টি এফ.সি.আই'র বিষয়, ওটা এফ.সি.আই'র বেবি, আমাদের বেবি নয়। এফ.সি.আই'কে আমার ঘরে ডাকা হয়েছিল। কিন্তু কোনও ব্যবস্থা হয়নি। আমি সুব্রতবাবুকে অনুরোধ করছি তিনি ব্যবস্থা করুন কালকেই আমি ওদের সঙ্গে বসব। সুব্রতবাবু থাকবেন, শান্তিবাবু থাকবেন, সব ইউনিয়নগুলি থাকবে। আমি বসতে রাজি আছি। ইতিপূর্বে আমার ঘরে যখন মিটিং হয়েছিল তখন সেখানে এফ.সি.আই এসেছিল, সি.আই.টি.ইউ ইউনিয়ন এসেছিল, কিন্তু আই.এন.টি.ইউ সি আসে নি। সুব্রতবাবু ব্যবস্থা করুন, আমি কালকেই বসতে রাজি আছি।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিষয়টি নিয়ে দীর্ঘদিন ধরে জল ঘোলা হচ্ছে, জিঞ্জিরাপুলের খাদ্য গুদাম থেকে খাদ্য সরবরাহ করা সম্ভব হচ্ছে না। এর আগে বজবজের গুদামে আই.এন.টি.ইউ.সি ইউনিয়নের কাজকর্মের ফলে ২০ হাজার টাকার খাদ্য শস্য নষ্ট হয়েছিল। খাদ্যমন্ত্রী মহাশয় জানেন দিল্লিতে যখন আমরা ডেপুটেশনে গিয়েছিলাম ততখন দিল্লির গভর্নমেন্ট আমাদের বলেছিলেন, 'আই.এন.টি.ইউ.সি'র নেতৃত্বাধীন ইউনিয়ন খাদ্য-শস্য পচিয়ে দিয়েছে, আর আপনারা খাদ্য-শস্য চাইছেন।' আজকে সেই একই জিনিস জিঞ্জিরাপুলের গুদামের ক্ষেত্রেও করছে। সুব্রত মুখার্জির নেতৃত্বাধীন ইউনিয়নের জন্য এই জিনিস হচ্ছে। তিনি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে ওখানকার আই.এন.টি.ইউ.সি ইউনিয়নের নেতা ঘনশ্যাম জানাকে আলোচনার জন্য হাজির করেছেন কি? এটাই আমার মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে স্পেসিফিক প্রশ্ন।

(গোলমাল)

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, বিধিবদ্ধ রেশনিং নিয়ে প্রশ্নটি ছিল। আমি এখানে মাননীয় খাদ্যমন্ত্রীকে প্রশ্ন করতে চাই যে, কিছু দিন আগে রাজ্যের খাদ্য সচিব- ওর দপ্তরের সচিব

একটা বিবৃতি দিয়েছিলেন, 'বিধিবদ্ধ রেশনিং আর ভারতবর্ষের কোনও বড় শহরে নেই, বোম্বাই তুলে দিয়েছে, এখন আমাদের ভাবতে হচ্ছে রাজ্যে বিধি-বদ্ধ রেশনিং ব্যবস্থা রেখে লাভ হবে কিনা।' এবিষয়ে মাননীয় মন্ত্রী মহাশয় তার মতামত দেবেন কি?

**শ্রী নির্মলকুমার বোস ঃ** রাজ্য সরকার বিধি-বদ্ধ রেশনিং ব্যবস্থা তুলে দেবার ব্যাপারে কোনও সিদ্ধান্ত গ্রহণ করেন নি, কোনও চিন্তা ভাবনা চলছে না। একথা সত্য যে, একটা ইংরাজি পত্রিকার প্রথম পৃষ্ঠায় তদানিন্তন সচিবের নামে একটা সংবাদ বেরিয়েছিল। তারপর তিনি লিখিতভাবে সেবিষয়ে তার বক্তব্য আমার কাছে দিয়েছিলেন। সেই দলিল আমার কাছে আছে, সরকারের কাছে আছে। তিনি বলেছেন, 'আমি এরকম কোনও বক্তব্য রাখি নি, রাজ্য সরকারের বিরুদ্ধে কোনও কথা বলি নি, কাগজে ভুল ছাপা হয়েছে। কাগজের কাছেও আমি পাঠাচ্ছি।' সেটা তিনি কাগজের কাছে পাঠিয়েছেন, আমার কাছে আছে। সেই দলিল যদি আপনারা দেখতে চান তাহলে তা আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়ের কাছে পেশ করব।

[1-50 — 2-00 P.M.]

**শ্রী প্রভঞ্জনকুমার মন্ডল ঃ** অনারেবল মিনিষ্টার যে আহ্বান জানিয়েছেন এটা একটি গুরুত্বপূর্ণ বিষয়, আমরা যারা গ্রামাঞ্চলে বাস করি, আমরা বুঝি কি অবস্থা চলছে। বিষয়টি খুবই গুরুত্বপূর্ণ। মাননীয় সদস্য সুব্রতবাবু সেই আহ্বানে নিশ্চয়ই সাড়া দেবেন। আমি আপনার কাছে এই আবেদন রাখতে চাইছি।

**Mr. Speaker :** The question is not relevant

**শ্রী অমর ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যে জেসচারটা দেখালেন তাতে মনে হচ্ছে প্রায় ৩ মাস ধরে গুদাম বন্ধ হয়ে পড়ে আছে, মাল আনা-নেওয়া করা যাচ্ছে না। যদি কোনও ন্যাশনাল হাইওয়ে কোনও কারখানার শ্রমিকরা ১২ ঘন্টা করে বন্ধ করে রাখে তাদেরকে কি আপনি পূজা করবেন, না পুলিশ দিয়ে তুলে নেবেন খাদ্যের মতন এইরকম একটি গুরুত্বপূর্ণ প্রয়োজনীয় জিনিস যেটা পশ্চিমবঙ্গে খাদ্য ব্যবস্থাকে পুরোপুরি ভেঙে দিয়েছে আপনার ভাষায়, তাহলে আপনি কেন ড্রাসটিক অ্যাকশন নিচ্ছেন না? আপনি সুব্রতবাবু এবং তার ইউনিয়নকে চিঠি দিন, তারা নিশ্চয়ই আলোচনায় বসবেন।

**মিঃ স্পিকার ঃ** না, না, এটা প্রশ্ন হয় না।

## কুষ্ঠ নিবারণে আর্থিক অনুদান

***৪৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *২৯৯) শ্রী অশোক ঘোষ ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে ১৯৮৮-৮৯ সালে কুষ্ঠ নিবারণের জন্য কেন্দ্রের দেওয়া অর্থের কিছু অর্থ ফেরত দেওয়া হয়েছে;

(খ) সত্য হলে, (১) কি কারণে ফেরত দেওয়া হয়েছে, ও (২) তার পরিমাণ কত; এবং

(গ) স্বেচ্ছাসেবী সংস্থা "হিন্দু কুষ্ঠ নিবারণ সংস্থা" সহ আর কোন কোন সংস্থাকে

বার্ষিক অনুদান হিসাবে গত আর্থিক বছরে কত টাকা অনুদান দেওয়া হয়েছে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ**

(ক) সত্য নহে।

(খ) প্রশ্ন ওঠে না।

নিম্নলিখিত অনুদান দেওয়া হয়েছে ঃ

| | রাজ্য সরকার থেকে | কেন্দ্র সরকার থেকে |
|---|---|---|
| (১) হিন্দু কুষ্ঠ | ৫০০০.০০ | ৫০,০০০.০০ |
| নিবারণ সঙ্ঘ | ২০,০০০.০০ + | ৪৫,০০০.০০ |
| | ২৫,০০০.০০ | ৯৫,০০০.০০ |
| (২) গান্ধী মেমোরিয়াল লেপ্রসি ফাউন্ডেশন পুরুলিয়া- | | ১,০৮,১৫০.০০ |
| (৩) পদ্মজা নাইডু আরোগ্যাবাস বাঁকুড়া | ৭,০০০.০০ | |
| (৪) লেপ্রসি মিশন | | ৮২,০০০.০০ |
| (৫) বাঁকুড়া কন্ট্রোল প্রোগ্রাম | | ১,৫৪,৬৫০.০০ |
| (৬) আদ্রা কুষ্ঠ প্রোজেক্ট | | ৫৩,৯৪০.০০ |
| (৭) গ্রামীণ, কলকাতা | | ৩,০০০.০০ |
| (৮) পঃবঃ কুষ্ঠ কল্যাণ পরিষদ | | ৭,০০০.০০ |
| (৯) মহকুমা কুষ্ঠ কল্যাণ সমিতি | | ৫,০০০.০ |

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন কেন্দ্রে টাকা ফেরত দেওয়া হয়নি। এই সালে কত টাকা এসেছিল এবং কিভাবে কোন কোন জেলায় ব্যয় করেছেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমি এই কথা বলতে পারি, কেন্দ্রীয় সরকারের সামগ্রিক বরাদ্দ ছিল ৯০ লক্ষ টাকা। আমরা তার থেকে আরও ১৯ লক্ষ টাকা বেশি ব্যয় করেছি অর্থাৎ ১ কোটি ৯ লক্ষ টাকা ব্যয় করেছি।

**শ্রী অশোক ঘোষ ঃ** আমি জানতে চাইছি, এই কুষ্ঠ নিবারণ সংস্থাকে আপনি ১৯৪৭ সালে ১৬ হাজার টাকা অনুদান দিতেন, ১৯৮৪ সালে ২৫ হাজার টাকা। প্রেসিডেন্ট, গভর্নর এবং আমাদের প্যাটার্ন ১৯৮৪ সাল থেকে ২৫ হাজার টাকা দিয়ে আসছেন বিভিন্ন প্রজেক্টে হেল্ফ করার জন্য। তারা অনুদানের জন্য যা লিখেছেন আপনি বোধ হয় স্বাস্থ্য দপ্তর থেকে ফরওয়ার্ড করেছেন ১ লক্ষ টাকা অনুদান দেওয়ার জন্য। কিন্তু অর্থ দপ্তরে সেই ফাইল ২

বছর ধরে পড়ে আছে। এ বিষয়ে কোন চিন্তা-ভাবনা করছেন কি? যাদের সহায়তায় এতবড় একটা প্রকল্প চলছে? তাদের সরকারি কর্মচারীদের মতোন সমান মাহিনা হত। ১৯৮৬ সাল থেকে সেটা বন্ধ হয়ে গেছে। এখানকার কর্মচারিদের কাজের অনুপ্রেরণা যোগানোর ক্ষেত্রে আপনি কি ভাবছেন? অর্থ দপ্তর থেকে যদি ফাইল আসে তাদের সরকারি কর্মচারী হিসাবে মাহিনা দেবেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** একটা সভায় রাজ্যপাল ছিলেন। কথা হয়েছিল হিন্দু কুষ্ঠনিবারণ সঙ্ঘ যত টাকা সংগ্রহ করতে পারবেন সেই পরিমান টাকা আমরা রাজ্য সরকার থেকে দিতে চেষ্টা করবো। এখন পর্যন্ত আমাদের হিন্দু কুষ্ঠ নিবারণ সঙ্ঘ কত টাকা সংগ্রহ করেছেন সেই বাবদ কোনও চিঠি আমরা পাইনি। চিঠি দিলে নিশ্চয়ই ব্যবস্থা করবো।

**শ্রী অশোক ঘোষ ঃ** সরকারি কর্মচারিদের মতো মাইনে হবে কিনা?

... (নো রিপ্লাই) ...

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** এই রাজ্যে কুষ্ঠ রোগীর সংখ্যা কত? তাছাড়া জাতীয় কুষ্ঠ নিবারণ সমিতির রাজ্য শাখার সভাপতি যেহেতু আপনি সেহেতু আপনি জানাবেন কি, হিন্দু কুষ্ঠ নিবারণ সঙ্ঘ মানুষের মন থেকে অকারণ কুষ্ঠভীতি দূর করতে যে তথ্যচিত্র তৈরি করতে চেয়েছিলেন সেই প্রচেষ্টা বন্ধ হয়ে গেল কেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমাদের রাজ্যে ৪.৫ লক্ষ কুষ্ঠ রোগী আছে এবং তাঁদের মধ্যে সাধারণত শতকরা ৮০ ভাগ রোগী অসংক্রামক এবং শতকরা ২০ ভাগ সংক্রামক। বর্তমানে যে আধুনিক চিকিৎসা মাল্টি ড্রাগ থেরাপি চিকিৎসা চালু হয়েছে সেটা পুরুলিয়ায় হয়ে গেছে, বাঁকুড়ায় চলছে। এতে কোনও রোগী ১৫ দিন নিয়মিত ওষুধ সেবন করলে আরোগ্য লাভ করেন। আমাদের হিন্দু কুষ্ঠ নিবারণ সঙ্ঘও কতগুলি ব্যবস্থা গ্রহণ করেছেন। কয়েকদিন আগে বর্ধমানে এই ধরনের একটি কর্মশালা হয়ে গেল এবং সেখানে এই বিষয়ে আলোচনা হয়েছে। ওদের শিক্ষা দিয়ে কাঠের কাজ, মুরগি পালন ইত্যাদি নানা কাজের মধ্যে দিয়ে তারা পুনর্বাসনের ব্যবস্থা করছেন এবং সরকার পক্ষ থেকে আমরাও সেটা করছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** ১৯৮৮।৮৯ সালে কতগুলো স্বেচ্ছাসেবী সংস্থাকে যে অর্থ বরাদ্দ করেছেন তার হিসেব দিলেন। কেন্দ্রীয় সরকার ৯০ লক্ষ টাকা এবং রাজ্য সরকার আরও ১৯ লক্ষ খরচ করে মোট ১ কোটি ৯ লক্ষ টাকা আপনারা খরচ করেছেন। মাননীয় মন্ত্রী জানাবেন কি, এই অর্থ গত আর্থিক বছরে কত তারিখে আপনারা মঞ্জুর করেছেন এবং কত তারিখে তার ডিসবার্সমেন্ট হয়েছিল?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমি এর ঠিক উত্তর এখন দিতে পারছি না। নোটিশ দিলে জানিয়ে দিতে পারবো।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** গভর্নমেন্ট টাকা দিয়েছেন, তার হিসেবটা নেই? কারণ গভর্নমেন্ট ঐ সংস্থাগুলিকে ঠিক সময়মতো টাকা দিতে পারছে না রিহ্যাবিলিটেশন এবং ট্রিটমেন্ট প্রগ্রাম এবং তারজন্যই স্বেচ্ছাসেবী সংস্থাগুলির মাধ্যমে কাজ হচ্ছে না। কারণ আপনার সঙ্গে অর্থমন্ত্রীর ঝগড়া হয়েছে তিন-চারটি গাড়ি কেনা নিয়ে, ফিনান্স ডিপার্টমেন্ট আপনাকে টাকা দেবে না।

কাজেই টাকাটা কবে খরচ হল বললে সুবিধা হয়।

**শ্রী প্রশান্তকুমার শূর :** আপনি নিশ্চয়ই সঠিক জানেন না। তারা যে টাকা পেয়েছেন তার সমস্ত টাকাই খরচ করেছেন এবং সেক্ষেত্রে আমাদের দেওয়া টাকার অভাবে তাদের কোনও কাজ বন্ধ হয়ে থাকেনি।

**শ্রী নটবর বাগদি :** আপনি জানিয়েছেন ৮০ ভাগ অসংক্রামক এবং ২০ ভাগ সংক্রামক, কিন্তু আপনাকে জানাচ্ছি যে, ঐ যে স্বেচ্ছাসেবী সংস্থাগুলি যারা আছেন ওরা পুনর্বাসনের কাজটা যথাযথভাবে করেন না, যার ফলে সমাজে ওদের জীবনে বিড়ম্বনা দেখা দিচ্ছে। আমার প্রশ্ন হল, আপনার দপ্তর থেকে ওদের পুনর্বাসনের জন্য কোনও স্পেশাল ব্যবস্থা করছেন কিনা, ঐ ধরনের কোনও সেন্টার করবার কোনও পরিকল্পনা আছে কিনা?

[2-00 — 2-10 P.M.]

**শ্রী প্রশান্তকুমার শূর :** এটা স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠানের মধ্যে সবচেয়ে বড় প্রতিষ্ঠান। আপনি দেখেছেন এই হিন্দু কুষ্ঠ নিবারনী সংঘ কুষ্ঠ নিবারণ এবং পুনর্বাসনের ব্যাপারে অনেক কাজ করছে। তাদের সঙ্গে আমরাও কাজ করছি। অন্যান্য সংস্থাগুলো সেই ধরনের পুনর্বাসনের ব্যবস্থা করে না।

**Mr. Speaker :** The question hour is over.

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল যখন হোম (পুলিশ) এর বাজেট বিতর্ক চলছিল এবং মাননীয় মুখ্যমন্ত্রী যখন বক্তব্য রাখছিলেন তখন আপনি আমাকে সভা থেকে বহিষ্কার করেছেন। আপনি এটা নিশ্চয়ই পারেন। আমি আপনার রুলিংকে, নির্দেশকে চ্যালেঞ্জ করছি না। আপনি যে নির্দেশ দিয়েছেন অ্যাকর্ডিং টু রুল, আমি সেই নির্দেশ পালন করেছি। আমি প্রথমে আপনার কাছে জানতে চাইছি এবং প্রয়োজন হলে পরে আমি আমার দলের কাছে প্রস্তাব রাখবো অন্য ব্যবস্থা গ্রহণ করবো কিনা, মাননীয় মুখ্যমন্ত্রী শুধুমাত্র মুখ্যমন্ত্রী নন, তিনি প্রবীণতম সদস্য, আমরা অনেক সময়ে তার কাছ থেকে শিখতে চাই। আমরা দেখি তিনি কিভাবে বলতে চাইছেন। গতকাল তার বক্তব্যে আমাকে উদ্দেশ্য করে তিনি পরিষদীয়-নীতি বহির্ভূত কুরুচিপূর্ণ একটা মন্তব্য করেছেন। আজকে সব কটা সংবাদপত্রে এ সম্পর্কে বেরিয়েছে। আপনি রিপোর্টটা দেখুন, টেপ দেখুন। উনি আমাকে দেখিয়ে 'রাউডি' বলে আপনাকে উদ্দেশ্য করে আমাকে বসিয়ে দিতে বলেছেন। আমি সরাসরি আপনার কাছে জানতে চাইছি, এটা পরিষদীয় রীতিনীতির মধ্যে পড়ে কিনা? তা যদি হয় তাহলে আমরা সেইভাবে ব্যবহার করবো, আর তা যদি না হয় তাহলে প্রথম দাবি, আমাদের কাছে এসে উনি সরাসরি ঐ কথাটা উইথড্র করুন এবং এখানকার রেকর্ড থেকে ঐ শব্দটা এক্সপাঞ্জ করার রুলিং আপনি দিন। উনি এটা করে বাংলার মানুষকে ছোট করেছেন, এই সভাকে এবং নিজেকে ছোট করেছেন, কলঙ্কিত করেছেন। এই ব্যাপারে আমি আপনার রুলিং চাইছি।

**মিঃ স্পিকার :** আমি কালকের প্রসিডিংস দেখবো এবং রিসেসের পর আমি আমার মতামত জানাবো।

**শ্রী দিলীপ কুমার মজুমদার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অন্যান্যদের মত আমিও একজন

নির্বাচিত সদস্য আমি খেটেখুটে কয়েকশ' প্রশ্ন দিয়েছি। কিন্তু এ পর্যন্ত দেখছি যে আমার প্রশ্ন একেবারে শেষের দিকে, ২০, ২৫, ৩০ নম্বরে হাউসে আসছে।

**মিঃ স্পিকার ঃ** এটা হয়না, বসুন। টেক ইওর সিট।

## Starred Question

## (to which written answers were laid on the Table)

### সিমেন্টের উপর নিয়ন্ত্রণ আদেশ

***৪৩৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৩৭) **শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৯ সালে তদানিন্তন কেন্দ্রীয় সরকারের আমলে সিমেন্টের ওপর থেকে নিয়ন্ত্রণ আদেশ তুলে নেবার ফলে পশ্চিমবঙ্গে ক্রেতাদের সিমেন্টের দর বৃদ্ধি সহ কি কি ধরনের অসুবিধার সম্মুখীন হতে হয়েছিল;

(খ) নিয়ন্ত্রণ ওঠার আগে ও পরে সিমেন্টের বিক্রয়মূল্য কত ছিল; এবং

(গ) ১৯৮৯-৯০ সালে রাজ্যে কত পরিমাণ সিমেন্ট বিক্রয় হয়েছে?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সিমেন্টের ওপর থেকে নিয়ন্ত্রণাদেশ তুলে নেওয়ার আগে খোলাবাজারে সিমেন্টের যে দাম ছিল, নিয়ন্ত্রণাদেশ তুলে নেওয়ার পরে সিমেন্টের সেই দাম ক্রমশ বেড়ে চলেছে। ফলে, সাধারণ ক্রেতাদের বিশেষ করে নিম্ন আয়ের ক্রেতাদের খুবই অসুবিধার মধ্যে পড়তে হচ্ছে। লেভি সিমেন্ট সরবরাহ বন্ধ হওয়ায় সরকারি ও আধা-সরকারি প্রতিষ্ঠানসমূহের উন্নয়নমূলক কাজও ভীষণভাবে বাধাগ্রস্ত হচ্ছে।

(খ) নিয়ন্ত্রণ ওঠার আগে লেভি সিমেন্টের দাম নির্দিষ্ট মাপের কিছু বাড়ি তৈরি করার উদ্দেশ্যে সাধারণ ক্রেতাদের জন্য ছিল প্রতি মেট্রিক টন ১০৯১.১৭ টাকা এবং সরকারি ও আধা-সরকারি প্রতিষ্ঠানসমূহের উন্নয়নমূলক কাজের জন্য তা ছিল প্রতি টন ১০৫০ টাকা। আর, খোলা বাজারে এই দর ছিল প্রতি টন ১৪০০ টাকা। নিয়ন্ত্রণ ওঠার পর লেভি সিমেন্ট সরবরাহ করা বন্ধ হয়ে গেছে এবং খোলা বাজারে সিমেন্টের দাম প্রতি টন ১৪০০ টাকা থেকে বাড়তে বাড়তে এখন তা হয়েছে ১৭৬০ থেকে ১৯৮০ টাকা পর্যন্ত।

(গ) নিয়ন্ত্রণমুক্ত সিমেন্ট বিক্রয়ের হিসাব (খোলা বাজারে) সরকারের কাছে নেই।

### ড্রাগ সেল গঠন করার প্রস্তাব

***৪৪১।** (অনুমোদিত প্রশ্ন নং *৯৭৪) **শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, রাজ্য সরকারের ড্রাগ ল্যাবরেটরিতে নমুনা পরীক্ষার জন্য ড্রাগ

সেল গঠন করার প্রস্তাবটি কার্যকরী করা হচ্ছে না; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'না' হলে, তার কারণ কি?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**রঘুনাথপুর আই টি আই-তে কর্মী নিয়োগ**

*৪৪২। (অনুমোদিত প্রশ্ন নং *৬২৪) **শ্রী গোবিন্দ বাউরী ও শ্রী সুরেন্দ্রনাথ মাঝি :** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলার রঘুনাথপুর আই টি আই-তে ১৯৮৬ সালে ডি গ্রুপে লোক নিয়োগের জন্য ইন্টারভিউ নেওয়া হয়েছিল কিনা; এবং

(খ) হয়ে থাকলে, কর্মী নিয়োগের সংখ্যা কত?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) এখনও নিয়োগ হয়নি।

**নকুন্ডা উপস্বাস্থ্যকেন্দ্রে স্থায়ী ডাক্তার**

*৪৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *৪৮৪) **শ্রী শিবপ্রসাদ মালিক :** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, নকুন্ডা উপস্বাস্থ্যকেন্দ্রটিতে দীর্ঘদিন স্থায়ী ডাক্তার নেই; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, সরকার এই বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) পাবলিক সার্ভিস কমিশনকে ডাক্তার নির্বাচনের জন্য অনুরোধ করা হয়েছে। আশা করা যাচ্ছে খুব শীঘ্রই নির্বাচিত ডাক্তারদের তালিকা পাওয়া যাবে। ঐ তালিকা পেলেই উক্ত শূন্য পদ পূরণের ব্যবস্থা করা হবে।

**ব্লক যুবকল্যাণ কর্মচারিদের জন্য খরচের পরিমাণ**

*৪৪৪। (অনুমোদিত প্রশ্ন নং *৬৯৩) **শ্রী অমিয় পাত্র :** ক্রীড়া ও যুবকল্যাণ (যুবকল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) রাজ্যের ব্লক যুবকল্যাণগুলিতে বর্তমানে যুবকল্যাণের জন্য কি কি কাজ হয়;

(খ) এরজন্য ব্লক পিছু বরাদ্দকৃত টাকার পরিমাণ কত; এবং

(গ) প্রতিটি ব্লক যুবকল্যাণের কর্মচারীদের বেতন, অফিস ঘর ভাড়া, রাহা খরচ ও আনুসাঙ্গিক খরচ বাবদ বছরে কত খরচ হয়?

**ক্রীড়া ও যুবকল্যাণ (যুবকল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) (১) অতিরিক্ত কর্মসংস্থান প্রকল্পের মাধ্যমে স্বনিযুক্তির সম্ভাবনার উন্মেষ ঘটানো।

(২) বৃত্তিমূলক প্রশিক্ষণ কেন্দ্র পরিচালন করা এবং স্বনিযুক্তির ক্ষেত্রে সহায়তা করা।

(৩) ছাত্রদের বিজ্ঞান আলোচনা চক্র সংগঠিত করা।

(৪) বিজ্ঞানমেলা সংগঠিত করা।

(৫) বিজ্ঞানচেতনা বৃদ্ধি কল্পে বিজ্ঞান ক্লাব সংগঠিত করা।

(৬) ছাত্র ও অছাত্র যুবসমাজের জন্য শিক্ষামূলক ভ্রমণ সংগঠিত করা ও অনুদান প্রদান।

(৭) স্কাউটিং, গাইডিং, ব্রতচারী ও মণিমেলা সংগঠিত করা।

(৮) চাকরি ও ভবিষ্যৎ গঠনের নির্দেশ দানের উদ্দেশ্যে তথ্যকেন্দ্র পরিচালনা করা।

(৯) গ্রামীণ খেলাধূলার সম্প্রসারণের জন্য ক্রীড়া প্রশিক্ষণ শিবির পরিচালনা করা।

(১০) গ্রামীণ ক্লাবগুলিকে ক্রীড়া ও জিমন্যাসিয়াম সরঞ্জাম বন্টন করা।

(১১) খেলার মাঠের উন্নতি সাধন করা।

(১২) যুব-আবাস পরিচালন করা।

(খ) ব্লক পিছু বরাদ্দকৃত টাকার আনুমানিক পরিমাণ বৎসরে ৩০,০০০ টাকা।

(গ) বেতন, অফিস ঘর ভাড়া ও আনুষঙ্গিক খরচ বাবদ প্রতিটি ব্লকের আনুমানিক ব্যয় বৎসরে ৭৩,০০০ টাকা।

**বাঁকুড়ার ঝিলিমিলিতে পর্যটন কেন্দ্র স্থাপনের পরিকল্পনা**

*৪৪৫। (অনুমোদিত প্রশ্ন নং *৭০৩) **শ্রী রামপদ মান্ডি ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি, বাঁকুড়ার ঝিলিমিলিতে পর্যটন কেন্দ্র স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা?

*৪৪৫

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

না, নেই।

**কাঁচা সড়ক পাকা সড়কে রূপান্তর**

*৪৪৭। (অনুমোদিত প্রশ্ন নং *৮২৭) **শ্রী সুশান্ত ঘোষ ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৯-৯০ সালের আর্থিক বৎসরে রাজ্যে কত কিমি দৈর্ঘ্যের কাঁচা সড়ককে পাকা সড়কে রূপান্তরিত করা হয়েছে; এবং

(খ) তন্মধ্যে মেদিনীপুর জেলায় (১) রূপান্তরিত সড়কের মোট দৈর্ঘ্য কত (কিমি) ও (২) রূপান্তরিত সড়কগুলি কি কি?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৯-৯০ আর্থিক বছর সবে শেষ হয়েছে। তাই সম্পূর্ণ তথ্য এখনই দেওয়া সম্ভব নয়।

(খ) (১) ১৩ কিঃমিঃ। (জানুয়ারি '৯০ পর্যন্ত)

(২) নিম্নলিখিত সড়কগুলির অংশ বিশেষ ১৯৮৯-৯০ আর্থিক বৎসরে পাকা সড়কে রূপান্তরিত হয়েছে ঃ—

(১) বারবেটিয়া - জামনা

(২) খড়ার - হাজিপুর

(৩) হাতিগেড়িয়া - কুলটিকরি - রোহিনী - রগড়া

(৪) কন্টাই বাইপাস

(৫) নন্দীগ্রাম - চন্ডিপুর

(৬) ললাট - গোবর্ধনপুর

**আগুনমারীচরে চিংড়ি মাছ চাষের প্রকল্প**

*৪৪৮। (অনুমোদিত প্রশ্ন নং *৮৭৫) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ এবং শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হলদিয়া আগুনমারীচরের (নয়াচর) চিংড়ি মাছ চাষের প্রকল্পটি চালু করার জন্য সরকার কি কি পদক্ষেপ গ্রহণ করছেন;

(খ) উক্ত প্রকল্পটির জন্য (১) কত টাকা বরাদ্দ করা হয়েছে; (২) কোনও বৈদেশিক সাহায্য পাওয়া গেছে কি; এবং

(গ) উক্ত প্রকল্পের কাজ কবে নাগাদ শুরু হবে ও কি পরিমাণ বৈদেশিক মুদ্রা অর্জন করা যাবে বলে আশা করা যায়?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) নয়াচরে নোনা জলের মৎস্য খামার স্থাপনের গৃহীত পরিকল্পনা রূপায়ণের জন্য নিম্নলিখিত পদক্ষেপ গ্রহণ করা হয়েছে ঃ

(১) পরিকল্পনা একটি বিস্তারিত খসড়া রচনা করা হয়েছে।

(২) পরিকল্পনার চূড়ান্ত রূপায়ণের জন্য যে বিপুল অর্থ বিনিয়োগের প্রয়োজন তা সংগ্রহের জন্য ভারত সরকারের মাধ্যমে প্রকল্পটিকে বৈদেশিক সাহায্যের অন্তর্ভুক্ত করার জন্য চেষ্টা চলছে। এছাড়া জাতীয় সমবায় উন্নয়ন নিগম সহ বিভিন্ন অর্থ বিনিয়োগকারী সংস্থাগুলির কাছ থেকে ঋণ ও অনুদান হিসাবে অর্থ সংগ্রহের চেষ্টা চলছে।

(৩) পরিকল্পনা রূপায়ণের জন্য প্রারম্ভিক স্তরে অবশ্য প্রয়োজনীয় কিছু পরিকাঠামোগত কাজ যেমন জোট নির্মাণ, নলকূপ স্থাপন, অফিস ও ছাউনি স্থাপন ও রাস্তাঘাট নির্মাণের কাজ শুরু করা হয়েছে।

(খ) (১) নয়াচরে নোনা জলের মৎস্য খামার স্থাপনের জন্য নির্দিষ্টভাবে অর্থ বরাদ্দ করা এখনও সম্ভব হয়নি।

পশ্চিমবঙ্গে নোনা জলে মৎস্য চাষের উন্নতি ও পরিকাঠামোগত সুযোগ সুবিধা প্রদানের যে সামগ্রিক বরাদ্দ আছে তা থেকে প্রারম্ভিক প্রয়োজনগুলি মেটানো হচ্ছে ও হবে। এ পর্যন্ত এই খাতে বরাদ্দ হয়েছে ১৬.৮৪ লক্ষ টাকা।

(২) না। বিষয়টির এখনও চূড়ান্ত নিষ্পত্তি হয়নি।

(গ) আর্থিক সংস্থানের ব্যবস্থা হলেই পরিকল্পনাটি রূপায়ণের কাজ শুরু করে দেওয়া হবে। বিদেশে কত পরিমাণ চিংড়ি রপ্তানি হার এবং তার তখনকার মূল্যের উপর বৈদেশিক মুদ্রার পরিমাণ নির্ভর করছে। এখন তা বলা সম্ভব নয়।

**হুগলি জেলায় আলু চাষের জন্য ব্যাঙ্ক ঋণ**

*৪৪৯। (অনুমোদিত প্রশ্ন নং *৯৩৫) **শ্রী বিনোদ দাস ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, হুগলি জেলায় প্রতি বছর আলু চাষের জন্য সমবায় ব্যাঙ্ক, গ্রামীণ ব্যাঙ্ক এবং অন্যান্য বাণিজ্যিক ব্যাঙ্কগুলি থেকে ঋণ দেওয়া হয়ে থাকে; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, ১৯৮৭-৮৮ এবং ১৯৮৮-৮৯ সালে আলু চাষের জন্য (১) কত পরিমাণ ঋণ দেওয়া হয়েছে; ও (২) তারমধ্যে কত শতাংশ আদায় করা হয়েছে?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ আলু চাষের জন্য সমবায় ব্যাঙ্ক থেকে সভ্যদের ঋণ দেওয়া হয়ে থাকে।

(খ) প্রদত্ত ঋণের পরিমাণ নিম্নরূপ ঃ—

(১) ১৯৮৭-৮৮ ২৩১.১৬ লক্ষ টাকা

১৯৮৮-৮৯ - ৩৩৩.০৫ লক্ষ টাকা।

(২) কোনও একটি ফসলের জন্য দেওয়া ঋণের আদায়ের শতকরা - হিসাব নির্দিষ্ট রূপে দেওয়া সম্ভব নয়। প্রসঙ্গত উক্ত দুই বৎসরে হুগলি জেলায় সমবায় ঋণ আদায়ের শতকরা হিসাব নিম্নরূপ ঃ

১৯৮৭ - ৮৮ - - ৬৬.৯৬

১৯৮৮ - ৮৯ - - ৮০.৯২

**মালদহের এ বি এন ফুড অ্যান্ড বি এল ভি (পিঃ) লিঃ বন্ধ কারখানা**

***৪৫০।** (অনুমোদিত প্রশ্ন নং *১০৪৩।) **শ্রী শুভেন্দু চৌধুরি ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মালদহ জেলায় এ বি এন ফুড অ্যান্ড বি এল ভি (পিঃ) লিঃ নামে বিস্কুট তৈরির কারখানাটি বেশ কিছুদিন থেকে বন্ধ রয়েছে; এবং

(খ) সত্য হলে, উক্ত কারখানাটি অবিলম্বে খোলার কোনও ব্যবস্থা হচ্ছে কিনা?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ। কোম্পানি প্রদত্ত ২৪.৬.৮৯ তারিখের নোটিশ অনুযায়ী কারখানাটি ২৬.৬.৮৯ তারিখ হইতে বন্ধ আছে ঃ

(খ) মালদহের অ্যাসিসটেন্ট লেবার কমিশনার দু-পক্ষকে নিয়ে এই বিষয়ে আলোচনা আরম্ভ করেছেন।

**বেনফেড সংস্থার বাঁকুড়া গোডাউনের কর্মী**

***৪৫১।** (অনুমোদিত প্রশ্ন নং *১০০৮) **শ্রী পার্থ দে ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বেনফেড সংস্থার বাঁকুড়া গোডাউনে কোনও ক্যাজুয়াল কর্মী নিযুক্ত কিনা; এবং

(খ) থাকলে, (১) নিযুক্ত কর্মীদের মোট সংখ্যা কত; ও (২) কি পদ্ধতিতে তারা নিযুক্ত হয়েছেন?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, নিযুক্ত আছেন।

(খ) (১) নিযুক্ত কর্মীদের সংখ্যা মোট দুই।

(২) বেনফেড কর্তৃপক্ষের আদেশ অনুসারে নিযুক্ত হয়েছেন।

### সিউড়ি, রামপুরহাট ও বোলপুর কর্মবিনিয়োগ কেন্দ্র

***৪৫২।** (অনুমোদিত প্রশ্ন নং *১০৬৩) **শ্রী তপন রায় ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বীরভূম জেলার সিউড়ি, রামপুরহাট, বোলপুর কর্মবিনিয়োগ কেন্দ্রে ১৯৮৮ ও ১৯৮৯ সালে কতজন বেকারের নাম নথিভুক্ত করা হয়েছে; এবং

(খ) নথিভুক্ত বেকারের মধ্যে ঐ দু বৎসরে কতজন কাজ পেয়েছেন?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৮ ও ১৯৮৯ সালে উক্ত কর্মবিনিয়োগ কেন্দ্রগুলিতে নথিভুক্ত বেকারের সংখ্যা নিম্নরূপ ঃ—

কর্মবিনিয়োগ কেন্দ্রের নাম

| | সিউড়ি | রামপুরহাট | বোলপুর |
|---|---|---|---|
| ১৯৮৮ | ৫৫৪৪ | ৭,০৭৫ | ৪,৭৯৮ |
| ১৯৮৯ | ৪৯০৮ | ৫,১৩৫ | ৪,৬৯৭ |

(খ) নথিভুক্ত বেকারের মধ্যে চাকুরি প্রাপকের সংখ্যা নিম্নরূপ ঃ—

কর্মবিনিয়োগ কেন্দ্রের নাম

| | সিউড়ি | রামপুরহাট | বোলপুর |
|---|---|---|---|
| ১৯৮৮ | ৬৪ | ৫৮ | ০১ |
| ১৯৮৯ | ১০৯ | ৮৬ | ০৫ |
| মোট | ১৭৩ | ১৪৪ | ০৬ |

### রামপুরহাট মহকুমা হাসপাতালে রেডিওলজিস্টের অভাব

***৪৫৩।** (অনুমোদিত প্রশ্ন নং *১১০২।) **শ্রী অসিতকুমার মাল ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে বীরভূম জেলার রামপুরহাট মহকুমা হাসপাতালে দীর্ঘদিন ধরে রেডিওলজিস্ট (RADIOLOGIST) নাই; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, উক্ত হাসপাতালে রেডিওলজিস্ট পাঠানোর ব্যাপারে সরকার কি ব্যবস্থা গ্রহণ করছেন?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) সাধারণত রেডিওলজিস্ট পাওয়া যায় না কারণ এটা ডেয়ার্থ সাবজেক্ট (Dearth Subject)। যথা সম্ভব শীঘ্র ব্যবস্থা গ্রহণ করার চেষ্টা হচ্ছে।

**মাছের রোগের প্রাদুর্ভাব**

***৪৫৪। (অনুমোদিত প্রশ্ন নং *১১৭১) শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে গত দু'বছর মাছের রোগের প্রাদুর্ভাব ঘটেছে কি;

(খ) ঘটে থাকলে, (১) কোনও কোনও জাতের মাছ রোগাক্রান্ত হচ্ছে, (২) রোগের ধরন/লক্ষণ বা উপসর্গ কি কি;

(গ) মাছের রোগের ফলে মাছ উৎপাদন ঘাটতির ও মাছ চাষীদের ক্ষতির পরিমাণ কত; এবং

(ঘ) রোগ প্রতিরোধের জন্য কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, ঘটেছে।

(খ) ১। জিওল মাছ (যেমন শাল, শোল, ল্যাটা, সিঙ্গি, মাগুর, কই) এবং বান, প্যাঁকাল, পুঁটি ও ন্যাদশ জাতীয় মাছ সহজেই রোগাক্রান্ত হয়ে পড়ে। পরে ক্রমশ এই রোগ মৃগেল, কাতলা, সাইপ্রিনাস এমনকি রুই জাতীয় মাছেও সংক্রামিত হয়।

(২) রোগক্রান্ত মাছের দেহে ছোট-বড় লাল রঙের মতই এই রোগের প্রধান লক্ষণ। ক্ষতসৃষ্টির পূর্বে আক্রান্ত স্থল কিছুটা ফুলে উঠে এবং আঁশ উঠে যেতে পারে। ক্ষত ক্রমশ বৃদ্ধি পায় এবং মাছের মড়ক দেখা যায়। অনেক সময় মাছের লেজও খসে যায়।

(গ) বিগত ১৯৮৯ সনে আনুমানিক প্রায় ৩৪,০০০ হেক্টর জলাশয়ে এই রোগের প্রাদুর্ভাব দেখা দেয়। তবে মাছ চাষীদের ক্ষতির সঠিক পরিমাণ এখন নির্ণয় করা যায়নি।

(ঘ) মৎস্য দপ্তর এই রোগ প্রতিরোধের জন্য নিম্নলিখিত ব্যবস্থাগুলি নিয়েছে ঃ—

(১) মৎস্য দপ্তরের 'সম্প্রসারণ কর্মসূচীর (Extention programme) অধীনে ব্লক ও জেলাস্তরের মৎস্য আধিকারিকরা ক্ষতিগ্রস্ত জলাশয়গুলি পরিদর্শন করে যথোচিত পরামর্শ দেন বা পঞ্চায়েতে আলোচনার মাধ্যমে প্রচার এবং "প্যামপ্লেট" ছাপিয়ে ও বেতার মাধ্যমে এই রোগের লক্ষণ এবং প্রতিরোধ উপায়গুলি মৎস্য চাষীদের জানানো হয়। প্রসঙ্গত নিম্নোক্ত উপায়গুলির কথা জানানো হয়েছে ঃ

এই রোগ প্রতিরোধে বিঘাপ্রতি জল করে ৩০ কেজি. কলিচূর্ণও দুই সপ্তাহ পরে পুনরায় বিঘাপ্রতি ২০ কেজি. হারে কলিচূর্ণ প্রয়োগ। দ্বিতীয়বার চূণ প্রয়োগের ১৫ দিনের মধ্যে রোগ দমন না হলে বিঘাপ্রতি জলকরে ৫০৫ গ্রাম পটাসিয়াম পারম্যাঙ্গানেট পাতলা করে প্রয়োগ করা। এছাড়া মাছের পরিপূরক খাবারের সাথে কেজি প্রতি ১০০ মিলিগ্রাম টেরামাইসিন জাতীয় ওষুধ মিশিয়ে মাছকে খেতে দিলে রোগ প্রতিকার হয়। রোগ প্রতিরোধের জন্য এই ব্যবস্থাগুলি নেওয়ার জন্য মৎস্য চাষীদের মধ্যে বিভিন্নভাবে প্রচার করা হয়েছে।

(২) বিগত ১৯৮৮ সালের শেষের দিকে রাজ্যে মাছের রোগের আবির্ভাবের সঙ্গে সঙ্গেই মৎস্য দপ্তর এই রোগের কারণ ও প্রতিরোধ ব্যবস্থা সম্পর্কে বিভিন্ন মৎস্য বিজ্ঞানী ও কেন্দ্রীয় সরকারের অধীনস্থ মৎস্য গবেষণা কেন্দ্রগুলির সাথে আলোচনা করেন। এই সুবাদে মৎস্য দপ্তরের সম্প্রসারণ মাধ্যমগুলির সহায়তায় কিছু প্রতিরোধ ব্যবস্থা মৎস্য চাষীদের জানিয়ে দেওয়া হয় এবং এই বিষয়ে কেন্দ্রীয় সরকারের অধীনস্থ বিভিন্ন মৎস্য গবেষণাগারে এবং অন্যান্য জাতীয় গবেষণাগারে এই রোগের কারণ ও দমন-এর উপায় নিয়ে গবেষণা শুরু হয়েছে। কলকাতায় সম্প্রতি অনুষ্ঠিত মাছের রোগের উপর জাতীয় কর্মশালায় বিভিন্ন বৈজ্ঞানিক ও মৎস্য বিশারদদের মধ্যে এই রোগ সম্বন্ধে মত বিনিময় হয়েছে এবং বিভিন্ন রাজ্যে রোগের প্রকোপ সম্বন্ধে আলোচনা করা হয়েছে।

(৩) মৎস্য চাষী উন্নয়ন সংস্থার অধীনস্থ প্রকল্পগুলি ক্ষতিগ্রস্থ মৎস্য চাষীদের মাছের রোগ নিরাময়ের জন্য যাতে ১০০০ টাকা অতিরিক্ত ঋণ মঞ্জুর করা হয় এরজন্য মৎস্য দপ্তর ইতিমধ্যেই জাতীয় কৃষি ব্যাঙ্ক (NABARD)-এর সঙ্গে আলোচনা করেছেন।

(৪) ১৯৮৮-৮৯ সালে জেলাগুলিতে মাছের রোগ প্রতিরোধের জন্য ১৪.৫ লক্ষ টাকা খরচ করা হয়েছে।

### বাঁকুড়ার ছাতনা থানায় নূতন স্বাস্থ্যকেন্দ্র

*৪৫৫। (অনুমোদিত প্রশ্ন নং *১১৪৩) **শ্রী সুভাষ গোস্বামী** ঃ স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ইন্ডিয়ান পপুলেশন প্রোজেক্ট অনুযায়ী বাঁকুড়া জেলার ভগবানপুরে (থানা ছাতনা) নূতন একটি স্বাস্থ্যকেন্দ্র নির্মাণের কাজ সম্পন্ন হয়েছে;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, উক্ত স্বাস্থ্যকেন্দ্র নির্মাণের জন্য খরচের পরিমাণ কত; এবং

(গ) কবে নাগাদ উক্ত স্বাস্থ্যকেন্দ্রটি চালু হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) উক্ত স্বাস্থ্যকেন্দ্র নির্মাণের জন্য মঞ্জুরীকৃত খরচ আনুমানিক ২৪ লক্ষ ৩৩ হাজার ৪ শত টাকা।

(গ) উক্ত স্বাস্থ্যকেন্দ্রের জন্য নির্দিষ্ট পদ সমূহ এবং পরিচালন ব্যয় মঞ্জুর করা হয়েছে। পদসমূহ পূরণ করবার জন্য চেষ্টা করা হচ্ছে। পদগুলি পূরণ করা হলেই স্বাস্থ্যকেন্দ্রটি চালু করা যাবে বলে আশা করা যায়।

**মুর্শিদাবাদ জেলায় নেহেরু যুব কেন্দ্র**

*৪৫৬। (অনুমোদিত প্রশ্ন নং *১১৭৮) **শ্রী পরেশনাথ দাস এবং শ্রী মোজাম্মেল হক ঃ** ক্রীড়া ও যুবকল্যাণ (যুবকল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় কয়টি ব্লকে নেহেরু যুব কেন্দ্র আছে;

(খ) উক্ত কেন্দ্রের মাধ্যমে যুবকদের কল্যাণের জন্য কি কি কর্মসূচী নেওয়া হয়ে থাকে;

(গ) ইহা কি সত্য যে, মুর্শিদাবাদ জোলর সাগরদীঘি ব্লকের উক্ত কেন্দ্রে দীর্ঘদিন থেকে ইয়ুথ কো-অর্ডিনেটর নেই; এবং

(ঘ) 'গ' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কবে নাগাদ উক্ত পদ পূরণ করা হবে বলে আশা করা যায়?

**ক্রীড়া ও যুবকল্যাণ (যুবকল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ব্লকে কোনও নেহরু যুব কেন্দ্র নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

(ঘ) প্রশ্ন ওঠে না।

**বীরসিংহ গ্রামে অতিথি নিবাস নির্মাণের পরিকল্পনা**

*৪৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *১২০৫) **শ্রী রতনচন্দ্র পাখিরা ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, বিদ্যাসাগরের জন্মস্থান বীরসিংহ গ্রামে অতিথি নিবাস নির্মাণের ব্যাপারে কোনও সরকারি উদ্যোগ আছে কিনা?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

না।

## নবগ্রাম স্বাস্থ্যকেন্দ্রের নতুন ভবন নির্মাণের কাজ

***৪৮৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৫২) **শ্রী অমিয় ব্যানার্জি ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, উলুবেড়িয়া দঃ বিধানসভা কেন্দ্রের অধীনে শ্যামপুর থানার অন্তর্গত নবগ্রাম স্বাস্থ্যকেন্দ্রের নতুন ভবন নির্মাণের কাজটি বর্তমানে বন্ধ আছে; এবং

(খ) সত্য হলে, (১) বন্ধ থাকার কারণ কি ও (২) ঐ ব্যাপারে প্রয়োজনীয় অর্থ বরাদ্দ করা হয়েছে কিনা?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) হাওড়া জেলার শ্যামপুর ১নং ব্লক অধীন নবগ্রাম ৬ শয্যা বিশিষ্ট প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটি পুনর্নির্মাণের জন্য ১৯৮৯ সালের ৩রা জানুয়ারি এক সরকারি আদেশনামায়

২৩,১৭,০০০ টাকা মঞ্জুর করা হয়। টেন্ডার চূড়ান্ত না হওয়ার জন্য পুনর্নির্মাণের কাজ শুরু করা যায়নি। টেন্ডার চূড়ান্ত হলে অর্থ বরাদ্দ করা হবে।

## রেলসেতু ও উড়ালপুল নির্মাণের কাজ

***৪৫৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৬০৭) **শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে বর্তমানে কয়টি রেলসেতু বা উড়ালপুল নির্মাণের কাজ চলছে;

(খ) কবে নাগাদ উক্ত প্রকল্পগুলির কাজ শেষ হবে বলে আশা করা যায়; এবং

(গ) উক্ত প্রকল্পগুলি বাবদ ব্যয়িত মোট অর্থের মধ্যে রাজ্য সরকারের দেয় অর্থের পরিমাণ কত?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পাঁচটি।

(খ) সবকিছু ঠিকমতো চললে আগামী বছরের (১৯৯১ সালের) নভেম্বরের মধ্যে ঐ উড়ালপুলগুলির মধ্যে চারটির কাজ শেষ হবে বলে আশা করা যায়। পুরুলিয়া উড়াল সেতুর প্রাথমিক পর্যায়ের কাজ চলছে। ঐ সেতুর কাজ কবে শেষ হবে তা এখনই বলা যাবে না।

(গ) উড়াল পুলের ব্যয় রাজ্য পূর্ত বিভাগ ও রেলপথ কর্তৃপক্ষ নিজস্ব তহবিল থেকে পৃথকভাবে খরচ করেন। পরবর্তী কালে চূড়ান্ত হিসাব নিকাশ হয়। রাজ্য পূর্ত দপ্তরের পক্ষে ঐ উড়াল পুলগুলি বাবদ এ পর্যন্ত ব্যয়ের মোট পরিমাণ ৭ কোটি ৮২ লক্ষ ৭৩ হাজার ১৬০ টাকা।

**উত্তর ২৪-পরগনায় কালাজ্বরের প্রকোপ**

*৪৬০। (অনুমোদিত প্রশ্ন নং *৪৫৪) **শ্রী সুমন্তকুমার হীরা :** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সম্প্রতি উত্তর ২৪-পরগনায় কোনও কোনও অঞ্চলে কালাজ্বর রোগের প্রকোপ দেখা দিয়েছে বলে কোনও তথ্য সরকারের গোচরে এসেছে কিনা; এবং

(খ) এসে থাকলে, প্রতিকারের জন্য কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) (১) রোগীর চিকিৎসার ব্যবস্থা করা হয়েছে।

(২) রোগ প্রতিরোধের জন্য আক্রান্ত ব্যক্তির বাড়িতে ও সংলগ্ন অঞ্চলে ডি.ডি.টি কীটনাশক ছড়ানোর ব্যবস্থা করা হয়েছে।

(৩) উক্ত এলাকায় অন্য কোনও রোগী আছে কিনা খুঁজে দেখা হচ্ছে।

(৪) রোগীর রক্ত পরীক্ষা করা হচ্ছে।

(৫) স্বাস্থ্য শিক্ষা দেওয়া হচ্ছে।

**Performance of W.B.E.C.S.C. Ltd.**

***461.** (Admitted question No. *119.) **Shri Sultan Ahmed :** Will the Minister-in-charge of the Food and Supplies Department be pleased to state the details of the commercial and operational performance of the West Bengal Essential Commodities Supply Corporation Limited during 1987-88 and 1988-89 ?

**Minister-in-charge of Food and Supplies Department :**

**During the year 1987-88**

The West Bengal Essential Commodities Supply Corpn. Ltd. dealt with edible oils, cement, levy-free suger and pulses, the total annual turn over being Rs. 234,61,60,617.32 paise approximately and earned net profit after payment of income tax and other taxes during the some year Rs.2,58,92,897.32 paise.

**During the year 1988-89**

Similarly the said Corporation had annual turn over of Rs.178,63,78,714.32 paise approximately during 1988-89 and earned Rs.3,63,27,143.48 paise as net profit after payment of income tax and other taxes during the same year.

**রিষড়া স্টিল কারখানা বন্ধের কারণ**

*৪৬২। (অনুমোদিত প্রশ্ন নং *৩৬৫) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলার রিষড়ায় অবস্থিত রিষড়া স্টিল কারখানাটি কতদিন যাবত বন্ধ আছে; এবং

(খ) এই বন্ধ থাকার কারণ কি?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হুগলি জেলার রিষড়ায় অবস্থিত রিষড়া স্টিল কারখানায় কর্তৃপক্ষ গত ১৬.৮.৮৭ হইতে লক-আউট ঘোষণা করিয়াছেন।

(খ) কর্তৃপক্ষ লক-আউট ঘোষণার যে নোটিশ দেন তাতে বলা হয়েছে অর্ডারের ঘাটতি, উৎপাদনের জন্য প্রয়োজনীয় দ্রব্যগুলির মূল্য বৃদ্ধি, প্রতিযোগিতা, বাজার সংকোচন ইত্যাদি এবং এই সবের জন্য প্রয়োজনাতিরিক্ত শ্রমিক প্রভৃতি লক-আউটের প্রধান কারণ।

**হাওড়ার হনুমান হাসপাতাল**

*৪৬৩। (অনুমোদিত প্রশ্ন নং *৬৯৪) **শ্রী অশোক ঘোষ ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাওড়ার হনুমান হাসপাতালটিতে মোট শয্যা সংখ্যা কত ও কত জন কর্মচারী এখানে কাজ করেন;

(খ) এই হাসপাতালটিকে রাজ্য সরকার কোনও অনুদান দেন কি; এবং

(গ) এই হাসপাতালটি অধিগ্রহণের কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) শয্যা ঃ ১১০ (৮০টি ব্যয়যুক্ত ও ৩০টি ব্যয়হীন)

কর্মচারী ঃ ৫২

(খ) হ্যাঁ।

(গ) না।

**রঘুনাথপুর আই টি আই**

*৪৬৪। (অনুমোদিত প্রশ্ন নং *৬২৫) **শ্রী গোবিন্দ বাউরি এবং শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলার রঘুনাথপুর আই টি আই-তে নূতন কোনও ট্রেড খোলার পরিকল্পনা আছে কিনা;

(খ) উক্ত আই টি আই থেকে মেসিন অন্য জায়গায় নিয়ে যাওয়ার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(গ) থাকলে, কারণ কি?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আপাতত নাই।

(খ) না।

(গ) প্রশ্ন ওঠে না।

### সমবায় কৃষি ঋণ আদায়

*৪৬৫। (অনুমোদিত প্রশ্ন নং *৯৯০) **শ্রী সুব্রত মুখার্জি ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সমবায় কৃষি ঋণ আদায় গত ১৯৮৮-৮৯ আর্থিক বছরে উত্তরবঙ্গে সবচেয়ে কম হওয়ার কারণ কি; এবং

(খ) ঐ বছরে দক্ষিণবঙ্গে সমবায় কৃষি ঋণ আদায়ের পরিমাণ কত?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) উত্তরবঙ্গে সমবায় সমিতিগুলির দেওয়া স্বল্প মেয়াদী কৃষিঋণ বহুদিন যাবত অনাদায়ী থাকায় এবং ঐ অঞ্চলের অধিকাংশ কৃষিজমি এক ফসলি হওয়ায় সমবায় কৃষিঋণ আদায়ের ক্ষেত্রে নিম্নগতি পরিলক্ষিত হয়ে আসছে।

(খ) ১৯৮৮-৮৯ সালে দক্ষিণবঙ্গে সমবায় কৃষিঋণ আদায়ের পরিমাণ ছিল ৫৬৮২-৬৪ লক্ষ টাকা।

### মালটিপারপাস হেলথ ওয়ার্কার (সেল) নিয়োগের পদ্ধতি

*৪৬৬। (অনুমোদিত প্রশ্ন নং *২২৭) **শ্রী সুভাষ নস্কর ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মালটিপারপাস হেলথ ওয়ার্কার (সেল) নিয়োগ-এর জন্য কি পদ্ধতি গ্রহণ করা হয়েছে;

(খ) কোনও লিখিত পরীক্ষার ব্যবস্থা আছে কি; এবং

(গ) ফিমেল ওয়ার্কারদের মতো মেল ওয়ার্কারদের ক্ষেত্রে ব্লক ভিত্তিক নিয়োগ-এর ব্যবস্থা আছে কি

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) জেলা ভিত্তিক কর্মসংস্থান কেন্দ্র থেকে নাম চাওয়া হয়। মাধ্যমিক বা সমতুল্য

পরীক্ষায় প্রাপ্ত নম্বরের ভিত্তিতে ৭৫ শতাংশ প্রাধান্য এবং ২৫ শতাংশ মৌখিক পরীক্ষার ভিত্তিতে প্রাধান্য দিয়ে উপযুক্ত প্রার্থীদের তালিকা তৈরি করা হয়। এরপর নির্দিষ্ট সংখ্যক প্রার্থীদের এক বছরের প্রশিক্ষণ দেওয়া হয়। উক্ত প্রশিক্ষণ অন্তে সফল প্রার্থিদের "মালটিপারপাস হেলথ অ্যাসিসটেন্ট (মেল)" হিসাবে নির্দিষ্ট জেলার শূন্যপদগুলিতে নিয়োগ করা হয়।

(খ) না।

(গ) না।

### পশ্চিমবঙ্গে স্পোর্টস স্কুল স্থাপন

*৪৬৭। (অনুমোদিত প্রশ্ন নং *৭১০) **শ্রী রামপদ মান্ডি ঃ** ক্রীড়া ও যুবকল্যাণ (ক্রীড়া) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গত আর্থিক বছরে (১৯৮৯-৯০ সালে) পশ্চিমবঙ্গে কতগুলি স্পোর্টস স্কুল স্থাপন করা হয়েছে; এবং

(খ) বর্তমান আর্থিক বছরে (১৯৯০-৯১) আর কতগুলিতে স্পোর্টস স্কুল স্থাপন করা হবে?

**ক্রীড়া ও যুবকল্যাণ (ক্রীড়া) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যের ৩৩টি স্কুলকে দীর্ঘকালিন অনাবাসিক প্রশিক্ষণ শিবির হিসাবে বেছে নেওয়া হয়েছে।

(খ) রাজ্য সরকার পরীক্ষামূলক ভাবে এই প্রকল্পটি হাতে নিয়েছেন। প্রকল্পের সাফল্যের ভিত্তিতে আরও প্রশিক্ষণ শিবির স্থাপন করা হবে কিনা তা বিবেচনা করে দেখা হবে।

### হলদিয়া আগুনমারীর চরে পর্যটন কেন্দ্র স্থাপন

*৪৬৯। (অনুমোদিত প্রশ্ন নং *৮৮১) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হলদিয়া আগুনমারীর চরে (নয়াচর) পর্যটন কেন্দ্র স্থাপনের জন্য কোনও পরিকল্পনা গ্রহণ করা হয়েছে কিনা; এবং

(খ) যদি 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হয়, তবে ঐ পরিকল্পনার রূপরেখা কিরূপ?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**যক্ষ্মা হাসপাতালে বেডের সংখ্যা**

***৪৭০। (অনুমোদিত প্রশ্ন নং *৮৩০।) শ্রী সুশান্ত ঘোষ ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে পশ্চিমবাংলায় যক্ষ্মা হাসপাতালে বেডের সংখ্যা কত; এবং

(খ) ঐ সংখ্যা প্রয়োজনের তুলনায় কম হয়ে থাকলে তা বৃদ্ধির জন্য রাজ্যসরকার কোনও পরিকল্পনা গ্রহণ করেছেন কিনা;

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৬২৬১টি।

(খ) বর্তমানে প্রচলিত চিকিৎসা পদ্ধতি অনুযায়ী ঐ বেডের সংখ্যা প্রয়োজনের তুলনায় কম নয়। সে কারণে শয্যা বৃদ্ধির কোনও পরিকল্পনা বর্তমানে নাই।

**বাঁকুড়া জেলায় ইন্ডাস্ট্রিয়াল ট্রেনিং সেন্টার স্থাপন**

***৪৭১। (অনুমোদিত প্রশ্ন নং *১০০৯।) শ্রী পার্থ দে ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া জেলায় ইন্ডাস্ট্রিয়াল ট্রেনিং সেন্টার স্থাপনের কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কিনা; এবং

(খ) থাকলে, (১) কবে নাগাদ উক্ত পরিকল্পনার কাজ আরম্ভ হবে ও (২) কোথায় হবে?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

এ বিষয়ে সম্প্রতি একটি প্রস্তাব এসেছে।

(১) এখন কোনও সময়সীমা ধার্য করা সম্ভব নয়।

(২) বাঁকুড়া জেলার ছাতনায় ইন্ডাস্ট্রিয়াল ট্রেনিং সেন্টার স্থাপনের প্রস্তাব আছে।

**বীরভূম জেলায় হাসপাতালে যক্ষ্মা রোগের ঔষধের অভাব**

***৪৭২। (অনুমোদিত প্রশ্ন নং *১১০৪।) শ্রী অসিতকুমার মাল ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বীরভূম জেলার বিভিন্ন হাসপাতালে যক্ষ্মা রোগের ঔষধ প্রায়ই পাওয়া যায় না; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, কারণ কি?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বীরভূম জেলার কোনও হাসপাতালে যক্ষ্মা রোগের ওষুধ সরবরাহে ঘাটতি আছে

অথবা সরবরাহ করা হয় নাই — এই ধরনের কোনও খবর সরকারের কাছে নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**এক্স-সেনসাস**

*৪৭৩। (অনুমোদিত প্রশ্ন নং *১০৬৪) **শ্রী তপন রায় ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) রাজ্যে ২৮-২-১৯৯০ পর্যন্ত এক্স-সেনসাস কর্মীদের সংখ্যা কত;

(খ) ঐ কর্মীদের নিয়োগ করার কথা সরকার চিন্তা করছেন কি; এবং

(গ) করলে, কত দিনের মধ্যে ঐ সকল কর্মীদের নিয়োগ করা হবে?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সঠিক তথ্য জানা নাই।

(খ) এবং (গ) কতকগুলি ন্যূনতম শর্তপূরণ সাপেক্ষে ঐসব কর্মীদের নাম ডাইরেক্টরেট অব এমপ্লয়মেন্টের অধীনস্থ" এক্সজাম্পটেড ক্যাটাগরি সেলে" নথিভুক্তির বিষয়টি বর্তমানে খতিয়ে দেখা হচ্ছে। চূড়ান্ত সিদ্ধান্ত গ্রহণের পূর্বে কতকগুলি প্রাসঙ্গিক বিষয়ে অর্থ বিভাগ, স্বরাষ্ট্র (সংবিধান এবং নির্বাচন) বিভাগ এবং ডাইরেক্টরেট অফ সেন্সাস অপারেশনস-এর পরামর্শ ও মতামত গ্রহণ করা হচ্ছে।" এক্সজাম্পটেড ক্যাটাগরি সেলে" নথিভুক্তির বিষয়ে অনুকুল সিদ্ধান্ত গৃহীত হলে উক্ত সেলে নথিভুক্ত অন্যান্য কর্মপ্রার্থীদের ন্যায় এক্স-সেনসাস কর্মীদের নাম ও অগ্রাধিকারের ভিত্তিতে নিয়োগকর্তার কাছে বিবেচনার জন্য সুপারিশ করে পাঠানো যাবে।

**মাছের মড়ক প্রতিরোধের ব্যবস্থা**

*৪৭৪। (অনুমোদিত প্রশ্ন নং *১১৭৯) **শ্রী পরেশনাথ দাস ও শ্রী মোজাম্মেল হক ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সারা রাজ্যে ব্যাপকভাবে মাছের মড়ক লেগেছে; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, উক্ত মড়ক প্রতিরোধের জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ইহা সত্য যে সম্প্রতি মাছের ক্ষত রোগ বা 'আলসারোটিভ ডিজিস সিনড্রোম' নামক এক প্রকার রোগের দ্বারা পশ্চিমবঙ্গের পুরুলিয়া জেলা ছাড়া অন্যান্য জেলাগুলিতে মাছের ক্ষত রোগ দেখা গিয়েছিল, তবে সমস্ত জলাশয় আক্রান্ত হয়নি।

(খ) সরকার এই রোগের প্রতিরোধের জন্য নিম্নলিখিত ব্যবস্থাগুলি নিয়েছেন ঃ

১। মৎস্য দপ্তরের 'সম্প্রসারণ কর্মসূচীর (Extension Programme) অধীনে ব্লক ও জেলা স্তরের মৎস্য আধিকারিকেরা ক্ষতিগ্রস্ত জলাশয় পরিদর্শন করে বা কোনও কোনও ক্ষেত্রে 'প্যামপ্লেট' ছাপিয়ে এবং বেতার মাধ্যমের সাহায্যে এই রোগের লক্ষণ এবং প্রতিরোধের উপায়গুলি মৎস্য চাষীদের জানানো হয়েছে। এছাড়া পঞ্চায়েতের মাধ্যমেও প্রচার এবং আলোচনা হয়। রোগ প্রতিরোধের নিম্নোক্ত উপায়গুলি প্রধানত মৎস্যচাষীদের জানানো হয়েছে ঃ—

এই রোগ প্রতিকারে বিঘাপ্রতি জলকরে ৩০ কেজি. কলিচুণ ও দুই সপ্তাহ পরে পুনরায় বিঘাপ্রতি ২০ কেজি. হারে কলিচুণ প্রয়োগ। দ্বিতীয়বার চুণ প্রয়োগের ১৫ দিনের মধ্যে রোগ দমন না হলে বিঘাপ্রতি জলকরে ৫০০ গ্রাম পটাসিয়াম পারমাঙ্গানেট পাতলা করে প্রয়োগ করা। এছাড়া মাছের পরিপূরক খাবারের সাথে কেজি. প্রতি ১০০ মিলিগ্রাম টেরামাইসিন জাতীয় ওষুধ মিশিয়ে মাছকে খেতে দিলে রোগ প্রতিকার হয়। রোগ প্রতিরোধের জন্য এই ব্যবস্থাগুলি নেওয়ার জন্য মৎস্য চাষীদের মধ্যে বিভিন্নভাবে প্রচার করা হয়েছে।

২। বিগত ১৯৮৮ সালের শেষের দিকে পশ্চিমবঙ্গে এই রোগের প্রথম আবির্ভাবের প্রায় সঙ্গে সঙ্গেই মৎস্য দপ্তর এই রোগটির প্রকৃত কারণ ও প্রতিরোধ ব্যবস্থা সম্পর্কে বিভিন্ন মৎস্য বৈজ্ঞানিক এবং কেন্দ্রীয় সরকারের মৎস্য গবেষণা কেন্দ্রগুলির সঙ্গে আলোচনা করেন। এই সুবাদে "মৎস্য দপ্তরের সম্প্রসারণ মাধ্যমগুলি" সহায়তায় কিছু প্রতিরোধক ব্যবস্থা চাষীদের জানিয়ে দেওয়া হয় এবং এই বিষয়ে কেন্দ্রীয় সরকারের অধীনস্ত বিভিন্ন মৎস্য গবেষণাগারে এবং অন্যান্য জাতীয় গবেষণাগারেও রোগটির কারণ ও দমনের উপায় নিয়ে গবেষণা শুরু হয়। মাছের রোগের উপর একটি জাতীয় কর্মশালা গত ৬-৭ মার্চ ৯০ কলকাতায় অনুষ্ঠিত হয়, যেখানে এই রোগটির উপর বিভিন্ন বৈজ্ঞানিক ও মৎস্য বিভিন্ন রাজ্যে এই রোগের প্রকোপ সম্বন্ধেও আলোচনা হয়।

(৩) মৎস্যচাষী উন্নয়ন সংস্থার (FFDA) অধীনস্থ প্রকল্পগুলিতে ক্ষতিগ্রস্ত মৎস্যচাষীদের মাছের রোগ নিরাময়ের জন্য ১০০০ টাকা ঋণ মঞ্জুর করা যায়, সে বিষয়ে মৎস্য দপ্তর ইতিমধ্যেই জাতীয় কৃষি ব্যাঙ্ক (NABARD)-এর সাথে আলোচনা শুরু করেছেন।

(৪) ১৯৮৮-৮৯ সালে জেলাগুলিতে মাছের রোগ প্রতিরোধের জন্য ১৪.৫ লক্ষ টাকা খরচ করা হয়েছে।

**শ্রমজীবীদের জন্য ক্রীড়া ও সংস্কৃতি চর্চার পরিকল্পনা**

*৪৭৫। (অনুমোদিত প্রশ্ন নং *১২০৭) **শ্রী রতনচন্দ্র পাখিরা ঃ** ক্রীড়া ও যুবকল্যাণ (ক্রীড়া) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গ্রামীণ শ্রমজীবী জনগণের ক্রীড়া ও সংস্কৃতি চর্চার জন্য কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) থাকলে, তা কতদিনে কার্যকরী হবে বলে আশা করা যায়?

**ক্রীড়া ও যুবকল্যাণ (ক্রীড়া) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এবং (খ) এখন পর্যন্ত কোনও সুনির্দিষ্ট পরিকল্পনা গ্রহণ করা হয়নি। তবে, এ বিষয়ে একটি সুচিন্তিত কর্মসূচী প্রণয়ন রাজ্য সরকারের বিচার বিবেচনার স্তরে আছে।

**পর্যটন বিভাগের বাস**

*৪৭৭। (অনুমোদিত প্রশ্ন নং *৮০৪) **শ্রী সুমন্তকুমার হীরা ঃ** পর্যটন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পর্যটন বিভাগের কতগুলি বাস আছে; এবং

(খ) ঐ সকল বাস চালিয়ে সরকারের বাৎসরিক লাভের পরিমাণ কত?

**পর্যটন বিভাগের মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে পর্যটন বিভাগের অধীনে ২০টি বাস আছে,

(খ) ঐ সকল বাস চালিয়ে সরকারের কোনও লাভ হয়নি।

**কৃষি মজুরদের স্বল্পমূল্যে খাদ্য সরবরাহ**

*৪৭৮। (অনুমোদিত প্রশ্ন নং *২২৯) **শ্রী সুভাষ নস্কর ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ১৯৮৯ সালে রাজ্যে মোট কত সংখ্যক কৃষি মজুরকে কত সময়ের জন্য স্বল্পমূল্যে খাদ্য সরবরাহের ব্যবস্থা করা হয়েছিল; এবং

(খ) উক্ত কৃষি মজুরদের সারা বছর স্বল্পমূল্যে খাদ্য সরবরাহের কোনও সিদ্ধান্ত সরকারের আছে কিনা?

**খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী ঃ**

(ক) মোট ১,৩০,৪৪,৪২৬ সংখ্যক কৃষিমজুরকে চার সপ্তাহের জন্য ভরতুকি দিয়ে স্বল্পমূল্যে চাল দেওয়া হয়েছিল।

(খ) না।

**যৌথ উদ্যোগে আধুনিক পর্যটন কেন্দ্র**

*৪৭৯। (অনুমোদিত প্রশ্ন নং *১০০৫।) **শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** পর্যটন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) যৌথ উদ্যোগে দক্ষিণ ২৪-পরগনার পিয়ালি ও মেদিনীপুরের শঙ্করপুরে আধুনিক পর্যটন কেন্দ্র গড়ে তোলার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) থাকলে, তার বিশদ বিবরণ জানাবেন কি?

**পর্যটন বিভাগের মন্ত্রী ঃ**

(ক) পিয়ালিতে পর্যটকদের সুযোগ সুবিধা সংগঠিত করবার পরিকল্পনা সরকারের আছে। এটি যৌথ উদ্যোগে করা যায় কিনা এ বিষয়ে চিন্তা ভাবনা করা হচ্ছে। শঙ্করপুরে পর্যটন কেন্দ্র গড়ে তোলা সম্পর্কে চিন্তা ভাবনা করা হচ্ছে। যৌথ উদ্যোগের কথা এখনও ভাবা হয়নি।

(খ) পিয়ালিতে একটি ট্রান্সিট-বেস গড়ে তুললে সুন্দরবনের গভীরে যাতায়াত পর্যটকদের পক্ষে অনেক সহজসাধ্য হবে। ডিল্যুক্স ও ইকনমি উভয় প্রকার থাকার ব্যবস্থা, রাস্তাঘাট, কলকাতা থেকে বাস সার্ভিস, সুন্দরবনের বিভিন্ন স্থানে লঞ্চ ক্রুইজ, ইত্যাদির ব্যবস্থা করা দরকার। এ বিষয়ে ওয়েস্ট বেঙ্গল কনসালটেন্সি অরগানাইজেশন ২২৬.২০ লক্ষ টাকার একটি প্রকল্প রচনা করেছেন। প্রকল্পটি পরীক্ষাধীন।

এখনকার মতন, একটি বেসরকারি সংস্থার মাধ্যমে তাবু খাটিয়ে ও পর্যটন বিভাগের দুটি বজরায় কিছু পর্যটকের থাকার ব্যবস্থা হয়েছে। কন্ডাকটেড ট্যুর করা হচ্ছে।

## বাঁকুড়া জেলার তালেবেড়া জোড়বাঁধে বহুমুখী মৎস্য প্রকল্প

*৪৮০। (অনুমোদিত প্রশ্ন নং *৭১৬) **শ্রী রামপদ মান্ডি ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া জেলার তালেবেড়া জোড়বাঁধে আদিবাসী ও তফসিলিদের জন্য বহুমুখী মৎস্য প্রকল্প স্থাপনের কোনও পরিকল্পনা সরকার গ্রহণ করেছেন কিনা; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনার কাজ চালু হবে বলে আশা করা যায়?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বাঁকুড়া জেলার তালেবেড়া জোড়বাঁধে আদিবাসি ও তফসিলিদের জন্য রাজ্য মৎস্য দপ্তর একটি বহুমুখী মৎস্য পরিকল্পনার খসড়া রচনা করিয়াছেন।

(খ) পরিকল্পনাটি কেন্দ্রীয় সরকারের সংশ্লিষ্ট দপ্তরে (Ministry of Welfare) অনুমোদনের জন্য পাঠানো হইয়াছে। কেন্দ্রীয় সরকারের ছাড়পত্র পাওয়ার পরই প্রকল্পটির কাজ শুরু করা হইবে।

## মেদিনীপুর জেলার গনগনীতে পর্যটন কেন্দ্র স্থাপনের প্রস্তাব

*৪৮১। (অনুমোদিত প্রশ্ন নং *১০৩৭) **শ্রী সুশান্ত ঘোষ ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত

মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার অন্তর্গত গড়বেতা পঞ্চায়েত সমিতির এলাকাধীন 'গনগনী'-তে কোনও পর্যটন কেন্দ্র তৈরির প্রস্তাব উক্ত পঞ্চায়েত সমিতি মারফৎ পর্যটন দপ্তরে এসেছে কিনা; এবং

(খ) এসে থাকলে, রাজ্য পর্যটন বিভাগ এ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**মুর্শিদাবাদ জেলার হরিহরপাড়া-সুন্দলপুর ঘাট পাকা রাস্তা**

*৪৮২। (অনুমোদিত প্রশ্ন নং *১১৮৭) **শ্রী মোজাম্মেল হক ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার হরিহরপাড়া ব্লকের অন্তর্গত হরিহরপাড়া থেকে সুন্দলপুর ঘাট পর্যন্ত পাকা রাস্তাটি নির্মাণের পরিকল্পনা সরকার কর্তৃক কোনও সালে গ্রহণ করা হয়েছিল;

(খ) ১৯৮৯ সালের ৩১এ ডিসেম্বর পর্যন্ত উক্ত নির্মাণ কাজটির অগ্রগতি কিরূপ; এবং

(গ) ১৯৯০-৯১ আর্থিক বছরে উক্ত রাস্তাটির নির্মাণ কাজ সম্পন্ন করার জন্য কোনও অর্থ মঞ্জুর করা হয়েছে কিনা?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রকল্পটি ১৯৭৯ সালে গৃহীত হয়েছিল।

(খ) সড়কটিতে ১ কিঃমিঃ পিচের কাজ, ০.৯৬ কি.মি. ও ইট খোয়ার কাজ ও ৫.১৬ কিঃমিঃ পর্যন্ত মাটির কাজ হয়েছে।

(গ) মুর্শিদাবাদ জেলার পরিকল্পনা সমিতির অনুমোদন সাপেক্ষে ৯০-৯১ সালে কাজটির জন্য ১.৭৪ লক্ষ টাকা বরাদ্দের প্রস্তাব আছে।

**জলপথে পর্যটন নেটওয়ার্ক গঠন**

*৪৮৩। (অনুমোদিত প্রশ্ন নং *৮৮২) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) জলপথে কলিকাতা, ডায়মন্ডহারবার, গাদিয়াড়া, গেঁয়োখালি, হলদিয়া, আগুনমারি চর, দিঘা ও সাগরদ্বীপের মধ্যে পর্যটন নেটওয়ার্ক গড়ে তোলার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) যদি 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হয়, তাহলে বর্তমানে উক্ত পরিকল্পনা কি অবস্থায় আছে?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, উল্লিখিত স্থানগুলির মধ্যে কতকগুলিতে পর্যটকদের জলপথে ভ্রমণের ব্যবস্থা সম্প্রসারিত করবার পরিকল্পনা সরকারের আছে।

(খ) এই জন্য পর্যটন দপ্তরের একটি লঞ্চ আছে। এবং আর একটি লঞ্চ নির্মিত হয়েছে, শীঘ্রই চালু করা হচ্ছে।

## Adjournment Motion

**Mr. Speaker :** Today I have received two notices of Adjournment Motion. The first one is from Shri Sudip Bandyopadhyay on the subject of out-break of Gastro-Enteritis in Calcutta and the second one is from Dr. Manas Bhunia on the subject of giving the status of national City to Calcutta.

As regards the first motion, the Member will got the opportunity to raise the matter during the discussion on the relevant Demand tomorrow. Moreover, the Member may call the attention of the concerned Minister through Calling Attention, Mention, Question etc.

As regards the second motion, the Member may call the attention of the concerned Minister through Calling Attention, Mention, Question etc.

I, therefore, withhold my concent to both the motions.

One Member of the party may, however, read out the text of his motion as amended.

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ, জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মূলতুবি রাখছেন। বিষয়টি হল -

কলকাতাকে জাতীয় শহর হিসাবে মর্যাদাদানের দাবি সমগ্র কলিকাতাবাসির এবং পশ্চিমবঙ্গের সর্বস্তরের মানুষের। তাই কলকাতার উন্নয়নের জন্য ১,৮২৭ কোটি টাকা কলকাতা পৌরসভার পক্ষ থেকে কেন্দ্রের কাছে দাবি করা হয়েছে। কেন্দ্রীয় সরকার আজও কলকাতাকে জাতীয় শহর হিসাবে ঘোষণা করলেন না। কলকাতার তিনশ বৎসর পূর্তিতে এই অবস্থায় কেন্দ্রীয় সররকারে বঞ্চনার এক জ্বলন্ত দৃষ্টান্ত।

## Calling Attention to Matters of Urgent Public Importance

I have received 5 notices of Calling Attention, namely :—

1. Reported out-break of Gastro-Enteritis in this State : Shri Subhas Goswami, and Dr. Sudipto Roy
2. Withdrawal of Tram services From Calcutta : Dr. Manas Bhunia
3. Alleged corruption by the Panchayat Pradhan of the Purandarpur Gram Panchayat, Murshidabad and inaction of the Government : Shri Mannan Hossain
4. Alleged murder of Md. Haidar Ali of Garden Reach on 2.5.90 : Shri Gobinda Chandra Naskar
5. Confirmation of appointment of nine teachers by the Governing Body of the concerned Colleges. : Shri Sudip Bandyopadhyay

I have selected the notice of Shri Subhas Goswami and Dr. Sudipto Roy on the subject of reported out Break of Gastro-Enteritis in this State.

The Minister-in-charge may please make a statement to-day, if possible or give a date.

## Observation of Mr Speaker regarding Mention Cases and Zero hours.

**Mr. Speaker :** Now it is mention hour. Before I take up mention cases I would request the members to be more careful about the mention cases and Zero hours. To-day I have got on my list 42 notices of Mention cases. I have also got 14 notices on Zero hours. So it comes to 56 in all. I have got only one hours time at my disposal. How do I accommodate everybody ? এছাড়া একই সাবজেক্ট মেনশন কেস এবং জিরো আওয়ারে বলা যায় না। এখন দেখছি মেনশন কেস এসেছে ল অ্যান্ড অর্ডারের, অ্যাডজর্নমেন্ট মোশন এসেছে ল অ্যান্ড অর্ডারের উপরে এবং জিরো আওয়ার নোটিশও এসেছে ল অ্যান্ড অর্ডারের উপরে। এটা হতে পারে না। গ্যাসট্রো-এনট্রেরাইটিজের ব্যাপারে জিরো আওয়ারে নোটিশ এসেছে। এই ব্যাপারে তো মন্ত্রী স্টেটমেন্ট দেবেনই। অবশ্য এই প্রসঙ্গে বলতে চাই যে, রুলিং পার্টির থেকেও বাদ যাচ্ছে না। তাদের মধ্যেও ম্যালেডিটা রয়েছে। এছাড়া আমার কাছে এসেছে ক্রাইসিস ইন কাশ্মীর, অ্যাফেকটিং ন্যাশনাল ইন্টিগ্রেটি। এই ব্যাপারের উপরে তো রোজই নোটিশ আসছে। এটা ঠিক নয়, এটা করলে বিধানসভার

গ্রাভিটি নষ্ট হয়ে যায়। There is some gravity of this House. I appeal to all the members to be move responsible about this. জিরো আওয়ারটা ব্রিটিশ পার্লামেন্টে এসেছিল, কেন না কোনও খুব গুরুত্বপূর্ণ বিষয় হাউসে মেনশন করতে গেলে নন অফিসিয়াল বিজনেস এবং গভর্নমেন্ট বিজনেসের মাঝে জিরো আওয়ারে কোনও সদস্য বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়টা নিয়ে এলে তাকে বলতে দেওয়ার সুযোগটা করে দেওয়া হয়। এখন দেখছি যে ঘটনা ৬ মাস আগে ঘটে গেছে সেই ঘটনাও আবার জিরো আওয়ারে, মেনশন কেসে আছে। এটা সম্পূর্ণ একটা ফার্স হয়ে যাচ্ছে। জিরো আওয়ারসের ইমপর্টেন্স এতে নষ্ট হয়ে যাচ্ছে। এটা আপনারা করবেন না, পার্লামেন্টের রীতিনীতিতে এটা চলে না। এর একটা গুরুত্ব আছে, গাম্ভীর্য আছে। মেনশনের সঙ্গে জিরো আওয়ারকে মিশিয়ে ফেললে জিরো আওয়ারের তফাৎটা কি থাকবে? এর ফলে দেখা যাচ্ছে যে একজন মেম্বার দুইবার চান্স পায় একবার মেনশন করে আর একবার সে জিরো আওয়ারে বলতে পারে। একই জিনিস বার বার করে এখানে বলা হচ্ছে। আপনারা এইভাবে করবেন না, এটা শুধু যে অপজিশান করে তা নয়, এটা অনেক সময় রুলিং পার্টিও করে। এটা আপনাদের করা উচিত নয়। এটাকে ভবিষ্যতে আপনারা কিভাবে নিয়ন্ত্রণে আনবেন সেটা আপনাদের ব্যাপার। ইট ইজ অ্যাকচুয়ালি মিসইউজ অফ দি ফেশিলিটিজ অফ পার্লামেন্ট। পরে যদি ঠিক না হয় তাহলে আমি অল পার্টি মিটিং ডেকে গাইড লাইন ঠিক করবো।

[2-10 — 2-20 P.M.]

## Mention Cases

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী ক্ষেত্রের বিহার সীমান্তে অবস্থিত ৩টি পুলিশ ক্যাম্প ছিল বরোই, কুশিদা ও বাকুদায়। সম্প্রতি দেখা যাচ্ছে যে, বিহারে ডাকাতির উপদ্রব বেড়েছে অথচ ঐ তিনটি পুলিশ ক্যাম্পকে তুলে নেওয়া হয়েছে তারফলে সীমান্ত এলাকায় গ্রামবাসিরা তারা বিনীদ্র রজনী যাপন করছেন। আমি অনুরোধ করছি এই পুলিশ ক্যাম্পগুলি পুনর্স্থাপন করা হোক অন্তত অস্থায়ীভাবে। প্রতিদিন বিহারের ডাকাতরা আসছে ওদেরকে সন্ত্রস্ত করে রেখেছে, সেইজন্য মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আবেদন রাখব এক্ষুণি যেন তিনটি ক্যাম্প পুনরায় স্থাপন করা হয়।

**শ্রী অমর ব্যানার্জি** : মিঃ স্পিকার স্যার, আমি মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে একটি কথা বলতে চাই, সেটা হচ্ছে ঈদ উৎসবে আমাদের সরকারের ঘোষিত নীতি যা আমরা ঈদের সময় মুসলিম শিক্ষকদের বোনাস দেব। গতবার গোবিন্দবাবু এই প্রশ্নটা তুলেছিলেন তখন মাননীয় সদস্য ননীবাবু বলেছিলেন যে এটা অসত্য কথা। এবারে ঈদ উৎসবে সরকারের ঘোষিত নীতি অনুযায়ী কোনও মুসলিম শিক্ষক বোনাসের টাকা পায়নি, মাননীয় শিক্ষামন্ত্রী তিনি জানতেন আমাদের স্কুল বোর্ডের থেকে যে অর্ডারগুলি আসে সেটা প্রথমে প্রসেস হয়ে, বিল হয়ে ট্রেজারিতে যায়, তারপরে ব্যাঙ্কে যায় এটা হচ্ছে লং প্রসিডিওর। আপনারা এবারে ২৪ তারিখে একটা অর্ডার দিয়েছেন, সেইজন্য দেখা গিয়েছে যে এবারে কোনও শিক্ষকই বোনাসের টাকা পাননি। সেইজন্য আমি শিক্ষামন্ত্রী মহাশয়কে বলব এই ব্যাপারে একটু অ্যালার্ট হতে।

**শ্রী নটবর বাগদি ঃ** মিঃ স্পিকার স্যার, এই বিষয়টি সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রী মহাশয়ের ও মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকায় মধুকুন্ডায় মাটির নিচে কয়লা আছে, সেই কয়লাগুলিকে বে-আইনীভাবে তুলে নিয়ে মাফিয়ারা এবং সমাজবিরোধীরা চলে যাচ্ছে। এই সেদিনও তারা এক ট্রাক তুলেছিল কিন্তু সেখানকার প্রশাসনকে এই ব্যাপারে দেখা যাচ্ছে সম্পূর্ণ নীরব, ফলে ঐ এলাকায় শান্তিশৃঙ্খলা বিঘ্নিত হচ্ছে। তাই বলব, এটাকে অবিলম্বে যাতে লিজ দেবার ব্যবস্থা করা হয় না হলে সেন্ট্রাল গভর্নমেন্ট ও ই.সি.এল. কেউই আইনত কয়লা তুলতে পারছেন না, সেখানে বে আইনিভাবে কয়লা তোলা হচ্ছে তাই এই কয়লার এলাকাটিকে যাতে রাজ্য সরকারের মাধ্যমে লিজ দেওয়া হয় কেন্দ্রীয় সরকারের কাছে সেটা দেখবার জন্য আমি আবেদন জানাচ্ছি।

**শ্রী মানিক উপাধ্যায় ঃ** মিঃ স্পিকার স্যার, এই হাউসের তথা শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে কয়েকটি কথা বলতে চাই। আমার বিধানসভা কেন্দ্র বারাবানি সেখানে তিনটি ব্লক বারাবনি, শালাংপুর ও চিত্তরঞ্জন। বারাবনি ব্লকে ও শালাংপুর ব্লকে যে স্কুলগুলি আছে তারমধ্যে বারাবনি ব্লকেতে ৫টি স্কুল আছে কিন্তু কোনও হাইস্কুল নেই। শালাংপুরে তিনটি স্কুল আছে এথোড়া, শালাংপুর, আঁয়েড়া; এই স্কুলগুলিতে যে সমস্ত ছেলেমেয়েরা পড়তে আসে তারা দূর-দূরান্তর গ্রাম থেকে আসে, তারা সেখানে লেখাপড়া শেখার কোনও সুযোগ-সুবিধা পাচ্ছেন না। এই সরকার বহুদিন থাকার পরও কোনও চিন্তা-ভাবনা করেননি বারাবরি ও শালাংপুরে সেখানে ১২ ক্লাসের কোনও ক্লাস হয়না, আমি তাই শিক্ষামন্ত্রীর কাছে এই ব্যাপারে দেখার জন্য অনুরোধ করবো। যাতে ওই অঞ্চলে ১১ এবং ১২ ক্লাসের বন্দোবস্ত করা হয়, তারজন্য অনুরোধ রাখছি। এই সরকার বহুদিন থাকা সত্ত্বেও কোনওরকম চিন্তা-ভাবনা করেন নি। সেখানে বাস, টাসের ভয়ঙ্কর অবস্থা। সেখান থেকে ছাত্র-ছাত্রীদের ১১।১২ ক্লাস করবার জন্য আসানসোলে আসতে হয়, তারা অনেক সময় আসানসোলে আসতে পারে না। তাছাড়া ওখানে রাস্তাঘাটেরও অবস্থা খুবই খারাপ। যাতে অবিলম্বে ওই অঞ্চলে ১১।১২ ক্লাসের বন্দোবস্ত করা হয় তারজন্য অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুশীল কুজুর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচন কেন্দ্র জলপাইগুড়ি জেলার বীরপাড়াতে ৭০।৮০ কিলোমিটারের মধ্যে কোনও ফায়ার ব্রিগেড স্টেশন নেই এবং ওই অঞ্চলে চা বাগান এবং ছোট ছোট কারখানা আছে অথচ ওখানে কোনও অগ্নিকান্ড ঘটলে ৭০।৮০ কিলোমিটার দূর থেকে দমকল বাহিনীকে আসতে হয়, এতে অনেক সময় লেগে যায়। এতে যা ক্ষতিপূরণ হয়, তাতে পরে দেখা যায় এতে কোনও লাভ হয়না। আমি আপনার মাধ্যমে, মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে ওই জায়গায় এবং অতিসত্ত্বর একটি ফায়ার ব্রিগেড স্টেশন করবার জন্য আবেদন জানাচ্ছি।

**ডাঃ সুদীপ্ত রায় ঃ** স্যার, আপনার মাধ্যমে অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। খড়দাতে যে বলরামপুর হাসপাতালটি আছে সেটি ১০ বছর ধরে বন্ধ আছে। খড়দা অঞ্চলে এটা অত্যন্ত আধুনিক হাসপাতাল ছিল। স্বাস্থ্যমন্ত্রী এখানে রয়েছেন, তাই তার দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৫৯ সালে ডাঃ ইন্দু রায় এই হাসপাতাল স্থাপন করেছিলেন। তারপর থেকে ব্যারাকপুর অঞ্চলে এবং খড়দা অঞ্চলে সমস্ত রোগীরা এখানে চিকিৎসিত

হতেন। গত বিধানসভা নির্বাচনের সময় রাজ্যের অর্থমন্ত্রী তিনি গিয়ে, তার নির্বাচনী এলাকায় প্রতিশ্রুতি দিয়েছিলেন এবং তিনি বলেছিলেন খড়দার হাসপাতাল চালু করা হবে। কিন্তু আজও পর্যন্ত বলরামপুর হাসপাতাল চালু হল না। স্থানীয় জনসাধারণ একটা কমিটি করেছিলেন হাসপাতালটি চালু করবার জন্য এবং জেলা শাসককে অনুরোধ করেছিলেন কিন্তু আজও পর্যন্ত কোনও ব্যবস্থা না হওয়ার জন্য তারা ৭ তারিখে জেলা শাসকের সামনে অনশন করবেন।

**শ্রী হারাধন বাউরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বর্তমানে বাঁকুড়া জেলার প্রত্যেকটা রাস্তায় বড় বড় বাম্প তৈরি করেছে তারফলে প্রায় দুর্ঘটনা ঘটছে এবং ট্রাক বাস বিভিন্ন প্রকার যানবাহনের খুব ক্ষতি হচ্ছে। কিন্তু লোক ওখানে পথ অবরোধের চেষ্টা করছেন। সেইজন্য আমি পূর্ত দপ্তরকে বিশেষভাবে ব্যবস্থা অবলম্বন করতে অনুরোধ করছি।

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল পুলিশ দপ্তরের বাজেট পাশ হয়েছে। এই রাজ্যের আইন-শৃঙ্খলার চরম অবনতি হয়েছে, তাও এত টাকা কালকে পাশ করিয়ে নিয়ে গেছেন। বক্তব্যের সময় খুব মারাত্মক কথা বলে গেছেন পশ্চিমবঙ্গের পুলিশমন্ত্রী। তিনি বলেছেন যে আনন্দমার্গীরা নতুন করে পশ্চিমবাংলার একটা সমস্যার উদ্ভব হয়েছে। তিনি বক্তৃতা প্রসঙ্গে বলেছেন যে, আনন্দমার্গীদের সঙ্গে কংগ্রেসের যোগসাজস থাকতে পারে। কংগ্রেস ক্ষমতায় আসতে পারছে না, হয়ত দু-তিন জন নেতা মারা গেলে তারা ক্ষমতায় আসতে পারে। একটা সর্বভারতীয় বৃহৎ রাজনৈতিক দল সম্বন্ধে এই কথা বলার অধিকার পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী জ্যোতি বসুর আছে কি? এই কথা বলতে আমাদের লজ্জা হচ্ছে, যে তৎকালীন প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধীর হত্যার সঙ্গে হয়ত কোনও কোনও রাজনৈতিক দলের হাত ছিল এবং ইন্দিরা গান্ধী মারা যাবার পর তারা ক্ষমতায় আসতে পারে এইরকম কোনও চিন্তা তাদের মাথায় হয়ত ছিল। আমি গতকাল মুখ্যমন্ত্রীর বক্তব্যের তীব্র ধিক্কার জানাচ্ছি।

[2-20 — 2-30 P.M.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বর্তমান বামফ্রন্ট সরকার কলকাতার ৩০০ বছর পূর্তি উপলক্ষে অত্যন্ত জাঁকজমক সহকারে লক্ষ লক্ষ টাকা খরচ করে এই উৎসব শেষ করেছে। আগেকার কেন্দ্রীয় সরকার শত্রু সরকার ছিল, কিন্তু বর্তমানের কেন্দ্রীয় সরকার বন্ধু সরকার, তাহলে বন্ধু সরকারের কাছ থেকে কলকাতাকে জাতীয় শহর হিসাবে কেন ঘোষণা করিয়ে নিতে পারছেন না। এই দাবি আদায়ের জন্য আজ আপনাদের সোচ্চার হওয়া উচিত। এই বিধানসভা থেকে আমি আজকে প্রস্তাব রাখতে চাই এবং আজকে হাউসে সকলে দলমত নির্বিশেষে একটা প্রস্তাব নিই যে কেন্দ্রের বন্ধু সরকারকে আগামি এক মাসের মধ্যে জাতীয় শহর হিসেবে ঘোষণা করতে হবে। যদি তারা না করেন, তাহলে কেন্দ্র থেকে আপনারা আপনাদের সমর্থন তুলে নিন। যদি সত্যিই কলকাতা সম্বন্ধে আপনাদের দরদ থাকে ও কলকাতাবাসীদের জন্য আপনাদের সমবেদনা থাকে তাহলে বলব আজকে বিধানসভা থেকে এইরকম একটা প্রস্তাব তোলা হোক এবং বামফ্রন্ট সরকার কেন্দ্রের বন্ধু সরকারকে এটা জানিয়ে দিক।

**শ্রী শক্তিপ্রসাদ বল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আপনি জানেন স্যার হাওড়ায় সবচেয়ে লাভজনক জুটমিল, সেই হনুমান জুটমিলে পাঁচ হাজারের মতো লোক কাজ করত। বর্তমানে শ্রমিক কমিয়ে চার হাজার দু'শর মতো করা হয়েছিল এবং গত জানুয়ারি মাস থেকে এই জুট মিলে লক আউট ঘোষণা করা হয়েছে এবং শ্রমিকরা আজ কর্মচ্যুত। এমন কি জুট মিল বন্ধ হওয়ার সময় শ্রমিকদের দেড় মাসের মাইনে বাকি ছিল, নাগরমল ও জ্বালান গোষ্ঠী এই কারখানাটা চালাত। আপনি জানেন যে ভারতে এই জুট মিলের ব্যাবসা অত্যন্ত লাভজনক ব্যবসা এবং এটা একটা প্রধান ইকনমি। মাননীয় শ্রমমন্ত্রীর কাছে আমি আবেদন করছি এটা অবিলম্বে যাতে খোলা যায় এবং যাতে টেক ওভার করা যায় সে ব্যাপারে ভাবনা চিন্তা করার জন্য আপনাকে অনুরোধ করছি।

**শ্রী দেবশরন ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয় মন্ত্রী মহাশয়ের কাছে বলছি। বিষয়টা আমাদের কাছে খুব গুরুত্বপূর্ণ, কিন্তু মন্ত্রী মহাশয়ের কাছে গুরুত্বপূর্ণ কি না সেটা বুঝে উঠতে পারছি না। যারা প্রাক্তন সেনসাস কর্মী তারা দৈনন্দিন অনুরোধ করছে তাদের চাকরির জন্য এবং মন্ত্রী মহাশয় বহুবার তাদের প্রতিশ্রুতি দিয়েছে এবং আমরা এটা জানতে পেরেছি যে লেবার ডাইরেক্টরের আন্ডার এদের সম্পর্কে বিচার-বিবেচনা করার জন্য একটা স্পেশাল সেল খোলা হয়েছে। তারপর আমরা আর কিছু জানতে পারছি না। সেই কমিটি, কমিটির মধ্যেই থেকে গিয়েছে, এবং তাদের কাজকর্ম সম্বন্ধে আমরা কিছু জানতে পারছি না। প্রতিনিয়ত তারা আমাদের কাছে আবেদন করছে।

**শ্রী যতীন চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যারা বিপ্লবী আন্দোলনের সাথে যুক্ত ছিলেন, এখানে বিনয়বাবু আছেন যিনি প্রবীন বিপ্লবী, স্বাধীনতা সংগ্রামী, আমাদের কাছে অত্যন্ত ক্ষোভের কথা এবং বামফ্রন্ট সরকারের পক্ষে এটা একটা লজ্জার এবং কলঙ্কের কথা যে ২ তারিখে ভারতবর্ষের প্রথম শহীদ যিনি সাম্রাজ্যবাদের বিরুদ্ধে লড়াই করে সংগ্রাম করে আত্মবলিদান করেছেন সেই আত্মবলিদান উপলক্ষে যে অনুষ্ঠান হয়, বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে আমরা যে আবক্ষ মূর্তি করে দিয়েছি সেখানে আমরা সকলেই উপস্থিত ছিলাম। কিন্তু খুব লজ্জার কথা এখানে বিনয়বাবু আছেন, তিনি প্রত্যেকটি অনুষ্ঠানে মন্ত্রী হিসাবে বিপ্লবী হিসাবে উপস্থিত থাকেন, কিন্তু বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে সরকারি অনুষ্ঠান হওয়া সত্ত্বেও সেখানে কোনও মন্ত্রী বামফ্রন্ট সরকারের প্রতিনিধি হিসাবে সেদিন তার প্রতি শ্রদ্ধা অর্পন করবার জন্য উপস্থিত ছিলেন না। আমরা সকলেই সমবেত হয়েছিলাম প্রবীণ বিপ্লবী এবং প্রখ্যাত সাংবাদিক পুলকেশ দে সরকার, অধ্যাপক শান্তি রায়, আরও বহু বিপ্লবী সেখানে উপস্থিত ছিলেন, স্বাধীনতা সংগ্রামী হিসাবে আমি সেখানে উপস্থিত ছিলাম, সেখানে শ্রদ্ধাঞ্জলি অর্পন করেছি, কিন্তু বিনয়বাবু, সংসদীয় গণতন্ত্রের চোরা বালিতে আপনারা এতই আকণ্ঠ নিমজ্জিত হয়ে গেছেন যে ভারতবর্ষের প্রথম শহীদের আত্ম বলিদান দিবসের সেই অনুষ্ঠানে আপনি সব সময় হাজির থাকেন কিন্তু সেদিন মন্ত্রীদের বার বার ডেকেও মন্ত্রী সভার একজন মন্ত্রীও সেখানে উপস্থিত ছিলেন না। স্যার, একথা আপনার মাধ্যমে জানাচ্ছি যে গত বছর কমরেড প্রশান্ত শূর সেখানে ছিলেন, কিন্তু এবারে কেউ নেই। মন্ত্রী আব্দুল কায়ুম মোল্লা সেখানে থাকেন, বিনয়বাবু থাকেন, কিন্তু সেদিন ২ তারিখে কাউকে আমরা পাইনি। এদের আত্মবলিদানের ফলে আজকে আমরা সবাই মন্ত্রী হয়েছি।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য যতীন চক্রবর্তী মহাশয় যেটা বললেন সে সম্বন্ধে বলছি যে উনি জানেন আমি প্রত্যেকটি জায়গায় গেছি। উনি জানেন ঐ দিন আমি ছিলাম না। উনি এইসব করতেন বলে জানেন যে আমাদের মন্ত্রী সভা থেকে কে যাবেন সকলে উপস্থিত থেকে ঠিক হয়। আপনি বোধ হয় জানেন যে আমার নাম ছিল না, আমি ছিলাম না। আপনি এও জানেন যে অ্যাকচুয়ালি সেদিন যাওয়ার কথা ছিল অন্য মন্ত্রীর।**

[2-30 — 2-40 P.M.]

**শ্রী ধীরেন্দ্রনাথ সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিশেষ ব্যাপারে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি এবং এই সমস্যা সমাধানের পথ ভাবার জন্য অনুরোধ করছি। ১৯৮২ সাল থেকে বীরভূম জেলায় প্রশাসনিক ভবন, অ্যাডমিনিস্ট্রেটিভ বিল্ডিং-এর কাজ শুরু হয়। কিছুদিন কাজ হবার পরে হঠাৎ কাজ বন্ধ হয়ে যায়। অভিযোগ হচ্ছে ঠিকাদারের বিরুদ্ধে কাজের গাফিলতি আছে। এই মামলাটি হাইকোর্টে চলে যায়। হাইকোর্ট থেকে আর্বিটার নিযুক্ত করে দেন। সরকার, ঠিকাদার এবং আর্বিটারকে নিয়ে ১২০ টি বৈঠক হয়েছে। কিন্তু তা সত্ত্বেও আর্বিটার কোনও ফয়সালা করতে পারেন নি। সরকারের কাছে আমার অনুরোধ এই বিষয়টি যাতে শীঘ্রই নিষ্পত্তি হয়ে পুনরায় নির্মাণ কাজ শুরু হয় সেটা দেখা দরকার।

**শ্রী তুহিন সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৮৪ সালে বরাবানি ব্লকের পাঁচগাছিয়ায় বিবেকানন্দ মহাবিদ্যালয় করার জন্য সেখানকার স্থানীয় অধিবাসিরা উদ্যোগ নেয় এবং তৎকালিন প্রয়াত উচ্চ শিক্ষামন্ত্রী শম্ভু ঘোষ মহাশয়'ও এই বিষয়ে উদ্যোগ নিয়েছিলেন এবং তিনি সহানুভূতি'ও দেখিয়েছিলেন। সেখানে কলেজ বিল্ডিং হয়ে আছে, কিন্তু প্রয়াত উচ্চ শিক্ষামন্ত্রী এখন আর নেই। তার দপ্তর এখন মাননীয় মুখ্যমন্ত্রী দেখছেন। মুখ্যমন্ত্রীর এত সময় নেই এবং আজ পর্যন্ত কোনও উচ্চ শিক্ষামন্ত্রী স্থায়ীভাবে নিয়োগ হয়নি। ফলে কলেজে শিক্ষক নিয়োগ এবং রেকগনিসানের ব্যাপারে একটা চরম বিশৃঙ্খলা দেখা দিয়েছে। মুখ্যমন্ত্রীর কাছে আমার অনুরোধ, অবিলম্বে যাতে এই পাঁচগাছিয়া কলেজটি চালু হয় তার ব্যবস্থা করুন এবং শিক্ষা ক্ষেত্রটা ঠিকমত না দেখার ফলে সেখানে একটা চরম নৈরাজ্যের সৃষ্টি হয়েছে।

**মিঃ স্পিকার ঃ** মৃণালবাবু আপনি দুটি নোটিশ দিয়েছেন, একটি হবে।

**শ্রী মৃণালকান্তি রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুতর বিষয়ে সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আজকে কংগ্রেসের দ্বারা আইন শৃঙ্খলা পরিস্থিতি একটা বিপজ্জনক পথে চলেছে। বারাঙ্গা গ্রামের আয়েসা খাতুমকে ৯ তারিখে গড়িয়া-কুরুটিয়া গ্রামে নিয়ে যাওয়া হয়। পুলিশের গোচরে বিষয়টি আনার ফলে ১৬ তারিখে তাকে উদ্ধার করে নিয়ে আসা হয়। কিছু সমাজবিরোধী লোককে গ্রেপ্তার করা হয় এবং কংগ্রেসের প্রত্যক্ষ মদতে সেই সমস্ত সমাজবিরোধীরা এখন ঘুরে বেড়াচ্ছে। বেশ কয়েকজনের বিরুদ্ধে ওয়ারেন্ট আছে। যারা ধরা পড়েছে তাদের জামিনে মুক্ত করার জন্য কংগ্রেসের নেতৃস্থানীয় নেতারা গিয়ে বিভিন্ন ভাবে প্রচেষ্টা চালাচ্ছে। আমার অনুরোধ আইন শৃঙ্খলা যাতে বিপজ্জনক পথে না যায় সেইদিকে একটু দৃষ্টি দেবেন।

**শ্রী রামপদ মান্ডি ঃ** মাননীয় স্পিকার মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র বাঁকুড়া জেলার খাতরায় একটি নতুন মহকুমা স্থাপিত হয়েছে। এটা এলাকার মানুষের দীর্ঘদিনের দাবি ছিল এবং সেটা পূরণ করার জন্য বামফ্রন্ট সরকারকে অভিনন্দন জানানো হয়েছে। মাননীয় মন্ত্রী বিনয়কৃষ্ণ চৌধুরী মহাশয় সেটা উদ্বোধন করে এসেছেন। মহকুমা হলে'ও প্রশাসনিক কাজের সুফল এখনো মানুষের কাছে পৌঁছায়নি। অফিস ভবন, মহকুমা হাসপাতাল ইত্যাদি নানান কাজ কর্ম বাকি আছে। ট্রেজারি অফিসার, কর্মচারি এখনো নিয়োগ করা হয়নি, বিভিন্ন দপ্তরের বিল্ডিং'ও এখনো হয়নি। এটা হচ্ছে আদিবাসি এবং তফসিলি এলাকা ভুক্ত এরিয়া। তাই পরিপূর্ণ মহকুমার জন্য যেসব আনুষঙ্গিক জিনিসপত্র দরকার সেইগুলি যাতে তাড়াতাড়ি করা ষায় সেইদিকে দৃষ্টি দিতে মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি।

**শ্রী স্বদেশ চাকি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মারফত জনশিক্ষা প্রসার বিভাগের মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের পশ্চিম দিনাজপুর জেলায় নন-ফরম্যাল শিক্ষাকেন্দ্র অনেকগুলি আছে। সেইসব শিক্ষাকেন্দ্রে যারা শিক্ষকতা করেন তারা সামান্য বেতন পান। জানি না তাদের এই বেতন বৃদ্ধি পাবে কিনা। কিন্তু দুর্ভাগ্যের বিষয় হল এই, কয়েক শত নন-ফরম্যাল শিক্ষক যে সামান্য বেতনটুকু পেয়ে থাকে, তাও তারা ১১ মাস ধরে পাচ্ছে না।

বেকার যুবক-যুবতীরা সামান্য বেতনের লোভে এইসব স্কুলে কাজ করছেন কিন্তু তারা বেতন না পাওয়ার ফলে বিক্ষুব্ধ হচ্ছেন। এই বিক্ষোভের প্রভাব বিস্তার হচ্ছে স্থানীয় সব সরকারি অফিসগুলির উপর। কিছুদিন আগে সেখানে ডি.আই.অফিসে তারা বিক্ষোভ প্রদর্শন করেন এবং তাতে ডি.আই. সাহেব আহত হন এবং অপদস্থ হন। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ, অবিলম্বে তাদের বকেয়া বেতন দেওয়ার ব্যবস্থা করা হোক।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা সংবাদপত্রে দেখছি মাননীয় পরিবহনমন্ত্রী পরিবহন সমস্যা নিয়ে খুব চিন্তিত এবং তিনি ছোটাছুটি করছেন কলকাতায় কিন্তু গ্রামবাংলার পরিবহণ সমস্যা যে কি ভয়াবহ আকার ধারণ করেছে সে সম্পর্কে আমি আপনার মাধ্যমে তার দৃষ্টি আকর্ষণ করছি। গ্রামবাংলার পরিবহন ব্যবস্থা আজ সম্পূর্ণ বিপর্যস্ত, ভেঙে পড়েছে। আমার বিধানসভা কেন্দ্র সবং-এ, মেদিনীপুর সবং রুটে প্রায় ১১টা বাসের রুট অথচ স্যার, আপনি শুনলে আশ্চর্য হয়ে যাবেন যে গত তিন বছর ধরে মাত্র ৫টি বাস চলছে। সবং-এর জনসংখ্যা ২ লক্ষ, তার সঙ্গে পিংলা, নারায়ণগড় এবং ময়নার একটা অংশের মানুষ নিয়ে প্রায় ৫ লক্ষ জনসংখ্যার এলাকায় সেখানে ১১টি রুটের মধ্যে মাত্র ৫টি বাস চলছে। স্যার, সেখানে যাত্রিদের যে কি নাজেহাল বিপর্যস্ত অবস্থা তা ভাষায় বর্ণনা করা যায়না। এ নিয়ে বহুবার জেলাশাসক, পরিবহন দপ্তর, আর.টি.এ-এর সঙ্গে মিটিং হয়েছে এবং সেখানে জনসাধারণ পতাকার রং ভুলে নির্বিশেষে রাস্তা অবরোধ করেছে, শান্তিপূর্ণভাবে আন্দোলনও করেছে। কখনও কখনও তারা বিক্ষোভও দেখিয়েছেন। এ নিয়ে সেখানে জেলাশাসক গিয়েছেন, পরিবহন দপ্তর গিয়েছেন কিন্তু কিছুই হয়নি। আমি নিজে মাননীয় পরিবহন মন্ত্রীর সঙ্গে বারবার এ নিয়ে বৈঠক করেছি। আমি তাই বলছি, ঐ বাস মালিকদের বেয়াদপির জন্য যদি সেখানে বাস না চলে তাহলে সরকার দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয়

পরিবহনের বাস সেখানে চালান এবং সবং থেকে ডেবরা, সবং থেকে বালিচক, সবং থেকে মেদিনীপুর রুটের মিনি বাসের পারমিট দিন ও বেকার ছেলেদের দিয়ে অটো রিক্সা চালানোর ব্যবস্থা করুন।

**শ্রী শিবপ্রসাদ মালিক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আরামবাগ ডিসট্রিক্ট এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে দীর্ঘদিন যাবৎ একজন অফিসার, একজন ইন্সপেক্টার, একজন টাইপিস্ট এবং একজন চতুর্থ শ্রেণীর কর্মচারির পদ শূন্য আছে। এই পদগুলি পুরনের ব্যবস্থা না হওয়ায় সেখানকার কাজকর্ম ব্যাহত হচ্ছে। মাননীয় শ্রমমন্ত্রীর কাছে আমার অনুরোধ, অবিলম্বে এই পদগুলি পূরণ করার ব্যবস্থা করুন।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে এই সভায় বেকার ছেলেদের যন্ত্রণার কথা একটু তুলে ধরতে চাই। গোঁফ ওঠবার সময় যারা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম লিখিয়েছিল তাদের অনেকের গোঁফে পাক ধরেছে এবং সরকারি চাকরি পাওয়ার বয়স শেষ হয়ে যাচ্ছে তাদের জন্য আমাদের সুপারিশ হল অন্তত তাদের একবার কল পাইয়ে দেওয়া হোক। কারণ জীবনে তো আর কল পাবে না, অন্তত একবার কল পাক। তা ছাড়া সেই সমস্ত কার্ড রিনিউয়ালের সময় দেখা যায় যে এমন সমস্ত লোকেদের দিয়ে সেগুলি রিনিউ করানো হয় যে তারা এক মাস লেখে কি ৭ মাস লেখে বোঝা যায় না। কেউ হয়ত ৭ মাস মনে করে ৭ মাস পরে গেল, তখন তাকে বলা হল যে এক মাস পরে আসার কথা ছিল, আর হবেনা নতুন করে করতে হবে। রিনিউ-এর সময় যারা লিখবেন তারা যাতে দায়িত্বশীল হন এবং দেখেশুনে, চিন্তা-ভাবনা করে লেখেন সেটা দেখা দরকার। তারপর সেই সময় যে রেশন কার্ডের দরকার হয় সে ক্ষেত্রে যদি রেশনকার্ড হারিয়ে যায় বা ছিঁড়ে যায় এবং সে ক্ষেত্রে যদি থানায় ডায়রি করা হয় বা প্রধানের সার্টিফিকেট নিয়ে যাওয়া হয় তাহলে সেটা মানা হয়না, বলে রেশন কার্ড আনতে হবে। এতো স্যার, বিবি উঠতে উঠতে মিয়া কবরে চলে যাবে। মাননীয় শ্রমমন্ত্রীর কাছে আমার তাই আবেদন, বেকারদের চাকরি হোক বা না হোক অন্তত সেখানে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে কল পাইয়ে দিয়ে তাদের মনের বাসনা পূর্ণ করা হোক।

[2-40 — 2-50 P.M.]

**শ্রী শীশ মহম্মদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গোটা পশ্চিমবঙ্গে একই অবস্থা। আমি সব জায়গার কথা বলবো না। আমার এলাকার কথা এখানে আপনার মাধ্যমে হাউসে তুলে ধরতে চাই। আমার এলাকায় বেশকিছু জায়গায় বিদ্যুতের আলো গেছে। আমার ওখানে যে এস.এস.আছে তার সম্পর্কে আমি এখানে বলতে চাই। এই এস.এস. থাকেন না এবং থাকলেও তিনি ৩/৪ দিনে মাসের সই করে ৩০ দিনের বেতন নেন। তিনি আবার অ্যারেঞ্জমেন্ট করছেন যে সমস্ত জায়গায় তার গেছে সেই তাদের সঙ্গে তার লাগিয়ে সাধারণ মানুষের মধ্যে বিদ্যুৎ দেবার জন্য। এতে বিদ্যুতের অপচয় হচ্ছে এবং সরকারের আয়ও হচ্ছে না। টাকা জমা দিলেও তাদের লাইন দেওয়া হচ্ছে না, অ্যারেঞ্জমেন্ট করে নিচ্ছে। প্রতি মাসে ১০/১৫ টাকা করে দিলে বিদ্যুতের কোনও অসুবিধা হয়না। আমি ঔরাঙ্গবাদে একজন কর্মীর সামনে একটু তামাসা করে একজনকে বলেছিলাম যে একে কিছু দিয়ে দিন তাহলে ব্যবস্থা হয়ে যাবে। সেই কর্মী একথা শুনে বলেছিলেন, আপনার এই কথায় আমি দুঃখ পেলাম। আমি

তখন বলেছিলাম, কি করবো, আপনারা এইভাবে সরকারের ক্ষতি করবেন, আর আমি কিছু বলবো না। অ্যারেঞ্জমেন্ট করে এইভাবে বিদ্যুৎ নেওয়া হচ্ছে। আবার যারা লাইন নিয়েছে তাদের ১২ মাসের মধ্যে এক মাসও রিডিং নেওয়া হচ্ছে না। আমি জেনেছি যে তাকে যদি জিজ্ঞাসা করা হয় যে রিডিং নেন না কেন? তাহলে সে বলে আমাকে ২০ টাকা করে দেবেন সব ঠিক হয়ে যাবে। যারা মাসে ২০ টাকা করে দেন না, লাইন নিয়েছেন তাদের বিল আসে ২৭, ২৮ শত টাকা। আর যারা ২০ টাকা করে দেন তাদের বিল আসে ২৫/৩০ টাকা। এই অবস্থা চলেছে। কাজেই আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে এই দুর্নীতি বন্ধ করার জন্য আপনি ব্যবস্থা গ্রহণ করবেন।

**শ্রী কৃষ্ণপ্রসাদ দুলে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধান সভা কেন্দ্র গোয়ালপুর শালবনিতে চারুবালা স্বাস্থ্য কেন্দ্র একটা গুরুত্বপূর্ণ হাসপাতাল। উক্ত হাসপাতালে ইলেকট্রিক লাইন গেছে কিন্তু আজ পর্যন্ত বৈদ্যুতিকরণ করা হয়নি। যার ফলে ঐ হাসপাতালে কাজ করার ক্ষেত্রে অসুবিধা হচ্ছে। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী যাতে এই বিষয়ে গুরুত্ব দিয়ে ঐ হাসপাতালে বৈদ্যুতিকরণ করেন, তার প্রচেষ্টা নেন তারজন্য আপনার মাধ্যমে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। কলকাতা শহরকে জাতীয় শহর হিসাবে গন্য করার জন্য আমি দীর্ঘদিন ধরে আন্দোলন করেছি। এমন কি চার্লস কোরিয়া কমিটি একটা সুপারিশ করেছিলেন ১ হাজার কোটি টাকা বরাদ্দ করে ভারতবর্ষের ৪টি শহরকে বিশেষ আর্থিক সাহায্য দিয়ে জাতীয় শহরের মর্যাদায় পরিণত করার ব্যাপারে। কিন্তু গত পরশু লোকসভায় কেন্দ্রীয় নগর উন্নয়ন মন্ত্রী কলকাতা শহরকে জাতীয় শহর হিসাবে গন্য করা হবেনা একথা বলেছেন। কলকাতা শহরকে জাতীয় শহর হিসাবে গন্য না করার বিষয়ে মূল কারণ হচ্ছে, কেন্দ্রীয় বাজেট থেকে আর্থিক সাহায্য এই শহর উন্নয়ণের জন্য আসে। আপনি জানেন যে দিল্লি শহরের উন্নয়নের জন্য কেন্দ্রীয় সরকার ২ কোটি টাকা খরচ করে। তাছাড়াও দিল্লি ডেভেলপমেন্ট অথরিটি আছে, কর্পোরেশন আছে, তাদের থেকে আর্থিক সাহায্য করা হয় দিল্লি শহরকে গড়ে তোলার জন্য। এখানে কলকাতা শহরকে জাতীয় শহরের মর্যাদা দেবার ব্যাপারে বিশেষ একটা তাৎপর্য আছে এবং এর গুরুত্বও আছে। কলকাতা শহর ভারতবর্ষের মধ্যে শান্তি ও সাম্প্রদায়িক সম্প্রীতির একটা পীঠস্থান। এই শহর হচ্ছে সংস্কৃতির একটা মূল কেন্দ্র। যদিও এখানে জলনিকাশী সমস্যা আছে, উদ্বাস্তু মানুষ বহু এসেছে, জনসংখ্যার চাপ আছে, বস্তি উন্নয়ণের সমস্যা আছে। স্বাভাবিক ভাবে ভারতবর্ষের মধ্যে এই শহরকে জাতীয় শহরের মর্যাদা দিলে দিল্লির সঙ্গে সঙ্গে এই শহরেরও উন্নতি হতে পারে। সুতরাং এই শহরকে জাতীয় শহর হিসাবে গণ্য করে কেন্দ্রীয় সরকারের আর্থিক সাহায্য যাতে আসতে পারে তারজন্য আমি আপনার মাধ্যমে আবেদন জানাচ্ছি।

**শ্রী রামশঙ্কর কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জনস্বাস্থ্য কারিগরী বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের একটি জরুরি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। কাঁথি মহকুমার নাচিন্দা ব্লকে দুটি পাম্প সেট ছিল পানীয় জল সরবরাহের জন্য। একটা পাম্প অনেকদিন যাবত বন্ধ হয়ে গেছে। আর একটা পাম্প সেট দিয়ে এতদিন জল সরবরাহ

হচ্ছিল, সেটা গত এক সপ্তাহ হল অচল হয়ে গেছে, সেখানে পানীয় জল সরবরাহ একেবারে বন্ধ হয়ে গেছে। এর ফলে বিস্তীর্ণ অঞ্চলের মানুষ পানীয় জল থেকে বঞ্চিত হচ্ছে, তারা জল খেতে পাচ্ছে না। সেইজন্য ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, এই অচল পাম্প সেটকে যাতে সচল করা হয় এবং সেটা বিকল হয়ে দীর্ঘদিন পড়ে রয়েছে, সেটা যাতে মেরামত করা হয়, তারজন্য ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি একটি সামান্য বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি স্বাস্থ্য দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের। হাসপাতালের রোগীদের যে খাবার সরবরাহ করা হয়, তা দিনের বেলা একবারই রান্না করা হয়। রাত্রে কোনও রান্না হয়না। অধিকাংশ জায়গায় দেখা যায় রাত্রে এক পিস রুটি আর একটু জোলো দুধ খেতে দেওয়া হয়। রোগীদের সারাদিনের খাদ্য বাবদ মাত্র ৪।। টাকা করে দেওয়া হয়, এতে তাদের দৈনিক খোরাকি হয়না। আমি নৈহাটি স্টেট জেনারেল হাসপাতালের এক ডাক্তারকে এই বিষয়ে জিজ্ঞাসা করেছিলাম, এই যে মাছ দেওয়া হচ্ছে, বলা হচ্ছে ৫০ গ্রাম, কিন্তু এটা কি ৫০ গ্রামের মাছ? ওরা বললো ২৫ গ্রাম ২৫ গ্রাম করে দুবেলায় ৫০ গ্রাম মাছ দেওয়া হচ্ছে। রাতে রান্নাই হয়না, মাছ দেয় কি করে? একে রোগীদের তো ওষুধ দিতে পারা যাচ্ছে না, রোগীদের রান্না করা খাদ্যও যদি ঠিকভাবে না দেওয়া হয়, তাহলে রোগীরা বাঁচবে কি করে?

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে একটি গুরুত্বপূর্ণ বিষয় উল্লেখ করছি। আপনি জানেন কলকাতায় ইতিমধ্যে আন্ত্রিক রোগের মারাত্মক প্রকোপ দেখা দিয়েছে। তিলজলাতে গতকাল চারটি শিশু আন্ত্রিক রোগে আক্রান্ত হয়ে মারা গেছে। সারা কলকাতায় পাঁচটি শিশু আন্ত্রিক রোগে আক্রান্ত হয়ে মারা গেছে। বেশ কিছু আন্ত্রিক রোগে আক্রান্ত রোগীকে আই.ডি. হাসপাতালে ভর্তি করা হয়েছে। ৩৮ জনকে হাসপাতালে স্থানান্তরিত করা হয়েছে। সুতরাং অবিলম্বে স্বাস্থ্যমন্ত্রী যুদ্ধ-কালীন গুরুত্ব আরোপ করে ব্যবস্থা গ্রহণ করুন এবং প্রতিষেধকের ব্যবস্থা করুন। এই আবেদন তার কাছে রাখছি। এবং আমি দাবি জানাচ্ছি তিনি এই সম্পর্কে এই হাউসে একটা বিবৃতি দিন।

**শ্রী তপন রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের দৃষ্টি আকর্ষণ করছি, বীরভূম জেলার একটি সমস্যা সম্পর্কে। বীরভূম জেলার রামপুরহাট, সিউড়ি এবং বোলপুর বিগত পাঁচ ছয় মাস যাবত কোনও নন-জুডিশিয়াল স্ট্যাম্প পাওয়া যাচ্ছে না, এরফলে সরকারি কাজকর্মে খুব অসুবিধা হচ্ছে। সুতরাং এই বিষয়ে অবিলম্বে রাজ্য সরকার ব্যবস্থা গ্রহণ করুন।

[2-50 — 3-00 P.M.]

**শ্রী প্রবুদ্ধ লাহা ঃ** মাননীয় স্পিকার মহোদয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, নদীয়া জেলার কল্যাণী থানার অন্তর্গত গয়েশপুর এলাকার একজন বাসিন্দা শ্রীমতী রানুবালা সরকারের একমাত্র পুত্র হারিয়ে যায় এবং খুন হয়। ভদ্রমহিলা মুখ্যমন্ত্রীর কাছে কাতর আবেদন করেন, কিন্তু কোনও সুরাহা হয়না। ওর ছেলেকে অপহরণ করা হয় বেলঘরিয়ার বিভা সিনেমা থেকে এবং তারপরে তাকে হত্যা করা হয়। অপহরণের ঘটনার একমাত্র সাক্ষী সন্ধ্যা দেবীকে পুলিশ গ্রেপ্তার

করেছে। কিন্তু খোকন সরকার, যাকে অপহরণ করে হত্যা করা হল তার হত্যাকারীদের গ্রেপ্তার করা হল না। হত্যাকারীদের নাম হচ্ছে, সি পি এম-এর গয়েশপুর আঞ্চলিক কমিটির সম্পাদক মাখন মজুমদার এবং দিলীপ মোদক। তার সি পি এম-এর অন্যান্য কর্মীদের নিয়ে এই কাজ করেছে। পুলিশ তাদের কাউকে অ্যারেস্ট করেনি। অথচ ডি.আই.জি (সদর) বলছেন, মাখন মজুমদারকে অ্যারেস্ট করা হয়েছে। ডি.আই.জি. এইরকম অসত্য সংবাদ সংবাদিকদের পরিবেশন করেছেন। এব্যাপারে নদীয়া জেলার কংগ্রেস কমিটির ট্রেজারার সন্তোষ সেন হোম সেক্রেটারির দৃষ্টি আকর্ষণ করেছেন। কিন্তু তা সত্ত্বেও সুরাহা হয়নি। তাই আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি, একমাত্র পুত্র হারা জননীর আবেদনে তিনি সাড়া দিন। যারা খুন করেছে, যারা অপরাধী, সিপিএম-এর আঞ্চলিক কমিটির সম্পাদক মাখন মজুমদার এবং দিলীপ মোদক প্রভৃতিকে গ্রেপ্তার করা হোক। তারা নদীয়া জেলার কল্যাণী অঞ্চলের সব কংগ্রেস কর্মীদের শাসিয়ে বেড়াচ্ছে। তাদের গ্রেপ্তার করা হোক, এই আবেদন করছি।

**শ্রী বিজয় বাগদি ঃ** মাননীয় স্পিকার মহোদয়, আমি আপনার মাধ্যমে এই হাউসে একটি জরুরি বিষয়ের প্রতি মাননীয় পরিবহণ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের বীরভূম জেলায় একটা বাস সিউড়ি থেকে প্রতিদিন পাঁচটার সময় ছেড়ে দুবরাজপুর, ইলামবাজার, পানাগড় হয়ে কলকাতায় পৌঁছত। কিন্তু গত এক মাস যাবত সেই বাসটি বন্ধ করে দেওয়া হয়েছে। ফলে রাজনগর, সিউড়ি, দুবরাজপুর খয়রাশোল এবং ইলামবাজার এলাকার বহু নিত্যযাত্রীকে অসুবিধার সম্মুখীন হতে হয়েছে। ঐ সমস্ত এলাকার নিত্য যাত্রীরা একটি লিখিত অভিযোগ বা স্মারকলিপি মাননীয় পরিবহণ মন্ত্রী মহোদয়ের কাছে দিয়েছেন। তথাপি আমি আপনার মাধ্যমে বিষয়টির প্রতি মাননীয় পরিবহণ মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি, ঐ বাসটি যাতে পুনরায় দৈনিক পাঁচটার সময় সিউড়ি থেকে ছেড়ে দুবরাজপুর ইলামবাজার হয়ে চলাচল করে তারজন্য তিনি ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় স্পিকার মহোদয়, আমি আজকে বলতে চাইছি যে, সিপিএম-এর কমরেডরা কিভাবে আইন-শৃঙ্খলা নিজেদের হাতে তুলে নিয়েছেন এবং আমি তার একটা প্রমান আপনার সামনে উপস্থাপিত করতে চাই। ২৫.৩.৯০ তারিখ পাঁশকুড়ায় একটা লরি দুর্ঘটনায় পড়ে, একজন ব্যক্তি মারা যায়। ফলে লরিটি আটক করা হয়। আটক করার পর সেখানে লরির মালিক আদালতের আদেশ নিয়ে আসে লরিটি ছাড়াবার জন্য। কিন্তু লরির মালিক যখন লরিটি ছাড়াতে যায় তখন সেখানে সিপিএম-এর ক্যাডার বাহিনী টাকা দাবি করে। এই অবস্থায় লরির মালিক যখন লরিটি ছাড়াতে পারে না তখন অন্ধ্রপ্রদেশের এক এম.পি. কে ধরে এবং সে সিপিএম-এর এক এম.পি'র মাধ্যমে বামফ্রন্টের চেয়ারম্যানকে ধরে তাকে দিয়ে একটা চিঠি লেখায়। চিঠিটা হচ্ছে, "কমরেড হনুমন্তিয়া রাও চিঠি দিয়ে পাঠিয়েছেন; সেই চিঠিটা সঙ্গে দিলাম, প্রয়োজনে সাহায্য করবেন যাতে গাড়িটা ফেরত পায়, আমাদের লোকেরা আটকে রেখেছে।" বামফ্রন্টের চেয়ারম্যান শৈলেন দাশগুপ্ত চিঠিটি লিখেছেন মেদিনীপুর জেলা সিপিএম কমিটির সুকুমার সেনগুপ্তকে আমি বিষয়টি এখানে এইজন্য উল্লেখ করছি যে, টাকা তোলবার কি ঘৃন্য প্রচেষ্টা দেখুন। আদালতের আদেশ রয়েছে লরিটি ছেড়ে দেবার জন্য। সি.পি.এমের ক্যাডাররা কিভাবে নিজেদের হাতে আইন তুলে নিচ্ছে এই চিঠিটাই হচ্ছে তার জ্বলন্ত প্রমান। লরি আটকে রাখার জন্য বামফ্রন্টের চেয়ারম্যানকে চিঠি দিতে

হচ্ছে। আমি প্রমানের জন্য সমস্ত কাগজপত্র দাখিল করবো। মার্কসবাদী কমিউনিস্ট পার্টির ক্যাডাররা কিভাবে প্রশাসনের উপর কব্জা করে নিচ্ছে এটাই তার জ্বলন্ত উদাহরণ।

**শ্রী দিলীপ মজুমদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, দুর্গাপুর মহকুমায় যে হাসপাতালটি আছে সেই হাসপাতালটি দুর্গাপুর মহকুমার যে জনসংখ্যা সেই তুলনায় খুবই ছোট মাত্র ১৫০ থেকে ২০০টি বেড আছে। দুর্গাপুর ইন্ডাস্ট্রিয়াল কমপ্লেক্সে ৫ লক্ষের উপর অধিবাসী আর দুর্গাপুর মহকুমায় প্রায় ১৫ লক্ষের মতন মানুষ বাস করেন। ফলে দুর্গাপুর মহকুমা হাসপাতালের উপর প্রচন্ড চাপ পড়ছে। এক-একটা বেডে সাধারণ সময়ে ২জন, কোনও কোনও সময়ে ৩জন পর্যন্ত থাকে। এমনও সময় গেছে যে একটা বেডে ৪ জন করে পেশেন্টকে ভর্তি করতে হয়েছে। এছাড়া আছে ডাক্তারের অপ্রতুলতা, অন্যান্য ইকুইপমেন্টেরও অপ্রতুলতা আছে। ব্লাড-ব্যাঙ্ক এতদিন ছিল না, তারফলে অপারেশন করার খুব অসুবিধা হচ্ছিল। দুর্গাপুর আধুনিক শহর যেখানে হাজার হাজার কোটি টাকা বিনিয়োগ করা হয়েছে শিল্প ক্ষেত্রে সেখানে হাসপাতালের এই দুরাবস্থা খুবই বেমানান। আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়কে এই বিষয়ে বলেছি, তিনি আশ্বাসও দিয়েছেন কিন্তু এখন কিছু হয়নি। আবার আমি দাবি জানাচ্ছি অবিলম্বে দুর্গাপুর মহকুমা হাসপাতালটি জেলাস্তরের হাসপাতালে উন্নিত করা হোক, অন্তত ৫০০ বেড মঞ্জুর করা হোক এবং ডাক্তার বেশি বেশি দেওয়া হোক, ইকুইপমেন্ট বেশি বেশি দেওয়া হোক। শিল্প ক্ষেত্রে যে সমস্ত শ্রমিকরা আছেন তারা চিকিৎসার সুযোগ পাচ্ছে না, ই.এস.আই এখন পর্যন্ত খোলা হয়নি। আমি দাবি করছি, শিল্প এলাকা সহ সমস্ত এলাকার মানুষের স্বার্থে এই হাসপাতালটিকে জেলাস্তরের হাসপাতাল হিসাবে উন্নীত করা হোক।

**শ্রীমতী কমল সেনগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই। সার্কের ৭টি দেশ ভারত, বাংলাদেশ, পাকিস্তান, নেপাল, ভূটান, শ্রীলঙ্কা এবং মালদ্বীপ এই ৭টি দেশের পক্ষ থেকে, ।র্কের পক্ষ থেকে এই বছরটিকে কন্যা সন্তান রক্ষা কর এই হিসাবে পালন করার আহ্বান জানিয়েছেন। আমি আপনাকে অনুরোধ করবো, এই বিধানসভার পক্ষ থেকে এই আহ্বানকে স্বাগত জানানো হোক। আপনি বিভিন্ন বিষয়ে উদ্যোগ গ্রহণ করে থাকেন। আমাদের সমস্ত সদস্যদের নিয়ে এই ব্যাপারে কোনও আলোচনা সভা আপনি ডাকতে পারেন কিনা বিবেচনা করবেন। এই ব্যাপারে যারা বিশেষজ্ঞ তাদের নিয়ে কোনও পরিপ্রেক্ষিতে এই আহ্বান এসেছে সেটা আপনি দেখুন, এটা কন্যা সন্তানের প্রতি সাধারণ কোনও বৈষম্য বা অবহেলা নয়, এটা হচ্ছে চিকিৎসা বিজ্ঞান ভ্রূণ পরীক্ষা করে কন্যার ভ্রূণ হত্যা করার পরিপ্রেক্ষিতে এই আহ্বান এসেছে। আপনাকে অনুরোধ করছি যে, রাজ্য সরকার এটা বিবেচনা করুন। এটা করতে পারলে আরও ব্যাপক সংখ্যক মানুষকে এরমধ্যে যুক্ত করা যায়, সামাজিকভাবে সচেতন করা যায়। অবশ্য আমাদের দেশে এই বিষয়টা সেভাবে এখনও আসেনি বটে, কিন্তু আমাদের সতর্ক হওয়া দরকার, সবাইকে সচেতন করা দরকার। এই বলে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

[3-00 — 3-10 P.M.]

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কুচবিহার জেলার দ্রুত অবনতির মুখে আইন-শৃঙ্খলার প্রতি এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে, কুচবিহার জেলার

দিনহাটায় ফরোয়ার্ড ব্লক- সি.পি.এম-এর মারামারি কিছুদিন ধরে চলছে। এক প্রবীণ দম্পতিকে সেখানে সি.পি.এম পুড়িয়ে মারলেন যে সি.পি.এম সতীদাহের বিরুদ্ধে সেমিনার করে সমাজ কোথায় পৌঁছেছে তার রূপ প্রদর্শন করেন। সেখানকার মাথাভাঙ্গায় গ্রাম পঞ্চায়েতের সদস্য খোন্দেকার সহ আরও তিনজন সি.পি.এমকে মেরে ফেলেছে। তবে তাদের কারা মেরেছে বলা যাচ্ছে না, কিন্তু সমাজবিরোধীরা মেরেছে। কুচবিহার থেকে ফরোয়ার্ড ব্লক মোহন সিংকে মনোনয়ন দেওয়ায় সি.পি.এম. তাকে সমাজবিরোধী আখ্যা দিয়ে গোলমাল করছে। আজকে কুচবিহারে সি.পি.এম.- ফরোয়ার্ড ব্লকের এই ভ্রাতৃঘাতী লড়াই-এর ফলে প্রাণ যাচ্ছে। মুখ্যমন্ত্রীকে বলুন যাতে এই ভ্রাতৃঘাতী লড়াইয়ে প্রাণ যাওয়া তিনি বন্ধ করেন।

**শ্রী মহম্মদ সেলিম ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বিধানসভা এলাকার একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকার বিস্তীর্ণ এলাকার মানুষ চিকিৎসার কোনও সুযোগ পাচ্ছে না। প্রায় ২০ বছর ধরে মাসিয়া মৌজায় একটি উপস্বাস্থ্যকেন্দ্র স্থাপন করবার জন্য প্রস্তাব দিয়ে আসা হচ্ছে স্বাস্থ্য দপ্তরকে। প্রথম বামফ্রন্ট সরকারের তৎকালীন স্বাস্থ্যমন্ত্রীর সময়ে গ্রামের লোকজন ১৫ বিঘা জমি স্বাস্থ্য দপ্তরকে দিয়েছিলেন, কিন্তু সেটা এখনও অনুমোদন পায়নি। আমি যতদুর জানি, স্বাস্থ্য দপ্তরের আমলাদের প্রতিবন্ধকতার জন্য এক্ষেত্রে বিলম্ব হচ্ছে। তাই এই ব্যাপারে আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এবং মাননীয় অর্থমন্ত্রীর হস্তক্ষেপ দাবি করছি। যাতে তাড়াতাড়ি বিষয়টার সুরাহা হয়, যাতে স্বাস্থ্যকেন্দ্রটি স্থাপিত হয় তারজন্য এই হাউসে দাবি রাখছি।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটু আগে এই সভায় মাননীয় সদস্য দেবনারায়ণ চক্রবর্তী মহাশয় যে কথা বলছিলেন সেই একই ভাষায় আমি বলছি যে, রাজ্যের অনেক শিক্ষিত বেকার মাধ্যমিক ও উচ্চমাধ্যমিক পাশ করা যুবক-যুবতি দশ থেকে ১৪ বছরের মধ্যে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম লিখিয়েও আজ পর্যন্ত কোনও কল পায়নি। ঐ সমস্ত হতভাগ্যদের নিয়ে রাজ্য সরকারের বিভাগীয় কর্তৃপক্ষ ছিনিমিনি খেলছেন। বাঁকুড়া জেলার এল.আর.ডিপার্টমেন্ট ৩৪টি ভূমি সহায়ক পদের জন্য এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে নাম চায়, তিন মাসের মধ্যে নাম পাঠিয়েও দেওয়া হয়। কিন্তু পরবর্তী এক বছরের মধ্যেও তাদের ইন্টারভিউতে ডাকে না। এক বছর পরে ঐ নামগুলি আবার এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ ফেরত পাঠিয়ে দেয়। তারপর আবার ৪০টি নাম চান। কেন একবার নাম চাওয়া হচ্ছে, আবার সেই নামগুলি ফেরত পাঠানো হচ্ছে, তারপর.আবার নাম চাওয়া হচ্ছে এসব কেন হচ্ছে সেটা আমার মাথায় ঢুকছে না। ইতিমধ্যে তাদের মধ্যে অনেকের এমপ্লয়মেন্ট এজ, চাকরির বয়সসীমা পার হয়ে গেছে। এইভাবে একটা বিভাগের অপদার্থতার শিকার তারা কেন হবে। আমি বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলছি, অবিলম্বে উপযুক্ত ব্যবস্থা নিন।

**শ্রী মান্নান হোসেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি খাদ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ইতিমধ্যে এই সভায় অনেক সদস্য নিত্য প্রয়োজনীয় জিনিসের মূল্যবৃদ্ধির প্রতিবাদে অনেক কথা বলেছেন, অনেক কিছু উল্লেখ করেছেন। কিন্তু বর্তমান কেন্দ্রীয় সরকারের প্রধানমন্ত্রী যেদিন শপথ গ্রহণ করেছিলেন সেদিন তিনি ঘোষণা করেছিলেন যে, এক মাসের মধ্যে নিত্য প্রয়োজনীয় জিনিসের দাম তিনি নামিয়ে দেবেন। কিন্তু আজ প্রায় ৬ মাস হতে চললো, নিত্য প্রয়োজনীয় জিনিসপত্রে দাম কমানো তো দূরের কথা সমস্ত জিনিসপত্রের দাম

রাজ্য সরকার, কি কেন্দ্রীয় সরকার উভয়েই নিয়ন্ত্রণে ব্যর্থ হয়েছে। অপরদিকে আমরা দেখছি সারা বাংলার রেশনিং ব্যবস্থা ভেঙে পড়েছে। আমরা দেখেছি প্রত্যেকবার ঈদের সময়ে রেশনে চিনির কোটা ডবল দেওয়া হয়, কিন্তু এবারে দেখলাম একেবারে স্বতন্ত্র ব্যবস্থা। আমরা দেখলাম ঈদের সময়ে মুসলমান ভাইদের রেশনে চিনির কোটা ডবল দেওয়া হল না। ঈদের আগের দিন চিনি পাঠানো হল, ফলে মুসলমান ভাইরা চিনি পেল না। বাজারে যখন জিনিসপত্রের দাম অগ্নিগর্ভ, সেই অবস্থাতে সেগুলো রেশনের মাধ্যমে সরবরাহ করার জন্য আমি মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করছি।

**শ্রী রাজকুমার মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় রেলমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের সাউথ ইষ্টার্ণ রেলওয়ের অন্তর্গত খড়গপুর ডিভিসনে হাওড়া-খড়গপুরের মধ্যে সমস্ত রেল স্টেশনে আগে ট্রাকশন পাওয়ার লাইনের সঙ্গে প্লাটফর্ম, ওভারব্রিজ এবং স্টেশনের কাছাকাছি যে সমস্ত রাস্তা ছিল সেগুলি যুক্ত ছিল। বর্তমানে ঐ ট্রাকশান লাইনের সঙ্গে যুক্ত নেই, লোকাল লাইনের সঙ্গে যুক্ত করে দেওয়া হয়েছে। এরফলে যখনই লোডশেডিং হচ্ছে তখনই সংশ্লিষ্ট প্লাটফর্ম এবং রাস্তাঘাটগুলি অন্ধকারে ডুবে থাকছে এবং তাতে যাত্রীদের যাতায়াতে খুবই অসুবিধা হচ্ছে। ইতিমধ্যে দু'একটি অ্যাকসিডেন্টও হয়ে গেছে। আমি তাই আপনার মাধ্যমে কেন্দ্রীয় রেলমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে আগেকার ট্রাকশন পাওয়ার লাইনের সঙ্গে এগুলিকে যুক্ত করে দেওয়া হয়।

**শ্রী অসিতকুমার মাল ঃ** মিঃ স্পিকার স্যার, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি এই হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় সদস্য মান্নান হোসেন একটু আগে বলেছেন যে সারা পশ্চিমবঙ্গে রেশনিং ব্যবস্থা ভেঙে পড়েছে। আমি এবং সারা পশ্চিমবঙ্গবাসী তার এই কথার সঙ্গে সম্পূর্ণ একমত। আমি শুধু একটি কথা বলতে চাই যা হচ্ছে, পবিত্র ঈদ, মুসলমান সম্প্রদায়ের কাছে একটি মধুর উৎসব। এই সময়ে তাদের রেশনের মাধ্যমে চিনি ডাবল দেওয়া হয়ে থাকে। হিন্দুদের উৎসবের সময়েও এই ব্যবস্থা আছে। দূর্ভাগ্যের বিষয় যেটা সেটা হচ্ছে রেশনের মাধ্যমে স্বাভাবিক নিয়মে যে তো পরিমাণ চিনি দেওয়ার কথা তা দেওয়া দূরের কথা, গভর্নমেন্ট স্বাভাবিক নিয়ম মতো রেশনে দ্রব্যাদি সাপ্লাই করতে পারছেন না ডিলারদের কাছে। বহু ডিলার অভিযোগ করেছেন যে সরকার তাদের সাপ্লাই না দিলে তারা জনসাধারণকে কিভাবে তা দেবেন? এটা সরকারের কাছে বলার জন্য তারা অনুরোধ জানিয়েছেন। রেশনিং ব্যবস্থা এইভাবে যদি চলতে থাকে দিনের পর দিন, তাহলে সারা পশ্চিমবঙ্গ অকেজো হয়ে যাবে।

**শ্রী ব্রজগোপাল নিয়োগি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। হুগলি জেলায় ন্যাশানাল হাইওয়ের উপরে দিল্লি রোডের উপরে সমাজ বিরোধিদের দৌরাত্ম বেড়ে চলেছে। হোসেনবাদ গ্রামে দিল্লি রোডের উপরে সমাজবিরোধীদের আক্রমণে একজন খুন হয়েছে। দিল্লি রোডের উপরে লরি ছিনতাই হচ্ছে। আমি দাবি করছি যে হাইওয়ে পেট্রোল সুগন্ধা মোড়ে, দিল্লি রোডের উপরে যেখানে পুলিশ ক্যাম্প আছে, সেখানে একটি ফাঁড়ি করা দরকার এবং যোগাযোগ রক্ষার জন্য সেখানে স্বয়ংক্রিয় যন্ত্রপাতি সরবরাহ করা দরকার। ডানকুনিতে দিল্লি রোডের উপরে একটি পুলিশ ফাঁড়ি প্রয়োজন। সেটি যদি না হয় তাহলে অন্ততপক্ষে ডানকুনিতে

পোল কমপ্লেক্স এর মধ্যে যে পুলিশ ফাঁড়িটি আছে, সেখানে একটি পুলিশ স্টেশন করা যেতে পারে।

[3-10 — 3-20 P.M.]

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে তফসিলি জাতি এবং তফসিলি উপজাতি সম্প্রদায়ের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কেন্দ্রীয় সরকার গত বছরে তফসিলি জাতি এবং উপজাতি ছাত্র-ছাত্রিদের জন্য যে মাসিক স্টাইফেন দেওয়া হত তার পরিমাণ ১৫ টাকা বৃদ্ধি করেছেন। এরফলে মোট ৬৫ টাকা করেছেন। পশ্চিমবঙ্গ সরকারের এই দফতর থেকে সমস্ত ডিস্ট্রিকে সার্কুলার গিয়েছে। দক্ষিণ ২৪ পরগনায় জেলার এ ডি এম প্রীতম ভট্টাচার্যকে আমরা বারেবারে বলা সত্ত্বেও কোনও কাজ হয়নি। এছাড়া ওখানকার স্পেশ্যাল অফিসারকে (এস সি) বারেবারে বলা সত্ত্বেও কিছু হয়নি। ফলে ওই সিডিউল্ড কাস্ট এবং সিডিউল্ড ট্রাইব ছেলে-মেয়েরা তাদের স্টাইফেন ঠিকমত পাচ্ছে না। সেখানে স্টাফেরা এবং স্পেশ্যাল অফিসাররা ঠিকমতো কাজ করছেন না। ফলে কেন্দ্রীয় সরকারে যে কোটি কোটি টাকা অনুদান এসেছে তার থেকে বঞ্চিত হচ্ছে। কেন্দ্রীয় সরকারের অর্ডার আসা সত্ত্বেও এ ডি এম নীরব হয়ে বসে আছেন। এই দপ্তরের মাননীয় মন্ত্রী ইমিডিয়েটলি ব্যবস্থা নিন। ডিস্ট্রিক্ট অফিসে এই ব্যাপারে নির্দেশ দিন যাতে অবিলম্বে এস সি ছেলে-মেয়েরা স্টাইফেন পায়।

**শ্রী প্রভঞ্জন মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আকাশ খুব খারাপ, খুব আতঙ্কের মধ্যে আমরা সুন্দরবনে আছি। সুন্দরবনের যারা অধিবাসি এবং প্রতিনিধী আমরা সকলেই আতঙ্কিত এবং এই ব্যাপারে বারেবারে বলার চেষ্টা করেছি কিন্তু কিছুই হয়নি। বাঁধ বাউন্ডারির অবস্থা খুবই খারাপ, প্রোটেকশন বাঁধ বাউন্ডারির অবস্থা খুবই খারাপ, এতে আমন ধান খুব ক্ষতি হবে। আমি ইরিগেশন ডিপার্টমেন্ট এবং ওয়াটারওয়েজ ডিপার্টমেন্টকে বারেবারে আবেদন নিবেদন করে ব্যর্থ হয়েছি। সেইজন্য আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে এই সম্পর্কে একটা ব্যবস্থা গৃহীত হয়। কারণ এটা একটা ডেনজার সিগন্যাল, এতে বহু একর জমি নষ্ট হয়ে যাবে। সুতরাং সত্বর এর একটা ব্যবস্থা করুন।

## ZERO HOUR

[3-10 — 3-45 P.M. including adjournment]

**শ্রী অমর ব্যানার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আমার উলুবেড়িয়া মহকুমার মধ্যে শ্যামপুর থানায় গত কয়েকদিন আগে ফাংশন হয়ে গেল এবং সেখানে ফাংশনে গন্ডগোল হবার জন্যে পুলিশ গোলাগুলি চালিয়েছে এবং লাঠি চালিয়েছে। আমার প্রশ্ন কিন্তু সেই ব্যাপারে নয়, শ্যামপুর কলেজ ইউনিয়নের নির্বাচন করার ব্যাপারে যখন নোটিশ দিয়েছিল যে পুলিশের দরকার। তখন উলুবেড়িয়া সাবডিভিশনাল হেড কোয়ার্টার থেকে বলা হয়েছিল যে সাফিশিয়েন্ট পুলিশ নেই। ফলে পুলিশ দেওয়া যাবে না। এরজন্য কলেজের ইলেকশন হতে পারে নি। যেখানে কলেজের ইলেকশন হতে পারলো না পুলিশ নেই বলে, সেখানে এই পুলিশ একটা ফাংশনের

পারমিশন দিলেন কি করে? আজকাল তো প্রায়ই দেখা যাচ্ছে ফাংশনের নামে কিছু ঠকবাজ সংস্থা নামকরা আর্টিস্ট আসবার নাম করে কনট্রাক্ট করে কিন্তু শেষ পর্যন্ত আর্টিস্ট আসে না এবং এই নিয়ে একটা গন্ডগোল হয় এটা আমরা জানি। ল অ্যান্ড অর্ডার সিচুয়েশন খারাপ আমরা জানি। কিন্তু পুলিশ যেখানে একটা কলেজের ইউনিয়নে নির্বাচন করতে দিল না সাফিশিয়েন্ট পুলিশ নেই বলে, সেখানে ফাংশন করবার পারমিশন পুলিশ দেয় কি করে? এটা আমাদের জানা দরকার।

**শ্রী শক্তিপ্রসাদ বল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কেন্দ্রীয় সরকারের একটি ইস্পাত কি অবস্থা এবং প্রতি বছর এখানে সমস্তরকম আইন-কানুন লঙ্ঘন করা হচ্ছে তার একটা ঘটনা আমি আপনার সামনে তুলে ধরতে চাই। ময়ূরভঞ্জ রোড এবং হাই রোডের মাঝখানে একটা বিকোলরি কারখানা, যেখানে প্রায় ১১০জন শ্রমিক কাজ করে। ইন দি মিনটাইম সুপ্রিম কোর্টের রায় থাকা সত্ত্বেও এবং রাজ্য সরকারের সঙ্গে কনসাল্ট না করে এই কাজগুলো করে যাচ্ছে। কেন্দ্রীয় অনুমোদিত এই সংস্থার মটর ডিভিসন এবং ঢালাই এটা সবচেয়ে বেশি প্রফিটেবেল ডিভিসন। এই দুটো ডিভিসনই তুলে দেবার ব্যবস্থা করা হচ্ছে। আমি আপনার মাধ্যমে শ্রমমন্ত্রীকে বলবো যে সুপ্রিম কোর্টের রুলিং থাকা সত্ত্বেও এবং স্টেট গভর্নমেন্টের সঙ্গে কোনও পরামর্শ না করে এই কাজ করতে পারে না। মাননীয় শ্রমমন্ত্রী অবিলম্বে এই ব্যাপারে হস্তক্ষেপ করুন যাতে এই মটর ডিভিসন এবং ঢালাই চালু করা যেতে পারে।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আজকে এখানে হাউসের সামনে একটা গুরুত্বপূর্ণ বিষয় রাখতে চাইছি। স্যার, আপনি জানেন বিগত ৬০ বছর ধরে এই রাজ্যের বিদ্যালয়ে শিক্ষকদের ৬৫ বছর পর্যন্ত চাকরির যে সুযোগ এসেছিল, সেই সুযোগ আজকে হরণ করা হচ্ছে। এবং এর বিরুদ্ধে পশ্চিমবাংলার সমস্ত শিক্ষক সমাজ প্রতিবাদে সোচ্চার। এবং এতে শুধু আজকে আমাদের সরকার পক্ষের শিক্ষক সংগঠনগুলি নয়, সরকারের মধ্যেও আজকে সি.পি.আই., আর.এস.পি., ফরোয়ার্ড ব্লক এদেরও সমস্ত শিক্ষক সংগঠন ঐক্যবধ্যভাবে তারা সবাই বলছেন এবং এ.বি.টি.এ-র মধ্যে যারা আছেন তাদের মধ্যেও অনেকে বলছেন, তাই আজকে এর বিরুদ্ধে অনেকেই প্রতিবাদে সামিল হচ্ছে গণতন্ত্রের স্বার্থে তারা তো মুখে গণতন্ত্রের কথা বলেন ফলে রাজ্যের সমস্ত শিক্ষক সংগঠনগুলির মধ্যে মতভেদ দেখা দিয়েছে, এটা পুনর্বিবেচনা করার জন্য আমি অনুরোধ করবো।

(এই সময় মাননীয় স্পিকার পৌনে চারটে পর্যন্ত সভার বিরতি ঘোষণা করেন)

**After Adjournment**

[3-45 — 3-55 P.M.]

**Mr. Speaker :** I have gone through the proceedings of yesterday. The word 'rowdism' where it appears in the Chief Minister's speech will be expunged from the proceedings as it is an unparliamentary word.

...(Shri Subrata Mukherjee rose to speak)...

**Mr. Speaker :** There will be no debate on this. I have given my ruling. Please take your seat.

## Voting on Demand for Grants

### Demand No. 39

**Mr. Speaker :** There are 12 cut motions on this Demand. All the cut motions are in order.

**Shri Sultan Ahmed :** Sir, I beg to move that the amount of Demand be reduced to Re. 1/-

**Shri Debaprasad Sarkar**
**Shri Saugata Roy**
**Shri Apurbalal Majumdar**
**Shri Sultan Ahmed**

} Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-

[3-55 — 4-05 P.M.]

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শ্রম দপ্তর আজকে বাজেট বরাদ্দ পেশ করেছেন মাননীয় মন্ত্রী মহাশয়, আমি প্রথমেই এই ব্যয়বরাদ্দের সঙ্গে একমত হচ্ছি না এবং তারসঙ্গে আমাদের দলের পক্ষ থেকে যে সমস্ত কাট মোশন আছে তাকে সমর্থন করছি। স্যার, আপনি নিজে বুঝতে পারবেন, যে পরিস্থিতির সামনে আমরা দাঁড়িয়ে আছি, শ্রমিক কর্মচারী সংগঠিত, অসংগঠিত শিল্পের সঙ্গে যে সব মানুষরা আছেন, তাতে কোনও মানুষ আজকে এই শ্রম দপ্তরের বাজেটকে সমর্থন করতে পারছেন না। এবং বিগত কয়েক বছর ধরে শ্রম দপ্তরের যা কাজকর্ম সেটাও সমর্থনযোগ্য নয়। এই সরকারের ব্যর্থতার অনেক নজির আছে। কিন্তু শ্রম দপ্তরের ব্যর্থতা সবদিক থেকে বিশেষভাবে উল্লেখযোগ্য। একটা সীমাহীন লজ্জাজনক অবস্থার সামনে আমরা দাঁড়িয়ে আছি। আমি জানিনা, কিভাবে উনি দাবি করবেন যে উনি ট্রেড ইউনিয়ন করেন। ট্রেড ইউনিয়নিস্ট মন্ত্রী হিসাবে যা কাজ উনি করেছেন তাতে আমার মনে হয় যে ন্যূনতম যদি লজ্জা থাকতো তাহলে আজকে প্রতিবাদে সোচ্চার হতেন এবং ওই পদ থেকে পদত্যাগ করতেন। আমরা এখানে ঠান্ডা ঘরে বসে আলোচনা করছি, যখন এই পশ্চিমবঙ্গে, ওনার সমীক্ষা থেকে বলছি, ভাবা যায় না, অন্য কোনও সরকারের আমলে এই জিনিস হয়েছে? অন্য কোনও সরকারের আমলে এই জিনিস হলে আপনারা কি ভয়ঙ্কর আন্দোলন করতেন তা ভাবলে শিউরে উঠতে হয়। ১১টা বন্ধ কারখানাতে সার্ভে করা হয়েছে, শুধু ১১টাতে এখনতো সার্ভে কমপ্লিট করা হয়নি। সেই সার্ভে যুক্তভাবে কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকারের প্রতিনিধিদের নিয়ে করা হয়েছে। আমরা যখন এখানে দাঁড়িয়ে আছি, তখন ৫৬৮ জন শ্রমিক আত্মহত্যা করেছেন। মারা গেছেন। আত্মহত্যা করছে। এইরকম একটা রাজ্যে আত্মহত্যা করছেন, এই নজির কোনও সরকারের আমলে ছিল? এক বছর নয়, দুই বছর নয়, ১৩ বছর ধরে একটা সরকার আছে। এক এক করে কারখানা বন্ধ হয়ে যাচ্ছে, ক্লোজার, লে-আউট, জবরদস্ত ছাঁটাইতে শ্রমিকরা জর্জরিত। আইন যেটা আছে সেটা ঠিকভাবে শ্রমিকদের পক্ষে রূপায়িত হচ্ছে না। আর যে আইন নেই, সেই নতুন আইন তৈরি হচ্ছে না, শুধুমাত্র কেন্দ্রীয় সরকারকে দৈনন্দিন গালিগালাজ দেওয়া হয়েছে। এখন কোথাও কোথাও বর্তমান সরকারকে প্রশংসা করছে, আবার কোথাও কোথাও সুযোগ বুঝে নিন্দা করছে ও বাঁচার চেষ্টা করছে, কারণ দেখছে সামনে মিউনিসিপ্যালটি ভোট। তাদের এই

দুমুখো নীতি আজকে আমি প্রমাণ করতে চাই। আরও একটা জিনিস আমি প্রকাশ করতে চাই, মাননীয় মন্ত্রী মহাশয় আপনাকে আমি মনে করিয়ে দেব সম্প্রতি দিল্লিতে যে ন্যাশনাল লেবার কনফারেন্স হয়ে গেল, সেখানকার বক্তৃতার বই দিয়ে আমি দেখিয়ে দেব, কিভাবে দুমুখো মানসিকতা নিয়ে প্রতি পদক্ষেপে আপনারা এগিয়ে যাচ্ছেন, একটা দিকে শ্রমিক-কর্মচারিদের ভাঁওতা দেবার চেষ্টা করছেন ভোটের রাজনীতি করার জন্য, আর অপরদিকে মাঝে মাঝে বিপ্লবী সাজবার জন্য বিপ্লবী কথাবার্তা বলছেন। আমি শুধু একটা পরিসংখ্যান দিয়ে শুরু করতে চাই, যে এই রাজ্যে ৩৪ হাজারের মতো ছোট কারখানা বন্ধ হয়ে আছে, অথচ প্রত্যেক ব্যাপারে বার বার বলা হয় যে ১৯৭২-এর সরকার ছিল অন্ধকারের সরকার, কালকে জ্যোতিবাবুও পুলিশ বাজেটের সময় হাউসে এই কথা বলেছেন। ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত কত হাজার ছোট কারখানা বন্ধ ছিল? আজকে ৩৪ হাজারের মতো ছোট কারখানা বন্ধ রয়েছে এবং তারই অনিবার্য ফল হিসাবে পাঁচ লক্ষর মতো শ্রমিক আজকে বেকার হয়ে পড়েছে। নতুন কোনও শিল্প এখানে গড়ে উঠছে না, একটা ইন্ডাস্ট্রিয়াল ইনফ্রাস্ট্রাকচার নেই। আপনারা শুধু হলদিয়া নিয়ে চিৎকার করছেন, ওটা ছাড়া এমন কোনও ইন্ডাস্ট্রিয়াল ইনফ্রাস্ট্রাকচার আপনারা তৈরি করতে পারেননি, বা এমন করে আকর্ষণ সৃষ্টি করতে পারেননি, যাতে নতুন বিনিয়োগকারিরা এখানে এসে বিনিয়োগ করতে পারেন, কি ব্যক্তিগত পর্যায়ে, কি সরকারি পর্যায়ে, কি আধা-সরকারি পর্যায়ে। আপনারা প্রথমে যৌথ উদ্‌যোগকে ভীষণ আপত্তি করেছিলেন, পরবর্তীকালে নিজেদের মধ্যে বিতর্ক থাকা সত্ত্বেও আপনারা যৌথ উদযোগকে স্বাগত জানাচ্ছেন। আজকে অনাহারে, অর্ধাহারে যে সমস্ত মানুষগুলো মারা যাচ্ছে তাদের জন্য কি ব্যবস্থা করেছেন? আপনারা তাদের সর্বনাশ করেছেন, আর সেইজন্য আপনাকে আমি আসামির কাঠগোড়ায় দাঁড় করাতে চাই। শ্রম দপ্তর যদি আজকে আমাদের শ্রমিক কর্মচারীদের পাশে থাকত, শিল্পপতি ও একচেটিয়া মুনাফাখোরদের পাশে না গিয়ে তাদের বিরুদ্ধে ব্যবস্থা নিত, তাদের সার্টিফিকেট দেবার জন্য এগিয়ে না গিয়ে শ্রমিক-কর্মচারীদের আন্দোলনের পাশে থাকত, তাহলে পশ্চিমবঙ্গের যে মূল ঐতিহ্য, সেটা অন্তত বজায় থাকত, ধ্বংস হত না। ভারতবর্ষে শ্রমিক আন্দোলনের প্রথম স্রষ্টা হচ্ছে পশ্চিমবঙ্গ, সেই পশ্চিমবঙ্গে আজকে ট্রেড ইউনিয়ন আছে, কিন্তু কোনও ট্রেড ইউনিয়ন মুভমেন্ট নেই। আজকে সরকারের ও শ্রম দপ্তরের উদাসীনতার জন্য এবং তাদের ব্যর্থতার জন্য আজকে ট্রেড ইউনিয়ন মুভমেন্ট হচ্ছে না, ভাবতে লজ্জা হয় আমরা এক সময় গর্ব করে বলতাম শ্রমিক আন্দোলন যদি দেখতে চাও, তাহলে পশ্চিমবঙ্গে যাও। পশ্চিমবঙ্গে আজকে দ্বি-পাক্ষিক বৈঠকে ডিমান্ড নিয়ে শ্রমিক-কর্মচারীরা বসতে পারেনা, আজকে মালিকেরা চার্টার অফ ডিমান্ড দেয়, আর তা নিয়ে শ্রমমন্ত্রীর ঘরে বসতে হয়। একটা দুটো জায়গায় নয়, এমন এমন মাল্টি ন্যাশনাল কোম্পানি আছে যেখানে ৭৪টি দাবিপত্র নিয়ে কোনও কোনও জায়গায় বাধ্য করেছেন শ্রমিকদের ক্রীতদাসের মতো বসতে, এই শ্রমমন্ত্রী। বাটা কোম্পানির মতো অনেক বড় বড় কোম্পানি আছে, একটা একটা করে বলতে গেলে অনেক হয়ে যাবে, সেই বাটা কোম্পানিতে ব্যালান্স শিট ঠিক আছে, গ্রোথ ঠিক আছে, প্রডাকশন ঠিক আছে, কিন্তু লাভের অংশ কম দেখানো হচ্ছে। আমাদের আমলে সেখানে ১৪ হাজারের মতো লোক কাজ করত, আর আজ সেখানে সাড়ে আট হাজার লোক কাজ করছে। সরকার কি এ ব্যাপারে অন্ধ হয়ে গেছে? শ্রম দপ্তর কি অন্ধ হয়ে গেছে? তারপর আজকে প্রতিদিন রিপোর্ট পাওয়া যাচ্ছে,

একটার পর একটা ডিপার্টমেন্ট তারা বন্ধ করে দিচ্ছে, ঢালাওভাবে, বে-আইনীভাবে একটার পর একটা প্রডাকশনের অর্ডার তারা বাইরের প্রাইভেট কোম্পানিগুলোকে দিয়ে দিচ্ছে, শুধু সেই প্রডাকশনে একটা বাটা ছাপ মারা থাকবে। আজকে এ ব্যাপারে সরকার নিরব ভূমিকা অবলম্বন করে আছে, আজকে শ্রম দপ্তরের পক্ষ থেকে কোনও ব্যবস্থা অবলম্বনের চেষ্টা হয়নি, এমনকি যখন তারা বে-আইনিভাবে কোম্পানি বন্ধ করে দিয়েছিল তখনও চিফ মিনিষ্টার এ ব্যাপারে ইনভলভড হয়নি। ত্রিপক্ষ চুক্তির মধ্যে যাতে এই বাটা কোম্পানিকে না যেতে হয়, তারজন্য বাই-পার্টাইট বা দ্বিপক্ষ চুক্তির মধ্যে দিয়ে এই কোম্পানিকে খোলা হয়েছে। কি ভয়ানক জিনিস? আমি বার বার বলেছি, বে-আইনি লক আউট কোম্পানিগুগলো যাতে না করে, সেইজন্য সরকারের হাতে আইনতো আছে, এরজন্য রাজ্যের হাতে অধিক ক্ষমতার দরকার হয়না। যে ক্ষমতা আপনাদের আছে, সেই ক্ষমতা আপনারা প্রয়োগ করুন, রাজ্যের হাতে এই ক্ষমতা আছে। বে-আইনি লক আউট করা একটা কোম্পানি আজকে খৈতানরা কিনে নিল, সাসপেন্ড নোটিশ না দিয়ে। আমরা জানি ইন্ডাস্ট্রিয়াল ডিসপুট অ্যাক্ট লক-আউট লে-অফ, স্ট্রাইকের প্রভিশন আছে, কিন্তু সাসপেন্ড নোটিশ না দিয়ে লক-আউট করা বে-আইনি। যে কাজকারবার আজকে হচ্ছে, মেটাল বক্স, এ.এম.সি. সহ ছোট, বড়, সমস্ত মাঝারি কারখানায় আপনি বলতে পারবেন একটা জায়গাও আপনি ব্যবস্থা নিয়েছেন। তার কারণ নিলে পুঁজিপতিদের গায়ে আপনাদের হাত পড়বে। আপনাকে আরও বলি ১৯৮৯ সালে ২১১টি ক্ষেত্রে লক আউট হয়েছে এবং এরজন্য প্রায় ১ লক্ষ ৪৮ হাজার ৩৪৯ জন শ্রমিককে কারখানার বাইরে বসতে হয়েছে এবং ২ কোটি ৮১ লক্ষ ৫৯ হাজার ৭৫০ দিন শ্রম দিবস নষ্ট হয়েছে যা ভারতবর্ষের কোনও রাজ্যে হয়নি। ওনার পাশে বসেছিলেন কোনও একজন মন্ত্রী, আমাদের মন্ত্রী নয়, বর্তমান বন্ধু সরকারের মন্ত্রী গুজরাটের, আমি তার বক্তৃতার কপি নিয়ে এসেছি, উনি যখন তার পাশে বসেছিলেন আমি সেখানে তখন ডেলিগেট হিসাবে ছিলাম, উনি এক জায়গায় বলছেন কিভাবে শ্রম দপ্তর তৈরি করেছেন যার ফলে একটা মানসিক অবস্থা তৈরি হয়েছে ইন্ডাস্ট্রিজ এবং ইন্ডাস্ট্রিয়াল ওয়ারকারদের মধ্যে, শিল্প এবং শিল্পের সঙ্গে যুক্ত মানুষ এক জায়গায় সহবস্থান করছে। আজকে এই আবহাওয়া তৈরি করেছেন যেখানে বিনিয়োগ বাড়ছে, শ্রমিক সংখ্যা বাড়ছে, গ্রোথ বাড়ছে, কান্ট্রির ইকনমি ভাল হচ্ছে। এক জায়গায় বলছেন I am happy to state that Gujrat enjoys the reputation of industrial harmony and peace. This has lead to a influx of competency of the State. In fact the State has galloped to No. 2 position among industrially advanced states. আগে গুজরাট ২নং দাবি করতে পারত না, আগে ২ নং ছিল আমাদের, মহারাষ্ট্র ১নং দাবি করত। আজকে গুজরাট ২ নম্বরে চলে গেছে এবং লেবার পলিসি It has been possible because of the positive labour policy of the state. আমারও ঠিক একই বক্তব্য। আপনারা বক্তৃতায় শুধু প্রাক্তন কেন্দ্রীয় সরকারকে গালাগালি দিয়েছেন, কোনও বক্তৃতায় আপনারা পজিটিভ লেবার পলিসি ঘোষণা করেননি। সমস্ত জায়গায় যে ইন্ডাস্ট্রিয়াল পলিসি ঘোষণা করতে হবে আমি এই দাবি করি না, ইন্ডাস্ট্রিয়াল পলিসি কেন্দ্রীয় সরকারের সঙ্গে যুক্ত, কিন্তু শ্রম নীতি বেশির ভাগ প্রায় সবই আপনার। শ্রম নীতি সংক্রান্ত কোনও নির্দিষ্ট নীতি আপনি ঘোষণা করতে পারেননি। আপনি শুধু গালাগাল দিয়েছেন, এখনও সেই গালাগাল কন্টিনিউ করছেন। এই

সরকারের চিফ মিনিস্টার গতকাল পর্যন্ত বলেছেন যে অজিত সিং ভয়ানক খারাপ কাজ করেছেন। আমরা তার সঙ্গে একমত। আপনি বলেছেন আগের সরকার পরিবর্তন হয়ে বর্তমানে ভি পি সিং সরকার এসেছে, এই পরিবর্তনকে আমরা স্বাগত জানাই। কারণ, কেন্দ্রের নতুন সরকারের যে শ্রম নীতি তাতে শ্রমিকশ্রেণী ও জনসাধারণের আশা-আকাঙ্খার প্রতি সহানুভূতিশীল মনোভাব দেখিয়েছেন। আগের কেন্দ্রীয় সরকারের তুলনায় পশ্চিমবঙ্গে শিল্প উন্নয়নের জন্য বর্তমান সরকারের মনোভাব অনেক আশাব্যঞ্জক বলে আমরা লক্ষ করছি। আপনি বলেছেন অতীতে কেন্দ্রীয় সরকারের লৌহ ও কয়লার জন্য মাশুল সমীকরণ নীতি কার্যকর করার ফলে পশ্চিমবঙ্গ সহ সমগ্র পূর্বাঞ্চলে শিল্প উন্নয়ন সাংঘাতিকভবে ব্যাহত হয়েছে। এরফলে আমাদের তুলনামূলকভাবে পরিষ্কারভাবে এক প্রতিকূল অবস্থার মধ্যে ফেলা হয়েছে। পূর্বতন কেন্দ্রীয় সরকার এই ধরনের একটি গুরুত্বপূর্ণ সমস্যার কার্যকর সমাধানের পথটিকে ভন্ডামির সাথে এড়িয়ে গেছে। খুব কুরুচিপূর্ণ শব্দ ব্যবহার করেছেন এই ভন্ডামি শব্দ ব্যবহার করে। বিষয়টিকে গুরুত্বসহকারে চিন্তা করার জন্য বর্তমান সরকারের নিকট আমরা আমাদের দাবি উত্থাপন করছি। আমরা আশা করব তারা এই বিষয়ে প্রতিবিধানের জন্য সঠিক পদক্ষেপ গ্রহণ করবেন। শুধু তাই নয়, আপনি লেবার কনফারেন্সে গিয়ে যা বলেছেন সেটা পরে এখানে উল্টো বলেছেন। আপনি ওখানে বলেছেন টেক I take this opportunity in welcoming the National Front Government installed at the Centre which beats to the hope and aspiration of the working class and toiling masses আর এখানে এসে বলেছেন সাংঘাতিক খারাপ কাজ করেছে। তার কারণ বিপদ বড় বালাই। মাশুল সমীকরণের দাবি আমার একার ছিল না, মাশুল সমীকরণের দাবি আমার, আপনার, সমস্ত ট্রেড ইউনিয়নের দাবি ছিল এবং মাশুল সমীকরণের দাবিতে যখন আমাদের সরকার ছিল তখন এক দিনের জন্য শিল্পে ধর্মঘট করেছিলাম, সেই কনভেনসনে আপনাদের সঙ্গে কাঁধে কাঁধ মিলিয়ে বলেছিলাম আমরা রাজ্যের আর্থিক সমস্যার প্রয়োজনে শিল্পে ধর্মঘট সমর্থন করছি। সেজন্য আই এন টি ইউ সি, সি আই টি ইউ সি, ডি টি ইউ সি, বি এম এস, এইচ এম এস ইত্যাদি সমস্ত টেড্র ইউনিয়ন এর তরফ থেকে ২০ আর ২৫শে বেকার হলে ১৪ দফা দাবি সনদ তৈরি হয়েছিল যার ভিত্তিতে আন্দোলন হয়েছে এবং আমি তখন আই এন টি ইউ সি'র সঙ্গে যুক্ত ছিলাম এবং কংগ্রেস তখন সরকারে ছিল, আমরা এর প্রতিবাদে ৭৪ দিন জুট মিলে ধর্মঘট করেছি। এই দাবি সনদের ভিত্তিতে ৪৫ দিন, যা বৃটিশ পিরিয়ডে হয়নি, আমরা বড় বড় কোম্পানি বার্ড, জেসপ, জুট কোম্পানিকে বন্ধ করে ইন্টারিম রিলিফ আদায় করে নিয়েছি আর আজ আপনারা শুধু মুখে বলছেন যে অজিত সিং সাংঘাতিক কাজ করেছেন। আজকে এই যদি অবস্থা হয় তাহলে এই কথা হাউসের সবারই কথা হওয়া উচিত, বিভাগের পক্ষ থেকে এই বাজেটের পরিপ্রেক্ষিতে। ইন্ডাস্ট্রি মিনিস্টারের আজকে বার্নিং ইসু হচ্ছে ছোট বড় সমস্ত কারখানা বন্ধ হয়ে যাচ্ছে। ট্রাডিশন্যালি ইন্ডাস্ট্রিয়াল স্টেট ও ছোট বড় সমস্ত কলকারখানা আজকে বন্ধ হয়ে যাচ্ছে স্বভাবতই একে পরিকল্পনা করে আটকাতে হবে যাতে বন্ধ না হয়, ক্লোজার, লক-আউট না হয়, ছাঁটাই না হয়। আজকে ভলানটারি রিটায়ারমেন্টের নাম করে লক্ষ লক্ষ মানুষকে তাড়িয়ে দেওয়া হচ্ছে উইদাউট বেনিফিট, আর আপনি সেখানে নীরব দর্শকের ভূমিকায় অন্ধ ধৃতরাষ্ট্রের মতো বসে আছেন। আমরা বলছি করতে হবে, নিতে হবে, আর উনি'ও বলছেন

করতে হবে, দিতে হবে। কে দেবে, আর কে করবে এই কথা আজকে স্পষ্ট করে বলবার জন্য আমি শ্রমমন্ত্রীকে অনুরোধ করছি। যেকথা আমি বলতে চেয়েছিলাম তা হচ্ছে এই, অজিত সিং আজকে আর অজিত সিং নয় অজিত সিং একটা নীতি ঘোষণা করেছেন। আপনারা যারা বামপন্থী আছেন তারা নিশ্চয় এটা ভাল করে জানবেন যে, এটা একটা ভয়ঙ্কর নীতি। তিনি বলেছেন, বন্ধ কলকারখানার ব্যাপারে রাজ্য সব করবে, কেন্দ্র কোনও বন্ধ কলকারখানা খুলবে না। বেঙ্গল পটারির মতো জায়গায় কাজকে মুখ্যমন্ত্রী বলতে বাধ্য হয়েছেন যে আমি অজিত সিং-এর সঙ্গে একমত নই। শুধু একমত নই বললেই চলবে না। কিন্তু কি করবেন? আগামি মাস থেকে বেঙ্গল পটারির কয়েক হাজার মানুষ মাইনে পাবে না। সমস্ত সেন্ট্রাল ট্রেড ইউনিয়ন একসাথে যুক্ত হয়ে সমস্ত বি.আই.এফ.আর.দাবি মেনে নিয়েছে। একযোগে সমস্ত দাবি মেনে নিয়েছে, কিন্তু তা সত্ত্বেও বেঙ্গল পটারির কয়েক হাজার শ্রমিক আগামি মাস থেকে মাইনে পাবে না। কি করবেন? তারজন্য শুধু অজিত সিং-এর সমালোচনা করে শেষ করবেন? ইতিবাচক কিছু পজেটিভ করণীয় কর্তব্যের কথা আমরা শুনতে চাই। অজিত সিং করছে না বলে চুপ করে বসে থাকবেন? আমরা ঐ নীতির সাথে একমত নই। এইখানেই আপনাদের সমস্ত দায়িত্ব কর্তব্যের ইতি সরকারের সমস্ত কর্তব্য শেষ এই কথা আমরা বিশ্বাস করি না। আপনাদের এই জিনিস করতে হবে। বাংলাদেশের এই ভয়ঙ্কর অবস্থায় আপনারা লোকের কাছে একটা আবহাওয়া তৈরি করার চেষ্টা করছেন যে, কেন্দ্রীয় সরকারের দ্রব্যমূল্য বৃদ্ধির বিরুদ্ধে লড়াই করবেন। সেই লড়াই শুধুমাত্র এখানে নয়, বাইরে'ও আপনাদের ঘোষণা করতে হবে সেখানে'ও আপনাদের বলতে হবে আই.এন.টি.ইউ.সি.র সাথে করবেন কিনা সেটা'ও আপনাদের আজকে ভাবতে হচ্ছে। আপনারা'ও সেখানে আজকে সংকীর্ণতা দোষে দুষ্ট হচ্ছেন। আমরা তো এইসব করিনা। আমরা যে এইসব করিনা, তার নজির আমাদের আছে। আমরা ১৪ দফা দাবির ভিত্তিতে যখন লড়াই করেছিলাম তখন এসব দেখিনি। অপর দিকে আপনারা একবার ১৪ দফার জায়গায় ১৫ দফা করে দিয়েছিলেন 'রাজীব হঠা'ও যুক্ত করে। তাহলেই কিসব সমস্যার সমাধান হয়ে যাবে? আপনারা একদিন ধর্মঘট'ও করে দিলেন। আমি নিজে আপনাদের দলের সকলকে ডেকে বলেছিলাম যে, রাজীব গান্ধী হঠলেই সমস্ত সমস্যার সমাধান হবে না। আজকে ভি.পি.সিং এসেছে। তিনি'ও কিসব সমস্যার সমধান করতে পেরেছেন? একটা বড় বাজেট তো পাশ হয়ে গেছে সমাধান কিছু হয়েছে? সরকারের অর্থনীতি মোটামুটি ভাবে আপনারা বুঝতে পেরেছেন, বাজেটের পরিচয় আপনাদের হয়ে গেছে। তার শিল্প নীতি সম্পর্কে আপনারা পরিচয় পেয়েছেন। একসঙ্গে গিয়ে তার বিরোধিতা করতে হয়েছে যে বিল পাস হয়েছে তাকে আটকাতে হয়েছে। শিল্প নীতি সংক্রান্ত যে বাজেট প্লেস করা হয়েছিল আমরা তখন বলেছিলাম ইন্ডাস্ট্রিয়াল রিলেসনস অ্যাক্ট সম্পূর্ণভাবে বাতিল করা হোক। আমাদের সরকার থাকা সত্ত্বেও আমরা আপনাদের চেয়ে জোর দিয়ে বলেছিলাম। আজকে কমিটি হয়েছে। সেই ডেলিগেটে আপনি'ও ছিলেন এবং ডেলিগেট হিসাবে আমরা'ও ছিলাম। আমাদের আই.এন.টি.ইউ.সি.র সভাপতি জি. রামানুজদের নেতৃত্বে কমিটি হয়েছে, নতুন করে কমপ্রিহেনসিভ বিল আনাবার জন্য। কিন্তু তাসত্ত্বেও এই সরকারের পক্ষ থেকে যেভাবে আন্দোলন করা উচিত সেইভাবে আপনারা আন্দোলন করছেন না। আমি গতবারে'ও মুখ্যমন্ত্রীকে বলবার চেষ্টা করেছি যে, শুধু ১৫ কোটি টাকা দিলে বেঙ্গল পটারি চলবে, এটা বোধ হয় আপনি জানেন। কিন্তু তা সত্ত্বেও কেন বসে আছেন?

কেন এতদিন ধরে বসে আছেন? অনেক আগে থেকে যদি প্রমোটার খুঁজতেন তাহলে নিশ্চয় পেতেন। যাতে না পাওয়া যায় সেইজন্য আপনাদের ইঙ্গিতে কোর্টে চলে যাচ্ছে ঠিক বেঙ্গল ল্যাম্পকে'ও আপনারা এইভাবে কোর্টে পাঠাচ্ছেন। আপনারা দেখাচ্ছেন কোর্টের হাতে পড়ে আছে, অতএব আমরা কিছু করতে পারছি না। বেঙ্গল ল্যাম্পের ব্যাপারে আমরা অনেক আগেই বলেছিলাম অসীমবাবু রাজনৈতিক চাপের কাছে, জ্যোতিবাবুর চাপের কাছে নতি স্বীকার করে তাড়াতাড়ি বলে দিলেন যে, আমরা বেঙ্গল ল্যাম্পকে জাতীয়করণ করে নেব পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে। তারপরে টালবাহানা করতে করতে ৬ মাস এক/দুই বছর কেটে গেল, আই.ডি.বি.আই. বি.আই.এফ.আর. ইত্যাদি বিভিন্ন প্রতিষ্ঠানের কাছে টাকা চাইতে গেলেন। আজকে গোয়েঙ্কা, কালকে ব্যাঙ্ক, পরশুদিন আই.ডি.বি.আই.এর কাছে টাকা চাইতে গেলেন। তারপর একটা মামলা করে দিয়ে বসে রইলেন। তারপর এখন বলছেন মামলা হয়ে গেছে, আমরা নিজেরা অধিগ্রহণ করতে পারছি না। দেখি মামলার কি হয় তারপর দেখা যাবে। এখানে যতীনবাবু আছেন। বেঙ্গল ল্যাম্পের কি পরিস্থিতি তৈরি করে রেখে দিয়েছেন, আমরা জানি। সেখানে একটা চক্রান্ত হচ্ছে আসল মালিক তপনবাবুকে আবার ফিরিয়ে আনবার জন্য। কয়েকদিন আগে পর্যন্ত কোর্টের একটা কাগজ নিয়ে এসে সমস্ত সম্পত্তি বাইরে নিয়ে যাবার চেষ্টা করছেন। আর এই সরকার বোকার মতো হয়ে তাকে মদত দিচ্ছেন। কিছুদিন আগে অসীমবাবু একটি কথা বলে গিয়েছিলেন আপনি সেই কথা সমর্থন করেন কিনা জানি না আমরা সেই কথা শুনতে চাই।

[4-05 — 4-15 P.M.]

বললেন আমরা বিক্রি করছি জমি সিক ইন্ডাস্ট্রিজ যেগুলি বন্ধ হচ্ছে তার। এইরকম ইন্ডাস্ট্রিজ বহু জায়গায় আছে যেগুলি ব্রিটিশ আমলের ইন্ডাস্ট্রিজ এবং অনেক বড় জায়গা নিয়ে এক একটা কম্পানি এক একটি কারখানা গড়ে তুলেছিল। বন্ধ কারখানার সেই সমস্ত জায়গাগুলি বিক্রি করে দিচ্ছেন এবং বলছেন আমরা শর্ত করছি। দেখাতে পারবেন যে শর্ত করছেন? আপনার নিজের এলকা দমদমে অ্যালুমিনিয়াম কারখানার জমি বিক্রি হচ্ছে। আপনি সেটা বন্ধও করতে পারেন নি আবার যে শর্ত-র কথা বলছেন সেটাও পারেন নি। আপনারা যে কথা বলছেন তার একটাও নজির দিয়ে যদি দেখাতে পারেন যে বন্ধ কারখানার জায়গা বিক্রি করে দিয়ে সেখানে ছোট কারখানা করে সেই বন্ধ কারখানার শ্রমিকদের আপনারা রুটির ব্যবস্থা করে দিয়েছেন তাহলে আমাদের কোনও অধিকার থাকবে না এখানে বক্তৃতা করার। বরাহনগরের জুট মিলের কয়েকশ একর জমি মারোয়াড়িদের কাছে চলে যাচ্ছে। আমার কাছে লিস্ট আছে যেখানে যেখানে আপনারা উদ্যোগ নিয়েছেন এই সিক ইন্ডাস্ট্রিজের ব্যাপারে। নদীয়া জুটের কথা কে যেন বলছিলেন। নদীয়া জুট এবং গৌরিশঙ্কর জুট মিলের জমি বিক্রি করে দেবার জন্য তারা আজকে ব্যবস্থা করছেন। আমি আপনাদের বলব, শিল্পের সাথে যুক্ত বাংলার মানুষদের আগে বাঁচান তারপর কংগ্রেস, কমিউনিস্ট, আর.এস.পি ফরোয়ার্ড ব্লক হবে। সবচেয়ে যেটা সর্বনাশ করছেন তা হচ্ছে মুভমেন্টগুলির সর্বনাশ করছেন, মুভমেন্ট করতে দিচ্ছেন না। আর যখন ২/১টা আন্দোলনের কথা হচ্ছে তখন সেগুলিকে ভয়ঙ্করভাবে প্রতিবাদ করার চেষ্টা করছেন। এইতো শিক্ষকদের ব্যাপারটাই দেখুন না। রাতারাতি ৬৫ বছর থেকে ৬০ বছর করে দিলেন। এমন কি শিক্ষকদের পেনসন,

প্রভিডেন্ট ফান্ডের টাকার কি অবস্থা আপনারা জানেন। সেখানে শিক্ষকদের যে পেনসনের কথা বলছেন সেই পেনসন পর্যন্ত শিক্ষকরা নির্দিষ্ট টাইমে পাচ্ছেন না। ইচ্ছে হলে এসব কথা মাস্টারমশাইদের জিজ্ঞাসা করবেন। মন্ত্রী হয়ে তো জনসংযোগ কমে গিয়েছে কাজেই আপনার পার্টির লোকদের জিজ্ঞাসা করবেন এবং তারা যদি অসত্য কথা না বলেন তাহলে জানতে পারবেন কত শিক্ষক নির্দিষ্ট সময়মত পেনশন পাচ্ছেন না এবং কত শিক্ষক পেনশন না পেয়ে না খেতে পেয়ে মারা গিয়েছে। আর যখন আপনাদের শরিকদলগুলি এ ব্যাপারে আন্দোলন করতে যাচ্ছে তখন তাদের গলা টিপে মারবার চেষ্টা করছেন। কিন্তু আপনাকে বলি, অন্ধ হলেও প্রলয় বন্ধ থাকবে না। মরভূমিতে বালির ঝড় যখন ওঠে তখন যেমন উটপাখি বালিতে মুখটা গুঁজে দিয়ে ভাবে যে আর বোধহয় ঝড় উঠবে না এবং তার মৃত্যুও হবে না কিন্তু তা হয়না, ঝড় হয় এবং উটপাখির মৃত্যু হয়, তেমনি আপনাকে বলছি, অন্ধ হলেও প্রলয় বন্ধ হবে না বা অন্ধ হলেও আপনি প্রলয়কে ঠেকাতে পারবেন না একথাটা আপনি মনে রাখবেন। আজকে আপনি ক্ষমতার দম্ভে আমাদের সমস্ত কথা উড়িয়ে দিতে পারেন কিন্তু একদিন আসবে যেদিন এই দম্ভ এবং ঔদাসিন্য আপনাদের পতনের চূড়ান্ত কারণ হবে। রাবন সীতার চুলে হাত দিয়ে সর্বনাশ করেছিলেন। আপনারা শ্রমিক কর্মচারিদের পয়সায় এবং তাদের মিছিলের কাঁধে ভর করে সরকারে এসেছেন এবং ঐ লালবাড়িতে গিয়ে পৌঁছেছেন কিন্তু যে সর্বনাশ আপনারা করছেন তারজন্য একদিন আপনাদের জবাবদিহি করতেই হবে এবং সেদিন আর বেশি দূরে নেই। বলতে হয় সেই ব্রহ্ম সঙ্গীতের কথা মনে রেখো শেষের সেদিন বড় ভয়ঙ্কর। সেই ভয়ঙ্কর দিনের কথা আপনাকে আমি স্মরণ করিয়ে দিচ্ছি। স্যার, উনি যে সমস্ত বইপত্র এবং কাগজ আমাদের দিয়েছেন তা স্ববিরোধিতা এবং অসতে ভরা। যে সমস্ত বই গতকাল এবং পরশুদিন আমাদের দিয়েছেন লেবার ইন ওয়েস্ট বেঙ্গল, ইন্ডাস্ট্রিয়াল সিন ইন ওয়েস্ট বেঙ্গল ইত্যাদি সে সম্পর্কে আমি দু/একটি কথা বলছি। এখানে হয় ছাপার ভুল আছে বলে তিনি স্বীকার করবেন আর না হয় ইচ্ছাকৃতভাবে অসত্য কথা বলেছেন সে কথা স্বীকার করবেন। আর পদত্যাগের কথা আপনাকে বলে লাভ নেই কারণ পদত্যাগ আপনি করবেন না। পদত্যাগ কেন, সাধারণভাবে মানুষ নিত্যনৈমিত্তিকভাবে যা করে তাও আপনি করবেন না। তবুও বলছি, এগুলি দেখবেন। গত বছর রাজ্যে ধর্মঘট, লক আউট হওয়া কারখানার সংখ্যা এবং এর ফলে ক্ষতিগ্রস্ত শ্রমিকদের সংখ্যা এবং ঐ দুটি ঘটনায় নষ্ট হওয়া শ্রমদিবসের সংখ্যা দিয়ে শ্রমমন্ত্রী বিধানসভায় স্ববিরোধী বক্তব্য রেখেছেন। মাননীয় সদস্য শ্রী এ.কে.এম. হাসানুজ্জামানের লিখিত প্রশ্নের উত্তরে মাননীয় শ্রমমন্ত্রী জানিয়েছিলেন এ রাজ্যে ১৯৮৯ সালের ১লা জানুয়ারি থেকে ৩১শে ডিসেম্বর পর্যন্ত শিল্পে ধর্মঘটের সংখ্যা-১০। এর সঙ্গে জড়িত শ্রমিক ছিল ১৩ হাজার ৬৮৯ জন, আর শ্রম দিবস নষ্ট হয়েছে ১ লক্ষ ৩৭ হাজার ৯১৩ দিন। শিল্পে লক আউট-এর সংখ্যা ছিল ৭৫৫। এই লক আউটের জন্য যেখানে ৬৫ হাজার ৮৯০ জন শ্রমিক জড়িত ছিল সেখানে ৬৮ লক্ষ ৯১ হাজার ৪৫ দিন শ্রম দিবস নষ্ট হয়েছে। আবার ছাপানো বাজেট ভাষণের ৩-এর পাতায় ৮ প্যারাতে ঐ শ্রমমন্ত্রী বলেছেন — হাসানুজ্জামান যে প্রশ্ন করেছেন, যে ফিগারগুলি আমি দিলাম—যে ১৯৮৯ সালে রাজ্যে ১৬টি শিল্প ধর্মঘটের ঘটনা ঘটেছে। আগে হাসানুজ্জামানের প্রশ্নের উত্তরে বলেছেন যে ১০টি, আর পরবর্তীকালে আপনার বাজেট বিবৃতিতে বলছেন যে ১৬টি শিল্প ধর্মঘট হয়েছে। আগে প্রশ্নের উত্তরে বলেছেন যে ১৩ হাজার ৬৮৯ জন শ্রমিক

জড়িত ছিল, এখন বলছেন যে ১৪ হাজার ১৭৩ জন শ্রমিক জড়িত ছিল। আগে বলেছেন যে ১ লক্ষ ৩৭ হাজার ৯১৩টি শ্রম দিবস নষ্ট হয়েছে, এখন বলছেন ১ লক্ষ ৪৮ হাজার ৩৬৯ জন শ্রমিক জড়িত ছিল এবং ২,৮১,৫৯,৭০৫টি শ্রম দিবস নষ্ট হয়েছে। এখানে ফিগার লেখা আছে। আমার প্রশ্ন আপনার কাছে যে কোনও ঠিক সেটা বলুন? লক আউটের জন্য আপনি শ্রম দিবস নষ্টের সংখ্যাগুলি দিয়েছেন একটা দিয়েছেন হাসানুজ্জামানের লিখিত প্রশ্নের উপরে ভিত্তি করে, আর একটা দিয়েছেন আপনার বাজেট ভাষণের উপরে ভিত্তি করে। আমার আপনার কাছে প্রশ্ন, আপনি বলুন কোনটা ঠিক? আপনি হয় বলুন যে ছাপাখানা ভুল ছেপেছে, তানাহলে আপনি বুঝতে পারছেন না, আপনি নিজেকে ঠিক করার ব্যবস্থা করুন। স্যার, এ স্টাডি অন দি ইন্ডাস্ট্রিয়াল সিন ইন ওয়েস্ট বেঙ্গল, ডিপার্টমেন্ট অব আই অ্যান্ড সি, গভর্নমেন্ট অব ওয়েস্ট বেঙ্গল, প্যারা-২ আপনাকে দেখতে বলছি। যেখানে তারা বলেছেন, "দি সিচুয়েশন নো ডাউট কলস ফর এ হাই ডিগ্রি অব ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট টু এনসিওর দি ইকনমিক ওয়েল বিইং অবদিস লার্জ পপুলেশন।" এই কথা বলার পরেও আপনি পরবর্তীকালে ইমপ্লিমেন্টটা দেখুন। দীর্ঘদিন ধরে যেখানে একেবারে যুদ্ধকালিন ঘোষণা করে, পরিকল্পনা নিয়ে নতুন করে শিল্প তৈরি করে এই অর্থনীতির সঙ্গে লড়াই করে কাজ করা দরকার ছিল তা করতে পেরেছেন? উনি বহু জায়গায় বক্তৃতার মধ্যে বলেছেন, কোনও কোনও জায়গায় বলেছেন চিফ মিনিস্টার যে বি.আই.এফ. আর কিছু কিছু কাজ করেছে। উনি আবার বলছেন যে বি.আই.এফ.আর যে কয়টি পরিকল্পনা আমাদের কাছ থেকে নিয়েছে কোনটাই সুরাহা করতে পারেনি। এখন তো বন্ধু সরকার আছে তাদের বলুন। বি.আই.এফ.আর এমন একটা সংস্থা যে সুপ্রিম কোর্টের চেয়ে বেশি ক্ষমতা ধরে। আপনারা প্রাইম মিনিস্টার, ইন্ডাস্ট্রি মিনিস্টারকে বলুন যে আপনাদের কাছে ২ হাজার কেস পেন্ডিং করে রেখে দিয়েছেন, কোনও সুরাহা করার ব্যবস্থা করেন নি পশ্চিমবঙ্গের জন্য। এখন যখন এই ধরনের সংস্থা তৈরি হয়েছে, কেন্দ্রে বন্ধু সরকার আছে, তাদের বলুন। আমাদের সময়ে যখন প্রনব মুখার্জি কেন্দ্রের মন্ত্রী ছিলেন তখন আপনারা ফলাও করে আক্রমণ করলেন এবং হেড কোয়াটার তুলে দিতে বাধ্য করলেন। সেই সময়ে কিছু কিছু অর্থ সাহায্য আমাদের বন্ধ কারখানাগুলি পাচ্ছিল বিশেষ করে চট শিল্পের কথা আপনারা জানেন। এখন বন্ধু সরকারকে জানান। আমরা যারা ট্রেড ইউনিয়ন করি, আমরা দাবি করেছি, এমন কি সিটুর অফিস থেকেও দাবি করা হয়েছে, আমরা সকলে দাবি করেছি যে চটকলগুলি হচ্ছে আমাদের সব চেয়ে ট্রেডিশন্যাল ইউনিট, বাংলার অর্থনীতির একটা বড় অংশ এরসঙ্গে জড়িত, বাংলার বাইরের মানুষের ধারনা মাত্র ২ লক্ষ, ৩ লক্ষ শ্রমিক-এর কথা বলছি, তাতো নয়। ৩০ লক্ষ শ্রমিক এবং 'র মেটেরিয়ালস উৎপাদনকারী যারা আছেন চটের তাদেরও রুজি-রোজগার এর সঙ্গে যুক্ত। শুধু মাত্র উত্তরবঙ্গে সীমাবদ্ধ নয়। আজকে পশ্চিমবঙ্গের হুগলি জেলা থেকে আরম্ভ করে বহু জেলায় আজকে পাট উৎপাদন করে বেঁচে আছে। ৩০ লক্ষ মানুষ যেখানে এই অর্থনীতির সঙ্গে যুক্ত, যেখানে আমাদের অভ্যন্তরীণ বাজার ৮০ পারসেন্ট পর্যন্ত মার্কেট করতে পারি, সেখানে এই শিল্পের সর্বনাশ করে দেওয়া হচ্ছে কেন? আজকে আই.ডি.এম-এর ব্যাপারে রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকার বলছেন যে এই শিল্পের কোনও ভবিষ্যত নেই। আমরা বলেছি ব্যবসার ন্যুনতম যে গ্যারান্টি সেই গ্যারান্টি এখানে রয়েছে। আমাদের এখানে 'র মেটেরিয়ালস বিদেশ থেকে আনতে হবেনা। আমাদের উৎপাদনের জন্য কোনও জিনিস বিদেশ

থেকে আনতে হবেনা। আমাদের উৎপাদনের জন্য সমস্ত জিনিস প্রায় ৮০ পারসেন্ট এখানে রয়েছে। আমাদের কোনও কিছুর জন্য বিদেশ যেতে হবেনা। এর চেয়ে ভাল ব্যবসা আর কি হতে পারে যেখানে উৎপাদনের গ্যারান্টি থাকছে, বাজারের গ্যারান্টি থাকছে? কাজেই এরচেয়ে ভাল বাজার আর হতে পারেনা।

[4-15 — 4-25 P.M.]

কেন বন্ধ করতে পারছেন না পুরো সিন্থেটিক? কেন শ্রীমতী ইন্দিরা গান্ধীর মত করতে পারছেন না যে এফ.সি.আই. থেকে আরম্ভ করে, ফ্যার্টিলাইজার কোম্পানি, সিমেন্ট কারখানা, তাদের গানি ব্যাগ ব্যবহার করতে হবে, চটের থলে ব্যবহার করতে হবে। কেন এটা করছেন না যে আমরা একটাও সিন্থেটিক ব্যাগ ব্যবহার করবো না? এইরকম ব্যবস্থা যদি করতে পারেন তাহলে ৮০ পারসেন্ট ডোমেস্টিক কনজাম্পশন হবে এবং ২০ পার্সেন্ট তারপর আপনারা রপ্তানি করুন। এর ফলে একটা কারখানাও আজকে মরবে না এবং বন্ধ থাকবে না। ২০টা কোম্পানি রোটেশন্যালি আপনাদের চোখের সামনে বন্ধ করে পালাচ্ছে এবং ফাটকা করবার করছে, আপনি একটার বিরুদ্ধেও কিছু ব্যবস্থা নিতে পারছেন না। এরফলে একটা ভয়ঙ্কর অবস্থা গড়ে উঠেছে। একটার পর একটা কারখানা লক আউট হয়ে যাচ্ছে এবং পরবর্তীকালে সেটা পার্মানেন্টলি বন্ধ হয়ে যাচ্ছে। আমি বলেছিলাম যেদিন মেটাল বক্সের মতো কারখানা বন্ধ করে দেওয়া হল, আজকে প্রায় আড়াই বছর হয়ে গেল, ২৬ জন সেখানে আত্ম হত্যা করেছে, সেখানে শুধু কংগ্রেসের লোকেরাই আত্মহত্যা করেনি, সিটু'র লোকেরাও আত্মহত্যা করেছে, তা সত্ত্বেও আজকে ঐক্য গড়া তো দূরের কথা হেড অফিসের সামনে শ্রমিকদের উপর হামলা হচ্ছে। অপরাধ, ওখানে সিকরেট ব্যালটে ইউনিয়ন হয়েছে, কোঅপারেটিভ থেকে আরম্ভ করে ইউনিয়ন পর্যন্ত সমস্ত জায়গায় সেখানে আই.এন.টি.ইউ.সি. আছে। একদিনও আপনারা খৈতানকে নিয়ে এসে বসাতে পেরেছেন আপনাদের সামনে? একদিনও ত্রিপাক্ষিক চুক্তির জন্য তাদের বসাতে পেরেছেন? চাপ সৃষ্টি করতে পেরেছেন? পারেন নি। খৈতান পরিবার ডেলি এক লক্ষ, দুই লক্ষ টাকা জুয়া খেলে উড়িয়ে দিচ্ছে আপনাদের নাকের ডগায়, আর সেই পরিবার যখন একটা কারখানা নিয়ে যেটা ইকনমিক্যালি ভায়েবল হতে পারে আমরা যে প্রস্তাব দিয়েছি, সেই প্রস্তাব আপনাদের কাছে আছে নিশ্চয়ই, বিশেষ করে এক নম্বর টা আপনার নাকের ডগায় বি.আই.এফ.আর, তার সমস্ত কাগজ পত্র নিয়ে তৈরি, একটা পাবলিক সেক্টার, বামার লোরি সে রেডি হয়ে গেল, তার ব্যাঙ্কের গ্যারান্টার হয়ে গেল, আমরা ইউনিয়ন থেকে সকলে মেনে নিলাম, তখন সিটু হামলা করছে, বম্বেতে সিটু সই করে দিল, মাদ্রাজে সিটু সই করে দিল, আর এখানে আই.এন.টি.ইউ.সি'র লোকেদের উপর হামলা করছেন এবং কিছুতেই এই কারখানা খোলার ব্যবস্থা করছেন না। তখন মুখ্যমন্ত্রী কোটি টাকা খরচ করে পিন্টু খৈতানের মেয়ের বিয়ে হচ্ছে, তিনি মেয়ের বিয়েতে গিয়ে ভোজ খাচ্ছিলেন। আমি তাকে বললাম, লোকজন মারা যাচ্ছে, আপনি ওখানে গিয়ে ভোজ খাচ্ছেন? আমরা ডেমনস্ট্রেশন করতে চেয়েছিলাম। উনি বললেন, না বিলেত থেকে একজন সাহেব আসছেন, তারসঙ্গে কথা বলতে হবে, তারজন্য গিয়েছিলেন। এইসব জিনিস চলছে আপনাদের এখানে। যতীনবাবু একটা বড় কথা বলেছিলেন যে আপনারা যে কতদূর সরে গেছেন, আজকে সেই তথ্য অন্য বিষয়ে উন্মোচন করে দিয়েছেন তিনি, খুব

প্রবীণ মানুষ সেইজন্য খুব সাহস করে সেটা উন্মোচন করে দিয়েছেন। স্যার, আপনার কাছে উনার দপ্তরের একটা গুরুত্বপূর্ণ বিভাগের কথা বলি। উনি লেবার ওয়েলফেয়ার পলিশি বলে একটা ব্যবস্থা করেছেন। কিন্তু আপনি যদি দেখেন, এই লেবার ইন ওয়েস্ট বেঙ্গল বইটাতে, এই ওয়েল ফেয়ারের নামে শুধু মাত্র কিছু পুরিতে বা এই ধরনের কোনও কোনও জায়গায় গেস্ট হাউস করে রাখা ছাড়া সত্যিকারের যে প্রবলেমের মধ্যে আছে লেবাররা, তাদের জন্য কোনও ইতিবাচক পদক্ষেপ নেননি। যেমন আমি উদাহরণ দিচ্ছি, ইউ.পি., মাদ্রাজ, ওখানকার সরকার বন্ধ কলকারখানা কে অনেক সময় অনুদান দিয়ে চলেছেন আর আমাদের এখানে একটা নজিরও দেখাতে পারবেন যে আমাদের এই বিপ্লবী মন্ত্রী, যিনি বন্ধ কলকারখানা খোলার ব্যাপারে এই ধরনের কোনও ওয়েল ফেয়ারের ব্যবস্থা করেছেন? আজকে মিনিমাম আপনার কাছে অনুরোধ এইসব বন্ধ কলকারখানার জন্য সিরিয়াসলি যেখানে ক্রাইসিস সৃষ্টি হয়েছে, আপনি যদি সত্যিই লেবার ওয়েলফেয়ার পলিশিতে বিশ্বাস করেন, আপনি পার ইয়ার প্রত্যেকের কাছ থেকে ৫০ পয়সা করে নেন, দরকার হলে একটাকা করে নিন, আমাদের আপত্তি নেই, কিন্তু সত্যিকারের একটা পলিশি তৈরি করুন, অ্যাটলিস্ট ঐসব বন্ধ কলকারখানার শ্রমিকদের ছেলেমেয়েদের বিনা পয়সায় পড়াবার বন্দোবস্ত করুন, তাহলে আমরা বুঝব কিছু কাজ করেছেন। কিন্তু আপনি বলতে পারবেন কয়েকটা জায়গায় কয়েকটা গেস্ট হাউস করা ছাড়া অন্যকিছু করতে পেরেছেন কিনা? স্যার আমাদের পশ্চিমবঙ্গ সম্পর্কে কেন্দ্রীয় সরকারের যে রিপোর্ট তাতে দেখা যাচ্ছে লার্জেস্ট নাম্বার অব প্রভিডেন্ট ফান্ড রিকভারি হয়নি আমাদের স্টেটে। আমরা বললেই উনি কি উত্তর দেবেন আমরা জানি, উনি বলবেন মামলা করা ছাড়া কিছু করার নেই। প্রায় ১০০ কোটি টাকার উপর হয়ে গেছে হার্ড আন্ড মানি, সাংবাদিক থেকে আরম্ভ করে সাধারণ শ্রমিক পর্যন্ত আজকে এই অত্যাচারের দ্বারা নির্যাতিত হচ্ছেন। সমস্ত মালিকরা এই জিনিস করছে। একটা জায়গায়ও আপনি প্রভিডেন্ট ফান্ড রিকভারি করলেন না। আমরা বারে বারে বলছি, আপনার আইন আছে আপনি আদালত দেখাবেন তো? এছাড়াও আপনি আইন প্রয়োগ করতে পারেন। তাদের স্থাবর, অস্থাবর প্রপার্টি বাজেয়াপ্ত করতে পারতেন, ২/৪ জনকে কোমরে দড়ি বেঁধে নিয়ে যেতে পারতেন। আপনারা কি দেখাতে পারবেন যে, প্রভিডেন্ট ফান্ডের টাকা মারার জন্য আপনারা একটাও এ জিনিস করতে পেরেছেন? সারা দেশে ১৫৩ কোটি টাকা মার গেছে, তারমধ্যে ১০৪ কোটি টাকাই পশ্চিমবঙ্গের। পশ্চিমবঙ্গে শ্রমিকদের ১০৪ কোটি টাকা মার গেছে, যেটা শ্রমিকদের হার্ড আর্ন্ড মানি। নিউ সেন্ট্রাল জুট মিলে ১০ হাজার শ্রমিক কাজ করেন। আমাদের বলেছিলেন, প্রভিডেন্ট ফান্ডের টাকা দিয়ে দাও, সেই টাকা দিয়ে কারখানা চলবে। আমি নিশ্চয়ই ভুল করছি না, আমার মনে আছে, আপনি প্রতিশ্রুতি দিয়েছিলেন — যদি আপনার স্মৃতি দুর্বল না হয় তাহলে নিশ্চয়ই আপনি স্বীকার করবেন, আপনি বলেছিলেন — ইন্ডাস্ট্রিয়াল কো-অপারেটিভ করে দেবেন। আজকে ৪/৫ বছর হতে চলল সেই কারখানা আবার মৃত হতে চলেছে। সেই ১০ হাজার লোকের না প্রভিডেন্ট ফান্ড, না গ্র্যাচ্যুইটি, না ই.এস.আই, কোনও টাকাই দিল না। কারখানা বন্ধ হতে চলেছে আপনার ফলস স্টেপিং-এর জন্য। আপনি ইন্ডাস্ট্রিয়াল কো-অপারেটিভ করে চালাতে পারলেন না। পারলে সেটা সারা দেশে একটা উদাহরণ হত — নিউ সেন্ট্রাল জুট মিল। শ্রমিকরা মালিক হয়ে কারখানা চালাতে পারত। সেটা তো হল না, আজকে আবার সেই কারখানা বন্ধ হবার পথে। আপনি

নিশ্চয়ই অবগত আছেন যে, লার্জেস্ট লক আউট, লে অফ, ক্লোজার-এর ঘটনা ঘটছে পশ্চিমবাংলায়। এখানে সবচেয়ে বেশি ম্যানডেস লস হচ্ছে এবং সারা দেশের বিভিন্ন স্টেটের তুলনায় পশ্চিমবঙ্গ গ্রোথ অ্যান্ড প্রোডাক্টিভিটির দিক দিয়েও লোয়েস্ট স্থানে রয়েছে। আমি আগেই বলেছি একটা সার্ভে হয়েছে, এখানে ৫৬১ জন শ্রমিক না খেয়ে মারা গেছে। এটাও দেশের মধ্যে সর্বাধিক। আমি আপনাকে বহুবার ব্যবস্থা নেবার জন্য বলেছি। অথচ আপনি কোনওরকম ব্যবস্থা না নিয়ে গোল্ডেন হ্যান্ডসেক করে চলেছেন। ট্রেড ইউনিয়নের ভাষায় যাকে গোল্ডেন হ্যান্ডসেক বলা হয়, আপনি তাই করছেন। অর্থাৎ ভলানটারি রিটায়ারমেন্ট স্কীম এখানে চালু হয়েছে। ভি.আর.এস-এর নামে যে কান্ড কারখানা চলছে বিভিন্ন জায়গায় দেখবেন এই স্কীম অনুযায়ী মালিকরা শ্রমিকদের ন্যূনতম আফটার রিটারমেন্ট বেনিফিটও দিচ্ছে না, না দিয়ে বহু জায়গায় সই করতে বাধ্য করছে। এমন কি তারা বলছে, ডি.এ. কাট্ করতে হবে। তারপর আমি বোনাসের কথা আর বলছি না, আপনি বহু জায়গায় মিনিমাম বোনাসও দেওয়াতে পারছেন না। শ্রমিকদের চাকরির মেয়াদ শেষ হবার আগেই ছাঁটাই করে দেওয়া হচ্ছে। সেখানেও আপনি তাদের বেনিফিট পাইয়ে দিয়ে বাড়ি পাঠাতে পারছেন না। ৩০/৪০ বছর কাজ করার পরে তাদের খালি হাতে বাড়ি চলে যেতে হচ্ছে, আত্ম-হত্যা ছাড়া তাদের কাছে আর কোনও পথই থাকছে না। এমন কি অনেক ক্ষেত্রে পরিবারবর্গকে নিয়ে আত্মহত্যা করছে। এগুলি নিশ্চয়ই গর্বের বা আনন্দের বিষয় নয়, বিশেষ করে পশ্চিমবঙ্গের মতো সচেতন রাজ্যের পক্ষে। সেইজন্য আপনাকে আমি এবিষয়ে ভাবতে বলছি। কারণ আপনারা পুঁজিবাদ এবং মার্কসবাদ মিলিয়ে একটা মিশ্র আদর্শবাদ তৈরি করেছেন। মুখ্যমন্ত্রী সম্প্রতি ওয়েবেল এবং সিমেন'স-এ একটা মিটিং করতে গিয়ে বলেছেন, — প্রস্তর স্থাপনের সময়ে বলেছেন "ওয়েবেল — সিমেন'স-এর মতো জয়েন্ট ভেঞ্চার আমাদের বুস্ট আপ করবে, নতুন ইন্ডাস্ট্রিয়াল রেভলিউশন ঘটাবে।" এটা কি ধরনের কথা আমি বুঝতে পারলাম না! জয়েন্ট ভেঞ্চারের ওপর আপনাদের এত দরদ! আপনারাই এক সময় টাটা, বিড়লা, গোয়েঙ্কা, ছাবাড়িয়া প্রভৃতিদের গালিগালাজ করতেন। আর আজকে বলছেন, জয়েন্ট ভেঞ্চারে বিপ্লব ঘটবে। তারপর মর্ডানাইজেশনের নামে যন্ত্রের ব্যবহার দিনের পর দিন বাড়তে দিচ্ছেন। আপনারা আগে যাকে যন্ত্র দানব বলতেন, সেই যন্ত্র দানব আজকে সব গ্রাস করে নিচ্ছে। অথচ এল.আই.সিতে যখন প্রথম কমপিউটার বসানো হয়েছিল তখন আপনাদের লোকেরাই সেখানে ভয়ঙ্কর আন্দোলন করেছিল। আর আজকে ঢালাওভাবে, বেপরোয়াভাবে সরকারি, আধাসরকারি, বেসরকারি প্রতিষ্ঠান গুলিতে মর্ডানাইজেশনের নামে ওপর থেকে নিচ পর্যন্ত সর্বত্র মেশিন বসানো হচ্ছে। আপনারা কেন শ্লোগান দিচ্ছেন না, — আমাদের এত বড় দেশে ম্যান ছেড়ে মেশিন বসানো চলবে না? আজকে আপনারা কি করছেন? নিশ্চয়ই আমাদের দেশ বড় দেশ হংকং বা সাউথ কোরিয়ার মতো ছোট দেশ নয়, এখানে ১১/১২ কোটি মানুষ বেকার। পশ্চিমবঙ্গে ২ কোটি মানুষ বেকার সেখানে আজকে মর্ডানাইজেশনের নামে এই ভয়ঙ্কর যন্ত্র দানবকে বসাতে দিচ্ছেন। মানুষ পারে সেখানেও মর্ডানাইজেশনের নামে এই জিনিস করছেন। আজকে এখানে নিউ অ্যাভিনিউ অব এমপ্লয়মেন্ট কোথায় আছে? কনসেপ্ট অফ এমপ্লয়মেন্টকে বাদ দিয়ে কনসেপ্ট অফ মর্ডানাইজেশন সার্থক হতে পারে না, এই ন্যূনতম জ্ঞান আজকে আপনাদের সরকার হারিয়ে ফেলেছেন। ফিউডাল মানসিকতা নিয়ে মালিকরা থাকবে, আর মর্ডানাইজেশন হবে শ্রমিকদের ক্ষেত্রে শুধু মাত্র মেশিন বসিয়ে, তার

সেফিট হ্যাজার্ড হয়ে থাকবে, তার স্ত্রী পুত্র খেতে পাবে না। তাদের বস্তি গুলোর উন্নয়ন হবে না, সেখানে এখনো পর্যন্ত লণ্ঠন জ্বলবে, দেশের স্বাধীনতার ৫০ বছর পরেও সেখানেকার লোকেদের টি.বি. হবে! সেখানে কোনও মর্ডানাইজেশন হবে না, মর্ডানাইজেশন হবে শুধু মেশিন আর উৎপাদন। সেই জিনিসকে আপনারা সর্বত্র সমর্থন করছেন। যার ফলে আজকে অফিসগুলিতে ব্যাপকভাবে কমপিউটার বসিয়ে দিয়েছে। ফলে এক একটা অফিসে ৩০০/৪০০ লোক বসে আছে। যদি অফিসের এক্সপানশন হয়, ইন্ডাস্ট্রির এক্সপানশন হয়, কাজের নতুন অ্যাভিনিউ তৈরি হয় এবং তারপর মর্ডানাইজেশন করে, তাহলে আমাদের কোনও আপত্তি নেই। আজকে ডিফেন্সে মর্ডানাইজেশন করুন, আমাদের কোনও আপত্তি নেই। কিন্তু আজকে ক্যালকাটা এয়ার পোর্টে যখন এই জিনিস হচ্ছে, তখন আপনারা আপত্তি করছেন না। যেখানে একটাও নতুন এয়ার বাস আসছে না এবং তা সত্ত্বেও সাড়ে তিনশো লোক সেখানে শুধু হেড কোয়াটারে বসে আছে কমপিউটারের জন্য আমরা শুভংকরীর জগতের মানুষ এখনো আছি, ৭কে ৭ দিয়ে গুন করতে আমাদের টরে টক্কা করে মেশিন বাজাতে হয়না, বিলেতের লোকেদের বাজাতে হয়। আমাদের এখানে যাতে কিছু বেশি এমপ্লয়মেন্ট হয় তারজন্য সেই মানসিকতা রাখতে হবে। যন্ত্রই এইসব নয়, যন্ত্রের নামে এই মর্ডানাইজেশনই সব নয়। আমি সব শেষে আপনাকে মনে করিয়ে দেব পে কমিশনের কথা। রিসেন্টলি যে পে কমিশনের রায়কে আমাদের মন্ত্রী কার্যকরী করেছেন তাতে প্রোডাকশনের সঙ্গে যুক্ত মানুষদের ভয়ঙ্করভাবে ক্ষতিগ্রস্ত করে দিয়েছেন। প্রোডাকশনের সঙ্গে যুক্ত মানুষদের যদি বঞ্চিত করা হয় — পে কমিশনের রিপোর্টের মধ্যে দিয়ে যা করা হয়েছে — তাহলে প্রোডাকশনের গ্রোথ বাড়বে না। চাবুক মেরে আপনি বিদ্যুৎ উৎপাদন বাড়াতে পারবেন না, মানুষকে কর্মের দিকে এগিয়ে দিতে পারবেন না। যা পারেন নি রাইটার্স বিল্ডিং-এ। সেখানে লোকগুলোকে দিয়ে কাজ করাতে পারেন নি এবং সেখানটাকে আজকে দু্নীতির আখড়া করে দিয়েছেন। যেখানে আপনারা বলেছিলেন, একটা স্বচ্ছ প্রশাসন, দুর্নীতি মুক্ত একটা শর্ত প্রশাসন উপহার দেবেন — এটা আপনাদের স্লোগান ছিল, এটাই আপনাদের এখানে ক্ষমতায় আসার ভিত্তি ছিল — সেখানে চূড়ান্ত আঘাত সৃষ্টি হয়ে গেছে। এবং এটা আপনাদের নীতির ফলেই হয়েছে। এখানে বেশিরভাগ বড় বড় কারখানা বন্ধ হয়ে গেছে। আমি আপনাদের বলব, আপনারা ইতিবাচক শ্রম-নীতি ঘোষণা করুন। কেন্দ্র ঠিক করে নি, শুধু মাত্র ঐকথা বলা ছাড়ুন। আমরা কেন্দ্রের সঙ্গে একমত নই, এই যে কথাটা আপনারা বলেন, এটা এমন কিছু বড় কথা নয়। একমত যদি না হন, তাহলে তার পরবর্তী পদক্ষেপ কি? তাহলে আপনারা কি করবেন? আজকে যে ভয়ঙ্কর কথা উচ্চারণ করেছেন কেন্দ্রীয় শিল্প মন্ত্রী অজিত সিং — যে, কোনও বন্ধ কারখানা নেব না। এর পরিমান কি? এক্ষেত্রে আপনারা কি করবেন, সেটা বলতে হবে। আমরা বিরোধী দলে, আমরা তো বলব যে, অজিত সিং অন্যায় করছেন। আর আপনারাও যদি বলেন যে, হ্যাঁ অজিত সিং অন্যায় করছেন, আমরা ওর সঙ্গে একমত নই, তাহলেই কি আপনাদের দায়িত্ব শেষ হয়ে যাবে? এটা শ্রমিকদের আত্মহত্যা থেকে বাঁচাবার বা তাদের মুক্তির পথ নয়। শান্তিবাবু, আমি আপনার উত্তর মোটামুটি জানি। আপনাকে অনেক বার বলেছি, প্রভিডেন্ট ফান্ডের টাকার কথা বলেছি, ই.এস.আই. স্কীমের টাকার কথা বলেছি। ১০০ কোটিরও বেশি টাকা নষ্ট হয়ে গেছে, আপনি কিছু করতে পেরেছেন, কিছুই করতে পারেন নি। এরপরে আমি জানি আপনি আপনার উত্তরে হাইকোর্ট দেখাবেন। পিছনের

দিকের দরজা হাই কোর্টের দিক দেখিয়ে দেবেন। তবুও আমি আপনাকে বলি এখনো মানুষের আশা আপনার দিকে আছে। আর আপনার এই দপ্তর যদি কিছু নাই করতে পারে তাহলে এই দপ্তর তুলে দিন, এরজন্য ব্যয় বরাদ্দ কেন? এর জন্যই আমি এই ব্যয়-বরাদ্দের বিরোধিতা করছি, শুধু বিরোধিতার জন্যই বিরোধিতা নয়। আমি কয়েকটা ইতিবাচক কথা বলতে চাই। ইতিপূর্বেই অনেকগুলি বলেছি, সবগুলো বলা সম্ভব নয়। তবুও আমার মনে হয় যে, আপনাদের দল মাঝে মাঝে যে সমস্ত কথা বাইরে বলে থাকে সামনে রেখে যদি আপনি শ্রমনীতি গ্রহণ করেন, তাহলে কিছু ভাল ফল পাওয়া যেতে পারে। কারণ আপনাদের দল সম্বন্ধে আমার কিছু ওপিনিয়ন খুবই পরিষ্কার। আপনাদের যাঁরা ট্রেড ইউনিয়ন করেন, তারা ৫০-এর দশকে সংগঠিত শ্রমিকদের জন্য কিছু কথা বলেছিলেন, কিছু কাজ করেছিলেন। কিন্তু ৬০-এর দশকের শেষ দিকে একটা ইরেসপন্সিবল ট্রেড ইউনিয়ন মুভমেন্ট করেছেন, যার ফল আজও ভুগছেন। বিনিয়োগকারিরা এখান থেকে পালিয়ে গেছে, আর আসছে না। আর আজকে ট্রেড ইউনিয়ন গুলিকেই রেখে দিয়েছেন, ট্রেড ইউনিয়ন মুভমেন্টকে শেষ করে দিয়েছেন। এই তিনটে ভূমিকা আপনাদের আছে। স্বভাবতই আমি আপনার কাছে অনুরোধ করব, কোর্টের দিকে না তাকিয়ে, আপনার দপ্তরের যে কাজ পজিটিভ রেজাল্ট দেবে, সে সম্পর্কে আপনি বক্তব্য রাখুন, শুধু কোর্ট দেখিয়ে নয়, দিল্লিকে সমালোচনা করে নয়। এই কথা বলে আমি বাজেটের বিরোধিতা করে, কাট মোশনগুলিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-30 — 4-40 P.M.]

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, শ্রম দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী যে ব্যয়-বরাদ্দের দাবি এই সভায় উত্থাপন করেছেন আমি তাকে সমর্থন করে দু'একটি কথা বলতে চাই। এই আলোচনার সূত্রপাত করে মাননীয় বিরোধী পক্ষের সদস্য সুব্রত মুখার্জি দীর্ঘ বক্তব্য রেখেছেন। স্বাভাবিক ভাবে তিনি এই রাজ্যের একটি বড় শ্রমিক সংগঠনের সভাপতি, আমরা যারা মাঠে ময়দানে ট্রেড-ইউনিয়ন করি আমাদেরও কিছু অভিজ্ঞতা আছে, তবুও ধরে নেব যে আমাদের থেকে তার অভিজ্ঞতা একটু বেশি হবে এবং সেই অভিজ্ঞতার ভিত্তিতে বিরোধীপক্ষের একজন দায়িত্বশীল সদস্য হিসাবে তার বক্তব্য'এর মধ্যে থাকবে। শ্রম দপ্তর সম্পর্কে তিনি যেভাবে বক্তব্য রাখলেন আমরা সেইভাবে তার কাছ থেকে আশা করিনি, তিনি যে বক্তব্য রাখলেন তাতে আমরা হতাশ হয়েছি। হতাশ হয়েছি এই কারণে যে এই রাজ্যের দীর্ঘ ঐতিহ্যমন্ডিত শ্রমিক আন্দোলন এর যারা দাবিদার, আমরা বামপন্থীরা যারা এই আন্দোলনকে সংগঠিত করেছি, আমাদের বিরুদ্ধে বক্তব্য রাখলেন। একটা রাজ্যের সরকারের জনপ্রিয়তার একটা মাপকাঠি হচ্ছে এই সরকারের প্রতি শ্রমিকরা কি মনোভাব গ্রহণ করবেন। শ্রমিক কৃষকরা সরকারের প্রতি কি মনোভাব গ্রহণ করেন সেটার দিকে লক্ষ রাখা। বামফ্রন্ট সরকার এই নিয়ে আজ ১৩ বছর চলছেন এবং এই সরকার ক্ষমতায় আছেন এই রাজ্যের গ্রামাঞ্চলের সংগ্রামী কৃষকদের, শ্রমিকশ্রেণীর মানুষের অবদানেই, তাদের অবদান কোনও অংশেই কম গৌরবজনক নয়। নির্বাচনকে যদিও মাপকাঠি হিসাবে বিচার করতে হয়, কিন্তু চেতনার স্তর হিসাবে এটাকে বিচার করে দেখার প্রয়োজন আছে। আমরা বামফ্রন্টের মধ্যে যারা আছি, আমাদের সরকার এইসব কারণে খুব স্বাভাবিক ভাবেই গর্ববোধ করতে পারেন। নানা প্রতিকূলতার মধ্যে দাঁড়িয়ে আছে এই সরকার। ভারতবর্ষের যে কোনও রাজ্যের চাইতে এই

রাজ্যের শ্রমিক আন্দোলন অনেক বেশি এগিয়ে আছে। শুধুমাত্র নির্বাচন দিয়ে নয়, পূর্বতন কেন্দ্রীয় সরকার যারা ছিলেন তারা এই রাজ্যে বক্রেশ্বর প্রকল্প করার ক্ষেত্রে রাজি হন নি। পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রীর আবেদনে সেদিন এই রাজ্যের সর্বস্তরের মানুষ এগিয়ে এসেছিলেন। যখন কারখানা বন্ধ, শ্রমিকরা লড়াই করছেন, পশ্চিমবঙ্গের শ্রমিকরা তখনও এগিয়ে এসেছেন। এর আগে শ্রমিকরা ২ কোটির উপরে টাকা দিয়েছেন। গ্রামের কৃষক, স্কুলের শিক্ষক, সরকারি কর্মচারিরা সকলেই টাকা দিয়েছেন। এটা কিসের লক্ষণ? এটা হল একটা দীর্ঘ শ্রমিক আন্দোলনের যে ঐতিহ্য তার একটা স্বীকৃতি। এই রাজ্যের শ্রমিক আন্দোলনের আর একটি বড় বৈশিষ্ট আছে, যেখানে একটা যুক্ত আন্দোলনের ধারা শুরু হয়েছে এটা স্বাধীনতার পরবর্তীকাল থেকেই শুরু হয়েছে। এখানে অনেক প্রবীন ট্রেড ইউনিয়নের নেতা উপস্থিত আছেন, মাননীয় মন্ত্রী উপস্থিত আছেন, যতীনবাবু উপস্থিত আছেন, এরা সকলেই জানেন যে এই রাজ্যে একটা যুক্ত আন্দোলনের ধারা দীর্ঘদিন ধরেই চলছে। সুব্রত মুখার্জি এখানে বলেছিলেন যে আই.এন.টি.ইউ.সি. শ্রমিক আন্দোলনে যুক্ত হয়েছিল। হ্যাঁ, হয়েছিল। এই রাজ্যের কিছু শ্রমিক আই.এন.টি.ইউ.সি.র অন্তর্গত। তাদের যুক্ত আন্দোলনকে ইউনিফায়েড করে সি.আই.টি.ইউ. প্রমুখ বামপন্থী ট্রেড ইউনিয়নগুলি এবং সে কারণেই এখানে যুক্ত আন্দোলনের একটা মেজাজ তৈরি হয়েছে। তরাইয়ের চা-বাগানের শ্রমিকরা, ডুয়ার্সের শ্রমিকরা আন্দোলন করেন। সেখানে আই.এন.টি.ইউ.সি.'এর শ্রমিকরা এমনি এমনি থাকে না আমাদের অভিজ্ঞতা এবং শিক্ষার ফলেই তাদের যুক্ত আন্দোলনে সামিল হতে হবে। চটকল মালিকদের বিরুদ্ধে শ্রমিকরা দীর্ঘদিন সংগ্রাম করছেন সেখানে এবং ন্যাশানাল জুটমিলগুলিতে যে আন্দোলন সংগঠিত হয়েছে সেখানে আন্দোলনে শ্রমিকরা সামিল হয়েছেন। সেই আন্দোলনে সবাই এসেছেন, আই.এন.টি. ইউ.সি.'এর শ্রমিকরা এসেছেন, সি.আই.টি.ইউ.'এর শ্রমিকরা এসেছেন। আমরাই সংগ্রামী উদ্যোগ নিয়ে তাদের সঙ্গে আনতে পেরেছি। এই রাজ্যে অনেক আই.এন.টি.ইউ.সির শ্রমিক আছেন। রাজনৈতিকভাবে আমাদের সমর্থন না করলেও অনুভব করেন যে, এখানে বামফ্রন্ট সরকার থাকবার প্রয়োজন আছে, কারণ এই সরকার তাদের স্বার্থকে সবচেয়ে বেশি রক্ষা করবে। এইরকম একটা পটভূমিকায় দাঁড়িয়ে শ্রমিক আন্দোলন, সংগ্রামী আন্দোলনের নিরিখে বামফ্রন্ট সরকারের কাজকর্মকে নিরীক্ষন করতে হবে। কারণ শ্রমিকদের উপর এ-পর্যন্ত যেসব আঘাত নেমে এসেছে সেক্ষেত্রে বামফ্রন্ট সরকার সময়মত হস্তক্ষেপ করে যদি শ্রমিক-কর্মচারিদের পাশে না দাঁড়াতেন তাহলে আজকে আমরা এই অবস্থায় আসতে পারতাম না। এখানে বন্ধ ও রুগ্ন কারখানা সম্পর্কে কথা উঠেছে। যারা আই.এন.টি.ইউ.সি করেন বা 'সিটু' করেন বা যে কোনও ধরনের শ্রমিক আন্দোলনই করুন না কেন, তারা জানেন যে, এই প্রশ্নে কোনও সহজ সরল রাস্তা নেই। আজকে বাস্তবতার নিরিখে সর্বভারতীয় পরিপ্রেক্ষিতে এই রুগ্ন কারখানার সমস্যা দেখতে হবে। এটা শুধু শ্রমিক আন্দোলনের সমাধান নয়, এরজন্য চাই রাজনৈতিক সমাধান। ধনতান্ত্রিক ব্যবস্থার একটি সঙ্কট হল এই রুগ্ন কারখানার প্রশ্ন। যদি প্রমান করতে পারেন, যে, কেবলমাত্র পশ্চিমবঙ্গেই কারখানাগুলি বন্ধ, অন্য সব রাজ্যের কারখানাগুলি সুন্দরভাবে চলছে, তাহলে তারসঙ্গে সুর মিলিয়ে আমিও পশ্চিমবঙ্গের শ্রমমন্ত্রীর সমালোচনা করবো। কিন্তু তাই কি ঘটনা? শ্রমিক আন্দোলনের পরিধির মধ্যে কি এই সমস্যার সমাধান সম্ভব? যদি কেউ তা বিশ্বাস করেন তাহলে তিনি ভুল বোঝেন, না হয় তিনি মূর্খের স্বর্গে বাস করেন। এরমধ্যেও আমাদের সরকার খানিকটা পদক্ষেপ নিয়েছেন।

এখানে গুজরাটের উদাহরণ দেওয়া হয়েছে। সেখানে নাকি একটা নতুন পরিস্থিতি সৃষ্টি হয়েছে! কিন্তু আমার কাছে যে রিপোর্ট আছে, ইকোনোমিক রিভিউ - ১৯৮৯।৯০ সালের, তাতে দেখা যাচ্ছে সেখানে ২,০০০ এর উপর কারখানা বন্ধ। সেখানে ব্যাঙ্কের বকেয়া ঋণের পরিমাণ ৬,২৫৬.৩০ কোটি টাকা। কিন্তু পশ্চিমবঙ্গে রুগ্ন শিল্পের সংখ্যা ছিল ১৯৮০ সালে ১০২টি, ১৯৮৭ সালে ১৫১টি। আজ নিশ্চয়ই সেটা আরও বেড়েছে এবং ১৯৯০ সালের শেষে সেটা আরও বাড়বে। মহারাষ্ট্রে ১৯৮০ সালে রুগ্ন শিল্পের সংখ্যা চিল ৮৫টি আপনাদের সরকার সেখানে। ১৯৮৭ সালে সেখানে রুগ্ন শিল্পের সংখ্যা ছিল ২৫২টি। কর্ণাটকে এর সংখ্যা ছিল ১৯৮৭ সালে ২০টি, ১৯৮৯ সালে ৬২টি। গুজরাটে ছিল ১৯৮০ সালে ৩৯টি, ১৯৮৭ সালে ছিল ১৩১টি। অন্ধ্র প্রদেশে ছিল ১৯৮০ সালে ১৫টি, এখন সেই সংখ্যা দাঁড়িয়েছে ৭০রে। রাজস্থানে রুগ্ন শিল্পের সংখ্যা ৪ থেকে বর্তমানে ৪৪টিতে দাঁড়িয়েছে। পশ্চিমবঙ্গে রুগ্ন বন্ধ কারখানার যে সমস্যা তার বিরুদ্ধে লড়তে চাই যুক্ত ট্রেড ইউনিয়ন আন্দোলন। আমি বিশ্বাস করি, কোনও কারখানা বন্ধ হলে সেখানে শ্রমিকদের সামনে এই বিচার থাকবে না যে, ও আই.এন.টি.ইউ.সি.-র শ্রমিক, আর এ সি.আই.টি.ইউ.-র শ্রমিক। শ্রমিক যখন আক্রান্ত হয় মালিকের দ্বারা সেখানে দাঁড়িয়ে লড়াই করতে হয় ঐক্যবদ্ধভাবে। প্রশ্ন হচ্ছে, সেখানে বামফ্রন্ট সরকার সেই লড়াই-এর বিরোধিতা করেন কিনা? এক্ষেত্রে বামফ্রন্ট সরকার পাশে দাঁড়িয়ে শ্রমিকদের প্রেরণা জোগাচ্ছে। শ্রমিকরা যেখানে সার্বিক স্বার্থে সংগ্রাম করেন, সরকার সেখানে তাদের সঙ্গে আছেন। বেঙ্গল ল্যাম্প অধিগ্রহণের কথা বলছেন? কিন্তু বেঙ্গল ল্যাম্প অধিগ্রহণের প্রশ্নে মুখ্যমন্ত্রী তো বলেই দিয়েছেন যে, হাইকোর্ট তো এই সরকার চালান না, সেখানে যদি ব্যভিচার হয় তাহলে কি করবেন? অনেক রাজনৈতিক বিতর্ক এই হাউসে এবং হাউসের বাইরে হয়েছে। কিন্তু বামফ্রন্ট সরকার দায়িত্বশীল সরকার, দায়িত্ব জ্ঞানহীন কাজ তারা করতে পারেন না। সেজন্যই বেঙ্গল ল্যাম্প সম্বন্ধে সরকার বিশেষ ব্যবস্থা নিয়েছেন; কিন্তু হাইকোর্ট আটকে দিলে কি করবেন তারা? আজকে বর্ধমানে জেলার রানিগঞ্জের বেঙ্গল পেপার মিলের কি অবস্থা? কিন্তু বামফ্রন্ট সরকার সে ব্যাপারে প্রস্তাব নিয়ে কারখানাটি চালু করবার চেষ্টা করছেন এবং আমাদের সরকার চেষ্টা করে কেশোরাম ইন্ডাস্ট্রি খুলিয়েছেন। গেস্ট কিন উইলিয়ামস খোলবার অবস্থায় রয়েছে, হাওড়া জেলার শ্রমিকশ্রেণী এরজন্য প্রচুর সংগ্রাম করেছে এবং আই এন টি ইউ সিও এরজন্য প্রচুর লড়াই করেছেন আমাদের সঙ্গে একসাথে। এটা খুলছে খুব শীঘ্রই। আমার এলাকায় যে জুট মিল আছে এবং কেশোরাম রেয়ন আমাদের সরকারি উদ্যোগে খোলার ব্যবস্থা হয়েছে। আজকে দুর্গাপুর স্টিল প্ল্যান্ট আধুনিকীকরণের ব্যাপারে এই হাউসে বারবার কথা উঠেছে এবং সর্বদলিয় প্রস্তাবও হয়েছে, এই রাজ্য সরকার আগেকার কেন্দ্রীয় সরকারকে বলেছিলেন এবং এই গভর্নমেন্টকেও বলেছেন এবং আমাদের বন্ধু শ্রী দিলীপ মজুমদার রয়েছেন তিনিও হাউসে এই বিষয়ে মেনশন করেছেন। ইসকোর আধুনিকীকরণের প্রশ্নে ৬ হাজার কোটি টাকার কথা বলেছিলেন এর আধুনিকীকরণের জন্য। এই রাজ্যের শিল্পের যদি উন্নয়ন করতে হয়, নতুন কর্মসংস্থানের ব্যবস্থা করতে হয় তাহলে আমাদের নতুন কেন্দ্রীয় সরকারের কাছে ইতিবাচক পদক্ষেপ ঘোষণা করতে বলতে হবে এবং তা কার্যকর করতে হবে। আমরা জানি সরকারের কাছে পর্বতপ্রমাণ সমস্যা এবং আগেকার সরকারের অনেক ধরনের জটিলতা রয়ে গেছে, তারমধ্যে এদের কাজ করতে হচ্ছে। তবুও এই সরকারকে যদি বামফ্রন্টের সমর্থন নিয়ে চলতে হয়

তাহলে প্রথমেই শ্রমিকশ্রেণীর স্বার্থকে আগে অগ্রাধিকার দিতে হবে। কৃষকদের স্বার্থকে অগ্রাধিকার দিতে হবে। সেখানে অজিত সিং মহাশয় কি বললেন সেটা বড় কথা নয়, বড় কথা হচ্ছে যে, মানুষের যে প্রয়োজন, মানুষের যে দাবি তা মেটাতে হবে। তাই আমি বেঙ্গল ল্যাম্পের দাবির কথা মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে বলেছিলাম এবং সেই দাবি আমি হাউসেও তুলে ধরতে চাই। বেঙ্গল ল্যাম্পের যে দাবি তা আমি বন্ধু সরকারের কাছে তুলে ধরতে চাই এই হাউসে আপনার মাধ্যমে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শ্রমমন্ত্রী তার কথায় বি আই এফ আর সম্পর্কে বলেছিলেন কিন্তু বি. আই. এফ. আর সম্পর্কে সুব্রতবাবু তো একটি শব্দও বার করলেন না। এই বি. আই. এফ. আর. টা হল তো মাত্র ৫-৬ বছর, সিক ইন্ডাস্ট্রিজ অ্যাক্টের মধ্যে তো এটা পড়ে। এর আইনে কি আছে এতে এক ধরনের কেসগুলিকে বি আই এফ আরে প্যাকেজ করে দিয়েছে। আমরা তখনই বলেছিলাম যে এই আইনটাকে সংশোধন করতে হবে। আমি তখনই বলেছিলাম যে আজকে বি আই এফ আরকে যে ধরনের পাওয়ার দেওয়া হচ্ছে তাতে মালিকরা কারখানা বন্ধ করে পালাবে শ্রমিকদের টাকা মেরে দিয়ে পালাবে। এবং কারখানা বন্ধ করে দিয়ে পালাবে কিছু করা যাবে না। এরফলে ওয়ার্কসদের বলা হবে যে তুমি ছাঁটাই মেনে নাও, স্টেট গভর্নমেন্টকে বলা হবে যে তুমি এত সেলস ট্যাক্সে কনসেসন দাও। ব্যাঙ্কে বলা হবে যে তোমাকে এই টাকা দিতে হবে, তমুক ফিনানসিয়াল ইন্সিটিটিউশনকে বলা হবে যে তোমরা সমস্ত খোঁজখবর করে ভায়াবিলিটির জন্য স্টাডি করুন। সুতরাং এইভাবে মাসের পর মাস তথ্যই খোঁজখবর করা হবে, কাজের কাজ কিছু হবে না। সেখানে ১১১টা কেসের তথ্য এখনো সব পাওয়া যায় নি, তারমধ্যে ১২টি বিবেচনাধীনের জন্য বি আই এফ আর প্রস্তাব দিয়েছে। বেঙ্গল পটারিজের ব্যাপারে সর্বদলীয় একটা ডেপুটেশন দিয়েছি, আগেকার সরকারের আমলেও দিয়েছি এবং এই বর্তমান সরকারের আমলেও যেতে হতে পারে। মুখ্যমন্ত্রীর কাছেও দরবার করেছি। কিন্তু দুঃখের বিষয় কি জানেন আপনাদের কথা কাগজে বেরোয় কিন্তু যাদের কথা কাগজে বেরুনো দরকার তাদের কথা কাগজে বেরোয় না। শ্রী দুর্গা কটন মিল আমাদের জেলায়, আমার কেন্দ্রে এই মিলটির ব্যাপারে কতবার আন্দোলন করা হয়েছে। এই মিলটি ডি-নোটিফাই করে রাখা হয়েছে। মোহিনী মিলের কথা আপনারা জানেন, কতবার এই নিয়ে আন্দোলন করা হয়েছে এই হাউসে কোশ্চেন করা হয়েছিল এবং মাননীয় শ্রমমন্ত্রী তার বক্তব্যও রেখেছেন। বি আই এফ আরে যেসব বন্ধ কারখানা রয়েছে তার ওয়ার্কাররা রাজিও আছে স্যাক্রিফাইস করতে। আরেকটি অভিজ্ঞতার কথা আপনাকে বলি, বি. আই. এফ. আর. বাঙ্গুরদের সঙ্গে প্যাকেজ করে দিলেন। সবচেয়ে খারাপ মালিক পশ্চিমবঙ্গে তারসঙ্গে প্যাকেজ করে দিল। এতে ২০০ জন ওয়ার্কার চলে যাবে ঠিক হল এবং এতে স্টেট গভর্নমেন্ট ১ কোটি ৩৮ লক্ষ টাকা শর্ট লোন দেবেন এবং স্টেট গভর্নমেন্ট ও আই আর বি আইও লোন দেবে ঠিক হল কিন্তু আমরা অবাক হয়ে লক্ষ্য করলাম যে যখন সব ঠিক হয়ে গেল তখন দেখা গেল যে প্রোমোটার তাদের যে দেয় টাকা সেই টাকা আজ পর্যন্ত সেই টাকা দিলেন না। ১৯৮৯ সালের ৯ই নভেম্বর বি. আই. এফ. আর. হল আর আজকে মে মাসের ৪ তারিখ, সেই কারখানা খুলবে কিনা জানিনা। বি. আই. এফ. আর. সম্বন্ধে এই রাজ্যের মানুষের খুব তিক্ত অভিজ্ঞতা আছে। সুতরাং বি. আই. এফ. আরে. যে আশার আলো দেখছেন সেটা ঠিক নয়। এর সংশোধনের দরকার আছে, সেখানে সাংগঠনিক স্বার্থকে অগ্রাধিকার দিতে হবে। শিল্পের

স্বার্থকে অগ্রাধিকার দিতে হবে, শ্রমিকের স্বার্থকে অগ্রাধিকার দিতে হবে। মাননীয় শ্রমমন্ত্রী নিজে বলেছেন যে বি আই এফ আরের একটা স্পেশ্যাল বেঞ্চে ম্যাকসিমাম কেস পড়ে রয়েছে। আমরা ট্রেড ইউনিয়ন করি, আমরা জানি যে এই বন্ধ কারখানার শ্রমিক, যাদের হাতে পয়সা থাকে না, তারা কি করে যাবে দিল্লিতে একটার পর একটা কেস অ্যাটেন্ড করতে। আজকে এই যে রুগ্ন ও বন্ধ কারখানার সমস্যা এবং মালিক পক্ষের যে আক্রমণ এটা একটা নূতন কৌশল। সুব্রতবাবু উল্লেখ করেছেন গোল্ডেন হ্যান্ড শেক পলিসি তার মানে হচ্ছে ভয়ে টাকা দিয়ে চলে যাও। চাকরি পড়ে থাক, শ্রমিক সংখ্যা কমিয়ে আনো; তারপরে কাজে প্রেসার বাড়িয়ে দাও, লোক কমিয়ে দাও। ওয়েজ ফ্রি যা টাকা বেড়েছে টিটাগড় পেপার মিলের ব্যাপারে প্রস্তাব দিয়েছে কিন্তু কে মানবে, ফিফটি পারসেন্ট টাকা কম নাও। এই প্রস্তাব কি ওয়ার্কার মানতে পারে? আজকে এই ব্যাপারে একটা কোয়েশ্চেন ছিল হাউসে হুগলি জেলার যে কারখানা জে.কে.ষ্টিল, রিষড়ায়, সেখানে ম্যানেজমেন্ট বলছে ইউনিয়নকে যে কোনও টাকা দেব না, উল্টে ৩ বছরের জন্য ওয়েজ ফ্রি মেনে নিতে হবে। এতে স্টেট গভর্নমেন্ট কি সম্মতি দিতে পারে? কোনও দায়িত্বশীল ট্রেড ইউনিয়ন কি এই প্রস্তাব মেনে নিতে পারে? এই অবস্থাকে মোকাবিলা করেই কিন্তু আজকে আমাদের চলতে হচ্ছে। মালিকরা চেষ্টা করছে বাড়তি জমিগুলিতে ফ্ল্যাট তৈরি করে অন্য ব্যবসায় কনভার্ট করতে, ওয়ার্কারদের পাওনা টাকা থেকে বঞ্চিত করে এটা একটা নূতন ধরনের কৌশল, তাই এটাকে যদি প্রতিহত করতে হয় তাহলে আমরা যারা বামপন্থী ট্রেড ইউনিয়ন করি শুধু ট্রেড ইউনিয়ন করার জন্য করা না, লক্ষ্য নিয়ে করার জন্য করে তাদেরকে এগিয়ে আসতে হবে। শ্রমিক সাধারণের ঐক্যবদ্ধ প্রয়াসে যে ইউনিট গড়ে উঠেছে পশ্চিমবাংলায় দীর্ঘ সংগ্রামের মধ্যে দিয়ে, অভিজ্ঞতার মধ্যে দিয়ে সেখানে সারা ভারতবর্ষে ন্যাশানাল কমিটি থেকে আরম্ভ করে বিভিন্ন ক্ষেত্রে যে ইউনাইটেড ওয়ার্কিং ক্লাশ গড়ে উঠেছে তার পুরো ভাগে আছে আমাদের পশ্চিমবাংলার শ্রমিক শ্রেণী। সেখানে দাঁড়িয়েই আমাদের এই জাতীয় সমস্যাকে মোকাবিলা করা দরকার এবং মালিক শ্রেণীর যে আক্রমণ সর্বাত্মক আক্রমণ সেটাকে এতদিন ধরে সমর্থন করে বাঁচিয়ে রেখেছিল পূর্বতন কংগ্রেস সরকার। সেই নীতির পরিবর্তনের লড়াইয়ে আমাদের ভারতবর্ষ চলছে এবং এই সংগ্রাম চলবে। আজকে পাটশিল্পের জাতীয় করণের দাবি আমরা সবাই মিলে করছি, টিটাগড় জাতীয় করণের দাবিও আমরা সবাই মিলে করছি। আমাদের শ্রমমন্ত্রী দাবিও করেছেন এবং আরও নূতন ব্যাপার ১০।১২ বছর ধরে দেখা যাচ্ছে শিল্পে ধর্মঘটের সংখ্যা কমছে, লক-আউট, মালিকের হাতিয়ার ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্ট, এইগুলিকে সে যথোপযুক্তভাবে বিভিন্ন ধারায় প্রয়োগ করছে। '৮১ সালের তথ্যে দেখা যাচ্ছে ঐ রাজ্যে ধর্মঘট হয়েছিল ৪৩টি ক্ষেত্রে, আর শ্রম দিবস নষ্ট হয়েছিল ৬.২৬ লক্ষ। লক-আউট হয়েছিল ১১৭টি ক্ষেত্রে, শ্রম-দিবস নষ্ট হয়েছিল ৯৯.০৩ লক্ষ, '৮৯ সালে আমরা যে প্রাথমিক হিসাব পেয়েছি তাতে হয়ত আরও কিছু বাড়তে পারে; ধর্মঘটের সংখ্যা ১৬, এটা কমছে। ২.৪৫ লক্ষ শ্রম দিবস নষ্ট হয়েছে, লক-আউট হয়েছে ২১১ টা, এটা ক্রমান্বয়ে বাড়ছে। এই যে মালিক শ্রেণীর আক্রমণ, ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্ট যা আমাদের দেশে আছে যা আইনের ধারা আছে সেইগুলি অনেকেই জানেন। কেন্দ্রীয় সরকার আইনের ধারা প্রয়োগ করেছেন ১০। ৩ ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্ট জুট মিলের মালিকের বিরুদ্ধে, কিন্তু মহামান্য আদালতে গিয়ে মালিকরা তারা ইনজাংশন নিয়ে আসেনি, তাহলে সেখানে রাজ্য সরকার করবেন কি? সুব্রতবাবু

বললেন নিরব দর্শক হয়ে আছেন—না নিরব দর্শক হয়ে রাজ্য সরকার নেই; রাজ্য সরকার তার নিজের ক্ষমতার মধ্যে যা করবার করছেন। শ্রমিকরা যখন আন্দোলন করছেন তখন তাদের পাশে থেকে তাদেরকে তারা মদত দিয়েছেন। এই অবস্থায় দাঁড়িয়ে আজকে আমরা বলছি বেকারির বিষয়ে। সারা দুনিয়ার বেকারির সংখ্যায় আমি যাচ্ছি না, যেখানে বেকারির সংখ্যা সাড়ে ৩ কোটি বা আরও বেড়েছে, সেখানে কেউ যদি মনে করেন পুঁজিবাদী ব্যবস্থা থাকবে আর বেকারি দূর হয়ে যাবে তাহলে বলব এই ধরনের কোনও মোহ কিন্তু আমাদের নেই। ভারতবর্ষে বেকারির সংখ্যা ক্রমবর্ধমান। পশ্চিমবাংলার মাননীয় মুখ্যমন্ত্রী তার বক্তৃতায় সঠিক তথ্যই উল্লেখ করেছেন তিনিও উদ্বিগ্ন এই বেকারির ব্যাপারে। পশ্চিমবাংলার চিত্র সম্পর্কে একটা হিসাব দেখা যাক, সেসরু প্রকল্পে যেসব পদক্ষেপ নেওয়া হয়েছে তা ইতিবাচক। সেভেন্থ প্ল্যানে '৭১ - '৮৯ সাল পর্যন্ত সারা ভারতবর্ষের যা হিসাব আমরা পেয়েছি - '৭১ সালে ৫১ লক্ষ যখন, তখন পশ্চিমবাংলায় ৮.৬৭ লক্ষ। '৭৬ সালে সারা ভারতে ৯৭.০২; পশ্চিমবঙ্গে ১২.০১, '৮১ সালে সারা ভারতবর্ষে ১৭৮.৩৮; পশ্চিমবঙ্গে ৩০.৬৪ তারপর ৮৬ সালে সারা ভারতবর্ষে ৩০১.৩১ সেখানে পশ্চিমবঙ্গে ৩৯.৫৯। পশ্চিমবাংলার এইরকম একটা হিসাব আমরা পেয়েছিলাম। প্রথম পরিকল্পনা যখন শেষ হয়েছিল তখন ৫৩ লক্ষ বেকার, আর ষষ্ঠ পরিকল্পনার শেষে ৩০শে জুন পর্যন্ত দেখা যাচ্ছে ৮৯ সালে ৩ কোটি ১০ লক্ষ বেকার। এ এক ভয়ঙ্কর পরিস্থিতি, তারমধ্যে আজকে আমরা কি দেখছি? সংগঠিত শিল্পে নতুন কর্মসংস্থানের সুযোগ সঙ্কুচিত হয়ে যাচ্ছে। একবার রিটায়ার করে গেলে পর, ন্যাচারাল ওয়েস্টেজ আর ফিল আপ করা হচ্ছে না। ভি.আর.দিয়ে লোককে সরিয়ে দেওয়া হচ্ছে। অসংগঠিত শিল্পেও শ্রমিকদের নানারকম সমস্যা রয়েছে। সেখানে দাঁড়িয়ে নতুন শিল্প গড়ার যে অনুকুল আবহাওয়া এই রাজ্যে তৈরি হয়েছে—বলা উচিত ছিল সুব্রতবাবুর তারা যখন সরকারে ছিলেন তারা এই রাজ্যের সঙ্গে বঞ্চনা করেছেন, অবহেলা করেছেন। পশ্চিমবঙ্গের শ্রমিকরা বারবার সংগ্রাম করেছেন এই রাজ্যের শিল্পায়ণের জন্য। এই রাজ্যের ট্রেড ইউনিয়ান বার বার দাবি করেছে, কিন্তু সেই দাবি স্বীকৃতি পায়নি। আজকে নতুন সরকার দিল্লিতে আসার পরে আমরা একটা সম্ভাবনার দ্বার দেখতে পেয়েছি। তাদের কিছু ইতিবাচক পদক্ষেপ দেখতে পাচ্ছি। পশ্চিমবঙ্গের ক্ষেত্রে সমস্যা অনেক বিরাট। অনেক শিল্পপতি যাদের আগেকার কেন্দ্রীয় সরকার বাধা দিতেন, বলতেন তোমরা পশ্চিমবাংলাতে যেওনা, ওখানে বিনিয়োগ কর না। বলা হত, ওই রাজ্যে গেলে শ্রমিক আন্দোলনের জন্য তোমরা ক্ষতিগ্রস্ত হবে। তোমরা বিদ্যুৎ পাবে না। এইসব বলা হত। আজকে পশ্চিমবাংলাতে এই পরিস্থিতি আনতে পেরেছি এরজন্য আমরা আনন্দিত। তাছাড়া এই রাজ্যের শ্রমিক আন্দোলন একটা ইতিবাচক অবদান রয়েছে। এইকথা আমি দৃঢ়তার সঙ্গে বলতে চাই আপনার মাধ্যমে এই হাউসে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে কথা উঠেছে, প্রভিডেন্ট ফান্ডের টাকা মালিক আত্মস্মাৎ করেছে, হ্যাঁ করেছে। অস্বীকার করে লাভ নেই। বিশেষ করে চটকল। এরজন্য চটকলে স্পেশ্যাল সেল তৈরি হয়েছে। একেবারে রাজ্য সরকার কিছু করেনি? তথ্য বলছে, আই.পি.সির ৪০৬ এবং ৪০৯ ধারায় গত ১৯৮৯ সালে বারো মাসে এগারোটি কেস প্রসিকিউশন হয়েছে। ফোর্ট উইলিয়াম, গৌরিশঙ্কর জুট মিল, কাঁকিনাড়া জুট, বাউরিয়া জুট, নর্থ ব্রুক জুট এইসব জায়গাতে হয়েছে, একেবারে রাজ্য সরকার কিছু করেনি? ছটা কেসে কমপালসরি ইমপ্রিজনমেন্ট হয়েছে। বেঙ্গল এনামেলে ৭০০ থেকে ৮০০ টাকা ফাইন হয়েছে। তা না হলে তিন মাস থেকে ছয়

মাস কারাদন্ড হতে পারে। তিন হাজার ৯৪৮টা কেস প্রসিকিউশন হয়েছে। এই সমস্ত ধরনের ব্যবস্থাদি নিয়ে তবু এখনো অনেক কিছু করবার অবকাশ আছে। প্রভিডেন্ট ফান্ড দপ্তরের সঙ্গে আমাদের ট্রেড ইউনিয়ানের যোগাযোগ ঘনিষ্ঠ হওয়া দরকার। রাজ্য সরকারের পক্ষ থেকে ব্যবস্থা করা দরকার। এবং তারসঙ্গে আমাদের রাজ্যে শ্রমিকদের সামনে যে জটিল এবং কঠিন সমস্যার কথা উল্লেখ করলাম তা রাজ্য সরকার সঠিকভাবে পদক্ষেপ নিয়েছেন এবং এতে এই রাজ্যের সমস্ত কেন্দ্রীয় ট্রেড ইউনিয়ানগুলি সাহায্য করবে, সহযোগিতা করবেন এবং পরামর্শ দিয়ে এখনকার শ্রম দপ্তর পরিচালিত আমাদের যুক্তিপূর্ণ বক্তব্য, সমালোচনা এবং এখনকার যে সমস্ত পরামর্শ থাকবে তার ভিত্তি করে রাজ্য সরকার আগামীদিনে তার দপ্তর চালাবেন। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে এবং বিরোধীদের দেওয়া কাটমোশানগুলির তীব্র বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-55 — 5-05 P.M.]

**শ্রী অশোক ঘোষ ঃ** আমি প্রথমে আমাদের শ্রমমন্ত্রী মাননীয় শান্তিরঞ্জন ঘটক মহাশয় যে বাজেট বিবৃতি এখানে দিয়েছেন আমি তার দুটো লাইন পড়ে শুরু করছি। জনসাধারণ একটা পরিবর্তন চেয়েছিল দীর্ঘ প্রতিক্ষার পর একটা শুভ পরিবর্তন এসেছে। আমি এই পরিবর্তনকে স্বাগত জানাই। কারণ কেন্দ্রের নতুন সরকার শ্রমিকশ্রেণী জনসাধারণের আশা-আকাঙ্খার প্রতি সহানুভূতিশীল মনোভাব দেখিয়েছে। স্যার, আমি আপনাকে অনুরোধ করছি, যে এই বাজেট ভাষণের একটা হিন্দি কপি করে ভারতবর্ষের প্রধানমন্ত্রী বিশ্বনাথ প্রতাপ সিংহের কাছে পাঠিয়ে দিন। এতে বাবা বিশ্বনাথ খুশি হবে। খুশি হবে এবং দুহাত তুলে আশীর্বাদ করবেন। আশীর্বাদ করবেন এইজন্য যে, বাবা বিশ্বনাথের একটা পান্ডা অন্তত পশ্চিমবাংলায় পাওয়া গেছে। ভালো সরষের তেল দিয়ে তাকে মর্দন করছে। এই দুমূর্লের বাজারে এত তেল পাচ্ছেন কোথায়? কেন্দ্রীয় সরকার আপনাদের প্রতি সহানুভূতিশীল। এটা যদি চন্দশেখর বা নাম্বুদ্রিপাদের কাছে যায় হিন্দি কপিটা তাহলে তারাও শিহরিত হয়ে উঠবেন। এই অবস্থায় পশ্চিমবাংলার দপ্তরকে চালিত করছেন। অত্যন্ত ভয়ঙ্কর অবস্থা। একটা মালিকশ্রেণী আপনাদের পরিচালিত করছে। আপনার দপ্তর মালিকের তল্পীবাহক দপ্তর। তাদের অঙ্গুলি হেলনে আপনার দপ্তর চলে। আজকে শিল্প চুক্তি হয় তারপরেই তারা বুড়ো আঙ্গুল দেখায়। কারখানার গেটে গিয়ে সেই শিল্প চুক্তি মানেনা। এরপর শ্রমিকরা কারখানার গেটে গিয়ে তালা ঝোলা দেখতে পায়। বিগত ১৩ বছর ধরে পশ্চিমবঙ্গের শ্রম দপ্তরকে এই অবস্থায় এনে ফেলেছেন। আর আপনারা এখানে কেন্দ্রীয় সরকারের ভজনা করছেন। আমরা লক্ষ্য করলাম আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসু, প্রধানমন্ত্রী ভি.পি.সিং-এর সঙ্গে ৪৫ মিনিট ধরে আলোচনা করছে। লোকসভা ভোটের প্রাক্কালে আপনারা শ্রমিকদের কাছে ভোট চেয়েছিলেন, সেই শ্রমিকরা আপনাদের ভোট দিয়েছিল, আপনারা তাদের বলেছিলেন চটকল জাতীয়করণ করার ব্যাপারে আন্দোলন করবেন। কেন্দ্রীয় মন্ত্রী অজিত সিং দমদম বিমানবন্দরে দাঁড়িয়ে পরিষ্কারভাবে বলে গেলেন বেঙ্গল পটারিজ বা ঐরকম কোনও রুগ্নশিল্প জাতীয়করণের পরিকল্পনা কেন্দ্রীয় সরকারের নেই। এই বিষয়ে আপনারা কি করছেন? আবার আজকে খবরের কাগজে দেখলাম রুগ্ন শিল্পের জন্য কেন্দ্রীয় সরকার যে টাকা দিয়েছিল, সেই বকেয়া ৬৪৪ কোটি টাকা কেন্দ্রীয় সরকার ফেরত চাইছে, আর আপনারা এখানে বসে কেন্দ্রীয়

সরকারের ভজনা করছেন। স্যার, আমি শুধু এই কথা বলতে চাই, এই শ্রমমন্ত্রীর আমলে পশ্চিমবাংলায় যে অবহেলা হয়েছে, তা এর আগে কোনওদিন হয়নি। শান্তশ্রীবাবু ভাষণ করতে গিয়ে অনেক কথা বললেন, কিন্তু তিনি একটা কথা ভুলে গেলেন,. গেস্টকিন নিয়ে সি.আই.টি.ইউ সহ সর্বস্তরের শ্রমিকদল এককাট্টা হয়ে আন্দোলন করেছে। কয়েকদিন আগে ওখানকার শ্রমিক পরেশ মাল, তিনটি কন্যা সহ আত্মহত্যা করল, তাদের সেই চোখের জল আজও জ্যোতিবাবুর টনক নড়াতে পারেনি। আজকে আপনাদের বন্ধু সরকার আপনাদের কত টাকা দিয়েছে, ভবিষ্যতে কত টাকা দেবে, তার ইতিহাস ভবিষ্যতই বলবে। কারণ, যার আপনাদের শত্রু সরকার ছিল, সেই শত্রু সরকারের আমলে পাঁচটি শিল্প জাতীয়করণ হয়েছিল ঠিক তারপরেই আপনাদের বন্ধু সরকার আসার পর পশ্চিমবঙ্গে কিন্তু বন্ধ্যা নেমেছে। আপনার কথায় কথায় মাসুল সমীকরণের কথা বলতেন, বলতেন লোহা ও কয়লার জন্য মাশুলের সামগ্রিক নীতি কার্যকরী করা হচ্ছে না বলে পশ্চিমবঙ্গে শিল্পোন্নয়ন ব্যাহত হচ্ছে। আমি আপনাদের জিজ্ঞাসা করি, এই মাশুল সমীকরণের ব্যাপারে সর্বস্তরের রাজনৈতিক দল সহ এককাট্টা হয়ে বিধানসভায় রেজুলিউশান নিয়েছিলাম। আজকে বন্ধু সরকার আসার পর এ ব্যাপারে কিছুমাত্র অগ্রগতি হয়েছে কি? দক্ষিণ ভারতের একটা জায়গাও আপনারা দেখাতে পারবেন, যেখানে ধর্মঘট করার জন্য শ্রমিক ছাঁটাই হয়েছে। আর যদি ধরে নিই মাশুল সমীকরণের জন্য এখানে উৎপাদনের ক্ষতি হয়েছে চার ভাগ, তাহলে বিদ্যুতের জন্য উৎপাদন ক্ষতি হয়েছে ২৫ ভাগ, আর আপনারা সমস্ত দায় শ্রমিক শ্রেণীর ঘাড়ে ফেলছেন। আপনার মাশুল সমীকরণের কথা বললেন, কিন্তু বিদ্যুৎ সঙ্কটের কথা বললেন না তো, যে বিদ্যুৎ সঙ্কটের জন্য শ্রমিকরা আজ দিশেহারা হচ্ছে, সমস্ত বোঝা আজকে তাদের বহন করতে হচ্ছে আপনারা আর্থিক সমীক্ষায় অনেক কথা বলেছেন, কিন্তু আপনার ভাষণে আপনি বলেননিতো আজকে শ্রমিকরা ধর্মঘট করতে কেন ভয় পায়। আর্থিক সমীক্ষায় রয়েছে ১৯৮১ সাল থেকে ১৯৮৯ সাল পর্যন্ত কত ধর্মঘট ও লক-আউট হয়েছে। আমি বলছি ১৯৮১ সালের, আর ১৯৮৯ সালের ধর্মঘট আর লক-আউটে এত পার্থক্য কেন। আপনারা আজ মালিকের তল্পীবাহক হয়ে পড়েছেন। ১৯৮১ সালে ধর্মঘটের সংখ্যা ছিল ৪৩, আর ১৯৮৯ সালে সেই ধর্মঘটের সংখ্যা দাঁড়িয়েছে ১৬। অর্থাৎ শ্রমিকরা আজ ধর্মঘট করতে ভয় পাচ্ছে, মালিকরা একতরফাভাবে আজ সমস্ত কল-কারখানা লক-আউট করছে। ১৯৮১ সালে ১১৭টা কারখানা লক-আউট হয়েছিল, আর আজকে সেখানে ১৯৮৯ সালে লক-আউটের সংখ্যা দাঁড়িয়েছে ২১১। তাহলে বলুন, শ্রমিকরা আজ কোনও জায়গায় বাস করছে। মালিকরা আজ একতরফাভাবে লক-আউট করছে, তাদের কাছে আপনারা বিকিয়ে গেছেন। আজকে আপনারা সমাজতন্ত্রের কথা বলেন, আপনারা গণতন্ত্রের কথা বলেন, আর আপনাদের জন্য পশ্চিমবাংলায় শিল্পে শ্মশানে শান্তি বিরাজ করছে। আপনাদের সেই শ্রমিকের ব্রজ্যমুষ্ঠি কোথায় গেল? আপনাদের সেই ধর্মঘটের আওয়াজ কোথায় গেল? ব্রিগ্রেড প্যারেড গ্রাউন্ডে আপনাদের সেই দুনিয়ার শ্রমিক এক হও আওয়াজ কোথায় গেল? আপনাদের এই সমস্ত আওয়াজ যারা তুলতো সেই সি.আই.টি.ইউ অফিসে আজ তালাবন্ধ। আপনাদের এই সমস্ত আওয়াজে শ্রমিকরা কতটা লাভবান হয়েছিল জানিনা। পশ্চিমবঙ্গে ১৩ বছরের বামফ্রন্ট রাজত্বে এই অবস্থা আজ আপনারা এনেছেন। আজকে বিধানসভায় আপনি যে অর্থনৈতিক সমীক্ষা দিয়েছেন আপনার পকেট থেকে বিড়াল বেরিয়ে পড়েছে। এটা, আপনি এড়িয়ে গেছেন আপনার বাজেট ভাষণে।

এর নাম সমাজতন্ত্র, না মালিকতন্ত্র আপনি উত্তর দেবেন। আজকে পশ্চিমবঙ্গের কি অবস্থা এনেছেন? কার্জন পার্ক থেকে লেনিনের মূর্তি সরিয়ে নিন, রুমানিয়ার চালর্স চেসেস্কুর মূর্তি বসান ওখানে আর সিটুর সহ-সভাপতি জ্যোতি বসুকে বলুন সেই মূর্তির উদ্বোধন করতে লাল ফিতা কেটে। আজকে আপনি নাসা, এসমা নিয়ে কথা বলছেন, আপনার পাশে বসা মন্ত্রী নির্মল বোস বলেছেন এই দপ্তর চালাতে গেলে নাসা, এসমার দরকার আছে। কলকাতার মেয়র কমল বোস প্রকাশ্যে বলেছেন সাংবাদিকদের যে নাসা, এসমার প্রয়োজন আছে, আর আপনি সেই সরকারের মন্ত্রী হয়ে তার বিরোধিতা করছেন। আজকে আপনার দপ্তরকে কোনও অবস্থায় এনেছেন? আপনার দপ্তর আজকে জমির দালালে পরিণত হয়ে গেছে। পশ্চিমবঙ্গের শ্রম দপ্তর জমির দালালিতে নেমেছে। শিল্পের উদ্বৃত্ত জমি কেনা-বেচা হবে, আর মূলধন লাভের অঙ্ক মালিক সরিয়ে নিয়ে সুইস ব্যাঙ্কে জমা দেবে এবং শিল্পকে রুগ্ন করবে, আর রুগ্ন শিল্পের উদ্বৃত্ত জমি বিক্রি করবে মালিক এবং কিনবেও মালিক। এই অবস্থাতে আপনি পশ্চিমবঙ্গের শ্রম দপ্তরকে এনেছেন। যারা কিনবে তারা বাড়ি বানাবে, সেখানে কুন্ডলিয়ার মত অ্যাপার্টমেন্ট হবে, প্রশান্ত বাবুর ছেলে আর জ্যোতিবাবুর মুখে ফুলচন্দন পড়বে। পশ্চিমবঙ্গের শ্রম দপ্তর অদ্ভুতভাবে চলছে। মুখ্যমন্ত্রী অথবা কেন্দ্রীয় শিল্প মন্ত্রী-কে সত্য কথা বলছেন? আমি একটা উদাহরণ আপনাকে দিই। হাওড়ায় ইন্ডিয়া মেশিনারি সম্পর্কে তদানিন্তন কেন্দ্রীয় অর্থ সচিব গোপি অরোরার পক্ষে একটা সিদ্ধান্ত হল যে ইন্ডিয়া মেশিনারিকে ভারত হেভি ইলেকট্রিক্যালসের সঙ্গে সংযুক্তিকরণ করা হবে। শান্তিবাবুর নিশ্চয়ই মনে আছে ১৮ই নভেম্বর গোপি অরোরার ঘরে এই চুক্তি হয়েছিল। তারপর মালা বদল হল। সরকার বদল হলে সেই চুক্তি বদল হবে কেন? মন্ত্রী বদল হবার পরে অর্থ সচিবের ঘরে যে চুক্তি হয়েছিল সেই চুক্তিকে কার্যকরী করা হচ্ছে না কেন? কেন এখনকার শিল্পমন্ত্রী অজিত সিং বলতে সাহস পায় যে ঐ চুক্তি আমি মানব না? কেন তিনি বলতে সাহস পান যে ঐ চুক্তি বাধ্যতামূলক নয়? আজকে অজিত সিংকে বাধ্য করাতে হবে গোপি অরোরার ঘরে ১৮ই নভেম্বর যে চুক্তি হয়েছিল সেই চুক্তি যাতে কার্যকর করা হয়। শুনেই মাননীয় মুখ্যমন্ত্রী চিঠি দিয়েছেন, কিন্তু অজিতবাবু বৃদ্ধাঙ্গুষ্ঠি দেখাচ্ছেন। তার ফলশ্রুতি কি হবে তার উত্তর আপনি দয়া করে দেবেন। বাবা বিশ্বনাথের চরনের সেবা লাগে' ওটা একটু কম করে করুন, কেন্দ্রীয় সরকার আপনাকে দেখছে না। আজকে জনগণের টাকায় পশ্চিমবঙ্গের তথ্য দপ্তর, সেই দপ্তর জুট শিল্পকে জাতীয় করণ করতে হবে বিধানসভা নির্বাচনের আগে দেওয়াল ভরিয়ে দিয়েছিল। আজকে পালা বদল হয়েছে, রাজীব গান্ধী চলে গেছে, বাবা বিশ্বনাথ এসেছে, জুট জাতীয়করনের আওয়াজ আপনার ঠান্ডা ঘরের টেবিলের উপর চাপা পড়ে আছে কেন? সরকারি টাকা অপচয় করে জনগণের টাকা নয়-ছয় করে তথ্য দপ্তর থেকে যে বিবৃতি দেওয়া হয়েছিল আজকে সেই বিবৃতি ঠান্ডা ঘরে আবদ্ধ আছে কেন? এর প্রত্যেকটির জবাব আমরা চাই। আমি শুধু আপনাকে মনে করিয়ে দিই আজকে পাট শিল্পকে জাতীয়করণ করার কথা বলছি বেশ। পশ্চিমি দেশে যখন পলিথিনের ব্যাগ বিষক্রিয়ায় পরিণত হচ্ছে, সেখানে পলিথিন পরিত্যক্ত হচ্ছে, চিন মধ্য প্রাচ্যে যখন জুট শিল্পের নতুন করে স্বপ্ন দেখা হচ্ছে, ঠিক সেই অবস্থায় আমাদের পশ্চিমবঙ্গে একের পর এক চট শিল্প বন্ধ হচ্ছে কেন? ৫ লক্ষ থেকে কমে ৩ লক্ষ এবং তারপরে এখন শ্রমিক কর্মচারির সংখ্যা ১ লক্ষ ৮০ হাজারে এসে দাঁড়িয়েছে। সারা রাজ্যে ১০০ কোটি টাকার পি.এফ.লুঠ-পাট হয়ে গেছে। এর উত্তর পর্যন্ত শ্রমমন্ত্রীর

বাজেট ভাষণে নেই। আজকে শ্রমিকরা যখন চোখে সরষের ফুল দেখছে ঠিক সেই মুহূর্তে আপনি কেন্দ্রের ভজনা করছেন। মন্ত্রী হবার আগে আপনি শ্রমিকদের পাশে দাঁড়িয়েছিলেন। আপনার অতীত ঐতিহ্য আছে। সিটুর অতীত ঐতিহ্য ছিল, এই কথা মাননীয় সুব্রত মুখার্জি বলেছেন। ষাটের দশকে যে আওয়াজ মার্কসবাদি কমিউনিস্ট পার্টি সিটুর নেতৃত্বে তুলে শ্রমিক কর্মচারিদের পরিচালিত করত, আজকে সেই আওয়াজ ঠান্ডা ঘরে বসে সব চুপসে গেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে এদের শ্রমিক দরদের একটি নমুনা পেশ করছি। স্যার, কেন্দ্রে যখন এদের শত্রু সরকার ছিল তখন এখানকার বিশ্বের সর্ববৃহত ন্যাশনাল জুট মিল জাতীয়করণ করেছিল। রাজীব গান্ধীই এটা করেছিলেন। পি.এফ.এর একটা টাকা'ও বাকি নেই, সমস্ত বকেয়া শ্রমিকদের মিটিয়ে দেওয়া হয়েছিল। বছরে ২০০ কোটি টাকা লোকসান দিয়ে রাজীব গান্ধীর সরকার বিশ্বের বৃহত্তম চটকলটির জাতীয়করণ করেছিল। আর আপনারা বিশ্বের সবচেয়ে ক্ষুদ্রতম চটকল ভারত জুট মিলকে জাতীয়করণ করে পরিচালনা করছেন। কাদের দিয়ে পরিচালনা করছেন? আপনাদেরই একজন বন্ধুকে কন্ট্রাক্ট দিয়ে চালাচ্ছেন। এই অবস্থায় ভারত জুট মিলের শ্রমিক শ্রেণী আজকে দিশেহারা হয়ে গেছে। শালিমার ওয়ার্কস লিমিটেড কারখানাটির নাভিশ্বাস উঠেছে। প্রত্যেকটি জায়গায় আপনারা ঠিকাদারদের দিয়ে চালাবার চেষ্টা করছেন। আর প্রত্যেকটি জায়গায় আমরা দেখছি এই দাগি ব্যবসায়িরা ফুলে ফেঁপে উঠছে। সরকার এই সব দাগি ব্যবসায়ি, ঠিকাদার, মুনাফাখোরদের হাতে এইসব কারখানা যদি তুলে না দিতেন তাহলে এই ২০০ কোটি টাকার সম্পত্তিও হত কি করে? আমি আর একটি কথা বলে শেষ করব। অরুণ বাজোরিয়া একজন উঠতি ব্যবসাদার। অনেক চটকলের মালিক। সুইস ব্যাঙ্ক টাকা রাখার জন্য ফেরা আইনে তাকে গ্রেপ্তার করা হয়েছিল। জ্যোতিবাবু বিশ্বনাথ প্রতাপকে ফোন করে এই দাগি আসামি অরুন বাজোরিয়াকে ছাড়িয়ে আনার ব্যবস্থা করেন। এই সমস্ত মালিকদের সাথে মার্কসবাদি কমিউনিস্ট পার্টি, শ্রমদপ্তরের মন্ত্রীর একটা আঁতাত রয়েছে। আর সেই আঁতাতের ফলে শ্রমিকরা আজকে ধুঁকছে। আমি আপনার কাছে আর একটি কথা বলতে চাই যে, এই দপ্তর তুলে দেওয়াই ভাল। এই দপ্তর থেকে শ্রমিকদের কোনও কল্যাণ হচ্ছে না। "কানা মামার থেকে নেই মামা থাকাই ভাল।" এই দপ্তর একেবারে সম্পূর্ণভাবে অপদার্থ দপ্তরে পর্যবসিত হয়েছে। এতে শ্রমিকদের কোনও কল্যাণই হচ্ছে না। আমি তাই এই বাজেট বরাদ্দের সম্পূর্ণ বিরোধিতা করে আমাদের কাটমোশনগুলিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

## Point of Information

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা খুবই গুরুত্বপূর্ণ বিষয় উল্লেখ করতে চাই। আমরা এই মাত্র শুনলাম অ্যাসেম্বলির একজন স্টাফ এর এখানে নাকি কাজ করতে করতে হার্ট অ্যাটাক করেছিল, পি.জি.হাসপাতালে নিয়ে যাবার পরেই তার মৃত্যু হয়েছে।তার নাম হচ্ছে শ্রী নন্দদুলাল ব্যানার্জি, ইংরাজি রিপোর্টার। এটা খুবই দুর্ভাগ্যের বিষয় যে, তিনি আমাদের এই হাউসেরই স্টাফ, কাজ করতে করতে মারা গেলেন। এটা অত্যন্ত পরিতাপের বিষয়। এর পরে আর হাউস চালানো উচিত হবে না। সুতরাং আমার মনে হয় এখুনি হাউস অ্যাডজোর্ন করে দেওয়া উচিত এবং এখান থেকে আমরা একটা রেজলিউশন, শোক প্রস্তাব নিয়ে তার বাড়িতে পাঠিয়ে দিই। যেরকম ভাবে হাউস চলছে তাতে সকলেরই

স্ট্রেস্থ পড়ছে, এই বিষয়টি আপনাকে লক্ষ্য রাখতে অনুরোধ করছি।

[5-10 — 5-14 P.M.]

**মিঃ স্পিকার ঃ** আমাদের এখনও অনেক বক্তা বাকি আছে। আমরা এই ডিম্যান্ডটার ডিবেট ক্লোজ করব, কিন্তু ভোট করে ডিম্যান্ডটা পাস করে তারপরে হাউস বন্ধ করে দেব। আর শোক প্রস্তাবের ব্যাপারে আমাদের এইরকম কোনও কনভেনশন নেই। আমরা রিনাউন্ড পারসন বা মেম্বার ছাড়া অন্য কোনও শোক প্রস্তাব করিনা। তবে প্রাইভেটলি বাইরে যেভাবে করা হয় সেইভাবে করা যেতে পারে। কিন্তু আমি মনেকরি এটা ভোট করে ডিম্যান্ডটা পাশ করে হাউস অ্যাডজর্ন করা হোক। উনি কাজ করতে করতে অসুস্থ হয়ে পড়েছেন। তারপরে হাসপাতালে নিয়ে যাবার পরে মারা যান। আমার কাছে এই মুহূর্তে খবর এসেছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে একটা কথা বলি যে এটা খুবই গুরুত্বপূর্ণ বাজেট ছিল এবং আমাদের বহু বক্তা এখনও বাকি আছেন যারা বক্তব্য রাখবেন। এই খবর শোনার পরে আপনি স্পিকার হিসাবে এটা বন্ধ করে দিন। পরে এক সময়ে এটা করা যাবে। এতে অসুবিধা কি আছে?

**মিঃ স্পিকার ঃ** এই বাজেটটা ক্লোজ করে করতে হবে। পরে সময় হবে কি হবেনা ঠিক নেই। আমাদের বি.এ.কমিটি মোটামুটি ভাবে যা ঠিক করে দিয়েছে তাতে এই ডিম্যান্ডটা ক্লোজ করে করতে হবে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** এটা নিয়ে তো কনট্রোভার্সি হয়ে যাচ্ছে।

**মিঃ স্পিকার ঃ** এটা নিয়ে কোনও কনট্রোভার্সি করছি না। আমি হাউস বন্ধ করতে রাজি আছি। কিন্তু আমাদের শিডিউল্ড বিজনেস যেটা আনফিনিসড হয়ে আছে, সেই আনফিনিসড বিজনেস পরে নাও হতে পারে। সেজন্য এটা এইভাবে রাখা উচিত নয়। এটাকে ভোট করে পাশ করার পরে হাউস বন্ধ করে দেব। আমার এই ব্যাপারে কোনও দ্বিমত নেই। আই এ্যাম ইন ফুল এগ্রিমেন্ট ইউথ ইউ।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আপনি যদি এখানে হাউসটা বন্ধ করে দেন তাহলে অসুবিধা কোথায়?

**মিঃ স্পিকার ঃ** শুনুন, আপনাদের বক্তা আছেন, সুব্রতবাবু অশোকবাবু, অমরবাবু, সৌগতবাবু এবং দেবপ্রসাদ সরকার। আমার মনে হয় এর মধ্যে কোনও ডিবেট চাওয়া উচিত নয়। তুবও I want the opinion of Shri Deba Prosad Sarker.

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমিও এই বিষয়ে কোনও বিতর্কে যাচ্ছি না। হাউস বন্ধ করে দেওয়া উচিত। তবে আপনার যদি কোনও উপায় থাকে তাহলে এটা পরে কনটিনিউ করতে পারেন। এই নিয়ে আমি কোনও বিতর্কে যাচ্ছি না।

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার প্রথম কথা হচ্ছে, আমি সমস্ত কাট মোশনের বিরোধিতা করছি। আমার আর একটা কথা হচ্ছে, সুব্রতবাবু, তার যে বক্তব্য বলেছেন, জবাব যখন হচ্ছে না তখন আজকে সেই জবাব দিচ্ছি না। অসুবিধা হচ্ছে,

সুব্রতবাবু জানেন কেন শিল্পে এত সমস্যা। তারপরেও তাকে বোঝানো যাচ্ছে না। যাইহোক, আমি তার বক্তব্যের বিরোধিতা করছি।

The motions moved by Shri Sultan Ahmed that the amount of the Demand be reduced to Re.1/- were then put and lost.

The motions moved by Shri Deba Prasad Sarkar, Shri Saugata Roy, Shri Apurbalal Majumder and Shri Sultan Ahmed that the amount of the Demand be reduced by Rs.100/- were then put and lost.

The motions of Shri Santi Ranjan Ghatak that a sum of Rs.36,91,99,000 be granted for expenditure under Demand No. 39. Major Head : "2230-Labour and Employment."

(This is inclusive of a total sum of Rs. 9,23,00,000 already voted on account in March, 1990) were then put and agreed to.

## ADJOURNMENT

The House was then adjourned at 5.14 p.m. till 9 a.m. on Saturday the 5th May, 1990 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Saturday, the 5th May, 1990, at 9-00 A.M.

### P R E S E N T

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 8 Ministers, 3 Ministers of State and 120 Members.

[9-00–9-10 A.M.]

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ৫ই মে, বিশ্বের সর্বকালের সর্বশ্রেষ্ঠ জননায়ক মহান কাল-মার্কসের জন্মদিন। সারা পৃথিবীর শ্রমিক শ্রেণী এবং বুদ্ধিজীবি শ্রেণী তাঁরা মহান কার্ল-মার্কসের জন্মদিন পালন করছেন। এই হাউস থেকে মহান কার্ল মার্কসের প্রতি আমরা শ্রদ্ধা নিবেদন করতে চাই।

**মিঃ স্পিকার ঃ** আশা করি, এতে কারো কোনও আপত্তি নেই?

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** নিশ্চয়ই সকলের আপত্তির কোনও ব্যাপার নেই, কিন্তু প্রশ্ন হচ্ছে যদি আগে থেকে বলতেন তাহলে আমরা স্পেশাল রেজোলিউশন নিতে পারতাম, আলোচনায় অংশ গ্রহণ করতে পারতাম। সি. পি. এমের তরফ থেকে এটা না করাতে আমরা দুঃখিত।

### Voting on Demand for Grants

### Demand No. 42

**Mr. Speaker:** There are five cut motions on the Demand. All the motions are in order.

| | |
|---|---|
| **Shri Saugata Roy**<br>**Shri Apurbalal Majumdar**<br>**Shri Sultan Ahmed** | Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/- |

### Demand No. 43

**Shri Apubalal Majumdar :** Sir, I beg to move that the amount of the Demand be Reduced by Rs. 100/-

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সমাজ কল্যাণ দপ্তরের বাজেট বরাদ্দের উপর বলতে উঠে আমি এই বাজেট বরাদ্দের বিরোধিতা করছি এবং কংগ্রেস দলের পক্ষ থেকে যে কাট মোশনগুলি দেওয়া হয়েছে তাকে সমর্থন করছি। আমরা জানি যে, আমাদের মতো উন্নয়নশীল দেশে যেখানে সমাজের একটা বড় অংশ দারিদ্র সীমার নিচে থাকে, যেখানে আমাদের সমাজে ন্যূনতম সামাজিক নিরাপত্তা বা সোসাল সিকিউরিটি আমাদের সমাজ দিতে পারে না, যেখানে আমাদের কলকাতার মতো শহরে লক্ষ লক্ষ মানুষ ফুটপাথে

বাস করছে, স্টোনম্যানের আঘাতে তাদের মধ্যে কয়েকজন যেখানে নিহত হয়, আমাদের মতো দরিদ্র দেশে যেখানে হাসপাতালে চিকিৎসার জন্য মানুষের যথেষ্ট ব্যবস্থা নেই, সেখানে সমাজ কল্যাণ বিশেষ করে ওয়েলফেয়ার-এর যে দপ্ত তার ভূমিকা অনস্বীকার্য, আমাদের রাষ্ট্র লক্ষ্য হিসাবে নিয়েছে, আমরা কল্যাণকর রাষ্ট্র করতে চাই, আমাদের রাষ্ট্র লক্ষ্য হিসাবে নিয়েছে আমরা সমাজতান্ত্রিক রাষ্ট্র করতে চাই, গণতান্ত্রিক ব্যবস্থার মধ্য দিয়ে কিন্তু যেহেতু সেই ব্যবস্থা সংসদীয় গণতন্ত্রের মধ্য দিয়ে হচ্ছে তারফলে এই পরিবর্তন বিবর্তনমূলক। সমাজের প্রতিটি মানুষকে সাহায্য এবং সহযোগিতা দিয়ে আমাদের সমাজে যারা পিছিয়ে আছে তাদেরকে সাহায্য করতে হয় এবং সেইজন্য আমাদের আশা যে, এই দপ্তরের কাজ আরো বেশি বিস্তৃত হওয়া দরকার। আমি স্যার, আপনার কাছে এই প্রসঙ্গে উল্লেখ করতে চাই যে, আমাদের সমাজ কল্যাণ দুইভাবে হয়ে থাকে। একদিকে সরকার কিছু সংস্থা চালান—সেটা কোথাও বিকলাঙ্গদের জন্য হতে পারে, হ্যান্ডিক্যাপড্ বা প্রতিবন্ধীদের জন্য হতে পারে, কোথাও মহিলাদের জন্য হতে পারে, কোথাও বিধবাদের জন্য হতে পারে, কোথাও বৃদ্ধদের জন্য হতে পারে—আর পাশাপাশি সমাজসেবি সংগঠনরা প্রতিষ্ঠান চালান সরকারের মতো। মাননীয় মন্ত্রীর কাছে নিবেদন করতে চাই, এটা আমাদের সকলের ভাবা দরকার যে, সরকারি প্রতিষ্ঠানগুলি কল্যাণকর প্রতিষ্ঠান হিসাবে মানুষের চোখে চিহ্নিত হয়নি কেন? লিলুয়ার হোম থেকে মহিলাদের পালিয়ে যেতে হয়, কেন এই অভিযোগ ওঠে? হোমের মেয়েদের সেখানে খারাপ কাজে, অসৎ উদ্দেশ্যে ব্যবহার করা হয়। তার পাশাপাশি এই বাংলায় সমাজ কল্যাণ প্রতিষ্ঠানগুলির কি সুন্দর কাজের উদাহরণ হয়েছে। তারাতলায় প্যাস্টিক্ সোসাইটিতে যান, সেখানে দেখবেন কি যত্ন নিয়ে মহিলারা প্রতিবন্ধী শিশুদের জন্য ব্যবস্থা করছে। আপনি মাঝেরহাট ব্রিজের নিচে রিহ্যাবিলাইটেশন ইন্ডিয়ায় যান, দেখবেন সেখানে প্রতিবন্ধীদের কি আন্তরিকতা নিয়ে চিকেৎসা করা হচ্ছে। আপনি স্যার বেহালায় রিহ্যাবিলাইটেশন সেন্টার ফর চিল্ড্রেনে যান দেখবেন যে, বাচ্চাদের—শিশুদের জন্য কি স্নেহ নিয়ে, কি চেষ্টা নিয়ে কাজ করা হচ্ছে। সুতরাং আজকে আমাদের সমাজ কল্যাণ দপ্তরের একটা নতুন চিন্তা করা দরকার যে যে সরকারি প্রতিষ্ঠানগুলি চলছে না, যে সরকারি প্রতিষ্ঠানগুলি যে সমাজ কল্যাণের কাজ আমরা করতে চাই তা করতে পারছি না সেগুলিকে আস্তে আস্তে স্বেচ্ছাসেবী সংগঠন দিয়ে দেওয়া যায় কি না। একথা নতুন করে ভাবতে হবে। তার কারণ সরকারি প্রতিষ্ঠানগুলির উদ্দেশ্য হয়ে দাঁড়িয়েছে—শেষ পর্যন্ত যে'কটা মানুষ সেখানে কাজ করে সে'কটা মানুষের মাইনে দেওয়া। শেষ পর্যন্ত যাদের উন্নয়নের জন্য প্রতিষ্ঠানগুলি করা হয়েছে তাদের উন্নয়ন, তাদের রক্ষণাবেক্ষণ করা যাচ্ছে না। সুতরাং আমি এ-ব্যাপারে আপনার মাধ্যমে মন্ত্রীকে বিশেষ করে ভেবে দেখতে বলব। এটায় কোনও সমাজতন্ত্রের আর অসমাজতন্ত্রের লড়াই নেই। এটা মুলত আমাদের সমাজে যাদের প্রতি আমাদের দায়িত্ব আমরা পালন করতে পারছি না তাদের প্রতি আরো ভাল করে দায়িত্ব কি করে পালন করা যায়, এটা আমাদের দেখা দরকার। স্যার, আমি এই কথা বলে একটা কথা আবার বলতে চাই যে, আমি এর আগে বাজেট বক্তৃতার সময় বলেছি যে, এই বছর সরকার একটা গুরুত্বপূর্ণ, ভাল এবং সঙ্গত সিদ্ধান্ত নিয়েছেন, তাঁরা বিধবা ভাতার পরিমাণ বাড়িয়ে ১০০ টাকা করেছেন। তাঁরা অন্যান্য যে বার্ধক্য ভাতা তার পরিমাণও বাড়িয়ে ১০০ টাকা করেছেন। এবং তাঁরা যারা প্রতিবন্ধি তাদের জন্য ডিজেবল্ড পেনসন স্কীমের টাকার পরিমাণ বাড়িয়েছেন, সেটাকেও ১০০ টাকা

করেছেন। এটা নিশ্চয়ই ওয়েলকাম, এটাকে স্বাগত। কিন্তু আমি এটা মন্ত্রীকে আপনার মাধ্যমে জিজ্ঞাসা করতে চাই যে ক'জন বিধবা ভাতার এই সুযোগ পেয়ে থাকেন, কত জন বার্ধক্য ভাতার সুযোগ পেয়ে থাকেন? আমরা যেহেতু এলাকার প্রতিনিধি আমাদের কাছে বহু মানুষ আসেন এবং তাঁরা বলেন, 'আমরা আবেদন করছি, আমাদের হচ্ছে না কেন?' একজন বিধবার বিধবা ভাতা পাবার জন্য আবেদন করার পরে তিন, চার, পাঁচ বছর সময় লেগে যায়। কারণটা খুবই সহজ, মন্ত্রী মহাশয়ের কোনও দোষ নেই, প্রত্যেকটা এলাকায় বা বিধানসভা কেন্দ্রে একটা নির্দিষ্ট সংখ্যা রয়েছে, তার বেশি মানুষকে ভাতা দেওয়া হয় না। কিন্তু সরকার যখন বিধবা ভাতার কথা বলেন, তখন সাধারণ লোকেদের ধারণা হয় যে, সকল বিধবাই ভাতা পাবেন, পেনসন পাবেন। প্রকৃত ক্ষেত্রে তা হয় না। ঐ নির্দিষ্ট কোটার মধ্যে সংখ্যাটা বাঁধা থাকে। কেউ মারা গেলে তাঁর জায়গা পূরণ করা হয়। আমরা এটার সম্প্রসারণ চেয়েছিলাম। আমরা আশা করেছিলাম এবং ভেবেছিলাম আরো বেশি মানুষকে এটা দেওয়া যাবে। কিন্তু সেখানে আমরা দেখছি সরকারের পক্ষ থেকে এখনো সে বিষয়ে কিছুই করা হয়নি।

[9-10–9-20 A.M.]

অ্যাভারেজ টাইম ল্যাগ হচ্ছে—একজন আবেদন করার পর তিন চার বছর লেগে যাচ্ছে। একজন বিকলাঙ্গের জীবনের তিন চার বছর যদি নিঃশেষিত ভাবে কেটে যায় তাহলে কি করে তার অবশিষ্ট জীবন যাপন করবে বলতে পারেন? সুতরাং আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আশা করব যে, তিনি অন্তত ঘোষণা করবেন আগামী বছরে বা আগামী পাঁচ বছরে বিধবা ভাতা, বার্ধক্য ভাতার পরিমাণ কতটা বাড়িয়ে দিতে পারবেন তা বলবেন। একটা স্কীমের কথা মন্ত্রী মহাশয় উল্লেখ করেছেন সেটা হচ্ছে আই-সি-ডি-এস ইন্টিগ্রেটেড চাইল্ড ডেভেলপমেন্ট স্কীম যেটা রয়েছে সেটা পশ্চিমবাংলায় খুব ভাল কাজ করছে। এটা একটা রেজিস্টার্ড প্রতিষ্ঠানের মধ্যে দিয়ে করা হয় এবং শিশুদের খাদ্য দেওয়া হয়। শুধুমাত্র মহিলাদের মাধ্যমে এটা চালু করা হয়। মহিলাদের মধ্যে স্নেহ মমতা বেশি আমরা জানি। আই.সি.ডি.এস. 'রে অধীনে যে মহিলারা কাজ করেন তাঁদের স্টাইপেন্ড কিছুটা বাড়ানো যায় কি না, আশা করি মাননীয় মন্ত্রী মহাশয় এটা ভেবে দেখবেন। আই.সি.ডি.এস. স্কীমের অনেক এক্সপানশন, অনেক বৃদ্ধির সুযোগ আছে। কিন্তু সেই সুযোগকে সম্পূর্ণ ভাবে এখনও পর্যন্ত বৃদ্ধি করা যায়নি। এতে একটা কন্ট্রোলার অব ভ্যাগারেন্সি আছে। সল্টলেকে এর অফিসে বিধবা ভাতার জন্য আবেদন করলে কি অবস্থা দাঁড়ায়, কোনওদিন সময় পেলে দেখবেন পাশাপাশি ভ্যাগার‍্যান্টস্ হোম আছে যেটা মাদার টেরেসা চালান, তাঁরা কিভাবে চালান। তাঁরা ধর্মীয় ভিত্তিতে উদ্বুদ্ধ হয়ে এটা চালান। মার্কসিজমও তো একরকম ধর্ম, তাহলে মার্কসিয়রা মাদার টেরেসারটা দেখুন এবং নিজেদেরটা দেখুন, দেখবেন, সাধারণ মানুষের প্রতি স্নেহ না থাকলে সেগুলো চালানো যায় না। অর্থোপেডিক্যালি হ্যান্ডিক্যাপড্‌দের জন্য হ্যান্ডিক্যাপ কার্ড দেওয়া হয় যাতে তারা বাসে যেতে পারে। সেই কার্ডে এম. এল. এ'র সহি থাকে এবং একজন ডাক্তারের, 'হেড অব দি ডিপার্টমেন্ট অব অর্থোপেডিক্যালি হ্যান্ডিক্যাপড্' এর সহি থাকে। অনেক হ্যান্ডিক্যাপ অভিযোগ করেছেন যে, তাঁরা স্টেট বাসে গেলে তাঁদের ঐ কার্ড অ্যালাউড নয়। তাঁদের স্টেট বাস অফিস থেকে আবার কার্ড করাতে হবে। আমি মন্ত্রী

মহাশয়কে বলব, আপনি এই ব্যাপারে কথা বলে দেখুন। একবার এম. এল. এ. বা ডাক্তারবাবুর সহি করা কার্ড দেওয়া সত্ত্বেও ট্রাম, বাস, ট্রেন বা লঞ্চে আলাদা ভাবে কার্ড যাতে না করতে হয় তারজন্য কথা বলে দেখুন। কেন্দ্রীয় সরকারের একটা স্কীম আছে যারা হ্যান্ডিক্যাপড্, যারা প্রতিবন্ধী তাদের জন্য বিভিন্ন এইড্স্ দেওয়া হয়। প্রোস্থেটিক অ্যাপ্লায়নসেস্ থেকে বিনা পয়সায় সাহায্য দেওয়া হয়। বনহুগলিতে ন্যাশনাল ইনস্টিটিউট ফর অর্থোপেডিক্যালি হ্যান্ডিক্যাপড্ প্রতিষ্ঠান আছে। যেখানে যথেষ্ট যন্ত্রপাতি আছে, কিন্তু একটা প্রবলেম হয়ে যাচ্ছে। পশ্চিমবাংলায় ভালভাবে আর্টিফিসিয়াল লিম্বস্ তৈরি হচ্ছে না। জয়পুরের কথা আমরা শুনেছি। পুনেতে আর্মড ফোর্সেস মেডিক্যাল কলেজ আছে। সেখান থেকে এই সমস্ত লিম্বস্ করিয়ে আনতে হচ্ছে। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি এই ধরনের আর্টিফিসিয়াল লিম্বস্ ম্যানুফ্যাকচারিং সেন্টার আপনার দপ্তরের অধীনে করা যায় কি না ভেবে দেখবেন। আরও দুটি বড় কথা আমি মন্ত্রী মহাশয়কে বলে আমার বক্তব্য শেষ করব। প্রথম কথা হচ্ছে সোসাল ওয়েলফেয়ার ডিপার্টমেন্টের একটা বড় কাজ হচ্ছে সামাজিক সচেতনতা জাগানো। পণপ্রথা বন্ধ করার ব্যাপারে এবং ড্রাগের বিরুদ্ধে, মাদকদ্রব্যের বিরুদ্ধে এই চেষ্টা করা যেতে পারে। মুখ্যমন্ত্রী গত পরশুদিন পুলিশ বাজেটে বলেছেন যে, পশ্চিমবঙ্গের মতো রাজ্যে ডাউরি ডেথস্ বাড়ছে। পণপ্রথার বলি মহিলাদের সংখ্যা বাড়ছে। আমরা এখানে প্রগতিশীল কথা বলি, লোকে বলে ভিয়েতনামে বোমা পড়লে পশ্চিমবাংলায় শিহরণ জাগে। সেখানে পশ্চিমবাংলায় মহিলাদের পুড়িয়ে মারা হচ্ছে এরজন্য ক্যাম্পেন আরও ভিগারাসলি করা দরকার। এরজন্য সরকারের প্রত্যেক জায়গায় পোস্টার, সিনেমা স্লাইড, এবং টি. ভি.-তে বিজ্ঞাপনের ক্ষেত্র আরও ব্যাপক করা দরকার। ড্রাগের ব্যাপারে অনেক স্বেচ্ছাসেবী অবশ্য খুবই ভাল কাজ করছেন। কলকাতায় ড্রাগ ট্রিটমেন্ট সেন্টার খুব বেশি নেই। একটা আছে আলিপুর সেন্ট্রাল জেলে এবং আরেকটি আছে পি. জি. হসপিট্যালে। এটা ফুলফ্লেজেড্ ড্রাগ ট্রিটমেন্ট। অনেক সময়ে দেখা গেল যে, একবার রুগি সেরে উঠেছে এবং বাড়ি ফিরে গেছে কিন্তু তার উপরে নজর রাখার জন্যে আবার ড্রাগের নেশা ধরছে। হসপিটালে ডি-টক্সিফিকেশন করে বাড়িতে পাঠিয়ে দিচ্ছে এবং ফিজিক্যালি ডি-টক্সিফিকেশন হয়ে গেল কিন্তু পুনরায় আবার রোগির রিলাপ্স করছে। এই যে ড্রাগের বিষয় এটা হচ্ছে একটা ইমপ্যারালাইস্ট সাম্রাজ্যবাদি চক্রান্ত। আমাদের মেরুদন্ডকে নষ্ট করে দিচ্ছে। সরকারি দপ্তর থেকে যতটুকু করা হয় ওটাই যথেষ্ট নয়। একটা অল আউট ব্যবস্থা নেওয়া দরকার এবং একটা ম্যাসিভ এফোর্ট নেওয়া দরকার। আমরা জানি বাজেটে সীমাবদ্ধতা আছে কিন্তু এই সচেতনতা জাগাতে বাজেট লাগে না। সচেতনতা জাগাতে যেটা দরকার সেটা হচ্ছে সরকারি। নিয়ন্ত্রণাধীনে জোরালোভাবে প্রচার চালাতে হবে, এতে বিভিন্ন অরগানাইজেশনকে ইনভলভ্ করতে হবে। মানসিকতা সৃষ্টি করতে হবে। সরকার যেমন অনেক ক্ষেত্রে টাকা দেয় যেমন বিধবা ভাতা, বার্ধক্য ভাতা ইত্যাদি রয়েছে এবং তারজন্য যে ফর্ম আছে এই ব্যাপারে একটা ব্যবস্থা নেওয়া দরকার। এই ব্যাপারে একটা এয়ারনেস জাগানো দরকার ভলেন্টারি অরগানাইজেশন গুলিকে। এয়ারনেস বাড়াবার জন্য পাড়ায় পাড়ায় গিয়ে ভলেন্টারি অরগানাইজেশনগুলিকে যেতে হবে এবং এরজন্য বাজেটের প্রশ্ন ওঠে না। এরজন্য উদ্যোগ নিতে হবে। শুধু সোসাল ওয়েলফেয়ার অ্যাডভাইসারি বোর্ডের মাধ্যমে রাজনৈতিক সীমাবদ্ধতায় চললে হবে না। সরকারি দপ্তরকে উদ্যোগ নিতে হবে। এই বাজেটকে বিরোধিতা করে এবং কাট মোশনকে সমর্থন করে আমি

আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সোসাল সিকিউরিটি এবং সোসাল ওয়েলফেয়ার এই ডিমান্ড ৪২ নং যে ব্যয়বরাদ্দ মাননীয় মন্ত্রী মহাশয় পেশ করেছেন আমি তাকে সমর্থন করছি। কাট মোশন যা এসেছে তা সীমাবদ্ধ কাট মোশন এবং তাতে মাননীয় সৌগতবাবু পরিষ্কারভাবে সমালোচনা করেননি বরং পরোক্ষভাবে সমর্থন করেছেন এবং কিছু সাজেশন দিয়েছেন। তবে এই সোসাল সিকিউরিটি এবং সেসাল ওয়েলফেয়ার ডিপার্টমেন্টের সাথে যুক্ত আছে বিভিন্ন দপ্তর। পারস্পরিক সহযোগিতা ছাড়া এই দপ্তর চালানো সম্ভব নয়। আজকে সৌগতবাবু কংগ্রেস বেঞ্চ থেকে মহিলাদের উপরে আক্রমণ বেড়েছে বলে অনেক কথা বললেন। কিন্তু আমি তাঁকে স্মরণ করিয়ে দিতে চাই যে, উনি কি সাহাবানু মামলার কথা ভুলে গেলেন? সেখানে সুপ্রিম কোর্টের যে রায় বেরিয়েছিল সেই রায়কে অগ্রাহ্য করে তৎকালীন প্রধানমন্ত্রী মৌলবাদি শক্তির কাছে সারেন্ডার করেছিলেন। যার ফলে ফান্ডামেন্টাল সোসাল সিকিউরিটি থাকছে না। ভারতবর্ষের প্রধানমন্ত্রী যে সাহাবানু কেসে এই রকম একটা ইনহিউম্যান সিদ্ধান্ত গ্রহণ করলেন এতে কখনো সোসাল সিকিউরিটি আসতে পারে না। সোসাল সিকিউরিটির সঙ্গে যুক্ত আছে হেলথ। শুধুমাত্র ফিজিক্যাল হ্যান্ডিক্যাপড্ নয়, এর সাথে যুক্ত উইডো এবং বার্ধক্য বিষয়টা। সুতরাং সোসাল সিকিউরিটির সঙ্গে যুক্ত আছে সামাজিক পরিবেশ, সামাজিক অবস্থা এবং অর্থনৈতিক অবস্থা। গভর্নমেন্ট এই সমস্ত উইডো পেনসন বার্ধক্য পেনসন দিচ্ছেন এবং আরো কোন কোন ক্ষেত্রে দেওয়া যায় তা চিন্তা করছেন। কিন্তু সব কিছুর মূলে অর্থনৈতিক সীমাবদ্ধতার প্রশ্নটা রয়ে গেছে। আপনাদের সময়ে তো বিধবাদের ভাতা দেওয়ার ব্যাপারে একটা প্রহসন করেছিলেন। কংগ্রেস বেঞ্চ থেকে সৌগতবাবু বললেন To discuss the enhancement of the number of receipients of widow pension in every block.

[9-20–9-30 A.M.]

এখানে প্রথমে যারা বলেছিলেন বাধা দিয়েছিলেন আজকে তারাই স্বীকার করেছেন—আমরা মনে করি এই অবস্থার মধ্যে দিয়ে আমরা যতটা পেরেছি, আমাদের মন্ত্রী যতটা পেরেছেন বলিষ্ঠভাবে দায়িত্ব গ্রহণ করেছেন। আজকে বলা যেতে পারে আমরা তো দাবি করি সেন্ট্রাল পলিসি অন ফিজিক্যালি হ্যান্ডিক্যাপড্ পারসন এদের জন্য হওয়া দরকার, কেন হয়নি আপনারা তো সাড়ে ৩৯ বছর ধরে ক্ষমতায় ছিলেন কেন্দ্রে এবং বিভিন্ন রাজ্যে ও পশ্চিমবাংলায় কিন্তু এদের জন্য আপনারা এই ফিজিক্যালি হ্যান্ডিক্যাপড্দের জন্য কিছু করতে পারলেন না। আজকে ফিজিক্যালি হ্যান্ডিক্যাপড্দের জন্য সম্মেলন হচ্ছে, আজকে তাদের প্রতিনিধিরা এখানে এসে হাজির হচ্ছেন, সম্মেলন হচ্ছে। আগে তো তাদেরকে বলা হত অন্ধ, কানা, কুঁজো, খোঁড়া আজকে সেখানে আমরা তাদেরকে বলছি প্রতিবন্ধি। এদেরকে সুযোগ সুবিধা দেওয়ার জন্য কেন্দ্রীয় সরকারকে এগিয়ে আসতে হবে। এর সঙ্গে সঙ্গে বলব যারা হেলথ ডিপার্টমেন্টের হেলথ এডুকেশন তৈরি করেন সেটাকে স্প্রেড করার জন্য যারা চেষ্টা করছেন তাদেরকে আরো এগিয়ে আসতে হবে। শুধুমাত্র জন্মসূত্র থেকে কেউ প্রতিবন্ধি হয় না, জন্মের পরেও অনেকে বিভিন্ন ভাবে প্রতিবন্ধি হন, তাই সোসাল ওয়েলফেয়ারের মধ্যে সোস্যাল সিকিউরিটি একটা সাধারণ ব্যাপার নয়, সোসাল ওয়েলফেয়ার স্টেটে তার সমস্ত জিনিসগুলি সমস্ত

দাবিগুলি পরিপূর্ণ ভাবে যদি ফাংশানিং করে তখনই সোসাল সিকিউরিটি আসে। আজকে এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে যে ব্যয়বরাদ্দ উপস্থিত হয়েছে সেখানে আমরা বলতে পারি বহু মানুষকে, বহু মহিলাকে যারা হোমে থাকত তাদের জন্য বিভিন্ন ব্যবস্থা করা হয়েছে, বহু মহিলাকে বিবাহ দেওয়া হয়েছে এবং তারা জীবনে প্রতিষ্ঠিত হয়েছেন। শুধুমাত্র বিবাহের ব্যাপারে নয়, বিভিন্ন রকমের কাজকর্মের মধ্যে দিয়ে, হস্ত শিল্পের মধ্যে দিয়ে অনেকে প্রতিষ্ঠিত হওয়ার সুযোগ পেয়েছে, এটা এই ডিপার্টমেন্টের তরফ থেকে আমরা করতে সক্ষম হয়েছি। বর্তমানে পেনসনের টাকা বাড়ানো হয়েছে, এই পেনসনের টাকা আরো বাড়লে হয়ত ভাল হত, কিন্তু বর্তমান অবস্থায় আমরা যা পাচ্ছি তার মধ্যে দিয়েই আমাদেরকে হাঁটতে হবে। আমাদের পশ্চিমবাংলা যে অবস্থার মধ্যে দাঁড়িয়ে আছে তার মধ্যে দিয়েই হাঁটতে হবে। এর থেকে যদি বেশি কিছু চিন্তা করি তাহলে ভবিষ্যতের সঙ্গে সামঞ্জস্য থাকবে না। আমাদের এখানে বহু স্বেচ্ছাসেবি প্রতিষ্ঠান আছে, তার সঙ্গে সঙ্গে বহু সরকারি প্রতিষ্ঠানও আছে। তবে এটা ঠিক যে, সরকারি প্রতিষ্ঠানগুলির ব্যাপারে সমালোচনা হচ্ছে, কিন্তু তার মানে এই নয় যে, সমস্ত কিছু স্বেচ্ছাসেবি প্রতিষ্ঠানগুলির হাতে তুলে দিতে হবে। তাহলে তো রাইটার্স বিল্ডিংকে তুলে দিয়ে বেসরকারি প্রতিষ্ঠানের হাতে ছেড়ে দেওয়া দরকার। তাই বলব স্বেচ্ছাসেবি প্রতিষ্ঠানগুলির সাথে সাথে সরকারি প্রতিষ্ঠানগুলিকে আরো উদ্যোগি হতে হবে, এবং আরো এদেরকে উদ্যোগি করা দরকার। মাদার টেরেসার সঙ্গে অন্যান্য হোমের কখনই তুলনা চলে না, মাদার টেরেসা হচ্ছে একটা আন্তর্জাতিক সংস্থা, এদের মতো অন্যান্য প্রতিষ্ঠানগুলি অগ্রসর হতে পারবে না, তাই বলব মাদার টেরেসার সঙ্গে অন্যান্য প্রতিষ্ঠানগুলিকে যুক্ত করা ঠিক হবে না, কারণ এই সংস্থাগুলি বিভিন্ন জায়গা থেকে ভাল সাহায্য পায় না। আপনাদের সময়ে হোমগুলির কি অবস্থা ছিল সেটা আমাদের চিন্তা করা দরকার। আমি কাঁথি হোমের কথা জানি, সেই হোমে দিনের বেলায় সমস্ত মস্তানরা বাইরে থে ক পরিচালনা করত, মহিলাদের উপর আক্রমণ করা হত। বর্তমানে সেই হোম মস্তান বাহিনী দিয়ে পরিচালিত হয় না। হোমগুলি আজকে একটা সুষ্ঠু অবস্থার মধ্যে এসেছে এটা মানতে হবে। আজকে ইর‍্যাডিকেশন অব বেগারি ফ্রম দি সিটি অব ক্যালকাটা সারা পশ্চিমবাংলায় বেগারির সংখ্যা কমছে সাইমানটেনিয়াসলি ভিক্ষাবৃত্তির সংখ্যাও কমছে, এটা শুধুমাত্র সোসাল ওয়েলফেয়ার ডিপার্টমেন্টের ব্যাপার নয়। এর সাথে যুক্ত আছে পশ্চিমবাংলার উন্নতি, পশ্চিমবাংলার অগ্রগতি, পশ্চিমবাংলার উন্নয়ন, পশ্চিমবাংলার গরিব মানুষের জমি পাবার অধিকার। পশ্চিমবাংলার এই জিনিস যে তৈরি হয়েছে এটা কাদের অভিশাপে হয়েছে? এই বলে আমি এই দপ্তরের ব্যয়বরাদ্দকে সমর্থন করে এবং বিরোধীদের সমস্ত কাট মোশনের তিব্র বিরোধিতা করছি এবং আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি এবং এটি একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ দপ্তর এই কারণে বলি, যে সমাজকল্যাণ ক্ষেত্রে, বিশেষ করে যাঁরা এই দপ্তরের কার্যপদ্ধতির মধ্যে পড়েছেন, অবহেলিত নারী, সামাজিক প্রতিবন্ধি, অবহেলিত শিশু—এই দপ্তরের মন্ত্রী মাননীয় বিশ্বনাথ চৌধুরি মহাশয়, নীতিগতভাবে এই দপ্তরের বিরোধিতা করা অনৈতিক, কিন্তু বিশ্বনাথ বাবু উৎসাহ এবং উদ্দীপনা আছে, দৃষ্টিভঙ্গি পরিষ্কার এবং স্বচ্ছ থাকলেও সামগ্রিক ভাবে প্রধানত শাসক দলের চাপে এবং

শাসক দলের হাতে বন্দি অবস্থায় থেকে তিনি তাঁর দপ্তর চলছে বলে যে লক্ষ্যে পৌঁছানো উচিত ছিল এই দপ্তর তা পারেনি। এবং তাঁর ছত্রে ছত্রে হতাশার ছাপ। মাননীয় সদস্য সৌগতবাবু আই. সি. ডি. এস. প্রসঙ্গে বলেছেন এটা একটা গুরুত্বপূর্ণ ব্যাপার। একটা প্রকল্প ১৯৮৫ সাল থেকে ভারতবর্ষে ভারত সরকার এবং রাজ্য সরকারগুলির সহযোগিতায় চলছে। কিন্তু এই রাজ্যে যেভাবে এগোতে পারত, অ্যাচিভ করতে পারত সেইভাবে টারগেট অ্যাচিভ করতে পারেনি। আমি একটা ছোট পরিসংখ্যান দিই, ১৯৮৮ সালের, আই. সি. ডি. এস. প্রকল্প, এটা যে শুধু শিশুদের পুষ্টিকর খাদ্যের ব্যাপারে দেখাশোনা করবে তাই নয়, তার সঙ্গে শিশুদের স্বাস্থ্যের ব্যাপারে লক্ষ্য রাখবে আই. সি. ডি. এস. ব্যবস্থাটা—ইন টার্মস অব ইম্যুনাইজেশন এটা একেবারেই মিজারেবলি ফেল। ডাক্তার অ্যাপয়েন্টমেন্ট আছে, সেখানে কি ডাক্তার আছে? আই. সি. ডি. এস. প্রোজেক্টে আমরা দেখেছি পোলিও ভ্যাকসিন দেবার টারগেট ছিল ১৯৮৮ সালে ৭.৭১ লাখ। অ্যাচিভ করেছি, কত পারসেন্টেজ—ফার্স্ট ডোজ .৯১ লাখ, সেকেন্ড ডোজ .৭০ লাখ, থার্ড ডোজ .৫৬ লাখ, বুস্টার ডোজ .০৫ লাখ। কি ভয়ঙ্কর ব্যাপার, টোটাল হেলথ সিস্টেম জিওপার্ডাইজড। আই. সি. ডি. এস. প্রকল্প কনসেন্ট্রেট করা হল কেন না শিশুদের যাতে আর একটু ভাল করে দেখা যায়, মাতৃ মঙ্গল ভাল হয়। কিন্তু সেই জায়গায় যেসব কর্মচারী নিযুক্ত এই প্রকল্পের সঙ্গে, পঞ্চায়েতের কর্মী যুক্ত, রাজনৈতিক প্রতিনিধি রয়েছে নিযুক্ত যেসব কর্মী সেখনে কত রকম সাংঘাতিক কাজকর্ম হচ্ছে দেখুন। পোলিও ভ্যাকসিন পাওয়া যাচ্ছে না, কত সাংঘাতিক কাজকর্ম হচ্ছে। মন্ত্রীর ইচ্ছা থাকলে কি হবে—তিনি তো বন্দি খাঁচায় শাসক দলের হাতে। বি. সি. জি., টি. বি. এগেন্স্ট ভ্যাকসিন কত টার্গেট ছিল—৭.৭৯ লাখ, কত রিচ করেছি .৭১ লাখ, এটা একটা ক্রাইম, ইট ইজ এ ক্রিমিন্যাল অফেন্স। আমি মন্ত্রীকে অনুরোধ করব, তিনি সম্মানীয় ব্যক্তি, মর্যাদা সম্পন্ন বিশ্বনাথ বাবু আপনি তো প্রতিষ্ঠিত মানুষ, কড়া হাতে মোকাবিলা করুন। ভয়ঙ্কর দুর্নীতি আই. সি. ডি. এস. প্রকল্পে হচ্ছে, কি ভয়ঙ্কর দুর্নীতি আই. সি. ডি. এস. প্রকল্পে চিন্তাতীত ব্যাপার। খড়্গপুরের ব্যাপারটা তো আপনি জানেন, সেখানে আপনি তো হস্তক্ষেপ করতে গিয়েও ফিরে এসেছেন। একটা সামান্য প্রোজেক্ট অফিসারকে শাস্তি দিতে পারেননি। কারণ রাজনৈতিক চাপ, প্রধানত শাসকদলের। আপনি বলবেন পরিষ্কার করে ট্রিপল এন্টিজেন টার্গেট ছিল ৭.৭১, কত রিচ করেছে ফার্স্ট ডোজ ১.৯২ লাখ, সেকেন্ড ডোজ ১.১৭ লাখ। থার্ড ডোজ .৮৬ লাখ, বুস্টার ডোজ .১৫ লাখ। মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন এটা কি ক্রিমিন্যাল অফেন্স নয়?

[9-30–9-40 A.M.]

বাচ্চাদের ইম্যুনাইজেশন করবার ক্ষেত্রে ভ্যাকসিনের চিত্রটা অবাক করবার মতো। সেখানে প্রধান রাজনৈতিক দলের চিহ্নিত লোকদের অ্যাপয়েন্টমেন্ট দিতে বাধ্য হচ্ছেন আই. সি. ডি. এস. প্রকল্পে। এটা ক্রাইম নয়। আজকে এই ইম্যুনাইজেশন প্রকল্পে দুর্নীতি করবার জন্য টাকা দেওয়া হচ্ছে। বলেছি বারবার করে, কিন্তু কোনও কাজ করছেন না তারা। মারাত্মক ব্যাপার হয়ে আছে আই. সি. ডি. এস. প্রকল্পে ; সেখানে ব্লক বাছাই-এর ক্ষেত্রে সিডিউল্ড কাস্টস্ এবং সিডিউল্ড ট্রাইবস্দের গুরুত্ব দিচ্ছেন না তারা। এ-ব্যাপারটা দয়া করে দেখবেন, রিকোয়েস্ট করছি। আমরা দেখেছি নিউট্রেশনের ক্ষেত্রে ১৯৮৬ পর্যন্ত সাপ্লাই অব দি নিউট্রেশন টু দি

চিলড্রেন, শর্টফল ৫৩ পারসেন্ট, টু দি নিউট্রেশন টু দি চিলড্রেন। আর মায়েদের ক্ষেত্রে শর্টফল ইন দি নিউট্রেশন সাপ্লাই—৩৬ পারসেন্ট। তাহলে পুকুর চুরি হচ্ছে না? আপনি করবার চেষ্টা করছেন, ডাইরেকশনও দিচ্ছেন, কিন্তু আসল টার্গেট পয়েন্টের ক্ষেত্রে যা রিফ্লেক্ট হচ্ছে তাতে বোঝা যাচ্ছে, আই. সি. ডি. এস. প্রোগ্রামের উদ্দেশ্যে নিয়ে টাকাটা দুর্নীতির গর্ভে চলে যাচ্ছে। এই জায়গায় হস্তক্ষেপ করুন। আন্তর্জাতিক বর্ষ প্রতিবন্ধিদের সম্বন্ধে এখানে উল্লেখ করা হয়েছে। এই প্রতিবন্ধিদের সার্টিফিকেট ইস্যু করবার ক্ষেত্রে টেকনিক্যাল ডিফিকাল্টি হচ্ছে। এর জন্য জেলা স্তরে কমিটি করা হয়েছে, রাজ্য স্তরে কমিটি করা হয়েছে। একটি খোঁড়া ছেলে, তার কেউ নেই। তাকে খোঁড়াতে খোঁড়াতে পাঁচ-ছয়বার ডিস্ট্রিক্ট অথরাইজড় মেডিক্যাল অফিসারের কাছে ঘুরতে হয়েছে মেডিক্যাল সার্টিফিকেটের জন্য। ছয় মাস ধরে ঘুরেছে সে। কাজেই এটা সিমপ্লিফিকেশন করুন সত্যিকারের হেল্প যদি তাদের করতে চান। মেডিক্যাল সার্টিফিকেট দেবার পর কার্ড ইস্যু করছেন, কিন্তু সেটা কোন কোন সংস্থা দেবে সেই ব্যাপারে পরিষ্কার ধারণা প্রতিবন্ধিদের নেই। সেজন্য কার্ড তারা পাচ্ছে না। কাজেই প্রতিবন্ধিরা যাতে সরকারি বাসে, ট্রেনে বিনা পয়সায় যেতে পারে তারজন্য তাদের কার্ড দেবার ব্যাপারে মেডিক্যাল একজামিনেশনের ব্যাপারটা সরলিকরণ করুন। ড্রাগের ক্ষেত্রে মাত্র ২৬টি বেড আছে ইনক্লুডিং এন. আর. এস. অ্যান্ড আদারস হসপিটাল। অবশ্য আপনি উদ্যোগ নেওয়ায় আরো ৩৩টি বেড হতে চলেছে। তবে at this moment available bed strength is 26 for treatment of drug addicted patients. কিন্তু যে বেডগুলি আছে সেক্ষেত্রে অমি দায়িত্ব নিয়ে বলছি, আপনার দপ্তরে মাদকাসক্ত যুবক-যুবতীদের সামাকি পুনর্বাসনের জন্য কোনও প্রচেষ্টা নেই। এই হাউসের নেতা মাননীয় মুখ্যমন্ত্রী, যিনি স্বরাষ্ট্র দপ্তরের দায়িত্বে রয়েছেন, তাঁর অধিনে নার্কেটিক ড্রাগস্ সেকশনের পারফর্মেন্স অতি পুওর এবং প্রশাসনের যাদের উপর এই দায়িত্ব রয়েছে তাদের কাজকর্ম এত খারাপ যে, এইসব মাদক দ্রব্য নিয়ে আজকে ব্যাপকভাবে ব্যবসা চলছে এবং ক্যালকাটা হ্যাজ বিকাম দি গ্রেটেস্ট ট্রানজিট ক্যাম্প অব দি ডিফারেন্স ড্রাগস্—ইন্টারন্যাশনাল ড্রাগ ট্রানজিট সেন্টার। এক্ষেত্রে পুলিশের অসাধুতা, নার্কোটিক ড্রাগ সেলের অফিসারদের অসাধুতা আপনার পুনর্বাসন ব্যবস্থাকে ব্যাহত করত পদে পদে। এক্ষেত্রে আপনাকে লড়াই করতে হবে এই হাউসের নেতা তথা স্বরাষ্ট্র মন্ত্রীর বিরুদ্ধে। কিন্তু আপনি তা পারবেন না। আজকে কলকাতায় কোটি কোটি টাকার হেরোইন ঢুকছে ; মোমিনপুর, খিদিরপুর অঞ্চলে ছড়িয়ে পড়েছে। বিষয়টা আপনি গুরুত্ব দিয়ে দেখুন, কারণ বর্তমান সমাজে ড্রাগ অ্যাডিকেশন সবচেয়ে ইম্পর্টেন্ট ফেনোমেনা হিসাবে এস্টাব্লিসড় হয়েছে। আপনি উদ্যোগ নিয়েছেন ঠিকই, কিন্তু সেই উদ্যোগ মাঠে মারা যাচ্ছে স্বরাষ্ট্র দপ্তরের অপদার্থতার জন্য। তাঁরা সহযোগিতা করলে রিহ্যাবিলিটেশনের ক্ষেত্রে আরো ভাল কাজ করতে পারতেন। ওয়েলফেয়ারের ক্ষেত্রে আপনি এটা দেখবেন, মহিলাদের যে সমস্ত সামাজিক প্রকল্প আছে সেইগুলো ঠিক ভাবে পরিচালিত হচ্ছে না। ব্যক্তিগত বিমা প্রকল্পে যে মানুষ মারা গেলে ৩ হাজার টাকা বিমা পাওয়া যায়, সেই ক্ষেত্রে প্রশাসনিক জটিলতা অত্যন্ত গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করছেন, যার ফলে অধিকাংশ মানুষ সরকারি আর্থিক সুবিধা থেকে বঞ্চিত হচ্ছে। বিষয়টা সংবেদনশীল কারণ সমাজের সব চেয়ে অবহেলিত মানুষের জন্য আপনি এই দপ্তর চালনা করেন, নীতিগত দিক থেকে এই বাজেটকে বিরোধিতা যদিও করা যায় না, তবে আমাদের কাট মোশন যেগুলো আছে, সেইগুলোর প্রতি দৃষ্টি আকর্ষণ করছি।

কারণ এই দপ্তরের কাজ সঠিক ভাবে চালিয়ে নিয়ে যেতে হবে। শাসক দলের চোখ রাঙানোর বিরুদ্ধে রুখে দাঁড়াবেন এবং বলিষ্ঠ ভাবে মন্ত্রী মহাশয় তাঁর দপ্তর পরিচালনা করবেন, এই আশা রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বিভাগীয় মন্ত্রী যে ব্যয় বরাদ্দ দাবি রেখেছেন সোসাল সিকিউরিটি এবং ওয়েলফেয়ার দপ্তরের, আমি তাকে সমর্থন জানিয়ে কয়েকটি কথা এখানে বলতে চাই। আমার কথা, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মন্ত্রী একটা চ্যালেঞ্জ গ্রহণ করেছেন। তিনি কিসের ওয়েলফেয়ার করবেন, মাননীয় বিরোধী সদস্য সৌগত রায় মহাশয়, তিনি আলোচনা করতে গিয়ে বললেন, স্বীকার করলেন যে, আমাদের দেশে শতকরা ৭০ ভাগ মানুষ দারিদ্র সীমার নিচে বাস করে। আমিও সেই কথা বলি, আজকে এই কথা আপনি স্বীকার করছেন ভারতবর্ষ স্বাধীন হওয়ার ৪০ বছর পর যে দেশে শতকরা ৭০ ভাগ মানুষ দারিদ্র সীমার নিচে বাস করে, সেই দেশে সোসাল অ্যান্ড ওয়েলফেয়ার এর জন্য যে টাকা ব্যয়বরাদ্দ রাখা হয়েছে, সেই টাকাতে হয় না, তবুও এটা তো একটা চ্যালেঞ্জ। আপনাদের সঙ্গে আমাদের দৃষ্টিভঙ্গির পার্থক্য রয়েছে, মহিলাদের সম্পর্কে আপনারা যে কথা বললেন, আমি মন্ত্রী মহাশয়ের কাছে বলি, আপনি কোন ওয়েলফেয়ার করবেন, কার ওয়েলফেয়ার করবেন, স্বাধীনতার ৪০ বছর পর ভারতবর্ষে যারা সবচেয়ে বেশি শোষিত এবং উপেক্ষিত, নিপীড়িত, এই সমাজে এই দেশে, তারা হচ্ছে মহিলা সমাজ এবং শিশু সমাজ। সেই স্বাধীন ভারতবর্ষে দাঁড়িয়ে, ধনতান্ত্রিক পুঁজিবাদ সমাজ ব্যবস্থায় আজকে চ্যালেঞ্জ গ্রহণ করে ওয়েলফেয়ার করবেন বলছেন। কিছু অর্থ বরাদ্দ করা হয়েছে, যারা দারিদ্র সীমার নিচে বাস করে, তাদের কি ওয়েলফেয়ার করতে পারবেন? আমার অভিজ্ঞতার কথা বলি, আপনি মহিলাদের সম্পর্কে বললেন ওয়েলফেয়ার করতে, এই পুরুষ শাসিত সমাজ ব্যবস্থায়, ভারতবর্ষের ধনতান্ত্রিক সমাজ ব্যবস্থায় যে দেশে মেয়েদের জীবিকার জন্য দেহ বিক্রি করতে হয়। তাদের কি সিকিউরিটি দেবেন? সেই সমস্ত মেয়ে আমাদের কাছে যখন আসে, আমাকে বলে, আমাকে সুস্থ সামাজিক জীবনে ফিরিয়ে নিয়ে যাও, নির্বাচনের সময় আমি কুচবিহার মহারাজার সেই সমস্ত নিষিদ্ধ এলাকায় গিয়েছিলাম একজন মহিলা হিসাবে। আমি আপনার কাছে নিবেদন করছি, তারা বললেন আপনি একজন মহিলা আপনি আমাদের দুঃখের কথা বুঝবেন। আপনি কি পারেন আমাদের এই অন্ধকার জগৎ থেকে, নোংরা জগৎ থেকে সমাজে সুস্থ জীবনে ফিরিয়ে নিয়ে যেতে? আমি তাদের উত্তর দিতে পারিনি। আপনি তো চ্যালেঞ্জ গ্রহণ করেছেন। বামফ্রন্ট সরকারের যে দৃষ্টিভঙ্গি, তারা লড়াই করছে আজকে ধনবাদি সমাজ ব্যবস্থার বুকের মধ্যে বসে, তারা চ্যালেঞ্জ গ্রহণ করেছে মানুষের উপকারের জন্য, কিন্তু সেটা কতটুকু আপনারা বুঝবেন? সৌগতবাবু এখানে মহিলাদের সম্পর্কে বললেন, আমি তাঁকে জিজ্ঞাসা করি, সেদিন যখন বিধানসভা থেকে আমি সাহাবানু সম্পর্কে বলেছিলাম, তখন তো আপনারা প্রতিবাদ করেছিলেন, সমর্থন করেননি। সেই দেশে প্রতি মুহূর্তে যখন তাদের পদদলিত করা হচ্ছে, সেই সামাজিক, সেই সিকিউরিটি বা ওয়েলফেয়ার দেবার যে চ্যালেঞ্জ, এটা আমাদের কাছে একটা উপহাসের মতো মনে হচ্ছে। জীবন ও জীবিকার জন্য যখন মহিলাদের পতিতা বৃত্তি করতে হয়, সিকিউরিটি এই ধনতান্ত্রিক রাষ্ট্র ব্যবস্থায় তাদের সিকিউরিটি দেওয়া যাবে? স্বাধীনতার ৪০ বছর পরও কেন এই প্রশ্ন বারবার করতে হয়?

সেই জন্য আমরা জানি যে, কি কঠিন অবস্থার মধ্যে আমরা লড়াই করছি।

[9-40–9-50 A.M.]

আজ পুরুষ শাসিত সমাজ ব্যবস্থায়, ধনতান্ত্রিক সমাজব্যবস্থায় ও পুঁজিবাদি সমাজ ব্যবস্থায় পণের জন্য মেয়েদের হত্যা করা হচ্ছে। এসবের বিরুদ্ধে আপনি অনেক চ্যালেঞ্জ নিয়েছেন, অনেক কর্মসূচির কথা ঘোষণা করেছেন, তাই আমি বিশেষ কিছু বলতে চাইছি না, শুধু আমি আপনাকে একটা অনুরোধ করব, যে প্রতি বছর বধু হত্যা ও নির্যাতিত হওয়ার হাত থেকে যেসব মহিলাদের আমরা সরিয়ে নিয়ে আসছি তাদের সিকিউরিটি বা পুনর্বাসনের একটা ব্যবস্থার কথা আপনাকে ভাবতে হবে। ঐ নির্যাতিত ও নিপিড়ীত মহিলারা তারা নিজেরা নিজেদের পায়ে দাঁড়াতে পারছে না, তাদের সিকিউরিটির জন্য আপনি কি চিন্তাভাবনা করছেন। বিভিন্ন মহিলা সংগঠন বা মহিলা সমিতি আজকে পণপ্রথার বিরুদ্ধে লড়াই করছে ও মানুষকে অনেক সচেতন করছে, তার কয়েকটি ঘটনা এই বিধানসভার অভ্যন্তরে বহুবার তুলে ধরেছি। আপনার কাছে আমার নিবেদন এদের সম্পর্কে ভাবনাচিন্তা করুন, এদের সিকিউরিটির কথা চিন্তা করুন। যে সমস্ত মহিলাদের উদ্ধার করা হচ্ছে, তারা কোথায় বসবাস করবে, কে তাদের রক্ষণাবেক্ষণ করবে, সেটা আপনাকে একটু চিন্তা করতে হবে এবং পতিতাদের সম্পর্কেও আপনাকে চিন্তা করতে হবে। আপনার বাজেট বইয়ে শিশুদের জন্য, প্রতিবন্ধিদের জন্য এবং মহিলাদের জন্য আপনি যে সমস্ত কর্মসূচির কথা এখানে বলেছেন, আমি তাকে অভিনন্দন জানাচ্ছি। আমি মনে করি, এই ধনতান্ত্রিক সমাজব্যবস্থায় আপনি যে চ্যালেঞ্জ গ্রহণ করেছেন, এই চ্যালেঞ্জের মধ্যে দিয়ে আপনাকে লড়াই করে এগিয়ে যেতে হবে। আপনাকে আমি অনুরোধ করি, মেয়েদের সম্পর্কে আপনাকে আলাদা করে চিন্তা করতে হবে ও তাদের সম্পর্কে আরও বেশি অর্থ বরাদ্দ করে আজকে তাদের পুনর্বাসনের ব্যবস্থা করতে হবে, এই কথা বলে আমি আপনার ব্যয় এই বরাদ্দ সমর্থন করছি।

**শ্রী নর্মদা রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ত্রাণ ও কল্যাণ বিভাগের মন্ত্রী যে ব্যয়বরাদ্দের দাবি এখানে পেশ করেছেন, আমি আপনার মাধ্যমে সেটা সমর্থন করছি। এবং বিরোধীদের আনিত সমস্ত কাট মোশনের বিরোধিতা করে এই বাজেটের উপর কয়েকটি বক্তব্য রাখছি। আজকে এটা স্বীকার করতে হবে যে, সমাজ কল্যাণ বিভাগ সমাজের সবচাইতে নিপীড়িত এবং অবহেলিত মানুষদের, বিশেষ করে প্রতিবন্ধিদের ও অসহায় মহিলাদের জন্য এই বিভাগের গুরুত্ব অপরিসীম। এখানে বিরোধী পক্ষের মাননীয় সদস্য সৌগত রায় এবং মানস ভুঁইয়া তাদের বক্তব্যের মধ্যে দিয়ে এটাই প্রমাণ করে যে, আজকে পশ্চিমবঙ্গ সরকারের উদ্যোগে ১৯৮৫ সালে এই বিভাগ কার্যকর হওয়ার পর থেকে ও মাননীয় বিশ্বনাথ চৌধুরির তৎপরতায় আজকে সমাজের সব চাইতে নিপীড়িত ও অবহেলিতদের কথা ভাবা হচ্ছে, কিন্তু ওদের কথা এর আগে ভাবা হয়নি। বিরোধী দলের সদস্যরা আজকে বলতে পারবে না যে, তাদের আমলে এই সমস্ত বিকলাঙ্গ পঙ্গু ও সমাজের সমস্ত অসহায় মহিলাদের কোনও রকম সুযোগ-সুবিধা সরকার দিয়েছেন। আজকে এটা স্বীকার করতেই হবে যে, বিকলাঙ্গদের ক্ষেত্রে এখন সরকারি ভাবে যে যে উদ্যোগ নেওয়া হয়েছে তা প্রশংসার যোগ্য। তবু আমি মন্ত্রী মহাশয়কে বলব যে, এদের যন্ত্রাংশ যাতে আরও বেশি বেশি করে সরবরাহ করা যায় এবং তাদের ভাতা বর্তমানে জানুয়ারি মাস থেকে যেটা ৬০ টাকার জায়গায় ১০০ টাকা করা

হয়েছে এবং এই ক্ষেত্রে আরও বেশি তৎপর হওয়ার জন্য আমি মন্ত্রী মহাশয়কে বলব। ব্লকে ব্লকে যে আর. আই. অফিসার আছে অর্থাৎ রিহ্যাবিলিটেশন সেক্টরের গাফিলতির জন্য এই সমস্ত বিকলাঙ্গ ভাতা বিধবা ভাতা প্রাপ্তির ব্যাপারে তাদের মাসের পর মাস হয়রানি হতে হয়। মাসে মাসে মানি অর্ডার ফর্ম পাঠানো দরকার, কিন্তু সে ক্ষেত্রে ৩ মাস পর পর যে টাকা পায় সেই টাকা পেতে ভীষণ অসুবিধা হয়। এক্ষেত্রে আরো বেশি দায়িত্ব নিতে হবে যাতে করে ৩ মাস অন্তর সঠিকভাবে টাকাটা পায়, প্রতি মাসে টাকাটা পেতে যাতে অসুবিধা না হয়। সেই সঙ্গে এই বিকলাঙ্গদের স্বনির্ভরশীল হওয়ার জন্য ব্যাঙ্ক ঋণ দেওয়ার ক্ষেত্রে বা বিভিন্ন রাজ্য সরকারের, কেন্দ্রীয় সরকারের চাকুরির ক্ষেত্রে আসন সংরক্ষণ রাখা দরকার, বাসের, ট্রেনের সিট সংরক্ষণ করা দরকার আমি বিভাগীয় মন্ত্রীর আনিত যে ব্যয়-বরাদ্দের দাবি সেটাকে পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য সৌগতবাবু এবং মানসবাবু এবং সরকার পক্ষের যাঁরা সদস্য আছেন তাঁরা যে বক্তব্য বলেছেন তার উত্তরে আমি প্রথমে প্রতিবন্ধিদের সম্পর্কে একটা কথা বলব যে, তাঁদের কার্ড করবার ক্ষেত্রে যে অসুবিধা দেখা দেয় সেটা দূর করার জন্য আমরা এই মাসের মধ্যে বিভিন্ন জায়গায় প্রতিবন্ধি কার্ড সমাজ কল্যাণ দপ্তর থেকে পাঠিয়ে দেওয়া হবে এবং বিভিন্ন জায়গায় তারা যাতে আরো তাড়াতাড়ি পেতে পারে তারজন্য ব্যবস্থা নেওয়া হবে। সৌগত বাবু আর্টিফিসিয়াল লিম্ব-এর ব্যাপারে যেটা বলেছেন সবচেয়ে বড় কথা হচ্ছে, আমাদের পশ্চিমবঙ্গে আর্টিফিসিয়াল লিম্বের জন্য এন. আই. সি. এইচ., আর্টিফিসিয়াল লিম্ব ম্যানুফ্যাকচার্স ওয়েলফেয়ার সোসাইটি, বিকাশ ভারতী আছে, ফলে এখন আর বাইরে থেকে এটা আর দরকার হয় না। যদি সেই রকম অবস্থা আসে তাহলে নিশ্চয়ই আমরা সেটা দেখব। এছাড়া সৌগত বাবু সরকারি হোম সম্পর্কে বলেছেন। একটা অসুবিধা হচ্ছে আমরা সমস্ত জিনিস নেগেটিভ থেকে শুরু করি অর্থাৎ হোমের ভাল যেটা আছে সেটা বলবার চেষ্টা করি না। হোমে যাঁরা থাকেন তাঁদের পড়াশুনার দিকে বিশেষ ভাবে নজর দেওয়া হয় এবং আপনি জানেন যে, হোমের বহু ছাত্র ভাল ভাল রেজাল্ট করেছে এবং রেজাল্ট করে তারা বিভিন্ন জায়গায় প্রতিষ্ঠিত হতে পেরেছে। অপরদিকে হোমের মধ্যে কাজকর্ম আরো বৃদ্ধি করার জন্য নানা ধরনের পরিকল্পনা গ্রহণ করেছি এবং সেখানে কিছু কিছু স্কুলকে আপগ্রেড করার পরিকল্পনা গ্রহণ করেছি। সরকারি হোমে কোনও জায়গায় ত্রুটি-বিচ্যুতি থাকতে পারে, কিন্তু তার মানে এই নয় যে সমস্ত হোমেই ত্রুটি-বিচ্যুতি আছে। কারণ, বহু হোম আছে যেখানে ভাল ভাল কাজ করে। যদি কোনও জায়গায় ত্রুটি-বিচ্যুতি থাকে তাহলে সরকার পক্ষ থেকে তার ব্যবস্থা নেওয়া হয়। এছাড়া মানস বাবু ড্রাগের কথা যেটা বলেছেন আপনি জানেন যে, কলকাতা শহরে ড্রাগের কি অবস্থা দাঁড়িয়েছিল, আমরা সেখানে সরকারের পক্ষ থেকে বিভিন্ন জায়গাতে দলমত নির্বিশেষে বিভিন্ন সমাজসেবী প্রতিষ্ঠানের কাছে আবেদন জানিয়েছিলাম যে, এটা একটা সামাজিক সমস্যা।

[9-50–10-00 A.M.]

এটা একটা সামাজিক সমস্যা। সেই সমস্যার মোকাবিলা আমাদের সবাই মিলে করতে হবে। কলকাতা সহ পশ্চিমবঙ্গের বিভিন্ন জায়গায় আমরা সিনেমা স্লাইড, পুস্তক প্রকাশ,

নাটক, সেমিনার ইত্যাদির মধ্য দিয়ে ড্রাগের বিরুদ্ধে প্রচার চালিয়ে যাচ্ছি। কলকাতায় ড্রাগের যে ব্যাপকতা দেখা দিয়েছিল সেটা আজকে নিশ্চয় অনেকাংশে কম হয়েছে। নিশ্চয়ই এটা মানসবাবু, সৌগতবাবু স্বীকার করবেন। মানসবাবু বেডের কথা বলেছেন। এখন গোটা পশ্চিমবাংলায় ৫৬টি বেড আছে। ৮টি কাউনসেলিং সেন্টার এবং আরো ৩টি সেভ সেন্টার করা হয়েছে। স্বেচ্ছাসেবি সংস্থা দিয়ে এইগুলি আমরা করবার জন্য চেষ্টা করছি। আমরা এই কথা বলিনি যে, সমস্ত কাজই করে ফেলতে পেরেছি। তবে এই কথা ঠিক যে, দীর্ঘদিন ধরে সমাজকে এই রকম একটা জায়গায় নিয়ে যাওয়া হয়েছে। দীর্ঘদিন ধরে কংগ্রেস দেশ শাসন করেছে এবং তারা পরিচালন ব্যবস্থাকে এমন একটি জায়গায় নিয়ে গিয়েছেন, যার ফলে দেশ আজকে এই অবস্থায় এসে দাঁড়িয়েছে। আজকে হাজার হাজার, লক্ষ লক্ষ মানুষকে সরকারের কাছে সাহায্যের জন্য আসতে হচ্ছে। দীর্ঘ বছর এই ভাবে দেশ চালানোর পরিণতির কথা নিশ্চয়ই আমাদের সকলকে ভাবতে হবে। তার বিরুদ্ধেই আমাদের সকলকে এগোতে হবে। এছাড়া হোম থেকে কোনও সময় ছেলে মেয়েদের পালিয়ে যাবার কথা বলেছেন। এটা জানেন যে, হোমের ছেলে-মেয়েরা পালিয়ে যায়। কিন্তু স্পেসিফিক কোনও জায়গার দু'একজন পালিয়ে যেতে পারে। কেন না এক জায়গায় ৫০০-৬০০ থাকছে, সেখান থেকে দু'একজন পালিয়ে যেতে পারে। স্বাভাবিক ভাবেই এটা হতে পারে। কিন্তু সেটা হলেও ব্যবস্থা নেওয়া হয়ে থাকে। এছাড়া হোমের মধ্যে রবীন্দ্র জয়ন্তি, নজরুল জয়ন্তি ইত্যাদি অনুষ্ঠান করার ব্যবস্থা আমরা করেছি। হোমের ছেলে মেয়েরা ভালভাবেই এইসব কাজ করে। তারা আবৃত্তি, নাচ, গান ইত্যাদি করে। পশ্চিমবাংলার বিভিন্ন জায়গা থেকে তাদের নিয়ে এসে শিশির মঞ্চে অনুষ্ঠান করার ব্যবস্থা করা হয়, যাতে করে তারা সাধারণ মানুষের কাছে পরিচিত হয়ে উঠতে পারে, তাদের স্বীকৃতি পেতে পারে। তারা যে হোমে বাস করছে এই মানসিকতা তাদের মধ্যে যাতে গড়ে উঠতে না পারে সেইজন্য এই ব্যবস্থা করা হয়, অর্থাৎ তাদের মানসিকতার পরিবর্তন ঘটাবার চেষ্টা করা হয়। পণপ্রথা সম্পর্কে বলবার চেষ্টা করেছেন। আপনারা জানেন এই সম্পর্কে সরকার পক্ষ থেকে বিভিন্ন ধরনের কর্মসূচি গ্রহণ করা হয়েছে। জেলায় জেলায় আমরা ইতিমধ্যেই সেমিনারের ব্যবস্থা করেছি। বিভিন্ন মহিলা সংগঠন, স্বেচ্ছাসেবী সংগঠনকে দিয়ে সেমিনারের ব্যবস্থা করেছি। তাছাড়া বিভিন্ন জায়গায় পোস্টারের মধ্য দিয়ে ক্যাম্পেন করবার ব্যবস্থা করেছি এবং সিনেমা স্লাইডের মধ্য দিয়ে ব্যবস্থা করবার চেষ্টা করছি। এইভাবে আমরা বিভিন্ন মাধ্যমগুলিকে ব্যবহার করছি, যাতে করে এই বিষয়ে আরো বেশি চেতনা বৃদ্ধি পায়। আপনারা জানেন যে, দীর্ঘদিন ধরে সমাজে এই জিনিস চলছে। ১৯৪৭ সালের ১৫ই আগস্ট দেশ স্বাধীন হয়েছে। দেশ স্বাধীন হবার পরে মানুষের অর্থনৈতিক বুনিয়াদ কোথায় দাঁড়িয়ে আছে সেটা আপনারা চিন্তা করে দেখুন। দীর্ঘদিন ধরে যে নীতি নিয়ে দেশ পরিচালিত হয়েছে তারই কুফল দেখা যাচ্ছে। কেবল শুধু বড়লোক, মালিকদের স্বার্থে সেই নীতি পরিচালিত হয়েছে এবং তার জন্যই আজকে দেশ এই জায়গায় এসে দাঁড়িয়েছে। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে আমরা সরকার পক্ষ থেকে সম্ভাব্য ব্যবস্থা নেবার চেষ্টা করছি। বিভিন্ন জায়গায় আমরা সচেতনতা বৃদ্ধি করবার জন্য আহ্বান জানাচ্ছি। সমস্ত শ্রেণীর মানুষ, বিভিন্ন গণ সংগঠনগুলিকে আমরা এই বিষয়ে আহ্বান জানিয়েছি এবং সমস্ত রাজনৈতিক দলকে এগিয়ে এসে এই বিষয়ে সাহায্য করার জন্য আবেদন জানিয়েছি। আমরা সমবেতভাবে এই কাজ করার চেষ্টা চালিয়ে যাচ্ছি। মানসবাবু সুসংহত শিশু বিকাশ প্রকল্পের

কথা বলেছেন। আপনারা জানেন সারা পশ্চিমবাংলায় এই শিশু বিকাশ প্রকল্প চালু আছে। বিভিন্ন জায়গায় মায়েরা এই কাজ করে থাকে খুব ভাল ভাবে। মানস বাবু দুর্নীতির কথা বলেছেন। আমি বিভিন্ন জায়গায় যাই। কোনও সদস্য অভিযোগ করলে আমরা এই বিষয়ে ব্যবস্থা নিই। উনি খড়গপুরের কথা বলেছেন। খড়গপুরের ব্যাপারটা পিছিয়ে আসার ব্যাপারে নয়। সরকারি আইন মাফিক ব্যাপার আছে। সেখানে আর একটি ঘটনা ঘটেছিল তার বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হয়েছিল এবং তার বিরুদ্ধে দাঁড়িয়েই আমরা সাসপেন্ড করেছি। কাজেই কোনও জায়গা থেকে পিছিয়ে আসার ব্যাপার নেই। দপ্তরের কোনও জায়গা থেকে যদি নির্দিষ্ট ভাবে কোনও অভিযোগ আসে তাহলে আমরা সেটা খতিয়ে দেখে কাজ করি। সুসংহত শিশু বিকাশ প্রকল্পে যেখানে ভাল কাজ হয়েছে সেটা যদি মানসবাবু তুলে ধরতেন তাহলে আমি খুশি হতাম। এই প্রসঙ্গে একথা বলব যে, ভ্যাগারান্সি হোম-এর কথা এখানে বলা হয়েছে। আমাদের বিভিন্ন সমস্যার মধ্যে দাঁড়িয়ে কাজ করতে হয়। এমন কোনও অবস্থা নেই যে, সেই হোমে মানুষ থাকতে পারে না, খেতে পাচ্ছে না। আমরা হোমের জন্য টাকা বৃদ্ধি করেছি। বিভিন্ন জায়গায় যে সমস্ত কটেজ আছে, যারা সমাজসেবা মূলক প্রতিষ্ঠান চালায় তাদের জন্য টাকা বৃদ্ধি করেছি। আগামী দিনে যাতে আরো কিছু বৃদ্ধি করা যায় তারজন্য দপ্তর থেকে চেষ্টা করছি। আমি আশা করি আজকে যে অবস্থার মধ্যে দাঁড়িয়ে এই প্রতিষ্ঠানগুলি চলছে, সেগুলিকে ভাল ভাবে চালানোর জন্য আপনারা সকলে সহযোগিতা করবেন। এই কথা বলে যে সমস্ত কাট মোশন এসেছে তার তীব্র বিরোধিতা করে এবং আমার ব্যয়-বরাদ্দ অনুমোদনের জন্য সকলকে আবেদন জানিয়ে এখানে আমার বক্তব্য শেষ করছি।

**Demand No. 42**

The Motions of Shri Saugata Roy, Shri Apurbalal Majumdar, and Shri Sultan Ahmed that the Amount of the Demand be reduced by Rs. 100 were then put and lost.

The Motion of Shri Biswanath Chowdhury that a sum of Rs. 75,23,51,000 be granted for expenditure under Demand No. 42, Major Head : "2235-Social Security and Welfare (Social Welfare)".

(This is inclusive of a total sum of Rs. 18,80,88,000 already voted on account in March, 1990) was then put and agreed to.

**Demand No. 43**

The Motion of Shri Apurbalal Majumdar that the amount of the Demand be reduced by Rs. 100 was then put and lost.

The Motion of Shri Biswanath Chowdhury that a sum of Rs. 5,98,26,000 be granted for expenditure under Demand No. 43, Major Head : "2236-Nutrition".

(This is inclusive of a total sum of Rs. 1,49,56,000 already voted on account in March, 1990)-was then put and agreed to.

## DEMAND NO. 31

**Shri Saugata Roy :**
**Shri Apurbalal Majumdar :**
**Shri Satyaranjan Bapuli :**
Sir, I beg to move that the amout of the Demand be reduced by Rs. 100/-

**শ্রী সুপ্রীয় বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবঙ্গের একজন ক্ষমতাবান মন্ত্রী, যিনি এক কথায় বন্ধু প্রধানমন্ত্রী এলে এয়ারপোর্টের সামনে লক্ষ লোকের সমাবেশ করাতে পারেন, যিনি উত্তর ২৪ পরগনায় নিজের দলের আর একজন মন্ত্রীর বিরুদ্ধে যুদ্ধে জয়লাভ করতে পারেন, যিনি মিঠুন চক্রবর্তী এবং অন্যান্যদের এনে এখানে নাচাতে পারেন, আর সন্ধ্যাবেলায় হোপ-৮৬'তে 'নব আনন্দ জাগো', করতে পারেন, সেই মন্ত্রী যখন ক্রীড়া বাজেট করছেন তখন ডঃ অসীম দাশগুপ্ত মহাশয় বিনম্রভাবে যে ঘাটতিশূন্য বাজেটের কথা বলেছেন, সেই বাজেটের তিনি হচ্ছেন গিলোটিন।

[10-00–10-10 A.M.]

সারা ভারতবর্ষে যখন দেখছি ক্রীড়া খাতে বাজেট বাড়ছে, সারা ভারতবর্ষে যখন দেখছি রাজীব গান্ধী প্রধানমন্ত্রী থাকার সময় সপ্তম যোজনাকালে ২০০ কোটি টাকা এবং ৮ম যোজনাকালে ৮শত কোটি টাকা ক্রীড়া ক্ষেত্রে বাজেটের কথা বলেছেন, আমরা যদি সুভাষ বাবুর বাজেটের খাতাটা দেখি, তাহলে দেখব ৮৭-৮৮ সালে ২ কোটি ৭৫ লক্ষ টাকা বরাদ্দ হয়েছে, ৮৮-৮৯ সালে ২ কোটি ৮৯ লক্ষ টাকা আর ৮৯-৯০ সালে মোটে ৪ কোটি ৩৬ লক্ষ টাকার আর এবার হচ্ছে মাত্র ৩ কোটি ৬৪ লক্ষ টাকা। এর পরেও চেঁচাবেন? সারা বিশ্বে যখন খেলাধুলার জন্য প্রত্যেকটি দেশ গুরুত্ব দিচ্ছেন, সেই সময় যারা কমিউনিস্ট, নিজেদের কমিউনিস্ট বলে বুকে তকমা এঁটে ঘোরেন, তাদের ক্রীড়া খাতে বাজেট হচ্ছে ৪ কোটি ৩৬ লক্ষ টাকা থেকে নেমে গেল ৩ কোটি ৬৪ লক্ষ টাকায়। অথচ আপনারা খেলার উন্নতির কথা বলেন আর বছরের পর বছর বাজেট কমিয়ে দিয়ে বাজেট তৈরি করেন। তাই আমি মনে করি যে বাজেট তৈরি হয়েছে, সরকার তাতে কোনও রকম চান না যে, খেলাধুলার উন্নতি হয়, তাই আমি এই বাজেটের সম্পূর্ণ বিরোধিতা করছি। গত বছর এই দপ্তরের অপদার্থতার কথা আমি বলেছি। সারা পশ্চিমবাংলায় আপনি খেলাধুলার ইনফ্রাস্ট্রাকচার তৈরি করতে পারেননি। এই দপ্তরের রন্ধ্রে রন্ধ্রে রাজনীতি ঢুকে গেছে। মন্ত্রী মহাশয় নিজে আজকে খেলাধুলা নিয়ে রাজনীতি করছেন, খোলাধুলায় ব্যক্তিগত স্বার্থকে প্রবেশ করানোর চেষ্টা করছেন। আজকে দুঃখের ব্যাপার পশ্চিমবাংলায় আই. এফ. এ. একটা এতবড় অর্গানাইজেশন, সেই অর্গানাইজেশন এর লিগ এবং শিল্ড, দুটো বড় টুর্নামেন্টকে পরিচালনা করা—আমরা কাগজে কি দেখেছি, ক্রীড়া মন্ত্রীর হস্তক্ষেপে লিগ বাঞ্চাল হয়ে গেছে। আমরা দেখেছি ক্রীড়া মন্ত্রীর হস্তক্ষেপে শিল্ডের খেলা কোন ম্যাচ প্রদর্শনী হবে আর কোনটা এমনি ম্যাচ হবে, এটা সরকার ঠিক করে না, এটা ঠিক করে আই. এফ. এ. কিন্তু কোন ম্যাচ প্রদর্শনী হবে কোনটা হবে না, এই জটিলতায় আমরা দেখলাম মন্ত্রী মহাশয়ের হস্তক্ষেপে কোনও রকমে নমঃ নমঃ করে লিগ এবং শিল্ড এর খেলা শেষ করা হল। এই প্রসঙ্গে আমি আর যেতে চাই না। আপনি বলেছেন ফিপথ্ ডিভিশন যে টিমগুলো খেলে সেইগুলো নাকি ভোট ক্যাচার। আমি এই বিষয়ে বিতর্কে যেতে চাই না। আই. এফ. এ.-কে যদি তাদের সঠিক পথে পরিচালনা

করতে না দেন, তবে খেলাধুলায় সুষ্ঠু পরিবেশ আসতে পারে না। আমরা দেখেছি শিলিগুড়িতে স্টেডিয়াম তৈরি করার জন্য আই. এফ. এ. নিজের সম্পত্তি বন্ধক রেখে ২০ লক্ষ টাকা তুলে দিয়েছে। আই. এফ. এ.'র মতো এত বড় একটা অর্গানাইজেশনে কিছু নেপোটিজম, কিছু গ্রুপিজম থাকবেই। তাদের অনেক দোষ আছে। আপনি উদ্যোগ নিয়ে এটা ঠিক করলে ভাল হত। আই. এফ. এ.-কে কন্ট্রোল করতে না পেরে আপনি ইস্ট বেঙ্গল, মোহন বাগান ক্লাবের মধ্যে রাজনীতি করবার চেষ্টা করলেন। আপনি এই হাউসের মাননীয় সদস্য, যাকে ইস্ট বেঙ্গল ক্লাবের সম্পাদক করা হয়েছে, কিন্তু সেই সম্পাদক হতে গিয়ে খেলার মাঠে যে গুণ্ডামি, নোংরামি, যে কেলেঙ্কারি হল, তার থেকেও আপনি বাদ যান না। আমরা দেখলাম কলকাতার সবুজ মাঠ রক্তে লাল হয়ে গেল, বোমাবাজি, গুণ্ডাবাজি হল। আর আপনার ঘরে কি হল? আমরা ২২শে ডিসেম্বরের আনন্দবাজার পত্রিকায় দেখলাম যে, শচীনবাবুকে সম্পাদক হবার জন্য এক মন্ত্রী, সুভাষবাবু, সুভাষ চক্রবর্তী উৎসাহ দিয়েছেন। একথা আনন্দবাজার পত্রিকায় লেখা হল, আমরা দেখলাম এবং আপনি এর বিরুদ্ধে কোনও প্রতিবাদ করেননি। আপনি উৎসাহ দিতে গিয়ে কসবার, এন্টালির সি. পি. এম. গুণ্ডাদের মাঠে নামিয়ে দিলেন, তারা গুণ্ডাবাজি করল, বোমাবাজি করল। যারা এই কাজ করেছে আমি তাদের নাম করতে চাই না, আপনি নিশ্চয়ই তাদের চেনেন, মিচকে বাবলু, না কে আছে, সে বোমাবাজি করেছে। সামন্ত বাবু জানেন, তিনি বলতে পারবেন যে, কর্পোরেশনের ইলেকশনে কে কেন নমিনেশন পায়নি। আপনি ক্রীড়া মন্ত্রী, আপনি একটা ক্লাবের ব্যাপারে ঐসব করবেন কেন? ক্রীড়া মন্ত্রীর ঐসব কাজ নয়। মোহনবাগান ক্লাবের ঝগড়া মেটাবার জন্য আপনার ঘরে মিটিং হয়েছে। ভাল কথা। একটা শতবর্ষের ক্লাব, তার ঝগড়া বিবাদ মেটাবার জন্য আপনি উদ্যোগ নিলে নিশ্চয়ই আমরা খুশি হব। কিন্তু শেষ পর্যন্ত বাস্তবে কি দেখা গেল? একজন এম. পি.-কে ব্যাক ডোর দিয়ে আপনি মোহনবাগান ক্লাবের সম্পাদক করতে চাইলেন। আপনি, ক্রীড়া মন্ত্রী হয়ে মোহনবাগান ইস্টবেঙ্গল ক্লাব নিয়েই ব্যস্ত থাকছেন। অথচ আপনার ডাইরেক্ট কন্ট্রোলে যে সমস্ত অর্গানাইজেশনগুলি আছে, যে স্টেট অ্যাসোসিয়েশনগুলি ক্রীড়া দপ্তর কন্ট্রোল করে থাকে, যারা আপনার দপ্তর থেকে সাহায্য পায় সেগুলির দিকে আপনি নজর দিচ্ছেন না। আপনি মোহনবাগান ইস্টবেঙ্গলের ঝগড়া না মিটিয়ে আপনার কন্ট্রোলে যে সংস্থাগুলি আছে সেগুলিতে ঝগড়া থাকলে তা মেটাবার চেষ্টা করুন। মোহনবাগান ক্লাবের বা ইস্টবেঙ্গল ক্লাবের কি হবে, না হবে সেটা তাদের সদস্যরাই ঠিক করতে পারবে। আপনাকে সে বিষয়ে উদ্যোগী না হলেও চলবে। আজকে জিমনাস্টিক অ্যাসোসিয়েশনের কি অবস্থা? সুপ্রিম কোর্ট পর্যন্ত মামলা চলে গেছে। আপনার ঘরে ডেকে ধমক দিয়ে আপনি ওদের বিবাদ মেটাতে পারেননি। আপনি একজনকে দায়িত্ব দিয়েছিলেন তিনি পারেননি। আপনি জুডো অ্যাসোসিয়েশনের ঝগড়া মেটাতে পারেননি। অথচ আপনি ইস্টবেঙ্গল ক্লাবে, মোহনবাগান ক্লাবে ঝগড়া মেটাতে উদ্যোগ নিচ্ছেন, কাকে সম্পাদক করবেন, কাকে গুণ্ডামি করে চেয়ারে বসাবেন তার জন্য চেষ্টা করছেন। অথচ এখানে সাঁতার অ্যাসোসিয়েশনের দুটো অ্যাসোসিয়েশন রয়েছে। দুটো ন্যাশনাল সুইমিং হয় না, তাও হচ্ছে। তাই আপনাকে বলছি, স্টেট অ্যাসোসিয়েশনগুলিকে সঠিক ভাবে পরিচালনা করার জন্য এগিয়ে আসুন, এবং তা যদি আসেন তাহলে সেটাই হবে আপনার সঠিক কাজ। বড় বড় ক্লাবগুলিতে আপনার হস্তক্ষেপ করার কোনও দরকার নেই। আরো লজ্জার কথা হচ্ছে কোনও একজন খেলোয়াড়, সুব্রত

ভট্টাচার্য তার নাম, আপনার ঘরে বসে তার সঙ্গে তার ক্লাবের টাকার লেনদেন হয়েছে। আমরা জানি ওলিম্পিক প্রফেসনালিজম-এর বিরুদ্ধে এবং আমরা এটাও চিরকাল জানি যে, আমাদের ক্রীড়া মন্ত্রী ও ক্রীড়া মন্ত্রক প্রফেসনালিজম এর বিরুদ্ধে। অথচ একজন খেলোয়াড় ক্লাব থেকে কত টাকা নেবে, কি নেবে না—আমরা যাকে স্যাম প্রোফেসনালিজম বলি—তা আপনার ঘরে বসে ঠিক হল! একজন খেলোয়াড় আপনার ঘরে বসে ক্লাবের সঙ্গে টাকার লেনদেন করল, আর আপনারা হলেন ওলিম্পিকের প্রবক্তা! আজকে এইভাবে যদি মন্ত্রী চলেন তাহলে তো সমস্ত কিছু কালিমালিপ্ত হবে। পশ্চিমবঙ্গের মানুষ দুঃখ পাবে, লজ্জা পাবে। আমি বলছি, আপনি খেলাধুলা নিয়ে রাজনীতি করছেন, আই. এফ. এ., ইস্টবেঙ্গল, মোহনবাগান ক্লাবে হস্তক্ষেপ করছেন। আপনি এই সমস্ত কাজ বন্ধ করে প্রকৃত খেলাধুলার প্রসারের জন্য এগিয়ে আসুন। আশা করব আপনি সেই কাজ করবেন। আপনি খেলাধুলার উন্নতির পথে এগোচ্ছেন না। মাননীয় ক্রীড়া মন্ত্রী গতবার আমি আপনার কাছে একটা অনুরোধ করেছিলাম—কৃপাসিন্ধু বাবুও বলেছিলেন যে, বিগত দিনের দুস্থ খেলোয়াড়দের আপনি যে ২০০ টাকা করে অনুদান দেন, সেটা ৫০০ টাকা করুন। আমরা যখন আপনাকে এই অনুরোধ করেছিলাম তখন আপনি উঠে বলেছিলেন, /হ্যাঁ, এটা আমি বিবেচনা করব।*

[10-10–10-20 A.M.]

সারা বছরের জন্য না বাড়িয়ে বাজেটের ১ মাস আগে থেকে মাত্র ৫০ টাকা বাড়িয়েছেন। ভিক্ষা দিচ্ছেন কাকে? যারা দেশের জন্য খেলোয়াড় তৈরি করেছেন, যাঁরা ভারতবর্ষের কোচ করেছেন, যাঁরা দেশের ছেলেদের তৈরি করেছেন তাঁদের আপনি মাত্র ৫০ টাকা বাড়িয়ে ভিক্ষা দিচ্ছেন? একদিনে ৫০ টাকা ভাল করে বাজার করা যায় না। আমি অনুরোধ করব, আপনি যদি সত্যিই ক্রীড়াপ্রেমী হয়ে থাকেন তাহলে আপনি খেলাধুলাকে ভাল বাসুন, ৫০০ টাকা অনুদান দিয়ে তাঁদের প্রকৃত সম্মান করুন আর এই ১২-১৫ জনের সংখ্যাটা বাড়িয়ে দিন। এঁদের মধ্যে ল্যাংচা আছেন, তাঁকে মাত্র ৫০ টাকা বাড়িয়ে ২৫০ টাকা দিচ্ছেন। এইভাবে ভিক্ষা দেবেন না। আমরা দেখছি, স্বাধীনতা সংগ্রামীরা ৭০০ টাকা পায়, সুতরাং আপনি এঁদের ৫০০ টাকা দিন আর সংখ্যাটা আরো বাড়িয়ে দিন। স্পোর্টস কাউন্সিলের মাধ্যমে কেরালায় সফর করতে চেয়েছিলেন আর এদিকে কেরালায় বিখ্যাত টেবিল টেনিশ কোচ পুশীলাল পশ্চিমবাংলা থেকে চলে গেছে টাকার জন্য। যার হাতে এই পশ্চিমবাংলায় ভাল ভাল খেলোয়াড় তৈরি হয়েছেন তাকে আপনারা মাত্র ৩০০ টাকা অনুদান দিতেন। তাও এন.আই. এল করার পর স্পোর্টস কাউন্সিল থেকে তার অনুদান বন্ধ করে দেওয়া হয়েছে। দুঃখে লজ্জায় তিনি কেরালায় চলে গেলেন আপনারা তাকে রাখতে পারলেন না। পশ্চিমবাংলায় পুশীলালকে রাখলে টেবিল টেনিশ খেলাকে আরো তিনি এগিয়ে নিয়ে যেতে পারতেন। এই ভারত চ্যাম্পিয়ান কোচের কাছে অরূপ বসাক, কিশলয় বসাক প্রভৃতি ভাল ভাল টেবিল টেনিশ খেলোয়াড় তৈরি হয়েছে। আজকে তিনি পশ্চিমবাংলা ছেড়ে কেরলে চলে গেছেন। আমি আশা করব, এই পুশীলালকে পশ্চিমবাংলায় আনা হোক টেবিল টেনিশের উন্নতির জন্য। আপনারা এই সমস্ত কোচদের টাকা-পয়সা দিতে পারছেন না, অথচ দেখছি, যাঁরা বৃদ্ধ, অবসরপ্রাপ্ত প্রবীন অ্যাথেলেট তাদের আমেরিকা যাবার জন্য টাকা দিচ্ছেন। ভারতবর্ষের খেলোয়াড় ব্যাডমিন্টনের ইন্দ্রজিৎ মুখার্জিকে মালয়েশিয়ায় খেলার জন্য আপনারা টাকা দিলেন

না, কিছু কিছু তরুণ খেলোয়াড়দের আপনারা টাকা দিতে পারছেন না অথচ আমেরিকা যাবার জন্য বৃদ্ধ অ্যাথেলেটদের যারা প্রমোদ বিলাস করবে তাদেরকে অর্থ দিলেন। এদিকে পুশীলাল দুঃখে লজ্জায় কেরালায় চলে গেলেন, আপনারা তাকে রাখতে পারলেন না। সুতরাং এদিক থেকে আপনার পদক্ষেপ সঠিক করবেন বলে আমি আশা করি। ওয়ার্ল্ড কাপে কে যাবে না যাবে সেকথা আমি বলছি না, কিন্তু আপনি সমস্ত খেলাকে সাহায্য করুন, শুভেচ্ছা সফরে যাকেই পাঠান তাতে আমার আপত্তি নেই, কিন্তু খেলাধুলাকে সাহায্য করে তবেই পাঠান। খেলাধুলাকে কমিয়ে, তরুণদের সুযোগ কমিয়ে আপনি যদি এই জিনিস করেন তাহলে পশ্চিমবাংলার তরুণ-তরুণীদের কাছে এর চেয়ে বেশি লজ্জা, দুঃখ আর কি হতে পারে? কিছুদিন আগে সাফ গেমসের জন্য সুভাষ সরোবরকে সুন্দর করে তৈরি করা হয়েছিল। এই সুভাষ সরোবর এখন সকলের জন্য খুলে দেওয়া হয়েছে। পশ্চিমবাংলার মধ্যে কলকাতায় একটা মর্ডানাইসড সুইমিং পুল তৈরি হয়েছে। আপনি শিক্ষার্থীদের জন্য সুযোগ করে দিন তাতে আমার আপত্তি নেই। কিন্তু আপনি ৪০০-৫০০ জন লোককে শরীর ঠিক রাখার জন্য অ্যালাউ করেছেন কেন? যাদের বেশি পয়সা আছে তারা শরীর ঠিক করার জন্য সুভাষ সরোবর নষ্ট করবে—এই জিনিস কেন করতে দিয়েছেন? শিক্ষার্থীদের কাছ থেকে পয়সা নিয়ে সুযোগ দিচ্ছেন, কিন্তু আপনার দপ্তর কিংবা অন্যান্য দপ্তর, যেমন—পরিবহন দপ্তর, দুগ্ধ দপ্তরে ট্রাম কোম্পানিকে কোটি কোটি টাকা ভরতুকি দিচ্ছেন। কাজেই যারা শিক্ষার্থী হবেন তাদেরও পয়সা দিতে হবে, না দিলে চলবে না। আর একটি কথা, সুভাষ সরোবরকে নষ্ট করবেন না। আমি বলব, সুভাষ চক্রবর্তী, সুভাষ সরোবরকে রাখুন। কিছুদিন আগে জ্যোতিবাবু গিয়ে বলেছিলেন যে, বাংলার ক্রিকেটের উন্নতি হবে। কাগজেও পড়েছি, বাংলার ক্রিকেট এগোচ্ছে। কিন্তু ফুটবল কেবল পেছোচ্ছে। পশ্চিমবঙ্গের ঐতিহ্য হচ্ছে ফুটবল, কিন্তু আজকে আমরা ফেডারেশন কাপ জিততে পারিনি, সন্তোষ কাপে এগোতে পারছি না। ফুটবল পশ্চিমবঙ্গের মানুষের প্রাণ, রক্ত, জীবন-স্বপ্ন। আজকে একটি দলও ফেডারেশন কাপে এগোতে পারছে না? তাই আমি ফুটবল সম্পর্কে আপনার পজেটিভ হস্তক্ষেপ আশা করব। এই পজেটিভ হস্তক্ষেপ না থাকলে পশ্চিমবঙ্গের ফুটবল নিষ্প্রাণ হয়ে যাবে। এইসঙ্গে আমি আপনার কাছে হাওড়ার একটি কথা বলছি। হাওড়ার ইছাপুরে প্রাক্তন কেন্দ্রীয় মন্ত্রী একটি স্টেডিয়াম করবার কথা লিখেছিলেন। কিন্তু সেই সম্ভাবনাকে পন্ড করে দিয়ে হাওড়ার ডালমিয়া পার্কে স্টেডিয়াম করবার কথা বলছেন। কিন্তু আমি বলছি, প্রাক্তন কেন্দ্রীয় মন্ত্রী যেখানে করতে বলেছিলেন সেটাই ঠিক জায়গা, কাজেই ডালমিয়া পার্কে স্টেডিয়াম করবার চিন্তাটা বন্ধ করুন। আজকে ডামমিয়া পার্কে স্টেডিয়াম হলে হাওড়ায় কোনও ফাঁকা জায়গা থাকবে না। ঐ পরিকল্পনা প্ল্যানিং কমিশন দিয়েছিলেন, কাজেই সেই পরিকল্পনা মতো যদি স্টেডিয়ামটি ইছাপুরে করতে পারেন তাহলে পরিবেশ রক্ষা পাবে, হাওড়ার মানুষের মঙ্গল হবে। তাই সুভাষ বাবুকে বলছি, আপনি চলুন, সরেজমিনে ব্যাপারটা দেখুন। আপনি বাজেট বক্তৃতার মধ্যে হাওড়ার কথা বলেছেন, সুইমিং পুলের কথা বলেছেন। কিন্তু ওটা সুইমিং পুল হয়নি, ঐ সুইমিং পুল পাঁচতারা হোটেলের বিনোদনের জায়গা হয়েছে। সেখানে বড়লোকদের ছেলেমেয়েরা সাঁতার কাটে। আপনি দেখতে চলুন, ১৫ মিনিট সময়ও লাগবে না যেতে। আমি বলছি, আপনার কাজ বিপথগামী, প্রগতিশীল নয়। সেই কারণে আপনার বাজেটের বিরোধিতা করে আমাদের কাট মোশনকে সমর্থন করে শেষ করছি।

**শ্রী তপন রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পর্যটন ও যুবকল্যাণ দপ্তরের মন্ত্রী মহাশয় যে ব্যয়বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন করছি এবং বিরোধীদের আনিত কাট মোশনের বিরোধিতা করছি। প্রথমেই বলতে চাই, সুপ্রিয় বসু মহাশয় বলেছেন যে, এই খাতে বরাদ্দ নাকি কম হয়েছে। এটা আংশিক সত্য, নন্-প্ল্যানে টাকা কমেছে, কিন্তু প্ল্যান বাজেটে টাকা বেড়েছে। তিনি আলোচনা করলেন, কিন্তু পরিপ্রেক্ষিতটাই গুলিয়ে ফেলেছেন। বিগত কংগ্রেস শাসনে দেখেছি, কেন্দ্রীয় সরকারের ন্যাশনাল স্পোর্টস পলিসি বা ন্যাশনাল ইউথ পলিসি বলে কিছুই ছিল না। এই রকম একটা জায়গায় দাঁড়িয়ে, এই রকম একটা কাঠামোর মধ্যে দাঁড়িয়ে যখন যুব সমাজের মধ্যে, ছাত্র সমাজের মধ্যে অস্থির চিন্তা বেড়েছে—সেই সমস্ত কিছু সামনে রেখেও তিনি যে সমাজভিত্তিক সৃজনশীল দিকগুলি এর মধ্যে রাখতে পেরেছেন সেটা অকপটে স্বীকার করতেই হয়।

[10-20–10-30 A.M.]

আমি প্রথমেই যেটা বলতে চাই সেটা হচ্ছে আজকে আমরা পশ্চিমবাংলার ক্ষেত্রে দেখছি এই দপ্তরের মাধ্যমে কয়েক বছরের মধ্যে গ্রামবাংলার ক্ষেত্রে আমরা খেলাধুলার ক্ষেত্রে, যুবকল্যাণের ক্ষেত্রে যথেষ্ট উন্নতি লাভ করেছি। মাননীয় বিরোধী পক্ষের সদস্য কলকাতা কেন্দ্রীক এবং কিছু হাওড়ার কথা বললেন। কিন্তু গ্রামবাংলার হাজার যুবক খেলাধুলার জন্য আজকে যেভাবে এগিয়ে আসছে, গ্রামের গরিব যুবক, তফসিলি জাতি ও আদিবাসী সম্প্রদায়ের যুবকরা যেভাবে এগিয়ে আসছে তারা আগে কোনওদিন সেইভাবে এগিয়ে আসেনি। আজকে দেখা যাচ্ছে যে, তারা ফুটবল কিনে খেলার চেষ্টা করছে অন্যান্য খেলাধুলার চর্চা করছে। এই সমস্ত কিছু থেকে কি এটা বোঝা যায় না যে, বামফ্রন্ট সরকারের উদ্যোগের জন্যই সামগ্রিক ভাবে ফুটবল ও অন্যান্য খেলাধুলার ক্ষেত্রে উন্নতি ঘটেছে? আজকে জেলাস্তরে গ্রামবাংলার বুকে সুস্থ চিন্তা নিয়ে যুবসম্প্রদায় কিভাবে এগিয়ে যেতে পারে, তাদের কল্যাণকর দিক গুলোকে কিভাবে কাজে লাগানো যায় তা নিয়ে চিন্তা ভাবনা হচ্ছে এবং যথেষ্ট অগ্রগতিও লক্ষ্য করা যাচ্ছে। বাজেট বক্তব্যের মধ্যে জাতীয় সংহতি গড়ে তোলার ক্ষেত্রে যুবসম্প্রদায়ের মধ্যে অস্থিরতার এই যে অবস্থা সৃষ্টি হয়েছে এরজন্য দায়ী কে তা বলা হয়েছে। আপনাদের দলের সরকার যখন কেন্দ্রীয় সরকারে ছিলেন তখন যুবসম্প্রদায়ের অর্থনৈতিক যে সমস্যা সারা দেশে সৃষ্টি করে গিয়েছেন তারমধ্যে দিয়েই এটা তৈরি করে গেছেন—যুবসম্প্রদায়কে বিপথগামী করে তোলা হয়েছে এবং সেইজন্যই আজকে এঁদের মধ্যে বিপথগামী চিন্তা গড়ে উঠেছে। আজকে এই রকম একটা অবস্থার মধ্যে দাঁড়িয়ে থেকে জাতীয় সংহতিকে বলিষ্ঠ করার প্রয়াস এই দপ্তর গ্রহণ করেছেন। গতবছর নেলসন ম্যান্ডেলার মুক্তির দাবিতে কলকাতার বুকে একটি দৌড় প্রতিযোগিতার অনুষ্ঠান হয়েছিল। এই ধরনের প্রয়াসের মধ্যে দিয়ে জাতীয় সংহতি, সুস্থ চিন্তা কি যুব সম্প্রদায়ের মধ্যে গড়ে ওঠে না? গ্রামবাংলায় বিভিন্ন ব্লক অফিসে বিজ্ঞান বিষয়ক প্রতিযোগিতা মূলক অনুষ্ঠানের আয়োজন হয়ে থাকে। এর মধ্যে দিয়ে কি সুস্থ চিন্তার বিকাশ ঘটে না? বিভিন্ন জায়গায় যে সমস্ত সায়েন্স ক্লাবগুলো রয়েছে সেখানে বিভিন্ন উন্নয়নের ধারা আমরা লক্ষ্য করেছি। বিভিন্ন জায়গায় স্পোর্টস কাউন্সিলের সহযোগিতায় নানা খেলাধুলার অনুশীলন কেন্দ্র তৈরি হয়েছে, স্টেডিয়াম নির্মিত হয়েছে। গ্রামবাংলায় বিভিন্ন ব্লকে ইয়ুথ অফিস খোলা হয়েছে এবং সামগ্রিক ভাবে খেলাধুলার প্রসারকল্পে

নানা পরিকল্পনা গ্রহণ করা হয়েছে—ব্লক ইয়ুথ হোস্টেল তৈরি করা হয়েছে, জেলায় জেলায় স্পোর্টস স্কুল খোলা হয়েছে। এই সমস্ত কিছুর মধ্যে দিয়ে সামগ্রিক ভাবে এই রাজ্যে খেলাধুলার একটা সুস্থ পরিবেশ সৃষ্টি হয়েছে। এই রাজ্যে আগে কোনও কোচিং ক্যাম্প ছিল না মেয়েদের জন্য। এই দপ্তরের মাধ্যমে এই ধরনের কোচিং ক্যাম্প তৈরি হয়েছে, যারফলে আজকে মেয়েরা খেলাধুলায় অনেক উন্নতির সুযোগ পাচ্ছেন। আজকে কলেজের মেয়েরা, সাধারণ ঘরের মেয়েরা, এমনকি আদিবাসী মেয়েরাও খেলাধুলার ক্ষেত্রে অনেক এগিয়ে এসেছেন এটা আমরা দেখছি। এটা কি সুস্থ চিন্তার দিক নির্দেশ করছে না? আজকে ন্যাশনাল ট্যালেন্ট টেস্টের জন্য কলকাতায় যে সমস্ত খেলাধুলা হয়, সেখানে গ্রামবাংলার উঠতি ছেলেরা অংশ নিচ্ছে এবং এরফলে দেখা যাচ্ছে গ্রামবাংলার সেই সমস্ত যুবকরা এগিয়ে আসছে। ন্যাশনাল ট্যালেন্ট টেস্টে এখন গ্রামবাংলার ছেলেদের নিয়ে অনুষ্ঠিত হচ্ছে। পর্বতারোহনের মতো দুঃসাহসিক অভিযান এর জন্য যে কর্মসূচি আছে, এই ব্যাপারে আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করতে চাই যে, আগে ব্লকে ব্লকে যুব উৎসবের ব্যবস্থা ছিল এবং সেই সঙ্গে সঙ্গে জেলাগুলিতেও যে যুব উৎসবের ব্যবস্থা ছিল, সেগুলি বর্তমানে বন্ধ আছে। আর্থিক অসুবিধা হয়ত আছে, কিন্তু এই ধরনের যুব উৎসবের মধ্যে দিয়ে ব্লকে ব্লকে যৌবনের একটা ঢল নেমে আসতে দেখা যেত। ঐ উৎসবে নানা ধরনের সাংস্কৃতিক কর্মসূচি, খেলাধুলা ইত্যাদি অনুষ্ঠিত হত এবং এর মধ্যে দিয়ে একটা সুস্থ যুব-মানস, সুস্থ চিন্তা গড়ে উঠত। নতুন করে আগেকার ঐ জেলা যুব উৎসব এবং ব্লক যুব উৎসব আবার চালু করা যায় কিনা সেটা ভেবে দেখতে আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব। দ্বিতীয়তঃ যুবকল্যাণ দপ্তর নেহেরু যুবকল্যাণ সংস্থার সঙ্গে কোনও যোগাযোগ রাখে না। এই যে যুব সংস্থাগুলি কাজ করে ব্লকের যে যুব সংগঠন আছে তাদের সঙ্গে কোনও যোগাযোগ রাখে না। খেলাধুলায় উৎসাহ দেবার জন্যে যে ভাবনা-চিন্তা করা দরকার এবং গণ সংগঠনের সঙ্গে যোগাযোগ রাখার দরকার তা রাখা হয়নি। এই কয়েক মাসের মধ্যে একটা গুণগত পরিবর্তন হয়েছে। কাজেই সমন্বয় সাধনের জন্য কিছু কিছু নৈতিক ব্যবস্থা নেওয়া দরকার। এছাড়া আমার কিছু সাজেশন আছে। আদিবাসী অধ্যুষিত এলাকায় আর্চারি সেন্টার খোলা যায় কিনা সেইদিকে একটু লক্ষ্য রাখলে ভাল হয়। আর্চারি সেন্টার খুললে আদিবাসী যুবকদের মধ্যে একটা উৎসাহ সৃষ্টি হবে। আদিবাসী যুবকরা এমনিতেই তীর খেলার ব্যাপারে যথেষ্ট আগ্রহী। সুতরাং এই আদিবাসী অধ্যুষিত এলাকায় আর্চারি সেন্টার খোলা যায় তাহলে খুব সুবিধা হবে এবং ওই সমস্ত পিছিয়ে পড়া তফসিলি এলাকার যুবকদের মধ্যে একটা উদ্দিপনার সৃষ্টি হতে পারবে। তাছাড়া আমাদের মতো পিছিয়ে পড়া জেলা বীরভূমে একটা জিমনাস্টিক সেন্টার খোলা যায় কি না সেইদিকে একটু লক্ষ্য রাখবেন। সিউড়ি, বোলপুর প্রভৃতি যে কোনও জায়গায় হতে পারে। এছাড়া সুইমিং পুল করলে ভাল হয়। যদিও সাঁতার সাধারণত মধ্যবিত্ত এবং উচ্চমধ্যবিত্তের পরিবারগুলির মধ্যে সীমাবদ্ধ আছে। আমাদের জেলার সাব-ডিভিশনে সাঁতারে স্পোর্টস অফিসারের পোস্ট এখনো পর্যন্ত খালি, এইগুলো যাতে তাড়াতাড়ি নিয়োগ করা যায় এবং তার জন্য একটা স্কীম আনার জন্য অনুরোধ করব। আরেকটা স্কীম সেটা হচ্ছে, এ. ই. পি. স্কিম। এটা জনকল্যাণ দপ্তর থেকে আরেকটা দপ্তর হওয়া দরকার। তাছাড়া মুর্শিদাবাদ জেলায় যাতে আরো কোচিং ক্যাম্প করা যায় তারজন্য সুনির্দিষ্ট পরিকল্পনা নেওয়া যায় কি না সেইদিকে নজর দিতে হবে। জনকল্যাণ দপ্তর হচ্ছে একটা সুস্থ দপ্তর।

এই বামফ্রন্ট সরকারের যুবকল্যাণ দপ্তর ন্যাশনাল ইয়ুথ পলিসির ক্ষেত্রে কিছু ব্যবস্থা নেওয়া দরকার। তাহলে পরে এই যুবকল্যাণ দপ্তর আরো উন্নত হবে। এই কথা বলে এই বাজেট বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুলতান আহমেদ ঃ** মাননীয় স্পিকার মহাশয়, ইয়ুথ সার্ভিস এবং স্পোর্টসের যে বাজেট পেশ করা হয়েছে তাকে আমি তীব্র বিরোধিতা করছি। আমার মনে হয় আমাদের রাজ্যে এই স্পোর্টস দপ্তরে স্পোর্টসের কোনও কাজকর্ম হয় কি না ডাউট আছে। সুভাষবাবু এই ক্রীড়া দপ্তরের কাজের ব্যাপারে অনেক কিছু ক্লেম করেছেন। কিন্তু গত ৩ বছর থেকে আমরা দেখছি যে, স্পোর্টস ডিপার্টমেন্টকে সুভাষবাবু কালচারাল ডিপার্টমেন্টে পরিণত করেছেন। আজকে স্পোর্টসের বা ইয়ুথ সার্ভিসেস এর কাজ না হয়ে সল্টলেকে মিঠুন চক্রবর্তীকে দিয়ে, শ্রীদেবীকে দিয়ে এবং হেমা মালিনীকে এনে প্রোগ্রাম করেছেন। সুভাষবাবুর লজ্জা হবার কথা হানড্রেড অব ক্যালকাটার প্রোগ্রাম করেছেন মিঠুন চক্রবর্তীর ডিস্কো গান দিয়ে। তিনি ডিস্কো কালচার এনেছেন। সেই ডিস্কো কালচারের কি নমুনা, কলকাতার মানুষ এই মিঠুন চক্রবর্তীর গানের থেকে কি শিখবেন দেখুন, 'লুঙ্গি উঠাকে গানা গাও' এই হচ্ছে সুভাষবাবুর কলকাতার ৩০০ বছরের পূর্তি উপলক্ষ্যে কালচারাল প্রোগ্রাম। আজ পর্যন্ত বুদ্ধদেববাবু কোনও প্রোগ্রাম দেখতে যাননি। সেইজন্য আমি অনুরোধ করব আপনি মুখ্যমন্ত্রীকে বলুন যে, সুভাষবাবুর কাছ থেকে স্পোর্টস দপ্তরটা নিয়ে নিতে এবং কালচারাল দপ্তরটা সুভাষবাবুকে দিয়ে দেওয়া হোক। মিঠুন চক্রবর্তীর গান, শ্রীদেবীর নাচ, কিম্মী কাতকারের নাচ এইতো পশ্চিমবঙ্গের কালচার এস্টাব্লিশ হয়েছে। আমার আগের বক্তা সুপ্রিয় বসু বলেছেন যে, সুভাষবাবু যে, ফুটবলের ক্ষেত্রে নেহেরু কাপের কথা বলেছেন সেক্ষেত্রে আমরা দেখেছি নেহেরু কাপ রাজ্যে হয়েছে কিন্তু স্টেট গভর্নমেন্ট থেকে নেহেরু কাপে নন কো-অপারেশন করা হয়েছে। যেদিন ফুটবল প্লেয়ারদের রিসেপশন দেওয়া হয়েছিল সেদিন সুভাষবাবুর ে চজন লোডশেডিং করে বন্ধ করার চেষ্টা করেছিলেন।

[10-30–10-40 A.M]

স্টেট গভর্নমেন্ট নন-কো-অপারেশন করেছে, মাইকের তার ছিঁড়ে দেওয়া হয়েছে। কিন্তু স্পোর্টস বাজেটে সুভাষবাবু বড় বড় কথা বলছেন, স্পোর্টস ডিপার্টমেন্টকে সুভাষবাবু মার্কসবাদি কমিউনিস্ট পার্টির পলিটিক্যাল ডিপার্টমেন্ট বদল করে দিয়েছেন। আজকে আমাদের স্পোর্টস বাজেট কোথায় চলে গিয়েছে, যুবকদের আপনি কোথায় নিয়ে যাচ্ছেন, আজকে স্পোর্টস কোথায় গিয়েছে—একেবারে ডিস্কো কালচারে নেমে গিয়েছে—ক'টা যুবক আজকে পশ্চিমবঙ্গ থেকে ন্যাশনাল ইভেন্টে যেতে পেরেছে, ক'টা যুবককে পশ্চিমবাংলার গ্রাম থেকে ফুটবল, ক্রিকেট, হকিতে তুলতে পেরেছেন? আজও ফুটবলারের জন্য আমাদেরকে নাইজেরিয়া যেতে হয়, কর্ণাটক যেতে হয়, পাঞ্জাবে যেতে হয় তার জন্য কোনও চিন্তা নেই, সুভাষবাবু এখানে ইস্টবেঙ্গলের, মহমেডান স্পোর্টিংয়ের গড ফাদার হয়েছেন, উনি রাইটার্স বিল্ডিং থেকে ক্লাবগুলি রিমোট কন্ট্রোলে, কন্ট্রোল করছেন। মহামেডান স্পোর্টিংয়ে ৪ বছর নির্বাচন হচ্ছে না, এখানকার জেনারেল সেক্রেটারির বিরুদ্ধে পুলিশ কোর্টে ক্রিমিন্যাল কেস করেছে, ওরা সুভাষবাবুকে চিফ প্যাট্রন করেছে, কিন্তু সুভাষবাবু একবারও বলেননি যে, তোমরা চুরি করছ তার হিসাব দাও। এটা কি ডেমোক্রেটিক প্রসেস? উনি মহামেডান সেন্টেনারি ইয়ারে ওয়াক ফর স্পোর্টস করলেন,

কিন্তু মহামেডানের সাপোর্টাররা বাইরে বস্তিতে কি বলছে এটা হচ্ছে ওয়াক ফর মানি। মহামেডান স্পোর্টিং-এর অফিসারদের জন্য সেন্টেনারি ইয়ারে প্রেসিডেন্ট অব ইন্ডিয়া আসবেন, সেখানে সুভাষবাবুর নাম ছাপা হয়েছে, সুভাষবাবু কিন্তু সেখানে আপত্তি করেননি, সুভাষবাবু সেখানে লিড করছেন। আপনি ইস্টবেঙ্গলে যান সেখানে দেখবেন ব্যাকডোর দিয়ে আমাদেরই একজন অনারেবল মেম্বারকে সেক্রেটারি করা হয়েছে। কিন্তু ওনার বিরুদ্ধে পার্টি বলেছে যে, তুমি সেক্রেটারি থাকতে পারবে না, ইতিমধ্যে নির্বাচন করে সেক্রেটারি থেকে সরে যাও। স্যার, কলকাতার বড় বড় টিমগুলিতে মেম্বারদের জন্য অফিসাররা ইন্ডিপেন্ডেন্টলি কাজ করতে পারছে না, তারা সুভাষবাবুকে ভয় পায়। আমরা যদি ইন্ডিপেন্ডেন্টলি কাজ করি তাহলে মস্তান চলে আসবে রিভলবার দেখিয়ে ভয় দেখাবে। কলকাতায় আই. এফ. এ. লিগ কমপ্লিট হতে পারছে না, আই. এফ. এ. শিল্ড হতে পারেনি, আজকে স্পোর্টসে পলিটিক্স ঢুকিয়েছেন আপনারা। মন্ত্রী মহাশয়, স্পোর্টসের বাজেটের ব্যাপারে যা বলেছেন তাতে ডিমান্ড কম করে দেওয়া হয়েছে। উনি বলুন কি করবেন এই কম টাকা দিয়ে? কয়টা গ্রামের ছেলেকে স্টাইপেন্ড দেবার ব্যবস্থা করেছেন, যারা গ্রামে ফুটবল, ক্রিকেট, হকি ইত্যাদিতে ৪-৫ ঘন্টা করে প্র্যাক্টিস করে তাদের জন্য কি ব্যবস্থা করেছেন? আজকে নেহেরু ফুটবলে আপনারা নন-কো-অপারেশন করেছেন, আপনারা অল ইন্ডিয়া ফুটবল ফেডারেশনকে বলেছিলেন—পশ্চিমবঙ্গ সরকার থেকে—খেলা দেখে যারা ফিরবে তাদের জন্য যে বাস দরকার সেটার ব্যবস্থা তারা করবেন। মাত্র ৬টি বাস দেওয়া হয়েছিল যেখানে ১ লক্ষ ২৫ হাজার ক্যাপাসিটি স্টেডিয়ামের। নেহেরু ফুটবল টুর্নামেন্টকে ফ্লপ করার—নেহেরু সেন্টেনারি ইয়ারে—এই নমুনা তারা কোথাও পাননি। আজকে এটাকে ছোট করা হয়েছে। আজকে সুভাষবাবু মহামেডাম স্পোর্টিংকে সামনে রেখে সেন্টেনারি করছেন যে, মহামেডাম স্পোর্টিং নেহেরু ফুটবলে তার টিমের পারফমেন্সের জন্য সেমি ফাইনাল ফরেন টিমের সঙ্গে খেলেছিল তাকে একবারের জন্যও কংগ্রেচুলেট করেননি। আমি আজকে স্টেট গভর্নমেন্টকে অনুরোধ করব আপনার মাধ্যমে যে দয়া করে এর সঙ্গে স্পোর্টসকে জড়াবেন না। স্পোর্টসকে স্পোর্টসের মতোনই দেখুন। ইয়ুথ কালচারের নাম করে শ্রীদেবী, মিঠুন চক্রবর্তীকে জড়াচ্ছেন, দয়া করে এই কালচার চালু করবেন না। আগমী দিনে এর উত্তর পশ্চিমবঙ্গের মানুষকে দিতে হবে। আপুনি আজকে পশ্চিমবঙ্গের যুব সমাজকে লুঙ্গি উঠাকে ডিস্কো দেখ, এই কালচারে জড়িয়ে দিচ্ছেন। শুধু কলকাতাতেই নয়, আপনি বর্ধমানে, শিলিগুড়িতে ফাংশন করেছেন। আপনি বোম্বে থেকে বাপী লাহিড়িকে নিয়ে এসে বাপী লাহিড়ি নাইট করেছেন। এই ফাংশন করে স্টেট গভর্নমেন্ট কোটি কোটি টাকা ইনকাম করেছে। আজ অবধি কিন্তু তার কোনও হিসাব পাওয়া যায়নি। আপনি হাউসে বলুন স্টেট গভর্নমেন্ট কত টাকা ইনকাম করেছে এই ফাংশন করে। আমি আপনাকে দয়া করে অনুরোধ করছি এই হাউসে আপনি জানান যে, পশ্চিমবঙ্গ সরকার কত রেভিনিউ আর্ন করেছে। কিন্তু আপনি কোনও হিসাব দিচ্ছেন না।

**শ্রী নটবর বাগদি ঃ** স্যার, উনি সভাকে বিভ্রান্ত করেছেন। সেখানে লেডশেডিং হয়নি, শুধু মাইকের একটা গন্ডগোল হয়েছিল। উনি ভুল তথ্য পরিবেশন করেছেন।

**মিঃ স্পিকার ঃ** সে তো মন্ত্রী বলবেন, আপনার বলবার কি দরকার?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ক্রীড়া ও যুবকল্যাণ দপ্তরের মাননীয় মন্ত্রী

১৭ কোটি ৭৬ লক্ষ ৭৮ হাজার টাকার যে ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছেন সেই দাবিকে আমি সম্পূর্ণরূপে সমর্থন জানাচ্ছি। কিন্তু একটা বিষয় আছে, সেটা হচ্ছে যে, বর্তমানে যে প্রতিক্রিয়াশীল চক্র যেভাবে তৎপর হয়ে উঠেছে বর্তমান যুব সমাজকে বিপথে চালিত করবার জন্য এবং যেভাবে অপসংস্কৃতি এবং ড্রাগ যুব সমাজকে মানুষের মধ্যে থেকে সরিয়ে দেবার চেষ্টা চালাচ্ছে সেটা খুবই উদ্বেগের বিষয়। এই সবই প্রতিক্রিয়াশীল চক্র করছে। তার বিরুদ্ধে লড়াই করতে গেলে আরো বেশি করে ছেলেমেয়েদের মধ্যে খেলাধুলা এবং সুস্থ সংস্কৃতির অবাধ এবং প্রসার ব্যাপকভাবে ঘটাতে হবে। সেই কাজের জন্য বা সেই কাজ করতে গেলে পশ্চিমবঙ্গের মতো রাজ্যে এই টাকা বিশেষ যথেষ্ট নয় বলে মনে হচ্ছে। এই বরাদ্দে যদি আরো বেশি অর্থের সংস্থান করা যেত তাহলে আমি খুশি হতাম। বিরোধী দলের পক্ষ থেকে যে সমস্ত সমালোচনা করা হয়েছে বিশেষ করে সুলতান আহমেদ মহাশয় এর দুটো কথা শুনেছি, তাতে তিনি বলেছেন যে, ক্রীড়া দপ্তর এখানে আছে বলে তাঁর মনে হচ্ছে না। আর তিনি বলছেন যে, গ্রামাঞ্চলে ক্রীড়ার প্রয়াসের ব্যাপারে আমরা কিছু করতে পারছি ন। এই কথা দুটো শুনে আমার মনে হয়েছে যে, তিনি রিফট ম্যান উইঙ্গলের মতন ঘুমোচ্ছেন। কবে যে ঘুম তাঁর ভাঙ্গবে কে জানে। আজকে ক্রীড়া দপ্তর এবং যুবকল্যাণ দপ্তর পশ্চিমবঙ্গের মানুষের কাছে একটা উজ্জ্বল দৃষ্টান্ত স্থাপন করতে পেরেছে। আমরা ১৯৭৭ সালের আগে এই কথা বলতে পারতাম? কিন্তু যুবকল্যাণ দপ্তর কাজগুলি করতে পেরেছে। এই কথা আমরা ভাবতে পারতাম, যে ক্রীড়া দপ্তর ছেলে-মেয়েদের খেলাধুলা চর্চা করবার ক্ষেত্রে বেসরকারি উদ্যোগে, সরকারি উদ্যোগে গ্রামাঞ্চলে খেলাধুলার ক্ষেত্রে অনেক উন্নতি করা গেছে। অনেক প্রসার ঘটানো সম্ভব হয়েছে। বর্তমানে ক্রীড়া ও যুবকল্যাণ দপ্তর এইসব কাজকর্ম করেছে। আজকে আমরা এই কথা বলছি যে, বামফ্রন্টের ঘোষিত নীতি অনুযায়ী জেলায় জেলায় ক্রীড়া ও যুবকল্যাণ দপ্তর থেকে সর্বত্র ক্রী৺ পর্ষদ স্থাপিত হয়েছে। আমরা আশা করেছিলাম, এটা বিকেন্দ্রীকরণ করে মহকুমা স্তর পর্যন্ত ক্রীড়া পর্ষদের ইউনিট স্থাপিত হবে। এই বিষয়ে আত্ম সমালোচনার সুরে এই কথা বলছি যে, যে উদ্যোগ এবং উদ্দিপনা নিয়ে ক্রীড়া পর্ষদ হয়েছিল জেলায় ঠিকমতোন টাকা পৌঁছচ্ছে না। প্রথম দুই(২) বছর যেভাবে পৌঁছে ছিল, এখন সেইভাবে যাচ্ছে না। আজকে সেদিকে লক্ষ্য রাখা দরকার।

[10-40–10-50 A.M.]

আর লক্ষ্য রাখা দরকার, যে শারীরিক দপ্তরটি ক্রমশ অকেজো হয়ে পড়েছে, বহু অফিসার রয়েছে কিন্তু তারা কাজ অনেক কমিয়ে দিয়েছে, এটা আপনার দেখা দরকার। শেষে আমি আরেকটা কথা বলব যে, কয়েকদিন আগে সুভাষবাবু চুঁচুড়া শহরে গিয়েছিলেন রাজ্য টেবিল টেনিস প্রতিযোগিতার উদ্বোধন করতে। সেখানে তিনি তার বক্তব্যের মধ্যে একটা কথা বলেছেন,—"আমি অন্যান্য রাজ্যের কথা জানি না, কিন্তু পশ্চিমবঙ্গ রাজ্যের কথা জানি, এই রাজ্যে যতগুলি শহরে খেলাধুলার চর্চা হয় ও বিভিন্ন বিষয়ে যে খেলাধুলার উদযোগ গ্রহণ করা হয়, তার মধ্যে চুঁচুড়া শহর শ্রেষ্ঠ।" সেই প্রসঙ্গে একটা কথা বলি, এই চুঁচুড়া শুধু হুগলি জেলায় নয়, বর্ধমান ডিভিশনের একটা বিভাগীয় শহর। আজ থেকে ১০ বছর আগে কথা হয়েছিল পশ্চিমবঙ্গে তিনটি কম্পোজিট স্টেডিয়াম হবে, তার মধ্যে একটা হবে চুঁচুড়া শহরে। গত এক বছর আগে মাননীয় ক্রীড়া মন্ত্রী চুঁচুড়া শহরে গিয়েছিলেন এবং আমি তাকে

৪৮ বিঘা একটা জমি দেখিয়েছিলাম, এই জমিটা পরিখা দিয়ে ঘেরা ও অত্যন্ত উপযুক্ত। যারা ক্রীড়ামোদি মানুষ তারা সেখানে স্টেডিয়াম গড়ার লোভ সামলাতে পারেনি, কিন্তু সেখানে স্টেডিয়াম গড়ার ক্ষেত্রে আমরা এক ইঞ্চিও এগোতে পারিনি। দেখছি, দেখব এই কথা বার বার শুনতে শুনতে আমরা ক্লান্ত হয়ে পড়েছি। আজকে তাই আমি মাননীয় ক্রীড়ামন্ত্রীকে অনুরোধ করব, তিনি যেন এই বিষয়ে উদযোগ গ্রহণ করেন। আরেকটা কথা বলে আমি শেষ করব, কংগ্রেসের পক্ষ থেকে যে কথাগুলি বলা হয়েছে, তাতে আমার একটা জিনিস মনে হয়েছে মাননীয় ক্রীড়া মন্ত্রী কলকাতার বড় বড় ক্লাবের গোলমাল থামাবার জন্য যে ব্যক্তিগত উদ্যোগ নিয়েছেন, তাতে ওদের কিছু গোঁসা হয়েছে, এবং এই গোঁসা কেন সেই বিষয়ে একটু অনুসন্ধান করা দরকার।

**শ্রী সুখেন্দু মাইতি ঃ** মাননীয় স্পিকার মহোদয়, মাননীয় ক্রীড়া ও যুবকল্যাণ দপ্তরের মন্ত্রী যে ব্যয়বরাদ্দের দাবি উত্থাপন করেছেন, আমি তাকে পূর্ণ সমর্থন জানাচ্ছি ও বিরোধীদের কাট মোশনের বিরোধিতা করে এখানে আমি কয়েকটি কথা বলতে চাই। ৮৪ কোটি মানুষের ভারতবর্ষের অধিবাসীদের মাথা লজ্জায় নত হয়ে যায়, যখন দেখি আন্তর্জাতিক ক্ষেত্রে আমাদের ক্রীড়ার মান সবার নিচে। আজকে এর জন্য দায়ী ঐ বিরোধী পক্ষ যারা ৪০ বছর ধরে শাসন করে গেছে, কিন্তু জাতীয় স্তরে কোনও শক্তিশালী ক্রীড়ানীতি গ্রহণ করেনি। জাতীয় স্তরে খেলাধুলার জন্য কোনও অর্থ ব্যয় করার কোনও পরিকল্পনা তাদের ছিল না বলে আজকে এই চরম পরিণতি। এই বুর্জোয়া সমাজব্যবস্থার মধ্যে যুব সমাজকে এই বিপদ থেকে গণতান্ত্রিক পথে ও জাতীয় সংহতির শরিক করে, পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের ক্রীড়া মন্ত্রী যে ব্যবস্থা ও যে পরিকল্পনা গ্রহণ করেছেন তা নিঃসন্দেহে অভিনন্দনযোগ্য। আমি একটা কথা বলতে চাই যে, আজকে খেলাধুলায় আমাদের গ্রামাঞ্চলের প্রতি উৎসাহ দেওয়া দরকার। খেলাধুলাকে একটা প্রতিযোগিতা স্তরে রাখার জন্য ও খেলাধুলায় প্রতিযোগিতার মানকে উন্নত করার জন্য অনুশীলন ও চর্চার দিকে আমাদের গুরুত্ব দেওয়া দরকার। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে, আজকে আসল কথা হচ্ছে খেলাধুলায় অনুশীলন ও চর্চা এবং সেটার জন্য সর্বসাধারণের মধ্যে, সমস্ত ছাত্র-ছাত্রীদের মধ্যে, যুব সমাজের মধ্যে যদি এই মানসিকতা ছড়িয়ে দিতে না পারি তাহলে আমাদের দেশ সাফল্য ও সম্মান লাভ করতে পারবে না। আজকে আমরা দেখছি ক্রীড়া বিভাগ জেলা স্তরে যে ক্রীড়া পর্ষদ গঠন করেছেন, স্পোর্টস স্কুল তৈরি করেছেন তাতে তিনি উৎসাহের সৃষ্টি করেছেন। কিন্তু শুধু জেলা স্তরে ক্রীড়া পর্ষদ গঠন করে গ্রামাঞ্চলকে উৎসাহিত করা যাবে না, মহকুমা স্তরে স্পোর্টস স্কুল করার জন্য আমি অনুরোধ করব। সরকারি ব্যবস্থাপনায় জনসাধারণকে ক্লাবগুলির সাথে যুক্ত করে প্রতিটি গ্রামে ক্লাব গড়ে তুলে স্পোর্টসকে এগিয়ে নিয়ে যাবার জন্য তাদের সাহায্য করতে হবে। জাতীয় ক্রীড়া সংঘের সঙ্গে স্কুলের ছাত্রদের নিয়ে জেলা স্তরে যে শিবির করা হয় সেই শিবিরের জন্য ৪০-৫০ হাজার টাকা সাহায্য করছেন, আমি আবেদন জানাব স্কুলে যে শরীর শিক্ষা চর্চার জন্য যে ব্যবস্থা আছে তাতে শরীর শিক্ষা চর্চা করা হয় না, পড়াশুনা করানো হয়। স্কুলে যদি শরীর শিক্ষা চর্চার জন্য শিক্ষক নিয়োগ করা হয় তাহলে অনেক বেকারের স্কুলে কর্মসংস্থানের ব্যবস্থা হবে। আজকে স্পোর্টসকে কমপালসারি করতে হবে, স্কুলে শরীর চর্চার জন্য শিক্ষক নিয়োগ করতে হবে। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে সমস্ত কাট মোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** মাননীয় স্পিকার মহাশয়; আমি প্রথমে কংগ্রেস (আই) সদস্যদের উত্থাপিত যে কাট মোশন আছে তার সর্বাত্মক বিরোধিতা করছি এবং বিরোধীদের বক্তব্যের পরিপ্রেক্ষিতে দু'একটা কথা এই সংক্ষিপ্ত সময়ের মধ্যে উত্থাপিত করছি। প্রথমত কংগ্রেস (আই) দলের পক্ষ থেকে অভিযোগের সুরে যে কথা বলা হয়েছে সেগুলির বেশির ভাগ হচ্ছে অসত্য এবং বাস্তবের সঙ্গে সম্পর্কহীন। সুপ্রীয় বাবু তাঁর বক্তব্যে ক্রীড়া বাজেট এবারে কমে গেছে বলে যেটা বলেছেন অঙ্কের হিসাবে সেটা ঠিকই, কিন্তু কার্যত এই বাজেট কমেনি। গতবারে যে বাজেট ছিল সেখানে কেন্দ্রীয় সরকারের কতকগুলি প্রকল্প ছিল সেই প্রকল্পগুলি এবারে স্থগিত হয়ে গেছে, তার ফলে আপাতদৃষ্টিতে বাজেট কম মনে হচ্ছে। রাজ্য সরকারের যে দেয় অর্থ সেটা গত বছর ছিল ক্রীড়া বিভাগে ৩ কোটি টাকা, এবারে সেটা ৩ কোটি ৬৪ লক্ষ অর্থাৎ বাজেট ২০ ভাগের বেশি বেড়েছে। দ্বিতীয়ত খেলাধুলার প্রশ্নে আমাদের রাজ্যের অবস্থা এবং অবস্থান সম্বন্ধে আমরা নিজেরা নানা দিক থেকে আলাপ আলোচনা করে স্থির করেছি যে, আমরা রাতারাতি আমাদের খেলোয়াড়দের বিশ্বমানে পৌঁছে দেব এই প্রত্যাশা আমরা করছি না, আমাদের বিবেচনায় আছে ভারতবর্ষের ভৌগলিক অবস্থা, এখানকার জলবায়ু, আমাদের এখানকার ছেলে-মেয়েদের হৃদযন্ত্রের শক্তি, তাদের মাংস পেশীর ক্ষমতা, তাদের ফুসফুসের শক্তি, সর্বোপরি আবহাওয়ার অবস্থা এবং খাদ্যের অভ্যাস সব মিলিয়ে নির্ভর করে মূল ব্যাপারটা। প্রতিযোগিতার ক্ষেত্রে বহু খেলায় সংঘর্ষ মারামারি করতে হয়। যেখানে সংঘর্ষ করতে হয় সেইসব ক্ষেত্রে ভারতবর্ষের যে শারীরিক অবস্থা তাতে বিশ্বমানের যোগ্যতা থেকে আমরা অনেক পিছিয়ে আছি। এই ঘাটতি পূরণের প্রয়াস যে প্রশিক্ষণের সাহায্যে কিছুটা সম্ভব নয় তা নয়, কিন্তু সবটা করা সম্ভব হবে না। খেলাধুলার ক্ষেত্রে পৃথিবীর সব দেশে যে কোনও খেলার মধ্যে ফুটবল জনপ্রিয়তার ক্ষেত্রে শীর্ষে। স্বাভাবিক ভাবে আমাদের দেশেও ফুটবল খুব জনপ্রিয়।

[10-50–11-00 A.M.]

কিন্তু তা সত্ত্বেও ফুটবলের মানোন্নয়ন বলতে আমরা যা বুঝব, সেটাকে যদি বিশ্বমানের সঙ্গে তুলনা করি তাহলে একটু ভুল করব। সেই জন্য আমরা কিছু খেলা বেছে নিয়েছি। সেইগুলির সঙ্গে শারীরিক দক্ষতা, পটুতা, তীব্রতা, ক্ষিপ্রতা, উপস্থিত বুদ্ধি এবং এর সঙ্গে প্রশিক্ষণ এবং অনুশীলন ইত্যাদি যুক্ত হয়ে একজন খেলোয়াড়কে উচ্চ মানে পৌঁছতে সাহায্য করে এবং সেই সব খেলাগুলির দিকেই আমরা জোর দিয়েছি। আমরা ইতিমধ্যেই তার প্রতিফলন ঘটতে দেখেছি এবং জাতীয় স্তরের প্রতিযোগিতার ক্ষেত্রে তার প্রতিফলন পড়েছে। ভারত সরকারের স্পোর্টস অথরিটি অব ইন্ডিয়া সারা দেশ থেকে ২৮টি রাজ্য এবং কেন্দ্র শাসিত অঞ্চল থেকে ট্যালেন্ট হান্ট করে থাকে। তার মধ্যে এক পশ্চিমবাংলা থেকেই আমরা গত কয়েক বছরে গড়ে ১৬ জন করে পেয়েছি এবং সেই প্রতিযোগিতায় আমাদের ১০ থেকে ১২ বছরের ছেলে-মেয়েরাই জয়যুক্ত হয়ে আসে। এছাড়া মহিলা বিভাগের স্পোর্টসে আমরা সব ক্ষেত্রেই সবার উপরে আছি, হয় প্রথম, না হয় দ্বিতীয় হয়ে আছি। এই মহিলা স্পোর্টসের ক্ষেত্রে আমাদের রাজ্যের সুনাম গত ১৫ বছর ধরে জাতীয় ক্রীড়া ক্ষেত্রে শীর্ষে আছে। সেই সাথে আমরা গ্রামীণ খেলাধুলারও ব্যবস্থা করেছি। খেলাধুলা প্রতিযোগিতার ক্ষেত্রে আমরা একাধিকক্রমে গত কয়েক বছর ধরে হয় প্রথম, না হয় দ্বিতীয় স্থানে আছি।

স্বাভাবিক ভাবে আমরা যে ক্রীড়া মানসিকতা আমাদের রাজ্যে গড়ে তুলতে চেয়েছিলাম সেটার খানিকটা আমরা সম্ভব করতে পেরেছি। এই ক্রীড়া মানসিকতা যদি ঠিকমতো না থাকে তাহলে যতই কাগজে লেখা হোক না কেন খেলাধুলার মান বাড়বে না এবং খেলায় অংশ গ্রহণের প্রবণতা যদি ছেলে-মেয়েদের না বাড়ে, শিক্ষার সঙ্গে দৈনিক অন্যান্য কর্মকান্ডের সঙ্গে যদি খেলাকে যুক্ত করা না হয় তাহলে পরিমাণগত দিক থেকে খেলার মান বাড়বে না, গুণগত দিক থেকে উৎকর্ষ খেলোয়াড় বের হবে না। সেই সব দিকে লক্ষ্য রেখেই আমরা ক্রীড়া নীতি পরিচালনা করছি। তবে যেকোনও ভারতীয়কেই এটা মনে রাখতে হবে যে, ভারতবর্ষে খেলাধুলা এবং আমাদের রাজ্যে খেলাধুলার উদ্দেশ্য শুধু ওলিম্পিক বিজয় লাভ করা নয়—নিশ্চয়ই এটা লক্ষ্য থাকবে এবং এর জন্য একটা চেষ্টা করতে হবে, সেই যোগ্যতা, ক্ষমতা অর্জন করতে হবে। কিন্তু আমার মতো দেশে এর একটা বিরাট ভূমিকা সংস্কৃতির ক্ষেত্রে আছে। সুস্থ সামাজিক বাতাবরণ সৃষ্টি, সুস্থ দেহ, সবল মন, উন্নত মানসিকতা তৈরির ক্ষেত্রে এর একটা বিরাট ভূমিকা আছে। আমাদের ক্রীড়া যুবকল্যাণ বিভাগ এই প্রচেষ্টা, প্রয়াসের দিকে লক্ষ্য রাখবে। কুসংস্কার দূর করার জন্য আমরা চেষ্টা চালিয়ে যাচ্ছি। বিজ্ঞানের উন্নয়ন, বিজ্ঞান মানসিকতার উদ্দেশ্যে আমরা চেষ্টা করে যাচ্ছি, প্রয়াস চালিয়ে যাচ্ছি। বিজ্ঞানের মূল কর্মকান্ড এক দশক আগেও এই পর্যায়ে ছিল না। আজকে সুন্দরবনের যেকোনও স্কুলও এই বিজ্ঞান বিষয় আলোচনা প্রতিযোগিতায় অংশ গ্রহণ করছে। এক একটি ব্লক স্তর থেকে জেলা স্তর পর্যন্ত সর্বত্রই এটা দেখতে পাবেন। ঐ মফঃসল গ্রাম মুর্শিদাবাদ, জলপাইগুড়ি, কুচবিহার ইত্যাদি জায়গায় আজকে বিজ্ঞান চর্চা হচ্ছে এবং অনুশীলন হচ্ছে ক্লাস ৬, ৭, ৮, ৯ এর ছেলে-মেয়ে থেকে শুরু করে বিভিন্ন স্তর পর্যন্ত এবং এটা আজকে আমরা করতে পেরেছি। তার ফলে বাস্তব এবং বিজ্ঞান নির্ভরশীল সমাজ জীবন সম্পর্কে আকর্ষণ বাড়ছে এবং সেই বাতাবরণ সৃষ্টির ক্ষেত্রে শিক্ষার সঙ্গে যুক্ত ছাত্র-ছাত্রীদের মধ্যে প্রয়াস চালাতে সক্ষম হয়েছি। রাজ্যের সর্বত্রই সুস্থ সংস্কৃতির বাতাবরণ গড়ার জন্য গ্রামাঞ্চল, শহরাঞ্চলে যুব উৎসবগুলি সংগঠিত করা হয়। তাতে একদিকে যেমন প্রতিযোগিতার মনোভাব থাকে, তেমনি আর একদিকে ভাতৃত্ববোধ এর একাত্মতার প্রসার ইত্যাদির গুরুত্ব লাভ করে। এই সবই হচ্ছে আমাদের মূল লক্ষ্য। ভারতবর্ষের পূর্বাঞ্চল বা এই অংশ গত ১৫০-২০০ বছরের সাম্রাজ্যবাদ বিরোধী জাতীয় মুক্তি আন্দোলনে অংশ গ্রহণ করেছে। সমাজ সংস্কার আন্দোলনে রামমোহন রায়, বিদ্যাসাগর থেকে শুরু করে এগোতে এগোতে রবীন্দ্রনাথ, নজরুল, সুভাষ পর্যন্ত এসে পৌঁছেছে এবং সমাজে সেটা যে একটা ঐতিহ্য নিয়ে আছে তাকে আমরা অব্যাহত রাখতে পেরেছি। তারই প্রতিফলন হচ্ছে এই, এখানে মথুরার কারফিউ, কানপুরের দাঙ্গা হচ্ছে না। যে সময় গুজরাটের ৮টি শহর রক্তাক্ত, ক্ষত-বিক্ষত ঠিক সেই সময় এখানে মহমেডান স্পোর্টিং ক্লাবের শতবর্ষকে কেন্দ্র করে এক লক্ষ হিন্দু, মুসলমান ঐক্যবদ্ধ হয়ে মিলিত হয়েছে। এটা অন্য জায়গায় সম্ভব নয়। এই সুস্থ বাতাবরণ, সামাজিক কর্মকান্ডের সঙ্গে রাজনৈতিক সুস্থতার প্রয়াস সৃষ্টি ইত্যাদি সব মিলিয়ে ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগ যে নিশ্চয়ই একটা বড় ভূমিকা পালন করছে সেই বিষয়ে কোনও সন্দেহ নেই। আমাদের ক্রীড়া ও যুবকল্যাণ কর্মকান্ডের সাফল্যের একটা বড় দিক হচ্ছে সামাজিক সুস্থতা সৃষ্টি করা এবং সামাজিক বাতাবরণের সুন্দর পরিবেশ সৃষ্টি করা। জাতি, ধর্ম, বর্ণ নির্বিশেষে মানুষের সঙ্গে মানুষেব যে সম্পর্ক সেই সম্পর্ককে আরো সুদৃঢ় করা। সেই লক্ষ্যে আমরা ক্রীড়া ক্ষেত্রে,

সাংস্কৃতিক ক্ষেত্রে নিশ্চয়ই সাফল্য হব এই বিষয়ে কোনও সন্দেহ নেই। কিন্তু তাই বলে কোনও ত্রুটি-বিচ্যুতি, ভুল, অন্যায় ক্ষেত্র বিশেষে আমাদের হয় না, একথা বলব না। আমরা ক্রীড়া মানসিকতা গড়ে তুলছি একথা ঠিকই। কিন্তু তার সঙ্গে সঙ্গতি রেখে, সামঞ্জস্য রেখে সব ক্ষেত্রে আমরা পৌঁছাতে পারছি না। তবে আমরা প্রচেষ্টা নিয়েছি যে দূর গ্রামের ছেলেরা যাতে একটা ফুটবল চোখে দেখে, একটা ফুটবল লাথি মারতে পারে। আমরা প্রচেষ্টা নিয়েছি যাতে দূর গ্রামের ছেলে-মেয়েরা খেলাধুলায় অংশ গ্রহণ করতে পারে। আমরা নানা কর্মকান্ডের মধ্যে দিয়ে কিছু ক্রীড়া সরঞ্জাম দেওয়া, খেলার উপকরণ সৃষ্টি করা, মাঠ তৈরি করা ইত্যাদি বিষয়ে মনোনিবেশ করেছি কার্যত পশ্চিমবাংলায় ক্রীড়া ইনফ্রাস্ট্রাকচার বলতে যা বোঝায়। কলকাতাকে বাদ দিয়ে আমরা বামফ্রন্ট সরকার আসার আগে অন্তত কিছুই ছিল না। আজকে ২-১টি জেলা বাদে আমরা এগুলির উপরে জোর দিয়েছি। এখানে হুগলির কথা বলা হয়েছে। আমি দুঃখিত। আমরা চেষ্টা করছি কত দ্রুত করা যায়। পশ্চিমবাংলার বিভিন্ন বিষয়ে খেলাধুলার সবচেয়ে অগ্রগমন অংশ হচ্ছে হুগলি জেলার ঐ অঞ্চল। স্বাভাবিক ভাবে ঐখানে ক্রীড়া সংগঠন তৈরি অত্যন্ত জরুরি এবং এই বিষয়ে আমাদের ক্রীড়া বিভাগের পক্ষ থেকে যা করণীয় আমরা নিশ্চয়ই করব। আমরা স্টেডিয়াম নির্মাণ সম্পন্ন করেছি। হাওড়ার প্রসঙ্গে বলব কটা স্টেডিয়াম আমরা করছি, এটা সম্পন্ন করার ব্যাপারে আমরা অনেকটা এগিয়ে গেছি।

**মিঃ স্পিকার ঃ** সুভাষ বাবু, একটু বসুন। এখানে দেখা যাচ্ছে যে, আপনার আরো কিছু সময় লাগবে। কাজেই আমি আরো ১৫ মিনিট সময় এটাতে বাড়িয়ে দিলাম। আশা করি আপনাদের সকলের মত আছে।

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** হাওড়ার ক্ষেত্রে অভিযোগ যেভাবে উঠেছে, হাওড়া কলকাতার এত নিকটবর্তী অঞ্চলে এবং সেখানে খেলাধুলার চর্চা আছে। হাওড়া ডালমিয়া পার্কে সংগঠন হয়েছে, আমাদের রাজ্য সরকারের আর্থিক দায়িত্ব যেটুকু ছিল আমরা সেটুকু করেছি। কিন্তু কেন্দ্রীয় সরকারের দৌরাত্মে যেভাবে মূল্য বৃদ্ধি ঘটছে তাতে যে স্টেডিয়াম ৪০ লক্ষ টাকায় শেষ করব ভেবেছিলাম সেটা এখন ১ কোটি টাকার মতো লাগবে। স্বাভাবিক ভাবে নানা সমস্যা উপস্থিত হয়েছে। কাজেই এটা সম্পন্ন করতে একটু বিলম্ব হচ্ছে। পূর্বতন কেন্দ্রীয় সরকারের দেওয়া একটা প্রস্তাবের কথা এখানে উল্লেখ করা হয়েছে। আমি সেই প্রস্তাব সম্পর্কে কোনও বক্তব্য এখানে রাখতে চাই না। তবে এটুকু বলব যে, হাওড়ায় যে এইচ. আই. টি.-র জায়গা আছে সেটার বিষয়ে ইতিমধ্যেই ওখানকার এইচ. আই. টি. কর্তৃপক্ষ এবং ক্রীড়া পর্ষদ আলোচনা করছেন যাতে করে একটা বড় ক্রীড়া কেন্দ্র গড়ে তোলা যায়। স্টেডিয়াম আর নয়। কলকাতা বা পাশাপাশি আর কোনও জায়গায় স্টেডিয়ামের প্রয়োজনীয়তা আছে বলে মনে হচ্ছে না। কারণ খেলার মাঠে খেলা দেখানোর জন্য যে ব্যবস্থা তার জন্য স্টেডিয়ামের দরকার। সেটা আমাদের আছে। কলকাতায় কয়েকটা ঘেরা মাঠ আছে। আমাদের সল্টলেক স্টেডিয়াম আছে। জেলাগুলিতেও স্টেডিয়াম গড়ে উঠেছে। সুতরাং আর নতুন করে আমরা স্টেডিয়াম গড়ে তুলতে চাচ্ছি না। যেখানে যেখানে হয়নি, জেলা বাদে, বাকি জায়গায় ক্রীড়া ব্যবস্থার জন্য কমপ্লেক্সগুলি গড়ে তুলতে চাই যাতে বিভিন্ন ধরনের খেলাধুলা সেখানে হতে পারে। ওরা এখানে নানা রকম যেসব অভিযোগের প্রশ্ন এনেছেন, আমি মনে করছি

যে, সেগুলি বাস্তব সঙ্গত নয়। ওরা কিছু রাজনৈতিক প্রশ্ন এনেছেন। আমরা ক্রীড়া ক্ষেত্রকে কত উদার এবং সাম্যের দৃষ্টি দিয়ে দেখি সেটা সুপ্রিয় বাবুই হোক, আর সুলতান আহমেদ ভাই হোক, ওরা নিশ্চয়ই স্বীকার করবেন। এখানে বিতর্ক করতে গিয়ে এসব ওদের বলতে হবে তা না হলে হয়ত ওদের চাকুরি যাবে। কিন্তু এটা ওরা স্বীকার করেন যে, আমরা সেই রকম মনোভাব নিয়ে চলি না। আর হস্তক্ষেপের কথা যেটা বলা হয়েছে, আমরা কোনও স্তরে রাজ্য সরকারের পক্ষ থেকে বা ব্যক্তিগত ভাবে কোনও উদ্যোগ নিয়ে কোনও ক্লাব বা কোনও অ্যাসোসিয়েশনকে পরামর্শ বা সাহায্য না চাইলে, কখনই হস্তক্ষেপ করি না। এই নীতি নিয়ে আমরা চলেছি। অনেক ক্ষেত্রে বিরোধ আছে। সমস্ত সংগঠনের মধ্যেই আছে। সেখানে রাজনৈতিক দিক থেকে ভিন্ন মত পোষণ করেন সেই রকম লোকও আছেন। কিন্তু বিরোধ সম্বন্ধে ক্লাবগুলির মধ্যে সেই রকম কিছু পাইনি। রাজনৈতিক ভিত্তিতে ক্লাবগুলির উপরে হস্তক্ষেপ এটা নয়। স্বাভাবিক ভাবে আমাদের হস্তক্ষেপ কোনও রাজনৈতিক হস্তক্ষেপ নয়, আমাদের পরামর্শ কোনও রাজনৈতিক পরামর্শ নয়। ক্রীড়া ক্ষেত্রে সুস্থ বাতাবরণের উদ্দেশ্যে বহু ক্ষেত্রে অবাঞ্ছিত গোলমাল, ঝগড়া, কোর্ট-কাছারি, মামলা-মোকদ্দমা ইত্যাদি তিক্ততার অবসান ঘটানো যায় আপোষ আলোচনার মাধ্যমে। ক্রীড়া ক্ষেত্রেই যে এটা ভাল ফল দেবে তা নয়, এটা সামাজিক ক্ষেত্রেও সুস্থতার সৃষ্টি করবে।

[11-00–11-10 A.M.]

এটা সামাজিক ক্ষেত্রে সুস্থতার সৃষ্টি করবে। মাননীয় সুলতান আহমেদ নেহেরু ফুটবল সম্পর্কে বলেছেন, মিঠুন চক্রবর্তী সম্পর্কে বলেছেন। মিঠুন চক্রবর্তী কলকাতা ৩০০ বছর পূর্তি অনুষ্ঠানে আসেননি, এটা কোথা থেকে পেয়েছেন জানি না। যাই হোক কলকাতা ৩০০ অনুষ্ঠানে মিঠুন চক্রবর্তী আসেননি। নেহেরু ফুটবল সম্পর্কে যা বলেছেন, এটা সম্পূর্ন অসত্য। নেহেরু ফুটবল সম্পর্কে বিস্তারিত ভাবে যাবার কোনও প্রয়োজন নেই। এটা আপনারা সকলে জানেন যে, সময়কালে এই খেলাটা হয়, সেই সময় ফুটবল নিয়ে এত মাতামাতি হয়নি। আপনি বললেন ৬টা বাস দিয়েছি লোক যাবার জন্য। প্রকৃত ঘটনা হচ্ছে এই যে এই ছয়টি বাসও খালি ছিল। এই রকম একটা চেহারা সেখানে হল কেন এটা ভাববার বিষয়, যে কলকাতায় ইস্টবেঙ্গল এবং মোহনবাগানের খেলা হলে টিকিট পড়ে থাকে না, এমন কি টিকিট মাঠের বাইরে ব্ল্যাক হয়, এক লক্ষ মানুষ খেলা দেখতে ছোটে, সেখানে নেহেরু ফুটবল টুর্নামেন্টে ৫ হাজারও লোক হল না কেন? কারণ রাজ্য সরকারকে বাদ দিয়ে উপেক্ষা করে, অসম্মান করে যদি কেউ মনে করে থাকে তারা সব কিছু করবে, তাহলে পশ্চিমবাংলার সচেতন মানুষ তা সহ্য করে না। নেহেরু কাপ সম্পর্কে আপনার এত জ্বালা কেন বুঝতে পারছি না, এটা ফ্লপ করল কেন জানি না। এটা আপনারা আত্ম বিশ্লেষণ করবেন। কারণটা হল আপনারা রাজনীতি করতে গিয়েছিলেন। যেখানে কলকাতার মাঠে ইস্টবেঙ্গল মোহনবাগানের খেলা হলে সমস্ত মাঠ ভরে যায়, সেখানে আপনার রাজনীতি করার দিন নেই। নোংরা রাজনীতির দিন নেই, এমন কি খেলার মাঠের লোকও আপনাদের পক্ষে যাচ্ছে না। সেই জন্য আর বেশি বক্তব্য না বলে সব কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** There are five Cut Motions to Demand No. 31.

All the Cut Motions are in order and moved. Now I put all the Cut Motions to vote.

The Motions moved by Shri Saugata Roy, Shri Apurbalal Majumder, Shri Sultan Ahmed and Shri Satya Ranjan Bapuli that the amount of the Demand be reduced by Rs. 100/-, were then put and lost.

The Motions of Shri Subhas Chakraborti that a sum of Rs. 17,76,78,000 be granted for expenditure under Demand No. 31, Major Head : "2204-Sports and Youth Services."

(This is inclusive of a total sum of Rs. 4,44,20,000 already voted on account in March, 1990), was then put and agreed to.

**Demand No. 84**

**Mr. Speaker :** There are 3 Cut Motions on Demand No. 84. All the Cut Motions are in order.

| | |
|---|---|
| **Shri Saugata Roy**<br>**Shri Apurbalal Majumdar**<br>**Shri Sultan Ahmed** | Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/- |

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় পর্যটন মন্ত্রী সুভাষ চক্রবর্তী মহাশয় পর্যটন দপ্তরের যে ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি। এবং আমাদের কাট মোশনের সপক্ষে দু'একটি কথা এই বাজেট প্রসঙ্গে বলতে চাই। স্যার, আপনি জানেন যে, কেন্দ্র ১৯৯১ সালকে পর্যটন বৎসর হিসাবে ঘোষণা করেছে। এখন পশ্চিমবাংলার পর্যটন বিভাগ কি অবস্থায় আছে, পর্যটকদের আকর্ষণ কতটা বেড়েছে এবং আমাদের বিভাগীয় মন্ত্রী এবিষয়ে কতটা সময় দিতে পারছেন সেটাই আমি এখানে উল্লেখ করতে চাই। পর্যটন মন্ত্রী পর্যটন বিভাগের কাজকর্মে খুব একটা সময় দিতে পারছেন কি না, সে বিষয়ে আমার যথেষ্ট সন্দেহ আছে। কারণ উনি হোপ-৮৬, কলকাতা উৎসব ইত্যাদির ব্যাপারে খুবই ব্যস্ত। ফলে পর্যটন বিভাগের উন্নতি এবং পর্যটকদের আকর্ষণ বৃদ্ধির জন্য প্রয়োজনীয় কাজগুলি ওঁর দপ্তর করতে পারছে না। স্যার, এই অবস্থায় উনি ওঁর দপ্তরের জন্য ৩ কোটি ৮৮ লক্ষ ২৯ হাজার টাকার ব্যয়-বরাদ্দের এখানে অনুমোদন চাইছেন। এই প্রসঙ্গে মন্ত্রীর কাছে আমি আমার কিছু অভিজ্ঞতা এবং অভিযোগের কথা বলছি। আমাদের বিধানসভার পাবলিক আণ্ডারটেকিং কমিটি ৯-২-৯০ তারিখ থেকে ১২-২-৯০ তারিখ পর্যন্ত সুন্দরবন পরিদর্শনে গিয়েছিল। মাননীয় মন্ত্রী আমার অভিযোগটা নোট করলে ভাল হয়। সজনেখালি টুরিস্ট লজটি পাবলিক আণ্ডারটেকিং কমিটির জন্য ৯ তারিখ থেকে ১১ তারিখ বেলা একটা পর্যন্ত বুক করা ছিল। অথচ আমরা দেখলাম হঠাৎ ১০ তারিখ বিকেলে বেশ কিছু টুরিস্ট লঞ্চে করে ওখানে গিয়ে হাজির হয়েছেন। তারা আমাদের টুরিস্ট লজ বুক করার রসিদ দেখালেন, তাঁরা মাননীয় মন্ত্রী মহাশয়ের দপ্তরে টাকা জমা দিয়েছেন এবং তাতে আমরা দেখলাম ১০ তারিখ থেকে সজনেখালি টুরিস্ট লজটি তাঁদের দেওয়া হয়েছে। যেখানে বিধানসভার পাবলিক আণ্ডারটেকিং কমিটির ৯ তারিখ থেকে ১১ তারিখ বেলা ১'টা পর্যন্ত—এম. এল.

এ. চেয়ারম্যানের জন্য বুক করা হয়েছে, সেখানে ঐ জিনিস আবার কি করে হল? স্বাভাবিক ভাবেই ঐ অবস্থায় রাত্রিবেলা কমিটি লজ ছাড়তে পারে না, ফলে সমস্ত রাত সেই সমস্ত টুরিস্টদের লঞ্চেই কাটাতে হয়েছে। পরের দিন মানবিকতার খাতিরে বেলা একটা পর্যন্ত আমাদের ভাড়া নেওয়া থাকলেও সকাল বেলাই আমরা তাদের লজ ছেড়ে দিই এবং আমরা সেখান থেকে চলে আসি। দপ্তরের ব্যর্থতার ফলে এই জিনিস হয়েছে। মাননীয় মন্ত্রী যদি এবিষয়ে একটু খোঁজ নিয়ে আমাদের জানান তাহলে ভাল হয়। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনার বিভাগের বিরুদ্ধে আমার আর একটা অভিযোগ হচ্ছে, টুরিজম ডেভেলপমেন্ট কর্পোরেশন নামে আপনার বিভাগের অধীনে যে সংস্থাটি আছে সেই সংস্থার কার্যকলাপের কথা শুনলে মানুষ আঁতকে উঠছে। ওখানকার এম. ডি. ওখানে একটা ঘুঘুর বাসা তৈরি করেছেন। ১৯৭৫ সালে তৎকালীন কেন্দ্রীয় কংগ্রেস সরকার পশ্চিমবাংলায় পর্যটকদের আরো বেশি আকর্ষণ করার জন্য এই বিভাগটি তৈরি করেছিলেন। এই টুরিজম ডেভেলপমেন্ট কর্পোরেশন তৈরি হয়েছিল। ১৯৭৫ সালের টুরিজম ডেভেলপমেন্ট কর্পোরেশন আজকে ১৯৯০ সালে কর্পোরেশনের এম. ডি.'র দৌলতে একটা ঘুঘুর বাসায় পরিণত হয়েছে, দুর্নীতির আখড়ায় পরিণত হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি অনুরোধ করছি, আপনি দয়া করে একটু খোঁজ নেবেন। আমরা দেখছি ওখানে ১ কোটি ২৫ লক্ষ টাকা লোকসান হচ্ছে, মাসে ৩ থেকে ৪ লক্ষ টাকা লোকসান হচ্ছে। এই এম. ডি. সম্বন্ধে আরো দু'একটি কথা না বললে বোধ হয় বাজেট বিতর্ক অসম্পূর্ণ থেকে যাবে। আপনি জানেন এই সংস্থায় টেন্ডার ছাড়াই অর্ডার দেওয়া হয়েছে। কার স্বার্থে টেন্ডার ছাড়াই অর্ডার দেওয়া হচ্ছে। আমরা দেখেছি আপনি কলকাতা উৎসব করেছেন। ২রা ফেব্রুয়ারি থেকে ১১ই ফেব্রুয়ারি পর্যন্ত কলকাতা উৎসবে আমরা দেখেছি পর্যটন দপ্তরের টাকা নয়-ছয় হয়েছে। আপনি আপনার সাকরেদদের কিছু পাইয়ে দিয়েছেন। আর সেই সুযোগে এম. ডি. গুছিয়ে নিয়েছেন। সেখানে আপনার দপ্তর থেকে ৫০০ দু রঙের পোস্টারের জন্য খরচ দেখিয়েছে ১৫,০০০ টাকা।

[11-10–11-20 A.M.]

সাধারণ কাপড়ের ২৫টি রঙিন ছবির জন্য খরচ হল ২ লক্ষ ৭৫ হাজার টাকা। এই টাকা খরচার কোনও মা-বাপ নেই। এই টাকা নয়-ছয় করা হচ্ছে। এম.ডি. সুকৌশলে টেন্ডার ছাড়াই সিনহা অ্যান্ড সন্সকে অর্ডার দিয়ে দিয়েছেন। এই ব্যাপারে খোঁজ-খবর নিয়ে যথার্থ উত্তর আমি আপনার কাছ থেকে আশা করব। রবিশঙ্করের স্পট মিউজিকের জন্য খরচ হয়েছে ১ হাজার টাকা এবং তারজন্য বিলও তৈরি হয়েছে। রঙিন রিবন কিনেছেন ৫০ হাজার টাকা, একই কাজ বিষ্ণুপুর হরিয়ানার সুরজপুর করেছেন টেন্ডার ছাড়াই ৪ লক্ষ টাকা এর জন্য দিয়েছেন। টেন্ডার যদি দিয়ে থাকে ঠিক আছে, কাজকর্মের তদারকি যদি ঠিক হয়ে থাকে তাহলে ঠিক আছে। টি. ডি. সি. কিভাবে ছবি কেনে আমি জানি না, আমার জ্ঞানের অভাব থাকতে পারে। কিন্তু আমি জানি, একজন কর্মচারীর কাছ থেকে হাজার-হাজার টাকার ছবি কিনেছেন এই দপ্তর। সেই কর্মচারী কে? তার সঙ্গে এম. ডি.-র যোগাযোগ আছে, নাকি মাননীয় মন্ত্রী মহাশয়ের প্রভাবশালী কেউ আছেন তা আমি জানি না, তবে এম. ডি. এই স্বল্প রাজ্যে লুটেপুটে খাচ্ছে। এখানকার কর্মচারিদের মধ্যে বিভেদ ধরানো হচ্ছে, তারা এম. ডি.-র বিরুদ্ধে সোচ্চার হয়েছে। আর একটি দুর্নীতির কথা এম. ডি.-র বিরুদ্ধে বলতে চাই, ওখানকার

কর্মচারিদের জন্য পে-কমিটি করা হয়েছে অর্থাৎ এই টি. ডি. সি.-র কর্মচারিদের জন্য। সেই পে-কমিটি যে রিপোর্ট দিল সেই রিপোর্ট আপনারা বার করতে পারলেন না, অথচ দেখা গেল এম. ডি. রাতারাতি বিশারদ হয়ে কর্মচারিদের জন্য আলাদা পে-স্কেল করে মাহিনা বাড়িয়ে দিলেন। আমার প্রশ্ন হচ্ছে তাহলে পে-কমিটি করার প্রয়োজন দেখা দিল কেন? আর যদি পে-কমিটিই করলেন তাহলে এম. ডি. মাহিনা বাড়াল কেন? আর যারা ডেপুটেশনে গেছে তারা বঞ্চিত হলেন কেন? এবার আসি অন্য কথায়, পশ্চিমবাংলা যে জন্য গর্ব করতে পারে তার নাম হচ্ছে দার্জিলিং। আপনি জানেন, ভারতবর্ষের বিভিন্ন প্রদেশ থেকে মানুষ এই দার্জিলিং-এ আসে। দার্জিলিং-এর প্রাকৃতিক সৌন্দর্য মানুষকে টানে। পশ্চিমবাংলা এরজন্য গর্ব বোধ করে। এই দার্জিলিং-এ ২-৩ বছর আগে বিভিষীকাময় জায়গায় পরিণত হয়েছিল, সেখানে যে আন্দোলন হয়েছিল তাতে পর্যটন কেন্দ্রগুলি ক্ষতিগ্রস্ত হয়েছিল। হিল কাউন্সিলের সঙ্গে যে এগ্রিমেন্ট হয়েছিল তাতে মাননীয় মন্ত্রী মহাশয়কে সুপারভাইজার করা হয়। আপনি সুপারভাইজারি করে যে পর্যটন কেন্দ্রগুলি ক্ষতিগ্রস্ত হয়েছিল সেগুলো সারাতে পারতেন। কোনও স্কীম এই পর্যটন দপ্তরের মাধ্যমে দার্জিলিং-এ দিতে পেরেছেন কি না জানাবেন। দুই দিন আগে সংবাদপত্রে দেখলাম অরুণ নেহেরু দার্জিলিং ও নৈনিতাল কিম্বা সম্ভবত সিকিম হবে সেখানে নিষেধাজ্ঞা তুলে দিয়েছেন। তিনি কি নিষেধাজ্ঞা তুলে দিচ্ছেন সেই ব্যাপারে যদি আলোকপাত করেন তাহলে ভাল হয়। এরপর ঢক্কানিনাদে পিয়ালীর প্রচার এবং তার সঙ্গে সুভাষ চক্রবর্তীর বিজ্ঞাপন সংবাদপত্রে খুব দেখছি। খুব ভাল জিনিস, কিন্তু যেসব পর্যটন কেন্দ্রগুলি আছে সেইগুলি ইনফ্রাস্ট্রাকচারের অভাবে, পরিকাঠামোর অভাবে যে নষ্ট হতে বসেছে সেই ব্যাপারে কি আপনি দৃষ্টি দিয়েছেন? এই সমস্ত কেন্দ্রগুলিতে যেতে গেলে রাস্তার যোগাযোগের দরকার। রাস্তা ঠিক না থাকলে টুরিস্টদের জন্য যতই আকর্ষণীয় পর্যটন কেন্দ্র করুন না কেন মানুষ সেখানে যাবে না। ধরুন, অযোধ্যা পাহাড়ের টুরিস্ট লজের কথা। অম্বরীশ বাবু সেখানে গাড়ি চড়ে যায়, গাড়ি করে হয়তো আপনারা গেলেন, কিন্তু যদি কলকাতা থেকে মানুষ যেতে চায় ঐ অযোধ্যা পাহাড়ে তাহলে কি ধরনের পরিবহন ব্যবস্থা, কি ধরনের রাস্তাঘাটের অবস্থা সেই ব্যাপারে কি আপনি খোঁজ-খবর নিয়েছেন এবং সেই ব্যাপারে কি আপনি এখানে আলোকপাত করবেন? আপনি সরকারি পয়সায় বিজ্ঞাপন দিচ্ছেন বকখালির জন্য। বকখালি খুবই আকর্ষনীয় জায়গা। মাঝখানে হাতানিয়া সেতু না হলে কলকাতা থেকে গাড়ি নামখানা পর্যন্ত যেতে পারছে, তারপর আর যেতে পারছে না। তারজন্যই বারবার বলেছি, এই সেতুটা হওয়া দরকার, কিন্তু হচ্ছে না। গাড়ি ফেরিতে পারাপার করতে হচ্ছে। আমাদের আমলে সেখানে একটা প্লটুন ব্রিজ করবার কথা ছিল, কিন্তু দীর্ঘ তের বছরেও সেটা আপনারা করতে পারলেন না। পিয়ালীর জন্য ২০০ কোটি টাকা পিয়ারলেস সহায়তা করবে। ঐ পিয়ালী দেখাতে ঠিকাদারদের নিয়ে, সাংবাদিকদের নিয়ে আপনি ঘুরেছেন এবং ৩০০ টাকা করে পার হেড নিয়ে সেটা করেছেন। সেজন্য বলছি, অতীতের অভিজ্ঞতা থেকে অভিজ্ঞতা নিয়ে পিয়ালী তৈরি করুন। সুন্দরবনের গেটওয়ে হচ্ছে পিয়ালী, কাজেই সেটা যাতে পর্যটকদের আকর্ষিত করতে পারে সেটা দেখুন। সল্টলেকের উদয়াচল পর্যটন আবাসে অল্পবয়সীদের জন্য অল্প পয়সায় থাকবার ব্যবস্থা করলেন, কিন্তু এখন তাতে এল. আই. সি.-র ট্রেনিং সেন্টার হয়েছে, ফলে টুরিস্টরা সেখানে থাকতে পারছেন না। তাই আপনার কাছে আবেদন, পর্যটন দপ্তরকে যে অবস্থায় আপনি এনেছেন, আপনার ইচ্ছা

থাকলেও যাদের দিয়ে কাজ করাবেন তারা কাজ করছেন না, কাজেই সেদিকে লক্ষ্য দিন। সবচেয়ে বেশি দুর্নীতিপরায়ণ ব্যক্তি, যিনি ডিপার্টমেন্টটাকে লুটেপুটে খাচ্ছে, তিনি তাঁর অফিসে ফ্রিজ আনাবার চেষ্টা করছেন। তবে অফিসে ফ্রিজ বসে কি না জানি না, তবে ঠিকাদারদের সঙ্গে ব্যবস্থা থাকলে এসব হয়। তবে এম. ডি. পদে টেকনিক্যাল ব্যক্তিকে বসাবার চেষ্টা করুন, এক্ষেত্রে আই. এ. এস. দিয়ে হবে না। আপনি ঠিকভাবে এই বিভাগকে চালাতে পারছেন না বলে আপনার আনিত বাজেট বরাদ্দের বিরোধিতা করছি এবং আমাদের কাট মোশনকে সমর্থন করে শেষ করছি।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পর্যটন বিভাগের মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ উপস্থাপন করেছেন তাকে সমর্থন করে বক্তব্য রাখছি।

**(কংগ্রেস পক্ষ থেকে একটি মন্তব্য ঃ** আজকের আনন্দবাজারে আপনার সম্বন্ধে কি বেরিয়েছে দেখেছেন কি?)

আনন্দবাজারে যা বেরিয়েছে সেটা সর্বৈব মিথ্যা। তোমাদের যে এম. পি., যিনি ২২০০ ভোটে জিতেছিলেন তিনি ২২,০০০ ভোটে এবারে পরাজিত হয়েছেন এবং তারজন্যই আনন্দবাজারকে দিয়ে এই অপপ্রচার। এই রকম অনেক অপপ্রচারই হবে, অনেক তোমরা তুলেছ'ও। ( গোলমাল)

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ৮৪ নং দাবি যা মাননীয় মন্ত্রী মহাশয় উত্থাপন করেছেন তাকে সমর্থন করে বলছি যে, অশোক ঘোষ মহাশয় যে বক্তৃতা করলেন সেই বক্তৃতা আমি বুঝতে পারলাম না যে, তিনি কি বলছেন। কিন্তু, স্যার, আপনি দেখবেন টুরিজম ডিপার্টমেন্টের দ্বারা যে কাজ হয়েছে সেই কাজের পরিপ্রেক্ষিতে আমরা বলছি, এই বাজেট বক্তৃতায় বলা আছে যে, অসংখ্য কাজ হয়েছে।

[11-20–11-30 A.M]

আপনারা যখন এই পর্যটন দপ্তর পরিচালনা করেছিলেন তখন কোন কোন জায়গায় কি কি কাজ করেছিলেন? সুন্দরবনের একজন এম. এল. এ. বসে আছেন, সুন্দরবনের জন্য কোনও চিন্তা ভাবনা করেছিলেন? আর একজন ওখানকার এম. এল. এ. আছেন, তাঁকে জিজ্ঞাসা করি কিভাবে আপনারা চিন্তা ভাবনা করেছিলেন? আজকে আন্তর্জাতিক মানের পর্যটন কেন্দ্র গড়ে তোলার জন্য যে ব্যবস্থা হচ্ছে তার সম্পূর্ণ কৃতিত্ব নিয়ে নেবেন সুভাষ চক্রবর্তী। আপনারা একটাই দেখিয়েছিলেন—ঐ দার্জিলিং। দার্জিলিংয়ে যখন গোলমাল বেঁধেছিল, গোর্খাল্যান্ডের আন্দোলনের সময়ে আপনারা সমর্থন করেছিলেন। আমরা কিন্তু প্রতিবাদ করেছিলাম। আমাদের কয়েকশ কর্মীর মৃত্যুর বিনিময়ে দার্জিলিংকে রক্ষা করা গেছে। সেখানকার পর্যটন ব্যবস্থা ভেঙে পড়েছে। এরজন্য আপনারা কি একটা কথাও বলেছিলেন? লক্ষ লক্ষ কোটি কোটি টাকার ইনফ্রাস্ট্রাকচার ভেঙে চুরমার হয়ে গেছে, আজকে সেখানে নতুন করে আবার তৈরি করা হচ্ছে। লস্'এর কথা বলেছেন? হ্যাঁ, লস্ হচ্ছে। যেখানে লক্ষ লক্ষ পর্যটক পাহাড়ে বেড়াবার জন্য যেতেন, তাঁরা সেইভাবে এখন যাচ্ছেন না। পর্যটন ব্যবস্থাকে সেখানে নতুন করে তৈরি করা হচ্ছে। সেখানে ৫০ কোটি টাকা নষ্ট হয়েছে, সেদিকে আপনাদের খেয়াল নেই। আপনাদের সময়ে আপনারা কি করেছিলেন? পিয়ালীর ব্যাপারে

বলছেন যে, অজিত পাঁজা চিন্তা করেছিলেন, হাতানিয়া-দুয়ানীতে বকখালির জন্য কিছু করা যায় কি না চিন্তা করেছিলেন। না, হাতানিয়া-দুয়ানীর উপর দিয়ে চট্টগ্রামে যাওয়া যায়, সেজন্য ওখানে ভাসমান ব্রিজ করে বকখালিকে ট্যাগ করার ব্যবস্থা করা হচ্ছে, একটা স্কীমও সেজন্য হয়েছে। সাগরদীঘি, পিয়ালী এবং অন্যান্য জায়গাতে আমরা পর্যটন ব্যবস্থা গড়ে তোলার চেষ্টা করছি। গাদিয়াড়া এবং হলদিয়াকে নিয়ে বিরাট ট্যুরিজম কেন্দ্র গড়ে তোলার চেষ্টা আমরা করছি। কলকাতা মহানগরীতে ট্যুরিজম্ এর যে ইনফ্রাস্ট্রাকচার ছিল এর সাথে যে ব্যবস্থা গড়ে তোলা দরকার যেমন, গ্রেট ইস্টার্ণ হোটেল' এর ৭০ ভাগকে পর্যটনের জন্য ব্যবস্থা করা হচ্ছে। রিজ কন্টিনেন্টাল হোটেলকে অধিগ্রহণের চেষ্টা করা হচ্ছে। এছাড়া দীঘার কাছে শঙ্করপুরে আর একটা ট্যুরিস্ট কমপ্লেক্স করার চেষ্টা করা হচ্ছে। এইভাবে নতুন করে পর্যটকদের আকর্ষণ বাড়াবার চেষ্টা করছি। বিরোধীপক্ষ থেকে বলছেন যে, টুরিজম ডেভেলপমেন্ট কর্পোরেশন দুর্নীতির আখড়ায় পরিণত হয়েছে। দুর্নীতি থাকলে তদন্ত হবে, সরকার আছেন, তদন্ত করে যা ব্যবস্থা করার তা সরকার গ্রহণ করবেন। দুর্নীতির আখড়া হয়ে গেছে বলছেন কিন্তু আপনাদের সময়ে আপনারা কিছুই করেননি। মাননীয় মন্ত্রী সুভাষ চক্রবর্তীর প্রচেষ্টায় পর্যটন দপ্তরে একটা পরিমণ্ডল তৈরি হয়েছে। অশোক ঘোষ মহাশয় কমিটির সাথে গিয়ে সজনেখালিতে থাকতে পারেননি বলে উল্লেখ করেছেন। আমরা এরজন্য দুঃখিত। এটা কেন হয়েছে তা কোন ভুলের জন্য তা আমাদের দেখতে হবে। পর্যটন ব্যবস্থাকে সুদূর ম্যাড্রাস পর্যন্ত টেনে নিয়ে যাবার চেষ্টা করা হচ্ছে। এইভাবে পশ্চিমবাংলার মর্যাদাকে রক্ষা করার ব্যবস্থা করা হচ্ছে। আপনাদের সময়ে তো এমন পর্যটন ব্যবস্থা ছিল যে নিচের স্তরের লোকেরা থাকতে পারত না। সেই সময়ে ২৫০ টাকা ৫০০ টাকার নিচে থাকার ব্যবস্থাই ছিল না। তারপরে আবার একজন কাট মোশনে বলেছেন The failure of the State Government to attract inflow of foreign tourists to West Bengal. হ্যাঁ, আমরা ফরেন টুরিস্টদের কিন্তু গোয়ার সমুদ্রে তারা যেমন ব্যাপক স্বাধীনতা ভোগ করে এবং ব্যাপক স্বেচ্ছাচারিতা করে আমরা তা করতে দেব না। পশ্চিমবঙ্গের দৃষ্টিভঙ্গী সেইদিক থেকে একটু পার্থক্য আছে। ফরেন টুরিস্টরা নিশ্চয়ই আসবেন কিন্তু তাদের সহিষ্ণু হতে হবে। এই ব্যাপারে মন্ত্রীর বিভাগীয় দপ্তরে লক্ষ্য রাখা দরকার। তারপরে আরো বলি, কংগ্রেস আমলে তো এইসব ছোটখাট দপ্তর, পর্যটন দপ্তর বলে কেউ জানতই না। তখন তো অ্যানিমেল হাজবেন্ডারি, টুরিজম দপ্তরের নাম কেউ জানতই না। আপনারা তো পর্যটন দপ্তরের কিছু ব্যবস্থা করেননি। পশ্চিমবঙ্গে যে প্রচুর টুরিজমের স্পট আছে এবং সেই স্পটগুলো টুরিজম দপ্তর ডেভেলপ করার চেষ্টা করছে। এই দপ্তরের টাকা অত্যন্ত কম, এই টাকা আরো বর্ধিত হওয়া দরকার। পশ্চিমবঙ্গে যে পর্যটন শিল্প গড়ে উঠেছে দার্জিলিং থেকে সমুদ্র পর্যন্ত এই বিস্তীর্ণ অঞ্চলের ব্যাপক সৌন্দর্যকে কাজে লাগানো দরকার। এর জন্য কেন্দ্রীয় সরকারকে আরো অর্থ সাহায্য করা দরকার। পশ্চিমবঙ্গে এই পর্যটন শিল্পের যাতে আগামী দিনে আরো শ্রীবৃদ্ধি হয় এই আশা রেখে এই ব্যয়বরাদ্দকে সমর্থন করে কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পর্যটন দপ্তরের মন্ত্রী যে ব্যয়বরাদ্দ রেখেছেন তার বিরোধিতা করে আমি বক্তব্য শুরু করছি এবং এর সাথে আমাদের দেওয়া কাট

মোশনকে সমর্থন করছি। সুভাষবাবুকে ১৯৭৭ সালে যখন পর্যটন দপ্তরে আনা হয়েছিল তখন আশা করেছিলাম হয়তো তাঁর তারুণ্যে কিছু এই দপ্তরে ডায়ানামিজম আনতে সাহায্য করবেন। কিন্তু বাস্তবে তিনি কোনও উদ্যোমই এই পর্যটন দপ্তরের জন্য ব্যয় করেননি। বরং বুদ্ধদেববাবুর কিছু কাজকর্মে তিনি জড়িয়ে পড়ায় ঝগড়ায় লিপ্ত হয়ে পড়েছেন। আমি বুঝতে পারলাম না এই যে ক্যালকাটা ফেস্টিভ্যাল হল সল্টলেক স্টেডিয়ামে তাতে কোন ট্যুরিস্টকে আনতে পেরেছেন? তিনি এই ফাংশন করে টুরিজম দপ্তর থেকে টুরিস্টদের জন্য কি অ্যাট্রাকশন আনতে পারলেন? আমি বুঝতে পারি না যে, কলকাতা উৎসবের ব্যাপারে হিসাব একটা দেওয়া হয়েছে ২ লক্ষ ৫৯ হাজার টাকার প্যান্ডেল করা হয়েছে। পর্যটন দপ্তর থেকে অভিযোগ করা হয়েছে শুধু স্টেজের উপরে একটা প্যান্ডেল করতে গিয়ে ২ লক্ষ ৫৯ হাজার টাকা খরচ করা হল। ইনফরমেশন অ্যান্ড কালচার ডিপার্টমেন্ট থেকে যে খরচ বেঁধে দিয়েছিল তারচেয়ে অনেক বেশি বিল করা হয়েছিল। ওই ফাংশনে আনা হয়েছিল কাদের—আশা, লতা এঁদের। এঁদের সঙ্গে পর্যটনের কি সম্পর্ক আমি বুঝতে পারলাম না। তারপরে ফাংশন শেষ হয়ে যাবার পরে কেন এই বিল আনলেন? কলিকাতা ৬৯ থেকে শুরু করে যুবকল্যাণ দপ্তরে যতগুলো ফাংশন ফেস্টিভ্যাল করা হয়েছে তার একটারও হিসাব পাবলিকের সামনে এখনো পর্যন্ত আসেনি। সুভাষবাবু পর্যটন দপ্তরের টাকায় কি উন্নতি সাধন করলেন বুঝতে পারলাম না। আমি এই প্রসঙ্গে দু'একটি কথা বলতে চাই। আজকে সারা পৃথিবী এবং ভারতবর্ষে সার্ভিসেস সেক্টর হয়েছে। সবচেয়ে বড় কথা এইসব সেক্টরে প্রচুর চাকুরি দেওয়া যেতে পারে। প্রাইমারি সেক্টরে যেমন এগ্রিকালচার, ম্যানুফ্যাকচারিং আছে তেমনি সেকেন্ডারি সেক্টরে সার্ভিসেস সেক্টর তারমধ্যে ট্যুরিজম, হোটেল, ট্রান্সপোর্ট আছে। এই ধরনের যে কাজ এতে সারা পৃথিবীতে চাকুরি হতে পারে।

[11-30–11-40 P.M.]

আমাদের এই রাজ্যে ১৩ বছরের বামফ্রন্টের রাজত্বে সার্ভিসেস সেক্টর সবচেয়ে বেশি অবহেলিত অথচ মানুষকে সেখানে সেবা করে বেশি লোককে কাজে লাগানো যায় কি? আপনাদের টুরিজমের বাজেট হচ্ছে ১ কোটি ৩০ লক্ষ টাকা প্লান এক্সপেন্ডিচারে আর বাকি যে ৩ কোটি কত টাকার বাজেট তার মধ্যে কিছু সেন্ট্রাল স্কীমে আর ১ কোটি ৪৪ লক্ষ টাকা চলে যাচ্ছে ননপ্লান এক্সপেন্ডিচারে। আর ১ কোটি ৩০ লক্ষ টাকা প্লান এক্সপেন্ডিচারে দিয়ে আপনি কি নতুন টুরিজম ইনফ্রাস্ট্রাকচার তৈরি করবেন। স্যার, সুভাষবাবুকে আজকে সব দপ্তর থেকে খরচ করে করতে হবে এটা দরকার ছিল না। কংগ্রেস আমলে টুরিজম ডিপার্টমেন্ট ইনফ্রাস্ট্রাকচার তৈরি করে দিয়ে গিয়েছে। পশ্চিমবাংলায় যতগুলি টুরিস্ট লজ আছে সেগুলির অধিকাংশই কংগ্রেস আমলে তৈরি হয়েছে। ওয়েস্ট বেঙ্গল টুরিজম ডেভেলপমেন্ট কর্পোরেশন কংগ্রেস আমলে তৈরি হয়েছে ; গ্রেট ইস্টার্ন হোটেল কংগ্রেস আমলে আমরা অধিগ্রহণ করেছি। তাই বলছি ইনফ্রাস্ট্রাকচার ছিল, আপনাদের দরকার ছিল এখানে টুরিস্ট ইনফ্লোর জন্য বিভিন্ন সংস্থাকে জড়িয়ে একটা আবহাওয়া তৈরি করা, কিন্তু আপনি পারলেন না। আজকে সবচেয়ে ইমপর্টেন্ট টুরিজম কি—সবচেয়ে বেশি টাকা খরচ করে কারা, ফাইভ স্টার টুরিস্ট। আপনি দিল্লিতে দেখুন ১৫টা ফাইভ স্টার হোটেল আছে, বোম্বেতে দেখুন ১০টা ফাইভ স্টার হোটেল, কলকাতায় ৩-৪টি ভারতবর্ষের বড় গ্রুপ আছে—এক হচ্ছে ওয়েলফেয়ার

গ্রুপ, দুই হচ্ছে তাজ গ্রুপ, তিন হচ্ছে আই. টি. ডি. সি. গ্রুপ, আর একটা হচ্ছে ওবেরয় গ্রুপ। ওবেরয় হোটেলটি দীর্ঘদিন ধরে আছে, তাজ গ্রুপ একটি হোটেল করেছে, আই. টি.ডি. সি. সেই কংগ্রেস আমলে এয়ারপোর্ট হোটেল করে গিয়েছিল, ওয়েলকাম গ্রুপের হেড অফিস কলকাতায় তারা একটা হোটেল এখনও কলকাতায় করল না। রিজ হোটেল নিয়ে কথা চলছে, বারবার তারা রাজ্য সরকারকে বলেছে যে, তোমরা জমি দাও আমরা হোটেল করব, কিন্তু আপনারা জমি দিতে পারেননি। এছাড়াও বলব ভারতবর্ষের দিকে তাকিয়ে দেখুন থ্রীস্টার হোটেলে সেখানে ছেয়ে গেছে, লীলা কেমপিনস্টিং তারা ভারতবর্ষে এসেছে, হলিডে ইন তারা ভারতবর্ষে এসেছে, এই রকম ১০টা ছোট ছোট গ্রুপ সাউথ ইন্ডিয়ায় ছেয়ে গিয়েছে, আপনারা পশ্চিমবাংলায় সেগুলিকে আনতে পারলেন না। তার ফলে ফাইভস্টার, থ্রীস্টার, ফোর স্টার এখানে ডেভেলপ করল না। দ্বিতীয় ধরনের টুরিজম কি? স্যার, আপনি যদি কাঠমান্ডুতে যান—গন্ডগোল থেমে গেলে তাহলে দেখবেন দরবার মার্গ ভর্তি, শুধু টুরিজম, অ্যাডভেঞ্চার টুরিজম ; তারমানে কি, যারা বিদেশি এবং আমাদের দেশের যারা ইয়াং ছেলে তারা চায় কষ্ট করবে। জঙ্গলের মধ্যের অ্যাডভেঞ্চার টুরিজম কি পড়ে—ট্রেকিং পড়ে, র‍্যাপিড রাইডিং পড়ে ; কিন্তু পশ্চিমবাংলায় অ্যাডভেঞ্চার টুরিজমের কোনও সুযোগ নেই। আজকে তিস্তা কালিংপং থেকে নামছে সেবকের কাছে, ঐখানে অ্যাডভেঞ্চার টুরিজমের সুযোগ ছিল, কিন্তু কোনও কিছু হয়নি। দার্জিলিঙে দীর্ঘদিন ধরে ফরেন টুরিস্ট যেতে দেওয়া হচ্ছিল না, রেস্ট্রিকশন ছিল বলে, এখন বন্ধু সরকার এসেছে, কিন্তু এতদিনেও কেন দার্জিলিঙের রেস্ট্রিকশন উঠল না? আজকে সান্দাকাফু এবং ফালুট ভারতবর্ষের মধ্যে সবচেয়ে ভাল জায়গা ট্রেকিং করার জন্য, কিন্তু সেখানে ট্রেকার যারা যাবে তাদের জন্য কোনও ব্যবস্থা নেই। মেদিনীপুরের কাঁকাড়াঝাড়ে সেখানে আপনি যদি যান তাহলে দেখবেন ফরেস্টের মধ্যে নেপালের টাইগার টপ তৈরি করেছে ; না দেখলে আপনি বিশ্বাসেই করতে পারবেন না। যে জঙ্গলের মধ্যে ঐ রকম করা যায়। আমাদের উত্তরবঙ্গে জলদাপাড়া স্যাঙচুয়ারি আছে তার সঙ্গে আপনি এটা কমপেয়ার করুন চিতাওয়াড়া ন্যাশনাল পার্ক, সেখানে নেপাল থেকে টুরিজমের ব্যবস্থা করেছে, ক্যাম্প করেছে—কিন্তু এখানে সেরকম অ্যাডভেঞ্চার টুরিজমের কিছু ব্যবস্থা করা গেল না। ১৩ বছরে একটা নতুন প্রোজেক্টও করা গেল না। আজকে দীঘার কি অবস্থা দাঁড়িয়েছে—কয়েকদিন আগে আমি দীঘায় গিয়েছিলাম সেখানে দেখলাম ইরোশান হয়ে সমুদ্র ঢুকে এসেছে,—দীঘা তৈরি করে দিয়েছিলেন ডাঃ রায়—তাই দীঘাকে বাঁচাবার জন্য টুরিজম দপ্তর থেকে একটা মাস্টার প্লান নেওয়া হবে, কিন্তু দিঘায় ইরোশনের মধ্যে ঝাউ গাছগুলিও চলে গিয়েছে, ফলে দীঘায় ঝাউ গাছ আর কতদিন থাকবে আমরা জানি না। দীঘায় যা প্রোজেক্ট আছে তা যথেষ্ট, আমাদেরকে শুধু এই জায়গাগুলির ব্যাপারে একটু এনকারেজ করতে হবে, সেখানে যাতে প্রাইভেট সেক্টরগুলি বড় হোটেল খুলতে পারেন—কিন্তু আমরা পশ্চিমবাংলায় করতে পারলাম না। পশ্চিমবঙ্গের মধ্যে ভারতবর্ষের দুটো মডেল আছে—এক হচ্ছে হরিয়ানা আর হিমাচল। হরিয়ানায় যেখানে টুরিস্ট স্পট নেই সেখানে ডেভেলপ করে টুরিস্ট স্পট তৈরি করেছে—আপনি বাতাকুল দেখুন, সুরজকুল দেখুন, সোনা দেখুন—উর্ব্বর জমির মধ্যে বিউটিফুল স্পট তৈরি করেছে। আজকে আপনি হিমাচল প্রদেশে যান, সেখানে কতকগুলি ফাইভ স্টার হোটেল আছে। এইচ. পি. টি. ডি. সি. সেখানে কি করছে? সিমলা থেকে মানালি যান—মানালি থেকে ধর্মশালা আসুন, ধর্মশালা থেকে ডালহৌসি আসুন। সর্বত্রই

চোখে পড়বে এইচ. পি. টি. ডি. সি. ওয়েলকামস ইউ। টুরিজমের একটা সুন্দর বাতাবরণ তৈরি করেছেন। সেখানে আমাদের অবস্থা কি? না আসছে কোনও প্রাইভেট সেক্টর, না আসছে সরকার এগিয়ে। একটা ইনফ্রাস্ট্রাকচার করা দরকার। টুরিজমের উন্নতি করতে হবে। অথচ পশ্চিমবঙ্গে কি না ছিল? সমুদ্র ছিল, পাহাড় ছিল, জঙ্গল ছিল, নদী ছিল। টুরিজমের যা কিছু প্রয়োজন তা সবই ছিল। আরো অনেক বেশি প্লেন চলে যাচ্ছে। আজকে যুগোস্লাভিয়া এয়ারলাইন্স ফ্লাইট তুলে দিয়েছে বেজিং থেকে কলকাতা হয়ে বেলগ্রেড যাবার একটা ফ্লাইট ছিল। সেটাকেও তুলে নেওয়া হল। কেন আপনারা প্রতিবাদ করলেন না? কোথায় গেল আপনাদের প্রতিবাদ? কোথায় গেল আপনাদের প্রতিবাদের ঝড়? বাংলাদেশ বিমান তুলে নিয়ে গেল। বন্ধু সরকার আসবার পর। কোথায় গেল আপনাদের প্রতিবাদ? কেন আপনারা প্রতিবাদ করলেন না? আপনারা তিনটে জিনিস করেছেন। আপনারা তিনটে ফেস্টিভ্যাল করেছেন। তার মধ্যে কলকাতার ফেস্টিভ্যালটা তো ভাল হয়নি। বিষ্ণুপুরের ফেস্টিভ্যালটা শুনেছি ভাল হয়েছে। আর একটা চিত্রলেখা লঞ্চ করেছেন, যেটাতে দেখলাম মাননীয় মুখ্যমন্ত্রী তাঁর পরিবারবর্গ সহ উদ্বোধন করেছেন। এইতো অবস্থা। এছাড়া আর কিছু তো কল্যাণকর কাজ করতে পারেননি। আজকে একটা হোটেল করবার কথা ছিল। সেটাও করতে পারেননি। এটা করবার একটা দীর্ঘদিনের পরিকল্পনা ছিল, কিন্তু তাও কিছু হয়নি। গ্রেট ইস্টার্ন হোটেলকে ফাইভ স্টার হোটেল করবার প্রোপোজাল আন্ডার কনসিডারেশন রয়েছে। এত সুন্দর জায়গা ডালহৌসির মতন—সেখানে এই জিনিস হতে পারে? অন্য কোথাও হলে আই. ডি. বি. আই. থেকে টাকা নিয়ে, দশতলা হোটেল হয়ে যেত। আর সেখানে আন্ডার কনটেমপ্লেশন হয়ে পড়ে রয়েছে। কোনও ট্রেন্ড লোক সেখানে নেই। ভাল ফুড ম্যানেজার নেই। আই. এ. এস., আই. পি. এস. অফিসার দিয়ে তো আর ভাল করে হোটেল চালাতে পারবেন না। হোটেল ম্যানেজমেন্ট এখন অনেক ভাল ভাল ছেলে ট্রেন্ড হয়ে বেরিয়ে আসছে। তাঁদের আপনি ভাল স্যালারি দিয়ে নিয়ে আসুন। গ্রেট ইস্টার্ন করা যায়। সমস্ত সরকারি গেস্ট, যাঁরা রাজ্য সরকারের গেস্ট হয়ে আসেন তাঁদের, বাধ্যতামূলক ভাবে করা হয়েছে যে, সমস্ত স্টেট গেস্টকে গ্রেট ইস্টার্ন হোটেলে থাকতে হবে। এইভাবে এই পরিস্থিতি তৈরি করেছেন। এইভাবে লাভ দেখানো হচ্ছে। কিন্তু হোয়াট ইজ দি ফ্লো অব টুরিস্ট ইন দি গ্রেট ইস্টার্ন হোটেল, সেটা একটু দেখবেন? খুব খারাপ। আপনি কর্মদ্যোগী পুরুষ। আপনার অনেক কাজ প্রশংসার যোগ্য। কিন্তু টুরিজমের জন্য কিছুই করতে পারেননি। পঃবঙ্গকে টুরিজমের ক্ষেত্রে অনেক বেশি ডেভেলপ করা যেত। অনেক বেশি চাকরির সুযোগ করে দেওয়া যেত। বাঙালি ভারতবর্ষের মধ্যে সবচেয়ে বেশি ভ্রমণে যায়। কিন্তু রাজ্য সরকারের তরফ থেকে কিছুই করা হয়নি। তাই আমার দাবি, এই দপ্তরের দিকে একটু মনযোগ দিন।

**শ্রী সাত্ত্বিক রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী পর্যটন দপ্তরের যে ব্যয়বরাদ্দ পেশ করেছেন তাকে আমি সমর্থন করি এবং বিরোধীপক্ষরা যে সমস্ত কাট মোশন দিয়েছে সেগুলির বিরোধিতা করে আমি আমার বক্তব্য রাখছি। মাননীয় স্পিকার স্যার, আমি শুনছিলাম আমাদের মাননীয় সদস্য অশোকবাবু এবং মাননীয় সদস্য সৌগত রায় বাবুর কথা। তো আমি অশোক ভাইকে বলছি, তুমি তো হাওড়ার লোক, তুমি টুরিস্ট সম্বন্ধে কি বোঝ? তুমি যদি কল-কারখানার কথা বলতে তো ভাল লাগত, তুমি আবার টুরিস্ট নিয়ে ঝাঁপিয়ে পড়লে কেন? তোমার তো আছে একটা বটগাছ, আর তো কিছু নেই। একটা অফিসারের এগেনস্টে

যাতা বলে চলে গেলে। আজকে সুভাষবাবুর নাম মুখে মুখে বলছেন। উনি করিৎকর্মা লোক, এফিসিয়েন্ট মিনিস্টার। এই ডিপার্টমেন্টকে বাড়িয়ে চলছেন। এসো ভাই বোলপুর, চল ভাই বক্রেশ্বর, চল ভাই তারাপীঠ সেখানে দেখতে পাবে কত উন্নতি হয়েছে। জেনে রাখুন তারাপীঠের টুরিস্ট লজ পাশ হয়ে গেছে। এই তারাপীঠ টুরিস্ট লজের ব্যাপারে মাননীয় মন্ত্রীকে অনুরোধ করি একটু তাড়াতাড়ি কাজটা শেষ করে দিন। আপনার ক্ষমতা আছে। আমি অনুরোধ করব যাতে সেখানে গরিব মানুষ, মধ্যবিত্ত মানুষরা থাকতে পারেন তার ব্যবস্থা করুন এবং বিচার বিবেচনা করুন।

[11-40–11-50 A.M]

আমাদের মাননীয় সদস্যরা বাজেট বরাদ্দ সমর্থন করে মন্ত্রী মহাশয়কে বলেছেন, যে আরও টাকা টুরিজমে দেওয়া হোক ও আরও ডেভেলপ করা হোক এবং একটা শিল্প হিসাবে এটাকে গ্রহণ করা হোক। আজকে আমাদের দেশ বেকার সমস্যায় জর্জরিত, যদি এটাকে শিল্প হিসাবে গ্রহণ করা হয়, তাহলে অনেক বেকারের চাকরি হবে এই টুরিজমের মাধ্যমে। আর দর্শনীয় স্থানের অনেক কাজ আমাদের এখনো বাকি আছে। মালদহের গৌড়ে, সেখানে থাকার কোনও ব্যবস্থা নেই, আরও ভাল ভাল জায়গা আছে, মহারাজ নন্দকুমারের নলহাটিতে সেখানে কোনও টুরিস্টদের থাকার বন্দোবস্ত নেই, কোনও লজ নেই। টুরিজম ডিপার্টমেন্টকে আমি অনুরোধ করব, যে সমস্ত দর্শনীয় স্থান আছে, সেখানে খুব ট্রান্সপোর্টের অসুবিধা আছে, দর্শনীয় স্থানগুলিতে টুরিজম ডিপার্টমেন্ট থেকে যদি কোনও মিনি বাসের ব্যাবস্থা করা হয় এবং ট্রেনের সময় দেখে যদি তাঁদের সেইসব জায়গায় ঘুরিয়ে নিয়ে আসা যায়, তাহলে মধ্যবিত্তদের পক্ষে অনেক সুবিধা হয়। এই ব্যাপারটা দেখার জন্য আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব।

**শ্রী সুভাষ গোস্বামি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের দাবি উত্থাপন করেছেন, আমি সেটাকে সমর্থন করছি। আজকে দিন দিন আমাদের এই বিভাগের গুরুত্ব বেড়ে চলেছে। আমাদের প্রাত্যহিক জীবনে মনের উপর জটিলতা আসে, চাপ পড়ে। এই প্রাত্যহিক জীবনের গ্লানি, প্রাণ ধারণের গ্লানি বহন করতে করতে যখন আমরা হাঁপিয়ে উঠি, তখন আমরা প্রকৃতির কোলে একটু বিশ্রাম নিতে চাই, একটু অবসর নিতে চাই। কিন্তু সমস্ত মানুষের আর্থিক সঙ্গতি নেই, যে দূর-দুরান্তে গিয়ে ঐ দেরাদুন, মুসৌরি গিয়ে তাদের সেই আকাঙ্খা মেটায়। তাই আমাদের ঘরের কাছে যা আছে, রাজ্যের মধ্যে যা আছে, সেইগুলিকে একটু সাজিয়ে গুছিয়ে নিতে হবে, আর নতুন করে কৃত্রিমভাবে আকর্ষণীয় জায়গা তৈরি করার সুযোগ হয়ত আমাদের সম্ভব হবে না। ঐ তাজমহল, ঐ লালকেল্লা, আগ্রা মীনাক্ষি মন্দির, পুরির মন্দির আর হয়ত তৈরি হবে না, কিন্তু প্রকৃতির মধ্যে যে সমস্ত সৌন্দর্য লুকিয়ে আছে, আমাদের সেই জায়গাগুলিকে উন্নত করতে হবে, যাতে করে মানুষ সেখানে বেড়াতে যেতে পারে। আমার মনে হয়, আমাদের রাজ্যে যদি আমরা একটা দীর্ঘ মেয়াদি পদক্ষেপ নিই এবং একটা একটা করে যদি ডেভেলপ করি তাহলে খুব বেশি ইনফ্রাস্ট্রাকচার আমাদের দরকার হবে না, এবং নিশ্চিতভাবে এখানে আমরা স্বর্গরাজ্য রচনা করতে পারব। মুর্শিদাবাদ, বীরভূম, সাগরদ্বীপ ও সুন্দরবনের অঞ্চলগুলিতে যদি আমরা কাজ করি তাহলে খুব বেশি খরচ করতে হবে না, খুব কম খরচের মধ্যে সেগুলিকে করা যায়, এবং এই ব্যাপারে আমাদের উদ্যোগ নিতে হবে। এরপর আমি বলব কন্ডাক্টেডটুরের ব্যবস্থা

করে সুন্দরবনের বিভিন্ন জায়গায় ভ্রমণ করতে হলে, সেখানে থাকার ভয়াবহ অসুবিধা আছে, যোগাযোগের অসুবিধাও আছে, সেখানে আরও কয়েকটি লঞ্চ যদি দেওয়া যায় তাহলে মানুষের সুবিধা হয়। বাঁকুড়ার মুকুটমণিপুরে যে ড্যাম্প আছে সেটাকে যদি সাজিয়ে নেওয়া যায় তাহলে মাইশোরের বৃন্দাবন গার্ডেন তার কাছে হার মেনে যাবে। এরজন্য বিরাট খরচের দরকার নেই, কিছু বাগান, কিছু লাইটিংয়ের ব্যবস্থা করলে জায়গাটা আকর্ষণীয় করে তোলা যায়। মন্ত্রী মহাশয় এই বিষয়ে আগ্রহী, তিনি নিজে ঘুরে ঘুরে দেখছেন কোনটাকে ডেভেলপ করা যায়। আমি তাঁর কাছে আবেদন করব বিভিন্ন জায়গা যেগুলি দর্শনীয় সেগুলিকে যাতে আকর্ষণীয় করে তুলতে পারি তার উদ্যোগ তিনি নেবেন, এই কারণে আমি তাঁর ব্যয়-বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুনির্মল পাইক** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের টুরিজম ডিপার্টমেন্টের মন্ত্রী যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন করতে গিয়ে আমি দু'একটা কথা বলতে চাই। টুরিজম ডিপার্টমেন্ট অর্থাৎ পর্যটন দপ্তর একটা শিল্প, এই শিল্পের বিগত ১৩ বছরে যে অবস্থা ছিল আজকের দিনে যদি তার তুলনা করি তাহলে দেখা যাবে তার অনেক উন্নতি হয়েছে। রবীন্দ্রনাথের একটা কবিতা আছে—'এতকাল নদীকূলে যাহা লয়ে ছিনু ভুলে, সকলি দিলাম তুলে থরে বিথরে', কাজেই মাননীয় মন্ত্রী মহাশয় সেই নদী, পাহাড়, বন্দর, সমুদ্র, সমস্তকে নিয়ে সাধারণ মানুষের কাছে তা উপভোগ্য করে তোলার চেষ্টা করছেন। তাঁর কাজের মধ্যে দেখছি ২৪-পরগনা জেলায় বাঘ, কুমীর ইত্যাদি থাকত, এখন দেখা যাচ্ছে, সুন্দর জল যানের ব্যবস্থা সেখানে চলছে, ছোট ছোট কটেজ তৈরি করার প্রচেষ্টা চলছে। আমি বলব সাধারণ মানুষের কাছে এই শিল্পকে পৌঁছে দেবার যে প্রয়াস তিনি করছেন তারজন্য তিনি অভিনন্দনযোগ্য। আজকে আমি তাঁর কাছে একটা সাজেসন রাখব, সেই সাজেসন হচ্ছে খেজুরি থেকে যদি তিনি শঙ্করপুর পর্যন্ত একটা রোপওয়ে করবার কথা ছিল, তার ব্যবস্থা করে দেন বা জলযানের ব্যবস্থা করে দেন বা স্টেট বাস কলকাতা থেকে খেজুরি পর্যন্ত চালাবার ব্যবস্থা করেন তাহলে আমি মনে করি এখান থেকে টুরিস্ট বহুলাংশে সেখানে যেতে পারবে এবং এটা উপভোগ্য হবে। দীঘার সৌন্দর্য উপভোগ করতে গিয়ে সেখানে রাশ হচ্ছে। আজকে তাই খেজুরি থেকে শঙ্করপুর হারবার পর্যন্ত যদি একটা রোপওয়ের ব্যবস্থা করে দেন তাহলে সেখানে প্রচুর পর্যটক যাবে। এই কয়টি কথা বলে আপনার টুরিজম বাজেটের সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ চক্রবর্তী** ঃ মিঃ স্পিকার, স্যার, আমি প্রথমে কংগ্রেস সদস্যদের উত্থাপিত ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করছি। আমার বন্ধুবর অশোক ঘোষ মহাশয় যে অভিযোগটা দিয়ে অনুযোগটা দিয়ে বক্তব্য শুরু করেছেন আমি তার সত্যনিষ্ঠ জবাব বা ব্যাখ্যা উপস্থাপিত করছি। আমি এই মর্মে প্রকৃত ঘটনা কি তা মাননীয় স্পিকার মহাশয়কে ব্যক্তিগত ভাবে চিঠি লিখে জানিয়েছি। আপনারা জানেন পর্যটন নিগম একটা ব্যবসায়িক প্রতিষ্ঠান এবং তাদের কাছে একবার বুকিং হয়ে গেলে সেই বুকিং ক্যানসেল করা খুব কঠিন ব্যাপার, জাতীয় জরুরি এই রকম গুরুত্বপূর্ণ বিষয় ছাড়া বুকিং ক্যানসেল করা যায় না, বিশেষ করে সজনেখালির মতো জায়গায় এটা সম্ভব নয়। নির্দিষ্ট ভাবে পাবলিক আন্ডারটেকিং কমিটির যে বুকিং ছিল তাঁরা একটা সময়ে গিয়েছেন, কিন্তু তাঁদের চলে আসার কথা ছিল। এই চলে আসা এবং

নতুন টুরিস্ট যাওয়া এই সময়ের মধ্যে কোনও গ্যাপ ছিল না। যে কোনও কারণেই হোক, সুন্দরবনের নদী মাতৃক আকর্ষণ, পশু পক্ষীর আকর্ষণ, তাদের আকৃষ্ট করেছিল এবং সেই জন্যই তারা একদিন ওখানে ওভার স্টে করতে চেয়েছিলেন। সেটা নিয়ে সমস্যা সৃষ্টি হয়েছিল। তাতে টুরিজম কর্পোরেশনের কোনও দায়িত্ব ছিল না। টুরিজম কর্পোরেশন কিছু করতে পারে না। এটা একটা মিস আন্ডারস্টেন্ডিং হয়েছে। একটা কমিউনিকেশন গ্যাপ হয়েছে বিটুইন কর্পোরেশন অ্যান্ড ফরেস্ট ডিপার্টমেন্ট। আমরা কিছু করতে পারি না। কারণ, এর মধ্যে বিদেশি সাংবাদিকরা ছিল। তারা পরে দিল্লির কাগজপত্রে অনেক কথা বার্তা লিখেছে। যাইহোক, আমি এই বিষয়ে ব্যক্তিগতভাবে স্পিকারের দৃষ্টি আকর্ষণ করেছি এবং ভবিষ্যতে যাতে এই ধরনের ঘটনা আর না ঘটে সেইজন্য আমরা নজর রাখছি। এখানকার পর্যটনের প্রধান কেন্দ্র ছিল দার্জিলিং। টুরিজম দার্জিলিং, আন্তর্জাতিক ক্ষেত্রে পর্যটকদের একটা বিরাট আকর্ষণের কেন্দ্র ছিল। ওখানে বিধি নিষেধ আছে। এটা আজকের নয়। ১৯৬২ সালে চীন ভারত যুদ্ধের সময় আরোপিত হয়েছিল। আমাদের আগে কেউ কিছু করেছিল কি না বলতে পারব না। আমি ৩ বছর ধরে এটা প্রত্যাহার করবার জন্য বলে আসছি, কিছু ডেপুটেশন, চিঠি দিয়েছি, যাতে করে এই বিধি নিষেধ প্রত্যাহার করা হয়। সর্বশেষ ভারত সরকারের সঙ্গে অফিসারদের সঙ্গে, কেন্দ্রীয় পর্যটক মন্ত্রীর সঙ্গে কথা বলে বুঝেছি যে, দার্জিলিং সম্পর্কে যে বিধি নিষেধ আছে বিদেশি পর্যটকদের ক্ষেত্রে অতি সত্বর তারা এটা প্রত্যাহার করছেন। স্বাভাবিক ভাবে এই দার্জিলিং কেবলমাত্র আভ্যন্তরীণ পর্যটকদের ক্ষেত্রেই নয়, বিদেশি পর্যটকদের ক্ষেত্রেও আরো বেশি করে যাওয়ার সুযোগ সৃষ্টি হবে। আমরা নতুন দু'একটি জায়গায় পর্যটন কেন্দ্র করার জন্য স্থির করেছি। আমরা পশ্চিমবাংলার অবস্থা জানি। এখানকার শুধু মধ্যবিত্ত সমাজ নয়, এখানকার শ্রমিক কৃষকদের মধ্যেও এই ভ্রমণ সম্পর্কে আধুনিক মানসিকতার স্পর্শ লেগেছে এবং তারা অনেক বেশি উৎসাহী হয়ে উঠেছে। কো ও রকম অবকাশের সুযোগ পেলেই তারা বেরোতে চান। সেই জন্য খুব অল্প দূরত্বের অনেকগুলি কেন্দ্র যাতে গড়ে তোলা যায় সেই দিকে লক্ষ্য রেখে আমরা ভারত সরকারের কাছে অনেকগুলি প্রস্তাব পাঠিয়েছি। তার মধ্যে কিছু প্রস্তাব গৃহীত হয়েছে এবং সেখানে আমাদের কিছু করণীয় আছে এবং ভারত সরকারও কিছু করবেন। বিশেষ করে আমি দক্ষিণবঙ্গের সুন্দরবনের বৈচিত্রময় অবস্থানের কথাটা একটু উল্লেখ করতে চাই। ওখানে যারা বিস্তারিত ভাবে না ঘুরেছেন তাদের পক্ষে এটা বোঝা সম্ভব নয়। বিশেষ করে আমি সুন্দরবনের পিয়ালীর কথাটা উল্লেখ করতে চাই। এটাকে সুন্দরবনের দ্বারপ্রান্ত বলা যায়। এটাকে কেন্দ্র করে সুন্দরবনের ৮-১০টি জায়গা ঘুরে আসা যায়। সুন্দরবনের অসংখ্য দ্বীপ আছে। ৪ ঘন্টা লঞ্চে করে ঘুরে যে কোনও নদী নালা দিয়ে গেলেই সেই দ্বীপে পৌঁছে যাবেন। সেটাই ট্রানজিট পয়েন্ট। সেখানে এক রাত্রির জন্য থাকবেন। এই রকম বিশেষ লঞ্চে করে গিয়ে ঘুরে ফিরে চলে আসবেন। এই রকম প্রচেষ্টা আমরা নিয়েছি। আমি জানি আমাদের আর্থিক সঙ্গতির কিছু অভাব আছে। সেই জন্য বিভিন্ন রকম সংস্থা, ব্যক্তিগত মালিকানাধীন সংগঠন প্রভৃতির সঙ্গে যোগাযোগ করে আরো বেশি পরিমাণে এই পর্যটন কেন্দ্র গড়ে তোলার ক্ষেত্রে ইনভেস্টমেন্ট করাতে পারি, বিনিয়োগ করাতে পারি সেই চেষ্টাই করছি। সাধারণ ভাবে পশ্চিমবাংলার মানুষ দুটি সময়ে তারা ভ্রমণে বের হন। এক গ্রীষ্মের সময়, আর দ্বিতীয় হচ্ছে পূজার সময় তারা বেশি বেড়াতে যান। দূরের দিকে যাওয়ার মানসিকতা হচ্ছে বেশির ভাগ লোকের এবং হাওড়া ও শিয়ালদহ রেল টিকিটের

হিসাব দেখলেই বোঝা যায় পূজার সময় পশ্চিমবাংলা থেকে অন্তত ৫ লক্ষের মতো টুরিস্ট বাইরে যায়। এর একটা অংশকে গ্রাম বাংলায় ঘোরাতে পারার ব্যবস্থা করতে পারলে নিশ্চয় সুন্দরবনের দক্ষিণ প্রান্ত থেকে শুরু করে শঙ্করপুর সমুদ্রাঞ্চল পর্যন্ত কম টাকায় ছোটখাট জায়গায় ঘুরে আসতে পারবে। একটা বিরাট টাকা বাইরে খরচ করে আসে। এই টাকার অন্তত ১০ বা ২০ ভাগ যদি আমরা পশ্চিমবঙ্গে রাখতে পারি তাহলে আমাদের গ্রামীণ অর্থনীতি অনেক শক্তিশালী হবে। তবে সবচেয়ে গুরুত্বপূর্ণ কথা যেটা সেটা হল টুরিজম ডিপার্টমেন্টের বাজেট যা আছে এটা অনেক বাড়িয়েও যে খুব লাভ হবে তা নয় কারণ টুরিজমের উন্নয়ন নির্ভর করে আরো কতকগুলি আনুসাঙ্গিক ব্যাপারের উপর। পর্যটন কেন্দ্রে যাবার রাস্তা, বিদ্যুৎ সরবরাহ ব্যবস্থা, পানীয় জল সরবরাহের ব্যবস্থা, আইন শৃঙ্খলার ব্যবস্থা ইত্যাদি সব মিলিয়ে নিশ্চিন্ত, নিরাপদ স্থানে মানুষ যেতে চায়। সেগুলি করার ব্যাপারে সব দিক থেকে সামগ্রিকভাবে রাজ্য সরকারের যে উদ্যোগ সেটা করতে না পারলে একটা পর্যটন কেন্দ্র সুন্দরভাবে গড়ে তোলা সম্ভব নয়। সেই উদ্যোগ আমরা দেখছি রাজ্য সরকারের মধ্যে অনেকটা সৃষ্টি হয়েছে। ইতিমধ্যেই মাননীয় মুখ্যমন্ত্রী কয়েকবার এই সমস্ত দপ্তরগুলিকে যুক্ত করে পর্যায়ে পর্যায়ে পর্যালোচনা করেছেন, সভা করেছেন এবং সে সম্পর্কে সিদ্ধান্ত গ্রহণ করে তাকে কার্যকর করার চেষ্টা করছেন। প্রশাসনিক জটিলতা, আমাদের অবস্থান, আমাদের সুযোগসুবিধা যেগুলি আছে সেই সবটা বিবেচনায় নিয়ে আমরা মনে করছি যে, আমরা দক্ষিণবঙ্গের পিয়ালীকে ঘিরে, সুন্দরবনের যে নদীমাতৃক অবস্থান এবং তারমধ্যে যে দুর্নিবার আকর্ষণ আমাদের শিল্পে, সাহিত্যে, সংস্কৃতিতে, কবিতায়, কাব্যে ছড়িয়ে আছে সেটার অনেকটা বাস্তবে মানুষের মুখোমুখি করতে পারব। এরজন্য হয়ত সময় লাগবে। আজকে এখানে দাঁড়িয়ে বলছি বলেই যে আগামী বছর সবটা ফলপ্রসূ হয়ে যাবে এমন নয় কিন্তু সে চেষ্টা করা হচ্ছে। তাছাড়া সুন্দরবনের যে লাগোয়া অঞ্চল, সাগরদ্বীপ অঞ্চলে, সেখানে আমরা বড় কার্যক্রমে ইতিমধ্যেই সাফল্যমন্ডিত হয়েছি। সেখানে সরাসরি সাগরদ্বীপ পর্যন্ত যাতে গাড়ি নিয়ে যেতে পারে তার ব্যবস্থা পাকাপাকি হয়ে গিয়েছে। দীঘার সম্প্রসারণের ব্যাপারে বলছি, শঙ্করপুরকে সম্প্রসারণ করে দীঘাকে আরো উন্নত করতে চাই। সাধারণ ভাবে এই হচ্ছে পর্যটন সম্পর্কে আমার বক্তব্য। এখানে যে পর্যটন বিভাগই হোক অথবা ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগই হোক যত অনুষ্ঠান এই দপ্তরগুলি করেছে, প্রশাসনের সঙ্গে যাঁরা যুক্ত আছেন তাঁরা জানেন, ওঁরা অতিতে এই রাজ্যে এবং এই দেশে রাজত্ব করেছেন, জানেন, এই হিসাব কোথায় দিতে হয়। যথাস্থানে হিসাব দেওয়ার ক্ষেত্রে যে বিলম্ব হয় সেই বিলম্ব পর্যটন এবং ক্রীড়া দপ্তরের হয়নি। এই কথা বলে আমি শেষ করলাম।

The Cut Motion (2) of Shri Apurbalal Majumdar that the amount of the Demand be reduced by Rs. 100/- was then put and lost.

The Cut Motions (1&3) of Shri Saugata Roy and Shri Sultan Ahmed that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and a division taken with the following results.

NOES

Abdul Quiyom Molla, Shri

[5th May, 1990]

Abdur Razzak Molla, Dr.
Abdus Sobhan Gazi, Shri
Adak, Shri Gourhari
Adak, Shri Kashinath
Adak, Shri Nitai Charan
Atahar Rahaman, Shri
Bagdi, Shri Bijoy
Bagdi, Shri Natabar
Bal, Shri Shakti Prasad
Bauri, Shri Haradhan
Biswas, Shri Benoy Krishna
Biswas, Shri Chittaranjan
Biswas, Shri Kumud Ranjan
Bouri, Shri Nabani
Chaki, Shri Swadesh
Chakrabarty, Shri Jatin
Chatterjee, Shri Dhirendra Nath
Chattopadhyay, Shrimati Sandhya
Chowdhury, Shri Benoy Krishna
Das, Shri Ananda Gopal
De, Shri Bibhuti Bhusan
Dey, Shri Narendra Nath
Duley, Shri Krishna Prasad
Dutta, Dr. Gouripada
Ganguly, Shri Santi Ranjan
Ghosh, Shri Deb Saran
Ghosh, Shri Kamakhya Charan
Goppi, Shrimati Aparajita
Goswami, Shri Subhas
Hajra, Shri Sachindranath
Hira, Shri Sumanta Kumar
Jana, Shri Haripada
Jana, Shri Manindra Nath
Kar, Shri Nani

Kunar, Shri Himansu
Mahato, Shri Bindeswar
Maity, Shri Sukhendu
Majhi, Shri Surendra Nath
Mallick, Shri Siba Prasad
Mamtaz Begum, Shrimati
Mandal, Shri Prabhanjan Kumar
Mandal, Shri Rabindra Nath
Mandi, Shri Rampada
Mohammad, Shri Shelim
Mohanta, Shri Madhabendu
Moitra, Shri Birendra Kumar
Mondal, Shri Kshiti Ranjan
Mondal, Shri Raj Kumar
Mondal, Shri Sudhansu
Mukherjee, Shri Joykesh
Mukherjee, Shri Rabin
Naskar, Shri Subhas
Naskar, Shri Sundar
Neogy, Shri Brajo Gopal
Paik, Shri Sunirmal
Pradhan, Shri Prasanta Kumar
Pramanik, Shri Abinash
Ray, Shri Birendra Narayan
Ray, Shri Narmada
Ray, Shri Subhas Chandra
Roy, Shri Amalendra
Roy, Shri Banamali
Roy, Shri Hemanta
Roy, Shri Tapan
Saha, Shri Kripa Sindhu
Sarkar, Shri Nayan Chandra
Sen, Shri Deb Ranjan
Sen, Shri Dhiren

Sen, Shri Nirupam
Sen, Shri Sachin
Sen Gupta, Shri Dipak
Sen Gupta, Shrimati Kamal
Singha, Shri Suresh
Sinha, Shri Nirmal Kanti
Sinha, Shri Prabodh Chandrad
Sinha, Shri Santosh Kumar

**Ayes**

Bandyopadhyay, Shri Sudip
Bapuli, Shri Satyaranjan
Bhunia, Dr. Manas
Ghosh, Shri Asok
Majumdar, Shri Apurbalal
Naskar, Shri Gobinda Chandra
Nurul Islam Chowdhury, Shri
Roy, Shri Saugata
Sultan Ahmed, Shri

**Abst.**

1) Sarkar, Shri Debaprasad
2) Purkait, Shri Prabodh.

[12-00–12-10 P.M.]

The Ayes being 9, and the Noes 78. The motions were lost.

The Motion of Shri Subhas Chakraborti that a sum of Rs. 3,98,29,000 be granted for expenditure under Demand No. 84, Major Heads : "3452-Tourism and 5452-Capital Outlay on Tourism." (This is inclusive of a total sum of Rs. 99,57,000 already voted on account in March, 1990), was then put and agreed to.

**Demand Nos. 4 & 8**

**Mr. Speaker** : Now discussions under Demand Nos. 4 & 8. there are 3 Cut Motions to Demand No. 4. All the Cut Motions are in order.

**Shri Sultan Ahmed :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

**Mr. Speaker :** There are 4 Cut Motions to Demand No. 8. All of them are in order.

| | |
|---|---|
| **Shri Apurbalal Majumdar**<br>**Shri Saugata Roy**<br>**Shri Sultan Ahmed** | —Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/- |

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বিচার-বিভাগের মন্ত্রী মহাশয় যে বাজেট এনেছেন, আমি প্রথমেই সেই কথা দিয়ে শুরু করি, 'বিচারের বাণী নীরবে নিভৃতে কাঁদে—এটাই হচ্ছে আজকে বিচার বিভাগের মূল কথা। যেদিন থেকে আপনাবা এসেছেন, যেদিন থেকে বিচার-ব্যবস্থা আপনাদের হাতে গেছে সেদিন থেকেই বিচারটা প্রহসনে পরিণত হয়েছে এবং বিচার আছে কি না সেটাই আজকে দেখার বিষয়। ১৯৭৭ সাল থেকে আপনারা সরকারে এসেছেন। তারপর থেকে বিচার বিভাগটা আপনাদের দলীয় রাজনৈতিক একটা আখড়াখানা তৈরি করার জন্য এবং বিচার বিভাগকে দলীয় কাজে ব্যবহার করার জন্য সব রকম প্রচেষ্টা করেছেন। আমি যদি এক একটা করে উদাহরণ দেই তাহলে আধ ঘন্টায় হবে না। আমার কাছে এত ঘটনা আছে, সেই ঘটনাগুলি যদি আমি একের পর এক বলি তাহলেও বিচার মন্ত্রী পদত্যাগ করবেন না, আমরা জানি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমে হাইকোর্ট থেকে আরম্ভ করছি। হাইকোর্টের সব চেয়ে উদ্বেগজনক অ্যাপয়েন্টমেন্ট হচ্ছে অ্যাডভোকেট জেনারেলের অ্যাপয়েন্টমেন্ট। দেখা গেল অরুণ প্রকাশ চ্যাটার্জি, যাঁর যোগ্যতার ক্ষেত্রে হওয়া উচিত ছিল, তাঁকে বাদ দিয়ে করা হল নরনারায়ণ গুপ্তকে। তার ফলে কি হল, উনি পদত্যাগ করে চলে গেলেন, অন্য দলে চলে গেলেন। দুর্ভাগ্যের বিষয়, এটা আমার কথা নয়, মুখ্যমন্ত্রীর কথা, আমরা খালি হাইকোর্টে মামলায় হারছি কেন? আমি মুখ্যমন্ত্রীর একটা কথা উদ্ধৃত করছি, আমাদের সরকার মামলায় খালি হারে কেন? হারার কারণ এই পাবলিক প্রসিকিউটর, অ্যাডভোকেট জেনারেল থেকে আরম্ভ করে প্রত্যেকটি অ্যাপয়েন্টমেন্ট অপদার্থ। যত লোক আছে, নিজেদের দলের লোক দিয়ে সেখানে ভরিয়ে দেওয়া হয়েছে। আর কি হচ্ছে, তাদের লক্ষ লক্ষ টাকা পাইয়ে দেওয়া হচ্ছে, শুধু টাকার খেলা চলেছে। কেস করে না, কেসে যায় না। আমার সঙ্গে সি. পি. এম. এর কিছু বন্ধু, যাঁরা কোর্টে যান, তাঁরা একমত হবেন, যাদের একটা প্যানেল করা আছে, এ প্যানেল অব গভর্নমেন্ট লইয়ার্স, তাতে যারা আছে, তাদের অপদার্থতায় এইসব জিনিস হচ্ছে এবং অ্যাডভোকেট জেনারেলের বিল সবচেয়ে বেশি পাশ হচ্ছে, শুধু টাকা লুঠপাট হচ্ছে। গভর্নমেন্ট উকিল অ্যাপয়েন্টমেন্ট এমন ভাবে হচ্ছে যারা টাকা লুঠ করছে। এক একজন করে দু'জন করে পাবলিক প্রসিকিউটর অ্যাপয়েন্ট হচ্ছে প্রত্যেকটা জায়গায়, ক্যালকাটা পি. পি. এবং বেঙ্গল পি. পি. যাদের অ্যাপয়েন্টমেন্ট হচ্ছে, যাদের আইন মাফিক তিন বছর হয়নি, এই রকম লোক অ্যাপয়েন্টমেন্ট হচ্ছে। সেই জন্য সরকার মামলায় হারছে। তার কারণ সরকারের মামলা পরিচালনার দায়িত্ব যাদের উপর দেওয়া হয়েছে উপযুক্ত লোককে দেওয়া হয়নি পার্টির লোককে দেওয়া হয়েছে। তার জন্য বেশির ভাগ মামলায় হারেন, তার জন্য সরকারের কাজে ক্ষতি হচ্ছে। আজকে এটা অস্বীকার করার উপায় নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পার্টিবাজি কতটা করা হচ্ছে, তার একটা উদাহরণ দিই, আমাদের কর্মী পূর্নচন্দ্র ঘোষ, ৫১ নং ওয়ার্ডের ভাইস প্রেসিডেন্ট, তার মামলায় শুধু আমি নয়, সুদীপ বন্দ্যোপাধ্যায়, সৌগত রায়, মন্ত্রীর কাছে বারবার গেছি,

কারণ কংগ্রেস কর্মী খুন হয়েছে, সি. পি. এম. আসামী। মন্ত্রী বললেন দরখাস্ত করুন পাবলিক প্রসিকিউটর অ্যাপয়েন্ট করা হবে। Public Prosecutor should be a Public Prosecutor–not a Police Prosecutor. The Public Prosecutor should be appointed in a most independent and impartial manner. যাতে বিচারটা ঠিক হয়। কি হল? মন্ত্রীর কাছে বারবার গেলাম, আমিও একবার গিয়েছিলাম, একদিন লাস্টে উনি যেটা বললেন, খুব দুর্ভাগ্য, উনি পারছেন না। কারণ চাপ আছে। তার মানে পূর্ণচন্দ্র ঘোষ হত্যার মামলা বিচার করার জন্য এম. এল. এ. যাচ্ছেন একটা নিরপেক্ষ উকিল অ্যাপয়েন্ট করার জন্য, তা দেওয়া হল না। তার বদলে পার্টির যে সমস্ত কমিটেড লইয়ার আছেন, তাদের দিতে হবে, তাদের দিলেন, যাতে মামলাটা খালাস হয়। আমাকে চারবার স্পেশাল পাবলিক প্রসিকিউটর করা হয়েছিল, মনসুর হবিবুল্লা যখন জুডিশিয়াল মিনিস্টার ছিলেন, তখন দমদম মার্ডার কেসে, নৈহাটি মার্ডার কেসে আমাকে স্পেশাল অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হল, চারটে কেসে দেওয়া হল, চিঠি দেওয়া হল Governor is hereby pleased to appoint you as a special Public Prosecutor in this case.

[12-10–12-20 P.M.]

১৫ দিন পরেই আবার চিঠি পাচ্ছি, The Governor has been pleased to cancel your appointment as a public Prosecutor. এর অর্থ কি? কংগ্রেসি খুন হয়েছে, আসামী সি. পি. এম.-এর লোক, তাকে বাঁচাতে হবে। যাঁদের বাড়ির লোক খুন হচ্ছেন তাঁদের সন্তুষ্টির জন্যও একজন নিরপেক্ষ ল'ইয়ার দেওয়া যাচ্ছে না। নিজেদের লোকেদের উকিল হিসাবে অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হচ্ছে। আসামীকে বাঁচাবার জন্য একজন উকিলকে ক্যানসেল করে নিজেদের উকিলকে অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হচ্ছে। আরামবাগের সাব-ডিভিশনাল জুডিশিয়াল ম্যাজিস্ট্রেট যে অর্ডার দিয়েছিলেন, সেই অর্ডার তাঁকে সারা রাত ঘেরাও করে রেখে তাঁকে দিয়েই চেঞ্জ করানো হল। কোথায় বিচার! প্রতিটি জায়গায় এই জিনিস হচ্ছে, কোথাও বিচার নেই। এমন কি বিচার যাঁরা করবেন তাঁদের বিচার করবার কোনও ক্ষমতা নেই। আজকে এটা পরিতাপের বিষয়, এটা দুর্ভাগ্যের বিষয়। কংগ্রেসের লোক খুন হল, সি. পি. এম.-এর লোক খুন করল, কেস কনডাক্ট করছে কে? হয় কংগ্রেস, না হয় আর. এস পি. নাহয় এস. ইউ. সি., নাহয় ফরওয়ার্ড ব্লকের লোক, আর কেস কন্ডাক্ট করছে সি. পি. এম-এর ক্যাডার। অদ্ভুত ব্যাপার। হাইকোর্ট থেকে লোয়ার কোর্ট পর্যন্ত দলীয় প্রশাসন কায়েম করা হয়েছে। কোনও জায়গায় বিচারের সামান্য নিরপেক্ষতা বজায় রাখা হচ্ছে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি একজন আইনজ্ঞ, আপনি জানেন উকিল, অর্থাৎ পি. পি. যদি মনে করে কোনও আসামীকে সে খালাস করে দেবে তাহলে কারো ক্ষমতা নেই সেই আসামীকে কনভিক্ট করে। কারণ কোনও কাগজপত্রই প্রোডিউস করা হয় না। আমার এবিষয়ে ব্যক্তিগত অভিজ্ঞতা আছে। আই উইটনেসকে ডাকা হল, পি. পি. বলছে, "আই উইল নট এগজামিন হিম।" পি. পি. বলছে এগজামিন করবে না, তাহলে কি দাঁড়াবে? বিচারক কি করবেন? পি. পি. যদি এগজামিন না করে তাহলে সাক্ষী দিতে পারে না। আরো কি হচ্ছে দেখুন, আমি আলিপুরে একটা মামলায় স্পেশাল প্রসিকিউটর হয়ে গিয়েছিলাম, ছেলে খুন হয়েছে, বাবা এসে কাঁদছে, আমাকে স্পেশাল অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছিল, আমি গিয়েছিলাম, গিয়ে

দেখলাম একটা কেসে তিনজন পাবলিক প্রসিকিউটর অ্যাপয়েন্ট হয়েছে, যদিও আইনে আছে A Public Procecutor will be appointed for this case. এটা খুবই দুর্ভাগ্যের বিষয় যে, মার্ডার কেস পর্যন্ত উইথড্র হয়ে যাচ্ছে। পুলিশ থেকে আরম্ভ করে কোর্ট পর্যন্ত মন্ত্রী পর্যায়ের হস্তক্ষেপ চলছে। যাতে পুলিশ কেস ডায়রি ভাল করে না দেয় তার জন্য চাপ দেওয়া হচ্ছে। অপর দিকে সিভিল দেখছি দিনের পর দিন সরকারি উকিল কোর্টে হাজির হচ্ছে না এবং যাতে হাজির না হয় তার জন্য তদ্বির হচ্ছে। জে. এল. আর. ও. অফিস থেকে শুরু করে সর্বত্র এই জিনিস লক্ষ্য করছি। টিটাগড় মার্ডার কেসে কি দেখলাম, ছেলে খুন হয়েছে বাবা কাঁদছে, একটা হোম গার্ড সাক্ষী দিতে এসেছে, দরজায় দাঁড়িয়ে বলছে আমি সাক্ষী, আমি সাক্ষ্য দেব, পি. পি. বলছে, আমি তোমাকে এগজামিন করব না। পি. পি. যদি এগজামিন না করে জজ কিছু করতে পারে না। আমার কাছে এসেছিল, আমি বলেছিলাম, ছেলে খুন হয়েছে, বাবা সাক্ষী, ছেলে জল আনতে গিয়ে খুন হয়েছে, বাবাকে শমন করা হয়েছে, হাজির করা হয়েছে, এখন পি. পি. বলছে এগজামিন করবে না, এ কি রকম ব্যাপার? জজসাহেব বলছেন, পি. পি. এগজামিন না করলে, কিছু করার নেই। পি. পি. যতক্ষণ না সাক্ষীকে হাজির করছে ততক্ষণ তো কিছু করা যাবে না। আমি পার্সোনাল অ্যাপ্রোচ করেছিলাম। বাবা কাঁদছে, ছেলের মার্ডার কেসের সে আই উইটনেস, পি. পি. তাকে একজামিন করল না। বলুন, আর কত উদাহরণ দেব? এই রকম একের পর এক উদাহরণ শেষ করা যাবে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মন্ত্রী পর্যায় থেকে আজকে খুনীদের পর্যন্ত সাহায্য করা হচ্ছে। আজকে জুডিসিয়াল ডিপার্টমেন্ট থেকে যেভাবে মামলার তদারকি করা হচ্ছে তা শুনলে আপনি দুঃখ পাবেন, লজ্জা পাবেন। তারা আজকে এমন সব লোককে উকিল হিসাবে অ্যাপয়েন্টমেন্ট দিচ্ছে যারা আইনের 'আ' জানে না। দলের সব ক্যাডারদের অ্যাপয়েন্টমেন্ট দিচ্ছে। স্যার, আপনি আইনজ্ঞ, আইন জানেন, আপনাকে বলছি এমন সব লোককে অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হচ্ছে যারা কেস ডায়েরি থেকে কাগজ ছিঁড়ে জমা দিচ্ছে। অথচ আপনি জানেন কেস ডায়েরি একজিবিট হয় না। কেস ডায়েরির পাতা ছিঁড়ে দিচ্ছে, সেটা একজিবিট করা হল। জজ সেই দেখে হাসছেন। কেস ডায়েরির পাতা ছিঁড়ে একজিবিট করা যায় না। অদ্ভুত ব্যাপার লজ্জার কথা এই সমস্ত উকিলদের দিয়ে মার্ডার কেস করা হচ্ছে। আসামীর কাঠগোড়ায় সি. পি. এম., তদ্বির করছে সি. পি. এম আর মার্ডার হয়েছে হয় কংগ্রেস, না হয় ফরওয়ার্ড ব্লক, না হয় আর. এস. পি.। বাসন্তি কেসে এফ. আই. আর. নেমড অ্যাকাউন্ট, ৪৩৫ সি. আর. পে-কে পি. পি. বলছে আই হ্যাভ নো অবজেকশন। এফ. আই. আরে আছে সে মার্ডার করেছে তবুও বেলের ব্যাপারে পি. পি. বলছে, আই হ্যাভ নো অবজেকশন, অদ্ভুত ব্যাপার। ব্যারাকপুরে ২ জন কংগ্রেস কর্মী খুন হল। সন্তোষ মোহন দেব সহ আমরা গিয়েছিলাম সেখানে। আর তার সার্টিফায়েড কপি যোগাড় করে রেখেছি আগে থেকে, ৩ জন খুন করেছে। কোর্টে আসামী হাজির হল, পি. পি. বলছে, লেট ইন্টারিম বেল বি গ্রান্টেড। কি বলছে কি? যারা মার্ডার কেসের সাক্ষী, অন্য কোথায় মার্ডার হয়েছে, তাদের সেই মার্ডার কেসে আসামী করে দেওয়া হল। আমি গত পরশুদিন বেল্ড-আউট করেছি, আগে থেকে কাগজপত্র সংগ্রহ করে রেখেছি বলে। যাতে সাক্ষী দিতে না পারে সেইজন্য অন্য মার্ডার কেসে তাকে সিল করে দিচ্ছে। কেন্দ্রীয় সরকার কোটি রুম তৈরি করার জন্য কোটি কোটি টাকা দিয়েছিল, আপনারা সেই টাকা খরচ করতে না পারার জন্য সেই টাকা ফেরত

গেছে। আপনার আগে যিনি জুডিসিয়াল মিনিস্টার ছিলেন তিনি চেষ্টা করেছিলেন, কিন্তু জায়গা সংগ্রহ করতে পারেননি বলে টাকা ফেরত চলে গেছে। আজকে দেখা যাচ্ছে, হাইকোর্ট থেকে আরম্ভ করে লোয়ার কোর্ট পর্যন্ত প্রত্যেকটি জায়গায় গভর্নমেন্ট পি. পি. ও জি. পি. দেয়। কিন্তু এই জি. পি-রা ধরুন ল্যান্ড ভেস্টেড হয়ে গেছে, সেখানে বর্গাদার দেওয়া হয়ে গেছে এবং তারা হচ্ছে কংগ্রেসের বর্গাদার। কিন্তু যখন কোর্টে কেস উঠছে তখন এই গভর্নমেন্ট জি. পি. এই সমস্ত বর্গাদারদের নাম ক্যানসেল করে দিয়ে নতুন লিস্ট দিচ্ছে, আর এক সে বর্গাদার ঢোকাচ্ছে। জজ কি করবে? জর্জের কাছে যেভাবে কাগজ প্রোডিউস করা হয় সেইভাবে তিনি কাজ করেন। সুতরাং জাস্টিস ইজ ব্লাইন্ড। জজ যদি কাগজ না পান, উকিল যদি সওয়াল না করেন, সরকারপক্ষ যদি ঠিক ঠিক না কাজ করেন, জজের কাছে যেভাবে কাগজপত্র দেওয়া হয় সেইভাবে জজ বিচার করেন। দেখা যাচ্ছে, মার্কসবাদি পার্টিকে বর্গাদার থেকে আরম্ভ করে খুনের আসামী পর্যন্ত প্রত্যেকটা জায়গায় প্রোটেকশন দেবার জন্য গভর্নমেন্ট জি. পি. প্যানেল অব পাবলিক প্রসিকিউটর, অ্যাপয়েন্টমেন্ট অব এডভোকেট জেনারেল থেকে আরম্ভ করে সবাই একই ভাবে চলছে। এই যে আজকে খুন দিনের পর দিন বেড়ে যাচ্ছে তার কারণ হচ্ছে এই জুডিসিয়াল ডিপার্টমেন্ট। এই ডিপার্টমেন্ট গণতন্ত্রের ধারক-বাহক হিসাবে কাজ করেন। গণতন্ত্রের মন্দিরে যে আইন তৈরি করা হয় এই ডিপার্টমেন্ট সেই আইনকে রূপ দেয় অর্থাৎ রূপকার। কিন্তু এই ডিপার্টমেন্ট আইনের রূপকার হিসাবে আইনকে রূপ দিতে সাহায্য করে না।

[12-20–12-30 P.M.]

বরং তাদের অন্য জায়গায় নিয়ে যায়। তাই তো আইনের উপর মানুষ শ্রদ্ধা হারাচ্ছে। আজকে সংখ্যাগরিষ্ঠতার জোরে বিল পাশ করাবেন, কিন্তু জেনে রেখে দিন, ইতিহাসের দেওয়াল লিখন পড়তে শিখুন, ডোন্ট ফর্গেট—ক্ষমা কেউ করবে না। আমি বলছি, আর. এস. পি. ফরওয়ার্ড ব্লকের বহু মার্ডার কেস আমি করেছি, দেখেছি কিভাবে তাদের উপর অত্যাচার করা হয়েছে। আর. এস. পি.-র মার্ডার কেসে দেখা গেছে আর. এস. পি.রই কাউকে বেঁধে নিয়ে আসা হয়েছে। আবার ফরওয়ার্ড ব্লকের মার্ডার কেসে ফরওয়ার্ড ব্লকেরই কাউকে টেনে আনা হয়েছে। ওঁরা মেরুদন্ডহীন, গদি রাখবার জন্য ওখানে বসে আছেন। পার্লামেন্টে একটি প্রশ্ন মেম্বাররা তুলেছেন এবং তার উত্তরও দেওয়া হয়েছে। সেখানে বলা হয়েছে, নার্কোটিক ড্রাগ লক্ষ লক্ষ কেস পেন্ডিং পড়ে আছে। কেসগুলি সেসন কোর্টে রয়েছে, ক্লিয়ার করা হচ্ছে না। তাই সেকশন ৩৫(ডি)-তে যদি স্পেশাল কনস্টিটিউট না করা হয় তাহলে সেসন জাজ কি করবেন? ২৪ পরগনার জন্য পার্মানেন্ট ডিস্ট্রিক্ট জজ অ্যাপয়েন্ট করবার ক্ষমতা ওঁর হল না। সেখানে আজ পর্যন্ত কোনও পার্মানেন্ট ডিস্ট্রিক্ট জাজ নেই এবং তার জন্য কোনও ইনফ্রাস্ট্রাকচার পর্যন্ত নেই, কোর্ট নেই। তাহলে দাঁড়াচ্ছে কি? জুডিসিয়াল ডিপার্টমেন্ট ইজ নেগলেক্টেড। কিন্তু দেশকে বাঁচাতে গেলে, মানুষকে বাঁচাতে গেলে এই ডিপর্টমেন্টের সবচেয়ে বেশি প্রয়োজন। তাহলে আমরা কোথায় দাঁড়িয়ে আছি? তাহলে এই আইনসভারই বা কি প্রয়োজন আছে, পার্লামেন্টেরই বা কি প্রয়োজন আছে? এখানে যে আইন পাশ করবেন সেই আইন যাঁরা প্রয়োগ করবেন, রক্ষা করবেন, তাঁদের ক্ষমতা যদি সঙ্কুচিত করা হয়, যদি তাঁদের সাহায্য না করা হয়, গণতন্ত্রকে যদি ধ্বংস করার চেষ্টা করা হয়, তাহলে আমরা যদি তার

বিরোধিতা করি, বলবেন—বিরোধিতার জন্যই বিরোধিতা করছি। কংগ্রেস, সি. পি. এম., এস. ইউ. সি. আই., ফরওয়ার্ড ব্লক বা আর. এস. পি.—এটা কোনও পার্টির ব্যাপার নয়, আজকে এটা সবারই দরকার আছে। আমরা বলছি, হয়ত আপনারা হাসছেন, কিন্তু একদিন যখন সময় আসবে, আমরা ওদিকে বসব, তখন কিন্তু আমরা এটা করব না। আজকে কোর্ট রুমগুলির কি অবস্থা হয়ে আছে? সব গোয়ালখানা হয়ে রয়েছে। বর্তমানে কোর্টঘরগুলির অবস্থা দেখলে লজ্জা পাবেন। হাওড়া কোর্টে একটি কেস করতে গিয়েছিলাম। আমার দুঃখ লাগল—ওখানে কোর্ট চলছে! আমি সিউড়ি কোর্টে একটি মার্ডার কেস করতে গিয়েছিলাম, দেখেছি—সেখানেও একই অবস্থা। আমি মাদ্রাজে গিয়ে সেখানকার ছোট কোর্টও দেখেছি। সেখানে গিয়ে সাবডিভিশনাল কোর্টগুলো দেখে আসুন, দেখবেন—সেগুলোর কি সুন্দর অবস্থা। কিন্তু এখানকার সাব-ডিভিশনাল কোর্টগুলিতে যান, দেখবেন কি দূরবস্থা। জজ যাঁরা তাঁদের ট্রেনে, বাসে চোর-ডাকাতদের সঙ্গে একসঙ্গে যাতায়াত করতে হয়, ট্রান্সপোর্টের কোনও সুযোগ-সুবিধা নেই। তার উপর, জাজরা যদি নিরপেক্ষ ভাবে বিচার করেন তাহলে কাল বাদে পরশু ট্রান্সফার হবেন তিনি। এখন জাজরা তোষামোদ করতে দেখা না করলে দুঃখ লাগে আপনার। কিন্তু দি জাজ উইল একজামিন দি কেস, কাজেই সেই কেস সম্বন্ধে জ্ঞান থাকা উচিত। সেটা না থাকলে চলবে কি করে? কাজেই দ্যাট ইজ নট এ প্রসেস। আমি দুঃখের সঙ্গে জানাচ্ছি, আগামী সাত তারিখে জজেরা অনশন ধর্মঘট করবেন। তাঁরা অন্যায় করবেন? তাঁরা অবস্থান করবেন কেন? তাঁরা অবস্থান করবেন কারণ তাঁদের ডব্লু. বি. সি. এস.-দের সমান মাইনে তাঁরা চাইছেন। আমি একদিন এখানে এই বিষয়ে বলেছিলাম। কিন্তু বলা হয়েছে—না, ডেফার্ড হয়ে গেছে, মিনিস্টার বলেছেন ওটা হচ্ছে না। আগামী ৭ তারিখে সিটি সিভিল কোর্টের জাজরা অনশন করবেন। এটা কি ভাল দেখাবে? জাজদের মাইনে ডব্লু. বি. সি. এস.-দের সমান বাড়াতে দোষটা কোথায়? পুলিশের মাইনে বাড়ল, সকলের মাইনে বাড়ল, তাহলে ওঁদেরটা বাড়াতে বাধা কোথায়? যাঁরা দেশকে বাঁচাবেন, অপরাধের বিচার করবেন তাদের সম্পর্কে আপনারা সম্পূর্ণ উদাসীন। আপনি যদি বলেন যে, বিচার বিভাগকে আপনি কন্ট্রোল করবেন, তাহলে বলব গণতন্ত্রের মন্দিরকে কিভাবে রক্ষা করবেন? আমরা দেখছি আপনাদের একটা প্রবণতা হচ্ছে সবকিছুকে কুক্ষিগত করা। সবচেয়ে বড় কথা হচ্ছে রেপ কেসের আসামীরা পর্যন্ত ছাড়া পেয়ে যাচ্ছে। দিনের পর দিন জুডিসিয়াল ডিপার্টমেন্টকে আপনারা যদি এইভাবে কমপ্লিটলি পার্টিবাজিতে পরিণত করে কব্জা করার চেষ্টা করেন, তাহলে তা কি সার্থক হবে? এটা আমার কথা নয়, আপনারা নিজেরা একবার ভেবে দেখুন, প্রত্যেকের এতে সমর্থন করা দরকার যে, দি জুডিসিয়াল ডিপার্টমেন্ট মাস্ট বি ফ্রি ফ্রম অল পলিটিক্স, জাজদের অ্যাপয়েন্টমেন্ট থেকে আরম্ভ করে, জি. পি., একমাত্র অ্যাডভোকেট জেনারেল ছাড়া সবক্ষেত্রে এটা হওয়া উচিত। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পরিতাপের বিষয় যেটা সেটা হচ্ছে, এটাকে রাজনীতির উর্ধে রাখা উচিত অথচ আমরা দেখছি এটাকে রাজনৈতিক দলের কুক্ষিগত করে রাখা হয়েছে। রাজনৈতিক কুক্ষিগত হওয়ার ফলে গণতন্ত্র আজ বিপন্ন, দেশের মানুষ বিপন্ন, মানুষের ধনসম্পত্তি বিপন্ন, সবকিছু বিপন্ন হয়ে পড়েছে। আদালতে মামলাগুলো দীর্ঘদিন ধরে পড়ে থাকছে, সিভিল কেসগুলোও সময় মতো উঠছে না। কয়েকদিন আগে আমি একটা কেসে অ্যাপিয়ার হয়েছিলাম যার টাইটেল স্যুট নং ১৯৭৪। এই সমস্ত জিনিস আপনারা একদিন অনুভব করবেন—প্রত্যেকেরই উচিত জুডিসিয়াল ডিপার্টমেন্টকে যতদূর সম্ভব রাজনীতির

ঊর্ধে রাখা উচিত। কিন্তু আপনারা যেভাবে আরম্ভ করেছেন, আপনারা যেহেতু কমিউনিস্ট, আপনাদের পুলিশ আছে, সরকারি কর্মচারী আছে, এখন জুডিসিয়াল ডিপার্টমেন্টকে হাত করতে পারলে সবকিছু হয়ে যায়। আজকে যেভাবে আপনি জুডিসিয়াল ডিপার্টমেন্টকে চালাচ্ছেন, যে স্টাইলে জুডিসিয়াল ডিপার্টমেন্টকে চালাচ্ছেন তাতে জুডিসিয়াল ডিপার্টমেন্টকে কমপ্লিট রেপ করে হত্যা করার ক্ষেত্রে সাহায্য করছেন। দি জুডিসিয়াল ডিপার্টমেন্ট হ্যাজ বিন কমপ্লিটলি রেপড্ বাই পলিটিক্যাল হ্যান্ডস, বাই পলিটিক্যাল মোটিভেশনস, সেইজন্য একে সমর্থন করার কোনও ক্ষেত্র নেই, আমি একে সমর্থন করতে পারছি না। সেজন্য আমি নীতিগত ভাবে বিরোধিতা করছি। নীতিগত ভাবে আপনারাও বিরোধিতা করুন—বলুন, স্বচ্ছ প্রশাসন আইন বিভাগে ফিরে আসুক। জাজরা নিরপেক্ষ ভাবে বিচার করুন, এই ডিপার্টমেন্টকে যাতে ভাল রাখতে পারেন তারজন্য ব্যবস্থা নিতে হবে। এই কয়টি কথা বলে এই বাজেটের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুন্দর নস্কর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আইন ও বিচার বিভাগের মন্ত্রী মহাশয় যে ব্যয়বরাদ্দের প্রস্তাব এখানে রেখেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য আমি রাখতে চাই। আমাদের বিরোধী পক্ষের মাননীয় সদস্য সত্যরঞ্জন বাপুলি মহাশয়ের বক্তব্য মনোযোগ সহকারে শুনছিলাম। তিনি প্রমাণ করতে চাইছিলেন যে, ওঁদের আমলে বিচার ব্যবস্থা কত ভাল ছিল এবং উনি কতবড় যোগ্য একজন আইনজ্ঞ। আমি ওঁকে প্রশ্ন করতে চাই, ওঁদের আমলে গাইঘাটাতে চন্ডী মিত্র খুন হবার পর আসামী ধরা পড়ার পর তার কি শাস্তি হয়েছিল? তাঁরই স্ত্রী মীরা মিত্রকে বিধানসভায় আনা হয়েছিল। তিনি কি অভিযোগ করেছিলেন? তিনি অভিযোগ করেছিলেন যে, তাঁর স্বামীর হত্যাকারী আসামীকে শাস্তি দেওয়া হয়নি। অথচ আমরা দেখছি সত্যবাবু আজকে এখানে অনেক বড় বড় কথা বললেন। চন্ডী মিত্র খুন হয়েছিলেন, সেই খুনের আসামীরা ছাড়া পেয়ে গিয়েছিল। আমাদের ১৪০০ কর্মী ওঁদের আমলে খুন হয়েছে অথচ কোনও বিচারের ব্যবস্থা হয়নি। তাঁর কাছ থেকে আমাদের বড় বড় কথা শুনতে হবে, কাকে কাকে পি. পি. করতে হবে?

[12-30–12-40 P.M.]

ওই কংগ্রেসি আমলেই তো চন্ডী মিত্র এবং ১৪০০ নেতা খুন হয়েছিল। আমাদের লোকেদের পি. পি. করবে এবং এ পি. পি. করবে ভেবেছিলেন। এখন যে অনেক কথা বলে গেলেন আমাদের দেশ এই ভারতবর্ষে এখনো তো বিদেশি শাসনের অর্থাৎ তাদের দেশের যে আইন এবং বিচার পদ্ধতি সেই আইনই চলে আসছে। এখনও পর্যন্ত ইংরাজি অনুকরণে বিভাগীয় দপ্তর চলছে। এবং তারই স্তুতি আপনাদের কাছ থেকে শুনলাম। আমাদের মতো এই দরিদ্র দেশে কণ্ঠরোধ শুধু নয়, শ্বাস রোধও করে রাখা হয়েছে। আমাদের দেশের যে আইন-কানুন তা মূলত ইংরাজি তথ্যের উপরে ভিত্তি করে। এই আইনই একমাত্র অধিকার হয়ে দাঁড়িয়েছে। সেইদিক থেকে পশ্চিমবঙ্গ সরকার সঠিক পথেই পশ্চিমবঙ্গের নিম্ন আদালত, দেওয়ানি আদালত এবং ফৌজদারি আদালতে আসামীদের জবানবন্দি বাংলায় চালু করার ব্যবস্থা করেছেন। আমরা এখনই পুরোপুরি ভাবে সমস্ত জেলায় চালু করতে পারিনি তবে আমরা চালু করার চেষ্টা করছি। পশ্চিমবঙ্গের মধ্যে হুগলি, বীরভূম এবং মালদহ এই ৩টি জেলাতে বাংলা ভাষা চালু করেছি। আজকে যাতে বাদী-প্রতিবাদী আসামীরা তাদের সওয়াল

দেওয়ানি, ফৌজদারি আদালতে বাংলায় বলতে পারে তারজন্য বাংলা ভাষা চালু করা হয়েছে। আমরা দাবি করেছি যে, এই যে সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে থেকে এত অসুবিধার মধ্যেও যাতে গোটা পশ্চিমবঙ্গের সমস্ত জেলায় এই দেওয়ানী আদালত এবং ফৌজদারি আদালত বাংলা ভাষা চালু করা যায়। সেই সঙ্গে যাতে হাইকোর্টেও এই ব্যবস্থা চালু করা যায় এবং আইনভিত্তিক যাতে চালু করা যায় তার দাবিও আমরা করেছি । আমাদের দেশে এটা ঠিকই যে, নারী নিগ্রহ একটা প্রকট রূপ ধারণ করেছে। নারী আমাদের সমাজের একটা অংশ, তাদের যে নিগ্রহ করা হচ্ছে, যেমন বধূ হত্যা হচ্ছে, বধূদের প্রতি নির্যাতন বন্ধ করার জন্যে মহিলারা যেন ফৌজদারি আদালতে মামলা করতে পারে এবং বাংলা ভাষায় যাতে মামলা করতে পারে তার ব্যবস্থা করতে হবে। আমাদের দেশে এই নারী নির্যাতন এবং বধূ হত্যা ভীষণভাবে বেড়েছে এবং নির্যাতন বন্ধ করার জন্যে চেষ্টাও করা হচ্ছে। এর জন্য ফ্যামিলি কোচ করা হয়েছে। এই ফ্যামিলি কোচের মাধ্যমে যাতে করে নারী নিগ্রহ বন্ধ করা যায় তার চেষ্টা করছি। আমরা কলকাতায় ২টি স্পেশাল কোর্ট এর জন্য চালু করতে পেরেছি। সর্বত্র এখনো চালু করতে পারিনি। তবে সর্বত্র যাতে চালাতে পারি তার চেষ্টা আমরা করছি। আমাদের দেশে যে এতদিন ধরে আইন ব্যবস্থা ছিল সেই আইন ব্যবস্থায় জোতদার-জমিদার কৃষকদের উচ্ছেদ করে দিত এবং মালিক শ্রমিককে বঞ্চিত করত। কিন্তু আমরা এখন লিগ্যাল এইড করে তার মাধ্যমে শ্রমিকদের পক্ষে থেকে সরকারি খরচে সমস্ত বহন করে শ্রমিকদের এবং গরিব শ্রেণীর হয়ে মামলা করা হচ্ছে। এই গরিব শ্রেণীও যাতে মামলা করতে পারে এবং বাংলা ভাষায় যাতে মামলা করতে পারে তার জন্য সরকার লিগ্যাল এডের মাধ্যমে ১৯৮২ সালে ৩৬৯টি কেস হয়েছে। ১৯৮৩ সালে ৮৪ সালে ৬০৫টি কেস হয়েছিল। ১৯৮৪-৮৫ সালে ২২২৯টা কেস হয়েছিল আর খরচ হয়েছিল ২৯ লক্ষ ৩৭ হাজার ৮৪০, ১৯৮৫-৮৬ সালে ৩৯৬৬টি কেস হয়েছিল এবং খরচ হয়েছিল ৩৯ লক্ষ ১৭ হাজার ৮৭৫ টাকা, ১৯৮৬-৮৭ সালে ৪৮৭৫টি কেস হয়েছিল এবং খরচ হয়েছিল ৪১,৩৩,৬০৪ টাকা,। ১৯৮৭-৮৮ সালে ৩৮৩৯টি কেস হয়েছিল এবং ৫৫,৪৩,৬০৫ টাকা খরচ হয়েছিল। সরকারি পক্ষ থেকে দায়িত্ব নিয়ে, বঞ্চিত মানুষদের বঞ্চিত অবস্থার হাত থেকে মুক্তি দেবার জন্যে আমরা ৫৫ লক্ষ টাকা খরচ করতে পেরেছি। এছাড়া আমরা এই সংশ্লিষ্ট বিষয়ে মোকদ্দমা গুলির জন্য তাদের কোর্ট ফি প্রসেস ফি সমস্ত যাতে আমাদের সরকার থেকে দেওয়া হয় এই ব্যবস্থা আমরা করতে পেরেছি। সুতরাং পশ্চিমবাংলার এই সংসদীয় গণতন্ত্রের মধ্যে যেভাবে উদ্যোগ নিয়েছেন, এই উদ্যোগ যাতে প্রকৃতভাবে বাংলা ভাষাতে চালু করা যায় এই দাবি রেখে এবং মাননীয় মন্ত্রী যে প্রস্তাব রেখেছেন তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, ৩০ কোটি ৪৫ লক্ষ ৮৩ হাজার টাকার যে বাজেট উত্থাপন করা হয়েছে তাকে আমি সর্বান্তকরণে সমর্থন করছি। আমি মন্ত্রীকে ধন্যবাদ জানাই তিনি অনেক উন্নত কাজ করার চেষ্টা করেছেন সংবিধানের সীমিত ক্ষমতার মধ্যে। আমরা কাগজে দেখেছি হাইকোর্টে তিনি প্রত্যেকটি ঘরে একজন করে অ্যাডভোকেটকে রাখবার চেষ্টা করেছেন। যাতে কোনও মামলা কোর্টে বিনা প্রতিবাদে বা একতরফা হতে না পারে, এই জন্য আমি তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। তিনি লোক আদালতকে বিভিন্ন জেলায়

পাঠাবার চেষ্টা করেছেন এবং ৫১৫টি মামলা তিনি মেটাবার চেষ্টা করেছেন। বাংলা ভাষার প্রবর্তন তিনি আমাদের তিনটি জেলায় করেছেন, সেইজন্য তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। কিন্তু এক্ষেত্রেও আমি তাঁকে বলব আজকে সংবিধানের যে কাঠামো তাকে রক্ষা করতে হচ্ছে, এই কথা শুনতে হবে যে, যদি এটা হয় যে, আজকে—সত্যবাবু যেটা বলেছিলেন—বিচারের বাণী নীরবে নিভৃতে কাঁদে, এটার জন্য দায়ী মন্ত্রী নয়, ওরা যে কতখানি সিরিয়াস এ ব্যাপারে আমি বলতে পারব না। প্রতিবারই দেখি ১ ঘন্টা জুডিসিয়ালের জন্য রাখা হয়, এটাকে সম্পূর্ণ ভাবে রক্ষা করবার দায়িত্ব বামফ্রন্ট সরকারের শুধু নয়, একটা দেশে বিচার ব্যবস্থা যদি ঠিকমতো চালু না থাকে তাহলে দেশ চলতে পারে না। আমরা তো জানি যে, বিজনেস অ্যাডভাইসারি কমিটিতে ওনারাও থাকেন, সেখানেই তো ঠিক হয়ে থাকে যে, এক ঘন্টা ধরে আলোচনা হবে, তাই সেক্ষেত্রে এই অল্প সময়ের মধ্যে কি করে ওনারা সব বলবেন, এটা তো সম্ভব নয়, তাই বলব এই ব্যাপারে তো ওনারাই সেখানে বলতে পারেন। বর্তমানে ১৭ লক্ষ ৭৪ হাজার ৪৫৭ জনের মামলা আদালতে রয়েছে আর ৯,৫৬৬টি মামলা সেশন কোর্টে রয়েছে প্রত্যেকটি মামলা যদি ধরে নেওয়া যায় ৬ মাস করে হাইকোর্টে হয় এবং ১০টি করে মামলার সময় হবে তাহলে তো একটিও মামলা শেষ হবে না। এর একটা মামলা ১৫-২০ বছর ধরে চলছে, তাই মন্ত্রী মহাশয় বলেছেন যে, ন্যায় পঞ্চায়েত হলে সমস্যার সমাধান হত। ন্যায় পঞ্চায়েত করে বিচার হবে না, অবিচার হবে। একমাত্র হতে পারে যদি ট্রাইবুনাল করে, ল্যান্ড ট্রাইবুনাল করে, তাহলে এর সমস্যার সমাধান হতে পারে। ন্যায় পঞ্চায়েত হলে এটা সমাধান হবে না। এই ব্যাপারে আমি আপনার কাছে কয়েকটি সাজেশন রাখছি—বর্তমানে যে প্রসিডিওর আছে সেই প্রসিডিওরটা হচ্ছে ব্রিটিশ প্রসিডিওর, এই ব্যাপারে জজ সাহেব বলেছেন একটা বইয়ে আমাদের বিচার ব্যবস্থা আমাদের সমাজ জীবনের সঙ্গে অঙ্গাঙ্গী ভাবে জড়িত নয়। মনে হয় না এই ব্যবস্থা এই মাটিতে জন্মে, এই আবহাওয়ায় ডালপালা মেলে ফল প্রদান করছে। 'মনে হয় অন্য কোনও স্থান থেকে তুলে এনে একে আমাদের মাটিতে প্রোথিত করা হয়েছে।' এই যদি অবস্থা হয় তাহলে আপনাকে প্রসিডিওরের কথা ভাবতে হবে। এবং এই ব্যাপারে আপনার এক্সপার্ট কমিটিতে বোঝাতে হবে মাসের পর মাস হাকিম থাকে না—অথচ লোকে চাকরি পায় না—সেইজন্য হাকিম রাখার ব্যবস্থা করতে হবে। জেলায় জেলায় কোর্টের সংখ্যা বৃদ্ধি করতে হবে, এবং কলিকাতায় সিটি সিভিল কোর্টের জুরিসডিকশন বাড়াবার জন্য ব্যবস্থা রাখতে হবে।

[12-40–12-50 P.M.]

আগে যে বাড়ির দাম ছিল ১ লক্ষ টাকা এখন সেই বাড়ির দাম হয়েছে ৬০ লক্ষ টাকা। এক লক্ষ টাকা ওই বাড়িতে আছে। এটাকে আনলিমিটেড করতে হবে। ভবানীপুর এবং আলিপুরে যেসব মামলা যায়, সেগুলি তো সিটি সিভিল কোর্টে আনতে পারা যায়। মামলা ত্বরান্বিত করবার জন্য। আর একটি অনুরোধ আমি আপনার কাছে রাখতে চাই, উত্তরবাংলায় একটা হাইকোর্ট বেঞ্চ বসাতে। আমার সময় কম, একটি কথা বলতে চাই, আপনি যে লিগ্যাল এইড কমিটি করেছেন, তার জন্য অর্থও ব্যয় করছেন কিন্তু লিগ্যাল এইড কমিটির কাজ গরিব লোকের কাছে পৌঁছায় না। কেন পৌঁছায় না, আমি নিজে এম. এল. এ. হয়ে একটি কেস নিয়ে গিয়ে দেখেছি, সবচেয়ে যে খারাপ উকিল তাঁকে দেওয়া

হয়। যার জন্য সে মামলাতে হাজির হয় না। এটা আপনাকে দেখবার জন্য অনুরোধ করছি। আপনার সৎ প্রচেষ্টা আছে এইজন্য আমি আপনাকে ধন্যবাদ জানাচ্ছি।

**শ্রী দেবশরণ ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আইন ও বিচার মন্ত্রী যে ব্যয়বরাদ্দ এই সভায় পেশ করেছেন, আমি সুষ্ঠু বিচারের আশায় সেই ব্যয়বরাদ্দকে সমর্থন করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, গ্রামাঞ্চলে একটা কথা চালু আছে, কারো ভিটেতে ঘুঘু চরাতে হলে দেওয়ানী মামলা কর। অর্থাৎ দেওয়ানী মামলা করলে তাঁর জীবদ্দশায় তাঁর পিতা, পৌত্র, প্রোপৌত্র কারোর আমলে সেই মামলা শেষ হবে না। অনেক ভাল কাজ হয়েছে। পরিবর্তনের কথা বলা হয়েছে, অনেক পরিবর্তনও হয়েছে। কিন্তু সেই পুরানো ব্যবস্থাই থেকে গিয়েছে। ফৌজদারির কথা অনেকে বলেছেন যে, ব্যবস্থাগুলি এখনো ত্রুটিপূর্ণ এবং আগের ব্যবস্থাই রয়েছে। সেগুলি কিছু কিছু জায়গায় মেরামত করা হয়েছে কিন্তু মূল জায়গা পরিবর্তনের—যেমন, পুলিশ কেসের ব্যাপারে, পুলিশ যে রিপোর্টটা দেয় সেটা বেশ ত্রুটিপূর্ণ। কোর্টের নির্দেশ অমান্য করে অনেক ক্ষেত্রে বিচারকদের রায় ভর্ৎসনা করা হয়েছে সংবাদপত্রে দেখি, রিপোর্ট যথাসময়ে না দেবার জন্য। কিন্তু বেশিরভাগ ক্ষেত্রেই দেখা যায় পুলিশ কেসের ব্যাপারে, থানার ভারপ্রাপ্ত যিনি অফিসার তাঁর নিজের রিপোর্ট দেবার কথা কিন্তু বাস্তবে দেখা যায় যে, ভারপ্রাপ্ত অফিসার দু'তিনটে থানা বদলি হয়ে গিয়ে হয়তো জেলায় বদলি হয়ে চলে গেছেন। দু-তিন বছর বাদে রিপোর্ট এল। কিন্তু কিসের ভিত্তিতে রিপোর্ট দিলেন, কোথা থেকে রিপোর্ট দিলেন? এক্ষেত্রে হতাশা থেকেই যায়। এই ব্যাপারে একটা আমূল পরিবর্তন, মৌলিক পরিবর্তন হওয়া দরকার। নির্দিষ্ট সময়ের মধ্যে রিপোর্ট দিতে হবে। এবং এই সমস্ত কেসগুলি ত্বরান্বিত না হবার ফলে সাধারণ মানুষের মনে খুব অবিশ্বাস আসছে বিচার ব্যবস্থার ওপর। দুই নম্বর হচ্ছে, বিচারক নেই দিনের পর দিন, মাসের পর মাস কোনও বিচারক নেই। বিচারক যদি না থাকে তাহলে খুব অসুবিধার সৃষ্টি হয়। আপনি যে লিগ্যাল এইড করেছেন সেটা ভাল, পদ্ধতিটা ভাল, কিন্তু বাস্তবের প্রয়োগক্ষেত্রে দেখা যায় যে, প্রচার গরিব মানুষ, গ্রামের মানুষের কাছে পৌঁছায়নি। এই ব্যাপারে জেলা স্তরে কিছু সেমিনার, আলোচনা সভা হয়, কিন্তু এটাতো শিক্ষিত লোকেদের জন্য। যারা কাগজপত্র, বইপত্র পড়তে পারে তারাই লিগ্যাল এইড কমিটির কথা জানে, কিন্তু গরিব মানুষদের কাছে তা এখনো পৌঁছায়নি। পরিশেষে আমি একটা কথা এই রেজিস্ট্রি অফিস সম্পর্কে বলতে চাই। একটা নতুন ব্যবস্থা প্রাক্তন মন্ত্রী করেছিলেন, কপি রাইটার বলে যাদের নিয়োগ করেছিলেন সরকার, তাদের কিন্তু সরকার টাকা-পয়সা দেন না। জমির ক্রেতাকেই তাদের পয়সা দিতে হয়, তাদের টাকা জমির যারা ক্রেতা তাদের দিতে হয়। দলিলগুলি তাড়াতাড়ি পাওয়ার একটা ব্যবস্থা গ্রহণ করা হয়েছিল, কিন্তু সেটা এখনো পর্যন্ত কার্যকর হয়নি। দলিল ফেরত পেতে আজকাল ১-২-৩ বছর সময় লেগে যায়, এই ব্যাপারটা আপনি একটু ভেবে দেখবেন, এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুখেন্দু মাইতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ সরকারের মাননীয় বিচারমন্ত্রী যে ব্যয়-বরাদ্দ উত্থাপন করেছেন, আমি তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। বুর্জোয়া সমাজ ব্যবস্থায়, সমাজে যে বুর্জোয়া ব্যবস্থা চলছে, সেই বুর্জোয়াদের হাত থেকে আমাদের বিচার ব্যবস্থা মুক্ত নয় এবং মুক্ত হতেও পারে না। আজকে বিচার-বিভাগের উপর

সাধারণ মানুষের আস্থা ক্রমশঃ কমছে এবং দেখা যাচ্ছে যে, আমাদের গরিব মানুষের সুবিধার জন্য, উপকারের জন্য, বামফ্রন্ট সরকার যে লিগ্যাল এইড কমিটি করেছে, আমরা দেখছি সেই লিগ্যাল এইড কমিটি নামেই আছে, কিন্তু তার কোনও কার্যকর ভূমিকা এখানে নেই। সরকারি পক্ষের উকিলদের কাছে দিনের পর দিন কেসের পাহাড় জমে যাচ্ছে, ফয়সালা হচ্ছে না এবং এর জন্য কৃষক, শ্রমিক ও গরিবদের হয়রানি পোহাতে হচ্ছে। এরপর আমি রেজিস্ট্রি অফিসগুলি সম্পর্কে কিছু কথা বলতে চাই, আজকাল সেখানে স্ট্যাম্প পেপার কালোবাজারে বিক্রি হচ্ছে এবং আজকে রেজিস্ট্রি অফিসগুলিতে ফি না দিলে কোনও কাজ হয় না, এই সম্পর্কে আপনি ব্যবস্থা গ্রহণ করবেন। মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি আরেকটা ঘটনার কথা বলতে চাই, কংগ্রেসের একজন ডাকাতি ও মার্ডার কেসের আসামীর বিরুদ্ধে কোর্টে কেস করা হয়েছিল, কিন্তু তিন-চার বছর হয়ে গেল, কোর্টের রায় এখনো বোরোল না। গরিবরা যাতে বিচার পায় সেই ব্যবস্থা গ্রহণ করার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়রে কাছে অনুরোধ জানাচ্ছি এবং এই ব্যয় বরাদ্দের প্রতি সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুল কায়উম মোল্লা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সমস্ত কাট মোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য সমর্থন করার জন্য অনুরোধ করছি। বিরোধী সদস্য মাননীয় সত্য বাপুলি মহাশয় কতগুলি কথা বলেছেন, আমি তাকে বলি—'বিচারের বাণী নীরবে নিভৃতে কাঁদে' কবিগুরুর এই কথা এখনও চলে আসছে ও চলছে এবং যতদিন পর্যন্ত না আমাদের এই সমাজ ব্যবস্থা পরিবর্তন হবে, ততদিন পর্যন্ত এটা চলবে, এটার পরিবর্তন হবে না। যদি সমাজ ব্যবস্থা আমাদের পরিবর্তন হয়, তাহলে এই ব্যবস্থারও পরিবর্তন হতে পারে বলে আমি মনে করি। এমন কথা নেই যে হঠাৎ করে এই কংগ্রেসিরা সরকারে এসেছিল, এই পশ্চিমবঙ্গে ওরা ২৮ বছর ক্ষমতায় ছিল, এখনও সেই একই ঘটনার পুনরাবৃত্তি চলছে, সেই পুরোনো দিনের যে ব্যবস্থা তারা প্রতিষ্ঠা করে গেছেন, সেটাকে শীঘ্রই পরিবর্তন করা এত সহজ নয়। এখানে তারা বলেছেন 'পলিটিক্যাল অ্যাপয়েন্টমেন্ট', এই কথাটা ভুল বলে আমি মনে করি। আপনারা লক্ষ্য করে দেখবেন, আমাদের বিধানসভার যিনি অধ্যক্ষ ছিলেন তিনি হাইকোর্টের জজ হয়েছেন, এখানকার যাঁরা এম. এল. এ. ছিলেন তাদের মধ্যে থেকেও অনেকে হাইকোর্টের জজ হয়েছেন, এটা আপনারা একবার খেয়াল করে দেখবেন। আপনারা পলিটিক্যালাইজ কথাটা আমাদের উপর চাপিয়ে দিয়েছেন। সব আমাদের নিজেদের লোক, এইসব কথা বলে আমাদের উপর এগুলো চাপিয়ে দেওয়ার কোনও অর্থ হয় না। এটা সবাই জানে যে, সরকারে যারা থাকে তাদের লোকই অ্যাডভোকেট জেনারেল হয়ে থাকে, আর পি. পি., জি. পি.-র জন্য একটা প্যানেল থাকে সেই প্যানেল থেকে তাদের নেওয়া হয়, এই ব্যাপারে ভাবনা-চিন্তার কোনও কারণ নেই। এবার আমি একটা ঘটনার কথা বলছি, পঞ্চানন ঘোষের একটা কেসের পি. পি. পাল্টাবার জন্য আমাকে অনুরোধ করা হয়েছিল। কিন্তু আমি কি করব? সেই পি. পি.-কে আমি চেঞ্জ করব কেন? তবে হাইকোর্টের পি. পি. যদি কোনও সময় অ্যাসিস্টেন্স হয়ে আসতে চান তাহলে নিশ্চয় তাকে পাল্টাব। আরেকটা ঘটনার কথা আমি বলছি, সোমরাজ দত্ত, যিনি কুন্দলিয়ার কেসে পি. পি. ছিলেন, সেই সোমরাজ দত্ত কোর্টে উপস্থিত না হওয়ার জন্য কুন্দলিয়া জামিন পেয়ে গেল এবং এটা সবাই জানে। তাহলে এসব বিষয়ে আমার উপর দোষ দেওয়ার কোনও কারণ আছে বলে আমি মনে করি না।

[12-50–2-00 P.M.'

অষ্টম ফাইনান্স কমিশনের যে টাকা আমাদের কাছে এসেছিল ১৯৮৫ টু ১৯৮৯ এই ডিউরেশনে আমি বিধান সভায় বলেছি সমস্ত টাকা খরচ করেছি, এক পয়সাও খরচ করতে বাকি নেই—১ কোটি ৬ লক্ষ টাকা আমরা ব্যয় করেছি বিভিন্ন কোর্ট বিল্ডিং, কোয়ার্টার, বিভিন্ন অ্যামেনিটিজের জন্য, ১৯৮৯ সালের ৩১শে মার্চের মধ্যে সমস্ত টাকা আমরা ব্যয় করেছি। বারে বারে একটা কথা আপনারা পুনরাবৃত্তি করছেন যে, কেন্দ্রের টাকা ফেরত যাচ্ছে কোনওদিন টাকা ফেরত যায় না, যত টাকা আসে তাতে কাজ করার চেষ্টা করি। এতদিন যে পুরানো ব্যবস্থা ছিল, যে পুরানো কোর্ট বিল্ডিংগুলি আছে সেগুলির কোনও পরিবর্তন হয়নি, সেগুলির আলাদিনের আশ্চর্য প্রদীপের মতো পরিবর্তন হয়ে যাবে তা হয় না। সাব-ডিভিশনাল কোর্টে তৎকীলীন সরকার যত্রতত্র হাকিম বসিয়ে দিয়ে গেছেন, অ্যাজবেসটর সেড দিয়ে নানা জায়গায় হাকিম বসিয়ে দিয়ে গেছেন। আমরা ধীরে ধীরে তার পরিবর্তন করার চেষ্টা করছি। কোর্ট বিল্ডিং খারাপ এটা আমি স্বীকার করছি, এই কোর্ট বিল্ডিংগুলি ব্রিটিশ আমলে তৈরি হয়েছিল, কংগ্রেস সরকার দীর্ঘদিন ছিলেন, তাঁরা সেই ব্যবস্থার কোনও পরিবর্তন করেননি, আমরা পরিবর্তনের চেষ্টা করছি। এঁরা ডিস্ট্রিক্ট জাজদের ট্রান্সপোর্ট ফেসিলিটির কথা বলছেন, আমরা ডিস্ট্রিক্ট জাজদের একটা গাড়ি দেবার ব্যবস্থা করছি। বিভিন্ন জায়গায় কোর্টে যে সমস্ত ম্যাজিস্ট্রেট, জাজ আছেন তাঁদের বিভিন্ন ডি. এম. পুল, স্পেশাল পুল থেকে যাতে গাড়ি দেওয়া যায় তারজন্য আলাপ-আলোচনা করছি। আগে কোর্টে জাজদের কাউকে গাড়ি দেবার ব্যবস্থা ছিল না, আমরা চেষ্টা করছি জাজদের ট্রান্সপোর্ট ফেসিলিটি দেবার জন্য। বারাসত কোর্টের জন্য আমরা ব্যবস্থা করেছি। আমরা নিজেরা কোর্ট বিল্ডিং করতে পারিনি বলে অ্যাডমিনিস্ট্রেটিভ বিল্ডিং-এর একটা অংশে কোর্টের অ্যারেঞ্জমেন্ট করেছি, খুব শীঘ্রই ডিস্ট্রিক্ট জাজ সেখানে বসবেন। হাইকোর্টকে বহুবার বলেছি ডিস্ট্রিক্ট জাজদের বসান। ডিস্ট্রিক্ট জাজ দেবার দায় দায়িত্ব হাইকোর্টের। যে কোনও জাজ, যেকোনও মুনসেফ, ম্যাজিস্ট্রেট অ্যাপয়েন্ট করার সমস্ত দায় দায়িত্ব হাইকোর্টের। সংবিধানের ২৩৫ ধারা বলছে অ্যাপয়েন্টমেন্টের পাওয়ার হচ্ছে হাইকোর্টের। আমরা এরজন্য চেষ্টা করছি, হাইকোর্ট এখন রাজী হয়েছেন, অতি শীঘ্র বারাসাত কোর্টে ডিস্ট্রিক্ট জাজ বসিয়ে দেবেন। এখানে বলেছেন, অতি শীঘ্র বারাসত কোর্টে ডিস্ট্রিক্ট জাজ বসিয়ে দেবেন। এখানে বলেছেন ৭ তারিখে ৭ শো জুডিসিয়াল অফিসাররা অবস্থান করবেন, স্ট্রাইক করবেন, গণছুটি নেবেন। এরজন্য আমরা দায়ী নয়, ওরা দায়ী। কারণ, ওরা যে দাবি-দাওয়া করে বসে আছে ২৬শে এপ্রিল এই ব্যাপারে আমরা অ্যাসোসিয়শনকে নিয়ে বসে ছিলাম, আলাপ আলোচনা করে আমি যা বুঝেছিলাম তাতে তারা সম্মত হয়ে চলে গেছেন। তারপর শুনলাম হাইকোর্টের রেজিস্ট্রার আমাদের চিফ সেক্রেটারিকে বলেছেন আপনি একবার বসুন, চিফ সেক্রেটারি ফাইনান্স মিনিস্টারকে নিয়ে ৩-৫ তারিখে বসেছিলেন; তাতে আমি যা বুঝেছিলাম তারা উইথড্র করে নিয়েছে। আমি দাবি দাওয়ার উপর একটা দিন ধার্য করেছি, কিন্তু ৭ তারিখে তাঁরা ছুটি নেবেন। যদি আলোচনা ব্যর্থ হয় তাহলে দিন ধার্য করুন। কিন্তু ৭ তারিখে অবস্থান করবেন তাঁরা বলছেন। তাঁদের একটা স্কেলের প্রশ্নে এখনও হাইকোর্টের ডিভিশন বেঞ্চে সেই কেস পেন্ডিং। একদিকে ডিভিশন বেঞ্চে কেস পেন্ডিং, অপরদিকে আন্দোলনে নামার ব্যবস্থা হল, এই ধরনের যদি আন্দোলন করে তাহলে আমরা হাইকোর্টকে জানাব। জুডিসিয়াল অ্যাসোসিয়েশন বলছে বসবে আমাদের

সঙ্গে, আমরা দেখছি তারা রাজি হয়ে অপর দিকে যে কাজ করছে, বিরোধী দলের মাননীয় সদস্য বলেছেন, জানি না তাঁদের সঙ্গে কি আলোচনা হচ্ছে, এটা খুব দুঃখের বিষয়। মাননীয় ফ্রন্টের সদস্যগণও নানা কথা বলেছেন বিশেষ করে বাংলা ভাষা চালু করার ব্যাপারে। আমরা এই বছর আরো ৮টি জেলায় বাংলা ভাষা চালু করব। আমার বাজেট স্পিচেও সেই কথা বলেছি। বাংলা ভাষা নিম্ন আদালতগুলিতে চালু করার চেষ্টা করছি। অতি শিঘ্রই পশ্চিমবাংলার সমস্ত নিম্ন আদালতগুলিতে বাংলা ভাষা চালু করবার জন্য সেন্ট্রাল অ্যাক্টের ৪২ খানা বই রাষ্ট্রপতির অ্যাসেন্ট নিয়ে এসেছি এবং এভিডেন্স অ্যাক্ট অ্যাসেন্টের জন্য পাঠিয়েছি। ক্রিমিন্যাল প্রসিডিওর কোড, ইউনিয়ন পেনাল কোড প্রায় শেষ করে ফেলেছি। জাজমেন্ট লেখার জন্য আমরা লিগ্যাল ডিকসেনারি তৈরি করেছি। সেটা শীঘ্রই আমরা বাজারে বের করতে পারব। সেইগুলিই অ্যাকচুয়াল বেঙ্গলি ট্রান্সলেশন হবে এবং সেই ডিকসেনারিকেই আমাদের ফলো করতে হবে। নানা রকম লোকে নানা রকম ট্রান্সলেশন করলে হবে না। আমরা জাজমেন্ট দেবার চেষ্টা করছি। সার্কিট বেঞ্চের ব্যাপারে কথা তুলেছেন। এই সার্কিট বেঞ্চ করার জন্য আমরা বদ্ধপরিকর এবং আমরা বারবার এই সার্কিট বেঞ্চ করার জন্য হাইকোর্টকে বলছি। হাইকোর্টকে বলছি ভেনু ঠিক করে কোথায় হবে আমাদের বল। হাইকোর্ট বলছে পার্লামেন্টের কাছে লিখুন। আমরা পার্লামেন্টের কাছে লিখেছিলাম। বর্তমান সরকারের পার্লামেন্ট বলেছে হাইকোর্ট ঠিক করুক। আমরা পুনরায় হাইকোর্টকে বলেছি তোমরা যেখানে ঠিক করবে আমরা সেইখানেই করব। আমরা সার্কিট বেঞ্চ করতে চাই। তবে কোথায় হবে সেই স্থানটা আমাদের বলে দাও। ৫টি জেলার সবাই বলছে এখানে কর। ৫টি জেলার কোথায় হবে হাইকোর্টের কাছে নির্দিষ্টভাবে বলতে বলেছি। আর না বলে যদি আমাদের বলে যে, সরকার ঠিক করুক তাহলে আমরা ৫টি জেলাকে নিয়ে বসে আলোচনা করে একটা জায়গা ঠিক করব এবং তারপর হাইকোর্টকে বলব। এটা হাইকোর্টের ব্যাপার। তারপর রেজিস্ট্রেশনের ব্যাপারে বলেছেন যে, স্ট্যাম্প পাওয়া যাচ্ছে না। স্ট্যাম্পের দায়-দায়িত্ব ফিন্যান্স ডিপার্টমেন্টের। তবে আমি সেদিন একটা স্টেটমেন্ট দিয়েছি। আমি বলেছি মে মাসের মাঝামাঝি নাগাদ নাসিক থেকে এক ওয়াগন স্ট্যাম্প আসছে। ফিনান্স ডিপার্টমেন্টের অফিসারদের পাঠানো হয়েছিল বেশি করে স্ট্যাম্প আনার জন্য। আমরা স্ট্যাম্প আনার চেষ্টা করছি। যাই হোক, সমস্ত কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য এইখানেই শেষ করছি। আশা করি আপনারা সকলে আমার এই ব্যয় বরাদ্দ অনুমোদন করবেন।

**Demand No. 4**

The Motions of Shri Sultan Ahmed that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The Motion of Shri Abdul Quiyom Molla that a sum of Rs. 30,45,83,000 be granted for expenditure under Demand No. 4, Major Head : "2014-Administration of Justice."

(This is inclusive of a total of Rs. 7,61,46,000 already voted on account in March, 1990)-was then put and agreed to.

**Demand No. 8**

The Motions of Shri Apurbalal Majumdar, Shri Saugata Roy and Shri Sultan Ahmed that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The Motion of Shri Abdul Quiyom Molla that a sum of Rs. 15,47,04,000 be granted for expenditure under Demand No. 8, Major Head : "Stamps and Registration".

(This is inclusive of a total sum of Rs. 3,86,76,000 already voted on account in March, 1990)-was then put and agreed to.

**Mr. Speaker :** Before I adjourn the House, I would like to inform you that packet lunch have been provided for the Honourable Members and also for the Members of the Press. You are requested to collect them from the lobby.

(At this stage, the House was adjourned till 2-00 P.M.)

**(After Adjournment)**

[2-00–2-10 P.M.]

**DEMAND NO. 32, 33 & 34**

**Mr. Speaker :** There are 9 Cut Motions on Demand No. 32. All the Cut Motions are in order and taken as moved. There are 5 Cut Motions on Demand No. 33. All the Cut Motions are in order and taken as moved. There are 2 Cut Motions on Demand No. 34. All the Cut Motions are in order and taken as moved.

**Demand No. 32**

**Shri Saugata Roy :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Shri Apurbalal Majumdar :** do

**Shri Sultan Ahmed :** do

**Shri Amar Banerjee :** do

**Shri Deba Prasad Sarkar :** do

**Demand No. 33**

**Shri Sultan Ahmed :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Shri Saugata Roy :** do

**Shri Apurbalal Majumdar :** do

**Shri Deba Prasad Sarkar :** do

**Demand No. 34**

**Shri Apurbalal Majumdar :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

**Shri Sultan Ahmed :** do

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ এই সভায় স্বাস্থ্য ও পরিবার কল্যাণ দপ্তরের মাননীয় মন্ত্রী শ্রী প্রশান্ত শূর মহাশয় তাঁর দপ্তরের যে ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছেন সে সম্পর্কে কয়েকটি কথা বলতে চাই। স্যার, আজকের অধিবেশনে বিরোধী দলের মাননীয় নেতা সাত্তার সাহেব উপস্থিত নেই। এই বাজেট প্রসঙ্গে বলতে গিয়ে আমার প্রথমেই যেটা মনে হচ্ছে তা হল, যেদিন থেকে শ্রী প্রশান্ত শূর মহাশয় এই স্বাস্থ্য দপ্তরের দায়িত্ব নিয়েছেন সেদিন থেকে আমরা তাঁর যে বাচনভঙ্গি, কার্য পদ্ধতি, প্রশাসনিক কাজকর্ম দেখছি এবং সংবাদপত্রে যেভাবে তিনি বিবৃতি দিয়ে যাচ্ছেন, তাতে বিরোধী দলের ভূমিকায় বসে এই স্বাস্থ্য দপ্তরের বাজেট বরাদ্দের বিতর্কে অংশ গ্রহণ করে যদি তিনি বক্তব্য রাখতেন তাহলে সেটাই বোধহয় সবচেয়ে বেশি শোভা পেত। ট্রেজারি বেঞ্চে বসে আজকের ব্যয়বরাদ্দের মঞ্জুরি চাওয়ার যৌক্তিকতা তাঁর নেই।

**(ভয়েস ঃ কেন?)**

কেন? তার কারণ হচ্ছে প্রথম থেকে যে মন্ত্রী তাঁর দপ্তরের সমস্ত কাজের নিন্দা করে আসছেন এবং যেটা তাঁর প্রধান কাজ এবং যিনি বলেন এত খারাপ দপ্তর পশ্চিমবঙ্গে আছে কি না ঠিক নেই তার পক্ষে আমি যা বললাম সেটাই ঠিক। এই সম্প্রতি ৪ঠা মার্চ কৃষ্ণনগরের রবীন্দ্র ভবনে রাজনৈতিক কারণে ওঁরা ডাক্তারদের যে অ্যাসোসিয়েশন করেছেন শুধু পার্টিবাজি করার জন্য, হেলথ সার্ভিস অ্যাসোসিয়েশনকে ভাগ করে অ্যাসোসিয়েশন অব দি হেলথ সার্ভিস ডক্টরস, সেখানে তিনি বক্তৃতা করতে গিয়ে বলেছেন যে, ডাক্তার থেকে ঝাড়ুদার কেউ কাজ করে না হাসপাতালে। প্রশান্তবাবু আর একদিন সংবাদপত্রে বললেন যে, সবচেয়ে খারাপ দপ্তর হচ্ছে স্বাস্থ্য দপ্তর। তিনি আবার একদিন বললেন যে, ন্যাশনাল মেডিক্যাল কলেজ বলে কোনও বস্তু নেই, প্রশাসন নেই, চিকিৎসা নেই, কিছু নেই। সারা পশ্চিমবঙ্গে তিনি চক্রের মতো ঘুরছেন কিন্তু তাতে কি হচ্ছে? ঘোরা হচ্ছে আর বক্তৃতা রাখা হচ্ছে। ট্রেজারি বেঞ্চের সদস্যরা বলছেন যে, আত্মসমালোচনা করছেন। কিন্তু আমার প্রশ্ন যে এটা কতদিন ধরে চলবে? জেলা এবং মহকুমা হাসপাতালগুলি শূয়রের আড্ডাখানায় পরিণত হয়েছে। সেখানে গরু, বেড়াল, মোষ চরে বেড়াচ্ছে। হাসপাতাল থেকে কুকুরে বাচ্চা টেনে নিয়ে যাচ্ছে। এই হাসপাতালগুলি কি কোনও মানুষের চিকিৎসার জন্য না কি পশু দপ্তরের পশুদের চিকিৎসার জন্য? প্রথম কথায় যেটা বলা যায় সেটা হচ্ছে মন্ত্রী আজকে তার দপ্তর সম্পর্কে সার্বিক ভাবে তার হতাশার কথা ব্যক্ত করেছেন। তিনি যা ব্যক্ত করেছেন তাতে

বোঝা যাচ্ছে যে তিনি নিজের দপ্তরকে কোনও মতেই কায়দায় আনতে পারছেন না—ঝাড়ুদার থেকে আরম্ভ করে ডাক্তার, সুপারিনটেন্ডেন্ট, ডাইরেক্টর পর্যন্ত। কাজেই সেই মন্ত্রীর কোনও নৈতিক দায়িত্ব আছে কি না এক মুহূর্তের জন্য ঐ দপ্তরের মন্ত্রীত্বে থাকা এবং এই বাজেট বরাদ্দ পেশ করার? স্যার, এই যে বাজেট পেশ করা হয়েছে এর ছত্রে ছত্রে হতাশা, ছত্রে ছত্রে দুর্নীতি, ছত্রে ছত্রে শুধু নাটক করে আত্মসমালোচনা করা হয়েছে ব্যর্থতার জন্য। ১৩ বছর ধরে শুধু হতাশা আর ব্যর্থতার চিত্র একটা আধিভৌতিক পদ্ধতিতে তিনি রেখেছেন। স্যার, আমি তাকে একটা প্রস্তাব দিচ্ছি আপনি যদি অনুমতি করেন। আমরা খুশি হতাম প্রশান্তবাবু যদি আজকের দিনের মতো তার সিট ছেড়ে এসে বিরোধী দলের চেয়ারে বসেন। আমাদের এখান থেকে সুদীপ বন্দ্যোপাধ্যায়কে তার সিটে আমরা পাঠিয়ে দিচ্ছি। তিনি তার হয়ে বক্তব্য রাখবেন। তিনি করুণা করে কিছু বক্তব্য রাখলে হয়ত প্রশান্তবাবু বেঁচে যাবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মন্ত্রী মহাশয় চেষ্টা করেছেন কিছু তথ্য দেবার, কিন্তু আমরা কি দেখছি? তার তথ্য থেকে বলি কি অবস্থা এই স্বাস্থ্য দপ্তরের। প্রাইমারি হেলথ সেন্টার ১.৪.৮৫ তারিখ পর্যন্ত কত ছিল? ১ হাজার ১৮৮টি ছিল। প্রাইমারি হেলথ সেন্টার ৩১.৩.৮৯ তারিখ পর্যন্ত হল ১ হাজার ২১৪টি। ৪ বছরে কত প্রাইমারি হেলথ সেন্টার বেড়েছে? মাত্র ২৬টি বেড়েছে। কাজের নমুনা দেখুন কিভাবে এগিয়ে চলেছে স্বাস্থ্য দপ্তর। রুরাল হসপিটাল ১.৪.৮৫ তারিখ পর্যন্ত ছিল ৭৫টি। ৩১.৩.৮৯ তারিখ পর্যন্ত কয়টা হল? ১৩৬টি ইনক্লুডিং ৬০ আদার হসপিটালস। এখানে একটু কারচুপি করলেন তথ্যের—জাগলারি অব ওয়ার্ডস। এই যে স্ট্যাটিস্টিক দিলেন ইনক্লুডিং ৬০ আদার হসপিটাল, এটা কিন্তু অরিজিন্যাল গ্রামীণ রুরাল হসপিটাল নয়। সত্যিকারের রুরাল হসপিটালস বেড়েছে মাত্র একটি অর্থাৎ ৭৫টির জায়গায় ৭৬টি হয়েছে বিগত ৪ বছরে। তারপরে সাব-সেন্টার—১.৪.৮৫ তারিখ পর্যন্ত ছিল ৬ হাজার ১৮টি। ৩১.৩.৮৯ তারিখে হয়েছে ৮ হাজার ১২৪টা অর্থাৎ মোট বাড়ল ২,১০৬টা। এটা অনেক বেশি বাড়া উচিত ছিল। এই পরিস্থিতিতে মাননীয় স্বাস্থ্য মন্ত্রী তার বাজেট বরাদ্দে একটা গুরুত্বপূর্ণ প্রকল্পের কথা উল্লেখ করেছেন—ইন্ডিয়ান পপুলেশন প্রোজেক্ট—ফোর। মাননীয় মন্ত্রী মহাশয় কি এই সভায় জানাবেন যে, ১৭০ কোটি টাকায় ইন্ডিয়ান পপুলেশন প্রোজেক্ট-ফোর করে বীরভূম, বাঁকুড়া, পুরুলিয়া, বর্ধমান, এই ৪টি জেলাকে দেওয়া হলেও সামগ্রিক ভাবে স্বাস্থ্য ব্যবস্থায় মাতৃমঙ্গল করা, ফ্যামিলি ওয়েলফেয়ার, কমিউনিটি হেলথ প্রোজেক্ট, ইমিউনাইজেশন করে গ্রামীণ স্বাস্থ্য পরিসেবা পরিকাঠামো ঠিক করে গড়ে তোলা সম্ভব হবে?

[2-10–2-20 P.M.]

আজ পর্যন্ত এই চারটি জেলা থেকে সঠিক পরিমাণে কাজের বিবরণ এবং যত পরিমাণ টাকা দেওয়া হয়েছিল, তার হিসাব আপ টিল ডেট পেয়েছেন কি না। যদি না পেয়ে থাকেন তাহলে কি ব্যবস্থা গ্রহণ করেছেন? কারণ আমাদের কাছে খবর আছে, আপনার দপ্তরের জয়েন্ট সেক্রেটারি বারেবারে ঐ চারটে জেলার সভাধিপতি, ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট এবং সি. এম. ও. এইচ.-দের চিঠি দেওয়া সত্বেও তারা সঠিক ভাবে তথ্য আপনার দপ্তরে পাঠাচ্ছে না। ফলে ইন্ডিয়ান পপুলেশন প্রোজেক্ট ফোর এর যে একটা বিরাট সম্ভাবনাময় প্রকল্প, বিগত কয়েক বছরের মধ্যে যতটা এগোন উচিত ছিল, আপনি এগিয়ে নিয়ে যেতে পারলেন না। আপনি আপনার তথ্যে বলেছেন যে, আগামী ৯০-৯১ সালে কতগুলি আপনি

প্রাইমারি হেলথ সেন্টার করবেন, রুরাল হসপিটাল করবেন, সাব-সেন্টার করবেন—আপনার কাছে আমার প্রশ্ন, ৯০-৯১-তে আপনি বলেছেন পাঁচটা প্রাইমারি হেলথ সেন্টার করবেন, আপনি ৯০-৯১ সালে বলেছেন রুরাল হসপিটাল, গ্রামীণ হাসপাতাল করবেন ৪০টা, মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে বলবেন, আপনি দপ্তরের দায়িত্ব নিয়ে গত চার বছরে রুরাল হাসপাতাল সত্যিকারের করলেন মাত্র একটা, সাতটা হাসপাতালকে জুড়ে দিয়ে ১৩৬টা ফিগার দেখানোর চেষ্টা করলেন। কিন্তু আসলে তা নয়। যে স্বাস্থ্য কেন্দ্র, প্রাইমারি হেলথ সেন্টার চার বছরে করলেন, ২৬টা, এক বছরের মধ্যে ৪০টা গ্রামীণ স্বাস্থ্য কেন্দ্র, রুরাল হসপিটাল করে দেবেন ৪০টা, এটা বিশ্বাস করা যায়? সার্বিক যে পরিকাঠামো, যে বিন্যাস, প্রশাসনিক ত্রুটি বিচ্যুতি, দুর্নীতি এবং আপনার এই যে ভাঁড়ামো করে বেড়ানো, এই যে নাটক করে বেড়ান, এই যে সাংবাদিকদের ডেকে নিয়ে নিজের ডাক্তারদের বিরুদ্ধে, নিজের কর্মচারিদের বিরুদ্ধে, নিজের অফিসারদের বিরুদ্ধে, নিজের সি. এম. ও. এইচ.-দের বিরুদ্ধে যে বিষোদগার করে যে নাটক করছেন, এটা করলে আপনার নাম সংবাদপত্রে দু'হাজার বার বেরোতে পারে, আপনার ছবি টেলিভিশনে ২০ বার দেখাতে পারে, কিন্তু স্বাস্থ্য দপ্তর এক ইঞ্চিও এগোতে পারে না। কারণ যে গাছের উপর আপনি বসে আছেন, সেই গাছের ডাল যদি কেটে আপনি জন সমক্ষে সমস্ত স্বাস্থ্য দপ্তরের ডাক্তার থেকে শুরু করে কর্মচারিদের আপনার একমাত্র কাজ যদি হয় অপমান করা, লাঞ্ছনা করা এবং তাদের নির্যাতন করা মানসিক দিক থেকে, তাতে আর কিছু হোক স্বাস্থ্য দপ্তরের ভাল কোনও কাজ হতে পারে না। আপনারাই তো বলেন বর্তমানে আর্থ সামাজিক কাঠামো বর্তমান অর্থনৈতিক পরিস্থিতি, বর্তমান সামাজিক ব্যবস্থা, বর্তমান মানসিকতা, আমি যদি সেটা রিপিট করি—মন্ত্রী মহাশয় এত উত্তেজিত হন কেন? না কি কর্পোরেশন দপ্তরটা মুখ্যমন্ত্রী আপনার হাত থেকে কেড়ে নিয়েছেন বলে, মনে গোঁষা? তা ফিরে পাবার জন্য? এতে এমন ভাবসাব দেখাচ্ছেন যে, ছেড়ে দে মা কেঁদে বাঁচি, আমাকে এখনই স্বাস্থ্য দপ্তর থেকে মুক্ত কর। আমাকে আপনি আগের আস্তানায় ফিরিয়ে দিন, কলকাতা পৌরসভার সেই আস্তানা, যেখানে আপনি বেশি মজা পান মন্ত্রীত্ব চালাতে, সেই জন্য এমন একটা ভাব দেখাচ্ছেন, যে পরিস্থিতিতে সার্বিক ভাবে স্বাস্থ্য দপ্তরের প্রতি আপনার একটা চুড়ান্ত বিষোদগার যেন করছেন। কয়েকদিন আগে আপনি ন্যাশনাল মেডিক্যাল কলেজে গেলেন। সেখানে গিয়ে বললেন য়ে, কিছুই নয়, কলকাতা মহানগরীর উপর একটা টিচিং ইনস্টিটিউশন, ক্যালকাটা ন্যাশনাল মেডিক্যাল কলেজ, চিত্তরঞ্জন হাসপাতাল, ঐতিহাসিক একটা হাসপাতাল, ঐতিহাসিক প্রেক্ষাপটে যে হাসপাতাল তৈরি হয়েছিল, ব্রিটিশ সাম্রাজ্যবাদের বিরুদ্ধে আর. জি. কর. মেডিক্যাল কলেজ এবং ন্যাশনাল মেডিক্যাল কলেজ, সেই হাসপাতালের চত্তরে দাঁড়িয়ে আপনি ডাক্তারদের, কর্মচারিদের বিষোদগার করলেন, সাধারণ মানুষকে উৎক্ষিপ্ত করলেন, যদি আজকে আমি বলি. এই যে প্রতিনিয়ত ডাক্তার নির্যাতন, প্রতিনিয়ত কর্মচারিদের উপর উৎপীড়ন, প্রতিনিয়ত নার্স নিগ্রহ, প্রতিনিয়ত হাসপাতালে ভাঙচুর, আপনার ঐ উৎক্ষিপ্ত মন্তব্যের জন্য মানসিক ভাবে তৈরি হচ্ছে দিনের পর দিন, একটা মানসিক প্রেক্ষাপট তৈরি হচ্ছে—আপনাকে যদি আমি আসামীর কাঠগোড়ায় দাঁড় করিয়ে আজকে মাননীয় অধ্যক্ষ মহাশয়ের সামনে প্রশ্ন করি যে আপনার যে অসংলগ্ন, অবাস্তব এবং মাথা খারাপ হয়ে যাওয়া মন্তব্য, যে সমস্ত মন্তব্য সংবাদপত্রে বেরোয়, তার ফলে স্বাস্থ্য দপ্তরের অস্বাস্থ্যকর পরিবেশ সৃষ্টি হচ্ছে, আমি কি ভুল করব? নিশ্চয়ই ভুল করব

না। তাই মাননীয় মন্ত্রী মহাশয়ের একটু ভেবে দেখার সময় হয়েছে। আমি অহেতুক বিরোধিতা করার জন্য বিরোধিতা করছি না। আমি অহেতুক স্বাস্থ্য দপ্তরের ত্রুটি-বিচ্যুতির কথা বলে মাননীয় মন্ত্রী মহাশয়ের সমালোচনা করব না। সে রকম কোনও চিন্তা ভাবনা আমার নেই। কিন্তু আমি সি. এম. ও. এইচ.'দের কাজের বিষয়ে আমার বক্তব্য এখানে তুলে ধরেত চাই। কারণ মহকুমা হাসপাতালগুলি নরক কুণ্ডে পরিণত হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি কয়েকদিন আগে রাইটার্স বিল্ডিংস'এ সি. এম. ও. এইচ'দের সঙ্গে বৈঠক করেছেন। তারপরে আপনি বলেছেন, 'সি. এম. ও. এইচ.-রাই যত নষ্টের গোড়া, ওরা কিছু করে না, ওরা সব যাচ্ছেতাই, ওরা কোনও কাজ করে না।' আপনার এই কথা সব সংবাদপত্রে বেরিয়েছে এবং সংবাদপত্রের সেই সংবাদকে আপনি কন্ট্রাডিক্ট করেননি। আমি আপনাকে একটা প্রশ্ন করছি, আপনি দয়া করে জবাব দেবেন। ডাঃ গৌরি দত্ত, আমাদের শ্রদ্ধেয় ডাক্তারবাবু, বিধানসভার সদস্য এবং প্রিবাজেট স্ক্রুটিনি ফর হেলথ সাবজেক্ট কমিটির তিনি চেয়ারম্যান, তিনি কতগুলি রেকমেন্ডেশন করেছিলেন। তাঁর প্রথম রেকমেন্ডেশন হচ্ছে—আপনার কাছে নিশ্চয়ই রিপোর্টটা আছে, আপনি একটু পড়ে দেখবেন—তিনি বলেছিলেন, Sufficient Power should be given to all the C.M.O.H. including the financial and administrative and it should be decentralised from the Writers' Building to C.M.O.H. of each district. মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি নিশ্চয়ই ভুলে যাননি, মেদিনীপুরের সি. এম. ও. এইচ. ডাঃ বিকাশরঞ্জন মান্নাকে কয়েকজন কর্মচারী—যারা আপনার বিভাগে ট্রেড ইউনিয়ন করে, সরকারি কর্মচারিদের কো-অর্ডিনেশন কমিটির নেতা—তাঁর অফিসে বসে তাঁকে মুখে থুতু দিয়েছিল, মেরেছিল, জুতো পেটা করেছিল, ঘেরাও করে রেখেছিল। আমি হাউসে সেই ঘটনার কথা উল্লেখ করেছিলাম। আপনি হস্তক্ষেপ করেছিলেন, ইনভেস্টিগেশন করেছিলেন এবং বহু টালবাহনার পরে দোষি কর্মচারিদের মেদিনীপুর থেকে ট্রান্সফার করেছিলেন। এখন আমি আপনার কাছে প্রশ্ন করছি, আশা করছি উত্তর দেবেন। আমার প্রশ্ন হচ্ছে কিছু দিন আগে সেই সমস্ত কর্মচারিদের আবার মেদিনীপুরেই ফিরিয়ে আনা হল কেন? মাননীয় স্বাস্থ্য মন্ত্রী প্রকাশ্য দিবালোকে যারা ঐ কাজ করেছিল, যারা সি. এম. ও. এইচকে এক মাস ধরে অফিস করতে দেয়নি, যাদের আপনি শাস্তি দিয়ে ট্রান্সফার করেছিলেন তারা আবার ২-৩ মাস পরেই কি করে মেদিনীপুরে ফিরে আসে? এই তো অবস্থা। এই অবস্থায় কোন্ সি. এম. ও. এইচ'এর ঘাড়ে মাথা আছে যে, সে অ্যাডমিনিস্ট্রেটিভ পাওয়ার নিয়ে আপনার কথা মতো সঠিকভাবে ঝাড়ুদার থেকে শুরু করে, জি. ডি. এইচ. এ থেকে শুরু করে, গ্রুপ ডি কর্মচারী থেকে শুরু করে ডাক্তার পর্যন্ত কাউকে কাজ করতে বলতে পারবেন? কারো প্রতি কড়া মনোভাব নিতে পারবেন? একটা বাথরুম পরিষ্কার করার জন্য, একটা বেড পরিষ্কার করার জন্য, একটা রুগীর পাশে দাঁড়াবার জন্য কাউকে বলতে পারবেন? কোনও সি. এম. ও. এইচ-এর ঘাড়ে মাথা আছে, এই ক্ষমতা আছে? না নেই। আপনি তো নিজেই সারেন্ডার করেছেন। প্রশান্তবাবু, আপনি ভাবের ঘরে চুরি করছেন। প্রশান্তবাবু পরিস্থিতি আপনার আয়ত্তে নেই। আপনি শুধু বাস্তবকে আড়াল করবার চেষ্টা করছেন। সি. এম. ও. এইচ-রা নিরুপায়, তাঁদের কোনও কিছু করার নেই। আমি আপনার কাছে বহু জ্বলন্ত দৃষ্টান্ত দিতে পারি। তাই আমি আপনাকে বলছি, মহকুমার হাসপাতাল এবং জেলা হাসপাতাল গুলির ইমপ্রুভ করুন। পেরিফেরাল হেলথ স্ট্রাকচারের যদি আপনি ইমপ্রুভ না করেন তাহলে কলকাতার টিচিং

ইনস্টিটিউশনগুলি নিয়ে যে স্বপ্ন আপনি দেখছেন—যে বিল আপনি নিয়ে এলেন টিচিং ক্যাডারকে আলাদা করে শিক্ষা ব্যবস্থার উন্নতির জন্য তা কোনও দিনই কার্যকর হবে না। আজকে আমাদের লজ্জায় মাথা নিচু হয়ে যাচ্ছে, গোটা দেশের মধ্যে যে রাজ্যে প্রিমিয়ার হেলথ বা মেডিক্যাল ইনস্টিটিউশন ছিল সেই রাজ্যের চিকিৎসা শিক্ষা এবং চিকিৎসা ব্যবস্থা ভারতবর্ষের অন্যান্য রাজ্যের কাছ থেকে আজকে ২ হাজার মাইল পিছিয়ে পড়েছে। আমরা আজকে মহারাষ্ট্র, মাদ্রাজ দিল্লি প্রভৃতির চেয়ে অনেক পিছিয়ে পড়েছি। তাই আপনাকে বলছি, আপনি যে স্বপ্ন দেখছেন সেই স্বপ্নকে যদি সার্থক করতে হয়, রেফারেন্স হসপিটাল হিসাবে যদি টিচিং ইনস্টিটিউশন গুলিকে সত্যি সত্যিই গড়ে তুলতে হয়, তাহলে মহকুমা এবং জেলা হাসপাতাল গুলির উন্নতি ঘটাতে হবে। কারণ আজকে মেদিনীপুরের গ্রাম থেকে মাথা ধরার কেস আসছে হসপিটালে, পি. জি.-তে। এমনকি তারা ঝাড়গ্রাম মহকুমা হাসপাতালেও যায় না। আর যাবেই বা কেন? সেখানে কুকুরে হাসপাতাল থেকে বাচ্চা টেনে নিয়ে যায়।

[2-20–2-30 P.M.]

ঘাটাল হাসপাতালের ব্যাপারে প্রতিদিন সংবাদপত্রে ছবি বেরুচ্ছে, মাননীয় মন্ত্রী মহাশয় যদি দেখতে চান, আমি সেই ছবি দিতে পারি, সেখানে গরু চরছে, ছাগল চরছে, ভয়ঙ্কর ব্যাপার। তাই বলছি, আজকে জেলা হাসপাতালগুলির উন্নতি করুন, সাব-ডিভিশনাল হাসপাতালগুলির উন্নতি করুন, তা নাহলে টিচিং ইনস্টিটিউশনগুলি ইমপ্রুভ হবে না, টিচিং ইনস্টিটিউশনের যে স্বপ্ন সেই স্বপ্ন ব্যর্থ হবে। আজকে এই দিকটা আপনাকে ভাবতে হবে। আর একটি দিক হচ্ছে, কলকাতা কেন্দ্রিক যে চিকিৎসা ব্যবস্থা গড়ে তোলার চেষ্টা করছেন এটাকে ভাগ করতে হবে। নর্থ বেঙ্গল মেডিক্যাল কলেজ এক স্বপ্নময় মেডিক্যাল কলেজ, এর কত জায়গা, কত সুন্দর প্রাকৃতিক পরিবেশ, গেটওয়ে অব নর্থ ইষ্টার্ন ইন্ডিয়া, শিলিগুড়ির পাশে। সেখানে যোগাযোগ ব্যবস্থা একটু ভাল করার জন্য আজ অবধি ব্রিজ হল না। নর্থ বেঙ্গল মেডিক্যাল কলেজ অন্যান্য হাসপাতালগুলির চেয়ে অধম। সেখানে সামান্যতম কোনও উন্নত বিভাগ করা হচ্ছে না। সেখানে যে সমস্ত মেডিক্যাল ছাত্ররা আছে তারা প্রতিদিন দিন গুনছে কলকাতার আশেপাশে চলে আসার জন্য, তারা পালিয়ে আসার চেষ্টা করছে। কোনও ডাক্তার সেখানে থাকতে চাইছে না, কোনও কাজ করার সুযোগ নেই, পরিবেশ নেই, উন্নত ডিপার্টমেন্ট নেই। সেখানকার মানুষের কোনও হেড-ইনজুরি হলে যাদের পয়সা আছে নর্থ বেঙ্গল থেকে প্লেনে করে কলকাতায় নিয়ে চলে আসে। হেড-ইনজুরির সমস্ত কেস সেখানে মারা যাচ্ছে। হেড-ইনজুরির কোনও ইউনিট সেখানে নেই। এতবড় নর্থ বেঙ্গলে কতগুলি জেলা। এগুলিকে কনসেন্ট্রেট করে উত্তরবঙ্গ হাসপাতালকে টোটাল ফ্লারিস করতে পারতাম। আজকে শিলিগুড়ি সাব-ডিভিশন্যাল হাসপাতালে ভুটান থেকে পেসেন্ট আসছে, আসাম থেকে পেসেন্ট আসছে, সিলং থেকে পেসেন্ট আসছে। কিন্তু উত্তরবঙ্গ মেডিক্যাল কলেজে পেসেন্ট যাচ্ছে না, ভয়ঙ্কর ব্যাপার। শিলিগুড়ি সাব-ডিভিশনাল হাসপাতাল আর উত্তরবঙ্গ মেডিক্যাল কলেজের কথা আপনি একবার চোখ বন্ধ করে ভাবুন—কেন হচ্ছে না? প্রশ্ন করি, চাকরি দেওয়ার ক্ষেত্রে, চাকুরিতে নিয়োগের ক্ষেত্রে যে ক্ষোভ ডাক্তারদের বিরুদ্ধে করেন তার যৌক্তিকতা আছে, আমি এই সম্পর্কে এড়িয়ে যাচ্ছি না। কিন্তু আমি কি একটি কথা মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করতে পারি, এখন অবধি কয়েক বছর ধরে এস. এফ. আই. করা ২০০

ডাক্তারকে এড্‌হক অ্যাপয়েন্ট দিয়ে কলকাতার আশেপাশে কেন রেখেছেন? গত ৩ বছর ধরে কলকাতার আশেপাশের হাসপাতালগুলিতে এড্‌হক ভিত্তিতে কেন তারা পড়ে আছে? কেন ডিসেন্ট্রালাইজ করে তাদেরকে প্রাইমারি হেলথ সেন্টারে কিম্বা কোনও সাব-সিডিয়ারি হেলথ সেন্টারে পাঠিয়ে দিচ্ছেন না? কয়েকদিন আগে রাইটার্স বিল্ডিংস-এ সি. এম. ও. এইচ.দের মিটিং-এ বলেছিলেন, ডি. এম.-কে নির্দেশ দেব, এদের ট্রেজারি থেকে বেতনের টাকা দেওয়া বন্ধ করে দিতে। আর এক প্রশান্তবাবু ২০০ ডাক্তারকে এড্‌হক ভিত্তিতে নিয়ে কলকাতার আশেপাশে রাজনীতি করার জন্য বসিয়ে রেখে দিয়েছেন গত কয়েক বছর ধরে। কোনটা সত্যি সেটা পরিষ্কার করে বলতে হবে। এই দ্বিমুখী নীতি নিয়ে চলা উচিত নয়। আজকে স্বাস্থ্য দপ্তর নিমজ্জিত হচ্ছে ডুবো জাহাজের মতো আস্তে আস্তে গোটা পশ্চিমবাংলায় ৩৮ হাজার গ্রাম এবং ৩৪১টি ব্লকের কোনও হাসপাতালে সাপে কামড়ানোর অ্যান্টি ভেনাম ওষুধ পাওয়া যায় না। আমি এই হাউসে দায়িত্ব নিয়ে বলছি, কুকুরে কামড়ানোর অ্যান্টি র‍্যাবিটস ড্রাগ পাওয়া যায় না, আমি দায়িত্ব নিয়ে বলছি। অধিকাংশ জেলা, মহকুমার হাসপাতালে, প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রে টি. বি.-র চিকিৎসার জন্য স্ট্রেপটোমাইসিন থাকে না। আপনিই বলুন, সব পাওয়া যায়? যায় না। এটাই বাস্তব চিত্র, মেনে নিন এটা। শ্রদ্ধেয় গৌরিপদ দত্ত মহাশয় তাঁর অবজারভেশনের মাধ্যমে কতগুলি রেকমেন্ডেশন করেছেন। আপনি তাঁর কয়েকটি রেকমেনেন্ডশন নিয়েছেন, কিন্তু আমি বলছি সেই রেকমেন্ডেশনগুলি ফুললি নিতে হবে। স্বাস্থ্য সাবজেক্ট কমিটি যে রেকমেন্ডেশন করেছেন, সেই সাবজেক্ট কমিটিতে যাঁরা যাঁরা সদস্য ছিলেন আমি তাঁদের সবাইকে শুভেচ্ছা জানাই, কারণ অত্যন্ত পরিশ্রম করে তাঁরা এই রেকমেন্ডেশন করেছেন। আমি আপনার কাছে আবেদন করব, দাবিও করব যে, ঐ রেকমেন্ডেশনগুলো গ্রহণ করুন। যদি এই আর্থিক বছরের মধ্যে সমস্ত রেকমেন্ডেশনগুলি একটি একটি করে গ্রহণ করে স্বাস্থ্য দপ্তরের পরিকাঠামোর পরিবর্তন করে যদি স্বাস্থ্য দপ্তর পরিচালনা করতে পারেন তাহলে বুঝব যে, আপনার সদিচ্ছা রয়েছে, এগিয়ে যেতে চাইছেন। মূলত শিক্ষা-ব্যবস্থার আমূল পরিবর্তনের নাম করে বিল এসেছে। ভাল কথা। কিন্তু সেদিন যখন আমি বলতে গিয়েছিলাম সেদিন এত রেগে গিয়েছিলেন কেন জানি না। আমি বলছি, শুধু টিচিং ক্যাডার নয়, সমস্ত হেলথ সার্ভিসকে ম্যান্ডেটারি নন-প্র্যাক্টিসিং করতে হবে। এবং সেটা যদি করতে পারেন তাহলে শুধু এন. আর. এস., এস. এস. কে. এম., আর. জি. কর, নর্থবেঙ্গল মেডিক্যাল কলেজ, বাঁকুড়া সম্মিলনী মেডিক্যাল কলেজ, বর্ধমান মেডিক্যাল কলেজ—শুধু ঐসব কলেজ হসপিটালেই নয়, মেদিনীপুর জেলা হসপিটাল থেকে আরম্ভ করে আলিপুরদুয়ার মহকুমা হসপিটাল পর্যন্ত সমস্ত জায়গায় নন-প্র্যাক্টিসিং করতে হবে। আপনি যদি মনে করেন যে, শিক্ষা-ব্যবস্থায় উন্নতি আনার জন্য কিছু অধিক সুযোগ সুবিধা দিয়ে নন-প্র্যাক্টিসিং করে তাঁদের মেডিক্যাল এডুকেশনে এনগেজড্ করলেই উন্নতি হবে, কিন্তু তা হবে না। কারণ গ্রামে যে ৮০ ভাগ মানুষ বাস করেন, সেক্ষেত্রে জেলা এবং মহকুমা হাসপাতালগুলিতে ডাক্তাররা বেশি সময় দিয়ে চিকিৎসা করেন, হাসপাতালগুলিকে পরিষ্কার-পরিচ্ছন্ন রাখবার ব্যবস্থা করেন, নিয়মানুবর্তিতা রাখতে পারেন তাহলে হবে এবং তারজন্য সমস্ত হেলথ সার্ভিসকে নন-প্র্যাক্টিসিং করতে হবে। যদি তা না করা যায় তাহলে কখনই উন্নতি সম্ভব নয়। এখানে দাবি করবেন, ডেথ রেট, মর্টালিটি রেট, বার্থ রেট ইত্যাদি কমেছে। ঠিকই, এটা কমেছে পশ্চিমবঙ্গে, কিন্তু এটা শুধু আপনার একার কৃতিত্বে হয়নি—এটা পশ্চিমবঙ্গের হেলথ স্ট্রাকচারের কৃতিত্বে

এবং ডাঃ বিধান রায়ের আমল থেকে এই পরিকাঠামো তৈরি হয়ে আছে। তিনিই এর সাকসেসর। এরজন্য ক্রেডিট আপনি দাবি করতে পারেন না। বরং যতটুকু ক্রেডিট ছিল তার ইরোশান হচ্ছে আপনার ইরোটেড স্টেটমেন্ট রাখবার জন্য, ইরাপটিভ স্টেটমেন্ট রাখবার জন্য, ইরাপটিভ স্ট্যান্ড মেন্টেন করতে পারেননি। কর্পোরেশনের মন্ত্রী থাকবার সময় একবার এক ইন্টারভিউতে বলেছিলেন—দুই দিনের মধ্যে আমি কর্পোরেশনের হাজিরা ঠিক করে দিয়েছি। তারপর স্বাস্থ্য মন্ত্রীর দায়িত্ব নেবার পর সাংবাদিকরা প্রশ্ন রেখেছিলেন যে, এখন কি হচ্ছে? বলেছেন—এখন মনে বড় ব্যথা। তাই হয়ত ডাক্তার এবং কর্মচারিদের গালাগাল করছেন। কিন্তু এটা ঠিক নয়। একসেলেন্স সেন্টার ঠিক করবার জন্য ৩ কোটি টাকা ধরেছেন। একটি সি. টি. স্ক্যানার দেড় কোটি টাকা ব্যয় করে পি. জি.-র বাঙ্গুর ইনস্টিটিউটে বসিয়েছেন। কিন্তু স্ক্যানারটি মাসের মধ্যে অনেক দিন খারাপ হয়ে পড়ে থাকে। ফলে প্রাইভেট সেক্টরে যেসব স্ক্যানার মেশিন বসেছে তারা দিব্যি ব্যবসা করছেন। হাসপাতালের এক্সরে মেশিনগুলি সব অচল বিভিন্ন জায়গায়। এ সম্পর্কে এক ভদ্রলোক সংবাদপত্রে লিখেছেন, 'আমার দাঁতের ব্যথা হলে আমি আর. এ. ডেন্টাল কলেজে যাই। ডাক্তার দেখে এক্সরে করতে বলেন। সেইমত এক্সরে ডিপার্টমেন্টে গেলে তাঁরা পাঁচ মাস বাদে এক্সরের ডেট দিলেন। কাজেই চিকিৎসা কি করে হবে?' এই রকম একটা অবস্থা চলছে আজকে স্বাস্থ্য দপ্তরে। কিন্তু এইভাবে চলতে পারে না। আমরা দাবি করেছিলাম, কলকাতার ৩০০ বছর পূর্তি উৎসব উপলক্ষ্যে কলকাতার আশেপাশে কোথায়ও অল ইন্ডিয়া ইনস্টিটিউট অব মেডিক্যাল সায়েন্স-এর মতো একটা ইনস্টিটিউট গড়ে তুলুন, কারণ চন্ডিগড় এবং দিল্লিতে যদি ঐ ধরনের প্রিমিয়ার মেডিক্যাল ইনস্টিটিউট তৈরি হতে পারে, তাহলে পশ্চিমবঙ্গে ঐ ধরনের একটা ভাল ইনস্টিটিউট তৈরি হতে পারবে না কেন? আজকে এখানে ইনভেস্টিগেশনের কোনও জায়গা নেই, ফলে কোটি কোটি টাকা ব্যয় করে ট্রিটমেন্ট নিতে মানুষকে বোম্বে, চন্ডীগড় বা ভেলোর ছুটতে হয়। একদিকে সাপে কামড়ানোর ভ্যাকসিন নেই, কুকুরে কামড়ানোর অ্যান্টি র‍্যাবিশ নেই, টি. বি. রোগের চিকিৎসার স্টেপটোমাইসিন নেই, চিকিৎসা-গবেষণার জন্য ল্যাবরেটরিতে যন্ত্রপাতি নেই।

[2-30–2-40 P.M.]

(লাল বাতি) ল্যাবোরেটরি নেই, পরীক্ষাগার নেই, ভাল সুযোগ নেই। স্বাস্থ্য মন্ত্রী শুধু ডাক্তারদের গালাগালি করছেন—একটি মাত্র কথা বলছেন ঝাড়ুদারদের থেকে ডাক্তাররা কাজ করে না, সি. এম. ও. এইচ.'রা খারাপ। এই যদি অবস্থা হয় তাহলে আপনি আছেন কেন? পরিশেষে আর একটি কথা বলব যে, হেলথ কমিটি যেসমস্ত রেকমেন্ডেশন করেছেন সেগুলিকে আপনি গ্রহণ করুন।

(নির্ধারিত সময় শেষ হয়ে যাওয়ায় মাইক সংযোগ বিচ্ছিন্ন হয়ে যায়।)

**শ্রী নিরুপম সেন ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি প্রথমেই মাননীয় মন্ত্রী প্রশান্ত শূর যে বাজেট এখানে উপস্থাপিত করেছেন তাকে সমর্থন করছি এবং বিরোধী পক্ষ থেকে যে কাট মোশন আনা হয়েছে তার বিরোধিতা করছি। আমি মাননীয় সদস্য মানস ভুঁইয়া মহাশয়ের বক্তব্য শুনছিলাম। আমার মনে হল যে, প্রশান্ত শূরকে উনি হাসপাতাল মন্ত্রী ভেবেছেন। ওঁর

কাছ থেকে আরও একটু গভীর বক্তব্য শুনব এমন আশা আমার ছিল। উনি প্রথমেই শুরু করলেন—আমাদের আগামী বছরে আর কটা হাসপাতাল করা হবে এবং গত চার বছরে কত হাসপাতাল বাড়ানো হয়েছে তার পরিসংখ্যান দিয়ে এবং বললেন যে, উন্নতি কিছু নয়। ওঁর বক্তব্যের শেষে বললেন যে, পশ্চিমবঙ্গে যেটুকু উন্নতি হয়েছে তা হচ্ছে পশ্চিমবঙ্গের পরিকাঠামোর জন্য এবং যারজন্য উনি ডাঃ বিধানচন্দ্র রায়ের কৃতিত্বের উল্লেখ করেছেন। পশ্চিমবঙ্গের স্বাস্থ্য কাঠামোর একটা স্বাভাবিক অঙ্গ হল হাসপাতাল জনসংখ্যার অনুপাতে কত বেড আছে, কত হাসপাতাল আছে, একজন ডাক্তার কতজন রোগীকে দেখবেন, তার পপুলেশন রেশিও কত হবে, নার্স কত থাকবে ইত্যাদি। এসব সম্পর্কে কেন্দ্রীয় সরকারের একটা রেকমেন্ডেশন আছে। আমরা যদি সেই রেকমেন্ডেশনটা দেখি তাহলে দেখব এই বিষয়ে মুদালিয়ার কমিটির রেকমেন্ডেশন অনুসারে পশ্চিমবঙ্গের পরিকাঠামো বর্তমানে যা আছে সেটা ভারতবর্ষের মধ্যে শ্রেষ্ঠ। এই পরিকাঠামোর উপরে দাঁড়িয়ে আমরা যদি বিচার করি তাহলে আমাদের বরং বিচার করা উচিত আগামী দিনে আরও হাসপাতাল করলে আমাদের স্বাস্থ্য ব্যবস্থার উন্নতি হবে কি হবে না, অথবা যে পরিকাঠামো আছে তাকে সুষ্ঠু ব্যবহার করতে পারলে উন্নতি হবে তা পরিষ্কার হয়ে যাবে। আমাদের লক্ষ্য হওয়া উচিত স্বাস্থ্য সম্পর্কে মৌলিক দৃষ্টিভঙ্গির পরিবর্তন ঘটানো। মানসবাবু সাবজেক্ট কমিটির রিপোর্টের কথা উল্লেখ করলেন। সাবজেক্ট কমিটি মৌলিক যে দিক সম্পর্কে বলেছেন সেটি কিন্তু তিনি উল্লেখ করলেন না। সেটি হচ্ছে আমাদের স্বাস্থ্যের চিন্তাভাবনার গোড়াতেই গলদ আছে। বর্তমানে স্বাস্থ্য সম্পর্কে আমাদের যে ধারণা, সেটি সম্পূর্ণ পাল্টে গেছে। বিশ্ব স্বাস্থ্য সংস্থা বলেছেন, স্বাস্থ্য মানে রোগের অনুপস্থিতি নয়, স্বাস্থ্য মানে শারীরিক এবং মানসিক ভাবে ভাল থাকা এবং এটা নির্ভর করে কেবলমাত্র হাসপাতাল এবং ওষুধের উপরে নয়, এটা নির্ভর করে সামাজিক কল্যাণমূলক খাতে যে উন্নয়ন তারই উপরে। আমাদের দেশে হাসপাতালে যে রোগিরা আসেন, ডিজিজ প্রোফাইল যাঁরা স্টাডি করেন তাঁদের স্টাডিতে দেখা গেছে আমাদের দেশে অসুখের মূল কারণ যা, তা হচ্ছে অপুষ্টিজনিত। আমরা যদি আমাদের দেশের মানুষকে একটু পানীয় জলের ব্যবস্থা করতে পারতাম, যদি একটু খাদ্যের ব্যবস্থা করতে পারতাম, আমরা যদি একটু ভালো বাসস্থানের ব্যবস্থা করতে পারতাম এবং আমরা যদি একটু শিক্ষার ব্যবস্থা করতে পারতাম তাহলে এই সমস্ত রোগিদের আর হাসপাতালের চত্বরে এসে ভিড় করতে হত না। ৭০-৭৫ এবং ৮০ শতাংশ। এই সবের ব্যবস্থা করতে পারলে সেই রোগি বাড়িতেই তার চিকিৎসার ব্যবস্থা করতে পারত, তার রোগ প্রতিরোধ করতে পারত। এটাই আমাদের দেশের দুর্ভাগ্য। কিন্তু এটাতো মাননীয় সদস্য মানসবাবু উল্লেখ করলেন না ইউনিসেফের পক্ষ থেকে সম্প্রতি একটা বই বেরিয়েছে স্টাডি অব চিলড্রেন, তাতে বলা হয়েছে "40% of all young children who die in the World each year, 45% who are malnourished, 35% of those who are not in school and 50% who live in absolute poverty, are to be found in just 3 Countries." এবং এই ৩টে হচ্ছে, ১ নং ভারতবর্ষ, দ্বিতীয় নং হচ্ছে বাংলা দেশে, এবং তৃতীয় নং হচ্ছে পাকিস্তান। যদি এটা না হত তাহলে আমাদের দেশের স্বাস্থ্যের চেহারা অনেকটা উন্নত হত। এর কারণ হল যে, আমাদের দেশে দীর্ঘ ৪৩ বছর স্বাধীনতার পরেও আমাদের কেন্দ্রীয় সরকারের যে দৃষ্টিভঙ্গি ছিল তারই অবশ্যম্ভাবী পরিণতি হচ্ছে এই অবস্থা। স্বাধীনতার পরে

প্রথম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় স্বাস্থ্য দপ্তরের ব্যয়বরাদ্দ করা হয়েছিল মাত্র বাজেটের ৫ শতাংশে। ১৯৮২ সালে সেই ব্যয় বরাদ্দ ১.৭ শতাংশ দাঁড়িয়েছে। আর এইটাকা দিয়ে পরিকল্পনা করা হয় যে, কত বেশি হাসপাতাল করা যাবে এবং কিভাবে করা যায় সেইদিকে লক্ষ্য রাখা। কিন্তু আমাদের যে রোগ স্বাস্থ্য ব্যবস্থার প্রবক্তা এবং নীতি নির্ধারক যাঁরা, তাঁরা সেই দিকটা দেখেননি। কই একথা তো বললেন না মানসবাবু যে কেন্দ্রীয় নীতির ফলে আজকে এই অবস্থা। কেন্দ্রীয় সরকার যে সামগ্রিক নীতি তৈরি করেছিলেন তারমধ্যে দাঁড়িয়ে পশ্চিমবঙ্গে আলাদা তো আর স্বাস্থ্য ব্যবস্থা করতে পারব না। আজকে স্বাস্থ্য ক্ষেত্রে যে পরিণতি তা কেন্দ্রীয় সরকারের নীতির ফলে। কিন্তু এই বিষয়ে আপনারা তো কেউ একবারও বললেন না। স্বাস্থ্য ও পরিবার কল্যাণের ক্ষেত্রে আজকে বলা হয়েছে যে, পপুলেশন এক্সপ্লোশান হয়েছে এবং কেন্দ্রীয় সরকার এরজন্য কোটি কোটি টাকা খরচ করে যাচ্ছেন। পরিবার পরিকল্পনা করে জনসংখ্যা যাতে বৃদ্ধি নিয়ন্ত্রণ করা যায় তারজন্য প্রচুর ব্যবস্থা নিচ্ছেন। কিন্তু সেইভাবে কি ফল পাওয়া যাচ্ছে? এই সম্পর্কে আমি একটি বক্তব্য তুলে ধরতে চাই, যিনি নেতা, প্রাক্তন প্রধানমন্ত্রী ইন্টারন্যাশনাল পপুলেসন কনফারেন্সে যে বক্তৃতা করেছিলেন সেই বক্তৃতার কিছু অংশ আপনাদের জ্ঞাতার্থে নিবেদন করছি এই সভার কাছে "Centrally planned target oriented Policy which has contributed to the 'Cruel paradox of high investment and poor demographic results". এবং এটা বলতে গিয়ে তিনি যে সিদ্ধান্তে দাঁড়িয়েছেন সেটাও বলছি "It is the nexus between development and its impact on the people that determines the success or failure of family planning Programmes, more specifically, its effect on the life of Women." সেই কারণে আজকে আধুনিক বিশ্বে বলা হয়েছে যে, ডেভেলপমেন্ট ইজ দি বেস্ট কন্ট্রাসিভটিভ। সুতরাং এই ডেভেলপমেন্টের প্রশ্ন বাদ দিয়ে প্রথমের আলোচনা চলতে পারে না। মাননীয় স্বাস্থ্য মন্ত্রী তার যে বাজেট বরাদ্দ পেশ করেছেন তার বিবরণ দিয়েছেন। সুতরাং কেন্দ্রীয় সরকারের যে নীতি, সেই নীতির মধ্যে দাঁড়িয়ে মাননীয় মন্ত্রীর যে দৃষ্টিভঙ্গি তাঁর বইতে পরিদর্শিত হয়েছে তা যথেষ্টই উপযুক্ত হয়েছে। ভারতবর্ষের বিভিন্ন রাজ্যের পরিবার পরিকল্পনার মধ্যে আমি যাচ্ছি না। তবে এইটুকু বলতে পারি এবং মানুসবাবুও এতে একমত হবেন যে যতটুকু সাফল্য সর্বভারতীয় ক্ষেত্রে দেখা গেছে, তারমধ্যে পশ্চিমবঙ্গ খানিকটা এগিয়ে আছে। আমাদের ব্যর্থ রেটের ক্ষেত্রে সর্বভারতীয় যে গড় সেখানে পশ্চিমবঙ্গে ২৮.০৮ এবং সর্বভারতীয় যে গড় সেটা হচ্ছে ৩১.০৩ প্রতি হাজারে।

[2-40–2-50 P.M.]

এর সঙ্গে অন্তত সামঞ্জস্য আছে বা সম্পর্কযুক্ত আছে যেটা সেটা হচ্ছে শিশু মৃত্যুর হার—ইনফ্যান্ট মর্টালিটি রেট—এটার রেটটা যদি অনেক বেশি হয় তাহলে এই যে ফ্যামিলি প্লানিং হয় সেটার প্রোগ্রামটা সাকসেসফুল হতে পারে না। মানসবাবু চিকিৎসক, আমি চিকিৎসক নই, উনি জানেন যে, শিশু মৃত্যুর হার যদি বেশি হয় এবং এক বছরের মধ্যে যদি বেশি হয় তাহলে জন্ম মৃত্যুর হারের একটা প্রতিকূলতা সৃষ্টি করে এবং সেক্ষেত্রে আমাদের পশ্চিমবঙ্গের ইনফ্যান্ট মর্টালিটি রেটটা সর্ব ভারতীয় যে গড় ৯৪ সেটা আবার আমাদের পশ্চিমবাংলায় ৭০। এটা কিন্তু পশ্চিমবাংলায় সম্ভব হয়েছে। অবশ্য এটার জন্য সমস্ত কৃতিত্ব স্বাস্থ্য দপ্তর করতে পারে না। গত ১২-১৩ বছরে যে সমস্ত কাজকর্মের পরিকল্পনা নেওয়া

হয়েছে তার মধ্যে গ্রামীণ ক্ষেত্রে ভূমির ক্ষেত্রে ল্যান্ড ডিস্ট্রিবিউশন হয়েছে, ক্ষেতমজুর জীবন মানের উন্নতি হয়েছে, শিক্ষার প্রসার হয়েছে ফলে সমস্ত কিছুর ভেতরে দিয়ে আমাদের এই সাফল্য এসেছে এবং এটার জন্য স্বাস্থ্য দপ্তর যে কৃতিত্ব দাবি করতে পারে এটা আমি মনে করি। এই ব্যাপারে পশ্চিমবঙ্গ সরকারের একটা দৃষ্টিভঙ্গি আছে সেইজন্য এই কৃতিত্বের পিছনে তাদের অবদান আছে। ড্রাগের ব্যাপারে আপনি বলেছেন স্ট্রেপটোমাইসিন পাওয়া যায় না, আপনি তো এই কথা একবারও বললেন না প্রথম কেন্দ্রীয় সরকার তো হাতি কমিটি তৈরি করেছিল আর হাতি কমিটি যা সুপারিশ করেছিল সেগুলি কেন রূপায়িত হল না? ৭৮ সালে যখন জনতা দল ক্ষমতায় ছিল লোকসভায় তখন সমস্ত বিরোধী দল দাবি তুলেছিলেন এটাকে রূপায়িত করতে হবে, তখন জনতা গভর্নমেন্ট প্রথম কিছু সিদ্ধান্ত গ্রহণ করেছিলেন এবং তারা একটা দাবিও করেছিলেন যে, সমস্ত এসেনসিয়াল ড্রাগস আছে যেগুলি মানুষের ক্ষেত্রে প্রয়োজন, সেই রকম অন্তত ৪৬৭টি ঔষধের দাম নিয়ন্ত্রণে রাখতে হবে। কিন্তু মানসবাবু আপনাদের সরকার কি করেছিল এই কথা তো বললেন না—রাজীব গান্ধী সরকারের যে নয়া ঔষধনীতি তার কল্যাণে আপনাদের সরকার বহুজাতিক সংস্থার কাছে নতি স্বীকার করে তারা ঠিক করেছিল ৪৬৭টা নয় সেটা নেমে দাঁড়াল '৭৭ সালে ১৬৬তে। '৮৯ সালে সেটা আরো নেমে দাঁড়াল ১২০তে। আপনি আরো জানেন এই সমস্ত এসেনসিয়েল ড্রাগসের মুনাফার ব্যাপারে ৪০ শতাংশের বেশি মুনাফা করতে পারত না, এটা বোধহয় মানস বাবুর নেতা—রাজীব গান্ধী দেখলেন ৪০ শতাংশ মুনাফাটা বড় কম মুনাফা, সেজন্য ৭৫ শতাংশ মুনাফা বাড়িয়ে ছিলেন এবং নিয়ন্ত্রিত দামের ব্যাপারে এসেনসিয়াল ড্রাগসের ঔষধের সংখ্যা কমিয়ে দিলেন। তারা মুনাফার হারটা ৪০ শতাংশ থেকে বাড়িয়ে ৭৫ শতাংশ করে দিলেন। তার ফলে কি হল—এমন অনেক ঔষুধ আছে যার দাম ৭০০ শতাংশ বেড়ে গিয়েছে। মানস বাবু নিশ্চয় এটাও জানেন আজকের দিনে একটা ডাক্তারকে প্রেসক্রিপশন করতে গেলে মিনিমাম প্রেসক্রিপশন যেটা করা দরকার যদি অ্যান্টিবায়োটিক একটা ফুল ডোজ দিতে হয় তাহলে ৫০-৬০ টাকার কম দামে প্রেসক্রিপশন করতে পারে না। আর আজকে এই সবের জন্য দায়ী আপনারা, আপনাদের সরকারের পক্ষ থেকে যেভাবে ঔষধের দাম বাড়িয়েছে তার দায়ভাগ রাজ্য সরকারকে বহন করতে হচ্ছে। আজকে হাসপাতালে এই যে স্ট্রেপটোমাইসিন নেই এটার জন্যও দায়ী আপনারা। রাজ্য সরকার কি টাকার গাছ তৈরি করেন যে, নাড়া দিলেই পড়বে? আপনাদের আজকে বলতে হবে যে, মাল্টি ন্যাশনাল প্রতিষ্ঠানগুলিকে রাষ্ট্রায়াত্ত প্রতিষ্ঠানগুলির ওষুধ বিক্রি করাবার জন্য এজেন্ট দেওয়া হল এবং সেই এজেন্টদের কমিশন দিয়ে ওষুধ গুলো বিক্রি করা হয়েছে। যার ফলে ওষুধের দাম হু-হু করে বেড়ে গেল। ওষুধ সরবরাহ ঠিক করতে হবে আজকে। আজকে তো আর্থিক দায়িত্বের প্রসঙ্গ এড়িয়ে গেলে চলবে না, এই প্রসঙ্গ তো আজকে আনতে হবে। রাজ্য সরকারের তো সীমাবদ্ধতা আছে, আর্থিক সীমাবদ্ধতা আছে। আজকে আমাদের বুঝতে হবে। সেই কারণে বলি স্বাস্থ্য দপ্তরকে সতর্ক হতে হবে। আমাদের বলতে হবে যে, গ্রামাঞ্চলে সাধারণ মানুষের চিকিৎসার প্রয়োজন রয়েছে এবং আছে। আজকে এই কথা আমাদের দৃপ্তকণ্ঠে ঘোষণা করতে হবে। সাধারণ গরিব মানুষ তাঁরা যে সমস্ত রোগে ভোগেন এবং বেশিরভাগ সেই সমস্ত রোগের যা ওষুধ লাগে সেই ওষুধ যাতে ঠিকমতোন সরবরাহ হয় তা দেখতে হবে। এই ব্যাপারে ডাক্তারদের মোটিভেট করতে হবে। ডাক্তারদের প্রেসক্রিপশন

করতে হবে। রাজ্য সরকার যে সমস্ত এসেনসিয়াল ড্রাগ পাঠাচ্ছেন তার মধ্যে ডাক্তাররা যেন প্রেসক্রিপশন করেন সেটাও লক্ষনীয় বিষয়। সর্বোপরি ওষুধ সরবরাহ ঠিক করতে হবে। ব্যাপক মানুষের জন্য চিকিৎসার ব্যবস্থা করতে হবে। আজকে আমাদের কাছে এটা প্রশ্ন, এই হাউসের কাছে প্রশ্ন করছি, আমাদের সিদ্ধান্ত করতে হবে যে, অসংখ্য ক্ষেতমজুর, অসংখ্য গরিব কৃষক যাঁরা ডাইরিয়াতে ভুগছেন, তাঁদের চিকিৎসা করতে হবে। তাঁদের স্বাস্থ্যের দিকে আমাদের নজর দিতে হবে। তাছাড়া আমাদের তাঁদের পেছনে অর্থ খরচ করতে হবে। কিন্তু মুষ্ঠিমেয় কিছু লোকের জন্য যে সমস্ত সফিস্টিকেটেড টেকনোলোজি বা সফিস্টিকেড মেশিনারিতে যাঁদের চিকিৎসা হয় তাঁদের বেশি গুরুত্ব দেওয়া হবে না কি যে সমস্ত দরিদ্র ক্ষেতমজুর গরিব কৃষক যাঁরা আছেন তাঁদের চিকিৎসার দিকে নজর দেব? এটা কিন্তু আজকে গুরুত্বপূর্ণ প্রশ্ন। এটা প্রায়োরিটির ভিত্তিতে করতে হবে। সম্পদের সীমাবদ্ধতা তো রয়েছে। কিন্তু আমাদের দেখতে হবে যে, আমরা পরিকল্পনায় কোন জিনিসটাকে অগ্রাধিকার দেব? অগ্রাধিকারের প্রশ্নে এটাকে ব্যবহার করতে হবে। হ্যাঁ, নিশ্চয় আমাদের এখানে সি. টি. স্ক্যানের দরকার আছে, আমাদের এখানে সফিস্টিকেটেড টেকনোলোজির দরকার, এটাতো অনস্বীকার্য। আমাদের দেশ চিকিৎসা ব্যবস্থাকে সম্প্রসারিত করতে টেকনোলোজির প্রয়োজন রয়েছে। এটাকে আরো ব্যাপকভাবে কাজে লাগাতে হবে। এটা প্রায়োরিটির ভিত্তিতে ঠিক করতে হবে। স্বাস্থ্যর আলোচনা আজকে করতে হবে। স্বাস্থ্যের ব্যাপারে কেন্দ্রীয় সরকারের যে সমস্ত পরিকল্পনা, যে সমস্ত পরিকাঠামো, যে ব্যবস্থা যে নীতি, আই. পি. পি.-৪, এই আই. পি. পি.-৪ সম্পর্কে রাজ্য সরকারকে তাঁদের নির্দেশ অনুসারে চলতে হবে? যেভাবে টাকা খরচ করা হয়েছে তাতে পশ্চিমবাংলাতে স্বাস্থ্যের ব্যাপারে উন্নতি হবে বলে মনে হয় না। ইনস্পাইট অব দ্যাট—আই. পি. পি.-৪ সম্পর্কে বিশ্ব ব্যাঙ্ক থেকে যেভাবে প্রশংসা করা হয়েছে তা আশাতীত। তাঁদের প্রতিনিধি এসেছিলেন তাঁরাও তো প্রশংসা করে গেছেন। ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে। এখানে তো মাননীয় প্রশান্ত শূর মহাশয় রয়েছেন, ওঁনার কাছে তো সার্টিফিকেট আছে, আপনি ওঁনাদের জ্ঞাতার্থে জানিয়ে দেবেন। আই. পি. পি.-৪ এর সাফল্য সম্পর্কে ওয়ার্ল্ড ব্যাঙ্ক কি বলেছেন? কিন্তু তা সত্বেও আমি আপনাকে বলি যে, আই. পি. পি.-৪ এ যেভাবে খরচ করা হচ্ছে, যেভাবে ব্যয় নির্ধারণ করা হয়েছে, যেভাবে বিভিন্ন জায়গায় কিছু কিছু ঘরবাড়ি করে দেওয়া হচ্ছে তাতেও ঠিক ভাবে রক্ষা করা যাবে না। আরো চেষ্টা করভে হবে। আমাদের দেশে যে রোগগুলি আগে কিছুদিন কমেছিল সেগুলি আবার বেড়েছে। তবে এটুকু বলা যাবে না যে, আই. পি. পি.-৪ এ ভারতবর্ষে বা আমাদের পশ্চিমবাংলাতে মানুষের স্বাস্থ্যের উন্নতি হয়ে যাবে এটা আমরা মনে করি না। তবে রাজ্যের স্বাস্থ্য দপ্তর গত তিন বছরে যেভাবে কাজকর্ম করছেন তাতে খানিকটা উন্নতি পরিলক্ষিত হচ্ছে।

[2-50–3-00 P.M.]

তার থেকে আত্মতুষ্টির কোনও অবকাশ আমাদের নেই। এই বিষয়টা আরও গভীর ভাবে আমাদের দেখতে হবে এবং আমাদের তা যদি করতে হয়, তাহলে আমাদের স্বাস্থ্য বাজেটে মাননীয় মন্ত্রী মহাশয় যে বিষয়গুলি উল্লেখ করেছেন, আমি বলব এইগুলি আমাদের যথাযথ ভাবে কার্যকর করার ব্যবস্থা করতে হবে। আমাদের দেশের প্রতিষেধকমূলক যে ব্যবস্থা আছে, সেই ব্যবস্থায় আমরা খুব একটা সাফল্য লাভ করতে পারিনি, জনগণকে ইনভলভ্

করতে পারিনি। তৃতীয় বিশ্বের যেকোনও দেশের স্বাস্থ্য ব্যবস্থা নিয়ে যদি আমরা আলোচনা করি তাহলে সেখানে দেখব জনগণের উদযোগ ও জনগণের ইনভলভ্মেন্টই হচ্ছে মেজর বেসিস, যার উপর দাঁড়িয়ে এই স্বাস্থ্য বিষয়টার সাফল্য নির্ভর করে। আজকে তাই মন্ত্রী মহাশয় যে প্রস্তাব রেখেছেন, গ্রামে গ্রামে পঞ্চায়েতের মাধ্যমে মানুষকে যাতে আরও বেশি করে ইনভলভ্মেন্ট করা যায়, সেদিকে আমাদের আরও জোর দিতে হবে এবং কি করে তাদের ইনভলভড্ করা যায় সেটা আমাদের দেখতে হবে। গ্রামাঞ্চলে এই প্রতিষেধকমূলক যে কর্মকান্ড হচ্ছে, সেই কর্মকান্ডে তাদের যাতে যুক্ত করা যায় ও তাদের চেতনা যাতে প্রসারিত করা যায় সেই চেষ্টা আমাদের করতে হবে। আজকে মেডিক্যাল শিক্ষার ব্যবস্থা প্রসঙ্গে কংগ্রেসিরা বললেন, সব ডাক্তারকে নন-প্র্যাক্টিসিং করে দেওয়া হোক। মানসবাবু, আপনাকে বলি—প্রাক্তন মুখ্যমন্ত্রী বিধানচন্দ্র রায়ের কথা তো আপনি বললেন না। পশ্চিমবঙ্গে প্রথম নন-প্র্যাক্টিসিং স্কীম থেকে প্র্যাক্টিসিং করে দিলেই ভাল হত। কিন্তু এই ব্যবস্থাটা পরিবর্তন করে, কারা এই জায়গায় এনেছে, সেটা একটু বললেন না তো। আপনাকে আমি একটু স্মরণ করিয়ে দিতে চাই যে, প্রাথমিক পদক্ষেপ হিসাবে আমরা স্বাস্থ্য বিভাগের পক্ষ থেকে ও স্বাস্থ্য মন্ত্রীর পক্ষ থেকে যা করেছি তাতে চিকিৎসা ব্যবস্থার বেশ কিছু উন্নতি হয়েছে। এছাড়া ওষুধ এবং ডায়েটের ক্ষেত্রে আমাদের একটু নজর দেওয়া দরকার এবং সেটা আমাদের ক্ষমতার মধ্যেই করতে হবে। এরপর আমি যেটার ওপর গুরুত্ব দিতে চাইছি ও মানসবাবুর বক্তব্যের সঙ্গে এই বিষয়ে আমি একমত, স্বাস্থ্য প্রশাসনকে যদি আরও উন্নত করতে হয়, তাহলে তার বিকেন্দ্রীকরণের কথা ভাবা উচিত এবং আমি মনে করি মন্ত্রী মহাশয় এই বিষয়টা বিবেচনা করবেন। স্বাস্থ্য ব্যবস্থাকে জেলাস্তর পর্যন্ত কিভাবে বিকেন্দ্রীকৃত করা যায়, এই বিষয়টা আমাদের বিবেচনা করতে হবে ; আমাদের যে ব্যবস্থা আছে এটার সবটাই ভাল এই কথা আমরা কখনই মনে করি না। আমি আরেকটা সাজেশন রাখতে চাইছি, আমাদের সুপার স্পেশালিটি যেসব ব্যবস্থা আছে, এর সব সুযোগ কলকাতা কেন্দ্রীক, আমাদের দেখতে হবে মফঃস্বলে এর কিছু কিছু সুযোগ আমরা করতে পারি কি না। এই সুপার স্পেশালিটি সার্ভিস সেন্টার গ্রামাঞ্চলেও যেন আমরা চালু করতে পারি, যাতে সমস্ত জায়গা থেকে জনগণকে কলকাতা পর্যন্ত ছুটে আসতে না হয়, গ্রামের কাছাকাছি তারা যাতে সার্ভিস পেতে পারে সেই ব্যাপারে আপনাকে চিন্তা করতে হবে। মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট এনেছেন তাকে সমর্থন করছি এবং আমি সকলকে এই আবেদন করছি যে, এই হাউস থেকে আজ আমাদের শ্লোগান উঠুক,

স্বাস্থ্য তো নয় পণ্য,
মুনাফা করার জন্য,
স্বাস্থ্য মোদের সবাকার,
মৌলিক এক অধিকার।

আমাদের স্বাস্থ্য ব্যবস্থাকে এইভাবে করতে হবে, এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় স্বাস্থ্য মন্ত্রী যে বাজেট পেশ করেছেন আমি তার তীব্র বিরোধিতা করছি এবং আমাদের পক্ষ থেকে যে কাট মোশানগুলি এসেছে তার সমর্থনে আমার বক্তব্য রাখছি। একটু আগে সরকার পক্ষের মাননীয় সদস্য বক্তব্য রাখলেন যে, অধিকাংশ দেশ, কেন্দ্রের, আজকে পশ্চিমবঙ্গের স্বাস্থ্য দপ্তরে যে চরম অব্যবস্থা চলছে এই অব্যবস্থা সম্বন্ধে মাননীয় স্বাস্থ্য মন্ত্রী কি একবারও খেয়াল করে দেখেছেন? হাসপাতাল কি খুনের ক্ষেত্র? হাসপাতাল কি একটা কারখানা, ফ্যাক্টরি? প্রত্যেকদিন প্রত্যেকটি হাসপাতালে যদি মারামারি খুনোখুনি হয় রণক্ষেত্রের চেষ্টা হয় তাহলে সেখানে কি করে চিকিৎসা হতে পারে? সেজন্য মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করতে চাই আপনি ভাল মানুষ, পণ্ডিত মানুষ, আপনি এই দপ্তরের মন্ত্রীত্ব নিয়েছেন, আপনাকে মেন্টাল ব্যালেন্স আনতে হবে, মেন্টাল হাইজিন আপনাকে ঠিক করতে হবে। আপনার কাছে বলতে চাই পশ্চিমবঙ্গে ৫টি বড় কলেজ হাসপাতাল, ডিস্ট্রিক্ট হাসপাতাল, মহকুমা হাসপাতাল, ব্লকে হেলথ সেন্টার আছে, প্রত্যেকটি ক্ষেত্রে একটা চরম দুরারোগ্য ব্যাধি দেখা দিয়েছে। সেখানে ইউনিয়নবাজি হচ্ছে, দলবাজি সমস্ত জায়গায় চলছে এবং আন্দোলনও চলছে। এরমধ্যে দেখতে পাচ্ছি কলকাতার রামকৃষ্ণ মিশন সেবা প্রতিষ্ঠান সরকারি আওতা থেকে বাইরে ছিল, সেখানে কিছুটা ভাল ব্যবস্থা ছিল, কিন্তু সেখানেও এই বিষ ঢুকেছে, সেখানেও ইউনিয়ন, দলবাজি, মারামারি চলছে। আজকে কলকাতার মানুষের স্বাস্থ্য রক্ষার ব্যাপারে আপনার ভূমিকা ব্যর্থ হয়েছে। হাসপাতালে শিশু চুরি হচ্ছে, সদ্যজাত শিশুকে কুকুরে খাচ্ছে, ওষুধ ব্ল্যাকে বিক্রি হচ্ছে, তারজন্য কি কেন্দ্রীয় সরকার দায়ী? ফ্যামিলি প্ল্যানিং এর কোটি কোটি টাকা ফেরত যাচ্ছে, তারজন্য কি কেন্দ্রের দোষ? রোগি হাসপাতালে আত্মহত্যা করছে, এটাও কি কেন্দ্রের দোষ? প্রত্যেকটি হাসপাতাল গরু, ছাগল, ভেড়ার আড্ডাখানায় পরিণত হয়েছে, তারজন্য কি কেন্দ্রের দোষ? ফ্যামিলি প্ল্যানিং এর ব্যাপারে একটা বই থেকে ৩ লাইন ইংরাজী বলে দিলেন তাহলে সব সমাধান হয়ে গেল? পশ্চিমবঙ্গের স্বাস্থ্য ক্ষেত্রে একটা চরম অরাজকতা, নৈরাজ্য চলছে। যেখানে একজন ডাক্তারের প্রেসক্রিপশন মতো ওষুধ কিনতে গেলে ৫০-৬০ টাকা লাগে সেখানে একজন আউট ডোর রোগির জন্য খরচ করছেন মাত্র চার আনা। এর চেয়ে লজ্জার আর কিছু থাকতে পারে না। একজন কর্মচারী যখন প্রথমে ঢুকেছিল তখন তার মাইনে ছিল ৫৩ টাকা, আজকে সেটা বেড়ে ৭০ টাকা হয়েছে, আর একজন রোগির পথ্য ২ টাকা থেকে বেড়ে ৩ টাকা হয়েছে। কলকাতা মেডিক্যাল কলেজ একটা নামকরা বিশ্ববিখ্যাত কলেজ, সেখানে অ্যাকচুয়াল বেডের সংখ্যা ১৮২৫, সেখানে ৪০০ বেড কম রাখা হয়েছে, ঐ ৪০০ বেডের টাকা চুরি হয়ে যাচ্ছে। তার মানে কয়েক লক্ষ টাকা চুরি হচ্ছে। এই রকম প্রত্যেকটি হাসপাতালে বেডের সংখ্যা কম দেখিয়ে টাকা কারচুপি হচ্ছে। আমরা দেখতে পাচ্ছি লুম্বিনী পার্ক মানসিক হাসপাতাল, বিধান রায় শিশু হাসপাতাল, জয়সওয়াল হাসপাতাল, প্রত্যেকটি জায়গায় চরম দুরাবস্থা, বেড কম দেখিয়ে লক্ষ লক্ষ টাকা আত্মসাৎ করা হচ্ছে। কয়েকদিন আগে এখানে হেলথের উপর একটা সেমিনার হল, এই সেমিনারে বিশ্ব হেলথ সংস্থার ইউনিসেফের যিনি ভারপ্রাপ্ত তিনি এসেছিলেন, তিনি বলে গেলেন পশ্চিমবঙ্গে প্রত্যেক দিন ২৯০ জন শিশু মারা যাচ্ছে, বছরে ১ লক্ষ শিশু মারা যাচ্ছে ঠিকমত টিকা দেওয়া হচ্ছে না বলে। এই ব্যাপারে আপনি কি জবাব দেবেন সেটা আমরা শুনতে চাই।

[3-00–3-10 P.M.]

শিলিগুড়ি হাসপাতালের কথা ধরুন। সেখানে কয়েক মাস আগে একটি বাচ্চা শিশু উধাও হয়ে যায়। স্যার, আপনি শুনলে আশ্চর্য হয়ে যাবেন যে, বিদ্যুৎ দপ্তরের কর্মীর স্ত্রী অনিতা দেবীর বাচ্চা হবার পরে ৩ মিনিটের মধ্যে চুরি হয়ে যায়। হঠাৎ ৫ দিন পরে পুলিশ নার্সিং হোম থেকে একটি বাচ্চা এনে বলছে চুরি যাওয়া বাচ্চাটা হল এই। এবারে যে মেয়েটির বাচ্চা চুরি গেছে তার বাবা এসে যখন বলল, অত্যন্ত লজ্জার কথা হচ্ছে এই, আমার অবিবাহিতা কন্যার বাচ্চাটা হল এইটা। নার্সিং হোমে রাখা ছিল, পুলিশ জোর করে নিয়ে চলে এসেছে। অন্য একটি নার্সিং হোম থেকে জোর করে নিয়ে এসে পুলিশ বলছে এই হচ্ছে অনিতা দেবীর বাচ্চা। পশ্চিমবাংলার স্বাস্থ্য কেন্দ্রগুলিতে চরম অব্যবস্থা চলেছে। সদ্যজাত শিশুকে কুকুরে খাচ্ছে। মেডিক্যাল কলেজে কিছুদিন আগে ২৫-৩০টি বাচ্চা শিশু মারা গেল। বেলেঘাটা আই. ডি. হসপিটালে কি চিকিৎসা ব্যবস্থা ছিল, আর আজকে সেখানে কি অবস্থা হয়েছে দেখুন। সেখানে সমস্ত ব্যবস্থাই ভেঙে পড়েছে। জনস্বাস্থ্য ব্যবস্থা একেবারে ভেঙে পড়েছে। বাচ্চা শিশুকে রক্ষা করার জন্য ডিপথেরিয়া, হুপিং কাশি, ইত্যাদির জন্য ট্রিপল অ্যান্টিজেন ঠিকমত দেওয়া হচ্ছে না। তার ফলে শিশু মৃত্যু বেড়ে গেছে। সমস্ত জায়গাতেই চরম অব্যবস্থা চলেছে। মানস ভুঁইয়া বলেছেন, মাননীয় মন্ত্রী মহাশয় মাঝে মাঝে হাসপাতালে মিটিং করেন। কখনো আর. জি. কর, কখনও ন্যাশনালে করেন। তিনি বলেছেন ওখানে ডাক্তার থেকে আরম্ভ করে চতুর্থ শ্রেণীর কর্মচারী পর্যন্ত ঠিকমতো কাজ করছে না। বিভিন্ন রকম দুর্নীতির অভিযোগ আছে। এই বিষয়ে তিনি ব্যবস্থা নেবেন, বলেছিলেন। আর. জি. কর, ন্যাশনালে কোনও ব্যবস্থা নেওয়া হয়নি। আমরা দেখতে পেলাম স্বাস্থ্য দপ্তরের নতুন মন্ত্রী বালতি হাতে করে হাসপাতালের বাথরুম পরিষ্কার করার জন্য ঢুকেছেন। তিনি মাঝে মাঝে সারপ্রাইজ ভিজিট দিচ্ছেন। আমরা বুঝলাম এবার বুঝি তিনি সত্যি সত্যিই চমকে দিতে পারবেন। কিন্তু তিনি শেষ পর্যন্ত কিছুই করতে পারলেন না। আপনি পশ্চিমবাংলার গ্রামের স্বাস্থ্য ব্যবস্থাকে কি রক্ষা করতে পেরেছেন? আপনি লিখেছেন দু হাজার সালের মধ্যে সকলের জন্য স্বাস্থ্য। দু হাজার সালের মধ্যে আপনি কি এই প্রকল্প পশ্চিমবাংলায় সাকসেসফুল করতে পারবেন? এখনো পর্যন্ত আপনি গ্রামে ১২০০-র মতো ডাক্তার দিতে পারেননি। গ্রামের হেলথ সেন্টারগুলিতে ১২০০-র মতো পোস্ট খালি আছে। সেখানে আপনি ডাক্তার দিতে পারেননি। রেজ্জাক সাহেব আমার পাশের কেন্দ্র থেকে জয়লাভ করেছেন। তিনি এখানে বসে আছেন। ওঁর কেন্দ্রের খুঁচিতলা স্বাস্থ্য কেন্দ্রে ১৬ বছর ধরে কোনও ডাক্তার নেই। জন্ম থেকে আজ পর্যন্ত সেখানে কোনও ডাক্তার নেই। চালতাবেড়ে, মাহাউড়ি, সোনাখালি প্রভৃতি জায়গায় গিয়ে দেখুন কিভাবে হাসপাতাল চলছে। গ্রামের হাসপাতালগুলি আজকে জি. ডি. এ., সুইপার দিয়ে চলছে, ডাক্তার নেই। আপনি ডাক্তার দিতে না পারলে হোমিওপ্যাথিকে দিন। আপনি হোমিওপ্যাথদের দিন, তাহলে অন্তত পক্ষে মরবার আগে একটু হোমিওপ্যাথি ওষুধ খেয়ে মরতে পারবে। এই অবস্থায় আপনি পশ্চিমবাংলার মানুষের সর্বনাশ করছেন। আপনি বড়

বড় তথ্য দিয়েছেন, এই করেছি, এত বেড বাড়িয়েছি ইত্যাদি ইত্যাদি। আমি এখানে একটা তথ্য তুলে ধরছি। ১৯৮৪-৮৫ সালে হাসপাতাল ছিল ৪১১টি। ১৯৮৬ সালে ৪১২টি। ১৯৮৭ সালে ৪১২টি। আর ১৯৮৮ সালে ৪১০টি। আমরা যখন ক্ষমতায় ছিলাম ১৯৭২ সালে তখন হাসপাতালের শয্যা সংখ্যা ছিল ৩০ হাজার। আর আমরা যখন ক্ষমতা থেকে চলে যাই তখন হাসপাতালের শয্যা সংখ্যা বেড়ে হল ৫৪ হাজার। আমরা ৫ বছরে বেডের সংখ্যা ২৪ হাজারের মতো বাড়িয়েছিলাম। আর আপনারা এই ১৩ বছরে ৬৪ হাজার সামথিং করেছেন। অর্থাৎ মাত্র ১০ হাজারের মতো আপনারা বাড়িয়েছেন। এই হচ্ছে আপনাদের বিকাশের নমুনা। পশ্চিমবাংলায় ক্লিনিক ছিল ১৯৮৪ সালে ১৯৭৭, ১৯৮৫, ৮৬, ৮৭, ৮৮ সালেও ঐ একই আছে। একটি জায়গাতেও আপনাদের কোনও ডেভেলপমেন্ট নেই। হেলথ সেন্টার ১৯৮৫ সালে ছিল ১১৭৮টি, ১৯৮৬ সালে ১১৭৪টি, ১৯৮৭ সালে ১১৭৪টি, আর ১৯৮৮ সালে ১১৭৫টি। ডিস্পেনসারি ১৯৮৪ সালে ছিল ৫৫১টি, ১৯৮৫, ৮৬, ৮৭, ৮৮ সালে ঐ একই ৫৫১টি আছে। হাসপাতালের বেড ১৯৭৭ সালে কংগ্রেস চলে যাবার সময় ছিল ৫৩ হাজার ৫৫৩টি, আর আপনারা সেখানে করলেন ৬৪ হাজার ৪৭৬টি। তাহলে কি অবস্থার মধ্যে দিয়ে আপনি পশ্চিমবঙ্গের স্বাস্থ্য দপ্তর পরিচালনা করছেন সেটা আশা করি বুঝতে পারছেন। আমরা দেখেছি, আপনি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে সঙ্গে নিয়ে কিছু কিছু জায়গায় মিটিং করতে যান। সেদিন দেখলাম জলপাইগুড়িতে গেলেন, তার আগে কুচবিহারে গেলেন—এমনি নানান জায়গায় যান। সেখানে গিয়ে স্বাস্থ্য প্রতিষ্ঠান উদ্বোধন করার সময় তিনি বললেন, হাসপাতালের পরিবেশকে সুষ্ঠু করতে হবে, হাসপাতালের পরিবেশ উন্নত করতে হবে এবং ডাক্তারদের টিম লিডার হয়ে কাজ করতে হবে। অপর দিকে আপনি কি করছেন? আপনি ডাক্তারদের চাবুক নিয়ে ধমকাচ্ছেন। এ জিনিস চলতে পারে না। ডাঃ সুনীল সেনের মতোন একজন হার্ট স্পেশালিস্টকে আপনি অপমান করলেন। আপনি এস. এস. কে. এমের মতোন বড় বড় হাসপাতালে গিয়ে ডাক্তারদের অপমান করলেন। আপনি যেখানে যাচ্ছেন সেখানে গিয়ে উল্টোপাল্টা কথা বলে আসছেন। আপনি শ্রদ্ধেয় সরোজবাবুকে দেখতে নীলরতনে গেলেন কিন্তু সেই নীলরতনের ওয়ার্ডগুলি যে নরককুন্ড সেগুলি আপনি দেখতে গেলেন না। হেলথ সেক্রেটারি লীনা চক্রবর্তীকে বদলি করার অর্ডারে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় সই করে দিলেন কিন্তু আবার কি স্বার্থে জানি না আপনি তাঁকে রেখে দিলেন। আপনি স্বাস্থ্য ক্ষেত্রে পশ্চিমবঙ্গে যে চরম অবস্থার সৃষ্টি করেছেন সেটা কিছুতেই চলতে পারে না, এর একটা সুরাহা করুন। স্যার, এর পর আমি অন্য একটি প্রসঙ্গে আসছি। বিশ্বব্যাঙ্কের থেকে গ্রামীণ স্বাস্থ্য কেন্দ্রগুলির জন্য ১০৭ কোটি টাকা দেওয়া হয়েছিল। যে সমস্ত জায়গায় গরিব, দুর্বল শ্রেণীর মানুষরা বসবাস করেন তাদের চিকিৎসা ব্যবস্থার উন্নতির জন্য এই টাকা দেওয়া হয়েছিল। আপনার স্পেশাল সেক্রেটারি (হেলথ) মিঃ ডি. এম. কানোয়ার সাহেব তিনি ৪ জেলা বীরভূম, বর্ধমান, বাঁকুড়া, পুরুলিয়া তাদের প্রত্যেককে চিঠি দিয়ে বললেন যে, বারেবারে চাপ আসছে, তোমরা হিসাব দাও। তারা বললেন যে আমরা ব্যস্ত, হিসাব দাখিল করতে পারব না। স্যার সবচেয়ে দুর্বল জেলাগুলির মানুষদের চিকিৎসার জন্য যেখানে ৮

কোটির উপর টাকা দেওয়া হয়েছিল সেই টাকার অধিকাংশই তছরূপ হয়ে গিয়েছে। আমি আশা করব যে, আপনি তার তদন্ত করে ব্যবস্থা অবলম্বন করবেন। আমরা দেখি যে, মাঝে মাঝে আপনি আশ্বাস দেন বটে কিন্তু কাজ ঠিক মতোন করেন না। গতবারের স্বাস্থ্য বাজেটের আলোচনার দিন আমি রেডক্রশের কয়েক কোটি টাকা চুরির সম্বন্ধে বলেছিলাম এবং পরশমণি লটারির কয়েক কোটি টাকা চুরির কথা বলেছিলাম। আপনি উত্তরে বলেছিলেন যে, মিঃ নস্কর যেটা বলেছেন সেটা সত্য, আমি তদন্ত করব। আপনি তদন্ত করিয়েছেন এবং তার রিপোর্টও এসে গিয়েছে কিন্তু আজ পর্যন্ত এই যে রেডক্রশের কয়েক কোটি টাকা পুকুর চুরি হয়েছে সে ব্যাপারে কোনও তথ্য প্রকাশ করেননি। কেন আপনি করছেন না? ডাঃ ননী গুহের ভয়ে কি? তিনি মাননীয় চিফ মিনিস্টারের বাড়ির চিকিৎসক—এই ভয়ে কি? না কি সেখানে অন্য কোনও কারণ আছে? তিনি তো পালিয়ে চলে গিয়েছেন। কাজেই আমি আপনাকে অনুরোধ করব, এগুলি দেখে পশ্চিমবঙ্গে স্বাস্থ্য বিভাগে যাতে একটা সুষ্ঠু পরিবেশ ফিরে আসে তার ব্যবস্থা করুন। আপনি প্রত্যেক ডিস্ট্রিক্টে একটি করে কমিটি করে দিয়েছেন—এম. পি., এম. এল. এ. এবং ৯০ পারসেন্ট সি. পি. এমের ক্যাডারদের নিয়ে। আমিও একজন ক্ষুদ্র এম. এল. এ. কিন্তু আমাকে কোনও মিটিং-এ ডাকা হচ্ছে না। সমস্ত ডিস্ট্রিক্ট হাসপাতাল, মহকুমা হাসপাতালগুলি আজকে আমাদের পাগল করে তুলেছে। সেখানে জি. ডি. এ. সুইপারের মধ্যে যারা দুর্নীতি করছে তারা তা করে ইউনিয়নের ছত্রছায়ায় চলে যাচ্ছে। আর ঐ নব নিযুক্ত কমিটির সদস্যরা, তারা এই সমস্ত তৃতীয় এবং চতুর্থ শ্রেণীর কর্মচারী যারা দুর্নীতি করছে, টাকা আত্মসাত করছে তাদের প্রোটেকশন দিচ্ছে। এর ফলে সেখানে দুর্নীতি দূর হচ্ছে না। ডাক্তাররা সেখানে বলছেন যে তারা কাজ করতে পারছেন না। নীলরতন সরকার মেডিক্যাল কলেজে যান, সেখানে গিয়ে দেখবেন যে, একজন ইয়ং কমরেড ডাক্তারকে বসিয়ে রাখা হয়েছে। সেখানে সি. পি. এম. পার্টির চিঠি বা সি. পি. এম. প্রধানের চিঠি ছাড়া রোগি ভর্তি হবে না। সি. পি. এমের কোনও নেতার চিঠি ছাড়া রোগি ভর্তি হবে না। আউটডোরগুলির দূরাবস্থা চরমে। পশ্চিমবঙ্গের মানুষের পেটে তো ভাত নেই, তার উপর তারা চিকিৎসা ব্যবস্থা থেকেও বঞ্চিত হচ্ছে। এইভাবে আর কতদিন রাজনীতি করবেন? ১০ মাস ১০ দিন গর্ভে ধারণ করে যে মা তার সন্তানকে প্রসব করল সেই ছেলেকে কুকুরে খেল, এর আপনি কি জবাব দেবেন? ছেলে চুরি হয়ে গেল, সেখানে তার বদলে অন্য ছেলে এনে দেওয়া হল। এসব ঘটনার কি জবাব দেবেন? আমাদের ওখানে আমতালায় ৭ বছর আগে মাননীয় মুখ্যমন্ত্রী ঢাকঢোল পিটিয়ে হেলথ সেন্টারের উদ্বোধন করে এলেন কিন্তু গিয়ে দেখুন যে, সেখানে গরু, ছাগল বাঁধা আছে। আমি সেদিন গিয়েছিলাম কিন্তু দেখলাম সত্যিকারের উদ্বোধন হয়নি।

[3-10–3-20 P.M.]

আমি যখন দায়িত্বে ছিলাম তখন যে ৫৭টি স্বাস্থ্য কেন্দ্র, উপস্বাস্থ্য কেন্দ্র করেছিলাম,

আজও তার থেকে আপনি বাড়াতে পারলেন না। এই হচ্ছে পশ্চিমবাংলায় স্বাস্থ্য নীতির চরম দূরাবস্থা। আপনি হাসপাতালগুলিতে যান সেখানে জীবন দায়ী ঔষধ পাবেন না। আজকে সমস্ত দিক থেকে একটা অচল অবস্থার সৃষ্টি হয়েছে। জীবনদায়ী ঔষধ পাওয়া যাবে না, রেডিওলজিস্ট নেই, প্যাথোলজিস্ট নেই, টেকনিসিয়ান্স নেই, কোনও জায়গায় ম্যাট্রন নেই, কোনও জায়গায় সুপারিনটেন্ডেন্ট নেই, হাসপাতালে যেখানে ৪১টি পোস্ট স্যাংশন হয়েছে সেখানে ৫৭ জন ডাক্তার দিচ্ছেন। কুচবিহার হাসপাতালে যদি যান তাহলে সেখানে দেখবেন যে, ৪১টি পোস্ট স্যাংশন হয়েছে আর ৫৭ জন ডাক্তার ভিড় করে আছে। আবার যেখানে ডাক্তার প্রয়োজন সেখানে ২৫ পারসেন্টও ডাক্তার নেই। এই যে দলবাজি করা হচ্ছে, এই দলবাজি বন্ধ করতে হবে। আজকে কমরেডদের ডেকে কেবল মাত্র অ্যাডহক ভিত্তিতে অ্যাপয়েন্টমেন্ট না দিয়ে যাতে পশ্চিমবঙ্গের হাসপাতালগুলি চলে, যারা সেখানে কাজ করতে চায় তাদের আপনি অ্যাপয়েন্টমেন্ট দেবার ব্যবস্থা করুন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার ডিস্ট্রিক্টে একটা হেলথ সেন্টার আছে, পুরন্দরপুর হেলথ সেন্টার, তাকে রায়দীঘি পি. এইচ. ই-র সঙ্গে মার্জ করে দেওয়া হয়েছে। সুন্দরবন কমান্ড হসপিটাল, সেটাকে আপনি করলেন রুরাল হসপিটাল এবং পরে ব্লক প্রাইমারি হসপিটাল। এই সমস্ত কাজ হচ্ছে। আজকে কলকাতায় আবার ম্যালেরিয়া জ্বর শুরু হয়ে গেছে। আপনি তারজন্য কি ব্যবস্থা করেছেন? আজকে জাপানি রোগ যাকে এনকেফেলাইটিস বলে তাতে মানুষ আক্রান্ত হচ্ছে। তার জন্য আপনি কি ব্যবস্থা নিয়েছেন? আজকে পেটের অসুখ, কালাজ্বর, এগুলির জন্য কি ব্যবস্থা নিয়েছেন? আজকে আন্ত্রিক রোগে মানুষ মারা যাচ্ছে, তার জন্য কি ব্যবস্থা করেছেন? ডাক্তারি পরীক্ষার জন্য আমরা ডিস্ট্রিক্ট ওয়াইজ কোটা করেছিলাম। আপনি সেটাকে তুলে দিয়ে সমস্ত রাজ্যকে এক করে দিলেন। আজকে ৮০০ এর মধ্যে ৭০০ পাচ্ছে কলকাতা। আমরা করেছিলাম লোকসংখ্যার ভিত্তিতে। তার ফলে পশ্চিমবাংলায় ছিল ১৭৫টি। আমি তখন ক্যাবিনেট প্রস্তাব দিয়েছিলাম এবং আমার প্রস্তাব তখন পাশ হয়েছিল। তখন ২৪ পরগনা পেত ১৭৫, হাওড়া পেত ৭৫, নদীয়া পেত ৭৮, মেদিনীপুর পেত ১৩৫ এবং কলকাতা পেত ৪০। আর আজকে আপনি সব এক করে দিলেন। এখন কলকাতা পাচ্ছে ৭ শত। গরিব মানুষ, গ্রামের লোকেরা হেলথ সেন্টারে যাবে না। কাজেই এম. বি., এম. বি. বি. এস., এম. ডি. পড়ার জন্য এমন ভাবে সিট বাড়ান যাতে গ্রামের ছেলেরাও পড়ার সুযোগ পায়। আমি আপনাকে অনুরোধ করব যে, সব দিক থেকে চিন্তা ভাবনা করে পশ্চিমবাংলার মানুষের স্বাস্থ্য ব্যবস্থার জন্য একটা সুস্থ ব্যবস্থা করুন। আমি ব্যক্তিগত ভাবে আপনাকে সমর্থন করি কিন্তু আপনার এই বাজেটকে সমর্থন করতে পারছি না। আমি আমাদের কাট মোশনগুলি সমর্থন করে আগামী দিনে পশ্চিমবাংলার মানুষের স্বাস্থ্য আরো উজ্জ্বল, উচ্ছল এবং প্রাণবন্ত হোক এই কামনা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অপরাজিতা গোপ্পী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় স্বাস্থ্য মন্ত্রী যে ব্যয়-বরাদ্দের দাবি এখানে পেশ করেছেন, তাকে আমি সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই।

আজকে বিরোধী দলের সদস্যরা নানা ভাবে এই বাজেটের বিরোধিতা করে তাদের বক্তব্য রাখলেন। বিশেষ করে মাননীয় সদস্য মানস ভুঁইয়ার বক্তব্য আমি শুনেছি। একটা কথা আমার মনে হয়েছে যে, আজকে স্বাস্থ্য নিয়ে তারা যে সমালোচনা করেছেন, সেটা কি শুধু কয়েকটা হাসপাতালের কথা, ওষুধ এবং ডাক্তারের সমস্যার কথা? তা যদি হয় তাহলে ১৯৩৮ সালের একটা কথা আমার মনে পড়ছে যেদিন কংগ্রেস সভাপতি হিসাবে নেতাজী সুভাষচন্দ্র বসু ন্যাশনাল প্লানিং কমিশন গঠন করেছিলেন। স্বাধীনোত্তর ভারতবর্ষ সম্পর্কে তিনি যে কথা বলেছিলেন তাতে ৩টি জিনিসের উপরে বিশেষ ভাবে গুরুত্ব দিয়েছিলেন। সেটা হচ্ছে, শিক্ষা, স্বাস্থ্য এবং দারিদ্র দূরীকরণ। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি জিজ্ঞাসা করি স্বাধীনতার ৪৩ বছর হয়ে গেল কিন্তু আজ পর্যন্ত ভারতবর্ষে কোনও স্বাস্থ্য নীতি কি গ্রহণ করা হয়েছে? দীর্ঘদিন ধরে কংগ্রেস ক্ষমতায় রয়েছে, ইংরাজ সাম্রাজ্যবাদ ভারতবর্ষ থেকে চলে যাবার পর যারা ক্ষমতায় এসেছে দিল্লিতে এবং যারা গোটা ভারতবর্ষকে আজকে এই অবস্থায় নিয়ে গেছে, তারা কি সাধারণ মানুষের কথা চিন্তা করেছিলেন? যে ন্যাশনাল প্ল্যানিং কমিশনের মধ্যে দিয়ে আগামী ভারতবর্ষের ছবি তুলে ধরা হয়েছিল স্বাধীন ভারতবর্ষের জন্য, তার কোনটা গুরুত্ব আপনারা দিয়েছেন, শিক্ষা, স্বাস্থ্য, দারিদ্র, বলুন না, কোনটা গুরুত্ব দিয়েছেন? আজকে সমস্যাটা কি সেখানে? শুধু এই হাসপাতাল আর ডাক্তার? আমি বলি, আজকে স্বাস্থ্যের অবস্থা কি? ভারতবর্ষের চিকিৎসা শাস্ত্রটা? আমার মনে হয় যে, দেশে শতকরা ৭০ ভাগ মানুষ দারিদ্র সীমার নিচে বাস করে, সেই দেশের মানুষের স্বাস্থ্য রক্ষা করার জন্য দীর্ঘ দিন ধরে কংগ্রেস সরকার কি প্রচেষ্টা চালিয়েছেন? যাদের পেটে দুবেলা ভাত জোটে না, যে দেশে পরিশ্রুত জল নেই, সেই দেশটাকে বিচ্ছিন্ন ভাবে শুধু চিকিৎসা শাস্ত্রের কয়েকটা হাসপাতাল, ডাক্তার, আর ওষুধ এটা নিয়ে চিৎকার করলে হবে না। এটা গভির ভাবে অনুধাবন করবার প্রয়োজন রয়েছে। আপনারা যে প্রশ্ন তুলেছেন, আজকে হাসপাতালের যে প্রশাসনিক ব্যর্থতা, যেটা বলছেন ওষুধ চুরি, খাবার চুরি, যে কথাগুলো আপনারা বলছেন, ১৯৭৭ সালের আগে আমরা দেখেছি, এই ঘটনাগুলো হাসপাতালে কিভাবে সংগঠিত হত, সেদিন আমরা আন্দোলন করেছি, সেদিন দুর্নীতির বিরুদ্ধে আন্দোলন করেছি, আমি বলতে চাই, এটা একদিনের ঘটনা নয়, দীর্ঘদিন ধরে এক শ্রেণীর মানুষ এই জিনিস চালিয়ে আসছে। আজকে চিকিৎসা শাস্ত্র কোন্ অবস্থায় গেছে? বহুজাতিক সংস্থা, তাদের হাতে ওষুধ তৈরির ক্ষমতা তুলে দেবার ফলে আমাদের দেশের শতকরা ৭০ ভাগ গরিব মানুষ তাদের কাছে ওষুধ পৌঁচেছে? গরিব মানুষ কি ওষুধ কিনতে প্যারছে? গরিব মানুষের জন্য যে চিকিৎসা ব্যবস্থা, সেই সম্পর্কে যদি আমরা সমালোচনা করি, আমি বলব, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী অত্যন্ত দৃঢ়তার সঙ্গে, তিনি যে সমস্ত সমালোচনা করেছেন, এই সমালোচনার দরকার ছিল প্রশান্ত শূর, প্রশান্ত শূর হিসাবে সেই সমালোচনা করেছেন, তিনি একজন দীর্ঘদিনের রাজনৈতিক কর্মী, সাধারণ মানুষের সঙ্গে তার সংযোগ রয়েছে, সাধারণ মানুষের অভাব অভিযোগ, দুঃখ, দারিদ্র সম্পর্কে তিনি জানেন, তাই আজকে তিনি সমালোচনা করেছেন। এই সমালোচনা আমরাও করি। আমরা জানি চিকিৎসা শাস্ত্র আজকে একটা ব্যবসায় পরিণত হয়েছে। আমরা জানি ভারতবর্ষের এক শ্রেণীর পুঁজিপতি, ধনতান্ত্রিক শ্রেণীর মানুষ, যারা অনেক বড় ঘরে জন্ম গ্রহণ করেছে, সোনার চামচ মুখে দিয়ে জন্ম গ্রহণ করেছে, সেই ঘরের মানুষেরা ডাক্তার হয়ে আসেন। সুতরাং মাননীয় মন্ত্রী যে সমালোচনা করেছেন ডাক্তারদের তিনি ঠিক কাজই করেছেন।

আমিও ডাক্তারদের সত্যিকারের সমালোচনা করি। সেই জন্য আমার নির্বচনী কেন্দ্রের কোনও ডাক্তার আমাকে ভোট দেন না, আমাকে তারা সবচেয়ে বিরোধী শক্তি হিসাবে মনে করে। কারণ আমি তাদের ত্রুটি-বিচ্যুতি সব সময় তাদের সামনে তুলে ধরার চেষ্টা করি। কারণ আমি জানি জনগণের সমস্যাই হচ্ছে আসল সমস্যা। সেই জন্য ১৯৭৭ সালে আমরা যখন খবর পেলাম যে, কুচবিহার সদর হাসপাতালে দুর্নীতি হচ্ছে, আমরা ঐ হাসপাতালের রান্না ঘর ঘেরাও করেছিলাম। যুবশক্তি সেই হাসপাতালের দুর্নীতির বিরুদ্ধে রুখে দাঁড়িয়েছিল। কর্মচারিদের মধ্যে একটা অংশ যারা কংগ্রেস সমর্থক তারা আমাদের ঘেরাও করেছিল।

[3-20–3-30 P.M.]

ওদের উপস্থিতিতেই আমরা ওখানে বলিষ্ঠ প্রতিবাদ করেছিলাম। আমরা বলেছিলাম, হাসপাতাল চত্বরের মধ্যে না বলে বাইরে প্রকাশ্য জনসাধারণের সামনে গিয়ে বলুন যে, হ্যাঁ কুচবিহার হাসপাতালে যা হয়েছে ভাল হয়েছে, তাহলে বুঝব আপনাদের সাহস আছে। তাই বলছিলাম আজকে চিকিৎসা শাস্ত্র ব্যবসায়ি দৃষ্টিভঙ্গির মাধ্যমে পরিচালিত হচ্ছে। একজন ধনী ঘরের সন্তান চিকিৎসা ব্যবস্থাকে ব্যবসায়ি দৃষ্টিভঙ্গি দিয়ে দেখছে। তারা বড় বড় নার্সিং হোম তৈরি করছে এবং প্রতিদিন হাজার হাজার টাকা মানুষের কাছ থেকে নিয়ে চিকিৎসা করছে সুতরাং এটা আমাদের মনে রাখতে হবে যে, আমাদের হাসপাতালগুলি সাধারণ গরিব মানুষের জন্য। সেই হাসপাতালগুলির প্রশাসন ব্যবস্থাকে ভেঙে ফেলার জন্য একদল ব্যবসায়ি দৃষ্টিভঙ্গির মানুষ সব সময় চেষ্টা করছে, চক্রান্ত করছে। আমাদের সঠিকভাবে ওদের ঐ চক্রান্ত ভাঙতে হবে। চক্রান্ত ভাঙার জন্য আমাদের বামপন্থি সরকারের যে দৃষ্টিভঙ্গি সেই দৃষ্টিভঙ্গি নিয়ে সকলকে লড়াই করতে হবে। সাধারণ মানুষদের কাছে প্রকৃত ঘটনাগুলি আমাদের তুলে ধরতে হবে। আমরা জানি যখন আমরা লড়াই করি, প্রতিবাদ করি, ডাক্তারদের সময় মতো হাসপাতালে আসার জন্য আন্দোলন করি তখন আমাদের রাজ্যেরই একদল মানুষ আমাদের বিরোধিতা করে, আমাদের বিরুদ্ধে সোচ্চার হয়, আমাদের মন্ত্রীর বিরুদ্ধে নানা কথা বলে। তারা কখনই সাধারণ মানুষের পক্ষে কথা বলে না। নিত্যদিন বিভিন্ন হাসপাতালে আমরা এই জিনিস দেখছি। সেই জন্য আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহোদয়কে বলছি যে, আপনি বলিষ্ঠ ভাবে এই সব চক্রান্তের মোকাবিলা করুন, পশ্চিমবঙ্গের সাধারণ মানুষরা আপনার পিছনে আছে। কারণ আমরা দেখছি আমাদের দেশের চিকিৎসা ব্যবস্থা আজকে গরিব মানুষদের কাছে গিয়ে পৌঁছায়না। আমাদের দেশে ক'টা গরিব মানুষ কঠিন রোগ হলে চিকিৎসার সুযোগ পায়? ক্যান্সার থেকে শুরু করে বিভিন্ন কঠিন রোগে গরিব মানুষরা আক্রান্ত হলে কোনও চিকিৎসাই পায় না। যখন কোনও গরিব মানুষের ক্যান্সার হয় তখন সে বিনা চিকিৎসায় মারা যায়। ঐ সমস্ত কঠিন রোগের জন্য যে সমস্ত ওষুধ এবং চিকিৎসার প্রয়োজন তা আজও তাদের কাছে গিয়ে পৌঁছায়নি। হ্যাঁ, ঠিক কথা যে, ক্যান্সারের অ্যান্সার নেই। আজও বিজ্ঞান এবিষয়ে বিশেষ কিছুই করতে পারেনি। কিন্তু তথাপি এখন পর্যন্ত জগতে যতটুকু চিকিৎসার সুযোগ আছে সেই সুযোগ—কিছুটা সুযোগও সাধারণ গরিব মানুষ পায় না, তাদের পক্ষে তা পাওয়া সম্ভব নয়। আমাদের সারা ভারতবর্ষে যে চিকিৎসা ব্যবস্থা রয়েছে তাতে পশ্চিমবঙ্গ একমাত্র রাজ্য যেখানে বেশ বড় আকারের সাধারণ গরিব মানুষের চিকিৎসার সুযোগ আছে। স্বাস্থ্য কেন্দ্র থেকে শুরু করে বড় বড় মেডিক্যাল কলেজ হাসপাতাল গুলিতে সাধারণ গরিব

মানুষ এখানে চিকিৎসার যে সুযোগ পাচ্ছে তা ভারতবর্ষের আর কোথাও সাধারণ মানুষ পায় না। এখানে ফ্রি বেডের যে সংখ্যা আছে তা ভারতবর্ষের কোনও রাজ্যে নেই। বিরোধীরা মাদ্রাজের কথা বললেন, বোম্বাই-এর কথা বললেন। ঐ সমস্ত চিকিৎসা ব্যবস্থা অন্যভাবে চলে। সেখানে ক'জন সাধারণ গরিব মানুষ সরকারি চিকিৎসার সুযোগ পায়, কতটুকু ব্যবস্থা আছে? বেশিরভাগই তো পয়সার বিনিময়ে চিকিৎসা। দেশে মধ্যবিত্ত, নিম্নবিত্ত মানুষ দুবেলা পেট ভরে খেতে পায় না, সন্তানদের ওষুধ কিনে দিতে পারে না, একটা ভাল পোষাক কিনে দিতে পারে না, তারা ঐ সমস্ত জায়গার চিকিৎসার সুযোগ কিভাবে গ্রহণ করবে? এই ধনবাদি, পুঁজিবাদি রাজ্যে যাদের হাতে কোটি কোটি টাকা আছে তারা ঐসব চিকিৎসার সুযোগ গ্রহণ করছে। এই অবস্থায় আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি যে, আমাদের গরীব দেশে হোমিওপ্যাথি এবং আয়ুর্বেদিক চিকিৎসা শাস্ত্রের দিকে আরো বেশি করে জোর দিতে হবে। আয়ুর্বেদিক এবং হোমিওপ্যাথিক চিকিৎসা ব্যবস্থাকে আর্থিক সাহায্য দিয়ে যদি তার আমরা প্রসার ঘটাতে পারি তাহলে আমাদের দেশের গরিব মানুষরা একটু সহজেই চিকিৎসার সুযোগ পেতে পারে। পশ্চিমবাংলায় স্বনামধন্য আয়ুর্বেদিক চিকিৎসক শিবকালী ভট্টাচার্য মহাশয় আছেন, তাঁর কাছ থেকে পরামর্শ নিয়ে আয়ুর্বেদিক চিকিৎসা ব্যবস্থা আরো বেশি করে সাধারণ মানুষের কাছে পৌঁছে দেবার ব্যবস্থা করা যেতে পারে। কিন্তু আমাদের দেশে ভেষজ আছে এদিকে যদি আরো বেশি নজর দেন, এগুলিকে নিয়ে ওষুধ তৈরি করবার সুযোগ দেন তাহলে আমার মনে হয় সাধারণ মানুষ আরো বেশি উপকৃত হবেন এটা আমি আপনার কাছে দাবি রাখব। কলকাতা মেডিক্যাল কলেজ থেকে আরম্ভ করে বড় বড় হাসপাতালগুলির দিকে দৃষ্টি দিন এবং আমাদের প্রশাসনিক ব্যর্থতার জন্য যাঁরা দায়ী, যাঁরা বামফ্রন্টের গঠনমূলক দৃষ্টিভঙ্গিকে ব্যর্থ করে দেবার জন্য ষড়যন্ত্র করছেন তাঁদের সম্পর্কে আপনি সতর্ক হোন, এই কথা বলে এই ব্যয়বরাদ্দকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** মাননীয় স্পিকার মহাশয়, আজকে প্রশান্তকুমার শূর মহাশয়ের উপস্থাপিত স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীর বাজেটের আমি বিরোধিতা করি এবং আমাদের কাট মোশনের সমর্থন করে কিছু কথা উপস্থাপিত করব। আমার বক্তব্য হচ্ছে, স্বাস্থ্য দপ্তর এমন একটি দপ্তর যে দপ্তরের কাছে মানুষের প্রত্যাশা অত্যন্ত বেশি। স্বাস্থ্য দপ্তর মানেই হাসপাতাল একথা আমরা ভাবি না, এটা ঠিকই, কিন্তু রাজ্যের মানুষ ভাবেন স্বাস্থ্য দপ্তর মূলতঃ হাসপাতালকেই বোঝায়। আপনি বাজেট বক্তৃতায় বলেছেন, আপনার সরকার জনগণের সহযোগিতা নিয়ে ২ হাজার সালে সকলের জন্য স্বাস্থ্য, হেলথ ফর অল বাই টু থাউজেন্ড এ. ডি. আপনি করতে চান। কিন্তু আপনি কি জানেন, ডঃ অসীমকুমার দাশগুপ্ত যে বাজেট পেশ করেছেন সেই বাজেটে স্বাস্থ্য খাতে প্ল্যান্ড এক্সপেন্ডিচার কত বরাদ্দ হয়েছে? স্বাস্থ্য খাতে প্ল্যান এক্সপেন্ডিচার ২.৮ পারসেন্ট। আপনি হেলথ ফর অল বাই টু থাউজেন্ড এ. ডি. করবেন আর আপনার সরকার স্বাস্থ্য খাতে মোট অর্থের ২.৮ ধরেছেন। আপনি এই নিয়ে মানুষকে বিভ্রান্ত করে ২ হাজার সালে সকলের জন্য স্বাস্থ্য বলে বাহবা কুড়োবেন বাজেট বক্তৃতায়, মানুষ এত সহজে এই ভাঁওতাবাজি মেনে নিতে পারবেন না। আজকে স্বাস্থ্য দপ্তরের যে হাল তাতে বাজেটের যে অর্থ বরাদ্দ প্ল্যান এক্সপেন্ডিচার—এই

সরকার আরো বেশি টাকা যদি না দেয় তাহলে এই পরিমাণ অর্থ দিয়ে এই রাজ্যের স্বাস্থ্য সমস্যার মোকাবিলা করতে আপনি সক্ষম হবেন না। আপনি বক্তৃতা উপস্থাপন করবেন ঠিকই কিন্তু বাস্তব ক্ষেত্রে আপনার দপ্তর কর্তৃক গৃহীত পরিকল্পনা, বিভিন্ন কর্মসূচি, গঠনমূলক, উন্নয়নমূলক কর্মসূচি বাস্তবে রূপায়িত হবে না। তাই বলছি, আপনি বিধানসভার অভ্যন্তরে যে কথাই বলুন না কেন, আপনি সরকারের সঙ্গে এই বিষয় নিয়ে আরো গুরুত্ব সহকারে অলোচনা করুন আপনার দপ্তরের ব্যয় বরাদ্দের ক্ষেত্রে যাতে সরকার আরো অধিকতর টাকা বরাদ্দ করেন। ২.৮ পারসেন্ট বরাদ্দ নিয়ে এতবড় দপ্তর চালাতে পারবেন না। স্বাস্থ্য দপ্তর পরিচালনা করতে গেলে একটা বেসিক অ্যাপ্রোচ নিয়ে আসুন। বেসিক অ্যাপ্রোচ, সুষ্ঠু স্বাস্থ্যনীতি যদি একটা সরকারের থাকে তাহলে তার মাধ্যমে আপনি মানুষের কাছে পৌঁছতে পারবেন। আজকে সরকারি তরফ থেকে যে বক্তব্যই রাখুন না কেন, মানুষের একটা অভিযোগ স্বাস্থ্য দপ্তর সম্পর্কে বিশেষ করে হাসপাতালগুলির সম্পর্কে আছে। হাসপাতালগুলির অস্বাস্থ্যকর পরিবেশ সৃষ্টি হয়েছে, হাসপাতালগুলি নরককুন্ডে পরিণত হয়েছে। আপনি নিজে উদ্যোগ নিয়েছিলেন হাসপাতালগুলি পরিচ্ছন্ন করবেন। আপনি সেই উদ্দেশ্যে মেদিনীপুরে গিয়েছিলেন, কলকাতার হাসপাতালগুলিতে গিয়েছিলেন। নিজে হাতে ঝাড়ু নিয়ে নর্দমা, পায়খানা, বাথরুম পরিষ্কার করেছিলেন। সংবাদপত্রে আপনার ছবি বেরুলো। কিন্তু ফটোগ্রাফাররা কি রোজ রোজ ছবি তুলবেন? ২ দিন যাবে, ৩ দিন যাবে। ৪ দিনের এই কর্মসূচি হতাশায় পরিণত হবে। আপনি তো নিজেই দেখলেন ৫-৬ দিন পর আর ফটোগ্রাফাররা যাচ্ছেন না। তারপর আপনার হাসপাতাল পরিষ্কার করার কর্মসূচি বন্ধ হয়ে গেল। আপনি কলকাতা মেডিক্যাল কলেজ থেকে আরম্ভ করে মফঃস্বল হাসপাতালগুলিতে নিজে গিয়ে এই কাজে অনুপ্রেরণা দিতে পারতেন।

[3-30–3-40 P.M.]

মহাত্মা গান্ধী একটি কথা বলেছিলেন, 'হাসপাতালগুলিতে পরিচ্ছন্নতা মেনটেন করতে পারলে প্রাইভেট নার্সিং হোমের প্রয়োজন হত না।' আজকে মানুষ কেন নার্সিং হোমের দিকে আকৃষ্ট হচ্ছে? নার্সিং হোমের খরচ সবাই বেয়ার করতে পারে না, তবুও মানুষ সেদিকে ছুটছে। কারণ হল, হাসপাতাল গুলিতে চলছে চরম অব্যবস্থা, গাফিলতি ; 'আমাকে নার্সিং হোমে যেতে হবে।' বড়লোকের কথা আলাদা, কিন্তু পশ্চিমবঙ্গের সাধারণ মানুষও আজকে হাসপাতালগুলির উপর ভরসা করতে পারছেন না, তাই তাঁরা মাদ্রাজ, বোম্বে বা দিল্লির অল ইন্ডিয়া ইনস্টিটিউট অব মেডিক্যাল সায়েন্সে চলে যাচ্ছেন। তাই কলকাতায় যাতে অল ইন্ডিয়া ইনস্টিটিউট অব মেডিক্যাল সায়েন্সের মতো একটি ইনস্টিটিউট গড়ে তোলা যায় সেই প্রসঙ্গে আপনি কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা করুন, কারণ কোনও একটি বড় রোগ হলেই মানুষ সঙ্গে সঙ্গে রাজ্যের বাইরে ছোটেন। রাজ্যের মধ্যে তাঁদের সুচিকিৎসার ব্যবস্থা হবে না? কাজেই আপনি অন্তত এমন একটি দৃষ্টান্ত স্থাপন করে যান যাতে মানুষ আপনাকে মনে রাখতে পারে। এবিষয়ে মতামত দিয়ে আমাদের উপকৃত করবেন। এসবের বাইরে আপনার কাছ থেকে মেডিক্যাল এডুকেশনের উপর কিছু জবাব চাই। এখানে মেডিক্যাল এডুকেশনের উপর তেমনভাবে কেউ কোনও আলোচনা করলেন না। আজকে আমাদের যে মেডিক্যাল এডুকেশন তাকে আমরা প্রিভেন্টিভ এবং প্রোমোটিভ—এই আইডিয়া নিয়ে ভাগ করতে

পারি। কিউরেটিভের ক্ষেত্রে আমরা দেখতে পাচ্ছি, একটি রোগ হলে তার চিকিৎসা করে ভাল করা যায়। এই কারণে আজকাল ঘরে ঘরে বই পড়ে সব ডাক্তার হয়ে যাচ্ছে এবং খোলা দোকান থেকে ট্যাবলেট কিনে নিয়ে আসছে কোনওরকম প্রেসক্রিপশন ছাড়াই। কাজেই কিউরেটিভ পদ্ধতিতে যে চিকিৎসা চলছে তা না করে যদি প্রিভেন্টিভ এবং প্রমোটিভ—এই উদ্দেশ্য নিয়ে স্বাস্থ্য দপ্তর থেকে প্রথম থেকেই শিক্ষা দিয়ে তাঁদের গড়ে তুলতে পারি তাহলে এটা অনেক বেশি ফ্রুটফুল রেজাল্ট দিতে পারবে। আজকে শিক্ষকদের মধ্যে যে কো-অর্ডিনেশনের অভাব হচ্ছে সে বিষয়েও আপনাকে লক্ষ্য রাখতে হবে। আজকে আপনার কাছে অনেক ধরনের অসুবিধার কথা আলোচনা করতে হয়। আমি নিজে দেখেছি সেইসব, কিন্তু এঁরাই পরে ডাক্তার হন! আজকে ছাত্রদের বেড সাইড ক্লিনিকের অসুবিধা রয়েছে। অ্যালটমেন্ট অব বেডস টু দি স্টুডেন্টস—বেডের সঙ্গে কানেক্টেড হয়ে চিকিৎসার সঙ্গে যুক্ত থাকা, তাঁদের সেটা হচ্ছে না। কমপালসারি লেবার রুম ডিউটি সেটা অনেক ডাক্তারের নেই, তাঁদের ও. টি. ডিউটি দেওয়া হচ্ছে না এবং অধিকাংশ হাসপাতালে এর কোনও ব্যবস্থাই নেই। এছাড়া শিক্ষকদের যে প্রবণতা ছিল ছাত্রদের পড়ানোর, সেই প্রবণতায় ঘাটতি পড়েছে। আজকে বিভিন্ন মেডিক্যাল কলেজের ছাত্ররা অভিযোগ করছেন যে, তাঁরা প্রাইভেট কোচিং দিতে চলে যাচ্ছেন। অর্থাৎ প্রাইভেট পড়াবার জন্য আজকে শিক্ষার মানের অবনতি দেখা দিয়েছে মেডিক্যাল শিক্ষা-ব্যবস্থাতে। শিক্ষক মহাশয়রা পড়াচ্ছেন না। আজকে অধিকাংশ হাসপাতালকে তাঁরা রোগি ধরবার যন্ত্র হিসাবে ইউজ করেন। ওখানে গেলে তাদের রেপুটেশন আছে, পরিচিতিটা থাকে, বাইরে থেকে যে সমস্ত রোগি আসে তাদের দালালরা ধরে নিয়ে ডাক্তারদের কাছে যায়। অর্থাৎ একটা ভিসিয়াস সার্কেল তৈরি হয়েছে। ছাত্রদের যখন জিজ্ঞাসা করি, তোমরা প্রতিবাদ করছ না কেন? তারা ভয় পেয়ে বলে, আমরা যদি মাষ্টার মহাশয়দের বিরুদ্ধে অভিযোগ করি তাহলে পরীক্ষার সময়ে আমাদের গোলমাল হয়ে যাবে। অর্থাৎ ছাত্রদের এবং শিক্ষকদের মধ্যে সমন্বয়ের একটা অভাব দেখা যাচ্ছে, যারফলে ছাত্রদের একমাত্র লক্ষ্য হচ্ছে কি করে তারা পাশ করে বেরোবে। তাদের মন থাকছে না। ভাল করে পড়াশুনা করে জীবনে একজন ভাল ডাক্তার হিসাবে এমার্জ করার দিকে তাদের প্রবণতা এসে যাচ্ছে যে, প্রয়োজন হলে প্রাইভেট কোচিং নিয়ে যেনতেন প্রকারেণ এম. বি. বি. এস. ডিগ্রি নেবে। শিক্ষা ব্যবস্থার গোড়ায় এই গলদকে আপনি যদি ধরতে না পারেন তাহলে সমস্যাকে দূর করতে পারবেন না। শিক্ষা ব্যবস্থার বেসিক প্রয়োজন কি সে সম্পর্কে ন্যাশনাল এডুকেশনাল পলিসি ইন হেলথ সম্পর্কে প্রফেসর জে. এস. বাজাজ যে রিপোর্ট বার করেছেন আমি তাঁর রিপোর্ট থেকে পড়ে দিচ্ছি। তিনি অত্যন্ত গঠনমূলক কথা বলেছেন—ইনঅ্যাডিকুইসি অব কলেজ লাইব্রেরি সম্বন্ধে তিনি উল্লেখ করেছেন। মেডিক্যাল কলেজগুলিতে লাইব্রেরির ব্যবস্থা করতে পারলে ছাত্ররা উৎসাহিত বোধ করবে। একটা মেডিক্যাল কলেজের সঙ্গে লাইব্রেরি বলুন, স্লাইড বলুন, অডিও টেপ বলুন, ভিডিও বলুন এগুলো কলেজ হাসপাতালে থাকা দরকার। লাইব্রেরি থেকে লেটেস্ট জার্নালগুলো যদি ওয়েল ইকুইপড্ থাকে তাহলে ছাত্রদের মধ্যে বাড়তি উৎসাহ জন্ম নেবে এবং পড়াশুনার ক্ষেত্রে অধিক আগ্রহী হয়ে উঠবে। অর্থাৎ শিক্ষা ব্যবস্থার ভিতকে দাঁড় করাতে হলে বেসিক ডাক্তার গড়ার জন্য আমরা যদি উদ্যোগ না নিই, ডাক্তারকে হাসপাতালের গুরুত্বপূর্ণ জায়গায় নিয়ে যেতে না পারি, তাঁদের হাতে প্রশাসনের দায়িত্ব ছেড়ে দিতে না পারি তাহলে গোড়াতেই গলদ থেকে যাবে—আমরা মূল লক্ষ্যে

পৌঁছতে পারব না। পশ্চিমবঙ্গে মোট ৭টি মেডিক্যাল কলেজ আছে, সেখানে মোট ৭৫০টি আসন আছে। পশ্চিমবাংলার বহু ভাল ছাত্র আসনের অভাবে মেডিক্যাল কলেজে পড়তে পারছে না। এরমধ্যে সেন্ট্রাল গভর্নমেন্টের কোটা আছে, অধিকাংশ ক্ষেত্রে সেন্ট্রাল গভর্নমেন্ট ছাত্র পাঠাতে পারছেন না, কোটা ফিল আপ হচ্ছে না। একটা বড় পারসেন্ট কোটা ফিল আপ হচ্ছে না পশ্চিমবঙ্গের ক্ষেত্রে—২০ পারসেন্ট কোটার মধ্যে অধিকাংশ সিট ভ্যাকান্ট থেকে যাচ্ছে। এই ব্যাপারে সেন্ট্রাল গভর্নমেন্টের সঙ্গে কথা বলুন, কোটা অনুযায়ি তাঁরা ছাত্র যখন পাঠাতে পারবেন না তখন সেই কোটা পূরণের ক্ষমতা রাজ্য সরকারের হাতে থাকবে। অবশ্য সেই কোটা আপনার হাতে নিতে বলব না। মেধাবী ছাত্রদের মধ্যে থেকে কোটা পূরণের উদ্যোগ আপনি নিন এবং সেজন্য কেন্দ্রীয় সরকারের সঙ্গে খোলামেলা আলোচনা করুন। আমার মনে হয় এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ, গত কয়েক বৎসর ধরেই এটা প্রতিফলিত হচ্ছে—সেন্ট্রাল গভর্নমেন্ট কোটা ফিল আপ করতে পারছেন না। আপনি দেখবেন, চিফ মিনিস্টারের কোটার সঙ্গে এই কোটাকে যোগ করে দেবেন না। নন-প্র্যাক্টিসিং টিচার এবং টিচিং ডাক্তারদের আলাদা করার জন্য কিছুদিন আগে আপনি একটি বিল এখানে এনেছিলেন, আমরা তা সমর্থন করেছি। আপনি টোটাল হেলথ সার্ভিসকে এর অধীনে নিয়ে আসুন। আপনি যদি বলেন যে, আপনি প্রাথমিক ভাবে উদ্যোগ নিচ্ছেন, এ সম্পর্কে পরে ভাবনা-চিন্তা করবেন, তাহলে বলব যে, টোটাল হেলথ সার্ভিসকে নন-প্র্যাক্টিসিং করা যায় কি না সে সম্বন্ধে একটু চিন্তা করুন। কিন্তু নন-প্র্যাক্টিসিং ডাক্তারদের ফেসিলিটিজ, একটা সুযোগ তাঁদের দিতে হবে।

[3-40–3-50 P.M.]

কিছু ফেসিলিটিজ দিতে হবে, তা কি আপনারা দিতে পারবেন? আপনারা ডাক্তারদের ডেকে বলবেন যে, প্রাইভেট প্র্যাক্টিশ বন্ধ করতে হবে, সঙ্গে রাজ্য সরকার যা মাইনে দেয় তাতে আপনার দপ্তরের চাকুরি ছেড়ে চলে যাবে। হাসপাতালের একজন ডাক্তার বাইরে অপারেশনে একদিনে যা রোজগার করেন তার অর্ধেক মাইনা আপনারা দিতে পারবেন না। সমস্ত মাসের মাইনে যা পায় একদিনেই তারা তার থেকে অনেক বেশি টাকা রোজগার করেন। আপনি হাসপাতালের ডাক্তারদের প্রাইভেট প্র্যাক্টিশ বন্ধ করে দেবেন বলছেন কিন্তু তার পরিবর্তে আপনি কি সুযোগ-সুবিধা দেবেন? আমি আপনার কাছে তাদের কি সুযোগ-সুবিধা দিলে তারা থাকবেন সেটা ঘোষণা করছি। সেই সুযোগ-সুবিধাগুলি হল—নন প্র্যাক্টিসিং অ্যালাউন্স, কেন্দ্রীয় হারে মহার্ঘ ভাতা দিতে হবে, টিচিং হসপিটাল কোয়ার্টার দিতে হবে, আপনি ডাক্তারদের প্রাইভেট প্র্যাক্টিস বন্ধ করবেন তাদের টিচিং হসপিটাল কোয়ার্টার, কার অ্যালাউন্স এবং টেলিফোনের ব্যবস্থা করে দিতে হবে। আপনাদের গবেষণার সুযোগ করে দিতে হবে। রিসার্চের ব্যবস্থা করে দিতে হবে। ডাক্তাররা যাতে মেডিক্যাল কনফারেন্সে যোগদান করতে পারেন তার ব্যবস্থা করে দিতে হবে এবং মাঝেমধ্যে যাতে বিদেশ সফরের সুযোগ পান তার ব্যবস্থা করে দিতে হবে। ডাক্তাররা একটা অপারেশন করতে ১০ হাজার, ২০ হাজার টাকা ফিস্ নেন, আপনারা সেই টাকা দিতে পারবেন? আসলে যতক্ষণ পর্যন্ত না অবজেক্টিভ আউটলুকের বৃদ্ধি না হচ্ছে ততক্ষণ পর্যন্ত কিছু করা যাবে না। আসলে বেসিক আউটলুকের চেঞ্জ করতে না পারলে কিছু করা যাবে না। আপনারা তাদের সেই ফেসিলিটি

না দিলে তারা রিজাইন দিয়ে হসপিটাল ছেড়ে চলে আসবেন। কলকাতার হাসপাতালগুলিতে অনেক স্বনামধন্য ডাক্তার আছেন, যাদের নাম সারা দেশ ব্যাপী, তারা যদি ঠিকমতো ফেসিলিটিজ না পান তাহলে তারা থাকবেন কেন? আমি এই প্রসঙ্গে দু'একটি কথা উল্লেখ করতে চাই। কলকাতার মেডিক্যাল কলেজ হাসপাতালে কিছুদিন আগে আপনি জানেন যে, ৩৩ জন কি ৩৫ জন শিশুর মৃত্যু হয়েছে। সেই ব্যাপারে আপনি একটা তদন্ত করবার কথা ঘোষণা করেছিলেন। কিন্তু কেন এই বাচ্চারা মারা গেল? তারা শ্বাসকষ্টে মারা গেছে। একটা সাকার পাম্প থাকা সত্বেও মেডিক্যাল কলেজের ৩৩ বেবিজ ডায়েড। কারণ হচ্ছে যে, ওই সাকার পাম্পটি অকেজো হয়ে পড়ে আছে। অথচ সাকার পাম্পের দাম মাত্র ৫ হাজার টাকা। এইভাবে একটা সাকার পাম্প থাকায় এবং একটি অকেজো হওয়ার জন্যে ৩৩ জন কি ৩৫ জন শিশুর অকালে মৃত্যু হয়েছে। আপনারা যে তদন্ত করলেন তার রিপোর্ট কিন্তু আমাদের দাখিল করলেন না। হোয়াট ইজ দি রিপোর্ট অব দি ইনভেস্টিগেশন? একটা তদন্ত কমিটি হল তার রিপোর্ট কোথায়? কি অ্যাকশন আপনারা নিলেন? এতগুলো শিশুর মৃত্যুর কারণ কি তার কোনও তদন্ত রিপোর্ট আমরা দেখতে পেলাম না। এই যে কজেস অব ডেথ অব ৩৩ বেবিজ ইন দি হসপিটাল তার বিরুদ্ধে কি অ্যাকশন নেওয়া হয়েছে আজকে এই বাজেট অধিবেশনে মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাই। আজকে এই কথা জানতে গণতান্ত্রিক প্লাটফর্মের বুকে দাঁড়িয়ে আমরা নিশ্চয়ই কোনও অতিরিক্ত দাবি করছি না। আপনি শুনলে আশ্চর্য হবেন, এত ডিটেলসে খবর রাখেন কি না জানি না, আমি মেডিক্যাল কলেজের হাসপাতালে গিয়ে দেখেছি, ১৫ লক্ষ টাকা দামে যে এক্সরে মেশিন কেনা হয়েছে সেটা স্থানাভাবের জন্য সেই মেশিন ইনস্টল্ড হচ্ছে না। ১৫ লক্ষ টাকা দামের এই এক্সরে মেশিন তিন বছর ধরে পড়ে আছে। অথচ এক একটা পেসেন্টকে দেড় মাস, দুই মাস, তিন মাস ধরে ঘুরে বেড়াতে হচ্ছে এক্সরে করানোর জন্য—এটা কিন্তু একটা আশ্চর্য ব্যাপার যে, সাফিসিয়েন্ট স্পেস পাওয়া যাচ্ছে না। এর পরে দেখুন ড্রাই প্লাজমা মেশিন যেটা সেন্ট্রাল ব্লাড ব্যাঙ্ক থেকে ১৫ লক্ষ টাকা খরচ করে আনলেন সেটা এখানে ৪ মাস আগে কেনা হয়েছে কিন্তু এখনও সেই মেশিনকে ইনস্টল্ড করা যায়নি। সেন্ট্রাল ব্লাড ব্যাঙ্কে কি কাজ হয়, সেন্ট্রাল ব্লাড ব্যাঙ্কে ৬৪ বোতলের বেশি রক্ত সঞ্চয় হচ্ছে না, অনেক ক্ষেত্রে ব্লাড ব্যাঙ্কের থেকে রিফিউজাল লেটার যাচ্ছে, অথচ রক্তের অভাব আছে। কিন্তু একটা সার্টেন স্টেজে তারা অ্যাকর্ডিং টু দি ব্লাড ব্যাঙ্কস্ রিপোর্ট ৬৪ বোতলের বেশি রক্ত নিতে পারে না। এটা ঠিক নয়। আপনার কর্মচারী যদি একটা নাইট ডিউটি করে তাহলে তার পরের দিন ছুটি হয়ে যায়, সেক্ষেত্রে কেউ যদি পরপর তিনটি নাইট ডিউটি করে তাহলে তার পর পর তিন দিন ছুটি হয়ে যায় এবং তার পরের দিনটা তার ছুটির দিন পড়ে যায় এবং এইভাবে করলে তার কাজেরও কোটা পূরণ হয়ে যায়। বহু মানুষ আজকে রক্তের জন্য মাথা খুঁড়ে হাপিত্যেশ করে বসে আছে, তাই বলব আপনি এই ব্যাপারে একটু নজর দিন। আপনাকে আরো একটি ব্যাপারে বলব উত্তর ২৪ পরগনা জেলায় কোনও হাসপাতাল নেই, কেন এই ব্যাপারে আপনাদের একটি দপ্তরের ব্যর্থতা থাকবে? নতুন জেলা হয়েছে অথচ কোনও কাজ শুরু হয়নি, উত্তর ২৪ পরগনা জেলায় একটা ডিস্ট্রিক্ট হসপিটালও আপনারা করতে পারেননি—দি ডিস্ট্রিক্ট ইনসেল্ফ হ্যাজ নট গট এনি ডিস্ট্রিক্ট হসপিটাল। ইনঅ্যাডিকোয়েট সাপ্লাই অব মেডিসিন—১১৭টি মেডিসিন আছে প্রেসক্রাইবড্ লিস্ট অনুযায়ী তাও হাসপাতালে পাওয়া যায় না। সেন্ট্রাল মেডিক্যাল স্টোর্স

হচ্ছে গুদামখানা, সেখানে স্থানাভাবের জন্য ঔষধ নষ্ট হচ্ছে। সেখানকার গুদামগুলিকে ভাল করুন। দপ্তরের অফিসারদের সঙ্গে কথা বলুন, সিনসিয়ারলি কনসেন্ট্রেট করুন, মনোনিবেশ করুন। আর জয়েন্ট সেক্রেটারির কোম্পানির থেকে ঔষধ কিনে আপনি তাদেরকে উৎসাহিত করুন, বিভিন্ন কোম্পানির ব্যাপারে পলিসি ইমপ্লিমেন্ট করুন, কিন্তু তার জন্য যে পরিমাণ সাবসিডি দিতে হচ্ছে এটা নিয়ে আপনারা ভাবুন, মাল্টি ন্যাশনালের কাছ থেকে ঔষধ কিনলে জাত চলে যাবে, এই ধারণাটা ভুল। আমি খোঁজ করে দেখেছি মাল্টি ন্যাশনাল কোম্পানিগুলির ঔষধের যা দাম এবং সরকার যাদের কাছ থেকে ঔষধ কেনে, সেই দামের মধ্যে হেভেন অ্যান্ড হেলের ফারাক। শুধুমাত্র খোলা বাজার থেকে যদি ঔষধ কেনে তাহলে আপনাদের জীবন কালিমালিপ্ত হয়ে যাবে এই ধারণাটা ভুল। সেন্ট্রাল মেডিক্যাল স্টোর্স-এর বাজেটের ৫০ শতাংশ টাকা বেঁচে যাবে, যদি ঐখান থেকে ঔষধগুলি কেনা হয়। স্মল স্কেল কটেজ ইন্ডাস্ট্রিকে উৎসাহও দিতে পারেন। কিন্তু একটি ব্যাপারে আমি দেখেছি ১১৭টি ঔষধ হাসপাতালগুলিতে দিতে পারবেন বলে কমিটি করেছেন, কিন্তু বাস্তব ক্ষেত্রে দেখা যাচ্ছে আপনারা পারছেন না। আমি আপনাকে অনুরোধ করব সমস্ত বিষয়গুলি নিয়ে একটা বর্ডার আউটলুক একটা ফারসাইটনেস নিয়ে দেখুন। স্বাস্থ্য নিয়ে রাজনীতি করাকে আমরা বিশ্বাস করি না, এই সেদিনও রামকৃষ্ণ সেবা প্রতিষ্ঠান নিয়ে মুখ্যমন্ত্রী একটা আশ্বাস দিয়েছিলেন।

[3-50–4-00 P.M.]

রামকৃষ্ণ সেবা প্রতিষ্ঠানে মুখ্যমন্ত্রী প্রতিশ্রুতি দিলেন কিন্তু রামকৃষ্ণ সেবা প্রতিষ্ঠানের সমস্যা মেটাতে পারলেন না। আপনি নিজেও বৈঠক করে মেটাতে পারলেন না। তাই সামগ্রিক ভাবে এইগুলি বিবেচনা করে এবারে আপনার এই বাজেটকে সমর্থন করতে পারছি না, আগামী বছরে যদি ভাল বাজেট উপস্থিত করতে পারেন তাহলে সমর্থন করবার কথা ভেবে দেখব। এই বলে আমাদের কাট মোশনগুলি সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ নস্কর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্য মন্ত্রী যে ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে সমর্থন জানিয়ে কতকগুলি কথা বলব। বিরোধী দলের সদস্য বন্ধুগণ অনেক কথা বললেন, প্রাক্তন স্বাস্থ্যমন্ত্রী মহোদয় তিনিও অনেক কিছু বললেন। তিনি যখন স্বাস্থ্যমন্ত্রী ছিলেন তাঁর আমলের কথা আমরা জানি। তবে ব্যক্তিগত ভাবে তিনি আমার পার্শ্ববর্তি এলাকার বিধায়ক। সেজন্য আক্রমণ করে কথা বলব না। এই কথা অনস্বীকার্য যে, শুধু পশ্চিমবাংলায় নয় সারা ভারতবর্ষের যে কোনও রাজ্যে এই ধরনের কোনও মন্ত্রীকে আমি বলতে শুনিনি, যিনি নিজের দপ্তরের ত্রুটিবিচ্যুতি, কাজকর্মের সমালোচনা প্রকাশ্যে জনসাধারণের সামনে তুলে ধরেন। এই যে প্রকাশ্যে সমালোচনার যে প্রয়াস এই জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি। তিনি কখনও ওঁদের সমালোচনার সুরে বলেননি। এই কথা স্বীকার করা উচিত ছিল। মাননীয় মন্ত্রী মহাশয় নিজে—শুধু হাসপাতাল চত্বরে নয়, হাসপাতালের রান্নাঘরে, বাথরুমে, পায়খানায় ঘুরে ঘুরে দেখেন। রুগিদের কাছে নিজে গিয়ে তাঁদের কি সুবিধা, অসুবিধা, কোথায় অপরিষ্কার, কোথায় অব্যবস্থা, কেন ডাক্তার সময় মতো আসেন না, কেন হাসপাতালে চিকিৎসা সময় মতো হয় না এটা ব্যক্তিগত ভাবে খোঁজখবর নেওয়ার যে প্রয়াস, এই জিনিস কোনওদিন কোথাও হয়েছে? কোনওদিন কংগ্রেস আমলে হয়েছে? কোনওদিনও হয়নি। আপনারা যেটুকু করেছেন, তা শুধু নেবার জন্য, কিছু লোককে

চাকরি পাইয়ে দিয়েছেন রাতারাতি। কোথাও নার্সিং স্টাফ, কোথাও জি. ডি. এ.। এইগুলো কেন করেছেন, শুধু এলাকা থেকে যাতে বারেবারে জিতে আসতে পারেন। কেউ একটা জায়গা দিল সেখানে বাড়ি করেছেন কিন্তু হাসপাতাল শুরু করে যেতে পারেননি। গোবিন্দ বাবুতো প্রাক্তন স্বাস্থ্যমন্ত্রী ছিলেন, কি করেছেন সাধারণ মানুষের জন্য? মানুষ চিকিৎসার কোনও উপকার পাননি। এইসব জেনে রাখা দরকার ছিল। তা সত্ত্বেও আজকে এই সমস্ত কথা বলছেন। আপনাদের লজ্জা করে না? আর একটা উদাহরণ দেব—নির্বীজকরণের নামে রাস্তায় রাস্তায় দিনমজুর, খেটে খাওয়া মানুষ এঁদেরকে হাসপাতালে জোর করে ঢুকিয়ে নির্বীজকরণ করা হয়েছে। আপনাদের লজ্জা করে না? আজকে আপনারা কথা বলছেন। এই ধরনের ব্যবস্থা চালু ছিল আপনাদের আমলে। আজকে মাননীয় মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাব, যদি এঁদেরকে সবীর্জকরণের কোনও ব্যবস্থা করা যায় কি না? আলাদা হাসপাতাল করে, আলাদা ডাক্তারের বন্দোবস্ত করে। আজকে কারও বিবাহ হয়নি, কারও সন্তান হয়নি, তাঁদের আর্তনাদ কে শোনে? এটা খুবই দুঃখের বিষয়। এইগুলি আপনারা জানেন না? আপনাদের আমলে আপনারা কি করেছিলেন? এর পরে আমি কতকগুলি বিষয়ের প্রতি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করব। উনি নিজেও সেগুলি জানেন, বারেবারে প্রচেষ্টাও চালিয়েছেন যে প্রত্যেক জেলায় জেলায় যে লোক্যাল কমিটি লেভেল কমিটি, প্রত্যেকটা সাবসিডি হেলথ সেন্টারে কমিটি হয়েছে কিন্তু এইগুলি খুবই দুঃখের বিষয়, এবং মাননীয় মন্ত্রীও নিজে উদ্বেগ প্রকাশ করেছেন, যে উক্ত জায়গাগুলিতে কোনও মিটিং হয়নি। এই ব্যাপারে আপনাকে আমি অনুরোধ করব, মিটিংগুলি হচ্ছে কি না মাঝে মাঝে আপনি কৈফিয়ত নিন। মান্থলি না হলেও, দু, তিন মাস অন্তর মিটিং হচ্ছে কি না এটা দেখতে অনুরোধ করব। যাঁরা ভিজিটিং কমিটির সদস্য তারাও জানেন না যে মিটিং হচ্ছে কি না? জেলা হাসপাতাল সম্বন্ধে আপনি আপনার বক্তব্যের মধ্যে বলেছেন। কেবলমাত্র বর্ধমান কেন্দ্রে জেলা হাসপাতাল নেই বলেই জানি, তাছাড়া অন্যান্য জেলায় জেলা হাসপাতাল আছে। উত্তর ২৪ পরগনা জেলা সবেমাত্র নতুন জেলা রূপে প্রতিষ্ঠা হয়েছে, নিশ্চয় এখানে জেলা হাসপাতালের কাজ শুরু হবে। দক্ষিণ ২৪ পরগনা একটা বড় জেলা, কিন্তু সেই জেলার জেলা হাসপাতাল হল বাঙ্গুরে। কলকাতায় হাসপাতাল হওয়ায় ঐ জেলার অধিবাসীরা কোনও সুবিধা পাচ্ছে না, কলকাতার অন্য পাঁচটি হাসপাতালে যেরকম সুযোগ-সুবিধা তারা পায়, এখানেও তারা সেই রকম সুযোগ-সুবিধা পাচ্ছে। দক্ষিণ ২৪ পরগনা জেলা হাসপাতাল বলে ওখানকার অধিবাসীরা পৃথকভাবে কোনও সুযোগ পাচ্ছে না। জেলা হাসপাতালের সুযোগ থেকে তারা বঞ্চিত। ফলে, দক্ষিণ ২৪ পরগনার কোনও নির্দিষ্ট স্থানে যদি জেলা হাসপাতালটি স্থানান্তরিত করা যায়, নতুবা ২৪ পরগনার কোনও জায়গায় নতুন জেলা হাসপাতাল স্থাপন করা যায়, এই বিষয়টা বিবেচনা করার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি প্রস্তাব রাখছি। ঠিক এই রকম আলিপুর মহকুমা একটা বিশাল মহকুমা এবং এর আয়তনও বড়। এই মহকুমার মধ্যে পৃথক কোনও মহকুমা হাসপাতাল নেই, সেখানে পৃথকভাবে মহকুমা হাসপাতাল করা যায় কি না, এই বিষয়টা মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। কংগ্রেস আমলে গ্রামীণ হাসপাতাল ও ব্লক হাসপাতাল তৈরি করার জন্য বাড়িঘর তৈরি করা হয়েছিল, কিন্তু তার কাজ তারা শেষ করেনি, পরবর্তিকালে সেই কাজগুলো আস্তে আস্তে আমরা শেষ করেছি। ডাক্তার ও নার্সদের মধ্যে আজও এই মানসিকতা রয়ে গেছে, যে গ্রামে রাস্তা নেই, যোগাযোগ ব্যবস্থা নেই, পাকা

রাস্তা নেই, সেইজন্য তারা গ্রামে কাজ করতে চান না, গ্রামে যেতে চান না। একটা হাসপাতাল চালু করার জন্য সেখানে স্টাফ অ্যাপয়েন্টমেন্ট করা হল, কিন্তু সেখানে ইলেকট্রিফিকেশন নেই, ওই জন্য স্টাফরা হাসপাতালে কাজ করতে চাইছে না, এই জিনিসগুলো আপনি একটু দেখুন। আমাদের সাজেশন হল, আপনি যে তৎপরতার সঙ্গে কাজ করছেন, সেই তৎপরতাকে বজায় রাখতে গেলে মাঝে মাঝে জেলায় জনপ্রতিনিধিদের সঙ্গে যৌথভাবে বৈঠক করুন। আমার সাজেশন নিয়ে ত্রুটি-বিচ্যুতিগুলো আলোচনা করলে আমার মনে হয়, সেগুলো একটু ভাল হত, আর কাজগুলো গঠনমূলক ভাবে এগিয়ে যেত। আর জেলা হাসপাতালগুলোতে যারা সি. এম. ও. এইচের দায়িত্বে আছে, আপনি তাদের নিয়ে নিয়ম মাফিক ভাবে গ্রামীণ হাসপাতালগুলি ও ব্লক হাসপাতালগুলির কাজ তদারকি করুন, দেখুন কোথায় কোথায় ডাক্তার নেই, স্টাফ নেই। অনেক জায়গায় আবার দুজন ডাক্তার আছে, তার মধ্যে একজনকে আবার ট্রান্সফার করে দেওয়া হয়েছে, এই ট্রান্সফার আটকানোর ব্যাপারে আমরা জনপ্রতিনিধি হয়েও আমাদের কোনও ক্ষমতা নেই, এই ব্যাপারে আমাদের সঙ্গে যৌথভাবে আপনার বসা দরকার। আমি জানি অনেক ব্লক হাসপাতাল আছে, যেখানে ইন্ডোর চালু হয়নি। সাইক্লোনের পরে সুন্দরবনের গ্রামে গ্রামে আপনি যখন ঘুরছিলেন, তখন আমি আপনাকে ব্যক্তিগত ভাবে বলেছিলাম ক্যানিং-২ একমাত্র হাসপাতাল যেখানে ডাক্তার আছে, কিন্তু ইন্ডোর চালু হয়নি, সেখানে পাকা রাস্তা না হলে, তিনি কাজ চালু করবেন না। আমরা নিজেরা উদ্যোগ নিয়ে সেখানে পাকা রাস্তা করে দিয়েছি, যোগাযোগের ব্যবস্থা করে দিয়েছি, তা সত্ত্বেও আজও সেখানে ইন্ডোর চালু হয়নি। আজও সি. এম. ও. এইচ. জি. দিয়ে সেখানে মাঝে মাঝে আউটডোর চালাতে হয়—এই বিষয়গুলি আপনার দেখা দরকার, আমাদের সঙ্গে মিটিং ডাকেন না বলে আমরা সময় মতো এগুলো বলতে পারি না এবং আপনার পক্ষেও সমস্ত কিছু লক্ষ্য রাখা মুশকিল হয়। আরও একটা টেন্ডেন্সি হচ্ছে শহর বা শহরতলী ছেড়ে গ্রামে কোনও ডাক্তার, নার্স বা স্টাফ যাচ্ছে না, ফলে ইন্ডোর অনেক জায়গায় চালু করা যাচ্ছে না। কিন্তু শহর বা শহরতলীতে অনেক হাসপাতাল ডাক্তার সারপ্লাস আছে, কিন্তু সেই ডাক্তারদের গ্রামে ট্রান্সফার করা যাচ্ছে না, এটা আপনার একটু দেখা দরকার।

[4-00–4-10 P.M.]

আমি একটা বিষয়ে অনুরোধ করব আপনি মন্ত্রী থাকার সময় এটা যেন না হয় মন্ত্রী বদলে গেলে সরকারি দৃষ্টিভঙ্গি যেন না পাল্টে যায়। আমার কাছে উদাহরণ আছে জলপাইগুড়ি জেলায় ভাটিবাড়ি স্টেট জেনারেল হাসপাতালের নির্মাণ কার্য শেষ হওয়া সত্ত্বেও সেই হাসপাতালের কাজ এখনও চালু হয়নি। মাননীয় মন্ত্রী ননী ভট্টাচার্য্যের আমলে এটা সিদ্ধান্ত হয়েছিল। ঐ ননী ভট্টাচার্য্য মহাশয়ের আমলে উত্তরবঙ্গে ভেষজ ওষুদ তৈরির জন্য অপসিঘাতা ভেষজ উদ্যান গড়ে তোলার জন্য ৩০ একর জমি অধিগ্রহণ করা হয়েছিল, আজও তার কাজ শুরু হয়নি। আরো একটা উদাহরণ আছে কুচবিহারে হোমিওপ্যাথিক কলেজের ভিত্তি প্রস্তর স্থাপন হওয়া সত্ত্বেও আজও সেই হোমিওপ্যাথিক কলেজের কাজ শুরু হয়নি। এই বিষয়গুলির প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করে আপনার ব্যয়-বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্বাস্থ্য ও পরিবার কল্যাণ দপ্তরের মন্ত্রী মহাশয় আজকে যে বাজেট বরাদ্দ পেশ করেছেন আমি তার বিরোধিতা করে এবং আমাদের দলের পক্ষ থেকে যে কাট মোশন এখানে রাখা হয়েছে তার সমর্থন দাবি করে আমার প্রতিক্রিয়া এখানে রাখছি। স্যার, আপনি জানেন যে, গত ১৮ই এপ্রিল মহাকরণে এই বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী যে কথাগুলি বলেছিলেন পশ্চিমবঙ্গের মানুষ তা জানে। তিনি বলেছেন। রাজ্যের স্বাস্থ্য অধিকর্তা এইসব ব্যাপারের জন্য দায়ী, তাঁরা তাঁদের দায়িত্ব পালন করেন না, হাসপাতাল, স্বাস্থ্য কেন্দ্র ঘুরে দেখেন না। তিনি বলেছেন ডাক্তার থেকে ঝাড়ুদারদের যাওয়া আসার সময়ের কোনও ঠিক ঠিকানা নেই, হাসপাতাল দেখলে হাসপাতাল, না বাজার বোঝা মুশকিল। সেখানে এক্সরে মেশিন, ই. সি. জি. মেশিন চালু আছে কি না দেখার লোক নেই। শৌচাগারগুলির যা অবস্থা সেগুলি পরিষ্কার হয় না, এটা দেখলে বোঝা যায় ওয়ার্ড মাস্টার, জি. ডি. এ. স্টাফ কাজ করে না, এইসব কথা বলেছেন। মাননীয় মন্ত্রী মহাশয়ের এই কথাগুলি শুনে একটা কথা মনে হচ্ছে, আমাদের দেশের একজন প্রখ্যাত মণীষী সাহিত্যিক শরৎচন্দ্র চট্টোপাধ্যায় মহাশয় একটা কথা বলেছিলেন যে, মিথ্যা বলা অপরাধ, কিন্তু সত্য মিথ্যা মিশিয়ে বলা মস্ত বড় অপরাধ, ফলে আপাত সত্য কিছু কথা বলে তিনি একটা মস্ত বড় মিথ্যাকে ঢাকবার চেষ্টা করেছেন বারে বারে এই চিকিৎসক বা স্টাফদের চিহ্নিত করে। সমাজের সর্ব ক্ষেত্রে যেখানে অবনমন সেখানে চিকিৎসকদের কর্তব্য দৃষ্টিভঙ্গি নিয়ে দায়িত্বশীল মানসিকতা নিয়ে যাঁরা কাজ করতে চান এমন চিকিৎসক, স্বাস্থ্যকর্মী এই রাজ্যে যে রয়েছেন এটা অস্বীকার করার উপায় নেই। গ্রামাঞ্চলে বহু ডাক্তার যাঁরা একটা সেবামূলক দৃষ্টিভঙ্গি নিয়ে কাজ করতে চান তাঁদের অভিজ্ঞতা কি—চিকিৎসার জন্য প্রয়োজনীয় ওষুধ, সরঞ্জাম বহু সময় তাঁরা পান না। এই রকম একটা পরিবেশ শুধু একমাত্র চিকিৎসকরাই কি দায়ী? মফঃস্বল হাসপাতালগুলির কথা ছেড়েই দিলাম—খোদ কলকাতার বুকের উপর অবস্থিত হাসপাতালগুলিতে আধুনিক চিকিৎসার প্রাথমিক উপকরণের অভাবে সাধারণ অপারেশনের ক্ষেত্রে অগণিত মৃত্যুর ঘটনা ঘটে যাচ্ছে। আপনি এটাকে অস্বীকার করতে পারবেন? এই রকম মৃত্যুর ঘটনায় রোগির আত্মীয়-স্বজনরা ক্ষুব্ধ হয়ে ডাক্তারদের উপর, চিকিৎসকদের উপর চড়াও হচ্ছে, কর্তব্যে অবহেলার দায়ে অভিযুক্ত হচ্ছে, লাঞ্ছিত, নিগৃহীত হচ্ছে বিনা অপরাধে। এই সমস্যাটার কথা সরকার জানেন। অপারেশনের অব্যবহিত পরে রোগির হৃদযন্ত্রের অবস্থান রক্তের উপাদানের হেরফের ইত্যাদি এই সমস্ত জিনিসগুলি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়। যন্ত্রপাতির মধ্য দিয়ে এই তথ্যগুলি ধরা পড়ে। এই ধরনের অত্যন্ত গুরুত্বপূর্ণ প্রাথমিক উপকরণগুলি কলকাতার আধুনিক হাসপাতালগুলিতে নেই এবং সেই জন্যই এই সমস্ত দুর্ঘটনাগুলি ঘটে যাচ্ছে। পশ্চিমবাংলার হাসপাতালগুলিতে আজকে এই রকম একটা অবস্থার সৃষ্টি হয়েছে। আর আপনি সেখানে ২ হাজার সালের মধ্যে 'সকলের জন্য স্বাস্থ্য' এই কথাগুলি বলছেন। আপনি জনস্বাস্থ্য সম্প্রসারণের কথা বলছেন। আমরা অনেক কথা শুনছি। দু'হাজার সাল পৌঁছতে আর বেশি দেরি নেই। আর মাত্র ১০ বছর বাকি আছে। এখন ১৯৯০ সাল চলছে। আপনাদের ১৩ বছর রাজত্বের নমুনা তো আমরা দেখতে পাচ্ছি, আর বাকি ১০ বছরে আপনারা দেশকে কোন জায়গায় নিয়ে যাবেন সেটা রাজ্যবাসীর বুঝতে কিছু অসুবিধা হচ্ছে না। আমরা বারে বারে বলছি যে, নার্সিং হোমগুলি ফুলে ফেঁপে উঠছে। মানুষ বাধ্য হয়ে তাদের সাধ্যের বাইরে এই নার্সিং হোমের দিকে যাচ্ছে সরকারি হাসপাতালগুলির এই অবস্থা

দেখে। নার্সিং হোমে কারা যেতে পারে? মুষ্টিমেয় কিছু লোক নার্সিং হোমে যেতে পরে। সাধারণ মানুষের ন্যূনতম জীবন ধারণের উপকরণটুকু হাসপাতালগুলি প্রোভাইড করতে পারে না বলেই মানুষ নার্সিং হোমে যেতে বাধ্য হয়। এই প্রাথমিক উপকরণগুলি না রাখাটাই ক্রিমিন্যাল অফেন্সের পর্যায়ে পড়ে। এটা রীতিমতো অপরাধও, অমানবিক। এখানে অর্থাভাবের প্রশ্ন উঠতে পারে না। যেখানে জীবন মরণের সমস্যা জড়িত আছে সেখানে টপ প্রায়রিটি পাওয়া উচিত। এখানেই প্রমাণিত হচ্ছে গভর্নমেন্ট প্রোপজাল নিয়ে চলে কি চলে না, নাকি কথা সর্বস্ব—এইগুলির মধ্যে দিয়েই তো সরকারের বিচার হবার কথা। ১৩ বছরে আজকে স্বাস্থ্য দপ্তরের এই হাল হয়েছে। সুতরাং স্বাস্থ্য দপ্তরের এই ব্যর্থতাজনিত অপরাধকে ভিত্তি করে জনবিক্ষোভকে বিপথে পরিচালিত করবার জন্য আপনি বারংবার বলে বেড়াচ্ছেন ডাক্তাররা কাজ করে না ইত্যাদি ইত্যাদি এবং এইভাবে আপনি বিষয়টিকে ডাইভার্ট করে দিচ্ছেন এবং আসল সমস্যা থেকে মানুষের দৃষ্টি অন্যদিকে সরিয়ে দেবার জন্য আপনি এটা করছেন। দায়িত্ব, কর্তব্য পালন না করাটা একটা অপরাধ, কিন্তু জেনেশুনে সেই দায়িত্ব পালনের ব্যর্থতা ও অপরাধের দায়িত্ব অপরের ঘাড়ে চাপিয়ে দেওয়াটা আরও চরম অপরাধ ও অর্থনৈতিক বলে আমি মনে করি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আর একটি গুরুত্বপূর্ণ বিষয় উল্লেখ করতে চাই। চিকিৎসার ক্ষেত্রে মুমূর্ষু রোগির জীবন দানের জন্য ব্লাড হচ্ছে অত্যন্ত গুরুত্বপূর্ণ জীবনদায়ি জিনিস। অথচ ব্লাড এবং ব্লাড ব্যাঙ্ক নিয়ে কি হচ্ছে?

[4-10–4-20 P.M.]

সেন্ট্রাল ব্লাড ব্যাঙ্কের কথা অনুযায়ী বছরে আমাদের পশ্চিমবাংলায় মোটামুটি ১ লক্ষ ৬০ হাজার বোতল রক্তের দরকার। সরকারি ব্লাড ব্যাঙ্ক আছে ৫২টি এবং বেসরকারি ব্লাড ব্যাঙ্ক আছে ৪০টি। সেখানে ডাইরেক্টার নিজেই বলেছেন যে টোটাল মেডিক্যাল কভারেজ আমাদের দ্বারা সম্ভব নয়, হয় না। ৪০ পারসেন্ট ব্লাড যেটা ( ়গিদের নিতে হয় সরকারি ব্লাড ব্যাঙ্কে ব্লাডের অভাবে বেসরকারি ব্লাড ব্যাঙ্ক থেকে যেটা মূলত পেশাদার—প্রফেশনাল ব্লাড ডোনার্সদের ব্লাড এবং সেটা একটা মারাত্মক ব্যাপার। ক্যালকাটা মেডিক্যাল রিসার্চ ইনস্টিটিউটের কোঠারি সেন্টার অব গ্যাস্ট্রো এন্ট্রোলজির ডাঃ কে. এন. জালান এবং তার সতীর্থরা ১০২ জন পেশাদার ব্লাড ডোনারের উপর একটা সমীক্ষা করেন এবং আমরা সেই সমীক্ষার রিপোর্ট দেখছি যে ভয়াবহ। সেই রিপোর্টে বলা হচ্ছে এরমধ্যে সিফিলিস, হেপাটাইটিস বি এই সমস্ত রোগের জীবানু সেখানে পাওয়া গিয়েছে। মারাত্মক ব্যাপার। অথচ মানুষ সেখানে বাধ্য হচ্ছে সেই ব্লাড নিতে। সরকারি ব্লাড ব্যাঙ্কগুলির অপদার্থতার জন্য সেখানে এই রকম অদ্ভূত ব্যবস্থা চলছে। সরকারি ব্লাড ব্যাঙ্কে ব্লাডের দাম বোধহয় ২০-২৫ টাকা আর এরা দেয় ২৫ থেকে ৩৫ টাকা এবং কোথাও একটু বেশি। পেশাদার রক্তদাতাদের কাছ থেকে এই দামে ব্লাড কিনে প্রতি বোতল সেখানে তারা বিক্রি করে ১৫০ থেকে ৪০০ টাকায়। তাহলে কি ধরনের তারা মুনাফা করছে সেটা আপনারা একটু চিন্তা করে দেখুন। পেশাদার ব্লাডে যে এরকম বহু রিপোর্ট আছে যে অপারেশন ভালভাবে হয়ে গেল, রোগি ভাল হয়ে বাড়ি ফিরে গেল কিন্তু ২-৩ মাস বাদে আবার ফিরে এল ব্লাড পলিউসনে, হেপাটাইটিস বি ইত্যাদিতে এবং মারা গেল। এরকম বহু ঘটনা ঘটছে। অথচ সেখানে সেন্ট্রাল ব্লাড ব্যাঙ্ককে ভলেন্টারি ব্লাড ডোনারস অ্যাসোসিয়েশন ব্লাড ডোনেশন শিবিরের আয়োজন করে যখন খবর

দিচ্ছে তখন সব জায়গায় তারা যাচ্ছেন না। সরকারি ব্লাড ব্যাঙ্কগুলি সেখানে রিগ্রেট লিখে পাঠিয়ে দিচ্ছে। সেন্ট্রাল ব্লাড ব্যাঙ্কে ৪ হাজার বোতল, এন. আর. এসে ১ হাজার বোতল, আর. জি. করে ১ হাজার বোতল ব্লাড থাকতে পারে, সে প্রভিসন আছে অথচ সেখানে ডেলি ১৯২ বোতলের বেশি সংগ্রহ করে না। সেখানে ভলেন্টারি ব্লাড ডোনারসরা শিবির করার জন্য খবর দিচ্ছে কিন্তু তারা ছাপানো রিগ্রেট লেটার পাঠিয়ে দিচ্ছে। সেখানে বলছে, We are fully booked with other teams previously. সো ক্যালাস, আপনার করার কিছু নেই। এইভাবে পিপলকে হ্যাজাডের মধ্যে ফেলে দেওয়া হচ্ছে, আর স্বাস্থ্য দপ্তর সেখানে নির্বাক হয়ে বসে আছেন। এরপর আমি আর একটি গুরুত্বপূর্ণ বিষয়ের কথা বলছি। বিষয়টি হচ্ছে ইনসুলিন সম্পর্কিত। লর্ড বেন্টিং যিনি এই ইনসুলিনের আবিষ্কারক এটা হচ্ছে তার জন্মবার্ষিকীর বছর, চিকিৎসকরা এই বৎসরটা সেইভাবে পালন করবেন। কিন্তু এই প্রসঙ্গে বেদনার সঙ্গে বলছি, এই ইনসুলিন যেটা জুভেনাইল ডায়াবেটিস পেসেন্টদের পক্ষে একেবারে অত্যাবশ্যকীয়, না নিলে যারা কয়েক সপ্তাহের বেশি বাঁচতে পারে না, সেই ইনসুলিন এতদিন পর্যন্ত যেটা এন. আর. এস., এস. এস. কে. এম. মেডিক্যাল কলেজে আউটডোরে পাওয়া যেত এখন সেগুলি বন্ধ। এই রকম একটা অবস্থা হয়েছে। ইনসুলিন ছাড়া এই সমস্ত জুভেনাইল ডায়াবেটিস পেসেন্টরা বাঁচবে কি করে? এই রকম একটা অবস্থা এসে দাঁড়িয়েছে যেটা আমাদের ভাবতে লজ্জা হয়। এস. এস. কে. এম. হাসপাতাল অথরিটি এবং আরো ২-১টা সরকারি হাসপাতাল, তারা প্রাইভেট কিছু প্রতিষ্ঠানের কাছে আবেদন জানাচ্ছে যে, ইনসুলিন কিনে পাঠিয়ে দেবার জন্য। অথচ সরকার চুপ করে বসে আছেন। কাজেই এগুলি বিচার-বিবেচনা করার প্রশ্ন আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্বাস্থ্য দপ্তরের অনেক রকম এক্সপেরিমেন্ট হচ্ছে। একবার ভাগ হল, আবার জোড়া লাগল ইত্যাদি অনেক কিছু হল। মাননীয় মন্ত্রী মহাশয় স্বাস্থ্য দপ্তরের ভার গ্রহণ করার পরে হাসপাতালে বিভিন্ন ভাবে সফল করছেন, আরো কিছু কিছু কাজ করছেন, আমরা সেগুলি সংবাদপত্রে দেখছি। কিন্তু প্রাথমিক অবস্থায় রাজ্যের মানুষ আপনার কাছে অনেক কিছু আশা করেছিল যে এবারে বোধ হয় হাসপাতালের হাল ফিরবে। কিন্তু সকলের ফলশ্রুতি কি হয়েছে? সফরের ফলে বাস্তবিক হাসপাতালের চিকিৎসা ব্যবস্থার কি কোনও উন্নতি হয়েছে? সফরের ফলে একটা কাজ হয়েছে সেটা হচ্ছে হাসপাতালগুলিতে আপনাদের দলীয় সংগঠন বৃদ্ধিতে সাহায্য হয়েছে। কিন্তু হাসপাতালগুলির কোনও উন্নতি হয়নি। একথা কেন বলছি? কারণ যারা কর্তব্যকর্মে অবহেলা করে তারা যদি সরকারি দলের সংগঠনে নাম লেখায় তাহলে তারা ছাড়া পেয়ে যাবে। এটা হচ্ছে অ্যাবসোলিউট লাইকনেস অর্থাৎ যা কিছু করতে পার। ফলে কর্তব্যে বলুন, দায়িত্বে বলুন অবহেলা যত বাড়ছে, আপনার সংগঠনের শ্রীবৃদ্ধিও তত হচ্ছে। তারা এই সব কাজ করার পরে আপনার সংগঠনে শেল্টার নিচ্ছে। আজকে ডাক্তারদের কি অবস্থার মধ্যে কাজ করতে হচ্ছে? চিকিৎসকদের স্থানীয় সরকারি দলের, সরকারি সংগঠনের চাপে অত্যন্ত ভয়ভীতির মধ্যে দিয়ে, নানা রকম সংকটের মধ্যে দিয়ে কাজ করতে হচ্ছে। আজকে প্রশাসনের যে চাপ, এই চাপের কাছে তাদের ব্যক্তিগত স্বাধীনতার সমস্ত কিছু জলাঞ্জলি দিয়ে দলের সংগঠনে নাম লেখাতে হচ্ছে এবং তাদের দিয়ে দলীয় স্বার্থে কাজ করানো হচ্ছে। আজকে ইন্ডিপেন্ডেন্ট টেম্পারমেন্ট নিয়ে তারা তাদের ব্যক্তিত্ব, মনুষ্যত্বতা সাবমিট করতে পারছে না। তাদের এই সমস্ত অসুবিধার মধ্যে কাজ করতে হচ্ছে। আজকে হাসপাতালগুলিতে নিরাপত্তার

অভাব দেখা দিয়েছে। আমরা দেখছি বিশেষ করে যারা মহিলা, নার্স, যারা ফিমেল ওয়ার্কার তাদের নিরাপত্তা থাকছে না, তারা আক্রান্ত হচ্ছে। গত বছর মেডিক্যাল কলেজে ট্রেনি নার্সকে রেপ করা হল ওয়ার্ডের মধ্যে। আপনি স্বীকার করলেন কিন্তু আজ পর্যন্ত দোষিকে শাস্তি দেওয়া হল না। ফলে এই সমস্ত ত্রুটি-বিচ্যুতিগুলি রয়ে গেছে। সেজন্য এই বাজেটকে সমর্থন করতে পারছি না। আমি এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের দাবি এখানে পেশ করেছেন, তাকে সমর্থন করে এবং বিরোধী দলের কাট মোশনের বিরোধিতা করে সংক্ষেপে দু'চারটি কথা এখানে রাখতে চাই। মাননীয় স্বাস্থ্য মন্ত্রী তার ব্যয়-বরাদ্দ পেশ করতে গিয়ে জোরের সঙ্গে বলেছেন যে, সকলের জন্যই স্বাস্থ্য। আমি বিরোধী দলের উদ্দেশ্যে বলব, আমি মানসবাবুর মতো ডাক্তার নই, সাধারণ গ্রাম্য জীবনের পটভূমিকার অভিজ্ঞতায় যা বুঝি তাতে স্বাধীনতার ৪৩ বছর পরেও কুশিক্ষা, অশিক্ষার ফলে এই দেশ এখনও কুসংস্কারের মধ্যে পড়ে আছে। ইমিউনাইজেশন সম্পূর্ণ করার ব্যাপারে স্বাস্থ্য দপ্তর যেটা চালু করেছেন সেটা গ্রামে এখনও সমস্ত জায়গা পৌঁছে দেবার ক্ষেত্রে নানা বাধাবিপত্তি আছে। এই সম্পর্কে উদ্যোগ দরকার, ক্যাম্পেন দরকার, সকলের সহযোগিতা দরকার। আজকে স্বাস্থ্যের ক্ষেত্রে দলমত নির্বিশেষে বিচার করলে চলবে না। স্বাস্থ্যের ক্ষেত্রে কোনও রাজনীতি, কোনও গোষ্ঠিগত ভাবে বিরোধিতা থাকা ঠিক নয়। এটা একটা সামাজিক ব্যাধি।

[4-20–4-30 P.M.]

সেই সামাজিক বাধার বিরুদ্ধে দাঁড়িয়ে যদি ক্যাম্পেন না করতে পারি, মানুষের চেতনা বোধকে বৃদ্ধি করতে না পারি তাহলে কিছু হবে না। স্বাস্থ্যমন্ত্রী যা বলেন বাস্তব কথা বলেন, নিজের দপ্তরের বিরুদ্ধে দাঁড়িয়ে কথা বলেন, অন্য কোনও রা ন্য এই রকম কেউ করেছেন কি না জানি না। গত ২৮ তারিখে স্বাস্থ্যমন্ত্রীর কাছে আমি অভিযোগ এনেছিলাম, আমার কনস্টিটিউয়েন্সির চারটি হাসপাতালে ডাক্তার থাকা সত্বেও আসছে না। তিনি সঙ্গে সঙ্গে জয়েন্ট সেক্রেটারিকে নিয়ে সারপ্রাইজ ভিজিট করেছিলেন। সেখানে একটা হাসপাতালে দেখা গেল তিন মাস ডাক্তার নেই, অথচ অ্যাটেন্ডেন্স রেজিস্টারে কোথাও অ্যাবসেন্ট নেই। সেখানকার স্টাফরা বললেন যে, ডাক্তার তিন মাস আসেনি। এর বিরুদ্ধে স্বাস্থ্যমন্ত্রীকে তার আদেশ বাতিল করতে হয়, কারণ তাঁর আদেশের বিরুদ্ধে সেই ডাক্তার হাইকোর্টে যাবে। সেখানে স্বাস্থ্যমন্ত্রী কি করবে? এই বিষয়ে একটা গণ উদ্যোগ দরকার, এটা তো একটা রোগ হয়ে গেছে, গ্রামে ডাক্তার যাবে না, ডাক্তার পাঠানো হয় না। অবশ্য এটা ঠিক হাসপাতালের ইনফ্রাস্ট্রাকচার দুর্বল হয়ে গেছে। স্বাস্থ্যমন্ত্রীকে এইগুলো ভাবতে বলব, তাদের জন্য ভাল কোয়ার্টারের ব্যবস্থা করতে হবে। আমি এখানে একটা উদাহরণ দিচ্ছি, মেদিনীপুর হাসপাতালে ৩০টা মাত্র ডাক্তারের পোস্ট, সেখানে ৬০ জন ডাক্তার রয়েছে, কেউ ওখান থেকে নড়তে চায় না। তমলুক হাসপাতালে ২০টা সিট আছে, সেখানে ৪০টা ডাক্তার আছে। এই ব্যাপারে ব্যবস্থা গ্রহণ করতে হবে। মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে একটা বক্তব্য রেখে আমি শেষ করব, উনি বারবার বলছেন ব্লক সেন্টারগুলোকে উন্নত করা দরকার। কলকাতার হাসপাতালগুলোকে উন্নতি করার সঙ্গে সঙ্গে জেলা সেন্টারগুলো, ব্লক সেন্টারগুলোকে উন্নত করা দরকার। আর একটা কথা বলব, ভিজিটিং কমিটিতে যাতে এম. এল. এ.-দের নেওয়া যায়, সেই বিষয়ে

ব্যবস্থা করার জন্য অনুরোধ জানিয়ে, ব্যয় বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রশান্ত প্রধান ঃ** মাননীয় স্বাস্থ্যমন্ত্রী স্বাস্থ্য দপ্তরের উপর যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন, তাকে আমি সমর্থন করছি এবং বিরোধীদের কাট মোশন এর আমি বিরোধিতা করছি। এতক্ষণ ধরে আমার পাশের কনস্টিটিউয়েন্সির বিধায়ক ডাঃ মানস ভুঁইয়া—যদিও তিনি ডাক্তারি করেন না, তাঁর কথা শুনছিলাম। যাই হোক সেটা উনি বুঝবেন। উনি জানেন সব জেনেও কি করে এইসব কথা বলছেন, না, বলবার জন্য বলছেন জানি না। মানস বাবু বোধহয় ধরে নিয়েছেন, পশ্চিমবাংলা একটা রাষ্ট্র, এর ক্ষমতা বিরাট হয়ে গেছে। সমাজতন্ত্র প্রতিষ্ঠা হয়ে গেছে, গ্রামে গ্রামে কমিউন সিস্টেম চালু হয়ে গেছে, লোকের স্বাস্থ্য সব ঠিক হয়ে গেছে, ডাক্তার দু'একজন হলে হয়ে যাবে। চিরায়ত প্রথা, কেবল কিউরেটিভ, কেবল রোগ নিরাময়, এর দ্বারা স্বাস্থ্য নির্ভর করে না। মানস বাবু যদি বলতেন যে, ইমিউনাইজেশন এর ব্যাপারে বলছেন—সকালে ওঁর বক্তব্য শুনলাম, অন্য দপ্তরে বলতে গিয়ে এইসব বলেছেন, কিন্তু এখানে বললেন না, ইমিউনাইজেশনের ব্যাপারটা বললেন না, যদি গ্রামে ইমিউনাইজেশন স্কীম চালু হয়, আপনি জানেন ভারতবর্ষে শিশুর ইমিউনাইজেশন রেট কত? ইউনিসেফের রিপোর্ট বলছে গোটা ভারতবর্ষের শিশুদের ইমিউনাইজেশনের রেট হচ্ছে ৩৯% আর ওয়েস্ট বেঙ্গলে সেই রেট হচ্ছে ৮০%। আপনি কি জানেন না আজকে আধুনিক স্বাস্থ্য ব্যবস্থার সবচেয়ে বড় জিনিসই হচ্ছে প্রতিষেধক। রোগ যদি না হয় তাহলে কিউরেটিভ বা রোগ নিরাময়ের প্রশ্নই থাকে না, মানুষকে রোজ রোজ হাসপাতালে যেতে হয় না। আপনি তো শুধু কলকাতা মেডিক্যাল কলেজ হাসপাতাল আর এস. এস. কে. এম. হাসপাতালের কথাই জানেন—কলকাতার বড় বড় হাসপাতালের কথাই জানেন—গ্রামে যান না, গ্রামের কথা জানেনও না। আজকে আর গ্রামের হাসপাতাল আগের দিনের মতো নেই। গ্রাম থেকে কখনো কখনো যতটা কোনও মানুষ এসে আপনার কাছে ভোমিট করে যায়, আর আপনি সেটা এখানে যতটা পারেন উগরে দেন। ১২-১৩ বছর আগে গ্রামে মানুষের কোনও চিকিৎসাই হত না, এখন কিছু কিছু চিকিৎসা হয়। মাননীয় সদস্যারা বলেছেন যে, গ্রামে ডাক্তাররা যান না। হ্যাঁ ওটা আমাদের নিশ্চয়ই দেখতে হবে এবং সে কথায় আমি পরে আসছি। খাদ্য, পুষ্টি, শিক্ষা এবং পরিবেশ এর ওপর নির্ভর করে মানুষকে কতটা রোগ-ভোগে ভুগতে হবে, কিভাবে স্বাস্থ্য থাকবে। সুতরাং এবিষয়ে আজকে আমাদের সকলকে মিলিতভাবে গণউদ্যোগ তৈরি করতে হবে। স্বাস্থ্য দপ্তরের সঙ্গে অন্যান্য সমস্ত বিষয়গুলিকে যুক্ত করতে হবে। তা যদি করা সম্ভব হয় তাহলে আজকে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহোদয়কে নিজের দপ্তর সম্পর্কে দৃঢ়তার সঙ্গে, বলিষ্ঠতার সঙ্গে, যে কথা বলতে হচ্ছে আগামী দিনে সেকথা আর বলতে হবে না। এই বিশ্বাস আমার আছে। মানসবাবু, আপনি ডাক্তার মানুষ আপনি হাসপাতাল চিকিৎসার বিষয়ে যথেষ্ট জানেন, কিন্তু সুদীপবাবু ডাক্তার নন, তিনি এবিষয়ে কত দূর জানেন আমি জানি না। সুদীপবাবু মূল প্রসঙ্গে না গিয়ে অন্য জায়গায় চলে গেলেন। আমি লক্ষ্য করে দেখলাম মানসবাবু বক্তব্যের সঙ্গে সুদীপবাবুর বক্তব্যের কিছু কিছু কন্টাডিকশন হয়ে গেল। আমরা জানি পশ্চিমবঙ্গে ৭৬% সরকারি হাসপাতাল, আর ২৪% বেসরকারি হাসপাতাল। ভারতবর্ষের অন্যান্য রাজ্যে—এক্ষেত্রে সর্বভারতীয় গড়—৫০-৫০। অথচ সুদীপবাবু এখানে মাদ্রাজ, বোম্বাই-এর কথা তুললেন। আমরা জানি মাদ্রাজে মাত্র ২৫% গভর্নমেন্ট হাসপাতাল,

আর ৭৫% প্রাইভেট হাসপাতাল। সেখানে কি চিকিৎসা হয়, কাদের চিকিৎসা হয়? ইমিডিয়েট চিকিৎসা, না ক্রনিক চিকিৎসা, কোনটা হয়? সাধারণ গরিব মানুষের চিকিৎসা হয়, না এক শ্রেণীর ধনীর চিকিৎসা হয়? মানসবাবু, আপনি ডাক্তার মানুষ, আপনি নিশ্চয়ই এটা খুব ভাল করেই জানেন। আপনি আরো ভাল করে জানেন যে, শিক্ষা এবং পরিবেশের যদি উন্নতি ঘটানো যায় তাহলেই অনেকটা স্বাস্থ্যের উন্নতি ঘটে, বিশেষ করে বহু রোগের হাত থেকে রক্ষা প্াওয়া যায়। আপনি জানেন কিছু দিন আগে ব্যাপক আন্ত্রিক রোগ দেখা দিয়েছিল, আমরা যারা ডাক্তার নই, সমাজ জীবনে কাজকরি আমরা মানুষের মধ্যে কেবল মাত্র প্রচার করেছিলাম যে, যদি হাত ধুয়ে খাওয়া যায় তাহলেই আন্ত্রিক রোগকে অনেকটা কন্ট্রোল করা যায়। এবং সেইভাবে কন্ট্রোল হয়েছিল, মহামারি আকারে দেখা দেয়নি। দীর্ঘ দিন ধরে যেসমস্ত ফ্যামিলি থেকে ডাক্তার বেরোচ্ছে তারা নিজেদের ইংরাজিতে ব্লুব্লাড হিসাবে পরিচয় দিয়ে থাকেন। ফলে তাদের গ্রামাঞ্চলে গিয়ে মানুষের চিকিৎসা করার মানসিকতা নেই। তথাপি আমাদের আজকে চেষ্টা করতে হবে যাতে ডাক্তাররা গ্রামে যান, সাধারণ মানুষের চিকিৎসার দায়িত্ব নেন। তবে কিউরেটিভ ট্রিটমেন্ট যাতে কম করতে হয় সেদিকে আমাদের সর্বাগ্রে দৃষ্টি দিতে হবে। এবিষয়ে আমি মাননীয় সদস্য নিরুপমবাবুর সঙ্গে সহমত পোষণ করি। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী যদি কলকাতার বাইরে কিছু কিছু বড় হাসপাতাল তৈরি করতে পারেন তাহলে বিভিন্ন জেলা থেকে মানুষ আর কলকাতায় চিকিৎসার জন্য সহজে ছুটে আসবে না। কলকাতার হাসপাতালগুলি প্রকৃত রেফারেন্স হাসপাতাল হিসাবে গড়ে উঠবে। এই কথা বলে যে ব্যয়বরাদ্দের দাবি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহোদয় উত্থাপন করেছেন, তাকে সমর্থন করে, বিরোধিদের কাট মোশনগুলির বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুনির্মল পাইক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের মাননীয় স্বাস্থ্যমন্ত্রী যে ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছেন আমি তাকে সমর্থন করছি। এবং সমর্থন করতে গিয়ে স্বাস্থ্য খাতের ব্যয়-বরাদ্দের পরিপ্রেক্ষিতে আমার কিছু বক্তব্য আমি রাখতে চাই। এটা ঠিক যে, আমাদের এখানে নানা-রকম অসুবিধা আছে। এবং নানারকম পরিস্থিতির ভেতর দিয়ে পশ্চিমবঙ্গের স্বাস্থ্য বিভাগকে পরিচালিত হতে হচ্ছে।

[4-30–4-40 P.M.]

কিন্তু আজকে আমরা যদি দেখি তাহলে দেখব বিশ্ব স্বাস্থ্য সংস্থা বিভিন্ন সময়ে যে মতামত পোষণ করেছেন, তাঁদের যে ধ্যান-ধারণা পোষণ করেছেন—বিভিন্ন কাগজপত্রে যেগুলো দেখতে পাচ্ছি—তাতে একটা জিনিস পরিষ্কার হয়ে উঠেছে আমাদের কাছে যে বিশ্ব স্বাস্থ্য সংস্থা সব সময়ে চাইছেন গ্রামের যারা মানুষ, অতি সাধারণ মানুষ তাদের কাছে কি করে এই স্বাস্থ্য ব্যবস্থাকে সুন্দরভাবে পৌঁছে দেওয়া যায়। আমাদের মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় যে ব্যবস্থা করেছেন তাতে আমার মনে হয় তিনি দরিদ্র মানুষের কাছে স্বাস্থ্য ব্যবস্থাকে সুন্দর ভাবে পৌঁছে দেবার ব্যবস্থা করছেন যেটা বিশ্ব স্বাস্থ্য সংস্থা চাইছেন। সেইজন্য আমি এই বাজেটকে সমর্থন করছি এবং সমর্থন করতে গিয়ে আমি কয়েকটি কথা বলছি। মাননীয় মন্ত্রী মহাশয় স্বাস্থ্য ব্যবস্থাকে সুন্দর করতে গিয়ে সি. এইচ. জি. নামে যে সমস্ত কর্মীরা আছেন তাঁদের গ্রামের অভ্যন্তরে নিয়ে গেছেন মানুষের স্বাস্থ্যের দৈনন্দিন খবরাখবর নেওয়ার জন্য। এছাড়া সাবসিডিয়ারি হেলথ সেন্টারগুলি আছে। প্রত্যেকটি হেলথ কমিটি তৈরি করা হয়েছে।

দরিদ্র শ্রেণীর মধ্যে স্বাস্থ্য ব্যবস্থাকে পৌঁছে দেবার জন্য এইসব সুন্দর ব্যবস্থা হচ্ছে। এরপর আমি বলব, গ্রামীণ হাসপাতালগুলি তৈরি করা দরকার এবং এই প্রসঙ্গে আমি সাজেশন রাখতে চাইছি। আমার কেন্দ্র খেজুরি এবং পাশের কেন্দ্র এগরা এই দুটি কেন্দ্রে গ্রামীণ হাসপাতাল, রুরাল হেলথ সেন্টার করবার যে প্রস্তাব দিয়েছিলাম তা বহুদিন আগে গৃহীত হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয় সেই প্রস্তাবের কথা জানেন। খেজুরির শিলাবেড়িয়ায় এবং এগরার প্রস্তাবটি গৃহীত হয়েছে, জেলা পরিষদে পাশ করা হয়েছে। অতএব সেই কাজগুলি তরান্বিত করার জন্য আমি আপনাকে অনুরোধ করছি।

**শ্রী আনন্দগোপাল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্য ও পরিবার কল্যাণ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে আমি সমর্থন করে দু'একটি কথা বলতে চাই। আমি খুব মনযোগ দিয়ে সরকার পক্ষের এবং বিরোধী পক্ষের মাননীয় সদস্যদের বক্তৃতা শুনেছি। বিরোধী পক্ষের মাননীয় সদস্যরা বিশেষ করে মাননীয় সদস্য ডাঃ মানস ভুঁইয়া যে আবেগ দিয়ে বক্তৃতা শুরু করলেন তাতে আমার মনে হয়েছিল তিনি হয়তো সুনির্দিষ্ট পরিকল্পনার কথা বলবেন। তিনি আবেগভরে বক্তৃতা দিতে গিয়ে বললেন পশ্চিমবাংলায় এই ১৩ বছরে স্বাস্থ্য দপ্তরের কোনও কাজ হয়নি এই কথার উপর জোর দিতে চাচ্ছেন এবং আরো দেখলাম তিনি ১৯৮৫ সাল থেকে একটা হিসাবনিকাশ নিয়ে এসেছেন। আমার বক্তব্য মানসবাবুর যদি সাহস থাকত তাহলে ১৯৮৫ সাল থেকে না নিয়ে এসে আরো পিছিয়ে গিয়ে যদি হিসাব নিয়ে আসতেন তাহলে বুঝতে পারতাম যখন তাঁরা এই মন্ত্রীত্বে ছিলেন তখন তাঁরা কি কাজ করেছেন আর এই ১১ বছরে আমরা কি কাজ করতে পেরেছি গ্রামের মানুষের সঙ্গে যোগাযোগ রেখে, তার একটা বিচার-বিবেচনা করা যেত। কংগ্রেসের আর একজন সদস্য সুদীপবাবু বলছিলেন যে, স্বাস্থ্য দপ্তরের বিভিন্ন হাসপাতালে নাকি কুরুক্ষেত্র আরম্ভ হয়েছে। যাঁরা কুরুক্ষেত্রের কথা বলছেন আমি তাঁদের একটি দৃষ্টান্ত হাউসের কাছে রাখতে চাই। ১৯৮৯ সালে আইন অমান্য আন্দোলনকে কেন্দ্র করে বীরভূম জেলায় ওঁরা আইন অমান্য করতে পারলেন না নিজেদের দলের মধ্যে বিরোধের জন্য। ২রা আগস্ট ফিরে যাবার পথে বীরভূম জেলার সদর হাসপাতাল তারা ভাঙচুর করলেন। এটাই কি হাসপাতাল উন্নয়নের পথ? আমি বলতে চাই, কংগ্রেস দলের সদস্যরা, হাউসের সদস্যরা এটা জানেন এবং আপনিও জানেন, গত দুই বছর আগে এইরকম আইন অমান্যকে কেন্দ্র করে এই কলকাতা শহরে পুলিশের গাড়ির উপর উঠে নৃত্য শুরু করেছিলেন। সেক্ষেত্রে পুলিশ বাধা দেবার চেষ্টা করেছিলেন। তিনি ইচ্ছাকৃতভাবে মাটিতে পড়ে গিয়ে বলেছিলেন, 'আমার বুকে লেগেছে।' পায়ে, মাথায় বা হাতের কোথায়ও লাগেনি, বুকে লেগেছে! পশ্চিমবাংলার সব বিখ্যাত ডাক্তাররা তাঁর চিকিৎসায় এগিয়ে এসেছিলেন, কিন্তু তিনি বলেছিলেন যে, ডাক্তাররা নাকি তাঁর চিকিৎসা করছেন না। এর দ্বারা তিনি ডাক্তার সমাজের অপমান করেননি?

সর্বশেষে যে কথা বলতে চাই, আমাদের দলের মাননীয় সদস্য নিরুপম বাবু সভায় স্বাস্থ্য-ব্যবস্থাকে গ্রামেগঞ্জে ছড়িয়ে দেবার জন্য, গরিব মানুষের স্বার্থে চিকিৎসা ব্যবস্থাকে জনমুখি করবার জন্য যে প্রস্তাব রেখেছেন সেই প্রস্তাবকে সমর্থন করে বলতে চাই, আমিও তাঁরসঙ্গে একমত যে, সেইভাবে আমাদের পশ্চিমবঙ্গের স্বাস্থ্য ব্যবস্থাকে সাধারণের মধ্যে

পৌঁছে দেওয়া হোক। এই কথা বলে কংগ্রেসের পক্ষ থেকে আনিত কাট মোশনের বিরোধিতা করে মন্ত্রী মহাশয়ের ব্যয়বরাদ্দকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রী ভদ্রেশ্বর মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী যে ব্যয় বরাদ্দ এখানে উপস্থিত করেছেন, আমি তাকে সমর্থন করছি এবং বিরোধীদের কাট মোশনের বিরোধিতা করছি। প্রথমেই বলতে চাই যে, যে সামাজিক বাধাগুলি বিগত ৪০-৪২ বছর ধরে কংগ্রেস এবং কেন্দ্রীয় সরকার সৃষ্টি করেছেন সেই বাধাগুলি যতক্ষণ পর্যন্ত ভারতবর্ষ থেকে দূর না হবে ততক্ষণ পর্যন্ত স্বাস্থ্য বিভাগ সম্পর্কে বিরোধী পক্ষ যেসব বক্তব্য রেখেছেন সেগুলো তুলবার মতো অবস্থা থেকেই পশ্চিমবঙ্গ সরকারের স্বাস্থ্য বিভাগকে কাজ করতে হয়। আজকে মানুষের শিক্ষা ব্যবস্থাটা যদি ঠিকমতো অবস্থায় নিয়ে যাওয়া যেত তাহলেও হত, কারণ ভারতবর্ষে ৬৪ ভাগ মানুষ অশিক্ষিত।

[4-40–4-50 P.M.]

সেই অশিক্ষিত মানুষের মধ্যে স্বাস্থ্য সম্পর্কে শিক্ষাটা যদি না আসে, চেতনা বা অনুভবতা যদি পরিষ্কার না হয় তাহলে প্রাথমিক শিক্ষার ব্যাপারটি অবহেলিত হয়। সাবজেক্ট কমিটির পক্ষ থেকে আমি গুজরাটে এবং কাশ্মীরে গিয়ে দেখেছি যে, সেখানে হাসপাতালে ডাক্তাররা থাকেন না। সাধারণ মানুষের স্বাস্থ্য চেতনা সম্পর্কে উদাসীন, এটা তাদের উপলব্ধির মধ্যেই নেই। যার ফলে দেখা যায় যে, ডাক্তাররা হাসপাতালে থাকেন না অথচ তারা কিছু বলছে না। জম্মু ও কাশ্মিরেও দেখেছি সেখানে হাসপাতালে ডাক্তার নেই অথচ সাধারণ মানুষ এবং জনপ্রতিনিধিরা সে সম্পর্কে উদাসীন, কেউই মুখ খুলতে চাইছেন না। খাদ্যের ব্যাপারেও এই অবস্থা দাঁড়িয়েছে। কালাহান্ডিতে মা তার শিশুকে খাদ্যের জন্য বিক্রি করে দিচ্ছে। আজকে কংগ্রেস পক্ষের সদস্যরা হেলথ'এর বিষয়বস্তু সম্পর্কে আলোচনা করতে আসছেন? ওঁদের লজ্জা হওয়া উচিত। দীর্ঘদিন ওঁরা যেটা করে এসেছেন, আজকেও সেটা করছেন দেখছি। মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের দাবি এখানে রেখেছেন তাকে সমর্থন করে এবং বিরোধী পক্ষের কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রশান্তকুমার শূর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমার উত্তেজিত হওয়ার কোনও কারণ নেই। কারণ ডাক্তার মানস ভুঁইয়া প্র্যাক্টিস করেন কি করেন না এটা বড় কথা নয়, কিন্তু যেভাবে সাধারণত বক্তব্য রাখেন আজকে কেন জানি না একটু ঠান্ডা মাথায় কতকগুলো অসত্য কথা এখানে বলেছেন। যেমন, তিনি বললেন কোথায় অ্যাসোসিয়েশন অব হেলথ সার্ভিসেস ডক্টরদের কাছে আমি কি বক্তব্য বলেছি। ন্যাশনাল মেডিক্যাল কলেজ সম্পর্কে বক্তব্য আমি রেখেছি, ডাক্তারবাবুদের আমি গালাগালি করেছি। ন্যাশনাল মেডিক্যাল কলেজ কলকাতায় আছে আপনারা জানেন। আমার স্বাস্থ্য সচিব একদিন সেখানে গিয়েছিলেন দশটার সময়ে। কিন্তু হেড অব দি ডিপার্টমেন্টের ঘরে তালা তখনও খোলেনি, অথচ সাড়ে আটটা থেকে তাঁর উপস্থিত থাকার কথা। ডি. এম., এডুকেশন গিয়েছেন—সেই একই অবস্থা। আমাদের নির্দেশ ছিল সুপারিনটেন্ডেন্ট এবং প্রিন্সিপাল একদিন পরিদর্শন করবেন, যাতে কাজকর্ম ভালভাবে হয়। এখন আমি হাসপাতালে গিয়ে যদি দেখি সেখানে চিকিৎসকদের অনেকে অনুপস্থিত এবং হাজিরা খাতায় দেখা যায় কোনও সহি নেই, কেউ কেউ সহি

করেছেন কিন্তু অ্যারাইভাল এবং ডিপার্টচারে সহি নেই তাহলে কি বলতে পারি? আমার কথা হল, বাস্তব কথা বললে তাঁরা যদি মনে করেন যে, ডাক্তারবাবুদের গালাগালি করা হল তাহলে আমার তো কিছুই বলার নেই। সুনীল সেনের কথা বলেছেন—খুব বড় ডাক্তার। আমার কাছে বড় ডাক্তার বলে কিছু নেই, আমার কাছে কথা হচ্ছে রোগিদের চিকিৎসা হচ্ছে কি না তা দেখা। একজন এতবড় ডাক্তার দেখা যায়, যে তাঁর হাসপাতাল ছাড়ার কথা তার বহু আগেই তিনি রেজিস্টারে সহি করে চলে গেছেন। তাঁদের সম্পর্কে কি বলতে হবে? তাঁরা যেহেতু বড় ডাক্তার সুতরাং তাদের প্রশংসা করতে হবে। আমি এই প্রশংসা করতে পারব না। আপনাদের আমলে এইসব হয়েছে। পশ্চিমবঙ্গে ২৮ বছর রাজত্ব করেছেন এবং স্বাস্থ্য দপ্তরের ১২টা বাজিয়ে দিয়েছেন। সুতরাং এইসব কথা বলে আর লাভ নেই। কে আসলো, কে গেল, কেন থাকল না এতে কিছু এসে যায় না। এতে আপনাদের সময়ে চিন্তাভাবনা হত। কিন্তু বামফ্রন্ট সরকারের একটা বিকল্প চিন্তাধারা আছে এবং সেই বিকল্প কর্মসূচি অনুযায়ী আমাদের মানুষের কথা চিন্তা করতে হয়, ভাবতে হয়, তাদের চিকিৎসার কথা ভাবতে হয়, তাদের স্বাস্থ্যের কথা ভাবতে হয়। তাদের খাদ্যের কথা ভাবতে হয়, পানীয় জলের কথা ভাবতে হয়। কিন্তু আপনাদের সময়ে ডাক্তারদের খুশি করতে পারলেই হয়ে যেত। এখানে ভাল ভাল ডাক্তারও আছেন, তাদের কথাও বলেছি, যারা সকাল ৮টার সময়ে আসেন এবং রাত ১০টার সময়ে বাড়ি যান। আপনারা তো দেশে সাম্প্রদায়িক দাঙ্গাকে প্রশ্রয় দিয়েছেন, এবার ডাক্তারদের অন্যায়টাকে প্রশ্রয় দিচ্ছেন। এইভাবে চললে ভারতবর্ষের কোনও উন্নতি সাধন হবে না। এটাই হল লিগেসি অব দি পাস্ট এবং সেই ইতিহাস ধরেই আজকে চলছে। তারপরে আপনি হাসপাতালগুলিতে যাওয়া নিয়ে নানা কথা বলেছেন। আমি মন্ত্রী থাকব কি না তা আপনার উপরে নির্ভর করছে না এবং আপনাকে জিজ্ঞাসা করে মাননীয় মুখ্যমন্ত্রী আমাকে এখানে আনেননি। আপনার ইচ্ছা ছিল তো কংগ্রেসি আমলে মন্ত্রীদের পদলেহন করলেন না কেন? আমি জানি ফজলুর হকের সময়ে একজন চাকুরি চাইতে এসেছিল। তাকে ফজলুর রহমান সাহেব প্রশ্ন করেছিলেন যে, কি পাশ, তাতে ছেলেটি বলেছিল কোনও লেখাপড়া করেনি। তাতে ফজলুর সাহেব বলেছিলেন আমি তো একমাত্র মন্ত্রী করে দিতে পারি। সুতরাং আপনিও সিদ্ধার্থশঙ্কর রায়ের আমলে যদি তাঁর পদলেহন করতেন, তাহলে আপনাকে মন্ত্রী করে দিতে পারতেন।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, উনি নাম উল্লেখ করছেন, এটা কি করা ঠিক?

**Mr. Speaker :** Please take your seat now, Mr. Saugata Roy.

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** তারপরে মাননীয় সদস্য বলেছেন, আই. পি. পি.-৪তে ১৭০ কোটি টাকার প্রকল্প। তাঁর জানা দরকার ওটা ১৭০ কোটি টাকার প্রকল্প নয়, ১৬০ কোটি টাকার প্রকল্প গ্রহণ করেছি। আপনাদের বিশ্বব্যাঙ্কের সুদে আপনাদের লেজ জুড়ে রয়েছে। এক লক্ষ কোটি টাকার ঋণের উপরে সুদ এখনো শোধ করতে পারেননি। আগেকার কেন্দ্রীয় সরকারের নীতির ফলে আজকে আমাদের ভুগতে হচ্ছে। এরজন্য কেন্দ্রীয় সরকার দোষী, তারা কেন এই পরিকল্পনা গ্রহণ করেছেন? ডাক্তার এবং কর্মচারিদের উপরে নির্যাতন করা হয়েছে এবং সি. এম. ও. এইচ.-কে নিয়ে সমালোচনা করা হয়েছে। মেদিনীপুরে কি হয়েছিল সেই ঘটনা তো জানতে চাইছেন? আমি একজন খুব ভাল, আমাদের দপ্তরের ভাল বলে

জানি সেই ধরনের একজন ডেপুটি সেক্রেটারি দিয়ে তদন্ত করে দিয়েছিলাম। তিনি তদন্ত করে কাউকে দোষী সাব্যস্ত করতে পারেননি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** তাহলে কি ধরনের এনকোয়ারি করলেন?

**Mr. Speaker :** Dr. Manas Bhunia, please take your seat. Why you are disturbing the Minister in this way when he is giving the reply? Please take your seat.

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** কারুর বিরুদ্ধে যদি অভিযোগ আসে এবং সেই অভিযোগের তদন্ত করার পরে যদি কেউ দোষী সাব্যস্ত না হয় তাহলে আমি কি করব? আপনাদের আমলে আপনারা যেভাবে সমাজবিরোধীদের সাহায্য করেছিলেন, সমর্থন করেছিলেন তেমনি আমরা তো আর করতে পারব না। গলা কাটতে পারেন, খুন করতে পারেন, আপনাদের এম. এল. এ.-কে তো খুন করেছেন, সুতরাং আমরা এভাবে নির্দোষকে শাস্তি দিতে পারি না।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** বাঃ চমৎকার, এইভাবে দপ্তর চালাবেন?

**Mr. Speaker :** Dr. Bhunia, Do not disturb him, please take your seat.

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** এই যে সি. এম. ও. এইচ.-কে নিয়ে বললেন এটা বোধহয় দেবপ্রসাদ সরকার মহাশয় বলেছেন, সেই ব্যাপারে বলি ১৮ তারিখে আমরা তাদের সঙ্গে মিট করেছি, আজকে সি. এম. ও. এইচ.-র যে দায়িত্ব সেটা যদি তারা পালন না করে তাহলে....

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** স্যার, অসত্য কথা বলছেন।

(গোলমাল)

**(b) Mr. Speaker :** Dr. Bhunia, please take youi seat. Don't disturb him. He did not disturb you. Why are you disturbing him? Please take your seat. I warn you. What is this?

(Dr Manas Bhunia again rose to speak)

Dr. Bhunia, for the last time. I warn you. Please take your seat. If you don't take your seat, I will be forced to take action against you.

(Dr. Manas Bhunia did not take his seat)..

Dr. Bhunia, I name you under rule 347. Please leave the Chamber.

(at this stage Dr. Manas Bhunia left the Chamber)

**(Noise)**

(at this stage congress(I) Mambers walked out of the Chamber.)

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** সি. এম. ও. এইচ. হল আমাদের স্বাস্থ্য দপ্তরের, একটা জেলার সর্বোচ্চ লোক, তার দায়িত্ব হল সেখানে কিভাবে হচ্ছে সেটা দেখা। ডিস্ট্রিক্ট হসপিটাল, রুরাল হসপিটাল, স্টেট জেনারেল হসপিটাল, হেলথ সেন্টার, সাবসিডিয়ারি হেলথ সেন্টার, সাব-সেন্টার, এইগুলির কোথায় কি হচ্ছে না হচ্ছে সেটা দেখাও তার কর্তব্য ; এই কথাগুলি কি আমি বলতে পারব না? এটা আপনার দায়িত্ব, এটা আপনার দেখা দরকার, আজকে এই দায়িত্বের কথাটা মনে করিয়ে দেওয়াটা নিশ্চয় তিরস্কার নয়। আজকে অহেতুকভাবে এখানে দেবপ্রসাদ সরকার মহাশয় বললেন যে, তাদেরকে তিরস্কার করা হয়েছে, তাদের দায়িত্বের কথা যদি বলা হয় তাহলে সেটাকে কি তিরস্কার করা হয়, সেটাকে তিরস্কার করা হয় না। আমাদের এখানে যে ব্লাড ব্যাঙ্ক আছে সেটার সম্বন্ধে দেবপ্রসাদ সরকার মহাশয় বলেছেন যে, ব্লাড ব্যাঙ্কে ব্লাড রাখার কোনও ব্যবস্থা নেই, অর্থাৎ যে পরিমাণ ব্লাড থাকার কথা সেই পরিমাণ ব্লাড আমরা রাখতে পারি না, কিন্তু আমরা এখানে বলতে পারি নতুন পদ্ধতি অনুযায়ি সেন্ট্রাল ব্লাড ব্যাঙ্কে রক্ত বোতলে এখন নেওয়া হয় না, পলি ব্যাগে নেওয়া হয়, এই রকম ৬০ হাজার পলি ব্যাগস্ সেখানে রাখার ব্যবস্থা আছে। আমরা প্রফেশনাল ব্লাড ডোনারস যারা আছে তাদেরকে বারংবার বলেছি, তিরস্কার করেছি, অফিসারস্ যাঁরা আছেন তাদেরকেও বলেছি প্রফেশনাল ব্লাড ডোনারদের কাছ থেকে ব্লাড আপনারা নেবেন না। আমরা দুইটি পদ্ধতিতে ব্লাড টেস্ট করি, একটা হচ্ছে ভিভ. ডি. আর. এল টেস্ট, আর একটা হচ্ছে হেপাটাইটিস বি ; যখন ব্লাড নেওয়া হয় তখন সাথে সাথে এইগুলি দেখে নেওয়া হয়। অর্থাৎ রোগির দেহে যখন ব্লাড ট্রান্সমিশন হয় তখন এই দুটোই টেস্ট করে দেওয়া হয়। আমরা চেষ্টা করি ভলান্টারি অর্গানাইজেশন, সোশাল অর্গানাইজেশনসের থেকে যারা ক্যাম্প করে ব্লাড দেয়, তাদেরকেও আমরা উদ্বুদ্ধ করি ব্লাড দেওয়ার ব্যাপারে। আমাদের বিরোধী দলের মিঃ সুদীপ বন্দ্যোপাধ্যায় তো আমার কথাই তো বলছেন। তিনি তো আমার বাজেট বক্তৃতাতে সমর্থনই করেছেন—প্রিভেন্টিভ অ্যান্ড প্রোমোটিভ। আমার বাজেট বক্তৃতা যাঁরা পড়েছেন তাঁরা কি বুঝেছেন? আমি তো বলেছি, যে, মা এবং শিশু তাঁদের যদি সুস্থ করা যায় এন. সি. এইচ. প্রোগ্রামে এবং মায়ের অপুষ্টি অবস্থায় দুটো টিটেনাস অক্সাইড দেওয়া যায়—এবং শিশুকে ডি. পি টি., পোলিও, বি. সি. জি., মিজলস যদি দেওয়া যায়, তাহলে ভারতবর্ষের মায়েরা সুস্থ থাকবে। শিশুও সুস্থ থাকবে। সমাজ সুস্থ থাকবে। সুস্থ দেহ, মন নিয়ে আমরা বাঁচতে পারব। কারণ, স্বাস্থ্যই সম্পদ। স্বাস্থ্যকে যদি আমরা ঠিকভাবে পরিচালনা করতে পারি, তাহলে আমাদের দেশের উন্নতি সাধন হবে। অনেক অগ্রগতি হবে। তিনি বলেছেন প্রিভেন্টিভ এবং প্রোমোটিভ। আমিও সেই কথাই বলেছি। কিন্তু আজকে সুদীপ বন্দ্যোপাধ্যায় মহাশয় এর প্রশংসা করেছেন। আমি যে কথা বলছি যে, প্রিভেন্টিভ এবং প্রোমোটিভ, এটা আমরা নিশ্চয়ই চাই। আমরা চাই, এইভাবে ধীরে ধীরে, যেখানে যতটুকু, আমাদের সাধ্য আছে এবং প্রতিষেধকমূলক ব্যবস্থা করতে পারি, তাহলে আমাদের দেশের শিশু যেমন সুস্থ থাকবে, তেমনি মাও সুস্থ থাকবে এবং সমাজও সুস্থ থাকবে। আমি পরিশেষে বিরোধীদের দেওয়া সমস্ত কাট মোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Demand No. 32**

The Motions (Cut motions nos.9) moved by Shri Saugata Roy, Shri Apurbalal Majumder, Shri Sultan Ahmed, Shri Amar Banerjee and

Shri Debaprasad Sarkar that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The Motion of Shri Prasanta Kumar Sur that a sum of Rs. 3,33,58,06,000 be granted for expenditure under Demand No. 32, Major Heads : "2210-Medical and Public Health (Excluding Public Health) and 4210-Capital Outlay of Medical and Public Health (Excluding Public Health)".

(This is inclusive of a total sum of Rs. 83,39,52,000 already voted on account in March, 1990.), was then put and agreed to.

**Demand No. 33**

The Motions (Cut motions Nos. 5) moved by Shri Sultan Ahmed, Shri Saugata Roy, Shri Apurbalal Majumder and Shri Debaprasad Sarkar that the amount of the Demand be reduced by Rs. 100/- was then put and lost.

The Motion of Shri Prasanta Kumar Sur that a sum of Rs. 63,23,62,000 be granted for expenditure under Demand No. 33, Major Head : "2210-Medical and Public Health (Public Health)".

(This is inclusive of a total sum of Rs. 15,80,91,000 already voted on account in March, 1990). was then put and agreed to.

**Demand No. 34**

The Motions (Cut motions No. 2) moved by Shri Apurbalal Majumder and Shri Sultan Ahmed that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The Motion of Shri Prasanta Kumar Sur that a sum of Rs. 48,69,52,000 be granted for expenditure under Demand No. 34, Major Head : "2211-Family Welfare". (This is inclusive of a total sum of Rs. 12,17,38,000 already voted on account in March, 1990). was then put and agreed to.

[5-00–5-10 P.M.]

**Demand No. 40**

**Mr. Speaker :** There are 4 Cut Motions to Demand No. 40. All the Cut Motions are in order.

**Shri Saugata Roy** : Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

**Shri Sultan Ahmed** : do

**Shri Satyaranjan Bapuli** : do

**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** মাননীয় স্পিকার স্যার আমি আমাদের কাট মোশনগুলো মুভ করছি এবং মন্ত্রী মহাশয় যে বাজেট উত্থাপন করেছেন তার বিরোধিতা করে আমি আমার বক্তব্য রাখছি। প্রথমেই আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করব এক থেকে পাঁচ পাতায় তিনি যেসব কথাগুলি বলেছেন সেই সম্পর্কে। একটা ঐতিহাসিক পটভূমিকায় তিনি এই কথাগুলি লিখেছেন। ব্যক্তিগতভাবে উদ্বাস্তু আন্দোলনের সঙ্গে আমি জড়িত ও এই আন্দোলন করতে গিয়ে কখনো কখনো আন্দামানে উদ্বাস্তু ভাইয়েদের মধ্যে, কখনো দন্ডকারণ্যে উদ্বাস্তু ভাইদের মধ্যে, আবার কখনো বেতিয়ার বা ভারতবর্ষের বিভিন্ন এলাকায় বা পশ্চিমবাংলার গ্রামাঞ্চলের বিভিন্ন জায়গায় আমি তাদের সঙ্গে কুঁড়ে ঘরে দিন কাটিয়েছি। কাজেই আপনার বাজেটের প্রথম পাঁচ পাতায় যে ইতিহাসগুলি আপনি রচনা করেছেন সেইগুলি সম্পর্কে আমি একমত হতে পারছি না। আপনি বাজেট বইয়ে যে ভাষা ব্যবহার করেছেন তার মধ্যে কিছু কিছু ভাষা আছে, যে ভাষার অ্যাডজেক্টিভগুলি সম্বন্ধে আমি একমত হতে পারছি না, ভাষাগুলি আরও নরম হলে ভাল হত। কোনও কোনও জায়গায় চরম বিশ্বাসঘাতকতার কথা বলেছেন, আবার কোনও কোনও জায়গায় বলেছেন শরনার্থীদের সম্পর্কে দুমুখো নীতি নেওয়ার ফলে তারা বঞ্চনার শিকার হয়েছে—এইসব কথাগুলো যখন আপনি লিখেছেন, আমার মনে হয় আপনি উদ্বাস্তু আন্দোলনের সঙ্গে জড়িত ছিলেন না। যদি জড়িত থাকতেন, তাহলে শক্ত শক্ত কথাগুলি লিখতেন না। আমি কোনও শক্ত কথা বিশ্বাস করি না এবং সেইজন্য আমি নরম কথা আপনার কাছে রাখতে চাইছি। আপনার নিশ্চয় মনে আছে যে, উদ্বাস্তু আন্দোলন আমাদের শুরু হয়েছিল ১৯৫১ সালে এবং তখন সেই উদ্বাস্তু আন্দোলন খুব জোরদার হয়েছিল। সেই সময় অনেকে এই বিধানসভায় ঢোকেননি বা আসেননি। ১৯৫৭ থেকে আমি বিধানসভায় আছি এবং সেই সময় থেকে একাধিক্রমে ২০ বছর আমি বিধানসভায় বিভিন্ন কমিটির সঙ্গে যুক্ত আছি, কখনো কখনো আমাকে আন্দামানে পাঠানো হয়েছে, কখনো কখনো আমাকে বেতিয়ায় পাঠানো হয়েছে, আবার বিহারের বিস্তীর্ণ এলাকাও ঘুরে বেড়িয়েছি, আমি আপনার দৃষ্টি আকর্ষণ করে শুধু কথা বলতে চাই যে, এটা এমন একটা বিষয় অসহায় পূর্ববঙ্গ থেকে উৎখাত করা অসহায় নরনারীরা তাদের সঙ্গে সম্পর্ক রাখতে ও তাদের ভালবাসার প্রতি আমাদের সমস্ত মমত্ব দিয়ে বলবার আমরা চেষ্টা করি। এবং তাদের বেদনার কথা আমাদেরও খানিকটা জানা আছে, তা না হলে উদ্বাস্তুদের আমরা বুঝতে পারব না, তাদের বেদনা আমরা হৃদয়ে গ্রহণ করতে পারব না। আপনি সব সময় বলেছেন যে, আমরাই একমাত্র যাঁরা ওদের দিকে ভাল চোখে দেখেছি, আর কেউ দেখেনি। কিন্তু পশ্চিমবঙ্গে অনেকগুলি সংগঠন ছিল—ইউ. সি. আর. সি., আপনাদের সংগঠনে তাঁরা আন্দোলন করেছেন কখনো কখনো আমরা অস্বীকার করি না। আর. এস. পি.-র আর সি. আর. সি তাঁরা আন্দোলন করেছেন, তাঁদের জন্য কাজ করেছেন, যখন ফরওয়ার্ড ব্লকে ছিলাম তখন আমাদেরও সংগঠন ছিল, আমি তাঁদের হয়ে কাজ করেছি। আপনি শুধু আপনাদের কাজের ভূমিকাকে গৌরবান্বিত করেছেন, আর কোনও পার্টির ভূমিকাকে কৃতিত্ব দেননি। আপনাকে একটা কথা বলি, ১৯৭৯ সালের এই কথাগুলি আপনার লেখার মধ্যে একটুও নেই। আপনার এই কথাগুলি মনে থাকা উচিত, কারণ দীর্ঘদিন আপনি অ্যাসোসিয়েশনের সঙ্গে জড়িত হয়ে আছেন। ১৯৭৯ সালে নভেম্বর, ডিসেম্বর, জানুয়ারি, ফেব্রুয়ারি মাসে দণ্ডকারণ্য থেকে যারা এখানে চলে এসেছিল তাদের সেই মর্মান্তিক কাহিনী, তাদের উপর যে অত্যাচার নিপীড়ন.

চলেছিল তার উপর একটা লাইনও আপনার এই পাঁচ পাতার মধ্যে স্থান পায়নি। তাদের প্রতি যদি বেদনা, ভালবাসা থাকে তাহলে সেদিনের সেই বেদনার কথা অনুভূতির কথা একটা লাইনেও অন্তত রূপায়িত হবার চেষ্টা হবে, সেটা আপনার কাছে আশা করেছিলাম, কিন্তু সে আশা পুরণ হয়নি। উদ্বাস্তু উন্নয়নশীল সমিতির রাই বরণ বারুই তিনি অনেকগুলি পাতার একটা চিঠি দিয়েছিলেন, মরিচ ঝাঁপিতে প্রতিদিন যা ঘটেছে তার প্রতিটি কাহিনী তিনি এই চিঠিতে লিখেছেন। চারদিকে ব্লকেড করেছিল, তার ফলে খাবার পৌঁছাতে পারেনি, তাদের নৌকো নদীতে ডুবিয়ে দেওয়া হয়েছিল, খাবার সিজ করা হয়েছিল, তারজন্য অনাহারে মারা গেছেন ৪৩ জন। ৩১.১.৭৯ তারিখে যেগুলি, টিয়ারগ্যাসিং, লাঠিচার্জ চলেছিল তাতে নিখোঁজ হয়েছে ১২৮ জন, আর মৃত্যুমুখে পতিত হয়েছে, যাদের ডেড বডি পাওয়া গেছে তাদের সংখ্যা ৩৬ এবং এরসঙ্গে নৌকা ছিনতাই ৬০ খানা। জেলে আটক বা অন্য যা সংবাদ সংগ্রহ করতে পেরেছি তাতে মোট মৃত্যু হয়েছিল ৩১-১-৭৯ তারিখে গুলি, টিয়ার গ্যাসিং, পুলিশি অত্যাচার আক্রমণে ৩৬, অনাহারে মৃত্যু ৪৩, লাশ পাওয়া যায়নি ১২৮ জনের। এই মর্মান্তিক ছবি আপনার বেদনশীল মনের কাছ থেকে আশা করেছিলাম আপনার এই ৫ পাতায় লিপিবদ্ধ থাকবে, কিন্তু তা থাকেনি। আমি বলতে চাইনা কেন দণ্ডকারণ্য থেকে ঘুরে এল কাদের উস্কানিতে, কিন্তু তবুও আপনাকে বলতে চাই যখন তাদের সম্পর্কে ভালবাসার কথা বলি, তাদের উন্নয়নের কথা বলি, তাদের পুনর্বাসনের কথা বলি তখন এই জিনিসগুলি ভুলে গেলে চলবে না, এগুলি আপনার কাছে আশা করব। আমার কাছে যে ১৫-২০ পাতার কাহিনী লিপিবদ্ধ আছে সেই কাহিনী আমি বলতে পারব না, এর বড় বড় কাহিনী তো আপনার কাছে আছে। এটা ঠিক যে সিদ্ধার্থশঙ্কর রায়ের আমলে তাদের জমির পাট্টা দেওয়া হয়েছিল এবং অনেক টার্মস অ্যান্ড কন্ডিশন তার মধ্যে ছিল এটা ঠিক।

[5-10–5-20 p.M.]

পরবর্তীকালে সেই উদ্বাস্তুদের আপনারা পাট্টা দিতে চেয়েছিলেন ইউথ টার্মস অ্যান্ড কন্ডিশন। কি টার্মস অ্যান্ড কন্ডিশন ছিল সেটা এই বইতে লেখা আছে। আমার কথা নয়, আপনারা পাট্টা দিতে চেয়েছিলেন এই টার্মস অ্যান্ড কন্ডিশনে। এই বইটি কয়েক বছর আগে বেরিয়েছিল, সেখানে সব লেখা আছে। আর. এস. পি.-র আর. সি. আর., সি আর. সি.-র পুস্তক প্রকাশিত হয়েছে। সেখানে লেখা আছে ৯৯ বছরের লিজ নবীকরণ করবেন কি না সেটা তৎকালীন সরকারের ইচ্ছাধীন। ৯৯ বছর পরে উচ্ছেদ করবার অধিকার রেখে দিয়েছিলেন। সেই উচ্ছেদ করবার অধিকার তৎকালীন সরকারের হাতে থাকবে। নিজের বসবাসের ব্যাপারে থাকার জন্য লিজ দিতেন। কোনও দুস্থ আত্মীয় বন্ধুবান্ধবকে আশ্রয় দিলে শর্ত ভঙ্গ হবে, দিস ওয়াজ ওয়ান অব দি টার্মস। ভাড়া দেবার কোনও প্রশ্নই ওঠে না। এখানে কুঁড়ে ঘর করেও ভাড়া দেবার কোনও অধিকার নেই। দুস্থ আত্মীয়কে রাখবার অধিকার নেই। বাড়ির সামনের দু'ফুট জায়গা যদি কেউ জোর করে দখল করে নেয় তাহলে হি ইজ লায়াবল্ টু বি ইজেক্টেড। বাড়ির সীমানা লঙঘন করলে, বাড়ি পরিষ্কার না রাখলে হি ইজ লায়াবল টু বি ইজেক্টেড। সীমানার চিহ্ন না রাখতে পারলে হি ইজ লায়াবল টু বি ইজেক্টেড। সময় মতো খাজনা দিতে না পারলে হি ইজ লায়াবল টু বি ইজেক্টেড। ভাড়া দেওয়া, দোকান করা, ব্যবসা করার কোনও অধিকার ছিল না। বন্ধু, আত্মীয়কে আশ্রয় দেবার ক্ষমতা ছিল না। তৃতীয়

শ্রেণীর নাগরিক হিসাবে বসবাস করতে হবে। দিস ইজ দি অ্যাসেসমেন্ট অব আর. এস. পি.-, আর. সি. আর. সি। বাড়ি বন্ধক দিয়ে ধার নিতে পারবে না। শুধুমাত্র এল. আই. সি. গভর্নমেন্টের কাছ থেকে কিছু ধার নিতে পারবে বিয়ে বা উৎসবে, তাছাড়া নিতে পারবে না। এই সমস্ত টার্মস অ্যান্ড কন্ডিশন ইমপোজ করে লিজ দেবার ব্যবস্থা করেছিলেন। তার বিরুদ্ধে আর. এস. পি. আপত্তি করেছিলেন। আর. এস. পি অনুরোধ করেছিলেন আপনারা এটা করবেন না, এই দলিল, পাট্টা দেবেন না। এই পাট্টা তৈরি করে দ্বিতীয় শ্রেণীর নাগরিকে রূপান্তরিত করছেন। এই টার্মস ফুলফিল করতে পারবে না। আপনি তাদের উচ্ছেদ করতে পারবেন। এই জন্য আর. এস. পি. নেতারা কেন্দ্রীয় সরকারের কাছে অনুরোধ করেছিলেন, তাদের সঙ্গে কথা বলেছিলেন। তারা বলেছিলেন, আমরা আলোচনা করতে রাজি আছি। টার্মস অ্যান্ড কন্ডিশনে এইসব থাকা উচিত নয়। তারা সংশোধন করতে রাজি ছিলেন। আপনারা সেই সময় না দিয়ে, আর. এস. পি.-র কথা না শুনে জোর করে কলোনির মানুষগুলির উপর তাদের দারিদ্রের সুযোগ নিয়ে এটা চাপিয়ে দিলেন। তখন আপনি মন্ত্রী ছিলেন না। কিন্তু তখন যিনি মন্ত্রী ছিলেন তিনি চেয়েছিলেন কলোনির এই উদ্বাস্তু ভাইরা পাট্টা নেবে, হি মাস্ট বি অ্যাট মাই ক্লাসেস। আমাদের কথামতো না চললে তাকে যাতে উঠিয়ে দিতে পারা যায় সেই জন্যই এটা করা হয়েছিল। এরপর আমি দন্ডকারণ্য সম্পর্কে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। দন্ডকারণ্য যখন যাওয়া হয়, আমিও তাতে ছিলাম। দণ্ডকারণ্যে যাতে না যায় তার জন্য আন্দোলন গড়ে তোলা হয়েছিল পশ্চিমবাংলা থেকে। দন্ডকারণ্যে পুনর্বাসন সম্ভব নয়, এই কথা বলা হয়েছিল। আন্দামান, নিকোবরে যাতে না যায় তার জন্য আন্দোলন করা হয়েছিল ইউ. সি. আর. সি. থেকে। এখানেই তাদের পুনর্বাসন হতে পারে। , এটা রিথিংকিং-এর দরকার আছে। পশ্চিমবাংলার বাইরে যাবার প্রয়োজন নেই। এখানে যথেষ্ট জমি আছে, সেখানে তাদের পুনর্বাসন দেওয়া সম্ভবপর। আমি দন্ডকারণ্যে গিয়েছিলাম, আন্দামান, নিকোবরেও গিয়েছিলাম। আমি দেখেছি সেখানে তাদের স্বার্থক পুনর্বাসন হয়েছে। আন্দোলন যারা করেছিলেন তারা এটা জানবেন। উদ্বাস্তু আন্দোলনে কৃপাসিন্ধু সাহা ছিলেন না। সেই সময় বলা হয়েছিল যে, পশ্চিমবঙ্গে প্রভূত পরিমাণে জমি আছে যেখানে উদ্বাস্তুদের পুনর্বাসন হওয়া সম্ভব। নানা ক্যাম্প থেকে তাদের যখন নিয়ে আসা হয়েছিল—আমি বিধানসভায় নাম করতে চাই না কারণ নাম করাটা বিধানসভায় সমীচিন নয়, কিন্তু কারা নিয়ে এসেছিল আপনারা জানেন এবং তারপর তাদের কি অবস্থা হয়েছিল আপনারা জানেন। বসিরহাট ছাড়িয়ে আরো পশ্চিমে রেল স্টেশনের পাশে তাদের যে আনা হয়েছিল সেকথা আপনারা জানেন। হাসনাবাদ এলাকায় আমি গিয়েছিলাম এবং সেখানে গিয়ে শুনলাম যে, অর্ডার দেওয়া হয়েছে যে ঝুপড়ির মধ্যে তাঁবুর মধ্যে যারা আছে তাদের বাইরে থেকে কেউ গিয়ে খাবার দিতে পারবেন না, ডাক্তাররা ট্রিটমেন্ট করতে পারবে না, ঔষধ দিতে পারবে না ইত্যাদি। আমি যখন সেখানে গিয়েছিলাম তখন আমাকে অনেকে বললেন যে, আপনি পুলিশকে বলুন, এই খাবার-দাবার, ঔষধপত্র ইত্যাদি দেবার সুযোগ যাতে পাওয়া যায়। ওখানে যারা পুলিশ ছিল তাদের আমি এ ব্যাপারে অনুরোধ করলাম কিন্তু তারা বললেন যে, অর্ডার আছে, দেওয়া যাবে না। সেখানে আপনাদের সরকারি অর্ডার ছিল যে খাবার দেওয়া যাবে না। সেখানে ঘুরে ঘুরে চোখের সামনে আমি দেখেছি বাচ্চা শিশু অনাহারে বিনা চিকিৎসায় মারা গিয়েছে এবং তাদের মা-রা তাদের মাটিতে পুঁততেও পারেনি, ঐ ইছামতীর

জলে ভাসিয়ে দিয়েছে। ইছামতীর জলের ঐ হিংস্র কুমির, হাঙররা সেই সমস্ত শিশুর মৃতদেহ খেয়েছে সেসব আমি নিজের চোখে দেখেছি। সেইসব সত্য কাহিনীর কথা তো এরমধ্যে নেই। সেসব কাহিনী লিখতে হলে তো চোখের জল ফেলে তা লিখতে হবে। যারা সেখানে গিয়েছিল তাদের মধ্যে বেশিরভাগই হচ্ছে সিডিউল্ড কাস্ট সম্প্রদায়ের লোক। সেখানে যদি বলা হত যে তোমাদের মধ্যে ক'জন নন সিডিউল্ড কাস্ট লোক আছ হাত তোলো তাহলে দেখা যেত যে, একটা/দুটোর বেশি হাত বোধহয় উঠত না। সেই সমস্ত অসহায় মানুষগুলি দিনের পর দিন সেখানে অত্যাচারিত, নির্যাতিত হয়ে আস্তে আস্তে মৃত্যুর মুখে ঢলে পড়েছে। সেইসব ইতিহাস কিন্তু লিপিবদ্ধ হয়নি। একটা ইন্ডিপেনডেন্ট এনকোয়ারি করে আপনি যদি পারেন তাহলে কিভাবে তারা অত্যাচারিত, নির্যাতিত হয়েছেন সেসব বার করবেন। সেখানে আমার দেশের, আমার গ্রামের অনেক নির্যাতিত, নিপীড়িত মানুষ ছিল, তাদের কথা আমি জানি, আশা করি আপনি সেটা চিন্তা করবেন। তারপর এখানে বছর তিনেক আগে যখন রাজীব গান্ধী এস রাজভবনে মিটিং করেছিলেন তখন আমি সেই মিটিং-এ ছিলাম, আমি জানি যে, তাঁকে বলা হল যে, পশ্চিমবঙ্গের সমস্ত কলোনিকে আমরা স্বীকৃতি দিতে চাই, পারমানেন্ট রাইট দিতে চাই, রাজীব গান্ধী তাতে রাজি হয়েছিলেন এবং ৯০ কোটি টাকার মতন দিয়েছিলেন। আমি হিসাব করে দেখছিলাম যে, সব কলোনিগুলির সমস্ত জমি যদি নেন তাহলে ২০-২৫ কোটি টাকার দরকার, সেখানে আপনারা ৯০ কোটি টাকা পেয়েছেন। তাছাড়া তারা যে লোন নিয়েছিলেন ১৬৫ কোটি টাকা, এটাও কেন্দ্রীয় সরকারের টাকা, সে জমির টাকাই বলুন, গৃহনির্মণের ঋণই বলুন তা মকুব করা হয়েছে। আপনার ভাষণে কিন্তু এসব কথা বলেননি। আপনাকে আমি এরজন্য দোষ দিচ্ছি না। যারা লিখে দিয়েছে তারা এগুলি দেখেননি। আপনার সময় হয়নি খুঁটিনাটি দেখার, তারজন্য আপনাকে দোষারোপ করছি না শুধু অনুরোধ করছি পরবর্তীকালে এগুলি যত্ন সহকারে দেখবেন এবং সেখানে সত্যিকারের ইতিহাস যাতে বেরিয়ে আসে তারজন্য চেষ্টা করবেন।

[5-20–5-30 P.M.]

আমি আপনাকে এইটুকু বলবার চেষ্টা করছি যে, যেখানে যে কলোনি আছে, অনেক জায়গায় ভাল কাজ হয়েছে, অনেক জমি অ্যাকোয়ার করার ব্যবস্থা করা হয়েছে। আমি যে লিস্ট সংগ্রহ করেছি তাতে প্রায় ৬০ হাজার প্লট, হয়ত তার থেকে একটু কম হবে, সেই প্লট আপনি ডিস্ট্রিবিউট করেছেন এবং সব চেয়ে বেশি ২ লক্ষ ২০টা প্লট হবে, সেটা বেড়ে হয়ত ২।। লক্ষ হতে পারে, সেই প্লট আপনি নিশ্চয়ই ৫ বছরের মধ্যে বন্দোবস্ত দিতে পারবেন বলে আমি আশা করছি। এই ব্যাপারে আমার সহযোগিতা যদি দরকার হয় আমি নিশ্চয়ই সহযোগিতা করব। আমি আপনাকে এবারে একথা বলব যে বিভিন্ন জায়গায় কিছু স্বার্থান্বেষী লোক নিয়ে কমিটি করা হয়েছে। সেখানে বলা হয়েছে যে, সেই কমিটির মধ্যে দিয়ে যদি না আস, যদি চাঁদা না দিয়ে আস তাহলে হবে না। সে যদি কমিটির মধ্যে দিয়ে না আসে, চাঁদা না দিয়ে আসে তাহলে তাকে পাট্টা দেওয়া হচ্ছে না। আমি জানি হাওড়াতেও একই রকম জিনিস হয়েছে। গরিব মানুষ, নিরীহ মানুষ তারা পাট্টা পাচ্ছে না। আমি কমিশনারের কাছে চিঠি লিখেছিলাম। তিনি এনকোয়ারি করেছেন এবং দেখেছেন যে, সেই গরিব মানুষগুলি পাট্টা পায়নি। আমি আপনাকে বলব যে, এইটুকু অন্তত মেনে নিন যে

ইন্ডিভিজুয়াল কোনও ব্যক্তি, সে যদি কোনও দালাল না ধরে, কাউকে না ধরে আপনার কাছে আসে, আপনার দপ্তরের কাছে আসে তাহলে যাতে তার প্রতি ন্যায় বিচার করা হয়। সে যদি বোনাফায়েড হয়ে থাকে, সে যদি ন্যায় সঙ্গতভাবে জমিতে বসবাস করে থাকে সেটা কি কার্যকর হবে না? তাকে বিশেষ কোনও পার্টির মাধ্যমে বা বিশেষভাবে যারা চাঁদা আদায় করে তাদের মাধ্যমে আসতে হবে? আমি একথা বলব যে, আপনি পরিষ্কার করে ঘোষণা করুন যে ব্যক্তিগতভাবে, মানুষ হিসাবে সে যেতে পারে কি না? যদি অফিসাররা স্যাটিসফায়েড হন এবং তিনি যদি কাগজপত্র দিয়ে প্রমাণ করেন তাহলে তাকে কেন আপনি দেবেন না? আমরা সেখানে দেখেছি যে যারা বেশি জমি দখল করে আছে তারা একটা কমিটি করে বসে আছে। সেই কমিটি থেকে ৫ কাঠা পর্যন্ত তারা পেয়েছে। ২ কাঠা, ৫ কাঠা যে যতটুকু দখল করে আছে আপনি তাদের দিন তাতে কোনও আপত্তি নেই। কিন্তু প্রশ্ন হচ্ছে, যদি কোনও ব্যক্তি, সে উদ্বাস্তু, দরিদ্র আপনার কাছে এসে বলে যে, আমি এত বছর ধরে এখানে আছি, এই আমার কাগজপত্র, আমাকে দেওয়া হোক, সেই অ্যাপ্রোচ করার অধিকার তার আছে কি নেই? আপনি নিশ্চয়ই আমার সঙ্গে এগ্রি করবেন, আপনি অন্তত এটুকু ঘোষণ করুন যে কোনও দালালকে ধরতে হবে না, কোনও মানুষকে ধরতে হবে না, কোনও সংগঠনকে ধরতে হবে না, তার নিজস্ব ব্যক্তি সত্তায় অ্যাজ এ সিটিজেন অব ইন্ডিয়া সে আপনার কাছে এসে দাবি করতে পারে কি না যে আমাকে স্বীকার করেনি? দক্ষিণ দিকের যেকোনও জায়গায় যান, দক্ষিণ কলকাতার আশেপাশে যান সেখানে দেখবেন যে তারা একা অফিসারদের কাছে গেলে তাদের তাড়িয়ে দিচ্ছে। তাদের বলা হচ্ছে যে, তোমরা গ্রুপের মাধ্যমে, দলের মাধ্যমে যদি না আস তাহলে তোমাদের দেওয়া হবে না। আমার মনে হয় এটা অত্যন্ত নির্মম. এটা করা ঠিক হবে না। আমি জানি মৌরসী পাট্টা সেন্ট্রাল গভর্নমেন্ট দিয়ে দিয়েছে, টাকা দিয়ে দিয়েছে। ২৫ কোটি টাকা দিয়েছে ৯০ কোটি টাকার মধ্যে। রাজীব গান্ধীর সরকার টাকা দিয়েছে। আমি সেই মিটিংয়ে ছিলাম। আপনি নিশ্চয়ই স্বীকার করে নেবেন একথা। আমি জানি সত্যকে আপনি অস্বীকার করতে পারবেন না। আপনার নিশ্চয়ই মনে আছে, আমি আপনার কাছে একটা চিঠি দিয়েছিলাম সেই চিঠিতে আমি কতকগুলি জায়গার কথা বলেছিলাম এবং তাতে হাওড়ায় ললিতমোহন কলোনির কথাও বলেছিলাম। সেখানে দেখবেন যে, সেই কলোনির উদ্বাস্তুরা সেখানে আছেন। জমি অ্যাকোয়ার করে রিফিউজি রিহ্যাবিলিটেশন দপ্তরের কাছে পৌঁছে দেওয়া হল। দপ্তরের অফিসারদের সামনে সেই জমি অন্য লোককে দখল করতে দিলেন, অফিসাররা কোনও প্রতিবাদ করলেন না। এটা অত্যন্ত দুঃখের কথা। সেই চিঠির জবাব আমি পেয়েছি আপনার কাছ থেকে। আমি সেজন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। আপনি কোন আইনে দেওয়া হয়েছিল সেটা বলেছিলেন এবং আপনি একথাও বলেছিলেন যে, West Bengal Acquisition and Settlement of Homestead Land Act, 1969. এই আইনে তাদের দেওয়া হয়েছিল। আমি আপনাকে একথা জানাচ্ছি যে, যিনি ড্রাফট করে দিয়েছেন তিনি আপনাকে মিসলিড করেছেন। আমি আপনাকে বলব যে, আপনার পক্ষে হয়ত সম্পূর্ণ ভাবে আইনকে জানা সম্ভব হয়ে ওঠে না, কিন্তু যে অফিসার ড্রাফট করে আপনাকে দিয়েছেন, তিনি তো আইনটা দেখবেন যে এই আইন প্রযোজ্য হয় না। তিনি তো দেখবেন যে গভর্নমেন্টের অ্যাকোয়ার করা জমি দ্বিতীয়বার অ্যাকোয়ার করা যায় না। এই আইনের বলে কারা থাকতে পারে? আপনি জানিয়েছেন যে

কারা থাকতে পারে—শুধু থাকতে পারে ল্যান্ডলেস আর্টিজেন, ফিসারম্যান, ল্যান্ডলেস লেবারারস। তারা থাকতে পারে, যারা সম্পূর্ণ ভূমিহীন মানুষ, কোনও মতে জীবন কাটিয়ে চলেছে, তাদের জন্য এটা করা হচ্ছে। কিন্তু এই আইনের বলে তাদের ওখানে পাট্টা দিতে পারেন না। তাদের জমি দিয়েছেন, তাদের পাকা বাড়ি করে দিয়েছেন। নির্মম হাতে তাদের সাজা দেবার ব্যবস্থা আপনাকে করতে হবে। আমি জানি, নিচের তলার ঘটনা আপনার কাছে গিয়ে পৌঁছায় না। আমি ব্যক্তিগতভাবে আপনার কোনও দোষ দিচ্ছি না। কিন্তু যেখানে অফিসার জেনেশুনে এইসব কাজ করেছে, আপনাকে মিথ্যা কথা বলে, ভুলভাবে বুঝিয়েছে, তাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করুন। আমি তো দেখিয়ে দিয়েছি, দুটো আইনের কোনও আইনই চলে না এখানে। সেইজন্য আপনার কাছে এই বিষয়টা বলছি, আমি জানি আপনি সেই চিঠি পাঠিয়ে দিয়েছেন। বিনয়বাবুর কাছ থেকে চিঠি পেয়েছি, উনি বিষয়টা দেখছেন আশা করি আপনার এবং বিনয়বাবুর নির্মম হাত সেই সব অফিসারদের বিরুদ্ধে যাবে, যারা গরিব উদ্বাস্তু ভাইদের বঞ্চিত করেছে, সেইসব জমি থেকে। তাদের বিরুদ্ধে নিশ্চয়ই আপনাদের হাত শক্ত হবে। সেই সঙ্গে সঙ্গে আরও বলতে চাইছি আপনার কাছে, ডেভেলপমেন্ট অব এরিয়া—আমি জানি ডেভেলপমেন্ট সেখানে অসম্ভব হয়ে দাঁড়িয়েছে। আমার কাছে বিক্ষোভ এসেছে কোনও কোনও জায়গা থেকে। যদি কেউ পাঁচ কাঠা নিয়ে থাকে তাহলে তার থেকে জোর করে আর একজনকে দিয়ে দেওয়া হচ্ছে। আড়াই কাঠা করে ভাগ করে দিতে বাধ্য করা হচ্ছে। সেটাও ঠিকভাবে হচ্ছে না, কারণ যদি কোনও বিশেষ দল থেকে না আসে তাদেরকে দেওয়া হচ্ছে না। এটাই আমার কাছে একটা বেদনার কথা। আমার এলাকাতেও তাই হচ্ছে। দরিদ্র, অসহায় মানুষ, তারা এখনও পর্যন্ত পাট্টা পাচ্ছে না। এক শ্রেণীর পয়সাওয়ালা লোক, যারা পাট্টা পেয়ে গেছেন, সেই পাট্টা নিয়ে তারা অন্যায় ভাবে কাজ করছে। সেই জন্য আপনার কাছে বলব, যে সমস্ত ব্যবস্থা এখন হচ্ছে, ডেভেলপমেন্ট এর ব্যবস্থা পরে হবে, আমি জানি সেই কথা, কিন্তু সেই ডেভেলপমেন্টের ব্যবস্থা যদি না করা হয়, অনেকগুলো জায়গা ডেভেলপমেন্ট হচ্ছে, কোনও কোনও জায়গায় ডেভেলপমেন্ট হয়েছিল। যেমন ধরুন ডেভেলপমেন্ট হয়েছিল ৩৩৯টা কলোনি, যেটা প্রথম হয়েছিল আর্বান গভর্নমেন্ট স্পনসর্ড কলোনি, যেখানে ৭৬ হাজার ৮৩৬টা দেওয়া হয়েছে প্লট, সেইগুলো হয়েছিল। কিন্তু সেইগুলো ভেঙে যাচ্ছে, ক্রমাগত ভেঙে ভেঙে নষ্ট হয়ে যাচ্ছে। ডেভেলপমেন্ট কমপ্লিট হয়েছিল, ১৪৯ কলোনিতে ডেভেলপমেন্ট কমপ্লিট হয়েছিল। কোনও কোনও জায়গায় অর্ধেক হয়েছে পুরো মাত্রায় হয়নি। সেইগুলো করতে হবে। যেগুলো ১৪৯, সেইগুলো আবার ভেঙে নষ্ট হয়ে যাচ্ছে, সেইগুলোকে আবার করতে হবে। ডেভেলপমেন্ট পার্শিয়ালি হয়েছে ১৭৯ জায়গায়। ৭০৬ কলোনি যেখানে আছে, সেখানে ডেভেলপমেন্ট করার প্রয়োজন আছে, আমি একমত আপনার সঙ্গে, সেই ডেভেলপমেন্টের জন্য টাকা দেওয়া দরকার। কিন্তু এইটুকু বলব, কোনও কোনও সময় আমরা জানি যে, আপনাদের সরকারের তরফ থেকে চালু করা হয়েছিল যে ৭৫০ কোটি টাকা দেওয়া হোক, তখন আমাদের এখানকার যিনি মেয়র আছেন, তিনি চেয়েছেন ১৮২৭ কোটি টাকা দেওয়া হোক। এই সমস্ত টাকা সেইভাবে ধরলে হয় না। স্কীম করে টাকা চাওয়া হোক, আমি আছি আপনাদের সঙ্গে। তবে আমি এই কথা বলি, মরিচঝাঁপির বেদনা, আর এখানকার যারা উদ্বাস্তু ভাইরা আছেন, ২ কোটি ৫০ লক্ষ প্লট তাদের মধ্যে বিলি

এই বলে আমার বক্তব্য শেষ করছি।

[5-30–5-40 P.M.]

**শ্রী ধীরেন সেন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শরনার্থী ত্রাণ ও পুনর্বাসন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় যে ব্যয়-বরাদ্দের দাবি এখানে পেশ করেছেন তাকে সমর্থন করে আমি দু'একটি কথা বলতে চাই। আমার প্রথম কথাই হচ্ছে বিরোধী দলের সদস্য অপূর্ববাবু এক্সটেম্পোর বক্তৃতা করে গেলেন। উনি যে দলের লোক সেই দলের প্রাক্তন সরকারের এবিষয়ে দায়-দায়িত্ব উনি এক্সটেম্পোর বক্তৃতা দিয়ে কিছুটা মুছে দেবার চেষ্টা করলেন। তবে উনি ওঁর বক্তৃতার মধ্যে আর. এস. পি. দলের যে দলিলের কথা বললেন সে দলিলের বিষয়ে আমার বিশেষ কিছু জানা নেই, ওবিষয়ে দলিল আমরা মেনে নিয়েছিলাম এবং চাপে পড়ে মেনেছিলাম। তবে অপূর্ববাবু তখন কোথায় ছিলেন জানি না এবং উদ্বাস্তু সমস্যার সঙ্গে জড়িত ছিলেন কিনা। আজকে এখানে এবিষয়ে বিশেষ কোনও বিতর্কের অবকাশ নেই। আমরা চাই রাজনৈতিক সিদ্ধান্তের বলি যেসমস্ত উদ্বাস্তু ভাইরা হয়েছিলেন তাদের সঠিক এবং সুষ্ঠু পুনর্বাসনের ব্যবস্থা হোক। লক্ষ লক্ষ লোক উদ্বাস্তু হয়ে এসেছিলেন, আজকে ৪২ বছর পরেও তাঁদের সম্বন্ধে আমাদের বিধানসভায় আলোচনা করতে হচ্ছে, তাঁদের পুনর্বাসনের ব্যাপারে আলোচনা করতে হচ্ছে, এর চেয়ে লজ্জার আর কি হতে পারে। এটা আমাদের জাতীয় লজ্জা এবং এই লজ্জার কথা মনে রেখেই আমাদের এগিয়ে যেতে হবে। যাতে পুনর্বাসনের বিষয়টি শীঘ্রই সমাপ্ত হতে পারে। অবশ্য আমরা জানি আমাদের বামফ্রন্ট সরকার এব্যাপারে সজাগ আছেন। অপূর্ববাবু নিশ্চয়ই জানেন যে কংগ্রেস দল কিরকম এবিষয়ে সজাগ ছিল, কেন্দ্রে এবং রাজ্যে একই সাথে তাঁরা ক্ষমতায় ছিলেন, অথচ এই সমস্যাকে কখনই সেইভাবে গুরুত্ব দিয়ে দেখেননি। অপূর্ববাবু মরিচঝাঁপির কথা এবং আরো অন্যান্য কয়েকটি কথা উল্লেখ করে অনেক কথা বললেন এবং বেশ কিছু ভুল তথ্য এই সভায় পেশ করলেন। আমার স্মরণ শক্তি খুব একটা দুর্বল নয়, আমি জানি তিনি ঐ তথ্যগুলি ভুল দিলেন। অবশ্য বিধানসভায় অসত্য বক্তব্য পরিবেশন করার অধিকার ওঁর আছে এবং সেই সুযোগে উনি তাই করলেন। এবং সেইভাবে বক্তব্য রেখে কিছু মানুষের বাহবা তিনি পেতে পারেন, কিন্তু আমাদের কাছ থেকে পাবেন না এবং দেশের বেশিরভাগ মানুষের কাছেই পাবেন না। মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর ব্যয়-বরাদ্দের দাবি পেশ করতে গিয়ে এখানে যে বিবৃতিটি রেখেছেন সেই বিবৃতির মধ্যে তিনি পরিষ্কারভাবে সমস্ত কিছু উল্লেখ করেছেন। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব যে, আমাদের হাতে যখন টাকা এসে গেছে, তখন কিন্তু টাকা সঠিকভাবে খরচ করার জন্য আপনার স্টাফ ইত্যাদির সেইভাবে ব্যবস্থা নেই। আপনি আগে সেদিকে নজর দিন। তা নাহলে সময়ের মধ্যে টাকা খরচ করতে অসুবিধা হবে। জমির নিঃশর্ত মালিকানা নিশ্চয়ই পাওয়া যাচ্ছে, এবিষয়ে কোনও সন্দেহ নেই। কিন্তু এখনো অনেক কলোনি আছে যেগুলির বৈধকরণ হয়নি। মাত্র ১৭৫টি কলোনির সম্পন্ন হয়েছে, এর বাইরে এখনো অনেক জবরদখল কলোনি আছে। সেগুলোকে বৈধকরণ করার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। মাননীয় মন্ত্রী মহাশয়, তাঁর বক্তব্যের ৭(১) প্যারায় বলেছেন, ''জমি হস্তান্তরের ক্ষেত্রে দুটি বিষয় বিশেষভাবে উল্লেখযোগ্য। কেন্দ্রীয় সরকারের জমির ক্ষেত্রে পূর্বাহ্নে ক্ষতিপূরণ না দিয়ে জমির অগ্রিম দখল পেতে অসুবিধা দেখা দিচ্ছিল। রাজ্য সরকার বিষয়টি নিয়ে কেন্দ্রীয় স্বরাষ্ট্র দপ্তরের সঙ্গে যোগাযোগ করে। বিগত আগস্ট মাসে (১৯৮৯) এক বৈঠকে ঠিক হয় যে, জমি হস্তান্তরে ও জমির ক্ষতিপূরণ হওয়ার বিষয়টি পৃথকভাবে

বিবেচিত হবে এবং যে যে ক্ষেত্রে যৌথভাবে জরিপের কাজ হয়ে গেছে এবং মালিকানা ইত্যাদি নিয়ে কোনও বিরোধ নেই সেই সেই ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের সংশ্লিষ্ট দপ্তর রাজ্য সরকারকে জমির অগ্রিম দখল দিয়ে দেবে।" এবিষয়ে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার প্রশ্ন হচ্ছে, এই কাজ কত দূর হয়েছে, কত জমি আমরা পেয়েছি, কত লোক পুনর্বাসন পেয়েছেন? এছাড়া আপনার কাছে আমার আবেদন নিঃশর্ত দলিল বন্টনের যে কাজ চলছে তা আরো দ্রুততার সঙ্গে করতে হবে। কারণ আমরা জানি গরিব উদ্বাস্তুরা যদি দলিল পায় তাহলে তারা ব্যাঙ্ক বা অন্য জায়গা থেকে ঋণ নিতে পারবে। সেইজন্য আমার অনুরোধ এবিষয়ে মাননীয় মন্ত্রী মহাশয় একটা টাস্ক ফোর্স গঠন করে দিন, সময়ের মধ্যে যাতে কাজ শেষ হতে পারে। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি নিশ্চয়ই অনেক কলোনিকেই বৈধকরণ করেছেন, কিন্তু সোনারপুরের কাছে যে রেল কলোনি আছে সেটার এখনও বৈধকরণ করতে পারেননি। সেখানে ১৯৫০-৫১ সাল থেকে সকলে এসেছেন। অনেকে সেখানে বড় বড় বাড়িঘর করে বসে আছেন। সেক্ষেত্রে আমার বক্তব্য হচ্ছে এটা ত্বরান্বিত করার চেষ্টা করুন রেলের এইটা বৈধকরণ যাতে হতে পারে। আরবান এরিয়াতে যে বাড়তি জমি আছে সেখানে আপনি দেড় কাঠা করে দিতে বলেছেন। এটা কলকাতা শহরতলিতে হতে পারে। কিন্তু যেখানে মিউনিসিপ্যালিটি আছে, অর্থাৎ বীরভূম জেলা, বাঁকুড়া জেলাতে যাতে দেড় কাঠার বেশি জমি দিতে পারেন সেই ব্যাপারে চেষ্টা করবেন। ২ কাঠা থেকে আড়াই কাঠা দেবার ব্যবস্থা করার জন্য। আমি আপনাব কাছে আবেদন জানাচ্ছি। এসব জায়গাতে অনেক উদ্বাস্তু ভাইয়েরা গৃহপালিত পশু রাখেন, পূর্ববাংলা থেকে আসার জন্য এইসব ভাইরা গাছপালা লাগাতে অভ্যস্ত, সুতরাং তাঁরা সেখানে গাছপালা লাগান, এইদিকটা আপনাকে চিন্তাভাবনা করতে হবে। আর একটি সমস্যার কথা আমি আপনাকে বলি, আমি বীরভূম জেলার লোক, বীরভূম জেলাতে কয়েক শত কলোনি আছে। তারমধ্যে চুরুট গ্রাম বীরভূমে পড়ে। এই চুরুট গ্রামের উদ্বাস্তু ভাইরা বাস্তুভিটা পেয়েছেন অজয় নদীর চরে আর জমি পেয়েছেন বর্ধমান জেলায়। আমি চেষ্টা করেছিলাম জমি হস্তান্তর করে বীরভূম জেলায় পেতে। কিন্তু এ. ডি. এম., এল. আর. ও. সেটা করতে রাজি হননি। আমাদের ভাবনাটা কোথায়? আমাদের বাস্তু জমি বীরভূমে আর কৃষি জমি হল বর্ধমানে। সুতরাং ঋণের টাকা চাইতে কিম্বা কোনও সুযোগ সুবিধা চাইতে কার কাছে যাব? ব্যাঙ্কের কাছে চাইব? কার কাছে চাইব? বর্ধমান দেবে না। এই বিষয়টা দেখবার জন্য আমি অনুরোধ জানাচ্ছি। আর একটি কথা বলব, সমর মুখার্জি যে কমিটি করেছিলেন সেই কমিটি সাড়ে ৭০০ টাকা চেয়েছিলেন। কিন্তু বর্তমানে মূল্যবৃদ্ধির বাজারে এই সাড়ে ৭০০ টাকায় হবে না। শেষ পাতায় আপনি লিখেছেন। এই পরিমাণ বৃদ্ধি করার জন্য আমি প্রস্তাব রাখছি, সর্বদলীয় কমিটি করে নতুন যে মোর্চা সরকার দিল্লিতে এসেছেন তাঁদের কাছে দাবি করতে পারি কি না সেটা একটু ভেবে দেখবেন যেটা কংগ্রেস সরকার করেননি। সর্বশেষে যে ব্যয়বরাদ্দের দাবি আপনি পেশ করেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শান্তিরঞ্জন গাঙ্গুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রিফিউজি, রিলিফ অ্যান্ড রিহ্যাবিলিটেশন দপ্তরের মাননীয় মন্ত্রী শ্রী প্রশান্তকুমার শূর মহাশয় যে বাজেট বরাদ্দ পেশ করেছেন তাকে আমি সমর্থন জানিয়ে আমার আগের আগে কংগ্রেস আই নেতা মাননীয় অপূর্বলাল মজুমদার

মহাশয় যে তথ্য প্রকাশ করলেন, আমি তাকে জিজ্ঞাসা করতে চাই, ওদেরই অপকর্মের ফলে পূর্ববাংলার ৫০ লক্ষ মানুষ পশ্চিমবাংলার রাস্তায়-রাস্তায় ঘুরে বেড়িয়েছে, ওদেরই অপকর্মের ফলে ৩০ হাজার মানুষকে ভবঘুরে করে কারাগারে আবদ্ধ করে রেখেছিলেন। একথা অপূর্ববাবু অস্বীকার করতে পারেন? আমি হিসাব দিয়ে বলছি, টালিগঞ্জের ইন্দ্রলোকে ১৫ হাজার লোককে ভবঘুরে বলে তালা বন্ধ করে রেখেছিলেন, কাশীপুরের পাটের গুদামে ৪০ হাজার লোককে ভবঘুরে নামকরণ করে রেখেছিলেন। এদের সামান্য ডোল দিতেন। বাইরের আত্মীয় স্বজন এবং রাজনৈতিক নেতাদের সঙ্গে যোগাযোগ বিচ্ছিন্ন করে দিয়েছিলেন।

[5-40-5-50 P.M.]

বেশি দিনের কথা নয়। নেহেরুজিন্না চুক্তির ফলে পূর্ববাংলা থেকে যেসব উদ্বাস্তু পশ্চিমবাংলায় এসে উপস্থিত হয় তাদের সম্বন্ধে তাঁরা বলেছিলেন যে, ঐসব উদ্বাস্তুদের সুষ্ঠু পুনর্বাসনের দায়িত্ব তৎকালীন সরকার নেবেন। কিন্তু দুঃখের সঙ্গে বলতে হচ্ছে, সেই সময় ৫০ লক্ষ উদ্বাস্তু যারা পূর্ববাংলা ছেড়ে পশ্চিমবঙ্গে এসেছিলেন তাদের পুনর্বাসনের কোনও ব্যবস্থা কংগ্রেস সরকারের পক্ষ থেকে করা হয়নি। আজকে যতটুকু হয়েছে সেটা বামফ্রন্টের দলগুলি একত্রিত প্রয়াসের ফলে হয়েছে এবং উদ্বাস্তুরাও তাদের নিজেদের চেষ্টায় কলকাতার আশেপাশে ৫-৭টি কলোনি গড়ে তুলেছেন। আজকে সেই কলোনিগুলিতে স্কুল-কলেজ, সাংস্কৃতিক প্রতিষ্ঠান ইত্যাদি সবকিছু আছে। নতুন জীবনে প্রতিষ্ঠিত হয়েছেন তারা। পূর্ববাংলার উদ্বাস্তুদের নিয়ে কংগ্রেস সরকার দীর্ঘ ৪০ বছর ধরে ছিনিমিনি খেলেছেন। তাই এই বাজেটকে পূর্ণ সমর্থন করছি। আপনি জানেন, পশ্চিম পাকিস্তান থেকে যেসমস্ত উদ্বাস্তু এসেছিলেন তাদের জন্য সমস্ত ক্ষতিপূরন দিয়ে ভারত সরকার দিল্লির আশেপাশে ১৯টি কলোনি করে জায়গা করে দিয়েছেন। কিন্তু পূর্ব পাকিস্তান থেকে যেসমস্ত উদ্বাস্তু এসেছিলেন তাদের কোনও দায়দায়িত্বই নেননি। আজকে যতটুকু করা হয়েছে সেটা বামফ্রন্ট সরকার করেছেন। দন্ডকারণ্য থেকে ডিরুটেড হয়ে যেসব উদ্বাস্তু পশ্চিমবাংলায় ফিরে এসেছিলেন তাদের জন্যও এই সরকার সুষ্ঠু পুনর্বাসনের ব্যবস্থা করেছেন। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, উদ্বাস্তুদের পুনর্বাসনের জন্য ঐসব কলোনিগুলিতে ছোট ছোট কুটির শিল্প যাতে গড়ে তোলা যায় তারজন্য সচেষ্ট হোন। এই কথা বলে আবার বাজেটকে সমর্থন করে শেষ করছি।

**শ্রী স্বদেশ চাকি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ত্রাণ ও পুনর্বাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন তাকে আমি সমর্থন করি। এখানে বিরোধী দলের বক্তব্য শুনলাম। দেখলাম যে, তাঁরা এখানে বামফ্রন্ট সরকারের দোষত্রুটির কথা বলবার চেষ্টা করছিলেন। কিন্তু বললেন না তো, তৎকালীন কেন্দ্রীয় সরকারের কিরকম মনোভাব ছিল পূর্ব পাকিস্তান থেকে আগত উদ্বাস্তুদের জন্য! সেক্ষেত্রে তাঁদের মনোভাব ছিল পূর্ব পাকিস্তান থেকে আগত উদ্বাস্তুদের জন্য একরকম, আর পশ্চিম পাকিস্তান থেকে আগত উদ্বাস্তুদের জন্য আর এক রকম। কেন্দ্রীয় সরকারের এই বৈষম্যের কথা তো তাঁরা উল্লেখ করলেন না! আরো স্মরণ করিয়ে দিতে চাই, পশ্চিম পাকিস্তান থেকে যারা এসেছিলেন তাদের সংখ্যা ছিল ৪৭ লক্ষের মতো এবং তাদের জন্য কেন্দ্রীয় সরকার খরচ করেছেন পুনর্বাসন বাবদ ৪৫৬ কোটি টাকা। এবং তারা যে সম্পদ ফেলে এসেছিলেন পশ্চিম পাকিস্তানে তার ক্ষতিপূরণ বাবদ ভারত সরকার খরচ করেছেন ১৯১.১৬ কোটি টাকা। মোট ৬৪৭.১৬ কোটি টাকা

তাদের পেছনে খরচ করেছেন তাঁরা। আর পূর্ব পাকিস্তান থেকে যারা এখানে এসেছিলেন তাদের সংখ্যা ছিল ৫৮ লক্ষ। তাদের পেছনে খরচ করা হয়েছে মাত্র ৮৫ কোটি টাকা। এই হচ্ছে কেন্দ্রীয় সরকারের বৈষম্যের চিত্র পূর্ব পাকিস্তান থেকে আগত স্মরণার্থীদের সম্পর্কে। আজকে সেই বৈষম্যের ক্ষতিপূরণ পূর্ববাংলার উদ্বাস্তু ভাইদের দিতে হচ্ছে হাড়ে হাড়ে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে প্রস্তাব দিচ্ছি যে, কেন্দ্রীয় সরকার পরিবর্তন হয়ে গেছে, আসুন, আমরা এখান থেকে সর্বদলীয় একটা ডেপুটেশন দিই। এই হতভাগ্য পূর্ববাংলার উদ্বাস্তুদের জন্য কিছু করা যায় কি না দেখি। পশ্চিম দিনাজপুরে জবরদখল করা উদ্বাস্তুদের ৩০০টি কলোনির মধ্যে ৫২টি কলোনির স্বীকৃতি আপনি দিয়েছেন, অবশিষ্টগুলো যাতে স্বীকৃতি পায়, তারা যাতে দলিল পায় আশাকরি, তার ব্যবস্থা আপনি করবেন। ১৯৫০-৫১ সালে বিহার সরকার ইসলামপুর এলাকায় ৯টি উদ্বাস্তু কলোনি করে এদের সেখানে বসায়। ১৯৫৬ সালে উক্ত এলাকাবর্গ পশ্চিমবঙ্গের অন্তর্ভুক্ত হয়ে চলে আসে এবং পশ্চিম দিনাজপুর জেলার অন্তর্ভুক্ত হয়ে ইসলামপুর মহকুমা নামে বর্তমানে পরিচিত এই সভাতে দাঁড়িয়ে এই ৯টি উদ্বাস্তু কলোনির জন্য, তাদের উন্নয়নের জন্য পূর্বেও আমি আবেদন রেখেছি। এইসব কলোনিগুলিকে স্বীকৃতি দেবার আবেদন আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে রাখছি। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয় শরনার্থী ত্রান এবং পুনর্বাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী যে ব্যয়-বরাদ্দের প্রস্তাব এখানে পেশ করেছেন আমি তাকে সমর্থন করে দু'একটি কথা আপনার মাধ্যমে নিবেদন করছি। আমরা জানি যে, ভারতবর্ষ আজ প্রকৃতপক্ষে দ্বিখন্ডিত । ভারতবর্ষের এই দ্বিখন্ডনের সময়ে চারণ কবি বলেছিলেন—'জিন্না নিল পাকিস্তান, জওহরলালের হিন্দুস্তান, ব্রিটিশ সিংহ করল পলায়ন।' দ্বিজাতি তত্ত্বের ভিত্তিতে এই যে দেশ ভাগ হল তা হয়েছে তৎকালীন আপোষকামী জওহরলাল এবং জিন্নার জন্য। তারমানে কংগ্রেস দল এবং ঐদিকে মুসলিম লীগ—এদের জন্যই হয়েছে, এটা আমাদের মনে রাখতে হবে। পরবর্তীকালে এই ভাগ ওঁরা যেভাবে করেছেন, অত্যন্ত সেক্টেরিয়ান আউটলুক থেকেই এটা করেছেন। আমাদের পূর্ব পাকিস্তান বা পূর্ববাংলা থেকে যাঁরা এসেছেন তাঁদের দায়িত্ব পালনের ক্ষেত্রে পশ্চিম পাকিস্তান থেকে যাঁরা এসেছিলেন তাঁদেরটা পুষিয়ে দিয়েছিলেন, কারণ ওখানে লবির ব্যাপারটা ছিল। উদ্বাস্তু সমস্যা প্রকৃতপক্ষে উদ্বাস্তু সমস্যা নয়—এটাকে রাজনৈতিক সমস্যায় পরিণত করেছিল কংগ্রেস দল। কংগ্রেস দলের শাসনের যে ব্যর্থতা, ফাইভ স্টার ব্যর্থতার নিশ্চয়ই উদ্যোগ কিছু নেওয়া হয়েছে, তাহল সংগ্রামের এবং আন্দোলনের। এরফলে নিঃশর্ত দলিল পাওয়া গেছে। যশোভাঙ্গাতে তারা যেখানে আসাম থেকে শরনার্থী হয়ে এসেছে, কেন্দ্রীয় সরকারের দায়িত্বে সেখানে যে সমস্ত উদ্বাস্তু আছে তাদের চিকিৎসার জন্য ভার্টিবিটি স্টেট জেনারেল হসপিটাল গড়ে উঠেছে—সেটি এখনও পর্যন্ত উদ্বোধন হয়নি। সেটি আনন্দনগর কলোনি, শরদিন্দু নগর কলোনি, কল্যাণনগর কলোনি এবং তুফানগঞ্জ ইত্যাদি বেশ কিছু জায়গাকে কেন্দ্র করে অবস্থিত। আমি মন্ত্রী মহোদয়কে অনুরোধ করব, যে সমস্ত বেকার ছেলে কাজকর্ম থেকে বঞ্চিত হয়ে আছে, বিশেষ করে পূর্ব পাকিস্তান থেকে আগত উদ্বাস্তু আলিপুরদুয়ার, জলপাইগুড়ি মহকুমায় রয়েছে, সেখানে যাতে একটা শিল্প কমপ্লেক্স গড়ে ওঠে এবং উদ্বাস্তু ছেলেরা যাতে কাজকর্ম পায় তার ব্যবস্থা করবেন। এই কথা বলে এই বরাদ্দকে

সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমাদের যে টাইম আছে তাতে দেখছি হবে না। সেজন্য আমি আরও ১৫ মিনিট সময় বাড়িয়ে দিচ্ছি।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় উপাধ্যক্ষ. মহোদয়, বিধায়ক অপূর্বলাল মজুমদার'এর মতো মানব দরদি অশ্রুসিক্ত নয়নে দরদ দিয়ে মানবতার খাতিরে যে বক্তব্য রেখেছেন তাতে দেখছি তিনি হলেন কংগ্রেসের মধ্যে অদ্বিতীয়।

[5-50–6-00 P.M.]

এই ধরনের আর কোনও দরদি মানুষ আছেন কি না আমি আজ পর্যন্ত দেখিনি। অন্তত এই বিধানসভায় যাঁরা বক্তব্য রেখেছেন তাদের মধ্যে আমি জানি না অপূর্ববাবুর মতো এত মানুষ দরদী, ও উদ্বাস্তু সম্পর্কে তিনি যেভাবে হৃদয়ের অনুভূতি প্রকাশ করেছে সেরকম কেউ আছেন কি না এবং আগেও তাঁর মতো মানব দরদি আমি দেখিনি। আমি শুধু একটি কথা জিজ্ঞাসা করতে চাই যে, এই দীর্ঘ ৪২ বছর তো কংগ্রেস কেন্দ্রে রাজত্ব করেছে, এই উদ্বাস্তু সমস্যা তো জাতীয় সমস্যা এবং জাতীয় সমস্যার সমাধান করার কথা তো কেন্দ্রীয় সরকারের। এই দায়িত্ব তো সম্পূর্ণ কেন্দ্রীয় সরকারের এবং এই দেশ বিভাগ হয়েছে কেন সেই কথার আমি আর পুনরাবৃত্তি করতে চাই না। এই দীর্ঘ ৪২ বছর কেন লাগল এক খন্ড জমির মালিকানা দিতে? এর প্রশ্নোত্তর কখনো কংগ্রেস পক্ষ থেকে দিতে পেরেছেন কি, কেন ক্যাম্পে যারা বসেছিলেন তাদের ৬ মাসের নোটিশ দিয়ে জোর করে, মানুষগুলোকে সেখানে নির্বাসিত করা হল? এর উত্তর কেউ কখনো দিতে পারেননি। যদি আমি জানতে পারতাম যে অপূর্ববাবু সত্যি এই উদ্বাস্তুদের প্রতি দরদী তাহলে আমি খুশি হতাম। আজ উদ্বাস্তুদের উন্নতির জন্যে তাঁর দরদ উথলে উঠেছে। উনি জেনে রাখুন, উনি তো পূর্ববঙ্গের কথা বলছেন, আমি তাঁকে বলছি, আমিও দাবি করি যে, আমিও উদ্বাস্তু। আমি পূর্ববঙ্গবাসী, নোওয়াখালির লোক। নোওয়াখালিতে বেগমগঞ্জে যে ধরনের আন্দোলন হয়েছিল এবং মহাত্মা গান্ধী সেখানে গিয়েছিলেন, সেই জায়গারমানুষ আমি। আমি সব সেখানকার খবর জানি। কিন্তু ঘটনা হল সেটা নয়, বর্তমানে ৭০ লক্ষ থেকে ৮০ লক্ষ উদ্বাস্তু অর্থাৎ প্রতি ৬ জনে একজন করে উদ্বাস্তু। কেন এতদিন তারা পুনর্বাসন পেল না। আমি দুঃখের সঙ্গে জানাচ্ছি একটা অংশের উদ্বাস্তু যারা দীর্ঘদিন লড়াই করেছে, তাদের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার মাত্র ২৭শে ফেব্রুয়ারি ১৯৮৭ সালে পুনর্বাসন দিতে সম্মতি দিয়েছেন। তাহলে কত বছর হল—এই ১৯৪৭ সাল থেকে ৮৭ সাল, অর্থাৎ ৪০ বছর পরে তাদের সম্মতি দেওয়া হল। এতদিন তো কংগ্রেস ক্ষমতায় ছিল, এই মানবদরদী মনোভাব আপনাদের ছিল কোথায়? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আসলে কংগ্রেসিদের হঠাৎ এই দরদী মনোভাব জেগে উঠেছে কারণ তারা ভালভাবেই বুঝতে পেরেছেন আর তারা ফিরে আসবেন না। তাঁরা একেবারেই চলে গেছেন, এবং ডানদিকে আর তাদের বসার ক্ষমতা হবে না। তারপরে কেন্দ্র তো অর্থ বরাদ্দ করেন। সেখানে কেন্দ্র মৌখিক ভাবে চিঠি দিয়ে বললেন যে, রাজ্য সরকার অর্থ ব্যয় করুক। এখন অর্থ ব্যয় করার পরে রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কাছে রিএমব্রেসমেন্টের জন্য লেখেন, যাতে কেন্দ্রীয় সরকার সেই টাকা দেন। কিন্তু সেই টাকা ঠিকমতো পাওয়া যায়নি। আমি

এখনো জোর গলায় বলতে পারি বিগত সরকারের কাছে সাড়ে ২১ কোটি টাকা আমাদের পাওনা আছে। যে টাকার প্রতিশ্রুতি দিয়েছিলেন রাজীব গান্ধী সেই টাকা তিনি সম্পূর্ণ দিয়ে যাননি। সুতরাং কথাটা হল এই, উনি বললেন ৯৪ কোটি টাকা দিচ্ছি, আমি ২৫ কোটি টাকা ব্যয় করলাম এবং রেইমবার্সমেন্ট চাইলে তারা টাকা দেবেন। কিন্তু আমার কথা হল এই যে, লিজ দলিল, ইজারা দলিল দিয়ে তিনি চেষ্টা করলেন আর. এস. পি.-র সাথে আমাদের আর একটু মনোমালিন্য করান যায় কি না। আর. সি. আর. সি.-র সঙ্গে আমাদের একটা মতপার্থক্য ছিল ঠিকই, আমাদের ৯টি দলের মধ্যেও পার্থক্য আছে—কিন্তু আমরা কর্মসূচি যখন গ্রহণ করি ঐক্যবদ্ধ ভাবেই সেই কর্মসূচি গ্রহণ করি এবং সেটাকে কার্যকরও করি। এখানে একটু স্মরণ করতে বলি সত্তর দশকে অর্থাৎ '৭২ সালে যখন সিদ্ধার্থশঙ্কর রায় সরকার গঠিত হল, যখন কেন্দ্রীয় সরকার ইজারা দলিল পাঠাল, যখন সিদ্ধার্থশঙ্কর বাবু উপাধ্যক্ষ হরিদাস মিত্রকে চেয়ারম্যান করে ১১ জনের কমিটি করলেন এবং বললেন এই লিজ দলিলকে আপনারা পূর্ণাঙ্গ রূপ দিন ; তখন সেই কমিটি বসে আলোচনা করে তারা যে পূর্ণাঙ্গ রূপ দিয়েছিলেন তার একটা ক্লজের কথা বলব। একটা ক্লজে ছিল যদি কোনও লোক, কোনও ধ্বংসাত্মক কাজ করে তাহলে তার সমস্ত সম্পত্তি বাজেয়াপ্ত করা হবে। ধ্বংসাত্মক কাজ কি—এক একটা জায়গায়, এক একটা রিফিউজি কোথাও দেড় কাঠা, দুই কাঠা,. তিন কাঠা করে, যে যতটুকু পেরেছে জমি দখল করেছে, কিন্তু এব্যাপারে আপনারা যে প্রতিশ্রুতি দিয়েছিলেন সেটাই তো পালন করেননি। পশ্চিমবাংলায় সাড়ে ৭ লক্ষ উদ্বাস্তু ছিল তাদের জন্য ৪৫৬ কোটি টাকা ব্যয় করেছে, ১৯১ কোটি টাকা ক্ষতিপূরণ দিয়েছে। কিন্তু আপনারাই আবার লিয়াকত আলি চুক্তি করে বলেছেন—আপনারা দেশে ফিরে যেতে পারেন,—এমন একটা পরিবেশে নেহেরুর মতো মানুষ কি করে ঐ' কথা বলতে পারেন—যে কারণে তারা দেশ ছেড়ে এই দেশে চলে এসেছে, সেই তাদেরকে বলা হল আপনাদের সম্পত্তি ভোগ দখল করতে পারেন, আপনারা ফিরে যান। আপনাদের কোনও ক্ষতিপূরণ দেওয়া হবে না। আজকে বলছেন ইজারা দলিল ধ্বংসাত্মক কাজ হল—হটিয়ে দেওয়া হবে, এই শর্ত দিয়ে তো আপনারাই দলিল দিয়েছিলেন। আমাদের মুখ্যমন্ত্রী যেটা বলেছেন এটা ঠিকই—ইজারা দলিল আমরা দিতে গিয়েছিলাম—বর্তমানে আমাদের যিনি অধ্যক্ষ তখন আইনমন্ত্রী ছিলেন—কারণ পূর্ববঙ্গ থেকে যারা এসেছিলেন তাদের অনেকেই আজকে পৃথিবী ত্যাগ করে গিয়েছেন ; কিন্তু তারা তো আত্মীয় স্বজন রেখে গিয়েছেন তাদের বংশধরদের কি অবস্থা হবে? কাজেই চেষ্টা করুন কেন্দ্রীয় সরকারের কাছে যদি উদ্বাস্তুদের স্বার্থে এমন একটা শর্ত রাখা যায় যাতে উদ্বাস্তুরা ভালভাবে জীবন যাপন করতে পারে, বাড়িঘর তৈরি করতে পারে, এই ধরনের ব্যবস্থা যদি থাকে এবং যখন তখন তাদের উপর উপদ্রব হবে না, এই ব্যবস্থা যদি করতে পারেন তাহলে ভাল হয়—কারণ তৈরির সময় ঐ কথা বলতে হবে। তবে কেন্দ্রীয় সরকার যে মুহূর্তে বলবে আমরা সহজ শর্তে জমির মালিকানা দিলাম, তখন সে মুহূর্তে নিঃশর্ত জমির মালিকানা দিতে হবে। এই কথা পন্ডিত নেহেরুকে লেখা হয়েছে, আমাদের মুখ্যমন্ত্রী বারে বারে ইন্দিরা গান্ধীকে লিখেছেন, মোরারজী দেশাইকে লিখেছেন, রাজীব গান্ধীকে লিখেছেন। ইন্দিরা গান্ধী যে ভাষায় উত্তর দিয়েছেন, রাজীব গান্ধীও সেই ভাষায় উত্তর দিয়েছেন, আমার কাছে তাদের হাতের লেখা আছে, দরকার হলে দেখতে পারেন, যদি অপূর্ববাবু আসেন তাহলে আমি দেখিয়ে দেব। এই দলিল কখনই উদ্বাস্তুদের দেওয়া যাবে না, ইউ. সি. আর.

সি. ৪০ বছর ধরে আন্দোলন করে একটা খাস জমির যা মালিকানা স্বত্ত্ব তারা আদায় করেছেন।

[6-00–6-12 P.M.]

এটা কারোর দয়ার ওপর নয়। পূর্ববঙ্গের উদ্বাস্তু যাঁরা, তাঁরা স্বাধীনতা আন্দোলনে অংশগ্রহণ করেছেন, সাম্রাজ্যবাদীদের বিরুদ্ধে লড়াই করেছেন। দেশকে স্বাধীন করেছেন। তাঁদের আত্মত্যাগের মধ্যে দিয়ে, ৪০ বছর সংগ্রামের মধ্যে দিয়ে এই এক খন্ড জমির মালিকানা শর্ত তাঁরা আদায় করেছেন। ১৯৭৭ সালে আমরা আসবার পর সরকারে, পুনর্বাসন কমিটি করেছিলাম। ৭৫০ কোটি টাকার দাবি আমরা রেখেছিলাম। ১৮ই সেপ্টেম্বর, ১৯৮৬ সালে রাজীব গান্ধী প্রধানমন্ত্রী হওয়ার পরে যখন আমাদের মুখ্যমন্ত্রী বলেছিলেন, 'আপনারা বলেন থেকে থেকে আপনাদের কোনও দাবি-দাওয়া মানি না। আপনারা লিপিবদ্ধ করে দেবেন, আমি পশ্চিমবাংলাতে যাব এবং আপনার সাথে সভা করব।' ১৮ই সেপ্টেম্বর, ১৯৮৬ সালে আমরা ৬৯টা দাবি রেখেছিলাম, উদ্বাস্তুরা চারটে দাবি দিয়েছিল, একটা দাবি ছিল ১৯৫০ এর পরবর্তী সময়ে যত উদ্বাস্তু বসেছে তাঁদের সমস্ত স্বীকৃতি দিতে হবে। তাঁরা বলেছিলেন লিজ দেবেন। ভেবে দেখব। এরপর যত কলোনি, উপনিবেশ হয়েছে গ্রামে এবং শহরে তাঁদের প্রত্যেককে উন্নয়নের দায়িত্ব নিতে হবে। একটি কথাও বলেননি। ৭৫০ কোটি টাকার মধ্যে আমরা ৪৫০ কোটি টাকা রেখেছিলাম। অর্থনৈতিক পুনর্বাসনের ব্যাপারে আপনারা জানেন, সিদ্ধার্থশঙ্কর রায় যে দলিল বের করেছিলেন মাস্টার প্লান ১৯৭২ সালে, তাতে বলা হয়েছে উদ্বাস্তু জনসাধারণ একটা নিম্ন মানের জীবন যাপন করছেন। এই কথা বলবার পরে আমরা মহসীনা কিদোয়াই, যিনি উন্নয়ন মন্ত্রী ছিলেন তাঁর কাছে আমরা গিয়েছিলাম। ইউ. সি. আর. সি.-র সম্পাদক (সাধারণ) শ্রী সমর মুখার্জি তিনিও গিয়েছিলেন। সে সময় আমাদের মুখ্যমন্ত্রী প্রধানমন্ত্রীর কাছে চিঠি লিখেছিলেন, কিন্তু আজও পর্যন্ত সেই উন্নয়নের কোনও ব্যবস্থা হল না এবং ৭৫০ কোটি টাকার ব্যাপারে বি. সি. রায় বলেছিলেন, উদ্বাস্তু অধ্যুষিত অঞ্চলে শিল্প গড়ে তোলা হবে উদ্বাস্তুদের চাকরি দেবার জন্য। কিন্তু দুঃখের বিষয় কোনও জায়গাতে কিছু করা হয়নি। আজকে উদ্বাস্তু যে বেকার যুবক, পশ্চিমবঙ্গের প্রায় ৪৫ লক্ষ নথিভুক্ত উদ্বাস্তু বেকার আজ পর্যন্ত কোনও ব্যবস্থা হয়নি। ইজারা দলিলের কথা বলছেন, তারপর আমাদের মুখ্যমন্ত্রী বললেন দরকার নেই। আমাদের পশ্চিমবঙ্গ সরকার এর যে জমিতে উদ্বাস্তুরা বসেছে তাঁদেরকে আমরা নিঃশর্ত জমির মালিকানা দেব। সিদ্ধার্থ রায়ের ক্যাবিনেটে গ্রহণ করা হল, ডিসেম্বর মাসে গ্রহণ করা হল, সেপ্টেম্বর, অক্টোবর, নভেম্বর পার হয়ে গেছে কিন্তু কোনও চিঠি আমরা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পাইনি। ডিসেম্বর মাসে ক্যাবিনেটে সিদ্ধান্ত গ্রহণ করবার পরে, মুখ্যমন্ত্রী নিজে বরানগর সেচ দপ্তরের জমিতে গিয়ে ৪০৪টি প্লটকে তিনি নিঃশর্ত জমির মালিকানা নিজে হাতে দিয়ে আসলেন। তদানিন্তন স্বরাষ্ট্রমন্ত্রী বুটা সিং তিনি আমাদের চিঠি লিখেছিলেন ৭৪ সালে যে ইজারা দলিলের কথা বলেছিলেন, সেই ইজারা দলিল আজকে সংশোধন করা যায়, রাজ্য সরকারের তাঁদের নিজস্ব যে নীতি অনুযায়ী তাঁরা সেখানে ইজারা নিয়ে সেখানে নিঃশর্ত জমির মালিকানা দিতে পারি। সেই চিঠি পাবার পরে, আমরা আগেই ক্যাবিনেটে সিদ্ধান্ত গ্রহণ করি। এবং পরে আরো সবাইকে নিঃশর্ত জমির মালিকানা দেব। এই হল ইতিহাস। সুতরাং মায়া কান্না করে লাভ নেই। ৪২ বছর ধরে

বিশ্বাসঘাতকতা করেছেন। এই কথা বলতে হবে, বিশ্বাসঘাতকতা করেছেন। আজকে মানব দরদী হয়ে চোখের জল বেরোচ্ছে। আপনারা দরদ দেখাচ্ছেন? লজ্জা করে না? দিনের পর দিন, বছরের পর বছর, লক্ষ লক্ষ উদ্বাস্তু যাঁরা ঘুরে ঘুরে বেড়াচ্ছে। তাঁদের প্রতি একটুও দরদ নেই।

**Mr. Deputy Speaker :** Now there are four Cut Motions to Demand No. 40. All the Cut Motions are in order and taken as moved. I put all the Cut Motions to Vote except Cut Motion Nos. 1&4 of Shri Saugata Roy and Shri Satyaranjan Bapuli respectively, on which I understand a division will be Demanded.

The Motions (Cut Motions Nos. 2 & 3) moved by Shri Sultan Ahmed that the amount of the Demand be reduced by Rs. 100/-, were then put and lost.

The Motions (Cut Motions Nos. 1 and 4) that the amount of Demand be reduced by Rs. 100/- were then put and a Division was taken with the following results :

**NOES :**

Abdul Quiyom Molla, Shri
Bagdi, Shri Bijoy
Bal, Shri Shakti Prasad
Biswas, Shri Chittaranjan
Biswas, Shri Kumud Ranjan
Chaki, Shri Swadesh
Das, Shri Ananda Gopal
Das, Shri Nirmal
Duley, Shri Krishna Prasad
Ganguly, Shri Santi Ranjan
Hira, Shri Sumanta Kumar
Jahangir Karim, Shri Sk.
Let, Shri Dhirendra
Majhi, Shri Surendra Nath
Malakar, Shri Nani Gopal
Mamtaz Begum, Shrimati
Mandal, Shri Rabindra Nath

Mandal, Shri Sukumar
Mandi, Srhi Rampada
Moitra, Shri Birendra Kumar
Mojumdar, Shri Hemen
Mondal, Shri Kshiti Ranjan
Mondal, Shri Raj Kumar
Mondal, Shri Sudhansu Sekhar
Mukherjee, Shri Amritendu
Naskar, Shri Sundar
Paik, Shri Sunirmal
Ray, Shri Dwijendra Nath
Ray, Shri Narmada
Roy, Shri Amalendra
Roy, Shri Banamali
Roy, Shri Hemanta
Roy, Shri Tapan
Saha, Shri Kripa Sindhu
Sen, Shri Dhiren
Sen, Shri Sachin
Sinha, Shri Nirmal Kanti
Sinha, Shri Prabodh Chandra
Sur, Shri Prasanta Kumar
Tudu, Shri Bikram

**Ayes**

Bandyopadhyay, Shri Sudip
Banerjee, Shri Ambika
Majumdar, Shri Apurbalal
Roy, Shri Saugata

**Abst.**

i) Sarkar, Shri Deba Prasad
ii) Purkait, Shri Prabodh

The Ayes being 4 and the Noes 40, the Motions were lost.

The Motion of Shri Prasanta Kumar Sur that a sum of Rs. 38,46,40,000 be granted for expenditure under Demand No 40, Major Heads : "2235-Social Security and Welfare (Rehabilitation)", (This is inclusive of a total sum of Rs. 9,61,60,000 already voted on account in March, 1990) was then put and agreed to.

## Adjournment

The House was then Adjourned at 6.12 P.M. till 1 P.M. on Monday, the 7th May, 1990 at the Assembly House, Calcutta-1.

# INDEX TO THE
# West Bengal Legislative Assembly Proceedings
# (Official Report)

Vol : 95 No.II (Ninety Fifth Session) (March to May, 1990)

(The 18th, 19th, 20th, 23rd, 30th April 2nd, 3rd, 4th & 5th May, 1990)

**Demand for Grants**

Voting on Demand for Grants—Demand Nos. 4 & 8 PP-856-869

Voting on Demand for Grants—Demand Nos.18 & 19 PP-116-175

Voting on Demand for Grants—Demand No.21 PP-682-734

Voting on Demand for Grants—Demand No.22 P-496-505

Voting on Demand for Grants—Demand Nos.25, 79 P-465-496

Voting on Demand for Grants—Demand No.26, 37, 90 & 81 PP-367-430

Voting on Demand for Grants—Demand No.31 PP-828-842

Voting on Demand for Grants Demand Nos.32, 33, 34 PP-869-908

Voting on Demand for Grants Demand No.38 PP-553-583

Voting on Demand for Grants Demand No.39 PP-791-814

Voting on Demand for Grants Demand No.40 PP-908-924

Voting on Demand for Grants Demand Nos.42, 43 PP-815-827

Voting on Demand for Grants Demand Nos.47, 55 & 58 PP-583-614

Voting on Demand for Grants Demand Nos.49 & 50 PP-77-105

Voting on Demand for Grants Demand Nos.54 & 86 PP-273-322

Voting on Demand for Grants Demand No.57 PP-253-273

Voting on Demand for Grants Demand No.73 PP-50-105

Voting on Demand for Grants Demand No.84 PP-842-856

**Discussion on Voting on Demand for Grants—Demand Nos. 4 & 8**

by—Shri Abdul Quiyom Molla PP-866-869

by—Shri Birendra Kumar Moitra PP-863-865

by—Shri Debsaran Ghosh P-865

by—Shri Satyaranjan Bapuli PP-857-862

by—Shri Sukhendu Maity PP-865-866

by—Shri Sundar Naskar PP-862-863

**Discussion on Voting on Demand for Grants—Demand Nos. 18 & 19**

by—Shri Bansagopal Chowdhury PP-144-148

by—Shri Deba Prasad Sarkar PP-140-144

by—Shri Jyoti Basu PP-160-167

by—Shri Mohan Singh Rai PP-150-151

by—Shri Nazmul Haque PP-148-150

by—Shri Satyapada Bhattacharya PP-137-140

by—Shri Satyendra Nath Ghosh PP-134-137

by—Shri Saugata Roy PP-151-160

by—Shri Sudip Bandyopadhyay PP-117-125

by—Shri Sumanta Kumar Hira PP-126-129

by—Shri Tuhin Samanta PP-129-134

**Discussion on Voting for Demand for Grants—Demand No.21**

by—Shri Abdus Sattar PP-682-690

by—Shri A.K.M. Hasanuzzaman PP-716-718

by—Shri Ambica Banerjee PP-721-723

by—Shri Jyoti Basu PP-726-734

by—Shri Deba Prasad Sarkar PP-713-716

by—Shri Kamakhyacharan Ghosh PP-711-713

by—Shri Mannan Hossen PP-705-707

by—Shri Prabuddha Laha PP-709-711

by—Shri Rabindranath Mondal PP-690-697

by—Shri Sattick Roy PP-702-705

by—Shri Satya Ranjan Bapuli PP-697-702

by—Shri Sibram Bose PP-718-721

by—Shri Subhas Goswami PP-707-709

**Discussion on Voting on Demand for Grants—Demand No.22**

by—Srimati Aparajita Goppi PP-501-502

by—Shri Biswanath Chowdhury PP-503-505

by—Shri Jayanta Kumar Biswas PP-502-503

by—Shri Saugata Roy PP-497-501

**Discussion on Voting on Demand for Grants—Demand Nos.25 & 79**

by—Shri Birendra Kumar Maitra PP-481-483

by—Shri Khitiranjan Mondal PP-488-490

by—Shri Ganesh Chandra Mondal PP-485-487

by—Shri Madhabendu Mohenta PP-472-474

by—Smt. Mamata Mukherjee PP-479-480

by—Dr. Manas Bhunia PP-474-479

by—Shri Motish Roy PP-491-495

by—Shri Prabodh Purkait PP-483-485

by—Shri Saugata Roy PP-465-472

by—Shri Surojit Swaran Bagchi PP-487-488

by—Shri Tuhin Samanta PP-490-491

**Discussion on Voting on Demand for Grants—Demand No.31**

by—Shri Narendranath Dey PP-835-837

by—Shri Subhas Chakraborty PP-838-841

by—Shri Sukhendu Maity P-837

by—Shri Sultan Ahmed PP-834-835

by—Shri Supriya Basu PP-828-831

by—Shri Tapan Roy PP-832-834

**Discussion on Voting on Demand for Grants—Demand Nos.32, 33 & 34**

by—Shri Anandagopal Das PP-903-904

by—Smt. Aparajita Goppi PP-886-889

by—Shri Bhadreswar Mondal P-904

by—Shri Deba Prasad Sarkar PP-897-900

by—Shri Gobinda Chandra Naskar PP-882-886

by—Dr. Manas Bhunia PP-870-876

by—Shri Nirupam Sen PP-876-881

by—Shri Prasanta Kumar Sur PP-904-907

by—Shri Prasanta Pradhan PP-901-902

by—Shri Shaktiprasad Bal PP-900-901

by—Shri Subhas Naskar PP-894-896

by—Shri Sudip Bandyopadhyay PP-889-894

by—Shri Sunirmal Paik PP-902-903

**Discussion on Voting on Demand for Grants—Demand No.38**

by—Smt. Aparajita Goppi PP-565-566

by—Shri Ashok Ghosh PP-561-565

by—Shri Buddhadeb Bhattacharjee PP-575-581

by—Shri Deba Prasad Sarkar PP-571-573

by—Shri Hemen Majumdar PP 573-575

by—Shri Mohan Singh Rai P-573

by—Shri Nirmal Das PP-569-571

by—Shri Subrata Mukherjee PP-553-559

by—Shri Subodh Chowdhury PP-559-561

by—Shri Sudip Bandyopadhyay PP-566-569

**Discussion on Voting on Demand for Grants—Demand No.39**

by—Shri Ashok Ghosh PP-809-812

by—Shri Shantasri Chattopadhyay PP-803-809

by—Shri Subrata Mukherjee PP-791-803

**Discussion on voting on Demand for Grants—Demand Nos.42 & 43**

by—Smt. Aparajita Goppi PP-823-824

by—Shri Biswanath Chowdhury PP-825-827

by—Dr. Manas Bhunia PP-820-823

by—Shri Narmada Roy PP-824-825

by—Shri Prabhanjan Mondal PP-819-820

by—Shri Saugata Roy PP-815-819

**Discussion on Voting on Demand for Grants—Demand No.40**

by—Shri Apurbalal Majumder PP-909-914

by—Shri Dhiren Sen PP-915-916

by—Shri Nirmal Das PP-918-919

by—Shri Prasanta Kumar Sur PP-919-922

by—Shri Santi Ranjan Ganguly PP-916-917

by—Shri Swadesh Chaki PP-917-918

**Discussion on Voting on Demand for Grants—Demand Nos.47, 55 & 58**

by—Shri Apurbalal Majumdar PP-583-594

by—Shri Gobindra Chandra Naskar PP-597-601

by—Shri Hemen Majumdar PP-609-610

by—Shri Himanshu Konar PP-594-597

by—Shri Kamal Kanti Guha PP-610-613

by—Shri Nirmal Das PP-603-605

by—Shri Nihar Kumar Basu PP-601-603

by—Shri Sanosh Kumar Singha PP-607-609

by—Shri Sukhendu Maity PP-605-607

**Discussion on Voting on Demand for Grants—Demand Nos. 49 & 50.**

by—Shri Amar Banerjce PP-90-93

by—Shri Brajo Gopal Neogi PP-82-85

by—Shri Gourhari Adak PP-88-90

by—Shri Krishnaprasad Duley PP-96-98

by—Dr. Manas Bhunia PP-78-82

by—Shri Nirmal Das PP-93-95

by—Shri Prabhas Chandra Phodikar PP-98-104, P-77

by—Shri Prabodh Purkait PP-85-88

by—Shri Swadesh Chaki PP-95-96

**Discussion on Voting on Demand for Grant—Demand No.57**

by—Shri Ashok Ghosh PP-253-257

by—Shri Bhakti Bhusan Mondal PP-267-270

by—Shri Bindeswar Mahato PP-266-267

by—Shri Pannalal Majee PP-257-261

**Discussion on Voting on Demand for Grants—Demand Nos.54 & 86**

by—Shri Amar Banerjee PP-273-278

by—Shri Ashok Ghosh PP-293-295

by—Shri Debsaren Ghosh PP-292-293

by—Shri Kamakhya Charan Ghosh PP-296-297

by—Smt. Kamal Sengupta (Bose) PP-278-283

by—Shri Kanti Biswas P-289

by—Dr. Manas Bhunia PP-283-286

by—Shri Narendranath Dey PP-286-289

by—Shri Nirmal Kumar Bose PP-310-317

by—Shri Prabodh Purkait PP-301-303

by—Shri Saugata Roy PP-298-301

by—Shri Sudip Bandyopadhyay PP-306-310

by—Shri Sukumar Mondal PP-303-306

by—Shri Tuhin Samanta PP-289-292

**Discussion on Voting on Demand for Grants—Demand No.73**

by—Shri Achintya Krishna Roy PP-73-76

by—Shri Amar Banerjee PP-59-62

by—Shri Ashok Ghose PP-50-56

by—Shri Mozammel Haque PP-70-72

by—Shri Sailen Mondal PP-62-64

by—Shri Saugata Roy PP-64-67

by—Shri Sunirmal Paik PP-72-73

by—Shri Swadesh Chaki PP-69-70

by—Shri Upen Kisku PP-57-59

by—Shri Tarapada Ghosh PP-67-69

**Discussion on Voting on Demand for Grants—Demand Nos.26, 37, 90 & 81**

by—Smt. Anju Kar PP-403-405

by—Shri Buddhadeb Bhattacharjee PP-414-425

by—Shri Deba Prasad Sarkar PP-394-397

by—Shri Saugata Roy PP-378-386

by—Shri Shanti Ranjan Ganguly PP-386-387

by—Shri Sudip Bandhyopadhyay PP-368-373

by—Shri Sultan Ahmed PP-387-394

by—Shri Sunil Sarkar PP-410-413

by—Shri Supria Basu PP-405-410

by—Shri Surojit Swaran Bagchi PP-397-400

by—Shri Tuhin Samanta PP-400-403

by—Shri Umapati Chakraborty PP-375-378

**Discussion on Voting on Demand for Grants—Demand No. 84**

by—Shri Ashok Ghosh PP-842-845

by—Shri Prabhanjan Mondal PP-845-846

by—Shri Sattik Roy PP-849-850

by—Shri Saugata Roy PP-846-849

by—Shri Subhas Chakraborty PP-851-853

by—Shri Subhas Goswami PP-850-851

by—Shri Sunirmal Paik P-851

**Laying of Reports**

Fifteenth Annual Report and Accounts of the West Bengal Pharmaceutical Development Corporation Limited for the Year 1988-89. P-676

Twenty-eighth Annual Report and Accounts of the Kalyani Spinning Mills Limited for the year 1987-88 P-676

Twenty Third Annual Report of Durgapur Chemicals Limited for the year 1985-86 P-676

The Audit Report along with the Certified Accounts of the West Bengal Housing Board for the year 1984-85 P-676

The Annual Report and Comments of the Comptroller and Auditor General of India on the working and affairs of the Shalimar Works (1980) Ltd. for the year 1984-85. P-676

Fifteenth Annual Report of the National Textile Corporation (West Bengal, Assam, Bihar and Orissa) Limited for the year 1988-89 P-676

Twenty-second Annual Report and Accounts of the West Bengal Industrial Development Corporation Limited for the year 1988-89 P-675

Sixty-third Annual Report on the working and Affairs of the Westing—house Saxby Farmer Limited for the year 1984-85 P-676

**MENTION CASES**

PP-449-461, PP-353-364, PP-541-553, P-50, PP-34-40, PP-242-250, PP-776-789

**OBITUARY REFERENCE**

of—Smt. Indumati Bhattacharyya P-323

**Decision from Chair regarding Mention Cases and Zero Hours.** PP-775-776

**Presentation of Report**

Presentation of Report of the Subject Committee on Welfare, 1990-91

Presentation of Report of the Subject Committee on Education. P-353

Presentation of the First Report of Subject Committee on Panchayat, 1990-91 P-252

Presentation of the First Report on Pre-Budget Scrunity of the Subject Committee on Irrigation and Water ways, 1990-91 P-449

Presentation of Report of the Select Committees on the Chandernagore Municipal Corporation Bill, 1989, and the Siliguri Corporation Bill, 1989 P-675

Presentation of the First Report of the Subject Committee on Enviornment, 1990-91 P-449

Presentation of the Third Report of the Subject Committee on Health and Family Welfare, 1990-91 P-449

The Eighteenth and the Nineteenth Reports of the Committee on Public Accounts 1989-90. P-49

Presentation of First Report of the Subject Committee on Transport, 1990-91 P-353

58th Report of Business Advisory Committee PP-723-726

57th Report of the Business Advisory Committee PP-297-298

56th Report of Business Advisory committee PP-114-116

**Point of Order**

PP-31-34

**Point of Information**

PP-261-264, PP-615-622, PP-812-813

**Questions**

Advanced agriculture loans to the agriculturits

by—Shri Apurbalal Majumdar P-233

Bifurcation of Districts

by—Shri Gyan Singh Sohanpal P-658

Celebration of the Birth Centenary of Dr. Sarbapalli Radha Krishnan

by—Shri Sultan Ahmed PP-237-238

Census of Royal Bengal Tigers

by—Shri Sultan Ahmed PP-663-664

Central Scheme for New Hospitals and Health Centres in West Bengal

by—Shri sultan Ahmed PP-741-742

Comprehensive Water Supply Scheme for Kharagpur

by—Shri Gyane Singh Sohanpal PP-628-633

C.T. Scan Machine in Government Hospital

by—Shri Saugata Roy P-662

Expenditure on Account of tours abroad by the chief Minister and his colleagues

by—Shri Sultan Ahmed P-669

Extension of other sports complex at Yuba Bharati Krirangan

by—Shri Subhas Basu PP-202-203

Growth of Non-plan expenditure

by—Shri Sultan Ahmed PP-13-16

Hostels for Working Ladies

by—Shri Sultan Ahmed P-642

Junior High Schools Upgraded to High Schools

by—Shri Sultan Ahmed PP-3-5

Number of Book-fairs

by—Shri Sultan Ahmed PP-333-335

Number of closed Industries (Large & small)

by—Shri Sultan Ahmed PP-735-736

Number of Employees in the Excise Department

by—Shri Tuhin Samanta PP-660-661

Number of employees in the Fisheries Department

by—Shri Tuhin Samanta PP-229-231

Number of employees in the Home (Jails) Department

by—Shri Tuhin Samanta PP-226-228

Number of employees in the Judicial Department

by—Shri Tuhin Samanta PP-228-229

Number of employees in the Environment Department

by—Shri Tuhin Samanta PP-225-226

Number of employees in the Metropolitan Development Department

by—Shri Ashok Ghosh PP-224-225

Number of employees in the Tourism Department

by—Shri Ashok Ghosh PP-223-224

Opening of new courts

by—Shri Sultan Ahmed P-342

Percentage of literates of STS in West Bengal

by—Shri Apurbalal Majumder PP-232-233

Performance W.B.E.C.S.C. Ltd.

by—Shri Sultan Ahmed P-764

Price hike in Repesced Oil

by—Shri Sultan Ahmed P-192

Proposal for creation of new Sub-division(s)

by—Shri Gyan Singh Sohanpal P-653

Procurement of rice from Andhra Pradesh

by—Shri Sultan Ahmed PP-212-213

Recognised Girls' High/Higher Secondary Schools

by—Shri Gyan Singh Sohanpal PP-1-3

Release of New Bangali Films

by—Shri Saugata Roy P-237

Renovation of Vivekananda Bridge at Dakshineswar

by—Shri Sultan Ahmed P-220

অকট্রয় এন্ট্রি ট্যাক্স বাবদ আদায়ীকৃত অর্থ

—শ্রী লক্ষ্মীকান্ত দে PP-535-536

অগভীর নলকূপে বিদ্যুৎ সরবরাহ

—শ্রী বিনোদ দাশ P-644

অর্গানাইজার শিক্ষকদের প্রধান শিক্ষকের মর্যাদা দান

—শ্রী অমর ব্যানার্জি P-29

অনুমোদিত উর্দ্দু ও হিন্দী প্রাথমিক বিদ্যালয়

—শ্রী তুহিন সামন্ত P-25

অনুমোদিত দুই শ্রেণী বিশিষ্ট নিম্ন মাধ্যমিক বিদ্যালয়

—শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা P-23

অনুমোদিত মাদ্রাসার সংখ্যা

—শ্রী এ কে এস হাসানুজ্জামান PP-342-343

অনুমোদনপ্রাপ্ত বয়স্ক শিক্ষাকেন্দ্রের সংখ্যা

—শ্রী অমর ব্যানার্জি P-350

সেলচিকি হরফে সাঁওতালী ভাষায় স্বাক্ষর দানের পরিকল্পনা

—শ্রী রামপদ মাণ্ডি P-341

অসেচ এলাকা ঘোষণার সরকারি পরিকল্পনা

—শ্রী রামপদ মাণ্ডি PP-350-351

অষ্টম যোজনায় পশ্চিমবঙ্গে জন্য ধার্যকৃত অর্থ

—ডাঃ মানস ভূঁইয়া P-526

অষ্টম শ্রেণী পর্যন্ত অনুমোদিত বিদ্যালয়ের সংখ্যা

—শ্রী প্রশান্ত প্রধান PP-5-7

আই টি ডি পি মৌজায় সংখ্যা

—শ্রী সুভাষ নস্কর PP-661-662

আগুনমারীচরে চিংড়ি মাছ চাষের প্রকল্প

—শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ এবং শ্রী শক্তিপ্রসাদ বল PP-756-757

আদিবাসী ও তফসিলি ছাত্র-ছাত্রীদের ছাত্রাবাস বৃত্তি বৃদ্ধি

—শ্রী রামপদ মাণ্ডি P-27

আদিবাসী ও তফসিলি ছাত্র-ছাত্রীদের জন্য প্রাইমারী আশ্রম-হোস্টেল

—শ্রী রামপদ মান্ডী PP-9-10

আনন্দমার্গীদের কার্যকলাপ

—শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ P-657

আরবান ল্যান্ড সিলিং অ্যাক্ট এর আওতাভুক্ত শহর

—শ্রী অবনীভূষণ সৎপথি PP-326-332

আরামবাগে লোকদ্বীপ প্রকল্প

—শ্রী বিনোদ দাস P-656

আরামবাগে শিল্প স্থাপন

—শ্রী শিবপ্রসাদ মালিক P-641

আলিপুর দুয়ার অঞ্চলে বিদ্যুৎ সরবরাহ

—শ্রী যোগেন্দ্রনাথ সিংহ রায় PP-648-649

ইন্টিগ্রেটেড সেট-আপ স্কীমের কাজ

—শ্রী সুভাষ নস্কর PP-441-444

উলুবেড়িয়া শ্যামপুরের বেলাড়ী অঞ্চলে হরিণ পার্ক নির্মাণের পরিকল্পনা

—শ্রী অমর ব্যানার্জি P-340

উত্তরপাড়া জয়কৃষ্ণ গ্রন্থাগার

—শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় PP-348-349

উত্তরপাড়া জয়কৃষ্ণ সাধারণ গ্রন্থাগারের উন্নয়নের জন্য জমি অধিগ্রহণ

—শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় PP-325-326

উত্তর ২৪-পরগনায় কালাজ্বরের প্রকোপ

—শ্রী সুমন্তকুমার হীরা P-764

উদ্বৃত্ত জমির বন্টন

—শ্রী দিলীপ কুমার মজুমদার PP-433-436

১৯৮৮-৮৯ এবং ১৯৮৯-৯০ আর্থিক বৎসরে নূতন মাধ্যমিক বিদ্যালয়

—শ্রী সুশান্ত ঘোষ PP-7-9

১৯৮৯-৯০ আর্থিক বৎসরে স্বল্প সঞ্চয় প্রকল্পে সংগৃহীত অর্থ

—শ্রী জয়ন্তকুমার বিশ্বাস P-22

এক হাজার টাকা পর্যন্ত মাসিক আয়ের ব্যক্তিদের বৃত্তি কর থেকে রেহাই

—শ্রী অরুণকুমার গোস্বামী P-19

এক্স সেনসাস

—শ্রী তপন রায় P-769

এস এস কে এম হাসপাতালে প্রাইভেট নার্স নিয়োগ

—শ্রী অরুণকুমার গোস্বামী PP-209-210

কবি কাজী নজরুল ইসলামের রচনাবলি সুলভ মূল্যে প্রকাশ

—শ্রী এ কে এম হাসানুজ্জামান P-670

কন্‌সাইনমেন্ট ট্যাক্স প্রবর্তন

—শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ P-25

কলকাতা দূরদর্শন

—শ্রী সুমন্তকুমার হীরা P-234

কলকাতায় আন্তর্জাতিক চলচ্চিত্র উৎসবে রাজ্য সরকারের সাহায্য

—শ্রী সুমন্তকুমার হীরা P-235

কলকাতায় জমা জঞ্জাল থেকে পরিবেশ দূষণ

—শ্রী লক্ষ্মীকান্ত দে PP-669-670

কলিকাতা ও শহরতলী এলাকায় কেরোসিনের মাসিক বরাদ্দ

—শ্রী অশোক ঘোষ P-217

কলিকাতা মেডিক্যাল কলেজ হাসপাতালে এম.সি.এইচ ব্লক

—শ্রী অরুন কুমার গোস্বামী PP-743-744

কলিকাতা শহরে বাংলা ও ইংরাজী মাধ্যমে বিদ্যালয় সংখ্যা

—শ্রী অমর ব্যানার্জি PP-522-524

কলিকাতায় কেরোসিন তেলের ডিলারের সংখ্যা

—শ্রী এ কে. এম হাসানুজ্জামান PP-185-188

কল্যাণী ইন্ডাস্ট্রিয়াল এস্টেট

—শ্রী সুমন্তকুমার হীরা PP-17-18

কল্যাণী—দুর্গাপুরের উন্ড ইন্ডাস্টিগুলিতে লোকসানের পরিমাণ

—শ্রী সুমন্তকুমার হীরা P-536

কল্যাণেশ্বরী জল সরবরাহ প্রকল্প

—শ্রী তুহিন সামন্ত PP-641-642

কালো ট্যাক্সি চলাচলের এলাকা

—শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় P-669

কাশিপুর বিদ্যুৎ উৎপাদন কেন্দ্রে অগ্নিকান্ড

—শ্রী সুমন্ত কুমার হীরা PP-623-624

কাঁচা সড়ক পাকা সড়কে রূপান্তর

—শ্রী সুশান্ত ঘোষ P-756

কাঁঠালবেড়িয়া সাবসিডিয়ারী হেলথ সেন্টার

—শ্রী সুভাষ নস্কর P-193

ক্যানিং-এ নূতন কর্ম-বিনিয়োগ কেন্দ্র

—শ্রী সুভাষ নস্কর PP-742-743

কুষ্ঠ নিবারণে আর্থিক অনুদান

—শ্রী অশোক ঘোষ PP-749-753

কেচন্দা ঘাটে কংসাবতী নদীর উপর সেতু নির্মাণ

—শ্রী রামপদ মান্ডি P-213

কেন্দ্রীয় সরকার কর্তৃক নিয়ন্ত্রিত মূল্যের কাগজ সরবরাহ

—শ্রী অমিয় পাত্র P-26

কৃষি জমিকে বালিখাদ ইত্যাদির কাজে ব্যবহার

—শ্রী সুমন্ত কুমার হীরা P-346

কৃষি মজুরদের স্বল্পমূল্যে খাদ্য সরবরাহ

—শ্রী সুভাষ নস্কর P-771

কৃষ্ণনগর পৌরসভায় স্থায়ী ও অস্থায়ী কর্মী

—শ্রী সাধন চট্টোপাধ্যায় PP-665-666

খাদ্যশস্যের উৎপাদন ও চাহিদার পরিমাণ

—শ্রী দেবপ্রসাদ সরকার P-216

গড়িয়ায় পিয়ারলেস সংস্থার হাসপাতাল নির্মাণ

—শ্রী সুমন্তকুমার হীরা PP-181-185

গঙ্গা অ্যাকশন প্ল্যানে কেন্দ্রীয় সাহায্য

—শ্রী শিবপ্রসাদ মালিক P-535

গঙ্গা অ্যাকশন প্ল্যানের কর্মসূচী রূপায়ণ

—শ্রী দিলীপকুমার মজুমদার P-528

গঙ্গা-পদ্মার ভাঙ্গনে মুর্শিদাবাদ জেলার বিভিন্ন অঞ্চল ক্ষতিগ্রস্ত

—শ্রী সুমন্তকুমার হীরা P-527

গঙ্গা ভাগীরথী নদীর ভাঙ্গনে মুর্শিদাবাদ, নদীয়া প্রভৃতি জেলা ক্ষতিগ্রস্ত

—শ্রী দেবপ্রসাদ সরকার PP-510-514

গ্রন্থ মেলার স্টল বন্টন

—শ্রী অশোক ঘোষ P-341

গ্রন্থাগারের পাঠক সংখ্যা হ্রাসের কারণ

—শ্রী সুব্রত মুখার্জি PP-324-325

গ্রামপঞ্চায়েতের অধীন ইন্সপেক্টর নিয়োগের পরিকল্পনা

—শ্রী শীশ মহম্মদ P-352

গ্রামে বৈদ্যুতিক.াণ

—শ্রী দেবপ্রসাদ সরকার PP-653-655

গ্রামাঞ্চলে ও কলকাতা শহরে মাথাপিছু বরাদ্দকৃত কেরোসিন

—শ্রী অমর ব্যানার্জি P-215

গোঘাট গ্রামীণ জলসরবরাহ প্রকল্প

—শ্রী শিবপ্রসাদ মালিক · PP-658-659

ঘাটাল রবীন্দ্র শতবার্ষিকী কলেজে অনার্স বিষয়ের পঠন পাঠন

—শ্রী রতনচন্দ্র পাখিরা P-650

১৪টি নিত্যপ্রয়োজনীয় দ্রব্য সরবরাহে সরকারি ব্যবস্থা

—শ্রী অমর ব্যানার্জি P-191

২৪-পরগনার গোসাবা থানার কেন্দুয়া জঙ্গলে পুলিশের সাথে জলদস্যুদের সংঘর্ষ

—শ্রী দিলীপ কুমার মজুমদার PP-335-337

চাল ও গমের চাহিদা অনুযায়ী সরবরাহের পরিমাণ

—শ্রী শিবপ্রসাদ মালিক PP-214-215

চাকুরী প্রার্থীদের মধ্যে যোগ্য তফসিলি প্রার্থীর অভাব

—শ্রী অশোক ঘোষ P-17

ছাতনায় বাইপাস নির্মাণের পরিকল্পনা

—শ্রী সুভাষ গোস্বামী P-207

জলপথে পর্যটন নেটওয়ার্ক গঠন

—শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ PP-773

জঙ্গীপুর কলেজে অধ্যক্ষ নিয়োগ

—শ্রী পরেশনাথ দাস P-649

জাতীয় সড়কে রূপান্তরিত করার প্রস্তাব

—শ্রী সুশান্ত ঘোষ P-204

জ্বালানী তেলের সরবরাহ ও চাহিদার পরিমাণ

—শ্রী শিবপ্রসাদ মালিক P-199

জুনিয়র টেক্‌নিক্যাল স্কুলে ছাত্র ভর্তি

—শ্রী অমিয় পাত্র PP-18-19

ঝাড়গ্রাম অঞ্চলে মিটার রিডিং ব্যবস্থা

—শ্রী অবণীভূষণ সৎপতি P-643

ঝাড়গ্রাম মহকুমায় পিচরাস্তা

—শ্রী অবণীভূষণ সৎপতি P-203

ঝাড়গ্রাম মহকুমায় রেজিস্ট্রিকৃত ক্ষুদ্র ও মাঝারি শিল্প প্রতিষ্ঠান

—শ্রী অবণীভূষণ সৎপতি PP-16-17

ঝাড়গ্রামে "লোকদ্বীপ" প্রকল্প

—শ্রী অবণীভূষণ সৎপতি P-656

তফসিলি জাতি এবং উপজাতি ছাত্রীদের জন্য কেন্দ্রীয় ছাত্রনিবাস

—শ্রী উপেন কিসকু P-526

তফসিলি জাতি ও উপজাতিদের ভর্তির জন্য সংরক্ষণবিধি পালন

—শ্রী শুভেন্দু চৌধুরি P-529

তফসিলি ও আদিবাসী ছাত্র-ছাত্রীদের পুস্তক ক্রয় বৃত্তি বৃদ্ধি

—শ্রী উপেন কিস্কু P-23

তফসিলি জাতি ও আদিবাসিদের চাকুরিতে সংরক্ষণ নীতি

—শ্রী রামপদ মান্ডি P-666

তফসিলি জাতিভুক্ত মাজি সম্প্রদায়

—শ্রী নটবর বাগদী P-22

তমলুক-দীঘা রেললাইন নির্মাণের জন্য জমি অধিগ্রহণ

—শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ P-446

তারাহাট উপস্বাস্থ্যকেন্দ্রে স্থায়ী ডাক্তার

—শ্রী শিবপ্রসাদ মালিক PP-217-218

তিস্তা ব্যারেজ প্রকল্পে ব্যয়

—শ্রী দিলীপকুমার মজুমদার PP-534-535

তিস্তা প্রকল্প

—শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ PP-520-522

দক্ষিণ বাঁকুড়ার আদিবাসী ও তফসিলি অধ্যুষিত এলাকায় ক্ষুদ্র ও কুটিরশিল্প ইউনিট স্থাপন

—শ্রী রামপদ মান্ডি PP-19-20

দক্ষিণ ২৪ পরগনা জেলায় বিদ্যালয় নির্মাণকল্পের জন্য তফসিলি ও আদিবাসী মঙ্গল বিভাগের সাহায্য

—শ্রী গণেশচন্দ্র মন্ডল P-530

দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদ কর্তৃক ব্যয়িত সরকারি অর্থ

—শ্রী জয়ন্তকুমার বিশ্বাস

—শ্রী সাধন চট্টোপাধ্যায়

—শ্রী অমিয় পাত্র PP-652-653

দারিদ্রসীমার নিচে আদিবাসী পরিবারের সংখ্যা

—শ্রী ক্ষুদিরাম পাহান PP-667-668

দুর্গাপুর দুগ্ধ প্রকল্প সরবরাহে লাভ

—শ্রী সুমন্তকুমার হীরা P-29

দুবরাজপুর হইতে পান্ডবেশ্বর পর্যন্ত রাস্তা

—শ্রী সাত্ত্বিককুমার রায় PP-219-220

দুর্গাপুর হাইওয়ে নির্মাণ

—শ্রী মান্নান হোসেন P-197

দেশি ও বিদেশি মদের দোকানের জন্য লাইসেন্স

—শ্রী দেবপ্রসাদ সরকার P-18

নকুন্ডা উপস্বাস্থ্যকেন্দ্র স্থায়ী ডাক্তার

—শ্রী শিবপ্রসাদ মালিক P-754

নতুন শিল্পাঞ্চল স্থাপন

—শ্রী পার্থ দে PP-649-650

নদীয়া জেলার তেহট্ট ২নং ব্লকের অন্তর্গত অভয়নগরে জলঙ্গী নদীর ভাঙন রোধ

—শ্রী মাধবেন্দু মোহান্ত P-531

নদীয়া জেলায় ভাগীরথী এবং জলঙ্গী নদীর ভাঙন রোধ

—শ্রী সুভাষ বসু P-530

নবগ্রাম স্বাস্থ্যকেন্দ্রের নতুন ভবন নির্মাণের কাজ

—শ্রী অমিয় ব্যানার্জি P-763

নিম্ন দামোদর প্রকল্প

—শ্রী শিবপ্রসাদ মালিক P529

ন্যায় পঞ্চায়েত গঠনের পরিকল্পনা

—শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ P-351

ড্রাগ সেল গঠন করার প্রস্তাব

—শ্রী সুব্রত মুখার্জি PP-753-754

পর্বতারোহন প্রশিক্ষণের জন্য বৃত্তি

—শ্রী জয়ন্তকুমার বিশ্বাস P-200

প্রধানমন্ত্রীর কলকাতা সফরে "বাঁশের বেড়া" বাবদ খরচ

—শ্রী অরুণকুমার গোস্বামী P-218

পর্যটন বিভাগের বাস

—শ্রী সুমন্তকুমার হীরা P-771

পশ্চিমবঙ্গ আবাসন পর্ষদ নির্মিত আবাসন

—শ্রী সাধন চট্টোপাধ্যায় PP-650-652

পশ্চিমবঙ্গে অরণ্যাবৃত জমির পরিমাণ

—শ্রী পুলিন বেরা PP-349-350

পশ্চিমবঙ্গে শিশু-শ্রমিকের সংখ্যা

—শ্রী এ কে এম হাসানুজ্জামান PP-736-740

পশ্চিমবঙ্গে গমের মাসিক বরাদ্দের পরিমাণ

—শ্রী সাধন চট্টোপাধ্যায় PP-194-196

পশ্চিমবঙ্গে বয়স্ক শিক্ষা কেন্দ্র

—ডাঃ মানস ভুঁইয়া PP-347-348

পশ্চিমবঙ্গে মাইক্রোমোটরের চাহিদা

—শ্রী সাধন চট্টোপাধ্যায় P-658

পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদের নতুন লিভ রুলস প্রণয়ন

—শ্রী সুভাষ গোস্বামী P-670

পশ্চিমবঙ্গে সরকারি ও বেসরকারি গ্রন্থাগারের সংখ্যা

—শ্রী শিবপ্রসাদ মালিক P343

পশ্চিম দিনাজপুরের কুশমাণ্ডি ব্লকে সাব-রেজিস্টারি অফিস

—শ্রী নর্মদা রায় P-446

পশ্চিমবঙ্গে স্পোর্টস স্কুল স্থাপন

—শ্রী রামাপদ মান্ডি P-767

পদ্মানদীর ভাঙনে মুর্শিদাবাদ জেলার চররাজাপুর মুন্সীপাড়ার ক্ষতি

—শ্রী আতাহার রহমান P-529

পদ্মেরহাট ব্লক প্রাথমিক্ষ স্বাস্থ্যকেন্দ্রটিকে গ্রামীণ হাসপাতালে রূপান্তরিত করার পরিকল্পনা

—শ্রী দেবপ্রসাদ সরকার P-193

পঞ্চায়েত কর আদায়কারীদের তৃতীয় শ্রেণী সরকারি কর্মচারি হিসাবে গণ্যকরণ

—শ্রী শিবপ্রসাদ মালিক P-349

প্রবেশ কর থেকে রাজস্ব লাভ

—শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ P-537

পার্বত্য এলাকায় প্রবেশের বিধিনিষেধ

—শ্রী দিলীপকুমার মজুমদার PP-644-645

পাঠাগারের সংখ্যা

—শ্রী সুশান্ত ঘোষ PP-338-339

পারবীরহাটায় বাঁকা নদীর ওপর সেতুটির প্রশস্তকরণ

—শ্রী নিরুপম সেন P-204

পান্ডবেশ্বরে অজয় নদীর উপর ব্রিজ নির্মাণ

—শ্রী সাত্ত্বিককুমার রায় PP-200-201

প্রাথমিক বিদ্যালয়ের ছাত্র-ছাত্রীদের দুপুরের খাবারের ব্যবস্থা

—শ্রী সুশান্ত ঘোষ PP-20-21

প্রাথমিক বিদ্যালয়ে মধ্যাহ্নকালীন আহার ও স্বাস্থ্য পরীক্ষার পরিকল্পনা

—শ্রী অমর ব্যানার্জী PP-532-533

প্রাথমিক বিদ্যালয় স্থাপন

—শ্রী সুশান্ত ঘোষ PP-26-27

পি এস সির মাধ্যমে কর্মচারি নিয়োগ

—শ্রী সুব্রত মুখার্জি PP-664-665

পুরুলিয়া জেলায় সেচের জন্য বাঁধ নির্মাণ

—শ্রী নটবর বাগদী PP-531-532

পূর্ত বিভাগের নিয়ন্ত্রণাধীন ফ্ল্যাট

—শ্রী এ কে এম হাসানুজ্জামান PP-221-222

